এমনভাবে মারধোর করেছেন যে তিনি এখন এস.এস.কে.এম. হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করছেন। এই জনপ্রিয় শিক্ষকের উপর হামলার প্রতিবাদে সেখানকার ছাত্ররা বিক্ষোভ দেখাচ্ছিল। এই বিক্ষোভ দেখানোর ফলে স্থানীয় শহরে উত্তেজনা সৃষ্টি হয়। পুলিশ দাবি করছে থানা ভাঙচুর করেছে। আমি খোঁজ নিয়ে জেনেছি এটা অসত্য, ছাত্ররা ভাঙচুর করেনি, তারা বিক্ষোভ দেখাচ্ছিল। পুলিশ গুলি চালানোর যৌক্তিকতাকে প্রমাণ করার জন্য বলছে বি.ডি. অফিস এবং থানা ছাত্ররা ভাঙচুর করেছে। মাননীয় মুখ্যমন্ত্রী ৩১ তারিখে বিবৃতি দেবেন বলেছেন। আমি চাই, এই যে একজন নিরীহ ছাত্র পুলিশ গুলিতে মারা গেল তারজন্য হাইকোর্টের সিটিং জাজকে দিয়ে এই ঘটনার বিচার-বিভাগীয় তদন্ত করানো হোক এবং দোষী পুলিশ অফিসারদের সাসপেন্ড করা হোক যতক্ষণ না পর্যন্ত তদন্ত শেষ হচ্ছে। এছাড়া মুখ্যমন্ত্রী বা অন্য কোনও সিনিয়র মন্ত্রী যেন কুমারগঞ্জে যান। কারণ সেখানে অগ্নিগর্ভ পরিস্থিতি সৃষ্টি হয়েছে, পুলিশের অত্যাচারে মানুষ ফেটে পড়েছে। আপনারা চুপচাপ থাকবেন না। পুলিশের হাতে ছাত্রের নারকীয় ভাবে মৃত্যুর বিচার-বিভাগীয় তদন্তের দাবি করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা সবাই জানি কানোরিয়া জুটমিলের ঘটনার কথা। এই ঘটনা নিয়ে আমরা দেখছি প্রতিনিয়ত একটা অস্বস্তিকর পরিবেশ সৃষ্টি হয়েছে। এতে করে গোটা জুট ইন্ডাস্ট্রি বিশেষ করে শ্রমিকরা আশঙ্কিত। আজকে নানা প্রশ্ন নানা দিক থেকে উঠছে। তাই আমি বলব, সমস্ত কেন্দ্রীয় ট্রেড-ইউনিয়নদের সঙ্গে এবং কানোরিয়ার যে শ্রমিক ইউনিয়ন আছে তাদের নিয়ে সমবেতভাবে বসার দরকার আছে। রাজ্য সরকারের এই ব্যাপারে উদ্যোগ গ্রহণ করা দরকার এবং কেন্দ্রীয় সরকারের উপর একটা চাপ সৃষ্টি করা দরকার এই কানোরিয়া জুট মিল যাতে তার স্বাভাবিক অবস্থায় ফিরে আসতে পারে এবং সেখানে একটা স্বাভাবিক অবস্থার সৃষ্টি হয়। আমার মনে হয় সারা ভারতবর্ষের সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গে যেভাবে কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে এবং আমরা জানি লেবার ইন ওয়েস্ট বেঙ্গল আমাদের যে রিপোর্ট আছে বেশিরভাগ কলকারখানা বন্ধের পিছনে শ্রমিক শ্রেণীর দায়িত্ব মাত্র ৪ ভাগ, আর বাকি ৯৬ ভাগ মালিকদের জন্য এবং মালিকদের যে নীতি সেই নীতির জন্য বিভিন্ন কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে এবং তার ফলেই কেন্দ্রীয় আর্থিক নীতি এবং কেন্দ্রীয় আর্থিক নীতির সঙ্গে সঙ্গে গ্যাটগিল চুক্তির যে প্রভাব সেই প্রভাব ভারতবর্ষের সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গের ভিতরে এবং শুধু শ্রমিক শ্রেণী নয়, গ্রামাঞ্চলের সাধারণ কৃষকের মধ্যে একটা ব্যাপক অনিশ্চয়তা দেখা দিয়েছে এবং সেই অনিশ্চয়তা আজকে জুট ইন্ডাস্ট্রিতেও দেখা দিয়েছে। তাই আমি বলব যে রাজ্য সরকার উদ্যোগ গ্রহণ করুন, সমস্ত শ্রমিকদের ট্রেড ইউনিয়নের নেতাদের সঙ্গে বসুন এবং কেন্দ্রীয় সরকারের উপর একটা চাপ সৃষ্টি করুন যাতে কানোরিয়া জুট মিল খুলতে পারে এবং শ্রমিক শ্রেণীর একটা নতুন পথ খুলে যেতে পারে।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্য এবং

স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার জেলা মেদিনীপুরে প্রায় এক মাস ধরে ব্যাপকভা মার্কসবাদী কমিউনিস্ট পার্টির গুন্ডাদের তান্ডব চলছে। ঐ জেলার পিংলা থানার জলচ দোসরা জানুয়ারি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতাদের পরিকল্পনা মাফিক প্রায় দু'হাজা সি.পি.এমের গুন্ডা বাহিনী জড় করে জলচকে সমস্ত বাজার লুঠ করে, প্রায় ৪০ লক্ষ টাক সম্পত্তি লুঠ করে। ছোট ছোট দোকান থেকে আরম্ভ করে বড় দোকান সব কিছু লুঠ কর সত্য দাস নামে একজন কাঠের ব্যবসায়ীর দোকান একটি বড় নার্শারী এমন কি দুটি শঙ্ক গাভী যারা দুধ দেয় তাদের অবধি লুঠ করেছে। অত্যন্ত দুঃখের বিষয় মাননীয় বিরোধী দ নেতা, প্রদেশ কংগ্রেসের সভাপতি সকলে ডেপুটেশন দিয়েছেন এবং মাননীয় মুখ্যমন্ত্রী পরিষ্কারভা আশ্বাস দেওয়া সত্ত্বেও আজকে ২৪শে জানুয়ারি প্রায় ২২দিন কেটে গেল এখনও একজ দুষ্কৃতকারীও গ্রেপ্তার হয় নি। সি.পি.এমের নেতা হেম ভট্টাচার্য নামে একজন দুষ্কৃতকারী স থেকে পিংলা অবধি সারা এলাকায় তান্ডব করছে এবং তার সাথে এক শ্রেণীর পুলিশ যু হয়েছে, তারা গর্ভবতী মা, বোনের উপরও নির্যাতন করছে। গড়বেতা, রামনগর, ময়না, স তমলুক এই সব জায়গায় প্রায় দেড়মাস ধরে তান্ডব চালাচ্ছে। স্যার, ওদের কোনও রাজনৈতি কর্মসূচি নেই, সেজন্য এক শ্রেণীর পুলিশকে হাত করে তান্ডব করছে, এবং সমস্ত প্রশাসন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির অফিসে নিয়ে গিয়ে লাগাম দিয়ে রেখে দিচ্ছে। কোনও বিচ হচ্ছে না। আজকে রাজ্যের সর্বোচ্চ প্রশাসন কর্তৃপক্ষ মাননীয় মুখ্যমন্ত্রী বলার পরেও যদি এ অবস্থা হয় তাহলে সাধারণ মানুষের নিরাপত্তা কোথায়? আর সাধারণ মানুষের যদি নিরাপ না থাকে তাহলে এই বিধানসভার কী মূল্য থাকতে পারে? কিভাবে আপনার মাধ্যমে দৃ আকর্ষণ করলে সাধারণ মানুষের গণতান্ত্রিক অধিকার প্রতিষ্ঠিত হবে, কিভাবে মানুষ নিরাপ পাবে, কিভাবে মা বোনেদের আমরা রক্ষা করতে পারব সেই ব্যাপারে আমি হটকা ব্যাভিচারী, ভ্রস্টাচারী, খুনি, লম্পটদের মুখ্যমন্ত্রীর কাছে প্রশ্ন রেখে গেলাম।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি মানন শ্রমমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটু আগে তপন হোড় মহাশয়ও জু মিল সম্পর্কে বক্তব্য রেখে গেলেন। এটা সত্য যে, বর্তমানে রাজ্যের জুট মিলগুলির এক ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। সেখানকার ২০,০০০ শ্রমিকের আজকে রুজি-রোজগার বন্ধ বিশেষ করে ভয়াবহ অবস্থা সৃষ্টি হয়েছে ব্রিয়ারলী মালিকানাধীন চারটি জুট মিলের। মিলগু হল অ্যাঙ্গাস, ভিক্টোরিয়া, শ্যামনগর এবং টিটাগড় জুট মিল। আজকে রাজ্য সরকার এ ব্যাপারে নিজেদের দায়িত্ব এড়িয়ে গিয়ে সবটাই কেন্দ্রীয় সরকারের উপর চাপিয়ে দি চাইছেন। এই অবস্থায় রাজ্য সরকার নাকি কেন্দ্রীয় সরকার কার দায়িত্ব এই বিতর্কে না গি ২০,০০০ শ্রমিককে কি করে বাঁচান যায় সেটা চিন্তা করতে হবে। অ্যাঙ্গাস জুটমিল লক আউট হয়নি, কিন্তু বন্ধ আছে এবং তারফলে শ্রমিকরা বেতন পাচ্ছেন না। ভিক্টোরিয়া অবস্থা আরও ভয়াবহ। মিলটি কয়েক মাস যাবত বন্ধ হয়ে রয়েছে। টিটাগড় জুটমিলের সেই একই অবস্থা। এখান থেকে বহুবার আপনি বিভিন্ন বিষয়ে সর্বদলীয় কমিটি গঠন ক

কেন্দ্রীয় শ্রমমন্ত্রী বা শিল্পমন্ত্রীদের কাছে পাঠিয়েছেন। সেইমত আজকে এখানে সর্বদলীয় কমিটি গঠন করে কেন্দ্রীয় শ্রমমন্ত্রী এবং শিল্পমন্ত্রীর কাছে জুটমিলের ব্যাপারে আমাদের ডেপুটেশনে পাঠান। আজকে ঐ চারটি জুটমিলকে হয় কো-অপারেটিভ সিস্টেমে চালানো হোক, না হয় তা নতুন প্রমোটার খুঁজে বের করে তাদের দিয়ে চালানো হোক, তা না হলে আজকে ব্রিয়ারলীকে বাধ্য করা হোক মিলগুলি চালাতে, বিদেশ থেকে পশ্চিমবঙ্গে এসে সে মিলগুলিকে চালু করুক। আজকে জুটের বাজার ভাল। কাজেই আজকে যদি ঐ চারটি জুটমিলকে চালু করা যায় তাহলে ফিনান্সিয়াল দিক থেকে সেগুলো ভায়াবেল হতে পারে। তারজন্য আবার আপনাকে অনুরোধ করব, ২০ হাজার শ্রমিকের স্বার্থে এখান থেকে সর্বদলীয় প্রতিনিধিদলকে দিল্লি পাঠাবার ব্যবস্থা করা হোক।

**শ্রীমতী বিলাসীবালা সহিস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্রের চেলিয়ামা ব্লকে গত ১৯ তারিখে ঝাড়খন্ডীরা হাঙ্গামা সৃষ্টি করে। আজকে তারা সেখানে একটা সন্ত্রাস সৃষ্টি করবার চেষ্টা করছে। সেখানে ব্লকের সভাপতি তার দ্বারা আক্রান্ত হয়েছেন। আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে দাবি করছি, ঐসব সন্ত্রাসবাদীদের শাস্তি দেবার ব্যবস্থা করা হোক। এখানে একজন কংগ্রেসি সদস্য—ডাঃ মানস ভুঁইয়া, তিনি বড় বড় সব কথা বলে গেলেন। তিনি বলছেন যে সি.পি.এম হচ্ছে গুন্ডা বাহিনী, তারা সন্ত্রাস সৃষ্টি করছে। আপনি চলুন আমার পুরুলিয়া জেলায়, সেখানে আপনারা ঝাড়খন্ডীদের মদত দিচ্ছেন এবং এইভাবে সন্ত্রাস সৃষ্টি করার চেষ্টা করছেন। আজকে আপনারা গরিব মানুষের কথা বলছেন। আমার ওখানে বাগদী পাড়ায় বিভিন্ন নিম্নশ্রেণীর মানুষ বাস করে। তারা আজকে ঘর ছাড়া হয়েছে, ঘরে ঢুকতে পারছেননা। কংগ্রেসের গুন্ডা বাহিনী এইসব এলাকায় তাদের মদত দিচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবি করছি যে অবিলম্বে এই বিষয়ে তদন্ত করা হোক এবং তদন্ত সাপেক্ষে দায়ী ব্যক্তিদের শাস্তি দেওয়া হোক। এই বক্তব্য রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদা জেলায় আমার বিধানসভা কেন্দ্রে রুলেখাবিবি নামে একটি মেয়েকে হাসপাতালে ১১ই জানুয়ারি তারিখে ভর্তি করা হয়। ১২ তারিখে সেই রুলেখাবিবি একটি শিশুর জন্ম দেয়। সেদিন নার্স সকলেই বলে যে রুলেখাবিবির একটি বাচ্চা হয়েছে। তারপরে যখন বাচ্চাটাকে দেখতে চাওয়া হয়। তখন তারা বলে যে বাচ্চাটি মারা গেছে। তারপরে ৩ টার সময়ে মৃত বাচ্চাটিকে দাবি করলে তারা বলে যে তার কোনও বাচ্চা হয় নি। এটা একটা রহস্যজনক ব্যাপার। আমি ওখানকার বিধায়ক। আমি ডি.এম.ও.কে ঘেরাও করে জিজ্ঞাসা করেছিলাম যে রুলেখাবিবির বাচ্চা হয়েছে কিনা এটা মেডিক্যাল চেক আপ করা হোক। সেদিন আমার সেই দাবি মানা হয়নি। তারপরে মেডিক্যাল বোর্ডের ডাক্তার দিয়ে তাকে চেক আপ করা হয়। আপনি দেখবেন যে আজকে আনন্দবাজার পত্রিকায় এই ঘটনা প্রকাশিত হয়েছে। হাসপাতালের মেডিক্যাল টিমের যারা

চেক আপ করেছেন তাদের ২ জন সদস্য ডি.এম.ও'র কাছে অভিযোগ করেছে যে এই মেডিক্যাল চেক আপ হচ্ছে প্রহসন। আমি একথা বলতে চাই যে এটাতে ভারতবর্ষের এবং পশ্চিমবঙ্গের নারী জাতির প্রতি অপমান করা হয়েছে। আজকে যারা এখানে বসে আছেন তারাও একদিন মায়ের গর্ভ থেকে জন্মগ্রহণ করেছেন, তাদেরও মা আছে। আজকে এই ঘটনার জন্য আমি স্বাস্থ্যমন্ত্রীর পদত্যাগ দাবি করছি এবং মুখ্যমন্ত্রীরও পদত্যাগ দাবি করছি। আমি সেই সঙ্গে সঙ্গে আপনার কাছে একথা বলতে চাই যে আমাদের এই বিধানসভায় যারা ডাক্তার আছেন, বিভিন্ন সরকারি দপ্তরে যারা ডাক্তার আছেন, তাদের মধ্যে থেকে একটা মেডিক্যাল টিম করে পাঠানো হোক। তারা এই কেসের তদন্ত করে দোষীদের একটা দৃষ্টান্তমূলক শাস্তি দেওয়া হোক। এই আবেদন আমি আপনার মাধ্যমে করছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মৎস্য মন্ত্রী এবং সেই সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যের যে সমস্ত মৎস্যজীবী গভীর সমুদ্রে মৎস্য ধরতে যান তাদের সরকার থেকে যন্ত্রচালিত ট্রলার দেওয়া হয়। কোনও কোনও মৎস্যজীবী জমিজমা বিক্রি করে ৮ লক্ষ টাকা খরচ করে ট্রলার কেনেন। রাজ্যে মৎস্যজীবীদের সমস্যা হচ্ছে, সেই ট্রলার নিয়ে যখন মৎস্যজীবীরা গভীর সমুদ্রে মৎস্য ধরতে যান তখন অতর্কিতে বাংলাদেশের বি.ডি.আর. যারা তারা তাদের ট্রলার ছিনিয়ে নিয়ে যায় এবং ট্রলার সমেত তাদের ১/২ মাস আটকে রাখেন। তারপরে যখন তাদের ছেড়ে দেন তখন তাদের দিয়ে একটা চুক্তি লেখানো হয় এবং তাতে লেখা হয় যে তারা বাংলাদেশের বর্ডারের মধ্যে ঢুকে পড়েছে বলে তাদের অ্যারেস্ট করা হয়েছে। কিন্তু মৎস্যজীবীরা তাদের ট্রলার কোনওদিন ফেরত পান না। এর ফলে যারা সরকারি বা বেসরকারি উদ্যোগে লক্ষ লক্ষ টাকা খরচ করে ট্রলার কিনেছিল তারা পথে বসে যাচ্ছে এবং সেই সমস্ত মৎস্যজীবীরা অত্যন্ত অসহায় হয়ে পড়ছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এই একটি ঘটনার উল্লেখ করছি। গত ২৭.১১.৯৩ তারিখে পাথর প্রতিমার রঞ্জন সামন্ত নামে এক মৎস্যজীবীর একটি ট্রলার নিয়ে চলে যায়। ১২ জন লোক সমেত এই ট্রলারকে বাংলাদেশে নিয়ে চলে যায়। আজ পর্যন্ত সেই ১২ জন লোক ফিরে আসেনি, ট্রলারও ফিরে আসে নি। যার ট্রলার চলে গিয়েছে সেই লোকটার এখন পাগলের মতো অবস্থা। আমি খোঁজ নিয়ে দেখেছি এই রকম ঘটনা অনেক ঘটছে। বঙ্গোপসাগরের সীমানা কোথায়, ভারতবর্ষের কতটা, বাংলাদেশের কতটা এটা আমাদের জানা নেই। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনা, আমাদের রাজ্যের মৎস্যজীবীরা দারুণ দুরবস্থার মধ্যে পড়েছে। ট্রলারের মালিকেরা নদীতে ট্রলার রেখে ঘুমাতে পারছেন না। গরিব মৎস্যজীবীদের ট্রলার চলে যাচ্ছে এবং সরকারের ট্রলার চলে যাচ্ছে। এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-30 — 12-40 P.M.]

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ

বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজ থেকে ৬ দিন আগে বামুনমোড়া গ্রামে বাস দুর্ঘটনায় ১৪ জন মারা যায়। এখানকার রাস্তা অত্যন্ত খারাপের জন্য এই দুর্ঘটনা ঘটে। বারাসাত-বসিরহাট রাস্তার অবস্থা অত্যন্ত খারাপ, শুধু এই ঘটনা নয়, ভবিষ্যতে এই রকম আরও অ্যাকসিডেন্ট হতে পারে। কল্যাণী হাইওয়ে রাস্তায় বড় বড় গর্ত হয়ে রয়েছে, রাস্তার মাঝখানে প্রচুর জল জমে থাকছে, গাড়ি ভেঙে পড়ছে, মানুষ চলতে পারছে না, প্রায়ই অ্যাক্সিডেন্ট হচ্ছে। কেন্দ্রীয় সরকার ন্যাশনাল হাই ওয়ের জন্য টাকা দিচ্ছে, সেইগুলি মেরামত হচ্ছে। এই সরকার দেউলিয়া সরকার, মেন স্টেট হাইওয়ে মেরামত হচ্ছে না, দুর্ঘটনা দিনের পর দিন বেড়ে যাচ্ছে। আমার দাবি অবিলম্বে রাস্তা-ঘাট মেরামত করা হোক, না হলে আগামী দিনে আরও দুর্ঘটনা ঘটতে পারে।

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার সাগরদিঘি কনস্টিটিউয়েন্সীতে ছামুগ্রাম নামে একটা গ্রাম আছে। সেই গ্রামে স্যালো টিউবওয়েলের জল দেওয়াকে কেন্দ্র করে দুটি গোষ্ঠীর মধ্যে ঝগড়া হয়, এই দুই গোষ্ঠী একই রাজনৈতিক দলের। এই ব্যাপারে মীমাংসার জন্য ২১ তারিখে রাত্রি ১০-১১ টার সময় হড়হড়ি গ্রামের মহঃ বদরুদোজ্জা, যার ডাক নাম চুনু এবং তার সঙ্গে আরও তিন জনকে ছামুগ্রামে ডেকে নিয়ে যাওয়া হয়। সেখানে তাদেরকে নৃশংস ভাবে খুন করা হয়। এই খুন করা হল বি.জে.পি. এবং কংগ্রেস সমর্থক উভয়ে মিলে কংগ্রেসের এই চুনু এবং মইনুদ্দিন মির্দাকে খুন করা হয় এবং আরও ৩ জনকে আহত করা হয়। এই ব্যাপার নিয়ে পুলিশ যথাযথ ভূমিকা পালন করছে, সেখানে ক্যাম্প বসিয়েছে যাতে ঘটনার বাড়াবাড়ি না হয়। গত ২২ তারিখে আকাশবানির মুর্শিদাবাদ সংবাদদাতা জানাচ্ছেন আকাশবানির মাধ্যমে যে ওরা মীমাংসা করে ফেরার পথে সি.পি.এম. কর্মীরা তাদের আক্রমণ করে এবং খুন করে। আকাশবানির এই মিথ্যা সংবাদ প্রচার করার জন্য আমি এই খবরের প্রতিবাদ করছি এবং ধিক্কার জানাচ্ছি। উদ্দেশ্য প্রণোদিতভাবে এই মিথ্যা সংবাদ প্রচার করা হয়েছে। আমি এর বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমরা এই বিধানসভায় আগে দেখেছি পুরমন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় বিধানসভা আলো করে বিধানসভায় বসে থাকতেন। এই বুদ্ধদেববাবু সম্প্রতি পদত্যাগ করেছেন। এই পদত্যাগের কারণ সম্পর্কে নানা রকম কথা শুনছি, কোথাও শুনছি ব্যক্তিগত কারণে পদত্যাগ করেছেন। জনসাধারণের এমন ধারণাও আছে যে মুখ্যমন্ত্রীর পাহাড় প্রমাণ দুর্নীতির সঙ্গে আপোষ না করার জন্য তিনি পদত্যাগ করেছেন। কখনও শোনা যাচ্ছে যে মুখ্যমন্ত্রীর পুত্রের ভয়ানক রকম রমরমা ব্যবসার সঙ্গে আপোষ করতে পারছেন না বলে একটা বিরাট দূরত্বের সৃষ্টি হয়েছিল, তারজন্য তিনি পদত্যাগ করেছিলেন। বুদ্ধদেববাবু সম্পর্কে জনসাধারণের এই ধারণা হয়েছিল যে জ্যোতিবাবুর পরে তিনিই মুখ্যমন্ত্রী হতে চলেছেন। মন্ত্রিসভায় কি এমন মতপার্থক্য ঘটল বা কি কারণ ঘটল যে যারজন্য তাঁকে

পদত্যাগ করতে হল? পদত্যাগ করবার পরে আমরা দেখছি যে তিনি বিধানসভায় আসছে না। বুদ্ধদেববাবু তো আর যতীনবাবু নন যিনি পদত্যাগের পর একটা বিবৃতি দিলেন কি দিলেন না, এটা ইমমেটেরিয়াল। বুদ্ধদেববাবুর পদত্যাগের কারণ কি তা তিনি বিধানসভা এসে বিবৃতি দিয়ে বলুন। এটা রাজ্যের মানুষের স্বার্থে বিরোধী দলের পক্ষ থেকে আমরা দাবি করতে পারি। পশ্চিমবাংলায় বিভিন্ন সময়ে এক দলের মন্ত্রীদের সঙ্গে অপর দলের মন্ত্রীদে মতপার্থক্য হয়েছে। বিভিন্ন দপ্তরের মন্ত্রীর সমালোচনা করে অনেকে বিবৃতি দিয়েছেন। কিন্তু বুদ্ধদেববাবু, যিনি দলের নেতৃত্ব পর্যায়ে আছেন এবং দলের সম্পাদক মন্ডলীতে আছেন, তাঁকে আজকে পদত্যাগ করতে হল। এটা মনে হয় বামফ্রন্টের অভ্যন্তরীণ বিরোধের প্রচন্ড বহিঃপ্রকাশ ঘটেছে। এই অবস্থায় বুদ্ধদেববাবু যদি বিবৃতি দেন তাহলে দলীয় শৃঙ্খলা ভঙ্গের জন্য তাঁর শাস্তি দেওয়া হতে পারে বলে বলা হচ্ছে। এটা কমিউনিস্ট পার্টির ব্যাপার, তাদের নিজ পদ্ধতি আছে। এরা সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থাকে না মেনে, এদের দলীয় শৃঙ্খলার প্রভা বিস্তার করে বুদ্ধদেববাবুকে বিবৃতি দিতে নিরস্ত করছে। স্যার, আপনি তাঁকে নিরাপত্তা দিন বিধানসভা হচ্ছে সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থায় পবিত্র একটি মঞ্চ—গণতন্ত্রের এই পীঠস্থানে আমাদের সকলেরই অধিকার আছে তাঁর পদত্যাগের কারণ কি তা জানার। পশ্চিমবাংলার মানুষ এবং আমরা সকলে যাতে এতবড় একজন গুরুত্বপূর্ণ মন্ত্রীর পদত্যাগের কারণ জানতে পারি, তারজন্য তিনি এখানে এসে একটি বিবৃতি দিন।

**শ্রী দেবেশ দাস ঃ** স্যার, গত ১৮ই জানুয়ারি যাদবপুর থানায় ডেপুটেশন দিতে গিয়ে এস.এফ.আই.এ.র কয়েকজন ছাত্রকে পুলিশের একাংশ বেপরোয়াভাবে লাঠিচার্জ করে। ছাত্রদের উপরে এই পুলিশি আক্রমণ নিশ্চয়ই দুর্ভাগ্যজনক এবং বর্তমান পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের ঐতিহ্য বিরোধী। পুলিশ কোয়ার্টার থেকে যাদবপুর বিশ্ববিদ্যালয়ের ছাত্রদের উদ্দেশ্যে কি অশালীন উক্তি করলে এস.এফ.আই.-এর ছাত্ররা তার বিরুদ্ধে ডেপুটেশন দিতে যায়। সেখানে কেন এই ব্যতিক্রম ঘটল তা জানার জন্য আমি একটা তদন্ত এর দাবি করছি এবং দোষী ব্যক্তিদের শাস্তি দাবি করছি। এই ব্যাপারে আমি স্বরাষ্ট্র মন্ত্রীর একটি বিবৃতি দাবি করছি

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং দাবি করছি যে একটি তদন্ত কমিটি করা হোক। গত সেপ্টেম্বর থেকে ডিসেম্বর পর্যন্ত আমার নির্বাচনী ক্ষেত্রে প্রায় তিনশ শিশু নারী ও পুরুষ ডায়েরিয়া রোগে মারা গিয়েছে। ওখানে আমরা বারবার জানিয়েছি, এখান থেকেও নির্দেশ গিয়েছে। কিন্তু ওখানে যিনি সি.এম.ও.এইচ. ছিলেন তিনি সেই নির্দেশ মানেন নি। তাছাড়া উক্ত তিনশ লোকের মৃত্যুর রেকর্ড পর্যন্ত করা হয়নি। তখন ওখানে যে পরিস্থিতি ছিল তা রেকর্ড করার মতো ছিল না। এখন মৃত্যুর সংখ্যা বিভিন্ন রকম বলা হচ্ছে। আমার এবং জনসাধারণের ধারণা যে তৎকালীন সি.এম.ও.এইচ. এই দুর্ভাগ্যজনক ঘটনার জন্য দায়ী। বর্তমানে তিনি হাওড়ায় বদলী হয়ে এসেছেন। তাঁর অবহেলার জন্য এবং স্বাস্থ্যমন্ত্রী ঢালাও অর্ডার দেওয়া সত্ত্বেও স্বাস্থ্য সচিবের সমস্ত নির্দেশ অমান্য করার ফলে এই মৃত্যু হয়েছে। প্র

৭ হাজার লোক আক্রান্ত হয়েছিল। হাসপাতালের বাইরে কোয়াক ডাক্তাররা বাঁচিয়েছে। ওই সি.এম.ও.এইচের জন্য মৃত্যু হয়েছে কিনা, তাঁর ইচ্ছাকৃত অবহেলার জন্য মৃত্যু হয়েছে কিনা তার একটা তদন্ত কমিটি গঠন করা হোক এবং এর তদন্ত করা হোক।

## ZERO HOUR

[12-40 — 12-50 P.M.]

**শ্রী মনোহর তিরকি ঃ** স্যার, এটা একটি গুরুত্বপূর্ণ বিষয়।

**মিঃ স্পিকার ঃ** এটা নিয়ে তো কোয়েশ্চেন আওয়ারে খুব আলোড়ন সৃষ্টি হয়েছিল অবশ্য তখন আপনি উপস্থিত ছিলেন না।

**শ্রী মনোহর তিরকি ঃ** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের নর্থ বেঙ্গলের মানুষের দীর্ঘদিনের একটা সংগ্রাম চলছে যে হাইকোর্টের সার্কিট বেঞ্চ জলপাইগুড়িতে করা হোক। সরকারের থেকে প্রস্তাবও দেওয়া হয়েছিল এবং এরজন্য নবাব বাড়ি অধিগ্রহণও করা হয়েছিল। সরকার এরজন্য দুবছর ধরে লড়াই করেছে। সার্কিট বেঞ্চ করার যে সিদ্ধান্ত জলপাইগুড়িতে হবে বলা হয়েছে তা যেন করা হয়। কারণ এটা ডিভিশনাল হেড কোয়ার্টার, শিলিগুড়ির উন্নতি হোক তাতে কোনও আপত্তি নেই, সেই সঙ্গে সঙ্গে প্রশাসনিক ক্ষেত্রে জলপাইগুড়িকে গুরুত্ব দেওয়া হোক, ব্যবসায়িক ক্ষেত্রে শিলিগুড়িকে গুরুত্ব দেওয়া হোক। সুতরাং জলপাইগুড়িতে সার্কিট বেঞ্চ করা হোক এটাই নর্থ বেঙ্গলের লোকদের ইচ্ছা এবং সেই আবেদন সরকারের কাছে রাখছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে তুলে ধরতে চাই। বিষয়টি হচ্ছে যে, কিছুদিন আগে পুরিতে শঙ্করাচার্য এখানে এসে মহিলাদের বেদ পাঠ সম্বন্ধে একটি মন্তব্য করেন। মহিলাদের চরিত্রের পক্ষে একটা চরম অপমানকর এবং আপত্তিকর কথা বলেছেন। এতে শুধু মহিলারাই নয়, সাধারণ গণতান্ত্রিক প্রিয় মানুষ প্রতিবাদ করেছে। আমরা জানি ভারতবর্ষের কিছু মৌলবাদী সংগঠনকারীদের মৌলবাদী কিছু ব্যক্তিত্ব ভারতবর্ষের মধ্যে একটি গভীর ষড়যন্ত্র সৃষ্টি করে সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট করতে চাইছে। পশ্চিমবঙ্গতে এসে পুরির শঙ্করাচার্য যেভাবে মহিলাদের বেদপাঠে অংশ গ্রহণ করতে বারণ করেছেন তা একটা অদ্ভুত ঘটনা। এতবড় আস্পর্দ্ধা যে ধর্মীয় বিষয়ের উপরে হস্তক্ষেপ করতে চাইছেন এবং এইভাবে একটা বিভ্রান্তির সৃষ্টি করেছেন। বিংশ শতাব্দীর শেষ দিকে এই ধরনের একটা ঘটনা একটা লজ্জাজনক বিষয়। আমি রাজ্য সরকারের কাছে আবেদন রাখছি যে এই ব্যাপারে যাতে অবিলম্বে ব্যবস্থা নেওয়া হয় এবং সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্টকারি হিসাবে তাদের চিহ্নিত করা হোক এবং ব্যবস্থা নেওয়া দরকার বলে মনে করি।

**মিঃ স্পিকার ঃ** সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে, আমাদের একটা কনভেনসন আছে যে, যেটা মেনশনে আলোচনা হয়ে যাবে তা নিয়ে আবার জিরো আওয়ারে বলা যাবে না।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্যার, জিরো আওয়ার একটা গুরুত্বপূর্ণ বলে আপনি বলেছিলেন এবং সেই হিসাবেই আমি যে বিষয়ে আলোচনা করছি আশা করি তা জিরো আওয়ারের গুরুত্ব পাবে এবং সবাই এই ব্যাপারে একমত হবেন বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। দক্ষিণ দিনাজপুরে পুলিশ ১০০ রাউন্ড গুলি চালিয়েছে এবং সবচেয়ে বড় কথা যে এতে নিরীহ দক্ষিণ দিনাজপুরের মানুষেরা আক্রান্ত হয়েছে। একটা ভয়ঙ্কর বর্বরোচিত ঘটনা ঘটেছে। পুলিশ যেভাবে গুলি চালিয়েছে তার প্রতি আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই ঘটনায় যদি প্রথম কেউ আসামী হয় তিনি হচ্ছেন বাংলার মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী জ্যোতি বসু আজকে এই সভা থেকে আপনার মাধ্যমে আমরা বাংলার মানুষকে জানাতে চাই যে গত ১৭ বছর ধরে পুলিশের যে অবস্থা পুলিশকে যে ট্রিগার হ্যাপি করা হয়েছে, বাংলার মানুষের অধিকারকে প্রতিষ্ঠিত না করে বাংলার মানুষ এর গণতন্ত্রকে হত্যা করে এবং সেই হত্যা করার কাজে পুলিশকে যেভাবে ব্যবহার করা হয়েছে তার নেতৃত্বে রয়েছে বাংলার মুখ্যমন্ত্রী জ্যোতি বসু। আজকে এটা সকলের জন্য দরকার। যারা এক সময় গণতান্ত্রিক আন্দোলনের ধ্বজাধারি ছিল যারা এক সময় পুলিশের বিরুদ্ধে বক্তব্য রেখেছে তারাই আজকে সেই দলের মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর পুলিশ নবম শ্রেণীর ছাত্রকে হত্যা করতে দ্বিধাবোধ করেনি আমরা আজকে আতঙ্কিত, শাসকদলের মুখ্যমন্ত্রী এখানে বক্তব্যর মধ্যে অংশ গ্রহণ না করে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে বিধানসভায় আসার প্রয়োজনবোধ করেন নি। এ থেকেই বোঝা যায়, গণতন্ত্রের প্রতি তার যে অনীহা, ঘৃণা, অচ্যুতভাব, এই মানসিকবোধ আজকে তাকে বিধানসভা থেকে দূরে রেখেছে এটাই প্রমাণ করে। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি গণতন্ত্রে বিশ্বাস করে না, এরা গণতন্ত্রকে ব্যবহার করছে, গণতান্ত্রিক আন্দোলনকে খুন করার জন্য, যদি তা না হত তাহলে গণতান্ত্রিক মূল্যবোধকে শ্রদ্ধা জানিয়ে আজকে এই হাউসে এসে এই সভার নেতা মুখ্যমন্ত্রী জ্যোতি বসু উনি বলতেন অবিলম্বে পুলিশের বিরুদ্ধে ব্যবস্থা নেব এবং আমরা এনকোয়ারি করব।

**শ্রী ননী কর ঃ** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সকলের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বাংলাদেশের সঙ্গে আমাদের পশ্চিমবাংলার বর্ডার সিল করার জন্য, বর্ডারের চোরাচালান বন্ধ করার জন্য, লোকেদের যাতায়াত যাতে না থাকে তার জন্য বেড়া দেওয়া হচ্ছে। সেখানে তারের কাঁটার বেড়া দেওয়া হচ্ছে। যার ওপাশে শত শত পরিবারের লোকজন পড়েছেন যারা নো ম্যানস ল্যান্ডের মধ্যে থাকবেন, এর মধ্যে অনেক পরিবার আছেন যারা ইতিমধ্যে বাস্তুহারা হয়ে এসেছেন এই বঙ্গেঁ, এদের মধ্যে অনেকে সংখ্যালঘু সম্প্রদায়ের লোক আছেন সেই পরিবারগুলির-পুনর্বাসন কি হবে? সেই বিষয়ে কিন্তু এখনও কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে সুস্পষ্টভাবে কিছু বলা হয় নি। আমাদের জেলা উত্তর ২৪ পরগনায় সেখানে বসিরহাটে

এবং বনগাঁ মহকুমায় অনেকগুলি জায়গায় এই রকম ঘটনা ঘটছে। এই রকম ঘটনা ঘটবে। ইতিমধ্যে যারা পূর্ববঙ্গ থেকে এসেছিলেন তাদেরই সমস্যার সমাধান এখনও হয়নি। আজও লক্ষ লক্ষ রাস্তারধারে বাস্তুহারা হয়ে পড়ে আছে। আবার যদি শত শত পরিবার বাস্তুহারা হয়ে যায় তাদের জন্য যদি ব্যবস্থা না নেওয়া হয় তাহলে এই বোঝা পশ্চিমবাংলার সরকারের ঘাড়ের উপর পড়বে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার যে নির্দেশ সেটা আমাদের সরকার শুনেছেন, আমি আপনাকে বলতে চাই, জ্যোতি বসু আমাদের মুখ্যমন্ত্রী, তিনি গণতন্ত্র সবচেয়ে বেশি মানেন গণতন্ত্রকে রক্ষার জন্য, কেন্দ্রীয় সরকার যা বলেছেন তা তিনি শুনেছেন, আজকে যারা উদ্বাস্তু আছেন যারা জ্যোতিবসুর গণতন্ত্র নিয়ে এত চিৎকার চেচাঁমেচি করেন তারা যদি এই ব্যাপারটি নিয়ে দেখেন তাহলে ভাল হয় নইলে আজকে শত শত পরিবার বাস্তুহারা হয়ে যাবে। কেন্দ্রীয় সরকার নজর না দিলে এটা নিয়ে অন্য অসুবিধা সৃষ্টি হবে, সেই কথাটা আমি আপনার মাধ্যমে সকলকে জানিয়ে রাখতে চাই।

[12-50 — 1-00 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, আমাদের ভাল লাগছে, গতকাল নেতাজী সুভাষচন্দ্র বসুর জন্ম জয়ন্তীতে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু বলেছেন, আমাদের নেতাজী সম্পর্কে মূল্যায়ণন আগাগোড়া ভুল ছিল। একটা দল, কমিউনিস্ট পার্টি পৃথিবী থেকে প্রায় মুছে যাওয়ার মুখে। মার্কসবাদ, লেনিনবাদ যখন সারা পৃথিবীতে চ্যালেঞ্জ হচ্ছে তখন ওঁরা বিপদ বুঝতে পেরে নেতাজীকে ভরসা করার চেষ্টা করছেন। জ্যোতিবাবুকে এত দিন পরে বলতে হয়েছে, আমাদের মূল্যায়ন আগাগোড়া ভুল ছিল। স্যার, আমরা জানি এই রাজ্যের রাজ্য সরকার যে দল পরিচালনা করছে সেই দলের নেতারা একদিন নেতাজীকে তোজোর কুকুর বলেছিল, জাপানি সাম্রাজ্যবাদের দালাল বলেছিল। আজকে আমরা আশ্চর্য হয়ে লক্ষ্য করছি যে, এতদিন পরে জ্যোতিবাবু উপলব্ধি করতে পেরেছেন যে, তাঁরা ভুল করেছিলেন। আমাকে আব্দুল মান্নান দেখালেন সে সময়ে কমিউনিস্ট পার্টির পত্রিকা জন-যুদ্ধ-তে কার্টুন বেরিয়েছিল নেতাজীকে তোজোর কুকুর হিসাবে দেখিয়ে। আজকে সেই দলের উপলব্ধি হয়েছে যে, তাঁরা ভুল করেছিলেন! অবশ্য ওঁরা নেতাজীর পথ মেনে চললে আমরা আশ্বস্ত হব। আমরা জানি কমিউনিস্টরা এইভাবে নানা বিষয়ে তাঁদের ভুল একের পর এক স্বীকার করেন যখন অসুবিধায় পড়েন। এই ভাবেই বোধ হয় ওঁরা একদিন উপলব্ধি করবেন যে, মার্কস, স্ট্যালিন এমন কি লেনিনকেও আর দরকার নেই এই ভারতবর্ষের মাটিতে এখানে গান্ধীজী, নেহেরু, নেতাজী সুভাষের পথ ধরেই চলতে হবে এবং সেই পথেই ভারতবর্ষের নানা সমস্যার সমাধান সম্ভব, ভারতবর্ষকে বিভিন্ন ক্ষেত্রে আন্তর্জাতিক স্তরে নিয়ে যাওয়া সম্ভব। নেতাজী সম্বন্ধে বোধোদয় হওয়ার জন্য মুখ্যমন্ত্রী এবং রাজ্য সরকারকে আমি অভিনন্দন ও সাধুবাদ জানাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা বিভিন্ন রাজনৈতিক দলের পক্ষ

থেকে বিভিন্ন সময়ে রাইটার্স অভিযানের ডাক দিই। আজকে যাঁরা সরকারে আছেন তাঁরাও এই ডাক দিয়েছেন এবং এখনও দেন, আমরাও দিই। কিন্তু গত ডিসেম্বর মাসে যাঁরা রাইটার্স অভিযান করতে নেমে ছিলেন তাঁদের কথা সংবাদপত্রে পড়ে কলকাতার মানুষ বেশ আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছিলেন এবং আমরা হুগলি, বর্ধমান, বাঁকুড়া ও মেদিনীপুরের মানুষরা প্রচন্ড ক্ষতিগ্রস্ত হয়েছি। কয়েক শো হাতি গত ডিসেম্বর মাসের শেষে দলমার জঙ্গল থেকে নেমে হুগলি জেলার গোঘাট পর্যন্ত চলে এসেছিল এবং প্রচন্ড তান্ডব শুরু করেছিল। হুগলি জেলার একটা প্রান্ত, বর্ধমান জেলার একটা প্রান্ত, মেদিনীপুরের একটা জায়গা এবং বাঁকুড়া জেলার বিস্তীর্ণ জায়গায় তান্ডব চালিয়ে তারা কয়েক জন মানুষকে মেরেছে এবং ফসলের ব্যাপক ক্ষতি সাধন করেছে। বহু ঘর বাড়ি ভেঙেছে।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** খবরের কাগজে বেরিয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী পতিতপাবন বাবু বললেন, খবরের কাগজে বেরিয়েছে। হ্যাঁ, বেরিয়েছে, কিন্তু কয়েক দিন পরে বেরিয়েছে। প্রথম দিনই ওখানে আমি ছিলাম, আমি দেখেছি হাতির দল কি তান্ডবটাই না চালিয়েছিল এবং প্রশাসন কিভাবে তাদের ব্যর্থতা প্রকাশ করেছিলেন। পশ্চিমবঙ্গ সরকারের থানা অফিসাররা কি করছিল যখন কয়েক শো হাতি জঙ্গল থেকে লোকালয়ে ঢুকে ক্রমশ এগিয়ে চলেছিল এবং একের পর এক জেলা অতিক্রম করছিল? যে এলাকার মধ্যে দিয়ে তারা হুগলি জেলায় চলে এসেছিল সেই এলাকার মধ্যে কোনও ফরেস্ট নেই। কয়েক শো কিলো মিটার পথ তারা কি করে অতিক্রম করল? এলাকার মধ্যে বাঁকুড়ার কিছুটা অংশে একটু জঙ্গল আছে, তাও হাতির উপযোগী নয়। প্রশাসন যদি সজাগ থাকে তাহলে হাতির দল কি করে প্রশাসনের চোখের সামনে দিয়ে জঙ্গল থেকে বেরিয়ে আসে? প্রশাসন এতই অপদার্থ! এই ঘটনা থেকে পরিষ্কার বোঝা যাচ্ছে আজকে পশ্চিমবাংলার প্রশাসন কোন পর্যায়ে গিয়ে দাঁড়িয়েছে। ক্ষতি যা হবার হয়েছে। আমি সংবাদপত্রের মাধ্যমে খবর পেয়েছি, মেদিনীপুর, বাঁকুড়া, বর্ধমান এবং হুগলির লোকেরা অত্যন্ত আতঙ্কে দিন কাটাচ্ছে। কারণ, যে হাতি মানুষের সংস্পর্শ পেয়েছে সেই হাতিকে অন্য হাতিরা নেয়না। এই যদি অবস্থা হয় তাহলে আবার বনের হাতিরা লোকালয়ে ফিরে আসতে পারে। সেইজন্য এই ৪টি জেলার মানুষেরা আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছে। সেইজন্য বলছি, আপনি প্রশাসনকে বলুন—কারণ বড় মন্ত্রী অসুস্থ হয়ে বাইরে আছেন, রাষ্ট্রমন্ত্রী যিনি আছেন তাকে বলুন কিম্বা পতিতবাবু আছেন তাঁকে বলুন—তিনি সভাকে আশ্বস্ত করুন যে দলমা পাহাড় থেকে হাতিরা আর এসে ঐ ৪টি জেলায় তান্ডব করবে না—এই আশ্বাসবানী দিন। অবিলম্বে যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯ তারিখে রাত্রিবেলায় আমাদের এক পঞ্চায়েত সদস্য, শ্রী কানাই চক্রবর্তী যখন ভোটার ফর্ম নিয়ে বাড়ি ফিরছিলেন তখন বাড়ি প্রবেশ করার আগেই

তাঁকে কিড্ন্যাপ করে নিয়ে যায়। তাঁর জামা-কাপড় খুলে, গলায় চাদর দিয়ে ফরেস্টের মধ্যে নিয়ে যায়। তারপর থেকে তাঁকে আর পাওয়া যায়নি। পরেরদিন আমি জানতে পেরেছি—শ্রী কানাই চক্রবর্তীকে আবালবৃদ্ধবনিতারা ভালবাসেন—মানুষের সেবাযত্ন করেন বলেই তিনি বিপুল ভোটে জয়লাভ করেছেন—রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে ওখানকার কংগ্রেস নেতারা ৪/৫ জন গুন্ডা লাগিয়ে তাঁকে কিডন্যাপ করে নিয়ে গেছেন। এখন পর্যন্ত তাঁর খোঁজ পাওয়া যায়নি। এইভাবে কংগ্রেসিরা ল্যান্ড অর্ডার ব্রেক করছে আর এখানে এসে বড় বড় কথা বলে বক্তৃতা করছে। ঐ সমস্ত দুস্কৃতকারীদের যাতে শাস্তি হয় এই আবেদন আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি মাননীয় শ্রমমন্ত্রীর অনেকবার দৃষ্টি আকর্ষণ করেছি, কোনও ফল হয় নি, তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, হাওড়া বিরাট শিল্প নগরী, সেখানে ছোট, বড়, মাঝারি বহু কারখানা আছে। তারমধ্যে কয়েকশো মাঝারি কারখানা আছে। এইসব মাঝারি কারখানাগুলি বন্ধ হয়ে আছে। জুটমিলের ঘটনার কথাও শুনেছেন। কানোরিয়া জুটমিল নিয়ে একটা আলোড়ন সৃষ্টি হয়েছে। সেখানে ট্রেড-ইউনিয়নের সঙ্গে মালিকের একটা উদ্ভুত পরিস্থিতি সৃষ্টি হয়েছে। সরকার এক্ষেত্রে কি রকম ভূমিকা নিচ্ছেন জানি না। মাননীয় মুখ্যমন্ত্রী কিভাবে এর নিষ্পত্তি করবেন তাও আমি জানি না। এছাড়া বিরাট স্যাংকি কারখানা ৩ বছর ধরে বন্ধ হয়ে আছে। সরকারের উচিত ওদের সঙ্গে যোগাযোগ করা। অবশ্য সরকার যোগাযোগ করছেন, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ইন্টারফিয়ার করেছেন। কিন্তু গত ৩ বছর ধরে এর সমস্যার সমাধান করতে পারলেন না। আপনি জানেন, এক ধরনের ব্যবসাদার-ইন্ডাস্ট্রিয়ালিস্ট—সব গ্লোরিফায়েড কালোয়ার—তারা ইন্ডাস্ট্রিগুলিকে কিনে নিয়ে জমি-জমা, মেশিনপত্র বিক্রি করে লেবারদের ফাঁকি দিয়ে চলে যাচ্ছে। এই ধরনের ইন্ডাস্ট্রিয়ালিস্টরা কারখানা কেনার আগে তাদের সম্বন্ধে সরকারের খোঁজ-খবর নেওয়া উচিত। পাশারি কানোরিয়া কিনেছেন এবং রেমিংটন কিনেছেন। রেমিংটন হাওড়া শহরের গর্ব। আজকে সেই রেমিংটন ৬ মাস ধরে বন্ধ হয়ে আছে। শ্রমিকরা ৬ মাসের উপর কোনও মাহিনা-পত্র পাচ্ছে না। কোম্পানি শ্রমিকদের সঙ্গে যোগাযোগ করছেন না। আমরা যোগাযোগ করার চেষ্টা করছি, কিন্তু তিনি রিফিউসড করছেন। মাননীয় মুখ্যমন্ত্রী যেন পাশারিকে ডেকে সাবধান করে দেন। এই ভাবে শ্রমিকদের জীবন নিয়ে খেলা করা বন্ধ করতে হবে। প্রসঙ্গত, স্যাংকি হচ্ছে একটি বড় কারখানা, গেস্টকিন উইলিয়ামসের সঙ্গে যুক্ত আছে। তাদেরও ডাকা উচিত। এই ৩টি কারখানা—কানোরিয়া, স্যাংকি এবং রেমিংটন—এই কারখানাগুলির জন্য যেন মাননীয় মুখ্যমন্ত্রী যথাযথ ব্যবস্থা নেন এই অনুরোধ আমি জানাচ্ছি।

[1-00 — 1-10 P.M.]

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়

সভাকে জানাতে চাই। মাননীয় সদস্য শ্রী সুভাষ বসু মহাশয় এতক্ষণ অনেক বড় বড় কথা বলে গেলেন। গতকাল নেতাজী বার্থ ডে ছিল, ঐদিন আমাদের ব্যারাকপুর সাবডিভিসনের খড়দা থানার—মাননীয় অসীম বাবুর এলাকা—সরলপুর গ্রামের সি.পি.এমের লোকেরা ঐ গ্রামের পঞ্চায়েত প্রধানের প্রত্যক্ষ মদতে কংগ্রেসিদের বাড়ি অফিস সমস্ত ভাঙচুর করে এবং মদন দাস ও মধুমিতা দাস পঞ্চায়েত সদস্যা এঁদের উপর অত্যাচার করে। তাঁদের আহত অবস্থায় আর.জি.কর হাসপাতালে ভর্তি করতে হয়। পরবর্তীকালে কংগ্রেসিরা এর প্রতিবাদ মিছিল বার করলে কংগ্রেসের নিতাই সরকার এবং কেশব মাল আক্রান্ত হন। ওরা পঞ্চায়েত সদস্যা মধুমিতা দাসের বাড়ি অ্যাটাক করে এবং বাড়িতে আগুন দেয়। যারা এই কংগ্রেসি পঞ্চায়েত সদস্যা মহাশয়াকে আক্রমণ করেছে তাদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক। আমি জানি আপনারা পারবেন না, কারণ আপনাদেরই এম.এল.এ. এস.ডি.ও.কে ধরে পিটিয়েছে, একজন আই.পি.এস. অফিসারেরও নিরাপত্তা নেই। কাজেই আমার বক্তব্য যে অবিলম্বে ঐ অত্যাচারীদের গ্রেপ্তার করা হোক।

**শ্রী সৌগত রায় :** স্যার, এই দুষ্প্রাপ্য কয়টি জিনিসের ব্ল্যাকমার্কেটিং পশ্চিমবঙ্গের একটা কালচার হয়ে দাঁড়িয়েছে। কিছুদিন আগে কলকাতায় হিরো কাপের খেলা হয়েছিল তখন অভিযোগ উঠেছিল যে ওখানে বিরাট সংখ্যক টিকিটের ব্ল্যাক মার্কেটিংয়ের হিসাব পাওয়া গেছে, যাঁর ফলে সাধারণ ক্রীড়ামোদী যাদের বেশি পয়সা নেই তারা লাইন দিয়েও টিকিট পায় নি। সম্প্রতি কলকাতায় আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসব হয়ে গেল, এটা নিশ্চয়ই গর্বের কথা। কোনও রকম অশান্তি ছাড়াই কলকাতায় চলচ্চিত্র উৎসব সম্পন্ন হয়েছে। আমরা যাইনি, কারণ ওখানে উৎসব দেখতে গেলে টিকিটের জন্য যাদের ধরতে হয় তাদের কাছে ধরাধরি করা আমাদের পক্ষে সম্ভব নয়। শুনেছি, প্রতিদিনই টিকিটের কালোবাজারি হয়েছে নন্দন এবং রবীন্দ্রসদনে হিসাব বহির্ভূত টিকিট বিক্রি হয়েছে। ডেলিগেটরা জায়গা পান নি যেদিন তথাকথিত ভাল ছবি দেখা গেছে ডেলিগেটরা মাটিতে বসে দেখছেন। নন্দন এবং রবীন্দ্রসদনের দরজা ভেঙ্গে পড়েছে। সব কটা মহল থেকেই ব্ল্যাক মার্কেটের অভিযোগ পাওয়া গেছে। তথ্য সচিবের ছেলে সব জায়গায় দাপিয়ে বেড়িয়েছে, এর আগে ওর সম্বন্ধে ফুড ডিপার্টমেন্ট থেকেও অনেক অভিযোগ পাওয়া গিয়েছিল। আমি জানতে চাই কি হিসাবে এ পর্যন্ত কত ডেলিগেট পাশ ইস্যু হয়েছে, কত জন বে-আইনি সিনেমা দেখেছে? প্রতিবার খেলা এবং সিনেমাতে যে এই রকম ব্ল্যাক মার্কেটিং হচ্ছে এর প্রতিকার দরকার।

(At this stage Hon'ble Member, Shri Subrata Mukherjee was playing a cassette in a tape)

...(Noise and interruption)....

**Mr. Speaker :** Mr. Subrata Mukherjee, Mr. Subrata Mukherjee Mr. Subrata Mukherjee—we do not allow MLAS to play a cassette in

the hall. It is not fair. I request you to remove it from the hall of the premises. Respect the Parliament. Don't do this. For the last time I request you not to do this. Mr. Mukherjee, I request you to remove it from the floor of the premises. Mr. Mukherjee, do not play it. Remove it. I name you under Rule 347. You are requested to leave the House.

Mr. Subrata Mukherjee, I name you under Rule 347 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. You will to leave the Hall.

শ্রী সুব্রত মুখার্জি ঃ মিঃ স্পিকার স্যার, আমার কিছু বক্তব্য আছে।

**Mr. Speaker :** I have named you. If you don't leave then I will suspend you. If you don't leave, then I will move a motion under Rule 348.

(At this stage Shri Subrata Mukherjee was still in his seat.)

Mr. Mukherjee, if you don't leave, I will move a motion under Rule 348. (Shri Mukherjee was still in his seat)

If you don't leave, I will move a motion under Rule 348.

(At this stage, Shri Subrata Mukherjee was still in his seat surounded by other Cong.(I) Members)

I beg to move a motion under Rule 348 of the Rules of procedure and conduct of Business in the West Bengal Legislative Assembly that Shri Subrata Mukherjee be suspended for the rest of the Session.

The motion that Shri Subrata Mykherjee be suspended for the rest of the session under Rule 348, was then put and agreed to.

Mr. Subrata Mukherjee, you are suspended for the rest of the ession. The Marshal will remove Shri Mukherjee from the hall.

(At this stage Shri Mukherjee was still in his seat.)

The Marshall will take assistance and remove Mr. Mukherjee from the floor of the House.

(Shri Mukherjee was found still in his seat)

The Marshal will remove Mr. Mukherjee from the floor of the

House.

(At this stage Shri Subrata Mukherjee was seen leaving the floo of the House.)

(At this stage the Congress(I) Members walked-out of the Cham- ber.)

[1-10—2-30 P.M. (including adjournment)]

**শ্রী রবীন দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গোটা দেশে যখন বিশৃঙ্খলা চলছে তখন যে রাজ্য গোটা ভারতের মানুষের কাছে ভরসা স্থল হয়ে দাঁড়িয়েছে সেই রাজ্যে বামপন্থীদের বিরোধী শক্তি কংগ্রেস এবং বি.জে.পি একটা বিশৃঙ্খলা সৃষ্টির জন্য লিপ্ত হয়েছে নানাভাবে. ইতিমধ্যে আমরা লক্ষ্য করেছি যে যারা এর পুরোভাগে আছে দেশের ঐক্য, সংহতি রক্ষায় শান্তি রক্ষায়, সেই শক্তি বিশেষ করে ভারতের মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কর্মীদের উপর আক্রমণ চলছে। গত ২০ শে জানুয়ারি বহরমপুর শহরে খাগড়ার বাবু গাঙ্গুলি নামে সি.পি.এম একজন কর্মীকে ঐ কংগ্রেসি গুন্ডারা, অধির চৌধুরি, যে ঐ বাহিনীতে আছে, তারা তাকে হত্যা করেছে। একটু আগে উল্লিখিত হয়েছে যে দক্ষিণ দিনাজপুরে কি ঘটনা ঘটেছে। সেখানে থানায় আক্রমণ হয়েছে, পুলিশের উপরে আক্রমণ হয়েছে, পঞ্চায়েত সমিতির সভাপতি তৈরুদ্দিন মন্ডলের উপরে আক্রমণ হয়েছে, এমন কি ছাত্রদের একটা অংশকে তারা লেলিয়ে দিয়েছে যে ছাত্রটি পুলিশের গুলিতে খুন হয়েছে। এটা অত্যন্ত দুঃখজনক ঘটনা। কিন্তু তার কাছে পাওয়া গেছে একটা ধারাল অস্ত্র নিয়ে সেখানে গিয়েছিল সেটা বুঝতে অসুবিধা হয় না আমরা এটা লক্ষ্য করছি যে যেখানে সমাজ বিরোধী সেখানেই কংগ্রেসিরা আছে। আপনারা দেখবেন যে ঐ কলকাতার কেওড়াতলা শ্মশানে স্বপন বলে একজন কুখ্যাত সমাজ বিরোধী তাকে যখন গ্রেপ্তার করা হল তখন কংগ্রেসিরা গিয়ে কি কান্ড করেছিলেন, এমন কি বিচারালয়ে গিয়েও তারা সেখানে হৈচৈ করার চেষ্টা করেছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সবচেয়ে বড় কথা যে কারণে আমি উল্লেখ করতে চাচ্ছি, যারা এটা বুঝতে চাচ্ছে না যে আমাদের দেশকে রক্ষা করার জন্য যখন একটা শক্তি সোচ্চার, সেই শক্তির উপরে যখন আক্রমণ হয় তখন তারা উল্লাসিত হয়ে ওঠেন। কিন্তু আর পাশাপাশি বিদেশী শক্তি আমেরিকা কাশ্মীরকে ঘিরে ভারতের উপরে যে হুমকী দিচ্ছে, গতকাল পাঞ্জাবে শিখদের অধিকারের প্রশ্নে ক্লিনটন যে উক্তি করেছেন, কংগ্রেসের মেরুদন্ড নেই তার প্রতিবাদ করার। তারা কোন প্রতিবাদ করেনি। কাশ্মীরের প্রশ্নে আমরা বামপন্থীরা প্রতিবাদ করেছিলাম। গত ১৪ই জানুয়ারি আমেরিকার এই উক্তির বিরুদ্ধে মার্কিন প্রচার দপ্তরের সামনে আমরা বিক্ষোভ দেখিয়েছি তাই আজকে এদের গায়ে জ্বালা ধরেছে। তাই আপনার মাধ্যমে একথা জানাতে চাই যে এই রাজ্যে বিশৃঙ্খলা-সৃষ্টি করার বিরুদ্ধে সরকার যেন কঠোর ব্যবস্থা গ্রহণ করেন এবং তার পাশাপাশি সর্বস্তরের মানুষ যারা সোচ্চার হয়ে ওঠেন, এই আবেদন জানাচ্ছি।

**Mr. Speaker :** Hon'ble Members will please make a note. Under the Rules, objects, posters, missiles, sticks etc. are not permitted to be brought inside the House. We do not frisk the Members, we do not screen the Members. We trust them and we expect that they will be worthy of the trust reposed in them. But if Members clandestinely bring objects with a purpose to denigrate the House then we will have to think of revising our policy and start frisking Members before they enter the House because this is entirely a total abuse of the trust that has been reposed in the Members. The House cannot function in this manner. The Members have to be worthy of the trust reposed in them. They cannot behave in a clandestine manner. It is not expected of them. It is unfortunate. Whatever happened today, I hope, will not be repeated in future. Now the House stands adjourned for recess till 2-30 P.M. today.

**(After Adjournment)**

[2-30 — 2-40 P.M.]

## SUBMISSION OF MEMBER

**Mr. Speaker :** Yes. Dr. Zainal Abedin?

ডাঃ জয়নাল আবেদিন ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে অশেষ ধন্যবাদ, মাননীয় মুখ্যমন্ত্রীও এই হাউসে উপস্থিত আছেন, এর আগের ফেজে ফাস্ট পার্ট অফ দি সেসন, আমাদের ডেপুটি লিডার, কংগ্রেস লেজিসলেচার পার্টির ডেপুটি লিডার একটা প্রতিবাদ করেছিল টেপ নিয়ে। এটা একটা দুঃখের ব্যাপার, আমি কোনও প্রিসিডেন্ট তৈরি করতে চাইছি না। First by rule 347 and subsequently with the approval of the House by rule 348. আপনি তাঁকে সাসপেন্ড করেছেন। কিন্তু আমাদের দলের ডেপুটি লিডার প্লাস এই ডিবেট কালকে সে ওপেন করবে, আমি এটা অ্যাপিল করছি আপনাকে এবং থ্রু ইউ টু দি হাউস, আপনি যে অর্ডার করেছেন এবং এই হাউস যেটা পাস করেছেন সেটা রিসিন্ড করুন, তাঁকে পার্টিসিপেট করতে দিন। We are sorry for what happened today.

**Mr. Speaker :** I appreciate your submission. I appreciate your feelings also. You are being a senior parliamentarian. I appreciate your norms of the democracy. You are senior and responsible in this parliament and Mr. Mukherjee also is a senior parliamentarian and one responsible person more so as he is the Deputy Leader of the recognized opposition party, and we repose absolute faith and trust on our Members. We have never given any scope to doubt their bonafides on that account. We expect similar reciprocal trust from them that they should

also not behave in a clandestine manner. Because parliament is an open forum. No one should behave in a clandestine manner here. It should not be done. You have ample opportunities to give test of your merit. Your merit should be judged in debate and you have got enough opportunities on that account. Your merit is not judged by gimmicks or by sensetionalism what is called an attractive enticement. Make the debate in the .correct path. Don't be allured by provocation more so, when he is a senior leader. He should not succumb to it.

Very well. I think the House will be of the opinion that the motion of suspension passed against Hon'ble Shri Subrata Mukherjee may be withdrawn. I think, I have the consent and acceptance of the House, as regards the withdrawal of suspension motion.

(Voices : Yes, Yes.)

The motion is withdrawn.

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**Mr. Speaker :** At the outset, I request the Hon'ble Members that in the session especially, they should not disturb when other members will speak. So that they can speak without any disturbances. It should not be done.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মহামান্য রাজ্যপালের ভাষণের প্রতি যে ধন্যবাদ সূচক প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে, তার উপরে বিরোধী দল কংগ্রেস(আই) এর তরফ থেকে যে অ্যামেন্ডমেন্টগুলো মুভ করা হয়েছে তার সমর্থনে আমি বক্তব্য রাখছি। স্যার, মহামান্য রাজ্যপালের ভাষণে এবারে কোয়ালিটেটিভ অ্যান্ড কোয়ান্টিটেটিভ ডিভিয়েশন্স অ্যান্ড ডিফারেন্স আছে। এই হাউসে ৩৩ বছরে চার বছর মাঝে না থাকা, এমন বছর গেছে যেখানে দুবার রাজ্যপালের ভাষণ হয়েছে। আমি কমপেয়ার করে দেখলাম, মোর দ্যান থার্টি এই জাতীয় ডিভিয়েশন কোয়ালিটেটিভ অ্যান্ড কোয়ান্টিটেটিভ ডিভিয়েশন এর আগে কোনও ভাষণে আমি দেখতে পাইনি। মহামান্য রাজ্যপাল যে বক্তব্য এখানে রেখেছেন, সেই বক্তব্যের প্রতি আমরা দফাওয়ারি আলোচনা করব। কিন্তু যে জিনিসগুলো, যে উপাদানগুলো সবচেয়ে দৃষ্টি আকর্ষণ করে তাহল—এখানে মাননীয় মুখ্যমন্ত্রী, প্রবীণ নেতা, রাজনীতিবিদ আছেন—এই সরকারের শুভ বুদ্ধি হয়েছে। এই প্রথমে ভাষণ যেখানে কেন্দ্রকে সরাসরি কোনও আক্রমণের পথে যায় নি। এদের নীতি হচ্ছে সংঘর্ষ। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে এর আগে অনুরোধ করেছি ভাষণ প্রসঙ্গে যে, সংঘাত নয়, সহযোগিতার পথে রাজ্যের কি করে কল্যাণ করা যায় তা দেখতে হবে। এটা নিশ্চয়ই সম্ভব। এই শুভবুদ্ধি এদের হয়েছে। It is a good sense

at has prevailed. এটাকে আমি স্বাগত জানাচ্ছি। এই ভাষণে যে কথা উল্লেখ করার রণ ছিল না, আজকে এমন জিনিস উল্লেখ করা হয়েছে, যেটা bad precedent for all ars to come for all legislature for all parliaments, for all common-ealth. আজকে কে কার সঙ্গে হ্যান্ডশেক করল, এটা ভাষণে উল্লেখিত হতে পারে না। ষণে আমরা দেখতে পাই, to what extent you have been successful or led.

আর আমাদের সামনে কি জিনিস? রাজ্যের যে রকম সম্ভাবনা, প্রশাসনের যে রকম রো তা আমরা এর মধ্যে দিয়ে জানবার আশা আপনাদের কাছে আমরা করি। কিন্তু যে নিসগুলো উল্লেখিত হয়েছে, খারাপ কথায় যাকে বলে 'চামচাগিরি' রাজ্যপালের ভাষণে এটা নীয় ছিল না। রাজ্যপাল যেদিন এখানে ভাষণ রাখছেন তার একদিন আগে বালুরঘাটের গা জায়গায়, বিধানসভা চলাকালীন, আপনার দুর্দ্ধর্ষ পুলিশ একশো রাউন্ড গুলি চালিয়ে া করেছে। এটা আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলেছিলাম। আমরা দেখতে পাচ্ছি যে, আপনার হেলার ফলে কোনও আইনই সরকারের নেই। এই সরকারের কোনও দায়িত্ববোধ নেই। ফলে গঙ্গাসাগরে একশো'র মতো পূণ্যার্থীর প্রাণহানি হয়েছে। এই পরিবেশে আপনারা লাচনা শুরু করেছেন, এটা আমরা দেখতে পাচ্ছি। এই ভাষণে দেখলাম না কোথাও নও দুঃখবোধ আছে, কোথাও কোনও উল্লেখ আছে তার। আছে শুধু আত্মসন্তুষ্টি। কোথায় রভিসন আছে—সেল্ফ কমপ্লেসেন্স ছাড়া—এই উপাদান উল্লেখ করেন নি। প্রতি ছত্রে দেখেছি, কোথাও কোনও দারিদ্র্য নেই, অশিক্ষা নেই, আমাদের কোনও দাবি নেই, এই াভাব নিয়েছেন। except a little anxiety for seeking co-operation of India. পনাদের এই আত্মতুষ্টি ভাষণের প্রতি ছত্রে ফুটে উঠেছে। অন্যদিকে এই রাজ্যের দরিদ্রতার উল্লেখ হয় নি, সমস্ত ভারতবর্ষে যেখানে প্রভার্টি রয়েছে—we have not been able eradicate illiteracy. এতগুলো প্রোজেক্ট করার পরেও উই হ্যাভ নট বিন এবল টু ডিকেট ইল্লেটিরাসি। আপনারা মাস লিটারেসি প্রোগ্রাম করেছেন অনেক জেলায়, কিন্তু টা কি হয়েছে তার উল্লেখ খুব সামান্যই দেখলাম। এখানে আনএমপ্লয়মেন্ট ব্যাপক মাত্রায় ছে। এ সম্বন্ধে যে সরকারের কোনও উদ্বেগ আছে, তার উল্লেখ আমরা দেখতে পেলাম অন্যদিকে আমরা মনে করছি, মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে যে সরকার চলেছে, এমন টা ভলকানিক প্রবলেম যেখানে উই আর সিটিং অন এ ভলক্যান অ্যান্ড ইফ দি র্নমেন্ট ইজ সিটিং অন দি ভলক্যান সেখানে কোনও অ্যাচিভমেন্ট এর দিক আপনারা াতে পারলেন না। হোয়াট ইজ দি অ্যাচিভমেন্ট অফ দি গভর্নমেন্ট? পাল্টা এক বছর গ অধ্যাপক সৈয়দ নুরুল হাসান যে ভাষণ দিয়েছিলেন, তার সঙ্গে কোয়ালিটেটিভ ডিফারেন্স, আমি প্রথমে উল্লেখ করেছিলাম, আপনারা কেন্দ্রের শ্রাদ্ধ করেন।

[2-40 — 2-50 P.M.]

কেন্দ্রের বিরুদ্ধে সংঘর্ষের পথে যাওয়াই হচ্ছে আপনাদের একমাত্র পথ। তবে এবার

তার কিছুটা ব্যতিক্রম লক্ষ্য করা গেছে। রাজ্যপালের ভাষণের মধ্যে এবং আমি আপনা কাছে অ্যাপিল করছি we should not dwell on the points which divides আমাদের ফেডারেল স্ট্রাকচারটা এখানে কি কি এবং তাই দিয়ে আপনারা উৎপাদনে সহযোগি করে দেশকে কতটা এগিয়ে নিয়ে যেতে পেরেছেন, আমার মনে হয় সেইদিকটা খুবই বি বিকজ কম্পিটিশন ইজ ভেরি কিন। এখানে রঘুনাথ রেড্ডি, মাননীয় রাজ্যপাল যে ভা দিয়েছেন তাতে অন্তত একটু শুভজ্ঞান দেখতে পেয়েছি কারণ অন্যান্য বারের মতো কেন্দ্রে কথা বারে বারে উল্লেখ করেন নি। এখানে ভাষণে ল্যান্ড রিফমর্সের কথা উল্লেখ করে এবং তারাই ল্যান্ড রিফমর্সের কথা উল্লেখ করেছেন এবং এই বিষয়ে খুব সন্তোষ প্রক করেছেন। এত সন্তোষ প্রকাশ করেছেন যে, বলেছেন যে land reforms cannot be t panaca of poverty illiteracy and unemployment. আপনারা বলেছেন গ্রামবাংল লোকের এত ক্রয় ক্ষমতা বেড়েছে নদীগুলো দিয়ে তাই দুধ ও মধু বয়ে যাচ্ছে এবং সব তাতে হাবুডুবু খাচ্ছে। কিন্তু ইট ইজ নট দি ফ্যাক্ট। আপনাদের অ্যাচিভমেন্টটা কি ছিল—আপনা ২২ লক্ষ ৪৮ হাজার ভূমিহীনদের ২০ লক্ষ ৪৮ হাজার একর জমি দিয়েছিলেন এবং প আবার ৯ লক্ষ ৩৮ হাজার একর জমি দিয়েছিলেন। এই যে লেস দ্যান অ্যান একর এ লেস দ্যান এ বিঘা এই ডিফারেন্সটা কিভাবে করেছেন। এখানে আগের ভাষণে বলা হয়েছি যে ২১ লক্ষ লোককে ৯ লক্ষ ৩৮ হাজার একর জমি দিয়েছেন অর্থাৎ difference only 13 thousand Acre. এতেই কি আপনারা মনে করেছেন যে গ্রামের লোকের হা পারচেসিং পাওয়ার বেড়েছে। ইন্ডাস্ট্রিয়াল Profile and industrial product and indus trial diversification. এখন কোথাও নেই। আপনার ৩৬৫ দিনে ইন্ডাস্ট্রির গ্রোথ করবে তা কখনই সম্ভবপর নয়। ইন্ডাস্ট্রি বুম হয়ে গেছে। there is voluminous session fo industry and certainly in west Bengal above all other states. যেখানে ভারতবর্ষ শতকরা ৮ ভাগ এগিয়ে গেছে অর্থাৎ সেখানে ৪.৫ অলরেডি অ্যাচিভড আমাদের এখানে গ্রোথ হচ্ছে ৫ পারসেন্ট। এতে কি ইন্ডাস্ট্রি ইনক্রিজ হয়েছে? এতে বেকারী আরও প্রকট হয়েছে। intensification aggravation of the unemploym problem. এবং এরমধ্যে ফার্দার ইন্ডাস্ট্রি করার ক্ষেত্রে বাধার সৃষ্টি হচ্ছে। বিভিন্ন ে sickness of the industry of small and medium section. সেক্টর সিক ডেভেলপ করছে এবং এতে কয়েক লক্ষ মানুষ বেকার হয়ে গেছে। এই তো সুব্রতবাবু, ি ট্রেড ইউনিয়ন করেন জানেন, মেটাল বক্সের ৮৮ জন লোক আত্মহত্যা করেছে। তাই কানোরিয়া জুটমিল এবং ভিক্টোরিয়া জুটমিল নিয়ে তো গন্ডগোল চলছেই। ডু দে সি থিং আজকে এই জিনিসটা আমরা অ্যাপিল করছি যে ভারতবর্ষের নতুন অর্থনীতির সংস্কার হয়েছে। on the third year of the reform it is palatable to us. আজকে পারসেন্ট ইনফ্লেশন থেকে ৫ পারসেন্ট নেমে এসেছিল। এখন ৮ পারসেন্ট চলছে। এ ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ ভারতে বেড়েছে। ফরেন ইনভেস্টমেন্ট হুহু করে বাড়ছে। প্রতিবেশি রাষ্ট্র যথা এশিয়া, মহাচীন আমাদের সঙ্গে কমপিট করছে। আজকে ভারতবর্ষে অ্যাট্রাকটিভ হয়ে

এবং এটা হয়েছে is credit worthy and attractive for industrial investment আজকে এই নিউ পলিসির জন্য ফরেন এক্সচেঞ্জ লুডিক্রাস এবং উই সেভড ফরেন এক্সচেঞ্জ। আজকে এই নিউ যে পলিসি তারজন্য লিবারালাইজেশন অফ ইন্ডাস্ট্রি এবং যে সোনার ব্যাপারে আপনারা বলেছিলেন আজকে তা আমরা উদ্ধার করতে পেরেছি। ইন্ডাস্ট্রির ক্ষেত্রে লাইসেন্স দেওয়া হচ্ছে, অনেক উন্নতি দেশের আমরা করতে পেরেছি। কোনও বাধা নেই একসেপ্ট কোনও সেক্টার, ৮টি জায়গা ছাড়া সব জায়গায় ইন্ডাস্ট্রি দিচ্ছে। দ্বিতীয়ত হচ্ছে, আপনাদের এখানে এই ইন্ডাস্ট্রির এক্সপার্ট দেখুন, ইট ইজ এক্সপার্ট ওরিয়েন্টেড। ভারতে যে পলিসি নেওয়া হয়েছে তাতে এক্সপোর্ট বেড়েছে, ২০ পারসেন্ট ইনক্রিজ ইন এক্সপোর্ট আমরা কতটুকু সুযোগ পেয়েছি তার তো কোনও উল্লেখ নেই। আমরা এগ্রিকালচারাল এক্সপোর্ট কতটা করতে পেরেছি? স্যার, বাসমতি চালে উই এক্সপোর্ট অ্যাট দি রেট, অফ ৭০০ ডলার এ টন, পাকিস্তান আমাদের প্রতিবেশি দেশ, তারা ২০০ ডলার বাসমতিতে, আমাদের পশ্চিমবাংলায় কোনও শেয়ার আছে? শেয়ার ইন এগ্রিকালচারাল এনি টাইপ অফ এক্সপোর্ট? আমাদের যে ট্র্যাডিশনাল ইন্ডাস্ট্রি তাতেও মার খাচ্ছি, এক এক্সপোর্টে আমরা কোনও শেয়ার পাচ্ছি না। পাল্টা আমাদের এগ্রিকালচারাল মার্কেটিং মিনিস্টার আছেন, আমাদের দৈনন্দিন ইন্টারনাল কনজামশনে জিনিসের দাম আকাশ ছোঁয়া হয়ে যাচ্ছে, এর জন্য কি কেন্দ্রীয় সরকার দায়ী? আপনি যখন রসগোল্লার কমপিট করছেন মাঠে, বাজারে তখন পেঁয়াজের দাম ২০ টাকা কে.জি.—আকাশ ছোঁয়া অবস্থা তো এবং ওই অবস্থাতেও কিনে খেতে হচ্ছে। আলু ৫ টাকা কে.জি. কিনে খেতে হচ্ছে। তার তো কোনও উল্লেখ এখানে নেই। বিকজ ইউ আর ব্যাড মণিটর অফ দি ইকনমি। এত বড় এই ভাষণে, এখানে কোথাও তো বলেন নি—আজকে প্রাইস রাইজ কত হয়েছে? আজকে আপনারা যে নীতি অনুসরণ করে চলেছেন—তাতে আমাদের এখানে রিলিফটা কোথায়? রিলিফ পেতে পারি, ইফ উই বয়কট অর ওয়াক-আউট, ইউ ফাইন্ড রিলিফ। আর মানুষের তো এখানে কোনও রিলিফ নেই। ৭ কোটি মানুষের আর কোনও রিলিফ নেই। এই জিনিসটা বোঝাবার চেষ্টা করছি। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে আছেন—অশেষ ধন্যবাদ। এখানে অ্যাপার্ট ফ্রম দিস, একটা গুড গভর্নমেন্ট তো থাকবে ফর দি সেফটি অফ দি পিপল। গভর্নমেন্টকে ট্যাক্স কি করতে আমরা দিই? গভর্নমেন্টকে ট্যাক্স দেওয়া তো—টু অর্গানাইজ এ গুড গভর্নমেন্ট, টু ইম্পোজ এ গুড অ্যাডমিনিস্ট্রেশন। যাতে করে পিপল উইল বি সেভড। এখানে আপনার রেকর্ড কি বলছে দেখুন। এখানে এমন দিন কি গিয়েছে যেখানে মানুষ খুন হয় নি? এমন দিন কি গিয়েছে যেখানে প্রতিপক্ষর বাড়ি লুঠ করা হয় নি? এমন দিন কি গিয়েছে—আগুন লাগানো হয় নি? এখানে এমন দিন কি গিয়েছে যেখানে আপনার পুলিশ গুলি করেনি? বিধানসভা চলছে, তা সত্ত্বেও এই ঘটনা আমরা তো দেখতে পাচ্ছি। আপনাদের কাছে আমরা বারবার অনুরোধ করেছি যে, একটা গুড গভর্নমেন্ট যদি না হয় তাহলে ডেমোক্রাসিতে তো বিপদ দেখা দেবে। ইফ দি সিস্টেম ফেলস—পার্লামেন্টারি ফেলস। হোয়াট ইজ দি অল্টারনেটিভ? ইট ইজ দি পিপল ফ্রম দি ব্যারাক এ ছাড়া উইল কাম আউট। এছাড়া তো আর কোনও অল্টারনেটিভ নেই। আজকে

এইদিকে তো পশ্চিমবাংলা অগ্রসর হয় নি। এখন টেন্থ ফিনান্স কমিশন চলছে, বারবার আপনারা ফিনান্স কমিশনের কাছে অর্থ চেয়েছেন, পেয়েছেন—ফর আপগ্রেডেশন অ্যান্ড মডার্নাইজেশন অফ ইন্ডাস্ট্রি অ্যান্ড অ্যাডমিনিস্ট্রেশন। পুলিশ অ্যাডমিনিস্ট্রেশন ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশন আজকে কোথায়? মানুষ হাহাকার করছে। লাস্ট পয়েন্ট ইন দিস—মানুষ হাহাকার করছে। কোনও ইন্ডাস্ট্রি করবার জন্য কি এখানে কোনও ইন্ডাস্ট্রিয়ালিস্টরা আসছেন? এখানে সরকারি অফিসে ফাইল মুভ করে না। এখানে আপনি অকস্মাৎ বলে দিলেন যে ওয়ার্ক কালচার নেই। ওয়ার্ক কালচার চলে গিয়েছে। কাকে কাজ করতে বলব? চেয়ারকে ফেলে এই ইন্ডাস্ট্রিয়াল লিউ উইনেডোর জন্য কেরালার গভর্নমেন্ট, আপনার সি.পি.এম. গভর্নমেন্ট ডাক দিয়েছিল কাম অন অ্যান্ড ইনভেস্ট হিয়ার, পিপল দৌড়ে গিয়েছিল। আপনি বারবার পশ্চিমবাংলা থেকে বিলেতে যাচ্ছেন—কিন্তু যাওয়া সত্ত্বেও পশ্চিমবাংলাতে শিল্পের ক্ষেত্রে কি কিছু লাভ হয়েছে? আপনি আরও যান, প্রয়োজনে আমরা কাঁধে করে নিয়ে যাব। হোয়্যার ইজ দি আনএমপ্লয়মেন্ট প্রবলেম মিটিগেট? এখানে কি সেই সময় হয়েছে? এখানে ওয়ার্ক কালচার চলে গিয়েছে। এখানে প্রোডাক্টিভিটি ইন ইন্ডাস্ট্রি ৩ হাজারের বেশি নেই, ওপাশে অর্থাৎ মহারাষ্ট্রে ৬ হাজার। এখানে ইন্ডাস্ট্রিয়াল ইনভেস্টমেন্ট কেন হবে না? এখানে আপনি এগ্রিকালচারের বিষয়ে সন্তোষ প্রকাশ করেছেন যে, ১ কোটি ১৯ লক্ষ টন খাবার করবেন, কিন্তু এটার জন্য আপনার কোনও কৃতিত্ব নেই। এখানে সরকারের কোনও অবদান নেই, এটা ন্যাচারাল গ্রোথ। এখানে আপনি ২ পারসেন্টও অ্যাচিভ করতে পারেননি ওভার অ্যান্ড অ্যাভব দি প্রিভিয়াস রেজিম। আজকে পাঞ্জাবে দেখুন, প্রোডাক্টিভিটি ইজ ডাবল দ্যান দিস। চিন ঘুরে এসেছেন ফরোয়ার্ড ব্লক নেতা, সেখানে তিনি দেখে এসেছেন, ওই অবস্থার মধ্যে এগ্রিকালচারাল প্রোডাকশন ইজ ডাবল দ্যান অফ ইন্ডিয়া। আজকে জাপানে বারবার যাচ্ছেন, কিন্তু প্রোডাক্টিভিটি এখানে বাড়ছে না।

[2-50 — 3-00 P.M.]

প্রোডাকশন বাড়ছে না, গ্রোথ বাড়ছে না। ডেভেলপমেন্ট কি হচ্ছে? সেকেন্ড হুগলি ব্রিজ হয়েছে। হ্যাঁ, ইট ইজ এ ডেভেলপমেন্ট। কিন্তু এটা হতে ২০ বছর লাগল এবং আমাদের পরিকল্পনাই আপনারা রূপায়িত করেছেন, কেন্দ্র টাকা দিয়েছে। এছাড়া আর কোনও গ্রোথ নেই, প্রোডাক্টিভিটি কোথাও বাড়ছে না। কোথায় কি বাড়ছে, ক্যুড ইট বি অ্যাট উইথ পার উইথ পাঞ্জাব অর দি নেভারিং স্টেটস? প্রোডাকশন যদি বেড়েই থাকে তাহলে আমাদের মাসে মাসে ১ লক্ষ টন চাল এবং ৮০ হাজার টন গম কেন্দ্রের কাছ থেকে নিতে হচ্ছে কেন? প্রোডাক্টিভিটি বাড়লে এটা নিতে হত না। এগ্রিকালচারে যেটুকু উন্নতি হয়েছে তা চাষী নিজেই করেছে। আপনারা তাদের মডার্নাইজেশনের পথ দেখাতে পারেন নি, ইনপুটস দিতে পারেন নি। যারজন্য অন্য রাজ্যের মত প্রোডাকশন হয় নি। এখানে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আছেন, তিনি সুপন্ডিত, তিনি এবং আর একজন অর্থনীতিবিদ, আমি তাঁর নাম করব না, তাঁরা দু'জনে পরামর্শ করে এক মত হয়ে ল্যান্ড রিফর্মসকে প্যানাসিয়া মনে করেছেন। অথচ

আজকে সারের দাম তিন গুণ বেড়েছে, কিট-নাশকের দাম পাঁচ গুণ বেড়েছে, কিন্তু সারের ব্যবহার কমছে না, বাড়ছে। এই অবস্থায় মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি কি মনে করেন যে, যে চাষী এক বিঘা জমি পেয়েছে সে ঐ সার ব্যবহার করছে? না, সে তার জমি সারের দোকানে মর্টগেজ দিয়ে দিয়েছে। এসব সত্ত্বেও আমরা দেখছি—এখানে মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী উপস্থিত আছেন, তিনি ১২ হাজার একর জমি বিলি করতে পেরেছেন। কিন্তু তারপর আর কোনও জমিতে হাত দিতে পারছেন না কেন? উনি আমাকে বলেছেন, কোর্টে আটকে আছে। উনি ট্রাইব্যুনালের কথা বলেছিলেন। তা তার কি হল? কে সেখানে বাধা দিচ্ছে? এখন পর্যন্ত ট্রাইব্যুনাল কটা ডিসপোজ অফ করেছে? আমরা এখান থেকে ল্যান্ড ট্রাইব্যুনাল পাস করে দিয়েছে। আপনাদের ব্রুট মেজরিটি আছে, আপনারা যা খুশি পাস করিয়ে নিতে পারেন। সেই ট্রাইব্যুনালে কটা কেস-এর নিষ্পত্তি হয়েছে? এখনও হাইকোর্টে এবং লোয়ার কোর্টে শত শত কেস রয়েছে। কোনও কিছুরই আপনারা মীমাংসা করতে পারছেন না। আমি জিজ্ঞাসা করি কেন অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইব্যুনাল হবে না? মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী, আপনি বলেছিলেন ফ্যামিলি কোর্ট হবে। তার কি হল? কেন আপনার ল্যান্ড ট্রাইব্যুনালের শুরু হল না? অবশ্য আমরা জানি আপনাদের কোনও কিছুই মনে থাকে না। ৩৬৫ দিনে বছর এটাও ভুলে গেছেন। কমিউনিস্ট হলে সব ভুলে যেতে হয়, এটা আমরা জানি, কিন্তু ধারাপাতও যে ভুলে যেতে হয় তা জানা ছিল না! কেন এই অবস্থা দয়া করে একটু বলবেন? আজকে আপনারা কিছুই করতে পারছেন না। আজকে জাস্টিস ডিনায়েড। আপনারা বলবেন এটা কোর্টের এক্তিয়ার। আপনাদের আগে তো এখানে গভর্নমেন্ট ছিল, কিন্তু কখনও এত লিটিগেশন ছিল না। আপনাদের সরকার হচ্ছে, গভর্নমেন্ট অফ কোয়ারেল অ্যান্ড কনফ্লিক্টস। আপনাদের সরকারের মোর দ্যান ফিফটিন ল্যাক্স কেস পেন্ডিং ইন দি লোয়ার কোর্ট। আপনি মাত্র ৭০০ কেসের উল্লেখ করেছেন, অথচ হাইকোর্টেও মোর দ্যান টু ল্যাখ কেস পেন্ডিং ১০/১৫/২০ বছর ধরে। আর আপনাদের কাছে সরাসরি দরখাস্ত করলে কোনও প্রতিকার হয় না। সব জিনিসটা কোথায় আটকে আছে? রাশিয়ায় কেন ফেল করল? আপনাদের যেখানে আটকাচ্ছে, তাদেরও সেই একই জায়গায় আটকেছিল। কারণটা কি? বিকজ অফ বুরোক্রাটাইজেশন অ্যান্ড বুরোক্রেটিক অ্যাটিচ্যুড আপনারা আজকে এখানে ক্রমশ বুরোক্রেসির হাতের পুতুল হয়ে গেছেন। আপনারা বুরোক্রেসির বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিতে পারছেন না। আপনারা কি বলতে পারেন কটা বুরোক্রেসির ফন্ট ধরেছেন? কটা কেস ভিজিলেন্সে পাঠিয়েছেন? না আপনাদের সরকার একদম ধোয়া তুলসী পাতা হয়ে গেছে, শঙ্করাচার্য শাসন চালাচ্ছেন? আমাদের যেটা সব চেয়ে আশ্চর্য করছে, আমরা যতই বলি না কেন গভর্নমেন্টের কোনও রিঅ্যাকশন নেই। খবরের কাগজে দেখেছি মাননীয় মুখ্যমন্ত্রী, আপনার দপ্তরের উচ্চ পদস্থ অফিসারের ছেলে ধরা পড়েছে, দু কোটি টাকার ওপর খরচ করে বাড়ি করেছে এবং তার কাছ থেকে ৭০ লক্ষ টাকা পাওয়া গেছে। অথচ সে বেকার! আজকে এব্যাপারে গভর্নমেন্টের কোনও রিঅ্যাকশন দেখছি না। এটা পাথর, না পুতুল গভর্নমেন্ট? এই গভর্নমেন্ট কি কিষ্ণনগরে তৈরি হয়েছে? কোনও রিঅ্যাকশন নেই! একটা কিছু বলুন যাতে বুঝতে পারি যে,

ইয়েস, দি গভর্নমেন্ট ইজ অ্যালাও। ইট শোস ইয়োর কনাইভ্যান্স উইথ দি কোরাপশন। আজকে এখানে কোরাপশন ইনস্টিটিউশনালাইজড হয়ে গেছে। এই জিনিস আমরা প্রত্যেক জায়গায় দেখছি। আপনাদের কোনও রিঅ্যাকশন দেখছি না। এখানে কেন ভিজিলেন্স কমিশনের রিপোর্ট প্লেস করা হবে না? কেন রিপোর্ট প্লেস করে বলা হবে না যে, দিস ইজ দি ফার্স্ট রিপোর্ট অফ দি ভিজিলেন্স কমিশন। দিস ইজ দি সেকেন্ড রিপোর্ট অফ দি ভিজিলেন্স কমিশন। সো অ্যান্ড সো অফেন্ডার্স হ্যাভ বিন ব্রট টু বুক। সো অ্যান্ড সো হ্যাভ বিন পানিশড। একটা রিপোর্টও নেই। কেন নেই? বিকজ ইউ আর পার্ট অ্যান্ড পার্সেল অফ দিস কোরাপশন। ইউ হ্যাভ এনকারেজড কোরাপশন। ইউ হ্যাভ ইনস্টিটিউশনালাইজড কোরাপশন। ইউ হ্যাভ ডিসেন্ট্রালাইজড কোরাপশন। রাজীব গান্ধী স্বপ্ন দেখেছিলেন পঞ্চায়েতের মাধ্যমে পাওয়ার ডিসেন্ট্রালাইজ করবেন। আর মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি প্রবীণ নেতা, আপনি এখানে কোরাপশনকে ডিসেন্ট্রালাইজ করতে সাহায্য করছেন। আনফরচুনেটলি থ্রু ইওর পঞ্চায়েত—আজকে এই জিনিস দেখতে পাচ্ছি। আমি একটা কথা সরাসরি জিজ্ঞাসা করতে চাই—এখানে আসার আগে অর্থাৎ দাঁড়াবার আগে প্রত্যেকটা এম.এল.এ. শপথ নিতে হয় যে কনস্টিটিউশন মানবেন। মন্ত্রী হবার সময়েও শপথ নিতে হয়, আবার এম.এল.এ. হবার সময়ে শপথ নিতে হয়। আপনি ৩ বার শপথ নিয়েছেন যে সংবিধান আপনি মেনে চলবেন। আপনারা গভর্নমেন্টের সবাই অল ইওর ফ্রেন্ডস, ৪৬ মেম্বারস আছেন, এটাকে আরও বাড়ান, কম হয়েছে বলে মনে হয়, ৫০ জন করলে কিম্বা ১০০ জন করলেও আমার আপত্তি নেই। লেটেস্ট মত আরও কিছু বাড়বে বলে আমি শুনেছি। There have been amendment of the Constitution—the 73rd and the 74th amendment. এটা জানেন। The 73rd amendment of the constitution has been brought into force from 23rd April, 1993 and the 74th amendment has been brought into force from June, 1993. These are parts of the constitution. আপনি এই শপথ নেবার পরেও what right have you got to violate constitution? কিন্তু এটা আপনারা করেছেন। পঞ্চায়েত ইলেকশনে আপনারা করেছেন, is it not ultra-virus? আপনারা এখানে থেমে যেতে পারতেন। বে-আইনি কাজ করেছেন, সংবিধান খেলাপ করেছেন, দন্ড পাওয়া উচিত আপনার। আপনারা এই সংবিধান পাল্টাতে পারলেন না— You had your members present in the parliament. They could not prevent this amendment being adopted. It has been ratified by 50% of the legislatures. It has been signed by the President of India. এসত্ত্বেও আপনারা পঞ্চায়েত ইলেকশন করলেন কোন আইনে? সংবিধানকে আপনারা ভায়োলেট করেছেন। আমরা জানি, আপনারা এক সময় হল্লা তুলেছিলেন এবং বলেছিলেন ইউ উইল ব্রেক উইদিন, আপনি তো আজকে তাই করছেন—এই দোষে আপনাদের দোষী সাব্যস্ত করছি, উত্তর দেবেন। আপনারা ষড়যন্ত্র করেছেন কনক্লেভ করে As much as milton wrote in his paradise lost the satan was conspiring a conclave to regain the

heaven. আজকে তো আপনারা তাই করেছেন। একটা মিউনিসিপ্যাল ইলেকশন হতে পারে? পঞ্চায়েত ইলেকশন—আমি শুনেছি—শ্রীমতী সাবিত্রী মিত্র, আমাদের এম.এল.এ. আটক হয়ে আছেন—মঙ্গলবাড়ির পঞ্চায়েত ইলেকশন বন্ধ করেছেন কোন আইনে? সংবিধানকে উপেক্ষা করার কোনও স্ট্যাটুটরী প্রভিসন বা সুপারসিড করার কোনও অধিকার নেই। এটা তো কনস্টিটিউশনাল প্রভিসন আছে। আপনি দক্ষ আইনজীবী, চেয়ারে যিনি বসে আছেন তিনিও দক্ষ আইনজীবী। সংবিধানকে লঙ্ঘন করলেন, সংবিধানকে ভায়োলেট করলেন। মিউনিসিপ্যাল সংবিধান ৭৩ তম এবং ৭৪ তম সংশোধনী ভায়োলেট করলেন। তারপরেও য় নির্বাচন হল, যেখানে যেখানে কংগ্রেস কোথাও পেয়েছে—আমি বাঁকুড়া গিয়েছিলাম পরশুদিন—বর্ধমান এবং দুর্গাপুর হয়ে যেতে হয়—যেখানে যেখানে কংগ্রেস কিম্বা সি.পি.এম. বিরোধী যারা এসেছে, ইভেন দিজ সাইড (দেখিয়ে) আর.এস.পি. বলুন, ফরওয়ার্ড ব্লক বলুন, সি.পি.আই. যেখানে পেয়েছে সেখানেই এদের উপর এমন অত্যাচার করছেন যে তারা বাড়িতে থাকতে পারছেন না। স্যার, বর্ধমানের উখরা বলে একটি জায়গায় গ্রাম পঞ্চায়েত আছে, স্বাধীনতার পর আজ পর্যন্ত এই গ্রাম পঞ্চায়েত কখন কংগ্রেসের বাইরে যায় নি। আপনারা সেখানে বার বার গেছেন। বক্তৃতা করতে আপনাদের বাধা নেই, সেখানে গিয়ে আপনারা নির্বাচনী সভা করেছেন। ইভেন সি.পি.এমের বিখ্যাত রাজ্য নেতা হাসিম আব্দুল হালিম সাহেব এবং সি.পি.এম.র মেহেবুব জাহেদিও সেখানে গেছেন। কিন্তু ওদের তাড়াতে পারেনি, ** এগেইন ওন দ্যাট সিট। সি.পি.এমের রাজ্য নেতা হাসিম আব্দুল হালিম সাহেবকে নিয়ে গিয়ে বক্তৃতা করেছেন টু বিগেইন দ্যাট, কিন্তু পারেনি, কংগ্রেস দখল করেছে। আজকে কি করছেন? আমি গিয়ে দেখে এসেছি, তাদের বাড়িঘর জ্বালিয়ে দিয়েছে। তারা কান্নাকাটি করে বেড়াচ্ছে। আমি স্টেশনে নেমেছিলাম। তারা এসে কান্নাকাটি করছে যে আমরা বাড়ি যেতে পারছি না, আমি প্রধান হয়েছি, জিতেছি, আমি বাড়িতে যেতে পারছি না। প্রায় আমি চিঠি আপনার কাছে দিয়েছি, আপনি নীরব। কেন উত্তর দিচ্ছেন না? কেন আপনি বলছেন না যে এই ঘটনাগুলি সত্য নয়? কেন বলছেন না এইসব পঞ্চায়েতগুলি আপনাদের মনোপলি, সি.পি.এম ছাড়া আর কেউ দাঁড়াতে পারবে না—এই কথা কেন বলছেন না। পঞ্চায়েত কমিটি করা হয়েছে শ্রী নির্মল মুখার্জিকে দিয়ে, যিনি পাঞ্জাবের ফরমার গভর্নর ছিলেন আর সেখানে ফরমার ব্যুরোক্রাট দেবব্রত বন্দ্যোপাধ্যায়কে দিয়ে করা হয়েছে। তারা রিপোর্ট দিয়েছে। থ্যাঙ্কস টু ডাঃ সূর্য মিশ্র। তিনি কনফারেন্স করলেন, সেই রিপোর্ট প্রেজেন্ট হল, I was invited to take part in the meeting. আমি দেখলাম, এই করার পরেও আপনি পঞ্চায়েতকে কোনও গুরুত্ব দিচ্ছেন না। পঞ্চায়েত করতে অজ্ঞান আপনি। ইফ ইট ইজ এ সেল্ফ গভর্নমেন্ট—আজকে বলুন, সুব্রতবাবু ১৯৭৩ সালে যে আইন এনেছিলেন তাতে সেল্ফ গভর্নমেন্টের কনসেপশন নেই, neither in the preamble nor in the contents কিন্তু আপনি বলেছেন ইট ইজ এ সেল্ফ গভর্নমেন্ট, If it is a self-government, the question of decentralisation of power will come. Then, will it be under three-stratus of administration?

[3-00 — 3-10 P.M.]

স্টেট লেজিসলেচার, স্টেট ক্যাবিনেট, এগেন দেয়ার আর থ্রি টায়ার্স, আজকে আপ পঞ্চায়েতের উপর নির্ভরশীল হন তাহলে অ্যাডমিনিস্ট্রেটিভ মেশিনারি শিল্প করবে। পঞ্চায়ে উপর দায়িত্ব দিয়েছেন, পঞ্চায়েত দায়িত্ব পালন করছে, পঞ্চায়েতকে যদি এক্সপ্যান কর রাজ্যে অ্যাডমিনিস্ট্রেশন শিল্প করবে, এটা কম হবে, আমরা দেখতে পাচ্ছি না, এখন কা হচ্ছে না, আপনার আনপ্রোডাক্টিভ এক্সপেন্ডিচার বাড়তি আছে, যে টাকাটা পাবেন—আম হয়ত দেখব বিখ্যাত অর্থমন্ত্রী রয়েছেন, তিনি বাজেট পেশ করবেন ৯ হাজার কোটি টাক যদি ৮ হাজার কোটিও অ্যাভারেজ পান তাতেও হবে না। ৮ হাজার কোটি টাকা আপনাদে স্যালারি এক্সপেন্ডিচারে চলে যাচ্ছে, প্ল্যানিং মার খাচ্ছে, প্ল্যান যদি মার খায় তাহলে গ্রো হচ্ছে না, তাই পশ্চিমবঙ্গ কন্টিনিউজ টু বি এ ড্রাই ওয়েল, বিকজ অফ আওয়ার রং পলি অফ অ্যাডমিনিস্ট্রেশন। আজকে পশ্চিমবঙ্গে ক্রন্দনের রোল উঠেছে, সেজন্য আপনার কা অনুরোধ করব এদিকে আপনি দৃষ্টি দেবেন, যদি পঞ্চায়েতের উপর দায়িত্ব দেন তাহলে আ পার কন্ট্রাডিকশন, ফিনান্স কমিশন থাকবে না, কেন থাকবে না? কেন রাজ্যের আপত্তি, ে ইলেকশন কমিশন থাকবে না, কারণ আপনি ইলেকশনের নামে প্রহসন করবেন। পঞ্চায়ে গুরুত্ব নেই এ কথা আমি বলতে চাই না, কিন্তু আপনারা যে টাকাটা দিচ্ছেন সেটার খ সম্বন্ধে দেখা দরকার। আপনারা কন্ডাক্ট অফ ইলেকশনকে প্রহসনে পরিণত করেছেন। ইলেকশ মেশিনারিকে সি.পি.এমের কুক্ষিগত করতে চাইছেন, সি.পি.এমের তাঁবেদার অফিসারদের দি কাউন্টিং করিয়েছেন। যে কাউন্টিংটা বুথে করলেন ওটা হেডকোয়ার্টার্সে করলে দেখবেন কে থাকবে না। আজকে আপনারা সিম্বলিক করুন, করে ভোট করুন, আমাদের লোক থাক রিজাইন করবে, আপনাদের লোক থাকলে রিজাইন করবে, বুথে হলে আপনাদের লো ইন্টারফিয়ার করবে, হেড কোয়ার্টার্সে কাউন্টিং হলে দেখবেন ফল অন্য রকম হবে। ডেমোক্রেসী এই জাতীয় আঘাত করে আপনি ডেমোক্রেসী বাঁচাতে পারবেন না, আজকে এই অব দেখতে পাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা মনে করি যে প্রশাসনের একটা বড় অং হচ্ছে পুলিশ, যেটা আমি আগে বলতে শুরু করেছিলাম, কিন্তু এখন আপনার পুলিশ, এ দিন যাচ্ছে না যে গুলি করছে না। এখানে মডার্নাইজেশন অ্যান্ড আপগ্রেডেশন অফ পুলি ফোর্স আপনি বার বার দাবি করেছেন, কি করতে পেরেছেন? ফিনান্স কমিশন টাকা দিয়েছে না পেরেছেন টেলি কমিউনিকেশন বাড়াতে না পেরেছেন মবিলিটি বাড়াতে না পেরেছেন মড ট্রেনিং দিতে। কিছুই করতে পারেন নি। পুলিশ কমিশনের একটা দাবি ছিল ইচ অ্যান্ড এভ পুলিশ হ্যাভ এ কোয়ার্টার্র। গোটা পশ্চিমবঙ্গে ঘর বাড়ি তৈরি করে দেবেন এই কথা আপন হাউসিং মিনিস্টারকে দিয়ে বলালেন। এখানে বছরে ১৩ লক্ষ লোক বাড়ছে, তাহলে ৫ জ পিছু একটা ঘর করলেও আড়াই লক্ষ বাড়ি করতে হবে। আজকে আপনি দিগবিদিগ শূ দিশাহারা হয়ে চলেছেন। তারপরেও কথা আছে। সেন্ট্রাল গভর্নমেন্ট আপনাদের যে টাক দিয়েছেন সেই টাকা সেই খাতে ব্যয় করতে পারেন নি। জওহর রোজগার যোজনার টাক

পেয়েছেন তার ম্যাচিং গ্রান্ট দেননি, আপনাদের একাধিক কাগজ বার করছে, তাতে সরকারের প্রতিবাদ দেখতে পাচ্ছি না, ধারাবাহিকভাবে দিচ্ছে যে হিসাবের কারচুপি করে রাজ্য কেন্দ্রের জওহর রোজগার যোজনার সব টাকা গায়েব করে দিচ্ছে। 'বর্তমান', 'গণশক্তি' সবটাতেই বেরিয়েছে। এখানে পুলিশ আধুনিকীকরণের ব্যাপারে টাকা খরচ করেন নি। বামফ্রন্ট আমলে গুলি চালনার ঘটনা এমন দিন যায়নি ঘটেনি। এই জিনিস আমরা দেখতে পাচ্ছি সব জায়গায়। আজকে দুষ্কৃতি দমনে বাধা দিচ্ছেন চৌরঙ্গী এলাকায়। এখন চৌরঙ্গীতে আপনাদের এম.এল.এ. হয়েছেন, কাজেই সেখানে চোর ধরা পড়লে 'সিটু' গিয়ে ছাড়িয়ে নেবে। আপনারা বলছেন পরীক্ষা-ব্যবস্থায় নাকি বিপুল উন্নতি করে ফেলেছেন, কিন্তু কাগজে দেখলাম, আপনাদের এক এম.এল.এ. নকল করতে গিয়ে ধরা পড়েছেন। আমি জানি না, ঐ এম.এল.এ. সভায় আছেন কিনা। আমরা দেখলাম, যে পুলিশ দিয়ে নকল ধরবেন সেই পুলিশ নিজেই গিয়ে নকল করতে বসেছে। আজকে রাজ্যের পুলিশ এবং এম.এল.এ. উভয়েই নকল করছে। এই সরকার নকল সরকার।

অর্থমন্ত্রী সভায় আছেন। আজকে কারচুপি এবং দুর্নীতির জন্য, ইনস্পেকশন রিপোর্টে বলছে, রাজ্যের আবগারি, বিক্রয় কর, ভূমি রাজস্ব, প্রমোদ কর, বিদ্যুত শুল্ক, বনসম্পদ, কৃষি আয়কর, বৃত্তি কর, অক্ট্রয়, মোটর ভিইকেল, স্ট্যাম্প রেজিস্ট্রেশন, নন-জুডিশিয়াল স্ট্যাম্প রেজিস্ট্রেশন ইত্যাদিতে ২৫৭.৪৬ কোটি টাকার ক্ষতি হয়েছে। ১.১.১৯৯৪ তারিখে বর্তমান কাগজে এটা বেরিয়েছে। ফিনান্স কমিশন বলছে দি স্টেট হ্যাজ নট মবিলাইজড অল এভিনিউজ। আপনারা এটা করেন নি। যেখানে আপনাদের সাপোর্টার আছে বা বখরার অংশ আছে সেখানে হাত দেবেন না। তাই দি স্টেট হ্যাজ নট ইয়েট বীন এবল টু মবিলাইজড অল দি রিসোর্সেস টু দি এক্সটেন্ট ডিজায়ারএবল। এটা আপনারা পারেন নি, সুতরাং এই দাবি করা তো চলে না। সেজন্য বলছি, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে রয়েছেন। আমরা অষ্টম পরিকল্পনা শুরু করেছি। আমি এখানে ঢুকে ১৯৭৭ সালে দেখেছি, এখানে ৩২ হাজার কিলোমিটার পাকা রাস্তা এবং ২৬ হাজার কিলোমিটার কাঁচা রাস্তা। তারপর তিনটি পরিকল্পনা আপনারা পেয়ে গেছেন, আর একটিও আরম্ভ হয়েছে, কিন্তু এই রাস্তা কি আর বাড়বে না? এখন রাস্তাগুলির এমন অবস্থা হয়েছে যে, সেখান দিয়ে চলাচলও করা যাচ্ছে না। হোয়াই দিজ ডিসক্রিপেন্সীস ইন রেসপেক্ট অফ ক্যাপিটাল অ্যাসেটস? এর তো একটা জবাব চাই। যে ফ্লাড এমব্যাঙ্কমেন্ট তৈরি হয়েছিল তা রক্ষার অভাবে বর্তমানে চারিদিকে বিধ্বংসী বন্যা। মুর্শিদাবাদে যে ভাঙ্গন হয়েছে তার ধারে কাছেও আপনারা যেতে পারেন নি। হোয়ার ইজ দি বান্ধ? তারজন্য বছর বছর শুধু সেলামী গুনছেন। কথা ছিল তিস্তা প্রকল্প থেকে বিদ্যুত এবং সেচের জল আসবে। এটা আমাদের আমলের প্রকল্প। এই প্রকল্পের ব্যাপারে আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে মিউচুয়ালও করে এসেছিলাম, কিন্তু হোয়াট ইজ দি রেজাল্ট? আজকে তিস্তার কমান্ড এরিয়ার ১১৫টি চা বাগান হয়ে গেছে, কিন্তু গ্যারান্টি দেওয়া হয়েছিল যে, তিস্তার কমান্ড এরিয়ার চা বাগান করতে দেবেন না। আমরা যাব না, সি.পি.আই., আর.এস.পি., ফরোয়ার্ড ব্লক—এইসব

দলকে সেখানে পাঠান এবং বিধানসভার একজন সচিবকে সঙ্গে দিয়ে দিন, দেখবেন সেখানে কবরের উপর দিয়ে চা বাগান চলে গেছে। এই ব্যাপারে আপনাদের কি কোনও বিকার আছে? ইজ দেয়ার এনি কনাইভেন্স অ্যান্ড আন্ডারস্ট্যান্ডিং যারজন্য সেখানে এসব বেআইনি জিনিস হচ্ছে? এই জিনিসগুলি তো বলবেন!

এখানে ভূমি রাজস্ব মন্ত্রী আছেন। এখানে আইন তো দুটো, গ্রামের মানুষের জন্য একটা আইন এবং শহরের মানুষের জন্য আর একটা আইন। ভূমি সংস্কারের ব্যাপারে বলছি, বিকজ অনারেবল ফিনান্স মিনিস্টার অবসেসড উইথ ল্যান্ড রিফর্মস, এখানে একবারও তো আর্বান ল্যান্ড সিলিং এর কথা বলেননি!

[3-10 — 3-20 P.M.]

নাকি কিছু কিছু ফ্যাক্টরীর সারপ্লাস ল্যান্ডও আছে, একবারও বললেন না, হোয়াট ইজ দি প্রসেস, দ্যাট ল ইজ বিন অ্যাবানডান্ড। আজকে শহরের গায়ে হাত দিতে পারবেন না কারণ আপনাদের বিরুদ্ধে লেখালেখি করবে বা অন্য কিছু করবে, একটা কথাও উল্লেখ করলেন না। উই ওয়ান্ট টু নো দি প্রসেস, হোয়াট ইজ দি সিচুয়েশন? সারপ্লাস ল্যান্ড কত, কতজন বেনিফিসিয়ারী, এগুলি আমরা জানতে চাই। আজকে বস্তির উন্নতি নেই। বাইরের থেকে এসে এটা করে দিচ্ছে, আমরা দিতে পারছি না। এই জিনিসগুলি আমরা আপনাদের কাছে জানতে চাই। আজকে এখানে খুব ঘটা করে বলেছেন যে ফরেস্টের নাকি খুব দারুণ অবস্থা। আমি তো উত্তরবঙ্গের মানুষ, আমি আগেও গেছি, ফরেস্টের যে ডেন্সিটি ছিল আজকে ফরেস্ট সব ফাঁক করে দিয়েছে মাফিয়া, ডনরা। ফরেস্ট ডেভেলপমেন্ট কর্পোরেশন বোথ ফর ফ্লোরা অ্যান্ড ফাউনা, আমরা দেখতে পাচ্ছি যে সব সর্বনাশ হয়ে গেল। এখানে এমন হয়েছে যে আমরা গেলে আপনারা গুলি চালাবেন। হাতি এসেছিল রাইটার্স বিল্ডিং দখল করতে। স্পিকার সাহেব বলেছেন, তারা নাকি ভালবেসে এসেছেন। আজকে কি হচ্ছে, কোথাও কিছু হচ্ছে না। আজকে আপনারা বড় বড় কথা বলছেন। টোয়েন্টিথ সেঞ্চুরি এটা, এত বিজ্ঞানের উন্নতি হয়েছে, হাতি ঠেকানো যায়, মানুষ ঠেকানো যায়, আজকে সবকিছু ঠেকানো যায়, কিন্তু সি.পি.এম. ঠেকানো যায় না পশ্চিমবঙ্গে। গোটা ভারতবর্ষে, গোটা পৃথিবীতে সি.পি.এম.কে ঠেকিয়েছে, এটা আমরা দেখেছি। আজকে এর সঙ্গে এনভায়রনমেন্টের প্রশ্ন জড়িত আছে। আপনি এখানে বলেছেন যে কিছু কিছু বেআইনি করেছে। কিন্তু বজবজের প্রশ্ন নিয়ে এখনও গন্ডগোল চলছে। সেখানে আপনার দাপটে যদি ক্লিয়ারেন্স এসে থাকে, কিন্তু আপনি তো একটু দেখবেন যে পলিউশন হচ্ছে, ইট ইজ এ প্রবলেম। আমি খুশি যে আমার বাড়িতে ৬টি আছে। আপনি কালকে একটা বায়ো-গ্যাস এখানে করেছেন। হোয়াই ডোন্ট ইউ পপুলারাইজ? এটা তো আগে খাদি অ্যান্ড ভিলেজ কমিশন করত। এটাকে কেন প্রাইওরিটি দিয়ে এগিয়ে নিয়ে যাচ্ছেন না? এখানে পাওয়ার মিনিস্টার আছেন, বৃদ্ধ মানুষ আপনি, এটাতো আপনার আন্ডারে পড়ে, নাকি অন্য কেউ দেখে? এতগুলি জিনিস, কে কোনটা দেখে

আমাদের জানা নেই, এটা কে সুপারভিশন করেন? আপনি এনভায়রনমেন্টটাকে একশবার ভাল করে দিতে পারেন যদি গ্রামাঞ্চলে এই বায়ো-গ্যাসকে এনকারেজ করেন। এতে এক দিকে ম্যানুয়র বাঁচবে, অর্গানিক ম্যানুয়র-এর সোর্স হবে, অন্য দিকে সোর্স অব এনার্জি হবে। গ্রামার অনেকগুলি আছে বলে আমি বলছি, এগুলি এখন ইউসলেস হয়ে আছে, বিকজ আই অ্যাম বিইং কেপ্ট হেয়ার। এটা আপনাকে আমি অনুরোধ করছি। আপনি অর্থনীতির একটা কথা সেদিন বলেছিলেন যে কো-আপারেশনের উপরে নির্ভর করে। একবার ফিনান্স মিনিস্টার বলেছিলেন যে আমরা স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ককে স্টেট ব্যাঙ্ক হিসাবে ব্যবহার করব যদি রিজার্ভ ব্যাঙ্ক আমাদের স্টেট ব্যাঙ্ক তৈরি করতে না দেন। আজকে আপনাকে অনুরোধ করছি, ১৯৭১ সালের প্রাইস লিস্টে এখানে লোনের প্রয়োজন, শর্ট টার্ম ক্রপ লোনের প্রয়োজন তিনশত কোটি টাকা অ্যাট দি প্রাইস লেভেল অব ৭১। আজকে সারের দাম দশগুণ বেড়েছে। আজকে আপনি দিতে পারেন নি। আমরা দিয়েছিলাম ৮১ কোটি টাকা, আপনি দিয়েছেন ৫০ কোটি টাকা, তার বেশি দিতে পারেন নি। আপনি তো দেউলিয়া সরকার চালাচ্ছেন। আজকে কাবুলিওয়ালা ছাড়া সকলের কাছ থেকে আপনারা টাকা নিয়েছেন। এই হচ্ছে আপনাদের অবস্থা। আজকে কো-অপারেটিভ ব্যাঙ্কের অবস্থা কি? এখানকার ম্যানেজমেন্টটা তো আপনি দেখবেন। আমরা দেখছি যে ইট ইজ নট বিইং ইউটিলাইজড বাই ফার্মারস। আজকে কমার্শিয়াল ব্যাঙ্কের দিকে যেতে হচ্ছে। আজকে ইনপুট কে দেবে? দিস ইজ এ কান্টিভেশন। আপনি জমি দিয়েছেন। শুধু তাই নয়, এই জমিগুলি একবিঘা, দুই বিঘা, এগুলির ইনপুট সেনসিটিভ এরা কোথায় পাবে? আপনার টাকা দরকার তিনশত কোটি, আপনি দিচ্ছেন ৫০ কোটি। এই প্রাইস লেভেলে যেখানে দেওয়া উচিত ৩ হাজার কোটি টাকা। তাহলে এরা তো সেই মহাজনদের কাছে যেতে হচ্ছে। এইসব ফড়িয়া মহাজনরাও কি আপনাদের কিনে নিয়েছে? হ্যাঁ, পঞ্চায়েতের দুর্নীতির দৌলতে একটা নতুন ক্লাশ, একটা হৃদয়হীন ক্লাশ তৈরি হয়েছে। তারা টাকা পাচ্ছে, আর হিরো-হন্ডা, জিপ কিনে তাতে চড়ে বেড়াচ্ছে। আজকে এরা কিন্তু এই জমিগুলি ভোগ করছে। নট দি অ্যাকচুয়াল বেনিফিসিয়ারী। আজকে এনিমেল হাজবেন্ড্রি বিভাগের মন্ত্রী নেই, কো-অপারেটিভটা আপনি দেখবেন। এনটায়ার ইস্টার্ণ সেকশনে আর্বান ক্রেডিট কো-অপারেটিভ ছাড়া আর কোনও কো-অপারেটিভ সাকসেসফুল হয় নি। আমি চাইব না এখানে বলতে সুযোগ করে দিয়েছেন, মতামত অ্যাবারেশন হলে ক্ষমা করবেন। মহিলাদের জন্য ক্রেডিট কো-অপারেটিভ করেছেন প্রধানমন্ত্রী। এই অ্যাডভানটেজটা আপনারা নিতে পারছেন না কেন? ডোভটেল করতে পারছেন না কেন? মহিলারা যদি ৭৫ টাকা দেয় তাহলে গভর্নমেন্ট বাকি টাকা দিয়ে এনরিচ করবে। আপনারা ডোভটেল কেন করতে পারছেন না, আপনাদের দলেরও তো কিছু আছে। যদিও আপনাদের রসিদ খান সুযোগ করে দিয়েছে, তাতে লজ্জার কিছু নেই। এনিম্যাল হাসব্যান্ড্রি মিনিস্টার এখানে নেই, উনি যাই বলুন না কেন, আমরা দুধ পাচ্ছি না। ২০ কোটি টাকা দুধের জন্য সাবসিডি দিতে হয়েছে, কিন্তু আমরা দুধ পাচ্ছি না। গ্রামাঞ্চলে কোনও গ্রোথ ইন ফেভার অ্যাড ব্রিড এটা কেউ দেখেনি, কোনও সেন্টার নেই, কোনও সুপারভিশন তার নেই। এই দপ্তরকে গ্রামাঞ্চলে কেউ দেখে নি।

আমার একটা গাই ছিল সেটা ইউজলেস হয়ে গেল বিকজ ওয়ান্ট অফ সার্ভিস ফেসিলিটিজ। শহরাঞ্চলের বাইরে পাচ্ছি না, অথচ গ্রামাঞ্চলেই এটা দরকার। ক্যাটেল পপুলেশন নষ্ট হয়ে যাচ্ছে। ম্যাড্রাস থেকে আন্ডা এনে এখানে ফিড করতে হয়। এখানে বলা হচ্ছে ফিশারিজ মিনিস্টার সাকসেসফুল, তিনি ৭ টি প্রাইজ পেয়েছেন। কিন্তু প্রাইস লেভেলে তার কোনও রিফ্লেকশন দেখতে পাচ্ছি না। West Bengal happens to be the largest producer of fish is there any reflection on the price in the market? আপনারা মাছ চাষ করছেন নদীতে, আবার হয়ত আপনারা বঙ্গোপোসাগরে মাছ চাষ করবেন। এই জিনিসটা আপনারা একটু দেখবেন। বাংলাদেশ মাছ চাষ করছে, মাঝে মাঝে খবরের কাগজে দেখতে পাই They are competing for prawn cultivation. এবং তাতে তারা প্রচুর ফরেন এক্সচেঞ্জ আর্ন করছে। এখানে বিঘায় প্রণ কাল্টিভেটর বেসরকারি দু-জন আছে, তারা বাঙালি বাকি কেউ নেই। আপনারা কিন্তু প্রণ কাল্টিভেশনকে এগিয়ে নিয়ে যেতে পারছেন না। পশ্চিমবাংলায় প্রচুর ডিসপিউটেড পুকুর আছে, সেইগুলিকে সেটেল করুন। বিনয়বাবু [illegible] এটা করতে পারেন। আপনার বয়স হয়েছে, আপনি যদি না পারেন আরও লোক চান, তারা আপনাকে সাহায্য করবে। এই সমস্ত পুকুর নিয়ে প্রণ কাল্টিভেশন বাড়ান, লেট দেয়ার [illegible] এ কর্পোরেশন। এই জিনিস আজকে এখানে দেখতে পাচ্ছি না। আজকে ফুডের কথা বলেছেন। আপনি ১.৪৫ লক্ষকে দিয়েছেন ১৬২ টি ব্লকে। এখানে মিনিস্টার আছেন, আমি এই ব্যাপারে সমালোচনা করেছি। এখানে ল্যান্ড লেস কাল্টিভেটর এবং ল্যান্ড লেস লেবারার রয়েছে ৫০ লক্ষ। আপনি সাবসিডি দিলেন প্রায় দেড় কোটি মানুষকে। তার মানে ১ লক্ষ ভুয়া। আপনাদের সব ভুয়া, আপনাদের রেশন কার্ডে ভুয়া, সাবসিডাইজড ফুড দেবার ক্ষেত্রে ভুয়া। এতো ভুয়া যে কিছু দিন কারবার করে কর্মকার ৬ কোটি টাকা দিয়ে বাড়ি করেছে খাদ্যমন্ত্রী অস্বীকার করতে পারবেন? আজকে প্রাইস রাইস হয়েছে বিকজ অফ ব্যাড ম্যানেজমেন্ট। বাঁচতে গেলে স্বাস্থ্যের দরকার। স্বাস্থ্যের সমস্ত ব্যাপারটাই ভেঙে পড়েছে। আজকে [illegible] পরিকল্পনা চলছে, সেখানে মানুষও ৮ গুণ বেড়েছে। পার্টিসান যখন হয় তখন এখানে লোকসংখ্যা ছিল আড়াই কোটি, আর এখন সেই সংখ্যা দাঁড়িয়েছে প্রায় ৭ কোটি। আপনারা ফ্যামিলি ওয়েলফেয়ার প্ল্যানিং দপ্তর এর বিরুদ্ধে কোনও উল্লেখ যোগ্য প্রোগ্রাম ঘোষণা করতে পারেন নি। চিনে এটা কন্ট্রোল করেছে। আপনারা বলবেন ইনফ্যাক্ট মর্টালিটির রেট কম, ম্যাটারনাল মর্টালিটির রেট কম। এটা ছেড়ে দিন। কেন পপুলেশন কন্ট্রোল করতে পারছেন না? কেন আপনারা এটা ঠিক করতে পারছেন না নির্দ্দিষ্ট সংখ্যায় এই পপুলেশন থাকে নো মোর। প্রিয়ডিক্যালি বাংলাদেশ থেকে লোক আসে, আপনারা ভোটের সময় লোক আনেন ভোট করার পর তাদের কেন ছেড়ে দেন না? Let them not be dwelling on [illegible] আইনগত ভাবে ইনফ্লিটেশনটা বন্ধ করুন, এটা নিশ্চয়ই আপনারা দেখবেন। মাননীয় স্বাস্থ্য [illegible] এই ব্যাপারে হেল্প করতে চাই। এখানে in the pattern of all India Institute [illegible] Medical Science. হোক। কল্যাণীতে যে প্রোজেক্ট হচ্ছে উই অ্যাজ অপোজিশান [illegible] হোক এটা আমরা চাই। সেক্রেটারিকে বলেছি, একটা দেরি হয়ে গেছে, মিনিস্টারের [illegible]

দেখা হয়েছে, আমাকে কাগজ-পত্র দিয়েছেন, আই অ্যাম গোয়িং থট টু ইট। প্রয়োজনে এটা নিয়ে আলোচনা হতে পারে। হাসপাতালে ঔষধ পাওয়া যাচ্ছে না। হাসপাতালগুলো একটু হ্যাবিটেবেল করবেন? এইগুলো তো লিভেবেল কন্ডিশনে নেই। আপনারা বলছেন ডাঙ্কেল এলে ঔষধের দাম বেড়ে যাবে। কিন্তু রাজ্যপালের ভাষণে এই ব্যাপারে তো কোনও কথা উল্লেখ নেই। গোড়ার কথা বলি, জি.এ.টি.টি., জেনারেল এগ্রিমেন্ট অন ট্রেড অ্যান্ড টারিফ, ইট ইজ এ প্রোগ্রাম, ইট ইজ নট এ ম্যাটার অফ অ্যাকুইজিশন।

[3-20 — 3-30 P.M.]

ইট ইজ নট দি মাদার ইনস্টিটিউশন। আজকে সেখানে ছেড়ে দিয়ে কংগ্রেসের বিরুদ্ধে মানুষ খেপাবার ব্যবস্থা করেছেন। এখন ইন্দিরা গান্ধী নেই, রাজীব গান্ধী নেই, এখন ডাঙ্কেল আবিষ্কার করেছেন। কেউ কেউ আবার তাকে ডুঙ্কেল বলে বলছেন। আমার এলাকায় এপিডেমিক হয়েছে, অন্য জায়গাতেও হয়েছে। আমি চিঠি দিয়েছি। ওয়াটার সোর্সকে যেন রেগুলেট করা হয়। ড্রিঙ্কিং ওয়াটার এর জন্য আন্ডারগ্রাউন্ড ওয়াটারকে যদি মনিটর না করা হয় তাহলে বোরো চাষ একদিন ব্যহত হবে। বোরো ইজ ভেরি কস্ট সেন্সিটিভ প্রোডাক্ট। আজকে মানুষের খাওয়ার জলের অভাব হয়ে গেছে, যা তা পাইপের জল মানুষ খাচ্ছে। নদীর জল মানুষ খাচ্ছে। হেল্‌থের প্রায়োরিটি হওয়া দরকার দুটি জায়গায়—(১) ফ্যামিলি ওয়েলফেয়ার; এবং (২) সার্ভিস অ্যাট দি হেল্‌থ সেন্টার, এই দুটি জায়গায়। ইমুনাইজেশন আজকে ধারেপাশে নেই, ম্যালেরিয়া আসছে, কলেরা আসছে, বসন্ত আবার কবে এসে যাবে। তারপর কোনদিন গুনব মার্কসবাদের টিকা নিয়ে আসবেন। আমি স্বাস্থ্যমন্ত্রীকে বারবার বলেছি, ৮ম পরিকল্পনা চলছে, সেঞ্চুরি শেষ হতে চলেছে, এখানে ৭টি মেডিক্যাল কলেজ আছে, এখানে কি একটা মেডিক্যাল ইউনিভার্সিটি করা যায় না? শিলচরে যদি মেডিক্যাল ইউনিভার্সিটি হতে পারে, তাহলে এখানে মেডিক্যাল ইউনিভার্সিটি কেন হবে না? ফর এন্টায়ার ইস্টার্ণ জোনে এটা কেন হবে না, প্ল্যানিং কমিশনের কাছে এটা বলা দরকার। ইট ইজ নট অনলি ক্যালকাটা, ইট ইজ কমার্শিয়াল অফ দি এন্টায়ার ইস্টার্ণ জোন। সেদিক দিয়ে এটা চিন্তা করবেন কিনা, এটা ভেবে দেখবেন। এটা অনুরোধ করব। এখানে বিশ্বনাথ চৌধুরি নেই, তিনি আই.সি.ডি.এস. ছেড়ে দিয়েছেন। এটা কি হবে না? ওখানে কি ছেলে নেই? অবশ্য আর.এস.পি.র মন্ত্রী সি.পি.এম.এর ক্লিয়ারেন্স না পেলে কিছু করতে পারে না। এই জিনিস তো দেখা দরকার। স্পোর্টসের ব্যাপারে একটু বলি, কলকাতা এক সময়ে ছিল ম্যাকাও অফ ফুটবল। জ্যোতিবাবু, আপনি তো কলকাতার মানুষ, আজকে বড় বড় তিনটি খেলোয়াড়, বিজয়ন, আকিল, এদেরকে মারা-মারি করে এখানে আনতে হচ্ছে। এখানে বাঙালি খেলোয়াড়রা সুযোগ পাবে না? দেশ বিদেশের ফুটবলারদের নিয়ে আসছে। বাঙালিরা কি উঠবে না? আপনি তো একটা ফুটবল শুরু করে দিয়েছেন। আজকে টেস্ট ক্রিকেটে বাঙালি একজনও জায়গা পেয়েছে? এটা তো আপনি একটু দেখবেন। আপনি তো মাঝে মাঝে খেলা দেখতে যান। আপনার রচনা আছে, আপনার সৃষ্টি কোথায়, রচনা কোথায়? আপনি এদিকে একটু দৃষ্টি দেবেন। এখানে আপনি

তো তৈরি করা একটা ইন্ডোর স্টেডিয়াম পেয়েছেন। এখন থার্ড ন্যাশনাল গেমস্ হচ্ছে, বাঙালি আজকে কত তলায়। এখানে স্পোর্টস মিনিস্টার আছেন। তিনি কি শুধু রসোগোল্লা খাওয়াবেন আর ঐ 'চলি' গান গাইবেন? আজকে এই জিনিসটা তো দেখতে হবে। জুডিশিয়ারি কথা আমি আগেই বলেছি। আই.পি.আর. ঘটা করে করলেন। হোয়াট ইজ আওয়ার রোল ইন ইট? হোয়াট ইজ আওয়ার রাইট ইন ইট? ফিল্মে ভারতবর্ষ মর্যাদা পেয়েছে। আমরা সত্যজিৎ রায়ের মতো মানুষকে পেয়েছি। কিছু কমিউনিস্ট ফিল্ম তৈরি করছেন। আই-পি-আর কি শুধু সিনেমা করার জন্য? খেলা হচ্ছে, সিনেমা হচ্ছে, আমরাও জানতে পারলাম কোথায় কি হচ্ছে? আপনি আমাদের দেখতে দিলেন না, আপনি শুধু আমাদের ডাকবেন? এটা বড় অ্যানোম্যালি হয়ে যাচ্ছে। এটা ভালো লাগে না। আমাদের এই জিনিসগুলো দেখা দরকার। ট্রান্সপোর্ট সম্বন্ধে আমি বলেছিলাম। আমি একটা চিঠি লিখেছিলাম। হো ইওর টিম অব মিনিস্টার্স আর নট সিরিয়াস? আমি ওঁকে চিঠি লিখেছিলাম। নদীতে অ্যাক্সিডেন্ট হল, তাতে ২৭ জন মানুষ মারা গেছে। মানুষ মারা গেছে এ্যাজ আর্লি অ্যাজ ডেটেড ১ নভেম্বর চিঠি দিলাম, জানালাম যে তুমি সতর্ক হও কিন্তু কোনও রিপ্লাই পেলাম না। তারপরে গঙ্গাসাগরে তীর্থ করতে ৫ লক্ষ মানুষ এসেছিল তাতে বেশ কিছু মানুষ মারা গেছে। কিছু দিন আগে বারাসাতে বাস উল্টে গেল, মানুষ মারা গেল তার কোনও ব্যবস্থা নেওয়া হল না। এমন কি তাদের ট্রিটমেন্টেরও কোনও ব্যবস্থা নেই। আপনার মন্ত্রী শুধু বাস কিনতে ব্যস্ত আর নর্থ বেঙ্গলকে দুভাগ করতেই ব্যস্ত। যেখানে প্ল্যানিং কমিশন বলে দিয়েছে বাসের বডি কেনা যাবে না, সেখানে আপনারা তাও বাস কিনতে চাইছেন, আসলে আপনাদের ইন্টারেস্ট আছে তো। আজকে এই জিনিসটা তো আপনাকে দেখতে হবে এবং সতর্ক হতে হবে। আমরা তো একটা প্রিন্সিপাল অপোজিশনে আছি আমরা ১ কোটি ৮ লক্ষ ভোট পেয়েছি আর আপনারা ১ কোটি ১৪ লক্ষ ভোট পেয়েছেন, সুতরাং পার্থক্য তো বেশি নয়। আপনারা কেন এতো বিগলিত? আজকে সুব্রত মুখার্জির ব্যবহারের জন্য এখানে দুঃখপ্রকাশ করলাম, আর আপনার মন্ত্রীরা কোথাকার দেবদূত Should not the minister have the minimum country to reply to confirm the receipt? একটা সাধারণ জ্ঞানটুকু নেই। একটার পর একটা অ্যাক্সিডেন্ট হয়ে যাচ্ছে, ১০০ জন মারা গেল আর মন্ত্রী আকাশে ঘুরে বেড়াচ্ছেন, মাদ্রাজে ঘুরছেন কখনও দিল্লি কখনও কলকাতা ঘুরছেন It is a pleasure trip when people are dying. আজকে মানুষ তীর্থ করতে গিয়ে মারা যাবে আর ম ঘুরে বেড়াবে, এইভাবে মন্ত্রী থাকার প্রয়োজন নেই। আপনি ওনাকে কতখানি স্পর্ধা দিয়েছেন জানি না, কতখানি পজিশন এবং কতখানি ভালনারেবেল আমার জানা নেই। আপনি পাওয়ারের ব্যাপারে কিছু সন্তোষ প্রকাশ করেছেন, ডঃ সেন অনেক এগিয়ে গেছেন কি That is the cumulative affect not that has the power reserve. কারণ চলছে না, পাওয়ার দিতে হচ্ছে না আর পাওয়ারের দাম ৭৪ পারসেন্ট অফ দি অ্যাবিলিটি দ্যাট এগেন সিম্বলিক্যাল। এখানে ভার্জিন ভিলেজ হচ্ছে মোর দ্যান ২৮ পারসেন্ট বে দিয়েছেন। আজকে রুরাল ইলেকট্রিফিকেশনের টাকা ফেরত চলে যাচ্ছে, এভরি অন টি

কেন আমরা পাব না? পাওয়ার কেন পাব না দিজ ইজ ওয়ান সাইড ডোমেসটিক কনজাম্পশনে শিল্প কেন হবে না? ডোমেস্টিক কনজাম্পশন কেন দেবেন না আজকে এটাই আমাদের সোশ্যাল টেনশন। আজকে জয়নাল আবেদিনের বাড়িতে পাওয়ার আছে কিন্তু অন্যান্যদের বাড়িতে আলো নেই কেন? তা নিয়ে আমি চিঠিও লিখেছিলাম যে কটা বাড়িতে পাওয়ার দেওয়ার জন্য কিন্তু আপনারা তার কোনও ব্যবস্থা করলেন না। বিকজ ইউ হ্যাভ নো ট্রান্সমিশন। আজকে আপনাদের ফিনান্স নেই, রুরাল ইলেকট্রিফিকেশনের টাকা চলে যাচ্ছে। তারপরে গরিব লোকদের যে লোকদ্বীপ প্রকল্পে যে আলো দেওয়ার কথা ছিল তার টাকাও চলে যাচ্ছে আপনারা বিদ্যুত দিতে পারছেন না। আপনাদের তো পাওয়ার সারপ্লাস হওয়ার কথা নয়, আপনারা উড়িষ্যাকে পাওয়ার বিক্রি করছেন অথচ অফ ডিমান্ড অফ দি কনজিউমার মিট করতে পারছেন না। এগুলো আজকে আপনাদের বলতে হবে। আজকে কস্ট অফ পাওয়ার সম্পর্কে সুদীপ এবং সৌগত প্রশ্ন করেছিলেন। এই যে পাওয়ারের দাম—আজকে বাড়তে বাড়তে কোথায় চলে যাচ্ছে। মোনোপলি হাউসের কাছে কি জ্যোতি বাবু মাথা বিক্রি করে দিয়েছেন? কেন পাওয়ারের দাম এত বাড়ছে? ডব্লিউ বি এস ই বি যে পাওয়ার রেট করে দিয়েছেন এরা কেন তা বাড়াবে? ডব্লিউ বি এস ই বির কাছে ডিভিসি পাওয়ার কিনছে সেখানে সি ই এস সি একটা সারচার্জ বসিয়ে আমাদের একটা ইনফ্লেটেড অ্যামাউন্ট করতে বাধ্য করেছেন কেন? এই জায়গাতেই কি আপনাদের নো রিঅ্যাকশন, যেখানে দেশ জুড়ে আন্দোলন হচ্ছে, ধর্না দেওয়া হচ্ছে সেখানে গভর্নমেন্টের নো রিঅ্যাকশন। আপনারা কৃষ্ণনগরের পুতুল না হতে পারেন আর কোথাকার পুতুল আমার জানা নেই। আপনারা নবদ্বীপের পুতুল হয়ে গেছেন, বৈষ্ণব হয়ে গেছেন। আপনারা রমা গোয়েঙ্কার পুতুল হয়ে গেছেন। এই জিনিসটা আপনাদের দেখতে হবে। পঞ্চায়েতকে ইনভলভ করবেন এটা একটা গুড কিন্তু আপনারা সত্যি কি এটা প্রডিমিনেন্ট করতে পারছেন? আজকে তো পাওয়ার টেরিফ তিনগুণ দিতে হচ্ছে। এই জিনিসটা কেন হচ্ছে? তারপরে জেনারেশনের ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী জবাব দেবেন। আপনার ১০০ কোটি টাকার গ্যাস টারবাইন করেছিলেন কিন্তু দিজ ইজ এ ফল্টি টেকনিকের জন্য টাকাটা পুরোটা অপচয় হয়েছে। এরজন্য তো পিপলসকে ট্যাক্স পেয়ার করতে হয়। এবং এই স্কেয়ারস ইকোনমির জন্য কে দায়ী? তারপরে বক্রেশ্বর এটা তো বাবরি মসজিদ আর রাম জন্মভূমি টেম্পল হয়ে গেল। এর তো কোনও প্রগ্রেস দেখছি না। সোভিয়েত রাশিয়ার তো কোনও ভরসা নেই, আজকে এই জিনিসগুলো তো দেখতে হবে। আমি পাওয়ার মিনিস্টারকে চিঠি দিয়ে বলেছিলাম যে কাদের কাছের পাওয়ার দিতে হবে এবং ৩টে চিঠি দিয়েছিলাম তার কোনও উত্তর পাই নি। আবার যদি চিঠি দিই তাহলে ওরা ভাববে সুপারিশ করছি, তাহলে ওরা আমাদের ধোলাই দেবে। আপনারা কি একটাও উত্তর দিতে পারলেন না? আপনারা কি আমাদের ওদের কাছে ধোলাই খাওয়াবেন? সুতরাং চিঠিটা রিভাইজ করে যদি দেন তাহলে পিঠটা বাঁচে। আপনারা তো পিঠে কুলো বেঁধে থাকেন, আপনাদের কিছু লাগে না। এবার ইন্ডাস্ট্রিয়াল সেক্টরে আসছি আমি হলদিয়াতে গিয়েছিলাম। সেখানে গিয়ে দেখলাম ফার্টিলাইজার প্ল্যান্ট বন্ধ হয়ে গেছে, দুর্গাপুর ফার্টিলাইজার প্ল্যান্ট বন্ধ

হয়ে গেছে। এবার হোলসেল কনজাম্পশনের ব্যাপারে আসছি।

[3-30 — 3-40 P.M.]

আপনি প্ল্যানিং কমিশনে যে বক্তব্য রেখেছেন এটা কেন আপনি ইম্পোর্টেড করছেন না। টোবাকো, সুগার অ্যান্ড টেক্সটাইলে চেয়েছেন ফর দি টাইম বিয়িং। আপনি কেন ফার্টিলাইজার সেক্টারে চাচ্ছেন না? উই আর রেডি টু কো-অপারেটিভ উইথ দি ফার্টিলাইজার। এর ডিমান্ড কোনওদিন কমবে না। আজকে এই জিনিসটা তো আপনাকে দেখবার জন্য অনুরোধ করব, আর এখানে আমরা মনে করি ফার্টিলাইজার কেন, যে কিছু প্রফিটেবল হবে না; আজকে যদি ওয়ার্ক কালচারের ব্যাপারে চলছে না, চলবে না, চলবে না, মানছি না, মানব না, সিটু সংযত না হয় তাহলে দেশের কিছু হবে না। আপনারা যদি এটা করতে পারেন তাহলে আমরা আপনাদের সঙ্গে সহযোগিতা করতে প্রস্তুত। এন.আর.আই. সূত্রটা হতাশাব্যঞ্জক। আপনি যদি বিলেতে একবার যেতে চান আমরা আপনাকে দমদম পর্যন্ত পৌঁছে দিয়ে আসব, আপনি আর একবার যান। সারা ভারতবর্ষে এন.আর.আই.দের একটা বুম আসছে, কিন্তু পশ্চিমবাংলাকে কেন তারা বেছে নিচ্ছেন না। ইজ দেয়ার এ ডিফারেন্স ইন দি ট্রিটমেন্ট? অর এখানে আমাদের বিরুদ্ধে কোনও অপপ্রচার আছে? এখানে অ্যামবাসাডার ইন দি ইউ এস এ হ্যাজ অফার্ড ইউ কো-অপারেশন। আপনাকে প্যাট্রোনাইজ করবে, আপনাকে পপুলারাইজ করবে, এই সুযোগটা নিন। এখানে ইন্ডাস্ট্রি পর্যন্ত, আমরা এটা চাইছি সিকনেসটা আপনি দেখে নিন, কেন এই সিকনেসটা বাড়ছে? নতুন তো এখানে ইন্ডাস্ট্রি হচ্ছে না। এখানে বড় বড় অর্ডার পাচ্ছে ইন্ডাস্ট্রিরা। এই যে রেলওয়ে কোনও অর্ডার দিচ্ছে না এর জন্য তো আপনাকে একটা কন্সটান্ট মনিটরিং সেল করতে হবে। আপনি নিজে চেয়ারম্যান হন। এইগুলি বড় বড় ইন্ডাস্ট্রি ব্রেথওয়েট, জেশপের তো পাওয়ার কথা, ইভেন চিত্তরঞ্জন লোকোমোটিভ-এ সংকট দেখা দিতে পারে। অথচ আমরা বাইরে থেকে রেলওয়ে ইঞ্জিন আনছি, ইলেকট্রিক্যাল ইঞ্জিন আনছি, এটা তো সমন্বয়ে, আপনি যদি একটা র‍্যাশনাল প্রোগ্রাম করে কমিটি করেন তাহলে আমরা আপনাকে হেল্প করতে রাজি আছি। কিন্তু এর সঙ্গে একটা ছোট কথা বলি, এখানে এই যে মেটিয়াব্রুজ আছে এবং অন্যান্য যেসব এরিয়াগুলি আছে, এখানে দর্জিতে ভর্তি। বাংলাদেশ ৬০টা পরিকল্পনা করছে, অনলি ফোর্থ ফাইভ ঈয়ার প্লান, এরা হাজার কোটি টাকা রেডিমেড গারমেন্টস পাঠাচ্ছে। আপনাদের তো এখানে ফোর্স অফ টেলার্স, দর্জি অস্ত্রাগার আছে, মার্কেট আছে, মনোপলি আছে, হোয়াই ক্যাননট ইউ ডুয়েল অন রেডিমেড গারমেন্টস এক্সপোর্টস? আপনার ফলতায় সেটাকে এক্সপান্ড করুন না, ফর এক্সপানসন, কিংবা আর কোনও জায়গায় এটাকে এক্সপানসন করুন। আজকে এই বাংলাদেশ যদি কমপিট করতে পারে থ্রু আউট দি ওয়ার্ল্ড, আমাদের এতদিনের একটা দেশ আপনাদের মতো মানুষরা আছে, সেখানে আমরা তো কিছু আশা করি। আজকে যে ট্যুরিজিমে ফেস্টিভাল হল, সেই ব্যাপারে আপনাকে আমি একটা চিঠি লিখেছিলাম, ট্যুরিজিমের সঙ্গে আপনাদের একটা উইং আছে, সি.পি.এম.এর আই.পি.টি.এ. গণনাট্য সংঘ; সেখানে একই জায়গায় সরকারি খরচে একই মাঠে করে দিলেন,

আপনাকে চিঠি লিখেছিলাম সেটা আপনি পাঠিয়েছেন ট্যুরিজিম মন্ত্রীর কাছে। তিনি বলছেন খরচ আমাদের লাগেনি, মাঠটা শুধু ছিল। তাহলে ওরা কত খরচ করল, আর আপনারা কত খরচ করলেন একটু জানাবেন তো। আমাদের একটা প্রশ্ন ছিল, হোয়াট ইজ দি বেসিস অফ ইনভিটেশন? ট্যুরিজিম প্রমোট করতে যাবেন, ট্রাভেলার্স এজেন্সি হোটেলার্স, আজকে ট্যুরিজিম ডিপার্টমেন্ট-এ আপনারা ডাকলেন, যিনি ল্যান্ড রিফর্মসকে এখনও সার্থক করতে পারেন নি। সেই আমাদের অশিতিপর বৃদ্ধ তিনি বললেন আমাদের সবাইকে এক হতে হবে। ট্যুরিজিমে এই জিনিস চলে? চলিতে না হয় চলে, ঐ ব্যাপারে সুব্রত বাবু জবাব দেবেন। কিন্তু ট্যুরিজিমকে আপনারা সিরিয়াসলি নিচ্ছেন না। এটা খুবই আতঙ্কের কথা। আপনারা নাকি ৯টা হাউসকে বিক্রি করে দিচ্ছেন না, কি টার্মস আমরা জানতে পারি কি? ট্যুরিজিমের যথেষ্ট স্কোপ আছে, শুধু গঙ্গায় একটা লঞ্চ ভাড়া দিলে তো হবে না। আজকে এই জিনিসটা তো দেখতে হবে। আমি একটি কথা বলতে চাই, জ্যোতি বাবু আপনার প্রয়োজন মেজরিটি, আপনার প্রয়োজন স্ট্যাবিলিটি, এই পশ্চিমবঙ্গে কেন ৮৪-এ পার্লামেন্টে আর কেউ পায়নি, কিন্তু মেজরিটি পেয়ে, মেজরিটির ডিসিসন নিয়ে পিপিল-এর দুঃখ দূর করা যায় নি, পশ্চিমবঙ্গ তার প্রমাণ। আপনি বারবার আমাদের দাবিয়ে, আপনার ব্রুট মেজরিটি নিয়ে সিদ্ধান্ত পাস করিয়ে নিয়ে গিয়েছেন, তাতে বাংলার কান্না থামেনি, বাংলার উন্নতি হচ্ছে না, বাংলার সমস্যা মেটেনি, তাই আপনাকে বলি টু বিকাম লিটিল প্রাগমেটিক অ্যান্ড লিসেন টু দি উইশডম অফ আদার্স আদার দ্যান ইয়োর পার্টি ক্যাডার্স অ্যান্ড পার্টি লিডার্স। আজকে আপনাদের কাছে আরও একটি কথা বলতে চাই, আজকে পশ্চিমবাংলায় আপনি প্রায় বক্তৃতার ছলে বলেন এটা নাকি সমাজবিরোধীতে ভর্তি হয়ে গেছে, আমি কংগ্রেসের এম.এল.এ. ৩৩ বছর, আপনি কংগ্রেসকে যদি মনে করেন ইট ইজ এ পার্টি অফ দি ক্রিমিনালস তাহলে আই এ্যাম ইন ইট, আই অ্যাম দি ফার্স্ট ক্রিমিনাল। আপনি যদি মনে করেন এই কংগ্রেস অচ্ছুৎ, তাহলে আই এ্যাম দি ফার্ষ্ট আনটাচেবল। আপনি যদি মনে করেন দেয়ার ইজ স্কোপ ফর পানিশমেন্ট, আপনি যদি মনে করেন এদের সবাইকে জেলে পোরা উচিত, আই উইল লে মাই হেড স্ট্রেট। আপনি টাডা প্রয়োগ করতে চেয়েছিলেন। আপনি যদি তা করেন, আই উইল নট ফিল ফ্রি। আপনি এইভাবে আর ঘৃণা বাড়াবেন না। আপনি চেষ্টা করুন সহযোগিতা বাড়ানো যায় কিনা। ঘৃণা প্রকাশ করে কোনও কিছুই করা যায় না। আপনি প্রবীণ মানুষ, লেখা-পড়া জানা মানুষ, কিন্তু আপনার ভাষা কথায় কথায় যে পর্যায় গিয়ে পৌছাচ্ছে—অসভ্য, বর্বর ইত্যাদি কথা আপনি ব্যবহার করেছেন—তা খুবই দুঃখের। আমাকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, আপনি কংগ্রেসের মধ্যে পার্থক্য দেখে উৎসাহিত হবেন না। কংগ্রেস আপনার দলের চেয়ে অনেক বড় দল। পাঁচটা রাজ্যে নির্বাচন হল, কি শিক্ষা দিল? লেফ্ট অ্যান্ড মার্কসিস্টস আর ইরেলেভেন্ট ইন ইন্ডিয়ান পলিটিক্স। সুতরাং আজকে আর ইন্ডিয়ান ন্যাশনাল কংগ্রেসের কাউকে সমাজবিরোধী, কাউকে সভ্য বর্বর বলে আর দূরে রাখতে পারবেন না। আপনি আর হেট্রেড তৈরি করতে পারবেন না। আজকে আমাদের সকলেরই কথা হচ্ছে, দেয়ার ইজ নো থিংকিং অফ ফ্যাক্ট দ্যাট আওয়ার পিপল, আওয়ার টেরিটোরি অ্যান্ড আওয়ার ইন্টারেস্ট আর

ইন গ্রেড ডেঞ্জার। ভারতবর্ষের কথা বলছি। উই আর ইন এ ফেডারেল ইউনিট। মার্কি প্রেসিডেন্ট পর্যন্ত আজকে পাঞ্জাব বিরোধী কথা বললেন। এটা কোথায় যাচ্ছে! সোভিয়ে ভেঙে যাওয়ার পর এটা সম্ভব হচ্ছে। এই অবস্থায় আজকে আর এখানে হেট্রেড ছড়াবে না, ষড়যন্ত্রে লিপ্ত হবেন না। জ্যোতিবাবু, বিশ্ব জুড়ে মার্কসিজম এর পতন হয়েছে, সুতরা বাংলায় তা কখনই বাঁচবে না, আজ হোক, কাল হোক যেতেই হবে, তার জন্য প্রস্তুত হোন আপনারা যে অপরাধ করেছেন তার জন্য প্রস্তুত থাকুন। সাধু সাবধান। থাঙ্ক ইউ স্যার

**Mr. Speaker :** Thank you Dr. Abedin and thank you all the members for not disturbing him.

[3-40 — 3-50 P.M.]

**শ্রী সমর বাওরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছে এবং সেই ভাষণের ওপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এখানে মুভ করা হয়েছে, আমি সেই ধন্যবাদসূচক প্রস্তাবকে সমর্থন করছি। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলার সাধারণ মানুষদের সঙ্গে নিয়ে বিভিন্ন প্রতিকূল অবস্থার বিরুদ্ধে যে সংগ্রাম চালিয়ে যাচ্ছে তা সঠিকভাবে মহামান্য রাজ্যপালের ভাষণের মধ্যে প্রতিফলিত হয়েছে। সেজন্যই আমি ভাষণের ওপর ধন্যবাদসূচক প্রস্তাবের পক্ষে আমার বক্তব্য রাখছি। বিরোধী দলের মাননীয় নেতা তাঁর বক্তব্য রাখার সময় অবশ্য একথা ঠিক যে, আজকে তিনি অনেক গুছিয়ে বলার চেষ্টা করেছে এবং তাঁর বক্তব্যের শেষ দিকে তিনি কিছু কনস্ট্রাকটিভ সাজেশন দেবার চেষ্টা করেছেন—বলেছেন, "আজকে মার্কসবাদ যদি ক্ষতম হয়ে যায়, তাহলে বাংলা বাঁচবে না" খুবই সঠিক কথা তাঁর মুখ থেকে বেরিয়ে এসেছে। সাথে সাথে তিনি দিন-কানা, রাত-কানা ইত্যাদি শব্দ ব্যবহার করেছেন। আমি তাঁকে বলতে চাই যে, পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন প্রতিকূলতার বিরুদ্ধে লড়াই করে যে পশ্চিমবাংলার মানুষের জীবন যাত্রার অগ্রগতি ঘটাবার চেষ্টা করছে তা তাঁর নজরে পড়েনি। ফলে বাস্তবে আমরা দেখি আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী রাত-কানা বা দিন-কানা নন, এবং কে যে রাত-কানা এবং কে যে দিন কানা তা তো আমরা দেখতে পাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের দৃষ্টী-ভঙ্গি হচ্ছে এই উন্নয়ন কোনও মুষ্ঠিমেয় মানুষের জন্য নয়, উন্নয়ন সকলের জন্য। তাই পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার চেষ্টা করছেন এই উন্নয়নের জন্য, আর্থিক উন্নয়নের জন্য উন্নয়নের ফসল কত বেশি সংখ্যক মানুষের হাতে পৌছে দেওয়া যায়। এই দেশ যেহেতু কৃষি নির্ভরশীল দেশ যেখানে শতকরা ৭০/৭২ ভাগ মানুষ গ্রামে বসবাস করে, যারা কৃষির উপর নির্ভরশীল সেই কৃষিভিত্তিক জনগণের হাতে উন্নয়নের ফসল তুলে দিতে গেলে প্রথমে যেটা করা দরকার অর্থাৎ উন্নয়নের যেখানে চাবিকাঠি সেটা হচ্ছে ভূমি সংস্কার এবং পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার তাই করছে। কিন্তু গোটা ভারতবর্ষের পটভূমিকা কি? সমগ্র ভূমি সংস্কারের পক্ষে কোনও পদক্ষেপ নিচ্ছে? যেখানে সমগ্র ভারতবর্ষে বাড়তি জমি হওয়া উচিত ৬ কোটি ৩০ লক্ষ, তার পরিবর্তে সেখানে সমগ্র ভারতবর্ষে বাড়তি খাসযোগ্য জমি চিহ্নিত হয়েছে ৭২

লক্ষ একর জমি। এই ৭৪ লক্ষ একর জমি চিহ্নিত করার পর সমগ্র ভারতবর্ষে জমি দখল নেওয়া হয়েছে ৪৯ লক্ষ একর। এই ৪৯ লক্ষ একরের পশ্চিমবঙ্গে হচ্ছে ২৮ লক্ষ একর। তাহলে সমগ্র ভারতবর্ষের মধ্যে একমাত্র পশ্চিমবঙ্গে সাধারণ মানুষের উন্নয়নের স্বার্থে, কৃষকদের উন্নয়নের স্বার্থে প্রকৃত কৃষকদের হাতে তুলে দেবার লক্ষ্য নিয়ে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ভূমি সংস্কারের ক্ষেত্রে সামনের সারিতে দাঁড়িয়ে আছে। এই ২৮ লক্ষের মধ্যে কৃষি জমি ১২ লক্ষ, অকৃষি জমি ৬ লক্ষ আর বনাঞ্চল আছে ১০ লক্ষ। এই কৃষি জমি সাধারণ মানুষের মধ্যে বন্টন করা হয়েছে, ভূমিহীনদের মধ্যে বন্টন করা হয়েছে। সেক্ষেত্রে মাননীয় বিরোধী দলনেতার বক্তব্য হচ্ছে, যা বন্টন করা হয়েছে তা হচ্ছে লেস দ্যান ওয়ান বিঘা। হ্যাঁ, প্রকৃত কৃষকদের হাতে ১ বিঘা জমি পৌঁছেছে। সেই জমি ব্যবহার করে এবং সমস্ত রকমের প্রতিকূলতা উপেক্ষা করে—কি উপকরণের ক্ষেত্রে, কি সেচের ক্ষেত্রে প্রতিকূলতার মুখে দাঁড়িয়ে সেই জমি ভূমিহীনরা চাষাবাদ করে কৃষির অগ্রগতি সূচিত করেছেন। পশ্চিমবাংলার কৃষকেরা উৎপাদন বাড়িয়েছেন। উনি পাঞ্জাবের তুলনা করলেন এবং হরিয়ানার কথাও এসে গেল। কিন্তু উনি কি জানেন পশ্চিমবাংলায় যেখানে কৃষি উৎপাদনের হার অর্থাৎ অগ্রগতির হার ৩২ থেকে ৩৪ শতাংশ সেখানে পাঞ্জাবে অগ্রগতির হার ২৪ শতাংশ হরিয়ানায় অগ্রগতির হার ২৩ শতাংশ। সেইজন্য মহামান্য রাজ্যপালের ভাষণের মধ্যে এটা আছে এবং এটাই বাস্তব ঘটনা। আমরা গ্রামাঞ্চলের মানুষের খবর রাখি। হ্যাঁ, দীর্ঘদিন বিলম্বিত বর্ষা, প্রথম দিকে বর্ষা তেমন হয়নি, তারপর দীর্ঘদিন ধরে বর্ষা এবং বন্যা। সেক্ষেত্রে এত সমস্যা সত্ত্বেও মাননীয় সদস্যরা জানেন যে, ১১৯ লক্ষ ৪৪ হাজার টন লক্ষ্যমাত্রা ধার্য করা আছে। এত প্রাকৃতিক বিপর্যয়কে উপেক্ষা করেও অগ্রগতি করা সম্ভব হবে। পশ্চিমবাংলার সাধারণ মানুষকে সঙ্গে নিয়ে বাধাবিপত্তি কাটিয়ে আমরা এগুবার চেষ্টা করছি। কিন্তু সেই বাধা কারা দিচ্ছে? আমরা বাড়তি সেচ চাই, বাড়তি সার চাই। মাননীয় বিরোধী দল নেতা তাঁর ভাষণের মধ্যে দিয়ে বলে গেছেন যে সারের দাম বেড়েছে, কোথাও ৫ গুণ, কোথাও আরও বেশি বেড়েছে। তা সত্ত্বেও পশ্চিমবঙ্গে সারের ব্যবহার কমেনি। তাহলে আমি বলতে চাই, মাননীয় বিরোধী দলনেতার বক্তব্যের মধ্যে দিয়ে প্রমাণিত হয় যে কেন্দ্রের কংগ্রেস সরকারের দফায় দফায় সারের মূল্যবৃদ্ধি ঘটান সত্ত্বেও পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলের সাধারণ মানুষের কিছু ক্রয় ক্ষমতার সৃষ্টি হয়েছে বলেই সেখানে সারের ব্যবহার বেড়েছে। হ্যাঁ, কষ্ট হচ্ছে, তাদের অন্য খাতে কিছু কিছু খরচ কমাতে হচ্ছে। কিন্তু তাহলেও তো তারা কৃষি উৎপাদন বাড়িয়ে যাচ্ছে। কেন্দ্রের কংগ্রেস সরকারের কৃষির বিকাশের পক্ষে কি অবস্থা দাঁড়িয়েছে আজকে হিসাব করলে দেখা যায় আগে যেখানে এক একর জমিতে আমন ধান চাষ করতে ২২৪.২৮ পয়সা খরচ হত এখানে সেখানে ঐ এক একরে আমন ধান চাষ করতে ৫৬৪.১০ পয়সা লাগে, বোরো ধানে আগে লাগত ৩৩১.৬২ পয়সা, এখন লাগে ৬৭৯.৫২, পাট চাষে এক একরে খরচ হত ১০২.৮৬, এখন রাসায়নিক সারে লাগছে ৩০৫.৭৬, আলুতে ৮২৩ টাকা লাগত, এখন প্রতি একরে লাগছে ১৮৮৫ টাকা, তৈলবীজে আগে যেখানে ২২৪ টাকা লাগত এখন সেখানে ৫৯৩ টাকা লাগছে, এটা কে বাড়াল? কেন্দ্রের কংগ্রেস সরকারের তৈরি করা যে

বাধা এবং প্রতিকূলতা সেই প্রতিকূলতাকে মোকাবিলা করে পশ্চিমবঙ্গে গণচেতনা যা বামফ্রন্ট সরকার ভূমি সংস্কারের মধ্যে দিয়ে সৃষ্টি করেছেন অন্যান্য কর্মসূচির মধ্যে দিয়ে যে গণ উদ্যোগ ও চেতনার সৃষ্টি করেছেন তার জন্যই এটা সম্ভব হচ্ছে। তাই আজকে ৭৪ লক্ষ টন থেকে ১২০ লক্ষ টনে উৎপাদনকে নিয়ে গেছে। হ্যাঁ, উনি ওনার বক্তব্যের শেষের দিকে সারের কথা বলেছেন। দুর্গাপুর সারের কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, সেটা বিরোধী দলনেতা জানতে পারেন নি, সারের মধ্যে সব চেয়ে প্রয়োজনীয় যে নাইট্রোজেন সার সেটা ১৯৯১ সালের হিসাব অনুযায়ী ২১ লক্ষ ৭৫ হাজার টন হত, আর একটি সার উৎপাদন হত ১২৫০ হাজার টন, এটা তখনকার হিসাব। বারাউনীর রামরূপ সার কারখানা বন্ধ হয়ে গেছে, এই হিসাবটা যখন চালু ছিল, চালু থেকে যেখানে ১০ টন ঘাটতি হত এখন নাইট্রোজেন সার সেখানে দাঁড়িয়ে এক একরে কত মূল্যবৃদ্ধি হয়েছে। গত সেপ্টেম্বর মাসে মূল্যবৃদ্ধি হয়েছে, নামরূপ, বারাউনি বন্ধ হয়ে গেছে, হলদিয়া সার কারখানা তো কোনওদিন খোলা হল না। কাজেই কৃষি বিকাশের পক্ষে যে পদক্ষেপ সেটা কেন্দ্রীয় সরকারের নেই, তার প্রতিবাদ কে করবে? আমরা করেছি, অন্তত এতে পশ্চিমবঙ্গের কৃষির অগ্রগতি আমরা দেখতে পাচ্ছি এবং মহামান্য রাজ্যপালের ভাষণের মধ্যে যেহেতু বলা আছে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের হাতে কিছু ক্রয় ক্ষমতা সৃষ্টি হয়েছে সেই ভিতে পশ্চিমবঙ্গে শিল্প বিকাশের একটা পরিমন্ডল সৃষ্টি হয়েছে এটাতেই ওনাদের আপত্তি আমি বলতে চাই পশ্চিমবঙ্গের এই ভিতের উপর দাঁড়িয়ে কিছু অগ্রগতি ঘটাতে চাই হ্যাঁ ওঁরা বলবেন কেন দুর্গাপুর বন্ধ করব না, কেন হলদিয়া চালু করব, আমরা যদি বিদেশ থেকে কম দামে সার আমদানি করতে পারি তাহলে কেন করব। বাস্তব ঘটনা, আগে বাইরে থেকে সার আমদানি করতে ২০০ ডলার লাগত, এখন ১৩০ ডলার লাগছে তাহলে কেন উৎপাদন করব। বিদেশে আগের তুলনায় ৭০ ডলার কম লাগছে, স্যার, ছিপে যখন মাছ ধরা হয় তখন প্রথমে লোকে সুতা ছাড়ে তারপর যখন মাছ কাহিল হয় তখন হুইল গুটিয়ে তাকে ধরা হয়। বিদেশি মহাজনরা সেইরকম প্রথমে কিছু টাকা কম দিয়ে কিছু ভর্তুকি দিয়ে বাজারে টোপ হিসাবে ব্যবহার করছে ২০০ ডলারের জায়গায় ১৩০ ডলার দাম ধার্য করে সার আমদানি শুরু করছে। ওরা সেই আমদানি করা সারের উপর ভরসা করে আমাদের দেশের সার কারখানা বন্ধ করে আমদানির দিকে যাচ্ছেন। কিন্তু পরবর্তী কালে দুর্গাপুর সার কারখানা, নামরূপ সার কারখানা এবং অন্যান্য চালু সার কারখানাগুলি যখন অচল অবস্থায় পৌছাবে তখন মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি সারের মতো ইনগ্রেডিয়েন্ট, কৃষির ক্ষেত্রে যা অত্যন্ত প্রয়োজনীয়, সেটা দেবার ক্ষেত্রে যখন তাদের হাত গুটাবে তখন ভারতবর্ষের সার্বভৌমত্ব এবং স্বাধীনতা মার্কিন সাম্রাজ্যবাদীদের ঝাঁপিতে গিয়ে উঠবে, যেমন কাশ্মীরের ক্ষেত্রে আমেরিকার ধমকি এবং পাঞ্জাবের প্রশ্নে ক্লিনটনের হুমকি ভারতবর্ষে সার্বভৌমত্বের পক্ষে বিপজ্জনক।

[3-50 — 4-00 P.M.]

সেচের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কি করেছেন? আমাদের আর্থিক অসুবিধা রয়েছে, কিন্তু

সেই অসুবিধার মধ্যেও রবি মরশুমে ১৪ লক্ষ হেক্টর জমিকে সেচসেবিত করা সম্ভব হয়েছে। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের সমর্থনে গ্রামাঞ্চলে জনগণ যে কাজ করেন, তাদের সকলের উদ্যোগের মধ্যে দিয়ে আজকে শুধু ১৪ লক্ষ হেক্টর জমিতেই নয়, ৩০ লক্ষ হেক্টর জমিতে চাষ হয়েছে রবি মরশুমে। তাতে কোথায়ও ধান হয়েছে, কোথায়ও সর্ষে হয়েছে, কোথায়ও বা তিলের চাষ হয়েছে। এইভাবে বিভিন্ন প্রকার ফসলের চাষ হয়েছে। গণ উদ্যোগের মাধ্যমে ড্রাই ল্যান্ড ফার্মিং যাকে বলে—মাটিতে শিশির পড়বার জন্য যে ময়েশ্চার সৃষ্টি হচ্ছে তাকে কাজে লাগিয়ে, চাষ উঠবার পর মাটিতে যতটুকু রস থাকে অর্থাৎ রেসিডিউয়াল ময়েশ্চারকে কাজে লাগিয়ে এই ৩০ লক্ষ হেক্টর জমিতে চাষ করা সম্ভব হয়েছে। মানুষের মনে গণ চেতনা বৃদ্ধি হয়েছে বলে, মানুষের মধ্যে উৎসাহ সৃষ্টি করতে পেরেছি বলেই আজকে এই জিনিস সম্ভব হয়েছে। কিন্তু সেচের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের কি ভূমিকা? আমরা যদি কেন্দ্রীয় সরকারের এগ্রিকালচার বিভাগের রেফারেন্স দেখি তাহলে দেখব যে, বৃহৎ এবং মাঝারি সেচ প্রকল্পের মাধ্যমে ১৯৭০/৭১ থেকে ১৯৭৫/৭৬ এই পাঁচ বছরে ৫ লক্ষ ৭ হাজার হেক্টর জমি তারা সেচসেবিত করেছিলেন। ১৯৭৫/৭৬ থেকে ১৯৮০/৮১ এই পাঁচ বছরে ৫ লক্ষ ২০ হাজার হেক্টর, ১৯৮০/৮১ থেকে ১৯৮৫/৮৬ এই পাঁচ বছরে ৬ লক্ষ ২০ হাজার হেক্টর জমি তারা সেচসেবিত করেছিলেন। ১৯৮২ সালে ২০০ কোটি ডলার লোন নেওয়া হয়েছিল। তৎকালীন প্রধানমন্ত্রী বলেছিলেন, এই লোন আমরা নিচ্ছি টু অ্যান্ড লোনস। সমস্ত বৈদেশিক লোন এই দিয়ে পরিশোধ করে দেওয়া হবে। তারপর ১৯৮৬ সালে তারা যখন শর্ত চাপালেন তখন বলা হল—নো ফার্দার পাবলিক ইনভেস্টমেন্ট ইন ইরিগেশন। ফলে ১৯৮৬ থেকে ১৯৯১ এই সময়কালের মধ্যে ৫.৫ থেকে ৬ লক্ষ হেক্টর জমি মেজর এবং মিডিয়াম ইরিগেশন দ্বারা সেচসেবিত করা হল এবং ১৯৮৬ সালের পরবর্তী সময়ে মাত্র ৪০ হাজার হেক্টর জমি সেচসেবিত হল। তাহলে নো পাবলিক ইনভেস্টমেন্ট ইন ইরিগেশন জাতীয় কেন্দ্রীয় সরকারের পদক্ষেপগুলির জবাব কে দেবে? এর জবাব এতো আমাদের মন্ত্রিসভার কেউ দেবেন না, এর জবাব কেন্দ্রীয় শাসক দলের যারা এখানে রয়েছেন তাদেরই দিতে হবে। আজকে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে গ্রামের মানুষের ক্রয়ক্ষমতার উপর ক্রমাগত চাপ বাড়ছে। এবং তার সঙ্গে আনএমপ্লয়মেন্টও বাড়ছে। কিন্তু মানুষ কোথায় যাবে কাজ করতে? উৎপাদনের ক্ষেত্রে কৃষি, উৎপাদনের ক্ষেত্র শিল্প, উৎপাদনের বিভিন্ন বিনিয়োগের ক্ষেত্র বাণিজ্য এবং হিসাব নিকাশের জন্য অফিস কাছারী। তাহলে বেকার যুবকদের কাজের জায়গা কৃষি, তাদের কাজের জায়গা শিল্প, তাদের কাজের জায়গা ব্যবসা-বাণিজ্য, অফিস, আদালত, বিভিন্ন জায়গা তাদের কাজের জায়গা। শিল্পের ক্ষেত্র—সে কথা আলোচনা না করাই ভাল। তবে শিল্পের ক্ষেত্রে আমি নির্দিষ্ট তথ্য দিয়ে বলতে চাই। ফার্টিলাইজারের কথায় আসছি। দুর্গাপুর সার কারখানায় একমাত্র নাইট্রোজেন তৈরি হয়। সেই সার কারখানা বন্ধ করা হয়েছে। অথচ ১৯৯০ সালে যে প্রস্তাব ছিল সেই প্রস্তাবে এই সুপারিশ ছিল যে ১৫০ কোটি টাকা যদি এর জন্য বিনিয়োগ করা যায় তাহলে ২ লক্ষ টন উৎপাদন করা সম্ভব। কিন্তু তা করা হল না। তা না করে বিদেশ থেকে সার আমদানি করা

হচ্ছে এবং তাতে বৈদেশিক মুদ্রা চলে যাচ্ছে এক শত কোটি টাকা। প্রতি বছর এই টাকাটা সাশ্রয় করা যেত। সমস্ত কিছুর একটা হিসাব আছে। যদি এককালীন ১৫০ কোটি টাকা বিনিয়োগের মাধ্যমে এই ফার্টিলাইজার কোম্পানিকে আধুনিকীকরণ করা হত তাহলে ২ লক্ষ টন সার উৎপাদন করে প্রতি বছর এক কোটি টাকা সাশ্রয় করা যেত। কিন্তু সেদিকে তারা গেলেন না। কারণ ঐ ডাঙ্কেল-আঙ্কেল গ্যাটের কাছে ওদের টিকি বাধা আছে। এরপর বি.ও.জি.এল.-এর কথায় আসছি, যারা চশমার লেন্স, সাব-মেরিনের লেন্স, বিভিন্ন প্রতিরক্ষার সরঞ্জাম যেগুলিতে লেন্স প্রয়োজন হয়, সেই লেন্স তৈরি করে এবং সারা ভারতে এর প্রয়োজন হচ্ছে ১ মেট্রিক টন। এক্ষেত্রে বি.ও.জি.এল.-কে যদি এককালীন ২৬ কোটি টাকা দিয়ে আধুনিকীকরণ করা হত তাহলে ৪০ কোটি টাকার বৈদেশিক মুদ্রায় সাশ্রয় হত, কিন্তু সে পথে তারা গেলেন না। তারা বিদেশি সাম্রাজ্যবাদী কোম্পানির উপরে দায়িত্ব দিয়ে দিলেন, তারা এই ধরনের কাচ সরবরাহ করবে। চশমার কাচের কথা না হয় ছেড়ে দিলাম। কিন্তু প্রতিরক্ষা সরঞ্জামের ক্ষেত্রে লেন্সগুলির লাগে, সেটার জন্য যদি এককালীন ২৬ কোটি টাকা খরচ করা যেত তাহলে ৪০ কোটি টাকা সাশ্রয় করা যেত। কিন্তু সেটা করা হল না। অপর দিকে বিদেশি কোম্পানিকে দেওয়া হল, তাদের উপরে নির্ভর করতে হচ্ছে। আমাদের প্রতি রক্ষার সরঞ্জামের জন্য। আজকে প্রতি রক্ষার ক্ষেত্রে যে লেন্স-এর মাধ্যমে আমাদের দেশের সেনা বাহিনী নির্দ্দিষ্ট লক্ষ্যে দৃষ্টি নিক্ষেপ করবে তাও নির্ভর করবে বিদেশি সাম্রাজ্যবাদী শক্তির উপর। তারপরে এম.এ. এম.সি.র কোনও রকম ব্যবস্থা করা হল না। ওপেন কাস্ট মাইনিং যখন চালু হল, তারপরে সেগুলি রি-মডেলিং করা হল না। তারপরে মাদ্রাজ, কর্ণাটক তারা টেন্ডার ডেকেছিল তাদের কিছু কাজের জন্য। সেখানে এস.ই.বি লোয়েস্ট টেন্ডার দিয়েছিল। কিন্তু লোয়েস্ট টেন্ডার দেওয়া সত্ত্বেও, তাদের কাজ করার সামর্থ থাকা সত্ত্বেও সেই কাজ দেওয়া হল না। সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে সেই ব্যাপারে কোনও ইন্টারভেশন নেই। সেই ব্যাপারে আপনাদের বলার কোনও ক্ষমতা নেই। আর এখানে বলবেন যে পশ্চিমবঙ্গে কিছু হচ্ছে না, পশ্চিমবঙ্গে সব কিছু অন্ধকারাচ্ছন্ন, এখানকার মানুষের জন্য বামফ্রন্ট কিছু করছে না। আর একটা কথা হচ্ছে, সাইকেল কর্পোরেশন অব ইন্ডিয়ার এই মুহূর্তে ৮০ থেকে ৯০ লক্ষ টন সাইকেল চলছে সারা ভারতবর্ষে এবং এই শতাব্দীর শেষে ২ কোটির মতো সাইকেল লাগবে। টাটা কনসালটেন্সির সার্ভিসকে দিয়ে সমীক্ষা করে দেখা গেছে যে ৪০ কোটি টাকা ঢেলে আধুনিকীকরণ করলে তার মাধ্যমে যে উৎপাদন বাড়বে তাতে এই শতাব্দীর শেষে যে ২ কোটি সাইকেলের বাজার সৃষ্টি হবে তা পূরণ করার ক্ষেত্রে এই কারখানা ভূমি নিতে পারবে।

[4-00 — 4-10 P.M.]

আমাদের দেশের সমস্ত সরকারি কারখানা বন্ধ করে দেবে, বিদেশের বহু জাতিক সংস্থার হাতে বাজার তুলে দে ব এই যখন তাদের লক্ষ্য তখন এই ৪০ কোটি টাকা তাদের মহার্ঘ হয়ে গেল। এই টাকা বিনিয়োগের মাধ্যমে এই কারখানা আধুনিকীকরণ করতে পারছে না।

চিত্তরঞ্জন লোকোমোটিভ, এখানে ইঞ্জিনের দাম কম, কয়লা চালিত ইঞ্জিন তৈরি হবে বলে এখানে ঠিক হয়েছিল, এখন ইলেকট্রিক ইঞ্জিন তৈরি হয়, এখানে ইঞ্জিনের দাম অত্যন্ত কম। তাকে ছেড়ে দিয়ে এশিয়ান ব্রাউন বোভারীর কাছ থেকে আমদানি করা হচ্ছে। এখানে আধুনিকীকরণ করে এই কারখানা চালু রাখার ব্যবস্থা করা হল না। এখানে ১৭ হাজার শ্রমিক কাজ করে, এখন বলা হচ্ছে ৭ হাজার শ্রমিককে ছাঁটাই করে দিতে হবে। এই হচ্ছে শিল্প ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের ভূমিকা। তাঁরা ঠিক করেছেন নো মোর ইনভেস্টমেন্ট ইন দি পাবলিক সেক্টার এন্টারপ্রাইস। এইভাবে একটা জিনিস চাপিয়ে দেওয়া হচ্ছে। তাঁরা বলছেন ডাঙ্কেল প্রস্তাবের শর্তে তাঁরা যাচ্ছেন। আমাদের বিরোধী পক্ষের দলনেতা ডাঙ্কেলকে ডুঙ্কেল বলে বললেন, তিনি গ্যাটের কথা বললেন, তিনি গ্যাটের কথা বললেন। আমরা জানি অতি সম্প্রতি তাঁবা প্রচার করছেন যে ডাঙ্কেলের শর্তাবলি নাকি আমাদের দেশের ক্ষেত্রে প্রযোজ্য হবে না। ব্যাপারটা যেন এই রকম, আমাদের ঘটি নেই, ঘটি চুরির ভয় নেই, ভাবনা নেই। তাঁরা বলছেন গ্রস ন্যাশনাল প্রোডাক্ট ডিভাইডেড বাই পপুলেশন যে দেশগুলিতে ১ হাজার ডলারের কম, অর্থাৎ পার ক্যাপিটা প্রোডাকশন ১ হাজার ডলারের কম সেখানে এই শর্ত প্রযোজ্য হবে না। এই নিয়ে ওনারা ডাঙ্কেলের পক্ষে নেমে পড়েছেন, কোনও কোনও জায়গায় ক্যাসেট নিয়ে প্রচার করা হচ্ছে। আমাদের দেশের পার ক্যাপিটা প্রোডাকশন ৩১৬ ডলার। অবশ্য এই তথ্য ঠিক নয়। ওরা আমাদের দেশের পার ক্যাপিটা প্রোডাকশন ঠিক করে। ওয়ার্ল্ড ব্যাঙ্ক অ্যাটলাস তাদের হিসাব অনুযায়ী আমাদের ভারতবর্ষের পার ক্যাপিটা ইন প্রোডাক্ট ১৯৯০ সালে ছিল ৩৬০ ডলার, ১৯৯১ সালে ছিল ৩৩০ ডলার, ১৯৯২ সালে ছিল ৩১০ ডলার। অর্থাৎ গ্রাজুয়ালি ডুইনডিলিং ডাউন, ক্রমশ নেমে আসছে। ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা দিতে হবে দেনা দিতে হবে তার হিসাব করছে, সেই অনুযায়ী নেমে এসেছে। এটা ধরে ওনাদের বক্তব্য যে আমাদের উপর শর্ত প্রযোজ্য হবে না, আমরা বামপন্থীরা অপপ্রচার চালাচ্ছি। আমার মনে হয় এটা ওনারা জানেন যে ওয়ার্ল্ড ব্যাঙ্ক অ্যাটলাস, ইন্টারন্যাশনাল মানিটারী ফান্ড, ওয়ার্ল্ড ব্যাঙ্ক এবং ইউ.এন.ও. একটা ফর্মুলা বার করেছে, সেই ফর্মুলা হল পি.পি.পি. অর্থাৎ পারচেজিং পাওয়ার প্যারিটি। ভারতবর্ষে ৩০০ ডলারের বিনিময়ে যে জিনিস পাওয়া যাবে সেই জিনিস আমেরিকার বাজারে ১১৬০ ডলারে পাওয়া যাবে। অ্যাকর্ডিং টু দ্যাট ফর্মুলা ভারতবর্ষ কয়েকটি প্রধান দেশের মধ্যে ষষ্ঠ স্থানে আছে। ডাঙ্কেলের শর্ত ভারতবর্ষে আরোপ হবে কি হবে না সেটা বুঝতে পারবেন। এই গভর্নমেন্ট এই মুহূর্তে জনগণকে সঙ্গে নিয়ে শিল্পের ক্ষেত্রে, কৃষির ক্ষেত্রে সেচের ক্ষেত্রে বাণিজ্যের ক্ষেত্রে সংগ্রাম করে এগিয়ে যাওয়ার চেষ্টা করছে তার প্রতিফলন রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে প্রতিফলিত হয়েছে। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় রাজ্যপাল মহাশয় তাঁর বাজেট ভাষণে পশ্চিমবাংলার যে চিত্র তুলে ধরেছেন, আমি তার পরিপ্রেক্ষিতে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে, তার বিরোধিতা করে আমার বক্তব্য আমি শুরু করছি। স্যার, যেটা

স্বাভাবিক, রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে রাজ্যের সার্বিক চিত্র তুলে ধরা, এখানে রাজ্যপালে ভাষণের মধ্যে রাজ্যের চিত্র আমরা খুঁজে পেলাম না। শুধু রাজ্য সরকারের অহেতুক কি প্রশংসা ছাড়া আর কিছুই পেলাম না। এটা স্বাভাবিক, যদিও রাজ্যপাল মহোদয়ের বিরুদ্ধে কিছু বলা যায় না, তবুও কিছু না বলে পারা যায় না। বিশেষ করে যেখানে মুখ্যমন্ত্রী সামনে রাজ্যপাল মহোদয় কিছু কথা বলতে অস্বস্তি বোধ করেন, সেখানে মুখ্যমন্ত্রী বা তাঁর মন্ত্রিসভার প্রশংসা করা ছাড়া, সঠিক বক্তব্য তাঁর পক্ষে তুলে ধরা সম্ভব নয়। সঠিক চি যদি তুলে ধরতে হত তাহলে পশ্চিমবাংলায় সবচেয়ে বড় যে সমস্যা, যে সমস্যার জন জর্জরিত শুধু কংগ্রেসিরা নয়, সি.পি.এম.রা নয়, সকলেই যে সমস্যায় জর্জরিত সেটা তুলে ধরতেন। সেটা হচ্ছে পশ্চিমবাংলার বেকার সমস্যা। সেটা ভারতবর্ষের যে কোনও রাজ্যে চাইতে এখানে প্রকট। বেকার সমস্যা সম্বন্ধে রাজ্যপালের ভাষণের মধ্যে যদি তিনি দু'চা লাইন পড়ে শোনাতে পারতেন, তাহলে আমার বক্তব্য সংশোধন করতাম। জওহর রোজগা যোজনা ছাড়া এবং কয়েকটি শ্রম দিবসের তথ্য ছাড়া রাজ্যপালের ভাষণে বেকার সমস্যা সমাধানের কথা বলা নেই। বলবেন কি করে? মন্ত্রী সভার সদস্য যেখানে মন্ত্রীর বক্তব্য তৈরি করেন, যেখানে রাজ্যের বেকাররা এবং শ্রমিকরা না খেতে পেয়ে ঘুরে বেড়াচ্ছে সেখানে তখ মন্ত্রিসভার একজন সদস্য রসোগোল্লা খাওয়ার কম্পিটিশন করেন। দেশের এই অবস্থায় কোনও নিষ্ঠুর মানুষও এটা করেন না। যেখানে রাজ্যের বেকাররা শুকনো রুটি পেলে আনন্দ পা সেখানে মন্ত্রী সভার সদস্য রসগোল্লা খাওয়ার কম্পিটিশন করেন, তাঁর কাছ থেকে কি কর বেকার সমস্যার সমাধানের কথা শুনতে পাব? বেকারদের জন্য চোখের জল এই সরকারের পড়বে বলে আমরা আশা করি না। বেকারদের জন্য চোখের জল পড়ে না যে সরকারের সেই সরকারের বিরোধিতা করা আমার দায়িত্ব ও কর্তব্য। আমরা এই সরকারের কাছে নতুন কর্মসংস্থানের ব্যবস্থা করুন এটা চাইনি। ১৯৭৭ সালে যাঁরা চাকুরি পেয়েছেন তাঁদের চাকুরি রক্ষা করুন এটা চেয়েছি। নিজেদের ভুল শিল্প নীতির জন্য তারা আজকে বেকার হয়ে গেছে শ্রম দপ্তরের ব্যর্থতার জন্য আজকে তারা বেকার হয়ে পড়ছে। নতুন চাকুরির ব্যবস্থা করার দরকার হত না, যদি পুরনো যাঁরা চাকুরি করছেন তাঁদের চাকুরিতে আপনারা রাখতে পারতেন। আপনারা তাঁদের বেকার তৈরি করেছেন। আপনারা বেকারদের নিয়ে ছিনিমিনি খেললেন। অসীমবাবুর আগে এখানে অশোক মিত্র অর্থমন্ত্রী ছিলেন। তিনি বেকারদের তি বছরের জন্য আঠার'শ টাকা পেনশন দিয়ে দায়িত্ব শেষ বলে মনে করেছিলেন। তিন বছরে আঠার'শ টাকা পেনশন দিয়ে বেকার সমস্যা সমাধান করার মতো হাস্যকর যুক্তি খাড় করেছিলেন। বেকারদের নিয়ে আপনারা ছিনিমিনি খেললেন। কয়েক কোটি টাকা জলে গেল অথচ বেকার সমস্যার সমাধান হল না। রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে শিক্ষার ব্যাপারে সে রকম কিছু উল্লেখ নেই। আর একটা জিনিস, বামফ্রন্টের অনেকে এখানে শিক্ষক আছেন শিক্ষকরা রিটায়ার করার পর পেনশন পাচ্ছেন না। আমাদের মাননীয় মন্ত্রী কান্তিবাবু এখানে আছেন। তিনি নিজে একজন শিক্ষক ছিলেন। তিনি পেনশন পাচ্ছেন। তিনি যখন শিক্ষামন্ত্রী ছিলেন তখন বিশেষ ক্যাম্প করে শিক্ষকদের পেনশন দেবার ব্যবস্থা করেছিলেন।

[4-10 — 4-20 P.M.]

এই শিক্ষার প্রাথমিক বিভাগের যে মন্ত্রী এসেছেন তিনি কি এই যে বছরের পর বছর ধরে বহু শিক্ষক অবসর নিয়েও তারা পেনশন পাচ্ছে না এবং প্রভিডেন্ট ফান্ড পাচ্ছে না তার ব্যবস্থা করতে পেরেছেন, করতে পারেন নি। আপনারা তাদের স্বার্থ চরিতার্থ করতে পারবেন না। তারপরে এই যে ১৭-১৮ বছর ধরে অর্গানাইজড টিচার, যাদের কংগ্রেস আমলে রেগুরেলাইজ করে দিয়েছিল কিন্তু আপনারা তা করতে পারলেন না। আপনারা তাদের সেক্রিফাইসকে অনার দিলেন না। আপনারা রাজনৈতিক প্রতিহিংসাকে চরিতার্থ করার জন্য তাদের স্বীকৃতি দিচ্ছেন না। এইসব অর্গানাইজড টিচাররা কোর্ট থেকে রায় এনেছে কিন্তু তাতেও তাদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে না। কয়েকজন দলীয় লোককে দিয়ে ওই সমস্ত অর্গানাইজড টিচারদের বঞ্চিত করা হচ্ছে। তারপরে খবরের কাগজে দেখলাম যে একজন মাননীয় বিধায়ক কলিকাতা বিশ্ববিদ্যালয়ে টোকাটুকি করতে গিয়ে ধরা পড়েছে। ডঃ জয়নাল আবেদিন সাহেব অভিজ্ঞ লোক, তিনিও বললেন যে পুলিশের চাকুরিতেও লোকেরা নাকি টোকাটুকি করছে। আমার তো মনে হয় এইসব কথা শুনে একজন শিক্ষামন্ত্রীর পদত্যাগ করা উচিত এবং শিক্ষামন্ত্রীর পদত্যাগের কথা আমার নয়, আপনাদেরই দলের, সরকার পক্ষের একজন মাননীয় সদস্যর বক্তব্য। টোকাটুকি করতে গিয়ে একজন বিধায়ক ধরা পড়লেন, এ ভাবতেও লজ্জা করে। একজন বিধায়ক যখন ধরা পড়লেন তখন তিনি তার লজ্জা ঢাকবার জন্য যে জবাবদিহি দিলেন তা আরও আশ্চর্যজনক। কলকাতা বিশ্ববিদ্যালয়ের একজন অধ্যাপক তার থিসিস জমা দেওয়ার জন্য টাকা চেয়েছিলেন। তিনি সেই টাকা দিতে অস্বীকার করায় ওই অধ্যাপক তার নামে এইভাবে বদনাম করিয়েছেন। যেখানে একজন বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক এই ধরনের আচরণ করলেন সেখানে আমার প্রশ্ন এবং সবার প্রশ্ন কলকাতা বিশ্ববিদ্যালয়ের ওই অধ্যাপকের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হোক এবং ঘটনাটি কতটা সত্য তার তদন্ত করে দেখা হোক। ডঃ অশোক মিত্র কমিশন তার রিপোর্টে জানিয়েছেন যে প্রাথমিক স্তরে থেকেই ইংরাজি পড়াতে হবে। মাতৃভাষা মাতৃদুগ্ধ তা আমরা জানি। কিন্তু মাননীয় অচিন্ত্য বাবু বলতে পারবেন আজকে গ্রামের ছেলেরা ইংরাজি শিখবে না আর জ্যোতি বাবুর মতো লোকেদের নাতি নাতনীরা ইংরাজি স্কুলে পড়বে। আমরা তো জানি হজরৎ মহম্মদ চিনি বন্ধ করার জন্য নিজে না খেয়ে তা প্রতিরোধ করেছিলেন। তাহলে জ্যোতি বাবু কেন বলছেন না যে আমার নাতি-নাতনীরাও বাংলায় পড়বে। সেখানে গ্রামের ছেলেরা, চাষীর ছেলেরা যাতে কম্পিটিশনে দাঁড়াতে না পারে তারজন্য আপনাদের আত্মীয় স্বজনকে ইংরাজি মাধ্যম স্কুলে পড়াচ্ছেন এবং ব্যাঙের ছাতার মতো ইংরাজি স্কুল গজে উঠছে। আসলে আপনারা সোসালিজিমের কথা বলেন কিন্তু কোনও সাম্যবাদে আপনারা বিশ্বাসী সেটা জানার দরকার। তারপরে রাজ্যপালের ভাষণে খুব সংস্কৃতির কথা বলা হয়েছে। আপনারা কমিউনিজিমের বিরুদ্ধে লড়াই করছেন এবং সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করার চেষ্টা করছেন। আপনারা কমিউনালিজিমের বিরুদ্ধে কথা বলেন, সুবিধাধী নীতি নেওয়ার জন্য কথা বলেন। আপনাদের রাজনীতিটা হচ্ছে কমিউনিজিমের বিরুদ্ধে কথা বলা, কতটা আপনারা রাজনীতির দিক দিয়ে লাভবান হবেন

সেই কথা চিন্তা করে আপনারা কথা বলেন। বি.জে.পি.র সঙ্গে আপনারা আঁতাত করলেন সেইসব কথা আমরা তুলতে চাইনা, অনেক ছবিটবি দেখিয়েছি আপনারা উত্তর দিতে পারবে না। অন্ধ ইন্দিরা বিরোধিতা করার জন্য আপনারা আঁতাত করেছিলেন জনসংঘের সঙ্গে আবার রাজীব গান্ধীর বিরোধিতা করার জন্য বি.জে.পি.র সঙ্গে আপনারা আঁতাত করেছিলেন তারপর যেই প্রেম চটে গেল, বিরহ দেখা দিল, তখন বি.জে.পি. খারাপ হয়ে গেল। কিন্তু তারপর যখন এই বি.জে.পি. পশ্চিমবাংলার বুকে জনাদেশ যাত্রা করল ঐ ইউ.পি.র পরিত্যক্ত লোকটা নিন্দিত লোকটা যখন বাবরি মসজিদ ভেঙে দিলেন, তিনি যখন পশ্চিমবাংলার বুকে এসে জনাদেশ যাত্রা করলেন তখন আপনারা রাস্তায় দাঁড়িয়ে কি বিরোধিতা করেছিলেন, তার বিরুদ্ধে কি বক্তব্য রেখেছিলেন, সংবাদপত্রে ছাড়া আর কিছু বলেন নি। কিন্তু আমাদের ছেলেরা নদীয়ার বুকে যখন সেই জনাদেশ যাত্রা ঢুকেছিল তখন আমাদের ছেলেরা কালো পতাকা দেখাতে গিয়েছিলেন, তখন আপনাদের পুলিশ কংগ্রেসের ছেলেদের উপর লাঠিচার্জ করেছে। কল্যাণ সিং এখান থেকে ফিরে গিয়ে বলল সারা ভারতবর্ষের মধ্যে একমাত্র পশ্চিমবঙ্গের পুলিশ তাদের সঙ্গে সব চাইতে ভাল ব্যবহার করেছে, লজ্জা করে না, যেখানে লালু যাদবরা আটকে দেয়, অন্য জায়গার কংগ্রেসি সরকার আটকে দেয়, সেখানে পশ্চিমবঙ্গ সরকার সেই সাম্প্রদায়িক বিষ ছড়াতে যে জনাদেশ যাত্রা হচ্ছে, সেই জনাদেশ যাত্রাকে এগি নিয়ে যাওয়ার সুযোগ করে দিয়েছেন আপনারা। আপনাদের মুখে সাম্প্রদায়িক কথা বলা ভে ছাড়া আর কিছু নয়। রাজনৈতিক সুবিধা নেওয়ার জন্য সুবিধাবাদী নীতির কথা বলে পশ্চিমবাংলায় জয়নাল সাহেব বারবার বলেছেন, এখানে সরকার পক্ষ বিরোধী পক্ষ সব দাবি করেছে যে তারা নাকি ধর্মনিরপেক্ষ। এই রাজ্যে ৯২ সালের ডিসেম্বর মাসে লজ্জাজনক ঘটনা ঘটল তাতে পশ্চিমবাংলার মানুষের মাথা হেঁট হয়ে গেল। কে জড়িত ছি ভল্লুক। ভল্লুক তালতলায় আপনাদের হয়ে নির্বাচন করেছিল। সেই ভল্লুকের মতো লোকের রসিদ খানের মতো লোকেরা আপনাদের প্রশ্রয়ে পুষ্ট আপনারা তাঁদের নিয়ে সাম্প্রদায়িক দাঙ্গা বাধালেন, তাঁদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে পারলেন না। আপনারা রাজ্যকে আজকে কোন পর্যায়ে নিয়ে যাচ্ছেন। এই রাজ্যের মানুষের মধ্যে বিভেদ আনলেন আপনারা। কলকাতার শহি মিনারের তলায় আপনারা অটলবিহারী বাজপেয়ীকে নিয়ে সভা করলেন, যেদিন একটার পর একটা নেতাদের নিয়ে সভা করলেন সেইদিন আপনাদের বোধ ছিল না। আজকে ভারত ছাড় আন্দোলন নিয়ে রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন, ভারত ছাড় আন্দোলন নিয়ে আপনারা নাকি একটা বই বের করেছেন। কি বই বের করবেন। ভারত ছাড় আন্দোলন নিয়ে যে ইতিহাস সেই ইতিহাস কি আপনারা বলতে পারবেন? ভারত ছাড় আন্দোলনের সময় আপনারা যা করেছেন তার মধ্যে থেকে আমি শুধু একটি কথাই আপনাদের বলব যে বি.সি.যোশীর চিঠিটা যদি আমি পড়তে পারতাম তাহলে একটু সময় লেগে যাবে, ১৫ই মার্চ, ৪৩ সালে কমিউনিস্ট পার্টি অফ ইন্ডিয়ার সেন্ট্রাল হেড কোয়ার্টারের প্যাডে ছাপানো একটা চিঠি যে বের করেছেন এটা যদি পড়তে সময় পেতাম তাহলে আমরা বুঝিয়ে দিতাম আপনার কমিউনিস্ট পার্টি সেদিন কি ভাবে দালালি করেছিলেন। আপনাদের যে সমস্ত পি

ওয়ারের কার্টনগুলি বেরিয়েছিল সেই কার্টনগুলি যদি আজকে প্রদর্শিত হয় তাহলে আপনাদের চরিত্র ফুটে উঠবে। আপনাদের সব কিছুই বুঝতে দেরি হয় নেতাজীকে মূল্যায়ন করতে আপনারা দেরি করেছেন। আজকে দেখছেন মার্কসিজিম ধোপে টিকবে না, সারা পৃথিবীতে মার্কসিজিম শেষ হয়ে যাচ্ছে। সারা পৃথিবী থেকে মার্কসিজিম বিদায় নিচ্ছে। অতএব নতুন কিছু করতে হবে। আজকে মানুষের যে স্বাভাবিক.মোহ ভারত ছাড় আন্দোলনের উপর সেই কারণে আপনারা ভারত ছাড় আন্দোলনকে নিজেদের সামনে এনে পাপ ঢাকার চেষ্টা করছেন। নিজেরা মানুষের কাছে যে শ্রেণীর, সেই শ্রেণীর হাত থেকে বাঁচার চেষ্টা করছেন, সেটা আপনাদের কৃতিত্ব নেই। আপনারা তো সব কিছু দেরিতে বোঝেন। যেমন সুভাষ ঘিসিং এর সঙ্গে আপনাদের এখন ঐক্যটৈক্য হয়েছে, সুভাষ ঘিসিং জেতার পর সেখানে রাজ্যপাল গিয়ে শপথ বাক্য পাঠ করিয়েছেন। আমরা সেদিন বলেছিলাম আলোচনার মধ্যে দিয়ে সমস্যার সমাধান করা হোক, সেদিন আপনারা বলেছিলেন রক্ত দেব, কোলজে দেব, বঙ্গভঙ্গ হতে দেব না। রাজীব গান্ধী সেদিন বলেছিলেন বঙ্গভঙ্গ হবে না। আপনাদের নেতা মুখ্যমন্ত্রী দার্জিলিং যেতে পারেন নি, সাহস করে রাজীব গান্ধী প্রথম সেখানে ঘুরে এসেছিলেন, তারপরে আপনাদের হাত ধরে নিয়ে গিয়েছিলেন, সেদিন আপনারা সুভাষ ঘিসিং এর সঙ্গে কথা বলতে চাননি, আজকে সুভাষ ঘিসিং যেমনি আপনাদের দলের সঙ্গে আঁতাত করে ফেললেন তেমনি সঙ্গে সঙ্গে সুভাষ ঘিসিং ভাল হয়ে গেল। আমরা সেদিন বলেছিলাম সুভাষ ঘিসিং এর সঙ্গে আলোচনা করে সমস্যার সমাধান করতে হবে, সেদিন আমরা হয়ে গিয়েছিলাম বিচ্ছিন্নতাবাদী, আমরা হয়ে গিয়েছিলাম বিচ্ছিন্নতাবাদীর নায়ক। তাই এদের কাছে আমরা কিছু আশা করিনা। এরা নীতিটীতি কিছু বোঝে না, যখন যেটা মনে করে তখন সেটা করেন, স্ট্যালিন হিটলার যখন যুদ্ধ হয়, তখন এরা হিটলারের পক্ষে আবার যখন হিটলার পোল্যান্ড আক্রমণ করে তখন এরা হিটলারের বিরুদ্ধে। এই জিনিস ভারতবর্ষ স্বাধীন হওয়ার আগে থেকেই দেখছি। এখনও দেখছি, ভবিষ্যতেও এই জিনিস চলবে, এই ট্রাডিশন চলছে, এর বাইরে এদের আর কিছু হবে না।

[4-20 — 4-30 P.M.]

আপনারা ১৭ বছর পশ্চিম বাংলায় ক্ষমতায় রয়েছেন এবং অনেক কাজের সাফল্যও দাবি করছেন, কিন্তু আপনাদের সাফল্যের খতিয়ান কোথায়? আমরা যেটুকু করেছিলাম, সেটুকুও কি আপনারা রক্ষা করতে পেরেছেন? আগে হাসপাতালে মানুষ গেলে চিকিৎসার সুযোগ পেত। এখন অবস্থাটা কি? কংগ্রেস আমলে হাসপাতালগুলোতে যে এক্স-রে মেশিনগুলো বসেছিল সেগুলো আজকে অচল হয়ে পড়ে আছে। আজকে হাসপাতালগুলোয় অ্যাম্বুলেন্স পর্যন্ত নেই। কোথাও কোথাও ডাক্তার নার্স আছে, কিন্তু ওষুধ কোথাও নেই। হাসপাতালে কুকুর, রুগী এক সঙ্গে শুয়ে আছে। এই হচ্ছে আপনাদের সাফল্য। হাসপাতালে রুগীদের ওষুধ দেওয়া হয় না। রুগীরা হাসপাতালে গিয়ে মৃত্যুর জন্য অপেক্ষা করে শুয়ে থাকে। এখন আবার ফ্রি বেড বলে হাসপাতালে আর কিছু নেই। রুগীদের বেড চার্জ দিতে হয়। এম.এল.এ.রা

লিখে দিলে কেউ কেউ ফ্রি বেডের সুযোগ পায়। এই হচ্ছে মহকুমা এবং জেলা হাসপাতালের অবস্থা। প্রাইমারি হেলথ সেন্টারগুলোর অবস্থা আরও করুণ। সাবসিডিয়ারি হেলথ সেন্টারগুলোতে রুগী ভর্তি করা উঠে গেছে। সেগুলোতে আগে একটা দুটো বেড থাকত এখন সে ব্যবস্থা বন্ধ করে দেওয়া হয়েছে। প্রাইমারি হেলথ সেন্টারগুলোতে ডাক্তার নেই, নার্স নেই। এই হচ্ছে আপনাদের সাফল্য। আপনারা এমনই সাফল্যলাভ করেছেন, মানুষকে শিক্ষা দিতে পারছেন না, চিকিৎসা দিতে পারছেন না, চাকরি দিতে পারছেন না। তারপর মানুষ যে একটু এক জায়গা থেকে অন্য জায়গায় যাবে সে অবস্থা পর্যন্ত আপনারা রাখেন নি। রাজ্যের সমস্ত রাস্তাগুলোর অবস্থা খুবই করুন। অথচ মতীশবাবু এখানে মন্ত্রী হয়ে বসে আছেন। আজকে রাজ্যের একটা রাস্তাও যান চলাচলের উপযোগী নয়। আপনারা বিদ্যুতের উন্নতির জন্য বলেছিলেন, রক্ত দিয়ে বক্রেশ্বর করবেন। সুভাষবাবু পদ-যাত্রা করেছিলেন, শ্লোগান তুলেছিলেন, "রক্ত দিয়ে করব মোরা বক্রেশ্বর।" কোথায় গেল আপনাদের সেই রক্ত দিয়ে গড়া বক্রেশ্বর? বসন্ত শাঠে যখন কেন্দ্রে বিদ্যুতমন্ত্রী ছিলেন তখন তিনি বলেছিলেন, কেন্দ্রীয় সরকার বক্রেশ্বর বিদ্যুত কেন্দ্র গড়বে। আপনারা বাধা দিয়েছিলেন। তা যদি হত তাহলে আজকে বক্রেশ্বরে বিদ্যুত উৎপাদন হত এবং রাজ্য সেখান থেকে বিদ্যুত পেতে পারত। আপনাদের নিজস্ব ধন নেই, পরের ধনে—সোভিয়েতের পয়সায় করতে চেয়েছিলেন বক্রেশ্বর। সেই সোভিয়েত আজকে পৃথিবীর মানচিত্র থেকে মুছে গেছে। ফলে আপনারা বক্রেশ্বর করতে পারলেন না। এখন সাম্রাজ্যবাদী জাপানের কাছে হাত পাতছেন। এখন আপনারা ওয়ার্ল্ড ব্যাঙ্ক, ডাঙ্কেল ইত্যাদি নিয়ে অনেক কথা বলছেন। ওসব এখন আপনারা বুঝতে পারছেন না। তাই ঐসব কথা বলছেন। আপনাদের ঐসব বুঝতে অনেক সময় লাগবে। কারণ আপনারা সব জিনিসই একটু দেরিতে বোঝেন। ভারত ছাড় আন্দোলন বুঝতে আপনাদের সময় লেগেছিল। নেতাজীকে বুঝতে আপনাদের সময় লেগেছে। সুতরাং ঐসব বুঝতেও আপনাদের সময় লাগবে। সেজন্য আমি আর আপনাদের ঐসব কথার উত্তর দিতে চাই না।

পরিশেষে আমি বলতে চাই যে, এই সরকারের ব্যর্থতার কথা রাজ্যপালের ভাষণের মধ্যে কোথাও নেই। এই ভাষণের মধ্যে সরকারের সাফল্যের কথা এবং মন্ত্রী সভাকে তোষামোদ করার কথা ছাড়া আর কিছু নেই। সেইজন্য আমি রাজ্যপালের ভাষণের ওপর উত্থাপিত ধন্যবাদ-জ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## 47th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 47th Report of the Business Advisory Committee. The Committee met in my chamber on January 24, 1994 and recommended the following programme of Business for 8th and 9th February, 1994;

Tuesday, 8.2.94: (i) The D.N. De Homoeopathic College and Hospital (Taking Over of Management and subse-

quent Acquisition) (Amendment) Bill, 1994 (Introduction, Consideration and Passing) .. 1 hour.

(ii) The West Bengal State Health Service (Amendment) Bill, 1994 (Introduction, Consideration and passing) .. 1 hour.

Wednesday, 9.2.94: (i) The Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1994 (Introduction, Consideration and Passing) .. 1 hour.

(ii) The prevention of Corruption (West Bengal Amendment) Bill, 1994 (Introduction, Consideration and Passing) ... 1 hour.

Now I request the Minister-in-Charge of Parliamentary Affairs Dept to please move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 47th Report of the Business Advisory Committee, as presented in the House, be adopted.

The motion was then put and agreed to.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমার একটি বক্তব্য আছে। আমি অনুরোধ করছি, মন্ত্রী মহাশয় যদি একটি প্রস্তাব নিয়ে আসেন—একটা মস্তবড় ভুল জিনিস ছাপা হয়েছে। বক্তব্যের একটি জায়গায় লেখা আছে দ্বিজেন্দ্রলালের জায়গায় দ্বিগেন্দ্রলাল সেনগুপ্ত। এটা তাঁর প্রতি অসম্মান করা হয়।

**মিঃ স্পিকার ঃ** এটা কারেকশন করে দেওয়া যেতে পারে। প্রবোধবাবু এটা ঠিক করে দেবেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আর একটি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। লাস্টে জয়হিন্দ লেখা আছে। আজকে জয়হিন্দ থাকবে, কালকে ইনক্লাব থাকবে, পরশু জয় শ্রীরাম থাকবে—এটা থাকা উচিত নয়।

**মিঃ স্পিকার ঃ** I cannot remind the Governor about his address to the Members of the House. গভর্নর তাঁর অ্যাড্রেসে জয়হিন্দ বলতে পারেন। কিন্তু হোয়েন দি হাউস ইন সেসন এটা বলা যায় না। আমি তো এর আগে এক্সপ্লেন করে দিয়েছিলাম। আবার আপনি তুললে কি করা যাবে।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** মাননীয় রাজ্যপালের প্রদত্ত ভাষণকে আমি ধন্যবাদ জানাচ্ছি এবং তাঁর ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব পেশ করা হয়েছে তাকেও আমি সমর্থন জানাচ্ছি। আজকে মাননীয় রাজ্যপালের প্রদত্ত ভাষণের বিরোধিতা করে আমাদের বিরোধীবন্ধুরা যেসব কথা এখানে উল্লেখ করেছেন—অবশ্য তাঁরা তা করবেন—বিশেষ করে ভারত ছাড় আন্দোলনের বিষয় নিয়ে যে পুস্তিকা বর্তমান সরকারের পক্ষ থেকে প্রকাশিত হয়েছে সেই সম্পর্কে তারা উল্লেখ করলেন। আমি জানি না, কেন তাঁরা এটা উল্লেখ করলেন। তাঁরা ৩০ বছর পশ্চিমবাংলায় ক্ষমতায় ছিলেন, কিন্তু কখন এই ভারত ছাড় আন্দোলনের ইতিহাস সরকারের পক্ষ থেকে প্রকাশিত করেন নি। কিন্তু বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গি পরিষ্কার, একেবারে স্বচ্ছ। সুতরাং তাঁদের রাজনৈতিক দৃষ্টিভঙ্গি থেকে এই সরকারের দৃষ্টিভঙ্গির তফাৎ থাকতেই পারে। কিন্তু স্বাধীনতার ইতিহাস ভারত ছাড় আন্দোলনের ইতিহাস যেটা বামফ্রন্টসরকারের পক্ষ থেকে প্রকাশিত হয়েছে সেই বিষয় নিয়ে উল্লেখ করা ঠিক হয়েছে বলে আমি মনে করি না। দ্বিতীয় বাবরি মসজিদ সম্পর্কে বিশেষ করে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে প্রতিবাদ এই সরকার করছে না এবং এই সম্পর্কে মানুষকে সচেতন করছেন না এই কথা তাঁরা যে উল্লেখ করলেন সেটা কেন যে করলেন তা আমি ভেবে পাচ্ছি না। কারণ ৬ ডিসেম্বরের ইতিহাস তাদের নিশ্চয়ই স্মরণে আছে। কারণ কেন্দ্রীয় সরকার বিশেষ করে আমাদের সামরিক বিভাগ, প্রতিরক্ষা মন্ত্রী বলুন আর স্বরাষ্ট্রমন্ত্রীই বলুন বিভিন্ন সময়ে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে উল্লেখ করেছেন বিভিন্ন জায়গায় যে বিদেশি আক্রমণকে আমরা প্রতিরোধ করতে পারি। আমাদের দেশের উপর আক্রমণ হলে তার মোকাবিলা করতে পারব—সেইরকম আমাদের শক্তি আছে।

[4-30 — 4-40 P.M.]

আমাদের সেই রকম শক্তি আছে। কিন্তু মাননীয় বিরোধী সদস্য কি একবার এই কথা বলবেন যে এত সৈন্যবাহিনী এত পুলিশ বাহিনী থাকা সত্ত্বেও কিভাবে চোখের সামনে বাবরি মসজিদ ৫০০ বছরের ইতিহাস এবং ঐতিহ্য কে ধুলিস্যাৎ করে দিল মাত্র কয়েক হাজার মানুষ। তখন সেই সৈন্য বাহিনী এবং পুলিশ বাহিনীর ক্ষমতা কোথায় ছিল? প্রত্যক্ষভাবে কাদের_মদতে এবং কাদের উস্কানিতেই ছিল সে কথা তো একবার বললেন না। দিনের আলোর মতো দেশের কোটি কোটি মানুষের কাছে তা একেবারে পরিষ্কার হয়ে গেছে এই সাম্প্রদায়িক শক্তির পিছনে কাদের মদত ছিল। এই কংগ্রেস দলের মদত ছিল কিনা এ কথা তো একবারও উল্লেখ করলেন না। যাই হোক একটি বিষয় আমি বলতে চাই যে মহামান্য রাজ্যপালের প্রদত্ত ভাষণে যেসব কথা উল্লেখ করা হয়েছে তাকে আমি সমর্থন করি পশ্চিমবঙ্গের সার্বিক উন্নয়নের জন্য গ্রামের পঞ্চায়েত এবং পঞ্চায়েতের মাধ্যমে ভূমি সংস্কারের মাধ্যমে কাজ করার যে চেষ্টা চলছে মাননীয় বিরোধী বন্ধুরা যতই তা অস্বীকার করুন না কেন এবং যতই গলাবাজি করুন না কেন পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ বাস্তব অভিজ্ঞতার

মধ্যে দিয়ে তা বুঝতে পেরেছেন। ভূমিসংস্কারের মাধ্যমে কৃষিজীবী মানুষের দৈনন্দিন জীবনে একটা আমূল পরিবর্তন এসেছে। কিন্তু তাঁরা একথা বলছেন না যে এখানকার বামফ্রন্ট সরকার যেভাবে ভূমিসংস্কার এবং বর্গাদার আইন তৈরি করে বর্গাদারদের অধিকার দিয়েছে য় সব রাজ্যে কংগ্রেসিরা আছেন তাঁরা কি ভূমি সংস্কারের মাধ্যমে বর্গাদারদের অধিকার প্রতিষ্ঠিত করতে পেরেছেন? এ কথা একবারও উল্লেখ করেন নি, কারণ যা বাস্তব তাঁরা তাকে এড়িয়ে গেছেন। কিন্তু এ কথা সত্য যে আমরা গ্রামাঞ্চলের উন্নতির জন্য বিভিন্নভাবে সেচের ব্যবস্থা গ্রহণ করেছি, ভূমি সংস্কারের মধ্যে দিয়ে ভূমিহীনদের ভূমি বন্টনের ব্যবস্থা হয়েছে। মহামান্য রাজ্যপালের ভাষণের মধ্যে এটা পরিষ্কার হয়ে গেছে। তবে একটা বিষয় উল্লেখ থাকলে ভাল হত সেটা ভূমি সংস্কারের আইনটা কতটা প্রয়োগ করা হয়েছে বা প্রয়োগ করা হয়েছে কিনা সেটার উল্লেখ থাকলে খুবই ভাল হত। পাশাপাশি শিক্ষার ব্যাপার, সাক্ষরতার কথা উল্লেখ আছে। প্রাথমিক শিক্ষা ব্যবস্থাকে আরও এগিয়ে নিয়ে যাবার জন্য যে অসুবিধাগুলি আছে তাকে দূর করার চেষ্টা চলছে। আমরা জানি, বহু প্রাথমিক বিদ্যালয় আছে যেখানে শিক্ষকের অভাব আছে। বিভিন্ন জেলায় প্রাইমারি স্কুল আছে সেখানে শিক্ষকের অভাব আছে। কিন্তু আর্থিক অবস্থার জন্য সেটা সরকারি করতে পারছেন না। বহু জেলায় এবং গ্রামে প্রাথমিক বিদ্যালয় ভাঙ্গা অবস্থায় পড়ে আছে কিন্তু সরকার পক্ষ থেকে আর্থিক অবস্থার জন্য ইচ্ছা থাকলেও তার কোনও ব্যবস্থা করা সম্ভব হচ্ছে না। পাশাপাশি আরও একটি বিষয় এখানে উল্লেখিত হয়েছে। বিষয়টি হচ্ছে বিদ্যুত। এর আগে আমাদের বিরোধী বন্ধুরা বিধানসভার ভেতরে এবং বাইরে সমস্ত জায়গায় এই ব্যাপারে প্রচন্ডভাবে প্রচার করতেন। তারা বলতেন কলকাতা হচ্ছে অন্ধকারের শহর, বিদ্যুতের অভাবে শিল্প-কারখানা নষ্ট হয়ে যাচ্ছে, বিদ্যুতের অভাবে শিল্প-কারখানা পশ্চিমবঙ্গ ছেড়ে চলে যাচ্ছে। কিন্তু আজকে পশ্চিমবঙ্গে বিদ্যুতের কি অবস্থা? এখন বিদ্যুতের যে উন্নতি হয়েছে এই সত্য অস্বীকার করতে পারবেন? কিন্তু একবারও স্বীকার করেন নি যে, পশ্চিমবঙ্গে পাওয়ারের যে সমস্ত ছিল সেই সমস্যা অনেক অনেক বেশি দূর হয়ে গেছে। এক্ষেত্রে সমস্যা কিছু আছে, তবে আমাদের বিশ্বাস আন্তরিকতা এবং নিষ্ঠার সঙ্গে আমাদের সরকার এক্ষেত্রে যে প্রচেষ্টা চালাচ্ছেন তাতে আগামী দিনে সেটুকু অভাবও দূর হয়ে যাবে। তাই বলি, এই উন্নতির ব্যাপারটা উল্লেখ না করাটা দুঃখের ব্যাপার।

দ্বিতীয় বিষয় হল শিল্প, কলকারখানা। নিশ্চয়ই রাজ্যে অনেক শিল্প কারখানা বন্ধ হয়ে গেছে, কিন্তু কার নীতির ফলে এটা ঘটেছে? এক্ষেত্রে কে নীতি নির্ধারণ করেছেন তার তো কোনও উল্লেখ করেন নি। এটা ঘটছে বর্তমান কেন্দ্রীয় সরকারের নতুন শিল্পনীতি, বিদায় নীতি এবং নতুন নতুন পরিকল্পনা গ্রহণের ফলে। কিন্তু এর থেকে উত্তোরণের জন্য পশ্চিমবঙ্গ সরকার চেষ্টা করছেন। সালিশীর মাধ্যমে, দ্বিপাক্ষিক এবং ত্রিপাক্ষিক আলোচনার মাধ্যমে এখানকার বন্ধ কারখানা খোলার জন্য চেষ্টা করা হচ্ছে। এরফলে ইতিমধ্যে কিছু কিছু কারখানা খুলেছেও। হ্যাঁ, পাট এবং বস্ত্রশিল্পের বহু কারখানা এখনও বন্ধ রয়েছে যার উল্লেখ

রাজ্যপালের ভাষণে থাকা দরকার ছিল, কিন্তু সেগুলো খুলবার ব্যাপারে সবরকম চে চালানো হচ্ছে। কিন্তু কেন্দ্রীয় সরকারের নয়া শিল্পনীতির ফলে আগামী দিনে বহু শিল্প কারখানা থেকে বহু শ্রমিক ছাঁটাই হবে। বেকারীর কথা বলছেন বিরোধী বন্ধুরা, কিন্তু বেকা সৃষ্টি করতে কারা উৎসাহিত করছেন সেটা তো একবারও বললেন না। কেন্দ্রীয় সরকারে ঐ যে ডাঙ্কেল প্রস্তাব, অনেকেই বলছেন কেন্দ্রীয় সরকারের আক্কেল হচ্ছেন ডাঙ্কে স্বাভাবিকভাবেই তার উল্লেখ আপনারা করবেন না। কিন্তু ঐ ডাঙ্কেল প্রস্তাবের গভীরে য তা বোঝার চেষ্টা করেন তাহলে দেখবেন সামনে অতি ভয়ঙ্কর দিন আসছে যা আম কল্পনাও করতে পারব না। শুধু তাই নয়, ঐ গ্যাট চুক্তির মাধ্যমে ডাঙ্কেল প্রস্তাব গ্রহণ ক কেন্দ্রীয় সরকার আবার আমাদের দেশে বিদেশি পুঁজি আমদানি করবার রাস্তা প্রশস্ত করেছে আজকে বিদেশে উৎপাদিত সব জিনিসপত্র যদি আমাদের দেশে আমদানি হতে থাকে তাহ আমাদের দেশের ক্ষুদ্রশিল্প, কুটিরশিল্প এবং বড় বড় কলকারখানার শ্রমিকদের অবস্থা কোথা গিয়ে দাঁড়াবে বা বাজারের অবস্থা কোথায় গিয়ে পৌঁছাবে তার উল্লেখ একবারও করলেন না এখানে বিরোধী সদস্যরা অনেক কিছু বলে যান, কিন্তু আমি মনে করি, এখানে কথা বলা আগে পশ্চিমবঙ্গের বাস্তব অবস্থার কথা উত্থাপন করা উচিত। সেটা বলে যদি সঠিক বক্ত তুলে ধরা যায় তাহলে কোথায়ও ত্রুটি থাকলে সরকার নিশ্চয়ই সেটা বিবেচনা করবে কিন্তু তা না করে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করতে গিয়ে ওরা নানারকম বক্ত এখানে উত্থাপন করছেন যা অত্যন্ত দুঃখের বিষয়। তাই আমি রাজ্যপালের ভাষণকে সম্পূ সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদসূচক প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে, আমি তার বিরোধিতা করে এবং এই ক্ষেত্রে আমরা যে অ্যামেন্ডমেন্টগুলি দিয়েছি সেগুলিকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা অত্যন্ত দুঃখের বিষয় যে রাজ্যপালের ভাষণে পশ্চিমবঙ্গের যে বাস্তব চিত্র তার আংশিক প্রতিফলনও হয়নি এবং একটা তথাকথিত উন্নয়নের কাল্পনিক চিত্র তুলে ধরে রাজ্যের মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করা হয়েছে। প্রথমত এই ভাষণে সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয় যে আইন-শৃঙ্খলা পরিস্থিতি রাজ্যে যে ভয়াবহ রূপ নিয়েছে, আইন-শৃঙ্খলার চরম অবনতি ঘটেছে, সেই সম্পর্কে কোনও উল্লেখ নেই। আজকে যে মুহূর্তে এখানে দাঁড়িয়ে এই ভাষণের বিতর্কে অংশ গ্রহণ করছি, সেই সময়ে পশ্চিমবঙ্গের পুলিশ প্রায় শতাধিক রাউন্ড গুলি চালিয়েছে ছাত্রদের উপরে। তার কারণ কি? না, একজন প্রবীণ শিক্ষক, তার উপরে নারকীয় হামলা হয়েছিল, সেই দোষীদের গ্রেপ্তারের দাবিতে তারা প্রতিবাদ জানাচ্ছিল তাদের উপরে পুলিশ নির্বিচারে গুলি চালালো। এই রকম বর্বরোচিত আক্রমণ যারা করেছে সেই দোষীদের পুলিশ ধরল না। তার কারণ তারা শাসক দলের সি.পি.এম.এর সমর্থক দোষীদের পুলিশ ধরলো না। তার কারণ তারা শাসকদলের সি.পি.এম.এর সমর্থক। এই হচ্ছে

পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা পরিস্থিতি। এখানে খুন, ডাকাতি, রাহাজানি, নারীর উপরে অত্যাচার দিনের পর দিন বেড়ে চলেছে। বছরে ১৬ শতের উপরে খুন হচ্ছে। এটা একটা অসহনীয় অবস্থা চলছে। সমাজবিরোধীদের দৌরাত্মের প্রতিবাদ নেই। প্রতিবাদ করতে গেলে পুলিশ গুলি চালাচ্ছে। আজকে উত্তরবঙ্গের দিনাজপুরের কুমারগঞ্জে, বাদুরিয়া, হরিহর পাড়া বিভিন্ন জায়গায় পুলিশ নির্বিচারে গুলি চালাচ্ছে। এই রকম যে আইন-শৃঙ্খলা পরিস্থিতি দেখা দিয়েছে, এই রকম আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবনতির হয়েছে সেই সম্পর্কে কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে আমরা দেখছি না। মানুষ আজকে বামফ্রন্টের রাজত্বে অসহায়বোধ করছে। আজকে রাজ্যের বন্ধ কারখানা, রাজ্যের শিল্প সম্পর্কে এখানে অনেক কথা বলা হয়েছে। কিন্তু আমি উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি যে, আজকের দিনে পশ্চিমবঙ্গের শ্রমজীবী মানুষের কাছে বামফ্রন্ট সরকার আর সংগ্রামী হাতিয়ার নয়। শ্রমজীবী মানুষের উপরে আজকে বেপরোয়া আক্রমণ নেমে আসছে এবং রাজ্য সরকার যে নীরব দর্শকের ভূমিকা নিয়েছে তাতে তারা মালিক পক্ষকেই সমর্থন করছে। এই হচ্ছে প্রকৃত অবস্থা। শ্রমজীবী মানুষের বামফ্রন্টের প্রতি আস্থা চলে যাচ্ছে। আজকে ধর্মঘটের জন্য যে শ্রমদিবস নষ্ট হচ্ছে, তার থেকে দ্বিগুণ শ্রমদিবস নষ্ট হচ্ছে কর্তৃপক্ষের নির্দেশে লক-আউট, ক্লোজারের জন্য। আপনি দেখবেন যে ট্রাইপারটাইট চুক্তি হচ্ছে সেগুলি মালিক পক্ষ বেপরোয়া ভাবে লঙ্ঘন করছে। আজকে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ সবচেয়ে বেশি প্রভিডেন্ট ফান্ডের শ্রমিকের টাকা জমা পড়ছে না। প্রায় দুই শত কোটি টাকা হবে, এর একটা বড় অংশ জুট মিলের মালিকরা জমা দেননি। এছাড়া চটকলের মালিকরা ই.এস.আই. গ্রাচুইটি ইত্যাদির টাকা যেটা শ্রমিকদের পাওয়া সেটা তারা জমা দিচ্ছেন না। কারণে অকারণে লক-আউট ঘোষণা করছেন, সেই লক আউট কে তোলবার জন্য সরকার কিছু করতে পারছে না মালিকরা অন্যায় করা সত্ত্বেও। সমস্ত দোষ ত্রুটি শ্রমিকদের উপর চাপিয়ে দেওয়া হচ্ছে। এইভাবে শ্রমিকদের উপর আক্রমণ আসছে। যে চুক্তি মানা হয়েছে সেই চুক্তিকে ভঙ্গ করা হচ্ছে। ১৯৮৪ সালে ৮৪ দিনের ধর্মঘটের পর যে ত্রিপাক্ষিক চুক্তি হল সেই চুক্তিকে ভঙ্গ করা হয়েছে। ১৯৯২ সালে ৫০ দিনের ধর্মঘটের পরে ত্রিপাক্ষিক চুক্তি হল, সেই চুক্তিকে মালিক পক্ষ মানছে না। এই রকম একটা অবস্থা সরকার মালিক পক্ষের কাছে আবেদন নিবেদন ছাড়া কিছু করছে না। মালিকরা আইন লঙ্ঘন করছে, তাদের বিরুদ্ধে কোনও পদক্ষেপ নেই। তাদের বিরুদ্ধে সরকার কোনও পদক্ষেপ গ্রহণ করছে না। আজকে কানোরিয়া জুট মিল, ভিক্টোরিয়া জুট মিল, রেমিংটন এই কারখানাগুলির কি অবস্থা। কানোরিয়া জুট মিলের অবস্থা তো অত্যন্ত মর্মান্তিক। যে ভাবে অভিযোগ উঠেছে তাতে মালিক পক্ষ কাজ করছে না। শ্রমিকরা অস্তিত্ব রক্ষার জন্য সংগ্রাম করছে। ৩ বছর ধরে ১১ টাকা করে মাসে মাইনে থেকে কেটে নেওয়া হচ্ছে। মালিক পক্ষকে অর্থলগ্নি সংস্থা টাকা দেয়। কানোরিয়া জুটমিলের শ্রমিকরা আজকে রুখে দাঁড়িয়েছে বলে সরকারের টনক নড়েছে। ফলে এই সরকার চিঠি-পত্র দিয়েছে, মনমোহন সিং-এর সঙ্গে কথা বলেছে। ভাল কথা। আমার বক্তব্য হচ্ছে কারখানার ভবিষ্যতে নিয়ে আজকে আলোচনা হচ্ছে, সেই কারখানার শ্রমিকরা যারা মালিকের থেকে ৪ গুণ টাকা জমা দিয়েছে তাদের কেন ডাকা হবে না?

সেখানে এই সংগঠন প্রতিষ্ঠিত নয়, কেন রাখা হবে এই নিয়ে বিতর্ক করে লাভ কি? হ্যাঁ সংগঠিত শ্রমিকদের রাখতে হবে এই কথা ঠিকই। ফলে আমার দাবি হচ্ছে কানোরিয়া জুট মিলের শ্রমিকদের মধ্যে সংগ্রামী শ্রমিক সংগঠনকে ত্রিপাক্ষিক বৈঠকে ডাকা হোক। আমার আর একটা কথা হল পঞ্চায়েত নিয়ে অনেক গুন-কীর্ত্তন করা হয়েছে রাজ্যপালের ভাষণে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ত্রিস্তর পঞ্চায়েতে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করার কথা বলা হয়েছে। তার দ্বারা গ্রামের দুর্বলতর অংশের মানুষদের স্বার্থ রক্ষা করা হয়েছে কতটা জানেন? একটা জায়গা ভাল করা হয়েছে। সেটা কি? তৃণ মূল পর্যন্ত দুর্নীতি পৌঁছে দিয়েছে। একদিকে তৃণমূল স্তর পর্যন্ত দুর্নীতি ঢুকে গিয়েছে অন্য দিকে দলবাজি তৃণমূল স্তর পর্যন্ত পৌঁছে গিয়েছে। পঞ্চায়েতের তহবিলের টাকা দিয়ে গ্রামাঞ্চলে শাসক দলের সংগঠনকে সম্প্রসারিত করা হচ্ছে। পঞ্চায়েতের টাকা হিসাব নিয়েছেন? ফলে দুটি দিক আমরা লক্ষ্য করছি, যার ফলে শাসক দলের দুই দিক থেকে সুযোগ হচ্ছে, এক দিকে হচ্ছে গণতন্ত্রের ভড়ং দেখানো হচ্ছে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে, অন্য দিকে অর্থ নিয়ে দুর্নীতি করা হচ্ছে অর্থাৎ গ্রামে রাজনীতি করা হচ্ছে পঞ্চায়েতের মাধ্যমে। শুধু গ্রামের মানুষের উপর নয়, তলার স্তর পর্যন্ত প্রশাসনকে শাসক দল কব্জায় নিয়ে যাচ্ছে। প্রশাসন একটা নিউট্রাল রোল প্লে করবে, কিন্তু এমনভাবে প্রশাসনকে কব্জা করে চলেছে তাতে প্রশাসনকে শাসক দলের লেজুড় বলে মনে হয়। অর্থাৎ গণতন্ত্রের ভড়ং চলছে। স্যার, আপনি জানেন পঞ্চায়েতগুলিকে লক্ষ লক্ষ টাকা দেওয়া হচ্ছে, কিন্তু সেই টাকা কি ভাবে খরচ হচ্ছে তার নজরদারির ব্যবস্থা নেই।

[4-50 — 6-00 P.M.]

বছরের পর বছর অডিট হয়নি। এখন তো আবার নতুন সার্কুলার দিয়ে জানানো হয়েছে যে পঞ্চায়েতের পক্ষ থেকে অডিট রিপোর্ট পঞ্চায়েত দপ্তরে পাঠাতে হবে না। গ্রাম পঞ্চায়েতে যদি কোনও অভিযোগ থাকে তাহলে সেটা বি.ডি.ও. স্তরে দেখা হবে, বি.ডি.ও সেটা দেখাবেন। অ্যাকাউন্ট্যান্ট জেনারেলের কাছে অডিটরের রিপোর্ট পাঠিয়ে দিলেই হবে এবং চিঠি দিয়ে জানিয়ে দিলেই হবে যে এটা পাঠিয়ে দেওয়া হয়েছে। এটা মারাত্মক একটা ব্যাপার। অর্থাৎ পঞ্চায়েত স্তরে যে ভাবে জালিয়াতি দুর্নীতি বাড়ছে, এগুলোকে ধামাচাপা দেবার ব্যবস্থা হয়েছে। বি.ডি.ও. ছাড়া জেলা লেভেলে বিভিন্ন স্তরে সরকারি যে অফিসাররা আছেন, তাঁরা ক্ষমতাসীন দলের চাপের কাছে নিরপেক্ষ ভাবে কাজ করতে পারেন না। কার ঘাড়ে কটা মাথা আছে—সেখানে কোনও বি.ডি.ও. কোনও অফিসার যদি পঞ্চায়েতের দুর্নীতি এক্সপোজ করে তাহলে তাকে বদলী হতে হবে। সরকারি প্রশাসন, পঞ্চায়েত তো ব-কলমে সি.পি.এম.ই চালায়। আজকে শিল্পায়নের একটা সুন্দর রঙীন চিত্র তুলে ধরবার চেষ্টা করা হয়েছে। এখানে কি বলা হয়েছে, না, রাজ্যের রুগ্ন শিল্পগুলিকে পুনরুজ্জীবিত করার, নতুন নতুন শিল্প স্থাপন করার কথা বলা হয়েছে। অর্থাৎ সামগ্রিক শিল্পায়নের জন্য সরকার অনেক ব্যবস্থা নিচ্ছেন এবং শিল্পের পরিকাঠামো গড়ে তুলবার জন্য একটা কমিটি নাকি তৈরি হয়েছে। সেই কমিটি রাস্তাঘাট, বিদ্যুত, পরিবহন ইত্যাদি ব্যাপারে দেখবে। ১৭ বছরে

বামফ্রন্টের রাজত্বে বিভিন্ন ছোটবড় শিল্পগুলোর যেখানে অন্তিম অবস্থা, সেখানে বামফ্রন্ট সরকার শিল্পের ব্যাপারে একটা পরিকাঠামো গড়ে তুলবার জন্য চিন্তা করছেন, এটা সুখের কথা। তাঁরা আর কি বলছেন? বলছেন যে ১২২টি স্মারকপত্র শিল্পোদ্যোগীরা নাকি দিয়েছেন। তাঁরা বলেছেন যে কয়েক কোটি টাকা বিনিয়োগ করবেন, ২৮ হাজার লোকের চাকুরি হবে। এর আগে বলেছিলেন যে ১৮০ টি শিল্পোদ্যোগী বিনিয়োগ করছেন—তারমধ্যে কতটা হয়েছে তা জানি না। পেট্রো-কেমিকেলসে চার হাজার লোকের চাকুরি হবে, বক্রেশ্বর হবে এইসব আগে বলেছিলেন। এখানে বক্রেশ্বরের কোনও উল্লেখ নেই। অবশ্য তাঁরা বলেছেন যে ১৪৪টি রুগ্ন শিল্পকে বি.আই.এফ.আর. এর কাছে পাঠানো হয়েছে, যার মধ্যে ১৬টি সরকারি শিল্প। যেখানে শিল্পের অবস্থা এই রকম, সেখানে এই রকম কথা বলার কি উদ্দেশ্য তা জানি না। মুখ্যমন্ত্রী কয়েকদিন আগে একটি বিদ্যুত প্রকল্পের উদ্বোধন করতে গিয়ে বলেছেন যে এই রাজ্য বিদ্যুত উৎপাদনে প্রথম। এই কথা যেখানে বলছেন, সেখানে গ্রামাঞ্চলে কি অবস্থা চলছে? গ্রামে লোড-শেডিং, বারো হাজার মৌজায় বিদ্যুত নেই—যেখানে বিদ্যুতের একটিমাত্র পোল লাগিয়ে দিয়ে বিদ্যুতায়ন হয়েছে বলে বলছেন। বলছেন যে বিদ্যুত এখানে উদ্বৃত্ত, অথচ গ্রামে বিদ্যুত নেই। কৃষি মার খাচ্ছে, ক্ষুদ্র শিল্পগুলো মার খাচ্ছে, শিল্পগুলো ভেঙে যাচ্ছে, এই রকম অবস্থা যেখানে চলছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করে এবং আমার অ্যামেন্ডমেন্টগুলো যা রাখা হয়েছে তার সমর্থনে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মহামান্য রাজ্যপাল যে ভাষণ দান করেছেন এবং তার উদ্দেশ্যে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে, আমি তার সমর্থনে বলতে উঠেছি। এই আলোচনার সূত্রপাত ঘটিয়ে মাননীয় বিরোধীদলের নেতা জয়নাল আবেদিন মহাশয় দীর্ঘ এক ঘন্টা ধরে বক্তব্য রেখেছেন। আমি মন দিয়ে তাঁর বক্তব্য শুনেছি। আমরা দেখলাম, তিনি হাতি থেকে চিংড়ি মাছ পর্যন্ত অনেক বিষয়ের অবতারণা করেছেন। কিন্তু তাঁর দীর্ঘ বক্তব্যের মধ্যে কোথাও কোনও ধার ছিল না, বা ঝাঁঝ ছিল না। প্রদীপ নেভার আগে, শেষ মুহূর্তে যেমন জ্বলে উঠে তেমনি ডঃ জয়নাল আবেদিন সাহেবের বক্তৃতাও শেষ হবার আগের মুহূর্তে একটু জ্বলে উঠলো। কিন্তু সেটাও নিতান্ত কৃত্রিম অভিনয় মাত্র। তিনি এমন একটা জিনিসও খুঁজে পেলেন না যাতে খুরোধার সম চালাতে পারেন। সরকারের মাথা হেঁট করতে পারেন নি। নিতান্ত মামুলী প্রতিবাদ, প্রতিবারই যেমন করে থাকেন সেইরকমই করে গেলেন। দু একটি পুলিশি ঘটনার কথা উল্লেখ করলেন। আমরা পুলিশি গুলি চালনার ক্ষেত্রে কে কবে দাবি করেছে যে পুলিশের মধ্যে কোথাও কোনও অন্যায় নেই, সব কাজই তাদের ভাল। কোথাও তাদের দুর্নীতি নেই, বাড়াবাড়ি নেই, সব ঠিকঠাক কাজ করে থাকেন এ কথা আমরা কখনই বলি না। যখনই এইরকম ঘটনা ঘটে থাকে তখনই তার তদন্ত হয় এবং যথাযোগ্য ব্যবস্থা নেওয়া হয়। বালুরঘাটের ক্ষেত্রে যে ঘটনা ঘটেছে তা আমরা কখনই ভাবি না ভাল হয়েছে। একজন শিক্ষক স্কুলে যোগদান করতে আসার সময়ে কোনও একটা ঘটনা ঘটে এবং যার পরিপ্রেক্ষিতে পুলিশ ছাত্রদের উপরে গুলি চালায়। বিষয়টি নিশ্চয়ই

দেখার দরকার। আমরা আশা করব প্রশাসন নিশ্চয় যথোচিত ব্যবস্থা গ্রহণ করবেন এ
তদন্ত করবেন। পুলিশ বলে কোনও রেহাই পাবে না। জয়নাল সাহেবের একটি কথা শু
আশ্চর্য হয়ে গেলাম আজকে জয়নাল সাহেব মাত্র এক বিঘা জমি উদ্বৃত্ত করে দেওয়া হয়ে
বলে দুঃখ প্রকাশ করেছেন। যারা গ্রামের গরিব মানুষের জমি কেড়ে নিয়েছিল, সমস্ত বি
কেড়ে নিয়েছিল তারা আজকে এই কথা বলছেন। আসলে আপনারা নিজেরা নিজেদের প্র
করুন আপনারা কি করেছিলেন? তারপরে বিদ্যুত নিয়ে বক্রেশ্বরের ব্যাপারে অনেক ব্য
করেছেন। আমাদের স্পষ্ট ধারণা ছিল না কিন্তু কয়েকদিন আগে পি.এ. কমিটির বক্রেশ
গিয়েছিলাম। এতে বিরোধীদলের চীফ হুইপ শ্রী সুব্রত মুখার্জি হয়েছেন আমাদের এই কমিটি
চেয়ারম্যান। তিনি নিজে ঘুরে এসে বলতে বাধ্য হলেন যে আমাদের অজান্তে অনেক কা
এগিয়ে গেছে। এই সত্যটা কিন্তু আজ অবধি প্রকাশ পায় নি। একটা শিল্প স্থাপন করে
যে পরিকাঠামো দরকার তার সব কিছুই হয়ে গেছে। রাস্তা আলো, বিদ্যুত, স্টাফ কোয়ার্টা
বিরাট ক্যাম্প, বাউন্ডারি ওয়াল এবং মূল প্রোজেক্ট ইউনিটও হয়ে গেছে। আজ হোক বি
কাল হোক এটা শেষ হবার মুখে। যেভাবে কাজ এগিয়ে যাচ্ছে তাতে মনে হয় বেশিদিন আ
লাগবে না। তবে এই বিদ্যুত প্রসঙ্গে একটি কথা বলতে চাই, সেটা হচ্ছে যে কিছুদিন আগে
একটি পত্রিকাতে দেখেছি যে ইলেক্ট্রিসিটির যে সমস্ত গ্রুপ আছে সেগুলো বন্টন ব্যবস্থা ক
হবে সমবায়ের মাধ্যমে, এই ব্যাপারে সমবায়ের বিশেষ ক্ষমতা দেওয়া হবে এবং এক্ষেত্রে
আমার আপত্তি, এস.ই.বি.কে এই বিষয়ে ভাবনা চিন্তা করতে বলছি। এটা দেওয়ার আগে
আমি আর একবার ভেবে দেখতে অনুরোধ জানাচ্ছি। একটু পরীক্ষামূলকভাবে ভেবে দেখু
এতে সাফল্য যদি আসে তাহলে ভাল, কারণ আমাদের কো-অপারেটিভ সম্বন্ধে খুব ভা
ধারণা নেই। তাই কো-অপারেটিভ-এর হাতে দেওয়ার আগে এর বিলি ব্যবস্থা, বিদ্যুত চুরি
বন্ধ করা, লাভ লোকসান ইত্যাদি বাড়বে কি না এগুলি পরীক্ষামূলকভাবে কোনও একটি
জায়গায় করে তার পরে আপনি এই ব্যবস্থা চালু করার কথা ভাবুন। আজকে পঞ্চায়েত
নিয়ে কথা উঠেছে, বিগত দিনে পঞ্চায়েতি ব্যবস্থার মধ্যে দিয়ে গ্রামেগঞ্জে গরিব মানুষের যে
ভাল কাজ করা যায় সেটা আমরা করে দেখিয়ে দিয়েছি। এটা প্রমাণ হয়ে গিয়েছে। যারা
জনসাধারণের সঙ্গে সংযোগ রাখেন না, আজকে তারা হয়ে গিয়েছে জনপ্রতি। যারা জমিতে
পা রাখেন না তারা হচ্ছেন জমিদার। আমরা জানি আজ থেকে ১৫ বছর আগে গ্রামের কি
চেহারা ছিল, সেটার নিশ্চয় একটা পরিবর্তন দেখা দিয়েছে। এটা বাহ্যিক বা অভ্যন্তরীণ
দুইয়ের ক্ষেত্রেই আপনারা দেখতে পাবেন। আপনারা যদি গ্রামগুলিতে দেখেন, বাঁকুড়া বা
পুরুলিয়া জেলায় যেখানে কৃষি শ্রমিকরা যাযাবরের মতো কাজের জন্য এক জায়গা থেকে
অন্য জায়গায় যেত, এখন সেই যাওয়াটা কমেছে, কিন্তু এখনও তারা যায়। তবে এখন
তাদেরকে ধরে রাখা গিয়েছে সেচ ব্যবস্থার সম্প্রসারণের ফলে। সেচ ব্যবস্থার সম্প্রসারণের
ফলে এক ফসলিকে দুফসলিতে রূপান্তরিত করা গিয়েছে। আমরা যদি এই সেচ ব্যবস্থাকে
আরও সম্প্রসারণ করতে পারি, আমাদের যে কৃষি সম্পদ রয়েছে তাকে যদি কাজে লাগাতে
পারি, দীর্ঘদিন ধরে যে নদীবাঁধগুলি হওয়ার কথা সেইগুলি যদি হয় আমাদের তাতে কিছুটা

সুবিধা হয়। এইগুলি হচ্ছে না একমাত্র আর্থিক দুরবস্থার জন্য এবং কেন্দ্রীয় সরকারের অসহযোগিতার জন্য এই সেচ ব্যবস্থার সম্প্রসারণ হচ্ছে না। যার জন্য আজও এই সমস্ত ভূমিহীন কৃষি শ্রমিকরা তারা বিভিন্ন জায়গায় হুগলি, বর্দ্ধমান প্রভৃতি জায়গায় কাজের জন্যে আসছে। আমরা এই ব্যাপারে সজাগ আছি। আমাদের রাজ্যে যেটুকু গুরুত্ব দেওয়ার কথা সেটা আমরা করছি, বিদ্যুত-এর ক্ষেত্রে সেচের ক্ষেত্রে আমরা গুরুত্ব দিয়ে চলেছি। আজকে পঞ্চায়েতের মাধ্যমে গ্রামে ছোটখাটো রাস্তা, কালভার্ট, কমিউনিটি সেন্টার প্রভৃতি কাজ হচ্ছে দেখার মতো কাজ হচ্ছে। সামাজিক বন সৃজন প্রকল্পে অনেক কাজ হচ্ছে। আমাদের বনভূমির আয়তন এর ফলে অনেক বেড়ে গিয়েছে। যদিও এতে আমরা আত্মসন্তুষ্ট নই। আমাদের যা যা প্রয়োজন, যা কিছু অভাব সব আমরা দূর করতে পেরেছি এটা আমরা বলব না, আমাদের অনেক কিছু করার আছে, যেমন করেছি, তেমনি করারও আছে। অনেক পথ যেতে হবে, অনেক লড়াইয়ের মাধ্যমে আন্দোলনের মাধ্যমে অনেক পথ হাঁটতে হবে। বাধা আছে প্রচুর, সেইসব দূর আমাদের করতে হবে। শিল্পের ক্ষেত্রে আমরা পিছিয়ে পড়েছি, কৃষির ক্ষেত্রে হোঁচট খাচ্ছি এর মূলেও একটাই বাধা আছে সেটা হচ্ছে সারা দেশের নীতি নির্দ্ধারণ করেন কেন্দ্রীয় সরকার, তার এই ফলশ্রুতির জন্য এই অবস্থা আমাদের ভোগ করতে হচ্ছে। শিল্পে আমাদের এমন অবস্থা ছিল না, শিল্পে কেন আমরা পিছু হটে গেলাম সেটা দেখলে বুঝতে পারবেন নীতির জন্য আজকে এই অবস্থা হয়েছে। আজকে কেন্দ্রীয় নীতির জন্য দেশটাকে দেউলিয়া করার যে পথ তারা নিয়েছেন সার্বিকভাবে দেশটাকে বিক্রি করে দেবার জন্য যে পথ তারা নিয়েছেন সেটা অতি ভয়ঙ্কর পথ। দেশের যারা দন্ডমুন্ডের কর্তা যারা শাসক দলের ক্ষমতার শীর্ষে বসে আছেন তাদের এই অধিকার থাকবে কিনা দেশের সার্বভৌমত্ব বিকিয়ে দেবে কিনা তারা এই রকম কোনও পদক্ষেপ নিতে পারে কিনা ভেবে দেখতে হবে। তার বিরুদ্ধে শুধু আমাদের রাজ্যের মানুষই নয় সমস্ত দেশের মানুষকে আজকে প্রতিবাদে মুখর হয়ে উঠতে হবে। সে সময়ে এসে গেছে এবং সে জন্যই আজকে প্রতিবাদ সংগঠিত হচ্ছে গ্রামে গঞ্জে। সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে রাজ্য সরকার এবং সরকারের প্রত্যেকটা বিভাগ যে যে কাজ করে চলেছে সেই কাজগুলোর কথাই রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে। কোথাও কিছু বাড়িয়ে বলা হয় নি। সঠিকভাবে সেসব কথা বলা হয়েছে বলেই আজকে বিরোধীদের এত গাত্রদাহ। কিন্তু এক্ষেত্রে আমরা নিরুপায়। আমাদের কোথাও কোনও ত্রুটি থাকলে তা ওঁরা দেখিয়ে দিন, সমালোচনা করুন। আমরা নিশ্চয়ই ওঁদের সমালোচনা মেনে নিয়ে দোষ-ত্রুটি সংশোধন করার চেষ্টা করব। তার জন্য আমরা প্রস্তুত আছি। আমরা সব সময় বিরোধীদের সমালোচনার জবাব দেবার জন্য প্রস্তুত আছি। অবশ্য জবাব ওঁরা বার বারই পাচ্ছেন বিগত ১৬/১৭ বছরে এ রাজ্য যতগুলো নির্বাচন হয়েছে একটাতেও ওঁরা ওঁদের বক্তব্য জনগণকে বোঝাতে পারেন নি, জনগণ ওঁদের কথা বিশ্বাস করে নি। জনগণ ওঁদের ফিরিয়ে দিয়েছে। জনগণের কাছে ওঁরা গ্রহণযোগ্য হতে পারেন নি, জনগণের আস্থাভাজন হতে পারেন নি। বার বারই ওঁরা জনগণের দ্বারা পরিত্যক্ত হয়েছেন। এই কথা বলে ধন্যবাদ-জ্ঞাপক প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 P.M.]

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের বক্তব্যের পরিপ্রেক্ষিতে যে ধন্যবাদ-জ্ঞাপক প্রস্তাব এখানে এসেছে তার বিরোধিতা করে আমাদের আনা অ্যামেন্ডমেন্টকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি।

স্যার, প্রথমেই বলতে হয় এই সরকার কিভাবে চলছে। বামফ্রন্টের সদস্যরা এখানে বস্তা-পচা কথা বলে চলেছেন এবং সরকারের সাফল্য নিয়ে বড় বড় দাবি উত্থাপন করে চলেছেন। যে সরকার শ্রমিক কৃষকদের হাত ধরে পশ্চিমবাংলায় ক্ষমতায় এসেছিল বলে দাবি করে সেই সরকার এবং তার নেতা জ্যোতি বসুর বিরুদ্ধে নর্মদা বাঁচাও আন্দোলনের নেত্রী মেধা পাটেকার বলেছেন, '১৭ বছর ক্ষমতায় থেকে জ্যোতি বসু এবং তাঁর সরকার বামপন্থী চরিত্র হারিয়েছে।" অবশ্যই এ কথার সত্যতার প্রমাণ আমরা পেয়েছি কানোরিয়া জুট মিলের ক্ষেত্রে, ভিক্টোরিয়া জুট মিলের ক্ষেত্রে। যেহেতু শ্রমিক স্বার্থ নষ্ট করে চলেছে এই সরকার এরপরেও মহামান্য রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে বলেছেন—১৯৯৩ সালে রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতি খুব ভাল ছিল। অথচ আমরা দেখছি রাজ্যের স্বরাষ্ট্র সচিব গভর্নরের কাছে রিপোর্ট পাঠিয়ে বলছেন—পশ্চিমবঙ্গে গড়ে মাসে ১০০ করে খুন হয়। হোম সেক্রেটারি পরিসংখ্যান দিয়ে এই কথা বলছেন। ১৯৯৩ সালের আগস্ট, সেপ্টেম্বর, অক্টোবর, এই তিন মাসে পশ্চিমবঙ্গে খুন হয়েছে ৩০৮ জন এবং ঐ তিন মাসে ডাকাতি হয়েছে ২৩৩ টা এছাড়া অনুপ্রবেশ দিনের পর দিন রাজ্যে বেড়েই চলেছে। অনুপ্রবেশের সমস্যা পশ্চিমবঙ্গের অবস্থাকে ভয়াবহ করে তুলছে। এ রাজ্যে সরকার এবং পুলিশ কিভাবে চলছে তা একটা ছোট ঘটনার মধ্যে দিয়ে আমি প্রকাশ করতে চাই। এই হাউস খোলার কয়েক দিন আগে আমাদের এই হাউসের একজন মাননীয় বিধায়ক, শ্রী জগদীশ দাস, তিনি এখন এখানে উপস্থিত নেই—অপরাধ কার, জগদীশবাবুর, না এস.ডি.পি.ও. ব্যারাকপুরের সেই বিচারের মধ্যে আমি যাচ্ছি না—কাগজে দেখলাম, সত্যি মিথ্যে জানি না, মাননীয় বিধায়ক জগদীশ বাবুর নেতৃত্বে থানা আক্রান্ত হল, এস.ডি.পি.ও. এবং পুলিশ আক্রান্ত হল, সব চেয়ে মজার কথা, এস.ডি.পি.ও. বললেন, আমি মাস্তানি দমন অভিযান করেছি বলে আমাকে আক্রমণ করা হয়েছে। অভিযোগ সত্য কিনা সে বিচার করার মালিক আমি নই এবং সে বিচার অবশ্যই পরে হবে। একজন মাননীয় বিধায়কের বিরুদ্ধে এফ.আই.আর. হল, কিন্তু পুলিশ তাঁকে গ্রেপ্তার করতে সাহস পেল না। কারণ বিধায়ককে গ্রেপ্তার করতে স্পিকারের পারমিশন লাগবে। এম.এল.এ.-র বিরুদ্ধে হত্যার চেষ্টা এবং প্রাণনাশের হুমকির অভিযোগ দাখিল করা হয়েছিল, কিন্তু পরবর্তীকালে তা বাদ দিয়ে আদালতে অভিযোগ পেশ করা হল। অপর দিকে শাসক দলের পার্টি সেক্রেটারি বলছেন, এম.এল.এ-কে গ্রেপ্তার করতে হবে।

[5-10 — 5-20 P.M.]

কিন্তু আজকে প্রশাসন ঠিকভাবে চলছে না। এটাই বড় প্রমাণ। গত ১-১-৯৪ তারিখে

আপনাদের মন্ত্রী শ্রী খগেন সিংহ, আপনাদের এম.পি. শ্রী সুব্রত মুখার্জি এবং জেলা কমিটির নেতা রায়গঞ্জে হামলা করলেন, কিন্তু কেউ গ্রেপ্তার হল না। আজকে কোন পর্যায়ে গেছে দেখুন। আমি জগদীশবাবুকে দোষী করছি না। এই ঘটনা কিন্তু পশ্চিমবাংলার সব জায়গায় চলছে যার প্রতিফলন রায়গঞ্জে ঘটে গেল। হেডমাস্টারমশাই ঢোকবার সময় আপনাদের কমরেডদের দ্বারা মারধোর খেলেন। পুলিশ গুলি চালালো এবং এরফলে ছাত্র মারা গেল। বসিরহাটে নুরুল ইসলামের ঘটনার কথা আপনাদের জানা আছে। সেও পুলিশের গুলিতে মারা গিয়েছিল খাদ্য-আন্দোলন করতে গিয়ে। আজকে পশ্চিমবাংলায় শ্রমিক হত্যা হচ্ছে, কৃষক হত্যা হচ্ছে, ছাত্র হত্যা হচ্ছে। এর কোনও প্রতিবিধান নেই, দেশে কোনও আইন নেই, পুলিশ যা খুশি তাই করে যাচ্ছে আর আপনারা বলছেন দেশে শান্তি আছে। যেখানে প্রয়োজন পুলিশ মিথ্যা কেস দিচ্ছে। কোথাও ডাকাতির কেস দিচ্ছে আর গ্রামেগঞ্জে তোলা তুলছে। নারকীয় রাজত্ব পশ্চিমবাংলার বুকে পুলিশের দ্বারা সংগঠিত হচ্ছে। অথচ ভাষণের মধ্যে আছে দেশে শান্তি বজায় আছে। আমরা দেখলাম, দার্জিলিং সম্পর্কে মূল্যায়ন করা হয়েছে। তিনি বলেছেন, দার্জিলিং-এর পরিস্থিতি ভাল। ব্যক্তিগতভাবে আমি যা দেখেছি তাতে অবাক হচ্ছি যে দার্জিলিং পশ্চিমবাংলার মধ্যে আছে কিনা? সেখানে যে দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল চলছে—আমার বলা উচিত নয়—তাতে প্রশাসন যেভাবে চলছে আদৌ মনে হয় না যে দার্জিলিং পশ্চিমবাংলার মধ্যে আছে। আপনারা একদিন বলেছিলেন—যখন বিধানসভার গত ইলেকশনে আমরা জি.এন.এল.এফকে সিট ছেড়ে দিয়েছিলাম তখন আমাদের বলেছিলেন বিচ্ছিন্নতাবাদী, কংগ্রেস তাদের সঙ্গে বসবাস করছে। আর আজকে কি দেখলাম? গত পার্বত্য পরিষদের ভোটে কমরেড জ্যোতি বসু দার্জিলিং গেলেন এবং ঘিসিং-এর সঙ্গে রক্ষা করলেন। ডি.এন.এল.এফ যেখানে ক্যান্ডিডেট দিচ্ছে না, সেখানে সি.পি.এম. ক্যান্ডিডেট দিলেন। সুভাষ ঘিসিং-এর পদলেহন করে আপনারা ভোট পান। তাই আমি বলতে চাই, এইভাবে ভোটের রাজনীতি করবেন না। আগে দেশ বাঁচুক, পশ্চিমবাংলা বাঁচুক। এইভাবে ভোটের রাজনীতি করলে দেশ বাঁচবে না, পশ্চিমবাংলা বাঁচবে না এবং দেশে আইন-শৃঙ্খলা থাকবে না। দেশে যদি সাম্প্রদায়িক স্লোগান চলে, বিচ্ছিন্নতাবাদী স্লোগান চলে তাহলে সমর্থন করি কি করে? মাননীয় সদস্য শ্রী মান্নান সাহেব একটু আগে বলে গেলেন। ৬ ডিসেম্বর বাবরি মসজিদ ভাঙা হল। আমরাও প্রতিবাদ করেছি, আপনারাও করেছেন, কোনও ভুল নেই। দিল্লির বোর্ড ক্লাবে বি.জে.পি যে সমাবেশ ডাকলেন তাতে আমাদের প্রধানমন্ত্রী শ্রী পি.ভি নরসিমহা রাও প্রকাশ্যে বললেন যে দল ভারতবর্ষের বুকে সাম্প্রদায়িক শক্তিকে মদত দিতে চায় তাদের ডাকা কোনও সমাবেশ আমি করতে দেব না। কিন্তু পশ্চিমবাংলায় আপনারা কি করলেন? কল্যাণ সিং যখন পশ্চিমবাংলায় মিটিং করলেন—কই কোথায় দেখলাম না আপনারা তার বাধা দিলেন? কই বললেন না কল্যাণ সিংকে পশ্চিমবাংলার মাটিতে ঢুকতে দেব না। কিন্তু কল্যাণ সিং পশ্চিমবাংলায় এসে মিটিং করে গেলেন জনাদেশ যাত্রা করে সাম্প্রদায়িক বীজ ছড়িয়ে গেলেন। অথচ বলছেন লড়াই করব সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে এবং তারজন্য ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন। আপনারা নিজেদের বুকে হাত দিয়ে প্রশ্ন করুন এই সরকার কোন পথে চলেছে?

এই দল কোন পথে চলেছে? এই দল কোন পথে চলেছে? এরফলে পশ্চিমবাংলায় কি মঙ্গল হবে? কাগজে দেখলাম—আপনারা চেষ্টা করছেন—অবশ্য খবর হতে পারে—যাই হোক, কাগজে দেখছিলাম যা ওঁরা চাপবার চেষ্টা করেছেন। পশ্চিমবঙ্গের নির্বাচন আবার এগিয়ে আনতে চাইছেন! কারণটা কি? টি.এন. শেসন সচিত্র পরিচয় পত্র চালু করার কথা বলেছেন, সচিত্র পরিচয়পত্র চালু করতে হবে। যে কথা একটু আগে মাননীয় সদস্য মান্নান সাহেব বলে গেছেন। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি তাহলে আমরা ও দিকে বসব, আর ওঁরা এদিকে আসবেন। যেভাবে বালিগঞ্জে জিতে এসেছেন মাননীয় অনিল বাবু জিতে এসেছেন, সচিত্র পরিচয় পত্র হলে আমরা আসব। আর জাল এবং ভুয়া ভোট চলবে না। এই সব কারণের জন্য যে কথাগুলি বলা হয়েছে আমি তার বিরোধিতা করছি, সমর্থন করতে পারছি না। সেজন্য ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করে আমাদের সংশোধনী প্রস্তাবগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অনুরাধা পুততুন্ডা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে গত ২০ তারিখে মহামান্য রাজ্যপাল আমাদের এই সভায় যে ভাষণ প্রদান করেছেন তাকে আন্তরিকভাবে সমর্থন করছি এবং মাননীয় রাজ্যপালকে শ্রদ্ধা জানাচ্ছি। সাথে সাথে কংগ্রেস দল এবং কংগ্রেস সহ যাঁরা বিরোধী আছেন এবং তাঁরা যা আলোচনা করেছেন তাঁদের প্রত্যেকটি আলোচনার বিরোধিতা করছি। স্যার, আজকে আমার অল্পদিনের বিধানসভার সময়, একটু উৎসাহিত হলাম কারণ আমাদের মাননীয় বিরোধী দলের নেতা তিনি যা সংযমের পরিচয় দিয়েছেন, প্রায় ৬৫ মিনিটের একটু বেশি সময় ধরে বক্তব্য রেখেছেন তাতে একটাও অসাংবিধানিক মন্তব্য করেন নি। সেই কারণে ডিসিপ্লিন্ড হওয়ার প্রস্তাবটা তিনি সমর্থন করেছেন। সেজন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। মহামান্য রাজ্যপাল যে ভাষণটি রেখেছেন তা আমার সামনে উপস্থিতি আছে, তাতে পশ্চিমবঙ্গে ধারাবাহিক উন্নতির একটা সুস্পষ্ট চেহারা আছে এবং তার মধ্যে দিয়ে এই সীমাবদ্ধ এবং প্রশাসনিক ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে একটা ইতিবাচক দৃষ্টিভঙ্গি নিয়ে মানুষের ভালভাসা এবং বন্ধুত্ব নিয়ে বামফ্রন্ট সরকার যে সরকার পরিচালনা করছেন তার একটা নির্দিষ্ট ছবি আছে। আমাদের বিরোধী নেতা অনেক কথা বলেছেন, তিনি বলেছেন পুঁজিবাদ এবং অসামাজিক অসম পথে দেশটা চলে যাচ্ছে। তার মধ্যে কোনও যুক্তি ছিল না, সত্য কে সত্য বলে স্বীকার করার মানসিকতা ছিল না। ঘটনাচক্রে আমি যে জেলা থেকে নির্বাচিত আমাদের প্রত্যেকটা বিরোধীদল সেই জেলাতে বাস করেন। এবারে পঞ্চায়েত নির্বাচনে তাঁদের ভরাডুবি হয়েছে। কংগ্রেস এবং এস.ইউ.সি একসঙ্গে মিলে ভোট দেয়। এস.ইউ.সি সভাপতির পদের প্রস্তাব করলেন ভোট দিলেন না। দুটি ভোট যদি যায় তাহলে কংগ্রেস ক্ষমতায় আসে। তারা নিজেরা আসতে পারেন নি, পাশাপাশি কংগ্রেস দল একটা জেলা পরিষদে ছিলেন সেটাও হারালেন। সাধারণভাবেই মানুষ কংগ্রেসের সাথে থাকতে পারে না। আমরা দেখছি ধারাবাহিকভাবে পঞ্চায়েত পরিচালনায় মানুষের একটা উন্নতি ঘটেছে। রাস্তার উন্নতি, জলের উন্নতি ঘটেছি। আমরা দেখছি আজকাল আর গ্রামের মানুষ এঁদো পুকুরের জল খান না।

[5-20 — 5-30 P.M.]

আমার কংগ্রেস বন্ধুদের খারাপ লাগবে। এবারে তিন ভাগের এক ভাগ মহিলা নির্বাচিতা হয়ে এসেছেন। সব জায়গায় শুধুমাত্র বামপন্থী মহিলারাই নির্বাচিতা হয়ে এসেছেন তা নয়, কংগ্রেস মহিলারাও নির্বাচিত হয়ে এসেছেন। কিন্তু আমরা তাদেরও স্বাগত জানিয়েছি, কারণ তারাও পিছিয়ে পড়া মহিলাদেরই প্রতিনিধি। মুখ্যমন্ত্রী বলেছেন, নিজ সংসার তারা যেভাবে চালান, আমাদের রাজ্যকেও তারা সেইভাবে চালাবার চেষ্টা করবেন। এটা দেখে বিরোধী বন্ধুরা আতঙ্কিত হয়েছেন। আজকে স্বামী-স্ত্রীকে একসঙ্গে যৌথ পাট্টা দেবার ব্যবস্থা হয়েছে, কিন্তু এই ভাল কাজকে স্বীকৃতি দেবার মতো সৎ সাহস বিরোধী বন্ধুরা দেখাতে পারলেন না। আজকে কৃষির উৎপাদন বৃদ্ধির ফলে ধান্য উৎপাদনে এই রাজ্যের স্থান ভারতবর্ষে প্রথম, মাছ উৎপাদনেও প্রথম স্থান, আলুতে দ্বিতীয়, কিন্তু তার অংশীদার আপনারা হতে পারলেন না। এখানে বক্রেশ্বর নিয়ে অনেক ব্যঙ্গক্তি করেছেন, কিন্তু সেটা কাদের করেছেন? তার দ্বারা শুধু সি.পি.এম.কে নয়, গোটা ছাত্র এবং কৃষক সমাজকে অপমান করেছেন। কিন্তু তারা প্রতিজ্ঞা করেছেন—যেহেতু কেন্দ্র আমাদের প্রতি বিমাতৃসুলভ ব্যবহার করেছেন, আমাদের ন্যায্য পাওনা টাকা কেটে দেওয়া হয়েছে, আমরা শরীরের রক্ত বিক্রি করে বক্রেশ্বর গড়ে তুলব। এমন একটি উদাহরণ কংগ্রেস দল সৃষ্টি করতে পারেন নি, তাই তারা বক্রেশ্বরকে ভয় পাচ্ছেন। পি.ডব্লু.ডি. ট্যুরে গিয়ে বক্রেশ্বর সম্পর্কে আমার যা অভিজ্ঞতা হয়েছে—আমি জানতাম না যে বক্রেশ্বরে আস্তে আস্তে এত বড় একটা কাজ হয়েছে। সেটা দেখে অনেক আশা নিয়ে ফিরে এসেছি। আপনাদের বন্ধু সুব্রত মুখার্জিও এখানে একই কথা বলেছেন। তারজন্য ধন্যবাদ পাবেন তিনি, কারণ অন্ততপক্ষে একটি সৎ সাহস তিনি দেখিয়েছেন। আপনাদের অনেকে ধর্মকে নিয়ে রাজনৈতিক বেসাতি করেন, কিন্তু আমরা কেউ মন্দির মসজিদে যাই না। কথায় বলে—সব তীর্থ বারবার, গঙ্গাসাগর একবার। এটা বলা হত দুর্গমতার জন্য। আজকে কিন্তু সব সময় মানুষ গঙ্গাসাগরে তীর্থ করতে যাচ্ছেন। বর্তমানে সাগর মেলার সময় হাজার হাজার মানুষ যারা সেখানে যান তাদের নিরাপত্তার স্বার্থে ঐ দিনগুলোতে অনেক ভলেনটিয়ার পরিশ্রম করেন, রাজ্য সরকার বিনা পয়সায় তীর্থযাত্রীদের জন্য সেখানে ঘর করে দিন। এসব কথা তো আপনারা বলেন না। এবারে সেখানে লঞ্চ ডুবি হয়েছে, সেজন্য আমরা দুঃখিত। কিন্তু যে মুহূর্তে লঞ্চ ডুবি হয়েছে সেই মুহূর্তে মুখ্যমন্ত্রী তদন্ত কমিটির নির্দেশ দিয়েছেন, সেখানে চারজন মন্ত্রী ছুটে গিয়ে পড়ে থেকেছেন। এসব আপনারা ভাবতেও পারবেন না। তারপর সেই লঞ্চ উদ্ধারও হয়েছে। উদ্ধারের দিনগুলিতে জেলা শাসক এবং এস.পি. সেখানে পড়ে থেকেছেন এবং হাজার হাজার মানুষের ত্রাণকার্য চালিয়েছেন। এই কাজে সেখানে বিরোধী দলের কর্মীরাও এগিয়ে এসেছেন। আপনাদের নামখানা ব্লকের সভাপতি, তিনিও এগিয়ে এসেছেন, সহায়তা করেছেন। শুধু খারাপ জিনিসটাই নেবেন, ভাল জিনিসটা নেবেন না? মাননীয় বিরোধী দলের নেতাকে বলব যে পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গা যে ভাঙ্গছে তার জন্য দায়ী কে? নদী ভাঙ্গছে, সমুদ্রের ভাঙ্গন, এটা একটা আন্তর্জাতিক সমস্যা। আপনারা দিল্লিকে বলুন। এই ভাঙ্গনের জন্য তারা একটি পয়সাও দিলেন না।

আপনারা আগামী দিনে আশা করি একথা কেন্দ্রীয় সরকারকে বলবেন। এগুলি করার দায়ি কেন্দ্রীয় সরকারের। তবুও এই কাজগুলি জেলাপরিষদ করছে, রাজ্য সরকার করছে। কি আপনারা কেন্দ্রীয় সরকারের কাছে কিছু বলতে পারছেন না। এবারে বন্যার কথায় আসছি ভূমিকম্পের জন্য টাকা দেওয়া হয়েছে, দেওয়া হোক। কিন্তু বন্যার জন্য কেন্দ্রীয় সরকারে কাছ থেকে যে কমিটমেন্ট পাওয়া গিয়েছিল, তার একটি পয়সাও পাওয়া গেল না। আপনা একবারও বলেছেন যে বন্যার জন্য টাকা আসা দরকার? আপনারা সে কথা বলেন নি আপনারা শিল্প নীতির ব্যাপারে অনেক কথা বলেছেন। আগামীকাল অনেক আলোচনা হবে আমাদের পক্ষ থেকেও তার জবাব দেওয়া হবে। আপনাদের অর্থনীতির কথা একবার ভাবু তো, দেশকে আপনারা কোথায় নিয়ে যাচ্ছেন? ক্ষুদ্র শিল্প শেষ হয়ে যাচ্ছে। বিদেশি শিল্পে ৪ থেকে ৫১ শতাংশ ইকুইটি শেয়ার কিনতে পারবে। আজকে কি ভাবে এই শিল্প নীতি পরিচালনা করছেন? আজকে ডাঙ্কেল প্রস্তাব মেনে নিয়ে বিদেশি সাম্রাজ্যবাদে আমেরিকা কাছে আপনারা নিজেদের মাথা বিকিয়ে দিয়েছেন। আজকে আমরা এখানে সীমাবদ্ধ ক্ষমতা মধ্যে দাঁড়িয়ে কিভাবে কাজ করা যায় সেই আলোচনা করছি। আমি জানি না, আর কতদি আপনারা ক্ষমতায় আছেন, আমি জানি না, দিল্লিতে আপনাদের যারা প্রতিনিধি আছেন, তা ওখানে দাঁড়িয়ে আর কতদিন আলোচনা করতে পারবেন। আমাদের স্বাধীনতাকে যে ভা বিনষ্ট করা হয়েছে, মার্কিন সাম্রাজ্যবাদী শক্তির কাছে যে ভাবে উপ-ঢৌকন দেওয়া হয়েছে স্বাধীন দেশের মানুষ, সকলের নিরাপত্তা নিয়ে যে ভাবে ছিনিমিনি খেলছেন তাতে আপনাদে কোনও কথা বলার অধিকার আছে কিনা আমি জানি না। আজকে আপনাদের ডাঙ্কে প্রস্তাবের বিরুদ্ধে একটা কথা বলার সাহস নেই। আপনারা যদি বলেন তাহলে আপনাদে কান ধরে নামিয়ে দেবে। আপনারা মানুষের কাছে গিয়ে কি বলবেন? ব্রিটিশ যখন এসেছি তখন এইভাবে পরিকল্পিতভাবে আসেনি। সেই ঘা এখনও শুকিয়ে উঠতে পারেনি। আজকে আপনারা পরিকল্পিতভাবে দেশকে বিকিয়ে দিতে চলেছেন। আপনারা লোকসভায় সংখ্যাগরিষ্ঠ হয়ে এই সব কাজ করছেন। সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে লড়াই করার ক্ষেত্রে আমাদের পশ্চিমবঙ্গের একটা ঐতিহ্য আছে। যে কোনও সময়ে যে আক্রমণ হয়েছে তার প্রতিবাদে প্রথম সারিতে আমরা রয়েছি আমাদের যেটুকু শক্তি আছে তাই নিয়ে। আর পশ্চিমবঙ্গের মানুষ হয়ে তাকে ছোট করার চেষ্টা, হেয় করার চেষ্টা আপনারা করেছেন। পশ্চিমবঙ্গের রক্ততো আপনাদের ধমনিতেও প্রবাহিত হচ্ছে। সেই অনুযায়ী অনুরোধ করব যে আসুন আজকে দেশ যে অবস্থার মধ্যে চলে যাচ্ছে, সেখানে এই বিধানসভার মধ্যে দাঁড়িয়ে আমরা একথা বলি যে এই দেশ আমাদের, এটা আমাদের জন্মভূমি, এই জন্মভূমিকে আমরা বিক্রি হতে দিতে পারি না, এই জন্মভূমিকে বিদেশি শক্তির হাতে তুলে দিতে পারি না। আমি আশা করব আগামী দিনে এই কথা আপনারা জোরের সঙ্গে বলবেন। এই কথা বলে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 P.M.]

**শ্রী রঞ্জিৎ পাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন

সেই ভাষণের উপরে যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, তা আমি সমর্থন করে কয়েকটি কথা বলছি। আজকে সারা ভারতবর্ষের স্বয়ংসম্পূর্ণ অর্থনীতিকে কেন্দ্রের কংগ্রেস সরকার বিসর্জন দিয়ে যে পথে তারা চলেছেন, সেখানে এই রকম একটা জটিল অবস্থার মধ্যে সীমাবদ্ধ আর্থিক ক্ষমতা এবং বহু বাধা সত্ত্বেও প্রতি পদেপদে কেন্দ্রের বঞ্চনা এবং বিদ্বেষ-এর সম্মুখীন আমাদের হতে হচ্ছে। তা সত্ত্বেও বিপদকে কাটিয়ে উঠে পশ্চিমবাংলার সার্বিক ভূমিসংস্কার এবং কৃষি সংস্কার করে ক্ষমতার বিকেন্দ্রীকরণ ঘটিয়ে ত্রিস্তর পঞ্চায়েতের মাধ্যমে গ্রামীণ অর্থনীতিকে এগিয়ে নিয়ে যাওয়ার যে রাস্তা নিয়েছে সেটা সত্যিই অবাক হয়ে যাওয়ার বিষয় সারা ভারতবর্ষের কাছে আমাদের কেন্দ্রীয় সরকার ভারতবর্ষের সর্ব্বস্তরে এই নীতি গ্রহণ করতে পারতেন। কিন্তু তাঁরা তা করেন নি। আজকে আমাদের বিরোধী দলের নেতা জয়নাল আবেদিন সাহেব বললেন কেন্দ্রের সঙ্গে সংঘাত নয়, তাঁদের সহযোগিতা করুন। আমি জয়নাল আবেদিন সাহেবকে বলব, আমরা সহযোগিতা চাই। কিন্তু ভারতবর্ষের জনগণের স্বার্থ বিরোধী ডাঙ্কেল প্রস্তাবকে সমর্থন করব যা ভারতবর্ষের অর্থনীতির মেরুদন্ড সাম্রাজ্যবাদী শক্তির হাতে বিকিয়ে দিতে চায়? এটা আমরা মেনে নিতে পারি না, আমরা এর বিরোধিতা করবই। পশ্চিমবঙ্গ এবং ভারতবর্ষের মানুষের স্বার্থে কেন্দ্রের জনবিরোধী নীতি পরিবর্তন করার জন্য সংঘাত করতেই হবে। কেন্দ্রের জন বিরোধী নীতির ফলে সারের উপর ব্যাপক ভরতুকি তুলে দেওয়ার ফলে সারের দাম বেড়ে গেল, যেখানে ভারতবর্ষের ৬৮ ভাগ মানুষ কৃষক, কৃষিজীবী এবং কৃষির উপর নির্ভরশীল। আপনাদের স্বার্থে আপনাদের দল কেন্দ্রের কংগ্রেস সরকার যে প্রস্তাব নিয়ে এসেছেন তাকে আমরা মেনে নিতে পারি না। বামপন্থী মানুষ, বামফ্রন্ট সরকার এটা মেনে নিতে পারে না। সেইজন্য কেন্দ্রের সঙ্গে আমাদের সংঘাতে যেতে হবে। আমি আশা করব আপনারাও এর সামিল হোন। আপনারা বলবেন বিদ্যুতের অভাব থেকে গিয়েছে। কি করে হবে? বক্রেশ্বরে বিদ্যুত তৈরি করার ব্যাপারে আপনারা প্রতিবন্ধকতার সৃষ্টি করলেন। পশ্চিমবঙ্গের স্বার্থরক্ষা করার জন্য কেন্দ্রীয় সরকারের জনবিরোধী নীতির বিরুদ্ধে লড়াই করাকে আপনারা যদি সংঘাত বলেন তাহলে আমরা সেই সংঘাতে যেতে রাজি আছি। ভারতবর্ষের বেশির ভাগ মানুষ প্রায় ৬৮ ভাগ মানুষ কৃষি নির্ভরশীল। সেই জন্য ভারতবর্ষে ভূমিসংস্কার না হলে ভারতবর্ষের মেরুদন্ড শক্ত হবে না। সেইজন্য পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ভূমি সংস্কার করেছে। আপনারা তো ভূমিসংস্কারের নামে ভূত দেখছেন। আপনারা তো আগে গরিব মানুষের জমি কেড়ে নিয়েছিলেন, আমরা সরকারে আসার পর সেই বেআইনি জমি উদ্ধার করে গরিব মানুষের কাছে বিলি করেছি। শুধু তাই নয় জয়নাল আবেদিন সাহেব বলেছেন ১ বিঘা জমি দিয়ে কি হবে? শুধু এক বিঘা জমি নয়, আগে চাষীদের মহাজনদের কাছ থেকে ঋণ নিতে হত এখন সেই চাষীদের যাতে জমি হারাতে না হয় তার জন্য টাকার ব্যবস্থা করা হচ্ছে, মিনিকীট দেওয়া হচ্ছে সেচের ব্যবস্থা করা হয়েছে। যার ফলে কৃষির অগ্রগতি ঘটেছে। সেই জন্য পশ্চিমবাংলায় রেকর্ড পরিমাণ উৎপাদন সম্ভব হয়েছে। বামফ্রন্ট সরকার কৃষকদের বিভিন্ন প্রকার স্বার্থ রক্ষা করার জন্য কৃষকরা রেকর্ড পরিমাণ উৎপাদন বৃদ্ধি করতে সক্ষম হয়েছে। এই কথা কেন্দ্রীয় সরকার

ভাবতে পারে না। ১৯৭৮ সালের আগে যে সমস্ত জমি খাস হয়ে গিয়েছিল সেইগুলি জোরদার এবং জমিদাররা দখল করে রেখেছিল, সেই জমি যে গরিব মানুষেরা পাবে সেটা তারা ভাবতেই পারে নি। আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সেই জমির পাট্টা শুধু সেই ব্যক্তিকে নয়, স্বামী-স্ত্রী উভয়েই যাতে পায়, এই ধরনের নীতি প্রণয়ন করেছেন। এই কথা কি আমরা ভাবতে পেরেছিলাম? আপনারা বলেছেন আইন-শৃঙ্খলার কথা, বহু গোলমাল হচ্ছে, বহু মারপিঠ হচ্ছে। কিছু জায়গায় পুলিশ বাড়াবাড়ি করতে পারে। তারজন্য উপযুক্ত ব্যবস্থা নেওয়া হয়েছে। আপনাদের সময়ে শ্মশানের শূন্যতা বিরাজ করত, মানুষের গণতান্ত্রিক অধিকারকে কণ্ঠরোধ করে দিয়েছিলেন। আপনাদের সময়ে অবস্থাটা কি রকম ছিল তা মানুষ হাড়ে হাড়ে টের পেয়েছেন। আজকে সবচেয়ে বড় কথা যেটা, মানুষ নিজেদের অধিকার ফিরে পেয়েছে। তাদের অধিকার রক্ষার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার তাদের সহায়তা দিতে পারছে। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের সঙ্গে আপনাদের পার্থক্য এখানেই। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ত্রিস্তর পঞ্চায়েতি ব্যবস্থার মাধ্যমে গ্রামীণ অর্থনীতির উন্নয়নের ক্ষেত্রে যেভাবে কাজ করছে, সারা ভারতবর্ষে এই নজির কোথাও নেই। বিগত ১৫ বছরের বেশি সময়ে যে অভিজ্ঞতা লাভ হয়েছে তাকে কাজে লাগিয়ে সেচ ব্যবস্থার ক্ষেত্রে, বিভিন্ন রাস্তাঘাট তৈরির ক্ষেত্রে, স্কুলগৃহ নির্মাণের ক্ষেত্রে বিভিন্ন জায়গায় পঞ্চায়েত যে সমস্ত সাফল্য লাভ করেছে, এক কথায় তা অভাবনীয়, যা আপনাদের সময়ে ভাবা যেত না। তখন কিছু গ্রামীণ ভুঁইফোঁড় টাউট, দুর্নীতিগ্রস্ত আমলাদের দ্বারা আপনারা কাজ করতেন। বর্তমান সরকার এখানে ক্ষমতায় আসার পর তাঁরা ঠিক করেন যে কোথায় কিভাবে হবে, সমস্ত কাজের হিসাব-নিকাশ, রক্ষণাবেক্ষণ সমস্ত কিছু আজকে পঞ্চায়েত করে। সুতরাং গাত্রদাহের কারণ আপনাদের আছে, আর এর জন্যই রাজ্যপালের ভাষণকে আপনারা সমর্থন করতে পারছেন না। বামফ্রন্ট সরকার তফসিলি জাতি ও উপজাতি ছাত্রদের জন্য হোস্টেলের ব্যবস্থা করেছেন, বিভিন্ন আর্থিক সাহায্য দিয়ে এই অনগ্রসর শ্রেণীকে অর্থনৈতিক দিক থেকে কিছুটা যাতে এগিয়ে নিয়ে যাওয়া যায় তারজন্য যে প্রচেষ্টা নিয়েছেন, সেটা আপনাদের সময়ে ছিল না। আপনাদের সময়ে যেটা ছিল তা হচ্ছে তারা যাতে দেখতে না পায়, খেতে না পায়। আজকে সেই অবস্থার পরিবর্তন ঘটেছে। এইজন্যই আপনাদের গাত্রদাহ ঘটছে। আপনাদের শাসনকালে পশ্চিমবাংলার কতটা জায়গায় পানীয় জল পাওয়া যেত? আজকে বেশিরভাগ ক্ষেত্রে মানুষ যাতে দূষিত জল পান না করে, শোধিত জল তারা পায়, তার গ্যারান্টি করেছেন। আগামীদিনে সাধারণ মানুষের কাছে যাতে পানীয় জল পৌঁছে যায় তার ব্যবস্থা করছেন। এই শতাব্দীর শেষে প্রতিটি মানুষের জন্য স্বাস্থ্য এই নীতিকে মনে রেখে পশ্চিমবাংলায় স্বাস্থ্যনীতির সরকার প্রণয়ন করেছেন এবং তাকে এগিয়ে নিয়ে যাচ্ছেন। আমরা আশা করি, এইভাবে এগিয়ে যেতে পারলে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার বিরাট পরিবর্তন আনতে পারবেন। সর্বশেষে মহামান্য রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উঠেছে তাকে সমর্থন করে এবং বিরোধীদের বলব, আপনারা অন্ধতা ত্যাগ করে এই প্রস্তাবকে সমর্থন করে আপনাদের কর্তব্য পালন করুন।

[5-40 — 5-50 P.M.]

**ডাঃ অনুপম সেন ঃ** মাননীয় স্পিকার মহোদয়, মহামান্য রাজ্যপাল যে পশ্চিমবঙ্গ বিধানসভায় ভাষণ দিয়েছেন তা আমি উত্তরবঙ্গবাসী হিসাবে সমর্থন করতে পারছি না। আমি এইকথা আগেও বলেছি এবং এখনও বলছি যে গত ১৭ বছর ধরে, যেদিন থেকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার এসেছে, সেইদিন থেকে গঙ্গার ওপার উত্তরবঙ্গের ৫টি জেলা এমন ভাবে অবহেলিত হচ্ছে যে অবহেলার জন্য আপনি নিশ্চয় একমত হবেন যে সুভাষ ঘিসিংয়ের উদ্ভব করে দিয়েছে। দীর্ঘদিন ধরে উত্তরবঙ্গবাসীদের উপরে পশ্চিমবঙ্গ সরকার বঞ্চনা করে চলেছে এবং এর ফলে তাদের মধ্যে একটা আন্দোলন দানা বেঁধে উঠেছে। উত্তরবঙ্গের আন্দোলনের অর্থ উত্তরবঙ্গবাসীরা বঞ্চিত, প্রবঞ্চিত হয়ে আলাদা একটা লাইন চায় অর্থাৎ গোর্খাল্যান্ডের মতো আলাদা একটা ব্যবস্থা করতে চায়। ১৯৬৭ সালের পর থেকে উত্তরবঙ্গে কোনও কিছু ব্যবস্থা নেওয়া হয় নি। উত্তরবঙ্গের যে ৫টি জেলা, তারমধ্যে সবচেয়ে বড় জেলা হচ্ছে জলপাইগুড়ি এবং সেখানে ১২জন বিধায়ক আছেন। এই জলপাইগুড়ি জেলাকে নানাভাবে বঞ্চিত করা হচ্ছে। গত দু'মাস ধরে এখানে আন্দোলন চলছে। দলমত নির্বিশেষে সবাই একমত হয়েছেন যে উত্তরবঙ্গের জলপাইগুড়িতে সার্কিট বেঞ্চ স্থাপন করা হবে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে আমাদের মাননীয় চীফ মিনিস্টার চিঠিও লিখলেন যে সার্কিট বেঞ্চের জন্য উপযুক্ত জায়গা হচ্ছে জলপাইগুড়ি এবং ওখানেই সার্কিট বেঞ্চ করা দরকার। পরবর্তী সময়ে জানা গেল যে আমাদের পশ্চিমবঙ্গ সরকার হিল কাউন্সিলের নির্বাচনে সুভাষ ঘিসিংকে সন্তুষ্ট করার জন্য তারা সিদ্ধান্ত পরিবর্তন করে শিলিগুড়িতে সার্কিট বেঞ্চ করার সিদ্ধান্ত নিয়েছেন। এরফলে জলপাইগুড়ি জেলাতে প্রতিবাদ জেগে উঠল এবং একটা বিরাট অসন্তোষ দেখা দিয়েছে। এই ব্যাপারে আজকে বিধানসভাতেও হৈচৈ উঠেছে এবং এখানে আইনমন্ত্রী বললেন রাজ্য সরকারকে হাইকোর্ট যে জায়গায় সার্কিট বেঞ্চ বসানোর জন্য সুবিধার কথা বলবেন রাজ্য সরকার তা কেন্দ্রীয় সরকারকে বলবে এবং কেন্দ্রীয় সরকার সেইভাবে সার্কিট বেঞ্চ স্থাপন করবেন। মাননীয় আইনমন্ত্রী আজকে বিধানসভায় দাঁড়িয়ে বলছেন যে কেন্দ্র যেখানে বলবে সেখানে সার্কিট বেঞ্চ স্থাপিত হবে। কেন্দ্র নিশ্চয় বলবে, কিন্তু সেটা তো জয়েন্টলি আমাদের কলকাতার হাইকোর্ট আর আমাদের এই পশ্চিমবাংলার মন্ত্রিসভা যে সিদ্ধান্ত নেবেন সেই সিদ্ধান্ত অনুযায়ী হবে। যাইহোক এমনিভাবে আজকে অন্যান্য বিষয়ে আমরা দেখতে পাচ্ছি জলপাইগুড়ি জেলা আজকে বঞ্চিত হচ্ছে, জলপাইগুড়ি জেলায় ২৮ লক্ষ লোক বসবাস করেন, সেখানে টি প্ল্যান্টেশন ওয়ার্কার হচ্ছেন ৭ লক্ষ এছাড়া এগ্রিকালচারাল লেবারও অনেক আছে। আমি যখন ৭২ সালে এম.এল.এ. ছিলাম, যখন আমরা ৭৪ সালে এই সমস্ত কৃষক ভাইদের উন্নতির জন্য এই বিধানসভায় দাঁড়িয়ে একটা তিস্তা প্লান চালু করেছিলাম ইরিগেশন স্কীমে-ইরিগেশন স্কীম চালু হয়েছিল ৭৪ সালে, সেটা সাড়ে ৭ বছরে শেষ হওয়ার কথা ছিল, আজকে প্রায় ১৪ বছর হয়ে গেল তিস্তা মাস্টার প্লান যে জায়গায় ছিল সেই জায়গায় দাঁড়িয়ে আছে। আমার স্পষ্ট মনে আছে, আমি যখন এর আগে বিধানসভায় এটা বলেছিলাম তখন একটা কমিটি হয়েছিল সেই কমিটি আমরা কেন্দ্রে গিয়ে তৎকালীন অর্থমন্ত্রী

মনমোহন সিং, প্রণব মুখার্জি যোজনা কমিশনের ভাইস চেয়ারম্যান তাদের সঙ্গে আমরা ে করেছিলাম, তারা আমাদের সঙ্গে কথা বলে একটা আন্ডারটেকিং দিয়েছিল, আমাদেরকে ব দিয়েছিলেন যে ৫ বছরের মধ্যে তিস্তা ব্যারেজ স্কীম সাকসেসফুলি করতে গেলে ৩০০ কে টাকা দরকার, তার মধ্যে ৩০ কোটি টাকা করে দেবে কেন্দ্রীয় সরকার এবং ৩০ কোটি ট দেবে রাজ্য সরকার। এইভাবে প্রতি বছরে ৬০ কোটি টাকা করে ৫ বছরে ৩০০ কোটি ট হয়। যেহেতু স্কীম অন রিজিওনাল ইমপর্টেন্স, যেহেতু রাজ্য সরকারকে অর্দ্ধেক অর্থ দি হবে, কেন্দ্রীয় সরকারকে অর্দ্ধেক অর্থ দিতে হবে, সেই পরিপ্রেক্ষিতে জানাই, কয়েকদিন আ কেন্দ্রীয় সরকারের যোজনা কমিশনের ভাইস চেয়ারম্যানের সঙ্গে কথা হয়েছিল তিনি জানিয়ে ৩০ কোটি টাকা দিয়েছেন, কিন্তু রাজ্য সরকার ম্যাচিং গ্রান্টের টাকা দেননি, দিয়েছেন মাত্র : কোটি টাকা। এর ফলে আমরা দেখতে পাচ্ছি ১৮ কোটি টাকা এই বছরে কেন্দ্রীয় সরকা কাছে ফেরৎ যাচ্ছে। এর ফলে আমরা দেখতে পাচ্ছি, যে তিস্তা ব্যারেজ স্কীম সাকসেস হওয়ার কথা ছিল, কিন্তু টাকার জন্য সেটা আরও কয়েক যুগ পেছিয়ে যাবে। এর ফ উত্তরবঙ্গের লোকেরা বিশেষ করে জলপাইগুড়ি জেলার লোকেরা যে তিমিরে ছিল ে তিমিরেই রয়ে গেল। আর একটা জিনিস অবগতির জন্য জানাই ভূমিসংস্কার মন্ত্রী বি চৌধুরির নোটিশে এনেছি অনেকবার সেটা হচ্ছে জলপাইগুড়ি জেলায় একটা নতুন উপ সৃষ্টি হয়েছে, জলপাইগুড়ি জেলা হচ্ছে কৃষি প্রধান অঞ্চল, সেখানে কনভারসন অ এগ্রিকালচারাল ল্যান্ড-এ আমরা দেখতে পাচ্ছি যে সমস্ত জমি কখনই হস্তান্তর নয়, সেইগু পাট্টা দিচ্ছি এবং বড় বড় জমির মালিকরা সেইগুলি কিনে নিয়ে সেখানে বেআইনিভা প্ল্যান্টেশন করছেন। আমরা দেখছি আজকে সেসব জায়গায় প্ল্যান্টেশন হচ্ছে। তিস্তা মাস্টা প্ল্যান অনুযায়ী ইরিগেশনের মাধ্যমে যেসব জমি শস্য শ্যামল হতে পারত সেসব জমি চ বাগানে পরিণত হচ্ছে। গরিব চাষী ভাইরা জমি বিক্রি করে দিচ্ছে। এর ফলে কৃষি শ্রমিক অত্যন্ত ক্ষতিগ্রস্ত হবে। এই সমস্যার কথা আমি মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরিকে চিঠি লি জানিয়েছি এবং উত্তরবঙ্গের কমিশনার সাহেবকেও জানিয়েছি। এবিষয়ে আমি এখানেও কয়েকবা মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করেছি। এইসব সমস্যার পরিপ্রেক্ষিতেই আজকে দার্জিলিং, জলপাইগুড়ি কুচবিহার জেলায় উত্তরখন্ড আন্দোলন দেখা দিয়েছে। তিস্তা নদীর দু'পাড়ে টী প্ল্যান্টেশন ক্রম বাড়ছে, ফলে কৃষি এলাকা সংকুচিত হয়ে পড়ছে। স্যার, আপনি জানেন জলপাইগুড়ি জেলাকে তিন ভাগে ভাগ করে দেখানো যায়। একটা ভাগ হচ্ছে—বনাঞ্চল। সেখানে শাল-কাঠ ইত্যাদি প্রচুর পাওয়া যায়। একটা ভাগ হচ্ছে এগ্রিকালচারাল ল্যান্ড এরিয়া এবং তৃতীয় ভাগ হচ্ছে চা-বাগান অঞ্চল। জলপাইগুড়ি জেলার ২২ লক্ষ মানুষ কৃষির ওপর নির্ভরশীল। ওখানে ২ লক্ষ এগ্রিকালচারাল লেবারের বসবাস। গভর্নমেন্ট যদি এখন থেকে অবৈধ টী প্ল্যান্টেশনের বিরুদ্ধে প্রপার স্টেপস না নেন—ইল্লিগ্যাল ট্রান্সফার অর কনভারসন অফ ল্যান্ড ফ্রম এগ্রিকালচারাল ল্যান্ড টু ইন্ডাস্ট্রিয়াল ল্যান্ড যদি বন্ধ করতে না পারেন তাহলে আপনি নিশ্চয়ই বুঝতে পারছেন যে, একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে।

স্যার, একটু আগে সরকার পক্ষের একজন মাননীয় সদস্য বললেন, কংগ্রেস নীতি

মতীতে এক বিঘা করে জমি বিলি করেছিল। উনি এ সংবাদ কোথা থেকে পেলেন জানি না। আমরা আমাদের সময়ে ১২ বিঘা করে জমি দিয়েছিলাম। এখন এই সরকারই ফ্র্যাগমেন্ট করে তাকে এক বিঘায় এনেছেন। ফলে সেই জমি পড়ে থাকছে, সেখানে কোনও চাষ হচ্ছে না। আজকে বেশিরভাগ এগ্রিকালচারাল লেবার রাস্তায় এসে দাঁড়াচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন ১৯৯৩ সালে জলপাইগুড়ি জেলায় ফ্লাড হয়েছিল। ১৯৬৮ সালের পর এত বড় বন্যা আর কখনও জলপাইগুড়ি জেলায় হয় নি। ১৯৬৮ সালের পর তৎকালীন কংগ্রেস সরকার এরিয়া প্রোটেকশনের জন্য এমব্যাঙ্কমেন্ট তৈরি করেছিল। কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে, বামফ্রন্ট সরকার দীর্ঘ দিন ক্ষমতায় থেকে সেই এমব্যাঙ্কমেন্ট গুলোর সামান্যতম রিপেয়ারিং পর্যন্ত করেন নি। ফলে ১৯৯৩ সালে জলপাইগুড়ি জেলাতে বিধ্বংসী বন্যা হল এবং সমগ্র আলিপুরদুয়ার মহকুমা ভেসে গেল। বন্যায় ক্ষতিগ্রস্ত মানুষদের জন্য এখনও পর্যন্ত কোনও পুনর্বাসনের ব্যবস্থা হয় নি। এই সমস্ত কারণে আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 P.M.]

**শ্রী প্রশান্তকুমার প্রধান ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মহামান্য রাজ্যপাল মহোদয় যে ভাষণ এই সভায় রেখেছেন এবং তার ওপর মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এনেছেন তাকে আমি সমর্থন করছি। পরিষদীয় গণতন্ত্রের এটাই রীতি, রাজ্যপাল প্রতি বছর সভা শুরুর প্রথম দিন সভার উদ্বোধন করেন এবং বক্তব্য পেশ করেন। তাঁর সেই ভাষণ বা বক্তব্যের মধ্যে দিয়ে বিগত বছরের মন্ত্রী সভার কাজকর্ম প্রতিফলিত হয়। আমরা এবারে দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম যে, রাজ্যপালের ভাষণের সময় আমাদের বিরোধী দলের সদস্যরা সভায় উপস্থিত থাকলেন না। সংবাদপত্রের মাধ্যমে 'আমরা অবগত হলাম যে, বাইরের কি একটা উক্তিকে অবলম্বন করে তাঁরা সভায় অনুপস্থিত ছিলেন। এটা দুর্ভাগ্যজনক। যাই হোক পরবর্তীকালে তাঁরা সভায় এসেছেন এবং আলোচনায় অংশ গ্রহণ করছেন। বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিন তাঁর বক্তব্য পেশ করেছেন। ফেডারেল কাঠামোর মধ্যে রাজ্য সরকার চলছে। সুতরাং নতুন কি হবে? নতুন রাষ্ট্র হবে? নতুন আইন করা যাবে? নোট ছাপানো যায়? যোজনা কমিশনকে বাদ দিয়ে বাজেট নিজে পাশ করানো যায়? এটা ওনারা সবাই জানেন। জেনেও না জানার ভাণ করছেন। উনি বললেন (জয়নাল সাহেব) ভূমি সংস্কারের কথা বারে-বারে বলা হয়। এটাই তো মূল জায়গা। তাও তো আমরা আমূল ভূমি সংস্কারের কথা বলিনি। এটার জন্য আমরা আমাদের স্লোগানের মধ্য দিয়ে মানুষের চেতনা যাতে আনা যায় তারজন্য বারে-বারে বলছি বিধানসভার বাইরে যে আমূল ভূমি সংস্কার যদি করা যায় তাহলে দেখা যাবে যারা অকৃষক অর্থাৎ যারা জমি চাষ করে না তাদের কাছে জমি থাকতে পারে না। তাহলে অনেক জমি কৃষকদের হাতে যেতে পারে এবং তার ফলে গ্রামীণ অর্থনীতির একটা পরিবেশ তৈরি হবে। পাল্টে যাবে গ্রামের চেহারা এবং

তার প্রভাব পড়বে শিল্পের উপর। এরফলে ছোট ছোট শিল্প থেকে শুরু করে বড় বড় শিল্প গড়ে উঠবে। একথা আপনারাও জানেন, আমরাও জানি, কিন্তু আমরা চাইনি। মাননীয় সদস্য সমরবাবু ঠিকই বলেছেন যে কৃষকদের হাতে আমরা ৯/১০ লক্ষ একর জমি দিতে পেরেছি পুরানো ভূমি সংস্কারের মধ্য দিয়ে আর তৃতীয় ভূমি সংস্কার কার্যকর করে আরও ২ লক্ষ একর জমি দিতে পারব। আমূল ভূমি সংস্কারের কথা তো বলিনি, যদি বলতাম তাহলে বলতেন এটা করা সম্ভব নয়। সেটা আমরা জানি, এই কাঠামোর মধ্যে থেকে সম্ভব নয়। এরজন্য রাশ্‌ট শক্তির পরিবর্তন দরকার এবং সেখানেই আমরা যেতে চাই। তবে প্রত্যেকটি ক্ষেত্রে ভাল হবে তা নয়, তবুও আমাদের চেষ্টা করতে হবে। অনেকেই লেখাপড়া করেন, তাদের মধ্যে কেউ ভাল রেজাল্ট করেন আবার কেউ পরীক্ষায় ফেল করেন। আমাদের একজন বিধায়কের সম্পর্কে বলতে গিয়ে পরীক্ষার কথা তুললেন। আপনারা কি করেছিলেন? ১৯৭২ সাল পর্যন্ত পরীক্ষা ব্যবস্থা উঠিয়ে দিয়েছিলেন। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি। এখানে যেসব মাননীয় সদস্যরা আছেন তাঁদের মধ্যে কেউ কেউ কোনও এক সময়ে মন্ত্রী ছিলেন, আবার কেউ কেউ সদস্য ছিলেন। তাঁরা তখনকার সময়ে যেভাবে পরীক্ষা দিয়ে পাশ করেছিলেন সেই ইতিহাসের কথা কি ভুলে গেছেন? আমাদের সময়ে পরীক্ষার সুষ্ঠ পরিবেশ চালু করেছি এবং তার রেজাল্টও যথাসময়ে বের হচ্ছে। প্রতিবছর আমরা পরীক্ষা নিতে পারছি। সুতরাং চিৎকার না করে আয়নায় নিজেদের মুখটা একবার দেখুন। আমি ভেবেছিলাম লিটারেসির কথা ডাঃ জয়নাল আবেদিন সাহেব তুলবেন, কিন্তু তুললেন না। আমি সামান্য উদাহরণ দিই, লিটারেসিতে আমাদের অ্যাচিভমেন্ট হচ্ছে ৬৬.৩৮ পারসেন্ট আর অল ইন্ডিয়া অ্যাচিভমেন্ট হচ্ছে ৪৮ পারসেন্ট। তারপর গন্ডগোলের কথা বলেছেন। হ্যাঁ, আমরা এইসব গন্ডগোল বন্ধ করতে পারি, কিন্তু পারছি না এই কারণে, এই কাঠামোর মধ্যে প্রশাসন চালাতে গেলে পুরানো উত্তরাধিকারসূত্রে যে প্রশাসন আমরা পেয়েছি এবং তার যে লোকজন আমরা পেয়েছি সেইসব নিয়েই আমাজের কাজ করতে হচ্ছে। আগে একটা সরকার ছিল, তাদের হাত থেকে কয়েকটি চাপের মাধ্যমে সরকার পরিবর্তন হলেও সব পরিবর্তন হল একথা বলা যায় না। একটা অংশ আপনাদের সঙ্গে সহযোগিতা করে এই সরকারকে বেকায়দায় ফেলবার জন্য সযত্নে চেষ্টা করছে। ধৈর্য সহকারে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এবং মন্ত্রিসভার সদস্যরা যেভাবে পরীক্ষা দিচ্ছেন জনগণ তার প্রতিফলন হিসাবে আমাদের বারে বারে নির্বাচিত করছেন ভোটের মাধ্যমে। পশ্চিমবাংলায় কংগ্রেস থাকবেন সমাজবিরোধীরা থাকবে। সুতরাং গন্ডগোল হবে না, খুন হবে না, সন্ত্রাস হবে না—এটা হতে পারে না। যেখানেই সন্ত্রাস হচ্ছে সেখানেই সমাজবিরোধীরা কংগ্রেসের সঙ্গে আঁতাত করে কাজ করছেন।

[6-00 — 6-06 P.M.]

অনুপম বাবু উত্তরবঙ্গের কথা বললেন। উত্তরবঙ্গ, দক্ষিণবঙ্গ এক করে লাভ নেই। আমরা জানি কারা সুভাষ ঘিসিংকে দিল্লি পাঠাবার জন্য পাটনা নিয়ে গিয়ে টিকিট করে দিয়েছিলেন। শেষ কথা স্মরণ করিয়ে দিতে চাই, বিধানসভায় সর্বদলীয় উন্নয়ন প্রস্তাব আনার

চেষ্টা করলে আপনারা সেদিন ওয়াক আউট করেছিলেন সই করেন নি। বিষধর সাপকে কি করে বশ করে ঝাঁপিতে পুরতে হয় সে ঘটনা আমাদের জানা আছে। পার্বত্য পরিষদের যে কাঠামো সেটা পশ্চিমবঙ্গ থেকে বিচ্ছিন্ন কাঠামো নয়। আপনারা যেটা করেছেন সেটা বলুন। ঝাড়খন্ডীদের নিয়ে কি করেছেন? সেই চারা গাছে জল দেন, সেটা ফলে ফুলে বিকশিত হলে ভারতবর্ষ বিচ্ছিন্ন হবে। পশ্চিমবঙ্গ টুকরো হবে। সে কথা জানা দরকার। উত্তরবঙ্গ দক্ষিণ বঙ্গ ভাগ করা হয়েছে, শিলিগুড়িতে সার্কিট বেঞ্চ হয়েছে এসব কথা তো বললেন না। প্রতি ডিস্ট্রিক্টেই করা সম্ভব? এসব কথা বলবেন না, সবাই এটার জন্য প্রশংসা করেন। এটা একটা বলিষ্ঠ পদক্ষেপ নেওয়া হয়েছে। গণতন্ত্রের কথা বলছেন, মাননীয় জয়নাল আবেদিন সাহেব বললেন পশ্চিমবঙ্গে কোথায় গণতন্ত্র আছে, সর্বত্র আছে আপনারা এখানে আমাদের বিরুদ্ধে যে সব কুৎসিত, খারাপ ভাষা প্রয়োগ করেন সেই সব ভাষা মানুষের পক্ষে প্রয়োগ করা উচিত নয়, আপনারা সেই সব করেন। সেইসব কথা শুনেই আমি তার উত্তর দিচ্ছি। উখরার কথা বলছেন? কি বলছেন? বর্ধমান জেলায় ৬২ জন নির্বাচিত জেলা পরিষদের সদস্য, তার মধ্যে আপনারা ৪/৫ জন আছেন তা সত্ত্বেও বর্ধমান জেলার ২/৪ জনকে আমরা কমিটির মধ্যে নিয়েছি, গণতন্ত্র প্রসারিত হয় নি, গণতান্ত্রিক অধিকার দিচ্ছে না? এই বিধানসভার কমিটিগুলি দেখুন, মাননীয় স্পিকার মহাশয়ের নির্দেশ প্রত্যেকটি কমিটির মধ্যে আমরা আপনাদের দুজন করে রেখেছি, গণতন্ত্র প্রসারিত হয় নি? আপনারা যতটা সময় নিয়ে বক্তব্য রাখেন আর আমরা কতটুকু সময় পাই? আপনারা সিনক্রিয়েট করেন টেপ বাজিয়ে। আপনারা যেসব কথা বলেন এবং যে সব কাজ করেন আমরা সেসব করি না, সে কথা বলি না। সেই সব কাজ কোনও সভ্য, সংস্কৃতিবান, রুচিবান মানুষ করে বলে মনে করেন? পশ্চিমবঙ্গে গণতন্ত্র নেই। পশ্চিমবঙ্গের বার বার নির্বাচন হয়, আমরা তা মেনে নিই। কলকাতা কর্পোরেশনে নির্বাচন হয়, হাওড়াতেও নির্বাচন হয় কিন্তু আপনারা পঞ্চায়েত, কর্পোরেশন, মিউনিসিপ্যালিটি কোনওটাতেই নির্বাচন করেন না। আমি এ কথা বলতে চাই যে, ফটো সমেত নির্বাচন নীতিগতভাবে হওয়া উচিত, কিন্তু ফটোর জন্য যে খরচটা হবে সেটা কে দেবে? মাননীয় মুখ্যমন্ত্রী এব্যাপারে মুখ্যমন্ত্রী সম্মেলনে যে কথা বলেছিলেন সেটা স্বীকৃত হয়েছে। গ্রামের পঞ্চায়েত নির্ব্াচনের সময় গ্রামের নারী, পুরুষ নির্বিশেষে লিস্ট নিয়ে সারারাত জেগে ভোট গণনা করা হয়, মানুষকে দেখান হয়। এটা ত্রিস্তর নির্বাচন করেই করা সম্ভব। সেজন্য বলতে চাই, একমাত্র পশ্চিমবঙ্গেই গণতন্ত্র সম্ভব এবং সেই গণতন্ত্রকেই আমরা প্রসারিত করতে চাই ভারতবর্ষে। এক্ষেত্রে ভারতবর্ষে পশ্চিমবঙ্গ হবে দিশারী। সেজন্য রাজ্যপালের ভাষণ এবং তার উপর আনীত ধন্যবাদসূচক প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 6-06 P.M. till 11-00 A.M. Tuesday, the 25th January 1994 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 25th January 1994 at 11.00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 5 Ministers of State and 128 Members.

**Starred Questions**

**(to which oral answers were given)**

**হজযাত্রীদের সুবিধা**

*১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২।) **শ্রী আব্দুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (হজ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১, ১৯৯২ ও ১৯৯৩ সালে এই রাজ্য থেকে হজযাত্রী পুরুষ ও মহিলার সংখ্যা কত (বর্ষওয়ারী); এবং

(খ) হজযাত্রীদের রাজ্য সরকারের পক্ষ থেকে কি কি সুবিধা দেওয়া হয়?

[11-00 — 11-10 A.M.]

**শ্রী মেহেবুব জাহেদি ঃ**

| (ক) | সাল | পুরুষ | মহিলা |
|---|---|---|---|
| | ১৯৯১ | ৭৫৮ | ৩৩৮ |
| | ১৯৯২ | ৮৩৪ | ৩২৭ |
| | ১৯৯৩ | ৭৩২ | ৩৪৭ |

(খ) রাজ্য সরকার এই রাজ্যের হজ যাত্রীদের সুখ-সুবিধা দেখার জন্য একটি কমিটি গঠন করেছেন;

ঐ কমিটিকে রাজ্য সরকার হয় ভ্রমণার্থীদের যাবতীয় কাজ সুষ্ঠুভাবে পালন করার জন্য বার্ষিক ১,৫০,০০০.০০ টাকা অনুদান হিসাবে মঞ্জুর করেন;

রাজ্য সরকার কেন্দ্রীয় হজ কমিটি, বোম্বাই হতে হজ যাত্রার আবেদন করার বিজ্ঞপ্তি পাওয়া মাত্র রাজ্যের বিভিন্ন গুরুত্বপূর্ণ সংবাদপত্রের মাধ্যমে রাজ্য স্থায়ীভাবে বসবাসকারি মুসলমান নাগরিকদের অবগতির জন্য ঐ বিজ্ঞপ্তি আনুষ্ঠানিকভাবে ছাপিয়ে প্রকাশ করেন।

প্রতি ইচ্ছুক হজযাত্রী মহাকরণ-এ অবস্থিত রাজ্য সদর দপ্তর থেকে বিনা পয়সায়

হজ কমিটির হজযাত্রার নির্ধারিত 'ফর্ম জোগাড় করতে পারেন। এছাড়া, হজ কমিটি হজ যাত্রীদের সুবিধার জন্য বারটি জেলা মুর্শিদাবাদ, মালদহ, উত্তর দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর, নদীয়া, বীরভূম, বর্ধমান, হুগলি উত্তর ও দক্ষিণ ২৪ পরগনা ও মেদিনীপুরের হাজি বন্ধুদের মাধ্যমে হজ ফর্ম বিলি করা হয়।

এবছর, কমিটির সিদ্ধান্ত অনুযায়ী আরও ব্যাপক বিলির জন্য বিভিন্ন জেলা পরিষদের মাধ্যমেও ফর্ম বিলি করা হয়েছে।

গমনেচ্ছু হজযাত্রীদের কাছ থেকে দরখাস্ত পাওয়ার পর কমিটি কেন্দ্রীয় হজ কমিটি কর্তৃক স্থিরীকৃত পশ্চিমবঙ্গের "কোটা" অনুযায়ী জল জাহাজের সফল হজযাত্রীর সংখ্যার নিরূপণ করে। যদি কোটার বেশি সংখ্যক দরখাস্ত জমা পড়ে তাহলে "লটারী"র মাধ্যমে ব্যাঙ্ক ও প্রথম শ্রেণীর সফল হজযাত্রীর মনোনয়ন করা হয়। এরপর কমিটি সফল হজ যাত্রীদের জাহাজের যাতায়াত ভাড়া ও মক্কা মদিনায় বাধ্যতামূলক ঘরভাড়ার অগ্রিম টাকা বোম্বাই হজ কমিটিতে প্রেরণ করে থাকে।

১৯৯৪ সালের আসন্ন হজযাত্রার অগ্রিম ভাড়া নিম্নে দেওয়া হল :—

**জলজাহাজ**

ব্যাঙ্ক শ্রেণী .......... টা. ৩৯০৮.০০

প্রথম শ্রেণী :-

(ক) পর্যায় .......... টা. ৯১০৮.০০

(খ) পর্যায় .......... টা. ৮৮৫৮.০০

(গ) পর্যায় .......... টা. ৮৬০৮.০০

**বিমান**

প্রাপ্ত বয়স্ক .......... টা. ১১,২৮০.০০

শিশু .......... টা. ১২০০.০০

এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে ১৯৮৮ সালের আগে পর্যন্ত এই রাজ্যের সফল সমস্ত হজযাত্রীরা (বিমান ও জলজাহাজ) বোম্বাই থেকে সৌদি আরবের উদ্দেশ্যে হজ যাত্রার জন্য রওনা হতেন। কিন্তু রাজ্য সরকার ও হজ কমিটি, পশ্চিমবঙ্গ এর যৌথ প্রয়াসে অনবরত অনুরোধ ও প্রচেষ্টার পর ১৯৮৮ সাল থেকে কলকাতা বন্দরে থেকে এই রাজ্যের বিমানে হজযাত্রীরা সরাসরি জেড্ডায় পৌছে যেতে পারছেন। কলকাতা জেড্ডা কলকাতা সরাসরি হজের চাটার্ড বিমান চলাচল শুরু হওয়া শুধু মাত্র পশ্চিমবঙ্গের হজ যাত্রীদের সুবিধা হয়েছে তাই নয়; সমগ্র উত্তর পূর্ব ভারতের যথা আসাম, উড়িষ্যা, বিহার, ত্রিপুরা, মনিপুর, উত্তর প্রদেশের হজযাত্রীরা কলকাতা বন্দর থেকে রাজ্য হজ

কমিটির মাধ্যমে সরাসরি জেড্ডায় পৌঁছে যেতে সক্ষম হচ্ছেন। রাজ্য হজ কমিটি, এই রাজ্যে উত্তরপূর্ব ভারতের রাজ্যগুলির হজযাত্রীদের সুবিধার্থে কলকাতায় একটি 'বায়তুল হুজাজ' বা হজভবন নির্মাণে উদ্যোগী হয়েছেন। কাজের অগ্রগতি দেখে মনে হয় আগামী হজবর্ষে হজযাত্রীরা হজযাত্রার প্রাক্কালে ও সৌদি আরব থেকে প্রত্যাবর্তন কালে ঐ ভবন সাময়িক বিরতির জন্য ব্যবহার করতে পারবেন।

সভার জ্ঞাতার্থে জানান যাচ্ছে যে ইতিমধ্যেই ভবনটির একতলার কাজ সম্পূর্ণ হয়ে দোতলার কাজ চলছে।

রাজ্য হজ কমিটি হজযাত্রীদের সুবিধার্থে ও জ্ঞাতার্থে পশ্চিমবঙ্গ সরকারের তথ্য ও সংস্কৃতি দপ্তরের সাহায্যে একটি বাংলা নির্দেশিকা পুস্তকারে অনূদিত ও প্রকাশিত করেছে এবং ঐ পুস্তক হজযাত্রীদের মধ্যে বিলি করা হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** 'খ'-এর উত্তর দু'পাতার উত্তর। এটা আপনি 'লেড অন টেবিল' করে দিন। এবারে সাপ্লিমেন্টারি থাকলে জিজ্ঞাসা করুন।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, এই যে ধর্মের নামে এত প্রহসন চলছে এটা কেন? আপনারা এত জুলুম করছেন কেন? সাত সমুদ্র তের নদী পার হয়ে মানুষ একটু হজ করতে যাবেন, তাদের দোরে দোরে ঘুরতে হবে কেন? এত অনুমতির প্রয়োজন কেন? এই তো কালকে বলছিলেন, কপিল মুনির আশ্রম, আমরা ধর্ম করি বা না করি ভারতবর্ষের লোকের জন্য কিছু করি তাহলে হজের জন্য এত পরিসান কেন?

**শ্রী মেহেবুব জেহেদী ঃ** কোন কোন কেন'র উত্তর দেব?

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** হজের জন্য যারা অ্যাপ্লিকেশন করছে তাদের দোরে দোরে ঘুরতে হচ্ছে কেন? এত হয়রানি হতে হচ্ছে কেন এবং অনুমতির জন্য এত পরিসানি কেন?

**শ্রী মেহেবুর জেহেদী ঃ** কোন কোন দরজায়, সেটা বলুন? আপনি তো দু'বার হজ করেছেন, আপনি তো সেটা বলবেন?

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** উনি বোধহয় জানেন না, সম্পদশালী মানুষ হলে হজে খরচ হয়। উনি মুসলমানের ছেলে, উনি তো মানেটা জানেন না। উনি আমাকে নিয়ে ক্রিটিসাইজ করছেন। আপনি তো [* * *] আছেন।

**মিঃ স্পিকার ঃ** "হারাম কাজে লিপ্ত আছেন" বাদ যাবে।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি ক্যাটাগোরিক্যালি জানতে চাচ্ছি যে, আপনি ঘর করবেন বলে, সুযোগ-সুবিধা দেবেন বলে হাজিদের কাছ থেকে চাঁদা আদায় করছেন কিনা?

**শ্রী মেহবুব জাহেদী ঃ** হাজীদের জন্য একটা অফিস করা হচ্ছে যাতে তারা এক জায়গা থেকে সবরকম সুযোগ-সুবিধা পেতে পারে। যদি কোন হাজী নিজের থেকে কোন

Note [* Expunged as ordered by the Chair]

টাকা দেন তাহলে তার কাছ থেকে কালেকশন করা হচ্ছে। যদি কোনও হাজী দিতে চা তাহলে কি আমরা নেবনা?

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** আপনি কমপালসারি করেছেন কিনা?

**শ্রী মেহবুব জাহেদী ঃ** না, কোনও কমপালসারি করা হয়নি।

**শ্রী ননী কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কোনও ধর্মপ্রাণ হাজী যদি হ করতে চান তাহলে তার জন্য কি সরকারি সুব্যবস্থা আছে। এটা যদি বলেন তাহলে আমাদে সকলের পক্ষে বিষয়টা জানার পক্ষে সুবিধা হয়?

**শ্রী মেহবুব জাহেদী ঃ** সেন্ট্রাল হজ কমিটি আছে তারা জানিয়ে দেয় যে পশ্চিমবঙ্গে জন্য জাহাজে এবং অ্যারোপ্লেনে কত কোটা আছে। সেই অনুযায়ী আমরা ফর্ম বিলি কি সময় মতো কাগজেও দেওয়া হয়। এবারে জেলা পরিষদের মাধ্যমেও প্রয়োজনীয় ফর্ম পাঠি দেওয়া হচ্ছে। তারপরে ফর্ম জমা নেওয়া হয়। সেই অনুযায়ী বাড়ির ব্যবস্থা করে রাখা হয় পশ্চিমবঙ্গ থেকে যারা হজ করতে যান তাদের সুবিধার জন্য একটা বাড়ি তৈরি করা হচ্ছে অর্থাৎ অফিস তৈরি করা হচ্ছে যাতে সব হাজীরা এক জায়গা থেকে সবরকম সুবিধা পে পারেন।

**শ্রীমতী সাবিত্রি মিত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, স্বাধীন দেশের কোনও মানুষ, কোন ধর্মপ্রাণ হাজি যদি হজ করতে যান, সেক্ষেত্রে আপনি হজ কমিটির কথা বলেছেন। কি আমি জানি যে অনেককে দালালের মাধ্যমে যেতে হয়। তারা একটা নির্দিষ্ট টাকার কথা ব দেয়, সেটা না দিলে তারা হজ করতে যেতে পারেন না। এই ব্যাপারে আপনি কি ব্যব গ্রহণ করছেন জানাবেন কি?

**শ্রী মেহবুব জাহেদী ঃ** এই বিষয়ে আমার কাছে কোন সঠিক অভিযোগ এখনও পর্য নেই। যদি কোনও অভিযোগ থাকে তাহলে সেটা আমাকে দিলে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহ করব।

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলেছেন যে হজ যাত্রীদের কলকাত থাকার কোনও ব্যবস্থা নেই, তাদের থাকার জন্য একটা ঘরের ব্যবস্থা করা হচ্ছে। এটা ভা কথা। আমি জানতে চাচ্ছি যে এই কাজটা কবে শুরু হয়েছে এবং কতদিনের মধ্যে এইস কমপ্লিট করা হবে?

[11-10 — 11-20 A.M.]

**শ্রী মেহবুব জাহেদী ঃ** হজ যাত্রিদের জন্য একটা পাকা বাড়ি তৈরির কাজ চলছে, তা এক তলা হয়ে গেছে, দো-তলার ঢালাই হয়ে গেছে। অতীতে কেন্দ্রের হজ কমিটির সভাপতি কাছে আমরা টাকার জন্য লিখেছি, ইতিমধ্যে হজ কমিটির সভাপতি সহ সভাপতি মা গিয়েছেন, সেই জন্য আর একটা নূতন কমিটি হয়েছে। আমরা নূতন কমিটির কাছে লিখেছি হজ অফিসের কাজ যে ভাবে এগিয়ে চলেছে তাতে নিশ্চিত করে বলতে পারি সামনের বছ হাজিরা এই নূতন অফিসে যেতে পারবেন। এই কাজটি আরম্ভ করা হয়েছে ঠিক দেড় বছ

আগে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** এই বিষয়ে অ্যাটেনশন স্পেশালি ড্র করছি যে একটা সামান্য ধর্মীয় অনুশাসনে একটি সম্প্রদায় হজে যাচ্ছেন, তাদের উপর কিছু ট্যাক্স নেওয়া হচ্ছে এই অভিযোগ আমাদের দলের পক্ষ থেকে নাসিরুদ্দিন সাহেব করেছেন এবং অফিস তৈরি করবার জন্য টাকা সংগ্রহ করা হচ্ছে জোর করে। আমি জানতে চাই আজ পর্যন্ত কত টাকা সংগৃহীত করেছেন। মন্ত্রী মহাশয় বলছেন যে জোর করা হচ্ছে না। আমি জানতে চাই এই টাকা সংগ্রহের ব্যাপারটা পুরোপুরি প্রত্যাহার করে নেওয়া যায় কিনা?

**শ্রী মেহেবুব জাহেদী ঃ** মাননীয় সদস্য বললেন যে হজ করতে যাবার সময় টাকা দেন, এই পদ্ধতি আমি নূতন শুনলাম। তা নয়। যাঁরা হজ করতে যান সেই সময় তারা কিছু ডিপোজিট মানি দিয়ে যান, ফিরে এসে সেই ডিপোজিট মানি তুলতে যান। সেখানে একটা অনুরোধ করা আছে যে একটা হজ অফিস হচ্ছে, যদি কেউ যদি সাহায্য করতে চান করতে পারেন। অন্য কোনরকম বাধ্যতামূলক কিছু নেই। অনেকে দেন, অনেকে দেন না। কত টাকা উঠেছে এই ব্যাপারে নোটিশ দিলে বিস্তারিত ভাবে বলতে পারব।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, টাকা দেবার ব্যাপারে সরকার বলছে হজ যাত্রিদের, এই ব্যাপারে সরকারি কোনও অনুদান সরকারের তরফ থেকে দিচ্ছেন কিনা?

**শ্রী মেহেবুব জাহেদী ঃ** সরকারের পক্ষ থেকে হজ কমিটি চালাবার জন্য দেড় লক্ষ টাকা বছরে দেওয়া হয়, এটা হচ্ছে সরকারের। এই যে হজ অফিস হচ্ছে এতে সরকারের টাকা নেই। হজে যাবার জন্য ২০০ এবং ১০০ করে যে টাকা দিতে হয় হজ কমিটিকে সেই জমাকৃত টাকা থেকে অফিস হচ্ছে। কত টাকা উঠেছে নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে সেন্ট্রাল হজ কমিটি স্টেট ওয়াইজ একটা কোটা ঠিক করে দেন, এই সেন্ট্রাল হজ কমিটি কিসের ভিত্তিতে এই কোটা ঠিক করেন এবং এবারে এই পশ্চিমবাংলার কোটা কত, আমাদের কোন জেলায় কত কোটা ঠিক করা হয়েছে?

**শ্রী মেহেবুব জাহেদী ঃ** পপুলেশন অনুযায়ী কোটা ঠিক করেন। দুইরকম পথে হজে যাওয়া যায়। আপনি শুনলে আনন্দিত হবেন পশ্চিমবঙ্গ সরকার চেষ্টা করার ফলে কলকাতা বন্দর থেকে জেড্ডা পর্যন্ত প্লেন চালু হয়েছে। কয়েক বছরের হিসাব করে কোটা স্থির করে আমাদের দেন, কোটার অতিরিক্ত দরখাস্ত যদি পড়ে তাহলে আমাদের লটারি করে সিদ্ধান্ত নিতে হয় এবং সে অনুযায়ী কোটা পূরণ করা হয়।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এ বছর জাহাজ-যাত্রী হিসাবে যাঁরা দরখাস্তকারি ছিলেন তাদের কারো দরখাস্ত কি রিজেক্ট হয়েছে, না সবাই সুযোগ পেয়েছে?

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** সবাই পেয়েছেন। কেন্দ্রীয় সরকার জাহাজে যাবার ব্যবস্থাটা আগামি বছর থেকে বন্ধ করে দেবেন বলেছেন। সেন্ট্রাল হজ কমিটি বলছেন যে, তাদের ৯ কোটি টাকা সাবসিডি দিতে হয়, অতএব জাহাজ বন্ধ করে দেওয়া হবে, সবাইকে এরোপ্লেনে

জেড্ডা নিয়ে যাওয়া হবে। আমরা আপত্তি করেছিলাম। এরোপ্লেনে খরচ আরও বেশি হয় জাহাজ চালু রাখা হোক।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জাহাজ যাত্রীদের বিষয়ে বোধ হয় সৌদি আর সরকারের একটা লিমিটেশন আছে ভারত সরকারের ওপর?

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** সৌদি আরব, ইন্ডিয়া, বাংলাদেশ, পাকিস্তান, প্রত্যেকের জন্য আলাদা আলাদা লিমিটেশন বেঁধে দিয়েছে।

### জলপথ পরিবহনের সম্প্রসারণ

*১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** পরিবহন বিভাগে ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জলপথ পরিবহন ব্যবস্থাকে আরও প্রসারিত করার কোনও পরিকল্পনা সরকারে আছে কিনা; এবং

(খ) থাকলে, সংক্ষেপে তার রূপরেখা কি কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) হুগলি নদীর দুই তীরে এবং সুন্দরবন এলাকার কয়েকটি জায়গায় জেটি তৈরি পরিকল্পনা সহ সমগ্র সুন্দরবনকে জলপথ পরিবহনের সাথে স্থলপথ-এ যোগাযোগের পূর্ণরূপ (integrated) পরিকল্পনা আছে।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** হুগলি নদীতে জলপথ পরিবহন সম্প্রসারণের যে পরিকল্প করেছেন তা কোন কোন ক্ষেত্রে করেছেন এবং বর্তমানে বালি থেকে বাবুঘাট পর্যন্ত সার্ভি চালু আছে সেখানে আরও লঞ্চের সংখ্যা বাড়াবার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমাদের নতুন পাঁচটা জেটি করার পরিকল্পনা আছে। তারমধ্যে দুটোর কাজ শুরু হয়ে গেছে। একটা হচ্ছে শিবপুর বোটানিক্যাল গার্ডেন, আর একটা হচ্ছে স্ট্যান্ড রোডে। নিমতলায় জেটি নির্মাণের কাজ আমরা শীঘ্র আরম্ভ করব, প্রোজেক্ট তৈরি হয়ে গেছে। এ ছাড়া আগামি দু'এক বছরের মধ্যে পানিহাটি এবং কোন্নগরে জেটি তৈরি করব আমরা কিছু নতুন লঞ্চ তৈরি করতে দিয়েছি। সেগুলো এলে পরে নিশ্চয়ই বিবেচনা করে দেখব কোথায় কোথায় লঞ্চের সংখ্যা বাড়ানো যায়।

[11-20 — 11-30 A.M.]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** সুন্দরবন এলাকাকে ঘিরে যে রূপ-রেখা আপনি এখানে রাখার চেষ্টা করলেন সুন্দরবনাঞ্চলে যে সব ভয়ঙ্কর দুর্ঘটনা ঘটছে তার জন্য নিশ্চয়ই আমরা সকলে চিন্তিত এবং উদ্বিগ্ন, সুতরাং এই সমস্ত কিছু বিচার বিবেচনা করে টোটাল প্ল্যানিং করা হয়েছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমরা এখন সামগ্রিক পরিকল্পনা করতে পারিনি, কারণ বিপুল র্থের দরকার, আমরা সাধারণভাবে কতকগুলি কাজ শুরু করেছি, আমরা স্টাডি করে যেটা রেছি সেটা হল যে একটা ট্রান্সপোর্ট ফেরি তৈরি করেছি তার শতকরা ৮০ ভাগ কাজ হয়ে গছে। এর ফলে গাড়ি, লরি সব চলতে পারবে এবং মেন ল্যান্ডের সাথে যোগাযোগ করতে ারবে। দ্বিতীয়ত আমরা হলদিয়ার সঙ্গে জেটির মারফত যোগাযোগ স্থাপন করার জন্য ্যাসেঞ্জার জেটি, ট্রান্সপোর্ট ফেরির জন্য একটা ট্রান্সপোর্ট ফেরি তৈরি করছি, তার প্রথম র্যায়ের কাজ শেষ হয়ে গেছে, দ্বিতীয় পর্যায়ের কাজ শুরু করব। এ ছাড়া সুন্দরবন ডভেলপমেন্ট উন্নয়ন পর্ষদ, এর মারফত ছোট খাট জেটি করছি। সামগ্রিকভাবে পরিকল্পনা নয়ে 'রাইটার্স' নামক যে সংস্থাটি আছে তাদের সঙ্গে কথাবার্তা চালাচ্ছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি। আপনি যা বললেন সইরকম লঞ্চ সার্ভিস হলে ভাল হয়, তাহলে চাপ অনেক কমে যাবে সারফেস ট্রান্সপোর্টের পর থেকে। বিশেষ করে বালি থেকে উলুবেড়িয়া পর্যন্ত গঙ্গার দুধারে যদি অনেক বেশি জটি করা যায় তাহলে অনেক অসুবিধা দূর হবে। অনেক লোক দৈনন্দিন কলকাতা আসে, মামরা লঞ্চ পারাপার করি, কিন্তু আমরা হাওড়া থেকে লক্ষ্য করেছি যে লঞ্চগুলি আসে সগুলি ওভার লোডেড যেকোন সময়ে বিপদ হতে পারে, তাদের সেফটির জন্য লাইফবেলটের ্যবস্থা নেই, সেগুলি অত্যন্ত রেকলেসলি পারাপার করে। এদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নচ্ছেন কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমাদের একটু অসুবিধা আছে, লঞ্চের উপর খানিকটা নিয়ন্ত্রণ াকলেও আমাদের অনেক সমস্যা আছে। তবে আমরা নতুন ভেসল করে দিয়েছি যাতে প্রায় ০০ থেকে ৬০০ লোক বহন করা যাবে। আপনি যে সমস্যাগুলি তুলে ধরলেন সেগুলির থা মনে রেখেই আমরা এটা দেখবার চেষ্টা করব।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** ম্যানিটারি সেফটি রুলসে এই সমস্ত ম্যানডেটারী আইন আছে, গুলি এরা মানছে না, এগুলি দেখবার কোনও চিন্তা ভাবনা করছেন কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমি বেসরকারিগুলি দেখব। তবে সরকারি লঞ্চে ব্যবস্থা আছে। মরা ওয়ারলেসের ব্যবস্থা করেছি। স্পিডবোটের মাধ্যমে ইন্সপেকশনের ব্যবস্থা করছি, এ ড়া দু-একটি ছোট খাট অর্গানাইজেশন ডেভেলপ করছে যাতে অনেক লোক যাতায়াতের নয় নিরাপত্তার ব্যবস্থা করতে পারা যায়।

**শ্রী সুভাষ নস্কর ঃ** সরকার সুন্দরবন জলপথ প্রসারণ করার পরিকল্পনা গ্রহণ করেছেন রজন্য ধন্যবাদ। আপনি বললেন, সুন্দরবনের নদীগুলি চড়া পড়ে যাওয়ায় অসুবিধা হচ্ছে। ার কতকগুলি পরিকল্পনার কথা বলেছেন জেটি করে ফেরি পারাপারের ব্যবস্থার কথা বছেন। এটা গেল সুন্দরবন-এর একদিক। আর একটি দিক হচ্ছে, দূরবর্তী অঞ্চলে যাতায়াত ানোর জন্য দূরবর্তী জলযান করার কি নির্দিষ্ট পরিকল্পনা আছে নদীর এই অবস্থা সত্ত্বেও?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমরা যাত্রী পারাপারের কথা বলিনি। এটা অনেক সহজ, মরা জোর দিচ্ছি এক দ্বীপ থেকে আর দ্বীপে যাওয়া, এক প্রান্ত থেকে আর এক প্রান্তে য়া। এই এক দ্বীপ থেকে আর এক দ্বীপে যাওয়া এবং এক প্রান্ত থেকে আর এক প্রান্তে

যাওয়া ব্যয় সাপেক্ষ এবং সময় সাপেক্ষ। কাজ তাড়াতাড়ি করা সহজ নয়। অনেকগুলি ব
হাত দিয়েছি, আস্তে-আস্তে এগুচ্ছে।

**শ্রী সুকুমার দাস ঃ** আমার প্রশ্ন হলদিয়া উন্নয়ন সংস্থা বলে একটি সংগঠন আ
আগামি ২৮ তারিখে রাজ্যপাল যাচ্ছেন হলদিয়া উন্নয়ন সংস্থার নেতৃত্বে একটি ট্যুরি
কমপ্লেক্স গেঁওখালি মহিষাদলে উদ্বোধন করছেন। আমি সাবজেক্ট কমিটির মাধ্যমে আপ
নজরে এনেছিলাম মহিষাদল গেঁওখালি সার্ফেস ট্রান্সপোর্টেশন অ্যারেঞ্জমেন্ট ইনট্রোডিউস ক
জন্য। এটা আপনার নোটিশে আছে কিনা? এ ছাড়া হাওড়া গাদিয়ারায় বেসরকারিভাবে ল
চলছে, সেখানে সরকারিভাবে লঞ্চ করলে শর্টেজ রুট টু ক্যালকাটা অ্যান্ড ক্রসিং দি রিভ
শর্টেজ রুট টু দিঘা এই পরিকল্পনার কথা ভাবছেন কিনা কিংবা ভবিষ্যতে ভাববেন কি

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** সব জায়গায় করতে পারবো না। কলকাতা গাদিয়ারা ল
সার্ভিসের জন্য হুগলি নদী জলপথ সমবায় সংস্থাকে বলেছিলাম। তারা চালাচ্ছে। হলদি
ডেভেলপমেন্ট অথরিটি কুঁকড়াহাটিতে জেটি তৈরি করেছে। রায়চকে জেটি তৈরির কাজ চলে
এরজন্য টাকা লাগবে অনেক এবং ব্যয়-সাপেক্ষ ও সময় সাপেক্ষ। এক-একটা কাজ কমপ্লি
না করে একসঙ্গে সবকটি ধরবার সামর্থ নেই।

**শ্রী সুকুমার দাস ঃ** গভর্নর যেখানে ওপেনিং সেরিমনিতে যাচ্ছেন এবং গভর্নমে
যেখানে ইনফ্রাস্ট্রাকচার তৈরি করে দিয়েছেন সেখানে আপনার নোটিশে আনতে চাই, গেঁওখালি
বেসরকারি লঞ্চ চলছে, সরকারিভাবে যদি না পারেন সমবায়ভিত্তিক বেসরকারিভাবে কর
একটা অনুষ্ঠান হল, উদ্বোধন হল অথচ তাকে রক্ষা করা যাবে না, তাহলে এর মূল্য কি
থাকছে? এছাড়া "মা অভয়া" লঞ্চটি যে ভরাডুবি হল এক্ষেত্রে লঞ্চে প্যাসেঞ্জার নেওয়া
লিমিটেশনের কথা ভাবছেন কিনা? এরজন্য গভর্নমেন্টের কি মেশিনারি আছে? একের প
এক ভরাডুবি হচ্ছে তারপর সরকার ভাবছেন, আবার হবে, আবার ভাববেন। স্টানডিং অর্ডা
দেবার কথা ভাবছেন কিনা টু অ্যাভয়েড দি ডেথ অফ হিউম্যান বিয়িং?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এটার উত্তর দেবার মতন কিছু নেই।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** দীঘা শঙ্করপুর জলপথ প্যাসেঞ্জার পরিবহনের জন্য কোনও
ব্যবস্থা করা হয়েছে কিনা? কারণ দিঘা তমলুক রেল লাইন হচ্ছে না। বহু বয়স্ক পর্যট
মহিলা, শিশু তারা বাসে করে যেতে পারে না। এদের সুবিধার্থে জলপথ পরিবহনের ব্যব
কিছু করছেন কিনা?

[11-30 — 11-40 A.M.]

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** দিঘা শঙ্করপুর আমরা স্টাডি করেছি, ওখানে জলপথে যাওয়ার
কোন সম্ভাবনা নেই।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এখানে বললেন যে হাসনা
অঞ্চলের জেটি প্রায় ৮০ শতাংশ কমপ্লিট। আমি কয়েকদিন আগে ওখানে গিয়েছিলাম
শতাংশ কাজ সেখানে সমাপ্ত হয়েছে। ঐ অঞ্চলে হিঙ্গলগঞ্জ, হাসনাবাদ, সন্দেশখালির জে
ভেঙে পড়ছে, মানুষের অসুবিধা হচ্ছে। আপনি সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ড দিয়ে কি ক

কি করবেন আমি জানিনা, এই ব্যাপারে এখনি পদক্ষেপ নেওয়া দরকার এবং সমবায় ভিত্তিতে লঞ্চ চালাবার ব্যবস্থা করবেন কিনা সেটাও দেখতে বলব। কিছু প্রাইভেট লঞ্চ ওখানে চলছে, সরকারি লঞ্চ চলছে না, ওখানে লঞ্চ সার্ভিস আরও বাড়ালে যাত্রীদের সুবিধা হত।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আপনি এখানে ৪০ শতাংশ আর ৮০ শতাংশর কি হিসাব দিলেন আমি বুঝতে পারলাম না। আমি বিধানসভায় যখন স্টেটমেন্ট করেছি, তখন বুঝেই করেছি, ওখানে ৮০ শতাংশ জেটির কাজ হয়েছে। দ্বিতীয়ত মুখ্যমন্ত্রী যেটা উদ্বোধন করেছিলেন কাটাখালি নদীর উপর ব্রিজ, এটার সঙ্গে কন্টিনিউশন আছে। কাটাখালি নদীর ওপাশে যে ব্রিজ পি.ডব্লিউ.ডি. করছে, সেটার প্রাথমিক কাজ শুরু হয়ে গেছে, মাটি ফেলার কাজ শুরু হয়েছে, এরজন্য পি.ডব্লিউ.ডি.কে ৫০ লক্ষ টাকা ডিস্ট্রিক্ট ডেভেলপমেন্ট প্ল্যান থেকে দেওয়া হয়েছে। সেটা কাজ শুরু হয়ে গেছে। তৃতীয়তঃ এর সঙ্গে কন্টিনিউয়িটি হিসাবে দুলদুলিতে যে জেটি হওয়ার কথা সেখানে ব্রিজ না করলে ওটা করার অর্থ হয়না। আমরা বি.এস.এফ. এর সঙ্গে কথা বলেছি, ওরা প্রাথমিক ভাবে রাজি আছেন। আমাদের এখন দিল্লির সঙ্গে কথা বলতে হবে, ওদের অনুমতি পেলে এটার পূর্ণাঙ্গ রূপ দিতে পারা যাবে। ওখানে কো-অপারেটিভ করে লঞ্চ করার ব্যাপারে আমাদের কোনও আপত্তি নেই। ওখানে প্রাইভেট লঞ্চগুলি চলছে। ওখানে যদি কেউ কো-অপারেটিভ করার ব্যাপারে উৎসাহিত হন জেটি এবং লঞ্চ এর ব্যাপারে তাতে আমাদের কোনও আপত্তি নেই। আমরা সাহায্য করতে রাজি আছি।

**শ্রীমতী আরতি দাশগুপ্তা ঃ** আমরা কাগজে দেখেছিলাম ফলতা ফ্রিটেড জোনের সঙ্গে কলকাতায় হোভারক্রাফট সার্ভিস করা হবে বা ওয়াটার ট্যাক্সি চালানো হবে, এই পরিকল্পনা আদৌ নিয়েছেন কিনা বা নেওয়া হবে কিনা জানাবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** হোভারক্রাফট পরিকল্পনা আমাদের ডিপার্টমেন্টের ছিল না, এই ব্যাপারে আমার বিবৃতিও নেই, পরিকল্পনার কথা ঘোষণাও করিনি। এটা শিল্প বাণিজ্য দপ্তর যারা করেছিলেন, এটার কোনও ফলশ্রুতি হয়েছে কিনা আমার জানা নেই।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমরা জানি যে কলকাতায় যে পরিবহন ব্যবস্থা চালু আছে সেখানে ট্রাফিকের যানজট নিয়ে মানুষের মধ্যে দৈনন্দিন সমস্যা আছে। কলকাতার রাস্তাঘাটের যে পরিধি তাতে কলকাতায় যে কোন শহরের থেকে কম গাড়ি এখানে চলে না। সেইজন্য যদি জলপথে লঞ্চ সার্ভিসকে আরও বেশি করলে চালু করা যায় তাহলে নিশ্চয় যানজটের চাপটা কমবে। তুলনামূলকভাবে যদি সরকারি উদ্যোগে আরও বেশি করে জেটি সরবরাহ করা যায় তাহলে কলকাতা শহরের চাপটা কমতে পারে। এই ব্যাপারে কি তদন্ত করে দেখবেন। জলপথ ব্যবস্থাকে যদি শক্তিশালী করা যায়, অফিস টাইমে রাস্তায় নড়াচড়া করা যায়না সেইজন্য অধিক সংখ্যক লঞ্চ চালিয়ে পরিবহন ব্যবস্থাকে আরও সহজভাবে করার কোনও পরিকল্পনা আপনার আছে কিনা জানাবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমি অরিজিনাল প্রশ্নের উত্তরে বলেছিলাম যে, ৫টি জেটি তৈরি করবার চেষ্টা করছি এবং তারমধ্যে দুটিতে হাত দিয়েছি, বাকি কয়টি আগামি বছরের মধ্যে করবো। কারণ লঞ্চ চালাবার জন্য জেটি দরকার। এই ৫টি জেটি তৈরি হলে আরও ২০-

২৫টি লঞ্চ নামানো যাবে। এখন পর্যন্ত ২ লক্ষের কিছু বেশি যাত্রি পার ডে যাতায়াত করেন। আমাদের স্টাডি অনুযায়ি জলপথে ৫ লক্ষ মানুষকে পার ডে যাতায়াত করাবার মতো পর্যাপ্ত ব্যবস্থা করা যায়। তবে এটা নতুন জেটি নির্মাণের উপর নির্ভর করে। পানিহাটি থেকে শিবপুর পর্যন্ত পথে এই জেটিগুলি তৈরি করবার কথা।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় শান্তশ্রী চ্যাটার্জির প্রশ্নটা জলপথ পরিবহন সম্পর্কে, কিন্তু আমরা দেখছি জলপথ পরিবহনটা স্থলপথ পরিবহন অপেক্ষা বিপজ্জনক হয়ে দাঁড়িয়েছে কারণ একটি বাস অ্যাক্সিডেন্ট হলে যেখানে পাঁচ-দশজন লোক মারা যান সেখানে একটি লঞ্চ ডুবি হলে একশ-দেড়শো লোক মারা যান। আমাদের দলের পক্ষ থেকে এই ব্যাপারে চিঠিও দেওয়া হয়েছে। আমার প্রশ্ন, সাগরে এই সেদিন লঞ্চ ডুবে ১৫০ জন মারা যাবার পর নিরাপত্তা বৃদ্ধির জন্য কি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** সৌগতবাবু, দুর্ঘটনা যখন হয় বাস হলে মৃত্যুর সংখ্যা কম হয়, ট্যাক্সি হলে সেটা আরও কম হয়, ট্রেন হলে সংখ্যাটা অনেক বেশি হয় এবং প্লেন হলে সবাই মারা যান। জাহাজ যত বড় হবে দুর্ঘটনা হলে মৃত্যুর হার তত বেশি হবে। ফিনল্যান্ডের কাছে আমাদের যে জাহাজটি ডুবে গেছে সেখানে যাত্রীদের দেহগুলি পর্যন্ত খুঁজে পাওয়া যায়নি। আগে ট্রাডিশনালি প্রাইভেট ক্ষেত্রে যেসব ভেসেল তৈরি হত সেগুলো সাধারণত কাঠ দিয়ে তৈরি হত, কিন্তু এখন আমরা গভর্নমেন্টের পক্ষ থেকে স্টীল ভেসেল তৈরি করছি এই ধরনের লঞ্চ আমরা যত বেশি করে তৈরি করতে পারব আমরা যাত্রীদের আরও বেশি করে নিরাপত্তা দিতে পারব বলে আমার বিশ্বাস। বর্তমানে আমাদের এই ধরনের ১৬টি লঞ্চ আছে। আরও পেলে এই ধরনের লঞ্চ আমরা সুন্দরবন এলাকায় চালাব, তবে এটা সময় সাপেক্ষ এবং ব্যয় সাপেক্ষ। কিন্তু সেটা হবার আগে পুরানোগুলোকে তো আর তুলে দিতে পারব না।

**শ্রী সৌগত রায় ঃ** আমার প্রশ্ন ছিল, ঐ ঘটনার পর সেফটি মেজার কি নিয়েছেন?

[11-40 — 11-50 A.M.]

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** যেখানে অ্যাক্সিডেন্ট ঘটেছে তার ১০০ গজের মধ্যে একটি পুলিশ লঞ্চ দাঁড়িয়ে ছিল এবং দুর্ঘটনা ঘটতেও তারা দেখেছেন, কিন্তু সেক্ষেত্রে তারা রেসকুই করতে পেরেছেন, অ্যাক্সিডেন্টটা আটকাতে পারেননি। কেন অ্যাকসিডেন্ট ঘটবে সেখানে? ধাক্কা লাগবার তো সেখানে কোনও কারণ ছিল না! ঐ দুর্ঘটনার পর সেখানে আমরা সেফ্টি মেজার এনফোর্স করেছি। কিন্তু এটা শুধুমাত্র পুলিশ দিয়ে হবে না। তাই আমি এই ব্যাপারে পঞ্চায়েতের সঙ্গে কথাবার্তা বলেছি, সি.পি.এম. কংগ্রেস সবার সাথে কথা বলেছি, কারণ এই ব্যাপারে স্থায়ীভাবে ব্যবস্থা নেবার দরকার আছে। লঞ্চে বেশি লোক যাতে না ওঠে তারজন্য উদ্যোগ নিতে হবে। আপনারাও উপলব্ধি করতে পারবেন যে, প্রাইভেট লঞ্চ থাকলে তারা বেশি লোক নেবার চেষ্টা করবেই। কাজেই যতবেশি করে সরকারি লঞ্চ দেওয়া যাবে ততবেশি নিরাপত্তার ব্যবস্থা করা সম্ভব হবে।

**মিঃ স্পিকার ঃ** শ্যামলবাবু, আমার একটা জিনিস পরিষ্কার ভাবে জানার আছে। এই যে লঞ্চে যারা যায় তাদের অনেক সময়ে রিটার্ন টিকিট কাটা হয়। কাজেই টিকিট যখন

দেওয়া হয় তখন জানা যায় যে যাত্রী কারা যাচ্ছে। যদি ম্যানিফেস্টো করার কোনও সিস্টেম করা যায় যে কারা যাচ্ছে এবং সেটা যদি টাঙ্গিয়ে দেওয়া যায় তাহলে দুর্ঘটনা হলে জানা যায় যে যাত্রী কারা ছিল। এটাতে জানা যাচ্ছে না কারা মারা গেল এবং তাদের আত্মীয়স্বজনদের কাছেও খবর দেওয়া যাচ্ছেনা। কাজেই এই ধরনের কিছু করা যায় কিনা সেটা একটু চিন্তা করা যায় কিনা।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** স্যার, গঙ্গা সাগরে আমি এই প্রথম গেলাম। এটা একটা ছোট্ট দ্বীপ। মেন ল্যান্ডের সঙ্গে এর কোনও যোগাযোগ নেই। প্রতি বছর যাত্রী সংখ্যা বাড়ছে। প্রায় ৫ লক্ষের মতো লোক সেখানে যায়। এবারে রেকর্ড সংখ্যক লোক হয়েছিল, ৫ লক্ষের উপরে। এই লোকগুলিকে সেই দ্বীপে নিয়ে যেতে হবে এবং ফিরিয়ে আনতে হবে এবং তারজন্য ট্রান্সপোর্টেশনের ব্যবস্থা করতে হবে। আমরা দেখেছি যে তিরুপতিতে যে রোজগার হয় সেটা দিয়ে সেই এলাকার ডেভেলপমেন্ট করা হয়। কিন্তু এখান থেকে যে টাকা আয় হবে সেটা চলে যাবে উত্তর প্রদেশে। প্রায় ৪ কোটি টাকার মতো খরচ করতে হয় তাদের থাকার জায়গা, পানীয় জলের ব্যবস্থা ইত্যাদির জন্য। এই ৫ লক্ষ লোককে পারাপার করানো খুব কঠিন এবং দুঃসাধ্য ব্যাপার। আমি পি.এইচ.ই মন্ত্রী, গৌতম দেবের সঙ্গে কথা বলেছি যে এই ব্যাপারে সারা বছরের জন্য একটা পরিকল্পনা করা দরকার। লোকরা খুব তাড়াহুড়ো করে অনেক সময়ে দেশি নৌকাতে পারাপার হয়। কারণ ওখানে থাকার কোনও ব্যবস্থা নেই, তাঁবুতে থাকতে হয়, মাঠের মধ্যে থাকতে হয়। তাই তারা তাড়াতাড়ি যেতে চায় এবং তাড়াতাড়ি ফিরতে চায়। আপনি যে পরামর্শ দিলেন সেটা গ্রহণ করা উচিত। এইরকম পরিকল্পনা করে কতটা কি করা যায় সেটা নিশ্চয়ই দেখব।

## গঙ্গাদূষণ সম্পর্কে সুপ্রিম কোর্টের নির্দেশ

*২০। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গঙ্গার দূষিত জল বন্ধ করার জন্য সম্প্রতি সুপ্রিম কোর্ট রাজ্যের গঙ্গাতীরবর্তী ১৭টি পুরসভাকে নির্দেশ দিয়েছে;

(খ) সত্যি হলে,

(১) উক্ত নোটিশে সুনির্দিষ্টভাবে কি নির্দেশ আছে এবং তা কার্যকরি করার জন্য কোনও সময়সীমা নির্ধারিত হয়েছে কিনা, এবং

(২) সুপ্রিম কোর্টের উল্লিখিত নির্দেশ কার্যকর করার ক্ষেত্রে সংশ্লিষ্ট পুরসভাগুলির কোনও সমস্যা আছে কিনা এবং থাকলে সমস্যাগুলি কি কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ। সুপ্রিম কোর্ট গঙ্গার অববাহিকায় অবস্থিত তিনটি (৩) কর্পোরেশন এবং (৭০) সত্তরটি পৌরসভা ও নোটিফায়েড এরিয়া অথরিটিকে জল দূষণ বন্ধ করার জন্য নির্দেশ দিয়েছে।

(খ) উক্ত নোটিশে নির্দেশ ছিল যে গঙ্গা অববাহিকায় অবস্থিত সমস্ত কর্পোরেশন এ পৌরসভাকে ৩রা ডিসেম্বর, ১৯৯৩ সালের মধ্যে ময়লা জল পরিশোধনের য বসাতে হবে।

(গ) হ্যাঁ, আছে; সমস্যাগুলির মধ্যে প্রধান হচ্ছে পৌরসভাগুলির কারিগরি বিশেষজ্ঞে অভাব এবং আর্থিক অনটন। তাছাড়া যে সময়সীমা সুপ্রিমকোর্ট ধার্য করেছে তার মধ্যে আদেশ কার্যকর করাও একটি বিরাট সমস্যা। কারণ ময়লা জ পরিশোধন যন্ত্র বসাতে কমপক্ষে দু'বছর সময়ের প্রয়োজন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, সুপ্রিম কোর্টের এই নির্দেশের প আপনার দপ্তর থেকে নির্দিষ্ট ভাবে এটা কার্যকরী করার জন্য কী পদক্ষেপ নেওয়া হয়ে জানাবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন, সুপ্রিম কোর্ট আমাদে ৩.৯.৯৩ তারিখে নির্দেশ দিয়েছিল যে গঙ্গার অববাহিকায় অবস্থিত সমস্ত কর্পোরেশন এব পৌরসভা গঙ্গার জল যা দুষিত করছে তাদের জল পরিশোধন যন্ত্র বসাতে হবে। এই কথা তাঁরা বলেছিলেন। তারপর ওদের কাছে আমরা সময় চেয়েছিলাম এবং চাওয়ার পরে আম বলেছিলাম যে এই সময় চাই। আমরা সুপ্রিম কোর্টে আবেদন করেছি। তারপর ১৪ই জানুয়া সুপ্রিম কোর্ট থেকে নূতন নির্দেশ দিয়েছেন। ওরা সময় দিয়েছেন এবং বলেছেন ৪ঠা ফেব্রুয়ারি মধ্যে আমাদের এফিডেভিট করে জানাতে হবে যে গঙ্গা অ্যাকশন প্ল্যানের জন্য যে ১৪ কোটি টাকা যে দেওয়া হয়েছে তা দিয়ে কি কি কাজ করা হয়েছে, বিশেষ করে এ এস.টি.পি, ই.টি.পি নিয়ে যা কাজ হয়েছে তা জানাতে হবে। এরজন্য ৪ঠা ফেব্রুয়ারি পর্য টাইম দিয়েছেন। আমরা এফিডেভিট সাবমিট করব। দ্বিতীয়ত সুপ্রিম কোর্ট নির্দেশ দিয়েছেন আমাদের পৌরমন্ত্রী এবং পৌর সচিবকে যে একটা সেল তৈরি করতে হবে এই কাজে তদারকি করার জন্য পৌর এবং নগর উন্নয়ন দপ্তরকে নির্দেশ দেওয়া হয়েছে সেল তৈরি করার জন্য আরও বলেছেন যে ১১ই মার্চ, '৯৪ তারিখের মধ্যে জানাতে হবে এই যে ৭৩টি স্বশাসিত সংস্থা আছে সেটা যে শুধু ২৪-পরগনা, হুগলি নয় মুর্শিদাবাদ মালদা পর্যন্ত ময়ল পরিষ্কার করে দূষণ রোধ করার জন্য যে এস.টি.পি বসানোর কথা সেই কাজের কতখানি অগ্রগতি হয়েছে। এ ছাড়া কলকাতা এবং হাওড়া কর্পোরেশনের জন্য আলাদা ভাবে জানাতে হবে তার জন্য ২ মাস সময় দিয়েছেন এবং সেটা এফিডেভিট করে জানাতে হবে যে তার কি কি ব্যবস্থা নিয়েছে। এই নির্দেশ আমরা পেয়েছি এবং এই নির্দেশের ভিত্তিতে কিছু কিছু কাজ করছি, ইতিমধ্যে বিভিন্ন পৌরসভাগুলিকে জানিয়ে দেওয়া হয়েছে। ১৩ই সেপ্টেম্বর ৭৩টি পৌরসভা এবং নোটিফায়েড এরিয়াকে সুপ্রিম কোর্টের এই নির্দেশ সম্পর্কে অবহিত করা হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় খুব বিস্তারিত ভাবে রিপোর্ট দিয়েছেন। আপনার জবাবি বক্তব্যের উপর আমার নির্দিষ্ট প্রশ্ন। সুপ্রিম কোর্ট নির্দেশ দিয়েছেন যে এই যে ১৪৯ কোটি টাকা গঙ্গা অ্যাকশন প্ল্যানের জন্য যে বরাদ্দ করা হয়েছিল দূষণ নিয়ন্ত্রণের জন্য সেই ব্যাপারে সরকার কী ব্যবস্থা নিয়েছে এবং সংশ্লিষ্ট পৌরসভাগুলি কী করেছেন সেই

পারে ৪ঠা ফেব্রুয়ারির মধ্যে সাবমিট করতে হবে। এই প্রশ্নে আমি বিধানসভায় এই প্রশ্ন রতে চাই। এইরকম একটা গুরুত্বপূর্ণ বিষয়, আপনি নিশ্চয়ই জবাব দিতে পারবেন। এই গঙ্গা অ্যাকশন প্ল্যানের জন্য যে টাকা সেই টাকা দিয়ে দূষণ নিয়ন্ত্রণ করার জন্য সংশ্লিষ্ট রসভাগুলিকে কিভাবে তৈরি করেছেন? কতগুলি ই.টি.পি কতগুলি পৌরসভা করেছে এবং মগ্রিকভাবে সুপ্রিম কোর্টের নির্দেশ কার্যকর করতে গেলে গঙ্গা অ্যাকশন প্ল্যানের জন্য যে কা পাওয়া গিয়েছে তার দ্বারা সেই ব্যায় নির্বাহ করা যাবে কিনা? যদি না হয় তাহলে ড়তি কত টাকা প্রয়োজন আছে?

[11-50 — 12-00 Noon.]

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমি আগেই বলেছি ১৪৯.৪০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার গা অ্যাকশন প্ল্যানের জন্য দিয়েছিলেন। এই টাকার মধ্যে ৩১শে আগস্ট পর্যন্ত ব্যয় হয়েছে ১৮.৯০ কোটি টাকা। এই টাকার মধ্যে গঙ্গা অ্যাকশন প্ল্যানে দুই ধরনের কাজ করা যায়। থমে ওরা বলেছিলেন ই.টি.পি করতে। আমরা এস.টি.পি করি এবং সেই এস.টি.পি সুপ্রিম র্ট মেনে নিয়েছেন। সেই টাকা দিয়ে এখন পর্যন্ত আমাদের দু'ধরনের কাজ হয়েছে। ১৪টি উনিসিপ্যালিটিতে কাজ হয়েছে, এস.টি.পি. বসাবার কাজ হয়েছে। বাকি পৌরসভাগুলোতে জ হয়েছে ইলেকট্রিক ক্রিমেশন বসানোর। গঙ্গার ঘাটের মেরামতি, সেখানে কিছু সংস্কার া, আর কিছু খাটা পায়খানা অপসারণ করা, সেখানে কিছু স্যানিটরি নির্মাণের কাজ করা াদি হয়েছে। ১৪টি পৌরসভাতে এখন পর্যন্ত যেখানে কাজ হয়েছে, সেগুলো হল বহরমপুর, দ্বীপ, কল্যাণী, ভাটপাড়া, টিটাগড়, পানিহাটি, কামারহাটি, বরানগর, বালি, শ্রীরামপুর, ননগর, হুগলি-চুঁচুড়া, কলকাতা এবং হাওড়া। এখন পর্যন্ত আমাদের মূল যে কাজ এটাকে া অ্যাকশন প্ল্যানে ১৭৫ কি.মি. সুয়ারেজ পাইপ লাইন তৈরি করা, তারমধ্যে ১৬৭ মি.'এ কাজ শেষ হয়ে গেছে। আর ৭০টির মধ্যে ৩৬টি পাম্পিং স্টেশনের কাজ সমাপ্ত য় গেছে, বাকিগুলোতে কাজ চলছে। যে জায়গাগুলোতে এস.টি.পি. ছিল সেগুলোকে আমরা স্কার করেছি। এস.টি.পি.র কাজ একটিতে চলছে। বাকি এস.টি.পি.র ক্ষেত্রে পাঁচটি হয়েছে ং আরও ৬টি আমাদের সমাপ্তির পথে। এই যে ১৪টির হিসাব আমি দিলাম, এছাড়া ান্য জায়গাতে অন্যান্য কাজ চলছে। সুপ্রিম কোর্টের নির্দেশ যদি আমাদের পালন করতে এটা নিশ্চয়ই পালন করতে হবে, এটা আমরা পালন করতে বাধ্য — তাহলে ৪ঠা ব্রুয়ারির মধ্যে করতে হবে। আমরা এফিডেভিট সাবমিট করব। প্রাথমিক ভাবে হিসাব করে খেছি যে ১৪টি মিউনিসিপ্যালিটিকে বাদ দিলে এখনও আমাদের ৫৯টিতে কাজ করতে ব। এরজন্য ৩৩০ কোটি টাকা দরকার। অর্থাৎ প্রথমে যে ১৪টি এবং অন্যান্য জায়গায় কাজ করেছিলাম তাতে আমরা ২৭ লক্ষের মতো জনসংখ্যাকে কভার করেছিলাম। অর্থাৎ ১০ টাকা করে মাথাপিছু ব্যয় আমাদের করতে হয়েছে। ৩০টিতে যে কাজ করতে হবে, খানে ৫২ লক্ষ জনসংখ্যা আমরা কভার করতে পারব। ১৯৯০-৯১ সালের মূল্যমানের ক ধরে করতে হলে ৩৩০ কোটি টাকা দরকার। এই টাকার জন্য সুপ্রিম কোর্ট নিশ্চয়ই র্দেশ পাঠাবেন। তারা যদি কেন্দ্রীয় সরকারকে নির্দেশ দেন তাহলে কেন্দ্রীয় সরকারকে এই কা দিতে হবে। তবে সাধারণ ভাবে এই টাকার ব্যাপারে আমি জানিনা কে দেবেন? আশা রছি, তাদের যথা সময়ে জানাবেন।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এখানে বললেন ৩৩০ কোটি টাকা দরব আমি মন্ত্রী মহাশয়কে বলব যে, হাউস শেষ হবার পর গঙ্গার ঘাট দিয়ে শোভা বাছ রথতলায় যে ঘাটগুলো রয়েছে সেগুলো একটু দেখে আসবেন, দেখবেন সেগুলো ( পড়েছে। দেখবেন যে গঙ্গা অ্যাকশন প্ল্যান কি ভাবে ভেঙে পড়েছে। মানুষের পক্ষে বিপজ্জনক। টাকা কি ভাবে অপচয় হয়েছে তা সেখানে গেলে আপনি দেখতে পা( একজন কন্ট্রাক্টরকে কি এরজন্য আপনি ব্লাক লিস্টেড করতে পেরেছেন? একজনকে অ ব্লাক লিস্টেড করুন। কর্পোরেশনের মারাঠা ডিচ যা রয়েছে, সেখানে কি অবস্থা? তার ( সুয়ারেজ ট্রিটমেন্ট হচ্ছে কি? আপনি শুধু শিলিগুড়ি কন্ট্রোভার্সি না করে কলকাতার মা ডিচের ধার দিয়ে একটু হাঁটুন? সেখানে মানুষ আপনাকে কিভাবে অভ্যর্থনা করেন দেখ( উনি বলছিলেন যে তিনি গঙ্গার ঘাটগুলো রিপেয়ার করেছেন। শোভাবাজার, রথতলায় ঘু তা ভাল করে দেখা যাবে। আপনি কি জন্য টাকা চাইছেন? একজন কন্ট্রাক্টরকে কি আ ব্লাক লিস্টেড করেছেন? এই টাকাগুলো কি হল? ঘাটগুলো এক দেড় দু'বছর হল ( হয়েছে। আমি জানতে চাইছি, আপনি কোনও ব্যবস্থা নিচ্ছেন কিনা; কোনও কন্ট্রাক্ট বিরুদ্ধে ব্যবস্থা নিচ্ছেন কিনা, যেখানে কলকাতায় নাকের ডগায় ঘাটগুলো সব ভেঙে পড়

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমি জানিনা এর সাথে শিলিগুড়ির কি সম্পর্ক আছে, ( শিলিগুড়ির বিধায়ক, কিন্তু এর সঙ্গে এর কি সম্পর্ক আমি জানিনা। আমি এটা ব চাচ্ছি, আমরা ১৪৯ কোটি টাকা পেয়েছি, তা দিয়েই কাজ চলছে। আমাদের যা প্রয়ো তাতে বলেছিলাম গঙ্গা অ্যাকশন প্ল্যানের ফেজ ওয়ানে প্রয়োজন ছিল ১৯২ কোটি টাকা, মধ্যে অনুমোদন ছিল ১৬৪ কোটি টাকা, আমরা পেয়েছি ১৪৯ কোটি টাকা। এই টাকা দি কাজ চলছে। এতে গঙ্গার সমস্ত পাড়ের কাজ করে দিতে পেরেছি, এটা বলছি না। যে এলাকার পাড়গুলি ভেঙে গিয়েছে সেইগুলি যদি আমাদের জানান তাহলে নিশ্চয়ই ব্য নেব। আপনি যে কন্ট্রাক্টরদের কথা বলছেন তারা যদি সরকারি টাকা নয়ছয় করে থা( তাহলে নিশ্চয় তাকে ব্লাক লিস্টেড করা হবে, এই প্রতিশ্রুতি আমি দিচ্ছি।

### 'সোশ্যাল ওয়েলফেয়ার অফিসার'-এর সংখ্যা

*২১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৭) **শ্রী ধীরেন সেন ঃ** সমাজকল্যাণ বিভাগের ভারপ্ মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি ব্লকে 'সোশ্যাল ওয়েলফেয়ার অফিসার' নিযুক্ত আছেন

(খ) কতগুলি ব্লকে উক্ত পদ শূন্য আছে;

(গ) পদগুলি শূন্য থাকার কারণ কি; এবং

(ঘ) শূন্য পদগুলি পূরণে কোনও ব্যবস্থা রাজ্য সরকার গ্রহণ করেছেন কিনা?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ**

(ক) পঃবঙ্গে কোনও ব্লকে সোশ্যাল-ওয়েলফেয়ার অফিসারের পদ নেই পঃ ব( ৩০৫টি ব্লকে এবং কলকাতার জন্য ৯টি সোশ্যাল-ওয়েলফেয়ার ইন্সপেক্টরের

আছে। ২৩৩টি ব্লকে এই পদ পূর্ণ আছে।

(খ) মোট ৭২টি ব্লকে ৭২টি পদ শূন্য আছে।

(গ) ও (ঘ) শূন্য পদগুলি পদোন্নতির মাধ্যমে পূরণ করার নিয়ম। যথাযথ নিয়ম পালন করে পদোন্নতির ব্যবস্থা করা হয়েছে এবং পদোন্নতির তালিকা যত শীঘ্র সম্ভব প্রকাশ করা হচ্ছে।

**শ্রী ধীরেন সেন ঃ** আমার প্রশ্নটা করা একটু ভুল হয়ে গিয়েছে, এই তালিকা কোন সময় নাগাদ শেষ হতে পারে, এই নিযুক্তির পদ্ধতিটা কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এটা আমরা খুব তাড়াতাড়ি করে দিতে পারব, ২।৩ মাসের মধ্যে করে দিতে পারব।

**শ্রী ধীরেন সেন ঃ** এই পদগুলি যখন পূরণ করা যাবে না তখন তার দায়িত্বভার কে গ্রহণ করে থাকেন?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এটার ব্যবস্থা বি.ডি.ও. করে দেন এবং কাজটা চালান।

**শ্রী ধীরেন সেন ঃ** সোশাল ওয়েলফেয়ার ইন্সপেকটার এদের কাজের ধরন কি রকম?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** সোশ্যাল ওয়েলফেয়ার ইন্সপেকটার এরা ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের সমস্ত কাজ করেন। কোনও জায়গায় যদি হোমে ছাত্র ভর্তির ব্যাপার থাকে তাদের ভর্তির ব্যাপারে এরা এনকোয়ারি করেন, বৃদ্ধদের ভাতার ব্যাপারে সাহায্য করেন, এই সোশ্যাল ওয়েলফেয়াররা সমস্ত রকমের কাজ তারা ব্লক লেভেলে ইন্সপেকশন করেন।

**শ্রী সঞ্জীব দাস ঃ** আপনি বললেন পদগুলি শূন্য যেগুলি আছে, সেইগুলি পদোন্নতির মাধ্যমে পূরণ করা হবে, সরকারি কি নিয়ম আছে পদোন্নতির সঙ্গে সঙ্গে লোকাল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকেও যাদের কোয়ালিফিকেশন আছে তাদের ইন্টারভিউ নিয়ে এই শূন্য পদগুলি পূরণ করা হবে? সেটা কি করা হচ্ছে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এখানে আমি প্রথমেই বলেছি, পদোন্নতির মাধ্যমে করা হবে, কাজেই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে করার প্রশ্নই ওঠে না।

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

### বিদ্যাসাগর সেতু থেকে মাসিক আয়

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৬।) **শ্রী প্রবোধ পুরকাইত ও শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিদ্যাসাগর সেতু পারাপারের জন্য গড়ে সরকারি মাসিক আয় কত;

(খ) বর্তমানে এই সেতুতে ট্রাক চলাচলের দৈনিক গড় সংখ্যা কত; এবং

(গ) আশানুরূপ দৈনিক আয় না হয়ে থাকলে তার কারণ কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিগত ১৯৯৩ সালের এপ্রিল মাস থেকে ডিসেম্বর মাস পর্যন্ত মোট নয় মাসে বিদ্যাসাগর সেতু পারাপারকারি যানবাহন থেকে টোলট্যাক্স বাবদ সংগৃহীত অর্থের হিসাব অনুযায়ী গড় মাসিক আয় ২৮ লক্ষ ২৮ হাজার ৬৭৩ টাকা।

(খ) বর্তমান বছরে, অর্থাৎ ১৯৯৪ সালের ১৪ই জানুয়ারি পর্যন্ত (অর্থাৎ, প্রথম দুই সপ্তাহের) হিসাব অনুযায়ী ক্যাটিগরি ওয়ান এবং টু শ্রেণীভুক্ত যানবাহনের (অর্থাৎ, বড় ট্রাক, মাঝারি ট্রাক ইত্যাদির) বিদ্যাসাগর সেতু পারাপারের দৈনিক গড় সংখ্যা ৩০৫৬টির মতো।

(গ) বিদ্যাসাগর সেতু পারাপারকারি যানবাহন থেকে যে টোল ট্যাক্স সংগৃহীত হচ্ছে, তার পরিমাণ এখনও আশানুরূপ নয়। এর কারণ নিম্নরূপ ঃ—

(১) হাওড়ায় কয়েকটি প্রধান সড়কের অভাব বা নির্মাণে বিলম্ব (যথা — কোনা এক্সপ্রেসওয়ে লিঙ্ক, সেন্ট্রাল হাওড়া এক্সপ্রেসওয়ে ইত্যাদি)

(২) এছাড়া সংযোগকারি রাস্তা সমূহের কাজ এখনও শেষ না হওয়াতে জাতীয় সড়কের ভারি গাড়ি ও অন্যান্য গাড়ি আসতে অসুবিধার সম্মুখীন হচ্ছে।

(৩) ফোরশোর রোড আংশিক চালু হওয়ায় অবশ্য অবস্থার সামান্য উন্নতি হয়েছে।

## মানসিক প্রতিবন্ধীদের বিবাহে আর্থিক সাহায্য

*২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩।) **শ্রী তপন হোড় ঃ** সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মানসিক প্রতিবন্ধীদের কেহ বিবাহ করলে তাকে আর্থিক সাহায্য প্রদান করা হয়ে থাকে; এবং

(খ) সত্যি হলে, এই সাহায্যের পরিমাণ কত?

**সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইহা সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

## আই.ডি.এস.এম.টি. কর্মসূচি

*২৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৭।) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বর্তমানে রাজ্যের কতগুলি শহরকে আই.ডি.এস.এম.টি. কর্মসূচির আওতায় আনা হয়েছে;

(খ) এর মধ্যে কয়টি শহরে উক্ত কর্মসূচির কাজ শেষ হয়েছে; এবং

(গ) কর্মসূচির প্রধান অংশগুলি কি কি?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে মোট ৩৬ (ছত্রিশ)টি পৌরসংস্থাকে এই কর্মসূচির আওতায় আনা হয়েছে।

(খ) মোট ১১ (এগার)টি পৌরসংস্থা উক্ত কর্মসূচির কাজ শেষ করেছে; যথাঃ শিলিগুড়ি, জলপাইগুড়ি, কুচবিহার, ইংলিশবাজার, বালুরঘাট, তারকেশ্বর, কাটোয়া, পুরুলিয়া, বাঁকুড়া, বসিরহাট ও হাবড়া পৌরসভা।

(গ) কর্মসূচির প্রধান অংশগুলি ঃ মার্কেট, কমার্শিয়াল কমপ্লেক্স। কমার্শিয়াল এস্টেট, শপিং কমপ্লেক্স, এগ্রিকালচারাল মার্কেট, রাস্তা নির্মাণ, ভূমি উন্নয়ন, সেতু নির্মাণ, বাস, ট্রাক, টার্মিনাল, ডরমিটরি ইত্যাদি।

## Number of State Buses

*26. (Admitted Question No. *598) **Shri Sobhandeb Chattopadhyay and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Transport Department be pleased to state—

(a) number of buses plying at present under the (i) CSTC (ii) SBSTC and (iii) NBSTC; and

(b) average outshedding in each of the above Corporation in 1993 ?

**Minister-in-charge of the Transport Deptt.**

(a) Number of buses plying at present under the (i) CSTC, (ii) SBSTC and (iii) NBSTC, as shown below :—

(i) CSTC - 870

(ii) SBSTC - 428

(iii) NBSTC - 742

(b) Average outsheding in each of the above corporation is as follows :—

(i) CSTC - 870

(ii) SBSTC - 428

(iii) NBSTC - 742

## পরিবহন সংস্থায় বিশ্বব্যাঙ্ক ও এশিয়ান উন্নয়ন ব্যাঙ্কের সাহায্য

*২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩।) **শ্রী আব্দুল মান্নান ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার পরিচালিত কোন কোন পরিবহন সংস্থা গত পাঁচ বছরে বিশ্বব্য ও এশিয়ান উন্নয়ন ব্যাঙ্ক থেকে মোট কত টাকা ঋণ/সাহায্য বাবদ গ্রহণ করে

(খ) কি কি শর্তে উক্ত ঋণ বা সাহায্য নেওয়া হয়েছে; এবং

(গ) ঋণ বা সাহায্যপ্রাপ্ত টাকায় কি কি প্রকল্প বাস্তবায়িত হয়েছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকার পরিচালিত কোনও পরিবহন সংস্থা গত পাঁচ বছরে বিশ্বব্যাঙ্ক এশিয়ান উন্নয়ন ব্যাঙ্ক থেকে কোনও ঋণ/সাহায্য বাবদ গ্রহণ করে নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**কোতরাং পুরসভার সম্প্রসারণ**

*২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** পৌর-বিষয়ক বিভাগে ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলার উত্তরপাড়া-কোতরাং পুরসভার সাথে হিন্দমোটর ফ্যাক্টরীসহ মাখলা ও ভদ্রকালি অঞ্চল পঞ্চায়েত দুটি যুক্ত হয়েছে;

(খ) সত্যি হলে, উক্ত পুরসভা কবে থেকে এই অঞ্চল দুটির প্রশাসনিক কর্তৃ নিয়েছে; এবং

(গ) নতুন সংযুক্ত এলাকার জন্য কোনও অতিরিক্ত অর্থ বরাদ্দ হয়েছে কিনা?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিগত ১২ই আগস্ট, ১৯৯১ তারিখে উক্ত সংযুক্ত এলাকার প্রশাসনিক কর্তৃ উক্ত পুরসভা দ্বারা গৃহীত হয়েছে।

(গ) বন্টনযোগ্য কর বাবদ অতিরিক্ত অর্থ পৌরসভাকে এখনো বরাদ্দ করা হয়নি

**যাত্রীনিবাস স্থাপন**

*৩১। (অনুমোদিত প্রশ্ন নং *২৫২।) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** পরিবহন বিভাগে ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যের বিভিন্ন স্থানে যাত্রীনিবাস স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কতগুলি যাত্রীনিবাস স্থাপন করা হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) শিলিগুড়িতে যাত্রী নিবাস ইতিমধ্যেই চালু করা হয়েছে। বহরমপুর ও কুচবিহারে যাত্রীনিবাস তৈরির কাজ চলছে। এছাড়া, কোলাঘাট কৃষ্ণনগর বেথুয়াডহরী, মালদহ ও দিঘায় যাত্রীনিবাস চালু করার পরিকল্পনা আছে।

## Future of Trams in the City

*32. (Admitted Question NO. *599) **Shri Sobhandeb Chattopadhyay and Shri Saugata Roy :** With reference to the Starred Question No. *65 (Admitted Question NO. *406 answered on 16.3.93) will the Minister-in-Charge of the Transport Department be pleased to state the future plans of the Government regarding Trams in Calcutta run by CTC ?

**Minister-in-charge of the Transport Deptt :—**

There is no Special plans regarding operation of Tram Services but a part of the service will continue. Trams will be operated in some selected routes.

## কলকাতার পরিবহন উন্নয়নে জাপানি সাহায্য

*৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৪।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** ১৬ই মার্চ, ১৯৯৩ তারিখের প্রশ্ন নং *৬২ (অনুমোদিত প্রশ্ন নং *১৬১)-এর উত্তর উল্লেখপূর্বক পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার কলকাতা শহরের পরিবহন উন্নয়ন জাপানি আর্থিক সাহায্য পাচ্ছেন কিনা; এবং

(খ) পেলে, সাহায্যের পরিমাণ কত?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমান আর্থিক বছরে কোন আর্থিক সাহায্য পাওয়া যায় নাই। আগামি আর্থিক বছরে ১৭৪.২৩ কোটি টাকার ঋণ পাওয়ার চেষ্টা চলছে।

(খ) প্রশ্ন ওঠে না।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today, I have received one notice of Adjournment Motion from Shri Saugata Roy on the subject of launch accident at Muriganga near Chemaguri, Sagar on 15th January, 1994 resulting in death of about 100 perosns.

On the subject of the Motion, the Member tabled a Motion on 24.1.94 to which I withheld my consent. I, therefore, do not accept the

Motion.

The motion is out of order.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received seven notices of Callii Attention, namely :—

| | | | |
|---|---|---|---|
| i) | Reported rise in the number of dacoities in Calcutta in recent times. | : | Shri Saugata Roy |
| ii) | Alleged attack on Garifa out-post under P.S. Naihati of North 24 Parganas. | : | Shri Sudip Bandyopadhyay |
| iii) | Accident of the Launch 'Ma Abhaya'. | : | Shri Subhas Naskar |
| iv) | Security arrangements in perspective of making disturbances by the extremists on 26.1.94 | : | Shri Manohar Tirkey |
| v) | Lock-out in Angus Jute Mill at Champdani of Hooghly district for the last two weeks. | : | Shri Abdul Mannan |
| vi) | Riot at Muragacha village near Ranaghat on 16.1.94 causing death of five persons. | : | Shri Tapan Hore |
| vii) | Reported imposition of stamp-duty on deed of gifts at per with sale deeds and corruptions in Sub-Registry offices | : | Shri Manik Bhowmik |

I have selected the notices of Shri Subhas Naskar on the subjec of accident of the Launch 'Ma Abhaya'.

The Minister-in-charge may please make a statement today, i possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 28th January, 1994.

[12-00 — 12-10 P.M.]

## MENTION CASES

**শ্রী দেবেশ দাস ঃ** স্যার, ভয়ঙ্কর ডাংকেল প্রস্তাবে কেন্দ্রীয় সরকার সম্মতির সিদ্ধান্ত নিয়েছে। এতে আমাদের দেশের বিজ্ঞান গবেষণা দারুণভাবে ক্ষতিগ্রস্ত হবে। যে দেশে আচার্য প্রফুল্লচন্দ্র রায়, প্রশান্তকুমার মহলানবিশের মতো বিজ্ঞানীরা বিজ্ঞান গবেষণার মধ্যে দিয়ে দেশকে উন্নতির পথ দেখিয়েছিলেন সেই দেশের বিজ্ঞান গবেষণার ১২-টা বাজানো হচ্ছে। আমরা এই বিধানসভায় ডাংকেল প্রস্তাবের বিরুদ্ধে সর্ব-সম্মত প্রস্তাব পাস করেছিলাম। অনেক কেন্দ্রীয় মন্ত্রী এবং কংগ্রেস নেতা ডাংকেল প্রস্তাবের বিরুদ্ধে মত দিয়ে স্বাক্ষর করেছিলেন। আজকে সেই কংগ্রেস নেতারাই মার্কিন সাম্রাজ্যবাদের চাপের কাছে নতি স্বীকার করে চুপ করে আছেন। মার্কিন সাম্রাজ্যবাদের পদলেহন করে, তাদের তোষণ করে দেশের স্বার্থকে বিকিয়ে দিচ্ছে, দেশকে এক ভয়াবহ সর্বনাশা পথের দিকে এগিয়ে দিচ্ছে কংগ্রেস। যারা দেশকে ভালবাসেন, যারা দেশের অগ্রগতি চান তাদের সকলকে আমরা আজকে আহ্বান জানাচ্ছি কেন্দ্রীয় সরকারের ডাংকেল প্রস্তাবে স্বাক্ষর করার সিদ্ধান্তের বিরোধিতা করতে। দেশকে যারা ভালবাসেন তাদের সকলকে আজকে কংগ্রেসের বিরুদ্ধে ঐক্যবদ্ধ হতে হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই হাউসে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি মানবিকতার দিক থেকে বিষয়টিকে বিবেচনা করার জন্য। স্যার, আপনি জানেন আমাদের এই রাজ্যে ১৯৮১ সালের ১লা এপ্রিল থেকে স্কুল শিক্ষকদের অবসর গ্রহণের পর পেনসন দেবার ব্যবস্থা হয়েছে। '৮১ সালের ১লা এপ্রিল থেকে আজ পর্যন্ত প্রায় ১ লক্ষ ৩৭ হাজার শিক্ষক অবসর গ্রহণ করেছেন, কিন্তু তার মধ্যে আজ পর্যন্ত মাত্র ২৩ হাজার শিক্ষক পেনসন পেয়েছেন। এরকম পরিস্থিতিতে আজকে প্রায় এক লক্ষের ওপর শিক্ষক বা তাদের পরিবার-পরিজন পেনসন না পেয়ে হন্যে হয়ে ঘুরছেন। সবচেয়ে বেদনার ব্যাপার যারা পেনসন পেয়েছেন তাদের ৫০ শতাংশই জীবিত অবস্থায় পেনসন পান নি। তাদের পেনসন তাদের পরিবার পরিজনরা পেয়েছেন। স্যার, আপনি জানেন পেনসন হোল্ডারের মৃত্যুর পর তার পরিবার পরিজনরা হাফ পেনসন পেয়ে থাকেন। শোনা যাচ্ছে সরকার আর্থিক সাশ্রয়ের জন্য এমন একটা হীন ব্যবস্থা নিয়েছেন যাতে কেউ জীবিত অবস্থায় পেনসন না পেতে পারে। এ ছাড়াও যারা এ.বি.টি.এ.-র সঙ্গে যুক্ত শিক্ষক তাদের পেনসন খুব শীঘ্র অনুমোদন করা হচ্ছে এবং যারা এ.বি.টি.এ.-র সঙ্গে যুক্ত নন তাদের পেনসন দিতে বিলম্ব করা হচ্ছে। স্যার, অনেক ঢাক-ঢোল পিটিয়ে পেনসন সেল করা হয়েছিল। কিন্তু এখন এই অবস্থা চলছে। তাই আমি এই বিষয়টির প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিদ্যুতকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আমার নির্বাচনী ক্ষেত্র হুগলি জেলার সিঙ্গুর। সেই সিঙ্গুর থানার একটি গ্রামপঞ্চায়েত কামারকুন্ডু-গোপালনগর-দলুইগাছা। ঐ গ্রাম পঞ্চায়েতের কং(ই) প্রধান হারাধন ঘোষ গত ২২ জানুয়ারি মত্ত অবস্থায় মারাত্মক অস্ত্রশস্ত্র নিয়ে বিভিন্ন এলাকা থেকে জমায়েত করা কং(ইং) গুন্ডাবাহিনী নিয়ে

খাগড়াগাছি গ্রামে সি.পি.আই.এম কর্মী ও সমর্থকদের বাড়ি বাড়ি হামলা করে। বাড়িঘর ভাংচুর করে, মহিলাদের অকথ্য ভাষায় গালাগালি করে, অশালীন আচরণ করে, কাপড় ধরে টানাটানি করে খুলে নেয়। একটি ক্লাবঘর সম্পূর্ণ ধূলিসাৎ করে তার সমস্ত জিনিসপত্র লুঠ করে। প্রাথমিক বিদ্যালয় ভাংচুর করে। দুটি ছেলেকে তারমধ্যে একটিকে চেন দিয়ে মেরে মারাত্মকভাবে জখম করে আর একজনকে গাছে বেঁধে প্রচন্ড রকমের মারধোর করে এবং তার সাইকেল চুরি করে নিয়ে চলে যায়। সেখান থেকে প্রায় দুই মাইল দূরে অবস্থিত গোপালনগর পশ্চিম পাড়া গ্রামে সি.পি.আই.(এম) এর স্থানীয় নেতা তপন মিত্রের বাড়ি হামলা করে ভাংচুর করে বাড়িতে কোনও পুরুষ না থাকায়। মহিলাদের অশ্লিল ভাষায় শাসায়। এইভাবে এলাকায় এক নারকীয় সন্ত্রাস সৃষ্টি করেছে। এখন পর্যন্ত কাউকে গ্রেপ্তার করা হয়নি। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি অবিলম্বে ঐ প্রধান সহ ওখানকার কংগ্রেসি গুন্ডাবাহিনীকে গ্রেপ্তার করা হোক। কংগ্রেসি গুন্ডা অশোক গুছাইত এবং মদন পালকে যদি গ্রেপ্তার করা না হয় তাহলে সন্ত্রাসের আবহাওয়া কাটানো যাবে না। এছাড়া খাগড়াগাছি গ্রামে পুলিশ ক্যাম্প যদি বসানো না হয় তাহলে ঐ এলাকার আইন-শৃঙ্খলা পরিস্থিতি আরও প্রচন্ডরকমভাবে অবনতি ঘটবে এই আশঙ্কা আমি করছি। সেইজন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমি আবেদন করছি, অবিলম্বে তাদের গ্রেপ্তার করা হোক।

[12-10 — 12-20 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে রাজ্য সরকারের বক্তব্য দাবি করছি। সচিত্র পরিচয়পত্র সহ ভোটার হওয়ার যে নির্দেশনামা নির্বাচন কমিশন দিয়েছেন তাকে উদ্দেশ্য প্রণোদিতভাবে সুকৌশলে এই রাজ্য সরকার বাতিল করতে উঠে-পড়ে লেগেছেন। রাজ্য সরকার প্রথমে বললেন এরজন্য ৩০০ কোটি টাকা লাগবে। অন্য রাজ্যের মুখ্যমন্ত্রীরা মোটামুটি হিসাব দিয়েছেন ১৫০ কোটি টাকা লাগবে। তখন এই সরকার আবার মত পরিবর্তন করে বললেন ১৭০ কোটি টাকা লাগবে। আমি জানতে চাই, এই এত ভোটারের সচিত্র পরিচয় পত্র দেবার জন্য যে টাকার হিসাব হচ্ছে সেই টাকার হিসাবটা কষতে টেন্ডার ডাকা হয়েছে কিনা? কখনও বলছেন ১৭০ কোটি টাকা লাগবে, কখন বলছেন ২০০ কোটি টাকা লাগবে, আবার কখন বলছেন ৩০০ কোটি টাকা লাগবে। এটা মগের মুল্লুক নাকি? যেখানে নির্বাচন পদ্ধতিকে সুনির্দিষ্ট পথে নিয়ে যাবার চেষ্টা হচ্ছে সেখানে আমার পরিষ্কার কথা নো আইডেনটিটি কার্ড নো ভোট এটা আমাদের দলের সিদ্ধান্ত। সচিত্র পরিচয় পত্র সহ ভোটার হওয়ার যে নির্দেশনামা সেই নির্দেশনামা রাজ্য সরকারকে পালন করতে হবে। রিগিং করে জুয়াচুরির মাধ্যমে দিনের পর দিন ক্ষমতায় থেকে আজকে গণতান্ত্রিক ব্যবস্থাকে বানচাল করে দেবার চেষ্টা করা হচ্ছে। কিছুদিন আগে কলকাতার বুকে চৌরঙ্গী বিধানসভার যে নির্বাচন হল তাতে আমার এলাকা থেকে হাজার হাজার ভোটার নিয়ে গিয়ে সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থাকে প্রচন্ডভাবে পঙ্গু করে দেবার চেষ্টা করা হয়েছে। আমি বলতে চাই, নো আইডেনটিটি কার্ড, নো ভোট ইন্ ওয়েস্টবেঙ্গল। আর আপনারা যদি মনে করেন এই অজুহাত দেখিয়ে মানুষকে বিভ্রান্ত করবেন তাহলে আমরা অর্থাৎ আমার দল এর বিরুদ্ধে রাস্তায় নেমে প্রয়োজন হলে আন্দোলন পর্যন্ত করতে পিছু-পা হব না। টেন্ডার ডেকে ঠিক করুন কত কোটি টাকা লাগবে। ডাকুন টেন্ডার, এত ভোটারদের সচিত্র পরিচয় পত্র দিতে কত কোটি টাকার প্রয়োজন

হতে পারে সেটা আমরা জানতে চাই। বড় বড় কনসার্নকে ডাকুন, তারা তৈরি করে দেবেন। আমরা জানতে চাই, সরকার নীতিগতভাবে এই প্রস্তাব মেনে নিয়েছেন কিনা? এই হাউসে মাননীয় মুখ্যমন্ত্রী জানান সরকারের সিদ্ধান্ত কি? টাকার প্রশ্নে যদি সরকার নিজস্ব টাকায় না পারেন তাহলে আমরা এই প্রশ্নে দিল্লিতে দরবার করতে প্রস্তুত আছি। আজকে সরকারের কাছ থেকে এই কথা জানতে চাই যে নীতিগতভাবে এই সচিত্র পরিচয়পত্র সহ ভোটার করার যে নির্দেশ সেই নির্দেশ রাজ্য সরকার মানছেন কিনা, আর মানলে সেই সিদ্ধান্ত ঘোষিত হতে এত বিলম্ব হচ্ছে কেন? মাননীয় মুখ্যমন্ত্রী এটা নিজে দেখে ভারতবর্ষের সব মুখ্যমন্ত্রীদের একটা সম্মেলন ডাকার প্রস্তাব দিলেন, সবাই বললেন যে সচিত্র পরিচয় পত্রের প্রয়োজন কিন্তু পশ্চিমবঙ্গের টাকার প্রয়োজনটা একটু লাগাম ছাড়া হচ্ছে। সেজন্য আজকে বলতে চাই যে সচিত্র পরিচয় পত্র সহ নির্বাচন হোক। গত ১৭ বছর ধরে ফলস ভোটিংয়ের দ্বারা ওরা ক্ষমতায় এসেছেন, কাজেই আতঙ্কে ভীত সন্ত্রস্ত হয়ে আজকে সম্পূর্ণভাবে ব্যবস্থাটাকে ধুলিস্যাৎ করার চক্রান্ত করছেন, টাকার কথা তুলে তুলে গোটা পরিকল্পনাটাকে বানচাল করতে চাইছেন। আমরা বলছি নো আইডেনটিটি কার্ড, নো ভোট ইন ওয়েস্ট বেঙ্গল, এই একটা মাত্র পথের মাধ্যমেই প্রমাণ করে দেওয়া যাবে যে আজকে ওরা কিভাবে ক্ষমতায় এসেছেন। সেই কারণেই ওরা আতঙ্কিত। সচিত্র পরিচয় পত্র দিতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আকর্ষণ করতে চাই। আমার নির্বাচনী এলাকায় একটি সমস্যা বিশেষভাবে লক্ষ্য করা যাচ্ছে। এলাকার ১৭টি ওয়ার্ড রাজ্য বিদ্যুত পরিষদ পরিসেবিত। বিদ্যুতের যথেষ্ট উন্নতি সত্ত্বেও নতুন গ্রাহকদের লৌহ যন্ত্রপাতি পি.সি.সি. পোল (সিমেন্ট) ইত্যাদির অভাবে বিদ্যুত সংযোগ করা সম্ভব হচ্ছে না। গত অক্টোবর ১৯৯৩ পর্যন্ত মোট ১৪৭৩টি আবাসিক ও বাণিজ্যিক কানেকশন পেন্ডিং হয়ে আছে। মিটারের অভাবও লক্ষ করা যায়। ৫০০ টাকা করে নতুন গ্রাহকদের কাছে জমা নেওয়া সত্ত্বেও মিটার দেওয়া হচ্ছে না। বিদ্যুত চুরির প্রবণতাও এর থেকে বৃদ্ধি পাচ্ছে। সুতরাং বিষয়টি মাননীয় মন্ত্রীর দৃষ্টিতে আনা হবে এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মানিক ভৌমিক ঃ** (মাননীয় সদস্য উপস্থিত ছিলেন না।)

**শ্রী তুলসী ভট্টরায় ঃ** স্যার, শিলিগুড়ি ক্রিকেট অ্যাশোসিয়েশন আছে, আমাদের ডিস্ট্রিক্ট ক্রিকেট অ্যাশোসিয়েশন, দার্জিলিংয়ে আলাদা ক্রিকেট অ্যাসোসিয়েশন আছে, শিলিগুড়িতে মহকুমা পরিষদ গঠন করা হয়েছে, খেলাধুলার জন্য আলাদা পরিষদ গঠিত হয়েছে, কিন্তু কলকাতায় তারা ক্রিকেট খেলায় অংশ গ্রহণ করতে এলে তাদের অংশ গ্রহণ করতে দেওয়া হয়নি। বলা হয়েছে দার্জিলিং থেকে পারমিশন নিয়ে আসতে হবে। এই কথা বলে তাদের বঞ্চিত করা হয়েছে। ক্রিকেট অ্যাশোসিয়েশন অফ বেঙ্গলের চেয়ারম্যানের কাছে কথাটা পৌঁছে দেওয়া হবে বলে আমি আশা করি। শিলিগুড়িতে আলাদা স্পোর্টস বোর্ড গঠন করা হয়েছে। আসানসোল, চন্দননগর এদের যদি ডিস্ট্রিক্টের মর্যাদা দেওয়া হয় তাহলে শিলিগুড়িতে কেন দেওয়া হবে না? ক্রিকেট খেলা থেকে বঞ্চিত করা হবে। আপনার মাধ্যমে ক্রিকেট অ্যাশোসিয়েশন অফ বেঙ্গল এবং স্পোটর্স মিনিস্টারের দৃষ্টি এ ব্যাপারে আকর্ষণ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৭ বছর ধরে যা হয়েছে তাতে বর্তমানে প্রাথমিক শিক্ষ নিয়োগের ক্ষেত্রে চরম দুর্নীতি চলছে, পক্ষপাতিত্ব এবং দলবাজি হচ্ছে। এর আগে আশি দশকে প্রাইমারি শিক্ষকদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছিল। তখন দেখেছিলাম, মোটর বাইে করে পার্টি ক্যাডারদের অ্যাপয়েন্টমেন্ট লেটার বাড়ি বাড়ি পৌঁছে দেওয়া হয়েছিল। এবা দেখছি হুগলি, হাওড়া, মেদিনীপুর অরিজিনালি যারা ট্রেন্ড প্রার্থি তাদের বঞ্চিত করে যাদে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে তাদের কাছ থেকে প্রচুর টাকা নেওয়া হচ্ছে। এইভাবে টাক নিয়ে আজকে প্রাইমারি টিচারদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে। ঐ টিচার অ্যাপয়েন্টমে কমিটিতে শাসক দলের বিধায়করা রয়েছেন, কিন্তু সেখানে আর.এস.পি বা ফরোয়ার্ড ব্লকে বিধায়করা পাত্তা পাননি। আজকে ঐ অ্যাপয়েন্টমেন্ট কমিটির মাধ্যমে প্রাথমিক শিক্ষক নিয়ো করা হচ্ছে মোটা টাকার বিনিময়ে। আজকে রাজ্যে যখন বেকার সমস্যা প্রকট তখন প্রার্থি কাছ থেকে টাকা নিয়ে নিয়োগ করা হচ্ছে। কাজেই এর বিরুদ্ধে ব্যবস্থা নিন এবং মন্ত্রিসভা বলুন তদন্তের ব্যবস্থা করতে।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পৌরমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। বীননগর পৌরসভায় নেহরু রোজগার যোজনার কয়েক লক্ষ টাকা গে কিন্তু তার থেকে উইদাউট টেন্ডার ৩ লক্ষ টাকার ইট বালি কেনা হয়েছে পেটোয়া লোকদে কাছ থেকে। ঐ পৌরসভায় কংগ্রেসি বোর্ড। আমি পৌরমন্ত্রীকে এই ব্যাপারে অনুরোধ কর তদন্ত করতে যে টাকা জনস্বার্থে ব্যবহৃত হবার কথা সেই টাকা থেকে সেখানে একটা মন্দি করে দিয়ে সাম্প্রদায়িক শক্তিকে মদত দেওয়া হয়েছে। টাকাগুলো উইদাউট টেন্ডার যথে খরচ করা হয়েছে। আমি বিধানসভার একজন সদস্য হিসাবে দায়িত্ব নিয়ে এই কথা বলা এবং অনুরোধ করছি এই ব্যাপারে তদন্ত করা হোক।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আপনি দেখুন সভায় ছয়জন মন্ত্রী উপস্থি নেই। আপনি তো এটা দেখবেন।

**মিঃ স্পিকার ঃ** এখানে ছয়জন মন্ত্রী আছে, কারণ ওপাশে কয়েকজন প্রাক্তন মন্ত্রী বে রয়েছেন। এখন আপনি বসুন।

[12-20 — 12-30 P.M.]

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্ব বিষয়ে মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি স্যার, কুলতলী ব্লকে একমাত্র গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র হচ্ছে জয়নগর স্বাস্থ্যকেন্দ্র। সেই স্বাস্থ্য কেন্দ্রের ঘর-বাড়ি সমস্ত ভেঙে গেছে। এই ব্যাপারে আমি হাউসেও বার বার মেনশন করেছি, মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছি। সেখানে এম একটা অবস্থা হয়েছে যে সমস্ত ঘর বিপদজনক অবস্থার মধ্যে আছে। যার ফলে সেখানে ডাক্তাররা ইন্ডোর এবং আউটডোর বন্ধ করে দিয়েছে। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে কুলতলীর এই একমাত্র গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র জয়নগর স্বাস্থ্যকেন্দ্রের গৃহ নির্মাণ করা হোক এবং এই ইন্ডোর এবং আউটডোরে যে চিকিৎস বন্ধ হয়ে গেছে সেটাকে চালু করা হোক। সাধারণ মানুষ চিকিৎসার অভাবে একটা দুর্ভোগে

মধ্যে পড়ছে, তাদের কলকাতার দিকে আসতে হচ্ছে। কাজেই মন্ত্রী মহাশয় দ্রুত হস্তক্ষেপ করে এলাকার মানুষের কথা চিন্তা করে ব্যবস্থা গ্রহণ করবেন এই অনুরোধ করছি।

**श्री मनोहर तिरकी :** मिस्टर स्पिकार सर, मै आपके माध्यम से एक महत्वपूर्ण विषय का उल्लेख करना चाहता हूँ। आप इसे विभागीय दपतर में भेजने की व्यवस्था करेगें। जुलाई मे आईबाद से अलीपुर सब-डिभीजन के कालचीनीगावं व्लांक के अनेक गांव प्रभावित हुए। फोरडन्गा, लोथाबाड़ी रबिन्द्रनगर तथा हेमिलटनगंज मे जान माल को विल्कुल वहा ले गए। सात सो घार नदी मे समा गए। वहुत से जी-जन्तु मारे गए। सात हजार हेक्टर जमीन मे लगे फसल नष्ट हो गए। सरकार की ओर से सहायता के नाम पर एज० बी० ग्रान्ट के तहत मिनिकिट कुछ पैकेट बगैरह दिया गया। जिसे की नगन्य ही कहा जाएगा। जवकि प्रभावित लोगों को ५०० रुपया मिलता है। यहां पर जो प्रभावित जनता है उनकी सहायता की किसीभी तरह की कोशिश नही की जा रही है। रामकृष्ण मिशन की ओर से १०० घर बनाने का काम चल रहाहै इस इलाके मे सिड्डुल कास्ट/सिड्डुल ट्राइव के लोग है। मै सरकार से आपके माध्यम से अनुरोध करता हूँ कि संबंधित डिपार्टमेन्ट अविलम्व इन लोगो को रहने के लिए घर दिया जाय। तथा लोगों को टम्परोरी मकान की व्यवस्था किया जाए। साथ ही साथ इस भीषण बाढ़ मे जो जमना नदी का बांध टुंट गया है, उसे वरसात के पूर्व वना लिया जाए, रिपेयरिगं करा लिया जाए। और इस इलाके मे जो सड़क टुट गए है उसकी मराम्मत की जाए। इस इलाके के लोग आतेंकित है अतः सरकार को इस ओर ध्यान देना चाहिए। इलाके मे जो बांध रास्ता-घाट टुट गया है, नष्ट हो गया है उसे बनाने के लिए सरकार से यही अनुरोध से आपके माध्यम से करता हूं।

**শ্রী সঞ্জিবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এই বামফ্রন্ট সরকারের কাজের একটা নমুনা তুলে ধরতে চাই। দক্ষিণ ২৪-পরগনার পাথর— প্রতিমে জি-ব্লকে একটা স্বাস্থ্যকেন্দ্র আছে, তার নাম হচ্ছে ইন্দুপুরী স্বাস্থ্যকেন্দ্র। ৬ বছর আগে বাড়িটি সম্পূর্ণ হয়েছে। কিন্তু প্রধানের কাছ থেকে জানতে পেরেছি যে কেবল মাত্র মন্ত্রী উদ্বোধন করার সময় পাচ্ছেন না বলে ৬ বছর বাড়িটি পড়ে আছে, ডাক্তার, নার্স নিয়োগ হয়নি। আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে জানতে চাইব যে কি কারণে বাড়ি হওয়া সত্ত্বেও হাসপাতালটি চালু করা যায়নি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একথা বলতে চাই যে ঐ গ্রামের পঞ্চায়েতে পরপর ৩ বার কংগ্রেসের প্রধান হয়েছে বলে কি আজ পর্যন্ত ঐ হাসপাতালটি চালু করা গেলনা, এই ব্যাপারে আমাদের সন্দেহ থেকে গেছে। তাই, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন করব যে অবিলম্বে দক্ষিণ ২৪ পরগনার পাথরপ্রতিম থানার জি-ব্লকের ইন্দুপুরী স্বাস্থ্যকেন্দ্রটি যাতে চালু করা হয় তার ব্যবস্থা করুন।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি

আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ রাস্তার ব্যাপারে। উত্তর রামনগর এলাকার ৫০ হাজার মা প্রায় ২০ কিলোমিটার রাস্তার উপর নির্ভরশীল। এই রাস্তার আংশিক পি.ডব্লু.ডি বোল্ডার দি রাস্তা করেছেন এবং বাকি অংশ জেলা পরিষদ মোরম দিয়ে রাস্তা করেছে। এই রাস্তার উ বাস রুটও দেওয়া হয়েছে এবং এই বাস দেপাল পর্যন্ত এসে থেমে গেছে। এই রাস্তার উ দিয়ে ভারী ভারী লরি যাতায়াত করে, ফলে রাস্তার খুব ক্ষতি হচ্ছে। এই মুহূর্তে এই রাস্তা পাকা করার প্রয়োজন রয়েছে। কারণ এখানে প্রচুর কাজু বাদাম উৎপন্ন হয়, এই কাজু বাদ পরিবহন করার সুযোগ সুবিধা পাচ্ছে না। এখানে প্রচুর শাক-সবজি উৎপাদন হয়, সেইগু ঠিকভাবে পরিবহন করা যাচ্ছে না। এই রাস্তার উপর তিনটি হাসপাতাল, ৮টি মাধ্যমিক স্কু কলেজ এবং গুরুত্বপূর্ণ বহু প্রাইমারি স্কুল এবং অনেক ভাল ভাল প্রতিষ্ঠান আছে। এ রাস্তাটি পাকা করলে এই এলাকার মানুষের এবং ছাত্র-ছাত্রিদের পরিবহনের সুবিধা হবে। এ রাস্তাটি পাকা রাস্তায় রূপান্তরিত করার জন্য আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষ করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। আমাদের নদীয়া জেলায় কেন্দ্রীয় সরকারের আই.আর.ডি.পি স্কীম আছে যার ৮০ ভাগ টাকা কেন্দ্রীয় সরকার দেন যেটা আপনি জানে বর্তমান আর্থিক বছরে আই.আর.ডি.পি স্কীমের ঋণের খাতে যে টাকা সেই ২ কোটি টা এখনও বরাদ্দ হয়নি। স্যার, এই ঋণের টাকা পাওয়ার আগে বিভিন্ন পঞ্চায়েতের মাধ্য একটা সার্ভে করে তালিকা তৈরি করা হয়। নদীয়া জেলার বুকে পঞ্চায়েতগুলি তালিকা তৈ করার ব্যাপারে একটা কারচুপি করেছে। এই তালিকা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হ তৈরি করা হয়। এখানে প্রথম ক্যাটাগরি হবে মিনিমাম ইনকাম গ্রুপে যারা আছে, অর্থাৎ স নিম্ন আয়ের মানুষ প্রথম সুযোগ পাবে। এখানে যেটা করা হয়েছে তা হল সর্বোচ্চ আয়ে লোকেদের সর্ব নিম্ন আয়ের গ্রুপে দেখানো হয়েছে, আর সর্ব নিম্ন আয়ের গ্রুপের লোকে সর্বোচ্চ আয়ের গ্রুপে দেখানো হয়েছে। বর্তমান আর্থিক বছর আর কয়েক মাস বাকি, এখন প্রায় ২ কোটি টাকা বরাদ্দ হয়নি। এটা না বরাদ্দ হলে গরিব মানুষের টাকা ফেরত যাবে আমার দাবি এই কারচুপি করা তালিকা বাতিল করা হোক এবং ২ কোটি টাকা বরাদ্দ কর প্রকৃত নিম্ন আয়ের গরিব মানুষের কাছে ওই টাকা পৌঁছে দেওয়া হোক। প্রকৃত গরি মানুষেরা যাতে সুযোগ পায় তারজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষ করছি।

**শ্রী ভন্দু মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মারকেটিং মন্ত্রী এব স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পুরুলিয়া জেলায় বহরমপুর রেগুলেটেড মারকে আছে। সেই রেগুলেটেড মারকেটে বিহার, বাংলা এবং উড়িষ্যার থেকে বহু ট্রাক আসে অনেক ব্যবসায়ী এই সমস্ত ট্রাক নিয়ে আসে। এখানকার পুলিশ প্রসাশন এবং ফাঁড়ি পুলিশের অন্যায়ভাবে এই ট্রাক মালিকদের কাছ থেকে টাকা আদায় করছে। আমাকে ট্রা মালিকেরা এই ব্যাপারে বলেছেন এবং আমিও এই ব্যাপারে পুলিশ প্রশাসনকে বলেছি। কিন্তু তাতে কোনও কাজ হয়নি। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি রাখছি যাতে এই বে-আইনি ভাবে টাকা আদায় হচ্ছে, পুলিশ প্রশাসন আদায় করছে সেটা অবিলম্বে যাতে বন্ধ

করা হয়।

[12-30 — 12-40 P.M.]

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মুর্শিদাবাদ জেলায় আমার কেন্দ্র নওদায় জলঙ্গী নদীর ভাঙনে তাকিয়া গ্রাম, যেটা খুব গরিব দুস্থ গ্রাম, সেই গ্রামটা প্রায় সম্পূর্ণ নিঃশেষ হতে চলেছে। আমি বার বার বিষয়টি এখানে তুলেছি আমি এবারে এম.এল.এ. হয়ে আসার পর। আমি ইরিগেশন দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি আপনার মাধ্যমে। কিন্তু এখন পর্যন্ত কোনও ব্যবস্থা হল না। ঐ গ্রামে যারা থাকে, যারা অতি দরিদ্র, যারা ভূমিহীন এমন অনেক লোকের বাড়িঘর নদীগর্ভে চলে গেছে। তাদের স্থানান্তরিত হতে হয়েছে। এখনও কিয়দাংশ বেঁচে আছে, অর্থাৎ বাড়িঘর যেগুলো আছে, এই বর্ষা আসবার পূর্বে যদি এই ভাঙন প্রতিরোধ অবিলম্বে না করা যায় তাহলে ঐ বাড়িঘরগুলো এবং ঐ গ্রামটা নষ্ট হয়ে যাবে এবং কোথায় ঐ সমস্ত মানুষগুলোর পুনর্বসতি হবে তা ভাবতে হবে। যাদের বাড়িঘর ভেঙে গেছে তাদের যে সরকারি সাহায্য দেবার কথা তাদের বাড়িঘর করে দেবার জন্য যে সাহায্য ক্যালামিটিজের জন্য যে ত্রাণ সাহায্য তা আজ পর্যন্ত তাদের দেওয়া হয়নি। আজকে তারা রাস্তায় রাস্তায় ঘুরে বেড়াচ্ছে। আমি আপনার মাধ্যমে ইরিগেশন মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এর প্রতিকার করা হয়।

**শ্রী মাণিকচন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি প্রাথমিক এবং মাধ্যমিক দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই রাজ্যে পে-কমিশনের সুপারিশ অনুযায়ী শিক্ষকদের বেতন বৃদ্ধি হয়েছে এবং অনেকে বর্ধিত হারে বেতন পাচ্ছেন। কিন্তু বীরভূম জেলার প্রাথমিক এবং বুনিয়াদি বিদ্যালয়ের শিক্ষকগণ বর্ধিত বকেয়া বেতন এখনও পান নি। তাঁরা যাতে সত্বর বর্ধিত বকেয়া বেতন পেতে পারেন তারজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্য পশ্চিমবঙ্গে পিছিয়ে পড়া, অর্থনৈতিক দিক থেকে অনগ্রসর মানুষের সংখ্যা অনেক রয়েছে। মন্ডল কমিশনের সুপারিশ নিয়ে এ রাজ্যের মন্ত্রীরা বিতর্ক করেছেন। অনেক দেরিতে হলেও তারা এটা মেনে নিয়েছেন। কিন্তু কার্যে রূপান্তরিত করার ক্ষেত্রে তাদের দ্বিধা দেখা যাচ্ছে। মেদিনীপুর, পুরুলিয়া এবং বাঁকুড়া, বিহারের সিংভূম, রাঁচী এবং আরও বেশ কিছু জায়গায়, বিস্তীর্ণ এলাকা নিয়ে যেটা ঝাড়খন্ড, ওড়িষ্যার ময়ূরভঞ্জ, বারিপদায় এবং মধ্যপ্রদেশের একটা অংশের কুর্মি, মাহাতো সম্প্রদায়ের মানুষ কুরিয়া সম্প্রদায়ের মানুষ তামলি সম্প্রদায়ের মানুষ এরা অর্থনৈতিক দিক থেকে পিছিয়ে পড়া মানুষ হিসাবে চিহ্নিত হলেও তাদের কিন্তু এই রাজ্যের সরকার অগ্রাধিকারের ভিত্তিতে বিভিন্ন সুবিধা দিতে দ্বিধাগ্রস্ত, এখনও পর্যন্ত কোন পদক্ষেপ নেন নি। মেদিনীপুর, পুরুলিয়া এবং বাঁকুড়ায় কয়েক বছরে ইদানিংকালে পশ্চিমবঙ্গ সীমান্ত এলাকায় পাত্রাহাতুতে শিল্পী, রাঁচীর কাছে মাহাতো সম্প্রদায়ের যে গ্রাম আছে সেখান থেকে তারা এখানে এসেছে। মাহাতো সম্প্রদায়ের মানুষ পশ্চিমবঙ্গ সরকার, বিহার সরকার, ওড়িষ্যা সরকারের কাছে আবেদন করেছে। ১৯৬২ সাল অবধি মাহাতো সম্প্রদায় পশ্চিমবঙ্গে সংরক্ষণের তালিকায় ছিল। এখন তাদের ব্যাপারে নতুন

করে রি-ইনক্লুশন ইন দি লিস্ট করতে হবে। এর ফলে অনগ্রসর শ্রেণীর মানুষরা এখানে সবদিক থেকে বঞ্চিত হচ্ছে। এটা একটু ভেবে দেখতে আমি অনুরোধ করব। এখানে মাহাতো সম্প্রদায়ের যে সমস্ত মানুষ আছেন, তাদের ব্যাপারে অবিলম্বে খতিয়ে দেখতে হবে এবং তাদের নাম রি-ইনক্লুশন ইন দি লিস্ট যাতে অবিলম্বে হয় তারজন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী সভার কাছে আবেদন রাখছি।

**মিঃ স্পিকার ঃ** মাহাতো সম্প্রদায় ১৯৬২ সালে ডিনোটিফাইড হয়, স্বাভাবিকভাবে ৬২ সালে সরকারে যারা ছিলেন তারা তো কন্সটিটিউশন ডিনোটিফাই করেছে, হোয়াট ওয়াজ দ্যা কনসিডারেশন?

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** এর একটা ক্লারিফিকেশন আপনি চেয়েছেন, '৬২ সাল অবধি মাহাতো সম্প্রদায়ের মানুষ সংরক্ষণের আওতায় ছিল এবং তারা সুযোগ সুবিধা পেতেন। '৬২ সালের পর কোন এক অজানা কারণে ডিউ টু আন এক্সপ্লেইন্ড রিজিনস সংরক্ষণের সুবিধা উইথড্র করে নেওয়া হয়। এটা নতুন প্রেক্ষাপটে এই সম্প্রদায়কে ইকনমিক্যালি ব্যাকওয়ার্ড হিসাবে চিহ্নিত করে তাদের সংরক্ষণের আওতায় নিয়ে আসার জন্য কমিশন সুপারিশ করেছে। ইতিমধ্যে ভারতবর্ষের অন্যান্য রাজ্যে এটাকে গ্রহণ করেছে, বিহারে এটাকে ৮০ ভাগ গ্রহণ করেছে, কিছু অংশে করেনি, সেটা নিয়ে বিচার বিবেচনা চলছে। উড়িষ্যা অনেক জায়গায় করেছে, কিছু জায়গায় তারা করেনি, এটা নিয়েও বিচার বিবেচনা চলছে। কিন্তু আমাদের রাজ্যে পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর এই তিনটি জেলায় যারা সংখ্যায় বেশি এই সম্প্রদায়ের কয়েক লক্ষ মানুষ এই সুযোগ থেকে পিছিয়ে আছে, তারা সুযোগ পাচ্ছে না, এটা কোনও রাজনীতির জেদাজেদি নয়। আমি শুধু আবেদন করছি এটাকে বিশ্লেষণ করে প্রশাসনিক জটিলতা দূর করে অ্যাজ পার দি রেকমেন্ডেশন অফ দি মন্ডল কমিশন এটা গ্রহণ করার জন্য আমি আবেদন করছি।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকারের পক্ষ থেকে ও.বি.সি গঠন করা হয়েছে স্বভাবতই বলি বিষয়টি তাদের বিবেচনাধীন। এই মুহূর্তে রাজ্য সরকারের পক্ষ থেকে করণীয় কিছু নেই। আমার মনে হয় মাননীয় সদস্য যে বিষয়টা উল্লেখ করেছেন, এটা আপনি বরং কমিশনের কাছে রেফার করুন, তারা বিচার বিবেচনা করে যে প্রতিবেদন দাখিল করবেন রাজ্য সরকার সেটাকে উপযুক্ত মর্যাদা দিয়ে সেটা ভাবনা-চিন্তা করবেন।

**মিঃ স্পিকার ঃ** সুপ্রিম কোর্ট যে রায় দিয়েছেন তারা বলেছেন, কমিশন গঠন হবে রাজ্য স্তরে। রাজ্য সরকারকে এই রকম একটা আদার ব্যাক ওয়ার্ড ক্লাশের কমিশন গঠন করতে হবে। সেই কমিশন যাকে চিহ্নিত করবে ও.বি.সি. হিসাবে তাদেরকে রাজ্য সরকার স্বীকৃতি দিতে পারবে। তার বাইরে কিছু করতে পারবে না। সেই কারণে রাজ্য সরকারকে এই কমিশনের সুপারিশের জন্য অপেক্ষা করতে হবে। প্রথম প্রশ্ন যেটা সেটা হচ্ছে, কমিশন যখন বসবে তাদেরও তো অনেকগুলি ফ্যাক্টার নিয়ে কনসাল্ট করতে হবে। একটা সম্প্রদায়ের একটা বিশেষ কাস্ট একটা লিস্টের মধ্যে ছিল, হঠাৎ সরকার তাদের ডিনোটিফাই করল, কিন্তু ডিনোটিফাই করার ব্যাপারে কোনও কারণ নিশ্চয় ছিল, অকারণে তো হয়নি। তাদের কোন সুপারিশ ছিল, তাদের কোন রেকমেন্ডেশন ছিল, এই ব্যাপারে আপনার কিছু জানা

আছে, কোন কারণে এটা হয়েছে?

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** তখন মাহাতো কমিউনিটি, শিডিউল কাস্ট কমিউনিটি হিসাবে চিহ্নিত ছিল, কিন্তু এখন The total perspective of the analysis has been changed. Now they have come under the purview of the economically backward community under the recommendation of the Mondal Commission. সেই অ্যাসপেক্ট আপনি ঠিক জায়গাটা ধরেছেন, আপনাকে ধন্যবাদ দিচ্ছি, এই পরিপ্রেক্ষিতে যেহেতু রেকমেন্ডেশন এসেছে, আমি আবেদন করব আপনার মাধ্যমে এটাকে সুবিবেচনা করার জন্য।

**মিঃ স্পিকার ঃ** মন্ত্রী তো বলেছেন, ওখানে ও.বি.সি. কমিশন গঠন করা হয়েছে, তারা ওদের সুপারিশগুলি মানতে পারেন।

[12-40 — 12-50 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, বিনীতভাবে আমি সাবমিশান করতে চাই, ওয়েস্ট বেঙ্গলে ও.বি.সি. ছেলেরা They aree being deprived of the scopes in the Central Government services because of the perfidy of the Left Front Government. What is the fact ? The fact is that when the Mondal Commission was formed and when the Mondal Commission was going into the question of other backward classess, West Bengal at that time constituted a committe under Shri Benoy Krishna Chowdhury and they gave a report that there were are no other backward classess in West Bengal. Now, the Central Government, during the regime of Shri V.P. Singh, first gave a decision that 27% of the jobs in the Central Government services would be reserved for the backward classess. Subsequently, the same report was accepted by the Central Government. The Supreme Court has already specified who will be included. What happened to other States ? They have already prepared a list of OBCs. But West Bengal is the only state which did not give the list of OBCs . and thus the people of West Bengal is being deprieved of the facilities Central Government is giving to OBCs in connection with Central Services etc. Sir, we do not know when the report of the committee will come but till that time people of the 'Mahato' community, 'Kurmi' community are being deprieved of these facilities. These communities have already been included in the OBC list of Bihar and M.P. It is not a question of doing what you have not done. This is a serious failure on the part of the Left Front Government in West Bengal. It is a serious matter.

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** স্যার, সুপ্রিম কোর্টের নাইন জাজেস বেঞ্চ যে রায় দিয়েছেন তাতে তারা পরিষ্কার বলেছেন যে, মন্ডল কমিশনের সুপারিশ তারা মেনে নিয়েছেন। কিন্তু মন্ডল কমিশনের সুপারিশ যেসব সম্প্রদায়কে ও.বি.সি. হিসাবে উল্লেখ করা হয়েছে সেটা তারা

মানেন নি। তারা পশ্চিমবঙ্গ সহ কয়েকটি রাজ্যের কথা বলে দিয়েছেন যে রাজ্যগুলিতে কোন কোন সম্প্রদায়কে ও.বি.সি. হিসাবে বিবেচনা করা হবে তা সে রাজ্যগুলি নিজেরা কমিশনের মাধ্যমে যে তালিকা নির্দিষ্ট করবেন সেই অনুযায়ী হবে। সে হিসাবে আমাদের রাজ্য সহ কয়েকটি রাজ্যে কমিশন গঠিত হয়েছে। মন্ডল কমিশনের রিপোর্ট-এর মধ্যে মাননীয় সদস্য যে সম্প্রদায়ের কথা বলছেন তাদের উল্লেখ আছে। মহাতো সম্প্রদায়ের উল্লেখ আছে। আমার মনে হয় সৌগতবাবু বোধ হয় রিপোর্টটা পড়েন নি। স্যার, আপনি অনুমতি দিলে আমি আগামি দিনে রিপোর্টটা এখানে উপস্থিত করতে পারি। সুপ্রিম কোর্টের রিপোর্ট পশ্চিমবাংলা এবং আরও কয়েকটি রাজ্যের বিষয়ে পরিষ্কার ভাবে উল্লেখ করা হয়েছে যে, মন্ডল কমিশনের রিপোর্টে যে তালিকা দেওয়া হয়েছে ঐ অনুযায়ী হবে না। অর্থাৎ তারা বলেছেন, মন্ডল কমিশনের রিপোর্টে পশ্চিমবাংলা সহ বিভিন্ন রাজ্যের যে তালিকা দেওয়া আছে তাদের পক্ষে গ্রহণ-যোগ্য নয়। রাজ্যগুলি নিজেরা যে তালিকা গ্রহণ করবে সেই তালিকাই তাদের কাছে গ্রহণ যোগ্য হবে। পশ্চিমবাংলা সহ ভারতবর্ষের বহু রাজ্যে কমিশন গঠিত হয়েছে, কিন্তু কমিশনের প্রতিবেদন এখনো পেশ করা হয়নি। সেই প্রতিবেদন পাবার পর আমরা সিদ্ধান্ত গ্রহণ করব।

(গোলমাল)

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** স্যার, অন্যান্য রাজ্যের মানুষরা কেন্দ্রীয় সরকারের চাকরির সুযোগ পাচ্ছে, কিন্তু পশ্চিমবাংলার মানুষরা সেই সুযোগ পাচ্ছেনা। এই কথা বোধ হয় ওরা বলতে চাইছেন। আমি শুধু এ ক্ষেত্রে একটা কথাই বলতে চাই যে, শূন্যের ২৭% শূন্যই হয়। কোথাও কেউ কেন্দ্রীয় সরকারের কোনও চাকরি পাচ্ছেনা। নিয়োগ বন্ধ।

**শ্রী বাদল জমাদার ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি রেশন কার্ডের বিষয়ে। এই রেশন কার্ড বিগত ১০।১২ বছর আগে দেওয়া হয়েছিল। সেইসব রেশন কার্ডগুলি কারো ছিঁড়ে গেছে, কারো জরাজীর্ণ হয়ে গেছে অর্থাৎ একেবারে ব্যবহারের অযোগ্য হয়ে গেছে। বহু ফ্যামিলি রেশন কার্ড থেকে বাদ পড়ে গেছে। এর মধ্যে বহু শিশু জন্ম গ্রহণ করেছে। এইসব ক্ষেত্রে রেশন কার্ড পেতে হয়রানি হতে হচ্ছে। আমরা জানি, রেশড় কার্ড শুধু তেল আর চিনির জন্যই ব্যবহার হয়না, জীবনের অনেক অনেক ক্ষেত্রে রেশন কার্ড প্রয়োজন। অপরিসীম গুরুত্বের কথা বিবেচনা করে অ.বার বাড়ি বাড়ি রেশন কার্ড প্রবর্তন করার ব্যবস্থা করা হোক এই আবেদন আমি মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আপনি জানেন স্যার, যখন সারা পশ্চিমবাংলায় পঞ্চায়েতের নির্বাচন হল তখন আমাদের মালদা জেলার মঙ্গলবাড়ি গ্রাম পঞ্চায়েত ভোট হয়নি। কারণ হচ্ছে, বর্তমান সরকার বলেছিলেন এটা পৌরসভা করা হবে। পৌরসভা এবং পঞ্চায়েতের নির্বাচন ৬ মাস হয়ে গেল কিন্তু এটা পৌরসভা হয়নি এবং পঞ্চায়েতের ভোটও হয়নি। মহামান্য আদালত মানুষের গণতান্ত্রিক অধিকার ফিরিয়ে দেবার সপক্ষে যখন রায় দিল তখন পঞ্চায়েতের নির্বাচন ২২ জানুয়ারি হবে বলে ঠিক হল। যখন নির্বাচনী প্রচার

চলাছল তখন বাড়িতে বাড়িতে গিয়ে ভোটারদের থ্রেড করেছিল সি.পি.এমের ক্যাডাররা এবং তাদের নেতারা। আমাদের একজন কংগ্রেস কর্মির পাঁউরুটির ফ্যাক্টরি আছে। তাকে ভয় দেখানো হল যদি সে সি.পি.এমের ফেবারে কাজ না করে তাহলে তার ফ্যাক্টরির জন্য টেন্ডার দেওয়া হবে না। এইরকম অত্যাচার চালানো সত্ত্বেও কংগ্রেস সেই পঞ্চায়েত নির্বাচনে যখন নিশ্চিত জিতছে এই স্থির সিদ্ধান্তে যখন তারা পৌঁছালো তখন তারা নির্বাচনী প্রচারের শেষে ৪৮ ঘন্টার মধ্যে আদালতের কাছে অ্যাপিল করে ভোট বন্ধ করল। এই সরকারই টি.এন শেষনের ভয়ে হাইকোর্ট কেস করছে আবার এরাই মালদায় পঞ্চায়েত নির্বাচন বন্ধ করার জন্য হাইকোর্টে অ্যাপিল করছে। তাই আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব অবিলম্বে মালদায় পঞ্চায়েত নির্বাচন ঘোষণা করুন এবং মঙ্গলবাড়ি এলাকার মানুষের গণতান্ত্রিক রায় ফিরিয়ে দেবার ব্যবস্থা করুন।

[12-50 — 1-00 P.M.]

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনি জানেন, বোলপুরের শান্তিনিকেতন-এর একটি বিশেষ আন্তর্জাতিক গুরুত্ব আছে এবং সেই গুরুত্বের কথা মনে রেখে রাজ্য সরকার শান্তিনিকেতন শ্রীনিকেতন উন্নয়ন পর্ষদ গঠন করেছেন। বোলপুর শান্তিনিকেতন, শ্রীনিকেতন সহ আরও ৪৪টি মৌজা নিয়ে উন্নয়ন পর্ষদ গঠন করা হয়। মাননীয় এম.পি. শ্রী সোমনাথ চ্যাটার্জি এই উন্নয়ন পর্ষদের চেয়ারম্যান আছেন। বোলপুর মিউনিসিপ্যালিটি হচ্ছে কংগ্রেসের, তাদের মেম্বারও আছে, বিশ্বভারতীয় কর্তৃপক্ষ আছে, বিধায়ক হিসাবে আমি আছি এবং কিছু সরকারি অফিসার এই উন্নয়ন পর্ষদের সঙ্গে যুক্ত আছে। আমি লক্ষ্য করছি, যে উদ্দেশ্য নিয়ে এই উন্নয়ন পর্ষদ গঠন করা হয়েছিল বোলপুর মিউনিসিপ্যালিটি কংগ্রেসের হওয়ায় তারা এই উন্নয়ন পর্ষদের সঙ্গে কোনওরকম সহযোগিতা করছেন না এবং বিশ্বভারতীয় কর্তৃপক্ষও এই উন্নয়ন পর্ষদের সঙ্গে সহযোগিতা করছেন না। বিশ্বভারতীর উপাচার্যের সদিচ্ছা থাকলেও কংগ্রেসের প্রভাব কাটিয়ে উন্নয়ন পর্ষদকে সমর্থন করতে পারছেন না। এরফলে উন্নয়নের কাজ ব্যাহত হচ্ছে। অপরদিকে ঝাড়খন্ড, কংগ্রেস এবং নকসালের একটা গ্রুপ এবং জমির যারা দালাল সেই দালালদের নিয়ে একটা চক্র গড়ে উঠেছে। এরা এই উন্নয়ন পর্ষদের বিরুদ্ধে ষড়যন্ত্র করছেন। এই শান্তিনিকেতন এবং শ্রী নিকেতন তার বিরুদ্ধে ষড়যন্ত্র করছে। কিছুদিন আগে মমতা দেবি এবং সৌগতবাবুরা গিয়েছিলেন, সেখানে ঝাড়খন্ডী, কংগ্রেসের লোকরা এবং জমির দালালরা যে ষড়যন্ত্র করছে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া দরকার।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই হাউসের কাছে কটি গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করছি। বিষয়টি সকলের অনুধাবন করা উচিত। কলকাতা ১০ বছর পূর্তি উপলক্ষ্যে বহু অনুষ্ঠান হয়ে গেছে, আমি গত বিধানসভায় প্রশ্নটা তুলেছিলাম। ধরচন্দ্র বিদ্যাসাগর মহাশয়ের কলকাতার যে বাড়িটিতে ছিলেন সেটা অধিকার করার জন্য নাও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। কলকাতার নেতারা বীরসিংহে যাচ্ছেন, বক্তব্য রাখছেন কিন্তু লকাতায় বিদ্যাসাগর, রামমোহন, বিবেকানন্দের বাড়ি সহ আরও ঐতিহ্য যাতে ধরে রাখা য় তারজন্য সরকার কিছু ভাবছেন না। মাননীয় মুখ্যমন্ত্রী ঘুরে বেড়ান, লন্ডনে যান, অন্যান্য শে যান, সেইসব দেশে ষোড়শ, অষ্টাদশ শতাব্দীর সমস্ত পুরনো ঐতিহ্য রাখার ব্যবস্থা ছে। এখানে বিদ্যাসাগরের ব্যাপার নিয়ে নাটক হচ্ছে বর্ণ পরিচয় বাদ দিয়ে মেলা করা

হচ্ছে কিন্তু কলকাতার বুকে বিদ্যাসাগর এবং বিবেকানন্দের বাড়ি ও শোভাবাজারের বাড়িগুলি আর্কিটেকচার যা আছে তার কিছুই রক্ষা করার ব্যবস্থা নেওয়া হচ্ছে না। শুধু শহিদ মিনার সাজানো হচ্ছে, ভিক্টোরিয়ায় আলো জ্বালা হচ্ছে। আমি আপনার মাধ্যমে তথ্য এবং সংস্কৃতি দপ্তরের কাছে জানাবার জন্য বার বার হাউসের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিশেষ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। শীতের সুন্দরবন আমরা দেখেছি, এবং আমরা গর্বিত যে মহামান্য রাষ্ট্রপতি থেকে আরম্ভ করে রাজ্যপাল কেন্দ্রীয় মন্ত্রী এবং রাজ্যের মন্ত্রী মহাশয়রা ও সরকারি উচ্চপদস্থ কমিশনার অফিসার সকলে সেখানে গিয়ে থাকেন। শীতের সময় সুন্দরবন যেতে হলে প্রথমে বাসন্তী ব্লকে যেতে হয় তারপর যেখানে যান সেটা হল গোসাবা ব্লকের সজনেখালি। সে সময়ে বেশিরভাগ ব্লক আধিকারিকদের ঐসব মন্ত্রী বা উচ্চপদস্থ অফিসারদের হয় রিসেপশন অথবা সি অফ করতে হয়। শীতের সময় যে সময় পঞ্চায়েতের কাজ বেশি থাকে সে সময়ে তাদের নানা মিটিং অ্যাটেন্ড করতে হয়। এস.ডি.ও. ডি.এম. সকলের সঙ্গেই দেখা করতে হয়। তারা কোনটা করবেন। সেজন্য আমার সুনির্দিষ্ট প্রস্তাব যে শীতকালে ওখানে অন্তত ব্লক রিসেপশনিষ্ট অফিসার অন্তত দুজনকে নিয়োগ করা হোক।

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আকর্ষণ করতে চাই। বিষয়টি হচ্ছে মুর্শিদাবাদের প্রায় দু মাস রেশন ব্যবস্থা ভেঙে পড়েছে। মাল পাওয়া যাচ্ছে না। কারণ হল এফ.সি.আই. যে মাল দেয় তার কনট্রাক্টররা যে কারবার করে সেই দু-নম্বরী কারবার করতে গিয়ে এফ.সি.আইয়ের সঙ্গে গোলমাল হওয়ায় এই রেশন ব্যবস্থা বন্ধ হয়ে গেছে কাজেই এটা দ্রুত চালু করার ব্যবস্থা করা হোক। আর একটি বিষয় হল জঙ্গীপুর সাব ডিভিসন আমার বিধানসভা কেন্দ্র সেখানে ৭০ ভাগ মানুষ বিড়ি শিল্পী। অধিকাংশ সময়ে রাত্রের বেলায় কাজ করে, গ্রামে যেখানে বিদ্যুত পৌঁছায় নি সেখানে কেরোসিন তেলের প্রয়োজন। সেখানে মিউনিসিপ্যালিটি এলাকায় ৫০ পারসেন্ট এবং গ্রামের দিকে তারও অর্দ্ধেক অ্যালটমেন্ট করা হয়। যাতে একটু বেশি বরাদ্দ করা হয়, বিড়ি শ্রমিকরা পরিশ্রম করতে পারে তারজন্য আবেদন করছি।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার জেলা মুর্শিদাবাদের খরগ্রাম ব্লকের রাণীনগর গ্রামে গত ২১শে নভেম্বর কংগ্রেসের গুন্ডারা চার বিঘা জমির ধান চুরি করে। এর বিরুদ্ধে থানায় ডায়রি করা হলে তাদের গ্রেপ্তার করা হয়, কিন্তু পরে তারা জামিন পেয়ে যায়। এরপর আবার গত ২৬শে নভেম্বর গোপীনাথপুর গ্রামের জোহাদ শেখ, রুস্তম শেখ, মহম্মদ বদরুদ্দোজা প্রভৃতি কয়েকজন কংগ্রেসি গুন্ডার নেতৃত্বে একদল লোক রাতে আমাদের গ্রামের মাঠে ধান চুরি করতে আসে। দেখতে পেয়ে গ্রামের মানুষ চোর চোর বলে চিৎকার শুরু করলে তাদের উপর বোমা ছুঁড়তে শুরু করে এবং গ্রামের ১২টি বাড়িতে আগুন লাগিয়ে দেয়। এরফলে ১২ বাড়িই পুড়ে ভষ্মীভূত হয়ে গেছে। ঐ সমস্ত সমাজবিরোধীরা সবাই কংগ্রেস (আই) এর গুন্ডা, এবং সবাই পঞ্চায়েত নির্বাচনে এবং স্কুল নির্বাচনে হেরে গেছে। ওদের বিরুদ্ধে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বামফ্রন্ট আমলে শ্রমিক শ্রেণীর কি অবস্থা হয়েছে সেটাই বলছি। এখানে একটার পর একটা চটকল বন্ধ হয়ে যাচ্ছে। এখানেই শেষ নয়। তেলেনীপাড়ার ভিক্টোরিয়া জুটমিল বন্ধ হয়ে যাবার পর সেখানে পুলিশের সঙ্গে ঐ মিলের শ্রমিকদের সংঘর্ষ হয় এবং তারফলে গত ২০শে অক্টোবর ভিখারি পাশোয়ান নামে ঐ মিলের এক শ্রমিককে পুলিশের বড়বাবু এসে তার বাবা, মা এবং স্ত্রীর সামনে থেকে তুলে নিয়ে যায়। আজকে ২৫শে জানুয়ারি, তিনমাস হয়ে গেল, কিন্তু আজ পর্যন্ত তার কোনও খোঁজ পাওয়া যায়নি। আমার কাছে নির্দিষ্ট খবর আছে, থানায় তাকে পিটিয়ে মেরে ফেলা হয়েছে। এর বিরুদ্ধে তারা পুলিশে ডায়রি করেছে, কিন্তু পুলিশ বলছে যে, তাকে অ্যারেস্ট করা হয়নি। তারপর তার বাবা কোর্টে এফিডেভিট করেছে এবং আমরা হাইকোর্টে হেবিয়াস কর্পাস করেছি। ঐ হেবিয়াস কর্পাসে সই করেছে তার বাবা। কিন্তু তারপর থেকে তার বাড়িতে সি.পি.এমের লোকজন গিয়ে তাকে ভয় দেখাচ্ছে যে, বাড়িতে বোমা মারছে, ফলে তারা ভয় পাচ্ছে। যখন বাবা-মা এর সম্মুখ থেকে তাকে পুলিশ তুলে নিয়ে গেলো তখন সি.পি.এম. চুপ করে থেকেছে, অন্য দিকে তার বাবা যখন হাইকোর্টে হেবিয়াস কর্পাস করল তখন সি.পি.এম. তাকে ভয় দেখাচ্ছে। সেখানে পুলিশ তাকে কোনওরকম নিরাপত্তা দিচ্ছে না। আপনি একজন ল'য়ার, এই ব্যাপারে আপনার ইমিডিয়েট হস্তক্ষেপ চাই, কারণ হেবিয়াস কর্পাস করবার অধিকার আমাদের সাংবিধানিক অধিকার। তাই সেখানে তার বাবা লাখী পাশোয়ানের নিরাপত্তার ব্যবস্থা করা হোক, কিন্তু সেটা ভদ্রেশ্বর থানা দিয়ে নয়, তেলেনিপাড়া থানা দিয়ে নয় বা হুগলি জেলা পুলিশকে দিয়ে নয়, কলকাতা থেকে তাদের পুলিশি নিরাপত্তা দিন, কারণ সেখানে এইরকম একটা অবস্থা সৃষ্টি করেছে বামফ্রন্ট।

[1-00 — 1-10 P.M.]

**শ্রী দ্বিজেন রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় গত ২০ তারিখে একটি বাঁশ চুরির ঘটনাকে কেন্দ্র করে বিদ্যালয় প্রাঙ্গনে এক বরখাস্ত শিক্ষকের সঙ্গে ঐ স্কুলের প্রধান শিক্ষকের সংঘর্ষ হয় এবং তাতে উভয় পক্ষই আহত হন। এদের মধ্যে একজন গুরুতররূপে আহত হন। কিন্তু কংগ্রেস এবং বিজেপি সেখানে একজন মারা গেছেন বলে প্রচার করে দেয় এবং তারজন্য জনমানসে সহানুভূতি সৃষ্টি হয় এবং সেটাকে পুঁজি করে ব্লক অফিস ভাঙচুর করা হয়। শান্তিপূর্ণ ডেপুটেশন করার নামে অত্যাচার করে, ব্লক অফিসে গিয়ে সেখানে টেলিফোন, দরজা-জানালা, চেয়ার-টেবিল সব ভাংচুর করে, সভাপতিকে মারধোর করে এবং একটা মেয়েকে শুধু শুধু মারধোর করে। এই হচ্ছে তাদের শান্তিপূর্ণ ডেপুটেশন। তারপরে পরবর্তীকালে ২২ তারিখে তারা থানায় যায় এবং সেখানেও ডেপুটেশনের নামে ব্যাপকভাবে হামলা করে।....

(এই সময়ে পরবর্তী স্পিকারকে ডাকায় মাইক অফ হয়ে যায়)

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। এখানে মাননীয় সদস্য সৌগত রায় একটা গুরুত্বপূর্ণ বিষয়ের অবতারণা করেছেন এবং যে মন্তব্য করা উচিত নয় সেটাও তিনি করেছেন, সেটা আপনি বিচার করবেন। আমি যতদূর

জানি, আমাদের রাজ্যের সমস্ত ট্রেড ইউনিয়ন একসঙ্গে মুখ্যমন্ত্রীর কাছে দাবি করেছি যে ভিখারি পাশোয়ানের বিষয়টি তদন্ত করে প্রকৃত তথ্য বের করা হোক। কিন্তু বিষয়টি যেহেতু সাব-জুডিস, আপনি একজন আইনজ্ঞ, আপনি বিবেচনা করে দেখবেন যে এটা আলোচনা করা যায় কিনা। আমি জানি যে সমস্ত ট্রেড ইউনিয়ন মিলে একসঙ্গে মুখ্যমন্ত্রীর কাছে দাবি করা হয়েছে যে ভিখারি পাশোয়ানের ব্যাপারে যে অবস্থার সৃষ্টি হয়েছে সেটা অবিলম্বে তদন্ত করা দরকার এবং যদি কোন পুলিশ অফিসার এর সঙ্গে যুক্ত থাকেন তাহলে তার বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করা হোক।

## ZERO HOUR

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহারাষ্ট্রের পুনেতে যে জাতীয় গেমস চলছিল, আজকে তার শেষ দিন। আমাদের বাংলা এখন পর্যন্ত ষষ্ঠ স্থানে আছে। বাংলার এই ফল প্রত্যাশা মতো নয়। এতে আমাদের রাজ্যের ক্রীড়ামোদিরা আশাহত হয়েছেন। আমরা চতুর্থ স্থানে ছিলাম। সেই জায়গা থেকে ষষ্ঠ স্থানে এসে দাঁড়িয়েছি। কাজেই আমি বলব যে ন্যাশন্যাল গেমসের উপরে আরও বেশি গুরুত্ব দেওয়া দরকার এবং বাংলার খেলাধূলার ব্যাপারে কার্যক্রম নেওয়া দরকার। বাংলার যারা প্রতিভাবান আছেন তাদের কাজে লাগানোর জন্য আধুনিক যন্ত্রপাতি এবং ক্রীড়ার সরঞ্জাম আরও বেশি করে জেলায় জেলায় দেওয়া দরকার। এই ক্রীড়াকে আরও বেশি উজ্জিবীত করার জন্য যারা পদক জিতেছেন তাদের ইনসেনটিভ দেওয়া এবং চাকুরি দেবার জন্য সরকারের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন এবং আশা করি সকলেই একমত হবেন যে আধুনিক কর্মব্যস্ত জীবনে আজকে টেলিফোন হচ্ছে আবশ্যিক বস্তু। টেলিফোনের সদ্ব্যবহার করা সম্ভব নয় যদি টেলিফোন ডাইরেক্টরি বা টেলিফোন গাইড না থাকে। কিন্তু দুর্ভাগ্যের কথা, কলকাতায় এখন কোনও টেলিফোন ডাইরেক্টরি ছাপানো হচ্ছে না। আপনি জানেন দিল্লিতে ১৯৯২ সালে টেলিফোন ডাইরেক্টরি ছাপানো হয় এবং ১৯৯৩ সালে কিছু সংযোজন করা হয়। বোম্বে, মাদ্রাজ, এইসব জায়গায় নিয়মিত ভাবে টেলিফোন ডাইরেক্টরি বের হচ্ছে। কিন্তু কলকাতা কর্তৃপক্ষ অর্থের অভাবে টেলিফোন ডাইরেক্টরি ছাপাতে পারছেন না। আজকে পশ্চিমবঙ্গে টেলিফোন ব্যবস্থায় অনেক পরিবর্তন হয়েছে। ইলেকট্রনিক হবার পরে বহু নম্বর পরিবর্তন হয়েছে। এইরকম জায়গায় যাতে টেলিফোন ডাইরেক্টরি যাতে বার হয় তারজন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে জরুরি ভাবে পারসু করুক। আজকে টেলিফোন ডাইরেক্টরি না দেওয়ার ফলে গ্রাহকরা হয়রান হচ্ছে। এটা একটা অত্যন্ত জরুরি ব্যাপার। স্যার, আপনি নিশ্চয়ই এই ব্যাপারে আমার সঙ্গে একমত হবেন। এই ব্যাপারে মুখ্যমন্ত্রীকে বলা দরকার, কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা দরকার।

**श्री मनोहर तिरकी :** स्पिकर सर, आपके माध्यम से सरकार का ध्यान दिलाना चाहता हूँ। केन्द्रीय सरकार की विदाई नीति के तहत अलीपुर दुवार के पर्यटन महत्व के कम कर रहे है। सर, यहाँ से नोर्थ इस्टर्न रेलवे यहाँ से डी०एम०आर० ऑफिस को यहाँ से उड़ीसा ले जाने का प्रयास किया जा रहा है। और इस अलीपुर

दवारसे अनेक आंफिस धीर-धीरे उठाया जा रहा है ओर इन सारे आंफिस को उड़ीसा मे बदली हो रहा है। सिलीगुड़ी जन्सन से अलीपुर दवार जकंशन के बीच मिटिग वाइटो ब्रोडू ग्वाइटो मे बदलने का प्रयास करने को रलवे को कहा जाए। सर, अलीपुर दार एक पर्यटन स्थल है। अतः इसओर तत्काल व्यवस्था की जाए। साथ ही साथ पर्यटन स्थल सुविधा दी जाती हे।

**শ্রী শিবপ্রসাদ মালিক** **ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভার সকল সদস্যদের এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৯৩ সালে দেশের মহান নেতা নেতাজী সুভাষচন্দ্র বসুকে ভারত সরকার মরোনোত্তর ভারতরত্ন উপাধি দেবার সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন। দেশের মানুষ এই ব্যাপারে প্রতিবাদ করেছে। নেতাজীর মৃত্যুর ব্যাপার নিয়ে এটা একটা খুব বিতর্কের বিষয়। দেশের মানুষ জানে যে তাইহোকু বিমান বন্দরে নেতাজী সুভাষচন্দ্র বোসের মৃত্যু হয় নি। এই ব্যাপারে দুটি কমিশন বসেছিল, একটা হচ্ছে শাহনওয়াজ কমিশন এবং আর একটা হচ্ছে খোসলা কমিশন। শাহনওয়াজ কমিশনের বেসরকারি সদস্য সুভাষচন্দ্রের মৃত্যুর ব্যাপারে প্রতিবাদ করেছিলেন এবং খোসলা কমিশনের সদস্য তার তীব্র প্রতিবাদ করেছিল। আমার দাবি হচ্ছে কেন্দ্রীয় সরকার সুভাষ চন্দ্রের মৃত্যুর ব্যাপারে নূতন করে একটা তদন্ত কমিশন বসাক এবং ১৯৯৩ সালে যে মরোনোত্তর উপাধি দেবার কথা ঘোষণা করেছিলেন সেই ব্যাপারে ভুল করেছেন বলুন এবং দেশবাসীর কাছে ক্ষমা চান।

**মিঃ স্পিকার ঃ** শ্রী সৌগত রায় এবং সুদীপ বন্দ্যোপাধ্যায় যেগুলি দিয়েছেন সেটা হবে না এবং মানিক ভৌমিক যেটা দিয়েছেন সেটা কলিং অ্যাটেনশনে হয়ে গেছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা প্রস্তাব রাখছি যে, আমাদের মুখ্য নির্বাচন কমিশনার ভারতবর্ষের নির্বাচন প্রক্রীয়াকে অবাধ, সুষ্ঠু এবং নিরপেক্ষ করার জন্য যে প্রচেষ্টা চালাচ্ছেন সেইজন্য তাকে অভিনন্দন জানিয়ে এই বিধানসভা থেকে একটা প্রস্তাব নেওয়া হোক। আজকে ভারতবর্ষ ৪৬ বছর স্বাধীন হয়েছে, ভারতবর্ষে এখনও গণতন্ত্র টিকে রয়েছে। ভারতবর্ষে একটা বৃহৎ গণতান্ত্রিক দেশ। এই গণতান্ত্রিক বুনিয়াদকে সুদৃঢ় করার জন্য এই নির্বাচন প্রক্রীয়া। বিভিন্ন রাজনৈতিক দল তাদের নিজেদের প্রার্থীকে জয়ী করবার জন্য অন্যের ভোট দিয়ে দেয়, বেশ কিছু ফলস ভোট হয়। এটা আমাদের রাজ্যে হয় এবং অন্যান্য রাজ্যেও হয়। আজকে এই নির্বাচন প্রক্রীয়াকে অবাধ, সুষ্ঠু এবং নিরপেক্ষ করার জন্য নির্বাচন কমিশনার প্রচেষ্টা নিয়েছেন। আমরা নিশ্চয়ই তাকে এই ব্যাপারে সাধুবাদ জানাব।

**মিঃ স্পিকার ঃ** এটা বলা হয়ে গেছে, এটা আর বলা যাবে না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** উনি তো আইডেনটিটি কার্ড সম্পর্কে বলেছেন, আমি অন্য কথা বলছি।

**মিঃ স্পিকার ঃ** কোনও কিছুই হবে না, আপনি বসুন।

[1-10 — 2-00 P.M.(Including Adjournment)]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, সারা পশ্চিমবাংলায় ছাত্র ধর্মঘট হচ্ছে। কারণ হচ্ছে গত ২২ তারিখে দক্ষিণ দিনাজপুরের কুমারগঞ্জে পুলিশ ১০০ রাউন্ড গুলি চালিয়েছে এবং ছাত্র হত্যা করেছে। কুমারগঞ্জের একটি স্কুলের প্রধান শিক্ষক মহাশয়কে সি.পি.এম-এর দুই নেতা সাবল কুড়ুল দিয়ে আঘাত করেছে, তিনি এখন এস.এস.কে.এম হাসপাতালে ভর্তি আছেন। আমি মুখ্যমন্ত্রীর এই দৃষ্টিভঙ্গির নিন্দা করছি এবং ঐ দুটি ঘটনার বিচার বিভাগীয় তদন্তের দাবি করছি।

**শ্রী কান্তি বিশ্বাস :** মন্ডল কমিশনের রিপোর্ট আমার হাতে আছে। এর পার্ট টু, ভল্যুম থ্রি অ্যান্ড ফোরে পশ্চিমবঙ্গে আদার ব্যাকওয়ার্ড ক্লাশের তালিকা এবং আদার ডিপ্রেসড ক্লাশ' এর তালিকা আছে। এই রিপোর্ট থাকা সত্ত্বেও সৌগতবাবু যে কথা বলেছেন তা সঠিক বলেন নি। আমি ওর বিরুদ্ধে প্রিভিলেজ আনছি না। আমি ওকে অনুরোধ করছি রিপোর্টগুলো পড়ে বোঝার জন্য।

**শ্রী সৌগত রায় :** আপনি হাউসের মেম্বার নন। আপনি প্রিভিলেজ মোশন আনবেন কি করে? প্রিভিলেজ মোশন আনার কোনও অধিকার আপনার নেই।

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, আমি বইটা দেখলাম। বইটাতে ওয়েস্ট বেঙ্গলের লিস্ট আছে। সৌগত রায় যে পয়েন্টে গভর্নমেন্টের কাছে বলেছেন এই রাজ্য সুয়ো-মোটো একটা লিস্ট দিয়েছে। 'মাহাতো' আছে, নাম্বার ওয়ানে একটা মেনশন আছে। উনি বলেছেন ওয়েস্ট বেঙ্গল লিস্ট সাবমিট করেনি। উনি জানেন না, সরকার বিনয়বাবুকে দিয়ে পরবর্তীকালে ওয়েস্ট বেঙ্গলের একটা লিস্ট করিয়েছেন। নাম্বার টু এবং থ্রিতে একটা লিস্ট আছে। দ্যাট কেস ইজ নট বিয়িং সেন্ট বাই ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট। ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট যে দিতে পারেন নি সেটা উনি উল্লেখ করেছেন? উনি সৌগত রায়ের বিরুদ্ধে আবার প্রিভিলেজ আনার কথা বলছেন?

**শ্রী সৌগত রায় :** মাননীয় স্পিকার স্যার, মন্ত্রীর চালাকির একটা সীমা থাকা দরকার। উনি মন্ডল কমিশনের রিপোর্টের ফার্স্ট পার্টের ভল্যুম ওয়ান না পড়ে চালাকি করে সেকেন্ড পার্টটা পড়েছেন। রিপোর্ট অব দি ব্যাকওয়ার্ড ক্লাশেস কমিশন'এর ফার্স্ট পার্ট, ভল্যুম ওয়ান না পড়ে পার্ট টু'টা পড়েছেন। আমি পার্ট টু টা পড়ছি। পেজ ইলেভেন থেকে পড়ছি, কেয়ারফুলি শুনুন। দি স্টেটস The States and union territories which have never prepared a list of OBCs or taken any separate action for their upliftment. Number one, Andaman & Nicobar Island (2) Arunachal Pradesh, (3) Chandigarh, (4) Dadra Nagar Haveli (5) Goa, Daman Diu, (6) Lakshadeep, (7) Manipur, (8) Mizoram, (9) Nagaland, (10) Sikkim, (11) Tripura and (12) West Bengal. যারা কোনওদিন রিপোর্ট তৈরি করেন নি - ২.৬৬ থেকে আমি ওকে কি বলেছিলাম? আমি বলেছিলাম, ওয়েস্ট বেঙ্গল ডিনাই করছে যে, আমাদের কোন ব্যাকওয়ার্ড ক্লাশ নেই। মন্ডল কমিশনের পেজ ইলেভেন দেখুন, সেখানে বলছে The Government of West Bengal set up a committee on August 1st. 1980 to study whether it was necessary to invoke the powers invested

in the State Government under article 15(4), 16(4), 29(2). Read article 15(4) of the Constitution. এবারে শুনুন কমিটি কি বলছে? বিনয় চৌধুরি কমিটি বলছে - In its report submitted on August 30, 1980 the Committee recommended that poverty and low levels of living standard rather than caste should in our opinion be the most important criteria for identifying backwardness. ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট এটা স্বীকার করেন না। It also recommended the identification of occupational roots as backward and formation of comprhensive programmes. এটা খুব ক্লিয়ারলি শুনুন, ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের মত কি, ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট তারপর কি বলছেন। বলছেন, The Committee was against reservation of quotas in government services for backward classes. তারপর কি বলছে, ২.৬৭ "দি রিপোর্ট অফ দি কমিটি হ্যাজ বিন অ্যাকসেপ্ট বাই দি গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল ইন টোটো" তার মানে ওরা বলছে ব্যাকওয়ার্ড ক্লাশ রিজারভেশন দরকার নেই, কোন লিস্ট আমরা তৈরি করব না এবং স্টেট গভর্নমেন্ট পুরোপুরি মেনে নিয়েছে, এটা তো কান্তিবাবু ভালভাবে পড়েননি, এটা হচ্ছে রিপোর্ট অফ দি মন্ডল কমিশন-ফার্স্ট পার্ট। ঐ যে রিপোর্টটা আপনি দেখাচ্ছিলেন, কয়েকটি লিস্ট করেছে, এটা মন্ডল কমিশন সুয়োমটো করেছে। ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট কমিটি করে বলেছে আমরা ব্যাকওয়ার্ড ক্লাশ রিজারভেশন মানিনা, কান্তিবাবু আপনি হাউসের এখন মেম্বার নন, আপনার এগেনস্টে প্রিভিলেজ আনার কোনও হুমকি আমরা দিচ্ছি না, কিন্তু দয়া করে আপনি যখন চ্যালেঞ্জ করবেন তখন একটু ভাল করে কমপ্লিট ট্রুথ টা বলবেন যে আপনারা অস্বীকার করেছেন, আপনারা ব্যাকওয়ার্ড ক্লাশ রিজারভেশন স্বীকার করেন না; এবং এরজন্য মাহাতোরা সাফার করছে। এই মাহাতোদের সাফারিং-এর জন্য আপনাদের মূল্য দিতে হবে।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কিছু বক্তব্য আছে, এখানে মাননীয় সদস্য মানস ভুঁইয়া মহাশয় যে বিষয়টা উল্লেখ করেছেন, সেই বিষয়ে বলি, মন্ডল কমিশনে রিপোর্টে প্রত্যেক রাজ্যের একটা তালিকা দেওয়া আছে যারা ও.বি.সি. বা ব্যাকওয়ার্ড ক্লাশ হিসাবে চিহ্নিত হয়েছে সেই রিপোর্ট, মন্ডল কমিশনের রিপোর্টের এটা একটা পার্ট। এবং তার সাথে এটাও বলছিলেন, এই বিষয়ে যখন সুপ্রিম কোর্টের নাইন্থ জাজ বেঞ্চে তারা এই মন্তব্য করে যে মন্ডল কমিশনের রিপোর্টের মধ্যে বিভিন্ন রাজ্যে যে ও.বি.সি. তালিকা দেওয়া আছে সুপ্রিম কোর্ট সেই তালিকা গ্রহণ করছে না। কিন্তু তার সুযোগ সুবিধা দেওয়ার ক্ষেত্রে মন্ডল কমিশন যে সুপারিশ করেছে সুপ্রিম কোর্ট তাকে গ্রহণ করে। সেইজন্য আমি মানস বাবুকে বলেছিলাম যখন রাজ্য সরকার সুপ্রিম কোর্টের জাজমেন্ট অনুসারে একটা কমিশন গঠন করেছেন একজন জাজের নেতৃত্বে, সেই কমিশন এর কাছে আপনার বক্তব্য রাখুন। মন্ডল কমিশনের রিপোর্টে যে তালিকা দেওয়া আছে সেই তালিকার মধ্যে মাহাতোর নাম আছে, সেই মাহাতো হিসাবে, ও.বি.সি. হিসাবে, মাহাতোকে মানবে কি মানবে না এটা সুপ্রিম কোর্টের জাজমেন্ট অনুসারে রাজ্য সরকার কর্তৃক গঠিত এবং এই হাউসের দ্বারা গঠিত যে কমিশন সেই কমিশন এটা বিচার করবে। আমার কনটেনশন ছিল মন্ডল কমিশনের রিপোর্টের মধ্যে পশ্চিমবাংলার একটা তালিকা আছে যেমন অন্য রাজ্যের তালিকা আছে, একইভাবে পশ্চিমবঙ্গেরও তালিকা আছে। ও.বি.সি.র মধ্যে যারা আরও ডিপ্রেসড তারও তালিকা অন্য

রাজ্যে আছে, পশ্চিমবাংলাতেও আছে। এই তালিকা সুপ্রিম কোর্ট মানেনি, সুপ্রিম কোর্ট বলে দিয়েছে রাজ্য সরকার একটা কমিশন গঠন করবে, সেই কমিশন এটা বিচার বিবেচনা করে ঠিক করবে। যে কোন সম্প্রদায়কে তো ও.বি.সি. বা ডিপ্রেসড ক্লাশেস বলে মনে করবে সেইজন্য আমি মানসবাবুকে বলেছিলাম সেই কমিশনের কাছে যান, তখন সৌগতবাবু চ্যালেঞ্জ করেছিলেন যে মন্ডল কমিশনের কাছে পশ্চিমবাংলার কোনও নামের তালিকা নেই, এটা সৌগতবাবুর কথা। তাকে আমি চ্যালেঞ্জ করেছি, মন্ডল কমিশনের রিপোর্টের মধ্যে, তারা কি প্রতিবেদন দাখিল করেছিলেন, তারা কি সুপারিশ করেছিলেন, বড় কথা নয়, Report of the Mondal Commission is a document and in the report of the Mondal Commission there is a chapter where the communities belonging to West Bengal has been mentioned as OBC under the depressed classess. That is my contention.

(At this stage the House was adjourned till 2.00 p.m.)

[2-00 — 2-10 P.M.](After adjournment)

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে আমি একটা খুব ভাল নজির দেখলাম। আমাদের নেতা যখন বক্তৃতা করছিলেন তখন ওরা কোনওরকম ইন্টারাপ্ট করেন নি। এতে আমাদের ওপর একটু চাপ সৃষ্টি হয়েছে। ওদের নেতা যখন বক্তৃতা করবেন তখন আমরাও ডিস্টার্ব করব না। কিন্তু ওদের আচরণের যদি কোনওরকম পরিবর্তন ঘটে তখন অন্য ব্যবস্থা হবে।

**মিঃ স্পিকার ঃ** কিন্তু কেউ যদি টেপ বাজায়, তাহলে কি হবে?

[2-10 — 2-20 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আপনি বেস্ট স্পিকার। আপনি খুব ভাল জানেন যে, বিলেতে যখন টেক্সটাইলের দাম বেড়েছিল তখন বিলেতের পার্লামেন্টের ২৫ জন এম.পি. টাই কেটে কাটা টাই পরে পার্লামেন্টে ঢুকে প্রতিবাদ জানিয়েছিলেন। প্রয়োজনে আমাদেরও বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন ভাবে প্রতিবাদ জানাতে হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সরকারকে কোনও কিছু বলে কোনও লাভ নেই। বহুবার বহু কথা বলেছি কোনও কাজ হয়নি। একটা বেতো ঘোড়াকে, টায়ার্ড হর্সকে চাবুক মারলেও দৌড়তে পারেনা, আর বক্তৃতা দিলে দৌড়বে? না দৌড়বেনা। সুতরাং যত বক্তৃতাই করিনা কেন, যত সাজেশনই দিই না কেন কোনও কিছুই গৃহীত হবেনা এবং সেটা জেনেই এই বিতর্কে অংশ গ্রহণ করছি। স্যার, আমি দীর্ঘ দিন ধরে এই হাউসে আছি। অনেক রাজ্যপালের বক্তৃতাই শোনার আমার সুযোগ হয়েছে। কিন্তু এত অসার, অপ্রয়োজনীয় জিনিসে ভর্তি রাজ্যপালের বক্তৃতা এর আগে আমি কখনো দেখিনি। আপনি নিজে যদি এটা ভাল করে পড়ে দেখেন তাহলে এর অসারত্ব আপনারও নজরে আসবে। খুবই সাধারণ যেসব জিনিস গুলো, যেগুলো রুটিন ওয়ার্কের মধ্যে পড়ে সেগুলোও এর মধ্যে ঢুকিয়ে দেওয়া হয়েছে।

তবে রাজ্যপালের ভাষণ একটা খুবই গুরুত্বপূর্ণ বিষয় দিয়ে শুরু করা হয়েছে এবং সেই ব্যাপারটাই আমি প্রথমে এখানে বলতে চাই। রাজ্যপাল সুভাষ ঘিসিংকে ওথ দিয়েছেন, তার সঙ্গে আলোচনা করেছেন। বিষয়টা আমাদের দলের নেতা ইতিপূর্বে মেনশন করেছেন। আমি তার কথার সঙ্গে আরও কিছু কথা সংযোজন করে বলছি যে, ওথ দেওয়াতে কংগ্রেসের বিরোধিতা করার কোনও ব্যাপার নেই। কিন্তু প্রশ্নটা হচ্ছে আইনের। আপনি আইন ভাল জানেন। সুভাষ ঘিসিং কে? তাকে কি মন্ত্রীর মর্যাদা দেওয়া হয়েছে? বিধানসভা আইনে কি সেই মর্যাদা তাকে দিয়েছে? সংবিধানগত-ভাবে সেই মর্যাদা কি তার? তাহলে গভর্নর কেন তাকে ওথ দেবে? এই আইনগুলো সরকারের পৈতৃক সম্পত্তি নয়। এটা সংবিধান বহির্ভূত কাজ হয়েছে। আজকে জেলা পরিষদ-এর সভাধিপতিরা স্টেট মিনিস্টারের স্ট্যাটাস পেয়েছে, তাদের কেন প্রত্যেককে গভর্নরের ওথ নেওয়ালেন না? দার্জিলিং-এর ভোটার মাত্র ৫ থেকে ৬ হাজার, তার চেয়ে এম.এল.এদের গুরুত্ব অনেক বেশি, কারণ তারা অনেক বেশি লোকের ভোট পেয়ে নির্বাচিত হয়, তাদের কেন গভর্নরের ওথ দেওয়া হবে না। একই রাজ্যে দুটো চিফ মিনিস্টার কেন থাকবে? আপনি অবাক হয়ে যাবেন এই বদমায়েসটা জ্যোতিবাবু যদি ১০ খানা পাইলট ব্যবহার করেন তাহলে এও ১০ খানা পাইলট নেবে। তার চেয়েও অবাক হয়ে যাবেন, জ্যোতিবাবু সেখানে গিয়ে বলে এলেন, তুমি এই পার্বত্য এলাকার অভিভাবক। জ্যোতিবাবু কার অভিভাবক? জ্যোতিবাবু সি.পি.এম পার্টির অভিভাবক হতে পারেন কিন্তু জ্যোতিবাবু পাহাড়ের আর একজন অভিভাবককে ঠিক করে দিতে পারেন কি? অত্যন্ত নির্লজ্জের কথা। যা আমরা পারি না, মন্ত্রী ছাড়া কেউ পারেন না প্যাডে অশোক স্তম্ভ ব্যবহার করা, আমরা এম.এল.এরাও ব্যবহার করতে পারি না, কিন্তু সুভাষ ঘিসিং পার্বত্য পরিষদের নেতা যেটা পঞ্চায়েতের থেকে একটু বড় সেই ঘিসিং অশোক স্তম্ভ প্যাডে ব্যবহার করছে। এটা টোটালি বে-আইনি। টাকা নেবে, তার কোনও হিসাব দেবে না, হিল কাউন্সিলের মিটিং করবে না, টাকা নিয়ে নয়ছয় করবে, তার কোনও সার্টিফিকেট দেবেনা, আর তার আবদার মেনে সংবিধান বহির্ভূতভাবে তাকে গভর্নরকে দিয়ে ওথ দেওয়ানো হবে? ক্যাটেগরিক্যালি মেনশন আছে, গভর্নর কাকে কাকে ওথ দিতে পারেন। আমরা অনেক সময় দেখেছি, আপনি ব্যস্ত থাকার দরুন অনেক সময় আমরা আপনার অফিসারের কাছে গিয়ে ওথ নিই। আর আপনি ঘিসিংকে টপ মিনিস্টারের স্ট্যাটাস দিয়ে গভর্নরকে দিয়ে ওথ দেওয়ালেন। সকলকে দিন, আমার কোনও আপত্তি নেই। আর নির্লজ্জের মতো এটা বক্তৃতার মধ্যে ঢুকিয়ে দিয়েছেন। আমলাতান্ত্রিকতার এটা জাগলারি। আমি আশা করি, সংবিধানকে সম্মান জানাবার জন্য, তার মর্যাদা অক্ষুন্ন রাখার জন্য পরবর্তীকালে ভুল হয়েছে বলে স্বীকার করে নেবেন। আর কোনওদিন সুভাষ ঘিসিংকে যার কোনও স্ট্যাটাস নেই তাকে যেন গভর্নরের কাছে আর ওথ নেওয়ার ব্যবস্থা না করা হয়। সংবিধানকে প্রটেক্ট করার নৈতিক দায়িত্ব সরকারের। মুখ্যমন্ত্রীর সাথে এমন চুক্তি হল যে ২টি এম.এল.এ সিট ছেড়ে দেবে এই আনন্দে মুখ্যমন্ত্রী তাকে গাদাগাদা অসাংবিধানিক কাজ করতে, রুচিবিরুদ্ধ, আইন বিরুদ্ধ কাজ করতে স্বীকার করে নিলেন। যারা বলেছিলেন রক্ত দেব, কিন্তু বিচ্ছিন্নতাবাদ মানব না, তারাই ২ দুটো সিট পাবার পর ঘিসিং-এর কাছে আত্মসমর্পণ করে নীতি বিরুদ্ধ কাজ করতে প্রশ্রয় দিলেন। এই অশোকবাবু শিলিগুড়িতে এরকম কথা বললেন, আর ২টি এম.এল.এ সিট পাবার পর সুভাষ ঘিসিং-এর কাছে আত্মসমর্পণ করলেন অমানুষের মতন। দার্জিলিং-এ গিয়ে দেখে এসেছেন? যারা সরকারি

সম্পত্তি, বাড়িঘর ছারখার করে দিল, সরকারের ডেভেলপমেন্টের টাকা নিয়ে কিভাবে অফিস সাজিয়ে বসেছে যার কোনও হিসাব নেই। কি অফিস জ্যোতি বসু বা প্রাইম মিনিস্টারের চেয়েও ভাল অফিস। সরকারি সম্পত্তি, গত কয়েক বছর ধরে লোপাট করে দিল, পর্যটনকে ধুলিস্যাৎ করে দিল। হুমকি দিয়ে, গুন্ডামি করে টোটালি পলিটিক্স করছে। ৭০টি চাবাগানের ট্রেড-ইউনিয়নের বাড়ি পুড়িয়ে দিয়েছে, সম্পত্তি কেড়ে নিয়েছে, তাকে রাজ্যপালকে দিয়ে ওথ দেওয়ানো ফালতু, একটা চিপ। স্বভাবতই এটাতে আমাদের প্রতিবাদ নেই। আমি আশা করি এই অসাংগঠনিক ব্যাপারকে আপনারা আর প্রশ্রয় দেবেন না। আমরা বিরোধিতার জন্য বিরোধিতা করতে চাই না। মাননীয় মুখ্যমন্ত্রী প্রায়ই বলেন আমরা, কংগ্রেস দল রাজ্যের ভালর জন্য কিছু বলিনা, শুধু বিরোধিতার জন্য বিরোধিতা করি, এবারে রাজ্যের ভালর জন্য একেবারে লিখিত ভাবে মেটিরিয়েল ডকুমেন্ট নিয়ে আমাদের কাছে আগে রাজ্যের স্বার্থ, তারপরে সি.পি.এমের বিরোধিতা, সেটা বার বার প্রমাণ করে দিতে চাই। সম্প্রতি দশম অর্থ কমিশন এখানে এসেছিলেন, আপনারা জানেন, গ্রেট ইস্টার্নে বৈঠক শুরু হয়েছিল, আমাদের দলের সকলে, আমরা সব গিয়েছিলাম। সেখানে ঐতিহাসিক তথ্য লিখিত স্টেটমেন্ট সি.এল.পি.র চিফ রেখেছিলেন। আমাদের দলের সভাপতি দু'জন সই করেছিলেন, যে দলিল সেখানে পেশ করা হয়েছিল আমি মনে করি তা নজির বিহীন। এই ইতিবাচক দিকের যদি প্যারালাল আপনারা কিছু দেখাতে পারেন আপনাদের পক্ষ থেকে তাহলে আই উইল রিজাইন মাই এম.এল.এ.শিপ। আপনারা পালটা কিছু দেখাতে পারবেন না। মাননীয় সৌগত বাবু একটা কথা বলেছিলেন, মাননীয় মন্ত্রী মহাশয় সাচ অ্যান্ড সাচ আর একটা কথা বললেন। মিললনা, মিলুক আর না মিলুক অমুক তো হল। মন্ডল কমিশনের রিজারভেশন নেই বলে বলা হল বললেন আমি বলিনি। ঐরকম কোনওটার মিল নেই। আমি বলছি দশম অর্থ কমিশনের কাছে আপনারা অনেক দিন ছিলেন, আবার যাবেন সেখানে আমরা বলেছি The department-wise demand of the State Government to meet the deficit - projection shown upto 1999-2000 with which we are in broad agreement, may kindly be favourably considered, so that the State Govt. of West Bengal may extricate itself out of the financial crisis impending for long as also likely to last longer. আপনারা টোটাল যে টাকা চেয়েছেন সেই টাকা দেবার দাবি অপোজিশন পার্টি থেকে বলার কোনও নজির নেই, এটা আমরা বলেছি উইদাউট ইফস অ্যান্ড বাটস আমাদের দলের পক্ষ থেকে আমরা আনকন্ডিশনালি বলেছি। সেটা পড়েছেন কিনা জানিনা। আশাকরি এরপর মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলবেন না যে কংগ্রেস ইরেসপনসিবল পার্টি। ছোট করে বলি, আপনারা বলেন কংগ্রেস দল থেকে কেন্দ্রের কাছে কিছু দাবি করা হয়না। আজ গৌরবের সঙ্গে বলছি 'unless the central funds are available: ফ্লাড কন্ট্রোলের ব্যাপারে 'these schemes of flood control cannot be implemented by the State Govt. alone with its own resources in foreseeable future, as the State Govt. may provide not more than 50 (fifty) lacs for a scheme, whose demand is 50 crores for implementation.' চেয়েছেন ৫০ লক্ষ টাকা আমরা ৫০ কোটি টাকা দেবার জন্য দাবি করছি। বলেছি স্টেটকে দেওয়া হোক, আমরা জানি কত টাকা গঙ্গার জলে যাবে, কত টাকা আলিমুদ্দিন স্ট্রিটে যাবে, সে হিসাব পরে করব, কিন্তু টাকাটা আসার কথা বলেছি। লাস্ট পেজে আমাদের মেমোরান্ডামে আমরা বলেছি

রিফিউজি রি-হ্যাবিলিটেশন ডিপার্টমেন্টকে ঠিক দেখা হয়নি, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে ভুল করা হয়েছে। আমরা পাঞ্জাবের সঙ্গে তুলনা দিয়ে বলেছি আমাদের সরকার থাকা সত্ত্বেও রিফিউজি অ্যান্ড রিহ্যাবিলিটেশনের জন্য আরও অর্থ সাহায্য দরকার। আমাদের সরকার না থাকলেও পশ্চিমবঙ্গের সরকারের জন্য রিফিউজি রি-হ্যাবিলিটেশনে আরও সাহায্য দরকার যাতে তাদের ঠিকমতো রিহ্যাবিলিটেড করা যায়। এটা নজির বিহীন, আমরা আমাদের সৎ সাহস নিয়ে আমাদের সরকারের কাছে রাজ্যে সি.পি.এম সরকারের হয়ে টাকা দেবার কথা বলেছি। আমরা যদি তা বলতে পারি তাহলে মহামান্য রাজ্যপাল আমাদের দলের কাজের প্রশংসা একবারও করলেন না কেন? দাংগার সময়ে কংগ্রেসের ভূমিকা, বিভিন্ন সময়ে সরকারের সঙ্গে সহযোগিতা করার যে ভূমিকা আমাদের কাছে সেটা তো সততা নিয়ে একটা অক্ষর ও স্বীকার করলেন না। যদি বোঝা যেত রাজ্যের ভাল হবে। ইট ইজ নট ওয়ানওয়ে ট্রাফিক। এটা হতে পারে না। কংগ্রেস ওয়েট করছে আপনারা এর উপযুক্ত মর্যাদা দেবেন বলে। এই দলিল আজকে আমি ফিনান্স মিনিস্টারকে দিয়ে দেব। আমি কংগ্রেস কমিউনিস্টের কথা বলছি না, কারণ আগে দেশ, তারপর সবকিছু। তারজন্য এই মিউচুয়াল রিগার্ড দরকার আছে।

[2-20 — 2-30 P.M.]

এখানে ১৬ নম্বর প্যারাটা একটু দেখবেন। কেন উনি বলেছেন এটা? এটা তো একটা সাংঘাতিক ব্যাপার হয়েছে! অতীতে এইরকম কোনওদিন হয়নি। আমি একটা করে বলছি। ১৬ নম্বর প্যারাগ্রাফে বলা হয়েছে কি ধরনের কাজ করেছেন। এতে বলা হয়েছে যে, ৬৩.৮ পারসেন্ট লোককে আপনারা পানীয় জল সরবরাহ করতে পেরেছেন। কিন্তু আমরা আশা করব, রাজ্যপাল সমস্ত চিত্রটা তুলে ধরবেন। এমন কি, যা পারেননি সেটাও বলবেন। সত্যকে স্বীকার করে নিয়ে তাকে মোকাবিলা করবার কাজটাই হল সত্যিকারের কাজ। সত্যকে গোপন করে তাকে ধামাচাপা দেওয়া হলে তাতে কাজের অনেক বেশি ক্ষতি হয়। তাই এই ব্যাপারে আর একটি প্যারাগ্রাফে বলা উচিত ছিল, শতকরা ৪০ পারসেন্ট লোককে আমরা পানীয় জল দিতে পারিনি। কোন সভ্য দেশে এটা হয়? ৬৩.৮ পারসেন্ট লোককে জল দিতে পারা বলাও যা, ৪০ পারসেন্ট লোককে জল দিতে পারিনি বলাটাও তাই। এক্ষেত্রে আমি ধরে নিচ্ছি, আপনারা ৫০ পারসেন্ট লোককে পানীয় জল দিতে পারেননি। ১৭ বছর সরকার চালিয়ে এই কাজ আপনারা করেছেন। লেনিন ধরা পড়েছেন ৭০ বছরে, কিন্তু জ্যোতি বসু ধরা পড়েছেন ১৭ বছরে। আগে তার বিরুদ্ধে প্রকাশ্যে কেউ সমালোচনা করলে তার পক্ষে প্রাণ নিয়ে ফিরে আসা অসম্ভব হত, কিন্তু আজকাল ট্রামে বাসে সর্বত্র তার সমালোচনা হচ্ছে। একটু কান পেতে শুনবেন, আপনার কনস্টিটিউয়েন্সি আমডাঙ্গা থেকে যেসব ডেইলি প্যাসেঞ্জার বাসে-ট্রামে কলকাতায় আসেন তারা এসব বলছেন। বাইরে তার বিরুদ্ধে করাপশনের গল্প তো সাংঘাতিক। বাসে যাতায়াত করেন এমন একজন লোক সেদিন একটা গল্প বলছেন জ্যোতিবাবুর মন্ত্রী সভার সবাই মারা গেছেন। যমরাজা তখন তার দূতদের বলছেন এদের কার কত পাপ সেটা মাপতে হবে। যমদূতরা তখন যমকে প্রশ্ন করে সেটা কি করে সম্ভব হবে? যম বলেন সবাইকে জলে ডুবিয়ে দিলে যে যত বেশি ডুবে যাবে তার পাপ তত বেশি বলে ধরতে হবে। সবাইকে জলের মধ্যে ডুবিয়ে দেবার পর দেখা গেল, জ্যোতিবাবুর মাথা ছয় ইঞ্চি জেগে আছে। যমদূতরা অবাক হয়ে যমকে প্রশ্ন করে মহারাজ, এটা কি করে সম্ভব

হল? যে ব্যক্তি সবচেয়ে বেশি পাপ করেছে, সবচেয়ে বেশি দুর্নীতিগ্রস্ত তার মাথা কি করে ছয় ইঞ্চি জেগে থাকল? সেই সময় হঠাৎ জ্যোতিবাবুর গলার আওয়াজ শোনা গেল। তিনি বলছেন সুভাষ কোথায় গেল? আমি তো তার কাঁধে চেপেছিলাম! এই ধরনের গল্পই আজকাল সবাই বলাবলি করে শুনবেন। যাহোক, আমি বলছিলাম, এই পানীয় জলের ব্যাপারে আমি একটা সঠিক উত্তর চাই যে কেন আজকে ৫০ পারসেন্ট লোক পানীয় জল পাচ্ছেন না। সিউড়িতে গিয়ে দেখেছি পানীয় জলের জন্য সেখানে হাহাকার, বোলপুরে গিয়ে দেখেছি সেখানে জল নেই। এক একটা ছোট ছোট টাউনশীপ, সেখানেই যদি জল না থাকে তাহলে কলকাতা বা শিলিগুড়ির মতো বড় শহরগুলির আজকে অবস্থাটা কতটা ভয়ঙ্কর সেটা ভাবতে হবে। হাসপাতালগুলি যে নরক হয়ে যাচ্ছে তার কারণও কিন্তু আজকে জল। আজকে রাজ্যের ৫০ শতাংশ লোককে আপনারা পানীয় জল দিতে পারছেন না।

আর একটি অদ্ভুত ব্যাপারে, শিল্প সম্পর্কে এই ভাষণে তেমন কিছু গুরুত্বপূর্ণ কথা বলেননি যেখানে আমাদের রাজ্যে, ২৩,০০০ কল-কারখানা বন্ধ। আজকে দেখতে পাচ্ছি, প্রতিদিনই শ্রমিক ছাঁটাই হচ্ছে, লে-অফ, সাসপেনশন অফ ওয়ার্কস চলছে, ফলে বেকারি বাড়ছে। ২৩ হাজার ছোট, বড়, মাঝারি কারখানা বন্ধ। আজকে তার কোনও উল্লেখ এই ভাষণের মধ্যে নেই। শুধু তাই নয়, আরও হাস্যকর ব্যাপার, আপনি ৩৪ নং প্যারা দেখুন, সেখানে বলা হয়েছে যে শিল্পের একটা পরিকাঠামো তৈরি হয়েছে। ১৭ বছরের পরে, এত ক্রাইসিসের পরে শুধু একটা ইনফ্রাস্ট্রাকচার তৈরি করেছেন। পরবর্তীকালে আবার বলেছেন যে ইনফ্রাস্ট্রাকচার তৈরি করিনি, তার জন্য একটা কমিটি তৈরি করা হয়েছে। অবস্থাটা একটু ভাবুন তো! ১৬ বছর ধরে শিল্পের ক্ষেত্রে এই নৈরাজ্য, এই অরাজকতা, শ্রমিক কর্মচারিদের এই যে দুরাবস্থা তার কোনও উল্লেখ এই ভাষণে নেই। ১৭ বছর পরে একটা কমিটি তৈরি করা হয়েছে। শুধু তাই নয়, আমি দায়িত্ব নিয়ে বলছি যে কমিটি তৈরি করা হয়েছে তার কোনও নির্দিষ্ট সময় সীমা বেঁধে দেওয়া হয়নি, টার্মস অব রেফারেন্সে কোনও সময় বেঁধে দেওয়া হয়নি। আজকে সেই সম্পর্কেও কোনও উল্লেখ এই ভাষণে নেই। এই ধরনের মিথ্যা জিনিসের উল্লেখ রাজ্যপালের ভাষণে উল্লেখ থাকবেনা? আমরা জানি শিল্পের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের অনেক দায়িত্ব আছে। চটকলের প্রশ্নে আমরা আপনাদের সঙ্গে একমত যে এই বিষয়ে কেন্দ্রীয় সরকারকে আরও এগিয়ে আসতে হবে। এফ.সি.আই, ফার্টিলাইজার, সুগারে বাধ্যতামূলক ভাবে গানি ব্যাগ ব্যবহার করতে হবে, সিন্থেটিক ব্যবহার করা চলবেনা। ডোমেসটিক মার্কেট যদি ৭০ পারসেন্ট করা যায়, বাকি ৩০ পারসেন্ট এক্সপোর্ট করা যেতে পারে এবং এতে ৬ থেকে ৭ শত কোটি টাকা বৈদেশিক মুদ্রা অর্জন করা সম্ভব। জুট শুধু মাত্র জুটই নয়, এটা একটা গোল্ডেন রেয়ন। আজকে চটকলগুলির কি অবস্থা? শুধু একটা কানোরিয়া নয়, একটা ভিক্টোরিয়া নয়, ৯টি বন্ধ হয়েছে। ৩৩টি চটকল যে কোন সময়ে বি.আই.এফ.আরে যেতে পারে। কেন্দ্রের অনেক কিছু করার আছে। কিন্তু আপনাদের যে ধাপ্পা তার কি জবাব আছে? হলদিয়া বিগত ৩টি রাজ্যপালের ভাষণে উল্লেখ আছে যে হচ্ছে, হবে। বারে বারে বলছেন যে দুই লক্ষ লোকের চাকুরি হবে। আমি নিজে গিয়ে দেখে এসেছি যে একটা ইটও পড়েনি। জ্যোতিবাবুর উচিত কান ধরে সাইট ফর হলদিয়া বোর্ডটি ছুড়ে ফেলা। কখনও বলছেন যে বিড়লা করবে, কখনও বলছেন যে টাটা করবে, কখনও বলছেন যে রমা

গোয়েঙ্কা করবে। হলদিয়া একটা ঘোস্ট শিল্পের কথা আমাদের কাছে বারে বারে বলছেন এবং শুধু তাই নয়, রাজ্যপালের মতো হেড অব দি ইন্সটিটিউশন, তাকে দিয়ে বার বার বলিয়েছেন, লিখিতভাবে উল্লেখ করেছেন। আর জ্যোতিবাবু এই ভাষণের উপরে বক্তৃতা করছেন, আর সব সদস্য থপ থপ করে টেবিল চাপড়ে তাকে অভিনন্দন জানাচ্ছেন। ১৬ পাতার এই বক্তৃতার মধ্যে একটা পাতায়ও উল্লেখ নেই যে কী পরিকল্পনা করেছেন। হলদিয়ার ব্যাপারে কোনও উল্লেখ নেই, শুধু বলছেন যে একটা পরিকাঠামো করেছেন। এর থেকে হাস্যকর জিনিস আর কি হতে পারে। বক্রেশ্বরের কথা বলি। বক্রেশ্বরের জন্য রক্ত নিলেন, শ্রমিক কর্মচারিদের টাকা নিলেন। আমি হলদিয়া সম্পর্কে বলেছি যে একটা ইটও পড়েনি, কিন্তু এখানে তা নয়। এখানে রিজার্ভার হয়েছে। বক্রেশ্বরে ৫টি ইউনিট হবার কথা ছিল। একটি হবে, আর জাপান যদি করে তাহলে দুটি হবে। রিজার্ভারের কাজ যেটা হয়েছে তার মধ্যেও পলিটিক্স করছেন। ঐ একটি ইউনিটের চিমনীর ধোঁয়া দেখিয়ে ভাবছেন ৯৬ সালের নির্বাচনী বৈতরনী পার হয়ে যাবেন। আমি বলছিনা যে কোন কাজ হয়নি। কাজ হয়েছে, রেল লাইন হয়েছে, যারা সেখানে থাকবেন তাদের জন্য ভাল ভাল কোয়াটার করেছেন। আমি সেখানে গিয়েছিলাম, আমি জানি কিছু কাজ হয়েছে। কিন্তু জল কোথা থেকে আসবে? একবার বলছেন বক্রেশ্বর, একবার বলছেন, অজয় থেকে, একবার বলছেন রিজার্ভার করে ডিপ টিউবয়েল করে জল নেবেন। আবার বলছেন যে ময়ূরাক্ষী ব্যারেজ থেকে জল নেবেন। ময়ূরাক্ষী ব্যারেজ থেকে জল নিলে কি অবস্থা হবে সেটা আমি বিশেষজ্ঞদের কাছ থেকে জানতে পেরেছি। তারা বলেছেন ময়ূরাক্ষী থেকে জল নিলে ১ লক্ষ একর জমিতে সেচের জল দেওয়া যাবে না। আবার ডাউন স্ট্রিমে বন্যা হবে, কাঁথি ভেসে যাবে, এক লক্ষ একর সেচের জমিতে জল দেওয়া যাবে না। কার বিনিময়ে কি করলেন? আমরা করেছি একটা প্রায় হয়েছে, আরও ২টি হবে যদি জাপান করে। তার উপর জেলা পরিষদের মাধ্যমে একটা পলিটিক্স করা হচ্ছে। মানছি হচ্ছে, কাজও হচ্ছে। এতো বড় একটা প্রোজেক্ট, সেটা জেলা পরিষদের মাধ্যমে হচ্ছে। আমরা দেখলাম একটা বাচ্চা ছেলে, যার গোঁফ পর্যন্ত ওঠেনি সে সিভিল কন্সট্রাকশনের ইনচার্জ। দেখলাম একটা পাঁচিল হয়েছে, তার একটা দিক ধ্বসে পড়ে গেছে। জিজ্ঞাস করাতে বলছে বিরাট ঝড় হয়েছে তাই পাঁচিলটা পড়ে গেছে। তারপর একদিন দেখব একটা বড় ঝড়ে বক্রেশ্বর পড়ে গেছে। ময়ূরাক্ষী থেকে জল পাওয়ার অভাব দেখা দিলে পন্ডিতরা বলছেন যে বিকল্প ব্যবস্থা হিসাবে ডিপ টিউবওয়েল করে দেওয়া হবে। এক লক্ষ একর জমি ডিপ টিউবওয়েল দিয়ে চাষ করবেন? আমরা তো চারিদিকে দেখেছি স্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল করে কি অবস্থা হয়েছে, জলের লেবেল নিচে নেমে গেছে। তারজন্য গ্রামাঞ্চলে জল পাওয়া যাচ্ছে না, শহর অঞ্চলে জল পাওয়া যাচ্ছে না, জলের লেবেল এত নিচে নেমে গেছে। ময়ূরাক্ষী থেকে রবি শস্যের এবং আরও দুটো শস্যের আমন ছাড়া এই মরশুমে যে চাষ হয়ে সেই চাষে জল দিতে পারেনি। এই বছর বলছেন প্রপোরশনেট জল হয়েছে। প্রকৃতি যদি জল না দেয়, প্রপোরশনেট যদি জল না হয় তাহলে খরা হবে, দু-ফসলী জমিতে জল দেওয়া যাবে না। এখন এগ্রিকালচারাল যে পলিসি তাতে দু-ফসলী যদি না করা যায় তাহলে অবস্থা খুব খারাপের দিকে যাবে। এই দেখেন না এই বছর বাংলাদেশে আলু এবং পিঁয়াজ রপ্তানি করাতে পিয়াজের দাম ১০ টাকা এবং আলুর দাম ৫ টাকা হয়ে গেল। আমরা যদি রপ্তানির পরিমাণ বাড়াতে চাই তাহলে এক ফসলী জমিকে যদি

দু-ফসলী না করতে পারি তাহলে অবস্থা কোন জায়গায় দাঁড়াবে তাহলে ভাবুন, ভবিষ্যতে এর পরিণতি কি হবে বুঝুন। বক্রেশ্বরের এখন যে অবস্থা একটা হবে এবং আরও দুটো হবে যদি জাপান করে, তাহলে মোট তিনটে হতে পারে। এবং এই বক্রেশ্বরের জন্য যে স্যাকরিফাইজ করতে হবে তাতে ভয়ঙ্কর ক্ষতি হবে। হলদিয়া এবং বক্রেশ্বরের ব্যাপার নিয়ে এখানে নেচে গেলেন। মিঃ রেডডি এখানে ভাষণ পড়ে গেলেন, আপনারা সই করে দিয়েছে তাই উনি পড়ে গেলেন। তিনটি রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হল, মাননীয় মুখ্যমন্ত্রী বারে বারে বলেছেন ২ লক্ষ বেকারের চাকুরি হবে, ৬০০ মেগাওয়াট বিদ্যুত তৈরি হবে, আর আপনারা টেবিল চাপড়ে গেছেন। স্যার, আপনি অবাক হয়ে যাবেন, একটা হতাশার ব্যাপার, উনি এখানে বলেছেন ঠাট্টা করে যে ১২২ জন শিল্প উদ্যোগী মুখ্যমন্ত্রীকে স্মারকলিপি দিয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রীকে ১২২ জন শিল্পোদ্যোগী স্মারকলিপি দিয়েছেন এটা ঠাট্টার ব্যাপার। এটা কি ঠাট্টার ব্যাপার, এটা কি তামাসার ব্যাপার, এটা তো রাজ্যপালের ভাষণ। এই জন্য আমরা রাজ্যপালের ভাষণকে টোকেন বয়কট করেছি। [************]

[2-30 — 2-40 P.M.]

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি, গভর্নর কান'ট বি ডিসকাশড ইন দি হাউস। আই অ্যাম সরি, এটা সব বাদ যাবে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি যা ইচ্ছা করুন, আমি বলব। আমাকে দাবাইয়া রাখতে পারবেন না। আমি আইনে বলব, বে-আইনে বলব, বলার যতরকম এভিনিউ খোলা আছে আমি বলব। আপনি কাটতে থাকুন। আমাকে আইন দেখিয়ে হবে না, আমি বলতে থাকব। এই শিল্প নিয়ে আমি কি বলব, এত হতাশা মুখ্যমন্ত্রীর তার নিজের ছেলেরা 'আমি মনে করি না তিনি অপরাধ করছেন। মুখ্যমন্ত্রীর ছেলে ইন্ডাস্ট্রিয়ালিস্ট হতে পারবেন না? তিনিও হতাশ হয়েছেন এবং বলেছেন যে পশ্চিমবঙ্গে কিছু হবে না, কিছু হয়নি। তিনি বলেছেন পশ্চিমবঙ্গে কিছু বিনিয়োগ করবেন না। এমন কথাও বলেছেন যে দপ্তরের বিরুদ্ধে তিনি মামলা করবেন। এতো বাপ-বেটার মামলা শুরু হয়ে যাচ্ছে। শিল্পের যখন এই করুণ অবস্থা, ভয়ঙ্কর অবস্থা, তখন শিল্প সম্পর্কে একেবারে দু'একটি হতাশাজনক উক্তি ছাড়া, ৩৪ কলমে ছাড়া, আর কিছু উল্লেখ নেই। ৩৫ পাতায় ধামাচাপা দেবার চেষ্টা করেও পারেন নি দায়িত্ব দিয়েও। অসত্য বুরোক্রাটরা ছাপিয়ে দিয়েছে। সেখানে বলেছেন যে ১৪৪টি বি.আই.এফ.আর'এর কাছে পাঠিয়ে দেওয়া হয়েছে। আমি বলছি, আমার কাছে জেরক্স আছে, সংখ্যাটা আরও বেশি। আমি অ্যানেক্সচার করে নিয়ে এসেছি কোম্পানি ইজ রেফার্ড টু বি.আই.এফ.আর. সেখানে পশ্চিমবঙ্গের প্রায় হাজার'এর বেশি পাঠানো হয়ে গেছে। আমি কাগজটা আপনাকে দিয়ে দেব। সেখানে উনি বলেছেন যে মাত্র ১৪৪টি বি.আই.এফ.আর.-এ পাঠিয়েছে। আমি বারে বারে বলেছি, সেন্ট্রাল গভর্নমেন্টের বি.আই.এফ.আর. একটা জল্লাদ। কিন্তু সংখ্যায় কেন পার্থক্য হবে? কেন অসত্য স্টেটমেন্ট নিয়ে আমাদের বিতর্ক করতে হবে? কাজেই, এগুলো সত্য নয়, এগুলো ঠিক নয়। আপনি আরও অবাক হয়ে যাবেন যদি পড়েন। স্পিকার হিসাবে পড়লে অবাক হয়ে যাবেন, আইনবিদ হিসাবে পড়লে অবাক হয়ে যাবেন। আপনি কি মনে করেন, আইন

Note [*Expunged as ordered by the chair]

শৃঙ্খলার ব্যাপারে এখানে কোনও কিছু মেনশন করার দরকার নেই? একটা লাইনও আইন-শৃঙ্খলার ব্যাপারে নেই। কোনও বাজেট বক্তৃতায় এটা দেখাতে পারবেন? আইন-শৃঙ্খলার অবস্থা আজকে এমন যেখানে রসিদের মতো কেস হল, যেখানে দাঙ্গা হল আমাদের কলঙ্ক যেখানে কত নারী ধর্ষণ হচ্ছে, যেখানে এত রাউন্ড গুলি চলল। এখান থেকে অল ইন্ডিয়া রেডিও যেটা চোখে দেখা যায়, সেখানে তের চোদ্দটা লোক গুলি খেল। হরিহরপাড়ায় গুলি চলল। এই যেখানে আইন-শৃঙ্খলার অবস্থা, সেখানে আইন-শৃঙ্খলার উপরে রাজ্য পালের ভাষণে একটা কথাও থাকবে না? আমাদের উচিত ছিল হোল হাউস বয়কট করা। শুধু গণতন্ত্রের প্রতি শ্রদ্ধা জানাতে সেটা করিনি, টোকেন বয়কট করেছি।' ভায়োলেন্স এগেনস্ট উইমেন', এটা আমাদের ছাপানো নয়, গভর্নমেন্ট অব ইন্ডিয়ার ছাপানো। এটা দেখুন, সেখানে কি ভয়ঙ্কর অবস্থা আইন-শৃঙ্খলার? একটা অক্ষরও আমরা বলিনি। এটা আমাদের পার্টির নয়। ভায়োলেন্স এগেনস্ট উইমেন' এর ব্যাপারে বলতে পারি ভায়োলেশন মানে রেপ, মোলেস্টেশন, কিডন্যাপিং, ইভটিজিং, ডাউরি ডেথ, ক্রুয়েল্টি সব মিলিয়ে বলি, পশ্চিমবঙ্গে ৩,৭৬৫টি কেস হয়েছে। অর্থাৎ ৪৩.৯ পারসেন্ট বড় বড় তাগদ তাগদ প্রদেশের চেয়ে বেশি। দু'একটি প্রদেশ যেমন, পন্ডিচেরি, এর থেকে বেশি হতে পারে। সব মিলিয়ে ৩,৭৬৫টি লিপিবদ্ধ হয়েছে। আপনি জানেন, ডায়িরি নেওয়া হয়না অনেক ক্ষেত্রে। কোনও সিস্টেম নেই। যেগুলো লেখা হয়েছে সেগুলো ১৯৯১-৯২ সালের, এটাই আমি বললাম। ১৯৯২-৯৩ সালের কথাটা আমি বলিনি। স্যার, আইনশৃঙ্খলা নিয়ে একটিও বক্তব্য থাকবে না এটা ঠিক নয়। আমরা বারে বারে বলেছি এইগুলি করা মানে আসলে আগুন নিয়ে খেলা হয়ে যায়, শুধু কংগ্রেসের সর্বনাশ হয় তা নয়, আজকে দেবেশ বাবুও অভিযোগ করছেন তার এস.এফ.আই.-এর ছেলেকে পুলিশ মেরেছে। আজকে জগদীশবাবু অভিযোগ করছেন, কিছুদিন আগে আমাদের সহকর্মী সাবিত্রী মিত্র অভিযোগ করেছিলেন, আজকে এদের হাতে অস্ত্র তুলে দেওয়া হয়েছে কিন্তু নিয়ন্ত্রণ নেই। ওরা বলে দিয়েছে, আপনাদের ভোট করে দিয়েছি, কমরেড করে দিয়েছে, আমরা যা ইচ্ছা তাই করব। ওরা ১০ বছর আমাদের উপর অত্যাচার করেছিল, এখন আপনাদের উপর বাকি ৭ বছর ধরে অত্যাচার চালাচ্ছে। ওদেরকে আজকে ফ্রাঙ্কনস্টাইন করে দেওয়া হয়েছে, তার একমাত্র প্রমাণ হচ্ছে কলকাতার পুলিশ কমিশনার, তিনি হঠাৎ বি.জে.পি. বিরোধী একটা রাজনৈতিক মন্তব্য করে বসলেন, আপনারা তাকে সার্টিফিকেট দিয়ে দিলেন, আমরা খোলাখুলি এর বিরোধী, আমরা জানি ইন্ডিয়ান পেনাল কোড অনুযায়ী তার কি শাস্তি হওয়া উচিত। আমরা কংগ্রেস করি, তার একটি মাত্র কারণ যদি হয়ে থাকে সেটা হচ্ছে সাম্প্রদায়িকতার বিরোধিতা করার জন্য। ঐ ব্যক্তি একটা রাজনৈতিক মন্তব্য করে দিলেন, তার রাজনৈতিক চিন্তা-ভাবনা করার অধিকার আছে, অ্যাজ এ সিটিজেন ভোট দেবার অধিকার তার আছে, রাজনৈতিক স্বপ্ন দেখার অধিকার আছে মুখ্যমন্ত্রীর, কিন্তু তার সেই অধিকার নেই। আজকে তো বি.জে.পি. বলতে পারে আমরা এখানে কিভাবে জাস্টিস পাব, বি.জে.পি. হচ্ছে রেকগনাইজড পলিটিক্যাল পার্টি, অপোজিশন পার্টি লোকসভার। অন্য জায়গায় হয়ত বি.জে.পি. হেরে গেছে, উনি এখানে কি বললেন, বি.জে.পি. হেরে যাওয়াতে, এখানে আর দাঙ্গা হবে না। তার এই মন্তব্য শুনে সেষন যদি বলে বসেন এই রকম পুলিশ কমিশনারকে দিয়ে আমি জাস্টিস পাবনা, তখন কি হবে? ক্রমাগত এই সমস্ত বক্তব্য যদি বলতে শুরু করেন তাহলে বলতে হবে, আমাদের দেশে কি আর মানুষ নেই, ঔদ্ধত্য এমন যে মার্কসিজিমের

একটা ছবি মাথায় রেখে তিনি বিবৃতি দিচ্ছেন, তিনি মার্কসিস্ট হতে পারেন না, আমরা বলছি না, কিন্তু আমরা বুঝে গিয়েছি, এর কাছ থেকে বিচার পাব না। আজকে যিনি হোম সেক্রেটারি আছেন, তিনি কায়েমি স্বার্থের লোক, এই সমস্ত ইমপর্টেন্ট, ভেরি ইমপর্টেন্ট পোস্টগুলিতে ঐ লোকগুলিকে রেখে দিয়েছেন, হয় চিফ সেক্রেটারি হবে, না হয় লেলিন হয়ে যাব। না মরলে ওদের আর সরানো যাবে না। আপনারা এই সমস্ত জায়গায় কায়েমি স্বার্থের লোকগুলিকে রেখে দিয়েছেন। এখানে ইন্ডিয়ান হোম মিনিস্টার সার্কুলারে বলা আছে, এই সমস্ত ভাইটাল পোস্টে অফিসারদের ৩ বছরের বেশি এক জায়গায় রাখা যাবে না। প্রত্যেক থানায় ও.সি.দের এক জায়গায় বেশিদিন রাখা যাবে না। এখানে আমরা দেখছি চিফ সেক্রেটারি যিনি রিটায়ার্ড করেছেন তাকে একটা করে নূতন অ্যাসাইনমেন্ট দেওয়া হচ্ছে, যেমন প্রাক্তন চিফ সেক্রেটারি তরুণ দত্ত পেয়েছেন, রথীন সেনগুপ্ত নূতন অ্যাসাইনমেন্ট পেয়েছেন রিটায়ার্ড হওয়ার পর, এখন তিনি নিজের বাড়িতে থাকেন না, নিজের বাড়ি ভাড়া দিয়ে সরকারি বাড়িতে থাকেন। এটা তো প্রাইভেট বিজনেসম্যানরা করে কন্ট্রাক্টরদের কাটমানি করার জন্য, আর দুনিয়ার ইনকাম ট্যাক্স ফাঁকি দেওয়ার সুযোগ সুবিধা বের করার জন্য, আর রিটায়ার্ড করার পর তাকে টাকা-পয়সা দিয়ে দেওয়া হয় তার মুখটা বন্ধ করার জন্য। এবারে জ্যোতিবাবু নির্বাচনে বলেছিলেন আমি যদি কিছু দিতে না পারি তাহলে অন্তত একটা সুস্থ, নিরপেক্ষ, পরিচ্ছন্ন প্রশাসন দেব, আজকে রাইটার্স বিল্ডিংয়ে দেখুন কি অবস্থা। নিজে যখন ট্রেড ইউনিয়ন করতেন তখন বলতেন আন্দোলন কর, কিন্তু নিজে যেই শিল্পপতির বাবা হলেন তখন বলছেন এখানে ওয়ার্ক কালচার নেই, ওয়ার্ক কালচার নেই। মাননীয় স্পিকার মহাশয়, আপনি কালকে যে ব্যবস্থা নিয়েছেন তার জন্য দুঃখ পেলাম, আসলে আমি বলতে চেয়েছিলাম অপসংস্কৃতি আজকে কোথায় নিয়ে গিয়ে আমাদের দাঁড় করিয়েছে, খাদ্যের অভাবে একটা পরিবারের সকলে হয়ত মারা যেতে পারে, কিন্তু একটা দেশ মরে যায় যখন সে সংস্কৃতি থেকে অনেক দূরে চলে যায়। আজও বাংলার মানুষ তাদের সেই বাংলা ভাষার আন্দোলনের জন্য সেই ২১শে ফেব্রুয়ারিকে স্মরণ করে। আমাদের সরকারের মন্ত্রী, পর্যটন মন্ত্রী তিনি পর্যটন দপ্তরকে কি ভাবে ধ্বংস করেছেন সেটা সময় পেলে আমি বলব।

[2-40 — 2-50 P.M.]

রবীনবাবু আমার সঙ্গে গিয়েছিলেন, উনি দেখে এসেছেন, কিন্তু বলবেন না, বলার অসুবিধা আছে। রসগোল্লা খাওয়ার কমপিটিশন! হোপ '৮৬ দিয়ে এই জিনিস শুরু হয়েছে। দেশে কি মানুষ নেই? পিকনিক করতে গিয়ে স্কুল কলেজের ছেলেরা এই জাতীয় হৈ-চৈ করলে কিছু বলতাম না। সংস্কৃতি মন্ত্রী এখানে বসে আছেন, ডিপার্টমেন্টের নাম চেঞ্জ করেছেন, আই অ্যান্ড পি.আর থেকে আই. অ্যান্ড সি.এ. করেছেন। কালচারাল অ্যাফেয়ার্স, কি কালচারই না চলছে! অনিলবাবু এখানে জিতে এসেছেন, তিনি সংস্কৃতিবান মানুষ। আমি ওকে কংগ্রেসি বলে জানতাম, এখন দেখছি উনি কমিউনিস্ট হয়ে গেছেন। জানিনা কবে হলেন! আমি ওর ভোটের সময় বলেছিলাম, দুই কংগ্রেসির লড়াই হচ্ছে, যেই জিতুকনা কেন। ওকে জিজ্ঞাসা করুন যে সমস্ত জিনিসকে আমরা সুস্থ সংস্কৃতি বলে মনে করি তার মধ্যে এগুলো পড়ে কিনা। যে রাজ্যে শ্রমিকরা খেতে পাচ্ছেনা, মেটাল বক্সের ৮০ জন শ্রমিকের স্টারভেশন ডেথ হয়েছে সেই রাজ্যে রসগোল্লার কম্পিটিশন হচ্ছে, সুভাষবাবু ঘন ঘন নস্যি নিচ্ছেন আর দেখে

আনন্দ পাচ্ছেন! আজকে ওদের কলঙ্ক ঢাকার আর জায়গা নেই। গতকাল আমি প্রতিবাদ জানাতে এসেছিলাম। আমার প্রতিবাদটা আইন মাফিক হয়নি। তার জন্য আমাদের নেতা দুঃখ প্রকাশ করেছেন এবং আমি মেনে নিয়েছি। রাজ্যে আইন-শৃঙ্খলার এমনই অবনতি হয়েছে যে, জ্যোতিবাবুকে 'টাডা' করতে হচ্ছে বিভিন্ন জায়গায়। ওরা মিসাকে ঘেন্না করতেন, কাউকে জোর করে গ্রেপ্তার করবেননা বলেছিলেন, আজকে ওদের এই জিনিস করতে হচ্ছে। আমাদের দলের রাজ্য সভাপতি গ্রামে গিয়ে ঘেরাও হচ্ছে, পুলিশ কিছু করছেনা। মুর্শিদাবাদে, মেদিনীপুরে এই জিনিস হয়েছে। আর রাজ্যপালের ভাষণের মধ্যে আইন-শৃঙ্খলা নিয়ে কোনও একটা কথা থাকবেনা, তা নিয়ে আলোচনা হবে না! জানিনা ইনফরমেশন মিনিস্টার কি বলবেন! যে কালচার বুদ্ধদেববাবু গড়তে চেয়েছিলেন তা তিনি গড়তে পারবেন কিনা তাও জানিনা! এখন কি দেখছি? ফ্লিম ফেস্টিভেলে মন্ত্রীরা পর্যন্ত ঘুরে বেড়াচ্ছিলেন কেউ তাদের এনটারটেন করছিলনা। এখানে হয়ত লজ্জায় ওরা স্বীকার করবেন না। তারপর মন্ত্রী ওখানে এমন স্পিচ পড়লেন সে আর বলার নয়। স্যার, আমি আপনাকে চিঠি লিখে কয়েক জনের থাকার ব্যবস্থা করে দিতে বলেছিলাম, আপনি করে দিয়েছিলেন তারা ঐ ফেস্টিভেলে উপস্থিত ছিলেন, তারা আমাকে জিজ্ঞাসা করেছিলেন, 'এ কে?' আমি বলেছিলাম,— মন্ত্রী। তারা আরও জিজ্ঞাসা করেছিলেন, 'কিসের মন্ত্রী?' আমি বলেছিলাম,— কালচারাল মিনিস্টার। তারা শুনে আশ্চর্য হয়ে গিয়েছিলেন। তারা বলেছিলেন, 'সাংঘাতিক ব্যাপার।' স্যার, ১৭ বছর আগে এই সরকারের পক্ষ থেকে বলা হয়েছিল বাংলা ভাষায় সরকারি কাজকর্ম হবে। আমি আপনাদের কাছে জানতে চাইছি— ১৭ বছরের একটা ব্রেক-আপ দিন কোথায় কতটা বাংলা ভাষা চালু হয়েছে, ক'জনকে ট্রেন্ড করেছেন, কটা সরকারি অফিসে বাংলায় নোট দেওয়া হয়েছে? সেসব কথা এখানে উল্লেখ করতে পারেন নি এবং পারবেনও না। সেই সঙ্গে আজকে 'রূপায়ণ'কে ধ্বংস করছেন। 'রূপায়ণে' হাইলি সফিসটিকেটেড মেশিন এনেছেন, কিন্তু উপযুক্ত টেকনিসিয়ানের অভাবে সেটা ধ্বংস হতে বসেছে। এখানকার প্রোডিউসাররা ভুবনেশ্বরে চলে যাচ্ছে, মাদ্রাজে চলে যাচ্ছে, বোম্বাইতে চলে যাচ্ছে 'রূপায়ণে' ভাল মেশিন থাকা সত্ত্বেও। কারণ সেখানে টেকনিক্যাল লোক নেই। আপনারা সব পলিটিক্যাল লোক সেখানে বসিয়েছেন এবং একজন আই.এ.এস. অফিসারকে সেখানে বসিয়েছেন। হাইলি টেকনিক্যাল সাবজেক্ট নিয়েও আপনারা পার্টিবাজি করেছেন। ভদ্রলোক মারা গিয়েছেন, আমি বলতে চাইনা, তবুও শুধু মাত্র উল্লেখ করছি যে, কি দরকার ছিল বোম্বাইতে ২০ হাজার টাকা ভাড়া দিয়ে বাড়ি নেওয়ার? আলিমুদ্দিন স্ট্রিটের নির্দেশে ঐ বাড়ি রেখে দিয়েছিলেন, যেহেতু উৎপল দত্তকে প্যাট্রোন করতে হবে। সলিল চৌধুরি তা দখল করে বসে আছেন, তার কাছ থেকে টাকা আদায় করতে পারছেন না। এটা জানেন না, জেনে উঠতে পেরেছেন কিনা, জানি না। তবে সাচ অ্যান্ড সাচ এইসব কথা আছে। প্যারা ১২তে জহর রোজগার যোজনা সম্পর্কে একটি প্রশ্ন আছে। ১৯৮৯-৯০, ১৯৯০-৯১, ১৯৯১-৯২, ১৯৯২-৯৩ সালে সেন্ট্রাল গভর্নমেন্ট জহর রোজগার যোজনায় ২৬ কোটি ৪৪ লক্ষ টাকা দিয়েছে। সেই অনুযায়ী রাজ্য সরকার ম্যাচিং গ্রান্ট হিসাবে দেয় ১৩ কোটি টাকার মতন। কিন্তু রাজ্য সরকার এক্ষেত্রে দিয়েছে মাত্র ৫ কোটি ৮৩ লক্ষ টাকা আর এখন পর্যন্ত এই টাকার কোন ইউটিলাইজেশন সার্টিফিকেট জমা দিতে পারেনি রাজ্য সরকার। তাহলে এরপরেও কেন কেন্দ্রীয় সরকার টাকা দেবে? যারা ইউটিলাইজেশন সার্টিফিকেট দিতে না পারেন, যারা ম্যাচিং গ্রান্ট দিতে না পারেন তাহলে শুধু

শুধু এই গ্রান্টগুলি দিচ্ছেন কেন? পরবর্তীকালে দেখবেন এটা বন্ধ হয়ে যাবে এবং সর্বনাশ হবে আমাদের। শিডিউল কাস্টস সম্বন্ধে কথা হয়েছে। সেখানে নেহেরু যোজনায় যে সমস্ত টাকা দিয়েছেন তার গাইডলাইন দেওয়া আছে বিশেষ করে পৌরসভাগুলির ক্ষেত্রে। তার একটিও মানা হচ্ছে না। সৌগতবাবু এ ব্যাপারে প্রিভিলেজ আনবার কথা বলেছেন, সাংঘাতিক প্রিভিলেজ হবে। প্রিভিলেজ মোশন নিশ্চয়ই দেব, তখন আপনি থাকবেন কিনা জানি না, তবে এটা একটা মারাত্মক ব্যাপার, আমার জানা ছিল না, রিজারভেশন কাস্টওয়াইজ মানেননি। আর গাইঘাটায় যাবেন? জিততে পারবেন? এই ভুলটা যখন ওখানকার লোক জানতে পারবে তখন আপনাকে ওখান থেকে ঘর-বাড়ি তুলে নিয়ে যেতে হবে। কারণ ওখানে শিডিউল কাস্টস এবং শিডিউল ট্রাইব অনেক অনেক বেশি আছে। আপনি কাউকে মানবেন না? এদের উপেক্ষা করার অধিকার আপনাকে কে দিয়েছে? সেই জিনিস আপনি উপেক্ষা করেছেন। স্যার, আর একটি কথা বলি, সেকেন্ড হায়েস্ট বাজেট হচ্ছে শিক্ষা দপ্তরের। এই দপ্তরের ৬ জন মন্ত্রী আছেন। বলুন তো অ্যাডল্ট এডুকেশন ছাড়া আর কিছু আছে? সত্যসাধনবাবু যদি থাকতেন তাহলে আমি তাকে ধন্যবাদ জানাতাম যে তিনি ডি.পি.আই যিনি অসৎ তাকে সরিয়েছেন। তার বিরুদ্ধে ভিজিলেন্স হচ্ছে। ভিজিলেন্স এটা অ্যাকসেপ্ট করেছে। কিন্তু যে কলেজের ব্যাপারে ভিজিলেন্স সেই কলেজে তাকে রেখে দিয়েছেন। আপনাকে ধন্যবাদ যে তাকে সরিয়েছেন, কিন্তু মৌলানা আজাদ কলেজে তাকে রেখে দিয়েছেন কেন? তিনি যে অনেক কিছু গোপন নথিপত্র সরিয়ে ফেলবেন। এটা ঠিক হয়নি বলে আমি মনে করি। ভি.সি কি লিখছে শুনুন। রবীন্দ্রভারতীতে গন্ডগোল হল, ছেলেরা ঘেরাও করল, ওখানে এস.এফ.আই ইউনিয়ন। ছেলেরা কলেজ অ্যাটেন্ড করেনা, পারসেন্টেজ নেই, পরীক্ষায় বসার জন্য যে মিনিমাম পারসেন্টেজ দরকার সেটা তাদের নেই। কিন্তু ছেলেরা বলছে আমাদেব অ্যালাউ করে দিতে হবে রেজিস্টার নিরাপত্তার অভাব বোধ করল। ৩ তারিখে ভি.সি রেজিস্টারকে চিঠি দিলেন, "কিসের নিরাপত্তা? "In a country where Prime Ministers' lives cannot be saved in spite of presumeably impenetrable security arrangement guarding them, a University like ours can hardly think of any effective measure that will be fool-proof. I look forward to getting your suggestions as to how this can be done." বুঝুন। আমার আপনার ঘরের ছেলে-মেয়েরা পড়ে, সর্বনাশ কাদের হচ্ছে?

[2-50 — 3-00 P.M.]

এতে সকলের সর্বনাশ হচ্ছে। দ্বিমুখী শিক্ষা ব্যবস্থা চালু করে সর্বনাশ করে দিচ্ছে। একদিকে শ্রেণীহীন শিক্ষার কথা বলছেন, অপরদিকে শ্রেণী স্বার্থ তৈরি করছেন দ্বিমুখী শিক্ষা ব্যবস্থার মধ্যে দিয়ে, সেই বৃটিশ আমলের শিক্ষা ব্যবস্থাই থেকে যাচ্ছে, আর গ্রামের জন্য বাংলা, এই দ্বিমুখী শিক্ষা ব্যবস্থায় আমাদের জাতিকে শেষ করে দেবে। বাংলা কি আগে কলকাতায় অথবা কলকাতার প্রান্তিক শহরে মফস্বলে পর্যন্ত হবে? বাংলার কমপিটিটিভ একজামিনেশন হবে, বাংলায় ব্যারোমিটার হবে? ইংরাজিতে সব নিজের ছেলেদের পড়ানো হচ্ছে, পরের বাড়িতে গিয়ে নিজের ছোট ছেলেকে টুইংকিল টুইংকিল লিটল ষ্টার এই কবিতাটা কেমন বলতে পারে, এই কথা বলা হয়, কবি, রবীন্দ্রনাথের 'জল পড়ে, পাতা

নড়ে' বলানো হয়না? যে ইংরাজি বলতে পারবে তার সম্মান বেশি। যে ছেলে ভাল ইংরাজি জানে তার বাপও তাকে বেশি খাতির করে। সেই জায়গায় নিয়ে গেছেন। একেবারে ব্রাহ্ম যুগে নিয়ে গেছেন। এখন কলকাতায় দুটি জিনিস হয়েছে, নার্শারি স্কুল আর নার্সিং হোম। ঐ নার্শারি স্কুল ছাতার মতো গজিয়ে উঠে আপনাদের ধ্বংস করে দিচ্ছে। বারবনিতাদের ছেলেদের প্রোটেকশন দিয়ে লেখাপড়া শেখাবার কথা বলছেন, কলকাতায় পুলিশের কত অবৈধ সন্তান ঘুরে বেড়াচ্ছে ঐসব যত রিকশাওয়ালা, ঠেলাওয়ালা সবই প্রায় পুলিশের অবৈধ সন্তান, শুধু বারবনিতাদের দোষ দিচ্ছেন কেন? যত সব লঘু কথা বার্তায় ভর্তি করে দিয়েছেন। এত অভিজ্ঞতা নিয়ে এত সস্তা, এত অপ্রয়োজনীয় কথা আছে যারজন্য আমি মহামান্য রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি এবং মাননীয় ননী কর মহাশয় যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করছি।

**মিঃ স্পিকার ঃ** আপনি সময় বেশি নিলেন, আপনার দলের অন্যান্য বক্তার সময় বাদ যাবে। এখন মুস্তাফা বীন কাশেম, বলুন।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী মুস্তাফা বীন কাশেম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল যে ভাষণ এই সভায় দিয়েছেন তার জন্য যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় এনেছেন এবং মাননীয় সদস্য শ্রী কৃপাসিন্ধু সাহা মহাশয় যাকে সমর্থন করেছেন আমিও সেটাকে সমর্থন করছি। এই কারণে সমর্থন করছি যে মহামান্য রাজ্যপাল তার ভাষণের মধ্যে দিয়ে আমাদের রাজ্যের বাস্তবনিষ্ঠ বস্তু তুলে ধরেছেন, ভবিষ্যত কর্মসূচি সম্পর্কে তার বক্তব্যের মধ্যে কোনও অতিশয়োক্তি নেই। মাননীয় সুব্রত বাবু যেটা বললেন সেটা হচ্ছে অসার। তিনি তার বক্তব্যের প্রারম্ভে পশ্চিমবঙ্গের মানুষের সম্বন্ধে শুভ কামনা জানিয়েছেন। আমি সেটা একটু পড়ছি। 'বর্তমান বছরের বিধানসভায় প্রথম অধিবেশনে আপনাদের সকলকে আমি অত্যন্ত আনন্দের সঙ্গে স্বাগত জানাচ্ছি। আপনাদের সকলকে আমি শুভেচ্ছা ও আন্তরিক অভিনন্দন জানাচ্ছি এবং সেইসঙ্গে কামনা করছি আপনাদেরও পশ্চিমবঙ্গের অধিবাসীদের কাছে নূতন বছরটি সুখ ও সমৃদ্ধিতে পরিপূর্ণ হয়ে উঠুক।' এই সভার পক্ষ থেকে আমরা তাকে ধন্যবাদ জানাব এবং পশ্চিমবঙ্গবাসী তাকে কৃতজ্ঞতা জানাবেন। কিন্তু স্যার, আমাদের এই রাজ্য ভারতের যুক্তরাষ্ট্রের একটা অঙ্গ রাজ্য। একটা রাজ্যের শিক্ষা, সমৃদ্ধি সেই রাজ্যের পরিবেশ পরিস্থিতির দ্বারা নিয়ন্ত্রিত হয় না, রাজ্যের কাজের দ্বারা হয় না। যেহেতু একটা অঙ্গ রাজ্য, গোটা দেশের সরকার, জাতীয় সরকার কেন্দ্রীয় সরকারের কার্যকলাপ এবং নীতি রাজ্যের মানুষকে স্পর্শ করতে এবং প্রভাবিত করতে বাধ্য, এটা ঘটনা এবং রূঢ় বাস্তব। মহামান্য রাজ্যপাল যে শুভেচ্ছা জানিয়েছেন দেশের অগণিত হাজার হাজার মানুষকে তা বানচাল হয়ে যাবে। আমি বিনীতভাবে বলতে চাই যে, এখানে দ্রব্যমূল্য বৃদ্ধির কথা উঠেছে, মাননীয় জয়নাল সাহেব দু-একটি কথা বলেছেন মাননীয় সুব্রত বাবু আগে লীডার ছিলেন, পরে ডেপুটি লীডার হয়েছেন ওদের কাছে আমার বিনীত প্রশ্ন যে, মূল মূল্য যে কারণে দ্রব্যের মূল্য বাড়ে — জিনিসপত্রের দাম সীমাহীন ভাবে যা বেড়েছে তার কোনও একটি কারণের জন্য ও কোনও একটি রাজ্য সরকার দায়ী কিনা? যেখানে কংগ্রেস দলের সরকার আছেন সেখানেও রাজ্য সরকার দায়ী কিনা সেটা আপনারা একটু বলবেন। কোনও রাজ্য

সরকার দিয়ে নয়। মূল যে কারণ সেটা এই কক্ষে বার বার আলোচিত হয়েছে। বছর বছর কেন্দ্রীয় বাজেটে ঘাটতি মেটাতে নোট ছাপানো হচ্ছে, বড়লোকদের বছর বছর ছাড় দিতে গিয়ে প্রত্যক্ষ করের পরিমাণ কমিয়ে দিয়ে পরোক্ষ করের পরিমাণ বাড়িয়ে চলেছেন। ১৯৫০ সালে সরকারি হিসেব অনুযায়ী কর রাজস্ব আদায় হত আধাআধি প্রত্যক্ষ এবং পরোক্ষ কর থেকে। কিন্তু বর্তমানে নীতি হচ্ছে, প্রত্যক্ষ কর কমাও, পরোক্ষ কর বাড়াও। তারফলে সাধারণ মানুষের উপর পরোক্ষ করের বোঝা বেশি বেশি করে চাপছে। বর্তমানে ৮৫ ভাগ কর-রাজস্ব আদায় হচ্ছে পরোক্ষ কর থেকে এবং তার বোঝা বইতে হচ্ছে সাধারণ মানুষকে। সরকারের আর একটি কৌশল হল প্রশাসনিক অর্ডারে দাম বাড়ানো। এটা কেন্দ্রীয় সরকারের বাজেট পেশের ক্ষেত্রে নির্লজ্জ কপটাচার ছাড়া কিছু নয়। এই ব্যবস্থার মধ্যে দিয়ে কেন্দ্রীয় সরকার আজকে তাদের বাজেট পেশের ব্যাপারটাকে অপ্রাসঙ্গিক করে তুলেছেন। সম্প্রতি রান্নার গ্যাসের দাম বাড়িয়ে দেওয়া হল এবং সঙ্গে সঙ্গে তার আমদানি শুল্ক কমিয়ে দেওয়া হল। কিন্তু রান্নার গ্যাস আর বর্তমানে বিলাস দ্রব্য নয়, কারণ এখন আর এটা উচ্চবিত্তরাই শুধু নয়, মধ্যবিত্ত এবং নিম্নবিত্তরাও ব্যবহার করছেন। কিন্তু তার দাম বাড়িয়ে দিয়ে আমদানি শুল্ক কমিয়ে দিলেন ৮৫ পারসেন্ট থেকে ২৫ পারসেন্টে। এই হচ্ছে প্রশাসনিক আদেশ বলে দাম বাড়ানো। আর এটা যে তাদের নিজেদের ইচ্ছায় হচ্ছে তা নয়, ঋণদাতার কাছ থেকে যেসব শর্তে ঋণ নিচ্ছেন সেসব শর্ত পালন করবার জন্যই আজকে তারা এইভাবে দাম বাড়াতে বাধ্য হচ্ছেন। অর্থ মন্ত্রকের হিসেব হচ্ছে, বাজেট ঘাটতি দেড় শতাংশ বেশি হবে। ঘাটতির অনুমান যা ধরা আছে সেটা যদি আরও দেড় শতাংশ বেশি হয় তাহলে অবস্থাটা কোথায় যাবে? ঋণ দেবার আগে শর্ত হচ্ছে, আর্থিক ক্ষেত্রে কোন কারণেই শতকরা ঘাটতি ৫ শতাংশ বেশি করা যাবে না এবং তারজন্য বাজেট ঘাটতি কমাতে বাজেট পেশের আগেই প্রশাসনিক আদেশে দাম বাড়িয়ে দেওয়া হল। এইভাবে ভারতবর্ষের মানুষের উপর আবার একটা বোঝা চাপিয়ে দেওয়া হল। এর প্রথম উদ্দেশ্য, বাজেটের আগেই খানিকটা ঘাটতি কমাবার চেষ্টা করা হল এবং দ্বিতীয় উদ্দেশ্য, মানুষকে বোঝাবার চেষ্টা করা হল যে, এবারের বাজেট ঘাটতি খুব একটা বাড়ানো হয়নি। কিন্তু তার আগেই মানুষের উপর কর-ভার চাপিয়ে দেওয়া হল। এটা শুধু নিছক বিতর্কের ব্যাপার নয়, ভারতবর্ষের জাতীয় স্বার্থের খাতিরেই বিষয়টা বিবেচিত হওয়া উচিত। একটি সরকারি তথ্য বলছে, আমাদের দেশে বর্তমানে বছরে ৫০,০০০ কোটি কালো টাকা জমছে, খাটছে। এর সবটা যদি উদ্ধার হত তাহলে তো হতই, কিন্তু এর একটি অংশও যদি উদ্ধার করা যেত তাহলে আর বিদেশি মহাজনদের কাছ থেকে ঋণ নেবার প্রয়োজন হত না। উন্নয়ন প্রকল্প ছাঁটাই করতে হয়েছিল কেন্দ্রীয় সরকারকে এবং রাষ্ট্রয়াত্ত শিল্পে যে বাজেট বরাদ্দ বন্ধ করে দিয়েছে, সেটাও বন্ধ করতে হতনা। এগুলির জন্য একটা রাজনৈতিক সংকল্প থাকা উচিত, সদিচ্ছা থাকা উচিত। আপনাদের সেটা বিন্দুমাত্র নেই। আমি আপনাদের বলব যে শ্রেণীস্বার্থে এগুলি করবেন না। এখানেই শেষ নয়। আজকে রেশনে গমের দাম আরও বাড়ানো হবে। অত্যন্ত বিশ্বস্ত সূত্রের খবর হচ্ছে, কেন্দ্রীয় সরকারের মন্ত্রিসভার আর্থিক বিষয়ক উপদেষ্টা কমিটি দুই বার বৈঠক করেছেন। সেই বৈঠকে প্রস্তাব হয়েছে যে রেশনে চালের কুইন্টাল প্রতি ১০০ থেকে ১২০ টাকা নূতন করে বাড়ানো হবে। আর গমের দাম ৫২ টাকা বাড়ানো হবে। রেশনে চাল, গমের দাম বাড়তে বাড়তে এমন একটা জায়গায় আপনারা নিয়ে যাচ্ছেন যে রেশন ব্যবস্থাকে সরকার পরিকল্পিত ভাবে ধাপে

ধাপে বাঞ্চাল করার চেষ্টা করছেন। আজকে এটা একটা উদ্বেগের বিষয়। এটা আপনাদের বুঝতে হবে। আপনারা বলছেন যে সহযোগিতা করবেন। আমি একটা হিসাব আপনাদের কাছে রাখছি। গত তিন বছরে গমের দাম বেড়েছে ৬১.৭৬ শতাংশ এবং চালের দাম বেড়েছে ৭৯.১ শতাংশ। এইভাবে রেশন ব্যবস্থাকে বাঞ্চাল করা হচ্ছে। যদিও এগুলি আপনাদের জানা কথা। কিন্তু পুনরুক্তি করলে কোনও দোষ নেই। কারণ জনসাধারণের স্বার্থে, জাতির স্বার্থে এগুলি বার বার বলা দরকার। আজকে আমাদের মতো দেশে গণবন্টন ব্যবস্থাকে চালু রাখা দরকার। আপনারা যাই বলুন, পশ্চিমবঙ্গ সরকার এত প্রতিবন্ধকতা সত্ত্বেও শ্রমজীবী মানুষের স্বার্থে, অল্প আয়ের মানুষের স্বার্থে গণ-বন্টন ব্যবস্থাকে ধরে রাখার চেষ্টা করেছেন। যদি এই গণ-বন্টন ব্যবস্থা চালু রাখা যায় তাহলে অসংখ্য দরিদ্র মানুষ, তারা দ্রব্যমূল্য বৃদ্ধির হাত থেকে রক্ষা পাবে। পুরোপুরি না হলেও বেশ কিছুটা রেহাই পাবে। এর আর একটা উপকার আছে। সেটা হচ্ছে, বাজারে জিনিসের দাম বাড়ার যে গতি থাকে তার একটা বিপরীত শক্তি হিসাবে এই ব্যবস্থা কাজ করে। কাজেই এই দিক থেকেও গণ-বন্টন ব্যবস্থার উপকারিতা কম নয়। সেজন্য এই ব্যবস্থাকে টিকিয়ে রাখা দরকার। কিন্তু সরকার ধাপে ধাপে এই ব্যবস্থাকে তুলে দিচ্ছেন। মাননীয় রাজ্যপাল মহাশয় পশ্চিমবঙ্গের মানুষের সুখ-স্বাচ্ছন্দের জন্য শুভেচ্ছা জানিয়েছেন, সেটা আপনাদের চোখে পড়বেনা। আজকে কেন্দ্রীয় সরকারের সর্বনাশা নীতি এগুলিকে বানচাল করে দিচ্ছে। আমাদের রাজ্যের ক্ষেত্রে সাধারণ মানুষের দৃষ্টিভঙ্গিতে দেখলে এটা একটা গুরুত্বপূর্ণ বিষয়। মাননীয় জয়নাল আবেদিন উপস্থিত নেই, আপনারা আছেন। গতকাল তিনি বলেছেন যে তিনি রাজ্য সরকারের কোনও দপ্তরের কাজে নাকি কোনও সাফল্য দেখেন নি। নিজের কথা বলার জন্য একটা জায়গায় বললেন যে খাদ্য উৎপাদন যে বেড়েছে তার জন্য এই রাজ্যের কোনও কৃতিত্ব নেই, এটা প্রাকৃতিক কারণে হয়েছে। এই কথাগুলি উনি বলেছেন এবং বলতে বলতে এমন একটা কথা বলেছেন যার অর্থ এই দাঁড়ায়, আমি যদি ঠিক বুঝে থাকি, যে এই সরকার যে ভূমি সংস্কার কর্মসূচী নিয়েছেন এবং সমীক্ষা করেছেন, এটা করাটা বোধ হয় বোকামি হয়েছে। জয়নাল আবেদিন সাহেব ব্যাঙ্গ করে বলে দিলেন এক বিঘা জমিতে কি হবে, কি হাতি ঘোঁড়া হবে। বিরোধী দল হিসাবে আমাদের সঙ্গে আপনাদের বিরোধিতা থাকতে পারে কিন্তু একটা জায়গায় তো মিল হতে অসুবিধা নেই। আপনারা বলেন ভূমিসংস্কার করাটা ভুল হয়েছে। কিন্তু ভূমিসংস্কার করে তার ফলটা কি হয়েছে দেখুন। সারা ভারতবর্ষে এইরকম প্রতিকূলতার মধ্যেও একমাত্র পশ্চিমবাংলায় যেখানে গ্রামীণ অর্থনীতি খানিকটা চাঙ্গা আছে। এত প্রতিকূলতার মধ্যে পশ্চিমবাংলায় যে ভূমিসংস্কার হয়েছে সেটা একটা ছোট-খাট ব্যাপার নয়। যদিও এই তথ্য আগে হাজির করা হয়েছে তবুও এর পুনরাবৃত্তি করার দরকার আছে। 'এটা ছেলে খেলার ব্যাপার নয়' কথাটা সুব্রতবাবু প্রায়ই ব্যবহার করেন। গোটা ভারতবর্ষের মোট যে চাষযোগ্য জমি আছে তার ৩ শতাংশ হচ্ছে পশ্চিমবাংলার মোট চাষযোগ্য জমি। গোটা ভারতবর্ষে মোট যে জমি বন্টন হয়েছে তার ২০ শতাংশ বিলি হয়েছে পশ্চিমবাংলায়। আমরা আমূল ভূমিসংস্কারের কথা বলি। এই আইনগত কাঠামোতে যেটা করা যায় সেটা আমরা করতে চাই। এই সাংবিধানিক কাঠামোতে সবটা করার ক্ষেত্রে অনুমোদন দেয় না সেটা আপনারা জানেন। এই কাঠামোর মধ্যে যতটা করা যায় করা গিয়েছে। আবার দেখুন গোটা ভারতবর্ষে যে চাষযোগ্য জমি বিলি হয়েছে তার শতকরা ২৯ ভাগ জমি ক্ষুদ্র এবং প্রান্তিক চাষিদের হাতে গিয়েছে। পশ্চিমবাংলার

যে জমি বিলি হয়েছে তার ৬০ ভাগ গিয়েছে ক্ষুদ্র এবং প্রান্তিক চাষিদের হাতে। শুধু তাই নয় তার সঙ্গে যদি লিখিত বর্গাদার এবং পাট্টা পেয়েছে তাদের ধরা হয় তাহলে ৭০ ভাগ কৃষিজীবী মানুষের হাতে এই জমি রয়েছে। এইভাবে ভূমিসংস্কার করা গিয়েছে বলে পশ্চিমবাংলার গ্রামীণ অর্থনীতি চাঙ্গা করা গিয়েছে এবং তার সঙ্গে সঙ্গে শস্য উৎপাদন বৃদ্ধি ঘটেছে। আপনারাই বলেন এইসব কথা যে, যে কৃষক জমি চাষ করে সেই কৃষকের হাতে জমি থাকলেই প্রকৃত জমির চাষ হয় এবং প্রকৃত উৎপাদন হয়। আমাদের এখানে যে ভূমিসংস্কার হয়েছে তার ৭০ ভাগ চাষযোগ্য জমি ক্ষুদ্র এবং প্রান্তিক চাষিদের হাতে থাকার ফলে শস্য উৎপাদন বৃদ্ধি ঘটেছে এবং একটা বিরাট সাফল্যের ভূমিকা পালন করেছে। জয়নাল আবেদিনের মতো লোক বলেন ভূমিসংস্কার করাটা ভুল হয়েছে! তিনি আরও বলেছেন যে খাদ্য শস্য উৎপাদন বৃদ্ধিতে সরকার কিছু করেন নি। আসলে সরকার বিশেষ দৃষ্টিভঙ্গি নিয়ে ভূমি সংস্কার করেছে বলেই আমরা সাফল্য মন্ডিত হয়েছি এবং খাদ্যশস্য উৎপাদন বেড়েছে। খাদ্য শস্য উৎপাদন কিভাবে বেড়েছে দেখুন। ১৯৭৫-৭৬ সালে ৭৫ লক্ষ মেট্রিক টন উৎপাদন হয়েছিল, আর ১৯৯১-৯২ সালে উৎপাদন হয়েছে ১২৮ লক্ষ মেট্রিক টন। ম্যাজিকে এই জিনিস হয় না সুদীপবাবু এটা ভালই বুঝতে পারছেন। আজকে এই জিনিস হত না, যদি না সরকার ভূমিসংস্কার করত এবং তার সঙ্গে কৃষির উপকরণ সমস্ত কৃষকের হাতে সহজে পৌঁছে যায় তার ব্যবস্থা করত। তার সঙ্গে সঙ্গে সেচের সুযোগ বেড়েছে। সুব্রতবাবু বলার সময় বলেন যে সেচ বিভাগ কিছু করতে পারেনি। সুব্রতবাবু অন্যভাবে তথ্য সংগ্রহ করেন, বিরোধী দলের ডেপুটি লিডার, তার সেই সুযোগ আছে। তিনি সেইভাবে ফিড করেন পার্লামেন্টের নিয়ম অনুযায়ী। কিন্তু এই কথা ঠিক যে পশ্চিমবাংলায় যে জমি চাষ হয় তার ৪৫ ভাগ অরগানাইজ সেচ এলাকার মধ্যে এসে গিয়েছে। এই সেচ ফসল উৎপাদন বৃদ্ধিতে সার্বিক ভূমিকা পালন করেছে। খাদ্য শস্য উৎপাদন বৃদ্ধির আরও টার্গেট রয়েছে। আপনাদের সময় কি ছিল তা নিয়ে আমি বিতর্কে যেতে চাই না। দিস আর দি পজিটিভ কনট্রিবিউশন। আপনাদের তরফ থেকে খাদ্য শস্য উৎপাদন বৃদ্ধির হার নিয়ে বারে বারে বলা হয়েছে। বলা হয় উৎপাদন বৃদ্ধি কি পরিমাণ হয়েছে সেটা বিষয় নয়, রেট অফ প্রোডাকটিভিটি, উৎপাদন বৃদ্ধির হার কি সেটাই বড় কথা। সপ্তম পঞ্চ বার্ষিকি পরিকল্পনায় আমাদের রাজ্যে খাদ্য শস্য উৎপাদন বৃদ্ধির হার হল ৩৪ শতাংশ এবং দ্বিতীয় স্থানে আছে হরিয়ানা, তাদের বৃদ্ধির হার হচ্ছে ২৪ শতাংশ। আগে বলা হত হরিয়ানা পাঞ্জাব হচ্ছে বুন। এখন দেখা যাচ্ছে পশ্চিমবাংলা ৩৪ শতাংশ হরিয়ানা ২৪ শতাংশ এবং পাঞ্জাব হচ্ছে ২৩ শতাংশ।

[3-10 — 3-20 P.M.]

এগুলো আপনা আপনি হওয়ার কথা নয়, এটা শুধু মাননীয় বিরোধী দলের নেতাকে আমি মনে করিয়ে দিতে চেয়েছিলাম। পঞ্চায়েতের ছোটখাট ভুলত্রুটির প্রশ্ন তুলে মাননীয় জয়নাল আবেদিন নিজস্ব ভঙ্গিতে বললেন এত বড়াই করার কি আছে? আমি তো এই কথা বলতে পারি যে পশ্চিমবঙ্গের মানুষের মধ্যে আপনারাও আছেন। পশ্চিমবাংলাকে নিয়ে, পঞ্চায়েতকে নিয়ে যদি বড়াই করতে না পারেন, তাহলে কোন রাজ্যের মানুষ তা পারে? পশ্চিমবাংলার পঞ্চায়েত ব্যবস্থা, গ্রামোন্নয়ন, পঞ্চায়েতের মাধ্যমে ক্ষমতার বিকেন্দ্রীকরণ এর মাধ্যমে ভূমি সংস্কারের ক্ষেত্রে কত সুষ্ঠুভাবে করা যায় তা সারা ভারতবর্ষের ক্ষেত্রে দৃষ্টান্ত

স্থাপন করেছে। রাজনৈতিক ভাবে এটা বুঝতে অসুবিধা হওয়ার কথা নয়। তিয়াত্তরতম আর চুয়াত্তরতম সংবিধান সংশোধনের কথা বলতে গিয়ে মাননীয় জয়নাল আবেদিন বললেন পঞ্চায়েতের নির্বাচন করতে গিয়ে বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু সংবিধান বিরোধী কাজ করেছেন। আপনারা তারমধ্যে আছেন, প্রশাসন আছে, কেন্দ্রীয় সরকার আছে আর এটা চলে যাচ্ছে, ন্যূনতম বুদ্ধিতে এটা গ্রাহ্য হতে পারে? এখানে আমরা বলতে পারি, তিয়াত্তরতম এবং চুয়াত্তরতম সংবিধান সংশোধনের মর্মবস্তুটা রূপায়িত হচ্ছে কিনা সেটা দেখা। পশ্চিমবাংলায় ক্ষমতার বিকেন্দ্রীকরণ ব্যবস্থা গড়ে উঠেছে, অন্য রাজ্যে যেটা গড়ে ওঠেনি। কেন্দ্রে যখন রাজীব গান্ধী প্রধানমন্ত্রী ছিলেন তখন তিনি পশ্চিমবঙ্গের পঞ্চায়েতি ব্যবস্থা থেকে উজ্জীবিত হয়ে, অনুপ্রাণিত হয়ে তার মনে হয়েছিল যে এটা সমস্ত রাজ্যে গড়ে ওঠা দরকার। এখানকার পঞ্চায়েতি ব্যবস্থায় অনুপ্রাণিত হয়ে তিনি এই পঞ্চায়েত আইন পরিবর্তনের জন্য সংবিধান সংশোধন করার পরিকল্পনা করেন। মূল হচ্ছে, খুঁটিনাটির মধ্যে না গিয়ে বেসিক অবজেকটিভ, যুক্তি হচ্ছে এই যে, ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলিতে মানুষের হাতে ক্ষমতা দিন। শহর এলাকায় প্রতিনিধিত্বমূলক, সায়ত্ব শাসনমূলক পৌরসভাগুলি থাকুক এবং বলিষ্ঠ ভাবে সেগুলি কাজ করুক। এই রাজ্য ষোল বছর আগেই এটা গ্রহণ করেছে। সংবিধান বিরোধী কোনও কাজ এখানে হয়নি। সংবিধান সংশোধনের মূল লক্ষ্যটা যদি পনের বছর আগেই এই সরকার গ্রহণ করে থাকে, সেটাকে উনি বলে দিলেন সংবিধান বিরোধী কাজ হয়েছে। কোনও যুক্তি দিয়ে এটা গ্রহণ করা যায় না। মাননীয় রাজ্যপাল উল্লেখ করেছেন তুলনামূলক ভাবে '৯৩ সালের অবস্থা অনেক ভালো। ভারতবর্ষে পশ্চিমবঙ্গ স্বতন্ত্র কোনও রাজ্য নয়। পশ্চিমবঙ্গের কথা বলতে গিয়ে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের কথা এসে পড়ে। '৯৩ সাল তুলনামূলকভাবে পশ্চিমবাংলার পরিবেশ ভাল, আদর্শগত ভাবে ভাল। এটা কেউ বলতে পারেন না যে আদর্শগত ভাবে শ্মশানের অবস্থা। গোটা দেশে যে সামাজিক অবস্থা তাতে এখানে দুর্নীতি থাকবে। একটা রাজ্যে এটা আলাদা ভাবে দূর হয়ে যাবে কি করে? বৈজ্ঞানিক দিক থেকে, রাজনীতির দিক থেকে এটা শেখায় না। সুতরাং তুলনামূলক ভাবে পশ্চিমবাংলার অবস্থা ভাল। বিবেকসম্পন্ন রাজ্যপাল বলেছেন, দি ফ্যাকচুয়াল কন্ট্রিবিউশন টু দি পিপল বাস্তববোধ সম্পন্ন, প্রশাসন সজাগ। সেজন্য এখানে সাম্প্রদায়িক সম্প্রীতির অবস্থা তুলনামূলক ভাবে সুস্থ আছে। এটা পশ্চিমবাংলার ঐতিহ্য, এই ঐতিহ্য বেঁচে আছে। গণতান্ত্রিক নিরপেক্ষ মানুষকে নিয়ে এখানে বামপন্থীরা আছেন। আমি আপনাদের একেবারে বাদ দেব না। এখানে সরকারি ক্ষমতায় থেকে যা যা ব্যবস্থা গ্রহণ করলে এটাকে পুষ্ঠ করা যায় সেটা সরকার গ্রহণ করেছে। এখানে সাবধান বাণী উচ্চারিত হচ্ছে, এখানে আমাদের আত্মসন্তুষ্টির সুযোগ নেই বলে আমরা মনে করি। বিগত পাঁচ মাস আগে বিজেপি ভোটের একটা বড় ভাগ পেয়েছে। কিন্তু ভোটের ফলাফলে তার প্রভাব কমেনি মানুষের মধ্যে, সুতরাং আমাদেরও সজাগ থাকার দরকার আছে, সামাজিক স্তরে এমন কি রাজনৈতিক স্তরে সতর্কভাবে সচেতনভাবে মানুষকে নিয়ে এটা করার দরকার আছে, এই কাজ আপনারা করেননি। সুদীপবাবু আপনি ব্যক্তিগতভাবে যদি বলেন দলগতভাবে কংগ্রেস দল করেনি, যখন জাতির প্রয়োজনে সবচেয়ে বেশি দরকার ছিল ভারতবর্ষের মানুষকে নিয়ে সংগ্রাম হওয়ার, নেতৃত্ব দেওয়ার তখন আপনারা করেননি। কংগ্রেসের সভাপতি, ভারতবর্ষের প্রধানমন্ত্রী নরসিমা রাও বললেন অন্য জায়গাতে আপত্তি আছে, এই জায়গায় আপত্তি নেই, কোনও সভা নেই, সমাবেশ নেই, এইভাবে কি সাম্প্রদায়িকতার

মোকাবিলা হয়। এই দায়িত্ব বামপন্থীরা পালন করেছে পশ্চিমবাংলার মানুষকে নিয়ে, অ জায়গার মানুষকে নিয়ে, গণতান্ত্রিক সচেতন, ধর্ম নিরপেক্ষ মানুষকে নিয়ে। আপনারা যদি ম করেন আসুন এই সংগ্রামে, একসাথে কাজ করি, কিন্তু দলগতভাবে আপনারা করেননি, এ হচ্ছে আপনাদের দলের ইতিহাস, সংকীর্ণ রাজনৈতিক স্বার্থে আপনারা আপোষ করেন, আত্মসমর্প করেন, সেটাকে আপনারা খন্ডন করার চেষ্টা করুন। আপনারা বলছেন সংসদীয় গণত পশ্চিমবাংলায় নেই, জয়নাল সাহেব গত কালকে ঠিকই বলেছিলেন পার্লামেন্টারি ডেমক্রে ফেইল, উনি অন্য ধরনের মানুষ উনি বলেছেন পিপিল ফ্রম দি ব্যারাকস উইল টেক চা এই কনটেনশনটা উনি ভেবেই বলেছেন, কিন্তু পার্লামেন্টারি ডেমক্রেসিতে অ্যাজ সাচ, গণতন্ এই ব্যবস্থাটা ফলে গরিব মানুষ ধনী হয়ে যায়, দুঃখী সুখী হয়, অ্যাজ সাচ সেটা সমা ব্যবস্থার উপর নির্ভর করে। কিন্তু ঐ পথে যাওয়ার ক্ষেত্রে সংসদীয় গণতন্ত্রের একটা শা ধারা বজায় থাকে, আমি একটা প্রশ্ন করি ডেফিসিয়েন্সি থাকতে পারে, আইডিয়াল কন্ডিশ তার ইমপ্রুভমেনট-এর কি সুযোগ থাকেনা, পশ্চিমবাংলায় সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থা যত রক্ষিত হবে, ভারতবর্ষের কোনও জায়গায় কি সেটা হবে? এটা কোন রাজ্যে আছে, আমা একটু বুঝিয়ে বলুন। আজকে যদি এইগুলি মাপকাঠি হয় তাহলে বলব নির্বাচনগুলির দি তাকিয়ে দেখুন পঞ্চায়েত, পৌরসভা, হিল কাউন্সিলে সেখানে শান্তি ফিরে এসেছে, নির্বা হচ্ছে। এখানে বিধানসভায়, লোকসভায় নির্বাচন যতটা অবাধে এবং সুষ্ঠুভাবে হয়, ভারতবর্ মধ্যে কয়েকটা জায়গা আছে হাতে গুনে বলা যায়, এত ভালভাবে কোনও জায়গায় নির্বা হয় কিনা বলা শক্ত। আর কংগ্রেস থাকলে এই গন্ডগোল হবেই। সংসদীয় ব্যবস্থার এখা নির্বাচন যতটা ভাল ভাবে হবে আর কোথাও এতটা ভালভাবে হবে না। প্লীজ বিয়ার উই মি সংসদীয় গণতন্ত্রের কি চরম অবমূল্যায়ন দেখুন, পার্লামেন্টারি সেমিনার এর সময় ভারতবর্ প্রধানমন্ত্রী পি.ভি. নরসিমা রাও উনি দিল্লির সংসদীয় পার্লামেন্টারি হলে সেখানে বললে পার্লামেন্ট হচ্ছে জনগণের দ্বারা মূর্খ প্রতীক, সংসদীয় গণতন্ত্রের পরিপ্রেক্ষিতে পার্লামেন্ট হ জনগণের দ্বারা নির্বাচিত সরকার, আমি বলি জনগণের ইচ্ছার যদি এটার প্রতিফলন হ তাহলে কংগ্রেস দল আপনারা সংখ্যালঘু হয়ে কেন কংগ্রেস দল আজকে সংখ্যাগরিষ্ঠ দ পরিণত হয়েছে? একটু ভেবে বলুন। মানি পাওয়ার, মাসুল পাওয়ার এই সমস্তর উপ আপনারা নির্ভর করে এসেছেন, আজকে আপনারা বলছেন, সংসদীয় গণতন্ত্রের কথা, সংসদী গণতন্ত্রে এর থেকে অবমূল্যায়ন আর কি হতে পারে। পার্লামেন্টে আসার আগেই ডাংকে প্রস্তাবের ৬০ ভাগ বিষয়-বস্তু কার্যকরি হয়ে গেল এবং ভারত সরকারের প্রতিনিধি জেনেভা বলে এলেন, পার্লামেন্টে তোলার আগেই আমরা কার্যকরি করে দেব। পার্লামেন্টের মর্যাদা এর থেকে আর কি অবমূল্যায়ন হতে পারে!

[3-20 — 3-30 P.M.]

সুব্রতবাবু দুর্নীতির কথা বলে গেলেন। আমার সময় শেষ হয়ে এসেছে, আমি আ বেশি দুর্নীতির কথার মধ্যে যাচ্ছিনা।•যে দল এবং যে দলের সরকার কেন্দ্রে বসে আ তাদের আগাপাশতলা দুর্নীতিতে ভরা। তা সত্ত্বেও তারা দুর্নীতির কথা বলেন! আমরা আ দুর্নীতির কথা কি বলব? বোফর্সের দুর্গন্ধ এখনো বেরচ্ছে। ৮০০০ কোটি টাকার শেয়া কেলেঙ্কারিতে যৌথ সংসদীয় কমিটি কেন্দ্রীয় মন্ত্রীদের বিরুদ্ধে অভিযোগ উত্থাপন করেছে

তথাপি কোনও কিছুই হল না। কেবল মাত্র মনমোহন সিং পদত্যাগ পদত্যাগ খেলা একটু করলেন, তারপর উইথড্র করে নিলেন। সুতরাং রাজ্য সরকারের বিরুদ্ধে দুর্নীতির কথা বলে কোনও লাভ নেই।

মাননীয় ডাঃ জয়নাল আবেদিন সাহেব আজকে একটা জায়গায় আমাদের সঙ্গে একমত হয়েছেন। যুক্তরাষ্ট্রীয় কাঠামোয় রাজ্যের মানুষের ন্যূনতম সুযোগ সুবিধার ক্ষেত্রে অহেতুক সংঘাত সংঘর্ষের পথ, আজ আর কোনও পথ নয়। সমালোচনা অবশ্যই হতে পারে। ফেভারেজিম-এর সম্পর্কের কনসেপ্ট আজকে চেঞ্জ হয়ে গেছে। দ্বন্দ্ব ও সংঘাতের জায়গায় সহাবস্থান এবং সহযোগিতার কনসেপ্ট গৃহীত হয়েছে। এর মূল কথাই হচ্ছে পারস্পরিক সহযোগিতা। কিন্তু তা তো মুখের কথায় হয় না। কাজ-কর্মের মধ্যে দিয়ে, প্রতিশ্রুতি পালনের মধ্যে দিয়ে, রাজ্য সরকারের ন্যায্য, যুক্তি-সঙ্গত দাবি মেনে নেওয়ার মধ্যে দিয়ে সেই সহযোগিতার সম্পর্ক গড়ে উঠতে পারে। কিন্তু আমরা দেখছি সেই সহযোগিতার হাত কেন্দ্রীয় সরকারের দিক থেকে রাজ্য সরকারের প্রতি সব সময় প্রসারিত হয়নি। এই নজির ভুরি ভুরি আছে। যেমন ১৯৯২-৯৩ সালে যোজনা খাতে ২১৫ কোটি টাকার বিশেষ ঋণ দেবার প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল, সেইমতো রাজ্য বাজেট তৈরি হয়েছিল, কিন্তু দেওয়া হল না। কানোরিয়া জুট মিলের ক্ষেত্রে কেন্দ্রীয় অর্থ লগ্নি সংস্থা থেকে লোন দেবার প্রতিশ্রুতি দিয়েও তা না দেওয়ার জন্যই আজকে সেখানে গন্ডগোলের সৃষ্টি হয়েছে। দশম অর্থ কমিশনের কাছে আমরা আমাদের যে দাবি রেখেছি তাতে আমরা বলেছি, রাজ্যের আর্থিক ক্ষমতা ক্রমশ সঙ্কুচিত হচ্ছে। রাজ্যের অর্থনীতির বিভিন্ন ক্ষেত্রে কেন্দ্রের অন্যায় অনুপ্রবেশ ঘটছে—ট্রেসপাশিং অফ দি সেন্ট্রাল গভর্নমেন্ট ইন দি এরিয়া অফ ফিস্ক্যাল অপারেশন। এবিষয়ে আমাদের কতগুলো বিশেষ বিশেষ সুপারিশ আছে—স্বল্প সঞ্চয় সংগ্রহ কেন্দ্রীয় সরকার কোনও ভাবে যেন ক্ষতিগ্রস্ত না করে। ইনকাম ট্যাক্স এবং কর্পোরাল ট্যাক্সের ক্ষেত্রে ট্যাক্সের ভাগ রাজ্য পাবে, কিন্তু সারচার্জের ভাগ পাবেনা। এটা পাবারও আমাদের দাবি আছে। এরকম কতগুলো দাবি আমাদের আছে। এসব গ্রহণ করার মধ্যে দিয়ে সহযোগিতার নিদর্শণ প্রতিফলিত হবে। আশা করব ওরা তাই করবেন।

এই কথা ক'টা বলে রাজ্যপালের ভাষণের ওপর আনীত ধন্যবাদ-জ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 P.M.]

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি রাজ্যপালের ভাষণের ওপর যে ধন্যবাদ-জ্ঞাপক প্রস্তাব তার বিরোধিতা করে এবং আমাদের সংশোধনীগুলোকে সমর্থন করতে এখানে দাঁড়িয়েছি।

রাজ্যপালের ভাষণ পড়ে একটা জিনিস আমার মনে হল যে, রাজ্যপাল রাজভবনের গোল্ডেন কেজে সোনার খাঁচায় বন্দি হয়ে আছেন এবং ওর চোখ বন্ধ, উনি দেখতে পাচ্ছেননা। সুধীন দত্তর কবিতার ভাষায় বলতে হয়,—

'অন্ধ হলেও প্রলয় বন্ধ থাকে না।'

রাজ্যপাল দেখতে না পেলেও আমরা দেখতে পাচ্ছি। রাজ্যপাল সাম্প্রদায়িকতার বিরুদ্ধে

দু'একটা কথা মাত্র বলেছেন। রাজ্যপালের কলমে কি কালি ফুরিয়ে গিয়েছিল? উনি বলে পারলেন না যে, পাঁচটি রাজ্যে নির্বাচন হল, সাম্প্রদায়িক শক্তির পরাজয় ঘটেছে, কংগ্রেস দু রাজ্যে জিতেছে। এই কথাটা রাজ্যপালের কলম দিয়ে বেরলনা! উনি রাজ্যপাল হবার পে আমাদের মুখ্যমন্ত্রীকে জাতীয় নেতা বলেছিলেন। জাতীয় নেতা সাম্প্রদায়িকতার সাথে লড় আর ৫টি রাজ্যে সি.পি.এম কটা পেয়েছে? ৫টি আসন পেয়েছে। জাতীয় নেতা, জাতীয় পা ৫টি রাজ্যে ৫টি আসন আর কংগ্রেস ২টি রাজ্যে সরকার করে নিলো রাজ্যপাল সে ক বললেন না। রাজ্যপাল একথা বললেন না কেন্দ্রীয় সরকারের অর্থনৈতিক নীতির সাফ কোথায়। ৩ বছর আগে ডাঃ মনমোহন সিং বললেন ২ লক্ষ যে বাজেট ডেফিসিট তা কমি আনবো, মুদ্রাস্ফীতি কমিয়ে আনব, ফরেন এক্সচেঞ্জের রিজার্ভ বাড়াব। ইনফ্লেশন কমে পারসেন্ট নেমে এসেছে। বাজেট ডেফিসিট ৫ পারসেন্ট নেমে এসেছে। ফরেন এক্সচেঞ্জে রিজার্ভ ৭ হাজার কোটি টাকা ছাড়িয়ে গেছে। রাজ্যপালের কলমে কালি ছিল না? একথ বলতে পারলেন না? আমি একথা উল্লেখ করতে চাই, উনি হঠাৎ ডাঙ্কেল নিয়ে এলেন আমি জিজ্ঞাসা করতে চাই, সি.পি.এম বাইরে প্রচার করছে কংগ্রেস দেশকে বিক্রি কর দিয়েছে আমেরিকার কাছে। উনি কি ভুলে গেছেন ওরা তো জানেন না যে ডাংকেলের কোন চুক্তিতে সই হয়নি, গ্যাটের চুক্তিতে সই হয়েছে। ১১৬টি দেশ সই করার পর পৃথিবী ১১৭তম দেশ হিসাবে ভারতবর্ষ সই করেছে আর ১১৭টি দেশের সঙ্গে সই না করার মা পৃথিবীর আন্তর্জাতিক ব্যবসা-বাণিজ্য থেকে নিজেদের বার করে দেওয়া। ভারতবর্ষ কি মু আন্তর্জাতিক ব্যবসা-বাণিজ্যের বাইরে থাকবে? অনেকে চিনের উদাহরণ দেন। চিন গ্যাটে মেম্বার নয়, কিন্তু যে ইন্টেলেকচুয়াল প্রপার্টি রাইটস নিয়ে ডাংকেলের আমাদের সবচেয়ে বেশি অবজেকশন ছিল প্রথম থেকে অবজেকশন দিয়ে আটকাতে পারিনি চিন ২ বছরের মধ্যে আমেরিকার সুপার ৩০১ এর ভয়ে সেই ইন্টেলেকচুয়াল প্রপার্টি রাইটস-এর পেটেন্ট এবং ল মেনে নিয়েছে। একথাগুলি সি.পি.এমের লোকেদের মুখ দিয়ে বার হয়না? রাজ্যপাল একথা বলতে পারেন না যে গ্যাট চুক্তি সই করার পর বিশ্ব বাণিজ্য বাড়বে, ২০০ মিলিয়ন ডলারে ভারতবর্ষ তার শেয়ার পাবে ২ মিলিয়ন ডলার, ভারতবর্ষে বাণিজ্য বাড়ার সুযোগ আছে। রাজ্যপাল তো অন্ধ, ওদের চোখ দিয়ে দেখেন, তাই রাজ্যপাল এইসব কথা বলতে পারলেন না। আজকে রাজ্যপালের ভাষণে কোথায় বলা আছে যে এই রাজ্যে আজকে দেউলিয়া অবস্থা, অর্থনৈতিক দিক বলে এই রাজ্যে কিছু নেই, অসীম দাশগুপ্তের বাজেটে এই রাজ্যে কোনও পরিকল্পনার খরচা রাখেন নি। ষষ্ঠ পরিকল্পনা ছিল সাড়ে ৩ হাজার কোটি টাকা। হয়েছে ২৩০০ কোটি টাকা। অর্থাৎ ১২০০ কোটি টাকা শর্টফল। সপ্তম পরিকল্পনায় হিসাব মতো হওয়ার কথা ছিল ৭ হাজার কোটি টাকা। হয়েছে সেই জায়গায় সাড়ে ৪ হাজার কোটি টাকা, শর্টফল আড়াই হাজার কোটি টাকা। তাহলে ষষ্ঠ আর সপ্তম পরিকল্পনা মিলে ৩ হাজার ৭০০ কোটি টাকা শর্টফল। আর অষ্টম পরিকল্পনার ৩ বছর চলছে এই ৩ বছরে যে টার্গেট ছিল তার ১৪০০ কোটি টাকা শর্টফল। তাহলে ২৭০০ আর ১৪০০ = ৫১০০ কোটি বরাদ্দ করা টাকা আপনারা খরচ করতে পারেননি। রাজ্যের কোনও দপ্তরে যান কোনও কাজ করতে পারবেন না। ফলে আমাদের ভাঁড়ে মা ভবানী, পরিকল্পনায় একটাও টাকা নেই, অথচ ৩ হাজার কোটি টাকা মাহিনা দিতে খরচ হয়ে যাচ্ছে। সেদিন অর্থ কমিশনের চেয়ারম্যান এসেছিলেন। তিনি বললেন, আপনারা যদি নন-প্রডাকটিভ এক্সপেনডিচার, নন-প্ল্যান

এক্সপেনডিচারের উপর কার্টেলমেন্ট করতে না পারেন, কার্ভ না করতে পারেন তাহলে এই রাজ্যের কোনওদিন অর্থনৈতিক উন্নয়ন হবে না। এই রাজ্যের অর্থনৈতিক উন্নয়ন বন্ধ হয়ে গেছে একথা রাজ্যপাল তার বিখ্যাত বক্তৃতায় বলতে পারলেন না। আজকে ওরা কি বলতে চান? পাবলিক সেক্টর নিয়ে রাজ্যপাল বলেছেন। কোন নিয়মে, কোন অর্থনৈতিক আইনে দেশের গরিব মানুষের টাকা দিয়ে ইনএফিসিয়েন্ট পাবলিক সেক্টরগুলিকে দিনের পর দিন সাবসিডি দিয়ে চালাতে হবে? যারা সাবসিডির অর্থনীতি, ভরতুকির অর্থনীতির কথা বলছেন সারা পৃথিবী তাদের রিজেক্ট করছে। প্রত্যেক ইন্ডাস্ট্রিয়াল এনট্রাপ্রেনিওরদের নিজেদের পায়ে দাঁড়াতে হবে। তারজন্য ব্যবস্থা করতে হবে, তার পরিকাঠামো তৈরি করতে হবে। একথা রাজ্যপাল বলতে পারলেন না। উনি সিক ইন্ডাস্ট্রি (আন্ডারটেকিং)কে বাঁচাবার জন্য এই রাজ্যে কি কি উদ্যোগ নিয়েছেন বললেন। আরে বাবা, আপনারা কি বাঁচাবেন? এই রাজ্যে ছোট ছোট ১৩টি সিক ইউনিট আপনারা চালান। ইন্দিরা গান্ধী এই রাজ্যের ৩০টি বড় ইন্ডাস্ট্রিয়াল ইউনিট জাতীয়করণ করলেন। সেগুলি এখনও চলছে কেন্দ্রীয় সরকারের টাকায়। আপনাদের কী ক্ষমতা আছে, কী আর্থিক সামর্থ আছে, কী ম্যানেজারিয়াল কমপিটেন্স আছে যে আপনারা সিক ইউনিটগুলিকে চালাবেন? আপনারা বলছেন গ্রামীণ অর্থনীতি আপনাদের সময়ে নাকি বিরাট চাঙ্গা হয়ে উঠেছে। তাহলে কেন প্রত্যেক বছর ৩৮ লক্ষ টন চাল এবং গম বাইরে থেকে আনছেন? রাজ্যপাল তো একথা বললেন না? যে এই রাজ্যকে আমরা খাদ্যে স্বয়ং-সম্পূর্ণ করব? কোন জিনিসে আপনারা সেল্ফ-সাফিসিয়েন্ট? কোন খাদ্যবস্তুতে বামফ্রন্ট সরকার এই ১৭ বছরে সেল্ফ-সাফিসিয়েন্ট হয়েছে? চাল বাইরে থেকে আনতে হয়, গম বেশিরভাগ বাইরে থেকে আনতে হয়, চিনি বাইরে থেকে আনতে হয়। চিনি বাইরে থেকে আনতে হবে, সরষের তেল বাইরে থেকে আনতে হবে, দুধ, গুজরাট থেকে তার ওয়াগন আনতে হয়, ডিম মহীশূর, অন্ধ্র, তামিলনাড়ু থেকে আনতে হয়। মাছ, তাতে মাননীয় কিরণময় নন্দ প্রাইজ পেয়েছেন তা সেও বাইরে থেকে আনতে হবে। আপনারা বাংলা দেশ থেকে ইলিশ এনে কৃতিত্ব লাভ করেন, ১৭ বছর ক্ষমতায় থেকে একটা খাদ্য ব্যবস্থাকেও স্বয়ং সম্পূর্ণ করতে পারলেন না। হাজার হাজার কোটি টাকা প্রতি বছর বেরিয়ে যাচ্ছে এই রাজ্য থেকে, মহামান্য রাজ্যপাল সে কথা তো একবারও উল্লেখ করলেন না। গ্রামীণ অর্থনীতি চাঙ্গা করার পিছনে আপনারা যা ল্যান্ড রিফর্মস করেছেন তা কংগ্রেস আমলের তৈরি আইনের দ্বারাই করেছেন। এই ল্যান্ড রিফর্মসের অর্দ্ধেক জমি এখনও আটকে পড়ে রয়েছে কোর্টের নির্দেশে। আপনারা জানেন এই রাজ্যে এক লক্ষ ৭১ হাজার একর জমি কোর্টের নির্দেশে আটকে রয়েছে, জানিনা আপনাদের বিকেন্দ্রীকরণের কি আছে। গতকাল মাননীয় জয়নাল সাহেব বলেছেন আপনাদের বিকেন্দ্রীকরণে কি আছে। গতকাল মাননীয় জয়নাল সাহেব বলেছেন ৭৩ এবং ৭৪ তম অ্যামেন্ডমেন্টে এই রাজ্যে পঞ্চায়েত নির্বাচন করার জন্য, আলাদা ইলেকশন কমিশন করার দরকার ছিল, এই পঞ্চায়েতের হিসাব পরীক্ষা করার জন্য আলাদা অ্যাকাউন্টিং অথরিটি করার দরকার ছিল। পঞ্চায়েত এবং মিউনিসিপ্যালিটিতে যদি ডিভ্যালুয়েশন হয়ে যায় সেজন্য আলাদা ফিনান্স কমিশন করার যে কথা ছিল তা না করে আপনারা ব্যাকডোর দিয়ে এই পঞ্চায়েত আইন করেছেন যাতে কেন্দ্রীয় সরকারের সংবিধান সংশোধনী না মেনে এই রাজ্যে নিরপেক্ষ একটা পঞ্চায়েত ইলেকশন অথরিটি তৈরি করতে না দিয়ে you have tried to by-pass the central constitutional Amendment which is applicable to the

whole of India. এবং আপনারা এখন চেষ্টা করছেন মিউনিসিপ্যালিটিতে তাড়াতাড়ি ইলেকশন করে নেবার জন্য যাতে মিউনিসিপ্যালিটিতে একটা নিরপেক্ষ নির্বাচন করার ক্ষেত্র না হয়। মহামান্য রাজ্যপালের বিখ্যাত বক্তব্যে ৭৩ এবং ৭৪ তম অ্যামেন্ডমেন্টে যে একটা নূতন দিগন্ত নিয়ে আসবে সেটা একবারও উল্লেখ করলেন না। আমি তাই বলি যে মহামান্য রাজ্যপাল অন্ধ, কিছুই দেখেন না। সবচেয়ে দুঃখের কথা যা এই রাজ্যের প্রধান ব্যাপার যেটা রাজ্যপাল মহাশয়ের বলার দরকার ছিল সেটা হল এই রাজ্যের আইন শৃঙ্খলা। রাজ্যের আইন শৃঙ্খলার অবস্থা কি? গণতান্ত্রিক আন্দোলনের উপর নির্বিচারে পুলিশের গুলি চলে গত ২১শে জুলাই ১৯৯৩ আকাশবাণীর অনতিদূরে পুলিশ ১৩টি তরুন যুবককে নির্মমভাবে গুলি করে মেরেছে, ২০০ জন আহত হয়েছে একবারও তাদের জন্য দুঃখ প্রকাশ করলেন না? [****]

**মিঃ স্পিকার :** নির্লজ্জ রাজ্যপাল বাদ যাবে।

[3-40 — 3-50 P.M.]

**শ্রী সৌগত রায় :** নির্লজ্জ রাজ্যপাল বাদ যাবে, নির্লজ্জ বামফ্রন্ট বলছি, একবারও দুঃখ প্রকাশ করলেন না? ১৩টি লোককে গুলি করে মারা হল। আপনারা বালিগঞ্জের স্বপন চক্রবর্তী মারা গেছে, তাতে জুডিশিয়াল এনকোয়ারি কমিশন বসাবার কথা বলায় উদ্ধত মুখ্যমন্ত্রী মহাশয় বলেন যে না জুডিশিয়াল এনকোয়ারি কমিশন করব না। কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় অনুরোধ করেছিলেন। সময় পার হয়ে যায় নি, কালের চাকা ঘুরবে, ১৩টা লোককে যারা খুন করেছে তাদের বিচার হবে, মহামান্য রাজ্যপালের ভাষণ নিয়ে আপনারা বাঁচতে পারবেন না। আপনাদের হাতে রক্ত লেগে আছে, পুলিশের উপর নির্ভর করে আপনারা বেঁচে আছেন। দুর্নীতিগ্রস্ত পুলিশের বিরুদ্ধে ব্যবস্থা নেবার মতো কোনও সৎ সাহস আপনাদের নেই। আমি আপনার কাছে বলতে চাই মহামান্য রাজ্যপাল বলেছেন যে পঞ্চায়েত ইলেকশন হয়েছে, পঞ্চায়েত ইলেকশনে একটা রেন অফ টেরর হয়েছে, কি হয়েছে? মাননীয় মহারাণী দি আপনি তো মেমারির এম.এল.এ. ওখানকার করান্দা গ্রামে ৪টি নকশালের লোককে সি. পি.এমের লোকেরা পুড়িয়ে মেরেছে। হুগলির ধনিয়াখালিতে দীপা ঘোষ ইলেকটেড পঞ্চায়েতের কংগ্রেসের মেম্বার, সি.পি.এমের লোকেরা তাঁকে ধর্ষণের ভয় দেখায় এবং তাতেই তিনি হার্ট ফেল করে মারা গেছেন, এই রাজ্যে শান্তিপূর্ণ পঞ্চায়েত নির্বাচন হয়েছে এ কথা বলতে আপনাদের খারাপ লাগে না? বলতে খারাপ লাগে না? মেদিনীপুর কংগ্রেসের একজন জয়ী পঞ্চায়েত সদস্যের বাড়িতে আগুন লাগিয়ে দেওয়া হয়েছে। তাতে তার বাবা এবং মেয়ে পুড়ে মারা গেছেন। আজকে কি অবস্থা হয়েছে আইন-শৃঙ্খলার? যারা সৎ পুলিশ অফিসার, যারা গুন্ডাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করছেন, তাদের বিরুদ্ধে সি.পি.এম. সোচ্চার। এসব তো রাজ্যপালের ভাষণে উল্লেখ করেননি? শাসক দলের এক এম.এল.এ. নৈহাটি থানা আক্রমণ করলেন, কারণ সেখানে এস.ডি.পি.ও. দুষ্কৃতকারিদের ধরেছেন যাদের গডফাদার হচ্ছেন ঐ এম.এল.এ. এবং তারজন্য তারা সোচ্চার। এই সেদিন ক্যানিংয়ে সি.পি.এমের পার্টি অফিস থেকে একজন অপরাধীকে ধরে এনেছে পুলিশ, কিন্তু আপনি সেই অনেস্ট পুলিশ অফিসারের

Note [*Expunged as ordered by the Chair.]

বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছেন। মন্ত্রী খগেন সিংহ রায়গঞ্জে পুলিশ থানা আক্রমণ করেছেন। এইরকম জায়গায় আপনারা আইন-শৃঙ্খলাকে নিয়ে গেছেন। মন্ত্রী গিয়ে থানার পুলিশ অফিসারের চেয়ার দখল করছেন। কোন জায়গায় নিয়ে গেছেন আইন-শৃঙ্খলা? আপনাদের পুলিশ কমিশনার, তিনি এখন রাজনৈতিক বিবৃতি দিচ্ছেন। এই সম্পর্কে আমি প্রশ্ন করেছি, একদিন তার উত্তর নেবো যে, কি করে 'এমন পার্টির ক্ষমতায় না আসাটা ভাল হয়েছে' এইরকম বিবৃতি তিনি দেন, কারণ এটা তার দায়িত্ব নয়। কি করে তিনি একটা রাজনৈতিক দল সম্পর্কে মন্তব্য করলেন? মুখ্যমন্ত্রী বলেছিলেন যে, এই প্রশ্নের জবাব তাকে দিতে হবে না, কারণ তার ১০৫ ডিগ্রি জ্বর। কিন্তু সেদিনই মুখ্যমন্ত্রীর আপ্ত সহায়কের এক দাদা মারা গেলে ১০৫ ডিগ্রি জ্বর নিয়ে তাকে দেখতে তিনি ক্যাওড়াতলায় গেছেন। তাকে জবাব দিতে হবে না, কারণ রশিদ খানের সঙ্গে কার কার যোগাযোগ আছে সে সম্পর্কে তিনি রিপোর্ট জমা দিয়েছেন। হি ইজ সিটিং অন দ্যাট এক্সপ্লোসিভ রিপোর্ট। কাগজে আমরা দেখলাম সি.পি.এমের গণতান্ত্রিক মহিলা সমিতির নেত্রীকে আপনারা সাসপেন্ড করেছেন। আপনাদের লজ্জা করে না, ঐ মহিলা চিঠি লিখে লিখে রশিদ খানের কাছে তার মেয়েদের পাঠাতেন রশিদ খানের গেস্টদের মনোরঞ্জনের জন্য! প্রমোদদা, হরেকৃষ্ণদার যে স্যাক্রিফাইস আমরা দেখেছি সেই সি.পি.এমের আজকে এ কি অবস্থা? আজকে এই পার্টি কি রশিদ খানের কাছে বিক্রি হয়ে গেছে? বাঙালি হয়ে এই লজ্জা কোথায় রাখব জানি না। আমি তাই আপনার কাছে উল্লেখ করতে চাই, রাজ্যপাল এসব কথা উল্লেখ করেন নি, কিন্তু তিনি তো উল্লেখ করতে পারতেন যে, এই রাজ্যে কখনও কখনও দুর্নীতির অভিযোগ আছে এবং এলে তা ক্ষতিয়ে দেখা হয়। দিল্লিতে কোনও দুর্নীতির অভিযোগ এলে তার তদন্তে জয়েন্ট পার্লামেন্টারি কমিটি হয়। সুব্রত মুখার্জি উল্লেখ করেছেন যে, ডানকুনিতে মুখ্যমন্ত্রীর ছেলের ইস্টার্ন স্ন্যাকস বিস্কুট কারখানার ভরতুকির ১৪ লক্ষ টাকা সরকার দেননি। এই সম্পর্কে ক্ষুদ্রশিল্প-মন্ত্রী বলেছিলেন যে, মামলা করলে লড়ে যাবেন। জানি না, ভরতুকির টাকার জন্য মামলা করেছেন কিনা। আজকে স্বজনপোষণ এবং দুর্নীতির কোনও জায়গা যদি থেকে থাকে, সেটা হচ্ছে মহাকরণ এবং মুখ্যমন্ত্রী নিজে। তিনি হচ্ছেন ফাউন্টেন হেড অফ করাপশন। কলকাতায় মুখ্যমন্ত্রী সম্পর্কে অনেকে গল্পচ্ছলে বলছেন দুর্গাপুরের বিস্কুট কারখানা কার? মুখ্যমন্ত্রী বলছেন এটা আমার নয়, আমার ছেলের। ডানকুনিতে বিস্কুট কারখানা কার? মুখ্যমন্ত্রী বলছেন — এটা আমার নয়, আমার ছেলের। দিঘার ফিশারি কার? তিনি বলছেন — এটা আমার নয়, আমার ছেলের। ট্রায়াঙ্গুলার পার্কের শাড়ির দোকান কার? তিনি বলছেন — এটা আমার নয়, আমার পুত্রবধুর। হিন্দুস্তান পার্কের বাড়িটি কার? তিনি বলছেন — এটা আমার নয়, আমার স্ত্রীর। পশ্চিমবঙ্গে মদের ব্যবসা কার? তিনি বলছেন — এটা আমার নয়, আমার ভাগ্নীজামাই এর। আপনার গায়ের চামড়াটা কার? তিনি বলছেন — চামড়াটা আমার নয়, গন্ডারের এবং তাই যে যাই বলুক না কেন আমার গায়ে লাগে না। তার কারণ আমাদের কোনও সমালোচনা আপনাদের কানে পৌঁছায় না। এই রাজ্যে কোথায় কোথায় দুর্নীতি হয়েছে সেই সব কথা বলা হয়েছে। কিন্তু একটারও ইনকোয়ারি হয়েছে কি? একটা, দুটো জায়গা নয়, প্রতিটি জায়গায় দুর্নীতি রয়েছে। আজকে পর্যটন মন্ত্রী সম্পর্কে অভিযোগ উঠেছে যে গ্রেট ইস্টার্ন হোটেলের একটি ঘর, যে ঘরের ভাড়া ১৮ হাজার টাকা, সেই ঘর নাকি ৩ হাজার টাকায় একজন ব্যবসায়ীকে থাকতে দিয়েছেন। এই ব্যাপারে কোনও তদন্ত হবেনা? না গুলি, না প্যালপেবল দুর্নীতির জন্য কোনও অভিযোগের বিরুদ্ধে

কোনও তদন্ত হয়নি। আরও অভিযোগ এসেছে যে কুখ্যাত ব্যবসায়ী তাকে নাকি গঙ্গার ভাসমান রেস্তোরা দেওয়া হয়েছে। সুদীপ কালকে বলেছে। মুখ্যমন্ত্রীর পাশে একজন প্রাক্তন মন্ত্রী বসতেন, তিনি মাঝে মাঝে সি.পি.এম-এর সদস্যদের ইশারা করতেন গন্ডগোল করতে, তিনি পদত্যাগ করলেন, কি নাকি ডেফারেন্স হয়েছিল। কেন বুদ্ধদেববাবু পদত্যাগ করলেন সেটা আমরা জানতে পারব না? এটা আমাদের জানার অধিকার নেই? আমরা আপনার কাছে নোটিশ দিয়েছি, আপনি বিচার করে দেখবেন যে বুদ্ধদেব বাবুর পদত্যাগের বিষয় জানা যায় কিনা। এই সরকারের সর্ব ক্ষেত্রে একটা আয়রন কার্টেন রয়েছে। মুখ্যমন্ত্রীর ছেলের কারখানা সম্পর্কে অভিযোগ এসেছে, স্বাস্থ্য মন্ত্রীর ছেলে কি কারখানা করেছে সে সম্পর্কে অভিযোগ এসেছে, পর্যটন মন্ত্রী সম্পর্কে দুর্নীতির অভিযোগ উঠেছে, ট্রাম, বাস কেনা সম্পর্কে দুর্নীতির অভিযোগ উঠেছে, গ্যাস কেলেঙ্কারির কথা উঠেছে, সর্বক্ষেত্রে একটা আয়রন কার্টেন, কোনওটার কোনও তদন্ত হয়নি। এগুলির কোনও তদন্ত হবেনা? দিস ইজ দি অ্যাপ্রোচ। আপনাদের নিজেদের দুর্নীতির শেষ নেই, আপনারা অফিসারদের দুর্নীতি নিয়ন্ত্রণ করবেন কি করে? সুব্রত উল্লেখ করেছে যে দুই জন রিটায়ার চীফ সেক্রেটারিকে রি-এমপ্লয়মেন্ট দিয়েছেন, পোস্ট রিটায়ারমেন্টে চাকুরি দিয়েছেন। এইভাবে দুই জন রিটায়ার চিফ সেক্রেটারিকে রেখেছেন কি জন্য? আমাদের কাছে খবর আছে যে খাদ্য সচিব তিনি অন্য কোন এক দপ্তরের সচিব হচ্ছেন। তার পুত্রের বাড়িতে কোটি কোটি টাকার হিসাব বহির্ভুত জিনিস পাওয়া গেছে। আপনাদের নিজেদের দুর্নীতি সম্পর্কে কিছু বলবেন না, আপনারা অফিসারদের দুর্নীতির তদন্ত করবেন কি করে? আমার কাছে খবর আছে যে একজন আই.পি.এস অফিসার সল্ট লেকে বাড়ি করেছেন ৬০ থেকে ৭০ লক্ষ টাকা খরচ করে। কোথায় পেলেন তিনি এই টাকা? একজন আই.এ.এস অফিসার যিনি এক সময়ে সি.ই.ও মনোনীত হয়েছিলেন, তিনি এক কোটি টাকা নিয়ে বাড়ি করেছেন সল্ট লেকে। এই টাকা তিনি কোথায় পেলেন তার কোনও হিসাব দেবেন না? আমরা বার বার প্রশ্ন করেছি যে সল্ট লেকে কি ভাবে জমি বন্টন করা হয়েছে সেটা আমাদের জানান, আমাদের জানা দরকার। মুখ্যমন্ত্রীর কোটায় কারা কারা জমি পেয়েছেন তার একটা হিসাব চেয়েছি। অফিসার, মন্ত্রীদের সম্পত্তির পরিমাণ কত তার হিসাব থাকলে হাউসে জানান। কিন্তু কেন জানিনা, সব কিছু একটা পর্দার অন্তরালে ফেলে দিচ্ছেন। দুর্নীতির বিরুদ্ধে বললেই তাকে চলে যেতে হবে। বুদ্ধদেববাবুর মতো নির্বান ও সিদ্ধিলাভে চলে যেতে হবে। এই হচ্ছে আপনাদের গণতান্ত্রিক ব্যবস্থা, এই হচ্ছে প্রশাসনিক অবস্থা। কিন্তু এই কথার কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই। বামফ্রন্ট সরকার শ্রমিকের হাতিয়ার একথা আপনারা বলে থাকেন। আজকে শ্রমিকরা ডেসপারেট হয়ে যাচ্ছে। ভিক্টোরিয় জুটমিলে শ্রমিকরা উপায় না দেখে চারিদিকে ভাংচুর করছে। শ্রমিকরা কোন রাস্তা পাচ্ছে না। আমরা জানি যে যারা একটু ট্রেড ইউনিয়নের সঙ্গে যুক্ত আছেন তাদের এটা ফেলিয়ার। কিন্তু সব চেয়ে বড় ফেলিয়ার হচ্ছে এই সরকারের যে তারা শ্রমিককে কোনও রিলিফ দিতে পারেন নি। সেই জন্য লেবারস আর ডেসপারেট। আর আপনারা কি করেন? আপনারা ঐ ভিক্টোরিয়ার গরিব শ্রমিক ভিখারি পাশোয়ানকে তুলে নিয়ে যান, রাতের অন্ধকারে তাকে খুন করা হয় এবং পরে এসে বল্লেন যে তার লাসটা পাওয়া যাচ্ছে না। পশ্চিমবাংলায় বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে আগে শুনতাম, এখন হিউম্যান রাইটস ভায়োলেশন হচ্ছে। আমি তো চিঠি লিখব অ্যামনেস্টি ইন্টারন্যাশনালকে যে আপনারা এসে দেখুন পশ্চিমবাংলায় কি রকম

হিউম্যান রাইটস ভায়োলেশন হচ্ছে। আমি হিউম্যান রাইটস কমিশনকে চিঠি লিখব দিল্লিতে, বলব, আপনারা এসে দেখে যান পশ্চিমবাংলায় হিউম্যান রাইটস ভায়োলেশন হচ্ছে, শ্রমিক ভিখারি পাশোয়ানকে পাওয়া যাচ্ছে না। কানোরিয়া জুট মিল নিয়ে অনেক লেখা হচ্ছে। আমি এটা মানি যে শ্রমিকরা এক দিনে কারখানা দখল করল সেটা বিপ্লবাত্মক পদক্ষেপ হতে পারে না, সেটা বাস্তব পদক্ষেপ নয়। তার কারণ পুঁজি ছাড়া, টেকনিক্যাল এক্সপার্টাইজ ছাড়া শ্রমিকরা তাদের নিজেদের নেতৃত্বের মাধ্যমে কারখানা চলাতে পারে না। আমরা এইটুকু বুঝি, আমাদের এই টুকু রাজনীতি এবং শিল্প বোঝার ক্ষমতা আছে। কিন্তু কেন তারা এই ডেসপারেশন পয়েন্টে গেল? সরকার সম্বন্ধে কতটা বীতশ্রদ্ধ হলে শ্রমিকরা বাধ্য হয় একটা কারখানা দখলে নিতে সেটা একবারও বুকে হাত দিয়ে ভেবে দেখেন নি। যে ট্রেড ইউনিয়নে আন্দোলন হয়েছিল সেই আন্দোলনকে বন্ধ্যাত্বের কোন জায়গায় নিয়ে গেছেন একবারও সেই কথা বললেন না। রাজ্যপাল তো ইউনিয়ান লেবার মিনিস্টার ছিলেন। তার ভাষণে তো একবার বলা দরকার ছিল, কানোরিয়ার ব্যাপারটা অত্যন্ত গুরুতর ব্যাপার, আমাদের ভাবা উচিত ছিল। আমাদের ভাবাচ্ছে যে কেন শ্রমিকরা এই এক্সট্রিম রাস্তায় চলে গেছে। শুধু কানোরিয়া, রেমিংটন? রেমিংটন র‍্যান্ডে সেখানে এইরকমভাবে শ্রমিকরা এসে হেড অফিস দখল করে নিয়েছে, যাতে হেড অফিস বিক্রি হয়ে যেতে না পারে। Workers are driven to starvation where they have no way. এবং সেই জন্য আমার সিমপ্যাথি আছে। আমি ট্রেড ইউনিয়ানিস্ট হিসাবে তাদের রাস্তা ঠিক বলতে পারব না কিন্তু আমার হৃদয় তাদের সঙ্গে, আমার সহানুভূতি তাদের সঙ্গে। তার কারণ তারা এই বামফ্রন্ট সরকারের আমলে দিনের পর দিন অপ্রেসড হয়ে হয়ে আজকে এই স্টেজ অফ ডেসপারেশনে এসে পৌঁছেছে। আজকে আপনারা বন্ধ কারখানা খোলার ব্যবস্থা করেছেন, কোন চেষ্টা করেছেন? সুলেখা কারখানা ৪ বছর বন্ধ হয়ে আছে। আমি তো দরজায় দরজায় ঘুরেছি, বলেছি আপনারা খোলার ব্যবস্থা করুন। আসলে আপনাদের দ্বারা হবে না। আমি দেখেছি ৭ বছর মেটাল বক্স বন্ধ হয়ে আছে, সরকার একটা কুটো নাড়েনি! শ্রমিকরা নিজে গিয়ে এগ্রিমেন্ট করেছে এবং চেয়েছে যাই হোক খুলে যাক কারখানা। আপনাদের দ্বারা হবে না। টোটাল অনাস্থা আপনাদের ট্রেড ইউনিয়ানের উপর, আপনাদের লেবার ডিপার্টমেন্টের উপর। আজকে এই পশ্চিমবাংলায় শ্রমিকদের ক্ষেত্রে এটাই হল আসল বাস্তব। শান্তি আছে পশ্চিমবাংলায়, কিন্তু সেই শান্তি শ্মশানের শান্তি। ইউ হ্যাভ টু রিমেম্বার এটা চিরকাল থাকবে না। রাজ্যপালের বক্তব্যে কেন রাজ্যপাল অশোক মিত্র কমিশনের কথা উল্লেখ করলেন না? কোন কোন সুপারিশ গ্রহণ করেছে কোন কোন সুপারিশ বর্জন করেছে কেন বললেন না? অন্তত একটু উল্লেখ তো করতে পারতেন? এতদিন ধরে বামফ্রন্ট সরকারের মন্ত্রী ছিলেন, তার চেয়ারম্যানশিপে একটা কমিশন হল সেটা সম্বন্ধে কি বলবেন কি না? সেটা ওরা বলবেন না। কারণ অশোক মিত্র কমিশন বলেছেন যে শিক্ষার প্রসার হয়েছে কিন্তু কোয়ালিটিগত, গুনগত মান কমেছে এবং আনপ্লানটেড গ্রোথ অফ কলেজ হয়েছে। অশোক মিত্র কমিশন বলেছেন যে কলেজগুলো দরকার হলে র‍্যাশানালাইজ করতে হবে। এখন আর এক্সপানশন নয় কনসোলিডেশন অফ স্ট্রাকচার করতে হবে। রাজ্যপালের ভাষণে কোথাও তো একবার এই ব্যাপারে উল্লেখ করলেন না? এত বড় একটা আঘাত আপনারা কলেজ শিক্ষকদের বিরুদ্ধে আনছেন তারা ৬৫ বছর বয়স পর্যন্ত চাকুরি করার সুযোগ পেত সেটাকে আপনারা ৬০ বছর করছেন, আপনারা

তাদের অপশন দিতে বাধ্য করাচ্ছেন যে ৬০ বছরে রিটেয়ার করলে তাদের পেনশন দেবেন লজ্জা করে না? আগে স্কুল শিক্ষকদের করলেন, আজ আবার কলেজ শিক্ষকদের করতে যাচ্ছেন। কলেজ শিক্ষকরা আদালতে গিয়েছে। এই কলেজ শিক্ষকদের রিটায়ার করিয়ে আপনারা কিছু পার্টি ক্যাডার ঢোকাতে পারবেন। কিন্তু এতে আপনারা শিক্ষকদের মন জয় করতে পারবেন না। আপনারা শিক্ষা ব্যবস্থাটা ধ্বংস করে দিয়েছেন। সেইজন্য আজকে ডি.পি.আই রেজিগনেশন দিয়ে চলে গিয়েছে। ডি.পি.আই রেজিগনেশনটা আপনারা মেনে নিতে পারেন নি। এই সুপার অ্যানুয়েশন অফ কলেজ টিচার যে নতুন নতুন নিয়ম তা মেনে নিতে পারেন নি। আজকে কি করছেন?

সুতরাং আপনারা মার্কসবাদ সম্বন্ধে যেটা ভাবছিলেন তা নয়। মার্কসবাদ মানে কূপমণ্ডুকতা, বৈজ্ঞানিক যে প্রমাণ তা অনেকদিন আগেই হয়ে গিয়েছে, অনেকদিন আগেই চ্যালেঞ্জ হয়ে গেছে। আপনারা নতুন করে আবার বস্তাপচা ইডিওলজিকে ধরে রাখবার চেষ্টা করছেন। সত্তর বছর ধরে গডলেস সোসাইটি করার চেষ্টা করেছেন, সত্তর বছর ইগালিটেরিয়ান সোসাইটি করার চেষ্টা করেছেন। জর্জ অরওয়েল মার্কসের কথায় বলেছেন, অল মেন আর ইকুয়্যাল বাট সাম মেন আর মোর ইকুয়াল আদার্স। আমাদের ডান দিকে বসেন মোর ইকুয়াল দ্যান আদার্স। আর তার মধ্যে একজন মোস্ট ইকুয়াল, তিনি ডানদিকে বসেন। আপনারা তার নাম করতে ভয় পান। তাই আপনাদের বলব, বুকে হাত দিয়ে বলুন, সোল সার্চিং করুন। আপনাদের এম.এল.এ. পরীক্ষায় টুকতে গিয়ে ধরা পড়েন। ছাত্র নির্বাচন 'এর নামে পাড়ার গুন্ডাদের দিয়ে কলেজগুলো দখল করছেন, পুলিশ সেখানে কিছু করে না। কলেজগুলো গুন্ডাদের হাতে চলে গিয়েছে, আপনাদের দোষ দিয়ে লাভ নেই। চলিকে পিছে করছেন মন্ত্রী। এই তো আপনাদের কালচার। ছাত্রদের নির্বাচনে বোমা মারবেন। আপনাদের কাছে বেশি কিছু আশা করি না। আপনারা বলেছিলেন যে গরিবের পাশে আপনারা দাঁড়িয়ে আছেন, আপনারা গরিবের বন্ধু। আমি সম্প্রতি জনসংযোগ যাত্রায় ঝাড়গ্রাম গিয়েছিলাম। বেলপাহাড়ির কাছে ট্রাইবাল গ্রামে জোড়াম নামে একজন ট্রাইবাল, শ্রীমতী সবং আর তার স্বামীর গায়ে ঘা দেখে জিজ্ঞাসা করেছিলাম কি করে হল? আমি জিজ্ঞাসা করেছিলাম, 'তুমি আই.টি.ডি.র নাম শুনেছ?' উত্তরে বলেছিল, 'না।' জওহর রো'জগার যোজনার নাম শুনেছ জিজ্ঞাসা করলে বলেছিল, 'না।' আরও জিজ্ঞাসা করেছিলাম তোমাদের এখানে পানীয় জল আছে? বলল, 'না।' কি খাও? বলল, বছরে একমাস ছাতু খাই। শালগাছে উঠে পিঁপড়ের ডিম পেড়ে সিদ্ধ করে খাই, চাটনী করে খাই। আই.টি.ডি.পির টাকায় ট্রাইবাল এরিয়াতে ডেভেলপমেন্ট আপনারা কিছু করছেন না। হোয়ার ইজ ইওর সিমপ্যাথি লাইস? আমি সম্প্রতি বোলপুরে গিয়েছিলাম। সেখানে প্রান্তিক স্টেশনের সামনে সোমনাথ চ্যাটার্জি 'এস.এস.ডি.'র বাড়ি করছেন ২২টি ট্রাইব্যাল ফ্যামিলিকে উচ্ছেদ করে। তপন হোড় এই ব্যাপারে বলবেন। ৮টি এস.সি. পরিবারকে সেখানে উচ্ছেদ করা হয়েছে। কলকাতায় বড়লোক সি.পি.এম.দের নিয়ে তিনি আর একটা সল্টলেক তৈরি করেছেন। আপনারা গরিবের সরকার। আপনারা বিক্রি হয়ে গেছেন। আপনারা গরিবদের জন্য কিছু করতে পেরেছেন? গরিবদের জন্য কিছু সেখানে রেখেছেন? হলদিয়া থেকে 'টাটা' বাই বাঁই করে চলে গিয়েছে। হলদিয়া আজকে মরিচিকা হয়ে গেছে। বক্রেশ্বর তিন বছরের আগে হবে না। প্রতি বছর মুখ্যমন্ত্রী বিদেশে যান আর বলেন এন.আর.আই.কে

ধরে আনবেন। আজকে এন.আর.আই. কি একজনও এসেছেন? ফলতা প্রসেসিং জোনে এত টাকা খরচ করেছেন, সব খালি পড়ে আছে। যে রাজ্যে ৫২ লক্ষ বেকার, ২৮ লক্ষ যে রাজ্যে শিক্ষিত বেকার, সেখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে বছরে রিক্রুট হচ্ছে ৭ হাজার করে। বছরে যদি ১০ হাজার করেও চাকুরি দেওয়া হয়, তাহলে ৫০ লক্ষ বেকারের ব্যাক-লগ ফিল আপ করতে ৫০০ বছর লাগবে। এই রাজ্যে আপনারা বাঁচার জন্য চেষ্টা করছেন রিগিংয়ের মাধ্যমে। আপনাদের শক্তি আপনাদের ভোটার লিস্ট, আপনাদের পুলিশ। আপনাদের জন্য সেষনই ঠিক। আপনারা যেরকম বুনো ওল, সেষন সেইরকম বাঘা তেঁতুল। আপনারা তার বিরুদ্ধে কিছু করতে পারছেন না, তাই তার বিরুদ্ধে মামলা করবেন বলছেন। 'নো আইডিন্টিটি কার্ড নো ভোট।' আমরা সেসানকে চাই। তাকে রাষ্ট্রীয় সম্মান দেওয়া হোক। আদার ব্যাকওয়ার্ড ক্লাশেস, গরিব পিছিয়ে পড়া লোকদের ক্ষেত্রে আপনারা ডিপ্রাইভ করছেন। এই রাজ্যে ও.বি.সি. লিস্ট মন্ডল কমিশন অনুযায়ী আপনারা করেন নি। পশ্চিমবাংলায় আপনারা গরিবকে ডিপ্রাইভ করছেন, ও.বি.সি.কে ডিপ্রাইভ করছেন, আর শুধু গুন্ডামি করে নির্বাচনে জিতে ক্ষমতায় থাকার জন্য চেষ্টা করছেন। আমি তাই এই ভাষণের বিরোধিতা করে এবং আমাদের অ্যামেন্ডমেন্টকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি মাননীয় সদস্য ননী কর কর্তৃক যে ধন্যবাদ সূচক প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে সেই প্রস্তাব আমি সমর্থন করছি এবং গভর্নরকে ধন্যবাদ জানাচ্ছি। সঙ্গে সঙ্গে জয়নাল সাহেবকেও ধন্যবাদ জানাচ্ছি, তিনি অনেকদিন পর যে বক্তব্য রেখেছেন এবং ওনার যে বাস্তব জ্ঞান হয়েছে তার জন্য। আমি দু-একটি কথা আপনাদের বলি সুব্রত বাবু বললেন সুভাষ ঘিসিংকে নিয়ে, ওর সঙ্গে প্রথম প্রেম আপনারাই করেছিলেন। সুভাষ ঘিসিং এর সঙ্গে হাত মিলিয়ে পর পর দুটো ইলেকশন কংগ্রেস করেছে, আজও তাদের যে এম.পি. আছে তার সাহায্য নিয়ে। সুভাষ ঘিসিং যখন বললেন দেশের বাইরে চলে যাবে তখন তাকে আপনারা সমর্থন করেছিলেন। আজকে কংগ্রেসকে তিনি ডিভোর্স করেছেন সেইজন্য তার উপর আপনাদের রাগ। সুভাষ ঘিসিংকে আমরা আটকেছি, বনের বাঘকে পোষ মানানোর চেষ্টা করেছি, মুখ্যমন্ত্রী সেখানে সাফল্য লাভ করেছেন। মুখ্যমন্ত্রী তাকে খাঁচায় পোরার চেষ্টা করছেন। সুভাষ ঘিসিং এর সঙ্গে লড়তে গিয়ে প্রাণ দিয়েছে সি.পি.এম.এর ওয়ার্কার কংগ্রেসের একটি লোকও প্রাণ দেয়নি। এখানে বিধানসভায় টেপ আনা যায়, চমক দেওয়া যায়, কিন্তু আসল কথা লেখা হবে অনেকদিন পরে। সৌগত বাবু বললেন উনি হিউম্যান রাইটসকে চিঠি লিখবেন ১ জন লোক মারা গিয়েছে তার জন্য। ওরা ভুলে গেলেন ৭০ সালের কথা, এখানে যে ষড়যন্ত্র হয়েছিল রাত্রিবেলায় সাড়ে ১২শত লোক. মারা গিয়েছিল নকশালদের, তাদের চিহ্ন পর্যন্ত ছিল না। সেদিন হিউম্যান রাইটস এর কথা চিন্তা করেছিলেন? আজকে সেষনকে ভরসা করে কংগ্রেস কতদিন থাকবে, এই করে বেশিদিন থাকা যায় না। সৌগতবাবু বললেন চাল, গম বাইরে থেকে আনতে হচ্ছে, এই সমস্যা শুধু পশ্চিমবাংলার সমস্যা নয় সারা ভারতবর্ষের সমস্যা ভারতবর্ষের স্বাধীনতার জন্য যখন দেশ ভাগ হয়েছিল সমস্ত লোক এখানে এসেছিল, এই দেশে পাটের কলগুলি পড়েছিল পাটের জমিগুলি পড়েছিল পূর্ববঙ্গে, তখন জওহরলাল নেহেরুর সঙ্গে ডাঃ রায়ের কথা হয়েছিল

ধানের জমিতে পাট উৎপাদন করতে দিতে হবে পাটকলগুলিকে চালু রাখার জন্য। আজকে আমাদের এখানে যে ধানের উৎপাদন কম হচ্ছে এর ক্ষতিপূরণ হিসাবে পূর্ব চুক্তি মতো কেন্দ্রীয় সরকারকে তো চাল গম খাদ্যশস্য দিতে হবে। আমরা কমিটির সঙ্গে সম্প্রতি গুজরাট গিয়েছিলাম। গুজরাট বিধানসভার স্পিকার মহোদয়ের সঙ্গে দেখা করেছিলাম। তিনি কংগ্রেসি স্পিকার। তিনি আমাদের বললেন, "আপনাদের রাজ্যে দাঙ্গা হয়না, এটা সত্যিই আমাদের কাছে ভাবার বিষয়।" উনি আরও বললেন, 'আপনাদের রাজ্যে ১৬ বছর ধরে একজন লোক মুখ্যমন্ত্রী হয়ে বসে আছেন, ৯টা দল নিয়ে সরকার চলছে। আর আমরা একটা দলের লোক নিয়ে সরকার চালিয়েও একজনকে মুখ্যমন্ত্রী রাখতে পারি না।' এইসব কথা উনি বললেন। জয়নাল আবেদিন সাহেব পঞ্চায়েত-রাজ ব্যবস্থার কথা এখানে উল্লেখ করলেন। আমি তাকে জিজ্ঞাসা করছি, পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে যে কাজ আমাদের রাজ্যে হয়েছে তা কি ভারতবর্ষের অন্য কোথাও হয়েছে? সঠিক পঞ্চায়েত ব্যবস্থাই চালু হয়নি। এই ক'দিন আগে এখানে হাওড়া পৌরসভার নির্বাচন হল। দার্জিলিং, কার্শিয়াং, চৌরঙ্গীতে উপ-নির্বাচন হল। জনগণ কাদের পক্ষে রায় দিল? সম্পূর্ণ শান্তিপূর্ণ ভাবে নির্বাচন হল। ভারতবর্ষের যে কোন রাজ্যের তুলনায় এখানে অনেক বেশি শান্তিপূর্ণ পরিস্থিতি রয়েছে। অথচ একথাটা ওরা কেউ একবারও স্বীকার করলেন না। দার্জিলিং-এর পরিস্থিতিকে শান্ত করাই বামফ্রন্টের লক্ষ্য এবং সেই উদ্দেশ্য নিয়েই সেখানে ঐরকম ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। কংগ্রেস ওখানে উস্কানি দেবার চেষ্টা করেছিল। ভূমি সংস্কারের প্রশ্নে জয়নাল আবেদিন সাহেবের একটু রাগ আছে তা আমরা জানি। কারণ ওর অনেক বেনামি জমি দখল হয়ে গেছে। অতএব ওর রাগ থাকাই স্বাভাবিক। ওরা এমন কথাও বললেন যে, পশ্চিমবঙ্গে নাকি সেচের কোনও উন্নতি ঘটে নি! ১৯৯২-৯৩ সালে আরও ১২.৩৫ লক্ষ একর জমিকে সেচের মধ্যে আনা হয়েছে। এটার তো ওদের অন্ততঃ প্রশংসা করা উচিত ছিল, কিন্তু তাও করলেন না। ২৮ হাজার হেক্টর জমিকে সেচের আওতায় আনা হয়েছে। ওরা দেখতে পেলেন না যে, সুবর্ণরেখা প্রোজেক্টকে ৮ম পরিকল্পনার আওতায় আনা হয়েছে। ওরা একবারও বললেন না যে, তিস্তার কাজ কেন্দ্রীয় সরকারের সাহায্য না আসায় পিছিয়ে গেছে। তিস্তার কাজ যদি আমরা শেষ করতে পারতাম তাহলে আমরা আজকে খাদ্য শস্য উৎপাদনে স্বয়ংসম্পূর্ণ হতে পারতাম। অথচ এসব কথা ওরা একবারও বলেননা! পানীয় জল সমস্যার সমাধানে যতটা আমাদের কাজ করার কথা ততটা এখনো আমরা করতে পারি নি ঠিকই, কিন্তু যা করা হয়েছে তাও নেহাত কম নয়, সে কথাও ওরা একবার বললেন না! এসব কথাই গভর্নর তার ভাষণের মধ্যে উল্লেখ করেছেন। অথচ ওরা এসব দেখতেও বোধ হয় পাচ্ছেন না। গভর্নরের কথা ওদের পছন্দ না হতে পারে, কিন্তু প্রশ্ন হচ্ছে বাস্তবে যেগুলো হয়েছে সেগুলো তো একটু বলবেন? ওরা একথাও তো বলতে পারতেন যে, হ্যাঁ এই এই হয়েছে, কিন্তু আরও অনেক কিছু হওয়া উচিত ছিল, আরও ভাল কাজ হওয়া উচিত ছিল। সেটাও বললেন না! মৎস্য উৎপাদনের জন্য বিগত ৭ বছর ধরে পশ্চিমবঙ্গ গোটা দেশের মধ্যে প্রথম স্থান অধিকার করে পুরস্কার পাচ্ছে এবং পুরস্কার দিচ্ছে কে, না কেন্দ্রীয় কংগ্রেসি সরকারের মনোনীত কমিটি। সুতরাং এ ক্ষেত্রে আমাদের মিথ্যা বলার কোনও প্রশ্নই ওঠে না। অথচ ওরা চিৎকার করছেন, 'কোথাও কোনও কাজ হচ্ছেনা।' এই ক'দিন আগে পূর্ব ভারতের মধ্যে সর্ব প্রথম হরিণঘাটায় জৈব গ্যাস পরিচালিত পাওয়ার স্টেশন উদ্বোধন করা হল। অথচ এই কথাটুকুও ওরা একবারও

বললেন না। এ রাজ্যে যে বিদ্যুত ব্যবস্থার উন্নতি হয়েছে তা তো আমরা সবাই বুঝতে পারছি। উদাহরণ হিসাবে জয়নাল আবেদিন সাহেব নিশ্চয়ই নিজের দক্ষিণ দিনাজপুরের বাড়িতেই দেখতে পাচ্ছেন যে, লোড শেডিং হচ্ছেনা। আগে কলকাতায় লোড শেডিং হত, এখন হয়না। আজকে গ্রামাঞ্চলের একেবারের দূরবর্তী অঞ্চলেও বিদ্যুত পৌঁছে দেওয়া হচ্ছে। অবশ্য গ্রামাঞ্চলে নতুনভাবে বৈদ্যুতিকরণের কাজ খুব বেশি হচ্ছেনা ঠিকই, কিন্তু যেটুকু হয়েছে সেটুকু জায়গায় ঠিকমতো বিদ্যুত আজকে পৌঁছে দেওয়া হচ্ছে। ১৯৯৪ সালের মধ্যে 'রাম্মাম' বিদ্যুত কেন্দ্রের কাজ শেষ হয়ে যাবে। আমরা আজকে বলতে পারি যে, স্বাস্থ্য ক্ষেত্রে যে ডাক্তারের অভাব ছিল তা অনেকটাই দূর হয়েছে। আজকে প্রতিটি হাসপাতালেই ডাক্তার দেওয়া হয়েছে। একথাও ওরা একবার বললেন না! ডাঃ জয়নাল আবেদিন এক সময়ে এ রাজ্যে কো-অপারেটিভ ডিপার্টমেন্টের মন্ত্রী ছিলেন। কো-অপারেটিভ মুভমেন্টের যে উন্নতি ঘটেছে সেটাও উনি একবার উল্লেখ করলেন না। আমরা আশ্চর্য হয়ে শুনলাম সৌগতবাবু বললেন রাজ্যে ফসলের উৎপাদন বাড়ে নি। ১৯৭৬-৭৭ সালে রাজ্যে চালের উৎপাদন ছিল ৭৯৯০ কুইন্টাল। সেটা ১১ হাজার ৯৫৮ হয়েছে। কিছু বাড়েনি? গম ৭৩৮ ছিল, সেটা একটু কমেছে। টোটাল ওয়েল সিড ২৩৩.৬২৯ ছিল সেটা ৪৫০ হয়েছে। আলু ছিল ২ হাজার ৭৫৭, সেটা এখন ৪ হাজার ৯৫২ হয়েছে। কিছুই হয়নি? কো-অপারেটিভ সম্পর্কে বলছি, বিসনেজ ডেভেলপমেন্ট পরিকল্পনার অধীনে আসার ফলে ২ হাজার টি প্যাক্স সোসাইটি হয় এবং এর আমানত ১০ লক্ষ টাকা থেকে বেড়ে সাড়ে ৩ কোটি টাকা হয়েছে। একথা তো বললেন না? আজকে দপ্তরে দপ্তরে সজিবতা এসেছে। দীর্ঘদিন প্রমোশন বন্ধ ছিল। ১৬ বছর পরে ৩০০ অফিসারের প্রমোশন হয়েছে। বিধানচন্দ্র রায়ের স্মৃতি বিজড়িত দিঘা হেলথ রিসোর্স সোসাইটি বেদখল ছিল, সেটা দখলের চেষ্টা চলছে, কিন্তু রাজনৈতিক বাধা অনেক। এখানে সরকারি কর্মচারী নিয়োগ করা হয়েছে। একথাগুলি ওনারা একবারও বলবার চেষ্টা করলেন না। কংগ্রেসিরা বললেন, এখানে কোনও কাজ হচ্ছে না, টাকা নেই। সৌগতবাবু বলে গেলেন, অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে না। অ্যাপয়েন্টমেন্ট কংগ্রেস সরকার দিচ্ছে? তাদের তো কেন্দ্রে নোট ছাপাবার ক্ষমতা আছে। তাসত্ত্বেও রেলে অ্যাপয়েন্টমেন্ট বন্ধ। পোস্ট অফিসে একটা পিওন মারা গেলে তার জায়গায় কোনও লোককে অ্যাপয়েন্ট করছে না। পোস্ট মাস্টার নিয়োগ বন্ধ। সমস্ত জায়গায় কেন্দ্রীয় সরকার অ্যাপয়েন্ট বন্ধ করে দিয়েছেন। আর একটা রাজ্য সরকারের পক্ষে যার সীমিত ক্ষমতার মধ্য দিয়ে চলতে হয় সেই সরকারের পক্ষে একা কতখানি কি করতে পারেন? আজকে কাগজে আছে খাম, পোস্ট কার্ডের দাম বাড়ছে। যেটা ১৫ পয়সা দাম ছিল সেটা হয়তো ৫০ পয়সা কিংবা ১ টাকা করা হবে। পোস্ট অফিসে কোনও লোক নিয়োগ করা হচ্ছে না, কোনও অ্যাভেনিউ নেই। আপনাদের হাতে ক্ষমতা সত্ত্বেও আপনারা লোক নিয়োগ করতে পারছেন না। এখানে পরোক্ষ কর আদায় হচ্ছে ৮৫ ভাগ আর ১৫ ভাগ আদায় হচ্ছে প্রত্যক্ষ কর থেকে। এই জিনিসগুলি বাদ দিয়ে এই সরকার চলবে? একথা আজকে বোঝবার সময় এসেছে। আপনারা যতই বলবার চেষ্টা করুন যে আমরা কিছু করছি না, আমরা আমাদের সাধ্যমতো যতটুকু পারি করার চেষ্টা করছি। আজকে পশ্চিমবাংলার মানুষ যেভাবে শান্ত পরিবেশে স্বাভাবিক জীবন-যাপন করছে এই পশ্চিমবঙ্গ ছাড়া ভারতবর্ষে আর কোথাও দেখাতে পারবেন না এটা আপনাদের ভাবতে হবে। যাইহোক, আপনারা যে আমাদের প্রশংসা করবেন সেটা আশা করা যায় না। এরপর আমি কয়েকটি বিষয়ের প্রতি

সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। সেটি হচ্ছে, কেন্দ্রীয় সরকার-এর মাধ্যমে সীমান্তে কাঁটাতারের বেড়া দেওয়া হচ্ছে। বেড়া দেওয়া হোক, আমার কোনও আপত্তি নেই, কিন্তু মালদা, পশ্চিম দিনাজপুরের কোনও কোনও জায়গায় যেখানে বর্ডার থেকে ১৫০ গজ-এর মধ্যে দেবার কথা তা না হয়ে কোথাও ১ কিলোমিটার থেকে দেড় কিলোমিটারের ভিতরে বেড়া দেওয়া হচ্ছে। তার মধ্যে সেই জমিতে কেউ চাষ করতে যেতে পারবে না ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট বা এস.পি. কোনও পারমিশন ছাড়া যেতে পারবে না। যারা ওখানে বসবাস করবেন তাদের ছেলে মেয়ে হবে এবং তারা ভারতবাসী হবে। এখন ভারতবাসী হলেই তারা রেশন কার্ড চাইবে। কিন্তু এক্ষেত্রে আমাদের কিছু করার থাকবে না। আমি এই ঘটনাটি চিফ সেক্রেটারিকে বলার চেষ্টা করেছিলাম। এটা নিয়ে কেন্দ্রীয় সরকারের মাথা ঘামাবার প্রয়োজন আছে বলে মনে হচ্ছে না। এই ব্যাপারটি নিয়ে রাজ্য সরকারের উচিত কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলা। এছাড়া আর একটি দৃষ্টি আকর্ষণ করছি। ফারাক্কায় যে ভাঙন হচ্ছে এরজন্য পশ্চিমবঙ্গ সরকার দায়ী নয়। এই ভাঙনের দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। এরজন্য আমরা এখান থেকে জয়েন্ট কমিটি পাঠিয়েছিলাম। কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলে এসেছি। এখন নতুন সমস্যা দেখা দিচ্ছে, কানপুরের কাছে আর একটা ব্যারেজ তৈরি হচ্ছে। সেই ব্যারেজ যদি তৈরি হয় তাহলে ফারাক্কাতে জল আসবে না। ৪০ হাজার কিউসেক জল কোনও সময়ে পাওয়া যাবে না। হুগলি নদী আবার বন্ধ হয়ে যাবে।

আবার সেই অবস্থা আসবে, এটার সম্বন্ধে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। তিস্তা সেচ প্রকল্প কোথাও কোথাও বাকি আছে। সেই কাজটাকে যদি অগ্রাধিকার দেওয়া যায় তাহলে মালদার যে অংশে তিস্তার কাজ হওয়ার কথা হয়েছে সেটারও যেন এখন সার্ভের কাজটা হয় সেজন্য বিশেষ ভাবে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা কথা না বলে পারছি না। আমরা বি.জে.পি'র ৪টে রাজ্যে ভোট হয়েছিল, কিন্তু দুটি রাজ্যে তারা পায় নি। আমরা খুব খুশি হয়েছিলাম কিন্তু আবার নূতন করে দেখছি যে কাশীরাম আসার ফলে তাদের আর একটু শক্তি এখানে এসে গেল বলে মনে হচ্ছে। তাদের কিছু লোক এখন উত্তরবঙ্গে যোগাযোগ করার চেষ্টা করছে। উত্তরবঙ্গে যদি একবার তারা ঢুকতে পারে তাহলে আর কিছু করতে পারুক না পারুক একটা ডিসপারিটি হবে, যেটা আমদের মধ্যে ছিল না। আমাদের পশ্চিমবঙ্গে জাতপাত থেকে আমরা অনেক দূরে ছিলাম, ওরা সেটা আনার চেষ্টা করবে। উত্তরবঙ্গের লোকের মনে একটা ধারণা এসে গেছে যে আমরা খুব একটা ভাল নেই দক্ষিণবঙ্গের তুলনায়। এখন একলকী রেল প্রকল্পের কাজ শুরু হল না, একটা জেলা সম্পূর্ণ রূপে বাদ হয়ে চলে যাচ্ছে, এটা আমাদের সরকার পক্ষ এবং সকলের পক্ষ থেকে যেভাবে চেষ্টা করা দরকার সে ভাবে হচ্ছে না। আমাদের রাস্তাঘাট, হাসপাতাল ইত্যাদির ব্যাপারও আছে। উত্তরবঙ্গে একটা হাসপাতাল আছে কিন্তু এখন সমস্ত রোগিকে কলকাতায় আসতে হয়। এটা খুব দুঃখজনক বলে লোকে মনে করে। আমি বলছি না যে উত্তরবঙ্গে স্পেশ্যাল কিছু চাই, কথাটা যখন উঠেছে তখন একটা কমিটি, কমিশন করা দরকার। দাবিগুলির যৌক্তিকতা আছে কিনা, কোনও ডিসপারিটি আছে কিনা। আমরা দেখি মেডিক্যাল কলেজে আমাদের ফাস্ট ডিভিশনের ছেলেরা ভর্তি হতে পারে না, জানিনা কেন পারছে না? সরকারের দৃষ্টি আকর্ষণ করে আর একটা কথা বলি, শিক্ষা সম্বন্ধে। যে হাইস্কুল ১০ বছর ধরে চলে

আসছে স্কুল বড় হবে, সরকারের আর্থিক অবস্থা তেমন নয়, নূতন স্কুলের মঞ্জুরি দেওয়া সম্ভব নয়, সম্ভব না হলেও যে ছেলেরা পড়ছে তারা নিজেরা যদি ম্যানেজ করতে পারে সেভাবে মঞ্জুরি দেওয়া হোক যাতে ছেলেগুলি অন্তত পরীক্ষা দিতে পারে। আমরা শুনেছি সরকারের এতে কোনও আপত্তি নেই, কিছু কিছু সংস্থা এতে আপত্তি করছেন। আমার মনে হচ্ছে এটা করার দরকার। আর একটা কথা বলছি, এবারের অভিজ্ঞতা থেকে দেখেছি, আমাদের ওখানে প্রায় ৩০০ লোক মারা গেছে ডাইরিয়ায়, সেপ্টেম্বর থেকে ডিসেম্বরের মধ্যে। অধিকাংশ ক্ষেত্রে বলেছেন জলের দোষে। আমাদের ওখানে টিউবওয়েল দু-তিনটি পাইপ দিয়ে হচ্ছে কিন্তু নিচের প্লাট ফর্ম বাঁধানো নয়। যারা বলছেন ঐ জন্য মরেছে তা যদি সত্য হয় সরকারের একটা আইন করে বলা উচিত যে টিউবওয়েলের সংখ্যা কম হোক কিন্তু সেগুলির প্লাটফর্ম যেন বাঁধানো হয়, জীবানু মুক্ত হয়। এইরকম করতে হবে। দ্বিতীয় কথা, হাসপাতালের যে ব্যবস্থা আছে এবারে ডাক্তারে সমস্ত হাসপাতাল পূর্ণ হয়ে গেছে, এখন অন্যান্য সব কিছু যাতে পাওয়া যায় তারজন্য একটা কমিটি করা উচিত। আর এবারে বেকারির সম্বন্ধে আমি আমার সর্বশেষ কথা বলতে চাই। আমাদের বেকারদের চাকরি হবে না? আমাদের ছেলেদের চাকরি হবে না অনেকের। ব্যাঙ্কের কাছে গেলেও তাদের টাকা দিচ্ছে না এবং কংগ্রেস সরকারও পশ্চিমবঙ্গকে টাকা দেবে না। তাই আজকে ছেলেরা হতাশ হয়ে পড়েছে। অন্ততঃ আমার ওখানে এটাই দেখছি। তাই আজকে গ্রামে গ্রামে কারিগরি শিক্ষার স্কুল বৃদ্ধি করতে হবে, তা না হলে আজকে যুবকদের মধ্যে যে ফ্রাস্ট্রেশন এসেছে সেই ফ্রাস্ট্রেশন থেকে আমাদের দেশের বিরাট ক্ষতি হতে পারে বলে আমার ধারণা। সেজন্য সরকারের কাছে আবেদন করবো, এ-বিষয়ে চিন্তা-ভাবনা বিশেষভাবে করা হোক এবং চিন্তা-ভাবনা করে তাদের পরিষ্কারভবে বলে দেওয়া হোক যে, সকলের চাকরি হবে না, নিজেদের জীবিকার ব্যবস্থা নিজেদেরই করতে হবে। এই বলে সমস্ত অ্যামেন্ডমেন্টের বিরোধিতা করে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে শেষ করছি।

**শ্রীমতী মায়ারাণী পাল ঃ** মাননীয় স্পিকার মহাশয়, গত ২০শে জানুয়ারি মহামান্য রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। ভাষণের প্রথমে তিনি বলেছেন যে, পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা পরিস্থিতি শান্তিপূর্ণ। কিন্তু তার এই বক্তব্যের আমি বিরোধিতা করছি, কারণ দেখতে পাচ্ছি, বর্তমানে মুর্শিদাবাদ জেলায় নানারকম রাজনৈতিক সংঘর্ষ হচ্ছে এবং খুন, যখম, ডাকাতি লেগেই আছে। প্রায় প্রতিদিন জেলার বিভিন্ন প্রান্ত থেকে খবর পাচ্ছি পরিস্থিতির দ্রুত অবনতি হচ্ছে, সাধারণ আইনে আর কিছু হচ্ছে না। সেজন্য প্রশাসনকে এখন টাডা আইন প্রয়োগ করতে হচ্ছে যদিও বামফ্রন্ট অতীতে এই আইনকে গণতন্ত্রবিরোধী বলে মনে করতেন। আমি এই টাডা আইন প্রয়োগের বিরুদ্ধে বলছি, কারণ এতে কেবলমাত্র কংগ্রেস দলের লোকদেরই গ্রেপ্তার করা হবে।

মাননীয় স্পিকার মহাশয়, মুর্শিদাবাদ জেলায় গঙ্গা নদীর ভাঙন সম্পর্কে তার ভাষণে কোনও উল্লেখ নেই দেখতে পাচ্ছি। অবিরাম ভাঙনের ফলে আজকে মুর্শিদাবাদ জেলায় ভয়াবহ অবস্থা সৃষ্টি হয়েছে। এরফলে ফারাক্কা বাঁধও ক্ষতিগ্রস্ত হতে পারে। তাই দ্রুত এই ভাঙন প্রতিরোধ করতে হবে। রাজ্যে আজকে তীব্র বেকার সমস্যা দেখা দিয়েছে। তাই রাজ্যে কৃষিভিত্তিক শিল্প গড়ে তোলা হোক। সময়াভাবে আর কিছু বলছি না, তাই রাজ্যপালের

ভাষণের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 P.M.]

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর মাননীয় ন কর মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব রেখেছেন তাকে সমর্থন জানিয়ে সংক্ষেপে কয়েকটি ক বলছি। এখানে গতকাল থেকে বিরোধীপক্ষের সদস্যবৃন্দ নানাভাবে রাজ্যপালের ভাষণে বিরোধিতা করে বক্তব্য রেখেছেন, কিন্তু লক্ষ্য করে দেখেছি, গতকাল সুব্রত মুখার্জি যে বক্ত রেখেছেন তার কনট্রাডিক্ট করে ওদের পক্ষেরই এক বক্তা আজকে বক্তব্য রেখেছেন। অর্থা ওরা পরস্পর বিরোধী কথা বলছেন। সারা বিশ্বের অর্থনৈতিক পরিস্থিতি যখন টালমাটা এবং ভারতের উপর গ্যাটের ডাঙ্কেল প্রস্তাব চাপিয়ে দিয়ে এখানকার অর্থনৈতিক অবস্থা যখ আরও দুর্বল করবার চেষ্টা চলছে, এমন একটা সময়ে ভারতের একটি অঙ্গরাজ্যের রাজ্যপালে ভাষণে আর বেশিকিছু আশা করা যায় না এটা বিরোধী বন্ধুদের জানা উচিত ছিল। অব ওরা স্বীকার করুন বা না করুন, ওদের মধ্যে আড়ালে অনেকে স্বীকার করেছেন যে একমা পশ্চিমবঙ্গে পঞ্চায়েতে ব্যাপক কর্মকান্ডের ফলে এলাকায় এলাকায় জনজাগরণের সৃষ্টি হয়েছে উন্নয়নের একটা ঢল নেমেছে। সেই উন্নয়নের মধ্যে অংশ গ্রহণ করার সুবাদে তাদের প থেকে যারা পঞ্চায়েতের প্রতিনিধি, কংগ্রেস অচ্ছুত বলে তাদের অর্থ বরাদ্দ কমিয়ে দেননি সুতরাং পঞ্চায়েত নির্বাচনের সময়ে দেখা যায় একটা সাংঘাতিক প্রতিদ্বন্দ্বিতা যে কি ভা পঞ্চায়েতে অংশগ্রহণ করে সেখানে দখল নেওয়া যায়। সুতরাং আড়ালে এই বিষয়ে তা সমর্থন করেছেন। মাননীয় সৌগত রায় আজকে যে বিষয়ের অবতারণা করলেন যে সুভা ঘিসিংয়ের বিষয়ে এই বক্তৃতার মধ্যে দিয়ে বলে রাজ্যপাল তাকে সমর্থন করেছেন। এটা বো হয় তাদের ঈর্ষার কারণ হয়েছে। একথা ভুললে চলবেনা যে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী পাহাড়ে যে অচল অবস্থার সৃষ্টি হয়েছিল, বিচ্ছিন্নবাদি শক্তি দেশকে বিচ্ছিন্ন করার আন্দোলনের ডাক দিয়েছিল, সেই জায়গায় অবসান করে সেখানে একটা শান্তির অবস্থা ফিরিয়ে এনেছেন সুতরাং আজকে সেই ব্যাপারে রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে সেই স্বীকৃতি যদি দেওয়া হ তাহলে সেটাতে লজ্জা নেই, সঙ্কোচ নেই, সেটা আনন্দের বিষয়। আমরা চাই পশ্চিমব অখন্ড থাক, ভারতবর্ষের ঐক্য অখন্ড থাক। সুতরাং ওরা নুতন করে এইসব বলে ভারতবর্ষে ঐক্যকে বিচ্ছিন্ন করার চেষ্টা করবেন এবং এতদিন যা করেছেন সেটা আমরা মেনে নেবনা আমরা জানি যে পশ্চিমবঙ্গের উত্তরপ্রান্তে হিমালয়, আর দক্ষিণ প্রান্তে বঙ্গোপসাগর। একদিকে পাহাড়, আর একদিকে জল। পাহাড়ের মানুষেরা তাদের কিছু দাবি-দাওয়া এবং অসুবিধা নিয়ে আন্দোলন করেছিল। তাদের আন্দোলন হয়ত কিছু ক্রুটিপূর্ণ ছিল। কিন্তু লড়াই না করলে সফলতা আসেনা। সেই আন্দোলন করে, লড়াই করে সেখানকার মানুষ কিছু স্বীকৃতি আদায় করে নিয়েছে। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী তাদের স্বীকৃতি দিয়ে সেখানকার শান্তি ফিরিয়ে এনেছেন পাশাপাশি দেখা যাচ্ছে যে উত্তরের আন্দোলন শেষ। দক্ষিশপ্রান্তে বঙ্গোপসাগরের মানুষ আজকে বিচ্ছিন্নবাদি নয়। কিন্তু নিজেদের উন্নয়নের দাবিতে তারা আজকে আন্দোলনে নামছে। উত্তর এবং দক্ষিণ ২৪-পরগনার যে অংশটা সাগর এবং বঙ্গোপসাগরের উপকূলবর্তী অঞ্চলে অবস্থিত, সেখানকার মানুষ দীর্ঘদিন ধরে সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত হয়েছে এবং অনুন্নত রয়েছে, যদিও সেখানকার বিষয় দেখার জন্য পর্যদ আছে, বোর্ড আছে। কিন্তু তাদরে জন্য

কোনও পৃথক অর্থ বরাদ্দ করা হয়নি। সেখানকার মানুষগুলি আজকে আন্দোলনে নামছে। সুন্দরবনের উন্নয়নকে বানচাল করে দেবার চেষ্টা করা হয়েছে। সুন্দরবনের ভারপ্রাপ্ত মন্ত্রী গনেশ মন্ডলের সঙ্গে কেন্দ্রীয় মন্ত্রী বিদ্যাচরণ শুক্লার মিটিং হয়েছিল। সেখানে মাননীয় মন্ত্রী প্রস্তাব দিয়েছিলেন এবং বলেছিলেন যে সুন্দরবনের ঐসব এলাকায় লক্ষ লক্ষ মানুষ বাস করেন। চারিদিকে নোনা জল মাটির বাঁধ দিয়ে আটকে রাখা হয়। প্রতিবার বর্ষায় বাঁধ ভেঙে নোনা জল ঢুকে ফসলের ক্ষতি করে এবং তার ফলে মানুষ অসহায় হয়ে পড়ে। সেজন্য একটা স্থায়ী বাঁধের ব্যবস্থা করার জন্য আমাদের মন্ত্রী মহাশয় দাবি জানিয়েছিলেন। মাননীয় মন্ত্রী বিদ্যাচরণ শুক্লা মহাশয় এই ব্যাপারে আশ্বাস দিয়েছিলেন। আমি সেই মিটিংয়ে মন্ত্রী মহাশয়ের সঙ্গে ছিলাম। তিনি বলেছিলেন যে সুন্দর বনের ব্যাপারে এটা একটা ভাল প্রস্তাব। সারা পৃথিবীর কাছে সুন্দরবন বিখ্যাত। সুন্দরবনের নদী, এর মাছ, কাঠ, মধু ইত্যাদি এবং এর একটা আন্তর্জাতিক ক্ষেত্রে বিশেষ গুণ আছে। বহু কোটি কোটি টাকা বৈদেশিক মুদ্রা মাছ এবং মধু থেকে আসে। যেহেতু এই টাকা আসছে এখান থেকে নিশ্চয়ই সেই এলাকার উন্নয়নের জন্য ভাবনা চিন্তা করতে হবে। আশা করি এই ব্যাপারে নিশ্চয়ই বিবেচনা করবেন। প্রায় দু বছর হয়ে গেল আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় মিনিস্টারের কাছে গিয়েছিলেন সুন্দরবন উন্নয়নের প্রস্তাব নিয়ে এবং ২০০ কোটি টাকার একটা পরিকল্পনা নিয়ে গিয়েছিলেন। কিন্তু কেন্দ্র এই ব্যাপারে বিন্দুমাত্র ভ্রুক্ষেপ করল না। এর থেকে প্রমাণ হয় কেন্দ্রীয় সরকার সুন্দরবনকে উপেক্ষা করছে। এই ধরনের উপেক্ষার ফলে সেখানকার মানুষ ধীরে ধীরে সংগঠিত হচ্ছে, ঐক্যবদ্ধ হবার চেষ্টা করছে। বামফ্রন্ট সরকারের কিছু কিছু পরিকল্পনা গ্রহণ করেছে। সুন্দরবন থেকে যেহেতু কংগ্রেসের কোনও প্রতিনিধি নেই সেইজন্য ওনারা এটাকে বেশি করে উপেক্ষা করতে চাইছেন। বিধানসভার কংগ্রেস বন্ধুদের আমি আবেদন করব আপনারা কেন্দ্রের কংগ্রেস সরকারকে বলুন এই ব্যাপারে। তা না হলে পাহাড়ে যে রকম আন্দোলন শুরু হয়েছে এখানেও সেইরকম আন্দোলন হতে পারে। এই আন্দোলন হবে সংগঠিত আন্দোলন, বাঁচার জন্য আন্দোলন, পরিকল্পনার জন্য আন্দোলন, ওই এলাকা সমৃদ্ধ করার জন্য আন্দোলন। এই সুন্দরবনের মধু পৃথিবীর অন্যান্য শীত প্রধান দেশে হট কেকের মতো। এ ছাড়া এই মধু হোমিওপ্যাথি এবং অ্যালোপ্যাথি ঔষধে কাজে লাগে এবং অনেক টনিকে কাজে লাগে। তা ছাড়া এখানে প্রচুর পরিমাণে বাগদা চিংড়ি উৎপন্ন হচ্ছে। আগের তুলনায় এখানে যে উৎপাদন বেড়েছে সেটা প্রমাণিত হয়েছে। তার কারণ আমাদের মৎস্যমন্ত্রী সারা ভারতবর্ষের মধ্যে ৫ বার প্রথম পুরস্কার পেয়েছে। শুধু তাই নয় এই বাগদা চিংড়ি এবং কাঁকড়া থেকে প্রচুর পরিমাণে বৈদেশিক মুদ্রা আসছে। কেন্দ্র কেন এই এলাকার উন্নয়নের জন্য টাকা দেবে না? কেন কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে, বিশ্ব ব্যাঙ্কের পক্ষ থেকে উদ্যোগ গ্রহণ করে এখানে আরও ফসল ফলানোর ব্যবস্থা করা হবে না? এই এলাকার মানুষের বাঁচার জন্য কেন পরিকল্পনা গ্রহণ করা হবে না? কেন এই এলাকার মানুষকে বঞ্চিত করা হবে? সুদূর হিঙ্গলগঞ্জ থেকে বাসন্তী গোসাবা পাথরপ্রতিমা নামখানা হয়ে সাগর পর্যন্ত এলাকার মানুষের মনে এই প্রশ্ন দেখা দিয়েছে। এই এলাকার হাজার হাজার মানুষ বাঘের আক্রমণে প্রাণ হারায়, অনেকে মধু সংগ্রহ করতে গিয়ে প্রাণ হারায়। এইরকম গ্রাম আছে যেখানে বিধবা পল্লী বলে। এই এলাকার জন্য বরাদ্দ নাম মাত্র টাকা। এটাকে বাঁচানোর জন্য কেন্দ্রীয় সরকারকে ভাবতে হবে। আন্তর্জাতিক ক্ষেত্রে সুন্দরবনের জঙ্গলের নাম আছে, এখানে যে

ন্যাচারাল ফরেস্ট আছে। এই সুন্দরবন এমনই সৃষ্টি হয়নি। অনেক প্রাণ গিয়েছে এই সুন্দর সৃষ্টির পেছনে। বিশেষজ্ঞদের মতামত অনুযায়ী ১৯৮৯ সালের একটা ভয়ঙ্কর সাইক্লোনি স্টর্ম হয়েছিল, সেই প্রচন্ড ঝড়ে এবং জলোচ্ছাসে সুন্দরবন সৃষ্টি হয়েছিল। তাতে অনেক প্রাণ গিয়েছে। বিশেষজ্ঞদের মতামত অনুযায়ী এই সুন্দরবনের জঙ্গল ছিল বলে কলকা রক্ষা হয়েছে, শহরতলি রক্ষা হয়েছে। এই জঙ্গলই বাঁচিয়ে রেখেছিল বুক দিয়ে এই কলকা শহরকে। আরও জঙ্গল তৈরি হচ্ছে, সোশ্যাল ফরেস্টির কল্যাণে আরও গাছ তৈরি হচ্ছে সম্পদ সৃষ্টি হচ্ছে। এই জায়গাকে আরও ভালো করে দেখা দরকার, রক্ষা করা দরকার। না হলে কলকাতা রক্ষা পাবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই ক বলতে চাই যে এই এলাকা সম্বন্ধে যে ব্যবস্থা রয়েছে সেটা প্রয়োজনের তুলনায় অপ্রতুল আজকে পুলিশের ভূমিকা নিয়ে প্রশ্ন দেখা দিয়েছে, পুলিশের আচরণ খেয়াল-খুশিতে পরিণ হয়েছে। আমরা জানি, আমরা জনপ্রতিনিধি, এমন এমন প্রশ্নে পুলিশ চালাচ্ছে যাতে আমাদে লজ্জা লাগে। বিনা কারণে অনেক সময় পুলিশ গুলি চালায়। অনেক মানুষ গণতান্ত্রি আন্দোলন করে, মানুষ বাঁচার জন্য আন্দোলন করে, এলাকার উন্নয়নের স্বার্থে আন্দোলন কে সেখানে পুলিশ না বুঝেছিল চালনা করে।

[4-30 — 4-40 P.M.]

ইচ্ছামতো মিথ্যা মামলা দিয়ে মানুষকে পর্যুদস্থ করেন। এই জায়গায় একটা আলোচ হওয়া দরকার। এই ভূমিকা সত্যিই আমাদের কিছু কিছু জায়গায় ভাবিয়ে তুলেছে। কিছু কি স্বাস্থ্যকেন্দ্রে, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী তার নিরলস প্রচেষ্টা আমরা দেখছি, তিনি চেষ্টা করছেন স্বা ব্যবস্থাকে উন্নত করার জন্য, ডাক্তারদের তিনি পাঠাচ্ছেন, কিন্তু নানা অজুহাতে তারা ফি আসছেন, গ্রামাঞ্চলে সেই দুরবস্থা থেকেই যাচ্ছে। হাজার হাজার মানুষ আন্ত্রিক ও কলেরা মারা যাচ্ছে। মন্ত্রী মহাশয়ের চেষ্টায় ত্রুটি নেই। সুতরাং এগুলো নিয়ে আলোচনা করা দরকা যাতে এই অবস্থার মূল্যায়ন করা যায়। পশ্চিমবাংলায় মানুষের জন্য যে ব্যবস্থাগুলো রয়েছে সেগুলো আগামী দিনে যাতে সুষ্ঠুভাবে বজায় থাকে, সেখানে যে ত্রুটিগুলো আছে সেগুলো খুঁজে বের করতে হবে। প্রশাসন ও পুলিশি ব্যবস্থার মধ্যে যে ত্রুটি বিচ্যুতি আছে সেগুলে যাতে কাটিয়ে ওঠা যায় তারজন্য আমি মাননীয় বিভাগিয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষ করছি। আজকে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, দার্জিলিং গোর্খা পার্বত্য সম্পর্কে কংগ্রে সদস্য যে বক্তব্য এখানে রেখেছেন, পঞ্চায়েতের অদক্ষতা সম্পর্কে যে বক্তব্য রেখেছেন, এট দুঃখজনক বলে মনে করছি। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের মাধ্যমে সেখানকার মানুষ মনে করেন তাদের নিজেদের ভাষা, তাদের বিকাশের ক্ষেত্রে এক উল্লেখযোগ্য ভূমিকা নেবে মাননীয় সদস্য যে কথা বলেছেন, সেটা এই হাউসের জন্য নয়, সেই এলাকার মানুষকে হে দৃষ্টিতে দেখে বলেছেন। আমি তাকে অনুরোধ করব, তিনি এই কথাটা উইথড্র করুন দার্জিলিং পার্বত্য পরিষদ গঠিত হবার আগে তিন বছর সেখানে আগুন জ্বলেছে, হাজা হাজার মজুরের বাড়িতে আগুন জ্বলেছে, হাজার হাজার মানুষের কারও হাত, কারও পা নেই

এই আন্দোলনকে বিরোধিতা করে আমরা যখন সেই সময়ে মাঠে নেমেছিলাম, আজকে এখানে যিনি দার্জিলিং পার্বত্য পরিষদের অদক্ষতার বিরুদ্ধে বক্তব্য রেখেছেন, তাদের নেতা, যিনি এই হাউসের সদস্য নন বুটা সিং তার প্রত্যক্ষ সহযোগিতা নিয়ে সেখানে আগুন জ্বালিয়েছেন। যখন পাহাড়ে আগুন জ্বলছে তখন কংগ্রেস পাশে দাঁড়ায়নি। যখন দিল্লিতে কংগ্রেস সরকার এক কথা বলছে তখন এখানকার কংগ্রেস অন্য কথা বলছে। দিল্লি থেকে রাজীব গান্ধী পাহাড়ে এসে আগুন লাগিয়ে দিয়ে গেলেন আর পশ্চিমবঙ্গের কংগ্রেস তখন অন্য কথা বলছে। এখানকার একজন নেতা ইন্দ্রজিৎ খুল্লার তিনি এখনও ঘিসিং এর সঙ্গে আঁতাত করে রয়েছেন তার বিরুদ্ধে কংগ্রেস একটি আওয়াজও তুলছে না। আজকে যে পঞ্চায়েত নিয়ে ওনারা আলোচনা করলেন এর সম্বন্ধে আমি বলব এদের কোনও বলার এক্তিয়ার নেই। এই কংগ্রেস দার্জিলিঙে বলেছিল পঞ্চায়েত নির্বাচন হতে পারে না, সেইজন্য বলব এদের পঞ্চায়েত নিয়ে বলার কোনও অধিকার নেই। দার্জিলিং পার্বত্য পরিষদের এ দাবি ছিল স্বায়ত্ত শাসন অঞ্চল, সেই দাবির ভিত্তিতে সেখানে পার্বত্য পরিষদ গঠিত হয়েছে। যতদিন দার্জিলিং এর পার্বত্য পরিষদ এর সঙ্গে কংগ্রেসের আঁতাত ছিল ততদিন সেই এলাকার মধ্যে সন্ত্রাস ছিল। যখন সুভাষ ঘিসিং বুঝতে পারল জি.এন.এল.এফ. বুঝতে পারল কংগ্রেস মানুষকে খুন করতে বলে, মানুষের মধ্যে বিভেদ সৃষ্টি করতে বলে তখন তাদের সঙ্গে যে আঁতাত ছিল সেই আঁতাতকে বিচ্ছিন্ন করেছে। কংগ্রেস মানুষের জন্য কিছু করেনা, মানুষের মধ্যে শুধু বিভেদ সৃষ্টি করে তাই তাদেরকে সরিয়ে সুভাষ ঘিসিং নূতন করে শান্তির কথা বলতে শুরু করেছে। আমরা যেটা করছি এটা আঁতাত নয়, আমরা সুভাষ ঘিসিং এর কথামতো আমরা শান্তির কথা বলেছি, যদি আপনারা শান্তির কথা বলেন তাহলে আমরাও শান্তির পক্ষে থাকব। দার্জিলিং এর বিকাশের ব্যাপারে আমরা বলি এই ব্যাপারে আমরা একমত, নেপালিদের আদি কবি ভানুভক্ত বলে আমরা মনে করি, তিনি তাকে বিতর্কিত কবি হিসাবে মনে করেন, এই ব্যাপারে আমাদের দ্বিমত আছে। আমাদের দার্জিলিং এর স্বার্থে, পশ্চিমবাংলার স্বার্থে, ভারতবর্ষের স্বার্থে সেই এলাকার পার্বত্য পরিষদকে সমর্থন করা যায় এটা হচ্ছে আমাদের বক্তব্য। মাননীয় সদস্য সুব্রত বাবু বললেন সেখানে রাজ্যপাল কেন গেলেন সুভাষ ঘিসিংকে শপথ দেওয়াতে। এই ব্যাপারে আমি বলব এটা হচ্ছে একটা জাতিকে সম্মান দেওয়া, তার জন্য আমি সেই এলাকার মানুষ হিসাবে তাকে ধন্যবাদ জানাচ্ছি। দার্জিলিং ট্যুরিজম সম্পর্কে এখানে বললেন বিভিন্ন বিষয় নিয়ে, আমাদের রাজ্যে দার্জিলিং একটা ট্যুরিস্ট স্পট। গত কংগ্রেসি শাসনে সেটাকে ধ্বংস করা হয়েছিল, আমাদের রাজ্য সরকার আসার পরে। সেখানে পর্যটনের কাজ হয়েছিল সেখানে রাজ্য সরকার বলছেন পর্যটনকে আরও এগিয়ে নিয়ে যাবেন, সেই এলাকার পর্যটনকে আরও আকর্ষণ করার জন্য। ইংরেজদের আমলে যে ট্রয়টেন ছিল কংগ্রেস সরকার সেটাকে বন্ধ করার মুখে নিয়ে গিয়েছে। আজকে ওরা বলছেন বেরোজগারের কথা, যেখানে ইংরেজদের সময় ২০ লক্ষ কর্মচারী ছিল, সেখানে ১১ লক্ষ কর্মচারী কাজ করছেন। যেখানে চাকরি পাওয়ার জায়গা ছিল সেখানে চাকরির জায়গা বন্ধ করে দিয়েছেন। দার্জিলিং এর টয় ট্রেন যেটা আমাদের এবং সারা দেশের একটা আকর্ষণের জায়গা ছিল সেই টয় ট্রেন ওয়ার্কশপটি সম্পূর্ণ বন্ধ করে দিয়েছেন বর্তমান ভারত সরকার। খেলাধূলার সম্পর্কে বলি, আমাদের রাজ্যে কেন এইরকম অবস্থা। চন্দ্রশেখর এবং ভি.পি. সিং প্রধানমন্ত্রী থাকার সময় কার্শিয়াং সাব-ডিভিশনে যে রাইফেল রেঞ্জ গ্রাউন্ডটা

ছিল সেটাকে পাবলিক গ্রাউন্ড করতে তারা বাধা দিয়েছিল, কিন্তু দার্জিলিং পার্বত্য পরিষদ সেখানে সামঞ্জস্যর জন্য একটা পাবলিক গ্রাউন্ড করতে পারবে। কিন্তু তারা বললেন সেটা দেওয়া যাবে না; যেখানে তাদের বলার কোনও অধিকার আমরা দেখছি না। ওরা বলছেন দার্জিলিং-এর বাই-ইলেকশনে সি.পি.এম. দুটো সিটে জেতার জন্য সুবাস ঘিসিংকে ধরেছিল যার জন্য সুবাস ঘিসিং কোনও ক্যান্ডিডেট দেয় নি এবং কাউন্সিলের নির্বাচনে সিপিএম লড়বেনা এই কথা তাকে দিয়েছিল। অথচ সিপিএম কাউন্সিল নির্বাচনে লড়াই করেছে এটা আপনারা সকলেই জানেন। কংগ্রেস বাই-ইলেকশনে এবং কাউন্সিল ইলেকশনে লড়াই করেছিল, তাদের ভরাডুবি হয়েছে। তারা বাই-ইলেকশনের আগের মুহূর্ত পর্যন্ত সুবাস ঘিসিং-কে খুশি করার জন্য রাজেশ পাইলটকে ডেকে এনেছিলেন এবং তার সমর্থন নিয়ে বাই-ইলেকশনে জিততে চেয়েছিলেন। সুবাস ঘিসিংকে খুশি করার জন্য দফায় দফায় কংগ্রেস নেতারা তার সঙ্গে মিলিত হয়েছিলেন। কিন্তু সুবাস ঘিসিং-কে তারা খুশি করতে পারেন নি। সুবাস ঘিসিং বাই-ইলেকশনে অংশ গ্রহণ করেন নি। বাই ইলেকশনে কংগ্রেসের অবস্থা কি হল? তিস্তা নদীতে কংগ্রেস ভেসে গেল। কংগ্রেসের জামানত জব্দ হয়ে গেল। দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের নির্বাচনে কংগ্রেস ১০-টা জায়গায় লড়েছিল ১০ জাগায়ই তাদের জামানত জব্দ হয়েছে। একটা জায়গাতেও কংগ্রেস তাদের জামানত বাঁচাতে পারে নি। একটা রাষ্ট্রীয় পার্টি, একটা ন্যাশনাল পার্টির এই হচ্ছে অবস্থা! কেন? ওদের চরিত্রের জন্যই ওদের আজকে এই অবস্থা।

ওরা আজকে এখানে পর্যটন নিয়ে কথা বলছেন। আমরা পর্যটন সম্বন্ধে বার বার দিল্লিকে বলেছি,-দার্জিলিংকে ভারতবর্ষের পর্যটন মানচিত্রে নিয়ে আসুন। কিন্তু দিল্লি আমাদের কথা এখন পর্যন্ত শোনেন নি। দার্জিলিং-কে ভারতবর্ষের পর্যটন মানচিত্রে নিয়ে এসে সেইভাবে তার প্রচার করলে বিদেশি পর্যটকরা দার্জিলিং-এর প্রতি আকর্ষিত হবেন। কিন্তু দিল্লি আজ পর্যন্ত আমাদের কথা শুনলো না। সেইজন্য আমি আজকে বলতে বাধ্য হচ্ছি যে, দিল্লির কংগ্রেসি সরকার দার্জিলিং-কে রাষ্ট্রীয় মূল স্রোত থেকে, জাতীয় মূল স্রোত থেকে বিচ্ছিন্ন করতে চেয়েছিল। কিন্তু বামফ্রন্ট সেই ষড়যন্ত্রের বিরুদ্ধে লড়াই করে রাষ্ট্রীয় মূল স্রোতে দার্জিলিং-এর পাহাড়ী মানুষদের টেনে এনেছেন। এটা রাজ্যপাল তার ভাষণের মধ্যে উল্লেখ করেছেন বলে 'আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি।

আজকে এখানে কংগ্রেসি সদস্যরা খুনের কথা বলছেন! ওদের একথা বলতে লজ্জা হয় না? 'রেড ব্যাঙ্ক' চা-বাগানের ঘটনা এখনো আমাদের চোখের সামনে ভাসছে। সেখানে ১৩ জন মানুষকে কুপিয়ে খুন করা হয়েছে। তাদের মধ্যে একজন ৭ বছরের ছাত্র গনেশ বাহাদুরকেও কংগ্রেসি গুন্ডারা খুন করেছে। চা-বাগানের মালিকের সঙ্গে আঁতাত করে ১৩ জনকে ওরা খুন করেছেন। এরপরেও ওরা খুনের কথা বলছেন! আমরা কোনওদিন রেড ব্যাঙ্ক চা-বাগানের কথা ভুলব না। ওরা কি মালদার কথা ভুলে গেছেন? ওরা কি ডুয়ার্সের খুনের ঘটনার কথা ভুলে গেছেন? ওরা দার্জিলিং রেড ব্যাঙ্ক থেকে শুরু করে বিভিন্ন জায়গায় মানুষ খুন করেছেন এবং এখনো করছেন। আমি ওদের এই কথা বলতে চাই যে, আমরা সুবাস ঘিসিংকে জাতীয় মূল স্রোতে নিয়ে এসেছি দার্জিলিং-এর স্বার্থে, দেশের স্বার্থে। আমরা কেন তাকে রাষ্ট্রীয় মূল স্রোতে নিয়ে এলাম? কারণ আমরা দার্জিলিং-কে কাশ্মীর হতে দিতে

াই না, আমরা দার্জিলিং-কে আসাম হতে দিতে চাই না, আমরা দার্জিলিং-কে পাঞ্জাব হতে দিতে চাই না। দার্জিলিংকে আমরা শান্তিতে রাখতে চাই এবং জাতীয় মূল স্রোতের মধ্যেই রাখতে চাই। আমাদের এই উদ্দেশ্য বুঝতে পারার জন্যই আজকে সুবাস ঘিসিং বলছেন, তিনি আর গোর্খাল্যান্ড চান না। তিনি বেঙ্গলের মধ্যেই থাকতে চান। গোর্খাল্যান্ড আর হবে না। একথা তিনি বলছেন এবং এটা আমাদের জন্যই হয়েছে।' কংগ্রেস এক সময়ে তাকে মদত দিয়ে, বিভ্রান্ত করে ভুল পথে পরিচালিত হতে সাহায্য করেছিল।

**(এই সময় লাল আলো জ্বলে ওঠে)**

আমার সময় শেষ হয়ে যাবার জন্য স্বাভাবিক ভাবেই আমি আর কিছু বলতে চাই না। রাজ্যপাল যে ভাষণ রেখেছেন তাকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[4-50 — 5-00 P.M.]

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণের উপর আলোচনা করতে গিয়ে প্রথমে আমাদের যে সংশোধনীগুলি আছে তার সপক্ষে আমি আমার বক্তব্য রাখছি। প্রথমে আমি একটি খবরের কাটিং যদিও পুরানো, সবাই জানেন, তবুও একবার সকলকে খেয়াল করে দিতে চাই। এটি টেলিগ্রাফে বেরিয়েছে। আমার ছেলেরা ইংরাজি পড়াশুনা করে বলে তাদের সঙ্গে থেকে আমারও খানিকটা ইংরাজি শেখা হয়ে যায়। এতে বেরিয়েছে, কোট অফ দি ডেথ 'We are liquidating totaletarian communism', সব খতম করে দেব। এ সিনিয়র রাশিয়ান অফিসার বলছেন খতম হবে। আমার দেশের লোকের ১ বিঘাতে ৮ কাটা ধান হয়েছিল। ৮ কাটা ধান মানে এক মণ। সে বলছে তেঁতুলবিচি হয়েছে। তাকে জিজ্ঞাসা করা হল কত ধান হয়েছে? বিঘাতে ১ মণ ধান হয়েছে। সারা ভারতবর্ষের মধ্যে এই হচ্ছে ওদের বীচি। সুতরাং তেঁতুলবীচি হবে না তো কিসের বীচি হবে? তাই বলছি, বেশি দূরে নেই। যা বলবার কইবার আর যত কিছু আছে সব প্রাণ ভরে লে নিন, এই রাজত্ব গেলে আর জীবনে ফিরবেন না। আমরা আপনাদের জন্য আরও পেক্ষা করব, এতে আমাদের কোনও আপত্তি নেই। যা বলবার বলে নিন, ঐ গোয়েবেলের ওরী যত খুশি বলে নিন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অ্যাসেম্বলিতে মন্ত্রী মহাশয় কিছু ঙ্গীকারের কথা বলেছেন, বাইরের অঙ্গীকার তো দূরের কথা। গত শেষনে বুদ্ধদেববাবু লেছিলেন সমস্ত থানায় থানায় যেসব মন্দির তৈরি হয়েছে আমার কালিমন্দিরে কোনও াপত্তি নেই কিন্তু আমি পরিষ্কার বলতে চাই, এই কালিমন্দিরকে কেন্দ্র করে পুলিশ লক্ষ ক্ষ টাকা ইনকাম করছে অসহায় মানুষের কাছ থেকে, নির্যাতন করে টাকা নিচ্ছে এই ন্দিরের নামে। আমি এই কথা বলতাম না, কারণ ইতিপূর্বে ট্রেজারি বেঞ্চের একজন বক্তা াম্প্রদায়িকতার কথা তুলে উস্কানি দিয়েছেন। এই কথা বোধ হয় সুভাষবাবু বললেন যে আমরা নাকি বি.জে.পির সঙ্গে গাঁটছড়া বেঁধেছি। আপনাদের লজ্জা করে না, স্মরণে নেই াকে নিয়ে এসে এখানে মিটিং করেছেন? পুরানো কথা বলার অবকাশ রাখে না। বিহারের মুখ্যমন্ত্রী লালু প্রসাদ যাদব বি.জে.পির পুজো করা ইট তার রাজ্যে ঢুকতে দিল না, আর আমাদের মুখ্যমন্ত্রী পলিশি তত্ত্ববধানে সেই পুজো করা ইট অযোধ্যায় পাঠিয়ে দেবার ব্যবস্থা

করলেন। সুতরাং কে সাম্প্রদায়িক? ৬ই ডিসেম্বরের কথা বলার প্রয়োজন আছে বলে আ মনেকরি না, কারণ এই নিয়ে অনেক আলোচনা হয়েছে। আজ আবার একথা উঠেছে আমরা নাকি মন্ত্রীদের বিরুদ্ধে। ফরওয়ার্ড ব্লকের একজন তার বক্তব্যে বললেন আমরা না মসজিদ ভেঙেছি। এ কথা কি করে বললেন, লজ্জা করা উচিত। সুতরাং মাননীয় অধ্য মহাশয়, মাননীয় বুদ্ধদেব বাবু বলেছিলেন সব মন্দির ভেঙে দেবেন, তার কমিটমেন্টগুলি ধরে বলছি, আপনাদের সমালোচনা করার অধিকার আমাদের নেই, পেপার কাটিংগুলি দেখি দিলেই বুঝতে পারবেন। থানায় বিধায়ক নিগ্রহের রিপোর্ট চেয়েছেন, আমরা তো দিয়েছিলা পুলিশের বিরুদ্ধে আমরা দিয়েছিলাম, আমি বলছি এই কথাটা। এখানে দাঁড়িয়ে সরকা পক্ষের একজন বিধায়কের ব্যাপার, সেই বিধায়কের ব্যাপার আমরা দেখেছি, মাননীয় স্পিকা মহাশয় বললেন, এটা পাঠানো হল, দেখা হবে, কিন্তু আজ পর্যন্ত তার রিপোর্ট এল ন কেন? তাহলে সাধারণ মানুষের কি অবস্থা এই পশ্চিমবঙ্গে? আপনারা মহামান্য রাজ্যপালকে দিয়ে অনেক কথা বলিয়ে এবং লিখিয়ে নেন, কিন্তু যে কথার উপর সবাই জোর দেন সে কথাটা কেন বলান নি? টাকা নেই, এটা হল না, ওটা হল না কেন, না কেন্দ্র বিমাতৃসুলভ ব্যবহার করছে, 'যত দোষ নন্দ ঘোষ' ঐ দিল্লির কথা সেটা তো মহামান্য রাজ্যপালকে দিয়ে লেখাতে পারেন নি, কারণ রাজ্যপাল মহাশয়ের পক্ষে ওটা লেখা সম্ভব নয়, ওটা লিখিয়ে নিতে পারলেই আপনাদের সব বিষয়টা সম্পূর্ণ হত। এখানে নূতন এম.এল.এ. গোর্খা পার্বত্য পরিষদ এখানে কথা বলেছেন, সেই গোর্খা পার্বত্য পরিষদকে সহানুভূতির সঙ্গে দেখার কথা সকলে বলেন, ভুল করেন, কাটিং আছে দেখবেন এখনকার মাননীয় মুখ্যমন্ত্রী আগে বলেছিলেন যে পার্বত্য পরিষদের এই দাবি যদি মেনে নেওয়া যায় তাহলে সারা পশ্চিমবঙ্গে ঝাড়খণ্ড থেকে আরম্ভ করে অনেকের দাবিই মেনে নিতে হবে, এটা সম্ভব নয়। কিন্তু মাননীয় রাজীব গান্ধী প্রধানমন্ত্রী হয়ে এসে সহানুভুতির সঙ্গে ওপেনিং করলেন তিনি সকলকে যখন আশ্বাস দিলেন তখন বাধ্য হয়ে এখানে মাননীয় মুখ্যমন্ত্রী সবকিছু দিলেন। আপনারা কমিউনিজম করেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, সব কথা বলা হয়েছে, পুলিশের সম্পর্কে দেশের যে আইনশৃঙ্খলা ইতিপূর্বে আমার বক্তব্য রাখার পূর্বে আমাদের দলের তরফের বক্তারা অনেক বক্তব্য রেখেছেন আমি একটা স্পেসিফিক ঘটনার কথা উল্লেখ করতে চাই। লোকনাথপুরে পুলিশের গুলিতে একটি ছাত্র মারা গেছে, কাগজ আছে। সেখানে পুলিশ বলছে এটা ভুল হয়েছে, আমরা এটা কনসিডার করব, কেস করবেন না, আমরা ছাত্রটির অভিভাবককে একটা চাকরি দোব। এই ব্যাপার নিয়ে আমরা একটা অ্যাপ্লিকেশন দিয়েছিলাম। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে সেই অ্যাপ্লিকেশন দাখিল করেছিলাম, তিনি নিজে পকেটে রেখে বলেছিলেন আমি এটা দেখব। এতদিন পরে জবাব এল দেখা হচ্ছে। এক বছর পরে দেখা হচ্ছে। ৩ বছর আগে মারা গেছে, এখন দেখা হচ্ছে, তাই ভাবছি যে ব্যাপারটা কি? এই সরকারের আবার এত প্রশংসা? আমাদের মহম্মদ বীন কাশেম সাহেব পরোক্ষ কর আদায়ের ব্যাপারে সেন্ট্রালকে দায়ী করেছেন। আবার সাথে সাথে বলছেন যে, গ্যাসের দাম বাড়ল কেন। জানবেন, গ্যাসের জন্য সাবসিডি দিতে হয়। টাকা কোথা থেকে আসবে সেন্ট্রালের? এক মুখে দুইরকম কথা। একবার ভরতুকির বিরুদ্ধে বলবেন, আবার ভরতুকি কমিয়ে দাম বাড়ালে তখন সেন্ট্রালের বিরুদ্ধে চিৎকার করতে থাকবেন। আপনাদের চিৎকার বন্ধ করানো কঠিন। এই প্রসঙ্গে হাসপাতালের চিকিৎসা-ব্যবস্থা সম্পর্কে কিছু না বললে চলে না। আমি বহরমপুর হাসপাতালে

দেখেছি সেখানে কি অবস্থা। আপনি সারপ্রাইজ ভিজিট করলে দেখতে পারবেন সেটা। শূকর এবং কুকুরে ভর্তি হাসপাতাল, বেড়ালের তো কথাই নেই। আমাদের ওখানে একটা সার্কাস এসেছে। সেখানে দেখেছি একটা বাঘ এবং একটি মেয়ে একসঙ্গে শুয়ে আছে। ঐ হাসপাতালেও একইরকম অবস্থা। সেখানেও বেডের পাশে কুকুর শুয়ে আছে। রোগিদের কি দুরবস্থাই না সেখানে চলছে, তথাপি আপনারা বলছেন যে, খুব ভালভাবে এই রাজ্য চলছে। এটা বলে বলে যতদিন পারেন চালান, তবে একবার ক্ষমতা হাত ছাড়া হলে আর কোনওদিন আপনারা ফিরে আসতে পারবেন না। সেজন্যই তো আজকে আপনাদের জলাতঙ্কের মতো শেষনাতঙ্ক হচ্ছে, আইডেনটিটি কার্ড নিয়ে মাথা খারাপ। একবার আইডেনটিটি কার্ড চালু হলে আপনারা আর ঐ আসনে ফিরে আসতে পারবেন না। একটা গল্প সম্প্রতি শুনলাম সেখানে। সেই গল্পে বলছে — 'কেমন বেচাকেনা হল? উত্তরে বিক্রেতা বলছে অন্ধ দেশে আর আয়না কিনবে কে?' আপনারাও কালা, আপনাদের শোনাব কি? সারা পৃথিবীর কোনও দেশে কমিউনিস্ট নেই, অথচ আপনারা বলছেন যে, আপনারা টিকে থাকবেন। সুতরাং যা বলার তা বলে কয়ে নিন। আপনি নিশ্চয়ই খবর রাখেন, পাঁচটি রাজ্যে সম্প্রতি যে ইলেকশন হয়ে গেল তাতে সর্বমোট আপনারা আসন পেলেন ৫টা। আপনাদের যত লাফঝাঁপ এই রাজ্যে। কিন্তু আপনাদের অবস্থাও রাশিয়ার মতো হবে। আজকে সেখানে মার্কস এবং লেনিনের মূর্তিকে যেভাবে পা দিয়ে গুঁড়িয়ে দেওয়া হচ্ছে, আপনাদের অবস্থাও সেইরকম হবে। বর্তমানে আপনাদের যে সরকার এখানে চলছে তা হচ্ছে ঝাঝুর সরকার। এই কথা বলে রাজ্যপালের ভাষণের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 P.M.]

**মিঃ স্পিকার ঃ** খান সাহেব, আমরা যখন স্কুলে যেতাম তখন দেখতাম পাড়ার ছেলেরা মারপিট করতো। একটা ছোটছেলে সে যখন লড়তে পারতনা তখন সে বলত, দাঁড়া, দাদাকে ডেকে আনছি। তা আপনি কি দাদাকে ডাকছেন?

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। রাজ্যপাল মহাশয় তার ভাষণে সুস্থ আইন-শৃঙ্খলার কথা বলেছেন। বিরোধী পক্ষের সদস্যরা এই সরকারকে হেয় করার জন্য আইন-শৃঙ্খলা ভেঙে পড়েছে, এই সব কথা বলে তার বিরোধিতা করেছেন। আমি তাদের জিজ্ঞাসা করব, কংগ্রেস শাসিত রাজ্যে এবং কেন্দ্র শাসিত অঞ্চলগুলিতে আইন-শৃঙ্খলার পরিস্থিতি সম্পর্কে কি তারা ওয়াকিবহাল? যদি থাকেন তাহলে আমি তাদের জিজ্ঞাসা করব যে সেই রাজ্যগুলির আইন-শৃঙ্খলা কি এই রাজ্যের আইন-শৃঙ্খলার থেকে উন্নত? আমি বলব যে সংবিধানগত নাগরিক অধিকার শুধু মাত্র এই রাজ্যে পেয়ে থাকে এবং সবরকম সুযোগ-সুবিধার ক্ষেত্রেও তাই। রাজ্যপাল মহাশয় তার ভাষণে পঞ্চায়েতের সুষ্ঠু নির্বাচনের কথা বলেছেন। সেটাতেও বিরোধিতা করেছেন। তারা বলেছেন যে পঞ্চায়েত নির্বাচনে নাকি রিগিং হয়েছে। আমি তাদের একথা বলব যে কংগ্রেস যখন ক্ষমতায় ছিল ১৬ থেকে ১৮ বছর ধরে তারা কোনও পঞ্চায়েতের নির্বাচন করেনি। তারা ক্ষমতাকে কিছু পুজিপতির স্বার্থে কুক্ষিগত করে রেখেছিলেন। আমাদের বামফ্রন্ট সরকার আসার পরে তারা ঠিক করেছে যে এই ত্রিস্তর পঞ্চায়েতকে যদি গ্রামের নিচু স্তর পর্যন্ত না নিয়ে যাওয়া যায়, যদি সমাজের পিছিয়ে পড়া মানুষকে সুযোগ-সুবিধা না

দেওয়া যায় তাহলে সঠিক রাজনীতি করা হবেনা। আজকে বিরোধীরা রাজ্যপালের ভাষণ সম্পূর্ণ বিরোধিতা করে বামফ্রন্ট সরকারকে হেয় করার চেষ্টা করেছেন। ১৭ বছর ধ বামফ্রন্ট সরকার আজকে একটা বটগাছে পরিণত হয়েছে। আমরা দেখেছি নির্বাচনের প যেখানে আগে কংগ্রেস ছিল সেখানে সেখানে বামফ্রন্ট সমর্থিত প্রার্থি এসেছে। আজকে তা এই রায়কে মেনে নিতে পারছেনা। তারা বলছেন যে এই নির্বাচনে রিগিং হয়েছে। আম দেখেছি যে আজকে মানুষ বামফ্রন্টকে ভালবেসে ভোট কেন্দ্রে দাঁড়িয়ে তারা ভোট দিচ্ছে। অ কংগ্রেসের কয়েকজন মুষ্টিমেয় লোক বলছে যে লাইনে দাঁড়াতে দিচ্ছে না, রিগিং হচ্ছে। এ হচ্ছে কংগ্রেসের চরিত্র। আজকে আমাদের যে সাক্ষরতা অভিযান চালু হয়েছে, সেই সাক্ষর অভিযানে আমরা দেখেছি যে সমাজের পিছিয়ে পড়া লোক কি ভাবে এগিয়ে আসছে আমরা যদি তাদের সাক্ষরদান করতে না পারি তাহলে তাদের উন্নতি হবেনা এবং সেই স দেশেরও উন্নতি হবেনা। রাজ্যপাল মহাশয় তার ভাষণে এই সাক্ষরতার কথাই বলেছেন আজকে ওনারা বলছেন যে স্বাস্থ্যকেন্দ্রে ঔষধ নেই, ডাক্তার নেই। আমরা দেখেছি যে ঔষ হয়ত কিছু আছে কিন্তু ডাক্তার আছে। ডাক্তার দেখিয়ে প্রাইভেটে যে খরচ পড়ে সেই টাকা হাসপাতালে ডাক্তার দেখিয়ে ঔষধ কিনতে পারে। বিরোধীরা বলেছেন যে স্বাস্থ্য কেন্দ্রে মানু সুযোগ সুবিধা পাচ্ছে না। আমরা দেখেছি সাধারণ গরিব মানুষ যারা ডাক্তার দেখিয়ে ঔষ কিনে চিকিৎসা করাতে পারছে না তারা মাননীয় সদস্যদের সার্টিফিকেট নিয়ে হাসাপাতালে বিনা পয়সায় চিকিৎসা করার সুযোগ সুবিধা পাচ্ছে। আজকে ওনারা বলছেন যে পশ্চিমবাংলায় নাকি আইন-শৃঙ্খলা ভেঙে পড়েছে। ওনাদের এই কথা ঠিক নয়। আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে মৎসজীবীদের উন্নয়নের কথা বলা হয়েছে। আমরা দেখেছি গ্রামের যারা মৎসজীবি তারা আই.আর.ডি.পি লোনের মাধ্যমে রোজগার করতে পারছে। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবকে সম্পূর্ণ ভাবে সমর্থন করে, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 P.M.]

**শ্রী সুকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। যেহেতু আমি শারীরিক অসুস্থ ছিলাম, অনেক কথা বলার থাকলেও আমি আস্তে বলার চেষ্টা করব। আমি তিন বার রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রেখেছি। এই প্রথম আমি একটা বক্তব্য দেখলাম, এত জোলো বক্তব্য রাজ্যপালের ভাষণ যে হতে পারে প্রথমে আমি বিশ্বাস করতে পারিনি। আপনি জানেন যে পশ্চিমবাংলায় শাসন ক্ষমতায় যে দল বড়, তারা ৩০টি বছর পশ্চিমবাংলার বুকে, ভারতবর্ষের বুকে কাটিয়ে গিয়েছে। ১৯৬৪ সালে সি.পি.এম-এর জন্ম, আজকে ১৯৯৪ সাল, ৩০ বছর হল। একটা কথা আছে, প্রেমে বা রনে ছলনার কোনও অভাব নেই। ক্ষমতায় যেতে গেলে যুদ্ধে যেতে গেলে যে কোনও কৌশল অবলম্বন করা যায়। এই রকম একটা কথার কথা আছে। সেইরকম এখানে সি.পি.এম ছলনার দ্বারা, কৌশলের দ্বারা ক্ষমতায় আছে। আমি শুধু বলব, আই অ্যাম নট মাস্টার, ইউ আর নট এ স্টুডেন্ট, আমি একজন শিক্ষানবিশ হিসাবে বলব, সি.পি.এম ৩০ বছরের একটা বড় দল, এই দল ভারতবর্ষের বুকে স্বাধীনতার যুগে এবং স্বাধীনোত্তর যুগে যে যে বক্তব্য ভারতবর্ষের বুকে তুলে ধরেছিল

সেইগুলি আজকে সব মিথ্যা, সব বিভ্রান্তিমূলক। একটার পর একটা যদি আমি তুলে ধরি সেইগুলি, এখানকার হিসাবে একটা বড় দল, তাদের আমি চ্যালেঞ্জ করব তারা যদি উত্তর দিতে পারেন তাহলে আমি এই হাউসে স্বীকার করব আমার রাজনীতি ভুল, আপনাদের কাছে শিক্ষা নেব। প্রাক-স্বাধীনতার যুগে বামপন্থীদের রাজনীতির পরিধি যেটা ইতিহাসের পাতায় লেখা হয়েছে দেখুন, স্বাধীনতা যুদ্ধ সম্পর্কে কুৎসা করেছেন, ডান্ডি অভিযানকে কুৎসা করেছেন, গান্ধিজী, নেহেরুকে কুৎসা করেছেন। ৪২-এর আন্দোলনে আপনাদের ভূমিকা কি ছিল সেটা সকলেই জানেন। নেতাজী সম্পর্কে আপনারা কি বলেছিলেন সেটা আর বলতে চাই না। এই সমস্ত পুরানো কথা। প্রাক-স্বাধীনতার যুগ যখন চলে গেল, স্বাধীনোত্তর যুগ যখন শুরু হল তখন এই গণতন্ত্রের কুৎসা করেছেন, মিশ্র অর্থনীতির কুৎসা করেছেন। আন্তর্জাতিক ক্ষেত্রে নন-অ্যালাইনমেন্টের বিরুদ্ধে কথা বলেছেন, বর্তমানে ডাংকেলের বিরুদ্ধে কথা বলছেন। বামপন্থার যারা ধারক এবং বাহক তাদের কাছে আমি আশা করেছিলাম ভারতবর্ষের রাজনৈতিক এবং অর্থনৈতিক প্রেক্ষাপটের কথা ভেবে ডাংকেল নিয়ে অন্য কথা বলবেন। এখন তো ডাংকেলকে তো আংকেলে পরিণত করেছেন। এই ব্যাপারে বিপ্লববাবুর সঙ্গে আমার বাকযুদ্ধ হয়েছিল তুমুল। আমি আজও সেই তুমুল বাকযুদ্ধ করতে চাই, কোন কমরেড আছেন? আপনাদের বড় দলের একজন পার্লামেন্টেরিয়ান, যে ডাংকেলের সমর্থক, পার্লামেন্টে সৈফুদ্দিন চৌধুরি কী বক্তব্য রেখেছেন বলুন তো? তিনি বলেছেন যে ইন্ডিয়া ক্যাননট সার্ভাইভ ইন দি মডার্ন-ডে-ওয়ার্ল্ড উইদাউট সাইনিং মাল্টিল্যাটারাল এগ্রিমেন্ট ইন দি ট্রেড অ্যান্ড টারিফ। এই বক্তব্যটা কার? এটা ইন্ডিয়া গভর্নমেন্টের বক্তব্য। এই বক্তব্যটা কার? এটা সি.পি.এম.'এর পার্লামেন্টেরিয়ান সৈফুদ্দিন চৌধুরির। হোয়াট ইজ দি বেসিক ডিফারেন্স বিটুইন রুলিং পার্টি অ্যান্ড দি অপোজিশন পার্টি? নাথিং। তাহলে এই ক্রাই কেন খালি এই ব্যাপারে? আমাকে কে উত্তর দেবে? আজকে আমি মনে করি ডাংকেল নিয়ে কথা বলার সময় এখনও হয়নি। এখনও চুক্তি স্বাক্ষরিত হয়নি। পৃথিবীতে ইউ.এন.ও. কি করে তৈরি হয়েছিল? প্রতিটি দেশ এক জায়গায় সিদ্ধান্ত নিতে পারেনি। ১৭০টি দেশের মধ্যে ১১৭টি দেশ ডাংকেলের সভ্য হয়েছে কেউ একমত হতে পারেনি, কিছু কিছু জায়গায় আমরা একমত হয়েছি। পৃথিবীতে বিদগ্ধ জন নেই? ৪৫০ পৃষ্ঠা পড়ে বুঝবেন? এখানে বড় দল হিসাবে আপনারা আজকে চিৎকার করছেন। স্বাধীনতার আগেও চিৎকার করেছেন এখনও চিৎকার করছেন। আপনারা বারে বারে যতগুলি বিষয়ে চিৎকার করেছেন, ততবারই দেশকে পিছিয়ে দিয়েছেন। আপনারা ফ্যামিলি প্ল্যানিং নিয়ে কথা বলেছেন, অটোমেশন নিয়ে কথা বলেছেন, কম্পিউটারাইজেশন নিয়ে কথা বলেছেন। বলেন নি? আপনারা ওয়ার্ল্ড ব্যাঙ্কের কথা বলেন নি? আই.এম.এফ. নিয়ে কথা বলেন নি? আর আজকে পশ্চিমবঙ্গ চলছে না? বিশ্বব্যাঙ্ক কত টাকা দিয়েছে? বিশ্বব্যাঙ্ক থেকে আপনারা টাকা নিয়েছেন, আই.এম.এফ. থেকে টাকা নিয়েছেন। তাই আমি বলছি, এই যেসব বলছেন এটা সত্য নয়। জওহরলাল নেহেরু যখন ভারতবর্ষের প্রধানমন্ত্রী ছিলেন তখন আমেরিকার প্রেসিডেন্ট তাকে ডেকে পাঠিয়েছিলেন দাসত্ব করবার জন্য। পন্ডিত নেহেরু সেদিন সেই প্রস্তাব প্রত্যাখ্যান করেছিলেন। পন্ডিত নেহেরু সেদিন প্রতিবাদ করে বেরিয়ে এসেছিলেন। এর পরে তাই পাকিস্থানের সঙ্গে বন্ধুত্ব করে বারে বারে ভারতবর্ষকে তারা আঘাত করতে চেষ্টা করেছে। পি.এল.-৮০-তে তারা পচা গম খাইয়েছিল। আপনারা তার দায়িত্ব নেন নি। গম কি করে ফলবে তার দায়িত্ব ইন্দিরা গান্ধী নিয়েছিলেন, গ্রীন রেভোলিউশন করেছিলেন।

১৯৭২ সাল থেকে সেটা শুরু হয়েছে। এখানে ভূমি সংস্কার হয়েছে। ভূমি সংস্কার শুরু এক কাঠা করে জমিকে ভাগ করলেই হয়না। চিন ১৯৫০ সাল থেকে ১৯৭০ সাল পর্যন্ত ভূমি বিপ্লব করে জমি ভাগ করে দিয়েছিল। একটায় যখন তারা ব্যর্থ হল তখন নতুন করে, আবার নতুন করে ভূমি সংস্কার করেছে। চিন যে ব্যর্থ হয়েছিল তার কারণটা কি ছিল? কারণ হচ্ছে চিন কিন্তু দাসত্বকে সমর্থন করে না। ভারতবর্ষও কারও দাসত্ব করবে না। বরং ভারতবর্ষ চেয়েছিল সমাজতন্ত্রের দাসত্ব করতে। ইন্দো-সোভিয়েত ট্রীটি যখন সাক্ষরিত হয় তখন আপনারা তার সমালোচনা করেছিলেন। বামপন্থীরা তার সমালোচনা করেন নি। আপনারা কোনও কথা বলেন নি ভারতবর্ষের নেতাদের উদ্দেশ্যে? ভারতবর্ষের সার্বভৌমত্ব বিপন্ন, স্বাধীনতা বিপন্ন বলে আপনারা সেদিন ইন্দো-সোভিয়েত ট্রীটি'র সমালোচনা করেছিলেন। তখন আপনারা আলট্রা-মডার্ন রেভোলিউশনকে, নকশাল পার্টিকে সমালোচনা করেন নি? সি.পি.এম. কোনটার সমালোচনা করেনি? নন-অ্যালায়েনমেন্ট আন্দোলনের সমালোচনা করেন নি? সাম্রাজ্যবাদি দুনিয়া ধ্বংস হোক, ভারতবর্ষের জাতীয় নেতারা আজকে সাম্রাজ্যবাদি দুনিয়ার বিরুদ্ধে। সাম্রাজ্যবাদি দুনিয়ার বিরুদ্ধে নেহেরু আন্দোলন করেছেন, ইন্দিরা গান্ধী করেছেন, রাজীব গান্ধী করেছেন এবং নরসীমাও করবেন। ভারতবর্ষের সীমানা নষ্ট হয় এমন প্রচেষ্টার বিরুদ্ধে সংগ্রাম করবেন। যদি কোনও অসত্য না থাকে, চিন কোন দেশের কথা নিয়ে ভাবনা-চিন্তা করে? তারা কোন দেশের কথা ভাবে? সে কেবল নিজের দেশের কথা ছাড়া অন্য দেশের কথা ভাবে না। সেই চিন নিজের দেশকে বড় করবার জন্য ফরেন ইন্ডাস্ট্রিকে, নিউ টেকনোলজিকে, সুপার টেকনোলজিকে আহ্বান জানাচ্ছে, তাদের নিজের দেশে নিয়ে গেছে। ইন দি নেম অব কমিউনিজম চিন যদি এইভাবে এগিয়ে নিয়ে যেতে পারে, তাহলে ভারতবর্ষের ক্ষেত্রে, বিশ্বের প্রেক্ষাপটে, তা কেন প্রযোজ্য হবে না? আজকে বিশ্বের প্রেক্ষাপট যদি এই হয়, সেই অবস্থাতে আপনারা ডাংকেলের কথা বলছেন। আমরা তো বলিনি যে এটা গৃহীত হয়ে গেছে। এখনও এটা নিয়ে আলোচনা চলছে, এখনও স্বাক্ষরিত হয়নি। আর আপনারা এখন থেকে ঢাকঢোল পেটাচ্ছেন। স্বাধীনতার আগে এইরকম পিটিয়েছেন, এখনও পেটাচ্ছেন। গণতন্ত্র পৃথিবীর কে চায় না? ভারতবর্ষে বেসরকারি উদ্যোগ সরকারি মালিকানায় যায় নি? নন-অ্যালায়েনমেন্ট হয়নি? তা যদি হয়ে থাকে তাহলে আজকে যেটা আমরা শুনছি এটা কার কণ্ঠস্বর? আমরা বলেছিলাম আমরা গণতন্ত্র চাই, আমরা নিরক্ষরতা দূরীকরণ চাই, ভূমি-সংস্কার চাই। আমরা বলেছিলাম গণতন্ত্র চাই। মানুষকে বিশ্বাস করে মানুষের হাতে ক্ষমতা দিতে চাই এই কথা বলেছিলেন নেহেরু। সেইদিন গণতন্ত্র কায়েম করেছিলেন। আজকে সেই গণতন্ত্র আপনারা চাইছেন না, আজকে চাইছেন না নন-অ্যালাইনমেন্ট জোরদার হোক, সাম্রাজ্যবাদ দূর্বল হোক, জাতীয় মুক্তি জোরদার হোক। এ ভারতবর্ষের কণ্ঠস্বর নয়। ভিয়েতনামের পাশে ভারতবর্ষ দাঁড়ায়নি? কিউবার পাশে দাঁড়ায়নি? আজকে হয়ত প্রেক্ষাপট পরিবর্তনে আমরা খানিকটা সাম্রাজ্যবাদি দুনিয়ার পাশে দাঁড়াতে পারিনি। আজকে ভিয়েতনাম গ্যাটের সমর্থক হয়নি? কিউবা আজকে গ্যাটের সমর্থক হয়নি? চিন হল সব দেশের আগে ফাউন্ডার মেম্বার অফ দি গ্যাট, কে করেছিল? চীন ভারতবর্ষ মিলে ২২টি দেশ গ্যাটের প্রতিষ্ঠা করেছিল। ভারতবর্ষকে কোনও বড় দেশ যাতে শোষণ না করে—একটা নূতন টেকনিক হিসাবে সামঞ্জস্যপূর্ণ ট্রেড অ্যান্ড ট্যারিফ এর একটা রিলেশন রাখতে হবে—মাল্টিল্যাটারাল সিস্টেমে প্রতিটি দেশ যাতে শোষিত না হয় — এই বিশেষ দিকগুলোর দিকে নজর রাখতে হবে। এই রাজনীতির ক্ষেত্রে

সবাই ইউনিয়নের মতো থাকবে। এইজন্য ফাউন্ডার মেম্বার চিন ছেড়ে বেরিয়ে এসেছিল। আবার ৮৬ সাল থেকে সেটা লাইন-আপ হয়েছে, সোভিয়েত আজকে লড়াই করছে গ্যাটের জন্য, কিউবা সপ্তম সম্মেলনে গিয়েছিল হাভানাতে, এইগুলি আজকের প্রেক্ষাপটে দেখছেন না? এই কথাগুলি বলছেন বাইরে। আমি তো মনে করি এই রাজ্যপালের ভাষণে সবচেয়ে অসাড় বক্তব্য এই বামফ্রন্টের ১৭ বছরের রাজত্বে আর কখনও হয়নি। এটা বোধহয় বুদ্ধদেব ভট্টাচার্যের পদত্যাগের পর বামফ্রন্টের মধ্যে কেউ তেমন লেখার নেই, যিনি এরকম ভাষা দিয়ে, রাজনীতি দিয়ে লিখতে পারেন। এটা প্রমাণ হল বুদ্ধদেব বাবুর পদত্যাগ করার পর এইরকম একটা অরাজনৈতিক দলের মধ্যে ছোট্ট বুলেটিন একটা পাইপ বসিয়ে দিয়েছে, একটা হাম্প পাইপ করেছে, এক ইঞ্চি জল পৌঁছে দিয়েছে, টিউব বসিয়ে দিয়েছে ইত্যাদি ইত্যাদি। এটা বামপন্থী রাজ্যের বৈশিষ্টপূর্ণ পশ্চিমবাংলায় ব্যাখ্যা হওয়া উচিত — যা আমি মনেকরি — এক দিকে ইন্ডাস্ট্রিয়াল সাইড থাকবে আর অন্যদিকে থাকবে মডার্ন এগ্রিকালচার। কংগ্রেস আমলে হাওড়া, হুগলি, বর্ধমান এই তিনটি জেলাতে এগ্রিকালচারে আমরা এগিয়েছিলাম, আজকে কালনার এগ্রিকালচারের যে আউটপুট, এবং সেইসাথে আসানসোল, ও দুর্গাপুরের যে আউটপুট তার কম্বিনেশন এই কংগ্রেসই করেছিল। হাওড়ার এগ্রিকালচার, হাওড়ার ইন্ডাস্ট্রিয়ালাইজেশন, হুগলির এগ্রিকালচার, হুগলির ইন্ডাস্ট্রিয়ালাইজেশনকে কম্বাইন ওয়েতে আমরা দ্রুত এগিয়ে নিয়ে গিয়েছিলাম। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা একটা স্থান করেছিল। কিন্তু আজকে আমরা কোথায়? দারিদ্র্য দূরীকরণের দিক দিয়ে আপনাদের স্থান কোথায়? এতে আপনারা কি কাজ করেছেন? নিচের দিক থেকে ২৫টি রাজ্যের মধ্যে ৩ নম্বরে দাঁড়িয়ে আছেন! ২২টি উপরে আছে, ২৩ নম্বর হচ্ছে পশ্চিমবাংলা! তার নিচে উড়িষ্যা, তার নিচে বিহার। দারিদ্র দূরীকরণের জন্য টাকা স্যাংশন হয়েছে, জওহর রোজগার যোজনার টাকা আপনারা জানেন আজকে গ্রামে খরচ হচ্ছে না, জওহর রোজগার যোজনায় আজকে রাস্তা তৈরি করবার জন্য পেপারে নিশ্চয়ই দেখেছেন যে প্রত্যেক জেলাকে তার নিজস্ব যোজনা থেকে খরচ করতে বলা হচ্ছে। কারণ বাজেটে টাকা নেই, পূর্ত দপ্তরের টাকা নেই, সেচ দপ্তরের টাকা নেই অথচ আজকে এমব্যাঙ্কমেন্টের জন্য ফ্লাড ড্যামেজ এর জন্য তারা ১৮ হাজার টাকার কথা বলছে। সবং এলাকায় যে এমব্যাঙ্কমেন্ট হয়েছে সেখানকার স্থানীয় বিধায়ক ডাঃ মানস ভুঁইয়া চিৎকার করে বলেছিলেন আমি সাপোর্ট করে বলছি, নদীবহুল এলাকায় গ্রিনারী অফ ওয়েস্ট মিদনাপুরে আজ সেখানে কি হল? এমব্যাঙ্কমেন্ট এর জন্য টাকা দিতে পেরেছিলেন একটা পয়সাও এমব্যাঙ্কমেন্টের জন্য ইরিগেশন দপ্তর দিতে পারেনি। ৯১ সাল থেকে আপনাদের পচন শুরু হয়েছে। আপনাদের বাজেটের টাকা খরচ করতে পারেন না, ৬০ শতাংশ টাকাও খরচ হয়নি। ৪০ শতাংশ টাকা হলেই দেশের কাজ হয়। আজকে আপনারা বিহার, উড়িষ্যা, মধ্যপ্রদেশ, উত্তর প্রদেশের দিকে তাকিয়ে দেখুন কি পশ্চিমবাংলার মতো এত অধঃপতন আর কোনও রাজ্যে হয়নি। আজকে উড়িষ্যা, উন্নতি করছে, বিহারের একটা এরিয়া উন্নতি করছে কেন? সেখানে পশ্চিমবাংলা এত পিছিয়ে যাচ্ছে কেন? কোন দিক দিয়ে উন্নত—একটা ডেভেলপমেন্ট কিংবা প্রোডাকশনে? প্রোডাকশন ওরিয়েনটেড পলিসি আপনারা করছেন না, যার ফলে ওয়ার্ক কালচার সর্বনাশের দিকে চলে যাচ্ছে। পশ্চিমবাংলার পতনের অন্যতম কারণ হচ্ছে ওয়ার্ক কালচারকে আপনারা ডিমরালাইজড করে দিয়েছেন ফ্রম দি কান্ট্রি, ফ্রম দি স্টেট। হলদিয়া পেট্রো-কেমিক্যালস হবে না, ৩ হাজার সালেও হবে না।

বক্রেশ্বরের একটা ইউনিটও হবে কিনা সন্দেহ আছে। টাকা কোথায়? বিদ্যুতমন্ত্রী ওখানে বলেছিলেন, শঙ্করবাবু বিদগ্ধ মানুষ আপনি বলেছেন সারপ্লাস বিদ্যুত, জ্যোতিবাবু বলছেন সারপ্লাস বিদ্যুত, আজকে মৌজা এক্সটেনশন হচ্ছে, মৌজার এক প্রান্ত দিয়ে চলে গেছে লাইন, একটা পিলার চলে গেল রেকর্ড হয়ে গেল, মৌজা ইজ ইলেক্ট্রিফাইড, বাট রেজাল্ট ইজ নিল। গ্রামে বিদ্যুত যাচ্ছে, শুধু রেকর্ড করবার জন্য — মৌজা কভার করবার জন্য, একটা পিলার বসিয়ে দিলেন। গত বিধানসভায় আমি জিজ্ঞাসা করেছিলাম সেটা আমি রিপিট করছি, প্রোডাকশন যদি এতে বেশি হয়, বিদ্যুত এর যদি অভাব না থাকে তাহলে গ্রামে লাইন এক্সটেনশনের কাজ বন্ধ কেন? লোকদ্বীপ প্রকল্পের কাজ বন্ধ কেন? টাকার অভাবে? মিটার নেই, ট্রান্সফরমার নেই - কি করে কাজ হবে? দেশে বিদ্যুত নেই, জল নেই, সেই দেশের উন্নতি হয়? আপনারা বুকে হাত দিয়ে বলুন তো - আপনারা চিৎকার করতে পারেন কিন্তু এগ্রিকালচারের সঙ্গে ইন্ডাস্ট্রিয়ালাইজেশনকে যদি কমবাইন করতে না পারেন সেই দেশ কখনও উন্নতি করতে পারে? কখনই না!

[5-20 — 5-30 P.M.]

মহারাষ্ট্রে, গুজরাটে, রাজস্থানে আজকে কি প্রচন্ড অগ্রগতি ঘটছে। গরিব রাজ্য উড়িষ্যা, তারাও কমপিটিশনে নেমে পড়েছে, সেখানেও অগ্রগতি ঘটছে। ট্রান্সপোর্টেশন, রোড কমিউনিকেশন থেকে শুরু করে এগ্রিকালচারাল প্রোডাকশন পর্যন্ত সর্বক্ষেত্রে তাদের অগ্রগতি ঘটছে। আপনি যদি এবিষয়ে আলোচনা করতে চান, আমরা তার জন্য প্রস্তুত আছি, আমরা তথ্য দিয়ে দেখিয়ে দেব অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের রাজ্য কি ভাবে পিছিয়ে পড়ছে। দারিদ্র দূরীকরণ প্রকল্পে ২৫টি রাজ্যের মধ্যে আমাদের স্থান কোথায়? ২৫টি রাজ্যের মধ্যে ২২তম স্থানে আমরা রয়েছি। বিহার এবং উড়িষ্যা আমাদের নিচে। এই অবস্থা কেন? এটা কি আপনারা একটু ভাববেন না! এ রাজ্যে কি দারিদ্র দূরীকরণ হচ্ছে? ৭০ বছব শাসন করার পর সোভিয়েত ভেঙে গেছে। আপনারা ১৭ বছর কেন ৭০ বছর পশ্চিমবাংলার ক্ষমতায় থাকতে পারেন, কিন্তু বাংলার মানচিত্রে আর কিছুই থাকবে না। ১৬ বছর আপনারা ক্ষমতায় থাকার ফলে রাজ্যে রাস্তা নেই, হাসপাতাল নেই, হাসপাতাল আছে তো ওষুধ নেই, ডাক্তার নেই। এই অবস্থায় রাজ্যকে নিয়ে এসেছেন। আমরা শুনতে পাই সরকারি দলের সদস্যরা এখানে বড় গলা করে চিৎকার করেন, তারা রাজ্যে ভূমি সংস্কার করেছেন। তা কত ভূমি দরিদ্র কৃষকের মধ্যে বন্টন করেছেন? এখন পর্যন্ত রাজ্যে মোট ৯ লক্ষ একর জমি বন্টন করা হয়েছে। তার মধ্যে কংগ্রেস আমলেই ৬ লক্ষ একর জমি বন্টন করা হয়েছিল। আর '৭৭ সাল থেকে আজ পর্যন্ত বামফ্রন্ট সরকার মাত্র ৩ লক্ষ একর জমি বন্টন করেছেন। বাকি জমি হাই কোর্টে বন্দি হয়ে পড়ে আছে। সুতরাং আজ আর এই বক্তব্য দিয়ে রাজ্যের মানুষকে মুগ্ধ করা যাবেনা। তাই রাজ্যপালের এই ভাষণকে কোনও সুস্থ মানুষ সমর্থন করতে পারেনা। এটা একটা অসার যুক্তিহীন ভাষণ। এরমধ্যে কিছু নেই, তাই আমি একে সমর্থন করতে পারছিনা। এই কটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**श्री ममताज हसन** : चेयर मैन सर, अभी कुछ देर पहले हमारे एक साथी मिस्टर रमजान अली हमसे बोले आप एकटीव कम मालूम होते है। मैंने कहा बेमी

बात नही है। तब उन्होने कहा आप बोलते नही है। इसपर मैने कहा कि तवियत कुछ खाराव है कहे तो एक है शार बो दू। उन्होने कहा वोलिय तव मै बोला मत पूछ कारवार का हाल ऐ मेरे अजीज।

आयना वेच रहा हूं अन्धो की शहर मे।। उस समय कांग्रेसी साथी नसीरुदीन खां साहव सुन रहे थे औह यहां वो पहली लाइन तो नही बोल पाए दुसही लाइन बोलकर निकल गए। ओर वो बोल रहे थे नकल की बात। नकल की परम्परा कांग्रेस की है। कांग्रेसीयो को नकल करते-करते अकल चली गई।

चेयरमैन साहब, आज कुछ देर पहले कांग्रेसी बन्धु सब्रतो बावु बहुत बड़ी - वड़ी वाते कर रहे थे कि पशिचम बंगाल मे लां एण्ड आर्डर नही है। आप दुसरे की ओर इसारा करने के पहले अपने ओर भी झांक कर देखे। हंगामा करते है सरकारी सम्पति को नुकसान पहुचाते है ओर जब पुलीस उनको एरेस्ट करती है तो कहते है कि लां एण्ड आर्डर इस स्टेट मे नही है। मै आपसे पूछता हें कि आप ही ब्ताए कि हमारे पशिचम बंगाल से अच्छा अदर स्टेट मे लां एण्ड आर्डर है। मै आप से जानना चाहता हूं आप खुद लां एण्ड आर्डर मेन्टेन करना चाहते है। किसी बात का विरोध ज्ताने के लिए प्रशासन को एसुरेन्स देते कि कोई गड़वड़ी नही होगी। जितना आजादी यहां दिया गया है उतना कही नही दिया जाता है। इसलिए तो जब इच्छा होता है केडर के साथ सड़क पर उतर आते है, जब इच्छा होता है आन्दोलन करते, सरकारी बसो को जलाते है। आज हरियाना मे तो आपकी सरकार है, कांग्रेस की सरकार है वहा आन्दोलनकारियो के साथ वैसा वतार्व किया गया। वहां ऐसी सुविधा नहीं है। वहां इस तरह की आजादी नही है। आलोग के वतार्व को देखकर मुझे एक किस्सा याद आता है जैसे कि एक वकील के घर मे, एडभोकेट के घर मे एक चोर हेल गया। एडभोकेट के पत्नी उसकी वीवी की निद टुट गयी वह अपने शौहर को उठाती है और कहती है उठो - उठो घर मे चोर घुस आया है। वकील पत्नी से कहता है परेशान मत हो वकील के घर मे चोरी चोरी नही होता। किसी काम से आया होगा, केई मेरा मुवक्किल होगा। फिर उसका पत्नी कहती देखो मेरा बकसा खोल रहा है, हमारा जो आरगुमेन्ट आभुषण सव निकाल रहा है। वकील कहता है तुम कैसी पागल की तरह बात कर रही हो। वह कोई अपना फाइल टुटकर निकाल रहा है। जब सारा समान ले कर चोर जाने लगा तो वकील कहता है कि अब मजा आएगा। हम मिया - बीबी शुना जाएगे उसके बाद पुलीस घर मे आएगा चोर का पुलीस तलास करेगी फिर चोर पकड़ा जाएगा आर हमारा समान मिल जाएगा ओर

फिर हम दोनो मिया-बीबी पुलीस के साथ घर आएगे सारा समान मिल जाएगा। पशिचम बंगाल की बात आप करते है जरा एक नजर आप दिल्लि की हमारी केन्द्रीय सरकार किस तरह अन्ध कानुन अपनाए हुए है किस तरह का वहां लां एण्ड आर्डर है। अनेक वैसे स्टेट है जहा आपकी पार्टि की सरकार है जाकर अदर स्टेट मे भी घुम आए देखो किस तरह आज देश के अन्दर आपकी सरकार साम्प्रदायिकता को बढावा दे रही है। हरिजनो के प्रति कैसा व्यवहार किया जा रहा है। आप जिस-तरह की बड़ी बड़ी बात यहां करते उसपर कभी अमल किए है। जव इच्छा होता है केडर को लेकर सड़क पर उतर जाते है। आज यहा के आम जनता, यहां के कानुन वावस्था से काफी खुश है चारो ओर शान्ति है।

दुसरी तरफ विदेशो की ओर से आए परिन्दा को तितली को भगाने के लिए किस तरह से हमारी केन्द्रीय सरकार ने गाइड किया। उसको भगाने के लिए मारने के लिए हेलीकांप्टर से मेडीसीन का छिड़काव किया गया। लेकिन वही जव ६ दिसम्बर के बाद देश मे जब गेदरगि हो रहा था हजारो की संख्या मे हमारे हिन्द-मुसलमान भाई आपस मे लडकर मर रहे थे उस समय केन्द्रीय सरकार ने कोई कदम नहीं उठाया। उस समय आपकी केन्द्रीय सरकार क्या कर रही थी इसी पर कहा गया है।

कत्ल होते तो मुक्षे शहर मे देखा सबने
कोई पहुचा न अदालत मे गवाही के लिए॥

इसलिए मै आपसे फिर कहता हूं यहां लां एण्ड आर्डर की सुविधा है यह यहा की जनता अच्छी तरह जानती है। मै यहाकी कहूंगा कि अभी भी हमे ववुत कुछ करना होगा। हमे कुछ और सुविधाए होना चाहिए था। जवाहर होजगार योजना के तरह आसनसोल क्षेत्र मे बहुत काम हुआ है लेकिन हमारे क्षेत्र मे जवाहर रोजगार योजना के तरह जो किलोमीटर शाहर से दुर है उसे जोड़ने के लिए रोड दिया जानना चाहिए था हमारे क्षेत्र मे यह काम नही हुआ है। यह काम होना चाहिए। इसी के साथ हम आपनी पार्टी के तरफ सं और आपनी तरफ से गवर्नर एडरेस का समर्थन करता हूं।

[5-30 — 5-40 P.M.]

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় চেয়ারম্যান, গত ২০ জানুয়ারি মহামান্য রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করেছেন সেই ভাষণকে সমর্থন করে এবং বিরোধীরা যে সমস্ত

অ্যামেন্ডমেন্ট এনেছেন তার বিরোধিতা করে দু-চারটি কথা বলতে চাই। ২ দিন ধরে রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক চলছে। আমি আশা করেছিলাম, বিরোধী পক্ষের সদস্যরা অন্তত রাজ্যের স্বার্থে পশ্চিমবাংলার মানুষের স্বার্থে গঠনমূলক উন্নয়নের প্রস্তাব দেবেন। এই দুইদিন ধরে যে আলোচনা হচ্ছে তাতে বিরোধীরা যে অকথ্য ভাষা ব্যবহার করেছেন এবং যেভাবে হাসি-ঠাট্টায় পর্যবসিত করেছেন তাতে আমি অবাক হয়ে যাচ্ছি। একজন সম্মানিত সদস্য মহামান্য রাজ্যপাল মহাশয়কে নির্লজ্জ বলেও উল্লেখ করেছেন। যাইহোক, এটা হচ্ছে তাদের চরিত্র। বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় প্রতিষ্ঠিত। মহামান্য রাজ্যপালের ভাষণে পুঙ্খানুপুঙ্খভাবে সমস্ত ডিপার্টমেন্টের কথা বলা হয়েছে এবং সাধারণ মানুষের উন্নয়নের স্বার্থে, গ্রামীণ উন্নয়নের স্বার্থের কথা রাজ্যপালের ভাষণের মধ্যে রয়েছে। আজকে ত্রিস্তর পঞ্চায়েতের মাধ্যমে ভূমি সংস্কার হয়েছে এবং পাট্টাদাররা জমিতে প্রতিষ্ঠিত হয়েছে। আমি বীরভূম জেলার গ্রামের এম.এল.এ হিসাবে বলতে পারি, আজকে গ্রামীণ চেহারা পাল্টে গেছে। মাননীয় চেয়ারম্যান স্যার, আপনি গ্রামে যদি যান তাহলে গ্রামে গিয়ে খোঁজ করলে দেখতে পাবেন চাকরাণী খোঁজ করলেও আপনি পাবেন না। আজকে তারা সর্বদা কাজ কর্মে ব্যস্ত, তাদের মধ্যে একটা অর্থনৈতিক স্বচ্ছলতা ফুটে উঠেছে, এটাই বামফ্রন্টের একমাত্র সাফল্যের উদাহরণ। আজকে অনুরূপভাবে পৌরসভাগুলিও কাজ করে চলেছে। কোনও কোনও মাননীয় সদস্য পঞ্চায়েতের টাকা পয়সা নিয়ে দুর্নীতির কথা বলেছেন, কিন্তু আজকে যেখানে যেসব পঞ্চায়েতের সদস্য এবং প্রধানেরা রয়েছেন সেখানে পরিষ্কার করে আমাদের আইনে বলে দেওয়া হয়েছে মাননীয় বিরোধী দলের সদস্যরা সেটা জানেন। তারা এটাও জানেন যে আজকে পঞ্চায়েতের কাজ কর্ম করতে গেলে সেখানে সর্ব দলীয় সমন্বয় কমিটির মাধ্যমে প্রধানেরা টাকা পয়সা অ্যালট করবেন এবং নির্বাচিত সদস্যদের মধ্যে তা বিলি করবেন। নির্বাচিত সদস্যরা গ্রামে তা ম্যানেজ করে ঠিক করবেন কোন কাজটা করা উচিত কোনটা আগে করা উচিত। আজকে দুর্নীতি করলে রাজ্যের প্রভুত ক্ষতি হত। আজকে ১৭ বছর ধরে বামফ্রন্ট সরকারকে গ্রামের মানুষ চোখের মনি করে রেখেছে। ওনাদের ধারণা ভুল, বামফ্রন্ট হাওয়ায় উড়ে আসেনি, বহু আন্দোলন, রক্তক্ষয়ী সংগ্রামের মধ্যে দিয়ে মানুষ বামফ্রন্টকে প্রতিষ্ঠিত করেছেন। আমি বলতে চাই, ওনারা আজকে যে সমস্ত কথা বার্তা আলোচনা করছেন সমস্ত পশ্চিমবঙ্গের মানুষ এই বিধানসভার মাধ্যমে জানবেন,আমি বীরভূম অন্যান্য সাবজেক্ট কমিটির সদস্যদের মতো ওয়েলফেয়ার কমিটির সদস্য হিসাবে গিয়েছিলাম, সেখানে ওনাদের সদস্যও রয়েছেন তাকে সমস্ত জায়গা ঘুরে দেখানো হয়েছে, তিনি অবাক হয়ে গেছেন। তাই আজকে মাননীয় বিরোধী দলের সদস্যদের অনুরোধ করব আজকে দুর্গাপুরে একটা শহর তৈরি হয়েছে, সমস্ত দপ্তরের কাজকর্ম চলছে। ওনারা জানেন না। গ্রামের লোকের সঙ্গে ওনারা মেশেন না সুতরাং খবরাখবর রাখেন না বলে এই কথা বলছেন। বক্রেশ্বর তৈরির কথা বলেছেন সেটা হবে। এই কথা বলে এই ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-40 — 5-46 P.M.]

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় চেয়ারপার্সন, গত ২০ তারিখে মহামান্য রাজ্যপাল যে বক্তৃতা করেছেন তাকে ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব পাঠানো হয়েছে তার সমর্থনে আমি কয়েকটি কথা বলতে চাই। আজকে যখন আমি এই কথা বলছি, যখন মাননীয় রাজ্যপাল

তার ভাষণের মধ্যে দিয়ে সারা পশ্চিমবঙ্গের সমস্ত কথাটা সংক্ষেপে বলার চেষ্টা করেছেন। আমাদের সাফল্য, বিশালতা গণতান্ত্রিক সবকিছু গুছিয়ে বলেছেন। আজকে মাননীয় বিরোধী দলের সদস্যরা একে অবাস্তব, অসার, মিথ্যা বলে চালানোর চেষ্টা করেছেন। আমি একটা কথা বলতে চাই যে, সারা ভারতবর্ষের রাজনৈতিক পরিস্থিতিতে অর্থনৈতিক সঙ্কট শুরু হয়েছে। তার অঙ্গ রাজ্য হিসাবে পশ্চিমবঙ্গ বিশেষ করে ১৭ বছর ধরে বামফ্রন্ট সরকার এখানে প্রতিষ্ঠিত আছেন মানুষের সমর্থন নিয়ে। আমরা দেখেছি এই রাজ্যে এই জাতীয় ঘটনা ঘটতে পারে না। ক্রমশ যে অবস্থার মধ্যে দিয়ে আমরা এসেছি তার পরিবর্তন করতে পেরেছি। তবে এটা বলতে রাজি আছি যে মৌলিক যে সমস্যা তার সমাধান করা সম্ভব নয়, যেহেতু সীমিত ক্ষমতা এবং সীমিত অর্থের মধ্যে আমরা করতে চাইছি। বিশাল ভারতবর্ষের যে কাঠামো আছে এটার সম্পূর্ণভাবে পরিবর্তন করার দরকার এটা আমি আগেও বলেছি এখনও বলছি। একটি কথা ভাবতে হবে যে, আজকে যে কাঠামোর মধ্যে রয়েছি তাতে গায়ে কাদা লাগবেই, কারণ পাঁক থেকে পদ্মফুল তুলে আনলে তার গায়েও কাদা লেগে থাকে। তবে পশ্চিমবঙ্গে গণতান্ত্রিক আন্দোলনের মধ্যে দিয়ে আমরা অনেকটাই পাঁক পরিষ্কার করতে পেরেছি। আমরা জানি, অন্ধদেশে আয়না বিক্রি হয় না, কিন্তু সেটা ১৭ বছর আগে পশ্চিমবঙ্গে বাস্তব হলেও বর্তমানে আর সেই অবস্থা নেই। এখন এখানকার মানুষ ভাল-মন্দ বিচার করবার ক্ষমতা পেয়েছেন, তারা যাচাই করতে শিখেছেন এবং তারজন্য তারা এই সরকারকে টিকিয়ে রেখেছেন। তারফলে আপনারা আরও বিচ্ছিন্ন হয়ে যাচ্ছেন জনগণ থেকে। স্বাধীনতার প্রথম যখন কংগ্রেস ক্ষমতায় আসে তখনও ৪০ ভাগের বেশি মানুষ কংগ্রেসকে সমর্থন করেননি। আজকে এরাই সমগ্র ভারতবর্ষে লড়াই বাধিয়ে রেখেছেন। যাতপাত এবং ধর্ম, সমস্ত দিক থেকে। স্বাধীনতার সময় বলা হয়েছিল জমিদারি প্রথা উচ্ছেদ করা হবে এবং ভূমি সংস্কার করা হবে। আজকে যখন ৯ লক্ষ একর জমি আমরা বিলি করতে পারলাম এবং ১৪ লক্ষ বর্গাদারের নাম নথিভুক্ত করতে পারলাম তখন বলছেন, এই রাজ্যে ভূমি সংস্কারের কাজ হয়নি! সেটা যদি না হয়ে থাকে তাহলে রাজ্যে উৎপাদন বাড়ল কি করে? নানারকম প্রাকৃতিক দুর্যোগ গেছে, তা সত্ত্বেও পশ্চিমবঙ্গের গাঁয়ের মানুষ এখন আর অনাহারে থাকছেন না। এখন এই রাজ্যে কৃষি জমির পরিমাণ কমে গেছে জনবসতি এবং কারখানা ইত্যাদি গড়ে ওঠার ফলে, কিন্তু বিঘা প্রতি গড় উৎপাদন বৃদ্ধির ফলে আজকে সার্বিক উৎপাদনটা বেড়েছে। আমাদের সরকারের বড় কোনও প্রকল্প হাতে নেবার ক্ষমতা নেই সীমিত আর্থিক ক্ষমতার কারনে, তাই ক্ষুদ্র সেচের মাধ্যমে গ্রামের প্রত্যন্ত এলাকায় সেচের জল পৌঁছে দিয়ে কৃষি উৎপাদন বাড়াবার চেষ্টা করা হয়েছে এবং নতুনভাবে ক্ষুদ্র সেচের অনেক প্রকল্প গ্রহণ করা হয়েছে। ব্যক্তিগতভাবে মানুষ সার্বমার্সেবেল ওয়াটার ব্যবহার করে চাষ করছে, কিন্তু জেলা পরিষদ স্থির করেছে যে, যেহেতু মাটির নিচের জল বেশি ব্যবহার করলে জলস্তর নিচে নেমে যাচ্ছে তাই সার্ফেস ওয়াটারকে ধরে রেখে সেচের ব্যবস্থা করা হচ্ছে, এক ফসলা জমিকে দুই ফসলা করা হয়েছে এবং ক্রপ প্যাটার্ন পাল্টাবার চেষ্টা করা হচ্ছে। আজকে এখানে পঞ্চায়েতের কথা অমৃত সমান। এবারে পঞ্চায়েত নির্বাচন যা হল সেটা একটা বিরাট ব্যাপার। সেখানে কংগ্রেস দুই-চারটি সিট পেলেও আমরা বলি সেটা আমাদের দয়াতেই তারা পেয়েছেন, কারণ এক তৃতীয়াংশ রিজারভেশন যা মহিলাদের জন্য করা হল এবং শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবদের জন্য যা সংরক্ষণ করা হল তাতে কংগ্রেসের সুবিধাই হল। কারণ এর

আগে ওদের সঙ্গে কংগ্রেসের কোনও যোগাযোগই ছিল না, কিন্তু এই রিজারভেশন ব্যবস্থা চালু হবার ফলে কিছু লোককে তারা পেয়েছেন এবং তারফলে দুই-চারটি সিটও তাদের এসেছে। বি.জে.পি'র সঙ্গে আঁতাত করে, অন্যান্য সম্প্রদায়ের সঙ্গে আঁতাত করে, বিচ্ছিন্নবাদি শক্তির সঙ্গে আঁতাত করে কংগ্রেস এই নির্বাচনে লড়েছে, কিন্তু তাতেও তারা বেশি আসন পায়নি। আমরা দেখেছি যে নির্বাচন হয়ে যাবার পরে অফিস বেয়ারার যখন ঠিক করা হবে তখন কংগ্রেসের তরফ থেকে বি.জে.পি'র সঙ্গে হাত মিলিয়ে কোনও কোনও ক্ষেত্রে টাকার প্রলোভন দেখিয়ে কিছু লোককে ভাঙিয়ে নিয়ে প্রধান হওয়ার চেষ্টা করেছে। আমরা দুঃখের সঙ্গে দেখেছি যে কেন্দ্রে একটা মাইনরিটি সরকার তারা রাতারাতি সংখ্যাগরিষ্ঠ হয়ে গেল। তারা কিছু এম.পি-কে ছাগল-গরুর মতো কিনে এটা করল। পশ্চিমবঙ্গে এই জিনিস হবেনা, এখানকার মানুষ অনেক বেশি সচেতন। আজকে শিক্ষার ক্ষেত্রে আমরা পশ্চিমবঙ্গে কি দেখছি? আজকে প্রতিটি গ্রামে প্রাথমিক বিদ্যালয় গড়ে উঠেছে। প্রতিটি গ্রাম পঞ্চায়েত এলাকায় দুটো, তিনটে, চারটি করে মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক স্কুল হয়েছে। সাব-ডিভিসনে তো আছে, কিন্তু ব্লক স্তরেও অনেক জায়গায় কলেজ তৈরি হয়েছে। এর ফলে আমরা দেখছি যে আজকে গ্রামে প্রতিটি ঘর থেকে মানুষ তাদের ছেলেদের স্কুলে পাঠাচ্ছেন। আজকে তাদের রাখালি করতে হয়না, খাদ্যের জন্য এক জায়গা থেকে অন্য জায়গায় চরাতে হয়না। আজকে মানুষ চেষ্টা করছে তার ছেলেমেয়েদের অক্ষরযুক্ত করবার জন্য। আজকে এই সাক্ষরতা অভিযান আমাদের করতে হল কেন? এর জন্য দায়ী কারা? আগে বেশির ভাগ অংশের মানুষ সাক্ষরতার সুযোগ পায়নি। কংগ্রেস আমলে তাদের আপনারা অন্ধকারে রেখেছিলেন। এটা আপনারা ইচ্ছা করেই করেছিলেন যাতে মানুষ সচেতন হয়ে উঠতে না পারে। কারণ মানুষ যদি সচেতন হয়ে ওঠে তাহলে আপনাদের কারচুপি তারা ধরে ফেলবে, তাই আপনারা সেদিকে যাননি। সেজন্য আজকে এটা নিয়ে আমাদের ভাবতে হয়েছে। আজকে আমরা যে সাক্ষরতা কর্মসূচি বলাচ্ছি, আমরা গর্ব করে বলতে পারি যে এই বিষয়ে আমরা সাফল্য অর্জন করেছি। বর্ধমান জেলায় হয়ে গেছে। মুর্শিদাবাদে এটা চলছে। গ্রামে গ্রামে আমরা ঘুরে দেখেছি যে মানুষ সাংঘাতিক ভাবে আগ্রহি এবং উৎসাহিত হয়ে উঠেছে। অনেকে বলছেন, আপনারা এই কাজ করছেন, এটা এক মাস পরে বন্ধ করে দেবেন নাতো? আমরা তাদের বলেছি যে না, এর পরেও আমরা এই কাজ চালিয়ে যাব। আমার খড়গ্রাম এলাকায় আমি দেখেছি যে দুই জন বোবা লোক তারা নিয়মিত ভাবে সাক্ষরতা কেন্দ্রে এসেছে। তারা কথা বলতে পারতো না, কিন্তু লিখতে পারতো। কিন্তু এই ব্যবস্থা হয়ত আমরা বেশিদিন চালিয়ে যেতে পারব না যে সর্বনাশা নীতি আপনারা নিয়েছেন। আপনারা ভারতবর্ষের সার্বভৌমত্বকে বিকিয়ে দিয়েছেন, ঋণের ফাঁদে দেশকে জড়িয়ে দিয়েছেন। আজকে সেই জায়গায় মানুষ প্রতিবাদ করছে। এখানে একজন মাননীয় সদস্য সুব্রত মুখার্জি বললেন যে সারা পশ্চিমবঙ্গে নাকি পানীয় জল নেই। আমি তাকে একটু ভাবতে বলব। তিনি যদি গ্রামে গ্রামে গিয়ে দেখেন তাহলে দেখবেন যে প্রতিটি বাড়িতে বাড়িতে জল আছে। আজকে গ্রামে জল সরবরাহ প্রকল্প হাতে নেওয়া হয়েছে যাতে মানুষকে আরও বেশি করে সুযোগ দেওয়া যায়। আপনাদের আমলে মানুষ পুকুরের জল খেয়ে বাঁচতো। আজকে কুটিরশিল্পের উন্নয়ন করা হচ্ছে। আজকে যেখানে রাস্তা ছিলনা, যেখানে হাঁটতে পারতো না, সেখানে রাস্তা করা হচ্ছে, সেই সমস্ত জায়গায় এখন মানুষ চলাচল করছে। যেখানে মোরামের রাস্তা ছিল সেখানে পিচের রাস্তা করা

হয়েছে, সেতু নির্মাণ করা হচ্ছে, সড়ক পরিবহনের আরও উন্নতি করার জন্য চেষ্টা করা হচ্ছে। স্বাস্থ্যকেন্দ্র, চিকিৎসার ব্যাপারে আমরা জানি কিছু অভাব আছে, কিছু সঙ্কট আছে। তবে গ্রামীণ হাসপাতালে ডাক্তার থাকে, মানুষ অন্তত চিকিৎসা পাচ্ছে। তবে আমি এই কথা বলতে চাই যে আরও প্রয়োজন আছে। বৈদ্যুতিকরণের কাজ কিছু জায়গায় বাকি আছে, আশা করি সেইগুলি নিশ্চয়ই হয়ে যাবে। বিদ্যুতের ব্যাপারে বিশাল প্রকল্প হাতে নেওয়া হয়েছে, কিন্তু টাকার অভাবে সেইগুলি করা যাচ্ছে না। তার কারণ কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে না। আমি সকলের কাছে আবেদন করব, আসুন, আমরা হাতে হাত মিলিয়ে নূতন করে পশ্চিমবাংলাকে গড়ে তুলি। এই কথা বলে বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করে, ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 5-46 P.M. till 11 A.M. on Friday, the 28th January 1994 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 28th January, 1994 at 11.00 A.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 5 Ministers of State and 111 Members.

[11-00 — 11-10 A.M.]

...(Noise and Interruption)..

### OBITUARY REFEERENCE

**Mr. Speaker :** Hon'ble Members, I rise to perform a melancholy duty to refer to the sad demise of Dr. Hiralal Chopra, prominent educationist and Urdu writer, who breathed his last on 21st January, 1994 at 2 p.m. at his Calcutta residence. He was 87.

**Dr. Hiralal Chopra,** migrated to Calcutta from Lahore after the partition of India and got settled here. He was professor of Islamic History and Culture at Calcutta University. He was associated with "Anjuman Taraqqi Urdu, West Bengal" and "Iran Society" Calcutta. He was conferred D. Litt. in persian by the Tehran University. He was an eminent Urdu writer and also an eloquent orator in that language. During his stay at Lahore he came in close contact with Dr. Md. Iqbal and cherished his association with Dr. Iqbal throughout his life. This was evident from his frequent reference to Dr. Iqbal in his speeches. Throughout his life he worked for Hindu—Muslim unity and communal harmony. He represented the "Ganga-Jamuni" or the composite culture of the country.

At his death the State has lost a well-known Urdu litterateur and a great humanist.

I also refer to the tragic death of the coal miners at New Kendra colliery in Ranigunj area and to the jute workers at Kankinara Jute Mill.

Now I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark respect to the deceased.

..(At this stage the House observed two minutes' silence.)..

Thank you, ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the members of bereaved family of the deceased.

**Starred Question**

**(to which Oral answers were given)**

..(Noise and interruptions)..

***34 & *35- H.O.**

**স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তারের শূন্যপদ**

***৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩) শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এই রাজ্যে গ্রামের স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ডাক্তারের শূন্যপদের সংখ্যা কত;

(খ) কলকাতার হাসপাতালগুলিতে ডাক্তারের শূন্যপদের সংখ্যা কত;

(গ) কতকাল যাবৎ ডাক্তারদের উল্লিখিত পদগুলি শূন্য রয়েছে; এবং

(ঘ) উল্লিখিত শূন্যপদগুলি এতদিন পূরণ না করার কারণ কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** (ক) গ্রামের স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ডাক্তারের শূন্যপদের সংখ্যা ২০-১২-৯৩ পর্যন্ত ৪৬৪ ছিল।

(খ) কলকাতার হাসপাতালগুলিতে ডব্লু.বি.এইচ.এস. ডাক্তারের শূন্য পদের সংখ্যা ঃ-

(১) টিচিং হাসপাতাল—৬৭

(২) নন-টিচিং হাসপাতাল—৬০

কলকাতার টিচিং হাসপাতালগুলিতে শিক্ষককের শূন্য পদের সংখ্যা—৩০১

(গ) ডব্লু.বি.এইচ.এস. বিভিন্ন পদ বিভিন্ন সময়ের জন্য শূন্য আছে। শিক্ষকের কিছু পদ ২৫.৫.৯০ হইতে এবং কিছু পদ ২১.৩.৯৩ হইতে শূন্য আছে।

(ঘ) নিয়োগপত্র পাওয়ার পরেও অনেক ডাক্তার যথাসময়ে কাজে যোগদান না করার কারণেই উক্ত ডব্লু.বি.এইচ.এস. পদগুলি শূন্য আছে।

শিক্ষকপদগুলির পূরণ সাধারণভাবে পি.এস.সি. দ্বারা হইবার কথা—যাহা সময় সাপেক্ষ। ঐ পদ পূরণ দ্রুত করিবার জন্য ডব্লু.বি.এইচ.এস. অ্যাক্ট ৯০-এর একটি সংশোধনী প্রস্তাব আনা হইতেছে যাহা গৃহীত হইলে শূন্য পদ পূরণ দপ্তর দ্বারাই দ্রুত গতিতে করা যাইবে। এই কারণেই এতদিন শিক্ষকের পদগুলি পূরণ করা যায় নাই।

আজকে ফুড মিনিস্টারের সব প্রশ্ন হেল্ড ওভার থাকছে। কারণ ফুড মিনিস্টার অসুস্থ সেজন্য তিনি আজকে আসতে পারবেন না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। স্যার, আমি লাইব্রেরীতে গিয়ে যে কোয়েশ্চেনের উত্তরগুলো টেবলড হয়েছে, যেগুলোর রিপ্লাই হয়ে গিয়েছে, সেখান থেকে আমি উত্তরগুলো তুলে এনেছি। তাতে আমি দেখলাম যে প্রায় বাইশ লক্ষের মতো, ২১ লক্ষ ৮৫ হাজার ৫৬৯টি ভুয়া রেশন কার্ড চার বছরে বাতিল হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** আমি আগেই বলেছি যে খাদ্যমন্ত্রী আজকে আসবেন না। তিনি অসুস্থ। সেজন্য তাঁর কোয়েশ্চেনগুলো হেল্ড ওভার করেছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমরা হাসপাতালের ক্ষেত্রে দেখলাম যে ১০০ জন ডাক্তার এবং শিক্ষকের পদ শূন্য। গ্রামে এবং শহরাঞ্চলের শিক্ষাকেন্দ্রগুলিতে এই ডাক্তার ও শিক্ষকের শূন্যপদগুলি কতদিনের মধ্যে পূরণ হবে তা নির্দিষ্ট ভাবে জানিয়ে আমাদের এই হাউসকে প্রতিশ্রুতি দিতে পারবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমরা স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ইতিমধ্যেই ৬০০ জনের মতো ডাক্তারের নিয়োগপত্র দিয়েছি। এই নিয়োগপত্র পেয়েও শতকরা ৪৫ থেকে ৫০ ভাগ ডাক্তার কাজে যোগ দেয় নি। অনেকে যোগ দিলেও কয়েকদিন পরেই চলে যায়। শূন্যপদ পূরণ করা সত্ত্বেও কাজ হয় নি। যে সমস্ত মেডিক্যাল কলেজগুলো আছে সেগুলোতে শিক্ষক নিয়োগের ব্যাপারে ১৯৯০ সালে মেডিক্যাল এডুকেশন আমরা ইনট্রোডিউস করি, সেই এডুকেশনে শিক্ষকদের যে অপশন দেওয়ার কথা তা অনেকেই দেন নি। কিছু শূন্য পদ রয়েছে সেগুলো পি. এস. সি.র

থুতে পূরণ হয়েছে। সেখানে পি. এস. সি.কে আমরা ১৯৯২ সালের জুন মাসে ডাক্তার চেয়ে পাঠিয়েছি। সেখানে এক বছর কি দেড় বছর বাদে ৯৩ সালের অক্টোবর মাসে ডাক্তারের নাম পাঠিয়েছি। সেই কারণে আগামী ৮ তারিখে আমি একটা সংশোধনী বিল আনব এবং সেই বিলটা আনার পরে আশা করছি সমস্ত শূন্য পদ পূরণ করে দেব।

[11-10 — 11-20 A.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি প্রায়শই বলে থাকেন গ্রামে ডাক্তাররা যেতে চাননা এবং তার জন্য শূন্যপদ খালি, পূরণ হয় না। এইগুলি একটি কারণ। আর পি.এস.সির কথাটাও বলেছেন, আমার বক্তব্য, যেটা জিজ্ঞাস্য সেটা হচ্ছে, আপনার হিসাব থেকেই দেখা যাচ্ছে শহরাঞ্চলে এমন কি খোদ কলকাতায় বহু ডাক্তারের পদ শূন্য, ফলে শুধু যে গ্রামে যেতে চায় না সেই কারণেই পদ শূন্য তা নয়। সেইজন্য আমার জিজ্ঞাস্য হচ্ছে পি.এস.সি. যাতে বছর বছর পরীক্ষা নিতে পারে এই মর্মে রাজ্য সরকার পি.এস.সি.কে কি ইন্সট্রাক্ট করতে পারে কি না যাতে বছর বছর তারা পরীক্ষা নেয় এবং সাথে সাথে আমার জিজ্ঞাস্য এই যে মেডিক্যাল এডুকেশন সার্ভিস-এ ৩০১টি পদ শূন্য, এটা ৯০ সাল থেকে চালু হওয়ার পর প্রাকটিকাল ইনফ্রাস্ট্রাকচার কত রয়েছে, এখানে হিসাবে দেখা যাচ্ছে ৩০১ জনের মতো, এখন নন-প্র্যাকটিসিং করে দেওয়ার জন্য অনেকে চলে যাচ্ছে ফলে সামগ্রিক এফেক্ট মেডিক্যাল এডুকেশনের জন্য যে ক্লাশ হ্যাম্পার হচ্ছে এই সমস্যাটা মেটাবার ব্যাপারে আপনি কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি আমার বক্তব্য শুনেছেন কিনা জানি না, যেহেতু তারা প্র্যাকটিসিং কিনা এই ওপিনিয়ন দেয়নি, সেইজন্য তাদেরকে আমরা অন্য হাসপাতালে বদলী করেছি, তারা কাজে জয়েন করেনি, সেইজন্য শূন্য পদ খালি রয়েছে। আমরা সংশোধনী আইনে আনছি, আপনাদের এখান থেকে অনুমতি নিয়ে, সরাসরি পাবলিক অ্যাডভার্টাইজমেন্ট করে, আমরা স্পেশালিস্ট এবং শিক্ষক নিয়োগ করব-৩৫০ জনকে নিয়োগ করব—৩৪৫ জনের মতো খালি আছে। যাতে শিক্ষার কোনও অসুবিধা না হয়। সেইজন্য বলছি প্রতি বছরে পি.এস.সি.কে আমরা পরীক্ষা নেওয়ার কথা বলি কিন্তু ওরা বলে আমরা যে লিস্ট পাঠিয়েছি সেটা একজস্ট হয়েছে কিনা, আমরা একজস্ট হওয়ার পরে তাদের জানাই, তাদের পরীক্ষার ব্যবস্থা করতে দেড় দুই বছর লাগে, আমরা ১ হাজার জনের লিস্ট পেয়েছি, ৬৫০ জনকে নিয়েছি, ৩৫০ জন এখনও হাতে আছে, যখন দেখব কোনও হাসপাতালে ডাক্তার নেই তখন সেখানে তাদেরকে দেব।

**শ্রীমতী মহারানী কোঙার ঃ** যে সমস্ত ডাক্তারদের ট্রান্সফার করা হয়েছিল তারা সেই জায়গায় যাচ্ছেন না। কিছু কিছু ডাক্তার আছে তারা মাসে ১৪/১৫ দিন অন্তর যাচ্ছে, সই করে চলে আসছে, নিজেদের চেম্বার করছে, তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এটা মাননীয় সদস্যা ঠিকই বলেছেন, আপনাদের যদি এই ধরনের স্পেসিফিক এভিডেন্স থাকে, আপনারা জেনে থাকেন তাহলে এই ধরনের অভিযোগ যদি আমাদের কাছে করেন যিনি ১৫ দিন অন্তর গিয়ে সই করে এসে প্র্যাকটিস করেন অন্য জায়গায় তাহলে আমরা আপনার অভিযোগটা নিয়ে তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করব।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র বা ফরেস্ট ভিলেজে বনাঞ্চলের হাসপাতালে, বিশেষ করে ডুয়ার্সের নীলপাড়া রেঞ্জে সেখানে এখনও পর্যন্ত কোনও ডাক্তার যায় নি বা উদ্বোধন হয় নি। এই ব্যাপারে গ্রামের স্বাস্থ্য কেন্দ্রের সঙ্গে বনের স্বাস্থ্যকেন্দ্র বা বনবাসী যে মানুষ তাদের চিকিৎসার জন্য স্বাস্থ্যকেন্দ্রগুলি খোলার ব্যাপারে, ডাক্তার নিয়োগের ব্যাপারে স্বাস্থ্য দপ্তর কি কোনও পজিটিভ ভাবনা চিন্তা করছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** বিভিন্ন দপ্তরের আন্ডারে যে সমস্ত স্বাস্থ্য কেন্দ্র থাকে, তারা আমাদের লিখে দেবেন, যেমন আমাদের জেলে যে সব জেলখানার হাসপাতাল আছে, সেখানে ডাক্তার দরকার হলে আমাদের সোশ্যাল ওয়েলফেয়ার মিনিস্টার আমাদের লিখে পাঠান তাঁর এত ডাক্তার দরকার, তখন আমরা সেখানে আমরা ডাক্তার পাঠাই। তেমনি যদি বন দপ্তর আমাদের লিখে পাঠান যে এই রকম স্বাস্থ্য কেন্দ্র আমাদের রয়েছে অথচ সেখানে ডাক্তার নেই, তাহলে সেখানে আমরা পাঠিয়ে দেব।

**শ্রী আবু আয়েস মণ্ডল ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, রাজ্যের যে সমস্ত আই.পি.পি. ফোর এ হাসপাতাল বিগত দু তিন বছর ধরে নির্মিত হয়ে পড়ে রয়েছে, এখনও উদ্বোধন করা হয়নি, সেইগুলোতে কোনও ডাক্তার নিযুক্ত করা হয়েছে কি না এবং আশু সেইগুলো উদ্বোধনের ব্যবস্থা করছেন কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি, আই.পি.পি. ফোরে কোনও ডাক্তার প্রয়োজন হয় না। সেখানে আমাদের থাকে এ.এন.এম. বা অকজিলিয়ারী নার্সি—মিডওয়াইফ, তাদের দেড় বছর প্রশিক্ষণ দেবার পরে আমরা তাদের নিয়োগ করি। এই ট্রেনিং আমাদের হয়ে গেছে। এদের এখন নিয়োগ করা হবে, তারপর আই.পি.পি. ফোরে যেখানে বাড়ি, সেখানে প্লেসমেন্ট করা হবে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমাদের মেদিনীপুর জেলার সদর হাসপাতালে ৩০ টি অনুমোদিত ডাক্তারের পদ আছে, কিন্তু সেখানে ৬০ জন ডাক্তার আছে। তমলুক মহকুমা হাসপাতালে মাত্র ১৫টি অনুমোদিত পদ, অথচ সেখানে ৩০ জন ডাক্তার রয়েছে। তাদের অনেকে নার্সিং হোমে প্র্যাকটিস করে, গ্রামে যখন ডাক্তার পাওয়া যাচ্ছে না, তখন যারা বেআইনি ভাবে শহরের নার্সিং হোমে প্র্যাকটিস করছে, তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণের কথা ভাবছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** স্পেসিফিক খবর দেবেন ডাক্তারের নাম দিয়ে, আমি তার

বিরুদ্ধে ব্যবস্থা নেব।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, আপনি ডিরেক্ট রিক্রুটমেন্ট করবেন, কোন পদ্ধতিতে করবেন এবং কত সময় লাগবে?

**শ্রী প্রশান্তকুমার শূর :** পাবলিক অ্যাডভার্টাইজমেন্টের মধ্যে দিয়ে আমরা একটা নির্দিষ্ট সময় করে দেব, এই সময়ের মধ্যে দরখাস্ত করতে হবে, আমরা আশা করি ডাক্তার পেয়ে যাব। কারণ বহু ডাক্তার আছেন, অনেকে বলেন, সেই সব ডাক্তার আনএমপ্লয়েড। সুতরাং ডাক্তার আমরা পাব না কেন? কিন্তু শিক্ষক যারা হবেন, তারা প্র্যাকটিস করতে পারবেন না এই শর্তে তাদের আসতে হবে।

[11-20 — 12-00 (including Adjournment)]

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলি :** মাননীয় মন্ত্রী মহাশয়, মেয়ো হাসপাতাল অধিগ্রহণ করার পর সেখানে ৮ জন ডাক্তার দেওয়ার কথা ছিল, কিন্তু মাত্র ২ জন ডাক্তার দেওয়া হয়েছে এবং ২৫ জন নার্সিং স্টাফের জায়গায় মাত্র ২ জন নার্সিং স্টাফ দেওয়া হয়েছে। ফলে ওখানে আউট-ডোর এবং ইন্ডোর চালু হয় নি। কবে থেকে হাসপাতালটি সুন্দরভাবে পরিচালিত হবে জানাবেন কি?

**মিঃ স্পিকার :** এইভাবে হয় না। আলাদা নোটিশ দিতে হবে।

**সরকার অনুমোদিত গ্রন্থাগার**

*৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৬) **শ্রী আবু আয়েস মণ্ডল :** গ্রন্থাগার (শিক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে সরকার অনুমোদিত গ্রন্থাগারের সংখ্যা কত; এবং

(খ) এর মধ্যে গ্রামীণ গ্রন্থাগারের সংখ্যা কত?

**শ্রী তপন রায় :** (ক) বর্তমানে রাজ্য সরকার অনুমোদিত গ্রন্থাগারের সংখ্যা ২৪৮৮।

(খ) এর মধ্যে গ্রামীণ গ্রন্থাগারের সংখ্যা ২৩৮।

**শ্রী আবু আয়েস মণ্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে, রাজ্যে গ্রামীণ গ্রন্থাগারের সংখ্যা উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। আপনি অনুগ্রহ করে জানাবেন কি, ১৯৭৬ সাল পর্যন্ত এ রাজ্যে গ্রামীণ গ্রন্থাগারের সংখ্যা কত ছিল এবং সাথে সাথে ডিস্ট্রিক্ট লাইব্রেরি এবং সাব-ডিভিসনাল লাইব্রেরির সংখ্যাই বা কত ছিল এবং বর্তমানে কত?

**শ্রী তপন রায় :** ১৯৭৭ সালের আগে এ রাজ্যে মোট গ্রন্থাগারের সংখ্যা ছিল ৭৩২।

বিভিন্ন ক্ষেত্রের যে ব্রেক-আপটা মাননীয় সদস্য চাইলেন সেটা এই মুহূর্তে আমার কাছে নেই। আলাদা নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী আবু আয়েস মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, রাজ্যের গ্রন্থাগারগুলিতে বেশ কয়েক বছর ধরে অনেক শূন্য পদ আছে, সেই শূন্য পদগুলির সংখ্যা কত এবং যে সমস্ত লাইব্রেরিতে কোনও স্টাফ নেই তার সংখ্যা কত? শূন্য পদগুলি শীঘ্র পূরণ করার জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করছেন কি?

**শ্রী তপন রায় ঃ** যদিও প্রশ্নটি মূল প্রশ্নের সঙ্গে সংযুক্ত নয় তথাপি আমি বলছি যে, রাজ্যের গ্রন্থাগারগুলিতে কিছু সংখ্যক পদ শূন্য আছে। সংখ্যাটা কত এখনই বলতে পারছি না, নোটিশ পেলে উত্তর দিতে পারব।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, গত জুলাই মাসের বিধ্বংসী বন্যার ঠিক আগে আলিপুরদুয়ারে যে বই মেলা হয়েছিল তাতে যোগ দিতে আপনি আলিপুর দুয়ার গিয়েছিলেন এবং সেখানে আপনি আলোচনা প্রসঙ্গে আমাদের জানিয়েছিলেন যে, গোটা রাজ্যে কিছু গ্রন্থাগারকে উন্নতি করার পরিকল্পনা করছেন। আমাদের আলিপুরদুয়ারের এডোয়ার্ডি লাইব্রেরি—যার আমরা এবৎসর ৭৫ বর্ষ পূর্তি উৎসব পালন করছি—আপনার উন্নয়ন পরিকল্পনার মধ্যে আছে কি?

**শ্রী তপন রায় ঃ** মাননীয় সদস্য সঠিকভাবেই বলেছেন যে, রাজ্য স্তরে আলোচনা হয়েছে কিছু কিছু গ্রন্থাগারকে আপগ্রেড করা যায় কিনা। মাননীয় সদস্য যে গ্রন্থাগারটির কথা বলছেন সেটির সম্বন্ধেও প্রস্তাব এসেছে এবং সেটাও আমাদের বিবেচনার মধ্যে আছে।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিমবঙ্গের কলকাতায় অবস্থিত বঙ্গীয় সাহিত্য পরিষদ একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান। এটিকে আরও উন্নত করে গড়ে তোলার কোনও পরিকল্পনা কি সরকারের আছে?

**শ্রী তপন রায় ঃ** বঙ্গীয় সাহিত্য পরিষদ নিঃসন্দেহে গ্রন্থাগারের ভূমিকা পালন করছে, যদিও বেসরকারি গ্রন্থাগার। এই সমস্ত গ্রন্থাগারগুলিকে বিভিন্ন বিষয়ে আর্থিক অনুদান দিই। এক্ষেত্রে রাজ্য সরকারের কোনও উদ্যোগ নেই। তবে আপনি খোঁজ নিলে জানতে পারবেন ইতিমধ্যে রাজ্য সরকার সুনির্দিষ্ট পদক্ষেপ নিয়েছেন।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** আপনি জানেন, সাক্ষরতা প্রসারের পর আমাদের গ্রামাঞ্চলের গ্রন্থাগারগুলিতে নব সাক্ষররা আসছেন। কিছু কিছু গ্রন্থাগারগুলিতে সেখানে নব সাক্ষরদের পড়ার বই দেওয়া হয়েছে এবং তাঁরা গ্রাহক হয়েছেন। কিন্তু সমস্ত গ্রন্থাগারগুলিতে এদের পড়ার মতন পুস্তক পৌঁছে দেওয়া হয় নি। বিশেষ করে বর্ধমান জেলায় প্রথম পর্যায় এবং দ্বিতীয় পর্যায়ের কাজ শেষ হয়েছে। সমস্ত গ্রন্থাগারগুলিতে নব সাক্ষরদের পড়ার মতন বই

*পৌঁছে দেবার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা?*

**শ্রী তপন রায় :** আমরা ইতিমধ্যে এই বিষয়টি নিয়ে আলোচনা করছি এবং রাজ্য সরকার এ ব্যাপারে একমত। সাক্ষরতা কর্মসূচির ক্ষেত্রে বিশেষ করে সাক্ষরোত্তর কর্মসূচিতে গ্রন্থাগারের ভূমিকা অপরিসীম। ইতিমধ্যে সুনির্দিষ্টভাবে সদ্য সাক্ষরদের বইয়ের তালিকা প্রকাশ করা হয়েছে এবং কিছু কিছু জায়গায় পৌঁছে দেওয়া হয়েছে, কিন্তু সমস্ত জায়গায় পৌঁছে দেওয়া যায় নি। আগামী দিনে পরিকল্পনা আছে যাতে সদ্য সাক্ষরদের পড়ার মতন বই পৌঁছে দেওয়া যায়।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** রাজ্য সরকার গ্রন্থাগারের যে সংখ্যা দিয়েছেন তাতে দেখা যাচ্ছে শহরের তুলনায় গ্রামে গ্রন্থাগারের সংখ্যা অনেক কম। আগামী দিনে গ্রামীণ গ্রন্থাগারের সংখ্যা আরও বেশি করার কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী তপন রায় :** গ্রামে গ্রন্থাগারের সংখ্যা কম নয়। স্পনসর্ড ২ হাজার ৪৩৮টি, তারমধ্যে ২২৩৮টি হচ্ছে গ্রামে। এই মুহূর্তে নতুন করে গ্রামীণ গ্রন্থাগার করার পরিকল্পনা নেই। তবে ভবিষ্যতে নিশ্চয়ই চিন্তা-ভাবনা করা যাবে।

**শ্রী শৈলজাকুমার দাস :** শহরে সরকারি পৃষ্ঠপোষকতায় বই মেলার ব্যবস্থা রাজ্য সরকার করেন, কিন্তু জেলাগুলিতে নিয়মিত সরকারি পৃষ্ঠপোষকতায় বই মেলা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী তপন রায় :** রাজ্য সরকার শহরে যেমন গ্রন্থমেলা করেন তেমনি প্রত্যেকটি জেলায় জেলায় সরকারি উদ্যোগে গ্রন্থ মেলা হয়। শুধু জেলায় নয়, বিভিন্ন মফস্বল এলাকায় এই বই মেলা করা হচ্ছে। যেমন, রাজ্য সরকার শহরে উদ্যোগ নিচ্ছেন তেমনি বেসরকারি উদ্যোগে বিভিন্ন প্রকাশকরা এই গ্রন্থ মেলা করছেন।

**শ্রী সৌগত রায় :** সম্প্রতি পশ্চিমবঙ্গ সরকারের উদ্যোগে ময়দানে যে গ্রন্থমেলা হয় তাতে লোকজন বিশেষ কিছু যায়নি। কিন্তু বেসরকারি উদ্যোগে বুক সেলার্স অ্যান্ড পাবলিশার্স গিল্ড যে বই মেলা করেছেন তাতে ভীষণ লোক হচ্ছে, হাঁটা যাচ্ছে না। আমার প্রশ্ন হচ্ছে, রাজ্য সরকার যে বই মেলা করছেন তাতে ভীড় হচ্ছে না। রাজ্য সরকারের উদ্যোগে এই বই মেলা সংগঠিত করার উদ্দেশ্য কি যেখানে লোকজন যাচ্ছে না?

**শ্রী তপন রায় :** মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন, রাজ্য সরকারের উদ্যোগে যে গ্রন্থমেলা করা হয় তার একটা পৃথক উদ্দেশ্য ছিল। কলকাতায় যে বই মেলা হয়েছে তাতে নতুন কিছু প্রচার করছি না। এর একটা পৃথক উদ্দেশ্য ছিল। উদ্দেশ্যটা হচ্ছে, একদিকে পুস্তক, লেখক এবং প্রকাশকদের এক জায়গায় এনে বাংলা ভাষায় যে সমস্ত বই বেরোয় সেই বইগুলিকে কার্যত বিক্রি করা, সেই সঙ্গে সঙ্গে মনে রাখা দরকার সেখানে যারা ছোট ছোট প্রকাশক

আছে যারা স্টল নিতে পারছে না তাদের বই যাতে নিয়মিত বিক্রি হয় তার ব্যবস্থা করা। এই উদ্দেশ্য সামনে রেখে গ্রন্থমেলা অনুষ্ঠিত হয়।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** রাজ্য সরকারের গ্রন্থাগারের সংখ্যা বলছেন ২ হাজার ৪৩৮টি। এই ২ হাজার ৪৩৮টি গ্রন্থাগারে সবকটিতে লাইব্রেরিয়ান নেই। কিছু কিছু জায়গায় একটি লাইব্রেরিয়ানকে দিয়ে ২/৩টি জায়গায় যুক্ত করে দেওয়া হয়েছে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি কতদিনের মধ্যে এই গ্রন্থাগারগুলিতে ১ জন করে লাইব্রেরিয়ান দেওয়া সম্ভব হবে?

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনি কোয়েশ্চেন কল করছেন কিন্তু মন্ত্রী মহাশয়কে তো দেখতে পাচ্ছি না।

**(এই সময়ে কংগ্রেস বেঞ্চের একাধিক মাননীয় সদস্য বক্তব্য রাখিতে উঠিয়া দাঁড়ান।)**

**(ভীষণ গোলমাল)**

**মিঃ স্পিকার ঃ** আগে একটা কোয়েশ্চেন হেল্ড ওভার হয়েছে, তার নোটিশ পেয়েছি, বাকিগুলির পাইনি।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** আমি খোঁজ নিয়েছিলাম, উনি আসছেন, ওঁর দপ্তর থেকে বললেন।

**মিঃ স্পিকার ঃ** এ রকম চলবে না। বেলা ১১টার সময় হাউস বসেছে, কোয়েশ্চেন আওয়ার চলছে, এখন মন্ত্রী অনুপস্থিত? মিঃ মুখার্জি প্লিজ টেক ইওর সিট, Mr. Sinha, I will adjourn the House till 12 O'clock because the Minister is not here. But I will request you to inform that when he comes, he must explain his absence. It is not proper. It should not be done. The House stands adjourned till 12 O'clock.

.....(Accordingly the House was adjourned till 12 noon.)....

[12-00 — 12-10 P.M.]

## AFTER ADJOURNMENT

### Flyovers at Bondel Gate and Lake Gardens

***38.** (Admitted Question No. *304) **Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the P.W. (Roads) Department be pleased to state—

(a) Whether it is a fact that Government has taken any decision to build flyovers at Bondel Gate and Lake Gardens; and

(b) if so, when these projects will be started and completed ?

...(noise and interruption)....

**Mr. Speaker :** Please take your seat. Please take your seat. Mr. Sinha, I find that the Minister has not yet arrived. It is unfortunate he could not arrive in time and the question could not be taken up today. What I intend to do is that all the questions are treated as held over. These will be taken up on the next rotational day. But he will have to come and explain to the House why he could not be present to day. And I would request all Ministers to make a note in future that days fixed for their questions are mandatory days, they have to be present in the House unless some very unforseen circumstances, something happen which is beyond control. There may be some important programmes, some important engagements but they should plan in such a way that can be present at the appropriate time in the House. It is the responsibility It is the commitment. Some casual or lackadaisical attitude is not good. It should not be there. We will deal the matter after the Minister comes and explains.

I hope we will proceed with other business of the day.

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুনে অবাক হয়ে গেলাম, আগেও দুই-একবার এইরকম হয়েছে এবং তখন আপনি মন্ত্রীদের এ-ব্যাপারে দৃষ্টিও আকর্ষণ করেছেন। আমরাও এক সময় বিরোধী পক্ষে ছিলাম। বিরোধী পক্ষের কাছে প্রশ্নোত্তর পর্বটা একটা বিশেষ অধিকার। আমি শুনলাম, আজকে দুইজন মন্ত্রী যাদের প্রশ্নের উত্তর দেবার কথা তারা আসেননি।

**মিঃ স্পিকার :** দুজনের মধ্যে একজন চিঠি দিয়ে জানিয়েছেন যে, তিনি অসুস্থ।

**শ্রী জ্যোতি বসু :** যিনি চিঠি দিয়ে জানিয়েছেন তাঁর কথা স্বতন্ত্র, কিন্তু যিনি চিঠি দেননি অথচ এলেন না তাঁকে এসে বলতে হবে কেন এটা তিনি করলেন। তবে আজকের কোয়েশ্চেনগুলি আর একটা রোটেশনাল ডেটে হওয়া উচিত।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Saugata Roy on the Subject of death of 56 coalmine

workers in a mine accident at New Kenda colliery near Asansol.

The Member will get early opportunity to raise the matter during the discussion on Governor's Address which is continuing. Moreover, he may invite the attention of Minister concerned through question, Calling Attention, Mention, etc.

I, therefore, withhold my consent to the Motion.

The Member may, however, read out the text of the Motion as amended.

**শ্রী সৌগত রায় :** মিঃ স্পিকার স্যার, আজকের সকালে নিউ কেন্দা কোলিয়ারীতে যারা মারা গেছেন তাদের জন্য শোক প্রস্তাব গ্রহণ করা হয়েছে। ঘটনাটা দুঃখজনক। সাগরদ্বীপে অ্যাকসিডেন্ট হোল, ঠিক তার পরপরই কেন্দা কোলিয়ারীর এই অ্যাকসিডেন্ট। এটা নেগলিজেন্সের ঘটনা সন্দেহ নেই। সেজন্যই আমি মোশনটা দিয়েছে। আমার মোশন হল—This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance of recent occurence. Death of 56 coal workers in mines accident at New Kenda colliery near Asansol. Accident took place in the night of 25th January due to fire at the pithead while workers were coming out after their shift. The accident was clearly the result of negligence of mines authority in observing mines saftey regulation and an independent enquiry is called for. এই ঘটনা সম্পর্কে বিনয়বাবু বিবৃতি দিয়ে বলেছেন যে, এরজন্য ইন্ডিপেন্ডেন্ট এনকোয়ারী হওয়া উচিত। এতবড় একটা অ্যাকসিডেন্ট হল, এক্ষেত্রে রাজ্য সরকারের ভিউটা কি সেটা বলা দরকার। আপনি অলরেডি কনডোলেন্স করেছেন। কাজেই রাজ্য সরকারকে বলুন স্টেটমেন্ট দিতে, কারণ এটা একটা সিরিয়াস ব্যাপার।

## Calling Attention To Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** Today, I have received five notices of Calling Attention, namely :-

(1) Reported accident at New Kenda Coal mine at Ranigunj and actions taken by the Government : Shri Dipak Mukherjee, Shri Birendra Kumar Moitra, Shri Anjan Chatterjee, Shri Abdul Mannan and Dr. Manas Bhunia.

(2) Latest position of Jute Mills in the districts of North-24 Parganas Hooghly and Howrah and steps taken by the Government to solve the long standing problems : Shri Santasree Chatterjee, Shri Bidyut Kumar

Das and Smt. Sandhya Chatterjee.

(3) Reported attack on Garifa out-post under Naihati P.S. in North-24 Parganas district :: Shri Sudip Bandyopadhyay.

(4) Imposition of Stamp-duty on deed of gifts at par with that on sale deed and increased corruptions in sub-Registry Offices :: Shri Manik Bhowmick.

(5) Reported accident at Kankinara Jute Mill causing death of some persons :: Shri Saugata Roy.

I have selected the notice of Shri Dipak Mukherjee, Shri Birendra Kumar Moitra, Shri Anjan Chatterjee, Shri Abdul Mannan and Dr. Manas Bhunia on the subject of the reported accident at New Kenda coal mine at Ranigunj and actions taken by the Government.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 10th February, 1994.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of the Home (police) Department to make a statement on the subject of reported police firing on students of Gopalgunj R.N. School at Kumargunj in south Dinajpur District on 23-1-94.

(Attention Called by Shri Saugata Roy, Dr.Manas Bhunia, Shri Abdul Mannan, Shri Tapan Hore, Shri Monohar Tirkey and Shri Birendra Kumar Moitra on the 24th June, 1994.)

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in reply to the Calling Attention Notice made by Sarbashree Saugata Roy, Manas Bhunia, Birendra Kumar Moitra, Abdul Mannan, Tapan Hore and Monohar Tirkey, in connection with the police firing on school students at Kumargunj in South Dinajpur district.

On January 20, 1994, Kamalesh Sarkar, a dismissed Headmaster of Raghunath High School in Gopalgunj under Kumargunj P.S. was involved in a fracas in the School premises when he went there along with some other persons and started cutting bamboos reportedly to set up a structure. A clash took place with some teachers present there namely Sankar Chandra Halder, Teacher-in-Charge, Jitendranath Sarkar, Assistant Teacher, Satyabrata Majumdar, Teacher and Dhiren Halder, a non-teaching staff. Both sides sustained injuries. Shri Sarkar was admitted to Balurghat Sadar Hospital with head injuries and was subsequently transferred to S.S.K.M. Hospital at Calcutta. 2 FIRs were filed in Kumargunj P.S.-one by Sankar, teacher against Kamalesh Sarkar, while another was filed on behalf of Kamalesh Sarkar, implicating the 3 teachers and the non-teaching staff. The above 3 FIR named teachers have been arrested. Attempts are being made to arrest the one remaining FIR named accused.

On January 21, 1994 a rumour spread at Kumargunj that Kamalesh Sarkar had succumbed to his injuries at Calcutta. On the same day at about 2-00 P.M. about 500 students along with some outsiders came in a procession, entered and ransacked the panchayat Samity and B.D.O. offices and attacked the officers and staff. One Radharani Mondal was injured and hospitalised. On the same day, another group of students went to Kumargunj P.S. and threw stones and brickbats at the thana building, damaging window panes and other articles in the police station.

On January 22, 1994, at about 11-30 A.M. a mob of about 1,500 persons from Dangerhat and Mahana under Kumargunj P.S. under the leadership of one Ajit Sarkar Cong.(I) and Biren Saha (BJP) assembled near the thana, demanding the arrest of the accused persons. The mob became violent and indulged in heavy stone-throwing end brickbatting. They were persuaded to desist from violence and warned but to no avail. 18 police personnel including C.I. Balurghat, and the O.C. Kumargunj. were injured in the heavy brickbatting. The thana building was severely damaged. Lathi-Charge and tear-gas had no effect. The miscreants then set fire and completely gutted a jeep of the thana. They also damaged the vehicle of the C.I. and took away a R.T. set. Some family quarters were also attacked. When it was found that lathi-Charge and tear-gas had no effect, the police were forced to

open 24 rounds of fire, in phases. Unfortunately one Partha Singha Roy, a student died in the firing. Two other persons Tapas Burman, a student and Robin Chowdhury another person were injured in the firing and are under treatment at the Balurghat Sadar Hospital.

On the same day (22.11.94) at about 2-30 P.M. an unruly mob attacked and set fire to the house of Jiten Sarkar and Sankar Halder, both FIR named. The Fire Brigade vehicle which went to the spot was attacked by the riotious mob and badly damaged. The driver was also injured. When police arrived, they were attacked by the mob. 4 police personnel sustained injuries including S.I. Aloke Goswami. The police opened 20 rounds of fire in two phases to bring the situation under control. Nobody was injured in the firing.

Section 144 was promulgated in Kumargunj P.S. area. 7 cases have been started at Kumargunj P.S. in connection with the mob violence which occurred at various places. 35 persons including 5 teachers have so far been arrested. Separate Executive Inquiries have been ordered into the incidents of police firing. Attempts, under the supervision of senior police officers are being made to apprehend all the persons named in the FIRs, filed at Kumargunj P.S. Detailed investigations into all the cases started at the police station are also proceeding

[12-10 — 12-20 P.M.]

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker** : Now, the Minister-in-Charge of the Transport Department will make a statement on the subject of accident of the launch 'Ma Abhaya', (Attention called by Shri Subhas Naskar on the 25th January, 1994)

**Shri Shyamal Chakraborty :**

Mr. Speaker, Sir,

I rise to make a statement on the Call Attention Notice under Rule 198 of the Rules of Procedure and Conduct of Business, given by Shri Subhas Naskar, MLA on 25-1-94. Copies of my statement will be circulated among the Members later today.

At about 00.30 hrs. On 15-1-94 a collision took place between M.V. Ma Abhaya and M.V Sagar Samrat on Bartala River around 1 K.M. North-East of Chemaguri Khal's opening to the

main river. After the collision, the crew of M.V. Sagar Samrat fled away with the launch. M.V Ma Abhaya, after being hit on the left side of the body in a head on collision, Capsized. It is reported by District Magistrate, South 24-Parganas that there were around 130 passengers on board M.V. Ma Abhaya. It is reported by surviving crew members of M.V. Ma Abhaya that before the launch M.V. Ma Abhaya could be manouvered to shallow waters, it capsized and some people who were floating cried out for help. Launch M.V. Surashree, carrying policemen, was stationed in the vicinity for patrolling purpose, and rushed to the spot. The policemen, with the help of the crew of the launch, tried their best rescue the people by throwing ropes to the water. They were helped in the process by a mechanised boat. As a result, 22 persons were rescued and taken to Namkhana for First-Aid. Subsequently a female passenger was rescued from Mousumi Island. Out of the 23 persons rescued, 3 were crew members of the illfated launch. As per the statement of the launch owner and sareng, 12 other members of the crew could survive because of their capability to swim, and knowledge of terrain, and returned to their respective homes. Thus, a total 35 persons survived the accident.

The information of the accident was first communicated over wireless by police launch M.V. Surashree from chemaguri. This message was relayed to Mela Ground immediately. Back up arrangements were made in the form of additional speed boats, a team of medical officers equiped with medicines, personnel of Civil Defence (Water Wing) for rescue operations etc. District Magistrate and S.P. alongwith other officials, rushed to the spot immediately. Public Representatives and members of voluntary agencies actively participated in the rescue operation. Bad weather, however, affected the rescue operation. For facilitating the rescue operation a number of speed boats of West Bengal Civil Emergency Force and Civil Defence (Water Wing) alongwith personnel were directed to report at the site accident. Assistance of Calcutta port Trust Authorities and divers of Indian Navy was sought for further intensifying rescue work and for locating the submerged Ma Abhaya. Government Launches deployed at Kachuberia Lot-8 and Namkhana alongwith fishing trawlers, mechanised boats and country boats also participated in the rescue work. Rescue operations were conducted on 16-1-94 in spite of stormy weather in the afternoon. The adverse weather conditions prevented use of the echo sounder installed

in the CPT launch M.V. Anusandhanee. CPT Authorities also mad available two other launches, viz M.V. Haldia and M.V. Madina fo assisting rescue operations. A high speed launch was also made avai able by the B.S.F. In all 12 State Government Launches includin vessels of West Bengal Surface Transport Corporation, 5 police Launche 15 Trawlers, a number of country boats were used for rescue work The ill-fated boat could finally be located at a dept of around 80 ft. i the water channel on 22.1.94. M.V. Birbahu of CPT has been sent fo recovery of the launch. The delay in locating the wreckage of th launch as well as the dead bodies was due to the highly undulated rive bed and very strong tides and currents at the accident spot. The Nav teams comprising officers and divers are still camping at the site fo recovery of the wreckage.

I was away on tour when the accident occurred I could return from pune in the evening of 17.1.94 only, because o cancellation of flights and proceeded immediately to the place of acci dent. I camped there from the night of 17.1.94 to the afternoon o 20.1.94 alongwith some of my colleague Ministers and supervised res cue operations. Aerial survey by the State Government helicopter and a MI-8 helicopter of the Indian Airforce was arranged at my instance fo conducting search over an area of 200 sq. kms. So far 39 dead bodies could be recovered upto 26.1.94, of which 5 bodies could be identified Specific cases in connection with the accident has been started by the police authorities. M.V. Sagar Samrat has been seized and a crew member has been arrested. Police investigation is going on.

The State Government has declared an ex-gratia relief of Rs.10,000/- to the family of each of the persons who died as a result of this accident. A high level enquiry committee headed by Shri K.M. Mandal, IAS, Secretary, Home (P&R) Department has also been constituted to go into the entire gamut of the circumstances of the accident and to determine lapses, if any, and to assign responsibility Measures to prevent similar accident in future are also to be suggested by the Committee.

**Mr. Speaker :** Both the statement will be circulated.

## PRESENTATION OF REPORT

**Presentation of the Forty-Second Report of the Committee on**

**Estimates, 1993-94 on Continuation of Budget Publication Nos 3, 7 and 8.**

**Shri Nani Kar :** Sir, I beg to present the Forty-Second Report of the Committee on Estimates, 1993-94 on Continuation of Budget Publication Nos. 3, 7 and 8.

**Mr. Speaker :** I have received two notices under rule 319 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, one from Hon'ble Shri Saugata Roy and the other one from Hon'ble Shri Sadhan Pande, where they are demanding discussion on statement made by the Chief Minister and on the statement made by the Transport Minister respectively. Now, Dr. Zainal Abedin.

**Dr. Zainal Abedin :** Sir, you are also the Chairman of Rules Committee here in West Bengal. The Government could not admit the prayer of the opposition that one or two question on Calling Attention statement be raised. Sir, in our rule 319, there is a provision that on any statement an immediate discussion could be held.

**Mr. Speaker :** Where is that 'immediate discussion'?

**Dr. Zainal Abedin :** Sir, I beg to draw your attention to page 162/63 of our Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. Under rule 319, a motion that the policy or situation or statement or any other matter be taken into consideration.

**Mr. Speaker :** Now we stop there for a moment. We stop there for a moment please..(noise)..A motion that the policy or situation or statement or any other matter be taken into consideration shall not be put to the vote of the House, but the House shall proceed to discuss such matter immediately after the mover has concluded his speech and no further question shall be put at the conclusion of the debate.. Now what we require here is a motion. Where is the motion? I am sorry there's no motion to move. It is notice for a discussion. It is no motion. I am sorry.

**Dr. Zainal Abedin :** Sir, first let me submit. I beg to draw your attention.

**Mr. Speaker :** Well, I will read out both the notices."The Sec-

retary West Bengal Legislative Assembly. Dated 28th January, 1994. Dear Sir, Sub : Notice under rule 319. Under the above rule of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I hereby give notice demanding discussion on the statement made today by the Minister-in-Charge of the Home (police) Department in response to a Calling Attention notice given by me and several other members on the subject of reported police firing on students of Gopalgunj R.N. School at, Kumargunj in south Dinajpur District. Thanking you, Yours sincerely Sd/ Saugata Roy."

[12-20 — 1-30 P.M. (including Adjournment)]

So it is 'demanding discussion'. There's no motion. There is no motion. I am sorry. I know the wordings of a motion. There is a difference between a motion and demanding a discussion. There's lot of difference. Now I will take up your clarification in the other notice. "The Secretary, West Bengal Legislative Assembly. Dear Sir, Under rule 319 of the Rules of Procedure, I hereby demand that the statement of the Transport Minister-in response to Calling Attention Notice on the accident of the launch Ma Abhaya be taken into consideration and discussion on the same take place. Thanking you Yours Sincerely, Sd/-Sadhan Pande." There is no motion in either of the notices. Now on please. (noise).. I have got another motion under rule 185. So how motions are to be drafted is known to the members.

**Dr. Zainal Abedin :** Sir, under rule 319, there is no compulsion to submit a motion along with this. It is not compulsory. Sir, let me submit..

**Mr. Speaker :** Dr. Zainal Abedin, you are very senior to me. A motion that the policy or situation or statement or any other matter be taken into consideration. There has to be a motion that this be taken into consideration. There is no motion on that subject so that this can be taken into consideration. As such both the notices are out of order. and we can't proceed on that.

**Shri Saugata Roy :** Sir, please allow him to submit. You are not allowing him. Let him move..

**Dr. Zainal Abedin :** Sir, I beg to draw your attention to rule 185. Hon'ble Member Shri Saugata Roy has already submitted a motion

under rule 185. I am told so. He has submitted that. Now motions under rule 185 which says "Save in so far as is otherwise provided in the Constitution or in these rules no discussion of a matter of general public interest shall take place except on a motion made with the consent of the Speaker." Sir, the motion has been submitted. You can't deny that. The motion has been submitted. We claim a discussion on the motion under rule 319. Sir, it covers everything.

**Mr. Speaker :** 319 contemplates a motion not under 185 but under 319 itself. It is independent of 185. It is not the subject of 185. I am sorry, it is entirely an independent section where if somebody wants an immediate discussion he has to move a motion under rule 319 seeking a discussion on the statement made by the Minister in the House. 185 is a No-Day-yet Named Motion when the speaker will go through the motion and fix a day for debate on that. There is a lot of difference. You should be careful. I know you are a very capable parliamentarian and are capable of mixing up issues very well. Don't mix it up. The motion under rule 185 will be considered in due time by the Business Advisory Committee and all the legalities and technicalities will be taken into consideration. So you don't have any motion under rule 319 and such both the notices are out of order. I can't allow debate on it.

Minister-in-Charge, public works Department is present in the House. He will make a statement.

## SUBMISSION BY THE MINISTER

**শ্রী মতীশ রায় ঃ** স্যার, আজকে যে কর্মসূচি বিধানসভায় আছে সেই ব্যাপারে আমি সম্পূর্ণ সজাগ ছিলাম এবং আমার আজকে যে প্রশ্ন এবং তার উত্তর দেওয়ার দায়িত্ব ছিল সেই ব্যাপারে আমি সম্পূর্ণ সজাগ ছিলাম। কিন্তু সকাল সাড়ে ৬টায় বহরমপুর থেকে রওনা হয়ে যখন আমি কলকাতার দিকে আসছিলাম ফুলিয়া এবং রানাঘাটের বর্ডারে একটা মিনিবাস এবং ট্রাক এর সঙ্গে সংঘর্ষের সময় একজন সাইকেল আরোহী দুর্ভাগ্যক্রমে সেই পথ দুর্ঘটনায় নিহত হন। ফলে এলাকার মানুষ বিক্ষুব্ধ হয়ে রাস্তা অবরোধ করে দেয় এবং সেই অবরোধের ফলে আমাকে সেখানে দেড় ঘন্টা আটকে থাকতে হয়েছিল এবং আমি এলাকার মানুষকে অনুরোধ করেছিলাম যে আপনারা রাস্তাটা খালি করে দিন, যিনি মারা গিয়েছেন তিনি আইন অনুযায়ী নিশ্চয় তার পরিবারের লোকেরা ক্ষতিপূরণ পাবেন। কিন্তু পুলিশ যতক্ষণ সেখানে আসেনি তারা কোনও দিকেই যানবাহনকে যেতে দেয়নি। আজকে এই ঘটনার জন্য নিশ্চয় আমরা দুঃখিত। সেখানে পুলিশ এসেছে, পুলিশ তদন্ত করছে, সেখান থেকে এই

দুর্ঘটনায় যিনি নিহত হয়েছেন তাঁকে সেখান থেকে সরিয়ে আনা হয়েছে। আজকে আমার এই অনিচ্ছাকৃত বিধানসভায় আসতে বিলম্ব হওয়ার জন্য আমি প্রত্যেক সদস্যর কাছে দুঃখ প্রকাশ করছি এবং আমার এই অনিচ্ছাকৃত সময়মতো না আসার জন্য যে যে অসুবিধা হয়েছে আপনাদের তার জন্য দুঃখ প্রকাশ করছি। মাননীয় অধ্যক্ষর কাছে আমি প্রতিশ্রুতি দিচ্ছি তিনি যদি এই প্রশ্নের ব্যাপারে বিশেষ দিন ধার্য্য করে দেন তাহলে সেইদিন উপস্থিত হয়ে আমি প্রশ্নোত্তরটা দিতে চেষ্টা করব।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী যে কথা বললেন তাতে আমি বিচলিত। মন্ত্রী আটকে পড়েছেন, পুলিশ গিয়েছে দেড় ঘন্টা বাদে। উনি তো কলকাতায় আসছিলেন, উনি তো হনুলুলু বা মাদাগাসকারা থেকে আসছিলেন না, উনি তো এখান থেকেই আসছিলেন, পুলিশ আসতে দেরি করল, এই যদি অবস্থা হয়, ইট ইজ ইনডেক্স এখানে আইনশৃঙ্খলার কি অবস্থা। আপনারা পুলিশকে ব্যবহার করেছিলেন কংগ্রেসকে মারতে হবে, নিগৃহীত করতে হবে, বিপদে পুলিশ যাবে না। এটা তো অ্যাকসিডেন্টে মরেছে পুলিশের দায়িত্ব তাদের যেতে দেড়ঘন্টা লেগেছে। অফ অল দি ফিনান্স কমিশন মডার্নাইজেশন অফ পুলিশ এবং তাদের জন্য টেলিকমিউনিকেশনের ব্যবস্থা করা স্পেশালি আপ টু নাইন ফিনান্স কমিশন থেকে বরাদ্দ দেওয়া হয়েছে পুলিশকে মডার্নাইজেশন করার জন্য কিন্তু পুলিশকে মডার্নাইজেশন করা হয় নি, কোনও কমিউনিকেশন স্পিকারকে দেওয়া হল না, বলে রেখেছে কংগ্রেসকে মারলে পুলিশ যাবে না, সেইজন্যই তো দেড়ঘন্টা বাদে পুলিশ সেখানে গিয়েছে। মন্ত্রী হিসাবে আপনি এখন প্রতিশ্রুতি দিচ্ছেন, এটা হাস্যকর ব্যাপার। আপনার রিজাইন করা উচিত, আপনাদের তো লজ্জা নেই।

**মিঃ স্পিকার ঃ** আমার একটা কথা হচ্ছে আপনাদের যখন কোয়েশ্চেন ডেট থাকে সেদিন আপনাদের তো উপস্থিত থাকতেই হবে। আপনারা নিশ্চয়ই ট্যুর প্রোগ্রাম করবেন আপনাদের জেলায় যেতে হয়, অন্য রাজ্যে যেতে হয়, দিল্লিতে যেতে হয়, সেই সম্বন্ধে কোনও ডিসপিউট নেই। আমার ডিরেকশন বলুন, ম্যানডেট বলুন, অনুরোধ বলুন, আপনাদের ট্যুর প্রোগ্রাম এমন ভাবে ঠিক করতে হবে যাতে কোয়েশ্চেন ডেটের আগের দিন রাতে এখানে চলে আসা যায়। সেই ভাবে প্রোগ্রাম করবেন। এই সম্পর্কে আমার একটা নির্দেশও আছে। কারণ অতীতে এই রকম একটা ঘটনা ঘটেছিল তখন আপনি মন্ত্রী ছিলেন না, অন্য কেউ মন্ত্রী ছিলেন। এই রকম ঘটনা ভবিষ্যতে যাতে না হয় সেটা দেখবেন। কারণ রাস্তায় দুর্ঘটনা ঘটতে পারে, সুতরাং আগের দিন রাতে যাতে চলে আসতে পারেন, সেই রকম ভাবে প্রোগ্রাম করবেন। আজকে আপনার যে ঘটনা ঘটেছে এবং আপনি এখানে যা বিবৃতি দিয়েছেন, সেটা লজিক্যাল, আন্ডারস্ট্যান্ডেবল, আমি অনুমান করতে পারছি। আপনি টাইম ক্যালকুলেট করে বেরিয়েছিলেন, পথে দুর্ঘটনায় আটকে পড়েছেন। তা সত্ত্বেও বলব যে ভবিষ্যতে পার্লামেন্টারী রেসপন্সিবিলিটির কথা আপনি নিশ্চয়ই স্মরণ রাখবেন। আজকে শুক্রবার এখন বিরতি, আমরা আবার দেড়টার সময় মিলিত হব।

[1-30—1-40 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের পক্ষ থেকে প্রথমেই আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি, আপনি আজকে সংসদীয় গণতন্ত্রের নিয়ম মেনে মন্ত্রীকেও ক্ষমা করেন নি। এতে সংসদীয় গণতন্ত্র দৃঢ় হল। কিন্তু স্যার, আজকে একটা খুব বড় রকমের নিয়ম লঙ্ঘনের ঘটনা এখানে ঘটে গেল। আজ শুক্রবার নামাজের দিন। চিরকাল দুপুর ১২-টার সময় নামাজ পড়ার জন্য হাউস বন্ধ করে দেওয়া হয়। আপনি আজই প্রথম সাড়ে বারোটার পর হাউস বন্ধ করেছেন। এটা আমাদের বিরোধী দলের কোনও ব্যাপার নয়, কিন্তু হাউসের সাধারণ নিয়ম লঙ্ঘিত হয়েছে, মাইনোরিটি কমিউনিটির অধিকার লঙ্ঘিত হয়েছে। এটা আপনি নোট করে রাখুন।

**মিঃ স্পিকার ঃ** আজকে অল্প সময়ের মধ্যে সব মেনশন নেওয়া যাবে না। কয়েকটা হবে।

## MENTION CASES

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি আজকে একটা গুরুত্বপূর্ণ বিষয় এখানে মেনশন করতে চাই। নৈহাটি থানার গরিফা আউট পোস্টে আমরা দেখেছি কি ভয়ঙ্কর হাঙ্গামা হয়েছিল। সেখানে সিপিএম ক্যাডারদের নিয়ে কাঁকিনাড়ার বিধায়ক থানা ভাঙ্গচুর করেছিলেন। তাঁর নেতৃত্বে সমস্ত সমাজবিরোধীদের থানা থেকে ছাড়িয়ে আনার প্রচেষ্টা দেখা গিয়েছিল। সে সময়ে এস.ডি.পি.ও. সঞ্জয় মুখার্জি অত্যন্ত বলিষ্ঠতার সঙ্গে যে ভূমিকা পালন করেছিলেন তাতে রাজ্যের মানুষ এরকম একজন সৎ, সাহসী এবং বলিষ্ঠ পুলিশ অফিসার পেয়ে অত্যন্ত আশ্বস্ত হয়েছিলেন। তাঁরা মনে করেছিলেন ব্যারাকপুর শিল্পাঞ্চলের মতো জায়গায় অবশ্যই এরকম অফিসারকে রাখা দরকার। কিন্তু হঠাৎ তাঁকে সেখান থেকে বদলি করে দেওয়া হল। আমি জ্যোতি বসুর এই সিদ্ধান্তকে ধিক্কার জানাচ্ছি। রাজ্য সরকারের এই মনোভাবকে ধিক্কার জানাচ্ছি। এই যদি চলে তাহলে পুলিশের সৎ অফিসাররা কাজ করতে পারবে না এই রাজ্য সরকারের আমলে।

**শ্রীমতী আরতি দাশগুপ্ত ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে সকালবেলা আমরা কয়লা খনিতে যে অ্যাকসিডেন্ট হয়েছে তার জন্য শোক প্রস্তাব গ্রহণ করেছি। এখন আমার বক্তব্য হচ্ছে, এই যে অ্যাকসিডেন্ট হয়েছে—স্যার, আপনি জানেন কয়লা খনি এলাকায় রেসক্যু অপারেশনের জন্য যে সমস্ত সরঞ্জাম থাকা দরকার তা সেখানে নেই। আপনি যদি দেখেন এইসব খনিতে যে দুর্ঘটনা হচ্ছে যেমন, চিনাকুরি, মহাবীরখনি, চাসনালাতে একটার পর একটা যে খনি দুর্ঘটনা ঘটছে তাতে ফ্যাক্টরী ইনস্পেক্টর যে রিপোর্টগুলি দিয়েছেন সেই রিপোর্টগুলি দেখলে দেখবেন, ছোট-খাট অনেক দুর্ঘটনা হয়েছে। আমাদের সরকার এই দুর্ঘটনার ব্যাপারে ওয়াকিবহাল হওয়া সত্ত্বেও কোনও ব্যাপারে চিন্তা করছেন না।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আসানসোল খনি অঞ্চলে ( মর্মান্তিক দুর্ঘটনা ঘটে গেল তারজন্য এই হাউস থেকে শোক প্রস্তাব আমরা নিয়েছি। এটা খু দুঃখের কথা, এই দুর্ঘটনা অজানা নয়, ৭ দিন আগে থেকে সতর্ক করা হয়েছিল যে তল থেকে আগুন বেরুচ্ছে। এই সম্পর্কে কর্তৃপক্ষকে সতর্ক করে দেওয়া সত্ত্বেও কর্তৃপক্ষ কোনং ব্যবস্থা নেয়নি। এই ঘটনায় সত্য উদঘাটনের জন্য আমি শুধু নিরপেক্ষ তদন্তই চাইছি না ক্ষতিপূরণের সাথে সাথে নিকট আত্মীয়দের চাকরির দাবি করছি। এর সাথে সাথে আমি চাই এই যে একটার পর একটা দুর্ঘটনা ঘটছে এনটায়ার কোল বেল্টে তারজন্য এক্সপার্ট কমিটি গঠন করে জিওলজিস্ট ভূ-তত্ত্ববিদ গবেষণাবিদ এবং বৈজ্ঞানিকদের দিয়ে সমস্ত বিপদসঙ্কুল জায়গাগুলি চিহ্নিতকরণ করা হোক যাতে আগামী দিনে এই বিপদের মোকাবিলা করা যায় তারজন্য কার্যকর পদক্ষেপ গ্রহণ করা হোক। এর সাথে আমাদের পশ্চিমবাংলায় যে কয়লাখনি অঞ্চলগুলি বিপদ-সঙ্কুল অবস্থায় আছে শ্রমিকদের নিরাপত্তার স্বার্থে আমি প্রস্তাব রাখছি আমাদের এই পশ্চিমবাংলায় সমস্ত রাজনৈতিক দলের লোকদের নিয়ে একটি সর্বদলীয় কমিটি গঠন করে কেন্দ্রীয় সরকারের কাছে তথা প্রধানমন্ত্রীর সঙ্গে মিট করা হোক যাতে অবিলম্বে শ্রমিকদের নিরাপত্তার স্বার্থে কোল ইন্ডিয়া কর্তৃপক্ষ এবং কেন্দ্রীয় সরকার ব্যবস্থা নেয়।

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল আলিপুরদুয়ার শহরে এবং জাংশন এলাকায় বামফ্রন্টের ডাকে কেন্দ্রীয় সরকারের রেল সংক্রান্ত যে পলিসি যারফলে উত্তর সীমান্ত রেলওয়ের সর্ববৃহৎ আলিপুরদুয়ার ডিভিসনের গুরুত্ব কমানোর যে ষড়যন্ত্র শুরু হয়েছে এবং মিটার গেজ ট্রেনগুলি যে বাতিল হয়েছে তার বিরুদ্ধে এবং তিস্তা-তোর্ষা ট্রেন যাতে চলে তার দাবিতে যে আন্দোলন কর্মসূচি ছিল সেই কর্মসূচির ভিত্তিতে বন্ধ পালিত হয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, কেন্দ্রীয় সরকার উত্তরবঙ্গকে শোষণ এবং বঞ্চনার মধ্যে রেখেছেন। সেখানে যাতে ঐ আলিপুরদুয়ার রেল ডিভিসন গুরুত্ব পায় এবং মিটার গেজ যাতে ব্রড গেজে উন্নতি হয় এবং আলিপুর জাংশন থেকে নিয়মিত কলকাতা এবং দিল্লিতে সমস্ত ট্রেনগুলি যাতে চালু হয় তারজন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সম্প্রতি কলকাতায় টি-বোর্ডের যে হেড অফিসটি আছে সেটি কলকাতা থেকে তুলে নিয়ে গিয়ে গৌহাটিতে করার কথা ঘোষণা করা হয়েছে। এটা স্যার, মারাত্মক ব্যাপার। এখানে ৭০০ জন কর্মী কাজ করেন, তারমধ্যে বেশিরভাগই হচ্ছে বাঙালি কর্মী। এর হেড অফিস গৌহাটিতে করলে নিরাপত্তা বিঘ্নিত হবে শুধু নয়, কলকাতায় ঐতিহ্যমন্ডিত টি-বোর্ড কলকাতা থেকে স্থানান্তরিত হলে আমাদের সাধারণ মানুষের মধ্যে বিরূপ প্রতিক্রিয়া সৃষ্টি হবে। বৃটিশ আমল থেকে শুরু করে স্বাধীনতার পর থেকে এই হেড অফিসটি চলছে। অফিস যদিও প্ল্যান্টেশন এরিয়ার উপর বেস করে চলে এবং যদিও ডুয়ার্স আসামে আছে, কিন্তু দার্জিলিং সহ বিস্তীর্ণ এলাকা এই পশ্চিমবাংলার মধ্যে। সুতরাং চা মানেই পশ্চিমবঙ্গ এটা সারা পৃথিবীর লোক মনে করেন। সেই টি-বোর্ডের হেড অফিসটিকে

গৌহাটিতে স্থানান্তিরত করার চেষ্টা হচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এ ব্যাপারে হস্তক্ষেপ করুন এবং সমস্ত দলমত নির্বিশেষে এই টি বোর্ডের মতন গুরুত্বপূর্ণ অফিসটি যাতে স্থানান্তরিত না হয় তারজন্য চেষ্টা করতে হবে। গৌহাটি হচ্ছে নিরাপত্তাহীন জায়গা। এই অফিসটি গেলে বহু ফ্যামিলির ক্ষতি হয়ে যাবে। এর পরিপ্রেক্ষিতে জানাই, সম্প্রতি চায়ের সঙ্গে যুক্ত বহু মানুষ যারা আসামে কাজ করেন তাঁরা খুন হয়েছেন। সুতরাং এই টি বোর্ডের হেড অফিসটি যাতে স্থানান্তরিত না হয় তারজন্য চেষ্টা করুন।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** (অনুপস্থিত)

[1-40 — 1-50 P.M.]

**শ্রী আবু আয়েস মণ্ডল ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশন কর্তৃপক্ষ কেন্দ্রীয় সরকারের নির্দেশে দুর্গাপুর, বারাউনী, নামরূপের চালু সার কারখানাগুলি গত পয়লা সেপ্টেম্বর থেকে তুলে দিয়েছে। কেন্দ্রীয় সরকারের বঞ্চনা সত্ত্বেও এরা বছরে প্রায় ৪ লক্ষ মেট্রিক টন ইউরিয়া উৎপাদন করত। এতে পূর্বাঞ্চলের চাষীরা সহজে হাতের কাছে সার পেত। আধুনিকীকরণ করলে ওখানে বছরে ৯ লক্ষ মেট্রিক টন করতে পারত যাতে ওখানকার চাষীদের চাহিদার অর্দ্ধেক পূরণ হত। এখন আমাদের নাইট্রোজেন সারের জন্য বিদেশের উপর নির্ভর করতে হয় এবং তা বিদেশ থেকে আমদানি করতে হয়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ সভার শুরুতে আপনি কাঁকিনাড়ায় এবং কেন্দাতে যে সমস্ত শ্রমিক নিহত হয়েছেন তাঁদের আত্মার প্রতি শান্তি কামনা করে নীরবতা পালন করেছেন, সেজন্য ধন্যবাদ, কিন্তু কাঁকিনাড়ায় যে ঘটনা ঘটেছে শুধু কাঁকিনাড়ায় নয়, সমস্ত শ্রমিক অধ্যুষিত এলাকায় এই ঘটনা ঘটার সম্ভাবনা আছে। চটকল শিল্পাঞ্চলের শ্রমিকরা যে অবস্থায় থাকেন যে সেফটিক ট্যাঙ্ক বাষ্ট করে কাঁকিনাড়ার শ্রমিকরা মারা গেছে এই রকম বাষ্ট করার সম্ভাবনা অনেক জায়গাতেই আছে। শ্রমিকরা যেখানে বাস করেন সেখানে তাদের ন্যূনতম সুবিধাও দেওয়া হয় না। শ্রমিকের সরকার বলেন বামফ্রন্ট সরকার ক্ষমতায় আছেন শ্রমিকদের মিনিমাম সুবিধাও দেওয়া হয় না। এই রকম বঞ্চনা এবং অবহেলা করে মিনিমাম ফেসিলিটি না দেওয়ার ফলে এই রকম ঘটনা ঘটেছে। মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ করব অন্যান্য শ্রমিক এলাকাতেও যেন ব্যবস্থা করেন যাতে তারা স্বাস্থ্যকর পরিবেশে থাকতে পারে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিচার বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটি প্রস্তাব রাখতে চাই। আমি সবিনয়ে নিবেদন করতে চাই যে উত্তরবঙ্গে সার্কিট বেঞ্চ হবার কথা আছে এবং সেই বেঞ্চ নিয়ে যে গোলমাল হচ্ছে আমি বলতে চাই যে এটা মালদায় করা হোক তার কারণ মালদা গেটওয়ে অফ নর্থ

বেঙ্গল। ৩টি জেলার সুবিধা হবে, কিন্তু আবার ৩টি জেলার অসুবিধাও হবে। এখান থেকে অ্যাডভোকেট নিয়ে যেতে হবে, অ্যাডভোকেট জলপাইগুড়ি নিয়ে যাবার যে অসুবিধা হবে মালদায় তা হবে না। উত্তরবঙ্গে শিলিগুড়ি বাদ দিলে যে কোনও জেলায় থাকার ব্যবস্থা এবং হোটেল অন্যান্য জায়গায় খুবই অসুবিধা, কিন্তু মালদায় সে সুবিধা আছে। তা ছাড়া একটা জায়গাতেই সব হবে কেন? শিলিগুড়ির তো উন্নতি হয়েছে, জলপাইগুড়িতে আগে থেকেই অফিস আছে, কাজেই উত্তরবঙ্গের সব জেলাতেই কিছু করা দরকার কাজেই মালদার দিকে একটু লক্ষ্য রাখা হোক।

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন কনজিউমার প্রোটেকশন অ্যাক্টের আওতায় ডাক্তাররা পড়েন কিনা? এই নিয়ে নানা কেস চলছে এবং ব্যাপারটা এখনও বিচারাধীন আছে। আমি একটি নির্দিষ্ট অভিযোগ জানাতে চাই। ডাঃ অজিতাভ পালের স্ত্রী শ্রীমতী রীতা পাল মেডিক্যাল কলেজের মেডিসিনের হেড অফ দি ডিপার্টমেন্ট ডাঃ সুকুমার মুখার্জির চিকিৎসাধীনে ছিলেন। প্রায় ২ মাস চিকিৎসা করার পর রোগীকে ছেড়ে দেওয়া হয়, বাড়িতে যাবার পরেই তার মৃত্যু হয়। এইরকম নেগলিজেন্সীর ব্যাপারগুলির সম্বন্ধে বিচার বিবেচনা করা বিশেষ প্রয়োজন। সেজন্য আমাদের দাবি এই কনজিউমার প্রোটেকশন অ্যাক্টে যে সমস্ত বাধা হাইকোর্ট এবং সুপ্রীম কোর্ট থেকে আসছে সেগুলি দূর করতে না পারলে কিছু হবে না। কনস্টিটিউশনের আর্টিকেল ৩২৩ বি, এর আওতায় আনতে হবে যাতে হাইকোর্ট এবং সুপ্রীম কোর্ট বাধা দিতে না পারে। এটাই আমাদের দাবি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সংবাদপত্রে বেরিয়েছে, মঙ্গলকোট থানার নিগন গ্রামে একশ লোকের ঘর পুড়েছে। কংগ্রেস চিৎকার করছে তারা নাকি ওদের লোক, কিন্তু বিজেপি যে এফআইআর করেছে তাতে বলা হয়েছে ওদের মধ্যে ১৪ জন কংগ্রেসের, বাকি সবাই সি.পি.এমের। সেখানে কংগ্রেস এবং বি.জে.পি একজন গরিব লোক আব্বাস শেখকে এমনভাবে পিটিয়েছে যে, তাকে হাসপাতালে পাঠাতে হয়েছে। সেখানে একশর বেশি লোক ঘরছাড়া হয়েছেন। এই অবস্থায় আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, কংগ্রেস এবং বিজেপি ওখানে জঘন্য খেলা খেলছে এবং একটা কমিউনাল গন্ডগোল বাধাবার চেষ্টা করছে। আমার দাবি, অবিলম্বে ঐসব ঘরছাড়া মানুষদের ঘরে ফিরিয়ে আনার ব্যবস্থা করা হোক এবং দোষী ব্যক্তিদের উপযুক্ত শাস্তি দেওয়া হোক।

**শ্রীমতী সাবিত্রী মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে ১৭ বছর যাবৎ বামফ্রন্ট সরকার ক্ষমতায় আছেন। ক্ষমতায় আসার আগে তাঁরা বলেছিলেন যে, পশ্চিমবঙ্গকে সংস্কার মুক্ত গতিশীল সমাজ উপহার দেবেন, কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, মালদার সুকানদিঘির মতো অনেক

স্থানে ডাইনি সন্দেহে অনেককে পিটিয়ে কুপিয়ে হত্যার চেষ্টা হচ্ছে। আমি স্বরাষ্ট্র মন্ত্রী এবং দলমতনির্বিশেষে সবাইকে বলছি, কোনওরকম রাজনৈতিক উদ্দেশ্য না নিয়ে, আজকে ডাইনি হত্যা বন্ধ করা হোক এবং যারা এই ধরনের খুন করছে তাদের দৃষ্টান্তমূলক শাস্তি দেবার ব্যবস্থা করা হোক।

## জিরো আওয়ার

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, বিদ্যুত সরবরাহ করবার ক্ষেত্রে ট্রান্সফর্মারের ভূমিকা বিশেষ গুরুত্বপূর্ণ, কিন্তু বীরভূম জেলায় এই ট্রান্সফর্মারের ঘাটতি রয়েছে। এই কারণে সেখানকার শহরাঞ্চলে এবং গ্রামাঞ্চলে একাধিক্রমে তিন থেকে ছয় মাস পর্যন্ত বিদ্যুত থাকছে না, ফলে তাদের অন্ধকারে থাকতে হচ্ছে। যাতে অবিলম্বে সেখানে প্রয়োজনীয় সংখ্যক ট্রান্সফর্মার সরবরাহ করা হয় তারজন্য আমি আপনার মাধ্যমে বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মানিক ভৌমিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ইদানিং সারা পশ্চিমবঙ্গের সাব-রেজিস্ট্রি অফিসে একটি সরকারি নির্দেশ এসেছে। তাতে বলা হয়েছে, বিক্রয় কোবলার মতো দানপত্রের ক্ষেত্রেও সমান স্ট্যাম্প ডিউটি দিতে হবে। এরফলে একটি জমি যার দাম ৫০,০০০ টাকা তার দানপত্র করতে গেলে অনেক টাকার স্ট্যাম্প ডিউটি দিতে হবে। তাছাড়া এই ব্যবস্থার ফলে পিতা-পুত্রের সম্পর্কটাও হয়ে যাচ্ছে ক্রেতা-বিক্রেতার মতো। একটি জমির দলিল যদি ১০ হাজার টাকার হয় এবং সেখানে সরকারি নিয়ম অনুযায়ী যদি মৌজাভিত্তিক নির্দিষ্ট দাম না থাকে তাহলে সাব-রেজিস্ট্রার তার আন্ডার ভ্যাল্যু দেখাতে পারেন এবং সেটাই হচ্ছে। এরফলে সব সাব-রেজিস্ট্রি অফিসগুলি ঘুঘুর বাসায় পরিণত হচ্ছে। কাজেই সবদিক থেকে ভুগতে হবে জনগণকে। তাই এর প্রতিকার দাবি করছি।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি যে কয়েকদিন আগে গরিফা থানায় যে ঘটনা ঘটেছে এবং ওখানকার যিনি এস.ডি.ও., তিনি চেয়েছিলেন এলাকার শান্তি-শৃঙ্খলা বজায় থাক এবং সমাজবিরোধীদের যে অত্যাচার দীর্ঘদিন চলছিল সেটা বন্ধ হোক। কিন্তু সেটা করতে যাওয়ায় রাজ্য সরকার তাকে কী পুরস্কার দিলেন? তাকে একটা প্রমোশন দিয়ে স্পেশাল ব্রাঞ্চে ঠুটো জগন্নাথ করে বসিয়ে রাখলেন। আপনি জানেন যে এস.ডি.ও. সঞ্জয় মুখার্জি, যিনি ঐ এলাকার সমাজবিরোধীদের কঠোর হাতে দমন করার চেষ্টা করেছিলেন, সেখানে জনগণের তিনি আশীর্বাদ পেয়েছিলেন। জনগণের মধ্যে শান্তিতে বসবাস করার একটা আশা জেগেছিল। সেখানে তিনি দলীয় রাজনীতির শিকার হলেন। কাজেই আজকে সকলে মিলে এই কাজের প্রতি ধিক্কার জানানো উচিত।

**শ্রী সৌগত রায় ঃ** [******]

**মিঃ স্পিকার ঃ** এটা হবে না।

**ডঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি বহুবার বলেছি। কিন্তু উনি কানে কম শোনেন, না চোখে কম দেখেন, আমি জানি না। আমাদের মেদিনীপুর হচ্ছে সর্ববৃহৎ জেলা। সেখানে হাসপাতালে কুকুরে কামড়ালে যে এ.আর.ভি. দেয় সেটা পাওয়া যাচ্ছে না। গত ৫ দিন আগে আমার বিধান সভা কেন্দ্র সবংয়েতে ৪ জন মানুষকে পাগলা কুকুরে কামড়ায় এবং সেই কুকুরটা মারা যায়। কিন্তু এ.আর.ভি ভ্যাকসিন হাসপাতালে ছিল না এবং কোথাও পাওয়া যায়নি। তারপরে আমি আপনাকে ধরার চেষ্টা করি। কিন্তু আপনি ছিলেন না। তারপরে হেলথ সেক্রেটারিকে ধরে পাস্তুর ল্যাবরেটরি থেকে এ.আর.ভি. ভ্যাকসিন আনাই। এই রকম একটা অবস্থা দাঁড়িয়েছে। আজকে পশ্চিমবঙ্গের কোনও জায়গায় এ.আর.ভি. ভ্যাকসিন নেই। আমি আপনাকে এই কথা বলতে চাই যে এই ব্যাপারে যদি বিশেষ ব্যবস্থা নেওয়া না যায় তাহলে জলাতঙ্ক রোগে মানুষ মারা যাবে। কাজেই অবিলম্বে এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সমস্ত সদস্য এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সুন্দরবন এলাকায় ১২ হাজার ফিশারম্যান মৃত্যু পথের যাত্রী হয়েছে। তাদের মৃত্যু ছাড়া আর কোনও পথ নেই। এই ১২ হাজার ফিশারম্যানের ব্যাপারে মুখ্যমন্ত্রী এবং মৎস্যমন্ত্রীকে নিয়ে একটা যৌথ আলোচনা হয়েছিল। সেখানে ওয়েস্ট বেঙ্গল ইউনাইটেড ফিশারম্যানদের তরফেও ছিলেন। এটা সারা পশ্চিমবঙ্গের ব্যাপার। এটা নিয়ে মুখ্যমন্ত্রী আশ্বাস দিয়েছিলেন যে ল্যান্ড ছাড়া জলপথে তারা মৎস্য ধরতে যাবে। এই ১২ হাজার ফিশারম্যান, তারা সমুদ্র পথে মাছ ধরে তাদের সংসার নির্বাহ করে। কিন্তু বন দপ্তরের টাইগার প্রোজেক্ট থেকে একটা হ্যান্ড বিল ছেড়েছে। তাতে মুখ্যমন্ত্রী যে আশ্বাস দিয়েছিলেন তার উল্টো লেখা আছে। হ্যান্ড বিলে লেখা আছে যে এই সমস্ত এলাকায় কোনও মৎস্যজীবী মাছ ধরতে যেতে পারবে না। তার ফলে এই ১২ হাজার মৎস্যজীবীর ভবিষ্যৎ অন্ধকার। মুখ্যমন্ত্রী তাদের কথা দিয়েছিলেন যে টাইগার প্রোজেক্ট এরিয়ার ল্যান্ডে তাদের যেতে দেওয়া হবে না, কিন্তু জলপথে কোনও বাধা দেওয়া হবে না। কিন্তু কাউকে সেখানে যেতে দেওয়া হচ্ছে না। জলপথে কাউকে যেতে দেওয়া হচ্ছে না। কেউ যদি সেখানে যাচ্ছে তো ফরেস্ট অফিসার তাদের ধরছে। ধরে নিয়ে কারও কাছ থেকে ১০ হাজার কারও কাছ থেকে ১২ হাজার টাকা নিয়ে ছেড়ে দিচ্ছে। এর ফলে বন দপ্তরটা একটা দুর্নীতির আখড়া তৈরি হয়েছে। এক দিকে এই ১২ হাজার ফিশারম্যান খেতে পারছে না, তাদের সংসার চালাতে পারছে না, তাদের পরিবার মারা যাবে, অন্য দিকে বন দপ্তরের

*Note :—Expunged as ordered by the Chair.

অফিসারদের সাহায্য করা হচ্ছে যাতে তারা দুর্নীতিপরায়ণ হয়। স্যার, এটা কারও একার ব্যাপার নয়, এটা রাজনীতির উর্ধ্বে, সেখানে কংগ্রেস, সি.পি.এম., আর.এস.পি., সি.পি.আই. সমস্ত দলের মানুষ আছে। স্যার, আপনার কাছে অনুরোধ তারা যাতে মাছ ধরে খেতে পায়, মায়াদ্বীপ এলাকায় ট্রাইগার প্রোজেক্ট ছাড়া জলপথে যাতে মাছ ধরে খেতে পায় তার ব্যবস্থা করুন। এই ব্যাপারে বেশ কয়েকবার ডেপুটেশন দেওয়া হয়েছে, তাতে কোনও কাজ হয় নি। এই ব্যাপারে সমস্ত কাগজপত্র আমি আপনাকে দিচ্ছি। আপনি অবিলম্বে বলুন মুখ্যমন্ত্রীকে হস্তক্ষেপ করতে, ফিশারম্যানদের যাতে রক্ষা করা যায় তার ব্যবস্থা করুন।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে সেই প্রস্তাবের তৃতীয় দিনের আলোচনায় অংশ গ্রহণ করে আমি প্রস্তাবের বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে যে সমস্ত সংশোধনী এসেছে সেই সংশোধনীগুলিকে সমর্থন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রাজ্যপালের ভাষণ আমি খুব মনোযোগ দিয়ে পড়েছে। পড়ে আমার এই ধারণা হয়েছে যে বর্তমান সরকার মাননীয় রাজ্যপালকে রাজভবন এবং মহাকরণের মধ্যে সীমাবদ্ধ রাখার চেষ্টা করেছেন। বাস্তবের সঙ্গে তাঁকে মিলিয়ে দিতে পারেন নি। এমন এমন তথ্য এই ভাষণের মধ্যে রাখা হয়েছে যেটা সম্পূর্ণ অবাস্তব, অসঙ্গতিপূর্ণ। এমন এমন জায়গায় সেটা পৌঁছে গিয়েছে যেটা পড়লে হাসি পায়, হাস্যকর পর্যায়ে নিয়ে চলে গিয়েছে। প্রথমে আমি যে কথাটা উল্লেখ করতে চাই সেটা হল পশ্চিমবাংলার অর্থনীতি সঙ্গীন অবস্থায় চলে গিয়েছে, সরকার দেউলিয়া অবস্থায় চলে গিয়েছে। সেই অবস্থার প্রতিফলন এই রাজ্যপালের ভাষণের মধ্যে নিয়ে আসা হয় নি। এত করুণ অবস্থা যে রাজ্যের যোজনা প্রায় ভেঙ্গে পড়েছে। সর্ব্বত্র উন্নয়নমূলক কাজ বন্ধ হয়ে গিয়েছে। এমবার্গো নামক একটা ইংরাজি কথা গ্রামের অশিক্ষিত মানুষ পর্যন্ত শিখে ফেলেছে। এই রকম একটা অবস্থার মধ্যেও তার কোনও ইঙ্গিত, তার কোনও প্রতিফলন রাজ্যপালের ভাষণের মধ্যে দেখা যায় নি। আমরা জানি গত বছর ১৯৯৩-৯৪সালের বাজেট ঘাটতি হবে প্রায় ২৭-২৮ কোটি টাকা। আমাদের কাছে যে তথ্য আছে, আমাদের কাছে যে খবর আছে তাতে আমি অল্প করে বলতে পারি—কিছু দিন বাদেই বাজেট পেশ হবে—এই ঘাটতির ২৭-২৮ কোটি টাকার থেকে অনেক বেড়ে যাবে। কি ভয়াবহ অবস্থার মধ্যে আপনারা পশ্চিমবাংলাকে নিয়ে যাবেন। মাননীয় রাজ্যপাল যে সরকার চালাচ্ছেন এই সরকারের ঘাড়ে ঋণের বোঝা ১৩ হাজার কোটি টাকার মতো। গত ৫ বছরে প্রতি বছর এই ঋণের পরিমাণ প্রায় হাজার কোটি টাকা করে বাড়ছে।

[2-00 — 2-20 P.M.]

১৯৯২-৯৩ আর্থিক বছরে রাজ্য সরকারের মোট ঋণ বাবদ দেয় ছিল প্রায় ১,০৪৭ কোটি টাকা, যারমধ্যে শতকরা ৬৮ ভাগই হচ্ছে সুদ। যদি সেই বছরের কেন্দ্রীয় যোজনার

টাকা, ৪৯৩ কোটি টাকাকে ধরা হয়, তার থেকে অনেক বেশি অর্থ যোজনা প্রকল্পের সাহায্য হিসাবে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আপনারা যা পেয়েছেন, তার থেকে আপনাদের এই ঋণের টাকা পরিশোধ করবার যে দায়িত্ব, সেই অঙ্কটা বেশি। আপনারাই আবার সমালোচনা করেন কেন্দ্রীয় সরকার নাকি আই.এম.এফের কাছ থেকে লোন নিয়ে ডেট ট্র্যাপের মধ্যে চলে যাচ্ছে। আপনারা যে সেই ডেট ট্রাপের মধ্যে পড়ে আছেন এ বিষয়ে কোনও সন্দেহ নেই। আপনারা অবশ্য টেন্থ ফিনান্স কমিশনের কাছে আবেদন নিবেদন করেছেন। আপনারা যে আবেদন-নিবেদন করেছেন সেটা আমি খুব পুঙ্খানুপুঙ্খভাবে পড়েছি। আমাদের দলের পক্ষ থেকে আমরা সাপোর্ট করেছি। আমরা মনে করি যে রাজ্য সরকারগুলির আরও কিছু আর্থিক সুবিধা পাওয়া উচিত। আপনাদের একদিকে বেহিসাবী খরচ, আপনারা যেমন রাজস্ব আদায়ে ব্যর্থ হচ্ছেন, অন্যদিকে প্রয়োজনে অপ্রয়োজনে খরচের মাত্রা এমন বাড়িয়ে দিয়েছেন যারফলে আয়ের সঙ্গে ব্যয়ের কোনও মিল নেই। সেজন্য আপনাদের ডেট ট্রাপে পড়া ছাড়া কোনও গত্যন্তর নেই। এখন একমাত্র কেন্দ্রীয় সরকার ঋণ মকুব করলে বাঁচতে পারবেন, তা নাহলে বাঁচতে পারবেন না। রাজ্যপালের ভাষণে যে বক্তব্য পেশ করেছেন তাতে রাজ্যের এই সঙ্গীন আর্থিক অবস্থার কথা প্রতিফলিত হয় নি। তাঁর ভাষণের এক ছত্রেও সেই কথা বলা হয়নি। আমরা জানি যে সরকারি বেসরকারি এবং আধা সরকারি কর্মচারী যাঁরা আছেন তাঁদের বেতন দিতে রাজ্য সরকারকে প্রতি মাসে প্রায় তিনশো কোটি টাকার মতো অর্থ যোগান দিতে হয়। প্রতি মাসের এই গুরু দায়িত্ব পালন করতে অর্থমন্ত্রী হিমসীম খাচ্ছেন, আমরা সকলেই সেই কথা জানি। এই হিমসীম খেতে খেতে আপনারা এমন একটা অবস্থায় পৌঁছেছেন যে সরকারি কর্মচারিদের ডি.এ. আটকে যাচ্ছে, তাদের মহার্ঘ ভাতা আটকে দিচ্ছেন, পেনশন আটকে দিচ্ছেন, কেবল মাঝে মাঝে একটু একটু করে ছেড়ে দিচ্ছেন। যদিও আপনারা প্রতিশ্রুতিবদ্ধ যে কেন্দ্রীয় সরকার যে হারে তার কর্মচারিদের মহার্ঘ ভাতা দেন, সেই হারে রাজ্য সরকারি কর্মচারিদের মহার্ঘ ভাতা দেবেন। কিন্তু আপনারা এখনও অনেক পিছিয়ে আছেন। কেন্দ্রীয় সরকার যে হারে মহার্ঘ ভাতা দেন সেই হারে দিতে পারছেন না, রাজ্য সরকারি কর্মচারিরা এখনও ১৪ পারসেন্ট কম মহার্ঘ ভাতা দিচ্ছে। অন্যদিকে আপনারা নানা অপচয় করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে এটা বলতে চাই যে, মুখ্যমন্ত্রীর অমূল্য জীবন সুরক্ষিত হোক এটা আমরা সকলেই চাই, তাঁর জীবন বিপন্ন হোক এটা আমরা চাই না। কিন্তু আমরা দেখছি, জ্যোতিবাবুর তিনটি অনুষ্ঠানে বিভিন্ন জায়গাতে প্যান্ডেল খরচ হয়েছে ১-৯০ লক্ষ টাকা। কিছুদিন আগে তিনি রায়গঞ্জে একটি মিটিং করতে গিয়েছিলেন। মুখ্যমন্ত্রীর কয়েক ঘন্টার সফরের জন্য খরচ হয়েছে ২০ লক্ষ টাকা। এটা কি? যেখানে আপনারা সরকারি কর্মচারিদের ডি.এ. দিতে পারছেন না, সেচ প্রকল্প হচ্ছে না, সেখানে মুখ্যমন্ত্রীর একটা সফরের জন্য ২০ লক্ষ টাকা, একটা প্যান্ডেল করতে দেড় লক্ষ টাকা খরচ করছেন। এই খরচটা কি আপনারা বন্ধ করতে পারেন না? এই রকম কত বেহিসাবীভাবে খরচ হয়ে যাচ্ছে। এই খরচগুলো যদি বন্ধ করতে না পারেন তাহলে রাজ্য সরকার তার আর্থিক দুরবস্থা থেকে কখনও কাটিয়ে উঠতে পারবে না। রাজ্যপালের ভাষণের মধ্যে একটি

জায়গাতেও ব্যয় সংকোচনের কথা নেই। অপ্রয়োজনীয় যে ব্যয় হচ্ছে তার সংকোচনের প্রয়োজন সেকথা উল্লেখ থাকার দরকার কিন্তু তা কিছুই নেই এবং কোনও জায়গাতেই তা নজরে পড়েনি। আমি এই প্রসঙ্গে আপনাদের সামনে উল্লেখ করতে চাই যে, একটি রিপোর্ট আমার কাছে আছে যা কেন্দ্রীয় সরকারের অর্থ ও রাজস্ব বিভাগের উপদেষ্টা কে.এল.রামপুরিয়া ১৩ই সেপ্টেম্বর কলকাতায় এসেছিলেন এবং তাতে দেখা গেছে যে রাজ্যের উন্নতির জন্য রাজ্যের বিদ্যুত পর্ষদ, পরিবহন নিগম ইত্যাদি খাতে কোটি কোটি টাকা খরচ হয়ে গেছে। সেখানে ৩৬১ কোটি টাকা কমে গেছে এবং সাধারণ কর্মচারিদের ডি.এ. ইত্যাদি আটকে ৬১২ কোটি টাকা দিয়ে বাঁচবার প্রতিশ্রুতি দিয়েছেন। এই তো হচ্ছে রাজ্যপালের ভাষণ। এই রাজ্যপালের ভাষণের মধ্যে এই যে অপচয় তার একটা লাইন, তার একটা কথাও কোথাও উল্লেখ নেই। বিভিন্ন ফেজে যে হিসাব তাতে ১৯৯৬ সালে হিসাব করে দেখা গেছে যে একটা বিরাট দেনার জালে আপনারা জড়িয়ে পড়বেন। এইতো আপনাদের দেউলিয়া অবস্থা, তার কোনও কথাই কিন্তু রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। আজকে যোজনার অবস্থা কি—সেই যোজনার মধ্যে দিয়ে সর্বক্ষেত্রে সবাই জানে যে রাজ্যের উন্নতির জন্য উন্নতিমূলক কাজ হয়। এই অর্থ দিয়ে নতুন রাস্তা, নতুন হাসপাতাল, নতুন বিদ্যালয়, নতুন সেচ ব্যবস্থা ইত্যাদি হয়। কিন্তু গত বছরে ১৯৯২-৯৩ সালে যোজনার খাতে বরাদ্দকৃত ১৫৪২ কোটি টাকা খরচ করতে পারেন নি। কেন খরচ করতে পারেন নি তার কিন্তু কোনও উল্লেখ নেই। অথচ রাজ্যপালের ভাষণে এমন সব কথা বলা হয়েছে যেন সব কিছু হয়ে গেছে, একেবারে সোনার বাংলা তৈরি করে ফেলেছেন যেন মনে হয়, আমরা একটা রাজ রাজত্বে বাস করছি। ১৫৪২ কোটি টাকার মধ্যে ৭০৩ কোটি টাকা খরচ করেছেন আর খরচ করতে পারেন নি ৮৩৯ কোটি টাকা। আসলে আপনারা হচ্ছেন ভাত দেবার ভাতার নয়, কিল মারবার গোঁসাই। আপনারা রাজত্ব বাড়াবার জন্য কি করছেন—করছেন কি সরকারি কর্মচারিদের ডি.এ. আটকে প্রভিডেন্ট ফান্ড ইত্যাদির টাকা আটকে মুখ্যমন্ত্রীর এবং অন্যান্য মন্ত্রীদের বিদেশ সফরের ব্যবস্থা করছেন। এর কোনও কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। আজকে যে বামফ্রন্ট সরকারের অচলাবস্থা এবং একটা দেউলিয়া অবস্থা হয়েছে তার কোনও উল্লেখ নেই। আজকে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের অন্যান্য রাজ্যের কাছে মান ক্রমশ নামতে নামতে নিচে চলে আসছে। শিক্ষা বলুন, স্বাস্থ্য বলুন সমস্ত দিকেই তলার দিকে চলে যাচ্ছে। রাজ্যের আজকে দেউলিয়া অবস্থা, আমি এই বিষয়ে পরিসংখ্যান দিয়ে বলব। তারআগে বলি যে সরকারি পরিচালনাধীন যে সমস্ত সংস্থা আছে তার কয়েকটার নাম আমি বলি, দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেড, দুর্গাপুর কেমিক্যালস লিমিটেড এবং কল্যাণী স্পিনিং মিল ও সেকসবি, এগুলো ভালো করে চলে না। এগুলো ভাল করে চললে একটা দৃষ্টান্ত স্বরূপ হয়ে থাকত। আপনারা তো আবার কেন্দ্রীয় সরকারের উদারনীতিকে সমর্থন করেন না। কেন্দ্রীয় সরকারের কিছু কিছু সংস্থা বেসরকারিকরণ হয়েছে, তবে আপনাদেরও কিছু আস্তে আস্তে বেসরকারিকরণ হচ্ছে। মুখে আপনারা যতই বলুন যে বেসরকারিকরণ চান না কিন্তু কাজে তাই করছেন। মুখে আপনারা বলছেন যে সমস্ত সরকারি পরিচালনাধীন সংস্থা যেমন আছে তেমন থাকবে কিন্তু বাস্তব অভিজ্ঞতা

আপনাদের বাধ্য করছে। বেসরকারিকরণকে আস্তে আস্তে আপনারা সাপোর্ট করবেন শেষ পর্যন্ত ছেড়ে দে মা কেঁদে বাচি করে ওই কেন্দ্রীয় নীতিকেই সমর্থন করবেন। বর্তমানে এই সরকারি সংস্থাগুলিতে যে পরিমাণে ভরতুকি দিতে হচ্ছে তাতে সরকার দেউলিয়া হয়ে পড়েছেন। বছরের পর বছর ভরতুকি দেবার আর ক্ষমতা আপনাদের নেই। মাইনে দিতে গিয়েই আপনারা হিমসিম খেয়ে ফেলছেন তো ভরতুকি দেবেন কি করে? ডি.পি.এল.কে নিয়ে আপনাদের রাজ্য সরকারের যেটা সবচেয়ে বড় সমস্যা সেটা হচ্ছে পরিচালনাধীন নিয়ে, তার পরিমাণটা দেখুন। আমরা ৭৫-৭৬ সালে, যখন আমি চেয়ারম্যান ছিলাম স্বরাষ্ট্রমন্ত্রী হিসাবে তখন ৫ কোটি টাকা লাভ করে নিয়ে এসেছিলাম। সেই ডি.পি.এল. আজকে কোথায় গিয়ে পৌঁছেছে। ৯০-৯১ সালে ১৩ কোটি ৬২ লক্ষ টাকা, ৯১-৯২ সালে ১৪ কোটি ৪৪ লক্ষ টাকা ক্ষতির পরিমাণ দাঁড়িয়েছে। দুর্গাপুর কেমিক্যালসে ৮৮-৮৯ সালে ৮ কোটি ৭৩ লক্ষ টাকা, ৮৯-৯০ সালে ৯ কোটি ৬৫ লক্ষ টাকা, ৯০-৯১ সালে ১০ কোটি ১২ লক্ষ টাকা ক্ষতির পরিমাণ বেড়ে দাঁড়াল। কল্যাণী স্পিনিং মিলে ৮৯-৯০ তে ১ কোটি ৯৪ লক্ষ টাকা, ৯০-৯১ সালে ২ কোটি ৪৫ লক্ষ টাকা ক্ষতির পরিমাণ বেড়ে দাঁড়িয়েছে। কোথা থেকে যোগাবেন এই টাকা? মাননীয় রাজ্যপাল তার কোনও ইঙ্গিত তাঁর ভাষণে দেননি। আপনারা নেহাতই লজ্জায় বলতে পারছেন না এইগুলিকে আমরা বেসরকারির হাতে দিয়ে দেব। বড় বড় শিল্পগোষ্ঠীর হাতে দিয়ে দেব। কিন্তু আমরা জানি আপনারা তলেতলে অনেক শিল্পগোষ্ঠীর সঙ্গে আলোচনা করছেন যাতে আপনারা শিল্পগোষ্ঠীদের হাতে দিয়ে এই অবস্থা থেকে মুক্ত হন। আমরা জানি আপনারা ডি.পি.এল.নিয়ে বিড়লার কনসালটেন্ট-এর গোষ্ঠীর সঙ্গে কথা বলছেন, মাস কয়েক বাদে হয়ত দেখব এটা বিড়লা কিংবা টাটার হাতে গিয়ে পৌঁছেছে। এইগুলির কথা আপনারা রাজ্যপালের ভাষণে বলেন নি। এই দেউলিয়াপনার কথা পশ্চিমবাংলার মানুষকে আপনাদের জানানো উচিত ছিল। আমি উদাহরণ হিসাবে বলছি, রাজস্ব আদায়ের ব্যাপারে আমাদের সরকারের যেভাবে পদক্ষেপ গ্রহণ করা উচিত ছিল সেইভাবে গ্রহণ করা হয়নি। সেচ দপ্তর-রে দামোদর সেচ সার্কেলে ১ এবং ২ এ যেভাবে জল কর আদায় করার কথা, ৯২ সালের ৩১ শে মার্চ পর্যন্ত ৫ কোটি ৩ লক্ষ টাকা আদায় হয়েছে, আমরা জানি কয়েকদিন আগে ময়ূরাক্ষী প্রোজেক্ট দেখতে গিয়েছিলাম পি.এ.কমিটির পক্ষ থেকে, সেখানে তারা বললেন যে টার্গেট ছিল তার টেন পারসেন্টও জল কর আদায় করতে পারেন নি। যেখানে এই অবস্থা, সেখানে আপনারা কি করে আশা করতে পারেন পশ্চিমবঙ্গ সরকার এই সঙ্কটজনক অবস্থা থেকে ভালভাবে চালাবেন। আমাদের লিডার জয়নাল আবেদিন সাহেব তার বক্তব্য রাখার সময় বলেছেন রাজ্য সরকারের কি বিশাল ক্ষতি হয়েছে, তিনি বিভিন্ন দপ্তরওয়ারি বলেছেন, এ পর্যন্ত ২৯৭ কোটি ৩৪ লক্ষ টাকা রাজস্ব আদায় হয়নি, যার জন্য এ.জি.বেঙ্গল থেকে বিভিন্ন সময়ে আপনাদের কাছে চিঠি দিয়ে তারা জানতে চেয়েছেন, কিন্তু চিঠির উত্তর আপনারা দেননি। আবার নতুন নতুন অদ্ভুত কর আপনারা বসাচ্ছেন, যারা গাড়ির মালিক তাদের গাড়ি ধোয়ার জন্য গাড়ির মালিককে রোড ট্যাক্স দিতে হবে। ৫০ টাকা করে ট্যাক্স বাবদ দিতে হবে। আমার বাড়িতে জল দিয়ে ধুই তার জন্যও ৫০ টাকা দিতে হবে। মোটর

সাইকেলের ট্যাক্স একসঙ্গে ১৫ বছরের দিতে হবে, কেউ তো ইচ্ছা করলে ২ বছর পরে বিক্রিও করে দিতে পারে কিন্তু তা সত্ত্বেও তাকে ১৫ বছরের ট্যাক্স দিতে হবে। এই ধরনের অদ্ভুত সব প্রস্তাব পরিকল্পনা আপনাদের রয়েছে যেগুলি পরিবর্তন করার প্রয়োজন আছে। সাথে সাথে যেখান থেকে সত্যিকারের রাজস্ব আদায় হতে পারে সেখানে আপনারা জোর দিচ্ছেন না, ফলে বহু রাজস্ব মার খাচ্ছে। আপনাদের অর্থনৈতিক অবস্থা এতে আরও সঙ্গীন হয়ে আসছে, কঠিন হয়ে আসছে। এমন কি আমাদের চিড়িয়াখানায় যে টিকিট বিক্রি হয়, সেখানেও দেখছি বিরাট কারচুপি, চিড়িয়াখানায় টিফিন নিয়ে একটা বিরাট গন্ডগোল চলছে। প্রয়াত স্নেহাংশু আচার্যের স্ত্রী সুপ্রিয়া আচার্য, তিনি ওখানকার সদস্য তিনিও স্বীকার করেছেন। সেখানে লক্ষ লক্ষ টাকা চুরি যাচ্ছে। সাধারণ টিকিট বিক্রির টাকা যদি চুরি বন্ধ না করতে পারেন তাহলে আপনারা গোটা পশ্চিমবাংলার চুরি বন্ধ করবেন কি করে? রাজ্য যোজনা পরিকল্পনার অর্দ্ধেকের বেশি টাকা খরচ করতে পারছেন না, অর্থ সংকুলান করতে পারছেন না। তাহলে কি করে রাজ্যের অগ্রগতির চাকাকে এগিয়ে নিয়ে যাবেন এটা বুঝতে পারছি না। আপনারা দশম অর্থ কমিশনে যে সব মেমোরেন্ডাম দিয়েছেন সেইগুলো আমি পড়েছি। সেইগুলো আমাদের দলের তরফ থেকে সমর্থন জানিয়েছি। কিন্তু ফল কি? আপনারা কি বেশি টাকা পান, রাজ্যের উন্নয়ন হোক এটা আমরা চাই। এটা পশ্চিমবাংলার জনসাধারণও চায়। কিন্তু আপনারা যদি আরও বেশি টাকা পান, পশ্চিমবাংলার সাধারণ মানুষের উন্নতি হবে না, আপনাদের ক্যাডারদের ভুঁড়ি ফুলবে। পার্টি অফিস তৈরি হবে মারবেল পাথর দিয়ে। সাধারণ মানুষের উন্নতির জন্য। যা প্রয়োজন তা হচ্ছে না, বেকার ভাইদের সমস্যা সমাধানের জন্য যা প্রয়োজন তা হচ্ছে না। খরচ তো কিছু হচ্ছে, খরচ যে একেবারে বন্ধ হয়ে গেছে তা নয়। এখন উন্নয়নের জন্য যে টাকা খরচ হচ্ছে, যেটুকু উন্নয়ন হচ্ছে তা সমস্ত কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা এবং টাকায় হচ্ছে। জওহর রোজগার যোজনা, আই.আর.ডি.পি., আই.সি.ডি.এস., আই.টি.ডি.পি.র যেটুকু কাজ, সমস্ত কাজে কেন্দ্রীয় সরকারের টাকা আসছে। কেন্দ্রীয় সরকারের টাকায় যে সমস্ত পরিকল্পনা হয়, সেই টাকাও গ্রামে আপনারা যেতে দিচ্ছেন না সময় মতো। সেই টাকা আটকে রেখে সরকারি কর্মচারিদের মাইনে দিচ্ছেন না অন্য কাজে লাগাচ্ছেন। রাজ্য সরকারের যে ২০ পারসেন্ট দেওয়া প্রয়োজন, সেটা আপনারা দিচ্ছেন না। কেন এই অবস্থা? কেন্দ্র থেকে যখন টাকা আসছে, সেই টাকা গ্রামে গঞ্জে সময় মতো দিচ্ছেন না। পরিকল্পনার টাকা দিতে পারছেন না, যার ফলে রাজ্যের উন্নয়ন বন্ধ হয়ে যাচ্ছে। কি ভাবে আপনারা নেহেরু রোজগার যোজনার টাকা খরচ করছেন দেখুন, ১১৭টা মিউনিসিপ্যালিটি আছে পশ্চিমবাংলায়, সেই মিউনিসিপ্যাল শহরগুলোর আজকে কি অবস্থা? গ্রামের কথায় পরে আসছি। নেহেরু যোজনায় পরিকল্পনার বহু কাজ করতে পারছেন না। যারা বেকার আছে, তাদের ট্রেনিং দেবার ব্যবস্থা আছে সকলে জানেন, সেখানে দেখছি ৯২-৯৩ সালে কেন্দ্রের মোট অনুদানের ৮০ শতাংশ এসেছে, তাতে ১৩ কোটি ৭৪ লক্ষ টাকা, এটা যদি ঠিকভাবে খরচ হত তাহলে ২২ লক্ষ শ্রম দিবস তৈরি হত। কিন্তু রাজ্য সরকার খরচ করেছেন মাত্র ৩ কোটি ২৪ লক্ষ টাকা। টোটাল শ্রম দিবস যা হবার কথা ছিল তার

২৭.৪ শতাংশ হয়েছে। এই যদি পশ্চিমবাংলার অবস্থা হয়, তাহলে মিউনিসিপ্যালিটির আওতা গরিব মানুষদের কোনওদিন পভার্টি লেভেলের উপর তোলা যাবে না। মিউনিসিপ্যালিটির শহ গুলোর অবস্থা অত্যন্ত শোচনীয়। বাকি রাস্তাগুলো আজকে কাঁচা রাস্তায় পরিণত হয়ে যাচ্ছে এটা মিউনিসিপ্যালিটি বা আধা মিউনিসিপ্যালিটির এম.এল.এ.-রা নিশ্চয়ই স্বীকার করবেন

[2-20 — 2-30 P.M.]

উন্নয়নমূলক কাজ হচ্ছে না। আমি সেদিন নগর উন্নয়ন দপ্তরের সেক্রেটারির সঙ্গে দেখ করতে গিয়েছিলাম। তিনি বললেন, ডেভেলপমেন্টের জন্য যে টাকার বরাদ্দ ছিল তা থেকে তাঁর দপ্তর থেকে ৩/৪ কোটি টাকা চাওয়া হয়েছিল বাজেটের সময়। মাত্র ৩০ লক্ষ টাকা অনুমোদন পেয়েছেন খরচ করবার জন্য। আলিপুর দুয়ারের বন্যার জন্য ৩০ লক্ষ টাকা সেখানে চলে গেছে। বাকি মিউনিসিপ্যালিটিগুলির ডেভেলপমেন্টের জন্য রাজ্য সরকারের হাতে একটা ফুটো পয়সাও খরচ করবার নেই। যেটুকু টাকা আসছে, তা নেহেরু রোজগার যোজনার টাকা। তার ৮০ ভাগ টাকাই কেন্দ্রীয় সরকার দেয়, সেটুকুই আপনারা খরচ করছেন। সেই টাকা আপনারা উন্নয়ন খাতে খরচ করছেন। কোনও সময় ৫০ হাজার টাকা, কোনও সময় ১ লক্ষ টাকা করে মিউনিসিপ্যালিটিগুলোতে যাচ্ছে। এই অবস্থায় সার্বিক উন্নয়নের কোনও কাজই কোনও মিউনিসিপ্যালিটির পক্ষে করা সম্ভব নয়। ফলে সমস্ত মিউনিসিপ্যালিটিগুলি গ্রাম্য এলাকায় পরিণত হচ্ছে। আমরা একটা প্রস্তাব দিয়েছিলাম—আমি নাম করতে চাই না—আপনাদের দপ্তর থেকে খুব আনন্দ সহকারে গ্রহণ করেছিল। আমরা বলেছিলাম—মিউনিসিপ্যালিটিগুলিকে গ্রাম পঞ্চায়েতের মধ্যে নিয়ে আসা হোক। দপ্তর থেকে বলেছিলেন, খুব ভাল কথা, তাহলে আমরা জওহর রোজগার যোজনায় বেশি টাকা পাব এই হচ্ছে অবস্থা। মিউনিসিপ্যাল এলাকার অধিবাসীরা যে ন্যূনতম সুযোগ সুবিধা পায় জল রাস্তা, ইলেকট্রিসিটি ইত্যাদিতে সেগুলি থেকেও বঞ্চিত হচ্ছে। অথচ এ কথার কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণের মধ্যে নেই।

এবারে আমি আইন-শৃঙ্খলার কথায় আসছি। আইন-শৃঙ্খলার যে চূড়ান্ত অবনতি হয়েছে একথা আজ আর অস্বীকার করবার কোনও উপায় নেই। প্রত্যেক দিন এই বিধানসভায় আমাদের দলের সদস্যরা আইন-শৃঙ্খলা পরিস্থিতি নিয়ে উদ্বেগ প্রকাশ করছেন। বিশেষ করে পুলিশ এ রাজ্যে সাধারণ মানুষের ওপর যে অত্যাচার নামিয়ে এনেছে তা উল্লেখ করছেন আমরা দেখছি গত পঞ্চায়েত নির্বাচনের পর থেকে যে ভাবে কংগ্রেসিদের ওপর অত্যাচার বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে করা হচ্ছে তা বর্ণনার অপেক্ষা রাখে না। অথচ রাজ্যপালের ভাষণের মধ্যে খুবই আনন্দের সঙ্গে বলা হচ্ছে, "দি স্টেট রিমেন্ড জেনারেলি পিসফুল ডিউরিং দি ইয়ার ১৯৯৩।" বাস্তবের সঙ্গে এর কোনও সঙ্গতি আছে বলে আমরা মনে করি না। দাঙ্গা, খুন, জখম রাজ্যে দৈনন্দিন ব্যাপার হয়ে গেছে। পুলিশ যখন তখন গুলি চালিয়ে মানুষ খুন করছে। এই সেদিন পুলিশ গুলি চালিয়ে ছাত্র হত্যা করল। হরিহরপাড়ায় মানুষ খুন করল। শান্তিপুরে কৃষকরা চাষের জলের দাবি জানিয়েছিল বলে তাদের গুলি করে খুন

করল। এই হচ্ছে পুলিশের অবস্থা। আপনাদের আমি হুঁশিয়ারী দিতে চাই—পুলিশকে আপনারা ফ্রাঙ্কেনস্টাইন তৈরি করেছেন। এই পুলিশকে কন্ট্রোল করবার সাধ্য আর এই সরকারের নেই। যেহেতু পুলিশের কাছ থেকে এই সরকার টাকা নিচ্ছেন সেহেতু আর পুলিশকে কন্ট্রোল করতে পারবেন না, সে ক্ষমতা নেই। তারা যতই নারী ধর্ষণ করুক আর মানুষকে খুন করুক তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেবার ক্ষমতা আপনাদের নেই। বিজপুরের এম.এল.এ. সাহেব জগদীশ দাস মহাশয় এখন এখানে উপস্থিত নেই—সেখানকার এস.ডি.ও.-কে আপনারা প্রোমোশন দিয়ে সরিয়ে দিলেন। এমনি সরাবার আপনাদের সাহস নেই। একটা পুলিশকে, সে দোষ করুক বা যাই করুক তাকে সরাতে হলে তাকে পায়ে তেল দিতে হচ্ছে। ওখানকার এস.ডি.ও.-কে পায়ে তেল দিয়ে সরাতে হল। তোমাকে বাবা প্রোমোশন দিচ্ছি, তুমি ঐ জায়গা থেকে চলে এস। আজকে এই অবস্থায় পুলিশ প্রশাসনকে নিয়ে চলে গেছেন। যাঁদের পুলিশ সম্পর্কে প্রত্যক্ষ অভিজ্ঞতা আছে তাঁরা আজকে নিশ্চয়ই স্বীকার করবেন যে, পুলিশ আজকে আপনাদেরও নয়, আমাদেরও নয়, যার পয়সা আছে তার পুলিশ। এরকম একটা মর্মান্তিক জায়গায় পুলিশ চলে গেছে। আজকে যে কেউ মার্ডার করে ১ লাখ টাকা ঘুষ দিলেই বেকসুর খালাস, তার নামে আর চার্জ-শিট দেওয়া হবে না। এই জায়গায় আজকে পুলিশ প্রশাসনকে নিয়ে গেছেন, এরপর কি করে আর আইন-শৃঙ্খলা ফিরিয়ে আনবেন। ১৯৯০ সালে কলকাতা বাদে রাজ্যে খুন হয়েছে ১৫০০ টি, চার্জ-শিট দেওয়া হয়েছে মাত্র ৪৫০-টির এবং শাস্তি পেয়েছে মাত্র ৮৫ জন। ১৯৯১ সালে আবার কলকাতা বাদে রাজ্যে খুন হয়েছে ১৬৬০টি, চার্জ-শিট হয়েছে ৬৬০ টির আর শাস্তি পেয়েছে মাত্র ৮০ জন। ১৯৯২ সালে কলকাতা বাদে রাজ্যে খুন হয়েছে ১৬৫৭ টি, চার্জ-সিট হয়েছে ৯৫০টির, আর শাস্তি হয়েছে ৭০ জনের। অর্থাৎ গত তিন বছরে খুনের ঘটনা ১৫০০ থেকে বেড়ে ১৬৫৭ হয়েছে, অর্থাৎ ১৫৭টি বেড়ে গেল, অথচ শাস্তির সংখ্যা ৮০ থেকে কমে ৭০ হল। আপনারা আজকে বুকে হাত দিয়ে বলুন তো থানাগুলোতে যত কেস হচ্ছে, মার্ডার কেস, রেপ কেস, ডাকাতির কেস, তার মধ্যে শেষ পর্যন্ত কত জনের শাস্তি হচ্ছে, কত জন সাজা পাচ্ছে? সাজা পাচ্ছে না বলেই দিনের পর দিন ক্রাইম, মার্ডার, রেপ, ডাকাতি, রাহাজানি ক্রমশ বেড়ে চলেছে। নারী ধর্ষণ করার, ডাকাতি করার, খুন করার সাহস ক্রিমিনালদের দিনের পর দিন বেড়েই চলেছে। আপনারা প্রশাসনকে এমন জায়গায় নিয়ে গিয়ে পৌচেছেন যে আর আজ আপনাদের এই সমস্ত কন্ট্রোল করার সাধ্য নেই। এবং তারা জানে আমাদের কাছে টাকা থাকলে আজকে আমরা যে কোনও অপরাধমূলক কাজ করব তারজন্য পুলিশের কাছ থেকে নিস্কৃতি পাব। আজকে প্রশাসনিক ব্যবস্থা কোথায় গিয়ে পৌচেছে। এই অবস্থার পরিবর্তন যদি ঘটাতে না পারেন—আমি কোনও দলের হয়ে বলছি না—আপনারা কিন্তু বিপদে পড়বেন এবং সেই বিপদ হবে মারাত্মক। এখন থেকে সজাগ যদি না হন তাহলে পরে আপনারা কিন্তু ফ্রাঙ্কেস্টাইনের হাত থেকে মুক্তি পাবেন না। সুতবাং এখন থেকে আপনাদের সজাগ হওয়া দরকার এবং কঠোর হাতে পুলিশ প্রশাসনকে নিরপেক্ষভাবে, ঘুস না খেয়ে কাজ করান। এরজন্য দলমতনির্বিশেষে কাজ করা উচিত। রাজ্যপালের ভাষণের মধ্যে এ সম্বন্ধে কোনও

চিন্তা ধারা বা কোনও উদ্বেগ লক্ষ্য করতে পারলাম না। আজকে গ্রামে-গঞ্জে শহরে যে ধরনের আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে সে সম্বন্ধে কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণের মধ্যে দেখতে পেলাম না। ২১ জুলাই, ১৯৯২ সাল পর্যন্ত যে হিসাব আছে সেই হিসাব অনুযায়ী পুলিশ ৮২টি জায়গায় গুলি চালিয়েছে। অথচ ডাঃ বি.সি. রায়ের আমলে পুলিশ একবার গুলি চালিয়েছিল বলে আপনারা আন্দোলন করে পশ্চিমবাংলা মাতিয়ে দিয়েছিলেন। কিন্তু আজ দেখছি, যে কোনও কারণেই হোক, পুলিশ কথায় কথায় গুলি চালাচ্ছে। এরপর, ২১ জুলাই, ১৯৯৩ সালের ঘটনার কথা আপনারা জানেন, যুব কংগ্রেসের আন্দোলনে পুলিশ গুলি চালিয়ে ১৩ জন তাজা যুবকের প্রাণ নিয়ে নিল। এ ছাড়া পুলিশ লক-আপে নিয়ে গিয়ে মারধোর করছে, অমানুষিক নির্যাতন করছে—এটা আপনারা খবর রাখেন? (এ ভয়েজ **ট্রেজারী বেঞ্চ ঃ সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে কত খুন হয়েছিল?**) আমি সিদ্ধার্থশঙ্কর রায়কে ধন্যবাদ জানাই, তাঁর আমলে নকশাল আন্দোলনের মতন একটা আন্দোলনকে তিনি বন্ধ করেছিলেন। তখন কি হত? পুলিশ থেকে আরম্ভ করে সাধারণ নাগরিককে পর্যন্ত রাস্তায় রাস্তায় খুন করা হত। সেই নকশাল আন্দোলন তিনি বন্ধ করতে সমর্থ হয়েছিলেন। আর আপনাদের সময়ে কোনও নকশাল আন্দোলন নেই। তা সত্ত্বেও কথায় কথায় ছাত্র হোক, শিক্ষক হোক আর সাধারণ মানুষই হোক যারা বিভিন্ন দাবি-দাওয়া নিয়ে আন্দোলন করছে তাদের উপর পুলিশ গুলি চালিয়ে হত্যা করছে। হরিহরপাড়ার ঘটনার কথা আপনারা জানেন। আমার নিজের জেলা, আমি এই ঘটনার কথা জানি, কি অদ্ভুত ঘটনা সেখানে ঘটেছে। এই ঘটনার কথা আমি এখানে উল্লেখ করছি। গত ২ বছর ধরে—১৯৯৩ সালের কিছুটা সময় পর্যন্ত—সেখানে ডাকাতি, রাহাজানি চলছি। বামফ্রন্টের সহায়তা নিয়ে এই কান্ড তারা চালিয়ে যাচ্ছিল। এর প্রতিবাদে আর.এস.পি. আমাদের দল, বি.জে.পি., এস.ইউ.সি অর্থাৎ সি.পি.এম বাদে সমস্ত দলের প্রতিনিধিদের নিয়ে একটা নাগরিক কমিটি হয়েছিল এবং প্রতিবাদ করেছিল যে এই জিনিস চলতে দেব না, এই জিনিস বন্ধ করতে হবে। এই ধরনের ঘটনা যাতে না হয় তার জন্য বি.ডি.ও. অফিসে ধর্না দিতে গিয়েছিল। কিন্তু সেখানে দেখা গেল, পুলিশ পরিকল্পিতভাবে গুলি চালিয়ে ৭ জন তাজা যুবকের প্রাণ নিয়ে নিল। তারপর অনেক চেঁচামেচি করার পর তদন্ত কমিশন গঠন করা হয়েছে। জানি না, তদন্ত কমিশনের রিপোর্ট কবে বেরুবে।

[2-30 — 2-40 P.M.]

যাই হোক, এবারে আমি আপনাদের কাছে নারী নির্যাতনের কথা একটু বলতে চাই। ফুল বাগানের নীহারবানুকে ধর্ষন করা হল আপনারা সে খবর সকলেই জানেন। তার পানিশমেন্ট হয়েছিল কেন? না এখানে চিৎকার চেঁচামেচি এবং খবরের কাগজে লেখা হয়েছিল বলে, মাননীয় দীপকবাবু খবর রাখেন? প্রত্যেক ধর্ষণের কেস এত খবরের কাগজে লেখা হয় না, এত চেঁচামেচিও হয় না বহু কেস আন রিপোর্টেড হয়ে যায় তারজন্য কি পানিশমেন্ট হচ্ছে? হচ্ছে না। মাননীয় মুখ্যমন্ত্রী আইভরি টাওয়ারে বাস করেন নীহারবানুর ব্যাপারে উনি

বললেন ১০ বছরের মধ্যে এ রকম একটা ঘটনা ঘটেছে তাতে কি যায় আসে। আমরা বিভিন্ন সংবাদপত্রের মাধ্যমে জানতে পেরেছি যে ১০ বছরের মধ্যে অর্থাৎ ১৯৮২ থেকে ১৯৯২ এর মধ্যে পুলিশ হেফাজতে সি.আর.পি.এফ, আর.পি.এফ. এদের প্ররোচনায় এই রকম ধর্ষণ একটি দুটি নয় ৪২ টি ঘটনা ঘটেছে। এটা অত্যন্ত লজ্জার কথা, এই সরকারের আপনাদের আমলে এই নারী নির্যাতনের ঘটনা—আমরা বানতলা, বিরাটির কথা বলছি না, তাতে লজ্জায় মাথা কাটা যায়—সব আন রিপোর্টেড হয়ে যায়। তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। অর্থাৎ খুবই লজ্জার ব্যাপার। চার দিন আগে আপনাদের একজন কর্মীর বহরমপুরের, তার কাজের প্রতিবাদ করাতে আপনারা বহরমপুরে বন্ধ ডেকে দিলেন। বিশ্বরঞ্জন গাঙ্গুলি, এস.পি. রিপোর্ট করেছেন যে তিনি একজন স্বর্ণ শিল্পী ছিলেন, বাংলাদেশ থেকে সে সোনার বিস্কুট আমদানি হয় তার সঙ্গে ঐ বিশ্বরঞ্জন গাঙ্গুলি জড়িত, তাকে সি.পি.এম দল বলছেন যে আমাদের কর্মী। আপনাদের লজ্জা হয় না? একজন স্মাগলার, স্মাগলিংয়ের সঙ্গে জড়িত তাকে আপনাদের কর্মী বলে আপনারা দাবি করছেন এবং তারজন্য বহরমপুরে বন্ধ ডাকলেন, লজ্জা করে না? এই অবস্থা পশ্চিমবঙ্গের। আপনাদের লজ্জা সরম কি একেবারেই নেই, লজ্জার মাথা খেয়ে বসে আছেন? এর মধ্যে রাজ্যপালের ভাষণের মধ্যে বলছেন যে দি স্টেট রিমেন্ড জেনারেলি পিসফুল। আমার বক্তব্য অনেক। ভূমি সংস্কার নিয়েও কিছু বক্তব্য আছে, মাননীয় মন্ত্রী বিনয় বাবু বার বার বলেছেন ভূমি সংস্কারের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের সমস্যার সমাধান করবেন। কিন্তু পারবেন না। সম্ভব নয়, ১৩০ লক্ষ একর চাষযোগ্য জমি পশ্চিমবঙ্গে আছে। যারা গ্রামে থাকেন তাদের সবাইকে সমানভাবে ভাগ করে দিলে মাথা পিছু ১৫ কাঠার বেশি পাবে না, এতে সমস্যার সমাধান করবেন? তার পর জেনে রাখুন ভূমি সংস্কারের কাজ বন্ধ হয়ে গেছে, ৪ হাজার একর বর্গা রেকর্ডিং তা বন্ধ হয়ে গেছে। গত বছর মাত্র ৩ হাজার বর্গা রেকর্ডিং হয়েছে। এখন আর হবে না, কারণ সব জমির মালিক এখন আপনাদের দিকে ঝুঁকেছে। বলছে আমার জমি বাঁচাই। আপনাদের দলে গেলে জমি বাঁচবে, বর্গা রেকর্ডিং হবে না। ভেস্টিং হবে না। এর কোনও প্রতিফলন মহামান্য রাজ্যপালের ভাষণের মধ্যে দেখতে পাইনি, তাই যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২০শে জানুয়ারি মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে দিয়েছিলেন তার উপর মাননীয় সদস্য শ্রী ননীকর মহাশয় যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব উত্থাপন করেছেন এবং মাননীয় সদস্য শ্রী কৃপাসিন্ধু সাহা যাকে সমর্থন করেছেন তাকে আমি সমর্থন জানিয়ে এবং বিরোধী পক্ষের দেওয়া সংশোধনীর বিরোধিতা করে আমি কিছু কথা এখানে উপস্থিত করছি।

[2-40 — 2-50 P.M.]

গত ২০শে জানুয়ারি যে ভাষণ রাজ্যপাল এখানে উপস্থিত করেছেন এবং ১৯৯৩

সালের ২৫শে ফেব্রুয়ারি তদানিন্তন রাজ্যপাল যে ভাষণ এখানে রেখেছিলেন এই দুইয়ে মাঝখানে ৩৩০ দিন সময় আমাদের কাছে খুবই গুরুত্বপূর্ণ। তারই পর্যালোচনা সংক্ষেপে রাজ্যপাল এখানে উপস্থিত করেছেন। আমরা লক্ষ্য করেছি, এই সময়টা আমাদের দেশে পক্ষেও গুরুত্বপূর্ণ। আমরা এটাও লক্ষ্য করলাম যে, বামফ্রন্টের যুক্ত মোর্চা সরকার, সরকার একটানা ৬ হাজার ৬৬ দিন ধরে চলছে, এইরকম একটা একটা সরকারের একটান পরিচালিত হবার ঘটনাটাও একটা ওয়ার্ল্ড রেকর্ড। আজকে এই সরকারকে যে রাজনৈতি দায়িত্ব পালন করতে হচ্ছে সেটা ২৫টি অঙ্গরাজ্য এবং কয়েকটি কেন্দ্রীয় শাসিত রাজ্য থেকে আলাদা নয়। গোটা দেশের পরিস্থিতিকে বাদ দিয়ে, দেশের অর্থনৈতিক এবং রাজনৈতি পরিস্থিতিকে বাদ দিয়ে আমাদের এই সময়টা অতিবাহিত হতে পারে না। তাই আর্থিক দি থেকে আমরা সঙ্কটের মধ্যে আছি। এখানে বিরোধীপক্ষের নেতা থেকে শুরু করে বিরো অন্যান্য সদস্যদের বক্তব্য আমি বিশেষ মনযোগ দিয়ে শুনেছি। আমরা লক্ষ্য করেছি যে রাজ্যপালের যে ভাষণ তা পশ্চিমবঙ্গের বাস্তব পরিস্থিতির সঙ্গে সঙ্গতিপূর্ণ। এবারে বিরোধীপক্ষে বক্তব্যের ধার কমে গেছে এবং সেটা হওয়াই স্বাভাবিক। আমার পূর্ববর্তী বক্তা মাননী অতীশ সিন্‌হা মহাশয় উল্লেখ করছিলেন কেন আর্থিক ক্ষেত্রে পশ্চিমবঙ্গে সঙ্কট। উনি প্রথ ১৩ হাজার কোটি টাকা ঋণের কথা উল্লেখ করেছিলেন। আমরা এই সভায় খুবই সন্তো প্রকাশ করতে পারতাম যদি পৃথিবীর জনসংখ্যার দিক থেকে দ্বিতীয় বৃহত্তম দেশ এ ভারতবর্ষের কোনও বৈদেশিক ঋণের বোঝা না থাকতো। এটা ঠিকই, পশ্চিমবঙ্গের যদি ঋ থাকে তাহলে আমাদের দুঃখ হয়, কিন্তু যেখানে ২ লক্ষ ৬৫ হাজার কোটি টাকার ঋণে বোঝা গোটা দেশের উপর চেপে রয়েছে এবং তার উপর রয়েছে ৩ লক্ষ ৭৫ হাজার কো টাকার অভ্যন্তরীণ ঋণের বোঝা, সেখানে পশ্চিমবঙ্গের ১৩ হাজার কোটি টাকা ঋণের প্র নিয়ে এখানে আলোচনা করা কি প্রাসঙ্গিক? আমি অতীশ সিন্‌হা মহাশয়কে বলছি, আজকে নিশ্চয়ই লক্ষ্য করেছেন আমরা কোথায় দাঁড়িয়ে রয়েছি। আজকের স্টেটসম্যান পত্রিকায় একা সংবাদ বেরিয়েছে। তাতে বলা হয়েছে, ৪৬ হাজার ডলার ব্যয় করা হচ্ছে প্রতি মাসে লবি ফোরামের দায়িত্ব যাকে দেওয়া হয়েছে তারজন্য। আমাদের রাষ্ট্রদূত যিনি আমেরিকায় রয়েছে তাকে ৪৬ হাজার ডলার করে প্রতি মাসে দেওয়া হচ্ছে সেখানে লবি করবার জন্য। ৪৬ হাজার ডলার অর্থাৎ ১৪ লক্ষ ২৬ হাজার টাকা প্রতি মাসে! তিনি কিসের জন্য লবি করবেন? আমাদের সাম্রাজ্যবাদ বিরোধী আন্দোলনের জনক মহাত্মা গান্ধীর আদর্শ নিয়ে কি তিনি লবি করবেন, নাকি পন্ডিত জওহরলাল নেহেরুর আদর্শ নিয়ে লবি করবেন? না, তিনি লবি করবেন আজকে আত্মবিক্রির কথা নিয়ে। বিশ্ব ব্যাঙ্ক এবং আন্তর্জাতিক অর্থভান্ডারে শর্তগুলি সরাসরি মানুষের কাছে নিয়ে আসা হল না। ১৯৮০ সাল থেকে বামপন্থীরা এটা নিয়ে একটা বিতর্ক করে আসছে। সেইজন্য এখন নতুন কৌশল নেওয়া হয়েছে। আন্তর্জাতিক অর্থভান্ডার এবং বিশ্ব ব্যাঙ্কের শর্তগুলি সরাসরি মানুষের কাছে না এনে একটা পদ্ধতি নিয়েছেন। একটু তলিয়ে দেখুন মাননীয় সদস্যরা, বিশেষ করে যাঁরা ট্রেড ইউনিয়ানের সঙ্গে যুক্ত আছেন তাঁদের আমি দৃষ্টি আকর্ষণ করব আপনারা একটু ভাবুন। এই আন্তর্জাতিক

অর্থভান্ডার এবং বিশ্ব ব্যাঙ্কের কাছে আমাদের দেশের সার্বভৌমত্ব স্বাধীনতা বিকিয়ে দেওয়া হচ্ছে। এখন সুকৌশলে ভারতীয়করণ করা হচ্ছে, জনমতকে বিভ্রান্ত করা হচ্ছে। রঙ্গঁরাজন কমিটি, নরসিংহম কমিটি, মালহোত্রা কমিটি, রামানুজম কমিটি এইচ.এন.রায় কমিটি এই রকম ভারতীয় কয়েকজন বিশেষজ্ঞদের নিয়ে কমিটি করে তাঁদের মধ্যে দিয়ে ভারতীয়করণ করা হচ্ছে। তারজন্য আমাদের রাজ্যে আমরা আতঙ্কিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে ধন্যবাদ জানাই সেই সমস্ত ট্রেড ইউনিয়ন সংগঠকদের যাঁরা গত ২৪শে জানুয়ারি নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে মিলিত হয়েছিলেন এই কেন্দ্রীয় সরকারের আন্তর্জাতিক অর্থভান্ডার এবং বিশ্বব্যাঙ্কের শর্তের কাছে মাথা নত করার বিরুদ্ধে এবং দেশের সার্বভৌমত্ব বিকিয়ে দেবার বিরুদ্ধে মানুষকে সংগঠিত করবার জন্য। তাতে আমি আরও আনন্দিত যে সেই অনুষ্ঠানে আই.এন.টি.ইউ.সি-র মতো সংগঠন উপস্থিত ছিল, এখানে মাননীয় বিধায়ক উপস্থিত আছেন। তাঁরাও বিপদ বুঝতে পেরেছেন। কিন্তু আজকে তাঁরা বুঝতে পারছেন না যে মালহোত্রা কমিটি কি ইঙ্গিত করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিরোধী দলের মাননীয় সদস্যদের বোঝাবার জন্য বলি এই কমিটির সুপারিশ কি। ১৯৫৬ সালে তৎকালীন অর্থমন্ত্রী সি.ডি. দেশমুখ বিমা জাতীয়করণ করেছিলেন। আজকে সেই জাতীয়কৃত বিমা কোম্পানিকে বেসরকারিকরণ করার জন্য এই মালহোত্রা কমিটির সুপারিশ। এখানে অনেক বিধায়ক আছেন যাঁরা ভোট চাইতে গিয়েছিলেন বিমা জাতীয়করণ হয়েছে, কংগ্রেস কে ভোট দিতে হবে। কংগ্রেস আজকে কি বলবেন? আজকে কি বলবেন বিমা বেসরকারিকরণ করল কে, সেই কংগ্রেস আবার কে? কার ভোট চাইবেন? ১৯৬৯ সালের ১৯শে জুলাই ব্যাঙ্ক জাতীয়করণ হয়েছিল। এখন নরসিংহম কমিটির সুপারিশ নিয়ে কি বলা হচ্ছে? আজকে প্রাকৃতিক গ্যাস, তেল যেটা ও.এন.জি.সি. দেখে, আমাদের পশ্চিমবাংলায় তেল আহরণের কাজ হল, চাকদায় ড্রিলিং সেন্টার আছে—মাননীয় বিধায়ক এখানে আছেন—আজকে সেটাকে তুলে নেওয়া হচ্ছে। আজকে সেইগুলিকে বেসরকারির হাতে তুলে দেওয়া হচ্ছে। একটু আগে অতীশ বাবু আক্ষেপ করছিলেন আমাদের সংস্থাগুলির কি হবে। আমরাও আতঙ্কিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইভাবে একটার পর একটা রাষ্ট্রায়ত্ত সংস্থা, অধিগৃহীত সংস্থা গুলিকে তুলে দেওয়া হচ্ছে, কেন্দ্রীয় সরকার তুলে দিচ্ছে এই সমস্ত কমিটির মাধ্যমে। ক্ষতিটা হচ্ছে অর্থনৈতিক দিক থেকে একটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হচ্ছে। এই অবস্থার উপর দাঁড়িয়ে পশ্চিমবাংলা শিল্পের জোয়ারের ইঙ্গিত দিচ্ছে। কেন্দ্রীয় সরকারের এই যে দেশকে বিকিয়ে দেবার নীতি তার বিকল্প নীতি ১৯৯১ সালের ৪ঠা জুলাই আমাদের সরকারের তরফ থেকে দেওয়া হয়েছিল। কেন্দ্রের অর্থমন্ত্রী মনমোহন সিং এবং কেন্দ্রীয় সরকার সেই বিকল্প নীতিকে ভ্রূক্ষেপ করলেন না। তাঁরা তাকিয়ে আছেন আই.এম.এফ কি বলছে, বিশ্ব ব্যাঙ্ক কি বলছে, ওয়াশিংটন কি বলছে তার দিকে। মাননীয় বিধায়ক সৌগত রায় হুঙ্কার তুলেছিলেন কি হবে আমাদের, আমাদের আশ্রয় নিয়ে কি হবে।

[2-50 — 3-00 P.M.]

এই মনমোহন সিং এবং কেন্দ্রীয় সরকার তারা যদি এক লক্ষ তিরিশ হাজার কোটি

টাকার শেয়ার কেলেঙ্কারীতে, আমাদের অর্থনীতিকে ধ্বংস করেন, রাষ্ট্রায়ত্ত সংস্থার লুটপ
করেন এবং তাঁদের বিচারের জন্য কি হল, না, জে.পি.সি. হল। সেই জে.পি.সি. যা চিহ্নি
করলেন, তার জন্য যারা দায়ি, তাদের মধ্যে মন্ত্রী আছেন, সরাসরি দুজন মন্ত্রী আছেন। তাঁদে
সম্পর্কে ব্যবস্থা নেওয়া হয় নি। ব্যবস্থা নেওয়া হয়নি অর্থমন্ত্রীর বিরুদ্ধে। তারজন্য কি আক্ষে
আছে? একটা কাগজ তো লিখে দিলেন, অর্থমন্ত্রীকে 'না' করে দিন। একজন ব্যক্তির উ
দেশটাকে ঝুঁকিয়ে দিচ্ছেন, কোনও নীতির প্রশ্ন নেই। কোন জায়গায় দেশটাকে দাঁড় করি
দিচ্ছেন একবার ভাবুন তো। এই জায়গায় দাঁড়িয়ে পশ্চিমবাংলার অর্থনীতির কথা ভাবু
আজকে গোটা দেশের অর্থনীতি, রাষ্ট্রায়ত্ত সংস্থার অবস্থা, শেয়ার কেলেঙ্কারী—একটার প
একটা দুর্নীতির জালে জড়িয়ে দিচ্ছেন। এটা ভাবতে আমাদের তো লজ্জা হয়। ভারতবা
হিসাবে আমাদের লজ্জা হয়। একটা মন্ত্রীর জন্য আজকে একটার পর একটা করে রিজা
ব্যাঙ্কের গভর্নর, প্ল্যানিং কমিশনারকে চলে যেতে হয়েছে। এমন কি বিচারপতিকে পর
কাঠগড়ায়—লোকসভায়—দাঁড়াতে হয়েছে। তারপর আবার একটার পর একটা নীতি, অথ
যে ঘুমন্ত অবস্থায় ছিলেন, সেখানেই দাঁড়িয়ে আছে গোটা দেশটা। তারফলে আমাদের মানুষ
সজাগ করার দায়িত্ব নিতে হয়েছে। এই রাজ্যের অর্থনৈতিক অবস্থাকে আমরা সচল রাখ
পেরেছি, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে এটা উল্লেখ করেছেন। আমি ধন্যবাদ জানা
বিরোধী দলের সদস্যদের, তাঁদের শুভবুদ্ধির উদয় হয়েছে। দশম অর্থ কমিশনের কাছে রাজে
পক্ষ থেকে যে প্রস্তাব দেওয়া হয়েছে, রাজ্য সরকারের প্রস্তাবগুলোকে তাঁরা সমর্থন করেছে
তবে এটা আন্তরিক কি, এটা একটু ভেবে দেখবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থ কমিশনে
কাছে এটা নোট করা আছে, গত বছরের নোটে বলা আছে। ১১১ পৃষ্ঠায় বলা হয়েছে
গোটা দেশে যে সম্পদ সংগৃহীত হয়েছে, তারমধ্যে পশ্চিমবাংলার স্থান প্রথম। শুধু খাদ্যশে
নয়, সমস্ত দিক দিয়ে এই রাজ্য হচ্ছে আদর্শ স্থানীয়। যেদিকে তাকাবেন, গোটা দেশের সাম
পশ্চিমবাংলা হচ্ছে আদর্শ। যাকে অবলম্বন করে পশ্চিমবাংলার এই অবস্থান, সেখান থে
সরে আসলে দেশ বাঁচতে পারে না। পশ্চিমবাংলা কেন বিকল্প প্রস্তাব দিচ্ছে, এখানেই হচে
আক্ষেপ। পশ্চিমবাংলা কিছুতে কেন মাথানত করছে না, এখানে হচ্ছে আক্ষেপ। এই আক্ষে
থেকেই বিরোধী দলের সদস্যরা দেশের অন্যান্য জায়গায় যে চক্রান্ত সৃষ্টির চেষ্টা চলছে, সে
রকম চক্রান্ত সৃষ্টির চেষ্টা করছেন। এই সমস্ত চক্রান্তের মধ্যে দাঁড়িয়েও দেশের চরম অবস্থা
মধ্যে দাঁড়িয়েও প্রতিটি ক্ষেত্রে আজকে পশ্চিমবাংলা হচ্ছে আদর্শ স্থানীয়। সেই পশ্চিমবাংলাকে
বিশৃঙ্খল অবস্থায় নিয়ে যাবার জন্য মাননীয় সদস্য অতীশ সিনহা মহাশয় এখানে মুর্শিদাবাদে
কথা বললেন। আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে গত বছরে, ১৯৯৩ সালে কি
হয়েছিল? মুর্শিদাবাদ আমাদের রাজ্যের মধ্যে এমন একটা গুরুত্বপূর্ণ দায়িত্ব। সম্প্রীতির দি
থেকে, সবদিক থেকে ঐ সীমান্তবর্তী জেলাতে সুস্থ পরিবেশ রক্ষার জন্য সি.পি.এম. কর্মীদে
১৯৯৩ সালে প্রাণ দিতে হয়েছে। ৩২ জন কর্মীকে সেখানে প্রাণ দিতে হয়েছে। গতবছর ২
শে জানুয়ারি বহরমপুরে বাবু গাঙ্গুলিকে খুন করা হয়েছে। উনি এগুলোকে দেখতে পান না
একটু ভাল করে শুনুন, একটু আগে এখানে মুখ্যমন্ত্রীর নিরাপত্তার জন্য মাননীয় সদস্য কে

এত টাকা ব্যয় হল তারজন্য উদ্বেগ প্রকাশ করছিলেন। পশ্চিমবঙ্গ সরকারের টাকা, জনগণের টাকা বলে উল্লেখ করলেন। [***] তাহলে বলুন তো, আসলে একটা দৃষ্টিভঙ্গির প্রশ্ন, সেই দৃষ্টিভঙ্গি আপনাদের নেই। আমরা নাকি আইন-শৃঙ্খলা নষ্ট করে দিচ্ছি কংগ্রেসিদের বক্তব্য, আসলে ওঁনারা কোন চশমাতে বিষয়টা দেখছেন সেটা দেখার ব্যাপার। গত ২০শে আগস্ট হাওড়াতে যে খুন হল উৎপল ভৌমিক এবং দেবুর—কারা খুন করেছিল? এই খুন তো আপনারাই করিয়েছিলেন। আবার মাননীয় বিধায়ক মান্নান সাহেব বলেছিলেন যে চৌরঙ্গীর উপনির্বাচনে সমাজবিরোধীদের দিয়ে ভোট করান হয়েছে। কিন্তু এই সমাজবিরোধীরা কারা? আপনাদেরই মদতপুষ্ট যারা নাকি মহাকরণ অভিযানের নামে পিস্তল ও তলোয়ার নিয়ে বেরিয়েছিলেন। আজকে অতীশ বাবু বললেন ২১শে জুলাই এবং ২২শে জুলাইয়ের কথা। ২১শে জুলাই যে ঘটনা ঘটল তারজন্য দায়ী কারা? ওই ঘটনার পর মুহূর্তেই কংগ্রেসি দলের পক্ষ থেকে বলা হল যে ৩৫৬ ধারা প্রয়োগ করতে হবে। ওই ঘটনার পরিপ্রেক্ষিতে দিল্লি থেকে প্রণব মুখার্জি এবং আহমেদ প্যাটেলও এলেন ওই ঘটনায় আহত লোকেদের দেখতে। সেখানে ২২শে জুলাই কি ঘটলো সেখানে মাননীয় মন্ত্রী একজন বিধায়ককে বললেন যে তার পার্শ চুরি হয়ে গেছে এবং এইরকমভাবে একটা হাসপাতালের মধ্যে আপনারা অরাজকতার সৃষ্টি করেছিলেন। হাসপাতালের দুধ, ওষুধ সব নষ্ট করা হল এবং সমস্ত কিছু ভেঙ্গে চুরমার করে দিলেন। তারপরে ৩১শে জুলাই কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীও এলেন, তার উপরেও হামলা হল, সমস্ত কিছু ভাঙ্গচুর করা হল। এগুলো কারা করেছেন, এতে তো কংগ্রেসের লজ্জা হওয়া উচিত। শুধু হাসপাতালের মধ্যেই সীমাবদ্ধ নয়, কলকাতা বিশ্ববিদ্যালয়ের সহ উপাচার্যের উপরে যে অত্যাচার, শ্রীমতী ভারতী রায়ের উপরে যে অত্যাচার তার নিন্দার ভাষা আমাদের নেই। এইসব জিনিস কারা করেছেন, আপনারা তো সবই জানেন। এই জিনিস মানুষের নজর এড়ায় না। আপনারা যেন তেন প্রকারেণ আইন শৃঙ্খলা ধ্বংস করতে ব্যস্ত। আপনাদের দ্বারা সবই সম্ভব। একজন এম.এল.এ. এবং একজন প্রাক্তন এম.এল.এ. থানায় গিয়ে সাইরেন ভেঙ্গে দিয়ে এলেন। আর একজন এম.পি এবং কেন্দ্রীয় মন্ত্রী তিনি আবার ইনকাম ট্যাক্স অফিসারের কান ধরে টেনেছিলেন সুতরাং আপনাদের বিধায়কদের অবস্থা কি সেটা আপনারাই অনুধাবন করতে পারেন। আসলে আপনারা যেসব কাজ করছেন তা বিশেষ একটা মদতে করছেন। আর আপনারাই এখানে এসে আইন-শৃঙ্খলার কথা বলছেন।

[3-00 — 3-10 P.M.]

এখানটায় হচ্ছে আমাদের আপত্তি। এই জায়গায় দাঁড়িয়ে আমরা যদি লক্ষ্য করি তাহলে দেখবেন এইখানটায় হচ্ছে তাদের সঙ্গে জড়িত আইন-শৃঙ্খলার প্রশ্নে, সম্পত্তি রক্ষার প্রশ্নে। এখানে মান্নান সাহেব বললেন বি.জে.পি.কে কেন মিটিং করতে দেওয়া হয়, ১৬ তারিখের মার্চের কাগজটা যদি খুলে দেখেন তাহলে দেখবেন সেখানে কে বলছে এদের কে

*Note :—Expunged as ordered by the Chair.

এখানে মিটিং করতে কেন দেওয়া হবে না, তার নাম হচ্ছে মাননীয় বিধায়ক সাধন পাণ্ডে এরা মানুষকে সামনে রেখে জনমত তৈরি করবেন, বিরোধী দলের ভূমিকা থাকবে, তাদে ভূমিকাকে আমরা সম্মান জানাই, তারা বিরোধীদের ভূমিকাকে রক্ষা করবেন। আমরা দেখ্‌ি তারা বিভিন্ন জায়গায় যাত্রা করছেন, এর নাম পরিক্রমা হতে পারে, কারুর নাম হচ্ছে জনসংযোগ যাত্রা, সংহতি যাত্রা, একটা হচ্ছে পুরুলিয়া থেকে আর একটা হচ্ছে ঝাড়খ থেকে আর একটা হচ্ছে অন্য নামে। যাত্রায়ও ভাগ হচ্ছে, এটা কোন যাত্রা? মাননী বিধায়কদের বলি, আপনারা আজকে নিজেরা দাঁড়াতে পারছেন না, আপনাদের অবলম্ব হচ্ছেন টি.এন. সেষন, আমি অবাক হয়ে গেলাম মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেদিন বিধানসভাতে পর্যন্ত হুমকি দিলেন টি.এন. সেষনকে দেখিয়ে। টি.এন. সেষন হচ্ছে বুনো ওল, বাঘা তেঁতুল সেষন বলছেন নো আইডেন্টিটিকার্ড, নো ভোট। স্যার, আমি আপনার মাধ্যমে বিরোধীদে জানাতে চাই, গত ১৯শে জানুয়ারি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী কেন্দ্রের স্বরাষ্ট্রমন্ত্রী, তিনি মুখ্যমন্ত্রীদে সম্মেলন ডেকেছিলেন আইডেন্টিটিকার্ড নিয়ে, সেখানে যে সম্মেলন হয়েছিল তাতে কার কি বক্তব্য ছিল, বিভিন্ন রাজ্যের কংগ্রেসি মুখ্যমন্ত্রীদের কি বক্তব্য ছিল, কংগ্রেস বিরোধীদের কি বক্তব্য ছিল, সেটা মিলিয়ে দেখুন। আমি অবাক হয়ে লক্ষ্য করলাম সেই একই বক্তব টি.এন. সেষন যা বলেছে এখানে সৌগত বাবু, নাসির বাবুও তাই বলছেন। এস.বি. চক কি বলেছেন, কেন্দ্রের স্বরাষ্ট্রমন্ত্রী তিনি বলেছেন রাও টু হোল্ড এমার্জেন্সি ক্যাবিনেট মিট অ সেষন তিনি পরিষ্কার বলছেন, "The Centre and State Governments requeste the Chief Election Commissioner to implement identity cards in a phase manner." আবার তিনি বলছেন, তিনি দায়িত্ব দিয়েছেন, ভরদ্বাজ আপনি টি.এন. সেষনের সঙ্গে কথা বলুন। টি.এন. সেষন হচ্ছে আমাদের অবলম্বন। পশ্চিমবাংলার ক্ষেত্রেও আমর সেই জায়গাতে আলোচনা করতে চাই আপনারা হুঙ্কার ছাড়ছেন, অবলম্বন দেখাচ্ছেন, আর টি.এন.সেষনকে দেখাচ্ছেন বিদেশে কি হচ্ছে, জি-৭ এ কি হচ্ছে, একটার পর একটা বর্জন হচ্ছে না, ইটালি, ফ্রান্স, কানাডা, জাপান, সাউথ আফ্রিকা, জার্মান কেউ দাঁড়াতে পারছেন না এখানে আপনারা সমাজতন্ত্রের দেশগুলিকে দেখুন, হুঙ্কার ছাড়ছেন, হুঙ্কার ছাড়ার জন্য আপনাদের কাছে বলতে চাই, বিলম্বে হলেও সোভিয়েত রাশিয়ায় কি হল দেখুন। রাশিয়ায় কি হল—ওখানে অবলম্বন হচ্ছে বোরিস ইয়েলেতসিন। বোরিস ইয়েলেতসিনকে ক্লিনটন বলছেন, আপনার আমি আন অফিশিয়াল মুখপাত্র হতে চাই, টাইম পত্রিকায় ছেপে দিয়ে বলছে। পোলান্ডে মোড় ঘুরেছে, চেকও ঘুরছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য শেষ করার আগে একটা উদ্ধৃতি দিয়ে শেষ করতে চাই, "ওদের আঁখি যত রক্ত হবে, মোদের আঁখি ফুটবে, ওদের বাঁধন যত শক্ত হবে, মোদের বাঁধন টুটবে।" এই কথা বলে মাননীয় ননী কর মহাশয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এনেছেন তাকে সমর্থন জানাচ্ছি এবং বিরোধীরা যে সংশোধনী এনেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার :** রবীন বাবু চশমার বিষয় যা উল্লেখ করেছেন, রেফারেন্স করে যা

উল্লেখ করেছেন, সেটা বাদ যাবে। ব্যক্তিগতভাবে কোনও নাম করবেন না কোনও মেম্বারের বিরুদ্ধে। এতে ডিবেটের মান অনেক নেমে যায়। ডিবেটের মান সম্পর্কে একটু মনে রাখবেন। চশমা, ঘড়ি এই সব সম্পর্কে বলবেন না। মেম্বারকে কটাক্ষ করছেন, খবরের কাগজের রিপোর্টের ভিত্তিতে এটা ঠিক নয়, এটা বলবেন না। এটা পার্লামেন্টারী রীতি নয়। আপনি যত করবেন, ওরা তার চেয়ে বেশি করবে। এই ধরনের জিনিস সমর্থন করা যায় না।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করে এবং আমাদের সংশোধনীর সমর্থনে আমার বক্তব্য রাখছি। রাজ্যপালের ভাষণে পশ্চিমবাংলার প্রকৃত চিত্র প্রতিফলিত হয় নি। গত ১৭ বছর ধরে পশ্চিমবাংলা সম্পর্কে আমাদের যে অভিযোগ, এই রাজ্য সরকার একটা প্ল্যান তৈরি করতে পারল না, একটা ডিরেকশনলেস, উদ্দেশ্যহীনভাবে, ম্যানেজারিয়াল কোনও এফিসিয়েন্সি নেই—একটা রাজ্য সরকার বছরের পর বছর যে প্ল্যান করেছে, কিংবা যে প্ল্যান আউট লে হয়েছে, অর্থ বরাদ্দ হয়েছে বাজেটে—সম্পদ সংগ্রহ করতে না পারার জন্য দপ্তরগুলো বাজেট বরাদ্দের যে টাকা ধরে যে ধরনের পরিকল্পনা রচনা করেছে, অর্থ দপ্তর থেকে সেই টাকা না পাবার জন্য পরিকল্পনার প্রশ্নে রাজ্যের অগ্রগতি সম্পূর্ণভাবে স্তব্ধ হয়ে গেছে। এবং আমরা বারবার দেখেছি পরিস্থিতি এমন জায়গায় পৌছেছে যে পিয়ারলেসের কাছ থেকে টাকা নিয়ে একটা রাজ্য সরকারকে চলতে হচ্ছে। এটা পশ্চিমবাংলার কখনও গর্বের বিষয় হতে পারে না, এটা আমাদের রাজ্যের কাছে লজ্জা। আমরা যে কথা বারবার বলেছি যে এই পশ্চিমবাংলায় শিল্পের উন্নয়ন অত্যন্ত প্রয়োজন, যেটা রাজ্যপালের ভাষণে একটা রোজি পিকচার দেওয়া হয়েছে। মুখ্যমন্ত্রী অন্তত এই পশ্চিমবাংলা থেকে গত ১৭ বছরে ২১ বার বিদেশ সফরে গেছেন কিন্তু সেখান থেকে কোনও এন.আর.আই. ধরে আনতে পেরেছেন কি না এবং এন.আর.আই ইনভেস্টমেন্ট পশ্চিমবাংলায় অন্যান্য রাজ্যের তুলনায় কত, বিধানসভাতে একদিনের জন্য তিনি তা জানানোর প্রয়োজন বোধ করেন নি। আজকে আমরা দেখেছি মহারাষ্ট্র, তামিলনাড়ু, গুজরাট, এরা এন.আর.আই. ইনভেস্টমেন্ট যে ভাবে এগিয়ে আসছে, পশ্চিমবাংলার ক্ষেত্রে এন.আর.আই. ইনভেস্টমেন্ট এর ক্ষেত্রে শোচনীয় ভাবে কম হচ্ছে, এমন কি মুখ্যমন্ত্রীর বিদেশ সফরের জন্য কত ব্যয় হয়েছে, এই প্রশ্ন বিধানসভায় করলেও মন্ত্রীরা সেই প্রশ্নের জবাব না দিয়ে চলে যান, প্রশ্ন হেল্ড ওভার হয়ে যায়। মাননীয় স্পিকারকে ধন্যবাদ তিনি এই বিষয়ে তিরস্কার করেছেন। ভবিষ্যতে যাতে এই জিনিস না হয়। আগামী দিনে মুখ্যমন্ত্রীর এই বিষয়গুলো প্রশ্নোত্তর হিসাবে যথাযথ পাওয়া যাবে আশা করি।

[3-10 — 3-20 P.M.]

আমরা একথা বার বার বলেছি যে, রাজ্যে শিল্পায়ন হচ্ছে না। আপনারা হলদিয়ার নামে, বক্রেশ্বরের নামে মানুষকে বিভ্রান্ত করেছেন। সুব্রত মুখার্জি পাবলিক অ্যাকাউন্টস কমিটির পক্ষ থেকে কিছু বক্তব্য রেখেছিলেন। তাই দেখে আপনারা সবাই আনন্দে একেবারে আটখানা

হয়ে গিয়েছিলেন। কিন্তু উনি ক্যাটিগোরিক্যালি বলেছিলেন, "জাপানের সহযোগিতায় দুটি এ রাজ্য সরকারের নিজস্ব উদ্যোগে একটি ইউনিট বক্রেশ্বরে হতে পারে।" আমি আপনাদে পরিষ্কার বলে দিচ্ছি, রাজ্য সরকারের উদ্যোগে বক্রেশ্বর প্ল্যান্টের কোনও চিমনি দিয়ে কোন দিনই ধোঁয়া উঠবে না। হলদিয়া সম্পর্কে আপনারা বলেছিলেন—বিরাট প্রোজেক্ট তৈরি হ লক্ষ লক্ষ ছেলের চাকরি হবে। আমরা বার বার আপনাদের দাবি জানিয়েছি যে, আপনা হলদিয়া সম্পর্কে একটা হোয়াইট পেপার পেশ করুন যে, হলদিয়া যদি হয়ও সেখা ডাউনস্ট্রিম প্রোজেক্টে কত লোকের চাকরি হতে পারে, আপনারা জানান। আপনারা বিরাট হৈ চৈ ফেলে দিলেন কার হাতে হলদিয়া দেবেন, কার হাতে দেবেন, এই নিয়ে। শেষ পর অনেক ঢাক ঢোল বাজিয়ে দরবারি শেঠকে ডেকে আনলেন এবং দরবারি শেঠ লক্ষ্মণ শেঠে অত্যাচারের হাত থেকে কোনও প্রকারে পালিয়ে বাঁচলেন। আজকে হলদিয়ার অবস্থা কোথ গিয়ে দাঁড়িয়েছে? বক্রেশ্বরের প্রশ্নে এই বিধানসভায় সুব্রত মুখার্জি এবং সৌগত রায় ইতিপূ দুটো গল্প বলেছেন। আমি আজকে আর একটা গল্প বলতে চাই। এই গল্পটা এখন বক্রেশ নিয়ে খুব চালু হয়েছে। একজন ছাত্র ইন্টারভিউ দিতে গেলে পরে তাকে জিজ্ঞাসা করা হ তিন জন একই উপাধির বিজ্ঞানীর নাম বলুন যাঁরা এই বাংলায় জন্ম নিয়েছেন? ছাত্র প্রথমে নাম বললেন আচার্য সত্যেন্দ্রনাথ বসুর। তখন তাকে বলা হয়, হ্যাঁ, ঠিক আছে। উ পদার্থ বিজ্ঞানী ছিলেন। আর একজনের নাম বলুন? তখন ছাত্রটি বলেন আচার্য জগদীশচ বসুর নাম। তখনও তাঁকে বলা হয়, হ্যাঁ, ঠিক হয়েছে। তিনি বলেছিলেন গাছেরও প্রাণ আ তিনি উদ্ভিদ বিজ্ঞানী ছিলেন। এবারে তৃতীয় জনের নাম বলুন? তখন ছাত্রটি বললেন, অ একজন বিজ্ঞানীর নাম জ্যোতি বসু।' তখন তাকে বলা হল, জ্যোতি বসু বিজ্ঞানী হলেন ! করে? ছাত্রটি বলল, না, উনি রক্ত দিয়ে বিদ্যুত তৈরি করবেন বলেছেন। সেজন্য উ বর্তমানে বাংলার সবচেয়ে বড় বিজ্ঞানী এবং উনি বিজ্ঞানী হিসাবে ভারতবর্ষেও গ্রহণযোগ আজকে এই ধারণা মানুষের মধ্যে চালু হয়ে গেছে।

আজকে বিদ্যুতের অবস্থা কি হয়েছে? ডাব্লু.বি.সি.এস.ই.বি-র অ্যাকুমুলেটেড লস হাজা কোটি টাকা ছাড়িয়ে গেছে। স্টেট ট্রান্সপোর্টের এ্যাক্যুমুলেটেড লস ৭৫০ কোটি টাকা ছাড়ি গেছে। আজকে পশ্চিম বাংলার বিদ্যুত এবং পরিবহন শিল্প এই জায়গায় এসে দাঁড়িয়েছে

. আইন-শৃঙ্খলার প্রশ্নে যত কম কথা বলা যায় ততই ভাল। ব্যারাকপুর শিল্পাঞ্চলে সমাজবিরোধীদের মোকাবিলা করতে গিয়ে যে পুলিশ অফিসার সঞ্জয় মুখার্জি সারা পশ্চিমবাংলা মানুষের কাছে বিশ্বাসযোগ্য হয়ে উঠেছিলেন তাঁকে সেখান থেকে বদলি করে দেওয়া হল কেবলমাত্র সিপিএম সমাজবিরোধীদের গ্রেপ্তার করতে গিয়েছিলেন বলে তাঁকে বদলি ক হল। এর চেয়ে নক্কারজনক ঘটনা, নির্লজ্জ ঘটনা পশ্চিমবাংলায় আর কি হতে পারে আপনারা দলীয় স্বার্থে প্রশাসনকে সম্পূর্ণ কুক্ষিগত করে রেখেছেন। থানাগুলোকে পার্টি অফি রূপান্তরিত করছেন। আজকে এমন অবস্থার সৃষ্টি করেছেন যে প্রকৃতপক্ষে প্রশাসন বলে কি নেই বললেই চলে। সমাজ বিরোধী দমনের অপরাধে ব্যারাকপুরের অ্যাডিশনাল এস.পি.কে

বর্ধমানের অ্যাডিশনাল এস.পি করে সরিয়ে দেওয়া হল। আজকে এই হচ্ছে রাজ্য পুলিশের অবস্থা। কখনও কখনও দেখছি উগ্রপন্থী হামলার হাত থেকে কলকাতা শহরকে রক্ষা করতে পাঞ্জাব পুলিশকে পাঞ্জাব থেকে এসে কলকাতা থেকে উগ্রপন্থী ধরে নিয়ে যেতে হচ্ছে। আজকে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের পুলিশ কর্তৃপক্ষ কলকাতা পুলিশকে বিশ্বাস করে না। আজকে এল.টি.টি.ই. উগ্রপন্থীরা এবং পাঞ্জাবের খালিস্থান পন্থী উগ্রপন্থীরা পশ্চিমবাংলার জঘন্য আইন-শৃঙ্খলা পরিস্থিতির সুযোগ নিয়ে এখানে এসে আশ্রয় নিচ্ছে। এই অবস্থায় রাজ্য পুলিশের প্রতি রাজ্যের মানুষের কোনও আস্থা নেই। আপনারা একটা সুশৃঙ্খল পুলিশ বাহিনীকে বিশৃঙ্খল পুলিশ বাহিনীতে রূপান্তরিত করেছেন। কলকাতার সাট্টা ডন রসিদ খানের সঙ্গে যোগাযোগ রাখার জন্য আই.পি.এস. অফিসারের নামের তালিকা কলকাতার পুলিশ কমিশনার রাজ্য সরকারের কাছে জমা দিয়েছিলেন বলে আমাদের কাছে খবর আছে। আমি দাবি করছি সেই তালিকা বিধানসভায় মুখ্যমন্ত্রীকে হাজির করতে হবে। কারা তারা? কোন আই.পি.এস. অফিসার? যেসব আই.পি.এস. অফিসার সৎ, যারা নিরপেক্ষভাবে প্রশাসন চালাবেন আর যে সমস্ত অফিসারের যোগাযোগ ছিল সাট্টা ডনের সঙ্গে—যেকথা পুলিশ কমিশনার ঘোষণা করেছেন সেই তালিকা হাউসে সাবমিট করতে হবে। আমরা জানতে চাই, এদের কিভাবে রক্ষা করার চেষ্টা করা হচ্ছে। সাট্টাডনের সঙ্গে যোগাযোগ রাখার জন্য আজকে ছোটখাটো ঐ সমস্ত চুনোপুঁটিদের বড় বড় মাথা যাদের যোগাযোগের ভিত্তিতে আজকে কলকাতা শহরের বুকে এত বড় ঘটনা ঘটে গিয়েছিল সেই ঘটনার অনুসন্ধান করতে আপনারা গুরুত্ব দিচ্ছেন না, গোটা ঘটনাটাকে চেপে দেবার চেষ্টা করছেন। রবীনবাবু ২১ জুলাই ঘটনার কথা বললেন। ২১ জুলাই পুলিশ নির্লজ্জভাবে গুলি চালালো। স্বরাষ্ট্রমন্ত্রী এস.বি.চবন এই পরিস্থিতির গুরুত্ব অনুধাবন করে কলকাতা শহরে এসে মাননীয় মুখ্যমন্ত্রীর বাড়িতে গিয়ে অনুরোধ করে এসেছিলেন যে ২১ জুলাই ঘটনার পটভূমিকায় আপনি বিচার-বিভাগীয় তদন্তের ব্যবস্থা করুন। মুখ্যমন্ত্রী সেই কথা শোনেননি। আইন-শৃঙ্খলা যেহেতু রাজ্যের এক্তিয়ারভুক্ত, সেহেতু কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্রমন্ত্রী এসে বলা সত্ত্বেও আজকে বিচার-বিভাগীয় তদন্ত হল না। যদি সেদিন ঐ মিছিলে সমাজবিরোধীরা বেশি সংখ্যায় ভিড় করে থাকত এবং যদি মিছিলে রাইফেল, রিভলবার বেশি থাকত তাহলে বিচার-বিভাগীয় তদন্ত করতে আপত্তি কোথায় ছিল? বিরোধী দলের পক্ষ থেকে এই কথা আপনাদের কাছ থেকে জানতে চাইব না? আজকে সেই কারণেই প্রত্যেকটি পদক্ষেপে দেখছি, আপনাদের প্রত্যেকটি সিদ্ধান্ত যখন বিপাকে পড়েন তখন অসত্য কথা বলে, পরিস্থিতিকে আড়াল করার জন্য আজে-বাজে কথা বলে—কেন্দ্রীয় সরকারের মার্কিন রাষ্ট্রদূত শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় সেখানে কি করছেন—এইসব কথা বলে আসল তথ্যটাকে চাপা দেবার চেষ্টা করেন। ১৭ বছর ধরে সরকারি ক্ষমতায় থাকার পর মানুষ জানতে চায় তোমাদের কাছে, তোমাদের পজিটিভ স্টেপ কি? তখনই কংগ্রেস কি করছে তাই নিয়ে মানুষকে বিভ্রান্ত করতে চান। আপনাদের এই ধাপ্পাবাজি রাজ্যের মানুষ ধরে ফেলেছে। কিন্তু ভোট হবে ৫ বছর অন্তর আর যে পদ্ধতিতে আপনারা নির্বাচন করেন সেই পদ্ধতির মধ্য দিয়ে নির্বাচনী ব্যবস্থা আমরা আনব না বলে দাবি তুলেছি। আমরা দাবি তুলেছি, নো

আইডেনটিটি কার্ড, নো ভোট। রাজ্য সরকারের পক্ষ থেকে বলা হল ৩০০ কোটি টাব লাগবে। এটা কি মগের মুল্লুক নাকি? আপনারা টেন্ডার ডেকেছেন? কত কোটি টাকা লাগ পরিচয় পত্র ছাপাতে আর এই ৩০০ কোটি টাকার মধ্যে কত কোটি টাকা আপনাদে সি.পি.এমের পার্টি ফান্ডে যাবে? এর একটা হিসাব নিন। আজকে আপনাদের প্রকাশ্যে টেন্ডা কল করতে হবে। মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী তাঁর রাজ্যের ৪ কোটি ভোটারের জন্য যে টাব চাইলেন, পশ্চিমবাংলায় ভোটার কম হওয়া সত্ত্বেও পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী তাঁর চেয়ে ডাব টাকা দাবি করে ফেলেছেন। আমরা এটা মেনে নেব? এত টাকার প্রস্তাব দিয়ে প্রকৃ বিষয়টাকে চেপে দেবার জন্য একটা মারাত্মক চক্রান্ত চলেছে। আমি এই কথা বলতে চাই মুখ্য নির্বাচনী কমিশনার শ্রী টি.এন. শেষন যে কথা ঘোষণা করেছেন আমাদের দলের প থেকে সেই নো আইডেন্টিটি কার্ড, নো ভোট—এই প্রস্তাব আমরা পুরোপুরিভাবে সমর্থন কা এবং এই বিষয়টা যতক্ষণ ইমপ্লিমেন্ট না হচ্ছে পশ্চিমবাংলায় আগামী দিনে নির্বাচন হওয়া ক্ষেত্রে বাধা সৃষ্টি করব এই কথা প্রকাশ্যে ঘোষণা করতে চাই।

[3-20 — 3-30 P.M.]

আজকে রাজ্যের সমস্ত পরিস্থিতির প্রশ্নে মানুষ অসহায়ের মতো তাকিয়ে আছে। কানোরি এবং ভিক্টোরিয়া জুট মিলে কী ভয়ঙ্কর অবস্থা ছিল? ৩০৪১ জন সংগ্রামী শ্রমিক আজকে কানোরিয়া জুট মিলে চিৎকার করছে আর মালিক এস.এম.পামারী পালিয়ে বেড়াচ্ছে। একট সংগ্রামী চেতনা নিয়ে একদল শ্রমিক সেখানে সংগ্রাম, লড়াই করছে আর তাদের সেই সংগ্রা এবং লড়াইয়ের পাশে সরকার কী ভূমিকা নিয়ে দাঁড়াচ্ছেন? ভিখারি পাসোয়ান তাকে অপহর করে নিয়ে গিয়ে পুলিশ লক আপে মেরে ফেলা হল, আমরা বিস্মিত হলাম সেই ভিখারি জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে সুস্পষ্টভাবে কিছু বলা হচ্ছে না, বলা হচ্ছে ওটা সা জুডিস ব্যাপার ও নিয়ে কোনও আলোচনা হবেনা। ভিখারিকে যদি পুলিশ লক আপে মেরে ফেলে তাহলে সেই পুলিশকে চিহ্নিত করতে সরকারের কী অসুবিধা থাকতে পারে? সাবজুডি ব্যাপার, থানায় এন্ট্রি হয়েছে, তাকে ধরা হয়েছে তদন্ত করা হয়েছে, তাকে গ্রেপ্তার কর হয়েছে সেই পাতা ছিঁড়ে ফেলা হয়েছে, অথচ তা নিয়ে আজকে রাজ্য সরকারের কোনও পজিটিভ বক্তব্য নেই। এটা আমাদের কাছে ভয়ঙ্কর ভাবে উদ্বেগের ব্যাপার হয়ে দাঁড়িয়েছে এর আগে আর একটা গুরুত্বপূর্ণ বিষয় বিধানসভায় উঠেছিল। মন্ত্রী ছিলেন মাননীয় কান্তি বিশ্বাস। মাননীয় ডাঃ মানস ভুঁইয়া, সৌগত রায় এবং শ্রী সুব্রত মুখার্জি প্রশ্ন করেছিলে মন্ডল কমিশনের যে রিপোর্ট সেই রিপোর্ট সম্পর্কে রাজ্য সরকারের মনোভাব কী? মন্ডল কমিশন একটা স্যুয়মোট, ১১৬ টি জাতিকে তার আওতায় অন্তর্ভুক্ত করেছে। কিন্তু এর সম্পর্কে আমাদের পশ্চিমবঙ্গের সরকার ও.বি.সির লিস্ট কেন এখনও প্রকাশ করছেন না এবং সেখানে আমরা দেখছি রিপোর্ট অফ দি ব্যাকওয়ার্ড ক্লাশ কমিশন, মাননীয় মন্ত্রী বিনয় বাবুর নেতৃত্বাধীনে যে কমিটি তাতে বলছেন যে পশ্চিমবঙ্গে কোনও ব্যাকওয়ার্ড কমিউনিটি আছে আমরা মানতে পারছি না এবং এর জন্য আমরা এদের জন্য কোনও রিজার্ভেশন মেনে

নেব না। এর ফলে কি হচ্ছে? কেন্দ্রীয় সরকারের যে কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হচ্ছে অগ্রাধিকারের ভিত্তিতে সংরক্ষণ এর জন্য তাদের জন্য আজকে তারা এই চাকরির সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। আগামী কিছুদিন পরে আই.এ.এস. পরীক্ষা হবে। যাদব এবং মাহিষ্য কমিউনিটি থেকে আমার কাছে এসেছিল, যাদব কমিউনিটি এতে ঘোষ এবং আহিড়ী পড়ে, জয়ন্ত ঘোষ বলে একটি ছেলে সে আই.এ.এস. পরীক্ষা দিতে চায়। সে বলছে মন্ডল কমিশনের অন্তর্ভুক্ত হয়েছে রাজ্য সরকারের লিস্ট প্রকাশ করছে না বলে সে সুযোগ পাচ্ছে না। বুঝতে পারছি না কেন সেই সুযোগ লাভে বঞ্চিত হবে। এখানে অনেকেই আছেন তফসিলি অন্তর্ভুক্ত পিছিয়ে পড়া মানুষ তাদের আজকে পরিষ্কারভাবে মুখ খুলতে হবে। তারপর এই রাজ্যের সংস্কৃতির অবক্ষয়ের কথা না বললে বক্তব্য অসম্পূর্ণ থেকে যাবে। আগে গণনাট্য সংসদ ছিল, গণসংস্কৃতিকে কোন জায়গায় নিয়ে এসেছেন। প্রথমে হোম ১৯৮৬ দিয়ে শুরু হয়েছিল, তার পর নব আনন্দে জাগো, তারপর লতা মঙ্গেশকর নাইট তারপর একটার পর একটা হতে হতে এখন চলিকা পিছিয়ে এসে দাঁড়িয়েছে। একটা সরকার থমকে দাঁড়িয়েছে। তথ্য সংস্কৃতি দপ্তরের মন্ত্রী বুদ্ধদেব বাবু এবং সুভাষ বাবুর বিরোধীর কথা কে না জানে? সে কথা মনে থাকে না। এখানে ৩ টি পদযাত্রা নিয়ে উদ্বেগে প্রকাশ করেছেন আজকে মাননীয় লক্ষ্মী সেনের—সাট্টা ডনের সঙ্গে যোগাযোগ থাকার জন্য নরেন সেন কে কলকাতা জেলা কমিটির সম্পাদক করা হল, সেগুলি নজরে পড়ে না? বুদ্ধদেব বাবু এবং সুভাষ বাবুর বিরোধের কথা বাংলার মানুষকে নতুন করে জানিয়ে দিতে হবে? কেন বুদ্ধদেব বাবু পদত্যাগ করে চলে গেলেন, যিনি মাননীয় মুখ্যমন্ত্রীর ডান পাশে ডিফাঙ্কটো চীফ মিনিস্টার হয়ে থাকতেন। মাননীয় বুদ্ধদেব বাবুকে সভায় এসে জানাতে হবে। তিনি যদি এই সভায় এসে তাঁর বিবৃতি রাখেন তাহলে তো তাঁর গলা আপনারা কেটে দেবেন। কংগ্রেসের সঙ্গে আপনাদের এই তফাৎ। এটা ভাববেন না আমরা এক কোটি ৮ লক্ষ ভোট পেয়ে এসেছি আর আপনারা এক কোটি ১২ লক্ষ ভোট পেয়েছেন।

এই কয়েক লক্ষ ভোটের হেরফের হয়ে গেছে। কাজেই আইডেন্টিটি কার্ড যখন চালু হবে তখন আর ক্ষমতায় ফিরে আসতে হবে না। সেজন্য আমরা বিরোধী পক্ষ থেকে দাবি করছি, জানতে চাইছি—বুদ্ধদেব বাবু গুরুত্বপূর্ণ পদে আসীন ছিলেন। আমাদের দৃঢ় বিশ্বাস, মুখ্যমন্ত্রীর দুর্নীতির সঙ্গে আপোষ করতে না পেরে তিনি মন্ত্রিসভা থেকে চলে গেছেন। তিনি ডিফ্যাক্টো চীফ মিনিস্টার ছিলেন। তথ্য দপ্তরের মন্ত্রী থাকলেও তিনিই পুলিশ প্রশাসন দেখতেন। তাঁর এক একটি অঙ্গুলী হেলনে কি ব্যাপক রদ-বদল হত—তাঁকে কেন দেখতে পাচ্ছি না বিধানসভায়? আমি তাঁর কাছে জানত চাই পদত্যাগের কারণ। আজকে বুদ্ধদেববাবু যখন চলে গেলেন তখন আমরা বিরোধী পক্ষ থেকে আবার মন্ত্রিসভার কাছে দাবি করছি, তিনি যে প্রেস কর্ণার ভেঙ্গে দিয়েছিলেন মহাকরণের অলিন্দ থেকে সেই প্রেস কর্ণার আবার ওখানে ফিরিয়ে দিন, কারণ আমরা লক্ষ্য করে দেখেছি, অধিকাংশ ক্ষেত্রে সাংবাদিকরা ওখানে বসতে যান না। এমন কি, গণশক্তির প্রেস রিপোর্টররা পর্যন্ত ওখানে বসছেন না সেটা সুব্রত মুখার্জি

বলেছেন। আমরা তাই আমাদের দলের পক্ষ থেকে দাবি করছি, প্রেস কর্ণারকে মহাকরণের পুরানো জায়গায় ফিরিয়ে দিন। বিষয়টাকে জেদে পর্যবসিত না করে আমাদের কথা মেনে নিয়ে গণতন্ত্রের পক্ষে বলিষ্ঠভাবে আছেন সেটা প্রমাণিত করুন।

এখানে অনেকে ডাঙ্কেল প্রস্তাবের কথা বলেছেন। সৌগত রায় ব্যাখ্যা করে বলেছেন যে, প্রস্তাবটা ডাঙ্কেলের হলেও চুক্তিটা গ্যাটের। সেখানে ১১৬টি দেশের সঙ্গে ভারত যদি ১১৭ নম্বরে হিসাবে ঐ চুক্তিতে সই না করত তাহলে ঐ ১১৬টি দেশের সঙ্গে আলাদা আলাদাভাবে বাণিজ্য চুক্তি করতে হত। আজকে ভারত ১১৬টি দেশের সঙ্গে দ্বিপাক্ষিক চুক্তিতে আবদ্ধ হয়ে গেছে এবং তারজন্য অনেক বেশি বৈদেশিক মুদ্রা অর্জন করতে পারবে আমাদের দেশ। আপনারা বিভিন্ন সময়ে বিভিন্নভাবে মানুষকে বিভ্রান্ত করেন। এক সময় গোর্খা ল্যান্ড নিয়ে মানুষকে বিভ্রান্ত করেছিলেন, কিন্তু এখন জি.এন.এল.এফের পদলেহন করে, তাদের চরণামৃত খেয়ে তাদের তুষ্ট করেছেন এবং তারজন্য আজকে দুইজন এম.এল.এ.-কে আপনাদের অনুগ্রহ করে দিয়েছেন। রাজ্যপালের ভাষণে এসব কথা বলেন নি, এদিকে কংগ্রেস সাম্প্রদায়িকতার কথা বলে বাজিমাৎ করছেন। কিন্তু সম্প্রতি ভারতবর্ষে যে নির্বাচন হয়ে গেল তাতে মধ্যপ্রদেশে সাম্প্রদায়িক দল বি.জে.পির সঙ্গে লড়েছে কংগ্রেস, হিমাচল প্রদেশেও বিজেপির সঙ্গে কংগ্রেসই লড়েছে। আর আমরা রাজ্যে রাজ্যে কংগ্রেসের আদর্শ তুলে ধরে এই লড়াই চালিয়ে যাব। কিন্তু আপনাদের একটি ছবি বারবার তুলে দেখাতে হয়। সেটা হল, ১৯৮৮ সালে এই সি.পি.এম. এবং জনতা দল কলকাতার ব্রিগেডের মঞ্চে বিজেপির অটলবিহারী বাজপেয়ীর সঙ্গে হাত মিলিয়ে যে নজির স্থাপন করে গেছেন সেটা রাজ্যের গণতন্ত্রের লজ্জা। সাম্প্রদায়িক শক্তির সঙ্গে হাতে হাত মিলিয়ে বাংলার মাটিকে যেভাবে কলুষিত করেছেন তারজন্য আগামী দিনে আপনাদের কেউ ক্ষমা করবে না। তারজন্য প্রকৃত চিত্র প্রতিফলিত হয়নি বলে রাজ্যপালের ভাষণের আমি বিরোধিতা করছি এবং আমাদের আনীত কাট মোশনকে সমর্থন করছি।

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল গত ২০ তারিখে এই কক্ষে যে ভাষণ রেখেছেন এবং তার সমর্থনে মাননীয় ননী কর মহাশয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন এবং শ্রী কৃপাসিন্ধু সাহা যা সমর্থন করেছেন, তাকে আমার সমর্থন জানিয়ে কিছু বক্তব্য রাখছি। **(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন।)** বিরোধী পক্ষ থেকে সম্মিলিত ধ্বনি একটু লক্ষ্য করে দেখুন **(মিঃ স্পিকারের উদ্দেশ্যে)** সভায় একজন মাত্র মন্ত্রী রয়েছেন। খুব স্বাভাবিকভাবে একটি বিষয় এখানে উল্লেখ করা দরকার।

[3-30 — 3-40 P.M.]

মাননীয় চেয়ারম্যান, স্যার, আমাদের রাজ্যের রাজ্যপাল গত ২০ তারিখে যে ভাষণ দিয়েছেন, সেই ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি।

**(এই সময়ে বিরোধী পক্ষের সদস্যরা একসঙ্গে উঠে দাঁড়িয়ে বলতে থাকেন, এখানে একজন ছাড়া আর কোনও মন্ত্রী নেই। এইভাবে হাউস চলতে পারে না। আপনি আগে মন্ত্রীদের আসতে বলুন। তুমুল হৈ হট্টগোল শুরু হয়।)**

**মিঃ স্পিকার ঃ** আপনারা বসুন, বসুন, আমি দেখছি।

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় চেয়ারম্যান, স্যার, আজকে আমাদের যে বামফ্রন্ট সরকার, সেই সরকার একটা পরিকল্পনা করেছেন। তারা নানা প্রতিবন্ধকতার মধ্যেও তাদের কাজকে পরিচালনা করছেন। কারণ আমরা জানি কেন্দ্রীয় সরকারের যে চক্রান্ত, কেন্দ্রীয় সরকারের যে অর্থনৈতিক বঞ্চনা, কেন্দ্রীয় সরকারের পশ্চিমবঙ্গের প্রতি যে বিমাতৃসুলভ আচরণ, সেটা আমরা বারে বারে লক্ষ্য করেছি। তার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দিয়ে এই রাজ্যের সামগ্রিক উন্নয়নের ক্ষেত্রে তাদের কাজ পরিচালনা করছেন। স্বাভাবিকভাবে রাজ্যপালের ভাষণের মধ্যে সেগুলি সম্পর্কে উল্লেখ আছে এবং আমরা নিশ্চিতভাবে মনে করি যে মহামান্য রাজ্যপালের ভাষণে পশ্চিমবঙ্গের যে কাজ, পশ্চিমবঙ্গের মানুষের যে কাজ, সামগ্রিক উন্নয়নের যে ইতিহাস এখানে উল্লিখিত হয়েছে আমরা সেই কথা এখানে উল্লেখ করতে পারি। কারণ আমরা জানি যে কেন্দ্রীয় সরকারের এই মুহূর্তে যে অর্থনীতি, তার যে শিল্পনীতি তার যে কৃষিনীতি তা ভারতবর্ষের মানুষের কোনও মঙ্গল সাধন করতে পারে না। তাছাড়া কেন্দ্রীয় সরকারের যে অর্থনীতি তারা ঘোষণা করেছেন, যার মধ্যে দিয়ে আন্তর্জাতিক অর্থভান্ডার থেকে যে ঋণ গ্রহণ করেছেন এবং সেই ঋণের শর্ত হিসাবে জিনিসপত্রের দাম বৃদ্ধি হচ্ছে। তারা প্রশাসনের মাধ্যমে সংসদকে আড়াল করে বারে বারে যে জিনিস পত্রের দাম বৃদ্ধি করছেন, তার ফলে আমাদের রাজ্যের যে অর্থনীতি, রাজ্যের চিন্তা-ভাবনা এবং রাজ্য সরকারের যে কার্যক্রম সেটা কেন্দ্রীয় সরকারের এই ভ্রান্ত নীতির ফলে ব্যহত হচ্ছে। আমি অত্যন্ত দৃঢ়তার সঙ্গে একথা বলতে চাই যে কেন্দ্রীয় সরকারের যে ভ্রান্ত অর্থনীতি, সেই অর্থনীতির ফলে আজকে ভারতবর্ষের সাধারণ মানুষের ক্রয়ক্ষমতা সহ অন্যান্য জিনিসের উন্নয়ন ব্যহত হচ্ছে। আজকে আমরা তার প্রতিবাদ করি। আমি অত্যন্ত পরিষ্কার ভাবে একথা বলতে চাই যে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে একটা রাজনৈতিক দৃষ্টিভঙ্গি সামনে রেখে পশ্চিমবঙ্গের মানুষের উন্নয়ন এবং পশ্চিমবঙ্গের মানুষের সেবা করার চেষ্টা করে যাচ্ছেন। রাজ্যপালের ভাষণে সেই বিষয়গুলির উল্লেখ করা হয়েছে এবং সেই সঙ্গে একথাও উল্লিখিত হয়েছে যে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার নানা বাধা-বিঘ্ন, প্রতিকূলতার মধ্যে দাঁড়িয়ে কিভাবে পশ্চিমবঙ্গের অর্থনীতিকে টিকিয়ে রেখে উন্নয়নের চেষ্টা করছেন। খুব স্বাভাবিক ভাবে আমি একথা বলতে চাই যে পশ্চিমবঙ্গের কৃষিক্ষেত্রে যে উন্নয়ণ বিগত ১৫ বছর ধরে চলছে। এই উন্নয়নের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে ভূমি সংস্কার আইন সহ কৃষিক্ষেত্রে উচ্চমানের বীজ, কৃষিযন্ত্রপাতি বিতরণ ইত্যাদি করার ফলে আজকে এই উন্নয়ন সম্ভব হয়েছে। স্বাভাবিকভাবে আমি উল্লেখ করতে চাই কৃষি উন্নয়নের ক্ষেত্রে আজকে পশ্চিমবঙ্গ সরকার যে রকর্ড পরিমাণ উন্নয়ন করেছে সেই ব্যাপারে আমি

নিশ্চিত ভাবে মনে করি শুধু মাত্র তা ভূমি সংস্কারের মাধ্যমেই সম্ভব হয়েছে তাই ন কৃষককে কৃষির উপকরণ, যন্ত্রপাতি তার পরিবন্টন এবং প্রয়োজনীয় জিনিসপত্র দেওয়া গে বলে সম্ভব হয়েছে। রাজ্যপালের ভাষণের মধ্যে এই বিষয়ে উল্লেখ করা হয়েছে। রাজ্যপালে ভাষণ সম্পর্কে আলোচনা করতে গিয়ে আমি এই কথা বলতে চাই বামফ্রন্ট সরকারের ( কৃষি নীতি, যে ভূমি সংস্কার নীতি এবং সঙ্গে সঙ্গে কৃষকদের মধ্যে কৃষির সাজসরঞ্জাম, বী যন্ত্রপাতি সুষ্ঠু পরিবন্টনের মাধ্যমেই এখানে কৃষির উন্নয়ন সম্ভব হয়েছে। কেন্দ্রীয় সরকার য তার ভ্রান্ত কৃষি নীতির পরিবর্তন করত তাহলে পশ্চিমবাংলায় আরও কৃষি উন্নয়ন সাফ লাভ করত। মাননীয় বিরোধী দলের সদস্যগণ নানা বিষয়ে উল্লেখ করেছেন, পশ্চিমবাংলা বিভিন্ন ক্ষেত্রে, অর্থনৈতিক ক্ষেত্রে, কৃষকদের সাধারণ জীবন-যাত্রার ক্ষেত্রে, আইন-শৃঙ্খলা প্রশ্নে, পঞ্চায়েত সম্বন্ধে এবং সর্ব্ব স্তরে বক্তব্য রেখেছেন। আমি তাঁদের উদ্দেশ্যে একটা ক বলতে চাই, এই বামফ্রন্ট সরকার তার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে যে কাজ করার চে করেছে নিশ্চিতভাবে সেই কাজ পুরোপুরি করতে পেরেছে সুন্দরভাবে। বিরোধী দলের সদস্যদে কাছে আবেদন করতে চাই এই ভারতবর্ষে কেন্দ্রীয় সরকারের যে অর্থনীতি এবং যে অর্থনৈতি অবস্থা সেই প্রশ্নে যদি সঠিকভাবে বলতেন তাহলে এই আলোচনা সঙ্গত হত। আমি আর একটা কথা বলতে চাই পশ্চিমবাংলার এই উন্নয়নের পথে পঞ্চায়েতের একটা বড় ভূমিক আছে এবং সাফল্যজনক দিক আছে। পঞ্চায়েতের মাধ্যমেই গ্রামীণ অর্থনৈতিক উন্নয়ন সম্ভ হয়েছে। রাজ্যপালের ভাষণ সমর্থন করে আমি সরকারের একটা ব্যাপারে দৃষ্টি আকর্ষ করতে চাই। আজকে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের সাফল্যের অনেক দিকগুলির মধ্যে পঞ্চায়েত ব্যবস্থা একটা অন্যতম দিক। তার সাথে পঞ্চায়েত নির্বাচন একটা গুরুত্বপূর্ণ ভূমিক পালন করে এবং এটাও একটা সাফল্যের দিক। সুতরাং এই পঞ্চায়েত ব্যবস্থাটাকে আর গণমুখী করতে হবে। সঠিকভাবে পরিচালনা করতে হবে। পঞ্চায়েতের মধ্যে কিছু কি দুর্নীতির প্রশ্ন এসে যাচ্ছে। পঞ্চায়েতের এই দুর্নীতিকে সঠিক ভাবে দূর করতে আরও ব্যাপ প্রচেষ্টা সরকারের দিক থেকে থাকা দরকার। কারণ আজকে পঞ্চায়েত ব্যবস্থা যদি নষ্ট হ তাহলে পশ্চিমবাংলার গ্রামীণ অর্থনৈতিক উন্নয়ন অনেকখানি ব্যহত হবে। গ্রামের উন্নয়নে ক্ষেত্রে পঞ্চায়েতের সুপারিশকে গুরুত্ব দেওয়া হচ্ছে। পঞ্চায়েত ব্যবস্থাকে আরও কার্যক করতে গেলে এখানে বাংলা ভাষার প্রচলন দরকার। অর্থাৎ এই পঞ্চায়েতে যে সম সরকারি নির্দেশনামা যায় সেইগুলি বাংলা ভাষায় দেওয়া দরকার। কারণ স্যার, আপনি জানে এখন পঞ্চায়েত সদস্যদের মধ্যে এক তৃতীয়াংশ মহিলারা এবং তফসিলি জাতি এবং উপজাতি সদস্যারা আছেন। সুতরাং সরকারি নির্দেশনামায় বাংলা ভাষার ব্যবহারকে নিশ্চিত করা দরকা ব্যপক করা দরকার। এই ব্যাপারে সরকারের প্রচেষ্টা থাকা দরকার। বামফ্রন্ট সরকারে সাফল্য, কৃষি এবং অন্যান্য ক্ষেত্রে উন্নয়ন অনেকখানি নির্ভর করছে পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে।

[3-40 — 3-50 P.M.]

তাই আমি এই আবেদন রাখার সঙ্গে সঙ্গে বলব যে আজকে পশ্চিমবঙ্গব্যাপী এবং সেই সঙ্গে সঙ্গে সারা ভারতবর্ষব্যাপী শিল্পক্ষেত্রে যে সংকট, শিল্প শ্রমিকদের ক্ষেত্রে যে সংকট, বিশেষ করে পশ্চিমবঙ্গের অন্যতম প্রধান যে শিল্প পাট শিল্প তাকে বাঁচাবার জন্য, পাটচাষী এবং পাট শিল্পের শ্রমিকদের যে অসুবিধা চলছে, সেই সংকট থেকে আমরা সকলেই পরিত্রাণ চাই। এই মুহুর্তে বামপন্থী সংগঠনগুলোর সঙ্গে কংগ্রেসের সংগঠন সকলে মিলিতভাবে কেন্দ্রীয় সরকারের নীতির বিরুদ্ধে আন্দোলন করছে। রাজ্য সরকারের ক্ষেত্রে যদি কোনও ত্রুটি-বিচ্যুতি থাকে সেগুলো শুধরে সরকারি আইনগুলোকে সরকারি অফিসাররা যেন সঠিকভাবে প্রয়োগ করেন সেটা দেখা দরকার। পশ্চিমবঙ্গে পাটশিল্প এবং পাটচাষীকে যদি বাঁচাতে হয় তাহলে যৌথ আন্দোলনের দরকার আছে। সুখের কথা, নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে কয়েকদিন আগে যৌথ একটা সম্মেলন হয়েছে। আমার এলাকায় কানোরিয়া জুট মিল অবস্থিত। কানোরিয়া আজকে ভারতবর্ষের সংবাদপত্রের শিরোনাম হয়ে গেছে। কানোরিয়ার নাম করে বিভিন্ন শ্রমিক ইউনিয়ন ওখানকার শ্রমিকদের আন্দোলনকে অন্যভাবে পরিচালিত করার চেষ্টা করছে। আমরা সন্তুষ্ট যে, আই.এন.টি.ইউ.সি.র নেতা সুব্রত মুখার্জি জনগণের সামনে গিয়ে বক্তব্য রেখেছেন। আগামী দিনে পশ্চিমবঙ্গের শ্রমিক আন্দোলনকে পশ্চিমবঙ্গের উন্নয়নের দিকে লক্ষ্য রেখে, এখানকার শ্রমিকশ্রেণীর আন্দোলন সব সময়ে ভারতবর্ষের শ্রমিক শ্রেণীকে দিক নির্দ্দেশ করে এসেছে, তা যেন আরও বেশি করে এগিয়ে নিয়ে যাওয়া যায়, সেজন্য যৌথ আন্দোলনের প্রয়োজন আছে। পাট শিল্প যদি মারা যায়, পাট যদি মারা যায়, তাহলে পশ্চিমবঙ্গের অর্থনীতি ধ্বংস হয়ে যাবে। পশ্চিমবঙ্গের শ্রমিক শ্রেণীর ঐক্যবদ্ধ আন্দোলন এটা থেকে বাঁচাতে পারে। সাম্প্রদায়িকতার প্রশ্নে সুদীপবাবু কিছুক্ষণ আগে বলে গেলেন। এই ক্ষেত্রে কংগ্রেসকেই সবচেয়ে বড় ভূমিকা নিতে হবে গোটা দেশের মধ্যে। আমাদের রাজ্যের কংগ্রেসিদের মধ্যে সেই ভূমিকা আমরা দেখতে পাই না। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের মাটি অনেক বেশি উর্বর। এখানে বামপন্থীরা ক্ষমতায় আছেন বলেই এখানকার মাটি এত উর্বর। সেই উর্বর মাটিকে নানাভাবে বিষাক্ত করার চেষ্টা করা হয়েছে। আমরা আবেদন জানাই, সাম্প্রদায়িকতার প্রশ্নে আসুন, আমরা সারা ভারতবর্ষে মানুষের কাছে একটা দিক নির্দেশ করি যা দেখে ভারতবর্ষের ধর্মনিরপেক্ষ শক্তি নতুন করে শক্তি পায় এবং সাম্প্রদায়িকতা বিরোধী শক্তি তাদের থাবা সংকুচিত করে। অন্য রাজ্যে বামপন্থীরা কম আসন পেয়েছে, কিন্তু তাদের সীমিত শক্তি নিয়েও সেখানে তাদের আন্দোলনকে বাঁচিয়ে রেখেছে। ফলে অনেক প্রতিকূল অবস্থা সত্ত্বেও তাদের আন্দোলনকে অন্যান্য রাজ্যে বাঁচিয়ে রেখেছে। ভারতবর্ষের বেশিরভাগ রাজ্যে স্বাধীনতার পর থেকে কংগ্রেসিদের দ্বারাই পরিচালিত হয়ে এসেছে। এখন অনেক রাজ্যে তাদের হাত থেকে সাম্প্রদায়িকতায় বিশ্বাসী বিজেপি ক্ষমতা দখল করে নিয়েছে। ১৯৪৭ সাল থেকে দিল্লিতে কংগ্রেস শাসন করে এসেছে। আজকে সেই দিল্লিকে সাম্প্রদায়িক শক্তি বিজেপি দখল করে নিল কি করে? এর উত্তর কংগ্রেসি সদস্যদের অবশ্যই দিতে হবে। সারা দেশের সম্পদ নিয়ে এসে, সমস্ত রাজ্য থেকে অর্থ নিয়ে এসে দিল্লির জন্য কংগ্রেস

সরকার ব্যয় করেছে, দিল্লির উন্নয়ন করেছে। সেখানে আজকে সাম্প্রদায়িক শক্তি কেন মাথা চাড়া দিল? তারজন্য তো সি.পি.এম. দায়ী নয়, বামপন্থীরা দায়ী নয়? বামপন্থীরা সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে আন্দোলন করছে। এই শক্তি আরও বেশি বেশি করে মানুষকে ঐক্যের পথে সংহতির পথে বিঘ্নিত করার চেষ্টা করছে। এরজন্য সবাইকে সচেতন হতে হবে এবং পশ্চিমবঙ্গকে যাতে আরও বেশি করে সাম্প্রদায়িক সম্প্রীতির পথে নিয়ে যেতে পারি তারজন্য আমাদের সবাইকে চেষ্টা করতে হবে। এরজন্য সংগ্রাম করতে হবে এবং এরদ্বারা মানুষ আরও ধর্ম নিরপেক্ষ হবে এবং সাম্প্রদায়িক সম্প্রীতি ছড়িয়ে পড়বে। এইক্ষেত্রে একটা বিরাট ভূমিকা আছে এবং তা পালন করতেই হবে। আজকে স্বাভাবিকভাবে প্রশ্ন এসেছে যে মুখ্যমন্ত্রীর নিরাপত্তার জন্য বিশেষ খরচ হচ্ছে। আজকে কেন্দ্রীয় মন্ত্রী তথা ভি আই পিদের জন্য তো বিশেষ ব্যবস্থা নেওয়া হয়েছে। কেন আজকে নিতে হল? এরজন্য দায়ী কে? আজকে ভাবতে দুঃখ লাগে যে আমাদের প্রয়াত প্রধানমন্ত্রী তার নিরাপত্তারক্ষীদের দ্বারা নিহত হলেন। কংগ্রেসের সেখানে একটা বিশেষ ভূমিকা ছিল, কংগ্রেস সেই সময়ে প্রায় সর্বত্রই ক্ষমতায় ছিলেন। কিন্তু তা সত্ত্বেও কেন কিছু করতে পারলেন না। স্বাধীনতা আন্দোলনের পুরধা এবং জাতির জনক শ্রী মহাত্মা গান্ধীই প্রথম গুলিবিদ্ধ হয়ে ভারতবর্ষের রাজনীতিতে একটা একটা দৃষ্টান্ত দেখালেন। পরবর্তীকালে আমরা ইন্দিরা গান্ধী এবং রাজীব গান্ধীকেও দেখেছি এই অবস্থা। তখন তো কেন্দ্রীয় সরকার রাজ্যে রাজ্যে ক্ষমতায় ছিলেন এই রাজনীতি প্রশমিত করতে পারেন নি, কেন এই রাজনীতি সংকুচিত করতে পারেনি। যারফলে আমরা দেখেছি যে পাঞ্জাব এবং আসামে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন বারে বারে হানা দিয়েছে। সেইকারণে আমি কংগ্রেস বিধায়ক এবং সমস্ত মানুষের কাছে আবেদন করব যে এই ধরনের রাজনীতিতে যাবেন না। পশ্চিমবঙ্গে যেভাবে আমরা শান্তিতে রয়েছি সেটা অক্ষুন্ন রাখার চেষ্টা করবেন। সারা পশ্চিমবঙ্গে খুন আন্দোলনের নামে যে বাতাবরণ সৃষ্টি করা হল গত ২১শে জুলাই তা অতি নিন্দনীয় ঘটনা এবং নক্কারজনক ঘটনা। এরফলে বহু মানুষ পুলিশের গুলিতে নিহত হল। কিন্তু আমরা এতে কখনই বলিনি যে পুলিশ ভাল ভূমিকা পালন করেছে। কিন্তু কংগ্রেসিদের মদতে পুলিশকে প্ররোচিত করা হচ্ছে যাতে শান্তি বিনষ্ট করা যায়। সেইকারণে আমি সমস্ত দলকে আবেদন করব আপনারা পুলিশকে এইভাবে প্ররোচিত করবেন না। আজকে গণতান্ত্রিক আন্দোলনের নামে গ্রামেগঞ্জে মানুষকে পুলিশের বিরুদ্ধে প্ররোচিত করা হচ্ছে এবং পুলিশও গুলি চালাতে বাধ্য হচ্ছে। এরফলে আজকে আইন-শৃঙ্খলা কিছুটা ভেঙ্গে পড়ছে। সেইকারণে আমি বারে বারে আবেদন করব কংগ্রেসের কাছে যে শান্তিশৃঙ্খলা বজায় রাখা আপনাদেরও একটা ভূমিকা আছে, সেইভূমিকা আপনারা পালন করুন। আমরা নিশ্চয় পুলিশের এই ক্রিয়াকলাপকে সমর্থন করি না, পুলিশের যে ভূমিকা তা কোনও কোনও ক্ষেত্রে নক্কারজনক ভূমিকা পালন করেছে। তবে এটাও ঠিক যে পুলিশকে যেভাবে প্ররোচিত করা হচ্ছে যাতে করে পুলিশ গুলি চালাতে বাধ্য হচ্ছে। আজকে যুক্তরাষ্ট্রীয় কাঠামোতে পশ্চিমবঙ্গ একটি অঙ্গ রাজ্য, সেই অঙ্গ রাজ্য হিসাবে এখানে যে শান্তিশৃঙ্খলা বজায় আছে তা অন্যান্য রাজ্যের কাছে দৃষ্টান্ত স্বরূপ। সুতরাং আজকে পশ্চিমবঙ্গে যে ঐক্য বজায় আছে তা রক্ষা

করার দায়িত্ব শুধু বামফ্রন্ট সরকারের নয়, কংগ্রেসেরও এইক্ষেত্রে একটা বিরাট ভূমিকা আছে। সুতরাং মহামান্য রাজ্যপালের যে ভাষণ সেই ভাষণের যে কর্মসূচি বলা আছে তা রাজ্য সরকার তার কার্যকলাপের মধ্যে প্রতিফলিত করার চেষ্টা করেছে। কংগ্রেসিরাও একটা দায়িত্বশীল দল হিসাবে এর সঠিক মূল্য দেবেন এই কথা বলে এই ভাষণের উপরে যে ধন্যবাদ জ্ঞাপন প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Yes Dr. Abedin, what is your point of order ?

[3-50 — 4-50 P.M.]

## POINT OF ORDER

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পার্লামেন্টারী ডেমোক্রাসিতে, Force of convention is much stronger than procedure laid down in the Conduct of Business. Coustomerily, we have convened a meeting before the session started. And it was agreed that a sizeable number, resonable number of Ministers would be present. No question of a 'minimum'. Sir, you have been aware and this picture now is a dismay. I would appeal to Shri Jyoti Basu if they have still to recruit, to appoint, some more Ministers whoever they please, we have no objection whatsoever. But Governor's Address is a comprehensive Address. They claim certain things for this comprehensive picture both for the current year and for the perspective of the next year. But what about the attendance and attention of the Ministers? What is the right of them? And, Sir, your meeting, the observations and promise given by the veteran Minister, Shri Binoy Krishna Chowdhury. Are they being honoured? We know they are notorious for their default. Will they continue it? Do you want this reciprocating walk out of the House? Why are they behaving like this? It is an irresponsible behaviour. This should be identified. I think, intelligence may be shared by the Government in the police Department—whatever may be-it is being felt miserably. They should engage some intelligence people that some of the Minister are not engaged in other works. Is this parliamentary responsibility or democracy? They are accountable to the parliament, Sir, to this august House they are accountable. We are dependently obliged to you. You have been pleased to adjourn the House in the absence of the particular Minister. However, the reason forwarded by him for the absence subsequently, is neither convincing, nor it is worthy. Sir, this Government is a defaulter in every sphere. I seek your ruling against that customary meeting and agreement reached through, and the instructions issued by the Chair, which was agreed by the Treasury Bench. Should that be

flouted like this? Why is this? আপনি বৃদ্ধ মানুষ, এখানে চিরকালই থাকুন। আমা অ্যাপিল করছি, আপনারা সংখ্যায় কম হলে আরও মন্ত্রী করুন। লেটেস্ট পার্লামেন্টা ডেমোক্রেসিতে যেটা ক্রাইটেরিয়া ১ঃ৩, আপনারা তো অসংখ্য এসেছেন, কলাগাছ পর্য ওখানে ঢুকে গিয়েছে, আপনারা তো মন্ত্রী আছেন মাত্র ৪৭ জন, আপনারা ২৫১ জন আছে আরও কিছু বাড়িয়ে দিন এখানে থাকার জন্য, এখানে তো সোনা দিয়ে মুড়িয়ে দিয়েছে এখানে তো নদীতে মধু আর দুধ বয়ে যাচ্ছে, পশ্চিমবাংলার মানুষ তাতে হাবুডুবু খাচ্ছে আ এখানে সমালোচনা হবে বিরোধী দলের পক্ষ থেকে সেটা শোনবার লোক থাকবে না, তা হে হতে পারে না, আপনার এই ব্যাপারে রুলিং চাই। You may do anything. Nothing is unparliamentary about what I am now speaking.

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এখন আমি গুণে দেখলাম ৬ জন আছেন। আরও আসবে এক একটা টাইমে হয়ত থাকে না। কিন্তু আছে। কিন্তু আপনারা তো কয়জন আছেন ত দেখেছেন কি? সেইজন্য অনেক সময় শোনার জন্য আপনি যেটা বলছেন কমপ্রিহেনসিভ আপনারা জানেন আমি এখানে বহুদিন ধরে আছি ভার্সেটাইল লোক, সব বিষয়ে জানি সেইজন্য আমি একাই একশো। সেইজন্য আপনাদের ভাবনা নেই। সমস্ত ঠিক ঠিক ভাবে আপনারা যা যা বলছেন যথাস্থানে পৌছে দেওয়ার তার দায়িত্ব যথাসম্ভব আমি পালন করব সেই বিষয়ে আপনাদের ভাবনা নেই। আমি মাঝে মাঝে অনবরত যাতায়াত করছি, আপনারা দেখবেন, সেদিন উনি ছিলেন, মানস ভুঁইয়া মহাশয় ছিলেন, ওঁরা দেখেছেন। আমি নিজে যেটা বলি সেটা করবার চেষ্টা করি এবং এই নিয়ে অনেক বক্তৃতা হয়েছে এখন বলে লাভ নেই

**মিঃ স্পিকার ঃ** ডাঃ আবেদিন আপনি যেটা বলেছেন সেটা ঠিকই, অল পার্টি মিটিং এ আমরা মন্ত্রীর অ্যাটেনডেন্স নিয়ে ইনসিসট করেছি এবং কনভেনশন হচ্ছে এই যে যখন মেনশন আওয়ারে সদস্যরা মেনশন করবেন, তখন যেন অন্তত ছয় জন সিনিয়ার মিনিস্টার উপস্থিত থাকেন টু লিশন টু হোয়াট দি মেম্বার্স আর রেজিং ইন দি হাউস ডিউরিং দি মেনশন আওয়ার। কেন না উল্লেখ পর্ব একটা গুরুত্বপূর্ণ ব্যাপার। কারণ এই সময় অনেক গুরুত্বপূর্ণ পয়েন্টস রেজ করা হয়। কিন্তু ডিউরিং ডিবেট আমরা কখনও মেম্বার অব মিনিস্টার্স প্রেজেন্ট ইনসিস্ট করি না। কেন না, ডিবেটের সময় অনেক ক্ষেত্রে সকলে থাকতে পারেন না। সব সময় কোরাম স্ট্রেন্থেও হয় না। অল ওভার দি ওয়ার্ল্ড মোটামুটি এটাই চলছে। লোকসভাতেও কোরাম বেল অন ডিমান্ড বাজানো হয়। ডিমান্ড না করলে বেল বাজে না। অল্প সদস্য নিয়ে ডিবেট চলে। লোকসভায় কোরাম বেল একমাত্র অন ডিমান্ড বাজানো হয়, এটাই কনভেনশন অবশ্য এখানে অনেক সময় হেড কাউন্ট করে কোরাম ডিমান্ড করেন। অনেক সময় হাউস অ্যাডজার্নও হয়ে যায়। তবে এটা নিশ্চয়ই বলব যে শুধু মাত্র ডিউরিং ডিবেট নয়, অন্যান্য সময়ও মন্ত্রীরাও যতটা পারবেন হাউসে আসবেন, এটাই সংসদীয় নীতি। আমি আপিল করছি তাঁরা সম্ভব হলে হাউসে আসবেন। কিন্তু ডিউরিং ডিবেট আমি ইনসিস্ট করি না, কেন না তাদের অনেক প্রশাসনিক কাজ থাকে, সেইগুলো তাদের একই সঙ্গে করতে হয়। আপনি

বিরোধী দলের নেতা, আপনার বক্তৃতার সময় মুখ্যমন্ত্রী উপস্থিত ছিলেন এবং হি হ্যাজ টেকেন সিরিয়াস নোটস অব হোয়াট ইউ হ্যাভ সেইড, তবে আজকে আপনি একটা স্পেশাল পোষাক পরে এসেছেন, এটা দেখতে তাঁর আসা উচিত ছিল।

**শ্রী ননী কর ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে। আপনি বলেছেন বক্তৃতার সময় যেন কোনও সদস্যকে ডিস্টার্ব না করা হয়। কিন্তু আমরা কি দেখলাম, অনারেবল মেম্বাররা আমাদের বক্তৃতার সময় শুধু যে ডিস্টার্ব করলেন তাই নয়, চেয়ারম্যানের টেবলের কাছে লাল নীল আলো জ্বালিয়ে সকলের অসুবিধা সৃষ্টি করতে লাগলেন। আমার প্রশ্ন, যদি অপোজিশন হিসাবে ওনাদের বলার রাইট থাকে রুলিং পার্টির সদস্য হিসাবে আমাদেরও হাউস চালাবার দায়িত্ব আছে। ওনারা এক তরফাভাবে ডিস্টার্ব করে যাবেন, এটা হতে পারে না। এর প্রতিকার আমি চাইছি, দিস ইজ মাই পয়েন্ট অব অর্ডার।

[4-00 — 4-10 P.M.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, মাননীয় সদস্য ননী কর যে কথা বললেন তাতে তাঁর বক্তব্যকে আমি ডিফার করছি না। সরকার পক্ষের কোনও সদস্য যখন শান্তিপূর্ণভাবে বক্তব্য রাখবেন তখন বিরোধী দলের সদস্যদের নিশ্চয়ই বাধা দেওয়া উচিত নয় এবং আজকে আমরা কেউ সরকার পক্ষের সদস্যকে বক্তব্য রাখতে বাধা দিই নি। সুব্রত বাবু চেয়ারম্যানকে বলতে গিয়েছিলেন যে, সভায় উপযুক্ত সংখ্যক মন্ত্রী উপস্থিত নেই। ঐ সময় সুব্রত মুখার্জি একাই চেয়ারম্যানের কাছে যান নি। ননী বাবুও ঐ সময় ওখানে গিয়েছিলেন এবং সরকার পক্ষের আর একজন মাননীয় সদস্য কৃপাসিন্ধু সাহাও গিয়েছিলেন। সুব্রত বাবুর চেয়ারম্যানের কাছে যাওয়ার ঘটনাকে ননীবাবু কটাক্ষ করছেন। আমি ননী বাবুকে জিজ্ঞাসা করছি—উনি কেন ওখানে গিয়েছিলেন? স্যার, ননীবাবু এবং কৃপাবাবু ওখানে গিয়ে গোলমাল বাঁধিয়েছিলেন। ননীবাবু এখন পুরো সত্য না বলে অর্দ্ধ-সত্য বললেন। আপনি সে সময় হাউসে ছিলেন না। এখন ননীবাবু হাউসকে মিসগাইড করছেন।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বহুবার এই সভায় সকল পক্ষের সদস্যদের বলেছেন যে, সভায় কোনও বিষয় নিয়ে আলোচনা চলাকালীন যখন কোনও বক্তা তার বক্তব্য রাখবেন তখন যেন তাঁকে বাধা না দেওয়া হয়। আজকে কিছুক্ষণ আগে আপনি যখন সভায় ছিলেন না—মাননীয় চেয়ারম্যান সভা পরিচালনা করছিলেন—তখন বেশ কয়েক জন মন্ত্রীই সভায় উপস্থিত ছিলেন। বিরোধী সদস্যরা বোধ হয় সব মন্ত্রীদের চেনেন না, তার ফলেই প্রবলেম হয়েছে। দ্বিতীয় কথা হচ্ছে, আমাদের আইন ছাড়াও কিছু কিছু কনভেনশন আছে। আপনি বা ডেপুটি স্পিকার যখন সভা পরিচালনা করেন তখন সভায় যে পরিবেশ থাকে তার থেকে যখন কোনও চেয়ারম্যান সভা পরিচালনা করেন তখন একটু আলাদা পরিবেশ সৃষ্টি হয়। অথচ আমরা লক্ষ্য করে দেখলাম সুব্রত মুখার্জির মতো পুরোনো মেম্বার চেয়ারম্যানের কাছে গিয়ে [illegible]

হয়েছিল চেয়ারম্যানকে প্রোটেকশন দিতে। আমার মনে হয় ঐ রকম পরিস্থিতিতে আমাদের যাওয়ার প্রয়োজন আছে। সে সময় যখন একজন মাননীয় সদস্য বক্তৃতা করছিলেন তখন তাঁকে বার বার বাধা দেওয়া হচ্ছিল। আপনি অল পার্টি মিটিং ডেকে—সেখানে কংগ্রেস পার্টির সদস্যরাও ছিলেন—সকলের কাছে অ্যাপিল করেছিলেন যে, কেউ যেন এই জাতীয় আচরণ না করেন। তা সত্ত্বেও এই অবস্থা হল! এটা আমাদের যেমন চিন্তা করতে হবে তেমন আপনাকেও চিন্তা করতে হবে যে, কি ভাবে হাউস চলবে।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটাকে যদি কোনও বিচ্ছিন্ন ঘটনা হিসাবে আপনি দেখেন তাহলে আমাদের কিছু বলার নেই। আপনি বার বার বলেন, হাউস হচ্ছে বিরোধী দলের। আমরা এর জন্য খুব গর্ব অনুভব করি। আপনি অত্যন্ত নিরপেক্ষভাবে হাউস চালাবার চেষ্টা করেন এবং আমাদের সুযোগ সুবিধা দেবারও চেষ্টা করেন। অবশ্যই এর জন্য আমাদের সহযোগিতাও আপনার দরকার। কিন্তু স্যার, আমরা দীর্ঘদিন ধরে এখানে দেখছি এবং বিশেষ করে এই অধিবেশনে দেখছি যে, মন্ত্রীরা ঠিকমতো হাউসে উপস্থিত থাকছেন না। সরকার পক্ষের সদস্যরা হাউসে উপস্থিত থাকলেন, কি থাকলেন না সেটা আমাদের কাছে কোনও ব্যাপার নয়। কিন্তু মন্ত্রীরা যদি উপস্থিত না থাকেন তাহলে আমরা কার কাছে আমাদের বক্তব্য রাখব? পরশু দিন আমি এক ঘন্টা বক্তৃতা করার পর আমাদের লিডার আমাকে বললেন, তুমি এক ঘন্টা ধরে বক্তৃতা করে কাকে শোনালে? আমরা তো মন্ত্রীদের কাছে আমাদের বক্তব্য রাখব এবং মন্ত্রীরা বিতর্ক শেষে জবাব দেবেন? তাঁরা যদি না শোনেন তাহলে কার কাছে বক্তব্য রাখব? ক্রমাগত এ কথা হচ্ছে, কিন্তু ওঁদের কোনও লজ্জা নেই। আপনি ইতিপূর্বে বলেছেন, মিনিমাম ৬ জন মন্ত্রীকে থাকতে হবে। কিন্তু তাঁরা থাকছেন না। তাঁরা কোনও সময়েই আমাদের কোনও রকম মর্যাদা দিচ্ছেন না। তাঁরা কি আমাদের গরু ছাগল মনে করেন? এই যদি অবস্থা হয় তাহলে তো আমাদের ওখানে যেতেই হবে। প্রতিবাদ জানাতেই হবে। আমি পরিষ্কার বলতে চাই এই অবস্থা চলতে থাকলে আমাদের বিভিন্ন ভাবে ক্রমাগত প্রতিবাদ জানাতেই হবে।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** স্যার, আমি বিনয়ের সঙ্গে একটা কথা নিবেদন করতে চাই যে, সুব্রতবাবু বললেন, হাউস মানে বিরোধী দলের। তাই যদি হয় তাহলে আপনি আলোচনা করে আমাদের দায়িত্ব ও কর্তব্যটুকু ঠিক করে দেবেন। স্যার, আপনার কাছে খুব বিনয়ের সঙ্গে আমি একটা কথা বলতে চাই, আপনি আজ সকালে ওঁদের দাবি মেনে হাউস অ্যাডজার্ন করে দিয়েছিলেন, আমরা আপনার সিদ্ধান্ত মাথা পেতে গ্রহণ করেছিলাম। কিন্তু রাজ্যপালের ভাষণের ওপর আলোচনার সময় অন্তত ৬ জন মন্ত্রীকে উপস্থিত থাকতেই হবে, এটা রুলের কোথায় আছে? আমি সুব্রত বাবুকে রুলটা একটু কোট করতে অনুরোধ করছি। উনি বললেন, চেঁচামেচি হবেই ৬ জনের কম থাকলে, ৬ জনের কম থাকে যাবে না। স্যার, আপনি শুধু মাত্র একটা ভাল কনভেনশন সৃষ্টির কথা বলেছিলেন। কিন্তু অল ইন্ডিয়া হুইপ কনফারেন্স ঘুরে এসে এবং বাঙ্গালোরে গিয়ে বক্তৃতা করলেন ডেকোরামের উপর যে পার্লামেন্টারি

সিস্টেমকে রেস্টোর করার জন্য এবং রেজিস্ট্রি করার জন্য আমরা সর্বপ্রকার সাহায্য করব। এই শপথ নেবার পরেও এটা কি হচ্ছে? বিরোধী পক্ষের অধিকার আছে যা ইচ্ছা তাই করার? পার্লামেন্টারী সিস্টেমকে এই জায়গায় ওঁরা নিয়ে আসবেন এটাই আপনার কাছে রুলিং চাই?

**শ্রী নির্মল দাস** : স্যার, এবারের সেশনটা অত্যন্ত দুঃখজনক ঘটনায় শুরু হয়েছে। এবারের সেশনের শুরুতেই দেখা গেছে বিরোধী দলের পক্ষ থেকে এমন সমস্ত নজিরবিহীন প্রস্তাব করা হচ্ছে যেটা আগামীদিনে এই রাজ্যের বিধানসভার যার উচ্চ আসনে আপনি আছেন তার পবিত্রতা বিঘ্নিত হচ্ছে এবং বিশেষ করে আমাদের যারা নতুন প্রজন্ম যারা এই সমস্ত জিনিস ইলেকট্রো মিডিয়ার মাধ্যমে দেখছে বা শুনছে এবং বিভিন্ন পত্র-পত্রিকায় বেরুচ্ছে—তাদের কাছে এগুলি খুবই বেদনাদায়ক হবে। যারা এই সমস্ত জিনিস করছেন তাঁদের মধ্যে অনেকেই সিনিয়র এবং প্রাক্তন মন্ত্রীও আছেন এবং নানা পদাধিকারী। জোর করে করতে যাওয়াটা এটা মানা যায় না। মাননীয় বিরোধী দলের ডেপুটি লিডার চ্যালেঞ্জের জায়গায় চলে এলেন যে এইভাবে আমরা করব এবং বললেন বার বার করবেন। অবশ্য রাজ্যবাসী এর বিচার করবেন। কিন্তু এইভাবে যদি চলতে থাকে—এই হাউসের সুন্দর পরিবেশ রক্ষা পায়—সংসদীয় গণতন্ত্র-এর গয়া যাত্রা শুরু হয়ে গেছে, এখানেও গয়া যাত্রার নজির সৃষ্টি যাতে না করেন সেই আবেদন আপনার উদ্দেশ্যে রাখছি।

**Mr. Speaker** : Hon'ble Member Shri Nani Kar has drawn my attention to certain incidents which took place in the House during my absence this afternoon. The prestige and dignity of the House is the prestige and dignity of each and every Member. It is to be understood. If a Member cannot maintain the prestige and dignity of the House, it means, he does not maintain his own prestige and dignity. It is a condemnable act to denigrate the House for a short period of time. Certain Members may gain by this through media, but that is also for a short period of time. In the long run it would denigrate the parliamentary system.

(Shri Subrata Mukherjee rose to speak)..

Mr. Mukherjee, have patience. I am on my legs. It is enough. The Members who do not have the degree of tolerance in the parliamentary system, should seek some other forum. The people elected representatives to participate for the parliamentary forum. They should not behave in such a manner which is fit for some other forum. Denigration of the Chair is the denigration of the entire system. It is to be understood. I will request all the Members to keep this in mind and cooperate with

me—not only with me, to cooperate with each and every Member. If you want to be heard, you should have the patience to hear other Members also. If you do not hear others how do you expect to be heard by others. If you do not hear others, others will also not hear you. They will disturb you. So I will request all the Members not to disturb others. It is not fair. It should not be done. Then coming to the podium and misbehave to the podium is not fair, is not proper. You may have grievances, but there are ways to express it,not in the way it is done. We are very lenient. We tolerate a lot. We belive that the people of Bengal have got a special degree of tolerance. They tolerate more than other people. But that should also have a limit. With these words, I will request you all to maintain the dignity and decorum of the House, the prestige of the House, as well as the prestige of each and everyone of the House.

[4-10 — 4-20 P.M.]

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী জটু লাহিড়ী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বিরোধিতা করে এবং আমাদের সংশোধনীকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন আমার মনে হয় তিনি পশ্চিমবঙ্গ সম্বন্ধে হয় কিছু জানেন না আর তা না হলে তাঁকে দিয়ে অসত্য, ভাষণ লেখানো এবং পড়ানো হয়েছে। আমার এ প্রসঙ্গে পুরাণের একটা কথা মনে পড়ে যায়, পুরাণের সৃষ্টিকর্তা ব্রহ্মা মৃত্যুকে মর্ত লোকে পাঠালেন, বললেন যাও মর্তের মানুষ জন্মাচ্ছে, মরছে না, তুমি তাদের মধ্যে গিয়ে নিয়মিতভাবে মৃত্যু দাও। মৃত্যু বললে যে রোগ যন্ত্রণায় যখন মানুষ মৃত্যু মুখে পতিত হবে আমি তা সহ্য করতে পারব না, যে ব্যক্তি মরবে তার আত্মীয় স্বজনের ক্রন্দন, বিলাপ আমি দেখতে পারব না, শুনতে পারব না। সৃষ্টিকর্তা ব্রহ্মা বললেন তোমাকে বধির, অন্ধ করে দিলাম। সেই রকম মাননীয় রাজ্যপাল পশ্চিমবঙ্গে এসে দেখলেন একদিকে অসত্য আর একদিকে সন্ত্রাস, ভয়, ব্যভিচার। পুলিশের অত্যাচার, শিক্ষার নামে ধোঁকাবাজি, নির্বাচনের নামে বুথ দখল। লক্ষ লক্ষ বেকারের ক্রন্দন সহ্য করা যায় না। তখন মাননীয় জ্যোতিবাবু এসে মাননীয় রাজ্যপালকে বললেন আপনি যদি নিশ্চিত পশ্চিমবঙ্গে থাকতে চান, যদি দীর্ঘদিন পশ্চিমবঙ্গের রাজ্যপাল হতে চান তাহলে অন্ধ হয়ে যান। তাহলে আপনি পশ্চিমবঙ্গের রাজ্যপাল হয়ে থাকতে পারবেন। তা যদি না হত তাহলে তিনি কি করে লিখলেন যে পশ্চিমবঙ্গে পঞ্চায়েতি রাজ প্রতিষ্ঠা হয়েছে। হাওড়া পৌরসভায় শান্তিপূর্ণ নির্বাচন হয়েছে। কি করে পঞ্চায়েতি রাজ প্রতিষ্ঠা হয়েছে, শ্মশানের বুকে শান্তি। আমরা জানি পঞ্চায়েত নির্বাচনের নাম করে যে ভয় এবং সন্ত্রাসের সৃষ্টি হয়েছে সেসব কথা মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে এক লাইনও উল্লেখ করলেন না, তিনি বললেন না যে আসানসোলের সালানপুর ব্লকের পরেশ মন্ডল রতন

মিস্ত্রীকে সি.পি.এমের ক্যাডাররা নির্মমভাবে রাস্তায় ফেলে খুন করেছিল। কেন্দাতে অশোক ভুঁইয়াকে, গুপ্তীপাড়ার প্রীতিকুমার দাস, এদের খুন করার কথা একবারও উল্লেখ করলেন না। হাওড়ায় আমার নির্বাচন কেন্দ্রের পাশে বাঁকুড়ায় বিধায়কের সামনে পোস্ট অফিসে আগুন দিয়ে পুড়িয়ে দিল। আমাদের একজন মহিলা কর্মীর শাড়ি কেড়ে নিয়ে রাস্তায় ফেলে তাকে নির্মমভাবে পুড়িয়ে মারা হল। মহামান্য রাজ্যপাল তাঁর ভাষণে সে কথা একবারও বললেন না। বললেন পঞ্চায়েতি রাজ প্রতিষ্ঠিত হয়েছে। হাওড়ায় যে নির্বাচন হল তাতে ১৯৮৩ সালের ইংরাজি ভোটার লিস্ট তুলে ১১ বছর পরে ১৯৯৩ সালের সময় সেই ১৯৮৩ সালের ইংরাজি ভোটার লিস্ট সামনে রেখে নির্বাচন করা হল। এনুমারে ' হল না, কিন্তু ইনক্লুশন হল। একদিকে যখন আমরা দেখছি সাম্প্রদায়িকতার প্রশ্নে বিজে ি বিরুদ্ধে লড়াই এর কথা বলা হচ্ছে, অন্যদিকে তখন দেখলাম, হাওড়ায় বিজেপির হয়ে সি.পি.এম. পোস্টারিং করছে। যেখানে বিজেপির পাঁচজন প্রার্থী দেবার মতো শক্তি নেই, সেখানে দেখলাম পঞ্চাশটি কেন্দ্রে ওদের কর্মীরা বিজেপির হয়ে দাঁড়িয়ে গেছে। আজকে হাওড়া ক রেশন নির্বাচনে সাউথ থেকে নর্থ পর্যন্ত প্রতিটি কেন্দ্রে ব্যাপক সন্ত্রাস, রিগিং বুথ দ ল ইত্যাদি করে সি.পি.এম. ক্ষমতায় এল। এত করেও যারা বলেছিল পাঁচ থেকে ছয়টির বেশি সিট কংগ্রেসকে দেব না, সেখানে মানুষের রায়কে কিন্তু আটকাতে পারেনি তারা, ১৮টি সিটি সেখানে কংগ্রেস পেয়েছে। আজকে নির্বাচনকে এই জায়গায় দাঁড় করিয়ে দিয়েছে বামফ্রন্ট, কিন্তু রাজ্যপাল তাঁর ভাষণে এক লাইনও সেসব কথা কোথায়ও বলেননি। বলা হচ্ছে, মাতৃভাষা মাতৃদুগ্ধসম। আমি প্রশ্ন করব, বলুন তো, আজ পর্যন্ত সরকারি পর্যায়ে কোন কোন জায়গায় আপনারা মাতৃভাষাকে প্রাধান্য দিয়েছেন? প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দিয়েছেন এবং সেখানে পাশ-ফেল প্রথা তুলে দিয়েছেন, অথচ পাশাপাশি দ্বিমুখী শিক্ষা-ব্যবস্থা চালু হয়ে গেছে। একদিকে ইংরাজি তুলে দিলেন প্রাথমিক স্তর থেকে, ফলে মানুষের ছেলেমেয়েরা ইংরাজি শিক্ষা থেকে বঞ্চিত হল, অন্যদিকে শহর বা আধা শহরতলিতে ব্যাঙের ছাতার মতো ইংরাজি স্কুল গজিয়ে উঠল যেগুলিতে সি.পি.এমের ক্যাডার এবং বড়লোকদের ছেলেমেয়েরা পড়ছে টুইঙ্কিল টুইঙ্কিল লিটল স্টার। এই হচ্ছে বামফ্রন্ট সরকার। মাননীয় স্পিকার মহাশয়, আপনিও আপনার কাজের বারো আনা অংশ বাংলা ভাষায় করেন না, কাজেই দেখা যাচ্ছে যে, ইংরাজির প্রয়োজনীয়তা রয়েছে। ১৭ বছরের বামফ্রন্ট সরকারের শাসনে প্রশাসনের উচ্চপদে, প্রতিটি জেলার উচ্চ পদে বাঙ্গালির স্থান হচ্ছে না এবং তারফলে বাংলার মানুষ ক্রমশই পিছিয়ে যাচ্ছে। এই চক্রান্তের কথা রাজ্যপাল তাঁর ভাষণের কোথায়ও উল্লেখ করেন নি। আমরা বলছি, সার্বিক সাক্ষরতার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গে এক নতুন দিগন্ত উন্মোচিত হবে। আজকে বর্ধমান পূর্ণ সাক্ষর হয়েছে। হাওড়া এবং মেদিনীপুর জেলায় এই সাক্ষরতার কাজ পূর্ণ উদ্যমে চলছে বলে বলা হচ্ছে। কিন্তু একটি ফুটন্ত হাঁড়ি থেকে দুই একটি ভাত টিপলেই বোঝা যায় যে হাঁড়ির ভাত ফুটেছে কিনা। হাওড়া জেলার কথাই ধরুন, সেখানে ইতিমধ্যে ১.৫ কোটি টাকা এই খাতে খরচ করা হয়েছে এবং তারমধ্যে শুধুমাত্র অফিসারদের তেলের খরচ বাবদ ৭০ থেকে ৭৫ লক্ষ টাকা খরচ দেখানো হয়েছে। একটি ক্যাসেট দেখানো হল

যার মধ্যে দিয়ে দেখানো হল বর্ধমান পূর্ণ সাক্ষর। আজকে সেই ক্যাসেট থেকে বর্ধমান শব্দটা তুলে দিয়ে হাওড়া বসিয়ে দেওয়া হল। এই ক্যাসেটের জন্য ৪০ হাজার টাকা খরচ হয়েছে। নতুন নতুন বই কেনা হয়েছে সাক্ষরতার জন্য, ছেলেমেয়েদের দেবার জন্য, কিন্তু আজকে সেসব বই টেবিলের নিচে পড়ে রয়েছে, উইঁয়ে কাটছে। সাক্ষরতার জন্য কোনও কাজ হচ্ছে না সেখানে। হাওড়া জেলার জন্য ৪.৫ কোটি টাকা বরাদ্দ, কিন্তু ইউটিলাইজেশন সার্টিফিকেট না দেবার জন্য বাকি টাকা আসছে না।

[4-20 — 4-30 P.M.]

ওরা বলছেন যে হাওড়াকে স্বয়ংসম্পূর্ণ সাক্ষরতা যাই হোক ক'রে ক'রে দেবেন এবং সেই টাকাটা নেবেন। সারা পশ্চিমবাংলায় সাক্ষরতার নামে একটা প্রহসনের নাটক করা হয়েছে। শিল্পের কথা আর কি বলব। আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু শিল্প স্থাপন করার জন্য ভারতবর্ষের কোনও শিল্পপতিকে খুঁজে পাচ্ছেন না। পশ্চিমবাংলায় বৃহৎ শিল্প স্থাপনের জন্য একদিন যারা একচেটিয়া বিদেশি পুঁজিপতিদের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করেছিলেন এখন তাদের ডেকে কাউকে আনতে পারছেন না। এখন তিনি বলছেন যে বিদেশ যেতে হবে, এন.আর.আই. আনতে হবে। মাননীয় জ্যোতি বসু পশ্চিমবাংলার গরিব মানুষের পকেট কেটে লক্ষ লক্ষ টাকা খরচ করে বিদেশ গেলেন। কতগুলি এন.আর.আই.কে তিনি এনেছেন? আমার এক সাংবাদিক বন্ধু একটা গল্প করেছিলেন। তিনি বললেন, জ্যোতিবাবু বিদেশ থেকে ফিরছেন, আমরা সমস্ত সাংবাদিকরা দমদমে দাঁড়িয়ে আছি, ভাবছি এবারে জ্যোতিবাবু বিদেশ থেকে অনেক শিল্প নিয়ে আসবেন। উনি যখন এলেন তখন আমরা দল বেঁধে ছুটে গেলাম। উনি কিন্তু কোনও কথা বললেন না। গাড়িতে যখন উঠেছেন তখন একজন সাংবাদিক বন্ধু জিজ্ঞাসা করেছিলেন, আপনি বিদেশ গেলেন, কয়জন এন.আর.আই.কে নিয়ে এলেন? যাবার সময়ে জ্যোতিবাবু বলে গেলেন, ক্যাডার আবার লড়াই আনো। এই কথাটার মানে তারা বুঝতে পারলেন না। তখন তারা পুরুলিয়ার গণিতের বিশেষজ্ঞ সেই ছোট মেয়েটির কাছে গেল। সে তখন তাদের বলল যে ক্যাডার আবার লড়াই আনো—এই কথাটা ইংরাজি বানানে লিখুন। অর্থাৎ কে এ ডি ই আর এ বি ই আর এল এ আর এ আই এন ও। এবারে ক্যাডারের কে নিন, আবারের এ নিন, লড়াইয়ের এল নিন, আনোর এ নিন। তাহলে শব্দটা দাঁড়ালো 'কলা'। জ্যোতিবাবু যাবার সময়ে বলে গেলেন যে কলা এনেছি। লক্ষ লক্ষ টাকা খরচ করে উনি বিদেশে যাচ্ছেন আর দেশের জন্য কলা নিয়ে আসছেন। এই হচ্ছে শিল্পের কথা। আজকে শিল্পের দিকে তাকিয়ে দেখুন কি অবস্থা? হাওড়ায় শিল্পের দিক থেকে আমাদের গর্ব ছিল।

**(এই সময়ে স্পিকার অন্য বক্তাকে ডাকায় মাইক বন্ধ হয়ে যায়)**

**শ্রী অজয় দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২০শে জানুয়ারি আমাদের মাননীয় রাজ্যপাল মহাশয় এই সভায় যে ভাষণ রেখেছেন, আমাদের দলের পক্ষ থেকে তার কতকগুলি

সংশোধনী আনা হয়েছে। আমি আমাদের দলের সংশোধনীগুলি সমর্থন করে এবং শুধু বিরোধিতা করার জন্য বিরোধিতা নয়, যেহেতু এই ভাষণের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের যে চিত্র বিশেষ করে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের মানুষ যারা, সেই মানুষদের বিভিন্ন সমস্যার কথা, বঞ্চনার কথা, দুঃখকষ্টের কথা প্রতিফলিত হয়নি, সেই কারণে এই ভাষণের বিরোধিতা করছি। এই সভায় বিরোধী দলের নেতা ডঃ জয়নাল আবেদিন বিভিন্ন দপ্তরওয়ারী গত ১৭ বছর ধরে এই সরকারের যে ব্যর্থতা, এই সরকার যে ভাবে তাদের কাজকর্ম চালিয়ে যাচ্ছেন, সেই সম্পর্কে বিস্তারিত ভাবে ব্যাখ্যা করেছেন। আমাদের অন্যান্য সদস্যরাও পশ্চিমবাংলায় বিভিন্ন ক্ষেত্রে এই সরকারের ব্যর্থতার কথা বলেছেন। পাশাপাশি শাসক দলের সদস্যরা যাঁরা জেগে ঘুমাচ্ছেন তাঁরা অতি সন্তর্পণে রাজ্যপালের ভাষণ এড়িয়ে গিয়ে কখনও বিশ্ব রাজনীতির কথা কখনও ভারতবর্ষের রাজনীতির কথা নিয়ে বক্তব্য রাখবার চেষ্টা করেছেন। আজকে বিশেষ করে রাজ্যপালের ভাষণের ৩ নং অনুচ্ছেদে রাজ্যপাল বলেছেন পশ্চিমবাংলার নির্বাচন অত্যন্ত শান্তিপূর্ণভাবে চলে আসছে। কিছু দিন আগে আমাদের এই বিধানসভার এক সদস্য তাঁর নির্বাচন কেন্দ্র থেকে কি ভাবে নির্বাচনে জয়ী হয়ে এসেছেন সেটা পশ্চিমবাংলার মানুষ জানে। বালিগঞ্জ থেকে কিভাবে নির্বাচিত হয়ে এসেছেন সেটা সকলেই জানে। এই নির্বাচনের মাধ্যমে কিভাবে গণতন্ত্রের এই সমাধি রচিত হয়েছে সেটা সকলেই জানে। সেই দিনের কথা পশ্চিমবাংলার মানুষ কিছুতেই ভুলতে পারবে না। আজকে তিনি এখানে বলেছেন এই সরকার দীর্ঘ দিন রাজত্ব করবার ফলে একটা বিশ্বরেকর্ড স্থাপন করেছে। নিশ্চয়ই বিশ্বরেকর্ড করেছে। আজকে পশ্চিমবাংলার রাস্তা-ঘাটে বিভিন্ন জায়গায় আলোচনার মধ্যে একটা জিনিস ভেসে আসছে এই সরকারের একটা কোন দপ্তর অত্যন্ত দায়িত্ব নিয়ে অত্যন্ত সার্থকভাবে পশ্চিমবাংলার মানুষের কাছে বেঁচে আছে? আজকে বিশ্ব রেকর্ডের বড়াই করছেন? আমি মনে করি আমাদের পশ্চিমবাংলার আসল যে কথা রাজ্যপালের ভাষণের মধ্যে আসেনি সেটা হল আইন-শৃঙ্খলার কথা, যার চরম অবনতি হয়েছে, ভয়াবহ বেকারত্বের কথা, শিক্ষায় যে পশ্চিমবাংলা পিছিয়ে গেছে তার কথা। এখানে সার্বিক ব্যর্থতার কথা উল্লেখ নেই। আজকে ব্যর্থতায় যে বিশ্ব রেকর্ড করেছেন পশ্চিমবাংলা এটা পশ্চিমবাংলার মানুষের কারও জানতে বাকি নেই। পশ্চিমবাংলার রাস্তা ঘাটে একই আলোচনা বামফ্রন্ট সরকারের সর্ব্বক্ষেত্রে ব্যর্থতা। নির্বাচনের নামে প্রহসন চলছে বিগত ১৭ বছর্র ধরে। আজকে ভিমরুলের চাকে ঢিল পড়েছে। আজকে শেষন নির্বাচন কমিশন যখন অত্যন্ত গণতান্ত্রিকভাবে যাতে মানুষ নিজস্ব রায় দিতে পারে তার জন্য চেষ্টা করছেন, যখন তিনি এই দায়িত্বে থেকে তাঁর দায়িত্বে মানুষ যাতে গণতান্ত্রিক পদ্ধতিতে রায় প্রদান করতে পারে তার যখন তিনি পরিকাঠামো তৈরি করছেন তখন আপনারা বাধা দিচ্ছেন। নো আইডেনটিটি কার্ড নো ভোট এই শ্লোগান নিয়ে যখন পশ্চিমবাংলার মানুষ লড়াই করছে দীর্ঘ দিন ধরে সেই লড়াইয়ের মূল্য দেবার জন্য যখন শেষন আওয়াজ তুলেছেন, পরিষ্কার নির্দেশ দিয়ে চলেছেন, তখন আপনারা টালবাহানা করছেন অর্থের অজুহাত দিয়ে। আজকে নির্বাচন নিয়ে কি হচ্ছে পশ্চিমবাংলায় আমরা সকলে জানি। ভোটার লিস্ট তৈরি করা থেকে শুরু করে ভোট গণনা পর্যন্ত প্রতিটি জায়গায় দলীয়

রাজনীতি চরম ভাবে কায়েম হচ্ছে, মানুষের গণতান্ত্রিক অধিকার ধ্বংস করে দেওয়া হচ্ছে, মানুষের কণ্ঠ রোধ করে দেওয়া হচ্ছে। এই ব্যাপারে একটা কথাও রাজ্যপাল বলেন নি।

[4-30 — 4-40 P.M.]

রাজ্যপালের ভাষণ চার দেওয়ালের মধ্যে আবদ্ধ থেকে এসেছে। এই ভাষণ সরকারের রচিত একটা ভাষণ বলে আমি মনে করি। আজকে আইন-শৃঙ্খলার প্রশ্নে বলতে হয় সীমান্তবর্তী এলাকায় যে জেলাগুলো রয়েছে, আমাদের নদীয়া জেলা একটা সীমান্তবর্তী জেলা, সেখানে প্রতিদিন দেখছি শয়ে শয়ে গরু, মানুষের নিত্য প্রয়োজনীয় জিনিস সব পাচার হয়ে যাচ্ছে। কেরোসিন, আলু পেঁয়াজ সব পাচার হয়ে যাচ্ছে অথচ রাজ্য সরকার তা রোধ করার জন্য কোনও ব্যবস্থা নিচ্ছে না। জেলা প্রশাসনগুলোকে ঠুঁটো জগন্নাথ করে রাখা হয়েছে। সমাজবিরোধীরা বিভিন্ন জায়গায় আজকে তান্ডব করছে, কিছুক্ষণ আগে যে কথা সুদীপবাবু বলেছেন এবং আমরা সকালবেলায় মেনশনে বলেছি, গড়িফা-ব্যারাকপুরের এস.ডি.পি.ও সম্বন্ধে। তাঁর কি অপরাধ ছিল? ওখানে কালোয়ারদের কাছ থেকে সি.পি.এমের লোকরা ভাগ নেয়। সেই জায়গায় তিনি সমাজবিরোধীদের আঘাত করতে গিয়েছিলেন। যারা মানুষের ঘুম কেড়ে নিয়েছিল, সেই সমাজবিরোধীদের শায়েস্তা করার জন্য এস.ডি.পি.ও. একের পর এক হানা দিয়েছিলেন। যেদিন তাঁকে বদলী করা হয়েছে, তার আগের দিন পর্যন্ত তিনি ঐ সমাজবিরোধীদের বিরুদ্ধে হানা দিয়েছিলেন। তার পুরস্কার তিনি পেলেন—তাঁকে বদলী করা হল। অ্যাডিশনাল এস.পি.কেও বদলী করে দেওয়া হয়েছে। এইভাবে আজকে পশ্চিমবঙ্গ চলছে। এখানে লক-আপে বন্দি খুন হচ্ছে। কিছু দিন আগে আমাদের নদীয়ার বুকে হয়েছে। গতকাল রাত্রে নদীয়ার পুলিশ জঘন্য ভূমিকা নিয়েছে। একজন সমাজ বিরোধীকে ধরার নাম করে পুলিশ একদিকে নারীর সম্ভ্রম নষ্ট করছে—এলাকার মানুষ ঐ ঘটনার বিরুদ্ধে যখন প্রতিবাদ করতে গিয়েছে তখন পুলিশ সবসময়ে যেটা করে, ছোটবড় ঘটনায় পুলিশ গুলি চালিয়ে দিচ্ছে। এই গুলি চালনার ঘটনায় মানুষ যখন তদন্তের দাবি করছে, স্বরাষ্ট্রমন্ত্রী দিল্লি থেকে ছুটে এসে মুখ্যমন্ত্রীকে বিচার বিভাগীয় তদন্ত করার অনুরোধ করছেন যখন, তখনও এই সরকারের ঘুম ভাঙানো যাচ্ছে না। এইভাবে আইনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাচ্ছে এই সরকার। পশ্চিমবাংলায় একটা জঙ্গলের রাজত্ব কায়েম হয়েছে, মানুষ এখানে আইনের শাসন থেকে বঞ্চিত। আমাদের প্রতি বছর বাজেট হচ্ছে—এখানে অনেকমন্ত্রী আছেন, বলতে পারেন যে টাকা বরাদ্দ হয় তারমধ্যে কত টাকা তাঁরা পাচ্ছেন? প্রত্যেক বছর ঘাটতি বাজেটের নাম করে পশ্চিমবাংলার মানুষকে ধোঁকা দেওয়া হচ্ছে। রাজ্যের রাস্তাঘাট খানাখন্দে ভরা, কোনও মেরামতি নেই, স্বাস্থ্য ব্যবস্থা ভেঙে গেছে। কোনও জায়গায় নতুন একটা হাসপাতালের বিল্ডিং শুরু হচ্ছে, কাজও হচ্ছে, কিন্তু কিছু দিন পর আমরা দেখছি দীর্ঘদিন সেই বিল্ডিংগুলো অকেজো হয়ে পড়ে আছে। সেখানে চিকিৎসা ব্যবস্থা শুরু হচ্ছে না। কি অবস্থার মধ্যে দিয়ে এই রাজ্য চলছে তা আমরা প্রতি নিয়ত উপলব্ধি করছি। ভয়াবহ যে বেকার সমস্যা এখানে রয়েছে তা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। এই বেকার সমস্যা সারা দেশের মধ্যে এই রাজ্যেই সবচেয়ে বেশি। এই বেকার সমস্যা দূরীকরণের জন্য

নতুন করে কোনও শিল্প সৃষ্টি হচ্ছে না। শিল্পপতিরা নতুন করে বিনিয়োগ করছে না। কয়েকটি শিল্প এখানে রয়েছে, মুখ্যমন্ত্রীর পুত্র চন্দন বসুর একটা শিল্প এখানে রয়েছে। মাঝে মাঝেই তিনি ড্রামা করছেন। কিছুদিন আগেই রাজ্য সরকারের বিরুদ্ধে মাননীয় মুখ্যমন্ত্রীর তনয় শ্রী চন্দন বসু একটা মামলা করবেন বললেন, কেন না তিনি নাকি রাজ্য সরকার থেকে সাবসিডি পাচ্ছেন না। এটা শুনলেও অবাক হয়ে যেতে হয়। সেখানে তিনি রাজ্য সরকার থেকে কম দামে প্রায় বিরাট জমি পেয়েছেন, বিদ্যুত ইত্যাদি সমস্ত দিকেই সুযোগ সুবিধা পেয়েছেন এবং একটা বিরাট কারখানা চালাচ্ছেন কিন্তু তা সত্ত্বেও তিনি সন্তুষ্ট নন। যারজন্য আজকে ভারত, লিলি সেনকো বিস্কুট এবং রিচ বিস্কুট কোম্পানি বন্ধ হতে চলেছে। সরকারের এত সুযোগ সত্ত্বেও কিছুদিন আগে তিনি বললেন যে ক্ষুদ্র ও কুটির শিল্প থেকে নাকি তাঁকে সাবসিডি দেওয়া হচ্ছে না। এটা একটা নাটক ছাড়া আর কিছু নয়! আসলে মানুষ তার গতিবিধি বুঝতে পেরেছে এবং তিনি একটু ভোল পাল্টে ফেলার জন্য মানুষের দৃষ্টিভঙ্গিটাকে একটু ঘুরিয়ে দেবার জন্য এই জিনিষটা করলেন। রাজ্য সরকার সাবসিডি দিচ্ছেন না, আমাদের ক্ষুদ্র ও কুটির শিল্প টাকা দিচ্ছে না বলে তিনি রাজ্য সরকারের বিরুদ্ধে মোকাবিলা করবেন, এটা একটা নক্কারজনক ঘটনা। মানুষের মনকে ঘুরিয়ে দেওয়া ছাড়া আর কিছু নয়। শাসকদল থেকে প্রায়শই বলা হয় যে কাজের পরিবেশ নেই। আসলে সরকারি দপ্তর থেকে সাধারণ মানুষ তো কোনও কাজই পায় না। মাননীয় মুখ্যমন্ত্রী নিজে বলেছেন যে ওয়ার্ক কালচার একেবারে নষ্ট হযে গেছে। আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে বলা হয়েছে যে পশ্চিমবঙ্গের সমস্ত দপ্তরের কাজকর্ম চলছে। আমি জানি শুধু তাই নয়, সকলেই জানে যে দপ্তরের কাজকর্ম এতটুকু এগোয় নি। এই অবস্থার মধ্যে দিয়ে আজকে আমাদের পশ্চিমবঙ্গ চলছে। তাই আমি মনে করি যে, এই রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে সেটা ঠিক হয় নি কারণ রাজ্যপালের ভাষণের মধ্যে সত্যতা নেই এবং সেই কারণে এর বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২০শে জানুয়ারি মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপিত হয়েছে আমি তা পূর্ণ সমর্থন জানাচ্ছি। বিরোধি দলের বক্তব্য বেশ কিছুক্ষণ-ধরে শুনলাম, এটা শুধু ভাঙ্গা রেকর্ড বাজানো ছাড়া আর কিছু নয় বলে আমার মনে হল। জয়নাল সাহেব যে বক্তৃতা দিলেন তা ভাঙ্গা ছাড়া আর কিছু নয়। কংগ্রেস দল যেদিন থেকে উৎখাত হয়েছে তখন থেকেই সহযোগিতা না করে কি করে সংঘাত করা যায় এবং কিভাবে এই সরকারকে ব্যর্থ করা যায় এবং সাবোটেজ করা যায় তারজন্য যতরকমের পদ্ধতি আছে তা প্রয়োগ করে চলেছে। এখানেও চালাচ্ছেন কিন্তু জনগণ তাদের আর অনুমোদন করছেন না। আমাদের কংগ্রেস বন্ধুরা এই সরকারের সমালোচনা করছেন কিন্তু আমি বলছি যে, গত জুলাই মাসে যে বিধ্বংসী বন্যা হল তাতে ভারতবর্ষে যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে থেকে কেন্দ্রীয় সরকার এই বন্যাতে কোনও সাহায্য করলেন না। অথচ মহারাষ্ট্রের লাটুরে বিরাট ভূমিকম্প হল তাতে বিরাট সাহায্য করলেন। রাজ্যপালের ভাষণের মধ্যে এই উত্তরবঙ্গের বন্যাতে যে কয়েক লক্ষ মানুষ মারা

যায় এবং প্রায় ২ লক্ষ লোক যে সর্বশান্ত হয়েছেন তার কথা বলা আছে। লাটুরে যে ভূমিকম্প হল তার ২৫ দিনের মধ্যে আমাদের প্রধানমন্ত্রী নরসিমা রাও গিয়ে দেখে এলেন এবং তার ১৫ দিন পরেই স্টাডি টিম লাটুরে পাঠানো হল। অনেক রকম কথা শুনলাম যে পশ্চিমবঙ্গের এই বন্যাতে সাহায্য করা হবে। ন্যাচারাল ক্যালামিটি ফান্ড থেকে সাহায্য করা হবে বলা হল কিন্তু আজ পর্যন্ত কোনও সাহায্য এল না। রাজ্য সরকার তার নিজস্ব উদ্যোগে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকে রিলিফ, রিহ্যাবিলিটেশন দিচ্ছেন। যেরকম পারছেন সরকার সাহায্য করছেন এবং বেসরকারি সংস্থা এবং সংগঠন মানুষের পাশে এসে দাঁড়িয়েছে। লাটুরের ঘটনাতে স্টাডি টিম পাঠিয়ে সব রকম সাহায্য দেওয়া হল কিন্তু পশ্চিমবঙ্গের ঘটনাতে একটি পয়সাও কেন্দ্র থেকে এল না। লাটুরের ভূমিকম্পে কেন্দ্রীয় ত্রাণ তহবিল থেকে ৫০ কোটি টাকা দেওয়া হল এবং আমাদের ৩০ কোটি টাকা দেওয়ার কথা।

[4-40 — 4-50 P.M.]

অথচ এখানে আমরা লক্ষ্য করছি, রাজ্য সরকার সঠিক সময়ে হিসাব পৌঁছে দিতে পারেন নি এই অজুহাতে তারা উত্তরবঙ্গের ২০ লক্ষ মানুষকে একটা যুদ্ধকালীন অবস্থার মধ্যে ফেলে দিয়েছে। এই হচ্ছে ওদের চরিত্র। আজকে চারিদিকে সংকট ঘনীভূত হচ্ছে তীব্র থেকে তীব্রতর এবং আমরা সকলেই জানি এদের এই দুর্বলতার সুযোগে এরা এই ধরনের ব্যবহার করছে। কেন্দ্রীয় সরকারের মন্ত্রী রামবিলাস মির্ধা যিনি কংগ্রেসি সাংসদ, যার নেতৃত্বে জয়েন্ট পার্লামেন্টারী কমিটি এসেছিল তারা যে রিপোর্ট দিয়েছেন তাতে দেখা যাচ্ছে হাজার হাজার কোটি টাকা নয়ছয় হয়েছে, অথচ তারা বলছেন আর্থিক সংকট আছে সেইজন্য ঋণ গ্রহণ করা হয়েছে। সেই ঋণ-এর প্রকৃতপক্ষে যে সমস্ত শর্ত আছে তাতে পাবলিক ইউলিটি সার্ভিসগুলি বা পাবলিক সংস্থাগুলি বন্ধ হয়ে যাবে। আগামী দিনে এই সমস্ত সংস্থাগুলি আর থাকবে কিনা সন্দেহ দেখা দিয়েছে। স্বাস্থ্য ব্যবস্থা, পরিবহন ব্যবস্থা থাকবে কিনা সন্দেহ আছে। আমাদের ভারতবর্ষ ২০০ বছর পরাধীন ছিল, পরাধীনতার শৃঙ্খলে আবদ্ধ ছিল, আজকে কেন্দ্রীয় সরকারের যে পলিসি, সেই পলিসির জন্য আমাদেরকে আমেরিকার সাম্রাজ্যবাদীরা লুণ্ঠনের সুযোগ পাবে। আজকে যে গ্যাটের কথা আমাদের বন্ধুরা বললেন, সেই গ্যাটের খপ্পরে ১১২/১১৩ টির মতো দেশ আছে, সেখানে আমাদের ভারতবর্ষও পড়বে, আজকে আপনারা দেখেছেন ডাঙ্কেল নিয়ে একটা প্রস্তাব এসেছে, এর ফল কি হতে পারে সেটা আপনারা বুঝতেই পারছেন। এই যে যারা আজকে মানুষকে মানুষের মর্যাদা দেয় না, যাদের ব্যক্তিগত সম্পদ আহরণ, ব্যক্তিগত লুণ্ঠন, ব্যবসায়িক লুণ্ঠন এর ফলে সাধারণ মানুষ জর্জরিত হয়ে যাচ্ছে তাদেরকে মানুষে অতীতেও ক্ষমা করেনি, আগামী দিনেও ক্ষমা করবে না। যেটা রবীন্দ্রনাথ অনেক দিন আগেই বুঝতে পেরেছিলেন, সেই কবির ভাষায় বলি, সেই সময় যে অত্যাচার, শোষণ চলেছিল, যার পরিপ্রেক্ষিতে তিনি লিখেছিলেন—"নাগিনীরা চারিদিকে ফেলিছে বিষাক্ত নিঃশ্বাস, শান্তির ললিতবাণী শুনাইবে পরিহাস।" আজকে যে অবস্থায় ভারতবর্ষকে এরা নিয়ে এসেছে, আগামী দিনে যে ভয়ঙ্কর দিন আসছে তার মোকাবিলা এই সমস্ত সাধারণ

মানুষকে করতে হবে। আমি একটা কথা বলব, উত্তরবঙ্গের ভয়ঙ্কর বন্যায় যে ক্ষতি হয়েছে এবং সেখানে যে অস্থায়ী বাঁধ নির্মাণ করা হয়েছে, সেই অস্থায়ী বাঁধকে স্থায়ীভাবে নির্মাণ করার জন্য বলব। কারণ সেখানকার লক্ষ লক্ষ লোক আজকে আতঙ্কে ভুগছেন, সেইজন্য মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব পার্মানেন্ট রেস্টোরেশনের ব্যবস্থা করতে। ওখানে কেন্দ্রীয় সাহায্য আসবে না, ওরা কেন্দ্রীয় সরকার ২০ লক্ষ মানুষের সঙ্গে যুদ্ধ করছে, ওরা এর রেজাল্ট নিশ্চয় পাবে। উত্তরবঙ্গে আজকে যে কৃষির সম্ভাবনা আছে, সেখানে কুচবিহারে, জলপাইগুড়িতে যে সমস্ত উন্নয়ন তাকেই কেন্দ্র করে যে উন্নয়নের পরিমন্ডল গড়ে উঠেছে, আমি মনে করি সেখানেও সেই ধরনের উন্নয়নের পরিমন্ডল গড়ে তোলা দরকার। শান্তিনিকেতনে, ঝাড়গ্রামে, দিঘায় সেখানে যেমন উন্নয়ন পর্ষদ আছে, তেমনি আমাদের উত্তরবঙ্গে যে ৬টি জেলা আছে তাকে নিয়েও উন্নয়ন পর্ষদ গঠন করা দরকার। উন্নয়নের সার্বিক প্রয়াস সেখানে যেভাবে পৌঁছে দেওয়া দরকার সেটা সেইভাবে হচ্ছে না। সেইজন্য আমি মন্ত্রীদের কাছে আবেদন করব এই ব্যবস্থা সেখানে গ্রহণ করা দরকার এবং এটা নিয়ে ভাবনা চিন্তা করা দরকার। আজকে আমাদের ওখানে যে শিল্পের সম্ভাবনা আছে সেই চা শিল্প থেকে আড়াইশত/তিনশত কোটি টাকা আসে, কিন্তু ওরা একটি পয়সাও দেয়না। চা বাগানের ৩০ কোটি টাকা ক্ষতি হয়েছে। চা বাগানের মালিকরা রাজ্য সরকারের কাছে আবেদন করেছে বাঁধ তৈরি করার জন্য। কিন্তু কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা চাওয়ার চিন্তা তারা করছে। অর্থাৎ আবার মহা সংকটে রাজ্য সরকারকে ফেলার চেষ্টা হচ্ছে। তার মধ্যে দিয়েও আমরা জনগণের আশীর্বাদ নিয়ে এগিয়ে যাব। উত্তরবঙ্গের রাষ্ট্রীয় পরিবহন সংস্থাকে ভেঙে মধ্য বঙ্গ রাষ্ট্রীয় পরিবহন করার চেষ্টা হচ্ছে। আমি মাননীয় পরিবহন মন্ত্রীকে বলব যে মধ্য বঙ্গ পরিবহন সংস্থা করুন কোনও আপত্তি নেই কিন্তু উত্তরবঙ্গ পরিবহন সংস্থাকে ভেঙে নয়। বন্যার সময় প্রশাসনিক স্তরে কিছু গাফিলতি লক্ষ্য করেছি। ইরিগেশন দপ্তর ফ্লাডের সংকেত দেওয়া সত্ত্বেও মহকুমা, জেলা প্রশাসনের তরফ থেকে আগাম কোনও ব্যবস্থা নেওয়া হয় নি। যদি নেওয়া হত তাহলে অন্তত ৩০ পারসেন্ট জীবন এবং সম্পত্তিহানী কম হত। এই বিষয়ে একটা তদন্ত হওয়া উচিত। আর একটা জিনিস, বন্যার সময় সমাজ বিরোধীদের তৎপরতা আমরা লক্ষ্য করেছি। অন্তত তিন কোটি টাকার খাদ্য সামগ্রী আলিপুরদুয়ার স্টেশন থেকে লুঠ হয়ে গেছে। অনেকে মনে করেন রাজ্য সরকার মানে জ্যোতি বাবু, আসলে ব্যাপারটা তা নয়, আমরা মনে করি এক শ্রেণীর পুলিশ কর্মচারী, তারা এই সরকারকে ডিসক্রেডিটেড করার চেষ্টা করছে। মাননীয় অর্থমন্ত্রী অসীম বাবু এবং অন্যান্য মন্ত্রীরা উত্তরবঙ্গে গিয়েছিলেন, অর্থমন্ত্রী সেখানে বলেছিলেন যে টাকার কোনও অভাব হবে না, বাঁধ নির্মাণ, রাস্তা মেরামত, ত্রাণ এবং পুনর্বাসনের ক্ষেত্রে। এই কথা শুনে উত্তরবঙ্গের মানুষ উদ্বেলিত হয়ে উঠেছিল। তাদের মনে প্রত্যাশা জেগেছিল। কিন্তু ইন প্র্যাকটিস আমরা দেখেছি ইনিশিয়্যাল কিছু কাজ হলেও পার্মানেন্ট রেস্টোরেশনের কাজ হয়নি। যদিও ৬ মাস অতিক্রান্ত হয়ে গেছে। আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে বলব, আপনি উত্তরবঙ্গে আসুন, বর্ষা আসন্ন, দ্রুত ব্যবস্থা গ্রহণ করুন। আর একটা কথা বলব ভূটানের পাহাড়ে ডিনামাইট ফাটিয়ে যে ডলোমাইট সংগ্রহ করা হচ্ছে,

পর্বতকে ভেঙে ফেলা হচ্ছে, এটা বন্ধ করা দরকার। এটা আন্তর্জাতিক বিষয়। কিন্তু এটা না করলে আলিপুরদুয়ার নিশ্চিহ্ন হয়ে যাবে। পশ্চিমবঙ্গের বেকার সমস্যা সম্পর্কে নিশ্চয়ই বলব, বাঁকুড়ার টেকনিক্যাল স্কুলের ছাত্ররা যে অনশন করছে, সেই অনশনরত ছাত্রদের বিষয়টিকে দেখবার জন্য সংশ্লিষ্ট মন্ত্রীকে আবেদন জানাব। উত্তরবঙ্গে পর্যটন উন্নয়নের খুব ভাল সম্ভাবনা রয়েছে বক্সাকে কেন্দ্র করে, এই ব্যাপারে যে কমিটি হয়েছিল, তার রিপোর্ট কার্যকর করার জন্য অনুরোধ করছি। এই বলে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 P.M.]

**শ্রী মানিক ভৌমিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল বিধানসভায় যে ভাষণ পেশ করেছেন সেই ভাষণের ওপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যেসব সংশোধনী প্রস্তাবগুলি এসেছে সেগুলিকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। আমি আশা করেছিলাম রাজ্যপালের বক্তৃতায় পশ্চিমবাংলার সঠিক চিত্র প্রকাশ পাবে। কিন্তু আমি আশ্চর্য হয়ে লক্ষ্য করলাম যে, বামফ্রন্ট নির্বাচনী ইস্তাহারের সঙ্গে রাজ্যপালের বক্তৃতার কোনও ফারাক নেই। রাজ্যপাল তাঁর বক্তৃতার মধ্যে পশ্চিমবাংলার মানুষের সামনে যে আশার আলো তুলে ধরবার চেষ্টা করেছেন সেটা সোনার পাথর বাটিতে কাঠালের আমসত্ব। স্যার, যে কোনও প্রাণীকেই বোঝা যায় তার মাথা দেখে। মাথা যদি গাধার হয় তাহলে নিচের চেহারা কোনও দিনই আইজ্যাক নিউটন হতে পারে না। বা সেই চেহারা কোনও দিনই সেক্সপিয়ার হতে পারে না। পশ্চিমবাংলায় ১৬ বছর যে সরকার চলছে তার মাথায় যিনি বসে আছেন তিনি হচ্ছেন ফাউন্টেন হেড অফ কোরাপশন। ১৬ বছরে পশ্চিমবাংলা সর্বক্ষেত্রে পিছিয়ে পড়েছে। পিছোতে পিছোতে আজকে পশ্চিমবাংলার মানুষের পিঠ দেওয়ালে ঠেকে গেছে। স্যার, আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করতে গিয়ে শুধু একটা কথা বলতে চাই যে, এই ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে—অন্যান্য রাজ্যের তুলনায় এই রাজ্য অনেক বিষয়েই অনেকখানি এগিয়ে গেছে। পঞ্চায়েতের মাধ্যমে, ভূমি সংস্কারের মাধ্যমে পশ্চিমবাংলার আর্থিক উন্নতি ঘটছে। আমি এই প্রসঙ্গে বলতে চাই যে, দেশদ্রোহিতার সূতিকাগারে যে পার্টির জন্ম, ৬০-এর দশকে চিন যখন ভারতবর্ষ আক্রমণ করেছিল, যখন আমাদের সেনাবাহিনী চিনা সৈন্যদের মোকাবিলা করছিল, হানাদারদের বিরুদ্ধে লড়াই করছি তখন আজকের পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী জ্যোতি বসু কলকাতার দেয়ালে দেয়ালে পোস্টার মেরেছিলেন, চিন আমাদের আক্রমণ করে নি, আমরাই চিনকে আক্রমণ করেছি। আজকে তিনি ৮০ বছর বয়সে গত ২৩ শে জানুয়ারির দিন বললেন, নেতাজী সম্পর্কে আমাদের মূল্যায়ন সঠিক ছিল না। স্যার, প্রাথমিক স্কুলের একটা বাচ্চাকেও যদি জিজ্ঞাসা করা হয় নেতাজী কে ছিলেন? সে বলবে, নেতাজী মহান দেশপ্রেমিক ছিলেন। তিনি আমাদের দেশের স্বাধীনতার জন্য লড়াই করতে গিয়ে আরাকানের জঙ্গলে হারিয়ে গেছেন। অথচ এটা বুঝতে জ্যোতি বাবুর ৮০ বছর সময় লাগল। স্যার, আমাদের দেশে একটা কথা আছে

বিশেষ শ্রেণীর মানুষ ৮০ বছর না হলে সাবালক হয় না এবং ৬০ বছরের বেশি বাঁচে না। উনি ৮০ বছর বয়সে সাবালক হলেন। স্যার, ওঁরা বলেন কংগ্রেস দেশের জন্য কিছুই করে নি। আমি ওঁদের বলি, কংগ্রেস দেশের জন্য কিছু করতে পারুক আর না পারুক কংগ্রেস জ্যোতি বসুকে সাবালক করে দিয়েছে। নেতাজীকে ভাল বলতে কংগ্রেস শিখিয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলা একটা গৃহ-যুদ্ধের সামনে দাঁড়িয়ে আছে। স্যার, নন্দীগ্রামের এম.এল.এ. আজকে এখানে উপস্থিত আছেন। নন্দীগ্রামের আমদাবাদে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নিজেদের গোষ্ঠী দ্বন্দ্বে যখন নিজেদের লোকই খুন হল তখন দেখলাম সেখানকার ৭০/৮০ টি কংগ্রেসিদের বাড়ি আগুন লাগিয়ে পুড়িয়ে দেওয়া হল। সেখানে সেই ধ্বংস বিধানসভার বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিন, পশ্চিমবঙ্গ সভাপতি শ্রী সোমেন মিত্র, বিধানসভায় কংগ্রেসি দলের চীফ হুইপ ডঃ মানস ভুঁইয়া, আমি এবং বিধায়ক অনিল মুদি দেখতে গেলাম তখন আমরা কি দেখলাম? দেখলাম তখনও সেই সমস্ত পোড়া বাড়ি ঘর থেকে ধোঁয়া উঠছিল। রাজ্যপালের ভাষণের মধ্যে অনেক কথাই তুলে ধরবার চেষ্টা করা হয়েছে, কিন্তু একথা তোলা হয় নি। আমদাবাদে ৫ই নভেম্বর যে অত্যাচার মানুষের ওপর নেমে এসেছিল সেকথার কোনও উল্লেখ আমরা দেখতে পাচ্ছি না। তখন পুলিশের সামনে বিরোধী দলের নেতাকে লক্ষ্য করে বোমা মারা হয়েছে, তীর ছোঁড়া হয়েছে এবং প্রদেশ কংগ্রেস সভাপতিকে খুন করার চক্রান্ত হয়েছে। পুলিশ নির্বিকারভাবে দাঁড়িয়ে আছে। যারা তলোয়ার, বল্লম এবং লাঠি নিয়ে আস্ফালন করছে পুলিশ তাদের গায়ে হাত দিয়ে সরিয়ে দিয়েছে, অ্যারেস্ট করেনি। এইভাবে পুলিশ পার্টি ক্যাডারে পরিণত হয়েছে। একদা পশ্চিমবাংলার মানুষ নিজেদের বাঁচাবার জন্য বৃটিশ সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে লড়াই করেছিল এবং লড়াই করে বৃটিশ সাম্রাজ্যবাদীদের দেশ থেকে তাড়িয়েছিল। নতুন করে পশ্চিমবাংলায় তার দ্বিতীয় পর্ব শুরু হয়েছে স্বাধীনতা যুদ্ধ। পঞ্চায়েত নির্বাচনের প্রাককালে পশ্চিমবাংলার সর্বত্র বিশেষ করে মেদিনীপুর জেলার বিস্তীর্ণ অঞ্চলে সন্ত্রাস চলেছে। আজকে ভূমি সংস্কারের কথা বলছেন। ভূমি সংস্কারের কথা বলে মানুষকে এক কাঠা জমি দিয়ে ফরমান জারি করা হয়েছে, তুমি চল জমি লুঠ করতে, ঘর লুঠ করতে। যদি কর তাহলে তুমি প্রতিদিন ১০০ টাকা পারিশ্রমিক হিসাবে পাবে। এইভাবে পিঙলাথানার শাসকরা, উপলদা, কালুখাড়া, বামুখাড়া, বামুনচক, এবং জলচকের নারাঙ্গাদিঘী গ্রামে পঞ্চায়েত ভোটের প্রাক্কাল থেকে সন্ত্রাস চলেছে, লুঠ চলেছে এবং মহিলা পঞ্চায়েত সদস্য তনুশ্রী মান্নাকে প্রকাশ্য দিবালোকে বিবস্ত্র করার চেষ্টা করেছে শাসক পার্টির লোকেরা। পুলিশ দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখেছে। পঞ্চায়েতের মাধ্যমে তৃণমূলস্তরে ক্ষমতার বিকেন্দ্রীকরণের নামকরে সি.পি.এম. পার্টি ডাকাত পার্টিতে পরিণত হয়েছে, দুর্নীতি চরম সীমায় চলে গেছে। মাননীয় পঞ্চায়েত মন্ত্রী আমার জেলার লোক। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলেছি ২টি গ্রাম পঞ্চায়েতের ব্যাপারে তদন্ত করুন, সেখানে লক্ষ লক্ষ টাকা চুরি হয়ে গেছে। এই দুটি গ্রাম পঞ্চায়েত হচ্ছে তমলুক ব্লক (১) নীলকুষ্ঠা গ্রাম পঞ্চায়েত এবং অনন্তপুর (২) গ্রাম পঞ্চায়েত। এই অনন্তপুর (২) গ্রাম পঞ্চায়েতে ক্যাশবুক পাওয়া

যাচ্ছে না। ২/৩ বছর ধরে কোনও অডিট হয় নি। এক একটা জায়গায় লুঠেরাবাহিনী পরিণত হয়েছে পঞ্চায়েত। বাড়ি লুঠ করছে, জমি দখল করছে। পঞ্চায়েতকে দিয়ে এলাকায় এলাকায় সন্ত্রাস কায়েম করা হয়েছে। পশ্চিমবাংলার শিক্ষাজগতে যখন নৈরাজ্য, পশ্চিমবাংলার কলকারখানার চাকা যখন বন্ধ, পশ্চিমবাংলায় যখন মা-বোনেদের ইজ্জত নেই, মানুষের ন্যূনতম নিরাপত্তা যখন নেই, সেই অবস্থায় আমার একটা কথা মনে পড়ে। আপনারা জানেন, বাংলার চাষীরা লড়াই করেছিল বৃটিশ সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে। তিতুমির বাঁশের কেল্লা তৈরি করে বৃটিশ সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে লড়াই করেছি। রাণী শিরোমণীর নেতৃত্বে দেশে চুয়াড় বিদ্রোহ হয়ে গেছে, পাইক বিদ্রোহ হয়ে গেছে। একটার পর একটা দেশে বৃটিশ সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে বিদ্রোহ হয়ে গেছে। আপনারা জানেন, নীলকর সাহেবদের বিরুদ্ধে বাংলার কৃষক সমাজে চূড়ান্ত লড়াই করেছিল। দীনবন্ধু মিত্র আজকে আর বেঁচে নেই। দীনবন্ধু মিত্র তাঁর বিখ্যাত নীলদর্পন নাটকে লিখেছিলেন নীল বাঁদরে করলে এবার সোনার বাংলা ছারখার। স্বাধীনতার পর আমরা এত বছর পেরিয়ে এসেছি। যে বৃটিশরা আমাদের লবণ তৈরি করতে দেয়নি তারজন্য আমরা লবণ অমান্য আইন আন্দোলন করেছি। বৃটিশ বেনিয়ারা আমাদের তাঁতিভাইদের কাপড় বুনতে দেয়নি, হাতের আঙ্গুল পর্যন্ত কেটে নিয়েছিল। তখন কংগ্রেসের নেতৃত্বে গোটা ভারতবর্ষে জোরদার আন্দোলন হয়েছিল এবং তখন থেকেই ভারতবর্ষ পৃথিবীর অন্যতম শক্তিশালী দেশ হিসাবে প্রতিপন্ন হয়েছে। কিন্তু আজকে দেখতে পাচ্ছি, সংসদীয় গণতান্ত্রিক পদ্ধতির ক্ষেত্রে বিগত ১৬ বছর ধরে পশিচমবাংলার বামফ্রন্ট সরকার গণতান্ত্রিক রীতি-নীতি ধর্ষণ করে, বলাৎকার করে, গণতন্ত্রের টুঁটি চেপে দিয়ে এবং নির্বাচনকে প্রহসনে পরিণত করে ব্যাভিচার, ভ্রষ্টাচার এবং কষাইখানায় পরিণত করেছে পশ্চিমবঙ্গকে। অথচ এই পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী বাইরে গিয়ে বলেন, লোকে বাংলার কথা শুনতে চায়, কিন্তু ভারতবর্ষের কথা বললে তাদের মাথা লজ্জায় হেঁট হয়ে যায়। একজন দায়িত্বশীল মুখ্যমন্ত্রীর মুখ থেকে এই কথা আমাদের শুনতে হয়? আমাদের জীবনে এ এক চরম যন্ত্রণা। আমি পুরানো জায়গায় ফিরে আসি। আজকে দীনবন্ধু মিত্র যদি বেঁচে থাকতেন—তাঁর যে যুগান্তকারী নাটক "নীলদর্পন" সেই নাটকে তিনি এইসব দেখে নিশ্চয়ই লিখতেন "লাল বাঁদরে করলে এবার সোনার বাংলা ছারখার, রাজ্য চালায় ক্যাডার, পুলিশ বাংলা হল ভ্রষ্টাচারের কারাগার" রাজ্যপালের বক্তৃতা সি.পি.এমের নির্বাচনী ইস্তাহারের সাথে কোনও গুণগত ফারাক নেই। পশ্চিমবাংলার মানুষ চুপ করে বসে থাকবে না। গৃহযুদ্ধের সামনে দাঁড়িয়ে আছে সারা বাংলা। গত নির্বাচনে আমরা মোট ভোট পেয়েছি ১ কোটি ৮ লক্ষ, আর বামফ্রন্ট পেয়েছে ১ কোটি ১৪ লক্ষ। ওদের সঙ্গে আমাদের ৬ লক্ষের মতন ভোটের ব্যবধান।

[5-00 — 5-10 P.M.]

৬ লক্ষ ভোটের ব্যবধানে বি.জে.পি.কে বন্ধু করে কংগ্রেসের ৩৯ লক্ষ ভোট কাটিয়ে ক্ষমতার অপব্যবহার করে গণতন্ত্রকে ধ্বংস করে ওরা ক্ষমতায় এসেছে, কিন্তু এ জিনিস চলবে না, এ জিনিসের বিরুদ্ধে মানুষ জাগছে। তাই আমি এই ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের

বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিষ্ণুপদ বেরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আলোচ্য ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের সমর্থনে বলছি। কংগ্রেসের ইতিহাস বিধাতা বেগতিক দেখে যখন ওঁদের স্বার্থের সঙ্গে মানানসই করে ওঁদেরকে একটা অতি ক্ষুদ্র বিরোধী দল বানিয়েছিলেন তখন হয়ত আশা করেছিলেন যে এখানে এঁরা থিতু হয়ে করে কর্মে খাবেন। কিন্তু পুরাতন ভৃত্যের কেষ্টা একখানা দল নিয়ে নিমেষের মধ্যে তিনখানা যাত্রার দল বানিয়েছেন। সম্ভাবনা, গণসংযোগ, গণসংহতি, শুনেছি একই লোকের লেখা তিনটে পালা, কেমন জমেছে সেটা অবশ্য যাত্রামোদী বন্ধুদের হাততালি দেখে বোঝা যায়। কিন্তু বিধানসভায় মাননীয় বিরোধী দলের সদস্যরা যদি যাত্রার ডায়ালগ বলতে শুরু করেন তখন আমাদের মুশকিল হয়। কারণ ওর রাজনৈতিক জবাব দেওয়াটা শক্ত হয়। আমাদের মহামান্য রাজ্যপাল একটা জিনিস প্রত্যাশা করেছিলেন। সেই প্রত্যাশাটা হচ্ছে আমরা যেন একটা সুচিন্তিত আলোচনা করি, কিন্তু সুচিন্তিত আলোচনার এই নমুনা? এটা আমাদের হতাশ করেছে। অবশ্য ওঁদের দোষ দিই না, কারণ চিন্তার ইনটেলেকচুয়াল প্রপার্টি তা তো মার্কিন পেটেন্টে। সুচিন্তার স্বাধীনতা, অধিকার এবং অভ্যাস যদি থাকত তাহলে ওঁরা নিশ্চয় বলতেন হিমাচল থেকে সুন্দরবন পর্যন্ত নতুন নতুন চেতনার উচ্ছ্বাসের কথা। উদ্বেগ এবং আশঙ্কার কারণ, মহামান্য রাজ্যপালের ভাষণে নেই। অপর দিকে নতুন যৌথ সংসদীয় কমিটিতে আলোচিত হয়েছে, দেখা গেল মন্ত্রী, ব্যাঙ্কের কর্মকর্তা, বৃহৎ আমলা, শেয়ার বাজারের দালাল, চোর, গাঁটকাটা দুনিয়ার লোক ঐক্যবদ্ধ হয়ে একটা ষড়যন্ত্র করেছে। সেটা ফাঁস হল, নৈতিক কারণ দেখিয়ে মাননীয় অর্থমন্ত্রী পদত্যাগ করেছেন, পার্লামেন্টে হয়েছে, পদত্যাগ করা মাত্রই দেখা গেল নানা দিক থেকে নানা বক্তব্য এসে গেল। বিদেশি দূতাবাসগুলি বলতে শুরু করল 'না' এবং সেই 'না' আমাদের দেশে প্রতিধ্বনিত হচ্ছে। আমাদের জাতীয়তাবাদী কাগজ প্রথম পাতায় সম্পাদকীয় করলেন রায় জানাইয়া দিলেন, 'না'। পার্লামেন্টে আলোচনা করেছেন? একটা সত্য দেশ, পার্লামেন্টে ঠিক হয় নি, একটা সার্বভৌম সভ্য দেশ এক্সট্রা পার্লামেন্টারী ম্যানডেট, আসছে—'না' এবং রাও জানাইয়া দিলেন 'না'। কি সূত্রে? পার্লামেন্টে গুলি মার, পার্লামেন্ট কি বলবে ভাববার দরকার নেই, পার্লামেন্ট আছে। আছে!! না' বলতে হবে এবং 'না' বলা হল। এই যে অবস্থা, কত ভয়াবহ। ইরোসন অফ পার্লামেন্টারী অথরিটি কোথায় গেল, এটা মেনে নেওয়া হল, এবং মেনে নেওয়ার পরে আমরা কি দেখলাম? কি হল, তাতে দেখা গেল যে নৈতিক প্রশ্নটা কোনও প্রশ্ন নয়, বলা হল, গেলানো হল, ভারতবর্ষের রাজনীতিতে নৈতিক প্রশ্নটা যা বুঝেছি, নীতি নয়, 'নতি'। বলা হল কি? এই যে শেয়ার কেলেঙ্কারী ওসব কোনও প্রশ্ন নিয়ে মাথা ঘামানোর দরকার নেই, দিস ইজ দি পার্ট অফ দি গেম, অর্থনৈতিক সংস্কার যেটা করা হচ্ছে এটা হচ্ছে তার অঙ্গ, তার পরে রিপিট করছে। এই হচ্ছে চেহারা, উদ্বেগ সেখানে, আশঙ্কা সেখানে, আশঙ্কা মহামান্য রাজ্যপালের ভাষণে নয়। ২৬ শে জানুয়ারি মহামান্য রাষ্ট্রপতির সংবাদ আনন্দবাজার পত্রিকার উপর বৃটিশ হাই কমিশনারের কথা ছাপা হল, পাশে ভগবতী সাউয়ের সংবাদ খুব

ছোট্ট করে দেওয়া হল।

তিনি বলেছিলেন—আত্মনির্ভরশীলতা সময়ের দান। কি অসহায় যন্ত্রণা জর্জর অবস্থা ভারতবর্ষের রাষ্ট্রপতির। বলেছেন—এই প্রতিকূল আবহাওয়ার মুখে আত্মনির্ভরশীলতা সময়ের দান। মনে পড়ছে ১৯৪৯ সালের কথা—পুনর্নির্বাচিত হয়েছেন প্রেসিডেন্ট ট্রুম্যান এবং মার্কিন কংগ্রেস তাঁর ৪ নীতি। সেখানে তিনি ঘোষণা করেছিলেন—উপনিবেশগুলিতে এখন আর যুদ্ধ নয়, তাদের দিতে হবে অর্থ সাহায্য। ঠিক তার ৯ মাস পরে ভারতবর্ষের প্রধানমন্ত্রী গেলেন আমেরিকার সফরে মার্কিন কংগ্রেসের যৌথ অধিবেশন। সেখানে ১৩ই অক্টোবর পণ্ডিত জওহরলাল নেহেরু বক্তৃতা দিতে গিয়ে বলেছিলেন—যে কোনও জাতির প্রধান মূলধন হচ্ছে আত্মনির্ভরতা। আমাদের ম্যাটেরিয়াল ওয়েলথ এবং অন্যান্য প্রযুক্তি এবং সাহায্য দরকার, কিন্তু মনে রাখা দরকার, আমাদের কষ্টার্জিত স্বাধীনতার এক রতির বিনিময়েও আমরা ম্যাটেরিয়াল ওয়েলথ নেব না। অবশ্য নেহেরু সে কথার কতটা রাখতে পেরেছিলেন সেটা কথা নয়, কিন্তু মার্কিন যুক্তরাষ্ট্রের নাকের ডগায় গিয়ে বলে এসেছিলেন যে, এটা হচ্ছে ভারতের নীতি। আজকে সমস্ত দেশকে অন্ধকারে রেখে এই যে গ্যাট চুক্তিতে সম্মতি দেওয়া যা কৃতদাসের আত্মসমর্পণের নামান্তর, তারপর বলা হচ্ছে আত্মনির্ভরশীলতার কথা, আমরা ভারতবাসী, কিন্তু আজকে আমরা আমাদের কৃষির কাজ করতে পারব না, আমাদের শিক্ষা আমরা চালাতে পারব না, আমাদের চিকিৎসা আমরা করতে পারব না, আমাদের নীম-আদা-তুলসীর পেটেন্ট হবে বিদেশি। সেদিন কে যেন বলছিলেন—গ্যাট নিয়ে আলোচনা চলছে, চুক্তির ব্যাপারে এখনও নাকি কোনও সিদ্ধান্ত হয়নি, সত্যটা নাকি আমাদের জানতে হবে। কিসের আলোচনা? বান্দার বন্দনার নাম আলোচনা? কি আলোচনা করছেন ভারতীয় প্রতিনিধিরা সেখানে? আলোচনাটা বাইল্যাটারাল, নাকি কনফিডেন্সিয়াল? ভারতীয় প্রতিনিধিরা সেখানে দরজার বাইরে দাঁড়িয়ে মীরার ভজন গাইছেন—যা কর রাখোজী। এই তো হল আলোচনা! একে আলোচনা বলে? এটা কি একটা সুসভ্য জাতির আলোচনার পদ্ধতি? আমাদের কষ্টার্জিত স্বাধীনতার কত অংশ সেখানে দিয়ে এলাম সেটা ভাবার নেই? যেখানে আমাদের প্রথম প্রধানমন্ত্রী বলেছিলেন—আমাদের কষ্টার্জিত স্বাধীনতার বিনিময়ে কখনই আমরা ম্যাটেরিয়াল—ওয়েলথ নেবো না' সেখানে কিসের বিনিময়ে এটা করা হচ্ছে ভাবতে হবে না? এতে কি ভারতবাসীর ভার লাঘব হবে, এতে কি নিরন্ন মানুষ অন্ন পাবেন? কি গ্যারান্টি আছে এতে। আজকে বিদেশি স্বার্থ রক্ষা করার জন্য এটা করা হচ্ছে। কি বীভৎস অবস্থা আজকে দেশের। দেশটা যেন চোলি-সংস্কৃতির মতো চলছে। কি হবে বলে? যা হোক, চোলিতে কিছু তবুও আছে, কিন্তু এতে সেটাও নেই। আজকে বিরাট একটা নগ্নতার মধ্যে গোটা দেশটাকে দাঁড় করিয়ে দেওয়া হয়েছে। এর পাশে পশ্চিমবঙ্গের রাজ্যপালের ভাষণে আমরা নতুন কিছু দেখতে পাচ্ছি। গত বছরের ভাষণের চেয়ে এবারের ভাষণে একটা নতুন দিক দেখতে পাচ্ছি। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এই প্রথম দেশবাসী দেখল একটা সরকারের অকপট স্বীকারোক্তি—আমরা সমস্যার স্থায়ী সমাধান হয়ত করতে পারব না, তবে

আশু সমস্যার কিছুটা সাময়িক সমাধান আমরা করতে পারব। আমরা কি দেখছি রাজ্যপালের ভাষণে? এর সমস্ত তথ্যটাই কিন্তু ভারত সরকারের দেওয়া তথ্য। রাষ্ট্রসঙ্ঘের দেওয়া তথ্যও এতে রয়েছে। বলা হয়েছে যে, রাজ্যের কৃষি উৎপাদন বৃদ্ধি হয়েছে, মৎস্য উৎপাদনের কথা আর বলছি না, বন সম্পদ বৃদ্ধি পেয়েছে। তথ্য দিয়ে তুলনা মূলকভাবে বিচার করার সময় আমার নেই। এই কটি কথা বলে বিরোধী পক্ষের আশা সকল সংশোধনীর বিরোধিতা করে এবং রাজ্যপালের ভাষণকে সম্পূর্ণ ভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 P.M.]

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে সেই প্রস্তাবের তীব্র বিরোধিতা করে এবং আমার দলের তরফে আনা সংশোধনী প্রস্তাবগুলোকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল যে ভাষণে এখানে পাঠ করেছেন সেটি একটি রাজনৈতিক দলিল মাত্র। এতে এমন কিছু তথ্য আছে যা অবাস্তব এবং হাস্যকর। এই ভাষণে কারও নতুনত্ব কিছু নেই। হ্যাঁ, নতুনত্ব আছে। ১৭ বছর ধরে বস্তা পচা যেসব তথ্যগুলো আগে দিতেন সেটা এই বইয়ে নেই। কেন্দ্র বিরোধী কথা এই প্রথম এই ভাষণে নেই। আমরা জানি যে, কোনও রাজনৈতিক অবস্থানের কথা চিন্তা করে আমাদের রাজ্য সরকার রাজ্যপালের মুখ দিয়ে এইসব বলিয়েছেন, কোথা থেকে কোন আন্দোলন বিলুপ্ত হচ্ছে, কোন আন্দোলনে ওরা এগিয়ে যাচ্ছে। আমি খালি বিষ্ণুবাবুকে এই কথা বলতে চাই যে, অনেক ভাল কথা উনি বললেন। কিন্তু আজকে পশ্চিমবঙ্গের দিকে একটু নিরপেক্ষভাবে, আপনার দৃষ্টিতে নয়, একটু নিরপেক্ষ ভাবে তাকিয়ে দেখুন যে আমরা কি পারি। যে সিস্টেমটা আমরা মেনটেন করছিলাম, যে সিস্টেমের প্রতি আমাদের আস্থা ছিল, আজকে পৃথিবীময় একটা পরিবর্তন এসেছে। সেই পরিবর্তনের সুযোগ যদি আমাদের দেশ না নেয় তাহলে আমাদের দেশ বাঁচতে পারবে না, আমাদের রাজ্য যদি সেই পরিবর্তনের সুযোগ না নেয় তাহলে আমাদের রাজ্য বাঁচতে পারবে না। যেদিন আমরা সরকারে আসি তখন আমাদের ফরেন এক্সচেঞ্জ এর ক্ষেত্রে ব্যাংক্রাপসি ছিল, We would have been like Latin American countries unless some emergency steps were taken by the Government of India. Today our foreign exchange has crossed 10 billion in dollar terms. আমরা সোনা বিদেশে পাঠিয়ে দিয়েছিলাম। আমরা অনেক কিছু করেছিলাম। কিন্তু সেই সরকার, সেই ভারতবর্ষের সরকার, সেই নরসীমা রাও টু-ডে আওয়ার ফরেন এক্সচেঞ্জ হ্যাজ ক্রসড ১০ বিলিয়ন ইন ডলার টার্মস। আজকে আমরা জানি যে উন্নয়নশীল দেশের অনেক প্রবলেমস আছে। সেই প্রবলেমসকে আমাদের ওভারকাম করতে হবে। কিন্তু একটা কথা, আপনাদের যেটা রেসপন্সিবিলিটি ছিল, যে জায়গায় আমরা সাংঘাতিক ভাবে পিছিয়ে যেতে বাধ্য হয়েছি, পাবলিক সেক্টারগুলো ইন্দিরা গান্ধী, জওহরলাল নেহেরু হাতে করে তৈরি করেছিলেন, সংগ্রামী মানুষের স্বার্থে সেই পাবলিক সেক্টারগুলো কাজ করতে পারত। কিন্তু আপনাদের এই ওয়ার্ক কালচার, আপনারা দিনের পর

দিন আঘাত করে করে এমন একটা পর্যায়ে নিয়ে গেলেন যে এক লক্ষ হাজার কোটি টাকার ইনভেস্টমেন্ট রিটার্ণ ১০ পারসেন্ট হয় না। আপনারা ব্যাঙ্কে টাকা রাখেন, কত পারসেন্ট সুদ চান? এক লক্ষ হাজার কোটি টাকার টু পারসেন্ট রিটার্ণ হয় না। এটাই আজকে সবচেয়ে বড় দুঃখ। সেজন্য যখন একটা সিস্টেম ভেঙে গেছে, একটা সিস্টেম ভেঙে পড়েছে, তখন অল্টারনেটিভ সিস্টেমের দিকে আমাদের এগোতে হবে—কোনও অবস্থাতেই আমরা পিছিয়ে থাকতে পারি না। আমরা জানি যে শুধু আমেরিকান সাম্রাজ্যবাদ নয়, অন্যান্য সাম্রাজ্যবাদী শক্তিগুলো একটার পর একটা প্রেসার ক্রিয়েট করে গ্যাট এর মাধ্যমেই ইন্টারন্যাশনাল ফিনান্সিয়াল লসের মাধ্যমে তারা যেটা করতে চাইছে, তাতে আপনারা বলবেন না। ইকনোমিক্স অ্যান্ড পলিটিক্স কখনও আলাদা নয়। পলিটিক্স আগে ইকনোমিক্সকে কন্ট্রোল করত, পলিটিক্স এগোত। আজকে ইকনোমিক্স পলিটিক্সকে কন্ট্রোল করছে। আজকে ইকনোমিক্স উইল ডিকটেট দি পলিটিক্স। এই সিচুয়েশন সোভিয়েত রাশিয়া পড়ে যাওয়ার পর থেকে এসে দাঁড়িয়েছে। আমার কথার মধ্যে ভেঙে যাওয়া পড়ে যাওয়া বলতে যে কথাটা বলছি, এরমধ্যে আমার কথার সাবস্ট্যান্সটাকে আপনারা ধরুন। আপনারা যখন ইউটোপিয়ান প্যালেস তৈরি করলেন, যখন কমিউনিজম তৈরি করলেন, যে কমিউনিজমে মানুষের অল্টারনেটিভ এক্সপেকটেশন কাজ করে। আজকে এই অবস্থাতে যখন মানুষের ফার্স্ট অপারচুনিটি এলো তখন তারা কনজুমারিজম এর দিকে গেল। আমরা জানি সেটা ভুল দ্যাট ইজ দি পার্মানেন্ট সিস্টেম অব দি ওয়ার্ল্ড। কমিউনিজম ব্রেক করে যাওয়ার পর ক্যাপিটালিজম এসে যাবে, এই কথা আমরা বিশ্বাস করি না। কমিউনিজম ভেঙে যখন ক্যাপিটালিজম হবে না, অন্য কিছু হবে, দেয়ার উইল বি সাম সিস্টেম। কিন্তু আজকে সমস্ত পর্যায়ে এই যে আমাদের দেশকে আমরা সাজিয়েছিলাম, আমরা দেখলাম যে একটার পর একটা করে নীতিগুলোকে আমাদের পাল্টাতে হল।

[5-20 — 5-30 P.M.]

যখন ভারতবর্ষে কেউ ইনভেস্ট করতে আসত না তখন সোভিয়েত রাশিয়া এসেছিল। একটা বাচ্চা শিশু যখন শিশু থাকে তখন তাকে হাটি হাটি পা পা করে নিয়ে যাওয়া যায় কিন্তু শিশু যখন ৪৫ বছর বয়সে পড়ে তখন তাকে আর নতুন করে হাটানো যায় না। আপনাদেরও বয়স বেশি হয়ে গেছে, এখনই আপনাদের সেক্টর অফ ইন্ডাস্ট্রিজ বুজে নেওয়া দরকার। আপনাদের আজকে চিন্তা করা উচিত কোথায় আমরা যেতে পারতাম কিন্তু পারিনি। আপনারা ইনসিস্ট করছেন ইনভেস্ট করার জন্য কিন্তু সেখানে দেখতে হবে যে, যে সেক্টরগুলো প্রাইভেট সেক্টরে আছে সেখানে আমাদের ইনভেস্ট করার প্রয়োজন নেই। আমাদের খুঁজে দেখতে হবে বেশি ইনভেস্ট হচ্ছে কি না। রাজীব গান্ধী যখন এখানে এসেছিলেন তখন বলেছিলেন যে সিক ইন্ডাস্ট্রিজের শ্রমিকদের ট্রেনিং দিয়ে সানরাইজ ইন্ডাস্ট্রিজ পশ্চিমবঙ্গে করবেন এবং তারজন্য তিনি ৫ হাজার কোটি টাকাও দিতে চেয়েছিলেন। তখন গোল্ডেন হ্যান্ডসেকের ব্যাপারটা আসেনি। তখন আপনারা এটা মেনে নিতেও পারতেন এবং সানরাইজ ইন্ডাস্ট্রিজ গড়ে উঠত। এইবার আমি রাজ্যপালের ভাষণ সম্বন্ধে দু-একটি কথা বলি। উনি

কেন একজন প্রশাসন প্রধানের প্রশংসা করবেন? সেইজন্য আমরা রাজ্যপালের ভাষণ বয়কট করেছিলাম। কিন্তু রাজ্যপালের ভাষণের কয়েকটি বিষয় বলার প্রয়োজন বলেই বলছি। সেখানে থার্ড প্যারাগ্রাফে বলেছেন দার্জিলিং ইলেকশনের ব্যাপারে—কিসের ইলেকশন? চৌরঙ্গীতে ইলেকশন করে কিভাবে জিতেছেন—রিগিং করে জিতেছেন। আপনারা আবার গণতান্ত্রিক অধিকারের কথা বলছেন। আমি আগেও বলেছি, আবার বলছি ১০টা কেন্দ্র বেছে নিয়ে গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচন করতে পারবেন? সাহস আছে? বলতে পারবেন হ্যাঁ, মাটির আওয়াজ শুনুন, আওয়াজ তীব্র হচ্ছে। কতদিন আর ম্যানুপুলেশন করে রেকর্ড করবেন? মুখ্যমন্ত্রী যখন বিদেশে যান তখন বিদেশিরা বলেছিল কি করে এত দিন ক্ষমতায় আছেন? তার উত্তরে উনি বলেছিলেন যে মানুষের সমর্থন পেয়েছি। আইডেনটিটি কার্ড চালু করলেই বুঝবেন কোথায় মানুষের সমর্থন। দুর্নীতির বিরুদ্ধে এবং মুখ্যমন্ত্রীর জায়গা নেবার জন্য আপনার দলেরই একজন মন্ত্রী কৃক করতে গিয়েছিলেন কিন্তু তাকে সরিয়ে দেওয়া হল। তিনি পারেন নি তার সিদ্ধান্তে থাকতে এবং শেষ পর্যন্ত তাকে পায়ে ধরতে হয়েছে। অবশেষে হাউসে এসে পদত্যাগের কারণও জানান নি। সুতরাং একটা বিরাট ফাঁক রয়েছে। আমাদের মুখ্যমন্ত্রী চলেন ৭০ মাইল আগে আর আপনারা চলেন ১০ মাইলের মধ্যে। একটা বিরাট ব্যবধান। আপনারা ভাবছেন আপনারাই চালাচ্ছেন—না, চালাচ্ছে মুখ্যমন্ত্রী আর তার কিছু আমলারা। দু একজন সিনিয়র মন্ত্রী আছেন, বাকি সব ফাঁকা। জনগণ দেখছে ফাঁকা মাঠ। তারপরে ৫নং প্যারাতে বলেছেন যে ছিটমহল হস্তান্তর—এটা করতে পেরেছেন? তাহলে কেন সেদিন তিন বিঘার ব্যাপারে কমল গুহের মুখ ঘোষে দিতে চেয়েছিলেন? কেন আজকে আপনারা চুপচাপ? কোথায় গেল কেন্দ্রের বিরুদ্ধে জেহাদ ঘোষণা? আন্দোলন করুন। আপনারা পঞ্চায়েতের কথা বলেছেন, জওহর রোজগার যোজনার কথা বলেছেন। জওহর রোজগার যোজনার টাকা কি খরচ করতে পেরেছেন—পারেন নি। ফেরৎ চলে গেছে। ১৯৯৩ সালে ইলেকশনে যারা জিতে এসেছিল তারা বলেছিলেন নির্বাচনের আগে মানুষকে গণতান্ত্রিক অধিকার দেবেন। পঞ্চায়েতের প্রধানরা টাকা দিতে পারছে না। বলছেন গরিব মানুষদের লোন দিতে চাইলেও পারব না। বেনিফিসিয়ারী লিস্ট তো আপনারাই করে দিয়েছেন তাও কেন পাচ্ছেন না। ঐসব বেনিফিসিয়ারী লিস্ট জ্বালিয়ে দেব, পুড়িয়ে দেব, ঐ জালিয়াতি লিস্টে যেখানে কংগ্রেসের বেনিফিসিয়ারীদের গরিব মানুষের ঐ সমস্ত লিস্টের মধ্যে রাখা হয়নি, আপনারা নিজেরা বেনিফিসিয়ারী লিস্ট নিজের মতো করে সাজিয়েছেন আর আমাদের পঞ্চায়েত প্রধানগুলিদের দিয়ে ঐগুলি বিলি করবেন, ঐসব চলবে না। আমরা করতে দেব না। আমরা কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি, বেনিফিসিয়ারী লিস্ট নতুন করে তৈরি করতে হবে। স্যার, এরা বেনিফিসিয়ারীদের সাহায্য করতে চায় না, গরিব মানুষকেও সাহায্য করতে চায় না। আপনারা বলেন গ্রামাঞ্চলে বা শহরাঞ্চলে মানুষের জন্য পানীয় জলের ব্যবস্থা করবেন, যারা সুন্দরবনে থাকেন তারা জল পায় না, স্যালাইন ওয়াটার খায়। আপনারা জানেন রিভার অসমোসিস হচ্ছে সেন্ট্রাল গভর্নমেন্টের একা প্রোজেক্ট, গুজরাটে এবং অন্যান্য স্যালাইন ওয়ার জায়গায় কিভাবে তারা জল ফিল্টার করে খাচ্ছে, সেটা একটা দেখার জিনিস আর আপনারা

সেই স্যালাইন ওয়াটার খাওয়াচ্ছেন, সেই কেন্দ্রীয় সাহায্য নিতে পারছেন না যাতে সুন্দরবনের মানুষকে স্যালাইন ওয়াটার থেকে বাঁচানো যায়। তারা পরিষ্কার মিষ্টি জল খেতে পারছে না তার কারণ হচ্ছে আপনারা রিভার অসমোসিস প্রসেসটা নিচ্ছেন না বলে, আর অন্যান্য সরকার এটা নিয়েছে। স্যার, আমাদের এখানে মন্ডল কমিশনের রিপোর্ট দেখুন কি অবস্থায় কোথায় আছে, সুপ্রীম কোর্ট রুলিং দিয়েছে ১৬/১১/৯২ তে ওয়েস্ট বেঙ্গলে কারা ও.বি.সি. ক্লাস। সুপ্রীমকোর্টের কাগজ আপনাদের কাছে পৌঁছে গেল, আপনাদের রায় দিতে বলল, আর আপনারা কি করলেন, আপনারা দেখলেন উত্তরপ্রদেশে গিয়ে, সেখানে জ্যোতিবাবু শিখছেন আর ভাবছেন এখানে মুলায়ম জিতবে না আমাদের পার্টি জিতবে। তারপর দেখলেন ঐ সব ক্লাশের লোকেরা একত্রিত হচ্ছে, তখন ১ বছর পর ২৪/১২/৯৩তে ব্যাকওয়ার্ড কমিশন বসালেন, কিন্তু পছন্দ করছেন না। আমার প্রশ্ন হল, ১ বছর সময় লাগল ব্যাকওয়ার্ড কমিশন বসানোর জন্য, কতদিন সময় নিচ্ছেন, এই আবহাওয়ায় মানুষগুলি কি বাঁচে, বাঁচতে পারে, এরা তো সেন্ট্রাল গভর্নমেন্টের বা স্টেট গভর্নমেন্টের কাজ পেতে পারে। স্যার, আমাদের রাজ্যপালের এই ভাষণ দেখে লজ্জা লাগছে যেখানে শিল্প বিকাশ হয়নি, হলদিয়া পেট্রোকেমিক্যালসের বিষয়ে কোনও কথা বলেননি, সেই অবস্থায় আপনাদের এখানে শিল্পপতিরা আসবে? আসবে না। সেখানে আপনারা বর্ধমানে ১০০টি বাড়ি জ্বালিয়ে দিয়েছেন, সেখানে ব্যাকওয়ার্ড ডিস্ট্রিক্টে কেউ শিল্প করতে আসবে না। আজকে ব্যাকওয়ার্ড ডিস্ট্রিকে সন্ত্রাস চলছে, লুঠতরাজ চলছে, বাড়ি জ্বলছে, আগুণ জ্বলছে, মানুষকে মারা হচ্ছে, এই অবস্থায় এখানে শিল্প করতে কেউ আসবে না। স্যার, আমার এই কয়েকটি কথা বলে ব্যাঙ্কক্রাপ্ট সরকারের বক্তব্যকে অপোজ করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় চেয়ারম্যান স্যার, ২০ জানুয়ারি তারিখে মাননীয় রাজ্যপাল যে ভাষণ উপস্থাপন করেছেন এবং ননী কর ও কৃপাসিন্ধু সাহা কর্তৃক যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তাকে আন্তরিকভাবে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। কেন আমি এই রাজ্যপালের ভাষণকে সমর্থন করছি এবং রাজ্যপালের ভাষণের মূল নির্দেশিকাটা কি? মূল নির্দেশিকা হচ্ছে কেন্দ্রীয় সরকারের জাতীয় সরকারের অর্থনৈতিক ভূমিকার বিরুদ্ধে রাজ্য সরকারের নিরন্তণ সংগ্রাম এবং রাজ্য সরকারের বিকল্প স্বয়ংম্ভর যে অর্থনীতি তার প্রতিফলন রাজ্যপালের ভাষণে হয়েছে, সেইজন্য এই ভাষণকে আমি সমর্থন করছি। পজিটিভভাবে আমি দু-একটি কথা বলতে চাই। আমি সাধন বাবুর বক্তব্য শুনলাম। আমি যে কথাটা বলতে চাই, দেশের অর্থনীতিটা কি কেন্দ্রীয় সরকার নিয়ন্ত্রণ করে, কেন্দ্রীয় সরকারের ডিরেকশনে চলে, কেন্দ্রীয় সরকার কন্ট্রোল করে, না সমস্ত কিছু কন্ট্রোল করে রাজ্য সরকার? সাধন বাবুর বক্তব্য শুনতে মনে হচ্ছিল, আমরা যারা অর্থনীতি পড়েছি, তা ভুল। আমি যেটা বলতে চাই, আজকে কেন্দ্রীয় সরকারের অর্থনীতির ফলে দেশের আজকে রাষ্ট্রায়ত্ত শিল্প যেগুলো, আজকে বেরাষ্ট্রীয়করণ হচ্ছে, এটা না বলে রাজ্য সরকারকে বলা হচ্ছে এইগুলো রুগ্ন করে দিয়েছে। কে রুগ্ন করে দিয়েছে? আজকে আই.এম.এফ.এর নির্দেশ অনুসারে ভারতবর্ষের লক্ষ লক্ষ

শিল্প রুগ্ন হয়ে যাচ্ছে। সরকারি এবং বেসরকারি শিল্প রুগ্ন হয়ে যাচ্ছে। পাবলিক সেক্টার পন্ডিত নেহেরুর আমলে যে রাষ্ট্রীয় শিল্প যা চার দশক ধরে জাতীয় স্তরে কন্ট্রিবিউট করেছে, সেইগুলোকে আজকে আই.এম.এফ.এর নির্দেশে বেরাষ্ট্রীয়করণ করার জন্য চক্রান্ত চলছে। যে রাষ্ট্রায়ত্ত সংস্থা শিল্প রুগ্ন হয়ে যাবে তাকে বেসরকারি হাতে তুলে দেওয়া হচ্ছে এমন কি কোম্পানি অ্যাক্ট সংশোধন করেও এটা করা হচ্ছে। রাষ্ট্রায়ত্ত শিল্পগুলো বেসরকারিকরণ করার জন্য বি.আই.এফ.আর-এ পাঠানো হচ্ছে। যে বি.আই.এফ.আর সরকারি আমলাদের দ্বারা গঠিত। রাজীব গান্ধীর কথা বলা হচ্ছে, তিনি হলদিয়ার ফার্টিলাইজার কারখানার ক্ষেত্রে জাপান থেকে দুজন এক্সপার্ট এনে ইন ডেপথ সার্ভে করলেন, তারা বললেন ৫০০ কোটি টাকা দেওয়া হোক প্রত্যেক বছর বিদেশ থেকে ১০ হাজার কোটি টাকার সার বিদেশ থেকে আমদানি করতে হচ্ছে। কিন্তু আজকে তাকে বি.আই.এফ.আর.-এ পাঠিয়ে দেওয়া হল। যে শিশু জন্মালো না তাকে বিকলাঙ্গ বলে ঘোষণা করা হল। আই.এম.এফ.এর নির্দেশে আজকে ব্যাঙ্ক উঠে যাচ্ছে। ব্যাঙ্কের ব্যাপারে বলা হচ্ছে, যদি সেটা লসে রান করে তাহলে সেটাকে বেসরকারিকরণ করে দাও। আজকে জুট শিল্প সার শিল্প, পোস্ট অ্যান্ড টেলিগ্রাফ, এমন কি আবহাওয়া দপ্তরকেও পর্যন্ত বেসরকারিকরণ করা হচ্ছে। যে জীবন বিমা কোম্পানি ভারতীয় জাতীয় অর্থনীতিতে প্রভূত পরিমাণে কন্ট্রিবিউট করছে, ৪০ হাজার কোটি টাকা ভারতীয় অর্থনীতিতে বিনিয়োগ করেছে, তাকেও মালহোত্রা কমিটির রিপোর্টের ভিত্তিতে বেসরকারিকরণ করার চেষ্টা চলছে। সব যদি বেসরকারিকরণ হয়, তাহলে আমাদের দেশের প্রধানমন্ত্রী এবং অর্থমন্ত্রীর পদগুলো পর্যন্ত বেসরকারিকরণ করে দেওয়া হোক। আজকে এই অবস্থায় এসে অর্থনীতি দাঁড়িয়েছে। আজকে জাতীয় অর্থনীতিতে জাতীয় স্বার্থে, জাতীয় শিল্পের ক্ষেত্রে, আজকে এই যে ডাঙ্কেল প্রস্তাব এসেছে, তা এক কথায় ব্যাখ্যা করার বিষয় নয়। তবুও বলছি, উন্নত দেশের স্বার্থে নিজের দেশের পুঁজিকে নিজের দেশের স্বাধীনতা, সার্বভৌমত্বকে বিক্রি করে দেওয়া হচ্ছে।

[5-30 — 5-40 P.M.]

এইভাবে গোটা দেশটাকে বন্ধক দিয়ে দেওয়া হচ্ছে। এর পরেও কি বলতে হবে রাজ্য সরকার এই অবস্থার জন্য দায়ী? বিরোধী দলের মাননীয় সদস্য সাধনবাবুর কাছে আমার প্রশ্ন, ইন্দিরা গান্ধীর আমলের ওষুধের ৭০ সালের যে পেটেন্ট অ্যাক্ট তা কি ডাঙ্কেল প্রস্তাব মানার মধ্যে দিয়ে বন্ধক দেওয়া হচ্ছে না? এর ফলে আমাদের দেশের ভেষজ শিল্প—এমন কি আমাদের তুলসীপাতা, কালমেঘ পাতার মতো জিনিসও বিদেশিদের হাতে চলে যাবে। আজকে বড় বড় কথা বলা হচ্ছে তফসিলি জাতির মানুষদের এবং পিছিয়ে পড়া সম্প্রদায়ের মানুষদের চাকরির প্রশ্নে, কিন্তু আমরা মনে করি আমাদের বিরোধী দলের সদস্যদের এবিষয়ে বড় বড় কথা বলার কোনও অধিকারই নেই। এখনও শ্রী ভি.পি.সিং মন্ডল কমিশনের প্রস্তাব কার্যকর হয় নি বলে চিৎকার করছেন। তিনি ইতিমধ্যে ঘোষণা করেছেন যত দিন না একজন অন্তত পিছিয়ে পড়া সম্প্রদায়ের মানুষ মন্ডল কমিশনের সুপারিশ অনুযায়ী চাকরি পাচ্ছেন

তত-দিন তিনি দিল্লিতে ফিরবেন না।

আমি সাধনবাবুকে জিজ্ঞাসা করি, ভারত সরকারের আর্থিক নীতিকে বাদ দিয়ে কি দেশের কোনও রাজ্য সরকার চলতে পারে? ভারত সরকার তথ্য কেন্দ্র গোটা দেশের অর্থনীতিকে নিয়ন্ত্রণ করে। এরপরেও সাধনবাবু কি করে এসব কথা বললেন তা আমি বুঝতে পারছি না।

ওঁরা রুগ্ন শিল্পের কথা বললেন। রুগ্ন শিল্পের ক্ষেত্রে ওঁরা কি করেছেন, হলদিয়ার সার কারখানাই তার সব চেয়ে বড় প্রমাণ। প্রয়াত রাজীব গান্ধীর আমলে আমরা এখানে সব দলের সদস্যরা—সুব্রতবাবুসহ সকলে মিলে দিল্লিতে গিয়েছিলাম, প্রস্তাব রেখেছিলাম কেন্দ্রীয় সরকারের কাছে। তাঁরা আমাদের আশ্বাস দিয়েছিলেন। কিন্তু সে প্রস্তাব এখন পর্যন্ত কার্যকর হয় নি। অথচ বেসরকারি সংস্থা হিন্দুস্থান লিভারকে লাইসেন্স দেওয়া হচ্ছে। তাদের প্রস্তাব কার্যকর করার ব্যবস্থা করে দেওয়া হচ্ছে।

ওঁরা কথায় কথায় নির্বাচনে রিগিং টিগিং এর কথা বলেন। কিন্তু আমি বলব আজকে বামফ্রন্ট সরকারের সব চেয়ে বড় সাফল্য হচ্ছে—রাজ্যে তাঁরা গণতন্ত্রে প্রসার ঘটিয়েছেন। জনগণের পূর্ণ সমর্থন নিয়ে চতুর্থ পঞ্চায়েত নির্বাচনে পঞ্চায়েতের সর্বস্তরে রাজ্যের মহিলাদের ৩০ ভাগ ক্ষমতা দেওয়া হয়েছে। সাধনবাবু শহরের মানুষ পঞ্চায়েতের বিষয় হয়ত বিশেষ কিছু জানেন না। কিন্তু ওঁদের প্রতিষ্ঠিত হয়েছে এবং কিভাবে চলছে। সাধনবাবু ঐ বিষয়ে বলতে গিয়ে বেনিফিসিয়ারী ইত্যাদি কি বলতে গিয়ে সমস্ত কিছু গুলিয়ে ফেললেন। আমরা গ্রামাঞ্চলের প্রতিনিধি, পঞ্চায়েত এলাকায় কাজ করি। আমরা দেখছি আজকে প্রতিটি স্তরে ৩০ ভাগ মহিলারা অধিকার পেয়েছে। আমরা জানি, মা-এর জাত জাগলে ঘরে ঘরে ছেলেরা জাগবে। আমাদের দেশ আজ ৪৬ বছর স্বাধীন হয়েছে, কিন্তু ওঁরা মহাপুরুষের এই বানীকে ভারতবর্ষের কোথাও কার্যকর করেন নি। মাতঙ্গিনীর রক্তে আমাদের স্বাধীনতা এসেছে। আমাদের দেশের মায়েরা বোনেরা স্বাধীনতা সংগ্রামে ব্যাপকভাবে অংশ গ্রহণ করেছিলেন। মা-এর জাত জাগলেই ঘরে ঘরে ছেলেরা জাগবে। মহাপুরুষের এই বানীকে কার্যকর করার উদ্দেশ্য নিয়েই বামফ্রন্ট সরকার ৩০ ভাগ ক্ষমতা মেয়েদের মধ্যে বন্টন করে দিয়েছেন। সহকারি সভাপতি থেকে শুরু করে প্রধান, উপপ্রধান প্রভৃতি বিভিন্ন পদে মহিলারা ক্ষমতায় প্রতিষ্ঠিত হয়েছেন। এটা একটা বিরাট সাফল্য, কি সাফল্য নয়?

আর একটি বড় সাফল্য এসেছে কৃষিক্ষেত্রে। পশ্চিমবাংলা আজকে ভারতবর্ষের মধ্যে কৃষি উন্নয়নে সর্ব প্রথম স্থান অধিকার করেছে। তথ্য দিয়ে বলার মতো আমার সময় নেই তা না হলে তথ্য দিয়ে এটা আমি এখানে পরিষ্কার দেখিয়ে দিতে পারতাম। তথাপি একথা জোর দিয়ে বলতে পারি যে, ভারতবর্ষের মধ্যে শুধু কৃষি উন্নয়নেই নয়, উন্নতবীজ উৎপাদনের ক্ষেত্রেও পশ্চিমবাংলা আজকে একটা বিশেষ জায়গা অর্জন করেছে।

পরিশেষে আমি বলব যে, মহামান্য রাজ্যপালের এই ভাষণ অত্যন্ত বস্তু-নিষ্ঠ এবং

বস্তু-নিষ্ঠ বলেই আমি একে সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-40 — 5-58 P.M.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর শাসকদলের পক্ষ থেকে যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনীগুলি আনা হয়েছে তাকে আমি সমর্থন করছি। আজকে যে আলোচনা শুরু হয়েছে একটার পর একটা শাসকদলের সদস্যদের সেই আলোচনা আমি শুনলাম। শাসকদলের প্রতিটি সদস্য যা বক্তৃতা করলেন তা শুনে আমার মনে হল ওঁরা এখানে কোনও নির্বাচনী সভা করছেন কিনা। প্রতিটি সদস্য বক্তব্য রাখার সময় রাজ্যপালের ভাষণের ধারে-কাছে না গিয়ে শুধু কেন্দ্রীয় সরকার আর কংগ্রেস সরকারের বিরুদ্ধে বিষোদ্গার ছাড়া আর কিছু করলেন না। আজকে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে তার বিরোধিতা কেন করতে উঠেছি—যদিও রাজ্যপালের ভাষণে বিগত বছরগুলির মতন সেখানে আন্তর্জাতিক অর্থ ভান্ডার নেই, বিশ্বব্যাঙ্কের কথা বিশেষ উল্লেখ নেই, কিন্তু শাসকদলের সদস্যদের বক্তৃতার মধ্যে তাঁরা আন্তর্জাতিক অর্থ ভান্ডার এবং গ্যাটের কথা তুলেছেন এবং বিশ্বব্যাঙ্কের কথা তুলেছেন। আমার পূর্ববর্তী বক্তা ছিলেন মাননীয় সদস্য শ্রী শক্তিপ্রসাদ বল। তিনি একজন সিনিয়র মেম্বার। আমি আশা করেছিলাম—মেদিনীপুরের নন্দীগ্রামের আমদাবাদে যে ঘটনা ঘটলো যারফলে বহু মানুষ গৃহছাড়া হয়ে, অগ্নিদগ্ধ হয়ে আজকে রাস্তায় রাস্তায় ঘুরে বেড়াচ্ছে তাদের কথা অন্ততপক্ষে—তিনি বলবেন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতৃত্বকে ভয় না ক'রে। কিন্তু তিনি তা বললেন না। ওনাদের বক্তব্য শুনে আমার মনে হল আমরা নাকি ভারতবর্ষের স্বাধীনতা, সার্বভৌমত্ব বিকিয়ে দিয়েছি। আমি সবিনয়ে নিবেদন করতে চাই, আজকে ভারতবর্ষের যে ইতিহাস সেই ইতিহাস কংগ্রেসের ইতিহাস। ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনে কংগ্রেস নেতৃত্ব এনে দিয়েছিল। সেই স্বাধীনতা, সার্বভৌমত্ব এবং গণতন্ত্রকে রক্ষা করতে কংগ্রেস চোখের মণির মতন আগলে রাখবে। তাই আজকে গ্যাট এবং ডাঙ্কেল চুক্তির মধ্য দিয়ে গিয়ে ভারতবর্ষ উপকৃত হবে। আমাদের চেয়ে আরও বেশি দেশপ্রেমিকের পরিচয় আর কে দেবেন? ১৯৪৮ সালে যে গ্যাট প্রতিষ্ঠিত হয়েছিল সেই গ্যাটের প্রতিষ্ঠাতা সদস্য ছিল ভারত। ২৩টি সদস্যদেশের মধ্যে ভারত ছিল ১ টি সদস্যদেশ। আজকে যাঁরা চিৎকার করছেন তাঁদের উদ্দেশ্যে বলি, চিনও এক সময়ে গ্যাটের সদস্য ছিল। পরবর্তীকালে চিন বেরিয়ে এল। এখন চিন সদস্য হওয়ার জন্য ওয়েটিং লিস্টেড হয়ে রয়েছে। চিন এখন উন্মুখ হয়ে রয়েছে কবে তাদের সদস্যভুক্ত করা হবে। সেক্ষেত্রে ভারতসরকার তথা কংগ্রেস দেশের সার্বভৌমত্ব, দেশের মর্যাদা বিকিয়ে দেবার মতন এমন কোনও কাজ করবে না—এটা আপনারা নিশ্চিত থাকুন। এখানে বারে বারে কৃষির কথা বলা হচ্ছে। একথা কংগ্রেস জানে যে এগ্রিকালচার ইজ দি ফাউন্ডেশন অফ ইন্ডিয়ান ইকোনমি। এইকথা মাথায় রেখে ভারত সরকার নিশ্চয়ই এই চুক্তির মধ্যে আবদ্ধ হয়েছে। আজকে বিশ্বব্যাঙ্কের কথা রাজ্যপালের ভাষণের মধ্যে দেখতে পেলাম না। কিন্তু গত কয়েক

বছর আগেও বিশ্বব্যাঙ্কের কথা রাজ্যপালের ভাষণের মধ্যে দেখতে পেয়েছিলাম, অথচ বর্তমানে পশ্চিমবাংলায় বিশ্বব্যাঙ্কের টাকা লগ্নি হয়ে গেছে। সেচের ক্ষেত্রে লগ্নি হয়ে গেছে। বিশ্বব্যাঙ্কের টাকা আনা হয়েছে মৎস্য দপ্তরে, বিশ্বব্যাঙ্কের টাকা আনা হয়েছে পরিবহনে। সেইজন্য আজকে বোধ হয় লজ্জায় রাজ্যপালের ভাষণের মধ্যে বিশ্বব্যাঙ্কের কথাটা অনুল্লেখ রেখেছেন। আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে আমি প্রত্যাশা করেছিলাম মেদিনীপুর জেলার বিভাজনের কথা থাকবে। ইতিমধ্যে পশ্চিমদিনাজপুরকে ভাগ করা হয়েছে। অশোক মিত্র সংস্কার কমিটি যেখানে বলেছে ২০ থেকে ২৫ লক্ষ মানুষের উপর হলে জেলাকে বিভক্ত করা দরকার, সেখানে মেদিনীপুর জেলা হচ্ছে ভারতবর্ষের মধ্যে বৃহত্তম জেলা। ভারতবর্ষের মোট ১ পারসেন্ট লোক মেদিনীপুরে থাকে। ৩৭টি বিধানসভা এলাকা। সেই মেদিনীপুর জেলাকে ভাগ করার কোনও কথা বা লক্ষ্যণ রাজ্যপালের ভাষণের মধ্যে নেই, এড়িয়ে যাওয়া হয়েছে। রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে যে পুস্তিকা দেওয়া হয়েছে সেই পুস্তিকায় দেখছি বহু পরিসংখ্যান দেওয়া হয়েছে যা অতিরঞ্জিত এবং কষ্টকল্পিত। আমার কাছে ১৯৮২ সালের রাজ্যপালের ভাষণের বই আছে। ১৯৯২ এবং ১৯৯৪ এই দুটি সালের মহামান্য রাজ্যপালের ভাষণের বইও আমার কাছে আছে। মহামান্য রাজ্যপালের ১৯৯২ সালের ভাষণে আলোচনা করা হয়েছে এই পর্যন্ত ৯ লক্ষ ২০ হাজার একর খাস জমি ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি করা হয়েছে। আর ১৯৯৪ সালে এসে মহামান্য রাজ্যপালের ভাষণে বলা হচ্ছে এই পর্যন্ত ৯ লক্ষ ৫ হাজার একর জমি বিলি করা হয়েছে। এইভাবে যখন যা মনে হয় এই ধরনের কথা লেখা হয়। আজকে মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে যে কথা বলা হয়েছে তাতে বার বার মৎস্য দপ্তরকে টানা হয়েছে, বলা হয়েছে মৎস্যে পশ্চিমবঙ্গ কতটা অগ্রগতি লাভ করেছে। গত কয়েক বছর ধরে প্রথম পুরস্কার নিয়ে আসছে, কিন্তু আমরা যখন বাজারে যাই আমাদের অভিজ্ঞতা কি বলে? আজকে বাজারে গেলে কি দেখা যাবে, অন্ধ্র প্রদেশ মধ্যপ্রদেশ থেকে মাছ না এলে আমরা পশ্চিমবঙ্গের মাছ খেতে পাব না, মাছের দাম হু হু করে বাড়ছে, কেমন অগ্রগতি? বাজারে যে লেবু আসছে তা কোথাকার, না মাদ্রাজ থেকে আসছে, ডিম মাদ্রাজ থেকে আসছে, কলা মাদ্রাজ থেকে আসছে, আর পেঁয়াজ নাসিক থেকে। এই কি ১৭ বছরের অগ্রগতি, এখন কি বলবেন? মাননীয় নির্মল বাবু উত্তরবঙ্গের অবস্থার কথা বললেন, কি ক'রে উত্তরবঙ্গের উন্নতি হবে? শিলিগুড়ির উন্নয়ন মানেই উত্তরবঙ্গের উন্নয়ন, আমাদের পঞ্চায়েত সাবজেক্ট কমিটির ট্যুরে আমরা গিয়েছিলাম কালচিনির অন্তর্গত ওয়াটারগঞ্জ বলে একটা জায়গায় ওখানকার একটা ব্লকের গোটা মানচিত্র পাল্টে গেছে। বার বার বলা হয়েছে যে ইরিগেশনের জন্য সেচকে প্রায়রিটি দিতে হবে। ত্রাণের জন্য যে টাকা, নদী বাঁধ তৈরির ক্ষেত্রে দেখা যাচ্ছে দক্ষিণবঙ্গে সেই জিনিস হচ্ছে। আজকে পুরুলিয়ার কথা উল্লেখ করা হয়েছে, গত কিছু দিন আগে পুরুলিয়াতে গিয়ে দেখেছি যে ক্ষুদ্রসেচের জন্য অনেক কূপ খনন করার দরকার ছিল তার অর্দ্ধেক খনন করা হয়েছে তাতে জল নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মহামান্য রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের সঠিক চিত্র উল্লেখিত হয় নি, তাই রাজ্যপাল মহাশয়ের ভাষণের বিরোধিতা করে আমাদের সংশোধনীকে সমর্থন

করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভন্দু মাজি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, গত ২০ শে জানুয়ারি মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন আমি তাকে সম্পূর্ণ সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে আমি মাননীয় বিরোধী দলের সদস্যদের বক্তব্য শুনছিলাম, বক্তব্য শুনে আমার যা মনে হয়েছে বিশেষ করে ওঁরা যে বক্তব্য উত্থাপন করতে চাইছেন যে সারা পশ্চিমবঙ্গে অগ্রগতির পথ বন্ধ হয়েছে এবং শিল্প কারখানা বন্ধ হয়ে গেছে। বিভিন্ন উন্নয়নের কাজ বন্ধ হয়ে গেছে। আমি বলতে চাই মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাতে সারা পশ্চিমবঙ্গের সামগ্রিক রূপরেখা তিনি তুলে ধরেছেন বিশেষ করে বিরোধীদলের বিধায়ক যা বলতে চেয়েছেন সারা পশ্চিমবঙ্গ নাকি আইন শৃঙ্খলা নেই এবং সারা পশ্চিমবঙ্গের প্রশাসন না কি ভেঙ্গে পড়েছে। তাদের উপর অত্যাচার হচ্ছে। আমি পরিষ্কার ভাবে বলতে চাই, বিরোধী দলের মাননীয় সদস্য শ্রী সৌগত রায় বলেছেন গত ২৫শে জানুয়ারি যে, গত ১৯৯৩ সালের ২১শে জুলাই কংগ্রেসের উপর অত্যাচার হয়েছে এবং সেই অত্যাচার নাকি তাঁরা নিজের চোখে দেখেছেন। তাঁদের দলের যে গুন্ডাবাহিনী বিভিন্ন গ্রাম, গ্রামান্তর থেকে এসেছিল আমরা লক্ষ্য করেছি সেই সব বিভিন্ন জায়গার গুন্ডাবাহিনীর হাতে বোমা, ইঁট, পাথর নিয়ে এসেছিল এবং পুলিশের উপর তারা আক্রমণ করেছিল। তিনি সে কথার উল্লেখ করলেন না। গত বছর জলপাইগুড়ি জেলাতে আমাদের সি.আই.টি.ইউ. যা সংরক্ষণ করেন সেই বানারহাটে নৃশংসভাবে খুন করা হয়েছিল, সেকথার কোনও উল্লেখ নেই। আমরা দেখেছি, এখানে ১৯৭৮ সাল থেকে যেসব নির্বাচন হয়েছে সেইসব নির্বাচনগুলি শান্তিপূর্ণভাবে হয়েছে। যাঁরা নিজেদের বৃহত্তম দল বলেন ভারতবর্ষের, আমাদের পুরুলিয়া জেলায়, আমরা লক্ষ্য করেছি, তারা ঝাড়খন্ডীদের সঙ্গে আঁতাত করেছেন। সেখানে তারা কোনও কোনও সিট ঝাড়খন্ডীদের ছেড়ে দিয়েছেন। আইন-শৃঙ্খলা বিঘ্নিত হবার কথা বলছেন, কিন্তু এক হাতে তালি বাজে না। আজকে যেসব জায়গায় তারা শোচনীয়ভাবে পরাজিত হয়েছেন সেখানেই তারা গন্ডগোল করছেন। এটা আমরা লক্ষ্য করেছি। আজকে পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলার যে সুন্দর অবস্থা, অন্য রাজ্যে কোথায়ও তা নেই। এখানে বামফ্রন্ট সরকারের মাধ্যমে অনেক অগ্রগতি ঘটেছে। এখানে প্রান্তিক, ক্ষুদ্র চাষী এবং শিডিউল্ড কাস্ট ও শিডিউল্ড ট্রাইবরা যেসব খাস জমি পেয়েছেন সেসব জমিতে তারা বিভিন্ন প্রকার ফসল ফলাচ্ছেন এবং তারই ফলশ্রুতি হিসাবে পশ্চিমবঙ্গে কৃষি উৎপাদনে রেকর্ড করা গেছে। এই বছর আমাদের উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ১১৯.৪৪ লক্ষ টন। অনগ্রসর পুরুলিয়া জেলাতেও এই বছর দেখেছি শতকরা উৎপাদনের হার বৃদ্ধি পেয়েছে। এই উৎপাদন পুরুলিয়ায় বৃদ্ধি পেয়েছে ৮.৪ শতাংশ, বাঁকুড়ায় ৯.৫ শতাংশ। বাকি জেলাগুলিতেও এইরকম বৃদ্ধি ঘটেছে। তাই আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 5-58 P.M. till 11-00 A.M. on Monday, the 31st January 1994 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 31st January, 1994 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 16 Ministers, 10 Ministers of State and 155 Members.

[11-00 — 11-10 A.M.]

**Dr. Zainal Abedin :** Sir, India is proud today because of the marvellous achievement of Shri Kapil Dev Nikhanj at the Bangalore Stadium. Yesterday, the 30th January, 1994 at four minutes past ten (4.10 a.m.) he had surpassed the world record of Sir Hadley in achieving 431 wickets. I would beseech and I appeal to you the veteran minister is here that this House do adopt a resolution extending felicitation and ovation to the outstanding cricketer of India. He has brightened the face of India amongst the cricketeering nations. I seek and beg your pardon to allow this motion to be circulated and adopted in the House.

**শ্রী লক্ষ্মী সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের নেতা ঠিকই বলেছেন। আমরা ভারতবর্ষের লোক হিসাবে খুবই গর্বিত কপিল দেবের এই উইকেট পাওয়ায় এবং তিনি হেডলিকেও স্পর্শ করে গেলেন। আমাদের আশা আগামি টেস্টে তিনি তাকে টপকে যেতে পারবেন তার উইকেটের সংখ্যায়। আমরা বেশি করে গর্ববোধ করছি যে উইকেটের সঙ্গে রানের সংখ্যা মিলিত হয়ে এটা একটা সর্বকালিন রেকর্ড হয়ে থাক। তাই ভারতবর্ষের মানুষ হিসাবে আমরা গর্বিত। উনি যেটা বলেছেন যে একটা রেজলিউশন করে তাকে ধন্যবাদ জানিয়ে এখান থেকে একটা প্রস্তাব পাঠানো উচিত।

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের কোটি কোটি ক্রীড়ামোদি মানুষের সঙ্গে রাজ্য বিধানসভার সদস্য হিসাবে আমরাও গর্বিত কপিল দেবের জন্য হরিয়ানার প্রত্যন্ত গ্রামের ক্রীড়াপ্রেমী, ক্রীড়ানুরাগি পরিবারের সন্তান কপিল দেব। তিনি অনন্য সাধারণ একটা নজির সৃষ্টি করেছেন বিশ্বের ক্রীকেটার হিসাবে। ভারতবর্ষে এর আগে গাভাস্করও বিশ্ব রেকর্ড করেছিলেন। আজকে তার সঙ্গে তার নামও যুক্ত হল। আমাদের এই আগস্ট সেসনে বিধানসভার পক্ষ থেকে তার প্রতি শুভেচ্ছা বার্তা প্রেরিত হোক। এই প্রস্তাবে আমাদের যে যুব সমাজ, যারা বিশেষ করে ক্রিকেটের সঙ্গে যুক্ত তারা কপিল দেবের এই অনন্য সাধারণ কৃতিত্বে তারাও অনুপ্রাণিত হবে। এই পশ্চিমবাংলার ক্রীড়ামোদি যারা তারাও তাকে অভিনন্দন জানাচ্ছে। কাজেই এই ধরনের শুভেচ্ছা বার্তা এখান থেকে পাঠানো হোক। কপিলের এই অনন্য সাধারণ নজির সৃষ্টি করার জন্য তাকে আমরা অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** মাননীয় স্পিকার স্যার, আজকে আমরা যে ঘটনা প্রত্যক্ষ

[31st January, 1994]

করলাম তা হল কপিল দেব অনেক বাধা অতিক্রম করে, অনেক ত্যাগ স্বীকার করে, অনেক কষ্টে সর্বোচ্চ রেকর্ড স্থাপন করেছেন। আমরা এই সভা থেকে তাকে অভিনন্দন জানাচ্ছি। কপিল দেবের এই জয় সারা ভারতবর্ষের জয়, যুব সমাজের জয়। এই বার্তা আমাদের সভার পক্ষ থেকে আপনি তার কাছে পৌঁছে দেবেন।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কপিল দেবের জয়ে আমরা গর্বিত। আজকে কপিল দেব হেডলির রেকর্ড স্পর্শ করেছে। আমি দৃঢ় ভাবে বিশ্বাস করি আমেদাবাদ টেস্টে তিনি এক অনন্য নজির সৃষ্টি করতে পারবেন যে রেকর্ড ভবিষ্যতে তৈরি করা কারো পক্ষে সম্ভব হবে না। শুধু বোলিং-এর রেকর্ডই নয় তার রানের রেকর্ড যেটা আছে তার ধারে পার্শে কেউ আসতে পারবে বলে আমার মনে হয় না। একজন অল রাউন্ডার হিসাবে তার যে রানের রেকর্ড তাকে কেউ স্পর্শ করতে পারবে না। আমাদের এই বিধানসভার পক্ষ থেকে তাকে অভিনন্দন জানাচ্ছি এবং আমাদের দলের পক্ষ থেকে তাকে অভিনন্দন জ্ঞাপন করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সারা ভারতবর্ষের ক্রীড়ামোদী মানুষের সঙ্গে আমরাও গৌরবান্বিত কপিল দেবের ক্রিকেটে এই অসামান্য কৃতিত্বের জন্য। তিনি ওয়ার্ল্ড রেকর্ড স্পর্শ করেছেন, আশা করি আমেদাবাদ টেস্টে তিনি এই রেকর্ড অতিক্রম করবেন। স্বাভাবিক ভাবেই তার এই অসামান্য কৃতিত্বের জন্য এই হাউসের পক্ষ থেকে অভিনন্দন জ্ঞাপন করবার জন্য যে প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন জানাচ্ছি।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিষয়টা জিরো আওয়ারে উত্থাপন করব বলে আপনাকে নোটিশ দিয়েছি। আমাদের বিরোধী দলনেতা যে মোশনের কথা বলেছেন, কিরণবাবু যে কথা বললেন সেটা ঠিকই। কপিলদেব একজন অল রাউন্ডার হিসাবে ৪৩১ টি উইকেট পেয়েছেন এবং আগামী দিনে তিনি ওয়ার্ল্ড রেকর্ড স্থাপন করবেন এই বিষয়ে কোনও সন্দেহ নেই। শুধু ক্রিকেট নয় ভারতবর্ষের অন্যান্য স্ট্রীমে যে সমস্ত খেলোয়াড়রা আছেন কপিল দেবের সাধনায় তারা উদ্বুদ্ধ হয়ে, আন্তর্জাতিক আসরে ভারতবর্ষের ক্রীড়ার মান যে নিচে চলে যাচ্ছে, সেই মানকে তুলে ধরার ক্ষেত্রে কপিল দেবের দৃষ্টান্ত বিরাট সহায়ক হবে। কপিল দেব সমস্ত অ্যাথেলেটিক্সদের কাছে উদীয়মান খেলোয়াড়দের কাছে একটা দৃষ্টান্ত স্থাপন করেছেন। আমাদের এই বিধানসভার পক্ষ থেকে এবং পশ্চিমবাংলার জনগণের পক্ষ থেকে তাকে অভিনন্দন জানাচ্ছি। আমরা এই জাতি হিসাবে গর্বিত। আমি সমস্ত অন্যান্য স্ট্রীমের খেলোয়াড়দের কাছে আবেদন জানাব কপিল দেবের এই দৃষ্টান্ত গ্রহণ করে একটা অনন্য দৃষ্টান্ত স্থাপন করুন।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত কাল ব্যাঙ্গালোর মাঠে এক দিকে ভারতের উপরযুপরি দুটি টেষ্টে জয় এবং তার সাথে কপিল দেব রিচার্ড হেডলির ৪৩১টি উইকেটের সমকক্ষ হয়েছেন। শুধু তাই নয় তার সাথে এটাও উল্লেখযোগ্য এই টেস্টে তিনি অপরাজিত থাকেন। রান সংগ্রহের দিক থেকে তিনি ৫ হাজারের বেশি রান সংগ্রহ করেছেন যেটা গোটা পৃথিবীর ক্রিকেট ইতিহাসে একটা অনন্য নজির সৃষ্টি করেছে। কপিলদেব এই যে উজ্জ্বল স্বাক্ষর তৈরি করেছেন তার জন্য তাকে অভিনন্দন জানাচ্ছি। সেই সঙ্গে ভারতীয়

টিমকে অভিনন্দন জানাচ্ছি। আশা করি ভারতের ক্রীড়া জগতে অন্যান্য স্ট্রীমে যে সমস্ত খেলোয়াড় আছেন তাদের মধ্যে এই উজ্জ্বল স্বাক্ষর সঞ্চারিত হবে। এই সভা থেকে আমরা আবেদন জানাচ্ছি অন্যান্য খেলোয়াড় যেন কপিল দেবের এই দৃষ্টান্ত গ্রহণ করেন।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** সবাই এটা নিয়ে বলেছেন। আমার মনে হয় এটা কমিউনিকেট করা উচিত। খুবই ভাল হয়েছে। ওঁকে ধন্যবাদ, উনি এটা আগেই তুলে ফেলেছেন।

**Dr. Zainal Abedin :** Sir, with your permission, I want to move a formal resolution. I beg to move that—

"The West Bengal Legislative Assembly expresses its profoundest admiration on the extraordinary achievement of Shri Kapil Dev Nikhanj, ICE CRICETER of India for his brilliant and marvellous performance of surpassing the so long established World Record of 431 wickets of Sir Richard Hadlee of New Zealand in the Second Test between India and Srilanka at Bangalore at the historical hour of 4 minutes past 10 on the 30th January, 1994. India is certainly proud for the unprecedented record built by Shri Kapil Dev Nikhanj amongst the Cricket playing Nations and this glorious record will continue to inspire the progeny for all times to come

This Assembly extends warmest felicitations to Shri Kapil Dev at this hour of historical event in the Cricket playing world. May divinity blesses him more."

**মিঃ স্পিকার :** উনি যে মোশনটা পড়লেন, ডঃ আবেদিন, আপনি কপিটা দিয়ে দিন। এটা পরে ধরব। এখন কোয়েশ্চেন হবে।

## Starred Questions

### (to which oral answers were given)

### Joint Sector Project in Fisheries

*9. (Admitted Question No. *596) **Dr. Tarun Adhikary : Will the** Minister-in-charge of Fisheries Department be pleased to state—

(a) whether the State Government has started any Joint Sector Project in the field of fisheries;

(b) if so, details there of, including (i) name of Directors of the said Companies; (ii) broad outlines of agreement with the private parties involved; and

(c) the progress of such projects so far ?

[31st January, 1994]

**Shri Kironmoy Nanda :**

(a) At present the Govt. of West Bengal has no fisheries project under Joint Sector.

(b) Does not arise.

**মিঃ স্পিকার ঃ** ডাঃ আবেদিন, মন্ত্রী অনুপস্থিত হলে খুব চেঁচামেচি হয়, মেম্বার অনুপস্থিত হলে কি হবে? ইন ফিউচার কোয়েশ্চেন প্রিনটেড ইন দি নেম অব দি মেম্বার উইল নট বি অ্যালাউড ইফ দি মেম্বার ইজ অ্যাবসেন্ট। ঢিলেঢালা চলবে না। মন্ত্রী অনুপস্থিত হলে স্ট্রিকচার হবে আর মেম্বার অনুপস্থিত হলে স্ট্রিকচার হবে না, এটা হয় না।

**Dr. Zainal Abedin :** It is the wisdom of the chair, you can allow others.

**Mr. Speaker :** My wisdom cannot be lopsided. I'll not allow it from tomorrow. Make a note of it.

**Dr. Manas Bhunia :** Mr. Speaker, Sir, the Minister has said that there is no question of joint venture in the Fisheries Department for the joint sectors. So will Minister-in-Charge of the Fisheries Department be pleased to state as to whether there is any proposal pending in his department to set up a joint venture in the Shankarpur area ?

**Shri Kiranmoy Nanda :** At present there is no proposal.

**Dr. Manas Bhunia :** Sir, the Minister has categorically said that at present there is no proposal. Then will the Minister-in-Charge of the Fisheries Department be pleased to state whether any proposals are incoming to his department ?

**Mr. Speaker :** This is not a question.

**Dr. Manas Bhunia :** Will the Minister-in-Charge of the Fisheries Department be pleased to state as to whether there is any possibility to set up a farm for pisi-culture particularly for the prawns in the coastal belt of West Bengal and what are the proposals ? Repeat — Whether there is any plan of the State Government for setting up a prawn pisi-culture farm in the coastal belt of West Bengal ?

**Shri Kiranmoy Nanda :** We have already told that we have set up a BFDA for pisi-culture for the prawns in the coastal belt of West Bengal. So if anybody desires to set up a prawn farm, he can apply to the BFDA. The Zilla Sabhadhipati is the Chairman and the District Magistrate is the Deputy Chairman of the agency respectively.

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এইরকম প্রাইভেট প্রোজেক্ট আছে কিনা এবং প্রাইভেট সেক্টরের এনটারপ্রেনাররা অ্যাপ্লাই করেছেন কিনা?

**Shri Kiranmoy Nanda :** Till now we have not seen any proposal from any private sector for the joint sector company.

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে, শঙ্করপুর ফিশারিজ প্রোজেক্ট জয়েন্ট বা প্রাইভেট সেক্টরে করার অ্যাট প্রেজেন্ট কোনও প্রোপোজাল নেই। আপনাদের সরকারের পক্ষ থেকে হোয়াট ওয়াজ দি প্রোজেক্ট এবং ডিপার্টমেন্ট থেকে এর আউটপুট কি সেই ব্যাপারে কোনও সিদ্ধান্ত নিয়েছেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাই যে, সমুদ্র উপকূলবর্তী নোনাজলে মাছ চাষ করার ব্যাপারে প্রশ্ন ছিল এবং শঙ্করপুরে জয়েন্ট সেক্টরে মাছ চাষ হবে কিনা। আমি জানাই যে, শঙ্করপুরের কাছে নোনা জলে মাছ চাষের ক্ষেত্রে কো-অপারেটিভ মাধ্যমে এবং কর্পোরেশনের মাধ্যমে এবং প্রাইভেট প্রোজেক্ট সংস্থার মাধ্যমে করা হচ্ছে।

### ব্লক স্তরে মৎস্য-সম্প্রসারণ আধিকারিকদের কাজ

*১২। (অনুমোদিত প্রশ্ন নং *৭২৪) **শ্রী শিশিরকুমার সরকার ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ব্লক স্তরে মৎস্য দপ্তরের সম্প্রসারণ আধিকারিক কোন বিভাগের নিয়ন্ত্রণাধীন—মৎস্য দপ্তর অথবা পঞ্চায়েত দপ্তর ; এবং

(খ) উক্ত আধিকারিককে স্থানিয় পঞ্চায়েত সমিতির মৎস্য ও পশুপালন-সংক্রান্ত স্থায়ী সমিতির সচিব করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) মৎস্য দপ্তরের নিয়ন্ত্রণাধীন।

(খ) মৎস্য সম্প্রসারণ আধিকারিকরা পঞ্চায়েত সমিতির মৎস্য ও পশুপালন সংক্রান্ত স্থায়ী সমিতির সচিব—আহ্বায়ক হিসাবে কাজ করছেন।

**শ্রী শিশির সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পঞ্চায়েত সমিতিতে মৎস্য দপ্তরের সম্প্রসারণ আধিকারিক সচিব হিসাবে নির্বাচিত হতে পারে কিনা এবং সচিব হিসাবে নির্বাচিত হবার পরে সভা না ডেকে যদি মৎস্য চাষিদের স্বার্থ রক্ষা না করেন তাহলে আপনাদের দপ্তর থেকে কি ব্যবস্থা নেওয়া হয়?

**শ্রী কিরণময় নন্দ ঃ** সম্প্রসারণ আধিকারিক সচিব হিসাবে নিয়োগ করা হয়। তবে যদি কোন সচিব এই ধরনের আচরণ করে থাকেন তাহলে সাথে সাথে সরকারি নির্দেশ অনুসারে আমরা ব্যবস্থা নেব।

**শ্রী শিশির সরকার ঃ** যদি কোনও সচিব ঠিকমতো মৎস্য চাষিদের স্বার্থ না দেখেন তাহলে তার বিরুদ্ধে কি ব্যবস্থা নেবেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আপনি নির্দিষ্ট অভিযোগ আনবেন।

**শ্রী শিশির সরকার ঃ** আমি বলছি মুর্শিদাবাদ জেলার নবগ্রাম ব্লকে সম্প্রসারণ

আধিকারিককে সচিব নির্বাচিত করার পরে একবারও মৎস্য চাষিদের জন্য সভা ডাকছেন না এবং কোনওরকম সহযোগিতাও করছেন না। এর কি ব্যবস্থা নেবেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমি নোট করে নিচ্ছি আজকেই ব্যবস্থা নেব।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের জন্য আলাদাভাবে অর্থ মঞ্জুর করেন মৎস্য প্রকল্প এবং তার আর্থনৈতিক দিক দেখভাল করার দায়িত্ব তাদের, সেক্ষেত্রে তারা দায়িত্ব ঠিকমতো পালন করছে কিনা এইরকম অভিযোগ যদি পাওয়া যায় সেক্ষেত্রে আমরা কার কাছে অভিযোগ করব আপনার কাছে না কি পঞ্চায়েত দপ্তরের কাছে?

[11-20 — 11-30 A.M.]

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমাদের যা কিছু কাজ হয় সবই পঞ্চায়েতের মাধ্যমে, আমাদের সম্প্রসারণ আধিকারিকদের সুস্পষ্ট নির্দেশ আছে পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের মাধ্যমে কাজ করার। মৎস্যর ব্যাপারে আপনাদের যদি কোনও সুনির্দিষ্ট প্রস্তাব থাকে তাহলে দেবেন, আমি জেলা পরিষদের কাছে পাঠিয়ে দেব।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** এটার তদারকি করবে কে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** টেকনিক্যাল কাজটা আমাদের অফিসাররা দেখবে, পুরোপুরি কাজটা জেলা পরিষদ করবে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি তো জানেন, আমাদের ডুয়ার্স এলাকায় আলিপুরদুয়ার মহকুমায় ভয়ঙ্কর বন্যা হয়েছিল, সেখানে যে সমস্ত মৎস্য প্রকল্প নেওয়া হয়েছিল সেইগুলি অর্দ্ধ সমাপ্ত ছিল, সেইগুলি সবই বন্যায় নষ্ট হয়ে গেছে। যারা সেখানে কাজকর্ম করছিল তাদের আর্থিক অবস্থা ভাল নয়, টাকা-পয়সা পাচ্ছে না, প্রকল্পগুলি শেষ করার জন্য দ্রুত রাজ্য সরকারের থেকে আপনারা কোনও ব্যবস্থা নিচ্ছেন কিনা জানাবেন কি—

**শ্রী কিরণময় নন্দ ঃ** জলপাইগুড়ি জেলায় যে বন্যা হয়েছিল সেখানে ইতিমধ্যে মিনিকিট সরবরাহের জন্য টাকা সরবরাহ করেছি। আমাদের দপ্তরের যদি এই ধরনের প্রকল্প নষ্ট হয়ে থাকে তাহলে সেটা দেখব। আমরা রিলিফ খাতে কিছু পাইনি, মিনিকিট বিতরণ ছাড়া কোনও অর্থ পাইনি, তবে যদি কোনও নির্দিষ্ট অর্থ আসে তাহলে আমি দেখব।

**মৎস্য উৎপাদনে বিশ্বব্যাঙ্কের সাহায্য**

*১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩২) **শ্রী আব্দুল মান্নান ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত তিনটি আর্থিক বছরে (৯০-৯১, ৯১-৯২, ৯২-৯৩) রাজ্য সরকার মৎস্য উৎপাদন ক্ষেত্রে বিশ্বব্যাঙ্ক থেকে কি কি প্রকল্পে কত টাকা ঋণ/সাহায্য বাবদ পেয়েছে;

(খ) উক্ত ঋণ/সাহায্যের শর্ত কি কি ছিল; এবং

(গ) উক্ত ঋণ/সাহায্যপ্রাপ্ত অর্থে কি কি প্রকল্প বাস্তবায়িত হয়েছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) ঐ তিনটি বছরে মৎস্য উৎপাদন ক্ষেত্রে বিশ্বব্যাঙ্ক থেকে কোনও প্রকল্পে টাকা পাওয়া যায় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** তিনটি আর্থিক বছরে কোন টাকা পাননি, বিশ্বব্যাঙ্ক থেকে অন্য কোনও আর্থিক বছরে টাকা পেয়েছেন কিনা জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** সেটার জন্য নোটিশ দিতে হবে, যেটা জানতে চেয়েছেন, সেটা বলে দিয়েছেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমার আর একটি অতিরিক্ত প্রশ্ন হচ্ছে, আপনি কি বিশ্বব্যাঙ্ক থেকে টাকা নেওয়ার জন্য কোনও প্রোজেক্ট বা আবেদন কিছু জমা দিয়েছেন কিনা জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** ওখানে আবেদন করার কোন ব্যাপার নেই। বিশ্বব্যাঙ্ক থেকে টাকা পাওয়ার একটা পদ্ধতি আছে। তাদের সঙ্গে প্রথমে আলোচনা করা হয়, তারপর প্রকল্প যদি মঞ্জুর হয় তখন সেটা তারা দেখে। আপনি প্রশ্ন করেছেন, গত তিন বছরে রাজ্য সরকার মৎস্য উৎপাদন ক্ষেত্রে বিশ্বব্যাঙ্ক থেকে কি কি প্রকল্পে কত টাকা ঋণ বা সাহায্য বাবদ পেয়েছে। আমি স্পেসিফিক উত্তর দিচ্ছি, গত ৩ বছরে স্পেসিফিক কোনও পরিকল্পনা মৎস্য দপ্তরের ছিল না। আমরা বর্তমানে মিষ্টি জলে এবং নোনা জলে মৎস্য চাষ এই বছর থেকে শুরু করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি বললেন এই বছর থেকে কাজটা শুরু করছেন, এটার জন্য কত টাকার পরিকল্পনা নিয়েছেন এবং সেই পরিকল্পনাগুলি বিস্তারিতভাবে বলুন।

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই কাজটা অনেকরকম ভাবে হয়, প্রথমে সার্ভে করা হয়, তারপরে ফিল্ডের কাজ শুরু করা হয়, এই বছরে আমাদের প্রাথমিক পর্যায়ে যে কাজ শুরু করার কথা সেইগুলি করছি, '৯৪ - '৯৫ সাল থেকে আমরা কাজটা শুরু করব, এরজন্য ৬ কোটি টাকা খরচ করার ইচ্ছা আছে।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় বললেন আগামী আর্থিক বছর থেকে ৬ কোটি টাকা ব্যয় করে বিভিন্ন প্রকল্প গ্রহণ করবেন। আপনি জানেন বর্ধমানে যে যমুনাদীঘি প্রকল্প আছে, সেটা সমস্যার মধ্যে দিয়ে চলেছে, এই ৬ কোটি টাকার ভেতর থেকে আপনি কি যমুনাদীঘির সমস্যাটাকে ওভারকাম করার কথা ভাবছেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** যে টাকা এই আর্থিক বছরে খরচ করার কথা '৯৪ - '৯৫ সালে, এটা নূতন প্রকল্পে হবে। যে যমুনাদীঘির কথা বললেন এটা আমাদের আর একটি বিশ্বব্যাঙ্ক

[31st January, 1994]

প্রকল্পে কাজটা হয়, সেই ভিত্তিতে আমাদের যে ফিশ সিড হয়েছিল, বিশ্বব্যাঙ্কের যে টেকনোলজি ছিল সেটা পুরোপুরি রং টেকনোলজি। আমরা কেন্দ্রীয় সরকারকে সুস্পষ্ট জানিয়েছি, আমাদের রাজ্য সরকারকে এই টেকনোলজি চাপিয়ে দিয়েছিল, যেখান থেকে এই প্রোডাকশন আনা হয়েছিল সেখানে কোনও কার্প প্রোডাকশন হয়নি। তবে এটার ব্যাপারে আমরা ওদের সাথে সরকারের সঙ্গে আলোচনা করেছি, তখন ওরা স্বীকার করে যে এটা রং টেকনোলজি। আরও ৩টি হ্যাচারির ভার আমাদের কাঁধের উপর চেপে আছে। আমরা সুস্পষ্টভাবে কেন্দ্রীয় সরকারকে জানিয়ে দিয়েছি যে আমাদের সরকার নিতে পারবে না, এটা কেন্দ্রীয় সরকারকেই নিতে হবে। বর্ধমানে যে যমুনাদীঘি প্রকল্প সেটার কাজ অনেক আগেই শেষ হয়ে গেছে। নতুন প্রকল্প এখন হচ্ছে তাতে ওখানে কোনও কাজ করা যাবে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** বিশ্বব্যাঙ্কের টাকায় যে নতুন প্রকল্পের কথা আপনি বললেন, তাতে বিশ্বব্যাঙ্ক থেকে আপনি কত টাকা পাচ্ছেন এবং কি শর্তে পাচ্ছেন এটা দয়া করে মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ :** এই প্রকল্পটি ১০০ কোটি টাকার। এর মধ্যে ৯০ কোটি টাকা পাওয়া যাবে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এবং ১০ কোটি টাকা রাজ্য সরকারকে দিতে হবে। এই প্রকল্পের মধ্যে ১৭টি বিল ফিশারি যুক্ত আছে। যেখানে এখন সমবায় সমিতির মাধ্যমে মৎস্য চাষ হয় এবং যেখানে নোনা জলে মৎস্য চাষ হয় সেই দক্ষিণ ২৪ পরগনা এবং মেদিনীপুরের কাঁথি ও তমলুক মহকুমাতে এই কাজ হবে। সেখানে ফিশ মিল প্ল্যান্ট এবং ফিশ প্রসেসিং প্ল্যান্টের কাজ হবে। ২৫ বছরে এই টাকাটা শোধ করতে হবে ৫ বছর হচ্ছে মোরেটোরিয়াম। কেন্দ্রীয় সরকার এই টাকাটা এক পারসেন্ট সুদে বিশ্বব্যাঙ্কের কাছ থেকে নেয় এবং ১৪ পারসেন্ট সুদে রাজ্যকে দেয়।

**শ্রীমতী মিনতী ঘোষ :** মাননীয় মৎস্যমন্ত্রীর কাছে আমি জানতে চাইছি, আগামী বছরে যে ছয় কোটি টাকার প্রকল্প মৎস্য বিভাগের জন্য গ্রহণ করেছেন তাতে আমাদের দক্ষিণ দিনাজপুর জেলার কোনও দীঘির নাম নেই। আমাদের জেলাতে যে বৃহৎ দীঘিগুলো রয়েছে, যেমন তপনদীঘি, মহিপাল দীঘি, ঘোরদীঘি, মালিয়ান দীঘি এবং আরও যে সমস্ত দীঘিগুলো রয়েছে, যেখানে বিরাট মৎস্যচাষের সম্ভাবনা রয়েছে, সেখানে কোনও মৎস্য চাষের পরিকল্পনা আপনার আছে কিনা জানাবেন?

**মিঃ স্পিকার :** এটার উত্তর দেবেন না, এর জন্য নোটিশ দিতে হবে।

**শ্রী রাইচরণ মাঝি :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, বিশ্ব ব্যাঙ্ক, ইন্ডিয়া গভর্নমেন্টকে এক পারসেন্ট সুদে টাকা দেয় এবং সেই টাকা স্টেট গভর্নমেন্টকে দেওয়া হয় ১৪ পারসেন্ট সুদে। এইভাবে কারবার করে দিল্লির গভর্নমেন্ট কত টাকা আয় করেছে?

**শ্রী কিরণময় নন্দ :** এই হিসাবটা আমি কি করে বলব, আমার দপ্তরের হিসাবটা আমি বলতে পারি।

**শ্রী নির্মলচন্দ্র দাস :** আমরা জানি আমাদের মন্ত্রী মহাশয় খুব ডাইনমিক। বিশ্বব্যাঙ্কের টাকায় তিনি ছয় কোটি টাকার একটি প্রকল্প নিয়েছেন। রাজ্য সরকার যে সমস্ত প্রকল্প গ্রহণ

করেছেন তাতে আলিপুরদুয়ারে বন্যা বিধ্বস্ত এলাকায় বিউটিফিকেশন এবং মৎস্য চাষের কোনও পরিকল্পনা আছে কিনা?

[11-30 — 11-40 P.M.]

**শ্রী কিরণময় নন্দ ঃ** ছয় কোটি টাকার প্রকল্পটি আগেই নির্ধারিত হয়ে গেছে এবং জেলা পরিষদ এবং পঞ্চায়েতের মাধ্যমে সেই প্রকল্পগুলোকে নেওয়া হয়েছে। এদের মাধ্যমে আমরা ১৭টি প্রকল্প পেয়েছি। এখন আর কোনও নতুন প্রকল্প গ্রহণ করার ক্ষমতা আমাদের নেই। প্রায় ছয় কোটি টাকার মতো এবং এই টাকা জওহর রোজগার যোজনার মাধ্যমে যাতে এই প্রকল্পগুলোর কাজ করা যায় তারজন্য আমরা গ্রামীণ উন্নয়ন মন্ত্রীর সঙ্গে আলোচনা করেছি এবং জেলা পরিষদের সভাধিপতিদের সঙ্গে আলোচনা করে প্রকল্প তৈরি করা হয়েছে। আমি জানি না জলপাইগুড়ি জেলার কোনটাতে জওহর রোজগার যোজনার মাধ্যমে কাজ করা হবে। তবে সব জেলাতেই যাতে হয় সেই বিষয়ে সচেষ্ট করছি।

**শ্রী প্রভাত আচার্য ঃ** সারা পশিচমবাংলায় মাছের কত চাহিদা কত উৎপাদন এবং বাইরের মাছের উপর কত নির্ভর করতে হচ্ছে সেটা জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** এটা হবে না, এটা ওয়ার্ল্ড ব্যাঙ্কের প্রকল্পের বিষয়ে প্রশ্ন।

## Held over Starred Questions

## (to which written answers were laid on the Table)

### মাছের চাহিদা

*৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মাছের চাহিদা পূরণে কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পশ্চিমবঙ্গে মাছের চাহিদা পূরণের জন্য নিম্নলিখিত পদক্ষেপগুলি প্রধানত ঃ নেওয়া হয়েছে ঃ—

(১) রাজ্যের প্রতিটি জেলাতে মৎস্যচাষী উন্নয়ন সংস্থার মাধ্যমে (এফ,এফ,ডি,এ) অব্যবহৃত মিষ্টি জলের পুকুরগুলিতে মাছ চাষের উদ্যোগ নেওয়া হয়েছে এবং এরজন্য মৎস্য চাষিদের ব্যাঙ্ক ঋণ ও সরকারি অনুদানের ব্যবস্থা করা হয়েছে।

(২) সকল প্রকার জলাশয়ে বৈজ্ঞানিক পদ্ধতিতে মাছ চাষের জন্য ব্লকস্তরে মৎস্য চাষিদের প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে।

(৩) মৎস্য চাষের অন্যতম উপাদান মৎস্যবীজ উৎপাদনে সরকারি সহায়তায় মৎস্যজীবী সমিতি; মৎস্য উৎপাদক গ্রুপ ও বেসরকারি উদ্যোগের মাধ্যমে স্বনির্ভরতা অর্জন করা হয়েছে।

(৪) স্বল্প নোনা জলের মাছের (ব্যাকিশ ওয়াটার ফিশারিজ) উৎপাদন বৃদ্ধির জন্য বি, এফ,ডি-এর মাধ্যমে মৎস্য চাষিদের জন্য ব্যাঙ্ক ঋণ ও প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে।

(৫) সামাজিক মৎস্য চাষ প্রকল্পের মাধ্যমে সরকারি ও বেসরকারি প্রতিষ্ঠানের বৃহদায়তন জলাশয়গুলিতে মৎস্যজীবী সমবায় সমিতির মাধ্যমে মৎস্য চাষের ব্যবস্থা করা হয়েছে।

(৬) নদীতে মৎস্য উৎপাদন বৃদ্ধির জন্য রাজ্যের নদীগুলিতে মৎস্য সঞ্চার প্রকল্প (রিভার র‍্যাঞ্চিং প্রোগ্রাম) গ্রহণ করা হয়েছে।

(৭) সমুদ্র থেকে মৎস্য আহরণ বৃদ্ধির জন্য এন,সি,ডি,সি-এর সহায়তায় মৎস্যজীবীদের উচ্চক্ষমতা সম্পন্ন নৌকা প্রদানের ব্যবস্থা করা হয়েছে।

(৮) বিশ্ব ব্যাঙ্কের আর্থিক ঋণ নিয়ে রাজ্যের ১৭টি বিলে মৎস্য চাষের প্রকল্প এবং ১৫৪০ হেক্টর এলাকায় চিংড়ি মাছ চাষের প্রকল্প গ্রহণ করা হয়েছে।

## Starred Questions

## (to which oral answers were given)

### পুরুলিয়া জেলায় সি.এ.ডি.সি. প্রকল্প

*৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৬) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় সি.এ.ডি.সি. প্রকল্পে কি কি কর্মসূচি রূপায়ণ হয়েছে/হচ্ছে; এবং

(খ) উক্ত প্রকল্পে ঐ জেলার আর কোন কোন ব্লকে কোন কোন কর্মসূচি রূপায়ণের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন রয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ**

(ক) (১) পুরুলিয়া জেলার অযোধ্যা সি.এ.ডি.সি প্রকল্পে বীজ উৎপাদন, চাষিদের মধ্যে ফল গাছ বিতরণ, চাষিদের উন্নত প্রথায় চাষ নতুন প্রজাতির চাষ সম্পর্কে প্রশিক্ষণ প্রদর্শনী ক্ষেত্রের ব্যবস্থা করা হয়েছে।

(২) সৌর শক্তি চালিত বাতি জ্বালানোর ব্যবস্থা করা হয়েছে।

(৩) গোপালন ও মাছ চাষের ব্যবস্থা নেওয়া হয়েছে।

(৪) এছাড়া পানীয় জল সরবরাহ, রাস্তা ও রেলওয়ে তৈরির উদ্যোগ নেওয়া হয়েছে। পর্যটন দপ্তরের পক্ষে এই প্রকল্পে উক্ত দপ্তরের জন্য পর্যটন কুটির নির্মাণের দায়িত্ব নিয়েছে। এছাড়া চুলার প্রশিক্ষণ ও নির্মাণের ব্যবস্থা নেওয়া হয়েছে।

(৫) ছত্রাক চাষের ব্যাপক প্রসার ঘটানোর উদ্যোগও প্রকল্পস্তরে নেওয়া হচ্ছে।

উক্ত জেলার সাহারজোড় সি.এ.ডি.সি. প্রকল্পে নিম্নরূপ কর্মসূচি রূপায়িত হয়েছে। হচ্ছে ঃ—

(১) গমবীজ, সরগুজা বীজ, সজি উৎপাদন ও প্রদর্শন ক্ষেত্র এবং ফল চারা তৈয়ারি প্রশিক্ষণ ও উৎপাদন কর্মসূচি হাতে নেওয়া হয়েছে।

(২) মুরগি পালন, ছাগ পালন প্রকল্প নেওয়া হয়েছে।

(৩) ধূমহীন চুল্লার প্রশিক্ষণ ও নির্মাণের ব্যবস্থা নেওয়া হয়েছে।

(৪) ছত্রাক চাষের প্রশিক্ষণের ব্যবস্থা নেওয়া হয়েছে এবং হচ্ছে।

(৫) তৈলবীজ উৎপাদনের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

(৬) সেচের সুবিধার জন্য ফিল্ড চ্যানেলের কাজ হাতে নেওয়া হয়েছে।

(খ) ঐ জেলার আর কোন ব্লকে এই ধরনের প্রকল্পে কর্মসূচি রূপায়ণের পরিকল্পনা সরকারের বিবেচনাধীনে নেই।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি সাহার জোড় সি.এ.ডি.সি.'র যে সমস্ত প্রকল্প রূপায়ণ করছেন, বীজ ক্ষেত্র রূপায়ণ করছেন, অযোধ্যার ক্ষেত্রে পরিষ্কার ভাবে বিশেষ কিছু বলেন নি সেখানে কি ধরনের বীজ অযোধ্যায় সি.এ.ডি.সি. করছে এবং সেই সি.এ.ডি.সি. বীজ থেকে চারা তৈরি করে সাধারণ মানুষ এইগুলো গ্রহণ করার ক্ষেত্রে এবং তার সম্প্রসারণের জন্য আদিবাসী সম্প্রদায়ের মধ্যে বিশেষ করে অযোধ্যা হিলসে তারা কি ভাবে উপকৃত হচ্ছে?

[11-40 — 11-50 A.M.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় সদস্য জানেন যে, অযোধ্যা এবং সাহারজোড়, দুটিই আদিবাসী অধ্যুষিত এলাকা এবং শিডিউল্ড কাস্টের সংখ্যাও যথেষ্ট বেশি, সেজন্য এই দুটো জায়গাকেই বাছা হয়েছে। দ্বিতীয় কথা হচ্ছে বেনিফিসিয়ারি লিস্ট স্থানীয়ভাবে তৈরি হয় পঞ্চায়েত কমিটি থেকে। আমরা ওপর থেকে কিছু চাপিয়ে দিই না। লিস্ট টাঙিয়ে দেওয়া হয়, কারো কোনও আপত্তি থাকলে তা জানাবার সুযোগও সেখানে দেওয়া হয়। আমি এ সমস্তই ডিটেলে বলেছি। মাননীয় সদস্য যদি আরও জানতে চান তাহলে আমি এখানে একটা বিস্তারিত তথ্য পড়ে দিচ্ছি।

বিভিন্ন বীজ উৎপাদন প্রকল্পে অযোধ্যা ও সাহারজোড় গম, সরগুজা, ডাল, বাদাম ইত্যাদি চাষের ব্যবস্থা করা হয়েছে। ধান, ডাল, বাদাম, ভুট্টা, গম, সবুজ কপি ও ব্রাসেল স্প্রাউট, টমেটো প্রভৃতি শস্যের উন্নত প্রজাতির প্রদর্শনী চাষ সম্পর্কে অবহিত করার জন্য প্রদর্শন ক্ষেত্রের ব্যবস্থা করা হয়েছে। ১৯৯২-৯৩ সালে ৪০ জন কৃষকের জমিতে প্রদর্শন ক্ষেত্র করা হয়েছে এবং আনুমানিক ২০০ কৃষককে প্রশিক্ষণ দেওয়া হয়েছে।

বিজ্ঞান ও প্রযুক্তি দপ্তরের আর্থিক সহায়তায় অযোধ্যা প্রকল্পের আদিবাসী এলাকায়

১০০টি সৌরশক্তি চালিত বাতিস্তম্ভ বসানো হয়েছে যার সাহায্যে রাস্তা আলোকিত করা সম্ভব হয়েছে।

অযোধ্যায় গোপালন প্রকল্পের মাধ্যমে স্থানিয় এলাকায় সুলভে দুগ্ধ সরবরাহ করা হয়। সাহারজোড়, এলাকায় ছাগ পালন প্রকল্পে উন্নত মানের ছাগশিশু উৎপাদন ও বিক্রয়ের ব্যবস্থা করা হয়েছে। এছাড়া-মাংস সরবরাহের জন্য ব্রয়লার মুরগি পালন প্রকল্প চলছে।

অযোধ্যা এলাকায় আদিবাসী অঞ্চলে (হাতিনাদা) বড় পুকুর কেটে মৎস্য চাষ প্রকল্প চলছে এবং ঐ পুকুর থেকে প্রয়োজনে চাষের কাজে জল দেওয়া হচ্ছে। সাহারজোড় এলাকায় মৎস্যবীজ উৎপাদনের জন্য একটি হ্যাচারি তৈরি করা হয়েছে। সাইপিনাশ-এর প্রজনন করে ১০ লক্ষ বীজ তৈরি হয়েছে।

অযোধ্যা অঞ্চলে পর্যটন কেন্দ্র ও অন্যত্র জল সরবরাহের জন্য জেলা পরিষদ ও জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের সাহায্যে জল সরবরাহের উদ্যোগ নেওয়া হয়েছে এবং ব্যাপারে সম্ভাব্য বিকল্পগুলি খতিয়ে দেখা হচ্ছে।

পর্যটন দপ্তর যে দায়িত্ব দিয়েছিল তার পরিপ্রেক্ষিতে ৫টি কুটির নির্মাণ করা হয়েছে এবং ৩টি কুটির নির্মীয়মান।

সাহারজোড় প্রকল্পে কৃষকদের সেচের সুবিধার জন্য ১৭৫ মিটার ফিল্ড চ্যানেলের কাজ হাতে নেওয়া হয়েছে।

টি বোর্ডের চা উৎপাদন কর্মসূচিতে অযোধ্যা প্রকল্প পরিকাঠামোগত সহযোগিতা দিয়ে আসছে। লাক্ষা উৎপাদনে এই দুটি প্রকল্পেই জেলা শিল্প কেন্দ্রকে সহযোগিতা করছে।

একগাদা বললাম। সব মনে রাখতে পারবেন কিনা জানি না।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** অযোধ্যা হিলের মানুষকে সি.এ.ডি.সির যে বীজ পেঁপে সরবে এবং দুধ এগুলি নিতে আসার যোগাযোগের অসুবিধা রয়েছে। ওখানে বিনা সারেতেই সরষে হয়। পেঁপে টমাটো এবং দুধ হিল এলাকার মানুষরা ন্যায্য মূল্য পায়না। এলাকার মানুষরা যাতে ন্যায্য মূল্য পায় তারজন্য যোগাযোগের ব্যবস্থা করার এবং সেই ধরনের বিপনন ব্যবস্থা করার কোনও পরিকল্পনার কথা আপনি ভাবছেন কিনা?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এখানে বিপননের কথা যথেষ্ট আছে। আমি ওখানে বহুবার গেছি। দ্রুত যাতে মার্কেটে পাঠাতে পারে তারজন্য প্রকল্প নেওয়া হয়েছে। কিন্তু আপনি আর একটা জিনিস যেটা বলছেন সেটা এই প্রশ্নে আসেনা, সেটি হচ্ছে, রাস্তার ডেভেলপমেন্ট। ওখানে দুটি দিক দিয়ে ওঠা যায়। এদিকটা হচ্ছে বাগমুন্ডী দিয়ে আর একটা হচ্ছে অন্য দিক দিয়ে। এই দুটি রাস্তা যখন ফ্লাড হয়েছিল তখন এদিকের রাস্তাটি ভীষণভাবে ভেঙে গিয়েছিল আর ঐদিকের রাস্তাটিও খারাপ হয়েছিল। আপনি জানেন এইসব রাস্তা মোটামুটি পি.ডব্লু.ডি (রোডস) করে এবং সেগুলি সেইভাবেই নেওয়া হচ্ছে। এ ছাড়া জেলা পরিষদ ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি আছে। সেই প্ল্যানিং এইসব ব্যাপারে দেখে যে কোন কোন রাস্তা এখনই আরজেন্টলি সারানো দরকার। তাই বলছি, প্রশ্নটা এখানে দিলেই হবে না এই হচ্ছে আমার বক্তব্য।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** আমি জানতে চাইছি, আমার মালদা জেলায় আমার বিধানসভা কেন্দ্রে যে সি.এ.ডি.সি ব্লক রয়েছে বন্যার সময়ে আমাদের ব্লকের যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে যায়। এই বিচ্ছিন্ন হয়ে যাবার ফলে সি.এ.ডি.সির সঙ্গে যোগাযোগ ব্যবস্থা কমে যায়। তাই আমি আবেদন করব, ঐ যোগাযোগ ব্যবস্থার জন্য কোনও পরিকল্পনা আপনার কাছে আছে কিনা?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** ফার্স্ট ফ্লাড হয়ে যাবার পর আমি নিজে গিয়ে সেখানে দেখে এসেছি এবং তারপর যা বলার সেই সম্বন্ধে বলেছি। কিন্তু যে প্রশ্নটা করেছেন তার আমি জবাব দিচ্ছি ভূমি রাজস্ব মন্ত্রী হিসাবে নয়, আমি জবাব দিচ্ছি ডেভেলপমেন্ট অ্যান্ড প্ল্যানিং ডিপার্টমেন্টের পক্ষ থেকে। আপনি ভুলে যাবেন না, সমস্ত জেলার হিসাব বা সমস্ত ব্যাপারের জন্য সেখানে একটা ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি আছে। সেই প্ল্যানিং কমিটি এবং যে কো-অর্ডিনেশন কাউন্সিল আছে আর ব্লক লেভেল আছে — সেখানে নিয়ম আছে। সব পরিকল্পনা সেখান থেকে শুরু করছে। প্রতিটি ব্লকে গ্রাম পঞ্চায়েত প্রধান একজন সদস্য। তিনি তার এলাকার সর্বাঙ্গীন উন্নয়নের জন্য এখন হোক আর না হোক যা যা দরকার সমস্ত লিপিবদ্ধ করে সেইভাবে দেয় যাকে সেল্ফ অফ প্রোজেক্টস বলে। যেমন যেমন টাকা পায় সেই সেই খাতে টাকা স্যাংশন হবে। ডিস্ট্রিক্টে পাঠানোর জন্য প্রায়রিটি করে ব্লক থেকে জেলায় পাঠান। জেলা আলোচনা করে কোনগুলি মোট বরাদ্দের ভিতর করতে পারবেন তা ঠিক করেন। সুতরাং ঐখানে বলতে হবে, এখানে বললে হবে না।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** আমি যে কথাটা বললাম আপনি বুঝতে পেরেছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আমিও তো তাই বলছি, আপনি বলতে পারেন যে আপনি বয়স্ক লোক, একটু দেখবেন যাই হোক আমি দেখব।

**মিঃ স্পিকার ঃ** এরপর আর অ্যাবসেন্ট মেম্বারের কোয়েশ্চেন কল করা হবেনা।

### আদালতগৃহ নির্মাণ

*৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬২৩) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের মোট কতগুলি আদালতের গৃহ-নির্মাণের পরিকল্পনা হয়েছে; এবং

(খ) ঐগুলি কোন কোন আদালত সংশ্লিষ্ট?

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ**

(ক) নয়টি।

(১) কলকাতা হাইকোর্ট।

(২) জঙ্গিপুর (মুর্শিদাবাদ)।

(৩) আলিপুর।

(৪) হলদিয়া।

(৫) ডায়মন্ডহারবার।

(৬) বারাসাত।

(৭) রায়গঞ্জ।

(৮) কল্যাণী ও

(৯) আলিপুরদুয়ার।

**শ্রী শ্যামাপ্রসাদ বোস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কোন জেলায় কটি করেছেন?

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ** নয়টির নাম তো বলে দিলাম। কলকাতা হাইকোর্ট, জঙ্গীপুর মুর্শিদাবাদ, আলিপুর উত্তর ২৪ পরগনা, বারাসাত দক্ষিণ ২৪ পরগনা, আলিপুর দুয়ার, জলপাইগুড়ি ইত্যাদি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নূতন বিল্ডিংয়ের কথা বললেন কিন্তু বহু আদালত রয়েছে যেখানে বিগত কয়েক বছরে কাজকর্ম বেড়েছে, কিন্তু বিল্ডিং এক্সটেনশন হয়নি, নূতন বিল্ডিং যেখানে আছে সেখানে এক্সটেনশনের কোনও পরিকল্পনা করেছেন কিনা?

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ** এ বছরে নয়টি কোর্ট বিল্ডিং তৈরি হবে এরপর- প্রয়োজনীয় অর্থ সংগ্রহ করতে পারলে পরে পরে হবে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন যে গত ১২ বছর ধরে হাওড়ায় একটা ঐতিহ্যপূর্ণ বিজি কোর্ট, এখানে বিল্ডিংয়ের অভাবে উকিল বাবুরা বসতে পারেন না, দোকান ঘর হচ্ছে না, বিশ্রি পরিস্থিতি। ঝড় জলের সময় একটা যদি ব্যবস্থা না হয় তাহলে সাধারণ মানুষের খুবই অসুবিধা হয়। এই ব্যাপারটি নিয়ে বহুবার এই সভার এবং মাননীয় আইন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি, এবং সেখানে আরও বেঞ্চ দরকার। জজ-সাহেবের দরকার, কিন্তু আমি বুঝতে পারছি না এটা কেন বার বার এড়িয়ে যাওয়া হচ্ছে। অন্যান্য ব্যাপারের মতো এই ব্যাপারটি সম্বন্ধে কোনও পরিকল্পনা নেবার ইচ্ছা আছে কিনা জানাবেন কি?

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ** পরবর্তীকালে যদি অর্থ সংগ্রহ করতে পারি মানে সেন্ট্রাল গভর্নমেন্টের একটা টাকা দেবার কথা আছে, জুন, জুলাই মাসে যদি পাই তাহলে হাওড়াকে দেব।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কল্যাণীতে যে কোর্ট আছে তা ভাড়া বাড়িতে ছোট ঘরে কোর্ট হয়েছে। এই আর্থিক বছরের মধ্যে আরম্ভ হবার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ** কল্যাণীতে করব। এস্টিমেটস সাবমিট করার পরে কাজ আরম্ভ হবে। যত শীঘ্র পারি আরম্ভ করব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ৯টি জায়গায় অগ্রসর হচ্ছেন, বাড়ি তৈরি হবে। যেটা দেখতে পাচ্ছি তাতে বিভিন্ন আদালত বাড়িগুলি আপনি নিজেও

জানেন - বৃটিশ আমলের তৈরি, জীর্ণ হয়ে পড়েছে। যে কোনও মুহূর্তে দুর্ঘটনা ঘটতে পারে। এইরকম বাড়িগুলির কথা পি.ডব্লিউ.ডি.কে জানিয়েছেন। এগুলি রেনোভেশন করার দরকার আছে কিনা জানাবেন?

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ** বাড়িগুলি পুরানো হলেও সবগুলিকে তো আর একসঙ্গে নিতে পারি না। এক্ষেত্রে সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্স যখন পাব তখন এগিয়ে যেতে পারব।

**গ্রামীণ বৈদ্যুতিকরণের লক্ষ্যমাত্রা**

*৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৭) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১৯৯২-৯৩ আর্থিক বছরে গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্পের মাধ্যমে মোট কতগুলি মৌজা বৈদ্যুতীকরণের লক্ষমাত্রায় ছিল; এবং

(খ) তন্মধ্যে, কতগুলি মৌজায় বৈদ্যুতিকরণের কাজ সম্পন্ন করা গেছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) বিগত ১৯৯২-৯৩ আর্থিক বছরে গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্পের মাধ্যমে মোট ৪২২টি গ্রামীণ মৌজা বৈদ্যুতিকরণের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছিল।

(খ) ৪৩৫টি।

[11-50 — 12-00 Noon.]

**শ্রী রাইচরণ মাঝি ঃ** ধার্য লক্ষ্যমাত্রার মধ্যে ৪৩৫টি মৌজায় বিদ্যুত পৌঁছে দিয়েছেন বলেছেন, কিন্তু আপনি নিশ্চয়ই জানেন যে, ১৯৭৭ সালের আগে গ্রামে বিদ্যুত পৌঁছে দেবার নামে গ্রামের মাঝখানে একটা খুঁটি পুঁতে গ্রামটাকে ইলেক্ট্রিফাইড বলে সার্টিফিকেট দেওয়া হয়েছিল, ফলে সেই গ্রামগুলোতে আর বৈদ্যুতিকরণের কাজ করা যাচ্ছে না যেহেতু খাতা-কলমে ইলেক্ট্রিফাইড বলে লেখা আছে। আমার প্রশ্ন, ঐ সমস্ত গ্রামগুলোতে পুনরায় বিদ্যুত পৌঁছে দেবার কাজটা গ্রহণ করবেন কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি, আমাদের গ্রাম্য বৈদ্যুতিকরণের পরিকল্পনা এটা দুই ভাগে করা হয়। এর একটি ভাগ হচ্ছে ভার্জিন মৌজা। সেখানে এক, দুই, পাঁচ বা দশটি লাইন করা হয়। আর একটি ভাগ হচ্ছে ইনটেনসিফিকেশন। আমি যে হিসেবটা দিলাম সেটা ভার্জিন মৌজার এবং সেখানে নতুনভাবে বিদ্যুত পৌঁছে দেওয়া হয়েছে। আপনি যা বললেন, ইন দি মিন টাইম, ঐ লাইনে নতুনভাবে দেবার ব্যাপারটা হচ্ছে রিভাইটালাইজেশন প্রোগ্রাম। আর এই কাজটা রাজ্য সরকারের টাকা দিয়ে করতে হয়, কিন্তু প্রথম লাইন দেবার ব্যাপারটা রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশনের ঋণের টাকায় করা হয়। রিভাইটালাইজেশনের জন্য তাদের কাছ থেকে কোনও ঋণ পাওয়া যায় না। এই কাজে আমাদের এস্টিমেট হচ্ছে অ্যারাউন্ড ২০ ক্রোড়স টাকার মতো লাগবে, কিন্তু রাজ্য সরকারের আর্থিক ক্ষমতায় রিভাইটালাইজেশন স্কীমের জন্য এতগুলো টাকা তো এক বছরে পাওয়া যাবে না। এটাই হচ্ছে আমাদের কাছে প্রবলেম।

[31st January, 1994]

**ডাঃ মোতাহার হোসেন ঃ** রাজ্যে কতগুলো গ্রামে বিদ্যুত পৌঁছেছে এবং সমস্ত গ্রামে বিদ্যুত পৌঁছাতে কতদিন সময় লাগবে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** কোয়েশ্চেন যেটা করেছেন এটা মূল প্রশ্নের বাইরে, তাই একজাক্ট ফিগার হাউসের কাছে রাখতে পারছি না, তবে আনুমানিক যা হিসাব তাতে ২৫,০০০ মৌজায় বিদ্যুত পৌঁছায়নি। এই ২৫,০০০ মৌজার মধ্যে, এটাও আনুমানিক, ১২,০০০ এর মতো মৌজা শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইব মৌজা। এক্ষেত্রে রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশনের যে নর্মস আছে তাতে তাদের ঋণের শর্ত অনুযায়ী এই ধরনের মৌজাগুলিতে রিটার্নের প্রশ্নে বিদ্যুত দেওয়া যায় না। যেহেতু তারা আর্থিক দিক থেকে দুর্বল সেজন্য সেখান থেকে রিটার্ন আসবে না বলে দেওয়া যায় না। তারজন্য ঐসব মৌজায় আমরা কিছু কিছু স্পেশ্যাল এরিয়া প্রোগ্রাম গ্রহণ করছি। তবে এটা আমাদের কাছে একটা প্রশ্ন এবং তারজন্য রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশনকে বলেছি নর্মস রিল্যাক্স করবার জন্য। এই ধরনের মৌজার মধ্যে ৮,০০০ মৌজাই রয়েছে দক্ষিণবঙ্গের দীপ অঞ্চলে এবং সেখানে বিদ্যুত নিয়ে যাওয়া কস্টলি। ওখানে আমরা যৌথভাবে বিদ্যুত বিভাগ এবং বিজ্ঞান প্রযুক্তিকে কাজে লাগিয়ে সোলার এবং বায়ো গ্যাস ইত্যাদির সাহায্যে অন্ততপক্ষে টেম্পোরারিলি বিদ্যুতের কিছুটা ব্যবস্থা করছি। পরে যখন আর্থিক ক্ষমতা ভাল হবে লাইন টেনে নেওয়া হবে। এটাই হচ্ছে আমাদের পরিকল্পনা।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, ঝাড়গ্রাম মহকুমাতে আই.টি.ডি.পি. ভুক্ত যে সমস্ত আদিবাসী গ্রাম আছে সেই সমস্ত জায়গায় যেখানে বিদ্যুত যায়নি সেই সমস্ত গ্রামগুলিতে অবিলম্বে এক্সটেনশনের মাধ্যমে বিদ্যুত পৌঁছে দেওয়ার কোনও পরিকল্পনা আছে কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় বিধায়কের অবগতির জন্য জানাচ্ছি, আমি যে হিসাব দিয়েছি তারমধ্যে বেশিরভাগ মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়া জেলার। এই জেলাগুলি বৈদ্যুতিকরণে পেছিয়ে আছে। অর্থাৎ ৪৩৫টি মৌজার মধ্যে ৪১৫টি মৌজাই হচ্ছে বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর জেলাতে। আমি গত বিধানসভায় বলেছি যে এইগুলিকে অগ্রাধিকার দেওয়া হচ্ছে এবং যত তাড়াতাড়ি পারা যায় আমরা চেষ্টা করছি। কিন্তু যেহেতু এখানে প্রশ্নটা এসেছে আদিবাসী, তফসিলি যে সমস্ত মৌজা আছে সে সম্বন্ধে কাজেই আমি জানাচ্ছি যে এ ক্ষেত্রে সেখানে কিছুটা সমস্যা আছে, আমরা সে সম্পর্কে আলোচনা করছি, আশা করছি আগামী আর্থিক বছরের মধ্যে সমস্যার সমাধান হয়ে যাবে। এখানে ঋণের ব্যাপারে একটা সমস্যা আছে। আমরা স্পেশ্যাল প্রোগ্রামের মাধ্যমে এটা করার চেষ্টা করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে ডাটা দিলেন তাতে দেখতে পাচ্ছি যে ২৫ হাজার মৌজাতে বিদ্যুত যায়নি, মাত্র ১৩ হাজার মৌজায় বিদ্যুত গিয়েছে—এটা একটা ভয়াবহ ব্যাপার। আপনি বলছেন, এই রাজ্যে বিদ্যুত উদ্বৃত্ত হচ্ছে এবং সেই বিদ্যুত অন্য রাজ্যকে বিক্রি করা হচ্ছে। এখানে দেখা যাচ্ছে যে ২৫ হাজার মৌজাতে বিদ্যুত যায় নি। আপনি এ ক্ষেত্রে যে সঙ্কটের কথা বললেন,—আপনি এ কথাও বলেছেন যে গ্রামীণ বৈদ্যুতিকরণের ব্যাপারে জোর দেবেন। আমার জিজ্ঞাস্য, আপনি বলুন, কতদিনের মধ্যে গ্রামীণ

বৈদ্যুতিকরণের কাজ শেষ হবে এবং যে সমস্ত সমস্যার কথা বললেন এই সমস্যাগুলি থেকে উত্তীর্ণ হওয়ার জন্য আপনার সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ডঃ শঙ্করকুমার দাস ঃ** আমার মনে হয় একটু মনে হয় ভ্রান্তি হচ্ছে—গ্রামের সঙ্গে মৌজার ব্যাপারে একটু ভ্রান্তি হচ্ছে। আমাদের টোট্যাল ৭৮ হাজার মৌজা আছে, তারমধ্যে ২৫ হাজার মৌজা বাকি আছে। এটা অ্যাপ্রক্সিমেটলি একটা হিসাব বললাম—এরমধ্যে একটু কমবেশি হতে পারে। গ্রাম এবং মৌজা এই দুটির মধ্যে একটু তফাত আছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পশ্চিমবঙ্গে মৌজার সংখ্যা ৩৮ হাজার, আপনি ৭৮ হাজার বলছেন। এটা একটু রেকর্ড দেখে আপনি বলুন।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমি তাহলে উত্তরটা একটু ঘুরিয়ে বলছি। আমাদের টোটাল যা মৌজা আছে তার ৭৮ পারসেন্ট ভার্জিন মৌজায় ইলেক্ট্রিফিকেশন হয়েছে, বাকি ২২ পারসেন্ট। এই ২২ পারসেন্ট হচ্ছে আদিবাসী, তফসিল ও নিম্ন আয়ভুক্ত লোকদের জন্য। যেমন সাউথ বেঙ্গলে কিছু মৌজা আছে।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি জানেন, মেনলি সীমান্তবর্তী মৌজা যেগুলি আছে যেমন গাঁইঘাটা, বনগাঁ ইত্যাদি এই সমস্ত জায়গায় গ্রামগুলিতে কোনও বিদ্যুত নেই। এই গ্রামগুলিতে বিদ্যুত না থাকার জন্য প্রবলেম হচ্ছে। সীমান্তবর্তী এই গ্রামগুলিতে আদিবাসী এবং তফসিল জাতির মানুষরা বাস করে। কাজেই এই সমস্ত গ্রামগুলিকে অগ্রাধিকার দিয়ে সেখানে বিদ্যুত পৌঁছে দেওয়ার কোনও পরিকল্পনা আছে কিনা?

[12-00 — 12-10 P.M.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** সীমান্তবর্তী গ্রামে বিদ্যুতায়নের জন্য বর্ডার এরিয়া ডেভেলপমেন্ট প্ল্যানের জন্য আমাদের কাছে প্রপোজাল এসেছে। আমাদের বাংলাদেশের বর্ডার এরিয়া কুচবিহার থেকে শুরু করে একেবারে তলায় দক্ষিণ ২৪-পরগনা পর্যন্ত আমরা প্রপোজাল পাঠিয়েছি। আমরা যে এস্টিমেটস পাঠিয়েছি যদি সেটা অ্যাপ্রুভাল হয় তাহলে সেটা আমরা করে দেব। এখানে তফসিলি জাতি এবং উপজাতি লোকের সংখ্যা বেশি এটা ঠিকই, তবে আমরা এটা আন্ডার বর্ডার এরিয়া ডেভেলপমেন্ট প্রোগ্রামের মধ্যে করব।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, দার্জিলিং-এর পাহাড়ী অঞ্চলে যে মৌজা আছে সেখানে কতগুলিতে ইলেক্ট্রিফিকেশন সম্প্রসারণ করার পরিকল্পনা আছে? দ্বিতীয় প্রশ্ন হল দার্জিলিং-এর পাহাড়ী অঞ্চলে যে চা বাগান আছে সেখানে কি গ্রামীণ বৈদ্যুতিকরণের আওতায় নিয়ে আসা হয়েছে কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আপনি দুটি প্রশ্ন করেছেন। দার্জিলিং-এর চা-বাগান বাদ দিয়ে যে লাইনগুলি হয়েছে তাতে শতকরা ৬০ ভাগ বিদ্যুতায়ন হয়েছে। এখানে আমরা যে লাইনগুলি নিয়ে যাচ্ছি এই লাইনের সঙ্গে আজকে যে মেন পাওয়ার নিয়ে যাব তার সঙ্গে বিদ্যুতায়নের যোগাযোগ রয়েছে। কালিম্পং এলাকায় সিকিম থেকে বিদ্যুত এনে রংপু বাজারে বিদ্যুত দেবার চেষ্টা করছি। এই পরিকল্পনার কাজ শুরু হয়েছে। দ্বিতীয় প্রশ্নের উত্তর হল, চা-বাগানে আমাদের কর্মচারিরা থাকেন তাদের জন্য সেখানে বিদ্যুতায়নের জন্য ২-৩ বছর

ধরে চেষ্টা করছি। চা-বাগানের বিদ্যুতায়নের ব্যাপারে একটা অংশ ব্যয় বহন করবে মালিকরা কিন্তু এই ব্যাপারে খুব বেশি সাড়া পাওয়া যায় নি। আমি শতকরা হিসাবে বলি নট মোর দ্যান ৩০ পারসেন্ট। ৩০ ভাগের বেশি চা-বাগান থেকে সাড়া পাওয়া যায় নি। আমাদের প্রায়ই মিটিং হচ্ছে, চা-বাগানের মালিক পারশিয়ালি খরচ বহন করবেন বলে কথা দিয়েছেন এর পুরোপুরি দায়িত্ব রাজ্য সরকারকে বহন করতে হয়, এই ব্যাপারে কোনও ঋণ পাওয়া যায় না।

**শ্রী সঞ্জীব দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, ১৯৯২-৯৩ সালে লক্ষ্যমাত্রা কত ছিল, তার মধ্যে হাওড়া জেলায় কত ছিল এবং তার কতটা বিদ্যুতায়ন হয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমার কাছে ডিস্ট্রিক্ট ওয়াইজ ব্রেক আপ নেই। মোট ৪২২টি টারগেট ছিল, তার মধ্যে ৪৩৫টি করা হয়েছে। এই ৪৩৫ টির মধ্যে তিনটি জেলাকে অগ্রাধিকার দেওয়া হয়েছে, সেই তিনটি জেলা হল মেদিনীপুর, বাঁকুড়া এবং পুরুলিয়া।

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই যে ভারজিন মৌজায় বিদ্যুতায়নের অনুমোদন দেওয়া হয়েছে এই কাজ শেষ করার জন্য কোনও নির্দিষ্ট সময় সীমা আছে কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমাদের রাজ্য বিদ্যুত পর্ষদ প্রতিটি কাজের সময় সীমা দিয়ে দিয়েছে। আমি যেগুলি বললাম সেই কাজগুলি শেষ হয়ে গিয়েছে, ৪৩৫টির কাজ শেষ হয়ে গিয়েছে গত বছর। এই বছর আরও নূতন করে টারগেট নিয়েছি এবং সেইগুলি রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনে পাঠানো হয়েছে, যে যে ভাবে অ্যাপ্রুভাল আসে সেইরকম ভাবে কাজটা আরম্ভ করি।

**শ্রী নিমা তেসরিং মোক্তান ঃ** কালিম্পং অঞ্চলে পোলের সমস্যা সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয় অবগত আছেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** হ্যাঁ, মাননীয় সদস্য ঠিকই বলেছেন, ওখানে পোলের সমস্যা আছে। আমরা সাধারণ রিইনফোসর্ড কংক্রিট পোল ইউজ করি। ওখানে বন বিভাগ আমাদের কাঠের পোল দেবেন বলে স্বীকার করেছেন। আমরা ওদের কাছ থেকে গত সপ্তাহে একটা চিঠি পেয়েছি, তাতে ওরা কাঠের পোল দেবেন বলে বলেছেন। এটা হলে আমাদের পক্ষে সুবিধা হবে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি বন্যার আগে এবং পরেও উত্তরবঙ্গে গিয়েছিলেন। এর আগে আপনি বলেছিলেন, ফরেস্ট ভিলেজে যে পরিসংখ্যান দিলেন এর মধ্যে পড়ে কিনা জানিনা। বনবস্তিতে বিদ্যুত সমস্যা সাংঘাতিক। আপনি ওখানে বলেছিলেন এবং এখানে বাজেট বক্তৃতাতেও ছিল যে বনাঞ্চলে বিদ্যুতায়নের ব্যাপারটা রাজ্য সরকারের দৃষ্টিতে রয়েছে। বন বস্তিতে, সোলার এনার্জির যে কথা আপনি বললেন, সেখানে যারা খুব পিছিয়ে পড়া মানুষ, ইকনোমিক্যালি রিডাভন্ট এস.সি. এবং এস.টি. মানুষদের বাস। এই অবস্থায় আপনার ঐ পরিকল্পনা দ্রুত বাস্তবায়নের কোনও চিন্তা আছে কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমরা যেখানে সোলার এনার্জি বেশি সেখানে কাজটা করি। সেখানে যদি গাছপালা যদি না থাকে, সেখানে এটা করি। এরজন্য আমাদের স্টাডি করতে হয় সান রে পাওয়া যাবে কিনা তা আমাদের এক বছর ধরে স্টাডি করতে হয়। বছরের কোন সময়ে সূর্যের আলো পাওয়া যাবে, কোন সময়ে পাওয়া যাবে না, এটা স্টাডি করতে হয়। কোনও গাছপালা না থাকলে, আমরা তিন-চার মাসের মধ্যে স্টাডি করার কাজটা করে কাজ করি। আপনি যে বক্সা এরিয়ার কথা বললেন, সেখানে আমরা স্টাডি করছি। ওখানে একটা ফর্ম ফিল-আপ করতে হয় সূর্য রশ্মি সম্বন্ধে। ভারত সরকারের মিনিস্ট্রী অব এনার্জি'র একটা ফর্ম আছে, সেটা ফিল আপ করতে হয় এবং এটা আমাদের সমীক্ষা করে তবেই করতে হয়। সেজন্য সময় লাগছে। তবে আমাদের পরিকল্পনা নিশ্চয়ই আছে। আমি তো ঘোষণা করেছি যে অনুন্নত, আদিবাসী এলাকায় যেখানে বিদ্যুত এখনও পৌঁছায় নি, সেখানে বিদ্যুতায়ন করতে হবে। সেটা আমাদের কাছে সবচেয়ে বড় চ্যালেঞ্জ।

[12-10 — 12-20 P.M.]

**শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি মাঝে বিধায়কদের কাছে একটা চিঠি পাঠিয়ে জানতে চেয়েছিলাম যে সংশ্লিষ্ট এলাকায় বিদ্যুতায়ন হতে কতটা বাকি আছে এবং কতগুলো কেবল খুঁটি পোতা হয়েছে, কি কি অসুবিধার জন্য কাজ বন্ধ হয়ে আছে। এইসব বিষয় সমীক্ষা করার জন্য আপনি বিধায়কদের কাছে জানতে চেয়েছিলেন। আপনার কাছে আমি বলেছিলাম যে দীর্ঘদিন ধরে অনেক স্কীম বন্ধ হয়ে আছে। আপনি বলেছিলেন অর্থের অভাবের জন্য এটা হচ্ছে না। সেজন্য আপনি বলেছিলেন, সমস্ত বিধায়কদের কাছ থেকে জেনে সমস্ত কিছু সমীক্ষা করে বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে টাকা পাওয়া যাবে কিনা, অর্থ পেলে গ্রামে বিদ্যুতায়ন কিভাবে সম্প্রসারণ করা যাবে সেটা আপনি দেখবেন। সেই সমীক্ষা করার কাজ কতদূর কি তা জানতে পেরেছেন কি? যাতে এই অবহেলিত গ্রামগুলোতে, মৌজাগুলোতে বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে সাহায্য পেয়ে বিদ্যুতায়ন করা যায়, এই ব্যাপারে আপনি বলবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমি ৪৭ জন মাননীয় বিধায়কদের কাছ থেকে উত্তর পেয়েছি। আমার দপ্তর থেকে সেই উত্তরটাকে তিনটি ভাগে ভাগ করেছে। (১) ভার্জিন মৌজা, (২) ইলেক্ট্রিফিকেশন যেখানে হয়নি, এবং (৩) রিভাইটালাইজেশন। এগুলোকে আলাদা করে সাজিয়ে এবারে আমরা সমস্তটা পাঠাচ্ছি। এই যে কিছুক্ষণ আগে আমি বলছিলাম, বর্ডার এরিয়াতে যে সমস্ত প্রোজেক্ট আছে সেগুলোর জন্য, আপনাদের কাছ থেকে উত্তর পাওয়ার পর দিল্লিতে পাঠাচ্ছি। দিল্লিতে রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশনের কাছে পাঠাচ্ছি। এই হচ্ছে আমাদের স্কীম, আমাদের বলতে অন্তত দ্বিধা নেই যে আপনাদের ইনফরমেশন পাওয়ার ফলে খুব সুবিধা হয়েছে। আগে এস ই বি এবং আর ই সির ঘাটতি ছিল। একটা তফাত হয়েছিল। এখন আপনাদের ইনফরমেশনের ভিত্তিতে কাজ হচ্ছে। এখন আমরা পাঠাচ্ছি। যে রকম যে রকম পাব স্যাংশনও সেইরকম করা হবে এই বিষয়ে নিশ্চিত থাকতে পারেন।

**জলকর আদায়ে ভূমি সহায়ক**

*৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৫) **শ্রী ধীরেন সেন ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ভূমি সহায়কদের জলকর আদায়ের দায়িত্ব দেওয়ার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, তা কত দিনে কার্যকরী হবে বলে আশা করা যায়?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) আপাতত সরকারের এরূপ কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, জলকর আদায়ের ক্ষেত্রে যে ১২ কোটি টাকা পাওয়ার কথা তা এই মুহূর্তে আলোচনা হওয়ার পরে জানা গেল যে মিউনিসিপ্যালিটি আদায় করার চেষ্টা করছেন। এটা করলে সুবিধা হবে এবং এই ব্যাপারে সরকারের মতামত কি এবং আদায় করা হবে কিনা?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনি তো দীর্ঘদিনের লোক আপনি জানেন যে ভূমি সহায়ক ও ভূমি রাজস্ব এবং তৎসংক্রান্ত সেস, সারচার্জ ইত্যাদির ক্ষেত্রে বিভিন্ন বিভাগ থাকে। ঋণ কিস্তি ঋণ আদায় করার ক্ষেত্রে আপনার এলাকায় যেমন ময়ূরাক্ষী প্রোজেক্ট, আমার এলাকায় বর্ধমান এবং হুগলির ডিভিসির ইরিগেশন দপ্তর কর আদায় করে, তাদের নিজস্ব অ্যাপারেটার্স আছে। তবে আমরা এখন রিসোর্স মোবিলাইজেশনের সিদ্ধান্ত নিয়েছি কারণ এই জিনিস তো আর চলতে পারে না যে জিনিস নেবে আর কর দেবে না। তাই আমরা স্থায়ী পঞ্চায়েত সমিতির সাহায্য নিয়েছি। এমন কি এইসব ঋণের ক্ষেত্রে আমরা ক্যাম্প করছি এবং ক্যাম্প করার পরে নোটিশ দিই। তবে অফিসিয়াল অ্যারেঞ্জমেন্ট এখন যেটা হচ্ছে তাতে এটা জেনে রাখবেন এটা করতে গেলে প্রত্যেকটি ডিপার্টমেন্টকে এমপাওয়ার করতে হয়। এরজন্য অ্যাক্ট রুলস ইত্যাদির সিদ্ধান্ত নিয়েছি এগুলো করতে হবে। ভূমির তফসিলদারদের কর্তৃত্ব রেগুরালাইজেশনের সাথে ভূমি রাজস্ব আদায়, সেস, সারচার্জ ইত্যাদি ঋণ আদায় বিভিন্ন বিভাগ করে। এরজন্য ক্যানেল অফিস আছে, তাদের লোকেরা হেল্প করে। তবে বিষয়টা একটু জটিল এবং আলোচনা করে করতে হবে। এক্ষেত্রে আমাদের কনসেপশন পরিবর্তন করতে হবে। রুর‍্যাল পপুলেশন এবং আরবান পপুলেশন নিয়ে বেশ গন্ডগোল আছে। মাননীয় বিদ্যুতমন্ত্রী তার যে প্রশ্নের উত্তর দিলেন তাতে রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের ক্ষেত্রে টোটাল পপুলেশনের রুর‍্যাল পপুলেশন এবং আরবান পপুলেশনের মৌজা নিয়ে কথা উঠেছে। এই প্রসঙ্গে জানাই যে, মৌজার ক্ষেত্রে দেখা যায় এমন অনেক মৌজা আছে যেখানে অনেক লোক থাকে। আবার অনেক মৌজা আছে যেখানে লোকের বসবাস নেই। কিন্তু আমাদের বহুদিনের অভিজ্ঞতায় দেখেছি যে.নাম্বার অফ মৌজা যেটা ৩৮ হাজার বলেছেন নাম্বার অফ মৌজা আর ভিলেজের ভেতরে তফাৎ আছে। কিন্তু সেটা এত তফাৎ হয় না।

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

### পুরুলিয়া জেলায় সার্বিক উন্নয়ন সংস্থা

*৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৪) **শ্রী নটবর বাগদী ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পুরুলিয়া জেলার উন্নয়নে একটি সার্বিক উন্নয়ন সংস্থা গঠন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

আপাতত না।

### বক্রেশ্বর তাপবিদ্যুত প্রকল্পে জাপানী সাহায্য

*৬২। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৯) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি?

(ক) বক্রেশ্বর তাপবিদ্যুত প্রকল্পে রাজ্য সরকার জাপান থেকে কোনও আর্থিক সাহায্য পাচ্ছেন কি না; এবং

(খ) সত্যি হলে, কি কি শর্তে এই ঋণ/সাহায্য পাওয়া যাচ্ছে?

**বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, বক্রেশ্বর তাপবিদ্যুত প্রকল্পের ২টি ২১০ মেঃ ওঃ ক্ষমতা সম্পন্ন ইউনিট তৈরির জন্য বয়লার, টার্বোজেনারেটার ও প্রয়োজনীয় আনুষঙ্গিক যন্ত্রপাতি এবং সমগ্র প্রকল্পটির (৫×২১০ মেঃওঃ) পরিকাঠামোগত কাজের কিছু অংশ নির্মাণের জন্য জাপানের ও.ই.সি.এফ সংস্থা থেকে ২৭৬৬৯ মিলিয়ন ইয়েন (আনুমানিক ৭৭৩.৪০ কোটি টাকা) ঋণ পাওয়া যাবে বলে আশা করা হচ্ছে।

(খ) উক্ত ঋণ পাওয়ার শর্তগুলি নিম্নরূপ ঃ—

(১) বার্ষিক ২.৬ শতকরা হারে সুদ দিতে হবে।

(২) উক্ত ঋণ ১০ বছরের গ্রেস পিরিয়ড সহ ৩০ বছরের মধ্যে সুদ সমেত পরিশোধ করতে হবে।

### জৈব গ্যাস প্ল্যান্ট

*৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৫) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৩ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত রাজ্যে রূপায়িত

(১) পরিবার উপযোগী ও

(২) প্রতিষ্ঠান উপযোগী

জৈব গ্যাস প্ল্যান্টের মোট সংখ্যা কত?

**বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৭৪ সাল থেকে ১৯৯৩ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত

(১) পরিবার উপযোগী জৈব গ্যাস প্ল্যান্টের মোট সংখ্যা ৭০,৪৯৪।

(২) প্রতিষ্ঠান উপযোগী জৈব গ্যাস প্ল্যান্টের মোট সংখ্যা ৬।

**Mr. Speaker :** The question hour is over.

## MOTION FOR FELICITATION TO KAPILDEB

Today, at the outset, Dr. Zainal Abedin has mentioned the question of Shri Kapil Dev's World Record — 431 wickets which is equivalent to Sir Richard Hadley of New Zealand. It is by an agreement of all parties here and, I have seen the motion which read as follows :

The West Bengal Legislative Assembly expresses its profoundest admiration on the extra-ordinary achievement of Shri Kapil Dev Nikhaj, ICE CRICKETER of India for his brilliant and marvellous performance of equating the so long established World Record of 431 wickets of Sir Richerd Hadley of New Zealand in the Second Test between India and Srilanka at Bangalore at the historical hour of 4 minutes past 10 on the 30th January, 1994. His performance in scoring runs is also examplary and noteworthy. India is certainly proud for the unprecedented record built by Shri Kapil Dev Nikhanj amongst the Cricket playing Nations and this glorious record will continue to inspire the progeny for all times to come.

This Assembly extends warmest felicitations to Shri Kapil Dev at this hour of historical event in the Cricket playing World. May devinity bless him more as all rounder.

The motion has been signed by Dr. Zainal Abedin, Shri Prabodh Chandra Sinha, Shri Lakshmi Kanta Dey, Shri Rabin Deb, Shri Bindeswar Mahato, Shri Nirmal Das, Shri Kamakhya Charan Ghosh, Shri Deba Prasad Sarkar, Shri Samar Hazra and Shri Kiranmoy Nanda.

The motion of 'congratulation' was then put and adopted.

### Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** Today, I have received four notices of Calling Attention, namely :

(1) Non-availability of A.R.V. in the Midnapore district - Dr. Manas Bhunia.

(2) Reported attack on the elected members of Gorshe G.P. under Muraroi - I Panchayat Samity in the district of Birbhum - Dr. Motahar Hossain.

(3) State Government's stand regarding setting up of Circuit Bench of High Court in North Bengal - Shri Nirmal Das.

(4) Danger of destruction of echological balance in North Bengal for reckless mining of dolomite at Bhutan Hill - Shri Nirmal Das.

Shri Nirmal Das has given two notices. This cannot be done. one notice has to be given.

I have selected the notice of Dr. Motahar Hossain on the subject of Reported attack on the elected members of Gorshe G.P. under Muraroi - I Panchayat Samity in the district of Birbhum.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir the statement will be made on the 10th February.

## PRESENTATION OF REPORT

**Presentation of the Seventh Report of the Subject Committee on Panchayat, 1993-94.**

**Shri Samar Baora :** Sir, I beg to present the Seventh Report of the Subject Committee on Panchayat, 1993-94 on Land & Land Utilisation and Rural Development Departments.

**Presentation of the Third Report of the Committee on the Entitlements of the Members, (1993-94). :**

**Shri Hashim Abdul Halim :** I (the Chairman of the Committee), beg to present the Third Report of the Committee on the Entitlements, 1993-94.

## LAYING OF RULES

**Amendments to the Darjeeling Gorkha Hill Council (Elections) Rules, 1988.**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission. I beg to lay the Amendments to the Darjeeling Gorkha Hill Council (Elections) Rules, 1988, published under Notification No. 115-HA, dated

[31st January, 1994]

the 1st December, 1993, and published in the Calcutta Extraordinary Gazetee on 1/12/93.

## LAYING OF REPORTS

### Annual Report and Audit Report of the Damodar Valley Corporation for the year 1991-92

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the Annual Report and Audit Report of the Damodar Valley Corporation for the year 1991-92.

### Annual Budget of the Damodar Valley Corporation for the year 1993-94

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the Annual Budget of the Damodar Valley Corporation for the year 1993-94.

## ZERO HOUR

[12-20 — 12-30 P.M.]

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আমাদের উত্তরবঙ্গ চা শিল্প নির্ভর। সেখানে আর কোনও শিল্প নেই। সেখানে পরিবহন শিল্প গড়ে উঠেছিল। সেই উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনে আমাদের কোচবিহারের ছেলেরা কাজ করে এবং বর্তমানে সেখানে পাঁচ হাজারের বেশি কর্মচারী আছে। সম্প্রতি রাজ্য সরকারের একটি খবরে জানা গেল সেখানকার পরিবহন সংস্থাটাকে ভেঙে মধ্যবঙ্গ পরিবহন সংস্থা গড়ে তোলা হবে। নতুন করে মধ্যবঙ্গ পরিবহন সংস্থা গড়ে তোলা অত্যন্ত জরুরী। কিন্তু এর জন্য আলাদা পরিকাঠামো গড়ে তোলা হোক। উত্তরবঙ্গ পরিবহন সংস্থাকে ভেঙে যেন এটা করা না হয়। সেখানে চা বাগিচা, বনাঞ্চল, বকসা এবং অন্যান্য যে সমস্ত প্রত্যন্ত জায়গা আছে সেখানে এখনো পর্যন্ত বাস চলাচল নিশ্চিন্ত করা যায়নি। আলিপুরদুয়ার থেকে যে রকেট বাসটা আছে সেটা এখন কনডেম হয়ে গেছে এবং আলিপুরদুয়ার থেকে কলকাতা আসতে সেই বাসটার সময় লাগে ২৪ ঘন্টা। আমি মাননীয় পরিবহন মন্ত্রী, বিভাগের চেয়ারম্যান এবং ম্যানেজিং ডিরেক্টারকে বলেছি কিন্তু কিছু হয়নি। আমাদের দাবি কালচিনি, মাদারিহাট, কুমারগ্রাম থেকে রকেট বাস চালু করা হোক এবং আলিপুর থেকে একটি নতুন রকেট বাস চালানো হোক। পশ্চিমবঙ্গ সরকারের নীতি ছিল প্রত্যন্ত জায়গাগুলোর উপর বেশি নজর দেওয়া হবে এবং সেইসব জায়গায় যোগাযোগ ব্যবস্থা গড়ে তোলা হবে। তাছাড়া আমি রাজ্য সরকারকে অনুরোধ করব উত্তরবঙ্গ পরিবহন সংস্থাকে ভেঙে যেন মধ্যবঙ্গ পরিবহন সংস্থা গড়ে তোলা না হয়। উত্তরবঙ্গে এখনও বহু জায়গা আছে সেখানে কোনও বাস টার্মিনাস নেই। আমাদের দাবি মাথাভাঙ্গা, জয়গাঁ, বীরপাড়া এই সমস্ত জায়গায় বাস টার্মিনাস গড়ে তোলা হোক এবং প্রত্যন্ত এলাকার লোকেদের যাতে পরিবহন পরিষেবার মধ্যে আনা যায় সেই চেষ্টা করা হোক।

**শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে আমার

এলাকার স্বাস্থ্য বিভাগিয় সম্বন্ধে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র কালিগঞ্জে যে প্রাইমারি হেলথ সেন্টারটি আছে সেটাকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে উন্নীত করবার কথা ছিল, কিন্তু সেই কাজ এখনও হয়নি। আমি দাবি করছি অবিলম্বে গ্রামীণ হাসপাতালে উন্নীত করবার কাজ শুরু করা হোক। পলাশী একটা ঐতিহাসিক জায়গা এবং সেখানে প্রায় ৩০, ৪০ হাজার লোকের বাস, যোগাযোগের অভাবে সাবসিডিয়ারি হেলথ সেন্টারে তারা চিকিৎসার সুযোগ পায়না। তাই দেবগ্রাম এবং মীর পলাশীর এস.এইচ.সি.কে অবিলম্বে প্রাইমারি স্বাস্থ্য কেন্দ্রে উন্নীত করার জন্য আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অজয় দে ঃ** (অনুপস্থিত)

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় একটি গুরুত্বপূর্ণ বিষয় এই সভায় উত্থাপন করছি। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার টিকে আছে ভোটার লিস্টে কারচুপি করে। বাংলাদেশ থেকে ভোটাররা আসছে এবং ভোট দিয়ে চলে যাচ্ছে। এটা একটা ইম্পটেন্ট ব্যাপার। এখানে রাজার হাট বিধানসভা কেন্দ্রের এম.এল.এ. আছেন, রাজার হাটের একজন ভোটার উত্তম গুহ তার নাম আমার কেন্দ্রেও ঢোকানো হয়েছে। তার নাম মিলে গেছে, আমরা অবজেকশন দিয়েছি, তার ফলে আমাদের কংগ্রেস কর্মিদের মারধোর করা হয়েছে। সেই জন্য টি.এন. সেশন যে সচিত্র পরিচয় পত্র চালু করার কথা বলেছেন, এটা এখানে প্রয়োগ করা হোক। তাহলে পশ্চিমবাংলা থেকে বামফ্রন্ট সরকার ধুয়ে মুছে যাবে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্যার, আপনি জানেন যে এমনি বিভিন্ন চ্যানেল-এ বাইরে থেকে ইল্লিগ্যাল চ্যানেলের মাধ্যমে কিছু ফরেন এক্সচেঞ্জ আমাদের দেশে আসে। বিশেষ করে এই জায়গাটা হল কমবে। এবং গতকালকে স্টেটসম্যান পত্রিকাতে বের হয়েছে এই যে হাওয়ালা, এতে যে লিস্টটা — যে ডায়েরি তারা সিজ করেছে তাতে প্রায় ৪০ জন বিভিন্ন কেন্দ্রীয় মন্ত্রী, রাইট ফ্রম রাজীব গান্ধী, এল.কে. আদবানি, শঙ্করানন্দ ইত্যাদি সকলের নাম এর সঙ্গে যুক্ত আছে। এখন আমার প্রশ্নটা হল এই যে এবার রাজ্যসভায় যিনি দাঁড়িয়েছেন মিঃ সন্তোষ বাগোডিয়া — এখন এখানে অর্থমন্ত্রী আছেন, এই বিষয়ে যদি তিনি একটু আমাদের এনলাইটেন করতে পারেন, কারণ এটা কোর্টে অ্যাকসেপটেড হয়েছে অ্যান্ড ইট অ্যাপিয়ার্স ফ্রম দি কোর্ট, এটা অস্বীকার করার জায়গা নেই। মিঃ সন্তোষ বাগোডিয়া এই লেনদেনের সঙ্গে, দেওয়া বা নেওয়ার সঙ্গে যুক্ত আছেন কি না এবং এই বিষয়টা আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এটা আমি আপনার কাছে জিজ্ঞাসা করতে চাইছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর মারফত কেন্দ্রীয় রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অত্যন্ত পরিতাপের বিষয়, বিগত কয়েকটি অর্থনৈতিক বছরে পশ্চিমবঙ্গের কতকগুলো রেল প্রকল্পের ক্ষেত্রে চূড়ান্ত বঞ্চনা চলছে। আমাদের রাজ্যের বালুরঘাট একলাখি প্রকল্পে, দিঘা তমলুক প্রকল্প, দক্ষিণ ২৪ পরগনার আরও দুটি রেল লাইন এবং কলকাতার মধ্যেও শ্রীমতী ইন্দিরা গান্ধীর যে স্বপ্ন ছিল মেট্রো রেল সম্পর্কে, এইসব ক্ষেত্রে গত কয়েকটি অর্থনৈতিক বছরে তাকে চূড়ান্ত বঞ্চনা করেছে। পরিস্থিতি এমন জায়গায় এসেছে, মেট্রো রেল এর কাজ বন্ধ হয়ে গেছে এবং যে সমস্ত রেল প্রকল্পগুলোর

প্রস্তাব ছিল, সেখানে প্রকল্পগুলোতে টাকা পাওয়া যাবে কি না তা সন্দেহ দেখা দিয়েছে। মাননীয় অর্থমন্ত্রীর নেতৃত্বে একটা সর্বদলীয় কমিটি নিয়ে আমরা গিয়েছিলাম দিল্লিতে, যেখানে রেলমন্ত্রী সি.কে. জাফর শরীফ তিনি একটা কথা বার বার বলার চেষ্টা করেছেন যে টাকা পেলে দেব। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে টাকা পেলে দেওয়া যাচ্ছে, কিন্তু পশ্চিমবঙ্গের রেল প্রকল্পগুলো কেন পড়ে রয়েছে? বরকত গনিখান চৌধুরি মহাশয় যখন রেলমন্ত্রী ছিলেন তখন রেল প্রকল্পগুলো মঞ্জুর হয়েছে এবং টাকাও পাওয়া গিয়েছিল, এটা রাজনৈতিক ব্যাপার নয়, এটা কোনও প্রাদেশিকতার ব্যাপার নয়, অর্থমন্ত্রী এখানে আছেন তিনি নেতৃত্ব দিয়েছিলেন, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। রেলমন্ত্রী কোন দৃষ্টিভঙ্গি নিয়ে, কাজের ইচ্ছায় পরিচালিত হচ্ছেন তা আমরা জানি না! তবে এটা পরিষ্কার বুঝতে পারছি যে, একটা ভয়ঙ্কর পশ্চিমবঙ্গ বিরোধী আমলা-চক্র রেল বোর্ডে দানা বেঁধেছে। এর মূলে আঘাত করা দরকার এবং এই হাউস থেকে একটা রেজলিউশন গ্রহণ করে আপনার মাধ্যমে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাতে চাই। আমাদের দাবি, পশ্চিমবাংলার রেল প্রকল্পগুলিকে আর্থিক মঞ্জুরি দিতে হবে, মেট্রো রেলের বরাদ্দ বৃদ্ধি করতে হবে, দিঘা-তমলুক স্যাংশন করতে হবে, বালুরঘাট-একলাক্ষ্মী স্যাংশন করতে হবে। এ ব্যাপারে যা যা করণীয় তা করার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে দাবি পেশ করছি। সঠিক সময় সঠিক জায়গায় আমাদের এই দাবিগুলি তোলা হোক। হাউসে মাননীয় অর্থমন্ত্রী উপস্থিত আছেন। ইতিপূর্বে এইসব দাবি উত্থাপনে উনি আমাদের নেতৃত্ব দিয়েছিলেন। আজকে যদি উনি এ বিষয়ে কিছু বলেন তাহলে আমরা শুনতে পারি।

[12-30 — 12-40 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ যে, আমি মেনশনে একটা ব্যাপার বলতে চেয়েছিলাম, সেটা আজকে মেনশন না থাকা সত্ত্বেও আপনি আমাকে বলতে সুযোগ দিয়েছেন।

স্যার, এটা বিশেষ কোন ব্যাপার নয়, ভাইস-চ্যান্সেলর রবীন্দ্র ভারতী ইউনিভার্সিটির বিরুদ্ধে আমি একটা অভিযোগ চ্যান্সেলরের কাছে করেছি এবং আপনার কাছেও দাবি রাখছি যে, এই অভিযোগের ভিত্তিতে একটা হাই লেভেল এনকোয়ারি কমিটি অথবা সরাসরি এই হাউস থেকে সি.বি.আই.'কে দেওয়ার জন্য — আর্থিক ইরেগুলারিটিস থেকে শুরু করে তার আরও বিভিন্ন বেআইনি কার্যকলাপ — আমি যে প্রায় সাতটি অভিযোগ তার সম্বন্ধে করেছি। এমন কি এক জায়গায় একটা ঝিল কন্সট্রাকশন করতে গিয়ে ১৭ লক্ষ টাকা তছরূপ এর অভিযোগ তার সম্পর্কে আনা হয়েছে। আর এক জায়গায় ৯ লক্ষ ৫০ হাজার টাকার, ক্লিয়ার অ্যালিগেশন, ডিফলকেশন হয়েছে। যেটা উনি একটা বিল্ডিং এডুকেশন ফান্ড থেকে পেয়েছিলেন এবং সেটা একজিকিউটিভ কাউন্সিল প্রমাণ করে দিয়েছে যে, তিনি সেটা তছরূপ করেছেন। এ ছাড়াও তাঁর ব্যক্তিগত জীবন নিয়ে এবং বিভিন্ন নিয়োগ তিনি যা পোস্ট গ্রাজুয়েটের ক্ষেত্রে করেছেন, সেখানেও টাকা পয়সা নিয়েছেন— ফ্যাকালটির লোকেদের কাছ থেকে। আমার এই সাত দফা অভিযোগ — ১৭ লক্ষ টাকা এক জায়গায় এবং আর এক জায়গায় কন্সট্রাকশনের জন্য ৯ লক্ষ ৫০ হাজার টাকা তছরূপ করেছেন।

স্যার, একটা ভাইস-চ্যান্সেলর যদি টাকা তছরূপ করেন এবং তার ব্যক্তিগত জীবন যদি এত অসৎ হয় এবং সেটা রবীন্দ্র ভারতী ইউনিভার্সিটির মতো জায়গায় হয় তাহলে সেটা আমাদের একটা লজ্জা। এমন কি ঘন ঘন তিনি বিদেশে যান, রবীন্দ্রনাথের সমস্ত দুষ্প্রাপ্য ছবি সেখানে নিয়ে চলে যান উপহারের জন্য। এই সমস্ত নজির আছে। তিনি বিভিন্ন কন্স্যুলেটে যান, মদ্যপ অবস্থায় তাকে বাড়ি ফিরিয়ে নিয়ে আসতে হয়। এ লজ্জা রাখার জায়গা নেই। আমি বলছি, এটা কোন ব্যক্তির ব্যাপার নয়। আমি বলছি, উনি আমার ব্যক্তিগত শত্রু নন, রাজনৈতিক বা অন্য দিক দিয়েও শত্রু নন। কিন্তু এমন একটা মানুষ রবীন্দ্রনাথের নামের প্রতিষ্ঠান চালাবেন! এই যদি অবস্থা তৈরি হয় তাহলে এটা একটা কলঙ্ক। এই কলঙ্ক শুধু আমার ব্যক্তিগত বা কংগ্রেসের নয়, এই কলঙ্ক এই রাজ্যের এবং সমস্ত জাতির। আমি চাই, যে চিঠি আমি চ্যান্সেলরের কাছে দিয়েছি সে অনুযায়ী বিধানসভার মাধ্যমে আপনি একটা এনকোয়ারি করুন। আমার এই অভিযান, আমি বলছিনা কতটা ঠিক — আমি যে অভিযোগ করেছি অর্থ সংক্রান্ত, সমস্ত দুষ্প্রাপ্য ছবি বিক্রি করে দেওয়া থেকে আরম্ভ করে তার চরিত্র সম্পর্কে, আপনি একটা এনকোয়ারি করুন এবং সি.বি.আই. ছাড়া এখানে এনকোয়ারি করার অন্য কোনও পথ আর নেই। এই হাউসে আমি দাবি করছি দলমত নির্বিশেষে, এই ভাইস-চ্যান্সেলর সম্পর্কে একটা সি.বি.আই. এনকোয়ারি হোক। আমি এর কপি জেরক্স করে আপনার হাতে দিতে চাই। স্যার, ধন্যবাদ।

## STATEMENT UNDER RULE-346

**Mr. Speaker :** Now Dr. Asim Kumar Das Gupta will make a statement.

**Dr. Asim Kumar Dasgupta :**

Mr. Speaker Sir,

I would like to inform the House that the State Government has taken a significant step today. As Members are aware, this House approved the Indian Stamp (West Bengal Amendment) Bill in 1990 which thereafter received the assent of the President of India. This amendment introduced, inter-alia, the concept of market value.

2. Several preparatory steps had to be undertaken before this amendment could be given effect to. On the successful completion of the actions required, the West Bengal Amendment of 1990 has been given effect from today, the 31st day of January, 1994.

3. From this date, in all the instruments concerning immovable properties that are presented for registration, the market value of such property will have to be clearly stated, on the basis of which registration fees and stamp duties will be levied.

4. We have also initiated certain steps to streamline the administration of the Registration offices in the State. The District Magistrates have

been declared as ex-Officio Additional Inspectors General of Registration and the Additional District Magistrates have been appointed ex-officio Joint Inspectors General of Registration. The role of District Magistrates in matters relating to adjudication, reference cases and appeals under the Stamp Act has been further emphasised.

5. Along with other steps, we also seek cooperation of all Members of this House in disseminating this information among the people of the State.

**Mr. Speaker :** The statement will be circulated.

## ZERO HOUR

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৮শে জানুয়ারি আমার নির্বাচনী কেন্দ্রের বেলেদুর্গানগর গ্রাম পঞ্চায়েতের সদস্য যুব্বার খাঁ তিনি যখন বেলে দুর্গানগর গ্রাম পঞ্চায়েতের কাছে জীবনমন্ডলের হাট থেকে বিকাল ৫ টার সময় সাইকেল করে ফিরছিলেন এমন সময়ে যদুখালির গ্রামের কাছে সি.পি.এম এবং বি.জে.পির সমাজবিরোধীরা তার সাইকেল আটক করে এবং আটক করে তার পিছন দিক থেকে গুলি চালায়। এরপর তাকে নৃশংসভাবে কুপিয়ে কুপিয়ে হত্যা করে। তার পিছনে কয়েকটি সাইকেল ভ্যান আসছিল। ঐ একই গ্রামের বাসিন্দা গীতা ঘরামি ঐ সাইকেল ভ্যানে আসছিল। সেই দুস্কৃতকারিদের চিনতে পেরে চিৎকার করতে থাকে। এরপর দুস্কৃতকারিরা গীতা ঘরামিকেও অনুরূপভাবে গুলি করে টাঙ্গি কুড়ুল দিয়ে নৃশংসভাবে হত্যা করে। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, এই যে নারকীয় হত্যাকান্ড ওখানকার সমাজবিরোধীরা দীর্ঘদিন ধরে চালিয়ে আসছে অবিলম্বে তাদের গ্রেপ্তার করে কঠোর শাস্তি বিধান করা হোক এবং তার সাথে সাথে জুব্বার খাঁ এবং গীতা ঘরামির পরিবারবর্গকে সাহায্য দেওয়া হোক। সারা পশ্চিমবাংলায় এইরকম হত্যাকান্ড একটার পর একটা ঘটে যাচ্ছে। কিছুদিন আগে জয়নগরে আমাদের দলের বিশিষ্ট কমরেড কার্তিক মন্ডল (রেলওয়ে এমপ্লয়ি) যখন কলকাতা থেকে ফিরছিলেন অটো রিক্সা করে তাকেও অনুরূপভাবে অটো রিক্সা থেকে নামিয়ে কুপিয়ে কুপিয়ে সমাজবিরোধীরা হত্যা করেছে।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

[12-40 — 12-50 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপালের ভাষণের উপর বিতর্কের শেষ দিন। গত ৩ দিন ধরে যে আলোচনা হচ্ছে সরকারপক্ষের এবং বিরোধী পক্ষের বক্তব্য তা মাননীয় সদস্যরা সমস্ত শুনেছেন। আমি শেষ দিনে বলার ইচ্ছা প্রকাশ করেছি এই কারণে যে এইদিন মাননীয় মুখ্যমন্ত্রী রাজ্যপালের ভাষণের উপর যে আলোচনা হচ্ছে তাতে অংশগ্রহণ করবেন এবং কিছু প্রশ্নের জবাব দেবেন এই বিশ্বাস আমার আছে। আমাদের দলের মাননীয় সদস্যরা খুব দ্ব্যর্থহীন ভাষায় রাজ্যপালের প্রতিটি বক্তব্যের উপর অত্যন্ত যুক্তিপূর্ণভাবে তাদের বক্তব্য রেখে ওনার বক্তব্যকে নস্যাৎ করেছেন আর সরকারপক্ষের

ত্তারা সাধারণত তার সমর্থনে বক্তব্য রেখেছেন, অবশ্য তার সমর্থনে বক্তব্য রাখতে বাধ্য, । দিয়ে তাদের পথ খোলা নেই। আমি আজকে এই মহামান্য রাজ্যপালের ভাষণটিকে একটা াসাংবিধানিক বক্তব্য বলে আখ্যা দিতে চাই, কারণ এর সঙ্গে সরকারের অসাংবিধানিক কাজ রকারের সমর্থনে তাদের অসাংবিধানিক পদ্ধতি মহামান্য রাজ্যপালের মুখ দিয়ে মিথ্যা এবং বভ্রান্তিমূলক ভাবে বলা হয় তাহলে সেটা রাজ্যপাল মহাশয়ের সংবিধানের অপমান করা য়। রাজ্যপাল মহাশয়ের সাংবিধানিক ক্ষমতাকে অপমান করা হয় এবং বিধানসভার মর্যাদাকে নী করা হয়। আমি বলি যে এই বক্তব্য রাজ্যপাল মহাশয়ের ভাষণ বিধানসভার পবিত্র র্যাদাকে হানি করছে, রাজ্যপাল মহাশয়ের মর্যাদাকে ক্ষুন্ন করছে, কারণ রাজ্যপাল মহাশয়ের ই ভাষণ অসত্য কথায় দুর্নীতি পরায়ণ সরকারের বিভিন্ন ডিপার্টমেন্টের একটা পরিসংখ্যান য়ে পড়ানোর চেষ্টা করা হয়েছে। যেখানে সরকারের অর্থনীতি সম্পূর্ণ ধ্বংস, যেখানে শিল্প বংস হয়েছে যেখানে স্বাস্থ্য কেন্দ্রগুলি শ্মশানে পরিণত হয়েছে, যেখানে শিক্ষা, পরিবহন বস্থা সম্পূর্ণ নষ্ট হয়ে গেছে, সরকারি নিয়ন্ত্রিত সমস্ত সংস্থা লোকসানে চলছে সেখানে হামান্য রাজ্যপালের এই ভাষণ, আমার মনে হয় সম্পূর্ণ সাংবিধানিক ক্ষমতার বহির্ভূত াবে মহামান্য রাজ্যপালের মুখ দিয়ে বলানো হয়েছে। সেজন্য আমি একে অসাংবিধানিক াখ্যা দিতে চাই এবং এই ভাবেই মহামান্য রাজ্যপালের মর্যাদাকে ক্ষুন্ন করা হয়েছে। অবশ্য াননীয় রাজ্যপাল যেদিন প্রথম এখানে আসেন শপথ নেন, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীকে লেছিলেন 'মহান নেতা'। তা তিনি সেই মহান নেতার সরকারকে সমর্থন করবেন না এটা াবা যায় না। আজকে সেই মহান নেতা আপনাদের সামনে তার বক্তব্য রাখবেন যা ১৬ ছর ধরে রেখে আসছেন। অসত্য ভাষণ দিয়ে ধাপ্পা দিয়ে পশ্চিমবঙ্গের মানুষকে বোঝানোর চেষ্টা করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ অর্থনীতির দিক থেকে পিছিয়ে পড়ছে, ামাদের পন্ডিত অর্থমন্ত্রী মহাশয় রয়েছেন, নিজেরা ঋণের জালে কিভাবে জড়িয়ে আছেন, াজও বুঝতে দেন না। প্রশাসনকে যদি কেউ ধ্বংস করে থাকেন তিনি হলেন পশ্চিমবঙ্গের াননীয় মুখ্যমন্ত্রী যিনি রশিদের খুব কাছের মানুষ সেই ভদ্রলোক এটাকে শেষ করছেন। রাজ্যে শাসন এবং অর্থনীতি নেই। তাই রাজ্যপালের ভাষণের উপর আমার যে বক্তব্য এবং সেই ক্তব্যের প্রারম্ভেই আমি এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে বলছি যে কিছুদিন আগে নির্বাচন য়ে গেছে। একটা নির্বাচন কসবায় হয়ে গেছে। আমরা দেখেছি কি ভাবে হয়েছে, আর একটা র্বাচন হয়েছে চৌরঙ্গীতে, একজন মাননীয় সদস্য জিতে এসেছেন। তিনি একজন অভিনেতা, তনি জীবনে এইরকম অভিনয় করেছেন কিনা আমার জানা নেই। বাস্তব জীবনে এই ঘটনা, সইভাবে তিনি এসেছেন, আমি যদি হতাম তাহলে আমি এই পবিত্র বিধানসভায় আসতাম া, ইস্তফা দিতাম। যে বিধানসভার পবিত্রতা রক্ষা করার দায়িত্ব রয়েছে আমরা দেখছি সেই বধানসভার মর্যাদাকে কিভাবে ক্ষুন্ন করা হয়েছে নির্বাচনের মাধ্যমে। একটা লোক ৪ বার ভাট দিয়েছে, মাননীয় সদস্য একজন অভিনেতা সকলের কাছে সম্মানিত তিনি ভাবতে ারেন নি যে নির্বাচনে এইরকম হয়। আর একটা নির্বাচনের কথা আর বললাম না, সেটা য়ে প্রহসন হচ্ছে। কিছুদিন আগে সেই নির্বাচনের কফিনে শেষ পেরেক পোঁতা হয়ে গেছে। রপর যদি নির্বাচন হয় তো সেটা আইডেনটিটি কার্ড নিয়ে নির্বাচন হওয়া উচিত। এরপর ইদাউট আইডেনটিফিকেশন কোনও নির্বাচন হবে না। নির্বাচনের নামে একটা প্রহসন করে বিত্র বিধানসভায় এসে ধাপ্পা এবং জাল ভোটের মাধ্যমে এসে মানুষের কথা বলা এবং

বিধানসভার পবিত্রতা রক্ষার কথা বলা এদের মুখে শোভা পায় না। আপনার কাছে বলছি, এই সরকার দুর্নীতিপরায়ণ সরকার। এই যে ১৭ বছর গেছে এই ১৭ বছর একটা বিরাট ইতিহাস। আমরা সৎ মানুষ চাই, নিষ্ঠাবান মানুষ চাই, কিন্তু রাজ্যপালের ভাষণে আমরা কোথায়ও খুঁজে পাইনি একজন মাননীয় সদস্য, যিনি মন্ত্রী ছিলেন, সেই বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় কেন মন্ত্রিসভা থেকে চলে গেলেন। তিনিও কিন্তু বিধানসভায় একদিন এসে এই ব্যাপারে তার বক্তব্য রাখলেন না। রাজ্যপাল তার কাউন্সিল অফ মিনিস্টারদের মধ্যে বুদ্ধদেববাবুর কোনও কথা না বললেও তার মেয়ে বলেছে আমার বাবা সৎ। মেয়ের কথা যদি সত্য হয় তাহলে বলতে হবে যে, তিনি সৎ ছিলেন এবং তারজন্যই মন্ত্রিসভায় তার স্থান হয়নি। মুখ্যমন্ত্রীর সঙ্গে তার কি নিয়ে দ্বন্দ্ব, অর্থমন্ত্রীর সঙ্গে তার কি নিয়ে দ্বন্দ্ব এবং তার পদত্যাগের প্রকৃত কারণ কি, এসব কথা রাজ্যপাল বলেননি বিধানসভায়। এর থেকে প্রমাণিত হয় যে, মন্ত্রিসভায় সৎ লোকের স্থান নেই। একটি প্রেশাস্ লাইন, আপনি জানেন, ব্যাড মানি ড্রাইভস গুড মানি আউট অফ সার্কুলেশন, অর্থাৎ ভাল টাকা এবং খারাপ টাকা বাজারে চলতে চলতে খারাপ টাকা চলতে থাকে এবং ভাল টাকা বাক্সে ঢুকে যায়। এখানেও ব্যাড মানি ড্রাইভস গুড মানি অফ আওয়ার সার্কুলেশন; বুদ্ধদেব বাবু চলে গেছেন, আর যত পচা নোটগুলি এখানে বসে বসে চিৎকার করছে। এরজন্য অনুতাপ করি না, দুঃখ প্রকাশ করি না, কারণ বুদ্ধদেববাবু চলে যাবার পর তার মেয়ে বলেছেন — সৎ লোকের স্থান নেই। পশ্চিমবঙ্গে বহু মুখ্যমন্ত্রী হয়েছেন। এখানে বিধান রায় মুখ্যমন্ত্রী ছিলেন, অজয় মুখার্জি মুখ্যমন্ত্রী হয়েছিলেন, সিদ্ধার্থশঙ্কর রায় মুখ্যমন্ত্রী ছিলেন, কিন্তু কোনও মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে কখনও কেউ আঙ্গুল তুলে বলেননি যে, ওরা দুর্নীতিগ্রস্ত, কেউ বলেননি যে, ওরা স্বজনপোষণ করেছেন। কিন্তু পশ্চিমবঙ্গের এই ১৬ বছরে এক্ষেত্রে একটা দৃষ্টান্ত সৃষ্টি হয়েছে, বর্তমান মুখ্যমন্ত্রী দুর্নীতির রেকর্ড, স্বজনপোষণে রেকর্ড সৃষ্টি করেছেন। অত্যন্ত দুঃখের কথা, মাননীয় মুখ্যমন্ত্রী, যিনি দুর্নীতি করেন, স্বজনপোষণ করেন, তিনি আজকে এই পবিত্র বিধানসভায় রাজ্যপালের ভাষণের সমর্থনে বক্তব্য রাখবেন এবং তা শুনতে হবে আমাদের এবং তা শুনে ওপাশের বন্ধুরা বলবেন আমাদের মুখ্যমন্ত্রী যুগ যুগ জিও।

[12-50 — 1-00 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটি প্রশ্ন রাখতে চাই, কারণ এই নিয়ে বহু প্রশ্ন উঠেছে, কিন্তু মুখ্যমন্ত্রী তার জবাব দেননি। যদি তার সৎ সাহস থাকে তাহলে আজকে বলবেন আমার পরিবারবর্গের সম্পদের সমস্ত হিসাব-নিকাশ আমি দেব এবং সমস্ত দলের সদস্যদের দিয়ে কমিশন গঠন করে যাঁচাই করা হোক। এটা করা হলে বুঝব যে, তার সৎ সাহস আছে। এই চ্যালেঞ্জ গ্রহণ করে বিধানসভায় বক্তব্য রাখবেন। ঐ কমিশন যে রিপোর্ট দেবে সেটা আমি মাথা পেতে নেব। কমিশনের সময়সীমা বেঁধে দিন দুই থেকে চার মাস। আজকে একটা দুর্নীতিগ্রস্ত মুখ্যমন্ত্রী এই বিধানসভায় ভাষণ দেবেন, আর তা আমাদের শুনতে হবে। আজকে রাজ্যপালের ভাষণের মূল তথ্যটি হচ্ছে অর্থনীতি। পশ্চিমবঙ্গে অর্থনীতি আজকে কোথায় দাঁড়িয়ে আছে? আজকে অর্থনীতি যদি না থাকে, আমরা যদি ভিখারি হয়ে যাই, অর্থনীতির দৈন্যতা যদি দূর করতে না পারি তাহলে সমস্ত রাজ্যের কাছে আমরা ছোট হয়ে যাই। আজকে এই অবস্থার উপরে দাঁড়িয়ে রাজ্যপাল মহাশয়কে ভাষণ দিতে হবে এবং তার

উপরে আমাদের বক্তব্য রেখে বলতে হবে যে সব ঠিক আছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইব, তিনি উত্তর দেবেন। তিনি পাঁচবার বিদেশে গেছেন এন.আর.আই ধরার জন্য তিনি কয়টা এন.আর.আই এখানে নিয়ে এসেছেন যারা এখানে ব্যবসা খুলেছে এবং কত টাকার ব্যবসা খুলেছে সেটা তিনি বিধানসভায় জানাবেন। আজকে জবাব দেবার সময়ে এই সব প্রশ্নের উত্তর তিনি দেবেন। আমার তৃতীয় প্রশ্ন হচ্ছে, রসিদ খানের ব্যাপারে যে সমস্ত আই.পি.এস অফিসার এবং অন্যান্য যাদের নাম যুক্ত ছিল, যাদের নাম ডায়রিতে পাওয়া গেছে, তাদের বিরুদ্ধে কি অ্যাকশন নেওয়া হয়েছে এবং তাদের নাম এই বিধানসভায় কেন ঘোষণা করা হবেনা, সেটা আমরা মুখ্যমন্ত্রীর কাছ থেকে জানতে চাই। আমার চতুর্থ প্রশ্ন হচ্ছে, পশ্চিমবঙ্গে এটা শুধু একটা দুর্ঘটনা নয়, এটা পূর্বে পরিকল্পিত ঘটনা। রসিদ খানের গড ফাদার হিসাবে উনি পরিচিত, যার সঙ্গে উনি এবং ওনাদের অনেক সদস্যের সম্পর্ক আছে, তাদের বিরুদ্ধে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে? আমি জানি যে রসিদ খানের গড ফাদার বসে আছেন রাইটার্স বিল্ডিংসে। আর এক বন্ধু বসে আছেন বিধানসভায়। আর তার সঙ্গে জড়িত ছিলেন একজন নেত্রি, তিনি নাকি ইউনিভার্সিটিতে সি.পি.এম-এর নির্বাচিত প্রার্থি হয়েছেন। তাহলে দেখা যাচ্ছে রসিদ খানের বন্ধুরা লালবাজারে আছেন, রাইটার্স বিল্ডিংসে আছেন, বিধানসভায় আছেন এবং ইউনিভার্সিটিতে বসে আছেন। শিক্ষালয়ে, প্রশাসনে এবং বিধানসভায় এরা রয়েছেন। আজকে এর চেয়ে কলঙ্কজনক ইতিহাস পৃথিবীর ইতিহাসে নেই। আজকে তারা এইসব জায়গায় বসে আছে। আজকে শতাধিক লোকের মৃত্যু হয়েছে। শুধু রসিদ খানের কেলেঙ্কারি নয়, একটা বিরাট কেলেঙ্কারি এর মধ্যে জড়িত আছে। আজকে এরা কি করে সরকারে এখনও আছে আমি জানিনা। এদের কোনও মানবিকতা নেই, মনুষ্যত্ব বোধ নেই, কিছু নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে আপনার মাধ্যমে অত্যন্ত বিনীতভাবে বলব যে এইসব প্রশ্নের উত্তর আজকে মাননীয় মুখ্যমন্ত্রীকে দিতে হবে। শুধু রাজ্যপালের ভাষণের উপরে ভাসাভাসা বক্তৃতা দিলে হবেনা। আপনারা বলেছেন যে শিল্পে অনেক উন্নতি হয়েছে। ফলতায় ৪টি মাত্র শিল্প ছিল। তার মধ্যে ৩টিতে লাল ঝান্ডা উড়ছে, আর একটিতে প্রাচীরের গায়ে লাল ফ্লাগ ঝুলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে আমরা চিরকাল অর্থনীতির কথা শুনে আসছি। আমরা শুনে আসছি যে কেন্দ্রীয় সরকার বঞ্চনা করছেন। এবারে উনি সেটা বলেন নি। এটা বলেননি ইচ্ছা করে নয়, বঞ্চনার কথা বলে বলে এখন আর তা মানুষ বিশ্বাস করছে না। মানুষ বিশ্বাস হারিয়ে ফেলেছে। একটা রাজ্য সরকার, সে শুধু কেন্দ্রের বিরুদ্ধে বারে বারে বলছে সেটা মানুষ বিশ্বাস করছে না। সেজন্য এবারে, আমাদের অর্থমন্ত্রী জানিনা কি বলবেন, রাজ্যপালের ভাষণে সেটা দেখছিনা। তার মানে কি আছে? রাজ্যপালের ভাষণের মধ্যে যে পরিকল্পনা আছে তার মধ্যে এক আছে অর্থ। অর্থ বলতে কেন্দ্রের অর্থ নিয়েই সমস্ত কথা। আমি বলি শুধু মাত্র কেন্দ্রের অর্থের উপর ভরসা করলে চলে না, রাজ্যকেও অর্থ সংগ্রহ করতে হয়। এখানে মাননীয় অর্থমন্ত্রী বসে আছে, উনি খুব ভাল মানুষ। অর্থের জালে কি করে ভোলাতে হয় সেটা উনি ভালই জানেন, সেইভাবে তিনি মাননীয় মুখ্যমন্ত্রীর মাথাটা চর্বন করেছেন। তার ওই অর্থনীতির মাধ্যমে একটানা ১৯৮২-৮৩ সাল থেকে তিনি একটা জিনিস তৈরি করেছেন, সেটা হল দেউলিয়া সরকার। এই দেউলিয়া সরকার তার উপর দাঁড়িয়ে রাজ্যপালের বিভিন্ন উন্নয়নমূলক পরিকল্পনা। এই উন্নয়ন পরিকল্পনার মধ্যে স্বাস্থ্যকেন্দ্র চলবে, শিল্প হবে, কারখানা চলবে, বাস চলবে,

পরিবহন চলবে মাননীয় অধ্যক্ষ মহাশয়! একজন অর্থনীতিকে ডুবিয়েছেন, একজন প্রশাসনকে ডুবিয়েছেন। আমি উদাহরণ দিয়ে ওনার ধাপ্পাকে ধরিয়ে দিচ্ছি। আমি এ.জি-র রিপোর্ট থেকে বলছি। এ.জি-র রিপোর্টে বলছে ১৯৮২ সাল থেকে ১৯৯৩ সাল পর্যন্ত মাননীয় অর্থমন্ত্রী বড় বড় ব্যবসাদারদের কাছ থেকে ৭৩ কোটি ৪৩ লক্ষ টাকা ইচ্ছাকৃত ভাবে আদায় করেন নি। কেন? নিজের রাজ্যের সম্পদ আদায় করতে পারেন নি। সেলস ট্যাক্স আদায় হয়নি, অন্যান্য ট্যাক্স আদায় হয়নি, অক্ট্রয় আদায় হয় নি। এখানে দুর্নীতি হয়। নিজের রাজ্যের সম্পদ কেন আদায় হয় নি উনি বলবেন। আমাদের ভূমিরাজস্বমন্ত্রী আছেন, ভূমিরাজস্ব খাতে ৫৫ কোটি ৫৩ লক্ষ টাকা ছেড়ে দেওয়া হয়েছে। অর্থাৎ আদায় করা হয়নি ৭৩ কোটি ৪৩ লক্ষ টাকা এবং ভূমি রাজস্ব খাতে ছেড়ে দেওয়া হয়েছে ৫৫ কোটি ৫৩ লক্ষ টাকা। আরও পরিসংখ্যান আছে, বিদ্যুত দপ্তরে ৩১ কোটি ৫ লক্ষ টাকা আদায় হয়নি। কোথায় দাঁড়িয়ে আছি? নিজের রাজ্যের সম্পদ নিজেরা আনতে পারছেন না, আদায় করতে পারছেন না। তারপর কি আছে আপনার? সমস্ত বাজেটে ৮০ পারসেন্ট টাকা চলে যাচ্ছে সরকারি কর্মচারিদের মাইনে দিতে, তাদের ভাতা দিতে, তাদের দাবি-দাওয়া মেটাতে শুধু মাত্র এই সরকারের গদিতে টিকে থাকার জন্য। বাকি যে ২০ পারসেন্ট রইল অন্যান্য খাতে খরচ হয়। অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কাছে আরও অনেক তথ্য আছে, বাজেটের সময় আমি যদি সময় পাই তাহলে বলব। বিভিন্ন খাতে এই বছরেতে — এ.জি.-র রিপোর্টে আছে — ২৯৭ কোটি ৩৪ লক্ষ টাকা আদায় করতে পারেন নি। আমি বাজেট বক্তৃতায় যদি অংশ গ্রহণ করি আমি নিশ্চয়ই অর্থমন্ত্রীর এই সমস্ত কথা বলবো। মাননীয় অর্থমন্ত্রী অত্যন্ত চালাক লোক। তিনি ইন্টারনালি কি করে ঋণের টাকাটা জড়িয়ে রাখতে হয় সেটা তিনি ভাল জানেন। জড়িয়ে রাখার ধাপ্পাটা একজনই বুঝতে পেরেছিলেন, তিনি হলেন বুদ্ধদেববাবু। কিন্তু তিনি কোনও কিছু করতে পারেন নি। বহুবার প্রমাণিত হয়েছে, অনেক মন্ত্রী ক্ষুব্ধ। শুধু তাই নয় ধাপ্পা দিয়ে অঙ্কের গোলকধাঁধার মধ্যে দিয়ে সমস্ত মন্ত্রীর মাথা তিনি চর্বিত চর্বন করেছেন। প্রতিটি ডিপার্টমেন্টে টাকা দিচ্ছি দেব করে যে সময়ে টাকা পাওয়া গেল সেই সময়ের মধ্যে সেই টাকা আর খরচ করা যাবে না। বাজেট ভাষণে আমি প্রতিটি তথ্য আগে থেকে মাননীয় অর্থমন্ত্রীকে লিখিত জানিয়ে দেব যাতে উনি ঠিক মতো উত্তর দিতে পারেন। জনগণের কাছে এই সরকার একটা বিশেষ ভাবে পরিচিত সেটা হল দুর্নীতিগ্রস্ত সরকার। কেন? আগে তো কোনও দিন ছিল না, এতো দিন তো কেউ বলেনি? অথচ এই সরকার এখনও অ্যাডমিনিস্ট্রেশন চালাচ্ছে। মাননীয় রাজ্যপাল পঞ্চায়েতের খুব প্রশংসা করেছেন। প্যারাগ্রাফ ১২ থেকে বলি। তাতে বলা হচ্ছে ১৯৯৩ সালে ৯৮.৩১ কোটি খরচ হয়েছে, এত শ্রম দিবস সৃষ্টি হয়েছে। কিসে হয়েছে? না, জওহর রোজগার যোজনায়।

[1-00 — 1-10 P.M.]

আজকে খুব দুর্ভাগ্যের বিষয়, জওহর রোজগার যোজনার টাকা, ১৯৯২-৯৩ সালের প্রথম দশ মাসে ৮৫.৬১ কোটি টাকা ওরা খরচ করতে পারেন নি। এই স্কীমে ৮০ পারসেন্ট হচ্ছে সেন্ট্রাল গভর্নমেন্টের অ্যাসিস্ট্যান্স এবং ২০ পারসেন্ট হচ্ছে স্টেট গভর্নমেন্টের অ্যাসিস্ট্যান্স। এই টাকা খরচ না করতে পারার জন্য কি দাঁড়াল? জওহর রোজগার যোজনায় প্যারাগ্রাফ-২তে বলছে, ১৯৯৩-৯৪ সালে ফার্স্ট ইন্সটলমেন্টের জন্য কেন্দ্রের জন্য ধরা ছিল ১৭৬.৫০

কোটি টাকা, সেকেন্ড ইন্সটলমেন্টে কেন্দ্রের দেবার কথা ছিল ৪৪.১৩ কোটি টাকা। আর রাজ্যসরকারের দেবার কথা ছিল, ম্যাচিং গ্রান্টের টাকা ৫৬ কোটি ১৫ লক্ষ ৮৯ হাজার টাকা। কেন্দ্রীয় সরকার ১৯৯৩-৯৪ সালে কত রিলিজ করেছে? ৭৬ কোটি ৬১ লক্ষ টাকা ফার্স্ট ইন্সটলমেন্ট আর সেকেন্ড ইন্সটলমেন্টে রিলিজ করেছে ১১৫.৭৭ কোটি টাকা। রাজ্য সরকার এর দেবার কথা ছিল ২৩ কোটি ৯ লক্ষ ২২ হাজার টাকা। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের দেওয়া টাকা যেটা সেটা খরচ করতে পারেন নি। আর ওদের যা দেবার কথা, সেই প্রশ্ন উঠছে না। কারণ রাজ্য সরকারের যে টাকা দেবার কথা তা হাতে নেই, রাজ্য সরকারের টাকা শেষ হয়ে গেছে। ১৯৯৩ সালের অক্টোবর মাসে রাজ্য সরকার যে রিপোর্ট পাঠিয়েছে, আমি কোট করছি, তাতে স্বীকার করেছেন যে ৬১ কোটি ৩৭ লক্ষ ৮ হাজার টাকা ওরা খরচ করেছেন। অথচ ১৪০ কোটি টাকা ওরা খরচ করতে পারলেন না। জওহর রোজগার যোজনায় অনেক উন্নতি হয়েছে। কেন্দ্রীয় সরকারের দেওয়া টাকা, যে টাকা খরচ করলে শ্রমদিবস সৃষ্টি হবে গ্রামাঞ্চলে, গরিব লোকেরা কাজ পাবে, গ্রামের উন্নতি হবে, সেই টাকা ওরা খরচ করতে পারলেন না। যেখানে গ্রামগুলো মোট আয়তনের ৭০ ভাগ জায়গা দখল করে আছে, সেখানে উন্নতি কোথায়? জওহর রোজগারে কেন্দ্রীয় সরকারের দেওয়া টাকা খরচ হয়নি। তারফলে গ্রামগুলোর উন্নতি কি করে হবে? এখানে একদিকে অর্থ দপ্তর শেষ হয়ে গেছে, নিজেদের অর্থ সংগ্রহ করার ক্ষমতা নেই, অন্যদিকে কেন্দ্রের দেওয়া টাকা খরচ করতে পারলেন না। তার উপরে রাজ্যপালের দেওয়া ভাষণকে ধন্যবাদ দেন। এই রাজ্যে বহু জুট মিল বন্ধ হয়ে আছে। কানোরিয়া জুট মিল বন্ধ হয়ে আছে। সেখানে শ্রমিকরা নিজেরা খুলে মিলটি চালাচ্ছে। এখানে একটা দপ্তর আছে, রাজ্য সরকার আছে, মিটমাট করে দেবার ক্ষমতা নেই। শ্রমিকরা নিজেরা মিলটি চালাচ্ছে। সেখানে হস্তক্ষেপ করে মিটমাট করতে পারলেন না, অথচ এখানে শ্রম দপ্তর আছে। আমি বলবো, শ্রম দপ্তরের মন্ত্রীর উচিত হচ্ছে পদত্যাগ করে চলে যাওয়া। বহু মিল আজকে রাজ্যে বন্ধ হয়ে আছে। লক্ষ লক্ষ লোক কাজ পাচ্ছে না, বেকার বাড়ছে। বন্ধ জুটমিলের শ্রমিকরা বলছে তারা কো-অপারেটিভ করে চালাবে অথচ আপনাদের সাহস হচ্ছে না কিছু করার। এখানে শ্রম দপ্তর আছে, শ্রমমন্ত্রী আছেন অথচ এর মীমাংসা হয় না। এর কারণ আছে স্বার্থের সংঘাত রয়েছে এখানে। নতুন শিল্প সম্বন্ধে এখানে মুখ্যমন্ত্রী নিশ্চয়ই তার বক্তৃতায় বলবেন। আমরা দেখছি যে বক্রেশ্বরের জন্য দু'শো কোটি টাকা খরচ করলেন। দুশো কোটি টাকা বক্রেশ্বরে খরচ করে কি করেছেন? হাজার হাজার বোতল রক্ত বক্রেশ্বরের জন্য সংগ্রহ করেছেন, বহু ক্যাডার রক্ত দিয়েছেন। সেই রক্ত নদীতে বয়ে গেছে। দুশো কোটি টাকা অপচয় হয়েছে। সেখানে কি ইনফ্রাস্ট্রাকচার তৈরি করেছেন? এবারে রাজ্যপালের ভাষণে বক্রেশ্বর সম্বন্ধে একটি লাইন আছে। অর্থাৎ বক্রেশ্বর 'ঠাকুর বক্রেশ্বর' হয়ে গেছে। বক্রেশ্বর আর নেই। আজকে অত্যন্ত লজ্জার কথা, আমাদের এখানে মাননীয় অর্থমন্ত্রী বলেছিলেন আমাদের প্রতিটি কথার জবাবে। ওর বিরুদ্ধে প্রিভিলেজ কেন হয়না তা জানিনা? উনি এখানে দাঁড়িয়ে বলেছিলেন যে, আমাদের রাজ্যের যে অর্থ আছে সেই অর্থ দিয়ে আমরা বক্রেশ্বর তৈরি করব, নির্দিষ্ট সময়সীমার মধ্যে শেষ করব। কোথায় তা? শুধু বক্তৃতা আর মিথ্যা কথা বলে সারা পশ্চিমবাংলার মানুষকে আপনারা ভুল বুঝিয়েছেন। আমাদের শ্রদ্ধেয় বিনয়বাবু এখানে আছেন, উনি সর্বজন শ্রদ্ধেয়, ওকে আমরা শ্রদ্ধা করি। উনি এক সময়ে গান্ধীবাদি ছিলেন। এখন আপনাদের পাল্লায়

পড়েছেন। শেষ বয়সটা ওর কিভাবে যাবে আমি জানিনা। আমাদের কাছে বিনয়দা পাট্টা বিলি করার কথা বললেন, ঠিক কাজই করেছেন বিনয়দা পাট্টা বিলি করে। কিন্তু মাননীয় বিনয়দাকে আমি বিনয়ের সঙ্গে বলছি যে, উনি পাথর প্রতিমাতে ১৪০০ পাট্টা ঠিক পঞ্চায়েত নির্বাচনের আগে বিলি করে এলেন। তারমধ্যে অবশ্য ৮০০ পাট্টা বেআইনি বলে প্রমাণিত হল। এর উত্তর কি আপনি দেবেন বলুন তো। সেখানে পঞ্চায়েত সমিতির যে নির্বাচন হল তাতে আগেরবার পেয়েছিলাম ১৪টা এবং এইবার পেলাম ৪২টা। আপনারা এমন পাট্টা বিলি করেছেন যে লোকে আপনাদের উপরে খেপে গেছে। এইভাবে পাট্টা বিলি করে আপনারা তো নির্বাচনে জিতেছেন। অথচ সত্যিকরে লোকে পাট্টা পায় নি। আমি যে পাট্টার কথা বললাম সেটাই হচ্ছে আপনাদের জলজ্যান্ত দৃষ্টান্ত। তারপরে সূর্যকান্ত মিশ্র মহাশয় মন্দিরবাজারে একটি পঞ্চায়েত নির্বাচনে, ৩ বার কংগ্রেস জিতে যাওয়াতে কিছুতেই মানতে চান নি। ওখানে কংগ্রেস ৮ জন এবং সিপিএম ৭ জন নির্বাচিত হয় এবং তারমধ্যেই প্রধানকেই কংগ্রেস করতে হবে বলে তিনি ৩, ৩বার করে মিটিং ডাকলেন। কিন্তু একটাও মিটিং হয়নি। প্রথমবার ২৭.৭.৯৩ তারিখে মিটিং ডাকা হল, পঞ্চায়েত ইলেকশনের পরে, তাতে বিডিও কে ঘেরাও করা হল। এইভাবে মিটিং ভেঙে দেওয়া হল। ২৯.৯.৯৩ তারিখে এডিএমকে ঘেরাও করলেন এবং মিটিং ভেঙে দেওয়া হল। তারপরে ২৯.১২.৯৩ তারিখে আবার মিটিং ডাকা হল, এইভাবে তিন তিন বার করে মিটিং ডাকা হল কিন্তু মিটিং হল না যেহেতু অঞ্চল প্রধান কংগ্রেস নির্বাচিত হয়ে যাবেন। এইভাবে আপনারা লাস্ট মিটিংও করতে পারলেন না। প্রত্যেকবারই মিটিংয়ে ঘেরাও হয়েছে এবং আপনারা যখনই মিটিং হয়েছে ৬ জন করে পুলিশ এবং ৫০০ জন সি পি এমের ক্যাডারদের নিয়ে গেছেন। কিন্তু তাসত্ত্বেও প্রধান নির্বাচিত হয় নি। আপনারা ত্রিস্তরের কথা বলেন আপনাদের মুখে এইকথা শোভা পায় না। আপনাদের লজ্জা হওয়া উচিত। যেখানে পঞ্চায়েত কংগ্রেস জিতেছে সেখানেই আপনারা গন্ডগোল করছেন। যেখানে পঞ্চায়েতে কংগ্রেস আছে তাদেরকে টাকা দেওয়া হচ্ছে না। এমন কি জেলা পরিষদ থেকেও টাকা দেওয়া হয় না। এই আপনাদের ত্রিস্তরের পঞ্চায়েত এবং একেই বিকেন্দ্রীকরণ করা হয়েছে। আপনারা সি পি এম এর ক্যাডার এবং পুলিশ দিয়ে পঞ্চায়েত চালাচ্ছেন, আজকে কোথায় আপনারা দাঁড়িয়েছেন সেটা চিন্তা করুন। এইতো হচ্ছে আপনাদের পঞ্চায়েতের নমুনা, আপনারা কাজ দেখাচ্ছেন অথচ একটা নির্বাচিত জায়গায় তিন তিনবার অঞ্চল প্রধান কংগ্রেস হবে বলে করতে পারলেন না। তারপরে রাজ্যপালের ভাষণের মধ্যে একটি জায়গাতেও ২১শে জুলাইয়ের ঘটনার কথা উল্লেখ নেই। ২১শে জুলাই যে ১২ জন কংগ্রেসকে খুন করা হল তার কি একটা জুডিশিয়াল এনকোয়ারি বাই অ্যাকটিং জাজ অফ দি সুপ্রিম কোর্ট করা হয়েছে? আপনারা মমতা বন্দ্যোপাধ্যায়ের মহাকরণ অভিযানের নামে ভয়ে পেছিয়ে গেলেন। মমতা বন্দ্যোপাধ্যায় কি এমন মিছিল নিয়ে আসবেন যে রাইটার্স বিল্ডিংস দখল করে নেবেন? আজকে মূর্খ মুখ্যমন্ত্রী এখানে বসে আছেন, একটা মিছিলের ভয়ে তিনি আটক করলেন। আজকে অত্যন্ত দুঃখের বিষয় যে উত্তর ২৪ পরগনাতে বীজপুর থানাতে যে হামলা হল তার কিছুটা ব্যবস্থা করা হল না। দিনাজপুরের রায়গঞ্জে পুলিশ যেকাজ করল তার কোনও ব্যবস্থাই হল না। কয়েকদিন আগে যে এস ডি পি ও সমাজ বিরোধী ধরতে গেলেন। তিনি নিজে সমাজ বিরোধী ধরতে গেলেন কিন্তু একজন সিপিএমের লীডারকেও গ্রেপ্তার করতে পারবেন? সেখানে কি তার ক্ষমতা আছে ধরবার? আপনারা

রশিদের কি শাস্তি দেবেন? আপনারা রশিদের কেস নিয়েও কিছু করতে পারবেন না, কারণ রশিদের সঙ্গে জড়িত নয় এমন কোনও কেউ আপনাদের মধ্যে নেই। আপনাদের নাটের গুরু পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী, তিনি তো রশিদের খুব কাছের লোক, শুধু তাই নয় আপনাদের অনেকেই আছেন যারা রশিদের সঙ্গে খুবই ঘনিষ্ট। সুতরাং রশিদের শাস্তি আপনারা দেবেন কি করে? আপনাদের দলের এমন কোনও লোক নেই যিনি রশিদের মোঘল দরবারে গিয়ে চিকেন চাপ আর বিরিয়ানি খান নি, এসব জিনিস পেটে পড়ে নি এমন খুব কমই আছে আপনাদের দলের।

[1-10 — 1-20 P.M.]

সকলেই ভোক্ষণ করেছে, সুতরাং কৃতজ্ঞতা তো একটা থাকা উচিত সেইদিক থেকে। ঐরকম চিকেন চাপ, মোঘল দরবারের ঐরকম খানা খেয়েছেন কিনা জানিনা, আমার বিনয়বাবু খেয়েছেন কিনা জানিনা, যদি আপনি না জেনেও খেয়ে থাকেন তাহলে বলব আপনি একটু পবিত্র আছেন, যদি খেয়ে থাকেন তাহলে গঙ্গাজল একটু খেয়ে নিন, মুখ্যমন্ত্রীকে আর একটু খেতে বলুন, অন্ততঃ আকন্ঠ খেয়ে আসতে বলুন। এখানে অনেকে আছেন নাম বলতে পারব না মোঘল দরবার থেকে কি ভাবে খাবার যেত সেটা জানি, সেটা খোলা হয়েছিল, আবার বন্ধ হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে ছোট্ট দু-একটি কথা বলতে চাই। এখানে বামফ্রন্ট সরকার ১৭ বছর ধরে আছে, এই রাজ্যপালের ভাষণের উপর আমরা যে অ্যামেন্ডমেন্ট দিয়েছি সেটাকে আমি সমর্থন করছি শুধু তাই নয়, আপনারাও এটাকে সমর্থন করবেন এটাও বলব। এটা এই কারণেই বলব, এই সরকার হচ্ছে রসিদের সরকার, গুন্ডার সরকার, সমাজবিরোধীদের সরকার, ছাপ্পা ভোটের সরকার, জাল ভোটের সরকার, এই সরকার পুলিশের পদলেহনকারি সরকার, পুলিশের সরকার। আমি শুধু বিরোধিতা করার জন্য বলছি না, আজকে আপনাদের যদি বিবেক থাকে গণতন্ত্রকে হত্যাকারি পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর বক্তৃতাকে আপনারা সমর্থন করবেন না, এই কথা বলে আমার বক্তৃতাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি, জয়হিন্দ, বন্দেমাতরম।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২০শে জানুয়ারি, মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, আমি তা সম্পূর্ণরূপে সমর্থন করে, বিরোধীদের সমস্ত সংশোধনীকে বিরোধিতা করে কয়েকটি বিষয়কে উপস্থিত করতে চাই। আমার বক্তব্য শুরু করার আগে বিরোধী পক্ষের বক্তাদের ৪ দিন ধরে যে বক্তব্য শুনছি তাতে একটি কথাই মনে হয়েছে, আমার জেলা হাওড়া জেলায় কবি রায় গুণাকর ভারত রত্ন তার কাব্যে বলেছেন 'সে কহে বিস্তর মিছা, যে কহে বিস্তর, অনেক বেশি করে মিছা কথা বলেছেন। আর একটি সংস্কৃত শ্লোক আমার মনে পড়ছে' তাবস্য সোভতে মূর্খ, যাবত কিঞ্চিৎ ন ভস্যতে'। যতক্ষণ আমি ভাষণ না দিই ততক্ষণ সভার মধ্যে মূর্খ শোভা পায়। সুতরাং মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে অর্থনীতির যে কথা এখানে বলা হচ্ছে, পশ্চিমবঙ্গ ভারতের বাইরে নয়, ভারতের একটি অঙ্গ রাজ্য। সুতরাং ভারতের সামগ্রিক অর্থনীতির ব্যাপারে এই রাজ্যের অর্থনীতি পরিচালিত হতে পারে না। সেইদিকে বিচার করে আমরা যদি অতীতটার দিকে একটু দৃষ্টি

নিক্ষেপ করি তাহলে দেখতে পাব ৪৭ বছর আগে যখন আমরা স্বাধীনতা পেয়েছিলাম তখন ভারতের অর্থনীতি ধনতান্ত্রিক পথ ধরে এগুতে শুরু করে। ভারতের রাষ্ট্রনায়করা সেদিন ভারতকে একটা ধনতান্ত্রিক রাষ্ট্র হতে গড়ে তোলার চেষ্টা করে। তারপর আসে মিশ্র অর্থনীতি। মিশ্র অর্থনীতি কি এবং কেন এল, আমরা দেখলাম ভারতের স্বাধীনতার পর স্বনির্ভর হবার যে চেষ্টা হল তাতে ভারতে শিল্পের চেয়ে ইস্পাত, কেমিক্যালস বিদ্যুত এই শিল্পগুলি গড়ে তুলতে গেলে ৮।৯ বছর সময় লাগে। কিন্তু ভারতের পুঁজিবাদী শ্রেণী ৮।৯ বছর ধরে তারা ভারতের পুঁজিকে ধরে রাখতে চেয়েছিল, তাই জনগণের টাকা নিয়ে তৈরি হল সরকার পরিচালিত প্রতিষ্ঠান। আপনারা জানেন ভিলাই, রাউরকেল্লা, দুর্গাপুর, ভেল এই সমস্ত ইস্পাত কারখানাগুলো রাষ্ট্রায়ত্ত কারখানা হিসাবে তৈরি হয়েছিল। তখন কোনও ব্যক্তিগত পুঁজিপতি সেখানে টাকা খাটাতে রাজি হয়নি। আমরা দেখেছিলাম তখন এর ফলে একটা উদ্যোগ সৃষ্টি হয়েছিল। টেকনোলজিতে আমাদের দেশকে স্বনির্ভরভাবে গড়ে তোলার জন্য তখন আই.আই.টি স্থাপন করা হয়েছিল। এর ফলে আমাদের মেধাকে আমাদের দেশের প্রযুক্তিতে লাগাতে সাহায্য করেছিল। ৫০-এর দশকে যখন আমরা ছাত্রাবস্থায় ছিলাম, তখন চাকরি পাওয়া যেত। আমার কেন্দ্র বালির কাছেই লিলুয়া রেল কারখানায় তখন ঘন্টা বাজিয়ে লোক নেওয়া হত। এই যে উদ্যোগ তখন সৃষ্টি হয়েছিল এর ফলে শিল্পোৎপাদন বৃদ্ধি পেত। কিন্তু দেশের মধ্যে যে পণ্যজাত দ্রব্যের বাজার সৃষ্টি করার কথা ছিল, সেই কেন্দ্রের কংগ্রেস (ই) সরকার সেই বাজার সৃষ্টি করতে সক্ষম হয়নি, সাধারণ মানুষের ক্রয়-ক্ষমতা বাড়ল না। যে দেশের অর্থনীতি কৃষি নির্ভর, যেখানে প্রায় ৭০ ভাগ লোক কৃষির উপর নির্ভর করে প্রত্যক্ষ বা পরোক্ষ ভাবে। এক সময় এইজন্য শ্লোগান উঠেছিল ব্রিটিশ ভারত ছাড়ো এবং লাঙ্গল যার জমি তার।' ওরা সামন্ততন্ত্রের বিরোধিতার কথা বললেও, সেই সামন্ততন্ত্রের সঙ্গেই ওরা গাটছাড়া বাঁধল। ওরা কোন ভূমিসংস্কার করল না। জওহরলাল নেহেরু প্রশান্ত চন্দ্র মহলানবীশকে দিয়ে যে ভূমিসংস্কারের তথ্য সংগ্রহ করতে বলেছিল সেটা শুধু লোক দেখানো। তারা কোন আমূল ভূমিসংস্কার করেনি। যদি তারা ভূমিসংস্কার করত তাহলে ৬ কোটি ৪৫ লক্ষ একর জমি সরকারের হাতে আসত। ৪৫ লক্ষ বাদ দিয়ে যদি ৬ কোটি একর জমিকে ভাগ করে যদি সবাইকে এক একর করে জমি দেওয়া হত এবং সেই জমিতে যদি জলসেচ, উন্নত বীজ, উন্নত কীটনাশক, উন্নত সার এবং ফসলের ন্যায্য মূল্য দেওয়া হত তাহলে আজকে ৩০ - ৪০ কোটি মানুষের পকেটে পয়সা আসত। আজকে ভারতবর্ষের অর্থনীতি যেভাবে বিপর্যস্ত হয়ে গেছে এবং যে কানাগলির মধ্যে ঢুকিয়ে দেওয়া হয়েছে সেখান থেকে বেরিয়ে আসার কোনও পথ নেই। আমি যখন রাজ্যপালের ভাষণের উপর বলব, তখন আমি এইদিকগুলো বলব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ক্ষেতমজুর, ভাগচাষি, এবং গরিব চাষি, যারা কৃষির সঙ্গে যুক্ত তাদের শতকরা ৮০ ভাগ গ্রামীণ গরিব মানুষ এবং এই গ্রামীণ গরিব মানুষদের পকেটে আজকে কোনও পয়সা নেই। শিল্পজাত সামগ্রি ক্রয় করার ক্ষমতা আজকে তাদের নেই। যদি এই সমস্ত সামগ্রির চাহিদা বাড়ত তাহলে আমাদের অভ্যন্তরীণ বাজারের উন্নতি হতে পারত। আজকে আমরা যে ভূমি সংস্কার করেছি, তাতে আমাদের কৃষি উৎপাদন শুধু বাড়েনি, সেই সাথে সাথে আমাদের খাদ্য উৎপাদনও বাড়িয়েছি। চাষযোগ্য জমির পরিমাণ চিনে আমাদের থেকে কম। কারণ পাহাড়, মরুভূমি সেখানে বেশি। অথচ ৫৭ কোটি মেট্রিক টন তারা খাদ্য শস্য উৎপাদন করে। সেই জায়গায় আমাদের বেশি জমি থাকা সত্ত্বেও আমরা মাত্র ১৭ কোটি

মেট্রিক টন খাদ্যশস্য উৎপাদন করি। আমাদের চাহিদা মেটাতে পারছি না। এর পরেও বলা হয় সবুজ বিপ্লব হয়েছে? কি সবুজ বিপ্লব হয়েছে? এখনও তো বহু মানুষ দারিদ্র সীমার নিচে বাস করে আজকে তাই আমরা কি দেখতে পাচ্ছি, আজকে সঙ্কট সৃষ্টি করা হল, তার ফলে অভ্যন্তরীণ বাজার নেই, তাই কেন্দ্রীয় সরকার বাইরের দেশে গেল প্রতিযোগিতায় নামতে। এটা কি সম্ভব? আমাদের দেশের প্রযুক্তি আর আমেরিকা, ইংল্যান্ড, ফ্রান্স, ইটালি, জার্মানি, জাপান, কানাডা, এই জি. সেভেন রাষ্ট্রগুলোর থেকে আমরা প্রযুক্তির দিক থেকে অনেক পিছিয়ে আছি। সেই অবস্থায় দাঁড়িয়ে তারা সেখান থেকে আন্তর্জাতিক বাজারে প্রতিযোগিতা টিকতে পারছে না। এখন কি করছে, এখন করছে সমাজের মাত্র ১০ শতাংশ উচ্চ বিত্ত মানুষ তাদের লাক্সারি গুড টি.ভি. ফ্রীজ, এয়ার কন্ডিশন, ওয়াশিং মেশিন এই সমস্ত আমদানি করছে এবং আমদানি করছে এবং আপনারা শুনে আশ্চর্য হয়ে যাবেন, ৮০ সাল থেকে ৮৮ সাল পর্যন্ত মোটর, জীপ, ল্যান্ড রোভার এর উৎপাদন বৃদ্ধি হয়েছিল ৩০৯ শতাংশ। মোটর সাইকেল, তার উৎপাদন হয়েছিল ২৭৫ শতাংশ। কিন্তু সাইকেল যা গরিব মানুষ, নিম্ন মধ্যবিত্ত, মধ্যবিত্তের অবলম্বন, তার উৎপাদন হয়েছিল মাত্র সাত শতাংশ। হালে ৯০ সালের পর ঐ যে মোটর, জীপ, ল্যান্ড রোভার এবং মোটর সাইকেল তার উৎপাদনে রিসেশন দেখা দিয়েছে। মন্দা দেখা দিয়েছে, কারণ ঐগুলো কত মানুষ কিনবে?

[1-30 — 1-40 P.M.]

সুতরাং অভ্যন্তরীণ বাজার সঙ্কুচিত হয়ে যাচ্ছে। আমরা হালে কয়েক বছর দেখছি সিনথেটিক কাপড়ের উৎপাদন ১০৭ শাতংশ যেটা বড় লোকরা ব্যবহার করে, কিন্তু গরিব মানুষ গ্রামীণ মানুষ যে কাপড় ব্যবহার করে তার উৎপাদন মাত্র ৮ শতাংশ। তার কারণ তাদের পয়সা নেই, চাহিদাও নেই। আজকে এখানে বসে চিৎকার করছেন, অথচ আপনারা দেশটাকে কোথায় নিয়ে গেছেন? এখানে এসে কতকগুলো যুক্তিহীন কথাবার্তা বলছেন। আজকে আমরা কি দেখছি, যন্ত্রাংশ আমাদের দেশে উৎপাদন হচ্ছে না। আমাদের ভেল আইডেল হয়ে পড়ে থাকছে। ইটালি থেকে নিয়ে আসা হচ্ছে যন্ত্রাংশ। আমাদের দেশে নিয়ে আসা হচ্ছে মারুতি। আমরা শুনেছি ইন্দিরা গান্ধীর পুত্র সঞ্জয় গান্ধী এই মারুতি উদ্যোগ গঠন করেছিলেন। কিন্তু এটা আজকে ভারতের নয়, এটা মারুতি সুজুকি, জাপানের। সুজুকির সঙ্গে কোলাবোরেশনে করা হয়েছে। ওরা আমাদের আইরন ওর নিয়ে যাচ্ছে এবং তা দিয়ে সেখানে মারুতির সমস্ত যন্ত্রাংশ, সমস্ত পার্টস তারা তৈরি করে এবং সেইগুলো আমাদের দেশে আসে এবং এখানে সেইগুলো অ্যাসেম্বল হয়। ভারতের অর্থনীতিকে এই জায়গায় এনে দাঁড় করিয়েছেন। ১৯৭৪ সালে রেল ধর্মঘটের সময় আমরা দেখেছি ভারতবর্ষ রেলে কাজ করত ২৩ লক্ষ মানুষ আজকে সেটা কমে দাঁড়িয়েছে সাড়ে ৯ লক্ষ মানুষে। ব্যাঙ্ক, এল.আই.সি প্রভৃতি সংস্থায় আজকে নিয়োগের ক্ষেত্রে মন্দা দেখা দিয়েছে, কোনও নিয়োগ নেই। আমরা দেখছি আজকে ভারত সরকারের একটাই মাত্র বাঁচবার পথ এবং তা হচ্ছে আই.এম.এফ.-এর কাছ থেকে ঋণ গ্রহণ। পেট্রোল কিনতে হবে, বিভিন্ন যন্ত্রাংশ কিনতে হবে, বিভিন্ন আধুনিক যন্ত্রপাতি আমদানি করতে, সুতরাং বিদেশি মুদ্রার প্রয়োজন এবং সেই বিদেশি মুদ্রা পাওয়ার এক-মাত্র পথ আই.এম.এফ.-এর কাছে ভিক্ষার ঝুলি নিয়ে গিয়ে হাজির হওয়া। বিগত ১০/১২ বছরে আমরা আই.এম.এফ.-এর কাছে কি পরিমাণ ঋণ করেছি তার একটা

হিসাব আমি এখানে দিচ্ছি। ১৯৮০-৮১ সালে আমাদের বৈদেশিক ঋণ ছিল ১৯ হাজার কোটি টাকা। ১৯৮৪-৮৫ সালে তা বেড়ে হয়েছিল ৩৫ হাজার কোটি টাকা। ১৯৮৮-৮৯ সালে তা আরও বেড়ে হয়েছিল ৮৩ হাজার কোটি টাকা। আর ১৯৯২-৯৩ সালে তা হয়েছে ২ লক্ষ ৬৬ হাজার কোটি টাকা। এর সঙ্গে যদি সামরিক খাতের ঋণও ধরা হয় তাহলে পরিমাণটা ৩ লক্ষ কোটি টাকা ছাড়িয়ে যাবে। এ ছাড়া অভ্যন্তরীণ ঋণের পরিমাণ হচ্ছে সাড়ে তিন লক্ষ কোটি টাকা। দেশটাকে কোথায় নিয়ে গেছেন! এরপরও ওরা এখানে লম্বা-চওড়া কথা বলছেন! আমি ওদের অনুরোধ করছি, দেশটাকে কোথায় নিয়ে গেছেন ভাবুন। এর ওপর আজকে দেশের দরজা হাট করে দেওয়া হয়েছে সাম্রাজ্যবাদি পুঁজিপতিদের কাছে। মাল্টি ন্যাশনালদের কাছে আজকে দেশের সমস্ত কিছু বিকিয়ে দেওয়া হচ্ছে। আমরা আশ্চর্য হয়ে যাচ্ছি যে, ইন্ডিয়ান এয়ার লাইন্সকে পর্যন্ত বেসরকারিকরণ করা হচ্ছে। স্যার, ৯৫৩ দিনের সরকার চিনির দাম ৫ টাকা ২৫ পয়সা থেকে ৯ টাকা ৫০ পয়সায় উন্নীত করেছে। চিনির ৭২% মূল্য বৃদ্ধি ঘটানো হয়েছে। এটা কারা করেছে? খড়গপুর রেলস্টেশনকে লীজ দেওয়া হচ্ছে। শুনতে পাচ্ছি হাওড়া স্টেশনের যাত্রি নিবাসকে পিয়ারলেসের কাছে লীজ দেওয়া হচ্ছে। সব ক্ষেত্রে বেসরকারিকরণ চলছে। স্যার, আগে আমাদের দেশে একটা আইন ছিল 'এম.আর.টি.পি. অ্যাক্ট', সেটা তুলে দেওয়া হয়েছে। দেশের রাঘব বোয়াল সমস্ত বড় পুঁজিপতিরা যাতে ক্ষুদ্র ও মাঝারি শিল্প এবং শিল্পপতিদের গিলে ফেলতে না পারে তার জন্যই ঐ আইনটি ছিল। আজকে বড় পুঁজিপতিদের ছোট এবং মাঝারি শিল্পকে খাবার সুযোগ করে দেওয়া হয়েছে। বিদেশি পুঁজিপতিরা যাতে যথেচ্ছভাবে আমাদের দেশে প্রবেশ করে লুঠপাট করতে না পারে তারজন্য এতদিন 'ফেরা' আইন ছিল। তাও তুলে দেওয়া হয়েছে। এর ফলে আজকে ভারতবর্ষের অর্থনীতি এমন একটা জায়গায় এসে দাঁড়িয়েছে যে, গোটা দেশ এবং দেশের সার্বভৌমত্ব পর্যন্ত বিপন্ন হয়ে পড়েছে আমেরিকান সাম্রাজ্যবাদ, আই.এম.এফ. এবং বিশ্ব ব্যাঙ্কের কাছে। যে দল দেশের অর্থনীতি এবং গোটা দেশটাকে এই জায়গায় এনে দাঁড় করিয়েছে সেই দলের সদস্যরা এই বিধানসভায় দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের রাজ্যপালের ভাষণের ওপর বক্তব্য রাখতে গিয়ে — রাজ্যের অর্থনীতি গেল গেল বলে রব তুলেছেন। আমাদের রাজ্যের অর্থমন্ত্রীকে তাদের কটাক্ষ করা সাজে না। স্যার, রাজ্যপালের গোটা ভাষণটা নিয়ে আলোচনা করার মতো আমি সময় পাব না। তবুও আমি বলছি যে, অন্ততপক্ষে দুটো বিষয় এই ভাষণে খুব পরিষ্কারভাবে উল্লেখ করা হয়েছে। ভূমি সংস্কার এবং শিল্প বিকাশ। আমি এই দুটি বিষয়ে কিছু বলব এবং সময় পেলে অন্য বিষয়ে যাব। স্যার, মহলানবীশ কমিটি বলেছিলেন, 'গোটা ভারতবর্ষ ৬ কোটি ৪৫ লক্ষ একর জমি পাওয়া যাবে।' এখন পর্যন্ত কত পাওয়া গেছে? ৭৪ লক্ষ একর। তার মধ্যে শুধু পশ্চিমবাংলাতেই পাওয়া গেছে ১২.৫৬ লক্ষ একর। ইতিমধ্যে পশ্চিমবঙ্গে ৯.৫ লক্ষ একর জমি ২১ লক্ষ ভূমিহীন চাষির মধ্যে বন্টন করে দেওয়া হয়েছে। এই সমস্তই হচ্ছে কৃষি যোগ্য জমি। বর্তমানে সেই জমিতে স্ত্রী এবং স্বামীর যৌথভাবে শর্ত স্বীকৃত হয়েছে। ভারতবর্ষের অন্যান্য ক্ষেত্রের পক্ষে এটা একটা অভাবনীয় ব্যাপার। তৃতীয়ত ভূমিহীন ব্যক্তি এবং বর্গাদারদের বাস্তু জমির অধিকার নথিভুক্ত করার কাজ এগিয়ে চলেছে এবং তাতে ২.৬৩ লক্ষ মানুষকে বাস্তু জমির স্বত্বাধিকার দেওয়া হয়েছে আর ১৪.৪৩ লক্ষ অধিকার নথিভুক্ত করা হয়েছে। বিরোধী দলের বন্ধুদের চোখে নিশ্চয়ই ন্যাবা হয়নি, তারা গ্রামে গ্রামে নিশ্চয়ই যান। গত ১৬।১৭ বছর ধরে এই যে জমি বন্টন, উদ্বৃত্ত

[1-40 — 2-00 P.M.](including Adjournment)

জমি বন্টন করা হল গরিব মানুষদের কাছে এবং সরকারের বিভিন্ন ডিপার্টমেন্ট দ্বারা ডীপ-টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল, রিভার লিফট ইরিগেশন বসিয়ে এবং ন্যাচা কেটে, খাল কেটে যে জলের ব্যবস্থা করল তারফলে লক্ষ লক্ষ হেক্টর জমি আজকে চাষের আওতার মধ্যে নিয়ে আসা গেছে এবং তারফলে এক ফসলি জমি আজকে দুই ফসলি, তিন ফসলিতে পরিণত হয়েছে। এরফলে কৃষি উৎপাদন বেড়েছে। তারফলে আজকে কেন্দ্রের কংগ্রেস সরকার গত কয়েকবছর ধরে আমাদের পশ্চিমবঙ্গকে কৃষি উৎপাদনের জন্য প্রথম পুরস্কার দেননি? বলুন, বিরোধী দলের সদস্যরা? এটা কি ম্যাজিক? জ্যোতিবাবু ম্যাজিক জানে না। গরিব মানুষের সাহায্যের জন্য এই সরকার প্রতিনিয়ত চেষ্টা করছেন। আজকে গরিব মানুষরা যে জমি পেয়েছে সেই জমি তারা সন্তানের মতন পালন করছেন। ফলে তাদের উৎপাদন বেড়ে গেছে এবং তাদের পকেটে পয়সা এসেছে। আজকে গ্রামে গেলে দেখতে পাবেন মানুষের অর্থনৈতিক অবস্থার পরিবর্তন ঘটেছে। তাই বলছি, চোখ থাকতে অন্ধ হবেন না। আজকে সেচের ক্ষেত্রে তিস্তা ব্যারেজ, কংসাবতী, ময়ুরাক্ষী, দামোদর উপত্যকা সেচ প্রকল্প, মেদিনীপুর খাল পুরুলিয়া, মেদিনীপুর, বাঁকুড়া প্রভৃতি খরা প্রবণ অঞ্চলে বেশ কিছু মাঝারি সেচ প্রকল্পের মাধ্যমে ১৯৯২-৯৩ সাল শেষ হওয়ার আগে ১২.৬৫ লক্ষ হেক্টর জমিতে সেচ সেবিত করা হয়েছে। হিসাবটা আপনারা বুঝে নিন। সুতরাং এইসব জমিগুলিকে সেচ সেবিত করার ফলে আজকে আর মনসুনের উপর নির্ভর করতে হচ্ছে না। আজকে জমিগুলিকে যাতে পরিকল্পিত উপায় সেচ সেবিত করা যায় তারজন্য সরকার সবরকমের ব্যবস্থা নিচ্ছেন। কিন্তু কেন্দ্রীয় সরকার কি করছে? কৃষি উৎপাদন বাড়ানোর জন্য যে সারের দবকার সেই সার কারখানা কেন্দ্রীয় সরকার একটার পর একটা বন্ধ করে দিচ্ছে। আগে সারের জন্য যে ভরতুকি দিত, এখন আই.এম.এফের শর্তাধীনে বলছে সারে ভরতুকি দেওয়া চলবে না। তাহলে কৃষি উৎপাদন কিভাবে বাড়বে? সুতরাং সেক্ষেত্রে আমরা দেখছি, ৮২ কোটি টাকার বরাদ্দ নিয়ে আরও ২ হাজার হেক্টর জমিকে সেচের আওতায় ১৯৯৩-৯৪ সালে আনার যে কথা আছে তা আমরা পুরোপুরি আনতে পারব না। এবার শিল্পের ক্ষেত্রে আসছি। বিরোধীপক্ষের অনেক সদস্য বিশেষ করে বিরোধী দলের নেতা বলেছেন জ্যোতি বসু বার বার বাইরে যাচ্ছেন, কি হচ্ছে? কিন্তু আমি বলতে চাই, কেন্দ্রীয় সরকারের বৈমাতৃসুলভ মনোভাবের জন্য আমাদের এখানে ১২ বছর লাগল হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেকসের অনুমোদন দিতে। আমরা বক্রেশ্বর যখন চেয়েছি তখন কেন্দ্রীয় সরকার অনেক টালবাহানা করেছে। তা নাহলে তখন সোভিয়েত রাশিয়া ছিল, তখন যদি অনুমোদন দেওয়া হত তাহলে কিন্তু এতদিনে আমরা কমপ্লিট করতে পারতাম। কিন্তু যেটা আমরা পেরেছি সেটা হল ক্ষুদ্র কুটির শিল্পের ক্ষেত্রে। আমাদের এখানে কংগ্রেস সরকার দীর্ঘ ৩০ বছর ক্ষমতায় ছিল, তারা এই শিল্পকে জাহান্নামে পাঠিয়ে দিয়েছিল। আজকে লক্ষ লক্ষ তাঁতি বা অন্যান্য শিল্পের সঙ্গে জড়িত ব্যক্তিরা এই সরকারের সাহায্য পেয়ে আবার শিল্পগুলিকে বিকশিত করে তুলেছে। এরফলে বেকার সমস্যার পুরো চাপটা কিছুটা কমাতে ক্ষুদ্র ও কুটির শিল্পের মাধ্যমে সম্পন্ন করতে সক্ষম হয়েছি। যাইহোক, আমার সময় শেষ। আমি যেটা বলতে চাই, বন্ধু, চোখ খুলে দেখুন, বাস্তব পরিস্থিতিকে লক্ষ্য করুন। গোটা দেশ আজকে শ্মশান যাত্রায়, অন্তর্জলি যাত্রায়। এই

যাত্রার প্রধান নায়ক কংগ্রেস (আই) এবং কংগ্রেস (আই)কে জবাবদিহি করতে হবে। গোটা ভারতবর্ষের অর্থনীতি ভেঙে চুরমার করে বিদেশের পদানত হয়ে তার সার্বভৌমত্বকে ধ্বংস করার যে প্রচেষ্টা তাকে কেউ ক্ষমার দৃষ্টিভঙ্গি নিয়ে দেখবে না, এই কথা বলে মহামান্য রাজ্যপালের ভাষণকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the House was adjourned till 2.30 P.M.)

[2-30 — 2-40 P.M. (After Adjournment)]

**শ্রী সমর বাওড়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি সভার দৃষ্টি আকর্ষণ করছি! আজ এই মুহূর্তে আমি খবর পেলাম, আমাদের রাজ্যের সমগ্র কোলিয়ারি এলাকার কয়লা শিল্প শ্রমিকরা ধর্মঘট পালন করছেন এবং এই সঙ্গে বর্ধমান জেলার বিস্তির্ণ এলাকার গ্রামাঞ্চলের মানুষরা এই মুহূর্তে সমস্ত জেলা জুড়ে বিক্ষোভ-সমাবেশ সংগঠিত করছেন। তাদের দাবি একটিই। ঐ আট লক্ষ কয়লা শ্রমিক-কর্মচারিরা দাবি করছেন যে, চতুর্থ বেতন বোর্ডের যে চুক্তি হয়েছিল সেই চুক্তির মেয়াদ শেষ হয়েছে ১৯৯১ সালের জুন মাসে, কিন্তু তার বিভিন্ন ধারা এখনও মেনে নেওয়া হয়নি; অবিলম্বে তা মানতে হবে এবং সেইসঙ্গে দাবি, কয়লা খনি অঞ্চলে নিরাপত্তা। এখন নিউকেন্দা কোলিয়ারির ডোবারানা স্তরে আগুন জ্বলছে এবং তিনশ মিটার নিচে ধমল স্তরেও আগুন জ্বলছে। এক্ষেত্রে ৪০ কোটি টন কয়লা কর্তৃপক্ষ নিরাপত্তা-ব্যবস্থা না নেবার জন্য ধ্বংস হয়ে যাবার অবস্থা সৃষ্টি হয়েছে। এই অমূল্য সম্পদ আমাদের জ্বালানির সমস্যা ৭০ বছরের মতো মেটাতে পারতো। এই গুরুত্বপূর্ণ নিরাপত্তা-ব্যবস্থা এবং শ্রমিকদের কাজের সুযোগের ক্ষেত্রে কর্তৃপক্ষ যে অবহেলা দেখিয়েছেন তারই প্রতিবাদে আজকে ঐ কয়লা শ্রমিকদের সঙ্গে বর্ধমান জেলার গ্রামাঞ্চলের মানুষরা প্রতিবাদ জানাচ্ছে। তাই এই বিষয়ের গুরুত্ব উপলব্ধি করে আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করছি এবং রাজ্য সরকারের কাছে আবেদন জানাচ্ছি, বিষয় দুটি কেন্দ্রীয় সরকারের কাছে তুলে ধরতে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, সময় দিয়েছেন বলে ধন্যবাদ। খুব একটা গুরুত্বপূর্ণ বিষয় — রুলিং পার্টির মুখপত্র 'গণশক্তি' এবং সি.পি.এম. এর কলকাতা জেলা কমিটি মধ্য কলকাতা অঞ্চলে কয়েক একর জমি কিনেছে, কিন্তু কেনা-বেচার মধ্যে বিরাট ইরেগুলারিটি রয়েছে। সবচেয়ে বড় ইরেগুলারিটি হচ্ছে, দুটি জমির ক্ষেত্রে যে পরিমাণ স্ট্যাম্প ডিউটি দেবার কথা তার এক-চতুর্থাংশও তারা দেননি। 'গণশক্তি'র ক্ষেত্রে স্ট্যাম্প ডিউটির ব্যাপারটা তো দূরের কথা, তারা ক্যালকাটা কর্পোরেশনের মেয়রকে দিয়ে একটা প্ল্যান পর্যন্ত স্যাংশন করিয়ে নিয়েছেন, ওখানকার এক স্টাফ আমাকে জানিয়েছেন যে ঐ প্ল্যানের সবটাই বেআইনি। মাত্র দেড় দিনের মধ্যে এতবড় একটা বাড়ির প্ল্যান হাতে হাতে করিয়ে নিয়েছেন তারা। রুলিং পার্টির এবং 'গণশক্তি'র এই সমস্ত বেআইনি কাজের প্রতিবাদে আজকে সেন্ট্রাল ক্যালকাটা জেলা কমিটি থেকে লক্ষ্মী সেনকে চলে যেতে হয়েছে। এক্ষেত্রে তার বয়সের অজুহাত বা অসুস্থতার অজুহাত কিছু নয়, কারণ এমন অনেক বয়সি মানুষ এখানে রয়েছেন যাদের যে কোনও সময় একটা কিছু হয়ে যেতে পারে। আমার দাবি, এই দুটি ক্ষেত্রে সঠিক স্ট্যাম্প ডিউটি ফাঁকি দেওয়া হয়েছে। কাজেই 'গণশক্তি' এবং কলকাতা জেলা কমিটির জমি কেনার বিষয়ে তদন্ত হোক এবং প্রয়োজনে বিষয়টা ভিজিলেন্সে দেওয়া হোক।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

[2-40 — 2-50 P.M.]

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল ২০ তারিখে যে অসত্য ভাষণ এই বিধানসভায় রেখেছেন, আমি তার বিরোধিতা করে কিছু কথা এই হাউসে তুলে ধরছি। রাজ্যপাল তার ভাষণে প্রথমেই বলেছেন যে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা ভাল ছিল। যখন লালবাজার থানার কয়েক গজ দুরে রসিদের বিশাল বোমা বিস্ফোরণের ফলে প্রায় ৮৬ জন মানুষের মৃত্যু হল তখনও এরা বলবেন যে পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা ভাল ছিল। আমরা শুনেছি যে এই রসিদকে যখন পুলিশ অফিসার জেরা করছিলেন তখন শাসকদলের কিছু মন্ত্রী তাকে জেরা করতে দেননি। আমি জানিনা এর উদ্দেশ্য কি ছিল। আমরা শুনেছিলাম যে এদের সঙ্গে একটা লেন-দেনের সম্পর্ক ছিল। আজকে এর পরেও আমাদের পশ্চিমবঙ্গের মানুষকে মানতে হবে যে পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা ঠিক আছে। আমরা দেখছি যে কলকাতার মতো জায়গায় দাঙ্গা হল। এটা কার কথায় হল? দেশের মুখ্যমন্ত্রী উস্কানীমূলক ভাষণ দিলেন, তারপরে শুরু হল দাঙ্গা। কাদের লাশ পাওয়া গেল? মন্দিরে, মসজিদে নিরিহ শান্তিপ্রিয় হাজার হাজার মানুষের লাশ পাওয়া গেল। কিন্তু এই সম্পর্কে প্রশ্নের জবাবে সামান্য একটা সংখ্যার কথা বলা হল। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটা প্রশ্ন করতে চাই। আপনি কলকাতায় বসে ছিলেন, অথচ কলকাতায় দাঙ্গা হল। কিন্তু মালদা, মেদিনীপুর, মুর্শিদাবাদ জেলায় দাঙ্গা হলনা। এর পরেও কি পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা ঠিক ছিল সেকথা আমাদের বলতে হবে? হরিহর পাড়ার মতো ঘটনার পরেও কি বলতে হবে যে আইন-শৃঙ্খলা ঠিক ছিল? একজন সদস্য বললেন যে ভারতবর্ষ চালাতে পারছে না, ওরা আবার বানতলা, বিরাটির কথা বলছে। বানতলা, বিরাটির ঘটনাকে এইসব কথা বলে অস্বীকার করতে পারবেন না। মহিলাদের আপনারা এই জায়গায় স্থান দিয়েছেন বলে আপনাদের কাছে এই ব্যাপারটা অত্যন্ত সহজ হয়ে গেছে। যাইহোক, আমি বানতলা, বিরাটির কথা আর আনতে চাইনা মাননীয় রাজ্যপাল তার ভাষণে বলেছেন যে গণতান্ত্রিক পদ্ধতিতে শান্তিপূর্ণ ভাবে পঞ্চায়েতের ভোট হয়েছে এবং মানুষ ভোট দিয়েছেন। আমি কয়েকদিন আগে মেনশন করে বলেছিলাম যে আমাদের মঙ্গলবাড়ি অঞ্চলে পঞ্চায়েতে ভোট হচ্ছিল। যখন কোর্টের মাধ্যমে মানুষের গণতান্ত্রিক অধিকার ফিরিয়ে দিয়েছে, সেই সময়ে আমরা দেখেছি যে ভোটের ৪৮ ঘন্টার মধ্যে যারা শাসক দলের সরকারে আছেন তারা আগেই কেস করে ভোট বন্ধ করে দিলেন। এরা আবার গণতন্ত্রের পুজারি। গণতন্ত্রকে সামনে রেখে তাকে ভাঙিয়ে আপনারা আর কতদিন চলবেন, আমি জানিনা। আপনারা বলছেন যে পঞ্চায়েত নির্বাচন শান্তিপূর্ণ হয়েছে। আমার মনে আছে, মালদা জেলার একজন প্রিসাইডিং অফিসারকে আমারই বিধানসভা কেন্দ্রের চাঁদমানি-২-তে তাকে বাড়ি থেকে তুলে নিয়ে গিয়ে জোর করে সার্টিফিকেট লিখিয়ে নিয়েছে সি.পি.এম.-লোকেরা — এই আপনারা। আমরা দেখলাম কালিয়াচক(২)-তে একজন প্রিসাইডিং অফিসারকে সম্পূর্ণভাবে বিবস্ত্র করে প্রকাশ্য দিবালোকে ঘোরানো হল। তার অপরাধ কি? সে আপনাদের কথামতো ছাপ্পা সিল মারেনি। আমাদের মালদা জেলায় হাকিম শেখের বাচ্চা মেয়ে সেবানুরকে এই সি.পি.এম ক্যাডাররা পায়ের তলায় পিষে হত্যা করেছে। সেবানুর তো সি.পি.এম করত না, কংগ্রেস করত না সে জন্মে তার মাকে দেখেছে। তাকে সি.পি.এম

ক্যাডাররা পায়ের তলায় পিষে হত্যা করেছে। এর পরেও পঞ্চায়েত নির্বাচন শান্তিপূর্ণ হয়েছে। আজকে জেলা পরিষদের ক্ষেত্রে যদি নিরপেক্ষ দৃষ্টিভঙ্গি নিয়ে কাউনটিং করা হয় তাহলে মালদা জেলায় ৫০ পারসেন্ট জেলা পরিষদ আমাদের হাতে থাকতো। জেলা পরিষদের বুথে কাউন্টিং করা হয় নি। তারা বললেন যে B-20 ফর্ম সাপ্লাই নেই। বি.ডি.ও-র কাছে হ্যান্ডওভার করা হয়েছে। আজকে গভর্নমেন্টের সমস্ত অফিসাররা আপনাদের কেনা গোলাম, এস.পি., ডি.এম., এস.ডি.ও, বি.ডি.ও সব সরকারের চামচা। কার ট্রান্সফার হয়ে যাবে এই ভয়ে তারা কাজ করছে, কার ডিমোশন হয়ে যাবে সেই ভয়ে সরকারের বিরুদ্ধে কেউ যাচ্ছে না। এই অবস্থার মধ্যে দিয়ে পঞ্চায়েত নির্বাচন হয়েছে, এই অবস্থার মধ্যে লড়াই করে আমরা পঞ্চায়েত নির্বাচন করেছি। আপনারা বললেন এর পরেও যে পঞ্চায়েত নির্বাচন সঠিকভাবে হয়েছে, সুষ্ঠুভাবে হয়েছে, গণতান্ত্রিক পদ্ধতিতে হয়েছে। রাজ্যপালের ভাষণে মহিলা শিক্ষা ও সমাজ চেতনার কথা বলা হয়েছে। নজরুলের বাংলায়, মাতঙ্গীনি হাজরার বাংলায় আজকে নারীর সম্মান কোথায়? বর্তমান সরকারের রাজত্বে নারীর সম্মান ভুলুণ্ঠিত হয়েছে। সার্বিক ভাবে নারী নির্যাতনে পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে সপ্তম স্থান অধিকার করেছে। ইভটিজিং-এ পশ্চিমবাংলা প্রথম স্থান অধিকার করেছে। আমরা ভুগোল পড়তাম পাটের ক্ষেত্রে পশ্চিমবাংলা প্রথম স্থান অধিকার করত, এখন ইভটিজিং-এ। ১৯৮৬ সালে সংখ্যা ছিল ৪৮, ১৯৯১ সালে ৩৫৪ টি হয়েছে। পারসেনটেজের হারে বেড়েছে ৬৩৭ পারসেন্ট। মলেসট্রেশন হয়েছে ৩৫৩টি। স্বামী দ্বারা স্ত্রী অত্যাচারিত হয়েছে ১৬০৮টি। সমস্ত নারি নির্যাতনের সংখ্যা হচ্ছে ৩৭৬৫টি। এর পরেও আমাদের ভাবতে হবে নারীর অগ্রগতির কথা। তারপরেও আপনারা বলবেন নারী সচেতনতার কথা। ওনারা পশ্চিমবাংলার উন্নয়ন করবেন? রাজ্যপালের ভাষণে মহিলা কমিশনের কথা বলা হয়েছে। কমিশনের ব্যাপারে আমরা মনে করছি বর্তমান সরকার নিরপেক্ষ দৃষ্টিভঙ্গি কমিশনকে কাজ করতে দিচ্ছে না। আজকে চুনি কোটালের কাজ একটা জায়গায় দাঁড়িয়ে আছে। তার বিচার হচ্ছে না। কমিশনের কথা বলছেন? মালদায় গদায়ের চরে ১৩ জন মহিলা ধর্ষিত হল, মাননীয় সুবোধবাবু এখানে বসে আছেন, মহিলা কমিশন তদন্ত করতে গেল, গদায়ের চরে ১৩ জন মহিলা বিচার চাইছে, তাদের ব্যাপারে কোনও হস্তক্ষেপ করলেন না। কেন তদন্ত করলেন না তা মুখ্যমন্ত্রী তার জবাবি ভাষণে বলবেন। গদাইচরের ঘটনায় ১৩ জন মহিলা বিচার পাবেন কিনা তা তার জবাবি ভাষণে আমি শুনতে চাই। আজকে মালদহ জেলায় সুকানদিঘীতে ৬ জনকে কুপিয়ে খুন করা হল। সার্বিক ভাবে সেখানে যেটা হচ্ছে তা হচ্ছে জানগুরুকে পয়সা দিয়ে সম্পত্তির লোভে মানুষকে খুন করানো হয়। এইভাবে পয়সা নিয়ে মানুষ খুন করাবার নজির হিসাবে আজকে সুকানদিঘী পরিচিত স্থান হিসাবে দাঁড়িয়েছে। ওখানে অনেকে গিয়েছেন, অনেকে বক্তৃতা দিয়ে চলে এসেছেন। ওখানে প্রধানমন্ত্রীর পক্ষ থেকে ৩০ হাজার টাকা দেওয়া হয়েছে স্কুল করার জন্য ১০ হাজার টাকা এবং ক্ষতিগ্রস্ত ফ্যামিলিকে ১০ হাজার করে কুড়ি হাজার টাকা দেওয়া হয়েছে। রাজ্যপালের ভাষণে নারীশিক্ষার কথা বলা হয়েছে। আমরা প্রগতির কথা বলছি। পশ্চিমবাংলা সরকার অগ্রগতির ব্যাপারে কতটা এগিয়ে আছেন তা আমি বলছি। পশ্চিমবাংলায় সাক্ষরতার ক্ষেত্রে সর্বভারতীয় ভাবে ৪৭ পারসেন্ট। অর্থাৎ সাক্ষরতার ব্যাপারে সর্বভারতীয় ভাবে পশ্চিমবাংলা ২০তম স্থান অধিকার করেছে। এর পরেও সাক্ষরতায় অগ্রগতির কথা বলবেন? পশ্চিমবাংলা সরকার সাক্ষরতা প্রসারের ক্ষেত্রে কৃতিত্ব দাবি করেছেন এর পরেও। এই সরকার প্রাথমিক

শিক্ষাক্ষেত্রে বড়-ছোট মিলিয়ে মেয়েদের জন্য যা করেছেন তা হচ্ছে, এনরোলমেন্ট রেট ১০.৫ পারসেন্ট। আবার একই সময়ে যারা স্কুল ছেড়ে যাচ্ছে, ড্রপ-আউটের সংখ্যা হচ্ছে ৬২.৩৫ পারসেন্ট। ছয় থেকে আট ক্লাশের ছাত্রিদের এনরোলমেন্ট হচ্ছে ৬৫.৭৫ পারসেন্ট। আবার একই সময়ে দেখা যাচ্ছে যে প্রথম শ্রেণী থেকে ৮ম শ্রেণী পর্যন্ত যারা স্কুল থেকে পালিয়ে যায় তাদের সংখ্যা হচ্ছে ৭৬.৯ পারসেন্ট। এই অবস্থাতেও আপনারা নারী পরিকল্পনার ক্ষেত্রে সাফল্য লাভ করেছেন বলছেন। আমাদের রাজ্য মহিলা পরিকল্পনার সঙ্গে যুক্ত আছেন এমন সংখ্যা মাত্র ১১.৭৬ পারসেন্ট। সারা ভারতবর্ষের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের অবস্থান হল মাত্র ২৬তম স্থানে। এর পরেও আপনারা মহিলাদের অগ্রগতি, মহিলাদের শিক্ষার অগ্রগতি ঘটেছে বলবেন? সি.পি.এম. পার্টির নেত্রি [* *] এর সঙ্গে রশিদের চেনা জানা ছিল বলে আমরা সংবাদপত্রের মাধ্যমে দেখেছি। এরপরে তাকে দল থেকে সাসপেন্ড করা হয়েছে। তারপর আমরা শুনতে পেলাম যে বিশ্ববিদ্যালয়ে [* *] প্রার্থি করা হয়েছে।

**মিঃ চেয়ারম্যান ঃ** 'শ্যামলী গুপ্ত' কথাটা বাদ যাবে।

[2-50 — 3-00 P.M.]

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** এর পরেও আপনারা অগ্রগতির কথা বলবেন? সারা পশ্চিমবাংলায় নারী অগ্রগতি ঘটেছে। স্বাস্থ্যক্ষেত্রের দিকে দেখুন, সারা পশ্চিমবাংলায় ২৫ পারসেন্ট ডাক্তার হাসপাতালগুলোতে নেই। বেশিরভাগ জায়গায় আমরা দেখছি যে হাসপাতালগুলোতে ডাক্তার নেই। যে ডাক্তারকে গ্রামে যাওয়ার জন্য বলা হচ্ছে, তারা সেখানে যাচ্ছে না। দেখা যাচ্ছে যে তাদের অনেকেই কলকাতায় বসে বেতন নিচ্ছেন। যে রাজ্যে কম্পাউন্ডার দিয়ে হাসপাতাল চলে, নার্সদের দিয়ে হাসপাতাল চলে, সেখানে মানুষের স্বাস্থ্যের কি করে উন্নতি ঘটবে? আমার জেলায় আন্ত্রিক রোগে চারশো লোক মারা গেল। কলেরায় সেখানে মানুষ মারা গেল বলে বিশেষজ্ঞরা বলেছেন। এরপর আমরা দেখলাম কি? সরকারের গাফিলতির ফলে আজকে সেখানে এতগুলো মানুষ মারা গেল। তাদের ফ্যমিলির কথা চিন্তা করলেন না। তারপরে রুলেখা বিবির যে বাচ্চা চুরি হয়ে গেল তাতে একজন ডাক্তার বললেন যে বাচ্চা প্রসব করেছে আর আরেকজন ডাক্তার বললেন যে জল প্রসব করেছে। আজকে এইভাবে একটা বাচ্চা জন্মানো নিয়েও আপনারা লুকোচুরি করেন। আপনারা গর্ভজাত সন্তানকে নিয়েও মিথ্যার আশ্রয় নেন। আজকে নর্থ বেঙ্গলকে পুরোপুরি ডিপ্রাইভ করা হচ্ছে। আজকে নর্থ বেঙ্গলকে ডিপ্রাইভ করে দক্ষিণবঙ্গের কথা বলেছেন এবং নর্থ বেঙ্গলের ট্রান্সপোর্ট ব্যবস্থাকে ভালো করার কোনও চিন্তাই আপনাদের নেই। এই সমস্ত কারণে রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলি ঃ** মিঃ চেয়ার পারসান, স্যার, রাজ্যপালের ভাষণের উপরে ননী কর মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করছি এবং সেই প্রস্তাবকে মাননীয় সদস্য কৃপাসিন্ধু মহাশয় যে সমর্থন করেছেন আমি তাকে সমর্থন করে কংগ্রেসিদের আনীত কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য তুলে ধরতে চাই। মাননীয় রাজ্যপাল তার ভাষণে যে পশ্চিমবঙ্গের সর্বাঙ্গীন উন্নয়নের কথা বললেন তারমধ্যে বিশেষ করে ভূমি সংস্কারের

Note : * [Expunged as ordered by the Chair]

কথা পরিষ্কার ভাষায় বলেছেন। দরিদ্র কৃষকদের জমি পাওয়ার ক্ষেত্রে রাজ্য সরকার যে যে কাজ করেছেন তার তিনি প্রশংসা করেছেন। ইতিমধ্যেই ৬৩ লক্ষ মানুষকে স্বত্ব অধিকার দেওয়া হয়েছে। ১৪.৬৩ লক্ষ ভাগচাষিদের উন্নয়নের জন্য তিস্তা ব্যারেজ, কংসাবতি প্রোজেক্ট, ময়ূরাক্ষী প্রোজেক্ট দামোদর ব্যারেজ ইত্যাদি করে পুরুলিয়া, মেদিনীপুর, বাঁকুড়ার খরা প্রবণ অঞ্চলকে বিশেষ একটা কর্ম প্রকল্পের মাধ্যমে আনার চেষ্টা করা হয়েছে। এরজন্য ১৯৯২-৯৩ সাল শেষ হবার আগে ১২.৬৫ লক্ষ হেক্টর সেচ সামর্থ সৃষ্টি করা হয়েছে। এতে অত্যন্ত প্রশংসা এবং ধন্যবাদ পাওয়ার কথা। তাছাড়া শিক্ষা, শিল্প এবং সাংস্কৃতি সর্বক্ষেত্রেই উন্নতি ঘটেছে। কিছুক্ষণ আগে কংগ্রেস বন্ধু সত্যরঞ্জন বাপুলি মহাশয় যা বললেন তা শুনলে অবাক হয়ে যেতে হয়। তিনি বামফ্রন্ট সরকারকে দুর্নীতিপরায়ণ সরকার বললেন। এই প্রসঙ্গে আমি দু-একটি কথা তুলে ধরতে চাই। আপনারা জানেন যে কেন্দ্রীয় সরকার আন্তর্জাতিক অর্থভান্ডার থেকে ২ লক্ষ ৫ হাজার কোটি টাকা ঋণ নিয়েছিল, তার সুদ গুনতে গুনতে আজকে ৬ লক্ষ মিলিয়ন ডলারে এসে পৌঁছেছে। এই সুদের টাকা গুনতেই আজকে দেশের মূল্যবৃদ্ধি ঘটেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে পেট্রোলের দাম ছিল ১.২০ পয়সা, আজকে তার দাম বেড়ে দাঁড়িয়েছে ১৬.৭০ পয়সা লিটার। ডিজেলের দামও উত্তরোত্তর বেড়েই চলেছে। এরফলে পরিবহনের খরচা এত বেড়েছে যে জিনিসপত্রের দাম বাড়তে বাধ্য। মানুষের ক্রয় ক্ষমতা ক্রমশ লোপ পাচ্ছে। শুধু তাই নয় বিশ্বব্যাঙ্কের থেকে যে টাকা নিচ্ছে সেই টাকা সোধ দেওয়া তো দূরের কথা সুদের টাকার সাথে আমেরিকার কাছে দেশকে বিক্রি করতে পর্যন্ত রাজি হয়েছে। বোফর্স কেলেঙ্কারি যে ঘটেছিল তাতে কংগ্রেসিদের দলের লোক জড়িত আছে এবং তা ঘোষিতও হয়েছে। শেয়ার কেলেঙ্কারিতে ওদের কয়েকজন মন্ত্রীর নামও জড়িত রয়েছে। এমন কি প্রধানমন্ত্রীর নামও শেয়ার কেলেঙ্কারিতে জড়িত রয়েছে। দুর্নীতিবাজ কারা, বামফ্রন্ট সরকার না কেন্দ্রীয় সরকার। দুর্নীতিবাজকে ওরাই তুলে ধরেছে। আজকে বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে ১৭ বছর ধরে থাকাকালীন দেশের মানুষের মুখে হাসি দেখিয়েছে, সবুজের সমারোহ ঘটিয়েছে, শিক্ষার ক্ষেত্রে অগ্রগতি ঘটিয়েছে। ঠিক তেমনিভাবে ওরা যেভাবে দেশকে আমেরিকার কাছে বিক্রি করতে চায় আমরা কিছুতেই সেই জিনিস হতে দেব না। বামফ্রন্ট সরকার ঐক্যবদ্ধভাবে লড়াই করে, আমেরিকার সাম্রাজ্যবাদিদের কাছে দেশকে ওরা যেভাবে বিক্রি করতে চায়, আমরা সেই সাম্রাজ্যবাদিদের কাছে দেশকে কিছুতেই বিক্রি করতে দেব না। বামফ্রন্ট সরকার মার্কিন সাম্রাজ্যবাদের গ্রাস থেকে আন্দোলন করে দেশের মানুষকে বাঁচাবে। ওরা ওদের কেলেঙ্কারি চাপা দেবার জন্য গ্যাটের চেয়ারম্যান এবং ডাঙ্কেল সাহেবের প্রস্তাব অনুসারে দেশের মধ্যে নূতন শিল্প স্থাপন করার প্রচেষ্টা চালাচ্ছে। কোনও লাইসেন্স দেওয়া হবে না, এবং যে লাইসেন্স দেওয়া হবে সেটা ওদের প্যাটার্ন অনুযায়ী দেওয়া হবে। সেই কারখানায় কি মেশিন কেনা হবে, মেশিনগুলির দ্বারা কোন মাল উৎপাদিত হবে, কোন মাল কোথায় বিক্রি হবে, কোন বাজারে বিক্রি হবে এবং জিনিসের দাম কত হবে তারজন্য সব কিছুই স্যাংশন করিয়ে আনতে হবে। অর্থাৎ শ্রমিক শ্রেণীর উপর যে আঘাত তারা হানছে আজকে তারাই ফলশ্রুতি হচ্ছে কানোরিয়া জুট মিল। কানোরিয়া জুট মিলের মালিক বলে গিয়েছে কারখানা চালাবে। কিন্তু কংগ্রেস আই যেভাবে তাদেরকে সর্বনাশের দিকে ঠেলে নিয়ে যাচ্ছে সেটা বলার নয়। আজকে সেখানে মালিক সেই কারখানার দায়িত্ব নেবার জন্য প্রস্তুত এবং লেবার মিনিস্টারের উদ্যোগে সেখানে মালিক অবিলম্বে কারখানা পরিচালনার দায়িত্ব

নিতে প্রস্তুত আছেন, কিন্তু এরা বলছে সেখানে শ্রমিকদের হাতে দায়িত্ব তুলে দাও, এইভাবে দেশে কখনই শান্তি প্রতিষ্ঠা হতে পারে না। স্যার, আমি যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে, বোফর্স কেলেঙ্কারি এবং শেয়ার কেলেঙ্কারির দ্বারা জর্জরিত এই কংগ্রেস তারা দেশকে বিক্রি করে দেবার জন্য ষড়যন্ত্রে লিপ্ত হয়েছে। আজকে দেশের মধ্যে সেচের সমস্যা, শিক্ষার ক্ষেত্রে সমস্যা, সবকিছু ব্যাপারে যা কিছুই ভাল কাজ হোক না কেন তারা তার প্রতিবাদ করে কাটমোশন এনে বিরোধিতা করে। আমি সেই কাটমোশনের বিরোধিতা করে মহামান্য রাজ্যপালের বক্তব্যকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। কংগ্রেস দলের মধ্যে আজকে বিভাজন আছে, এই ব্যাপারে একটা প্রবাদ আছে সেটা হচ্ছে চোরের গলা বড় গলা। যারা চুরি করে শেয়ার কেলেঙ্কারি করে, বোফর্স কেলেঙ্কারি করে যারা দেশের অর্থ বিদেশের হাতে তুলে দেয় তাদের মুখে এসব শোভা পায়না। আজকে এই কথাগুলির হিসাব করার সময় এসেছে, তাই আমরা চাই এই আন্দোলনকে ব্যাপক থেকে ব্যাপকতর পর্যায়ে পৌঁছে নিয়ে যাওয়ার জন্য, কংগ্রেস-আই এর মুখোশ খুলে দেবার জন্য আন্দোলন করা প্রয়োজন। তাই আমি এই কংগ্রেসের যে সমস্ত অ্যামেন্ডমেন্টগুলি এখানে দেওয়া হয়েছে সেইগুলির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** ইয়েস, মিঃ দেব, হোয়াট ইজ ইয়োর পারসোনাল ক্ল্যারিফিকেশন?

[3-00 — 3-10 P.M.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুব্রত বাবু একটু আগে আমার সম্পর্কে এবং আমাদের জেলার পার্টির সম্পর্কে যে মন্তব্য করেছেন তার পারসোনাল ক্ল্যারিফিকেশন আমি উপস্থিত করছি। তিনি যা বলেছেন এটা সম্পূর্ণ অসত্য। কারণটা হচ্ছে ১৬৮।এ।১ আচার্য জগদীশচন্দ্র বসু রোডে প্রমোদ দাশগুপ্ত স্মৃতিভবন এর জন্য ২৯ কাঠা জমি ক্রয় করা হয়েছে। এই জমির যা দাম সেই ১ কোটি ২০ লক্ষ টাকা তা দেওয়া হয়েছে। তাছাড়া ২৭ লক্ষর বেশি টাকা স্ট্যাম্প ডিউটি দেওয়া হয়েছে। একটা প্রবাদ আছে, 'আত্মবৎ মন্যতে জগৎ'। তারা যেভাবে করেন, সেইভাবে তারা দুনিয়াটাকে দেখেন। এই বাড়ির জন্য সরকারের যা প্রাপ্য তা ৩১শে মার্চ, ৯৩, কলকাতা কালেকটারেটে জমা দেওয়া হয়েছে।

**শ্রীমতী কুমকুম চক্রবর্তী ঃ** অনারেবল স্পিকার স্যার, আপনার মাধ্যমে বলতে চাই, আপনিও এটা হাউসে বার বার বলেছেন যে বিধানসভার সদস্য নয় এমন কোনও ব্যক্তি বিশেষের নাম হাউসে বলা যাবে না বা যিনি এখানে উপস্থিত নেই তার নাম এখানে বলা যাবে না। মাননীয় সাবিত্রী মিত্র আমাদের সংগঠনের রাজ্য সম্পাদক শ্যামলী গুপ্তর নাম বলেছেন। এটা হাউসের ঐতিহ্য বিরোধী এবং হাউসের রীতিনীতির বিরোধী। হাউসের কার্যবিবরণী থেকে এটা বাদ দেওয়া হোক।

**মিঃ স্পিকার ঃ** শ্যামলী গুপ্তর নাম বাদ যাবে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এই ক্ষেত্রে সাবিত্রী দেবী সংবাদটাকে কোট করেছেন।

**মিঃ স্পিকার ঃ** সংবাদপত্র থেকে কোট করা যায় না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** শান্তিবাবু এখানে প্রধানমন্ত্রী সম্পর্কে সরাসরি করাপশনের অভিযোগ এনেছেন।

[31st January, 1994]

**মিঃ স্পিকার ঃ** প্রাইম মিনিস্টার ইজ ইন অফিস, তার সম্বন্ধে ১০০ বার বলা যায়।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** উই আর নট অপোজ টু দিস। কিন্তু রাজ্যসভার কংগ্রেস ক্যান্ডিডেটের সম্বন্ধে এখানে রবীন মন্ডল চার্জ তুললেন। তখন এখানে বিনয়বাবু ছিলেন, উনি বোধ হয় এটা শুনতে পারেননি, শুনতে পারলে এটা ওনার আপত্তি করার কথা। রাজ্যসভার ক্যান্ডিডেটের সম্বন্ধে হাউসে বলা হয়েছে। তাহলে ক্যান্ডিডেট কাম অ্যান্ড ডিফেন্ড হিমসেল্ফ। সাবিত্রী মিত্র সংবাদপত্রে যা বেরিয়েছে সেই সম্বন্ধে বলেছেন।

**মিঃ স্পিকার ঃ** না এটা হয় না।

[3-10 — 3-20 P.M.]

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ সূচক প্রস্তাবের বিরোধিতা করে আমি এখানে দু-চারটি কথা বলতে চাই। একটা সরকার ১৭ বছর ধরে চলছে, সুতরাং এই সরকারের সাফল্য এবং ব্যর্থতা দুটোই আছে। কিন্তু রাজ্যপালের ভাষণে বামফ্রন্ট সরকারের সাফল্যকে অতিরঞ্জিত করে দেখানো হয়েছে। কিন্তু ব্যর্থতাকে অতি সন্তর্পনে চাপা দেওয়া হয়েছে বলে এই ভাষণে রাজ্যের সার্বিক পরিস্থিতির কথা উল্লেখ করা হয়নি। তাই রাজ্যপালের ভাষণের আমি বিরোধিতা করছি। গত কয়েকদিন সরকারপক্ষের সদস্যদের বক্তৃতা শুনছিলাম। সরকারপক্ষের সদস্যরা একটা বক্তব্যই শুধু তুলে ধরেছেন, ডাঙ্কেল প্রস্তাব। সত্যি এটা সিরিয়াস প্রবলেম। এখানে রবীন বাবু বলেছেন, ভারতবর্ষের সার্বভৌমত্ব বিঘ্নিত হবে। ইফ দিজ বি এ ফ্যাক্ট। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে নিবেদন করতে চাই রাজ্যপালের ভাষণের ১২ পৃষ্ঠায় রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গি প্রতিফলিত হয়েছে, কোথাও কি একটা জায়গায় ডাঙ্কেল প্রস্তাবের কথা উল্লিখিত হয়েছে, আমি এই কথা বলতে চাই, কোথাও লেখা নেই। আজকে প্রতিটি মেম্বার এখানে ডাংকেল প্রস্তাবের বিরুদ্ধে বললেন। আমি আশঙ্কা করছি রাজ্যপালের ভাষণে রাজ্য সরকারের দৃষ্টির প্রতিফলন হয়। তাহলে আমার মনে সন্দেহ হচ্ছে রাজ্য সরকার কি ডাংকেল প্রস্তাবের বিরোধিতা করছেন কি, না, সমর্থন করছেন? যখন রাজীব গান্ধী জওহর রোজগার যোজনার কথা বলেছিলেন তখন পশ্চিমবাংলার দেওয়ালে দেওয়ালে সি.পি.এম. ক্যাডাররা লিখেছিল জওহর রোজগার যোজনা রাজীব গান্ধীর ছলনা। কিন্তু রাজ্য সরকার বলতেন না এই না হলে চলে না। রাজ্য সরকার এখন রাজীব গান্ধীর জওহর রোজগার যোজনার প্রশংসা করছেন। আমার মনে সন্দেহ জাগছে, কারণ সি.পি.এম. ক্যাডাররা এখন সারা রাজ্যে ডাংকেল প্রস্তাবের বিরুদ্ধে বক্তৃতা করছেন। কিন্তু রাজ্য সরকারের লিখিত বয়ানে কোথাও একটা শব্দ এই সম্পর্কে লেখা নেই। যারা সদস্য তারা আন্তরিকতার সঙ্গে ডাংকেল প্রস্তাবের বিরোধিতা করছেন কি? কিন্তু রাজ্যপালের ভাষণের মাধ্যমে কোথাও এই সিরিয়াস প্রবলেমটা আপনারা উল্লেখ করেন নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই, এই সরকার একটা পঙ্গু সরকার। এই গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল এর ইকনমিক রিভিউ ৯২-৯৩ এর পৃষ্ঠা ২১৫ খুললে দেখা যাবে যাবে এই রাজ্য সরকার যে স্ট্যাটিসটিক্স দিয়েছেন তাতে ৮৯-৯০ সালে প্রাইমারি স্কুল ছিল ৫১ হাজার ১৯টি, ৯০-৯১ সালে একই রইল। তারপর ৯১-৯২ সালে ৫১ হাজার ২১টি, অর্থাৎ তিন বছরে মাত্র দুটি প্রাইমারি স্কুল হয়েছে। জুনিয়ার হাইস্কুল ৩

হাজার ১৫৭টি ৮৯-৯০ সালে ছিল, ৯০-৯১ সালে একই রইল, ৯১-৯২ সালে ৩ হাজার ১৫৬, অর্থাৎ একটা কমে গেল। রাজ্যের উন্নতি এইরকম ভাবে ঘটছে। তারপর হাই এবং হায়ার সেকেন্ডারি স্কুল তার সংখ্যা ছিল ৬ হাজার ৭২৭ ৮৯-৯০ সালে, ৯০-৯১ সালে একই ছিল, ৯১-৯২ সালে ৬ হাজার ৭২৮, একটা বেড়েছে। সেভেন্থ প্ল্যান পিরিয়ডে সারা ভারতবর্ষে যখন ২.৯ পারসেন্ট কলেজ স্থাপিত হয়েছে, সেখানে পশ্চিমবাংলায় মাত্র দুটো কলেজ স্থাপিত হয়েছে। রাজ্য সরকারের উন্নতি হচ্ছে কিরকম সেটা বিচার করে দেখুন। কৃষি ক্ষেত্রে আমাদের উন্নতির একটা নমুনা তুলে ধরতে চাই। নিশিকান্ত মেহেতো মাননীয় বিধানসভার সদস্য তিনি একটা প্রশ্ন করেছিলেন, তার উত্তরে ২৬শে জুলাই, ৯৩ সালে কোয়েশ্চেন ফর ওরাল অ্যানসার অ্যান্ড রিটিন অ্যানসার, বইটা দেওয়া হয়েছিল, তাতে লেখা হয়েছে, সমগ্র পুরুলিয়া জেলায় রিভার লিফ্ট ইরিগেশন ১২৪টার মধ্যে ১১৯টা ডিজেলে চলে আর পাঁচটা বিদ্যুতে চলে। রাজ্য সরকারের উন্নতি হচ্ছে? মাননীয়া সদস্যা আরতি হেমব্রমের প্রশ্নোত্তরে বলা হল বাঁকুড়া জেলায় নদী জলোত্তোলক প্রকল্প ১২টা, ১২টার মধ্যে একটাতেও বিদ্যুত নেই। পশ্চিমবঙ্গের উন্নতি হচ্ছে ৯২-৯৩ সালে যোজনা বরাদ্দ বাবদ ৮৩৯ কোটি ১৪ লক্ষ টাকা খরচ করতে পারেনি, এই সরকার চলছে? অধিকন্তু যোজনা বহির্ভূত খাতে এক টাকায় ১ টাকায় ১২২ পয়সা কর্মিদের মাইনে দিচ্ছে, ডি.এ. দিচ্ছে। যেরাজ্য সরকার ৯২-৯৩ সালে ৮৩৯ কোটি টাকা খরচ করতে পারেনা, সেই রাজ্য সরকারের উন্নতি হবে, আমি আশা করব কি করে স্যার? আমি এই প্রসঙ্গে আর একটা কথা জিজ্ঞাসা করতে চাই যে, এই সরকার সত্যি সত্যিই কথা বলতে পারে তো? আমি একটা বিষয় এখানে বহুবার মেনশন করেছি, মন্ত্রীদের চিঠি লিখে জানিয়েছি, আজ পর্যন্ত একটা উত্তরও পাই নি। এমন কি চিঠিটা যে পেয়েছেন, এটুকুও জানান নি। আমি সে জন্যই বলছি এই সরকার 'বোবা'। স্যার, আমার কেন্দ্রে একটা রাস্তা আছে— 'বাগনান-কমলপুর রোড'। অবশ্যই এটা মেনশন করার আর প্রয়োজন নেই যে, রাস্তাটি কংগ্রেসি রাজত্বকালে স্থাপিত হয়েছিল। ঐ রাস্তাটির ধারে ধারে অনেকগুলো স্কুল আছে। কংগ্রেস আমলে যখন ঐ সমস্ত স্কুলের ছাত্র-ছাত্রিদের তাদের বিদ্যালয় সম্বন্ধে যখন রচনা লিখতে দেওয়া হত তখন তারা লিখত, "দেয়ার ইজ এ রোড ইন ফ্রন্ট অফ আওয়ার স্কুল।" আর এখন 'আওয়ার স্কুল' রচনা লিখতে দিলে তারা কি লেখে জানেন, "দেয়ার ওয়াজ এ রোড ইন ফ্রন্ট অফ আওয়ার স্কুল।" আফ্টার সেভেন্টিন ইয়ার্স অফ দি লেফ্ট ফ্রন্ট গভর্নমেন্ট তারা এই কথা লিখছে যে, দেয়ার ওয়াজ এ রোড! ১৭ বছর রাজত্বের পর এই হচ্ছে রাজ্যের রাস্তাঘাটের অবস্থা। আমি মাননীয় সদস্যদের অনুরোধ করছি তারা যে কেউ যদি নিজের গাড়িতে বা বাসে সেখানে যান তাহলে দেখতে পাবেন সত্যি সত্যি সেখানে কোন রাস্তার অস্তিত্ব আছে কিনা। রাস্তা নিজেই নিজের অস্তিত্ব রক্ষার জন্য ফাইট করছে। অথচ সরকারি মুখপত্রে দাবি করা হচ্ছে রাজ্য জুড়ে উন্নয়নের ঢল নেমেছে। তাহলে আমরা এই সরকারকে কি বলব? এটা একটা অন্ধ সরকার।

স্যার, আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী রেকর্ড টাইম মুখ্যমন্ত্রীত্ব করছেন। এই অবস্থায় আমি এটা পরিষ্কারভাবে বলতে চাই যে, আজকে রাজ্যের যা অবস্থা তাতে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু ছাড়া অন্য যে কোনও ব্যক্তি মুখ্যমন্ত্রী হলে এবং এই দীর্ঘ সময় ধরে মুখ্যমন্ত্রী থাকলে এর চেয়ে কম উন্নয়ন আর কিছুই হত না। অবশ্যই আমাদের স্বীকার করতে হবে যে, ক্রিকেট

খেলার ভাষায় তিনি অনেক দিন ধরে ব্যাট করছেন, কিন্তু রান করতে পারছেন না। রানের কোনও সংখ্যা আমরা দেখতে পাচ্ছিনা। ব্যাট তো করবেনই, নিজের দলের লোকেদের যদি আম্পেয়ার করে রাখা যায় — প্রিসাইডিং অফিসার, পোলিং অফিসার করে রাখা যায় — তাহলে দীর্ঘ দিন ব্যাট করা যায়। আমরা সেই জন্যই দ্বিতীয় এবং নিরপেক্ষ আম্পেয়ার চাইছি। সেটা কে হবে? সেটা হবেন টি.এন.শেষন। আমরা ভোটারদের সচিত্র পরিচয়-পত্র চালু করতে চাই। এব্যাপারে মাননীয় সদস্য রবীন-বাবুর একটা কথা শুনলাম, তিনি খুব সুন্দরভাবে বললেন যে, সচিত্র পরিচয়-পত্র চাইছে কে, বি.জে.পি.-র ছায়া দেখলেন। আমার ব্যাপারটা খুব ভাল লাগল। মাননীয় সদস্য রবীনবাবু ঠিকই বলেছেন। কিন্তু আমি মাননীয় সদস্য রবীনবাবুকে জিজ্ঞাসা করি, ডাংকেল প্রস্তাব মানছি না, এ কথা বলছে কে? সিপিএম। রবীনবাবু কি একটু জবাব দেবেন, আর কে বলছে ডাংকেল প্রস্তাব মানছিনা? বি.জে.পি. বলছে, — ডাংকেল প্রস্তাব মানছি না। তাহলে কি আমরা বলতে পারি যে, বি.জে.পি.-র মধ্যে আমরাও সি.পি.এম.-এর ছায়া দেখতে পাচ্ছি? এ কথা আমি পরিষ্কার জিজ্ঞাসা করছি, লজিক তো রেশনাল হতে হবে? উনি বোধ হয় ভেবেছিলেন যে, ওর বক্তৃতার পরে আমাদের আর কোনও বক্তা নেই। জাতীয় স্বার্থে, গণতন্ত্রের স্বার্থে দুটো পার্টি একই কথা বলতে পারে, একই দাবি জানাতে পারে। এতে একের মধ্যে অপরের ছায়া দেখার কোনও ব্যাপার নেই।

স্যার, আমাদের দেশের একটা প্রধান প্রবলেম হচ্ছে আনএমপ্লয়মেন্ট প্রবলেম। মাননীয় সদস্য সমর-বাবুর বক্তব্য আমি মন দিয়ে শুনেছি। তিনি অনেকবার বলেছেন, 'রাজ্য সরকার খুব প্রতিকূল অবস্থার মধ্যে দিয়ে চলছে। আমি এবিষয়ে তার সঙ্গে একমত। কিন্তু আমার প্রশ্ন সমর-বাবুর কাছে, ভারত সরকার সহ ভারতবর্ষের কোন সরকার অনুকূল অবস্থার মধ্যে দিয়ে চলছে? সবাইকেই প্রতিকূল অবস্থার মধ্যে লড়াই করে বাঁচতে হচ্ছে। কিন্তু সেই প্রতিকূল অবস্থার মধ্যেও কোন রাজ্য সরকার কতটা কি করতে পারছে, সেটাই আজকে বড় প্রশ্ন। এই অবস্থার মধ্যে যে রাজ্য সরকার কিছু করতে পারবে তাকেই সার্টিফিকেট দেওয়া যায়। স্যার, দেশের গরিব মানুষদের সাহায্য করার জন্য আমাদের কেন্দ্রীয় সরকার আই.আর.ডি.পি. প্রকল্প চালু করেছেন। আমি আই.আর.ডি.পি. প্রকল্প সম্পর্কে বিনীতভাবে একটা প্রশ্ন এখানে রাখতে চাই। ১৯৯১-৯২ সালে এই রাজ্য সরকার গরিবদের জন্য কেন্দ্রীয় সরকারের দেওয়া ২ কোটি ৩২ লক্ষ টাকা খরচ করতে পারেননি। আমি মনেকরি এটা ক্রিমিনাল অফেন্স। আমি এর আগে আমার বক্তব্যে বলেছিলাম রাজ্যের একটি স্বাস্থ্য কেন্দ্র ৬ বছর বিল্ডিং হয়ে যাবার পরেও তার উদ্বোধন হয়নি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় হয়তো বলবেন, পি.ডব্লু.ডি. আমাদের হ্যান্ডওভার করেনি। হোয়াট এভার মে বি দি রিজন, স্বাস্থ্যকেন্দ্রটি আজ ৬ বছর ধরে কমপ্লিট হয়ে পড়ে আছে অথচ তার উদ্বোধন হল না, আপনারা যা বলার বলুন, ইন মাই ওপিনিয়ন ইট ইজ ক্রিমিন্যাল অফেন্স। আমি আপনাকে বলছি স্যার, আপনি ন্যায় বিচারক, কোন ধারায় এদের অ্যারেস্ট করা যাবে আপনি বিচার করে দেখুন। তারপর আমি বলছি, আই.আর.ডি.পি প্রকল্পে গরিব মানুষদের জন্য সরকারের টার্গেট ছিল ১ লক্ষ ৫৪ হাজার ৪৫৭টি পরিবার, কিন্তু রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে যে রিপোর্ট দিয়েছেন তাতে দেখা গেছে আজ পর্যন্ত ৪৭ হাজার ৬২৬টি পরিবারকে

প্রোভাইড করতে পেরেছেন। তফসিলি মানুষদের জন্য যাদের জন্য এই সরকার চোখের জল ফেলে বালিশ ভিজিয়ে ফেলছেন তাদের প্রকৃত সংখ্যা হচ্ছে ২ হাজার ২১টি পরিবার। মাননীয় স্পিকার স্যার, এই হল আমাদের রাজ্যের অবস্থা। আমাদের রাজ্যে গরিব বেকার যুবকদের জন্য কেন্দ্রীয় সরকারের টাকা নিয়ে রাজ্য সরকার একটা প্রকল্প করেছিলেন, সেই প্রকল্পটি হচ্ছে সেশ্রু। আমি এই প্রসঙ্গে হাওড়া জেলার উদাহরণ দিতে চাই, দয়া করে শুনবেন, ১৯৯১ সালে টার্গেট ছিল ৩ হাজার ৭৫০ আর ফরওয়ার্ডেড কেস হয়েছিল ৩৭৭ আর স্যাংশন্ড হয়েছিল ২৬৭টি আর পেয়েছে ১১৬ জন যুবক। সমগ্র হাওড়া জেলায় ১১৬ জন যুবক টাকা পেয়েছে। ডিস্ট্রিক্ট লেভেল রিভিউ কমিটি ৩০শে জুন প্রত্যেকটি মেম্বারকে যে রিপোর্ট দিয়েছেন সেই রিপোর্ট থেকে বলছি। রাজ্য সরকারের লজ্জা করে না — সেশ্রুর মাধ্যমে গরিব ছেলেদের এইভাবে উন্নতি করছে? অথচ এই পুঁথিতে লিখে দিয়েছেন আমাদের দেশের উন্নয়নের ঢল নেমেছে। আমি এর বিরোধিতা করব, না কি করব ভেবে পাচ্ছি না। সরকার পক্ষের যারা জ্ঞানি লোক তারা এই ভাষণকে সমর্থন করবেন কিনা ভেবে দেখবেন। লোকসভায় আমাদের একজন মেম্বার শ্রী সনৎকুমার মন্ডলের প্রশ্নের উত্তরে জানিয়েছিলাম পশ্চিমবাংলায় বিলো দি পভার্টি লাইন হচ্ছে ১ কোটি ৭৩ লক্ষ ৪৫ হাজার পিপল। অথচ রাজ্যপাল তার ভাষণে সমগ্র চিত্রটাকে লুকিয়ে একটা কৃত্রিম চেহারা দাখিল করে রাজ্যবাসীকে ধোঁকা বানাতে চাইছেন। আমি এর প্রতিবাদ জানাচ্ছি এবং রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনী প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 P.M.]

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল বিধানসভার অধিবেশনের সূচনাতে যে ভাষণ রেখেছেন তাকে আমি ধন্যবাদ জানাই। মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন এবং মাননীয় সদস্য শ্রী কৃপাসিন্ধু সাহা মহাশয় যাকে সমর্থন করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। আমি গত কয়েকদিন ধরে রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক শুনছি। কংগ্রেস পক্ষের মাননীয় সদস্যরা রাজ্যপালের ভাষণের বিরোধিতা করতে গিয়ে বিভিন্ন প্রসঙ্গের অবতারণা করেছেন এবং আমাদের সরকার পক্ষের সদস্যরা তার পাশাপাশি রাজ্যপালের ভাষণের সমর্থনে বক্তব্য রেখেছেন। মহামান্য রাজ্যপাল যে বক্তব্য এখানে রেখেছেন এটা আমাদের সরকারেরই বক্তব্য এবং আমি মনেকরি রাজ্যপাল মহাশয় যে ভাষণ এখানে উপস্থাপিত করেছেন আজকে সারা দেশের পরিস্থিতিকে চিন্তা করে আমাদের রাজ্যের পরিস্থিতিকে তার সঙ্গে মিলিয়ে ভাবনা চিন্তা করে করতে হবে, কিন্তু মাননীয় কংগ্রেসের বন্ধুরা যখন এখানে বক্তব্য রাখলেন তখন মনে হল তারা বলতে চাইছেন যে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মতো একটা রাষ্ট্র, অঙ্গ রাজ্য নয়, এটা যেন একটা স্বাধীন রাষ্ট্র এবং এখানে সরকারে যারা বসে আছেন এই রাষ্ট্রের সবকিছু তারাই নিয়ন্ত্রণ করেন এবং ভাল মন্দের জন্য তারাই দায়ী, কিন্তু আমাদের সংবিধান যে কথা বলছে তা নিশ্চয়ই সকলের স্মরণে আছে। ভারতবর্ষের সরকার যেভাবে পরিচালিত হচ্ছে, তার নীতিগুলি যেভাবে আছে পশ্চিমবঙ্গ তার সঙ্গে মিলিয়ে চলছে। আমরা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে কাজ করি সেটা ওরা ভালই বোঝেন কিন্তু ওরা যখন বিরোধিতা করেন এমন ভাবে করেন যেন

বক্তব্যগুলি ভারতবর্ষের পার্লামেন্টে দাঁড়িয়ে বলছেন। একটু আগে মাননীয় সদস্য সঞ্জীব বাবু বক্তব্য শুনছিলাম, উনি গুণি এবং শিক্ষিত মানুষ, ভাল বলেন, কিন্তু উনি এমনভাবে বক্তব্য রাখলেন যেন রাজ্য সরকারকে একেবারে আসামির কাঠগড়ায় দাড় করিয়ে দিলেন, মনে হয় যে পার্লামেন্টে বক্তব্য রাখলেন, এই বক্তব্যগুলি যদি পার্লামেন্টে রাখতেন তাহলে ভাল হতো এবং কংগ্রেসের বিরুদ্ধে এই বক্তব্য প্রয়োগ করা হত। বাস্তব অবস্থাটা বুঝতে পারতেন। উনি বললেন যে বামফ্রন্ট সরকারের শাসনকালে পশ্চিমবঙ্গে সংবিধানিক সঙ্কট সৃষ্টি হয়েছে এবং সেই সঙ্কটের চিত্রটা তুলে ধরবার চেষ্টা করেছেন, কিন্তু আমার বক্তব্য হচ্ছে এই যে ক্রিমিন্যাল অফেন্স যদি কেউ করে থাকে তাহলে যারা কেন্দ্রে সরকার চালাচ্ছেন তারাই করছেন, কিন্তু ওরা বললেন যে রাজ্য সরকার করছেন। নাইন্থ ফিনান্স কমিশনে আমাদের টাকা কেন্দ্রীয় সরকার আত্মস্যাৎ করলেন আপনারা তো বললেন না, সেই টাকায় মানুষের উপকার হত, তা নিয়ে আপনারা তো একটা কথাও বললেন না? পরবর্তীকালে আমরা এই বিধানসভা থেকে আমরা এবং ওরা বিভিন্ন সমস্যা নিয়ে কেন্দ্রীয় সরকারের মন্ত্রীদের সঙ্গে দেখা করেছিলেন, — অস্বীকার করব না, আপনারাও ছিলেন — কিন্তু কেন্দ্রের মন্ত্রী মহাশয়রা যে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন তা রেখেছেন, কর্ণপাত করেছেন? আজকে মাননীয় সদস্য মানস ভুঁইয়া মহাশয় অতি দুঃখের সঙ্গে একটা প্রস্তাব পেশ করলেন, সেই প্রস্তাবে তিনি বললেন যে রেল মন্ত্রকের কাছে উনি এবং বিধানসভার তরফ থেকে অনেকে দুবার গিয়েছেন তা সত্ত্বেও ওদের বক্তব্যে রেলমন্ত্রক কর্ণপাত করেন নি, তিনি আবার বলছেন বিধানসভা থেকে অভিযোগ পাঠানোর কথা, কিন্তু ওখানে কুম্ভকর্ণের ঘুম চলছে সেই ঘুম ভাঙতে চায় না। এখানে বামফ্রন্ট সরকার চলছে তাকে ডিসক্রেডিটেড করবার মোটিভেশন চলছে। আমাদের ন্যায্য পাওনা থেকে বঞ্চিত করার চেষ্টা করা হচ্ছে। উন্নয়নের কথা বলছেন, আমরা উন্নয়ন করেছি, পঞ্চায়েতের হাতে ক্ষমতা বিকেন্দ্রীকরণের কথা বলা আছে, পঞ্চায়েতের হাতে যে অর্থনৈতিক ক্ষমতা দেওয়া আছে আপনারা সে কথা চিন্তা করতে পারেন? ১৯৫২ সালে সংবিধানে গৃহীত হওয়ার পরে ১৫ বছর ধরে আপনারা শাসন চালিয়েছেন, সেই ১৫ বছর ধরে গ্রামের মানুষকে গণতান্ত্রিকতার ছায়ায় পৌঁছে দিতে পেরেছেন? কৃষির উন্নতির জন্য সেচ বাড়াবার চেষ্টা করেছেন? রেকর্ড খুঁজলে দেখবেন কোনও ব্যবস্থাই করেননি। বামফ্রন্ট সরকার আসার পরে সেইসব বিকেন্দ্রীকরণ করা হয়েছে। আজকে প্রত্যেকটি গ্রামকে গ্রামের মানুষকে নিজের পায়ে দাঁড়াবার ব্যবস্থা করে দিয়েছে। মাঝে মাঝে চিৎকার করে বলেন যে শিল্পায়ন হল না, কলকারখানা হয়নি, বড় বড় কলকারখানা হয়নি, চিমনির ধোঁয়া উঠছে না অতএব উন্নয়ন হয়নি। নিশ্চয়ই, আমরা স্বীকার করছি যে আমরা চিমনীতে ধোঁয়া তুলতে পারছি না।

[3-30 — 3-40 P.M.]

মানুষকে দেখিয়ে বলছেন, বড় বড় শিল্প করেনি। কিন্তু আমরা করতে চাই মানুষের এবং অর্থনৈতিক উন্নয়নের ব্যবস্থা। এর একটি হচ্ছে হরাইজেন্টাল এবং আর একটি হচ্ছে পারপেন্ডিকুলার। এরমধ্যে আমরা নিয়েছি হরাইজেন্টাল। আপনারাই স্বীকার করলেন যে, রাজ্যে ৭০ ভাগ মানুষ গ্রামে বাস করেন। তাহলে গ্রামের মানুষের ক্ষমতা বৃদ্ধি করতে হবে। আমাদের গণতন্ত্র বিকেন্দ্রীকরণের পরিকল্পনা তাহলে ৭০ থেকে ৭৫ ভাগ মানুষের ক্ষমতা বৃদ্ধির পরিকল্পনা। কিন্তু সেটা দেখবার মতো দৃষ্টি আপনাদের নেই এবং গ্রামের মানুষও

আপনাদের রিজেক্ট করে দিয়েছেন। আজকে বামফ্রন্ট সরকার এটা করতে পেরেছেন বলে গ্রামের মানুষের সামাজিক এবং আর্থিক ক্ষমতা বেড়েছে, তারা নিজেদের পায়ের উপর দাঁড়াবার ক্ষমতা পেয়েছেন এবং সেই কারণে এই রাজ্যকে পঙ্গু করার চেষ্টা চালাচ্ছেন, এই সরকারকে পঙ্গু করবার চেষ্টা করছেন। আজকে আপনারা ভয় পেয়েছেন বলেই এটা করছেন। আজকে আপনারা বলছেন শিক্ষা প্রসারের কথা! কিন্তু ১৯৭৭ সাল পর্যন্ত এই রাজ্যে শিক্ষার ক্ষেত্রে কি চিত্র ছিল? এই ব্যাপারে গতবারও বলেছি, আজকেও আবার সেই কথাগুলিই বলে যাচ্ছি। ১৯৭৭ সাল পর্যন্ত শিক্ষার ক্ষেত্রে যে বিপজ্জনক অবস্থা সৃষ্টি করেছিলেন, আমরা সেটা পরিষ্কার করছি এবং তারজন্য নানা স্কীম রাখা হয়েছে। কিন্তু এটা করতে বহু সময় লাগবে। তবে এটুকু বলি, শিক্ষাক্ষেত্রে বামফ্রন্ট সরকারই পবিত্রতা বজায় রেখেছেন এবং এই বামফ্রন্ট সরকারই, প্রাথমিক স্তরেই বলুন বা উচ্চশিক্ষা ক্ষেত্রেই বলুন, শিক্ষাকে প্রসারিত করবার চেষ্টা চালাচ্ছেন। তবে রাজ্যের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতায় বড় ধরনের পরিকল্পনা করলে রিসোর্সেসে কুলাবে না বলে যা আছে তাকেই গুছিয়ে নেবার চেষ্টা করা হচ্ছে। তাই অঙ্কের হিসাবে হয়ত বাড়েনি, কিন্তু যা ছিল সেটাকে সঙ্গতির মধ্যে দিয়ে আমরা গুছিয়ে নিচ্ছি। সেদিক থেকেই বিষয়টাকে দেখতে হবে। কিন্তু আপনারা বিভিন্নরকম কথা বলে মানুষকে বিভ্রান্ত করবার চেষ্টা করছেন। আমাদের শ্রদ্ধেয় নেতা এবং মাননীয় মন্ত্রী শ্রী বিনয় চৌধুরির একটি উক্তি এই প্রসঙ্গে স্মরণ করতে চাই। তিনি বলেছিলেন মনে রাখবেন, গণতন্ত্রের প্রতি শ্রদ্ধাশীল মানুষ, তারা তাদের প্রতিনিধি নির্বাচিত করে এখানে পাঠান। আমরা নির্বাচনে মানুষের দ্বারাই নির্বাচিত হয়ে এসেছি, কাজেই মানুষের কথাই আমরা বলি।' কিন্তু আপনারা মানুষের দ্বারা নির্বাচিত হয়ে এসে একটা নির্বাচিত সরকারের বিরুদ্ধে মিথ্যা দোষ দিয়ে তাকে হেয় প্রতিপন্ন করতে চান এবং তার মধ্যে দিয়ে মানুষকে অপমান করেন এবং তাই একজন শ্রদ্ধেয় অভিনেতা, যিনি মানুষের দ্বারা নির্বাচিত হয়ে এসেছেন, তার সম্পর্কে বলেন যে, তাকে একটি মানুষ দশটা ভোট দিয়ে নির্বাচিত করেছেন। এইভাবে আপনারা কলকাতার মানুষদের অপমান করেন। আজকে তাই মানুষ ভাবছেন — গণতন্ত্রের নামে এ আমরা কাদের পাঠিয়েছি! সমালোচনা করতে হলে দায়িত্বশীল সমালোচনা করবেন, কিন্তু দায়িত্ব জ্ঞানহীন সমালোচনা করে বামফ্রন্ট সরকারকে জনগণের কাছ থেকে বিচ্ছিন্ন করতে পারবেন না। আজকে বিভিন্ন জায়গায় আইন-শৃঙ্খলার কথা তুলে বামফ্রন্ট সরকারকে ডিসক্রেডিটেড করবার চেষ্টা করছেন, কিন্তু আইন-শৃঙ্খলা কোনও বিশেষ ব্যক্তি রক্ষা করেন না। আজকে যে সামাজিক পরিবেশ নষ্ট হয়ে যাচ্ছে, বাবা-মাকে যে ছেলে-মেয়েরা খুন করছে এর উৎস কোথায়? ১৭ বছরের মেয়ে যে তার বাবা-মা-ঠাকুরদাকে খুন করেছে তার উৎস কোথায়? এর উৎস হচ্ছে মেট্রো চ্যানেল। সেখানে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে তো আন্দোলন করতে পারছেন না! আজকে মেট্রো চ্যানেলের কুরুচীপূর্ণ অনুষ্ঠানের মাধ্যমে শেখাবার চেষ্টা করা হচ্ছে কি করে বাবা-মাকে খুন করতে হয়। এর বিরুদ্ধে লড়াই তো করেন না! আজকে আপনারা বলছেন আইন-শৃঙ্খলার কথা। এইসব কারণে সামাজিক অবক্ষয় বাড়ছে, নিদারুণ জ্বালায় বেকাররা ঘুরে বেড়াচ্ছে সারা দেশে এবং পশ্চিমবঙ্গেও এই দেশেরই একটি অংশ, তাই সেখানে আইন-শৃঙ্খলার অবনতি হলে তার দায়িত্ব বামফ্রন্ট সরকারের? আমরা রিয়েলিটিকে অস্বীকার করতে চাইনা। আমরা জানি যে অবক্ষয় হয়েছে। কিন্তু এরজন্য দায়ী কে? আমরা জানি যে পুলিশের একটা অংশের প্রবল বিরোধিতার ফলে আমাদের নিয়ন্ত্রণ অনেক জায়গায়

হারিয়ে যাচ্ছে। আজকে এটা আমাদের ডিসক্রেডিট। আমাদের অনেক কাজ করার ইচ্ছা আছে, কিন্তু একটা চক্রান্ত এর পিছনে কাজ করে যাচ্ছে যার জন্য আমরা অনেক কাজ করতে পারছিনা। আমরা জানি যে আমাদের ক্ষমতা সীমাবদ্ধ। তার মধ্যে দিয়ে মানুষের জন্য যতটুকু পারি কাজ করে আমাদের বামফ্রন্ট সরকারকে শক্তিশালী করতে হবে। আমাদের হাতে এমন কোনও আলাদিনের আশ্চর্য প্রদীপ নেই যা দিয়ে রাতারাতি সব করে দেব। আমরা দেখেছি যে কংগ্রেস আমলে পুলিশকে পোষা কুকুরের মতো ব্যবহার করা হত। আমরা তাদের মানুষের মতো রাখতে চাই, তাদের সমস্ত গণতান্ত্রিক অধিকার দিতে চাই, তারা যাতে মানুষের সঙ্গে মানুষের মতো ব্যবহার করে। আমরা জানি যে অনেক পুলিশ কর্মচারী এসব কথা শুনছে না। কারণ তাদের সঙ্গে চক্রান্তকারিদের যোগাযোগ আছে। কাজেই আইন-শৃঙ্খলার যদি অবনতি হয়ে থাকে তাহলে তার জন্য আপনারাই দায়ী এবং তার দায় আপনাদেরই নিতে হবে। আমরা সংগ্রামের মধ্যে দিয়ে এসেছি। মানুষের কাছে আমাদের কিছু প্রতিশ্রুতি আছে। আমাদের সেই প্রতিশ্রুতি পালন করতে হবে। আমরা যেটুকু রসদ সংগ্রহ করতে পারছি সেটা দিয়ে মানুষের স্বার্থকে রক্ষা করার চেষ্টা করছি। আজকে সেই দিকে লক্ষ্য রেখে আমরা কাজ করে চলেছি। আমি আপনাদের একথা বলব যে আপনারা দয়া করে তাদের ফাঁদে ফেলার চেষ্টা করবেন না। আপনারা দয়া করে কেন্দ্রকে বলবেন না যে রাজ্যের টাকা-পয়সা বন্ধ করে দাও, যোজনা বরাদ্দের টাকা বন্ধ করে দাও। এইসব জিনিস আপনারা করবেন না। আপনারাও তো পশ্চিমবঙ্গের মানুষ আপনারাও তো এখানে বাস করেন। পশ্চিমবঙ্গের উন্নতি আপনারাও নিশ্চয়ই চান। কাজেই আমি আপনাদের বলব যে আসুন, আমরা সকলে মিলে কেন্দ্র যে চক্রান্ত করছে তার বিরুদ্ধে একসঙ্গে সোচ্চার হই, রাজ্যের মানুষের স্বার্থে কাজ করি। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 P.M.]

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে আলোচনার আজকে শেষ দিন। এই বিতর্কে আমি অংশ গ্রহণ করে আমাদের দলের পক্ষ থেকে যে কাট মোশন দেওয়া হয়েছে এবং যে সংশোধনী দেওয়া হয়েছে, তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। রাজ্যপালের ভাষণের উপরে সরকার পক্ষের সদস্যরা বক্তব্য রাখতে গিয়ে বারে বারে একটা কথা বলতে চেয়েছেন যে পশ্চিমবাংলার অগ্রগতি হয়েছে এবং সেটাই ভাষণের মধ্যে তুলে ধরার চেষ্টা করা হয়েছে। কিন্তু আমরা দেখছি যে রাজ্যপালের ভাষণে কতকগুলি মামুলি বস্তাপচা কথা বলা হয়েছে, যেগুলি বামফ্রন্ট সরকারের কথা এই ভাষণের মধ্যে দিয়ে তুলে ধরার চেষ্টা করা হয়েছে। পশ্চিমবঙ্গের যে বাস্তব অবস্থা সেটা প্রতিফলিত হয়নি। ১৭ বছরে বামফ্রন্টের শাসনে পশ্চিমবাংলার অর্থনীতি আজকে দেউলিয়া এবং পঙ্গু হয়ে গেছে। পশ্চিমবঙ্গের অর্থনীতি আজকে জরাজীর্ণ, জরাগ্রস্ত এবং যার ফলে পশ্চিমবাংলার সমস্ত উন্নয়ন-এর গতি আজকে স্তব্ধ হয়ে গেছে। এইসব কথা রাজ্যপালের ভাষণে তিনি উল্লেখ করেন নি। এগুলিকে আড়াল করার জন্য নানাভাবে অন্য কথা বলে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করা হয়েছে। তিনি একথা বলেন নি যে ১৭ বছরের রাজত্বে বেকারের সংখ্যা ক্রমাগত বেড়ে চলেছে এবং তার নিরসনের পথ কি সেটাও তিনি উল্লেখ করেন নি। বামফ্রন্ট সরকারের ১৭ বছরের রাজত্বে পশ্চিমবাংলায় কলকারখানা বন্ধ হয়ে

যাচ্ছে, হাজার হাজার শ্রমিক কর্মহীন হচ্ছে, লে অফ হচ্ছে, শ্রমিকরা না খেয়ে মারা যাচ্ছে, এইসব কথা তিনি তার ভাষণে উল্লেখ করেন নি। বামফ্রন্ট সরকারের ১৭ বছরের রাজত্বে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা পরিস্থিতি আজকে কোথায় গিয়ে দাড়িয়েছে সেটা মানুষ হাড়ে হাড়ে টের পেয়েছে। আমরা যখন পশ্চিমবাংলার রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক করছি তখন কুমারগঞ্জে যেভাবে নির্বিচারে পুলিশ ছাত্রদের উপর গুলি চালালো, যেভাবে সি.পি.এম-র গুন্ডা বাহিনী শিক্ষকের উপর অত্যাচার চালালো তাতে বোঝা যায় পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা কোথায় আছে। তারা তো এই কথা বললেন না? পশ্চিমবাংলায় স্বাস্থ্য ব্যবস্থা ভেঙে পড়েছে, সারা পশ্চিমবাংলায় চিকিৎসা ব্যবস্থা তছনছ হয়ে গিয়েছে। গ্রামে যে নূতন হাসপাতাল গুলি তৈরি হয়েছিল সেইগুলিতে ডাক্তার এবং চিকিৎসার সাজসরঞ্জামের অভাবে শুরু হয়নি। কিছু কিছু হাসপাতাল বন্ধ থাকার ফলে দরজা-জানালা ভেঙে পড়ে গেছে। কোনও কোনও হাসপাতালে ডাক্তার আছে তো ঔষধ নেই, কোনও সাজ-সরঞ্জাম নেই, আবার কোনও কোনও হাসপাতালে সবকিছু থেকেও ডাক্তার নেই। এই সমস্ত চিত্র তো এখানে তুলে ধরা হল না? বিনা চিকিৎসায় যে মানুষ মারা যাচ্ছে এই কথা তো এখানে কেউ বললেন না? এই হাউসে উল্লেখ করতে গিয়ে বিভিন্ন সদস্য উল্লেখ করেছেন যে তার এলাকায় হাসপাতাল গুলির কি অবস্থা, চিকিৎসার কি দূরবস্থা। এই হাউসে একটার পর একটা হাসপাতালের কথা উল্লিখিত হয়েছে। আমার নির্বাচন কেন্দ্র জয়নগরে যে রুর‍্যাল হাসপাতালটি আছে তার ঘর-বাড়ি ভেঙে গিয়েছে। সেখানে এমন অবস্থা যে ডাক্তার আউট ডোর, ইনডোর বন্ধ করে দিয়েছেন। আমি সরকারের কাছে বারে বারে আবেদন করেছি, উল্লেখ করেছি, কিন্তু গৃহ নির্মাণ হচ্ছে না। একটা ব্লকের মধ্যে একটা রুর‍্যাল হাসপাতাল বন্ধ হয়ে গিয়েছে, ভাবুন কি অবস্থা। সেখানকার জনগণ স্বাস্থ্য সুরক্ষা কমিটির নাম করে অর্থ সংগ্রহ করে সরকারি হাসপাতাল নির্মাণ করছে। পশ্চিমবাংলায় এই ঘটনা বিরল। সরকার টাকা দিচ্ছে না বলে এই ঘটনা ঘটছে। সরকার যে কত খানি উদাসীন এটা তার একটা দৃষ্টান্ত। আমার কাছে ছবি আছে, সরকারি সাহায্য পাওয়া যায় নি বলে হাসপাতাল ভেঙে যাচ্ছে, চিকিৎসা ব্যবস্থা সম্পূর্ণ বন্ধ হয়ে যাচ্ছে বলে স্বাস্থ্য সুরক্ষা কমিটির নাম করে সাধারণ মানুষ অর্থ সংগ্রহ করে সরকারি হাসপাতাল তৈরি করছে। এই হচ্ছে পশ্চিমবঙ্গ সরকারের হাল। তবুও বলবেন পশ্চিমবাংলা সুন্দর চলছে, চিকিৎসা ব্যবস্থা ভাল? কিন্তু বাস্তবে হচ্ছে এই অবস্থা রাজ্যপালের ভাষণের মাধ্যমে পশ্চিমবাংলার প্রকৃত চিত্র সাধারণ মানুষের কাছে গোপন করে একটা ধোঁয়ার জাল সৃষ্টি করা হচ্ছে। আমি এবারে বলতে চাই শিক্ষা ব্যবস্থা নিয়ে। আজকে প্রাইমারি শিক্ষা ব্যবস্থা কোথায় গিয়েছে? আপনারা বললেন নূতন শিক্ষা ব্যবস্থা চালু করছি। তারা এমন একটা শিক্ষা ব্যবস্থা চালু করলেন যে প্রাইমারি স্কুলে পাশ ফেল তুলে দিলেন, প্রাইমারিতে ইংরাজি যাও বা ছিল সেটা বিদায় দিলেন। তার ফলে আজকে কি হাল হল? চারিদিকে নার্সারি এবং ইংলিশ মিডিয়াম স্কুল গড়ে উঠছে। প্রাইমারি স্কুলের অবস্থা ভাল নয়। অনেক স্কুলে শিক্ষক নেই, কোথাও ৩০০-৪০০ ছেলে, সেখানে একজন মাত্র শিক্ষক। স্কুলে শিক্ষক নেই, নূতন শিক্ষা ব্যবস্থা চালু করছেন। প্রাইমারি স্তর থেকে পাশ ফেল তুলে দিয়ে বলছেন নূতন শিক্ষা ব্যবস্থা চালু করছি। আজকে কান পেতে শুনেছেন আপনারা যে শিক্ষা ব্যবস্থা চালু করেছেন সারা পশ্চিমবাংলার জনগণ আপত্তি করেছে। আজকে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলতে বাধ্য হতে হয়েছে, একটা বনিক সভায় তিনি বলছেন আমরা ভাবছি একরকম,

জনগণ ভাবছে তার উল্টো। আমাদের শিক্ষা ব্যবস্থা নিয়ে চিন্তা করতে হবে, প্রাইমারি শিক্ষা ব্যবস্থা নূতন করে চালু করতে হবে। এই হাউসে বিভিন্ন সদস্য, বুদ্ধিজীবী, এবং সাধারণ মানুষ এই শিক্ষা নীতির বিরোধিতা করেছেন। আপনারা পশ্চিমবাংলার মানুষের সর্বনাশ করেছেন, শিক্ষা ব্যবস্থার কোমর ভেঙে দিয়েছেন, আপনাদের আগামী প্রজন্ম অভিশাপ দেবে। আজকে বলছেন ভাবতে হবে, পরিবর্তন করতে হবে। বৃত্তি পরীক্ষা তার পাশাপাশি এই শিক্ষা ব্যবস্থার বিরুদ্ধে পশ্চিমবাংলায় আন্দোলন গড়ে উঠেছে। এই আন্দোলনের ফলে তারা প্রাইমারি উন্নয়ন পরিষদ নামে একটা শিক্ষা পরিষদ গড়ে উঠেছে। তারা বৃত্তি পরীক্ষা, চতুর্থ শ্রেণীর পরীক্ষা নিচ্ছে। এই বছরের এক লক্ষ এক চল্লিশ ছাত্র-ছাত্রি প্রাথমিক শিক্ষা উন্নয়ন পর্ষদের তত্ত্বাবধানে পরীক্ষা দিচ্ছে। প্রাথমিক শিক্ষাক্ষেত্রে এই যে অবস্থা, এই চিত্রটা একবারও রাজ্যপালের ভাষণের মধ্যে তুলে ধরা হল না। একবারও বললেন না যে, হ্যাঁ, আমরা পরিবর্তন করছি, আমরা নতুন করে ভাবছি। যে শিক্ষা ব্যবস্থা চালু করে সর্বনাশ হয়েছে, দেশের মানুষের ক্ষতি হয়েছে, তারজন্য যে ব্যবস্থা আগে ছিল, সেই ব্যবস্থার মধ্যে আমরা শিক্ষাকে নিয়ে যাব এটা আপনারা স্বীকার করলেন না। আজকে এই রাজ্যে একটার পর একটা কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। আজকে কানোরিয়া জুট মিলের কি অবস্থা। এখানে ট্রেড ইউনিয়ন আন্দোলনের যে অবস্থা ছিল, মালিকদের তোষামোদ করতে করতে, অবস্থা আজকে অন্য জায়গায় এসে দাঁড়িয়েছে। আপনারা মালিকদের কাছে আত্মসমর্পণ করেছেন। আজকে ট্রেড-ইউনিয়নগুলোকে শ্রমিকরা বিশ্বাস করে না। তারা মনে করে যে ট্রেড-ইউনিয়নগুলো হচ্ছে মালিকদের দালাল। তারা মালিকদের দালালি করছে, মালিকদের তোষামোদ করে চলছে এবং শ্রমিকদের স্বার্থকে বিসর্জন দিচ্ছে। শ্রমিকরা আজকে কলকারখানায় এই কথা ভাবতে শুরু করেছে। তারই প্রতিফলন আজকে দেখা যাচ্ছে কানোরিয়া জুট মিলে। তাই মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার বিরোধিতা করে এবং তার উপরে আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনীগুলো দেওয়া হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Ms. Gillian Rosemary Hart :** Hon'ble Speaker and fellow Members, Shri K.V. Raghunath Reddy, Governor of West Bengal in his address on 20th January, 1994, struck the key note to the West Bengal's success story of 1993 with the word "PEACE" and emphasized the ingredient of cooperation between an alert administration and a mature people. If any one was present this afternoon, one would wonder what had happened to that peace. Anyway, I ask everybody to sit peacefully and listen to the few words I have to deliver.

Many of the Members have spoken about education and about schools. The recovery of the pace of Anglo-Indian School activity in Darjeeling and Kalimpong are a clear reflection of the ushering in of peace in the hill region of West Bengal.

The government has correctly stream-lined State activities, keeping in mind both the nation and the world. The sincere efforts at environmental and forest protection, setting of standards in pollution and noise

control with a practical admix of supervision and assistance, together with maintaining the unrelenting pace towards total literacy with a military precision only served to throw into relief the regretable and incongruous silence on the teaching of English language. May I remind you here, that English being the mother-tongue of us, Anglo-Indians, is very much an Indian language. I would request that there be no more room for vacilation on the importance of starting the teaching of English at the earliest level of planned education. I hope I do not sound biased. While listening to and going through the speech of the Hon'ble Governor, I was pleased to note that the highlight was the continuing emphasis being laid by our Government on the position of my sex i.e. of women. Some may ask the question what is the plight of women in West Bengal ? Is it any better than that of women in other States ? In reply I would just ask you to read the recent newspaper reports. The reports given there — for example rape of a nine year old girl in Delhi, parading of nine women in another state and so on and there you would get your answer.

The new feature of land reforms in the assignment of land to husband and wife jointly, the West Bengal Panchayat Act of 1973, amended in 1992-93, the West Bengal Commission for women 1993 and the Women's Cooperative Society for each district are a few innovations that require special creditable and congratulatory repetition of the acceptance of, nay, the very need for Women's active participation in the forward vision of our government.

The U.P. Government attempt at putting women in police station to redress women-related grievances is certainly worthy of emulation to make better a good law and order system in West Bengal. The Women's Parliamentary Wing of the Commonwealth Parliamentary Association of our West Bengal Assembly is making progress and inroads into improving the lot of women and is a wonderful fact-finding body on all aspects of women's problem-prone areas. As a result of their visits to women's homes, prisons etc, they will certainly be prepared, if not already so, to offer positive and constructive suggestions for the upliftment of the pockets that cause slowdown of progress of women in this State. I am sure that the women of our Anglo-Indian community can render much assistance in this sphere. Thus, after much that has been done by our Government, for so many of the gentler sex, it is long past the hour that the women of West Bengal wake up to throw a combined shoulder to the wheel of State progress. The one-sex government is a thing of the past. Since men do have a greater sense of justice and women of mercy, men must borrow our mercy and we must use

*their justice in order to ensure a bright and sparking opening to the 21st Century.* Thank you, Sir.

[3-50 — 4-00 P.M.]

**শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় রাজ্যপাল ২০শে জানুয়ারি ১৯৯৩ সালে যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের বিরোধিতা করে আমার দলের দেওয়া কাটমোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাতে বলেছেন যে পশ্চিমবঙ্গে শান্তি বিরাজ করছে। আমি প্রশ্ন করতে চাই যে, কোন শান্তি — কবরের শান্তি না শ্মশানের শান্তি। ১৯৯৩ সালে ২১শে জুলাই যুব কংগ্রেসের যে আন্দোলন চলছিল তাতে যে যুব সম্প্রদায় জমায়েত হয়েছিল তাতে বামফ্রন্ট সরকারের পুলিশ বিনা প্ররোচনায় ১৩ জনকে গুলি করে মারলো। রাজ্যপালের ভাষণের মধ্যে তো তার কোনও উল্লেখ নেই। একে কি শান্তি বলে? তারপরে দক্ষিশ ২৪ পরগনাতে জুট মিলের যে আন্দোলন চলছিল তাতে পুলিশ গুলি করে লালটু শেখকে মেরে ফেলল। হরিহরপাড়াতে শান্তিপ্রিয় নাগরিকরা অ্যান্টি সোশ্যালদের উপর চড়াও হলে পুলিশ সেখানে নির্মমভাবে ৭ জন শান্তিপ্রিয় মানুষকে মেরে ফেলল। এই কি শান্তি বিরাজ করছে? তারপরে দক্ষিণ দিনাজপুরে প্রধান শিক্ষককে সিপিএমের শিক্ষকরা মারধোর করে, তার প্রতিবাদে ছাত্ররা আন্দোলন করলে সেখানে পুলিশ গিয়ে ছাত্রদের খুন করল। এই কি শান্তি বিরাজ করছে? তারপরে দ্বিতীয়বার হরিহর পাড়ায় পুলিশ আবার গুলি করে নিরীহ লোকেদের মারল। পুলিশ এখন নির্বিচারে অত্যাচার করে চলেছে, এই কি পশ্চিমবঙ্গে শান্তি বিরাজ করছে?

মাননীয় স্পিকার মহোদয়, আমি বলতে চাই, এখানে বলা হয়েছে রাজ্যপালের ভাষণে যে শান্তি বিরাজ করছে, কিন্তু যে পুলিশ নির্বিবাদে বিভিন্ন জায়গায় নারী নির্যাতন থেকে নারী ধর্ষণ-এ যুক্ত থাকে সেই পুলিশকে আশ্রয় দিয়ে প্রশ্রয় দিয়ে আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী বলেন এমন ঘটনা তো ঘটতে পারে বানতলা, বিরাটি, অশোকনগর কাঁথির লজ, জলপাইগুড়ি, নেহারবানুফুলবাগান এবং আমার নির্বাচনি এলাকায় জুড়ালপুলে পুলিশ নারী নির্যাতনে যুক্ত ছিল। আজকে পশ্চিমবাংলায় শান্তি নেই, আজকে শ্রমিক আন্দোলন নেই, যারা শ্রমিক আন্দোলন করত সেই বাস ট্রাম পুড়িয়ে শেষ করে দিত তাদের আন্দোলন আজ আর নেই। আজকে শ্রমিক বা কৃষক যদি আন্দোলন করতে যায় সেখানে পুলিশ নির্বিবাদে গুলি চালায়, পশ্চিমবাংলায় শান্তি বিরাজ করছে এখানে যেটা বলা হয়েছে এটা সম্পূর্ণ অসত্য। গঙ্গা ভাগিরথী জলঙ্গী এবং দক্ষিশবঙ্গে যেখানে গিয়েছি, সেখানে ভাঙন ইরোশন এবং যেখানে বন্যা প্লাবিত এলাকায় গিয়েছি সাবজেক্ট কমিটির সদস্য হিসাবে সেখানেই দেখেছি এক অবর্ণনীয় ব্যাপার চলছে সেই সমস্ত জায়গায়। রাজ্যপালের ভাষণে সেইসব কথার উল্লেখ নেই। আমরা দেখেছি উত্তরবঙ্গের নদীগুলিতে বালিতে শেষ হয়ে গিয়েছে, নদীর খাদ বলে কিছু নেই। বন্যায় হাজার হাজার বিঘা জমি বালি ভরে শেষ হয়ে গিয়েছে। সমস্ত মানুষ মরে শেষ হয়েছে, অথচ সেখানে ত্রাণের ব্যবস্থা হয়নি, বালি সরাবার ব্যবস্থা হয়নি। যাদের ঘরবাড়ি সমস্ত কিছু শেষ হয়ে গিয়েছে তাদের পুনর্বাসনের ব্যবস্থা হয়নি। সেইদিন গিয়েছিলাম ভৈরবেরটালি বলে একটা জায়গায়, সেখানের মানুষরা বলল এখানে অনেকে এসেছেন কিন্তু ত্রাণের ব্যবস্থা কিছু হল না। আমরা এখানে নিরাশ্রয় হয়ে বাস করছি, আমরা নিজের চোখে দেখে এলাম শত শত

বিঘা জমি বালিতে ভরে গিয়েছে। জলঙ্গীর ভাঙন দেখেছি, সেখানকার মানুষ বলছে অসময়ে এখানে কাজ আরম্ভ হয়, ভাঙন যখন আরম্ভ হয় বন্যা যখন শুরু হয় তখন কাজ আরম্ভ হয়। ১ লক্ষ টাকার কাজ করে ৫ লক্ষ টাকার হিসাব দেখানো হয়। পুকুর চুরি হয়, এসব রাজ্যপালের ভাষণে নেই। আখরিগঞ্জে গিয়েছিলাম, সেখানকার লোকেরা বলল, এরা কোন চোর এল, চোররা তো সব ভাগ করে নিয়ে চলে গিয়েছে। ৫ লক্ষ টাকার কাজ সেখানে হওয়ার কথা ১ লক্ষ টাকার কাজ হয়েছে বাকি ৪ লক্ষ টাকা সবাই মিলে পঞ্চায়েত থেকে আরম্ভ করে সবাই ভাগ করে নিয়েছে। তাই আমি বলব এখানে যে ভাষণ দেওয়া হয়েছে এটা অসত্য ভাষণ। পানীয় জলের কথা বলা হয়েছে, আর্সেনিকের কথা বলা হয়েছে, কিন্তু সেখানে কোনও ব্যবস্থা হয়নি। যেখানে বলা হয়েছে পঞ্চায়েত কাজ করেছে, সেখানে দেখা গিয়েছে কেন্দ্র থেকে যে কোটি কোটি টাকা এসেছে সেই ব্যাপারে কোনও অডিট হয়নি। ৭/৮ বছরেও অডিটের কোনও ব্যবস্থা হয়নি। স্যার, আজকে বলা হচ্ছে এই শতাব্দীর শেষে প্রত্যেক মানুষের জন্য স্বাস্থ্যের ব্যবস্থা করা হবে, কিন্তু আপনি দেখুন কোনও হাসপাতালে ডাক্তার নেই, ঔষধ নেই, বেড নেই, বিছানা নেই, সেখানে ঔষধের নামে জল দেওয়া হয়, পথ্যের নামে অপথ্য দেওয়া হয়। আরোগ্য নিকেতনের নামে আজকে মানুষের কসাইখানাতে পরিণত হয়েছে। প্রাথমিক স্কুলগুলিতে বেঞ্চ নেই, চেয়ার নেই, বিল্ডিং গ্রান্ট নেই, গাছতলায় স্কুল হয় একটা অরাজকতার অবস্থা চলছে। রাস্তাগুলির দিকে দেখুন, রাস্তাগুলির নাম হল ন্যাশনাল হাইওয়ে, স্টেট হাইওয়ে, সেখানে আজকে বামফ্রন্ট সরকারের ১৭ বছরে কোনও কাজ হয়নি, সেই রাস্তায় আজকে ডেনজার বোর্ড লাগিয়ে রাখা হয়েছে। আগে যেগুলো স্টেট হাইওয়ে ছিল এখন সেগুলো নাম পাল্টে ডেঞ্জারাস হাইওয়ে হয়ে গেছে। আজকে রাস্তাগুলো মেরামতের জন্য কোনও পয়সা দেওয়া হচ্ছে না। তাই আজকে ভুলে ভরা এবং ঢাক পেটানো যে প্রশস্তি গাওয়া হয়েছে, সেই ভাষণের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনকে সমর্থন করে আমি আমার ভাষণ শেষ করছি।

[4-00 — 4-10 P.M.]

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ যেটা ২০শে জানুয়ারি দেওয়া হয়েছে তাকে আমি সমর্থন করছি এবং বিরোধীদের আনা অ্যামেন্ডমেন্টের বিরোধিতা করছি। আমাদের বামফ্রন্ট সরকার ১৭ বছর চলছে। ১৭ বছর আগে যখন কংগ্রেস সরকার এই পশ্চিমবাংলায় ছিল তখনও আমরা বলেছি কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ সরকারকে বঞ্চনা করছে এবং এখনও আমরা বলছি বঞ্চনা করছে। কাজেই এই কেন্দ্র কর্তৃক পশ্চিমবঙ্গের প্রতি এই বঞ্চনা কোনও নতুন নয়। পশ্চিমবাংলায় বামফ্রন্ট ক্ষমতায় আসার পর যে সরকার এসেছে সেটা জনগণের সরকার এবং সেই সরকার জনগণের স্বার্থ রক্ষা করে চলছে। বিশেষ করে মেহনতী মানুষ, দরিদ্র মানুষ ক্ষেতমজুর, ভূমিহীন চাষি, মধ্যবিত্ত, গরিব এটা সবার সরকার তাই এক কথায় এটা জনগণের সরকার। কাজেই রাজ্যপালের ভাষণ সেই পরিপ্রেক্ষিতে দেওয়া হয়েছে। এই ভাষণে রাজ্যপাল দেখিয়েছে বেশির ভাগ শ্রমজীবী মানুষকে বাঁচাবার জন্য যা প্রয়োজন ছিল সেই ভূমিসংস্কার করা হয়েছে গরিবদের জমি দেওয়া হয়েছে বিনামূল্যে, তারা বাসস্থান পেয়েছে, তারা চাষবাস করছে, এবং ফলন বেড়েছে। ফলে দেশের মানুষের ক্রয়-ক্ষমতা বেড়েছে এবং শিল্প বেড়েছে এবং সাথে সাথে

শিক্ষাও বেড়েছে। যখন কংগ্রেস ক্ষমতায় ছিল তখন ভূমিসংস্কার হয়নি এবং কোনও নির্বাচন হয়নি। সুতরাং আজকে এই রাজ্যপালের ভাষণের বিরোধিতা করা মানে ভূস্বামি এবং বড় বড় মালিকদের পক্ষে দালালি করা। আমাদের দেশের যে মূল শিল্প যার উপর দাঁড়িয়ে আমাদের স্বাধীনতাকে আমরা রক্ষা করতে পারতাম, সেগুলোকে আজকে বে-সরকারি হাতে দেওয়া হচ্ছে। আমেরিকা এবং বিশ্বব্যাঙ্কের উপর নির্ভরশীল যে অর্থনীতি তার ফলে আজকে আমরা দুর্বল হয়ে পড়ছি এবং আমাদের স্বাধীনতা আজকে বিপন্ন হতে চলেছে। সাম্প্রদায়িক হাঙ্গামা এই রাজ্যে হয়নি বললেই চলে, যা সামান্য হয়েছিল তা দৃঢ় হাতে দমন করা হয়েছিল। অন্য রাজ্যের তুলনায় আমাদের পশ্চিমবাংলায় শান্তি নিশ্চিত একথাটা খেয়াল রাখতে হবে। তাই অন্য রাজ্যের থেকে বহু লোক এখানে আসছে এবং কাজকর্ম করছে। এখানে প্রাদেশিকতার কোনও স্থান নেই। এখানে দুর্নীতির ব্যাপারে বিরোধীপক্ষের অনেকে বলেছেন। কিন্তু দুর্নীতির কথা কংগ্রেসের পক্ষে না বলাই ভালো। তার কারণ শেয়ার কেলেঙ্কারি এবং বোফর্সের যে সব ঘটনা ঘটেছে সেইগুলোকে একটু মনে রাখতে হবে এবং সেই ভাবে এখানে কথা বলা উচিত। এই রাজ্যে দুর্নীতির বিরুদ্ধে লড়াই চলছে এবং দুর্নীতি আমরা রুখেছি। আজকে দেখা যাচ্ছে আমাদের পশ্চিমবাংলায় শিল্পের যে অবস্থা তার পরিবর্তন হচ্ছে, নতুন নতুন শিল্প হচ্ছে। কিন্তু মূল শিল্প বৃহৎ শিল্প যদি না হয় তাহলে কি করে হবে? সেদিক থেকে রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন, তা ঠিক ভাষণই দিয়েছেন। এখানে যেসব অ্যামেন্ডমেন্ট এসেছে, তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের পরিপ্রেক্ষিতে বিতর্ক চলছে, আজকে শেষ দিন এবং আমাদের দেওয়া যে ছাঁটাই প্রস্তাবগুলো রেখেছি, তার সমর্থন জানিয়ে আমি দু-একটি কথা নিবেদন করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিস্তারিত ভাবে বিতর্ক হয়েছে, আমি খুব ধৈর্য ধরে শুনছিলাম বিভিন্ন সদস্যের বক্তব্য, বিশেষ করে সরকারি দলের সদস্যদের বক্তব্য। মাননীয় রাজ্যপাল মহাশয় কে.ভি. রঘুনাথ রেড্ডির বক্তব্য আমার হাতে রয়েছে এবং ৭৮ সালের ১৫ই ফেব্রুয়ারি এই সরকারের জন্ম লগ্নের প্রথমে মাননীয় রাজ্যপাল ত্রিভুবননারায়ণ সিং এর বক্তব্যও আমার হাতে রয়েছে। আমি ৭৮ সালের ১৫ই ফেব্রুয়ারি থেকে শুরু করে যখন মাননীয় রাজ্যপাল তদানিন্তন সময়ে বলেছিলেন ৩৬ নং কলমে My Government are committed to provide a clean and honest administration and accordingly attach considerable importance to eradicating corruption in public services. ১৭ বছরের অভিজ্ঞতা এবং উত্তাপ কতখানি আপনি পাচ্ছেন জানিনা, পশ্চিমবাংলার ছয় কোটি মানুষ এই নগ্ন দলবাজি, ভ্রষ্টাচারি সরকারের কাছে ক্লিন অ্যাডমিনিস্ট্রেশন তো দূরের কথা প্রশাসন, দুর্নীতি মুক্ত করা তো দূরের কথা, পশ্চিমবাংলার ৩৮ হাজার গ্রামে এবং তার প্রতিটি ছত্রে ছত্রে ছড়িয়ে থাকা প্রশাসনিক ক্রীয়াকলাপ, দুর্নীতির পাহাড় এবং জঞ্জাল জমেছে এবং এই সরকার দুর্নীতির আগ্নেয়গিরির উপর বসে আছে, এই কথা বিভিন্ন তথ্য দিয়ে বলতে চাই। এই তথ্য গণতান্ত্রিক প্রক্রিয়া এবং পদ্ধতিতে এই সরকার কখনও বিশ্বাস করে না বলে এই সরকারের বক্তব্য যখন মাননীয় রাজ্যপালের মাধ্যমে প্রকাশিত হয়, তখন আমরা দেখি যে একই অঙ্গে কত রূপ

এবং কতরকম বক্তব্য। আর একটা জায়গায় উনি বলেছিলেন, My Government have given top priority to rural health programme. The broad objectives of which are to provide safe drinking water to prevent diseases and to provide treatment to the aling and ensure family welfare গ্রামোন্নয়ন দপ্তরের মন্ত্রী বসে আছেন, উনি ১৫ মিনিট বলবেন মুখ্যমন্ত্রীর আগে, ১৭ বছর পেরিয়ে যাবার পরে কে.ভি. রঘুনাথ রেড্ডির বক্তব্যে ইনসিয়োর করতে হচ্ছে, আগামী ১৫ বছরের মধ্যে সব গ্রামে পানীয় জল দেব। আমার কাছে গভর্নমেন্ট অব ইন্ডিয়ার অ্যানুয়াল রিপোর্ট আছে, তাতে প্রতি বছর রাজ্য সরকার থেকে রিপোর্ট দিচ্ছে। দেয়ার ইজ নো প্রবলেম ভিলেজ ইন ওয়েস্ট বেঙ্গল। হোয়াট ইজ প্রবলেম ভিলেজ? যেখানে মাথা পিছু ২৫০ জনে কোনও জলের উৎস নেই। তাহলে কোন কথাটা সঠিক? কোনওটাকে ধরব, রাজ্য সরকারের দেওয়া তথ্য অনুযায়ী ভারত সরকারের ছাপানো রিপোর্টকে, না রাজ্যপালের ভাষণকে? ভারত সরকারের রিপোর্টে বলা হয়েছে, দেয়ার ইজ নো প্রবলেম ভিলেজ। আবার রাজ্যপাল বলছেন, ১৯৯৪ সালের মধ্যে ২৫০ জন ব্যক্তিপিছু অন্তত একটি পানযোগ্য জলের উৎস সহ অতিরিক্ত ১২ লক্ষ গ্রামীণ জনসাধারণকে জল সরবরাহ প্রকল্পের আওতায় আনা হবে! মাথা পিছু ২৫০ জনের জলের উৎস না থাকলেই সেটাকে প্রবলেম ভিলেজ হিসাবে চিহ্নিত করা হবে। এই অবস্থায় কোন তথ্যটি সত্য? স্যার, রাজ্যপালের ভাষণের মধ্যে এরকম প্রশাসনিক ব্যাভিচারের চিত্র ছত্রে ছত্রে প্রতিফলিত হয়েছে। এই সরকারের বিভিন্ন কথা এবং বিভিন্ন কাজের মধ্যে কোনও সঙ্গতি নেই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল তার ভাষণের শেষের দিকে একটা খুব ভাল কথা বলেছেন। আমি এই হাউসে যতদিন আছি ততদিন দেখছি যে, এই সরকার চিরকাল রাজ্যপালের ভাষণের মধ্যে কেবল তাত্ত্বিক বক্তৃতা, বিপ্লবের জেহাদ, কেন্দ্র বিরোধী স্লোগান ইত্যাদির মধ্যে দিয়ে একটা টোটাল নেগিটিজম প্রকাশ করে এসেছে। চিরকাল শুনে এসেছি, কেন্দ্র দিচ্ছেনা, কেন্দ্র দিচ্ছেনা বলেছেন, নিজেরা কি করছেন তা বলেন নি। কিন্তু এবারে দেখছি রাজ্যপাল তার বক্তৃতার শেষের দিকে বলেছেন, "সুদৃঢ় রাজনৈতিক ব্যবস্থা, সাম্প্রদায়িক সৌহার্দ্য, শক্তিশালী গ্রামীণ অর্থনীতির বিকাশ-সংক্রান্ত বিষয়ে সুবিশাল সম্ভাবনার অস্তিত্ব থাকায় আমার সরকার এই অভিমত পোষণ করেন যে, শিল্পগত বিকাশ এবং কর্মনিযুক্তির বিষয়ে উন্নতি সাধন করার দিকে আমাদের প্রচেষ্টা চালানো উচিত। এই প্রয়াসগুলির ক্ষেত্রে শিল্প, শ্রম আর্থিক প্রতিষ্ঠান এবং সর্বোপরি ভারত সরকারকে নিয়ে সমাজের সর্বস্তরের সমর্থন প্রয়োজন।" ১৭ বছর পরে জ্ঞান চক্ষুর উন্মেষ ঘটল। ১৭ বছর ধরে গ্রামগুলিকে শুকিয়ে ফেলে, বাংলার শিল্পকে বন্ধ করে দিয়ে, বাংলার শ্রম-শক্তিকে হত্যা করে, শ্রমিকদের গলায় দড়ি পরিয়ে দিয়ে, সবচেয়ে বেশি শ্রম-দিবস নষ্ট করে, কেন্দ্র বিরোধী চিৎকারের মধ্যে দিয়ে রাজনৈতিক স্লোগান উত্থাপন করে বাংলার ওয়ার্ক কালচারকে খুন করে এই ব্যাভিচারি সরকার ১৭ বছর বাদে বুঝতে পেরেছে ভারতবর্ষের সংবিধানের মধ্যে, ভারতবর্ষের ফেডারেল স্ট্রাকচারের মধ্যে, ভারতবর্ষের ডেমোক্রেটিক স্ট্রাকচারের মধ্যে কেন্দ্রীয় বিরোধী চিৎকার তুলে নিয়ে, কেন্দ্রের সঙ্গে সহযোগিতা করে বাংলার উন্নয়ন করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি কমিউনিস্টরা সব কিছুই লেটে বোঝে। আমরা জানি দেশদ্রোহিতার মধ্যে দিয়ে জন্ম হয়েছিল এই দলটির। আমরা জানি চিনের দালালি করে এই দলের জন্ম হয়েছিল।

ভারতের জাতীয়তা বিরোধিতার মধ্যে দিয়ে এই রাজনৈতিক তত্ত্বের জন্ম হয়েছিল। 'এই সংবিধান পুড়িয়ে দাও' এই স্লোগানের মধ্যে দিয়ে এই রাজনৈতিক দলের জন্ম হয়েছিল। 'এই আজাদি ঝুটা হায়' এই কথা বলে এই রাজনৈতিক দলের জন্ম হয়েছিল। 'তোজোর কুকুর নেতাজি' এই কথা বলে এই রাজনৈতিক দলের নেতারা সাময়িক হাততালি কুড়িয়েছিলেন। 'নেতাজি দেশদ্রোহি' এই কথা বলার ৪০ বছর পরে এই দলের জ্ঞান-চক্ষুর উন্মেষ ঘটল, ময়দানে বক্তৃতা করে বললেন, 'নেতাজি দেশপ্রেমিক'। মুখ্যমন্ত্রী সহ ৪৬ জন মন্ত্রীকে সংবিধানের প্রতি আনুগত্যের শপথ নিতে হয়েছে, সুতরাং এখন আর সংবিধান পোড়াবার কথা বলা যাচ্ছেনা। ফেডারেল স্ট্রাকচারে পশ্চিমবঙ্গ যে ভারতবর্ষের একটা অঙ্গ-রাজ্য এই বোধ-টুকু পর্যন্ত এই সরকারের ১৭ বছর পরে এলো। কিন্তু অনেক দেরি হয়ে গেছে, বাংলা ইতিমধ্যে অনেক পিছিয়ে গিয়েছে।

[4-20 — 4-30 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় বিদ্যুতমন্ত্রী এখানে উপস্থিত থাকলে ভাল হত। আজকেই তিনি প্রশ্নোত্তরের সময় ঠিকভাবে উত্তর দিতে পারছিলেন না— স্যার, আপনি অলমাইটি, আপনার বিরুদ্ধে আমরা কিছু বলতে পারব না — আপনি ওকে রক্ষা করবার চেষ্টা করছিলেন। প্রশ্ন ছিল, — গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রোগ্রামে বাংলা কতটুকু এগিয়েছে, না কতটা পিছিয়েছে? স্যার, আমরা জানি একটা রাজ্যের অগ্রগতির মূল জিনিসই হচ্ছে বিদ্যুত, পরিকাঠামো, জল এবং পরিবহন। এগুলো যদি না থাকে তাহলে রাজ্যে শিল্প হবে না। শিল্প নাহলে বেকার সমস্যার সমাধান হবেনা। সাথে সাথে কৃষিরও অগ্রগতি হবে না। এগিয়ে যাবে না। গোটা দেশের অর্থনীতি ভেঙে যাবে। স্বাস্থ্য ব্যবস্থার ক্ষেত্রেও সেই একই জিনিস। ডঃ সেন শেষ মেষ বললেন আমি স্যার, প্রশ্নের উত্তরটা একটু ঘুরিয়ে দিচ্ছি, পশ্চিমবাংলায় যা মৌজা আছে টিল ডেট তার ৭৮ পারসেন্ট ইলেকট্রিফিকেশন হয়েছে। আমার কাছে স্যার একটা তথ্য আছে, ওনার লিখিত প্রশ্নের উত্তর, তাতে উনি বলছেন ৩৮ হাজার ২৪টি মৌজা আছে। গ্রামীণ মৌজার ক্ষেত্রে উনি বললেন মৌজা নেই। লিখিত উত্তর ডঃ সেনের। ৩৮ হাজার ২৪টি মৌজার টিল ডেট ২৮ হাজার ৩০৫টি ইলেকট্রিফায়েড, অন রেকর্ডস, ব্ল্যাক অ্যান্ড হোয়াইট। তাহলে অল ইন্ডিয়া অ্যাভারেজ কত? অল ইন্ডিয়া অ্যাভারেজ হচ্ছে ৮৭.৯৪ পারসেন্ট রুর‍্যাল ইলেকট্রিফিকেশন হয়েছে। পন্ডিত তাত্বিক বিদ্যুতমন্ত্রী থাকা সত্ত্বেও বেঙ্গলে রুর‍্যাল ইলেকটিফিকেশন ৬৭.০৭ পারসেন্ট। যেখানে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বুক চাপড়ে দাবি করছেন আমরা বিহারকে বিদ্যুত দিচ্ছি, উড়িষ্যাকে বিদ্যুত বিক্রি করছি আর আমাদের গ্রাম আজও অন্ধকারে আছে, সেখানে বিদ্যুত নেই। অথচ এখানে অসত্য ভাষণ দিচ্ছেন, অসত্য কথা বলছেন। বাংলা এগুবে কি করে? স্যার এই অবস্থার মধ্যে আমরা আছি। আমাদের মাননীয় গ্রামীণ উন্নয়ন মন্ত্রী আমার জেলার লোক, তিনি ১০ বছর ধরে জেলা পরিষদের সভাধিপতি ছিলেন। গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে সবচেয়ে পিছিয়ে আছে আমাদের এই রাজ্য আর পশ্চিমবঙ্গের মধ্যে গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে সবচেয়ে খারাপ মাননীয় মন্ত্রী সূর্যকান্ত মিশ্রর জেলা অর্থাৎ আমার জেলা মেদিনীপুর জেলা। উন্নয়ন নাকি ২ হাজার মাইল স্পীডে ছুটছে, আমি বলব, ২ হাজার মাইল পিছনের দিকে ছুটছে। কেন বললাম এই কথাটা, আজকে দৃষ্টিভঙ্গির ব্যাপার আছে। এই ব্যাপারে এরা সারা ভারতবর্ষে সাইনবোর্ড টাঙিয়ে

প্রচার করেছেন পশ্চিমবঙ্গ এমন একটি রাজ্য যেখানে অলটারনেটিভ প্ল্যানিং-এর কথা বলছে, ইট ইজ এ মডেল প্ল্যানিং, ভারতবর্ষে ইট ইজ মডেল প্ল্যানিং দ্যাট ইজ টু বি পারসুড। এটা অলটারনেটিভ টু দি ন্যাশনাল প্ল্যানিং। বিদেশ থেকে লোকজনকে আনছেন নিমন্ত্রণ করে। জাতীয় স্তরের লোকজনকে আনছেন, ঘুরে ঘুরে দেখাচ্ছেন, দেখুন, বিকেন্দ্রীকৃত পরিকল্পনার মাধ্যমে অর্থাৎ পঞ্চায়েতের মাধ্যমে আমরা কতখানি এগিয়ে চলেছি, রাজ্য আজকে কোথায় দাঁড়িয়ে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতবারের টোটাল বাজেট ছিল ১৮ কোটি ৯০ লক্ষ টাকা। তার মধ্যে পরিকল্পনা খাতে অলটারনেটিভ প্ল্যানিং সিস্টেমে, বেঙ্গল ব্রান্ড — অলটারনেটিভ প্ল্যানিং অ্যান্ড ইমপ্লিমেনটেশন সিস্টেমে ১১.৬ পারসেন্ট। অর্থাৎ ১০০ টাকায় ১১ টাকা ৬ পয়সা-বিকেন্দ্রীকৃত মডেল প্ল্যানিং-এর চিত্র, পরিকল্পনা উন্নয়ন খাতে ব্যয়িত হচ্ছে। আপনারা চমকে যাবেন এই ১১ টাকা ৬ পয়সার মধ্যে ৫০ ভাগ টাকা মন্ত্রীরা হাতে পায় না। এই তো পি.ডব্লু.ডি মিনিস্টার বসে আছেন, উনি ঘরে বসে বসে কপাল চাপড়াচ্ছেন আর অসীমবাবুর কাছে গিয়ে ঝগড়া করছেন। রাস্তা সারাইয়ের কথা বললেন উনি বলেন টাকা নেই। সেচমন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়-এর অবস্থা একই। ওনাকে আমি বললাম, খালের মাটি কাটুন। উনি বললেন, টাকা নেই। বন্যায় ভাঙা বাঁধ সারানোর টাকা নেই। আমি বলছিলাম এই টাকা আছে, বলছে টাকা দিচ্ছে না, অর্থদপ্তরে মাননীয় অসীম বাবু বাগড়া দিচ্ছে, ১০০ টাকার ১১.৬ পারসেন্টের মধ্যে ৫০ পারসেন্ট টাকাও হাতে পায় না। মন্ত্রীগুলি কেঁদে মরছে, বাংলার উন্নয়ন ব্যাহত হচ্ছে। বামফ্রন্ট সরকারের অলটারনেটিভ ইকনমিক প্ল্যানিং অ্যান্ড ইমপ্লিমেনটেশন দ্রুত গতিতে ভারতের মধ্যে জুল জুল করে নিয়ে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই জায়গাতেই আমাদের আপত্তি এবং প্রতিবাদ। প্রতিবাদ এই কারণে শুধু মাত্র কতকগুলি তাত্বিক বক্তব্য রেখে তার সঠিক মূল্যায়ন প্রোগ্রামেটিক অ্যাপ্রোচ না নিয়ে আজকে সঠিকভাবে মূল্যায়ন না করে আজকে পশ্চিমবঙ্গকে পিছিয়ে দেওয়া হয়েছে। ফলে কি হয়েছে? আজকে মাননীয় শ্রমমন্ত্রী আমাদের সদস্য মাননীয় জ্ঞানসিং সোহনপালের প্রশ্নের উত্তরে লিখিতভাবে দিয়েছেন যে গত বছর ১৯৯২ সালে পশ্চিমবঙ্গের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে এক বছরে ৩ লক্ষ ৮৮,৪১৫ জন বেকার নাম লিখিয়েছে। এক বছরে ৪ লক্ষ্য— ১৯৯২ সালে ভেকেন্সি ডিকলেয়ার হয়েছে কটি, প্লেসমেন্ট হয়েছে ১২,৬১২। বেকার নাম লিখিয়েছে ৯২ সালে এক বছরে ৩,৮৮,৪১৫ ভেকেন্সি ডিক্লেয়ার হয়েছে ১২,৬১২টি, প্লেসমেন্ট হয়েছে ৭৩৫১। তাহলে ব্যাপারটা কি? আজকে আমরা ১৯৯৪ সালের জানুয়ারি মাসের শেষ দিন, বছরে যদি ৪ লক্ষ করে বেকার বাড়ে তাহলে ৬ বছরে ২৪ লক্ষ আছে তাহলে দু'হাজার সালে কত হবে ৮০ লক্ষ, সারা ভারতের ৩ কোটি বেকারের মধ্যে পশ্চিমবঙ্গেই এক কোটি বেকার। এই সরকার এর অলটারনেটিভ প্ল্যানিংয়ের কথা বলছি, শিল্পে প্রগতি এবং উন্নয়নের কথা বলছি, এইজন্যই আমাদের প্রতিবাদ এইজন্যই আমাদের সমালোচনা। আমরা বলছি আপনাদের পথ ঠিক নয়, কেন্দ্রের সঙ্গে সহযোগিতা করুন। বাংলার কথা ভাবুন, ১৭ বছর পরে এটা বুঝতে পারলেন, আমরা অনেক পিছিয়ে গেছি। মন্ত্রী মহাশয় আছেন, আমি একটা পরিসংখ্যান দিচ্ছি, কত বিপদজনক ব্যাপার স্যার, ট্রায়াজিম একটা পরিকল্পনা আছে। বেকার যুবকদের স্বনিযুক্তি পরিকল্পনা আমি যেটা আগে বলেছিলাম। ঘোষিত পরিকল্পনা ৭৩৫১ training for the rural unemployed youth. তার একটা স্পেশ্যাল পরিকল্পনা আছে, মাননীয় গ্রামোন্নয়ন দপ্তর বাংলার বেকার যুবকদের নিজের পায়ে দাঁড়াবার কথা বলেছেন, চাকরি দিতে পারব না, কি অবস্থা

হয়েছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু তথ্য তুলে বুঝিয়ে দিতে পারি কোন জায়গায় দাঁড়িয়ে আছি। টারগেট, ২৪ হাজার অ্যাভারেজ পার ইয়ার, বেকার যুবক যুবতীদের ট্রেনিং দিয়ে নিজের পায়ে দাঁড় করিয়ে দোব চাকরি দিতে পারছি না। ১৯৯০-৯১ সালে কতটা নিয়ে গেছেন, টারগেট কত জন ২৪৯৮৬ জন পশ্চিমবঙ্গে বেকার, মাননীয় মন্ত্রী সূর্যকান্ত মিশ্র বেকার খুঁজে পাচ্ছে না, পঞ্চায়েতে নাকি বেকার খুঁজে পাচ্ছেন না, টারগেট ২৪ হাজার ট্রেনিং দিয়েছেন ১৪৯২৬ তারমধ্যে স্বনিযুক্তি প্রকল্পে দিতে পেরেছেন কতজনকে? ৮০৯৫ কি ভয়ঙ্কর ব্যাপার, এদের গ্রেপ্তার করা দরকার এরা ক্রিমিন্যাল এরা ডাকাত। ১৯৯১-৯২ তে টারগেট ২৪ হাজার অ্যাভারেজ কত ট্রেনিং দেওয়া হল ১৭৮২৮ ট্রায়াজিম সেল্ফ এমপ্লয়মেন্ট কতজন পেল ১০,০২৩, এরপরও কি একে এখানে রাখার দরকার আছে? ১৯৯২-৯৩ টারগেট, ২৪ অ্যাভারেজ ট্রেনিং দেওয়া হল ৬৮৬৩ জনকে সেল্ফ এমপ্লয়মেন্ট কত হল ৪৭১৯, এরপর বলুন Is it the picture of alternate economic planning? Is it the better effect of alternate economic planning? Is it the model scheme of the rural development all over India? এটা কি? আর আমার জেলা মাননীয় পঞ্চায়েত মন্ত্রী জেলা, মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি একটু ঢুকে পড়ি, আমি ঐ প্রাদেশিকতা বা জেলা তথ্য পেশ করিনি, যেহেতু উনি জেলার লোক সেজন্য বলছি, মেদিনীপুরের কথাটা একটু শুনুন।

[4-30 — 4-40 P.M.]

পঞ্চায়েত মন্ত্রী আমার জেলার মানুষ। ১৯৯০-৯১ এক্ষেত্রে মেদিনীপুরে টাগেট ধরা হয়েছিল ৯৭২ জন, সেখানে স্বনিযুক্তি প্রকল্পে নিজের পায়ে দাঁড়াল ২৬ জন ছেলেমেয়ে। লিখিত প্রশ্নের উত্তরে অ্যাসেম্বলিতে বলেছেন মন্ত্রী এটা। ১৯৯১।৯২ সালে ট্রেনিং দেওয়া হয়েছিল ১০৭৬ জনকে, তারমধ্যে সেল্ফ এমপ্লয়েড হয়েছেন ৩৬০৬ জন। ১৯৯২-৯৩ সালে ট্রেনিং দেওয়া হয়েছিল ৬২৩ জনকে, সেল্ফ এমপ্লয়েড হয়েছেন ৬৪ জন। এই হচ্ছে অলটারনেটিভ ইকোনমিক প্ল্যানের নমুনা, এই হচ্ছে মডেল স্কীম, এই হচ্ছে গ্রাম উন্নয়নের মডেলের চেহারা। চারিদিকে বেলুন উড়িয়ে বলছেন, কিন্তু আজকে বেলুন ফুটো হয়ে গেছে। ধন্যবাদ রাজ্যপালকে, অনেক দেরিতে হলেও তিনি যেহেতু একজন প্রাক্তন শ্রমমন্ত্রী তাই বুঝেছেন যে, এই সরকার মার্কসবাদের নাম করে আজকে ভ্রষ্টাচার এবং দুর্নীতির আখড়া সৃষ্টি করেছেন পশ্চিমবঙ্গে, গ্রামীণ উন্নয়নের নাম করে প্রতিটি পঞ্চায়েত অফিসকে দুর্নীতির কসাইখানায় পরিণত করেছেন, সমস্ত সম্পদ লুট করে পার্টির সম্পদ সৃষ্টি করেছেন। এই জায়গাতেই আমাদের আপত্তি, প্রতিবাদ, বিরোধ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আরও গোড়া থেকে আসতে হয়। অ্যাটিচুডটা কি? এখানে মাননীয় অর্থমন্ত্রী থাকলে ভাল হত। মাননীয় মুখ্যমন্ত্রী তার জবাবি ভাষণে এই প্রশ্নের উত্তর দিলে বাধিত হব। এদের অলটারনেটিভ প্ল্যানিংটা কি? ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এই দিগ্বজ সরকার, এই তাত্ত্বিক সরকার প্ল্যানিং এর ৩৫০০ কোটি টাকার মধ্যে খরচ করতে পারলেন না, ১,০৬৬ কোটি টাকা। সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এই সরকারের পরিকল্পনার আয়তন যেখানে হওয়া উচিত ছিল ৭,০০০ কোটি টাকা, সেখানে করলেন ৪,১২৫ কোটি টাকা, তারও সবটা খরচ করতে পারলেন না। আর অষ্টম পরিকল্পনার প্রথম ৩ বছরকে তো প্ল্যান হলিডেই করে দিলেন এবং কোনওরকমে এদিক-ওদিক গোঁজাগুজি

করে পরিকল্পনার কাঠামোটা তৈরি করলেন। আর প্ল্যান বাজেটের দিকটা যদি দেখি, ১৯৯০-৯১ সালের ১৩১৮ কোটি টাকার প্ল্যান বাজেটের মধ্যে খরচ করতে পারলেন ১১৮৫ কোটি টাকা, ১৯৯১।৯২ সালে ১৪৯৬ কোটি টাকার মধ্যে ৯৬০ কোটি টাকা, ১৯৯২-৯৩ সালে ১৫৪১ কোটি টাকার মধ্যে ৮০০ কোটি টাকা খরচ করতে পারলেন। আর ১৯৯৩-৯৪ সালে তো প্ল্যানিং এর ৪০ ভাগের মতো টাকা খরচই করতে পারলেন না। সেখানে এই সরকার বলছেন যে, তারা সারা ভারতবর্ষের মধ্যে অলটারনেটিভ ইকোনমিক প্ল্যানিং এর একটা মডেল চালু করেছেন! আজকে হাবুডুবু খেতে হচ্ছে কর্মচারিদের বেতন দিতে গিয়ে, মন্ত্রীরা ৪০ ভাগের মতো উন্নয়নের টাকা পাচ্ছেন না, তাই নদী বাঁধ ভেঙে গেলেও তা মেরামত করতে পারছেন না। আমরা, এম.এল.এরা, তিনি আর.এস.পি., ফরোয়ার্ড ব্লক বা কংগ্রেস যে দলেরই হোন না কেন, তার কাছে গিয়ে কোনও কাজ করবার দাবি করলে, সুন্দরবনের বাঁধ ভেঙেছে, ব্যবস্থা নিন বললে মন্ত্রী বলেন অর্থমন্ত্রী টাকা দিচ্ছেন না, কাজেই টাকা নেই। তাহলে কোনটা ঠিক? ফেডারেল স্ট্রাকচারের মধ্যে রাজ্যের উন্নয়নকে ত্বরান্বিত করা, নাকি রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করবার জন্য একটা কেন্দ্র-বিরোধী জিগির তুলে শিল্প বন্ধ করা, বেকারত্বের সংখ্যা বাড়ানো, আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবনতি ঘটিয়ে শ্মশানের রাজ্য কায়েম করে পশ্চিমবঙ্গকে দুই হাজার মাইল পিছিয়ে দেওয়াটা ঠিক? প্রতি বছর এখানে মুখ্যমন্ত্রী স্বপ্ন দেখাচ্ছেন হলদিয়া পেট্রো-কেমিক্যালস সম্বন্ধে। ঐ পেট্রো-কেমিক্যালস যে জেলায় হবে আমি সেই জেলার ছেলে। হলদিয়া পেট্রো-কেমিক্যালসের শিলান্যাসের সময় আমি মুখ্যমন্ত্রী এবং রাজীব গান্ধীকে একসঙ্গে সমর্থন জানিয়েছিলাম তেরঙ্গা পতাকা নিয়ে জেলার কথা ভেবে, বাংলার কথা ভেবে। গত বছর পর্যন্ত তিনি বলেছেন, ওখানে দেড় লক্ষ মানুষের চাকরি হবে। আমার হাতে মহামান্য রাজ্যপালের ভাষণের কপি আছে, এতে কিন্তু একটি কথাও নেই হলদিয়া পেট্রো-কেমিক্যালস সম্পর্কে! দরবারি শেঠ চলে গেছে। মাটি কাটা হবেনা, গাছ লাগানো হবেনা, পুনর্বাসন নেই, টাকা আসছে না। কোথায় গেল শিল্পপতিরা? এরা কি মার্কসের আঁচলে ঢাকা পড়েছে? আজকে মুখ্যমন্ত্রীকে পরিষ্কার ভাবে এসব কথা বলতে হবে। হোয়াট ইজ দি স্ট্যাটাস অ্যান্ড পজিশন অব হলদিয়া পেট্রো-কেমিক্যাল এবং এর ফিউচার কি? আপনার সঙ্গে শিল্পপতিদের কি আলোচনা হয়েছে সেটা আমরা জানতে চাই। হলদিয়া কমপ্লেক্স নিয়ে টাটার সঙ্গে কি কথা হয়েছে তা আমরা জানতে চাই? এই ভাষণের মধ্যে সেই সম্পর্কে একটা কথাও উল্লেখ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে উন্নয়নের কথা বলা হয়েছে। আজকে দেশের বা রাজ্যের উন্নয়ন নির্ভর করে তার পরিকাঠামোর উপরে। এখানে পূর্তমন্ত্রী বসে আছেন। আজকে যদি রাস্তা দিয়ে গাড়িতে কেউ যায় তাহলে হয় তার মৃত্যু হবে, তা নাহলে পঙ্গু হবে তা নাহলে মেরুদন্ডের হাড় ভাঙবে অথবা অর্ধ পঙ্গু অবস্থায় তাকে দিন কাটাতে হবে। আজকে হাইয়েস্ট পারসেন্টেজ অব স্ট্রীট অ্যাকসিডেন্ট ইন ওয়েস্ট বেঙ্গল ফর দি লাস্ট সিক্স মান্থ। কোনও রাস্তার উন্নয়ন হয়নি। মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়, আপনি এখানে দাঁড়িয়ে বলুন যে রাস্তার জন্য খরচের টাকা আপনি সঠিক সময়ে সঠিক টাকা পেয়েছেন কিনা? যদি পেয়ে থাকেন তাহলে কেন এই রাস্তার কাজ করা হয়নি? আজকে এরজন্য দায়ী কে সেটা আমরা জানতে চাই? আমরা জানি যে আপনাকে চাকর বৃত্তি করতে হচ্ছে, তার বেশি আপনার ক্ষমতা নেই। আপনাকে বামফ্রন্টের অর্থমন্ত্রী গলায় দড়ি দিয়ে ঘোরাচ্ছেন, একটা পয়সাও দিচ্ছেন না। আপনার পরিকাঠামোই বলুন আর যাই বলুন, এই

অবস্থায় দাঁড়িয়েছে। আজকে পশ্চিমবাংলার বিদ্যুত উড়িষ্যায় বিক্রি হচ্ছে, বিহারে বিক্রি হচ্ছে, অথচ এখানে বিদ্যুতের দাম বাড়ছে, জনজীবন বিপর্যস্ত হচ্ছে। গ্রামের মানুষের কাছে আজকে বিদ্যুত যাচ্ছে না, সেখানে অন্ধকার আরও গভীর থেকে গভীরতর হচ্ছে। আজকে সেচের জন্য নলকূপে বিদ্যুত পাওয়া যাচ্ছে না, ডিপটিউবওয়েল থেমে গেছে, পানীয় জলের রিজার্ভার আছে সেটাকে পৌঁছে দেবে কে? শ্রমশক্তিকে কাজে লাগানোর কোনও চেষ্টা নেই। আজকে কি হচ্ছে ভিক্টোরিয়ায়, কি হচ্ছে কানোরিয়ায়, কি হচ্ছে অ্যাঙ্গাসে? শ্রমিক আন্দোলনের নামে দীর্ঘ কয়েক বছর বামপন্থীরা শ্রমিকদের নিয়ে ব্যবসা করেছেন, আন্দোলন করেন নি। তার ফলে শ্রমিকরা আজকে বিক্ষুব্ধ হয়ে উঠেছে, তারা বিক্ষোভে ফেটে পড়েছে। একের পর এক শিল্প কারখানা বন্ধ হচ্ছে, নিরন্ন শ্রমিক তার পরিবার নিয়ে আত্মহত্যা করছে। আজকে কেন তাদের এই আত্মহত্যা করতে হচ্ছে? মুখ্যমন্ত্রী সিটুর অল ইন্ডিয়ার ভাইস-প্রেসিডেন্ট হয়ে বসে আছেন, কিন্তু তিনি কোনও রিমেডি করতে পারেন নি। এটাই কি ভারতবর্ষের মাটিতে পশ্চিমবঙ্গ সরকারের অলটারনেটিভ ইকনোমিক প্ল্যানিং এবং ডেভেলপমেন্টের মডেল পিকচার যে শ্রমিক তার পরিবার সহ মারা যাবে, আর শ্রমমন্ত্রী কনফারেন্সে বসে ঘুমাবেন? আপনি এইসব প্রশ্নের উত্তর দেবেন? আজকে একটা মালিকের বিরুদ্ধে কোনও লড়াই নেই, কোনও আন্দোলন নেই। প্রভিডেন্ট ফান্ডের টাকা ভাঙার বিরুদ্ধে কাউকে গ্রেপ্তার করা হয়না। এইরকম একটা জায়গায় এসে আমরা দাঁড়িয়েছি। আজকে আপনাদের শ্রমনীতি ভ্রান্ত বলে প্রমাণিত হয়েছে। আজকে মার্কসই বলুন, লেনিনই বলুন, আর সিটুকৃত শ্রমনীতিই বলুন, বাস্তব জীবনে এই সরকারের গৃহীত শ্রমনীতি সম্পূর্ণ ভ্রান্ত নীতির উপরে দাঁড়িয়ে আছে। আজকে শ্রমিকরা আন্দোলন করছে, তারা বিক্ষোভে ফেটে পড়ছে। এবারে আমি পিছিয়ে পড়া মানুষের কথা সম্পর্কে আসছি। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে এই রাজ্যে পিছিয়ে পড়া মানুষ নেই, আমরা জাতপাতের লড়াই করিনা। এটা বাংলার গৌরব। কিন্তু যখন আইন হল, একটা ফেডারেল স্ট্রাকচারে যখন অন্য রাজ্যের বাসিন্দারা এই আইন গ্রহণ করল তখন ব্যাকওয়ার্ড ক্লাশের তালিকা এই সরকার থেকে কেন তৈরি করা হবেনা? তাহলে বলুন যে আমরা মন্ডল কমিশন মানিনা, আদার ব্যাকওয়ার্ড ক্লাশ মানিনা, আমরা কমিশন করবনা, যা পার তাই কর, আমরা এখানে করতে দেবনা।

সেই করলেন, সবচেয়ে শেষে করলেন। তাও এখনও সম্পূর্ণ তালিকা তৈরি হয়নি। পেছিয়ে পড়া মানুষগুলোর, অর্থনৈতিক দিক থেকে পেছিয়ে পড়া মানুষগুলির ভবিষ্যত নিয়ে অবহেলা করছেন। সারা ভারতবর্ষে তালিকা তৈরি হয়ে গেল, কেবলমাত্র আমাদের এখানে সবদিক থেকে পেছিয়ে রয়েছে। তারা রিজারভেশনের দিক থেকে পেছিয়ে রয়েছে, ফলে তারা বঞ্চিত হচ্ছে, তারা আয়ের দিক থেকে বঞ্চিত হচ্ছে, তাদের চাকুরির সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী হাততালি পাবার জন্য চারিদিকে বলে বেড়াচ্ছেন আমাদের এখানে জাত-পাত কিছু নেই, উঁচু-নিচু কিছু নেই। আমরা এই জিনিস করি না বলছেন। কিন্তু আইনটা তো হয়ে গেছে, তাকে কি করে আটকাবেন? তাই যদি হয় তাহলে আগে কেন করলেন না? কেন পেছিয়ে পড়া সমাজ, মাহাতো কুর্মি, তামলি এই সমস্ত যে সমাজ আছে তারা কেন আজকে পেছিয়ে পড়বে? অনেকে আমাদের কাছে এই সমস্ত প্রশ্ন নিয়ে আসে, আমরা তার উত্তর দিতে পারি না। আপনাদের যদি কোনও উত্তর থাকে তাহলে দেবেন, সেই

কথা আমরা গিয়ে বলব। কেন আপনারা হাউসকে মিসলিড করলেন? আপনারা একটা সুয়ো-মোটো তালিকা তৈরি করলেন, তাতে মন্ডল কমিশন রাজি হয়নি। রাজ্য সরকারের পক্ষ থেকে বিনয়বাবুর নেতৃত্বে একটা কমিটি তৈরি হয়েছিল, সেই কমিটি ক্যাটাগরিক্যালি বলে আমরা এইভাবে পেছিয়ে পড়া মানুষকে দেখছি না, আমরা অন্যভবে চলছি। তালিকা দেব না। সারা পশ্চিমবাংলার পেছিয়ে পড়া মানুষ এর সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে কেবলমাত্র এই সরকারের ভ্রান্ত জেদি কেন্দ্র বিরোধী মনোভাবের জন্য। সম্পূর্ণ রাজনীতিগত কারণের উপর ভিত্তি করে এই সিদ্ধান্ত তারা নিয়েছেন। এর ফলে পেছিয়ে পড়া মানুষগুলো বঞ্চিত হচ্ছে। এই জায়গায় দাঁড়িয়ে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কথা বলতে বাধ্য হচ্ছি যে এই নীতি সঠিক নয়, এই নীতি মানুষকে এগিয়ে নিয়ে যায় না। সবচেয়ে বড় কথা হল একটা রাজ্যকে এগিয়ে নিয়ে যায় আইন-শৃঙ্খলা। আমরা আগে গর্ব করতাম এখানকার আইন-শৃঙ্খলা নিয়ে। নারী নির্যাতনের ক্ষেত্রে ভারতবর্ষের ২৫টি রাজ্য এবং ৭টি কেন্দ্র শাসিত অঞ্চলের মধ্যে যেখানে বাংলার স্থান ছিল সবচেয়ে নিচে সেখানে আজকে নারী নির্যাতনের ক্ষেত্রে বাংলা অষ্টম স্থান অধিকার করেছে। এইটথ পজিশন ইন টোটাল কগনিজেবেল অফেন্স এগেনস্ট ওম্যান। এইটথ পজিশন ইন ইন্ডিয়া। আজকে টোটাল কগনিজেবেল অফেন্স এগেনস্ট ওম্যান ইজ এইটথ পজিশন সারা ভারতবর্ষের মধ্যে, এটা কেন হবে? কেন হবে এটা আপনাকে বলতে হবে। স্কুল কলেজের ছাত্রিরা সবচেয়ে বেশি ইভটিজিং-এর শিকার হচ্ছে, যেটা হাইয়েস্ট ইন ইন্ডিয়া। আজকে প্রাণ কেন্দ্র কলকাতায় এই জিনিস কি করে হবে? কেন হবে না? ওনাদের পর্যটন মন্ত্রী চলি কা পিছে নাচ নাচাবেন আর তার এফেক্ট তাদের মনের মধ্যে পড়বে না, এটা তো হতে পারে না। ওনারা এই ধরনের মতাদর্শের উপর নির্ভর করে সরকার চালাবেন আর এই জিনিস হবে না? একদিকে চলির নাচ আর অন্যদিকে মাতৃ ভাষা মাতৃ দুগ্ধ বলবেন। তারপর হোপ'৮৬ করবেন, মেদিনীপুর হোপ করবেন, হোপ নিয়ে হোপের পেছনে ছুটবেন। এই সমস্ত কারণে ইভটিজিং-এ পশ্চিমবাংলা নাম্বার ওয়ান ইন ইন্ডিয়া হয়েছে। কি উত্তর দেবেন? কনগিজেবেল অফেন্স ১৯৯০ সালে ছিল ৬৬,৬৪৪ টি, ১৯৯১ সালে সেটা হল ৬৯,০৭৩ টি। ৩.৬ এনহ্যান্সমেন্ট, তার মানে ইনক্রিজ ইন পারসেনটেজ ইন টোটাল কগনিজেবেল অফেন্স ইন বেঙ্গল। কেন হল? এতোগুলো ডি.আই.জি বেড়েছে, এতোগুলো অ্যাডিশনাল ডি.আই.জি বেড়েছে। বিরাট একটা মাথা ভারী প্রশাসন তৈরি হয়েছে। ডি.জি, এ.আই.জি, ডি.আই.জি, আই.জি বেড়েছে, ২ ডজন আই.জি. বেড়েছে, ৫ ডজন ডি.আই.জি বেড়েছে। বিপদজনক ব্যাপার। কিন্তু কন্সটেবল ভাঙা লাঠি নিয়ে থানায় বসে আছে। কারণ পুলিশ ডিপার্টমেন্টের কোনও মডার্নাইজেশন হয় নি। ক্রাইম বেড়ে চলেছে। এক-একটা থানায় ৬০ হাজার থেকে ১ লাখ টাকা পেট্রোলের দাম বাকি আছে, দাম দিতে পারেনি, গাড়িগুলি বসিয়ে রেখে দিয়েছেন। আপনি ল অ্যান্ড অর্ডার কনট্রোল করবেন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়? আজকে এখানে মাথাভারী প্রশাসন করে দিয়েছেন। ক্রাইম বাড়ছে। আজকে আপনারা উপস্থিতিতে ১৯৯২-৯৩ সালকে বাদ দিলে, '৯১ সালের লেটেস্ট অ্যাভেলেবল রিপোর্ট, যেটা বের করেছে ন্যাশনাল বুরো অব ক্রাইম—এ তো আমার কথা নয় — এই বই থেকে আমি কোট করছি। তাহলে কেন বাড়ল পারসেন্টেজ, এটা আমাদের দেখতে হবে? খোদ কলকাতায় কগনিজিবল অফেন্স টোট্যাল ১৯৯০ সালে হয়েছে ১২,৯৭৫, ১৯৯১ সালে হয়েছে ১৩,৮০৩। পারসেন্টেজ ইনক্রিজড বাই ১.২ পারসেন্ট। এটা কেন হবে? আপনার ডিপার্টমেন্টে, আপনি

মুখ্যমন্ত্রী আবার স্বরাষ্ট্রমন্ত্রীও বটে। আপনার ডিপার্টমেন্টের বাজেট যদি দ্বিগুণ হয়, পুলিশ অফিসারের সংখ্যা যদি দ্বিগুণ হয়, পুলিশের মডার্নাইজেশন হবে না? আপনি এরজন্য উদ্বেগ প্রকাশ করেন। সাধারণ মানুষ কেন আজকে নিরাপত্তা পাবে না? কেন ক্রাইম চেক হবে না? কেন সেই জিনিসের মোকাবিলা আমরা করতে পারব না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে তাই দেখা যাচ্ছে যে, পশ্চিমবঙ্গে '৯০ সালে টোটাল মার্ডার হয়েছিল ১,৬১০ টি, আর '৯১ সালে সেই সংখ্যা বেড়ে হয়েছে ১,৭১২টি ওয়েস্ট বেঙ্গল সিকিওর্ড সেভেন্থ পজিশন, দি সেভেন্থ পজিশন ইন ইন্ডিয়া ইন টার্মস অব মার্ডার। ইন টার্মস অব রেপ ওয়েস্ট বেঙ্গল সিকিওর্ড এইটথ পজিশন ইন ইন্ডিয়া, রেপ হয়েছিল ৪৬৯টি। এটা হচ্ছে ১৯৯১ সালের লেটেস্ট অ্যাভেলেবল ডাটা। ঐ বছরে কিডন্যাপিং হয়েছিল ৯২৩টি, অ্যাটেম্পট টু মার্ডার হয়েছিল ৫৪৭টি, রায়ট হয়েছিল ৬,৮৪২ — সেভেন্থ পজিশন ইন ইন্ডিয়া। আমি দিল্লির কথায় যাচ্ছি না। আমি উত্তর প্রদেশ, বিহার, মধ্যপ্রদেশের কথায় যাচ্ছি না, আমি জ্যোতিবাবুর বাংলার কথাই বলছি, যে বাংলায় বিধান রায় ছিলেন, যে বাংলায় নজরুল ছিলেন, যে বাংলা ছিল সংস্কৃতির পীঠস্থান, তীর্থভূমি, সেই মন্দির কলঙ্কিত হয়েছে আপনাদের ভ্রান্ত নীতির জন্য। তাই আজকে আমরা দেখছি ওয়েস্ট বেঙ্গল রায়টে রয়েছে সারা ভারতবর্ষের মধ্যে ৭ম স্থানে, রেপে এইটথ পজিশনে, আর মার্ডারে রয়েছে সেভেন্থ পজিশনে। পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা নেই। তাই অল্টারনেট ইকনোমি বা অল্টারনেট প্ল্যানিংয়ে এগিয়ে যাওয়া শিল্প সব বন্ধ হয়ে গেছে ব্যর্থ হয়ে গেছে বাস্তবিক জীবনে। ভ্রান্ত চাপানো কেন্দ্র বিরোধী জিগির তুলে, কেন্দ্র বিরোধী লড়াই করে বেকার যুবকের সংখ্যা আপনারা বাড়িয়েছেন। অর্থনীতিকে ধ্বংস করেছেন। সার্বিক ভাবে শিল্পকে ভেঙে চুরমার করেছেন। গ্রামবাংলার উন্নয়ন করেন নি। পার্টির উন্নতি করেছেন। বাংলার অগ্রগতি হয়নি। ক্যাডারদের উন্নতিসাধন করেছেন। তাই আমি মাননীয় রাজ্যপালের ভাষণের তীব্র বিরোধিতা করে এবং আমাদের আনা সংশোধনীগুলোকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। [*]

**মিঃ স্পিকার ঃ** 'জয়হিন্দ'টা হয় না।

## PRESENTATION OF B.A. COMMITTEE REPORT

### 48th Report of the Business Advisory Committee :

I beg to present the 48th Report of the Business Advisory Committee. The Committee met in my chamber on January 28, 1994 and recommended the following programme of business for 10th and 11th February, 1994.

Thursday, 10.2.94 : (i) The West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1994 (Introduction, Consideration and Passing) .. 1 hour.

(ii) The Hooghly River Bridge (Amendment) Bill, 1994 (Introduction, Consideration and

Note *(Not recorded as ordered by the chair.)

Passing) .. 1 hour.

Friday, 11.2.94 : (i) Motion under rule 185 regarding demand for non-implementation of Dunkel's Proposal—Notice given by Shri Manabendra Mukherjee, Shri Sakti Bal, Shri Kripa Sindhu Saha, Shri Deba Prasad Sarkar and Shri Nirmal Das .. 1 hour.

(ii) Motion under rule 185 regarding improvement of medical treatment and medical teaching in West Bengal—Notice given by Dr. Manas Bhunia, Shri Abdul Mannan, Shri Manik Bhowmik and Shri Sudip Bandyopadhyay .. 1 hour.

(iii) Motion under rule 185 regarding non-implementation of the Report of the Malhotra Committee for the Insurance Sector—Notice given by Shri Rabin Deb, Shri Sakti Bal, Shri Anjan Chatterjee, Shri Kripa Sindhu Saha, Shri Subrata Mukherjee, Shri Deba Prasad Sarkar, Shri Shyamaprasad Bose and Shri Kshiti Goswami .. 1 hour.

(iv) Motion under rule 185 regarding request to the Government to take steps to save the Jute Mills of the State—Notice given by Shri Santasri Chatterjee, Shri Kripa Sindhu Saha, Shri Abdul Mannan, Shri Kamakshya Nandan Das Mahapatra, Shri Deba Prasad Sarkar, Shri Kshiti Goswami, Shri Brahmamoy Nanda, Shri Samar Hazra, Shri Mamtaz Hassan and Shri Trilochan Das .. 1 hour.

There will be no question for oral answer and mention case on the 11th February, 1994.

There will be no Questions and Answers on the 11th February, 1994.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 48th Report of the Business Advisory Committee presented this day be agreed to by the House

**Mr. Speaker :** আশা করি এতে আপনাদের সকলের মত আছে।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, না আমার এই বিষয়ে একটু বলার আছে বলছি যে কন্টিনিউয়েটি না থাকলে হাউসের গ্রেভেটির ব্যাপারটা নষ্ট হয়ে যায়। হাউসের যে কন্টিনিউয়েটি সেটা নষ্ট হয়ে যায় এবং পাবলিকের মধ্যে এবং আমাদের মধ্যেও অ্যাটেনডেন্স ফল করে। আজকে যেমন চিফ মিনিস্টার এসেছে বলে চোর'গুলো সব এসেছে। ধপ ধপ করে চাকুরি বাঁচাতে চলে এসেছে। তা না হলে ৬০ পারসেন্টও আসে না। কনফাইনমেন্ট বলে কিছু থাকে না। আপনি যদি না থাকেন ডেপুটি স্পিকার চালাবেন, ডেপুটি স্পিকার না থাকলে চেয়ার পারসেন চালাবেন। এইরকমই নিয়ম এইভাবেই হাউস চালাতে হয়।

**Mr. Speaker :** Hon'ble Member, please note that the conference is of the All India Speakers, Deputy Speakers, Chairman, Deputy Chairman and Secretaries of Lok Sabha, Rajya Sabha, Legislative Assembly & Legislative Councils of India. We all have to attend it because this is a national conference involving all presiding officers. There is no way out. We all have to participate in it. If we all go, how the Assembly will function ? Generally, the All India Presiding Officers' Conference is held in the months of October/November. But this year Orissa Government expressed their difficulties for holding the Conference at the usual time. They have requested to hold the All India Presiding Officers' Conference in the month of February. This is on the request of Government of Orissa. We are helpless in this situation. We have to cooperate with them. I don't think, there should be a debate on this.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহাশয়, সুব্রত মুখার্জি যেকথাটা বলেছেন ঠিকই বলেছেন। যেহেতু আমাদের শীতকালীন কোনও অধিবেশন হয়নি এবং ৬ মাসের মধ্যে অধিবেশন বসাতে হয় নিয়ম, সেইজন্যই হাউস ডেকেছেন। বাজেট সেশন এখন হবার কথা নয়, যেহেতু ৬ মাসের মধ্যে বসাতে হয় সেইজন্য একস্ট্রা অর্ডিনারি করে টেনে চালানো হচ্ছে। এটা হচ্ছে ডিউ টু ক্যালাসনেস দি গভর্নমেন্ট। তা না হলে কোনও অসুবিধাই হত না আপনিও স্পিকার কনফারেন্সে যোগদান করতেন এবং হাউস বসানোরও কোনও দরকার ছিল না।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি বি.এ. কমিটির মেম্বার, বি.এ. কমিটিতে এটা আলোচিত হয়েছে, উনি এটা এগ্রি করেছেন। তিনি নিজে সর্বসম্মত হয়েও বিরোধিতা করে বলছেন শুধু পাবলিসিটির জন্য, প্রচারের জন্য। আমি আপনার কাছে আবেদন করব এই ধরনের বি.এ. কমিটির মেম্বার হয়েও হাউসকে মিস গাইড করা উচিত নয়। এইভাবে চললে পরে প্রপারলি বিহেভ করার জন্য বি.এ. কমিটির মেম্বার হয়েও যদি এইরকম আন রুলিং ব্যবহার করেন তাহলে এটা করে উনি খুব অন্যায় করেছেন বলে আমি মনে করি, এটা করবেন না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব দুঃখের সঙ্গে আমকে জানাতে হচ্ছে, ামি শুনেছি উনি পার্লামেন্টে ছিলেন। বি.এ. কমিটির চেয়ারম্যান আমি নই, মাননীয় স্পিকার হাশয় নিজে, আমি সেখানেও প্রতিবাদ করেছি, অ্যাজ এ মেম্বার আমি মেনশন করতে পারি। .এ. কমিটির সদস্য হিসাবে যে অধিকার আছে, এখানেও আমি বলতে পারি। বি.এ. কমিটি াইনাল অথরিটি নয়, তারা হাউসকে সুপারিশ করে, সেখানে আমার যেমন বলার অধিকার াছে তেমনি প্রত্যেক সদস্যেরও অধিকার আছে, বি.এ. কমিটির সদস্য হলেও সে এখানে লতে পারে। আপনি মূর্খ তারজন্য আমি দায়ী নই।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** স্যার, বি.এ. কমিটির মেম্বার সুব্রত মুখার্জিও, আমিও মেম্বার। ামরা জানি বি.এ. কমিটিতে তিনি এ ব্যাপারে দ্বিমত পোষণ করেননি, তিনি আমাদের এই স্তাব মেনে নিয়েছেন, তিনি যদি এখানে এসে পাবলিসিটির জন্য এইরকম করেন তাহলে ামাদের কিছু করার নেই। উনি বলতে পারেন তবে এটা শোভন নয়। আমরা এই ব্যাপারে াপনার রুলিং চাই।

**শ্রী ননী কর ঃ** মাননীয় স্পিকার মহোদয়, এই কথাটা সঠিকভাবেই এসেছে, বি.এ. মিটি শেষ কথা বলবে না। কিন্তু বি.এ. কমিটিতে মত দিয়ে হাউসে আর একবার বলার ুযোগ এটা যদি দিতে থাকেন তাহলে সব কমিটিতেই তো এক জিনিস হবে। আমার কমিটি াংশন করে কনসেনসাস নিয়ে, বি.এ. কমিটির ব্যাপারে যদি বিরোধিতা থাকে তিনি সেখানে লেছেন, আবার হাউসে এসে বলছেন, আমি বি.এ. কমিটির যদিও সদস্য নই, উনি বি.এ. মিটির সদস্য, সেই জন্য বলব, ওখানে যখন সিদ্ধান্ত হয়েছে, আলোচনা হয়েছে, বিতর্ক াকতে পারে, কিন্তু আপনারা ইন্টারভেনশন ওখানে হওয়ায় উনি মেনে নিয়েছেন। এখানে এটা করার মানে হচ্ছে, শুধুমাত্র হাউসের সময় নষ্ট করা এবং এখানে বিরক্তি সৃষ্টি করা। এটাব সম্বন্ধে আপনি রুলিং দিন, কমিটির সদস্য হয়েও সেখানে মত দিয়ে সেই কমিটির ্যাপারে বিরোধিতা করার সুযোগ পাবেন কিনা সেটার ব্যাপারে আপনি বলুন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিতর্ক খুব স্বাভাবিকভাবেই এসেছে, কারণ মাননীয় সদস্য সুব্রতবাবু সঠিক ভাবেই আমাদের এই কন্টিনিউয়িটি অফ দি প্রসিডিওর অফ দি হাউস এর ব্যাঘাত ঘটছে সেই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করেছেন। এটা খুব স্বাভাবিক, আমরা আপনার নেতৃত্বে আলোচনা করেছি, সেই প্রস্তাব এসেছে, আলোচনা হয়েছে নিশ্চিতভাবে সেখানে সব সদস্য মতামত দিয়েছেন, সেখানে একটা সিদ্ধান্ত হয়েছিল। কিন্তু সুব্রত বাবু যেটা লছেন অ্যাজ এ লেজিটিমেট প্রিভিলেজ অফ এ মেম্বার সুব্রতবাবুর আছে, সেই হিসাব তিনি র মতামত বলতে পারেন কিনা হাউসে সেটা বলবেন, অথবা সেই ব্যাপারে হাউসের কাছে নি বক্তব্য রাখতে পারেন কিনা বলবেন। স্বাভাবিকভাবে হাউসের যে গ্রাভিটি এবং যে ন্টিনিউয়িটি এবং কন্টিনিউয়াস প্রসেস এর ডিবেটের যে গুরুত্ব সেটা আজকে ব্যাঘাত ঘটছে র বারে। প্রথমে শুরুতে যে ব্যাঘাত ঘটেছে আবার আগামীকাল থেকে ৭ দিনের জন্য সেই ঘাত ঘটছে, সেই ব্যাপারেই তিনি তার চিন্তা-ভাবনা করে মতামত প্রকাশ করেছেন। আমি নকরি এই ব্যাপারে তার মতামত নিশ্চয় প্রকাশ করা যায়, এই ব্যাপারে আমি আপনার মনে, আপনার কাছে একটা জিনিস উপস্থাপনা করছি আমাদের দলের পক্ষ থেকে, কংগ্রেস লের তরফ থেকে, মাননীয় বাণিজ্য মন্ত্রী প্রণব মুখার্জি মহাশয় যে জিনিসটা তুলে ধরেছেন

সেটা নিয়ে বিতর্ক হচ্ছে, আমরা আপনারা সবাই জড়িয়ে পড়েছি সেই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীকে এবং আপনাকে আমার বক্তব্য, আমাদের দলের বক্তব্য আমি আপনার কাছে দিতে চাই এবং মুখ্যমন্ত্রীকেও দিতে চাই। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় কৃপাসিন্ধু সাহা এবং মাননীয় ননী কর যে উষ্মা প্রকাশ করেছেন সেই ব্যাপারে আপনার তরফ থেকে সিদ্ধান্ত হওয়া বাঞ্ছনীয়। তারা অনেকদিন ধরেই হাউসে আছেন এবং হাউসের যে রুলস সেটা জানেন। মাননীয় সুব্রতবাবু যে কথাটা বলেছেন, সেটা ঠিকই বলেছেন। প্রেজেন্টেশন ইজ এ রেকমেন্ডেশন অফ দি বি.এ. কমিটি। স্যার, আপনি রুল ২৮৭টা একবার দেখুন।

"At any time after the report has been presented to the House a motion may be moved that the House agrees with amendments or disagrees with the report :

Provided that an amendment may be moved that the report be referred back to the Committee either without limitation or with reference to any particular matter :

Provided further that not more than half an hour shall be allotted for the discussion of the motion and no member shall সুব্রতবাবু এখানে আইনটাকে কোথায় একসিড করেছে। কিন্তু বর্ষিয়ান একজন সদস্য এখানে উষ্মা প্রকাশ করেছেন। বি.এ. কমিটিতে বলা হয়েছে হাউসের কন্টিনিউইটি না থাকলে আমাদের অসুবিধা হচ্ছে। আপনি চাইছেন বলে আমরা এটা এগ্রি করছি। কিন্তু এই ব্যাপারটা হাউসে বলা যাবে না এটা ঠিক নয়। এই ব্যাপারে মাননীয় সদস্যরা যদি আইনটাকে পর্যদস্ত করার চেষ্টা করে তাহলে আমরা দুঃখ পাব।

[4-50 — 5-00 P.M.]

**Mr. Speaker :** Hon'ble Member Shri Subrata Mukherjee has raised the question that the House is being adjourned for a week till the 8th and as such the continuety of the House is being disturbed. I have drawn the attention of the House earlier and also of the Business Advisory Committee that the Presiding officers' Conference is being held this year in Bhubaneswar from the 1st to the 6th of February and the delegates to that conference will be returning only on 7th morning and as such the House has been adjourned till the 7th and will meet against on the 8th. This was decided in the B.A. Committee's meeting. It was also discussed at one earlier occasion in the House. I don't know why the question is being repeated again. I have also agreed with the Hon'ble Leader of the Opposition Dr. Zainal Abedin, that continuity is an advantage to the members and of the most to the oppostion. We do not deny that. But the main question here is that there are certain circumstances which are beyond one's control and for

which I am not responsible. I do not fix the dates. I am a member of the Committee that does fix the dates but the dates have been fixed because the conference is being held in a State which has expressed their inability to hold the conference in the usual time and they wanted to hold it earlier. So what can I do about it? I am to lead the delegates. I am the Chairman of the Committee. I have got responsibilities. A report has been placed at the Conference. I being the senior most member of the Conference how can I avoid my responsibilities? I have to go, Dy. Speaker has to go, Secretary has to go, Jt. Secretary has to go. This is one week's conference. We all have to be there. So, how I abstain myself from that responsibility? All these things have been made known. Not that anything has been concealed and taken by surprise or something is done behind the back. It is an open book. The question is whether the House has been called at the right time or it has been delayed in being called or something else is being done or some subterfuge has been carried out. The House has been called and the business of the House is going now and probably the election to the Rajya Sabha is on 17th. What will we do? 15 is Saraswati puja, what will we do then? We close on the 15th and open on 16th and then close on the 17th and open on 18th? Should we go on in that way? Then we might have to again go for the week's holiday. Will I be responsible for that? Or we should say why the Rajya Sabha election is being held? The Hon'ble Speaker is responsible for that. Will that be good? These things are not fair. When we discussed it in the Business Advisory Committee, everything was explained with very dispassionate view, with an open mind. Representatives of all the parties were there and it was understood and accepted by everybody. So, there is no need to bring it up here again. You should understand the problems. I entirely agree with the Hon'ble Members that they can move a motion. They have the right to do so. The House has the right to reject it or amend it. But there are also some conventions, those conventions are also to be followed. So, I will only appeal to the Hon'ble Members to cooperate. I want cooperation only. Nothing more than that. Thank you.

The motion of Shri Prabodh Chandra Sinha that the 48th Report of the Business Advisory Committee, as presented in the House be agreed to, was then put and agreed to.

**Mr. Speaker :** Now Hon'ble Minister Shri Matish Ray will make a statement.

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিধানসভার অধিবেশনে

সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে উত্তরবঙ্গে তোরসা নদীর উপর দ্বিতীয় সেতু তৈরি করার প্রশ্নে নানারকম বিভ্রান্তিমূলক খবর মাঝে মাঝে বেরোচ্ছে। আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে আজকে এই বিধানসভায় জানিয়ে দিতে চাই, আগামী ১৫ই ফেব্রুয়ারি তারিখে এই তোরসা নদীর দ্বিতীয় সেতুর আমরা শিলান্যাস করব এবং সেই সেতুর কাজ আমরা শুরু করব বর্তমান আর্থিক বছর থেকে।

[5-00 — 5-10 P.M.]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল এখানে যে ভাষণ দিয়েছেন, সেই ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তার সমর্থনে এবং সেই প্রস্তাবের বিরোধিতা করে কিছু কিছু সংশোধনী বিরোধী পক্ষ থেকে আনা হয়েছে, তার বিরোধিতা করে আমি দু-চারটি কথা বলব। আমার মূল কথায় যাবার আগে আমি সংক্ষেপে উল্লেখ করতে চাই, যখন এইসব বিতর্ক হয় তখন ওরা একটু ধান ভানতে শিবের গীত গাওয়া করে থাকেন। জে.আর.ওয়াই এর টাকা খরচ হচ্ছে না, ফিরে যাচ্ছে বলা হয়েছে। আমি আপনাদের বলতে চাই এটা কেবল মাত্র অসত্য তাই নয়, আজগুবিও বটে। রাজ্য সরকার তার অংশ দিচ্ছে না, এই কথা খালি অসত্য নয়, আজগুবিও বটে। অডিট হচ্ছে না, হিসাব নেই, এইসব কথাও অসত্য এবং আজগুবি। কথা হচ্ছে গত বছর জওহর রোজগার যোজনায় আমরা যে দুটো কিস্তি পাবার কথা তা পেয়েছিলাম এবং তার খরচও করেছিলাম, তার অডিট রিপোর্টও দিয়েছিলাম। তাই কেন্দ্রীয় সরকার বাধ্য হয়ে বাড়তি বরাদ্দ, অ্যাডিশনাল ইন্সটলমেন্ট যা বরাদ্দ ছিল তার বাইরে আমরা পাই। এই বছর আমি মাননীয় সদস্যদের আশ্বস্ত করছি আপনার মাধ্যমে যে গত বছর আমরা যা খরচ করেছিলাম তার চেয়ে আমরা বেশি খরচ করব, আমাদের বাজেটে যা ধরা আছে, রাজ্যের অংশ, তার চেয়ে বেশি দেব এই বিষয়ে কোনও সন্দেহ নেই। আমি সেইসব কথায় যাচ্ছি না, আমি এখন মূল কথায় যেতে চাই। বিরোধী দলের মাননীয় নেতা ডাঃ জয়নাল আবেদিন তিনি এখানে বক্তৃতা করতে গিয়ে বলেছেন যে আমরা নাকি এখানে সংবিধানের বিরোধিতা করছি। সংবিধানের বিরোধিতা করছি তাই নয়, ষড়যন্ত্র করছি, কনক্লেভ করছি, এইসব কথা উনি বলেছেন। উনি বললেন যে, আমাদের যে পঞ্চায়েত আছে সেটা নাকি আলট্রা ভায়ার্স হয়ে গেছে! ইলেকশন যেটা হয়েছে, সেটা নাকি বেআইনি হয়েছে, সুতরাং কন্সটিটিউশন অনুযায়ী আমাদের পঞ্চায়েতের আর কোনও অস্তিত্ব নেই। আমার মনে হয় উনি সমস্ত কিছু না বুঝে বিভ্রান্ত হয়ে এই কথা বলেছেন। উনি আর বেশি যাতে বিভ্রান্ত না হন, ওর বিভ্রান্তির অবসানের জন্য আমাকে দু-একটা কথা বলতে হচ্ছে। আমি ওকে বিনীতভাবে অনুরোধ করছি, অভিজ্ঞ সদস্য, উনি একটু ভাল করে ৭৩/৭৪-তম সংবিধান সংশোধনী আইনগুলো পড়বেন। আমি ইতিপূর্বে প্রতিটি আইনের কপি প্রত্যেক মাননীয় সদস্যর কাছে পাঠিয়েছি। কারণ এগুলো সবার ভালকরে পড়া দরকার। আমি বার বার বলছি আইনগুলো পড়তে, কিন্তু ওরা যদি না পড়েন তাহলে আমার কিছু করার নেই। আইনে কি লেখা আছে? পরিষ্কার বলা হয়েছে, আইন পাস হবার পরে নোটিফিকেশন হয়েছে - ২৪শে এপ্রিল, ১৯৯৩-র পর থেকে এক বছরের মধ্যে, ২৩শে এপ্রিল ১৯৯৪-র মধ্যে বিভিন্ন রাজ্যের পঞ্চায়েত আইনের পরিবর্তন করতে হবে যাতে রাজ্য আইনগুলো ঐ সংশোধনীর সঙ্গে সঙ্গতিপূর্ণ হয়। কিন্তু তা যতক্ষণ না হচ্ছে পরিষ্কার

একথাও বলা আছে ততক্ষণ রাজ্যগুলোর যে আইন আছে তা ঐ সময় পর্যন্ত, অর্থাৎ ২৩শে এপ্রিল, ১৯৯৪ পর্যন্ত বলবৎ থাকবে। অতএব আমরা আইন অনুযায়ীই এখানে নির্বাচন করেছি। ঐ আইন আরও পরিষ্কার করে বলা আছে যে, পরে যখন আইন সংশোধীত হবে তখন পূর্বের প্রতিষ্ঠিত পঞ্চায়েতগুলো বর্তমানে আমাদের যে পঞ্চায়েতগুলো রয়েছে যথারীতি কাজ চালিয়ে যাবে, তাদের অস্তিত্ব নিয়ে কোনও প্রশ্ন উঠবে না। সেগুলো তাদের পুরো মেয়াদ, পাঁচ বছরই থাকবে। এটা ঐ সংবিধান সংশোধনী আইনের মধ্যে বলা আছে। অথচ উনি বলছেন, 'আলট্রা ভায়ার্স'! আমি আইনটা পড়ে দিচ্ছি, উনি একটু ভাল করে বুঝে নেবেন, তাহলেই পরিষ্কার হয়ে যাবে। আমরা যখন এরপরে নির্দিষ্ট সময়সীমার মধ্যে আইনটা সংশোধন করব তখন আর কোনও অসুবিধা থাকবে না। আইনে বলা হয়েছে, No amendment at any law for the time being in force shall have the effect at causing dissolution at a panchayat at any legal which is functioning immediately before till the expiration as specified in the clause. তাহলে কি করে আলট্রা ভায়ার্স হল? আমরা সংবিধানের বিরোধিতা করছি, না উনি করছেন? কাজেই নির্বাচন ইত্যাদি যা করেছি তা আইন-সঙ্গতভাবে, সংবিধান সঙ্গতভাবেই করেছি। সুতরাং সেটা কোনও প্রশ্ন নয়। কিন্তু প্রশ্ন তা সত্ত্বেও একটা থেকে যায় এবং সে প্রসঙ্গেই আমার এখানে দু'-একটা কথা বলা দরকার। সংবিধান সংশোধিত হয়েছে, কিন্তু কোন বিষয়ে? পঞ্চায়েত, পৌরসভা ইত্যাদি বিষয়ে। আমরা জানি এ সংক্রান্ত আইনগুলো করে রাজ্য আইনসভা, কারণ এটা রাজ্য তালিকা ভুক্ত বিষয়, এনট্রি-৫; লিস্ট-২তে এটা আছে। এটা আমরা জানি যে, এটা রাজ্য তালিকা ভুক্ত বিষয়, সুতরাং আমাদের আইন করতে হবে। এখন আইন করতে গিয়ে আমাদের কি করতে হবে? আইন করতে গিয়ে আমাদের করতে হবে, আইনের সঙ্গে সংবিধানের যে অসঙ্গতি আছে সেটা দূর করতে হবে। সেটা আমাদের নিশ্চয়ই দেখতে হবে, আমরা দেশের বাইরে নই, আমরা সংবিধানের বাইরে যেতে পারি না। কিন্তু সংবিধানের মধ্যে যে অসঙ্গতি আছে ওটার আমরা কি করতে পারি! যে আইন হয়েছে তারমধ্যে অসঙ্গতি থেকে গেলে কি করতে পারি? আমরা সেটাই বলছি এবং আমরা একাই বলছি না, অনেকেই বলছেন। উনি ষড়যন্ত্র, কনক্লেভ ইত্যাদি বললেন। তা কারা কারা এই ষড়যন্ত্রে, এই কনক্লেভে আছে? এটা জানা দরকার যে, কিরকম অসঙ্গতি আছে। আমি এবিষয়ে এখানে দু'-একটি উদাহরণ দিতে চাই। রাজ্য নির্বাচন কমিশন হবে আমাদের পঞ্চায়েত নির্বাচন, পৌর নির্বাচন ইত্যাদি করার জন্য। ৭৩-তম সংবিধান সংশোধন আইনের ২৪৩কে (১), সেখানে বলা হয়েছে ইলেকশন কমিশন ইলেকট্রোরাল রোল তৈরি করবে। এতদিন ধরে আমরা বিধানসভার নির্বাচনের ইলেকট্রোরাল রোল এক্ষেত্রে ব্যবহার করে আসছি। এখন কেউ যদি এসে বলেন যে, আলাদা ইলেকট্রোরাল রোল করতে হবে তাহলে সে খরচ আমাদেরই করতে হবে। তারপর ঐ সংশোধনীর ২৪৩ কে(২) 'তে বলা হয়েছে রাজ্যপাল তথা রাজ্য সরকার বিধানসভায় আইন তৈরির মধ্যে দিয়ে ইলেকশন কমিশন নিয়োগ করতে পারবে, কিন্তু অপসারণ করতে পারবে না। অপসারণের বেলায় না রাজ্যপাল, না রাজ্য সরকার, না বিধানসভা, কেউ তা করতে পারবে না। কারণ অপসারণ কিভাবে হবে সেটা হচ্ছে হাইকোর্টের জাসটিসকে যেভাবে অপসারণ করা হয় সেইভাবে অপসারিত করতে হবে। একথা আমি খালি বলছি না, কংগ্রেসের কয়েকজন মন্ত্রী বলেছিলেন। আপনারা একজনকে নিয়ে ভুগছেন,

কী অভিজ্ঞতা হচ্ছে? এইভাবে কয়েকজন রাজ্যে রাজ্যে তৈরি। যুক্তরাষ্ট্রীয় কাঠামোয় প্রতিশ্রুতি কী ছিল? না যুক্তরাষ্ট্রীয় কাঠামোয় রাজ্যের অধিকারের উপর কেন্দ্র হস্তক্ষেপ করবেনা? এইরকম আরও আছে, ওরা চাইলেই স্টাফ দিয়ে দিতে হবে। আর একটা ধারা আছে, বলি, ত্রিস্তর পঞ্চায়েতে যারা চেয়ারপারসন হবেন তাদের রিজারভেশন সম্পর্কে। সেটা হচ্ছে, ৭৩ তম সংবিধান সংশোধন আইন, ২৪৩ ডি (৪), সেখানে বলা হচ্ছে, এক-তৃতীয়াংশ মহিলার জন্য এবং তফসিলি জাতি ও উপজাতি তাদের জনসংখ্যা অনুসারে ত্রিস্তর গ্রাম পঞ্চায়েতে জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতিতে আসন সংরক্ষণ করতে হবে। আমি বললাম, কি করে হবে? যারা চেয়ারপারসন, সভাধিপতি হবেন, তারা এইসব সদস্য দ্বারা নির্বাচিত হন অপ্রত্যক্ষভাবে। তারা যতক্ষণ পর্যন্ত সংখ্যাগরিষ্ঠের আস্থাভাজন হবেন ততক্ষণ পর্যন্ত চেয়ারে থাকতে পারেন। মাননীয় সদস্য জয়নাল সাহেব এটা ভাল বুঝবেন। ধরুন, সংবিধানের ধারায় আমরা একটা রোটেশন করে দিলাম। একটা পঞ্চায়েত মহিলাদের জন্য সংরক্ষিত হল। যাকে বলে মিউজিক্যাল চেয়ার, ঘুরে ঘুরে বসতে হয়, কেউ জানে না, কার ঘাড়ে কখন পড়বে। ধরুন, সেই গ্রাম পঞ্চায়েতে ৯ জন সদস্য আছেন। এইরকম গ্রাম পঞ্চায়েতে ৬ জন কংগ্রেসের জিতেছে, কিন্তু মহিলা একজনও জিততে পারেনি। তখন কি হবে? যখন আমি এই কথা দিল্লিতে বললাম তখন তাদের মুখ বন্ধ হয়ে গেল। এর মধ্যে ১ জন বললেন ডিফেক্ট করিয়ে নিতে হবে। আমি বললাম, তা কি করে হয়। এসব আপনাদের এখানে হয়। আরও অনেক রাজ্য এই কথা তুলেছেন। মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রীও লিখেছেন এইসব কথা। আমরা এইসবের বিরোধী নই, কিন্তু এটা রাজ্যের উপর ছেড়ে দিন, খুঁটি-নাটি বিষয়ে ঢুকতে গেছেন কেন এইকথা আমি বললাম। এটা হল ৭৩ তম সংবিধানে, এবার ৭৪ তম সংবিধান সংশোধনের কথা বলছি যেটা হচ্ছে পৌরসভার ক্ষেত্রে। পৌরসভার ক্ষেত্রে লেখা আছে জয়নাল সাহেব আপনি মানেটা বুঝুন, কারণ আপনি আইনটা ভাল বোঝেন The office of the Chairparson in the municipalities shall be reserved for scheduled castes. Scheduled tribes and women in such a manner as the legislature of a State may by laws provide. তাহলে মানেটা কি দাঁড়াল? সমস্ত অফিস অর্থাৎ মিউসিপ্যালিটির যত চেয়ার পারসন অফিস হবে সবগুলিই মহিলা, তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য সংরক্ষিত হবে। একজনও জেনারেল কাস্টের চেয়ার পারসন থাকবে না, সবই এদের মধ্যে থেকে আসবে। টু দি এক্সটেন্ট এই কথা লেখা হল না। ৭৩ তম আইনের এক্সটেন্টে বলে দেওয়া হল ওয়ান-থার্ড, কিন্তু এর পরে ৭৪ তম আইনে এই কথাটা লিখতে ভুলে গেলেন। আমি যখন বললাম, তখন মা কালির মতন জিভ বার করে বললেন, এটা ভুল হয়ে গেছে, সংশোধন করে নিতে হবে। কে সংশোধন করবে? সংবিধানের মধ্যে একই আইনের দুটি অসঙ্গতি। এইরকম অনেক অসঙ্গতি আছে। এটা আমি বলতে পারি। আমাদের এখানে এম.এল.এ এবং এম.পির সদস্য পদ পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদে ছিল। ওরা বলছেন, চেয়ার পারসনের ক্ষেত্রে ইলেকশন হলে তারা ভোট দিতে পারবেন না, কিন্তু অন্য সময়ে ভোট দিতে পারবেন। অর্থাৎ তাদের ভোট বাদেই নির্বাচন হয়ে গেল। কিন্তু তারা বাজেটের বিরোধিতা করে ভোট দিতে পারেন। বাজেটে ভোট দিলে তো হেরে যাবেন। এই অবস্থা তারা সৃষ্টি করছে। কংগ্রেস শাসিত রাজ্যও এটার আপত্তি করেছেন। যারা পঞ্চায়েত চালাচ্ছেন তাদের অসুবিধা বেশি হবে। গুজরাট, মহারাষ্ট্র প্রভৃতি যেখানে পঞ্চায়েত আছে

তারাও বুঝতে পারছেন মিউনিসিপ্যালিটিতে কি করলেন সেখানে ওদের ভোটের রাইট দিলেন, এখানে কেড়ে নিলেন-ওদের দিয়ে দিলেন। এখানে ভোটিং রাইট গড়ে নিলেন, ওখনে গিয়ে দিয়ে দিলেন, দিয়ে গিয়ে কোথায় পৌঁছেছেন? কয়েকটা মিউনিসিপ্যাল কমিটিতে থাকেন নমিনেটেড চেয়ারম্যান, তারও ভোটিং রাইট দিয়ে দিলেন। কেউ যদি চায় তাহলে কয়েকজন নমিনেটেড চেয়ারপারসন করে তাদেরও ভোট একদম উল্টে দেবেন মিউনিসিপ্যালিটি, এটা গণতন্ত্র, এটা অসঙ্গতি নয়, এটা বলবেন না আপনারা? আরও এরকম ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি এটা খুব আশ্চর্যের ব্যাপার যারা দেশের পরিকল্পনা তৈরি করছেন পরিকল্পনা কমিশন সংবিধানে তার কোনও উল্লেখ নেই, যারা রাজ্য পরিকল্পনা তৈরি করছেন একটা গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছেন রাজ্য পরিকল্পনা পর্ষদ সংবিধানের তার কোনও উল্লেখ নেই, আর ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিশন সেখানে এগিয়ে দিয়েছেন। মেট্রোপলিটন প্ল্যানিং কমিশন, মেট্রোপলিটন প্ল্যানিং কমিশন তৈরি করবে যে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিশন তার সঙ্গে এর কোনও সম্পর্ক থাকবে না, এ একটা প্ল্যান তৈরি করবে, সে একটা প্ল্যান তৈরি করবে, কোনও প্ল্যান না করে? প্রোপরশনেটলি ঢোকাতে হবে, প্ল্যানগুলো ঢোকাতে হবে, কনস্টিটিউশনে বলে অলডারমেন্ট তারজন্য অ্যামেন্ডমেন্ট দরকার। এই হচ্ছে মুশকিল, যেখানে নেতাজি সুভাষচন্দ্র বোস ছিলেন, দেশবন্ধু চিত্তরঞ্জন যে পদ অলঙ্কৃত করেছিলেন সেটা তুলে দিচ্ছেন, সেটা থাকবে না। এটা মেনে নেবেন বলুন? চিরদিনের মতো মেনে নেবেন, বলুন এটা আমরা মেনে নিচ্ছি। এইরকম অসঙ্গতি আছে, ভুরি ভুরি অসঙ্গতি আছে, আমি এত কথায় যাচ্ছি না, আমি সেজন্য বলছি এটা আলোচনা করার দরকার। আমরা সংবিধানের মর্যাদা দেবো। সংবিধানের মর্যাদা যদি রক্ষা করতে হয় সাংবিধানিক ব্যবস্থা যা লিপিবদ্ধ হয়ে আছে তাকে কার্যকরী করতে হবে। এইরকম সাংবিধানিক অবস্থা যা কোনও দিনই কার্যকরী হবে না। সেইরকম সাংবিধানিক ব্যবস্থা করবেন সেজন্য বলা হচ্ছে, সেজন্য আমি বলছিলাম, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছিলেন যে সময় সীমা এক বছর বাড়িয়ে দেওয়া হোক। তাহলে তারপর রাজ্যগুলির সঙ্গে যদি আলোচনা করেন — ওরা মাঝে মাঝে বলেন আমরা সব একমত হয়ে পড়েছি, লোকসভায় এবং রাজ্যসভায় একমত হয়েছেন। রাজনৈতিক দল সব একমত হয়ে পড়েছেন, কিন্তু একটা যুক্তরাষ্ট্রীয় কাঠামোয় যেটা খুব গুরুত্বপূর্ণ যে রাজ্যগুলির সঙ্গে একমত হওয়া দরকার, সেটা আলোচনা করুন। রাজ্য যারা চালাচ্ছেন, ওখানে পঞ্চায়েত যারা করছেন তাদের সঙ্গে আলোচনা করে এটা করতে হবে। আর এটা কি আমরা একা বলছি, এটা বলছেন ঐ যে কনক্লেম কি সব বলছেন এটা আপনাদের জেনে রাখা দরকার কি অসুবিধা। কর্ণাটকের হিসাব রিসার্চ কাউন্সিল একটা সংস্থা, কেন্দ্রীয় শহর উন্নয়ন, নগর উন্নয়ন দপ্তর তারা নিয়ম করেছেন, তারা এখানে বের করেছেন যে খালি কর্ণাটকে আইনটা কার্যকরী করতে গেলে ২৯টি আইন সংশোধন করতে হবে, ২৪টি কেন্দ্রীয় আইন সংশোধন করতে হবে। কেন্দ্রীয় সরকার কি জানেন না যে ২৪টি কেন্দ্রীয় আইন সংশোধন করতে হবে? কবে করবেন? এদিকে ২৩শে এপ্রিল চলে আসছে, আইন, সংবিধান সব সংশোধন হবে। সেজন্য আমরা বলছি একটা সময় নিয়ে আলোচনা করে করুন। এক বছর মেয়াদ, দুটি মাত্র শব্দ পরিবর্তন করতে হবে। এটা করে দিন। এটা আমি বলছি, এটা যে আমি একা বলছি তা নয়, আমরা যখন মাননীয় প্রধানমন্ত্রীকে চিঠি লিখলাম, মাননীয় মুখ্যমন্ত্রী লিখলেন, মাননীয় প্রধানমন্ত্রী জবাব দিলেন ১৯৯২ সালে, অনেকদিন পরে জবাব এল, ১৯৯২ সালে চিঠি লিখেছি, ১৯৯৪ সালে একটি জবাব পাওয়া গেল। জবাবটি

কি দেখুন, বলছেন যে খুব ভাল চলছে, জবাবটি কি বলছেন The points made by you have been noted and suggestions continue to come in from other states as well. মানে অন্যান্য স্টেট থেকে আসছে প্রধান মন্ত্রীর কাছে, এক কথায় সেরে দিয়ে উনি কি বলছেন The implementation of the new law has just begun and should be given a fair trial. কনস্টিটিউশন কি ট্রায়ালের এরারে চলবে? দিস This trial would lead to errors only এরার নয়, এটা বুঝে নিন, ভারতবর্ষের সংবিধান কিনা ট্রায়াল নিয়ে এবারে করা হবে? এটা আমাদের কথা নয়, এটা একটা মিটিং হয়েছিল, দিল্লিতে একটা মিটিং হয়েছিল রাজ্য সরকারের সব অফিসার নিয়ে মিটিং হয়েছিল, সেখানে যে মিনিটস আমার কাছে আছে এটা আমাদের মিনিটস থেকে পড়ছি। সেখানে পাঞ্জাব সরকার বা অন্যান্য সরকার সবাই বলেছেন, কেন্দ্রীয় সরকারের সচিব তিনি বলেছেন, কি বলেছেন শুনে নিন Intervening in the discussion, the secretary (UD) Stated that most of the municipal laws are very old and even operating for the last more then one century. Therefore, opperating has come to overhaul all such laws to make them more effective and responsive. তারপরে He requested the participants to forward their suggestions for extension of the time so that the same could be examined by us. আমাদের কেন্দ্রীয় সরকারের সচিব পার্টিসিপেন্টদের রিকোয়েস্ট করেছেন আপনারা এই প্রস্তাব দিন যাতে সময়টা আরও বৃদ্ধি করা হয়। তারপর, অনেকের কথা বলতে পারি, মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী শারদ পাওয়ার একটা চিঠি লিখেছেন। আমরা যা বলেছি তাতে অনেকেই একমত আছেন। এক বছর পিছিয়ে দেওয়া হোক এটা অনেকেই বলছেন। গুজরাটের মুখ্যমন্ত্রীর সঙ্গেও এই বিষয়ে আমাদের মুখ্যমন্ত্রীর কথা হয়েছে এবং বিহার, উড়িষ্যা, উত্তর প্রদেশের মুখ্যমন্ত্রীরাও আমাদের সঙ্গে একমত পোষণ করছেন।

আমি এই বলে আমার বক্তব্য শেষ করছি যে, আপনারা কেবলমাত্র বিল নিয়ে আছেন। You stand for the Bill only. You do not have the Political will to act. You only enact. you don't act. We enact to act.

**মিঃ স্পিকার ঃ** সময় যা অ্যালট করা ছিল তা সাড়ে পাঁচটার মধ্যে শেষ হবে। তারজন্য এক ঘন্টা সময় বাড়িয়ে দেবার জন্য প্রস্তাব রাখছি।

**(এই সময় ধ্বনি ভোটে এক ঘন্টা সময় বৃদ্ধি হয়)**

[5-20 — 5-30 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** মিঃ স্পিকার স্যার, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এখানে রাখা হয়েছে আমি তা সমর্থন করছি এবং প্রস্তাবের উপর যেসব সংশোধনী এসেছে তার বিরোধিতা করছি। প্রথমে বলতে চাই, আমাদের বিরোধী দলনেতা ডাঃ জয়নাল আবেদিন মহাশয় আবিষ্কার করেছেন যে, এবারের রাজ্যপালের বক্তব্য নাকি আগের রাজ্যপালের বক্তব্য থেকে আলাদা অর্থাৎ ভালর দিকে। অর্থাৎ এবারে আমরা কেন্দ্রীয় সরকারের বিরোধিতা ইত্যাদি করিনি বলেই ভাল এটাই তিনি বলতে চেয়েছেন। এতে গুণগত পার্থক্য নাকি তিনি

দেখেছেন। কিন্তু আগের রাজ্যপালের বক্তব্যের সঙ্গে এবারের বক্তব্যের কোনওরকম পার্থক্য নেই, আমাদের বরাবরের দৃষ্টিভঙ্গিই এই ভাষণে প্রতিফলিত হয়েছে। সমালোচনা করবার ক্ষেত্রে বা দাবি পেশ করবার ক্ষেত্রে যা বলার সেটা আমরা বলি এবং যদি ভাল কাজ কিছু করেছেন বলে মনে করি সেটা আমরা গ্রহণ করি, তার প্রশংসা করি। সেটাই বলা হয়েছে এবারের ভাষণে। এসব কথা উনি বললেন, কিন্তু রাজ্যপালের এত সুন্দর ভাষণ তো শুনলেন না! সেই সময় তিনি কংগ্রেসের লোকদের নিয়ে বাইরে ঘুরে বেড়ালেন। ওকে বোঝা শক্ত। বরাবর আমাদের রাজ্যপালের ভাষণ যেরকম হয় এবারও তাই হয়েছে। রাজ্যপালের ভাষণের পুনরুল্লেখ আমি করছি না। তবে বর্ধমানে চমৎকার একটা জিনিস হয়েছে সায়ান্স কনজারভেটরি। কেন্দ্রীয় সরকার করেছেন এটা, আমরা জমি দিয়েছি। আধুনিক একটা জিনিস হয়েছে, চমৎকার জিনিস, কিন্তু নেতিবাচক যে দিকগুলি আছে, যেগুলি কেন্দ্রীয় সরকারের করা উচিত কিন্তু করেননি সেই ব্যাপারেও আমরা বলেছি। আমরা দেখলাম, বিরোধী দলনেতাসহ ওদের দুই-একজন সদস্য বলেছেন ওয়াগনের অর্ডার কেন বি.বি.জে পাবে না! সত্যিই তো, আমাদের কেন প্রধানমন্ত্রীকে লিখতে হবে এই ব্যাপারে? এটা তো ওদের সংস্থা! ওয়াগন কারখানা একটি প্রাইভেট তিনটিতে তো ওরাই করেন! এর আগে আমি চিঠি লিখেছি এবং তাতে বলেছি, চিত্তরঞ্জন ইঞ্জিন কারখানায় যা হতে পারে তারজন্য সুইজারল্যান্ডের কাছে কেন অর্ডার দেওয়া হচ্ছে। ওটা মাল্টি ন্যাশনাল দেশ, ওরা ভাল ইঞ্জিন বানাতেই পারে। এই ব্যাপারে ঐ কারখানার ইউনিয়নের সঙ্গেও আমার কথা হয়েছে। ইতিমধ্যে সেখানে ৫০০ কোটি টাকার ইঞ্জিনের অর্ডার দেওয়া হয়েছে। কিন্তু এক বছর ওগুলো না পেলে কি এমন ক্ষতি হত? আমাদের ছেলেদের তো প্রযুক্তিটা আমরা শেখাতে পারতাম। কিন্তু কেন্দ্রীয় সরকারের পাবলিক সেক্টর যা আছে সেখানে আধুনিকীকরণের কাজটা ইস্পাত কারখানা ছাড়া কোথায়ও কিছু করেননি। আর কোনওরকম টাকা-পয়সা দিচ্ছে না। আমাকে অনেকে এসে বলেছেন, ঐ রাষ্ট্রীয় সংস্থার ম্যানেজিং ডাইরেক্টর ইত্যাদি যে, দেখুন, আমাদের অর্ডার বুক ইজ ফুল। আমাদের ১।। বছরের অর্ডার আছে, কিন্তু আমরা যদি কেন্দ্র থেকে টাকা না পাই তাহলে আমরা কি করে কারখানা চালাব? এটা তো সহজ কথা। আমি বলেছি যে আপনারা যাচ্ছেন না কেন দিল্লিতে? ওরা আমাকে বলেছেন, ওরা যাচ্ছেন, গিয়ে বলছেন, কিন্তু ওদের গিয়ে যাই বলা হয়, ওরা বলেন, ফিনান্স ডিপার্টমেন্ট বলেন যে আমাদের কোনও টাকা নেই, আমরা দিতে পারবনা। এগুলি আমাদের বলতে হবে, আপনাদেরও বলতে হবে। এই যে সহযোগিতার কথা, এটা আপনারা বলুন। কিন্তু এটা আপনারা বলেন কিনা আমি জানিনা। আই.এন.টি.ইউ.সি থেকে কখনও কখনও আমাদের সঙ্গে করেন, কখনও কখনও বলেন, কিন্তু কংগ্রেস পার্টি থেকে কি এগুলি করা হয়? আমার ধারণা তাদের পক্ষ থেকে এগুলি করা হচ্ছে না। আমরা দেখছি না যে আপনারা করছেন। এগুলি পশ্চিমবঙ্গের স্বার্থে করা দরকার। তারপরে এই যে বি.আই.এফ.আর করছেন, প্রধানমন্ত্রী আমাকে বলেছিলেন যে সবগুলি একসঙ্গে বি.আই.এফ.আর.-তে পাঠানো দরকার নেই, সব আলাদা আলাদা সমস্যা। আমাদের সঙ্গে তিনি একমত হয়েছিলেন। এই ব্যাপারে আমার কাছে চিঠি আছে। এক একটা আলাদা আলাদা করে দেখে, বিশ্লেষণ করে যেগুলি সম্পর্কে কোনও উপায় নেই, সেগুলি আমরা পাঠিয়ে দেব, লোকসভা চলছে, পাঠিয়ে দেব। কিন্তু এখন সবগুলি পাঠিয়ে দেওয়া হচ্ছে। আমার কাছে হিসাব আছে যে পাবলিক সেক্টরে কতগুলি, আর প্রাইভেট সেক্টরে কতগুলি,

সব পাঠিয়ে দেওয়া হয়েছে। সেখানে ১৪৪টি প্রাইভেট সেক্টরে, আর ১৬টি সেন্ট্রাল পাবলিক আন্ডারটেকিংস, এগুলি সব পাঠিয়ে দেওয়া হয়েছে বি.আই.এফ.আরে। আমি তার মধ্যে যাচ্ছি না। আলাদা আলাদা করে ২৮টি ওরা স্যাংশন করে বি.আই.এফ-আরে পাঠিয়েছে, ওদের সুপারিশ অনুযায়ি ওরা পাঠিয়েছে। কিন্তু সেই সুপারিশ তো ফিনান্সিয়াল ইন্সটিটিউশন মানছে না, ব্যাঙ্ক মানছেনা। এই যে কানোরিয়া করছে, আরও কয়েকটি আছে এইরকম। আমি নিজে গিয়ে কিছুদিন আগে দেখা করেছি অর্থমন্ত্রীর সঙ্গে, মনমোহন সিংয়ের সঙ্গে। উনি সেই বিশেষ ব্যাপারটা জানতেন না। উনি এক্সপেন্ডিচার সেক্রেটারিকে ডেকে বলেছিলেন, এটা উনি দিচ্ছেন তুমি দেখ, যদি বি.আই.এফ.আর সুপারিশ করে থাকে তাহলে ব্যাঙ্ক ইত্যাদি মানছে না কেন আর ঐ যে মালিক, পাশারি, সেও যা করণীয় তা করছে না। কিন্তু শ্রমিকরা সবই মেনেছে আমি যতদূর বুঝেছি, শ্রমিকরা বলেছিলেন যে ঐ সুপারিশের মধ্যে ১৫ টাকা করে কাটা হবে প্রতি মাসে, সেটা ওরা ব্যবস্থা করে, আলোচনা করে শ্রমিকের সঙ্গে, মালিকের সঙ্গে, আলোচনা করে বলেছে যে ১১ টাকা করে কাটা হবে। একসঙ্গে মিলে এগুলি করা হয়েছে, সেই টাকা কাটা হচ্ছে এক বছর ধরে। তারপরে হঠাৎ বন্ধ হয়ে গেল। এখন কিছু মানুষ আছে যারা এদের বিপথে পরিচালিত করার চেষ্টা করছে। কাজেই শ্রমিকরা কি করবে? তারা খেতে পারছে না, কিছু এদিক ওদিক ঘুরছে, যা করার করছে, আবার কিছু লোক বুঝেশুনেও যা করলে কারখানা চলবে, সে কথা বলছে না। কেন্দ্রীয় সরকার টাকা দিলে কারখানা চলবে আর মালিক যদি না রাজি হয় আমার মনে হয় আই.এন.টি.ইউ.সি আমাদের সঙ্গে রাজি হয়েছেন, সিটু এবং আরও অনেক সংস্থা আছে, ট্রেড ইউনিয়ন আছে সকলে রাজি হয়েছেন জাতীয়করণের কথা আমি বলিনা, কারণ ওটা হবেনা। কিন্তু ম্যানেজমেন্টটা অন্তত ওরা নিয়ে নিক তাহলে টাকা আসবে, সবকিছু হবে, কালকে খুলে যাবে। এটা আমি বলছি। এই হচ্ছে কতকগুলি দৃষ্টান্ত। এগুলি কংগ্রেস পক্ষ থেকে দেখেনা, তারা বোঝেনও না। এইসব ব্যাপারে আমার মনে হয় যারা ট্রেড ইউনিয়ন করেন কংগ্রেসের তাদের সঙ্গে যদি ওরা আলোচনা করেন তাহলে জিনিসটা খানিকটা বুঝতে পারেন, তাহলে আমার মনে হয় খানিকটা একমত হওয়া যেতে পারে। কারণ ভয়ঙ্কর সমস্যা পশ্চিমবঙ্গের। এজন্য শুধু বামফ্রন্ট সরকারকে দোষারোপ করে তো আর কারখানা খুলবেনা বা এদিক ওদিক ঘুরে বেড়িয়ে রেল লাইন অবরোধ করলে তো কারখানা খুলবেনা। এই জিনিসগুলি বলতে হবে, এগুলি দেখতে হবে তারপরে যেটা বলতে চাই, ওরা একবারও বলেন না যে কেন্দ্রীয় সরকার সম্পূর্ণ আত্মসমর্পণ করেছে বাইরের কাছে, আই.এম.এফ.-এর কাছে। টাকা-পয়সা দরকার আমরা বুঝি। কিন্তু আত্মসম্মান বলে একটা জিনিস আছে, আত্মনির্ভরশীলতা বলে একটা জিনিস আছে, এটা বরাবরই ছিল। সেই প্রথম পরিকল্পনা থেকে নেহেরু যেটা ঘোষণা করেছিলেন কোথায় গেল সেই সব? সম্পূর্ণভাবে আত্মসমর্পণ। আমাদের নিজেদের কোনও আত্মমর্যাদা ইত্যাদি কিছু থাকছে না এবং টাকা নিচ্ছেন যে শর্ত মেনে সেগুলি আমাদের দেশের শতকরা ৮০ ভাগ জনগণের বিরুদ্ধে, আমাদের অর্থনীতির বিরুদ্ধে। ২০ ভাগ লোকের সুবিধার জন্য এগুলি করা হচ্ছে। এটা কোন নীতিতে হচ্ছে আমি বুঝতে পারিনা। কাজেই এর বিরুদ্ধে আমাদের প্রতিবাদ জানাতে হবে। আমি একটা হিসাব দেখেছিলাম দিল্লিতে যখন গিয়েছিলাম। সেটা হচ্ছে, গত বছর সেপ্টেম্বর মাসে পর্যন্ত ৬ হাজার ৭৭ কোটি টাকা বাইরে থেকে ঋণ নিয়েছেন। এটা কিসের জন্য? না, ধার শোধ দেবার জন্য, দেশের কোনও অগ্রগতির জন্য নয়

এবং তাও দুই কোটি টাকা বেশি দিতে হয়েছে। ট্রেড ট্যাক্স যেটা আমরা বলি ৬ হাজার ৭৭ কোটি ধার নিলেন, আর ৬ হাজার ৭৯ কোটি শোধ দিতে লাগল। কি হল এই টাকা? এতে যে অর্থনীতির উন্নতি হবে? সম্প্রতিকালের একটা দৃষ্টান্ত দিলাম, সবগুলোতে যাবার সময় নেই। আই.এম.এফ-এর কথা, এখন দিল্লিতে বসে আছে আই.এম.এফ-এর লোকেরা। তাদের তো কিছু কথা শুনতে হবে। বিক্রি করে দিয়েছেন আত্মমর্যাদা, একটা হিসাব আপনাদের দিচ্ছি। এখন ওরা ভরতুকির ব্যাপারে বলেছেন হস্তক্ষেপ করবেন না। গমের দাম ৭২ পয়সা পার কে.জি-তে বাড়ানো হচ্ছে। আর চাল, কমন রাইস ১ টাকা বাড়তি। আজকে এই খবর এসেছে। ফাইন রাইস, ১.২০ টাকা বাড়তি, সুপার ফাইন রাইস-১.৩০ টাকা বাড়তি। আর আগে চিনির কথা তো আপনারা জানেন, ৭৫ পয়সা পার কে.জি-তে বাড়ানো হয়েছে। এইগুলি তো বলতে হবে। এইগুলি আপনারা বলবেন না? বললে চাকরি চলে যাবে? আপনাদের রাজ্যসভার মেম্বার কে হবে সেটা না হয় চাপিয়ে দিতে পারে কিন্তু এইগুলি বললে চাকুরি চলে যাবে? এইগুলি তো বলতে হবে। পার্লামেন্টারি ডেমোক্রাসিতে এইসব আছে, রুলিং পার্টির সমালোচনা করতে হয়। আমাদের মতো না পারলে আপনারা নিজেদের মতো করে কথা বলুন। জনগণের কথা না বলে লাভ কি হচ্ছে? বিরোধী দলের নেতা বলেছেন এবং আরও দু-এক জন বলেছেন যে আমাদের কৃষিতে বিশেষ কোনও উন্নতি হয়নি। কৃষির হার বাড়েনি। পড়েন না? পড়তে হবে তো। you have become the leader of the opposition. You should be a little more knowledgeable. তা না হলে এটা হয়না। এটা লজ্জার কথা নয়, পশ্চিমবাংলার কথা, চাষিদের কথা। শুধু বামফ্রন্ট সরকার হলে এইসব হয় না, চাষিদের সহযোগিতা না পেলে এইসব হয়না। আপনাদের দলেও তো চাষি আছে, তারা সহযোগিতা করেছে। এতে আপনাদের অসুবিধা কি হচ্ছে? কত হার বেড়েছে? আমাদের পশ্চিমবাংলায় বেড়েছে ৮.৬ শতাংশ, পাঞ্জাবে শতকরা ৪ ভাগ। সর্বভারতীয় পরিসংখ্যান হচ্ছে শতকরা ৪ ভাগ। আমাদের এখানে শতকরা ৮.৬ ভাগ, এটা বেশি না কম? আপনারা খুশি না ঠিকই কিন্তু চাষিরা খুশি হয়েছে। আপনারা খুশি হচ্ছেন না কেন?

(গোলমাল)

[5-30 — 5-40 P.M.]

আপনি বলুন না পশ্চিমদিনাজপুরে, চাষিদের কাছ থেকে তাড়া খাবেন। পরিষ্কার আপনাদের সব পরিসংখ্যান, কেন্দ্রীয় সরকারের পাবলিশড ফিগার। উনি বলেছেন বন জঙ্গল নষ্ট হচ্ছে। নষ্ট কিছু হচ্ছে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। অন্যায়ভাবে গাছ কাটা হচ্ছে। কিন্তু পশ্চিমবাংলা একমাত্র জায়গা যেখানে ১ ভাগ বনাঞ্চল বেড়েছে, আর কোথাও বাড়েনি। যারজন্য আমরা আন্তর্জাতিক পুরস্কার পেয়েছি। আসলে আমাদের যা কিছু উন্নতি হবে তাতে ওদের অসুবিধা হবে। জনগণের কল্যাণ হলে ওদের অসুবিধা হবে, কারণ জনগণের বিরুদ্ধে ওরা, কায়েমি স্বার্থের হয়ে লড়াই করছেন। আপনারা বলছেন প্রাণী সম্পদ কিছু হয়নি, দুধ কিছু নেই। আছে। ১৯৬৬-৬৭ সালে ১,০৬৪ টন দুধ হত। এখন ১৯৯২-৯৩ সালে ৩,১০০ টন দুধ হয়েছে। ১,০৬৪ টনের জায়গায় ৩,১০০ টন হয়েছে। অঙ্ক জানেন তো, এটা বেশি বেশি। এটা ৩,২০০ টন হয়ে যাবে এই বছরে। পানীয় জল। পানীয় জলের জন্য কিছু

করবার আছে এটা ঠিকই। আমাদের একটা অঙ্কের হিসাব দেওয়া হয়েছে রাজ্যপালের বক্তৃতায়, ৬৩.৮ ভাগ গ্রাম বাংলায় পানীয় জল দেওয়া হয়েছে। তার মানে আরও বাকি আছে। কি হিসাবে? কেন্দ্রীয় সরকারের একটা নিরিখ আছে ২৫০ জনে একটা করে টিউবওয়েল দিতে হবে। এটা আমরা পারিনি। কিন্তু এমন গ্রাম নেই যেখানে টিউবওয়েল নেই। যেমন ধরুন, এক হাজার মানুষ বাস করে এমন জায়গায় আমরা একটা করে টিউবওয়েল দিলাম, তা হবে না। ঐ নিরিখে তা হবে না। ২৫০ জনে একটা করে টিউবওয়েল, জলের উৎস আমাদের দিতে হবে। তবে এটাতে আমাদের অনেক অগ্রগতি হয়েছে। আর সেচে আমাদের অনেক অগ্রগতি হয়েছে। কংগ্রেস আমলে কি ছিল? কংগ্রেস আমলে ৩০-৩২ ভাগ সেচ ব্যবস্থা ছিল। আমাদের সময়ে এটা এখন ৪৫ ভাগে উঠে গেছে। পানীয় জলের ব্যাপারে আমাদের যেখানে ৬৩.৮ আমি বললাম গ্রামের পরিসংখ্যান নিয়ে, জনসংখ্যার পরিসংখ্যান নিয়ে, সেটাতে পাঞ্জাবে কত-৪৮। আর হরিয়ানায় ৪৪, উত্তর প্রদেশে ৫৭, শতকরা ৫৭ ভাগ। অর্থাৎ আমাদের থেকে অনেক কম, অনেক নিচে। অন্য রাজ্যগুলোর হিসাব আর দিলাম না। বিদ্যুতে ভয়ঙ্কর অখুশি ওরা, বিদ্যুত কেন ভাল হল। পৃথিবীময় যেখানে গেছি সবাই বলেছে আপনারা অন্ধকারে আছেন, আপনাদের বিদ্যুত নেই। যেন সব জায়গায় আছে। মানুষ কষ্ট স্বীকার করেছে, ছেলেরা পড়াশোনার সময়ে বিদ্যুত থাকে নি। এখন যেহেতু এত উন্নতি হয়েছে, উনি বললেন, কেন উন্নতি হল? বামফ্রন্ট সরকার তো চাহিদা নেই। বুদ্ধি চমৎকার। সেজন্য আমি বলছি, ১৯৯৩ সালের ডিসেম্বর অবধি আমি দেখছি, এখানে আগে ১৯৯১-৯২ সালে যেখানে ছিল ১,৯৩১ মেগাওয়াট, সেখানে এটা বৃদ্ধি পেয়ে হয়েছে ২,৪৫৮ মেগাওয়াট। তারমানে ৩০ ভাগ ডিমান্ড ইনক্রিজ করেছে। চাহিদা বেড়েছে লিখে নিন — গ্রামে বলতে ভাল লাগবে। তারপরে বক্রেশ্বরের কথা উঠেছে এখানে। বক্রেশ্বর সম্বন্ধে দু'দিন আগে আমি খবর পেয়েছি, যেটা নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা চলছিল। ওরা খুব সাহায্য করেছেন। প্রধানমন্ত্রীকে আমি বলেছিলাম, সে প্রায় এক বছর আগে। অর্থমন্ত্রীকেও বলেছিলাম। বক্রেশ্বরকে ওরা উপরে তুলে দিয়েছেন জাপানের সঙ্গে যখন কথা বলতে গিয়েছিলেন। ওরা সই করেছে, ও.ই.সি.এফ. সই করেছে। এটা করবার পরে যেগুলো থেকে গেল, আমরা চারটি অ্যাপ্লিকেশন পেয়েছি একটা রাশিয়া থেকে, একটা জার্মানি থেকে, একটা জাপান থেকে, একটা আমেরিকান কোম্পানি থেকে, আর একটা বৃটিশ কোম্পানি থেকে। এগুলোয় ঠিক ছিল যে, ও.ই.সি.এফ.'এর প্রথমটায় সই হয়ে গেলে তারপর অন্যগুলোতে আপনারা যা করবার করবেন। সুব্রতবাবু গিয়েছিলেন, উনি দেখে এসেছেন। ওর কমিটি থেকে উনি গিয়েছিলেন। সেখানে যদি কিছু সমালোচনা থাকে, আপনি করবেন। কারণ আপনার সেই অধিকার আছে। দিল্লি আর কর্ণাটকের কথা আর কি বলব? কর্ণাটকে তো আমি দেখেছি শতকরা ৩০ ভাগ পাওয়ার কাট। দিল্লিতে আমাদের কিছুদিন বিদ্যুত দিতে হয়েছে। এখন দিচ্ছে কিনা জানি না। ৫০ মেগাওয়াট করে দিতে হয়েছে। এখন দিল্লি তো আপনাদের হাতের বাইরে চলে গেল। ভালই ব্যবস্থা করেছেন। তারপরে ধরুন, আর একটা প্রশ্ন উঠেছে এটা ভয়ঙ্কর বিস্ফোরক অবস্থা বেকার সমস্যা। কিন্তু কংগ্রেসের এতে কি বলার আছে? আপনাদের ম্যানিফেস্টো তো ছিল গতবার যখন নির্বাচন হয় আড়াই বছর আগে, আপনারা বলেছিলেন, আমরা জিনিসের দাম কমাব। আমরা এক কোটি করে বাড়তি কাজ দেব৷ কি হল? চার কোটিতে দাড়িয়েছে রেজিস্টার্ড আন-এমপ্লয়েড। নতুন তো দূরের কথা, পুরনো কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। যারা ট্রেড ইউনিয়ন করেন তারা

ালো করেই জানেন যে সিকনেস প্রায় আড়াই লক্ষ, ৩ লক্ষ, তারমধ্যে কিছু কারখানা বন্ধ য়ে গেছে আর কিছু প্রায় বন্ধ হবার উপক্রম। এখানে রাজ্যগুলো কি করবে কেন্দ্রীয় রকারের তো ভার নেওয়ার কথা। সব রাজ্যগুলোর সঙ্গে বসে আলোচনা করে কিভাবে এর তিকার করা যায় তার চেষ্টা করা উচিত। তারপরে আপনারা বলেছেন ১ কোটি মানুষের কুরি দেবেন। কি করে চাকুরি দেবেন? আসলে কিছু ভোট পাওয়ার জন্য জেনেশুনেও াপনারা অসত্য কথা বলেন। আর সংসদীয় গণতন্ত্রও জোরালো ভাবে চলে না, দুর্বলতা াছে, তা না হলে আপনাদের ভোট দেয় কি করে? এই যে ১ কোটি লোককে চাকুরি বেন বললেন এটা তো কিছু ভোট পাওয়ার জন্য বললেন। সুতরাং আগে মানুষকে চেতনাশীল ত হবে। মানুষ যতদিন চেতনাশীল না হবে ততদিন এই জিনিস চলবে যেমন এখন খুঁড়িয়ে ড়িয়ে চলছে। আমাদের পার্লামেন্টারি ডেমোক্রাসি। কেন্দ্রীয় সরকার আমাদের নতুন কোনও কল্পই করেন নি। একমাত্র স্টীল ছাড়া কোনওটাই অধিগ্রহণ করেন নি। সুতরাং এই যে ক হয়ে যাচ্ছে, রুগ্ন হয়ে যাচ্ছে সেখানে আমরা কি করব? সেখানে আমরা বরং এই বস্থার মধ্যে দাঁড়িয়ে স্বনিযুক্তির কাজে হাত দিয়েছি। তারপরে জওহর রোজগার যোজনার াপারে বললেন যে ফান্ড নাকি ডাইভারটেড হয়েছে। আগেও বলেছি আবার বলছি যে তকরা প্রায় ১০০ ভাগ টাকা খরচ হয়েছে। তাহলে ডাইভারটেড হয়েছে কি করে? খালি দনাম করার জন্য বিরোধিতা করবেন না, সত্যের উপরে ভিত্তি করে বিরোধিতা করতে হয়। াজকে এই মুহূর্তে শুনলাম যে কোয়ালিটি কন্ট্রোল, যেখানে প্রায় ২ হাজার মানুষ কাজ রে, রপ্তানি কারবারের সঙ্গে জড়িত, সেটা নাকি বন্ধ করে দেবার উপক্রম হয়েছে। সুব্রতবাবুই ামার কাছে নিয়ে গেছিলেন ওদের। কারা কিনছেন জানি না, আই এম এফের ব্যাপার আছে না তাও জানি না, তবে উঠে যাওয়ার কথা বললেন। কিছুদিন আগেই প্রণববাবুর সঙ্গে থা হল, তিনি বললেন আরও রপ্তানি যাতে বাড়ে তার চেষ্টা করুন এবং সেটাই স্বাভাবিক প্তানি আরও বাড়ানো দরকার। তবে আমি জানি আগেকার দিনে রপ্তানি অনেক বড় বড় ্যাবসায়ী নষ্ট করেছে, যারফলে কোয়ালিটি গুডস অনেক নেমে গেছে। পৃথিবীতে প্রতিযোগিতা বতে গেলে কোয়ালিটির দরকার, কিন্তু সেখানে কোয়ালিটি কন্ট্রোল বন্ধ করে অন্য ালটারনেটিভ কি করছেন আমার জানা নেই। তবে এটা একটা মারাত্মক অবস্থা হবে। এতে া যে কেউ যে কোনও জিনিস যেখান থেকে হোক পাঠিয়ে দেবে, কোয়ালিটির কোনও াপার থাকবে না। এই তো কিছুদিন আগে আমেরিকাতে চিংড়ি মাছ পাঠানোর ফলে ওদের ক ডিজিজ হল এবং ওরা আর নিতে চাইছে না। চটকলের ক্ষেত্রেও এই ব্যাপার, এমন সব জিনিস যাবে যে আমাদের মান কমতে থাকবে। সুতরাং বিষয়টা পুরোই ক্ষোভের এবং দুঃখের বিষয়। কোয়ালিটি কন্ট্রোল ডিপার্টমেন্ট যদি উঠে যায় তাহলে কি করে চলবে আমার জানা নেই। যাইহোক প্রণববাবু তো দেশে নেই, উনি এলে আমাদের এটা ঠিক করতে হবে। তারপরে মোটামুটি যা শুনেছি তার উপরে নোট নিয়েছি। এইমাত্র বিরোধীপক্ষ থেকে আইনশৃঙ্খলা নেই বলে অনেক কথা বলা হল, এই ব্যাপারে আবার পরে আলোচনা হবে, এখন যেটুকু বলা হয়েছে তার উপরে উত্তর দিচ্ছি। সুব্রত বাবু বললেন যে আইনশৃঙ্খলার কথা নাকি রাজ্যপালের ভাষণে কিছু বলা হয়নি। রাজ্যপালের ভাষণে ল অ্যান্ড অর্ডার সম্পর্কে বলা হয়েছে, আপনার পছন্দ কি সেটা আলাদা কথা। তারপরে শুনলাম আরও কিছু বক্তৃতা রেপ, ক্রাইম এগেনস্ট ওমেন এই সমস্ত নিয়ে। আমার কাছে যতটা পরিসংখ্যান আছে তা দিয়ে

বলছি অল ইন্ডিয়া পজিশন ইন ক্রাইম এগেনস্ট ওমেন আউট অফ ২৫ স্টেটস পশ্চি
অনেক নিচে, ২১তম, আউট অফ ২৫ স্টেটস কিডন্যাপিংয়ে পশ্চিমবঙ্গ ২০তম। তার
ক্রাইম এগেনস্ট ওমেন ইন জেনারেলে ইউ.পি, মহারাষ্ট্র, অন্ধ্রপ্রদেশ, রাজস্থান, দিল্লিতে শত
৬৮.৩, সেখানে পশ্চিমবঙ্গে অনেক নিচে ৩১.৭। সুতরাং অল ইন্ডিয়া ফিগার যেখানে শত
৬৮.৩, সেখানে পশ্চিমবঙ্গে শতকরা ৩১.৭। তারপরে ইভটিজিমের, ব্যাপারে আর কি
পরিসংখ্যান দেখলেই বোঝা যাবে।

[5-40 — 5-50 P.M.]

ইভটিজিং-এর এই ফিগারটা এটাতো সব পরিসংখ্যান পাওয়া যাবে না, সেইজন্য
বলে লাভ নেই। একটা ফিগার আছে, ওরা সব দেয়, আমাদের এখানে অনেক কম, দিল্লি
লেখা আছে ২ হাজার ৩৭৬, আর পশ্চিমবাংলায় ৩৫০, এসব সব রিপোর্টেড হ
সেইজন্য আমরা এর মধ্যে যাচ্ছি না। তারপরে এখানে লিটারেসির কথা হয়েছে, শি
বিষয়ে আমাদের পরিসংখ্যান আছে এটা ঠিক '৮১ সালে ছিল রেট অফ লিটারেসি
'৯১ সালে শতকরা ৫৮, আর এই যে আমাদের নিরক্ষরতার বিরুদ্ধে বিরাট অভিযান
শিক্ষার ক্ষেত্রে যেটা হচ্ছে, এখন এটা দাঁড়িয়েছে শতকরা ৬৭, তার মানে ৫৮ থেকে
হয়েছে। এটা আপনারা মানছেন না, এটা আপনারা না মানলেও কেন্দ্রীয় সরকার মা
তারপরে আমি যেটা বলছি, এখানে বলা হয়েছে ডি.জি.এইচ.সি.র চেয়ারম্যানকে রাজ্য
কেন গিয়ে সুয়ারিং ইন করালেন, এটা আমরা ঠিক করেছি, এটাতে অসুবিধার কি
এটাতো খারাপ কিছু নয়, উনি দিয়েছেন, ভালই হয়েছে। তারপরে সৌগত রায় কতক
কথা বলেছেন, উনি বলেছেন ইন্ডাস্ট্রিয়াল সিকনেস সম্বন্ধে বলা নেই। বলা আছে, পরিসংখ
দেওয়া আছে। তারপরে দেখছি বলা হয়েছে, এসপ্ল্যানেডে যে পুলিশের গুলি চলল
সম্বন্ধে কিছু বলা নেই কি বলবে কি, আগেইতো বলে দেওয়া হয়েছে, রাজ্যপাল আর
বলবে, আমরা বলেছি যে জোরজুলুম করে আমরা রাইটার্স বিল্ডিং দখল করতে দেব
কিছুতেই দেবনা। নির্বাচন করে আপনারা যেতে পারেন, যাবেন। কিন্তু আমরা কিছুতেই
করতে দেবনা। ওদের হোম মিনিস্টার এসেছিল দিল্লি থেকে, তাকেও আমি বলেছি, উনি
বললেন জুডিসিয়াল এনকোয়ারির ব্যাপারে, আমি বললাম কিসের জুডিসিয়াল, ওরাতো
বলছে থানা দখল করো, জিপ পোড়াও, পুলিশকে মারো, তারপরে শেষে হল, এটা
করেনি, অবস্থান হয়েছে, সবকিছু হয়েছে, এবারে হল দখল করো, সেইসব রেকর্ড
আমরা রেখেছি ক্যাসেটে। পুলিশ অল্প মার্চ টু রাইটার্স বিল্ডিং, ক্ষমতা নেই আপনা
সেইজন্য আমরা এটার বিষয়ে কিছু বলবার প্রয়োজনীয়তা আছে বলে মনে করি না। য
আপনারা এই চেষ্টা করবেন, ততবার আপনারা শিক্ষা পাবেন জনগণ থেকেও পা
সরকার থেকেও পাবেন। নির্বাচন করে আসুন না, রাইটার্স বিল্ডিং তো পড়ে আছে, আ
তো রাইটার্সে ছিলেন বহু বছর ধরে। তারপরে ঐ যে বলছেন ডাঃ অশোক মিত্র ক
সম্বন্ধে, বলা নেই, বলা আছে। আর একবার ভাল করে পড়লে দেখতে পাবেন, সে
বলছি বাংলাটাও পড়বেন, ইংরাজিটাও পড়বেন, দেখবেন বলা আছে। আমি তো ব
এবারে দীর্ঘদিন ধরে অ্যাসেম্বলি চলবে, সেইজন্য আমার ধারনা এই অ্যাসেম্বলিতেই
বিচার হওয়া উচিত, এটা কতদিন পড়ে থাকবে, আর আপনাদের সঙ্গে, সবার সঙ্গে, আ

করে সিদ্ধান্তে আসতে হবে কি কি আমরা গ্রহণ করছি, আর কি কি আমরা গ্রহণ করতে পারছি না। সত্যবাপুলি মহাশয় আছেন নাকি, আপনি অত পিছনে বসেছেন নাকি, ঐখানে দিয়েছে সিট, আচ্ছা উনি আমার রোতে বসেছেন, উনি একটা বিশেষ ব্যাপারে বলেছেন, এটা আমাকে দেখতে হবে। ১,৪০০ পাট্টা পাথর প্রতিমায় বিতরণ করা হয়েছিল, কিন্তু পরে দেখা গেল ৮০০ ঠিক নয়, এটা আমি হিসাব করে দেখব, ওকে লিখব পরে যে এটা সত্যি নাকি, অবশ্য উনি বলছেন এইজন্য নাকি আপনারা ওখানে কয়েকটি পঞ্চায়েত হারলেন, ভাল আমি দেখব, আপনি যখন দৃষ্টি আকর্ষণ করেছেন। তারপরে সুদীপ বন্দ্যোপাধ্যায় বলেছেন প্রেস কর্ণার নিয়ে, প্রেস কর্ণার একটা করে দেওয়া হয়েছে, তবে আমার উল্টো দিকে আর আসবে না, আমরা থাকতে আর আসবে না। তবে আপনারা এলে কি করবেন, যদি আপনারা কোনওদিন আসেন। আমার শেষ কথা হচ্ছে জয়নাল আবেদিন সাহেব বলেছেন,

হলদিয়ার কথা গতবার বলেছিলাম বলে এবারে আমি বলিনি। তবে আপনাদের আমি সন্তুষ্ট করতে পারব না। তবে হলদিয়া আসবে। ১৫ বছর লেগেছে আমাদের শিলান্যাস করতে। হলদিয়া হবেই, তবে কাল-পরশু হবেনা। আপনাদের আই.এম.এফ পলিসির ফলে আমাদের সর্বনাশ হয়ে যাচ্ছে। কেন্দ্রীয় সরকার থেকে এর আগে এস্টিমেটেড কস্ট ধরা হয়েছিল তিন হাজার কোটি টাকা, আর এখন ধরা হয়েছে চার হাজার কোটি টাকা। সময়ের জন্য এই খরচের হিসাবটা বেড়ে যাচ্ছে। তবে আপনাদের আমি খুশি করতে পারব না, আপনারা খুশি হন, যদি এটা না হয়। জয়নাল সাহেব একটা কথা বলেছেন, তিনি বলেছেন আমাদের কংগ্রেসের মধ্যে যে বিবাদ চলছে এইসব দেখে আপনারা উৎসাহিত হবেন। আমাদের কেউ উৎসাহিত হবে কিনা জানিনা, তবে আমি উৎসাহিত নই। আপনাদের তো কোনও কর্মসূচি নেই। সরকারে এলে আপনারা কি করবেন, সেই ব্যাপারে আপনাদের কোনও কর্মসূচি নেই। শুধু আপনাদের ওয়ান পয়েন্ট প্রোগ্রাম হল আইন-শৃঙ্খলা ভাঙো। আপনারা সবাই মিলে একটা দল হলে ভালো হত। এই যে গুন্ডার লড়াই চলছে, এই যে প্রতিযোগিতা চলছে কে কত বিশৃঙ্খলা সৃষ্টি করতে পারবে জেলায়, জেলায় বা কলকাতায়। যদি আরেকটা গ্রুপ হয় তাহলে ওদের দেখিয়ে দেব আমাদের ক্ষমতা। এই যে প্রতিযোগিতা আপনাদের মধ্যে চলছে এটা ভালো নয়। এতে জনগণের জীবনযাত্রা ব্যাহত হয়। আমরা খুশি হব যদি একটা পার্টি থাকে, যাতে ঝগড়া না হয়। এরজন্য আমাদের উৎসাহিত হওয়ার কিছু নেই। আমরা তো জানি কংগ্রেসের একটা ভোট ব্যাঙ্ক আছে। কংগ্রেস শুধু গুন্ডাবাজদের ভোট পায় তা নয়। সাধারণ মানুষের ভোটও ওরা পায়। সেইজন্য আমাদের জনগণের সঙ্গে মিশে থাকতে হবে। সেইজন্য জনগণকে আমাদের বোঝাতে হবে, যে কংগ্রেস কখনো অল্টারনেটিভ পার্টি হতে পারেনা। কর্ণাটকে কি হচ্ছে? কর্ণাটকের সম্বন্ধে যখন আমি প্রধানমন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম যে ওখানে কি হচ্ছে। তখন উনি আমাকে বললেন, যে আমাদের কংগ্রেসে অনেক কোয়ালিফায়েড লোক আছে। তাদের অনেকে মুখ্যমন্ত্রী, এম.পি., এম.এল.এ, নেতা হতে পারেন। কংগ্রেস এই অরাজকতা ও অনিশ্চয়তার মধ্যে দেশের ভালো করতে পারেনা। পশ্চিমবাংলায় কংগ্রেস কোনওদিনই বিকল্প হতে পারেনা। ঠিক করেই হোক বা ভুল করেই হোক লোকে আমাদের সমালোচনা করে। ঘরে বসে থাকলে লোকে আমাদের ভোট দেবে না। কিন্তু তবুও কংগ্রেস ভোট পায়। মানুষের সঙ্গে আমাদের লেগে থাকতে হবে, আমাদের কর্মসূচিকে দৃঢ়ভাবে রূপায়িত

করতে হবে, মানুষের সমালোচনা আমাদের শুনতে হবে। যদি কোনও কিছু করতে না পারি তাহলে বোঝাতে হবে, আত্মসমালোচনা আমাদের করতে হবে এবং সেইভাবেই আমরা চলব এইকথা বলে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 P.M.]

**শ্রী ননী কর :** আজ এখানে অনেকক্ষন ধরে আলোচনা হল। বিরোধী দল নেতা এই প্রস্তাবের বিরোধিতা করলেন। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু এই প্রস্তাবকে সমর্থন করে তার বক্তব্য রাখলেন। এখানে অনেকগুলো অ্যামেন্ডমেন্ড ওরা এনেছেন। কিন্তু আমাদের মতে এই অ্যামেন্ডমেন্টগুলোকে আমরা গ্রহণ করতে পারছি না, এরজন্য আমরা দুঃখিত আপনি জানেন. যে ভারতবর্ষের ধণতান্ত্রিক ব্যবস্থায় দুটো মত অনেকদিন ধরে আছে। একটা মানুষের পক্ষে, আর একটা মানুষের বিরুদ্ধে। এটা নিয়েই চলছিল। কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে এসে গত ১৭ বছর সরকারি পর্যায়ে দুটি মত এসে গেছে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার জ্যোতিবাবুর নেতৃত্বে কেন্দ্রের কংগ্রেস সরকারের বিরুদ্ধে সংগ্রাম করে যাচ্ছে। ফলে ওদের একটু অসুবিধা হচ্ছে। ওরা কখনও সত্য কথা বলে না, আজকের বিধানসভায় দাঁড়িয়ে একজন মাননীয় সদস্য বললেন যে সি.পি.এম. এর মুখপত্র গণশক্তির জন্য দেড় দিনের মধ্যে বাড়ির প্ল্যান পাস করিয়ে নিয়েছে। আমি শুধু আপনাকে বলছি, ওদের এই খবর পাবার সোর্সগুলো সব শুকিয়ে যাচ্ছে। কিংবা ওরা জেনেশুনে এইসব কথা বলছেন। গণশক্তি পত্রিকা শুধু সি.পি.এম. এর কাগজ নয়, এটা পশ্চিমবাংলার জনগণের কাগজ। এই পত্রিকার বাড়ির প্ল্যান স্যাংশন করতে সময় লেগেছিল আট মাস। উনি বলেছেন যে এই প্ল্যান পাস করার জন্য কর্পোরেশনকে কোনও টাকা দেওয়া হয়নি, এটা কত বড় অসত্য, আমি দায়িত্ব নিয়ে বলছি এই প্ল্যান পাস করার জন্য কর্পোরেশনকে দেওয়া হয়েছে ৭ লক্ষ ৮৮ হাজার ৪২১ টা। ওদের বলতে হবে বলে ওরা বলছেন। ওরা বলছেন, জমি কোথা থেকে পেয়েছেন, আমি বলছি সি.পি.এম. এর প্রয়াত স্নেহাংশু আচার্যের ভাইপো সুধাংশু আচার্য হচ্ছেন এই জমির মালিক। তার কাছ থেকে লং লিজে এই জমি নেওয়া হয়েছে। অবশ্য ওরা বেআইনি কাজ করেন, তার মধ্যে আমি যেতে চাই না, বিরোধী সদস্য যারা বক্তব্য রেখেছেন, প্রায় সকলেই বললেন পরিচয় পত্র সম্পর্কে। ইলেকশন কমিশনার আজকে প্রায় ওদের রক্ষা কর্তা হয়ে দাঁড়িয়েছেন। আমরা তো আইডেনটিটি কার্ড এর পক্ষে। আজকে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু যখন বিরোধী পক্ষে ছিলেন, আজকের কথা নয়, আমি বলছি ৫৭ সালের কথা, তখন ওখানকার যারা কম বয়সি সদস্য ছিলেন তারা জানেন। এখনকার কম বয়সি সদস্যরা জানেন না, ডাঃ জয়নাল আবেদিন আপনি সম্ভবত যৌবনে ছিলেন, আপনি হয়তো জানবেন তখন বামপন্থীরা দাবি করেছিলেন পরিচয় পত্র দেওয়া হোক। তখন বিধান রায় বেঁচে ছিলেন তৎকালিন মুখ্যমন্ত্রী ছিলেন। পন্ডিত জওহরলাল নেহেরু প্রধানমন্ত্রী, তখন ৫৭ সালের নির্বাচন হল, তখন চৌরঙ্গীতে পার্লামেন্টারি কন্সটিটিউয়েন্সিতে কংগ্রেসের সাংসদ মারা যাবার জন্য, তখন পরিচয় পত্র দিয়ে ভোট হয়েছিল। আপনাদের মনে করিয়ে দিই কংগ্রেসের সাংসদ ছিলেন, ৫৭ সালে তিনি মারা যাবার পর উপ নির্বাচন হল পরিচয় পত্র দিয়ে, এবং সেই ভোটে জিতেছিলেন বামপন্থী প্রার্থি ইন্দ্রজিত গুপ্ত। পরিচয় পত্র আমরা চাই কিন্তু তার টাকা কে দেবে, কেন্দ্রকে দিতে হবে। পরিচয় পত্র দিয়ে যদি ভোট হয় আপনার ৪১ টার চারটা বাদ

না চলে যায়। এই আমাদের আশঙ্কা। ওরা যা করেন, তারসঙ্গে কোনও মিল নেই। আমাদের দেশের গরিব মানুষের স্বার্থে ব্যাঙ্ক জাতীয়করণ করা হয়েছিল। পরিণতি আপনি জানেন। হাজার হাজার কোটি টাকা ধার দিয়েছে, শোধ হচ্ছে না। এবারে ওরা বলছেন, যে ৩৭ হাজার কোটি টাকা ধনি ব্যক্তিরা ঋণ নিয়েছিল তা মকুব করে দেওয়া হবে, তা আর আদায় করা যাবে না। এরজন্য ওরা বলছেন ব্যাঙ্কের শেয়ার বিক্রি করা হবে। তা কাদের কাছে বিক্রি করা হবে? ৩৭ হাজার কোটি টাকা যারা মেরে দিয়েছে, তাদের কাছে বিক্রি করা হবে এবং এরজন্য গ্রামাঞ্চলের ব্যাঙ্কের ৯ হাজার ব্রাঞ্চ তুলে দেবেন। স্যার, ইতিপূর্বে ওরা সমাজতন্ত্রের কথা বলতেন। ওদের নেতৃত্বে সেই সমাজতন্ত্রের কি পরিণতি? টাটা, বিড়লা স্ফীত হয়েছে। অবশ্য ওদের সমাজতন্ত্রের যে এই পরিণতি হবে তা আমরা জানতাম, তাই এবিষয়ে আমাদের কিছু বলার নেই।

ওরা এখানে দুর্নীতির কথা বললেন। বোফর্স, শেয়ার কেলেঙ্কারির সঙ্গে যারা যুক্ত তাদের কাছ থেকে আমাদের দুর্নীতির কথা শুনতে হচ্ছে। যাইহোক এ বিষয়ে ওরা যত কম কথা বলেন ততই ভাল।

স্যার, ওরা সাম্প্রদায়িকতার কথা বললেন। অযোধ্যায় যখন বাবরি মসজিদ ভাঙা হয় তখন ওরা দাঁড়িয়ে তা দেখছিলেন। ভারতবর্ষের প্রধানমন্ত্রী দাঁড়িয়ে দেখছিলেন। ওরা কি পশ্চিমবাংলায় ঐরকম কোনও ঘটনার কথা ভাবতে পারেন? না, কখনই ভাবতে পারেন না। এখানে মন্দির, মসজিদ ভাঙা হবে আর সরকার তা দাঁড়িয়ে দেখবে, একথা পশ্চিমবাংলার মানুষ ভাবতে পারে না। অতএব ওদের কাছ থেকে সাম্প্রদায়িকতা নিয়ে কোনও কথা না শোনাই ভাল।

আমি গণতন্ত্রের কথায় আর বেশি যেতে চাই না। এই বিধানসভায়ই প্রমাণ আছে — অনাস্থা প্রস্তাব আনার জন্য ন্যূনতম যে সংখ্যক সদস্যের প্রয়োজন সে সংখ্যক সদস্য বর্তমানে বিরোধী দলে নেই। অথচ আপনি এবং আমাদের সরকার বিবেচনা করে দেখলেন যে, অনাস্থা প্রস্তাব আনার সুযোগ বিরোধীদের দেওয়া প্রয়োজন, অধিকার দেওয়া প্রয়োজন। সেই অধিকারকে কার্যকর করার উদ্দেশ্যে আপনি এখানে ন্যূনতম সংখ্যাটা কমিয়ে ৩০-এ নিয়ে এসেছেন। আইন পরিবর্তন করে এই গণতান্ত্রিক অধিকার ওদের দেওয়া হয়েছে। অথচ আমরা দেখছি কেন্দ্রে নরসিমা রাও যখন প্রথম প্রধানমন্ত্রী হলেন তখন তার সরকার ছিল সংখ্যালঘু সরকার, জনগণের রায়ে তিনি সংখ্যা-লঘু সরকারের নেতা ছিলেন, তার দলের লোকসভায় পূর্ণ সংখ্যাগরিষ্ঠতা ছিল না। বেশকিছু দিন তিনি সংখ্যালঘু সরকার পরিচালনা করার পর কি করলেন? দলত্যাগ বিরোধী আইনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে কিছু সাংসদ কিনে নিয়ে এখন ঘোষণা করছেন যে, তার সরকার সংখ্যাগরিষ্ঠের সরকার! এই হচ্ছে সংসদীয় গণতন্ত্রের প্রতি ওদের মর্যাদা-বোধ!

[6-00 — 6-06 P.M.]

স্যার, ওরা আমাদের ভূমি সংস্কার নিয়েও অনেক কথা বললেন। অথচ আমাদের রাজ্যের ভূমি সংস্কার দেখতে গোটা ভারতবর্ষ থেকে মানুষ আসে। এমন কি বিদেশ থেকেও মানুষ এখানে ভূমি সংস্কার দেখতে আসেন, এখানকার ভূমি সংস্কারের খোঁজ-খবর নেন।

অবশ্য আমরা জানি ওরা জোতদারদের পক্ষের লোক, স্বাভাবিক ভাবেই আমাদের ভূমি সংস্কার কর্মসূচিতে ওরা খুশি নন। সেজন্যই ওরা এ সম্বন্ধে সঠিক কথা বলবেন না।

স্যার, আমি এখানে আজকে একটা কথাই বলতে চাই যে, বাংলার কংগ্রেসের চিরকালই দেশের মধ্যে একটা প্রতিবাদি ভূমিকা ছিল। আমরা যদি নেতাজি সুভাষচন্দ্রের কথা আলোচনা করি তাহলে দেখব যে, যখনই কেন্দ্রীয় কংগ্রেস কোনও অন্যায় করেছে তখনই তিনি তার বিরুদ্ধে প্রতিবাদ করেছেন। স্যার, আজকে রাজ্য কংগ্রেসের সেই চরিত্র আর বজায় নেই। স্যার, আপনি জানেন ২৬শে জানুয়ারি আমাদের দেশে সাধারণতন্ত্র দিবস পালিত হয়। আর কিছু দিনের মধ্যে যেখানে পার্লামেন্ট খুলবে সেখানে এ বছর সাধারণতন্ত্র দিবসের আগের দিন — ২৫ তারিখ হঠাৎ একটা অর্ডিনান্স জারি করা হল। কি অর্ডিনান্স, না আমাদের দেশের মাটির নিচে, ভূগর্ভে বা খনিতে যে লোহা, তামা, ম্যাঙ্গানিজ, সিসা, সোনা, নিকেল, জিঙ্ক প্রভৃতি ধাতু আছে তা বিদেশিরা অবাধে তুলে নিয়ে বিক্রি করবে এবং অর্থ লাভ করে বিদেশে নিয়ে যাবে। এর বিরুদ্ধে কি ওরা একবারও কেউ প্রতিবাদ করেছেন? ওরা এখানে চার দিন ধরে এত বক্তৃতা করলেন, কিন্তু একবারও এই কথা বললেন না! ১৯৫০ সালের ২৬শে জানুয়ারি থেকে আমাদের সাধারণতন্ত্র দিবস পালিত হচ্ছে। কিন্তু তার ২০ বছর আগে থেকে প্রতি বছর ২৬শে জানুয়ারি আমাদের দেশে ইংরাজ সাম্রাজ্যবাদের কবল থেকে দেশকে মুক্ত করার শপথ নেওয়া হত। যে কংগ্রেসের উদ্যোগে এই কাজ হত, সেই কংগ্রেস আজকে দেশটাকে বিদেশিদের কাছে বিক্রি করে দিচ্ছে। এর বিরুদ্ধে পশ্চিমবাংলার কংগ্রেসের পক্ষ থেকেও আজ আর কোনও প্রতিবাদ উঠছেনা। অবশ্য একথা ঠিক আজকে কংগ্রেস বিভিন্ন উপদলে বিভক্ত, বিদীর্ণ হয়ে দুর্নীতির পঙ্কে ডুবে গিয়েছে। যার ফলে ওরা আজ আর কোনও কিছুর বিরুদ্ধে প্রতিবাদ করতে পারছে না। তাই বলছি, পঞ্চায়েত এবং পৌরসভার নির্বাচনে জনগণ ওদের জবাব দিয়েছে। বহুদিন ধরে মহামান্য রাজ্যপাল এখানে ভাষণ দেবেন আর বামপন্থী সরকারের এই বক্তব্য রাজ্যপালের মুখ দিয়ে বেরুবে জ্যোতি বসুর নেতৃত্বে। এ বিষয়ে ওদের দুঃখ করে কোনও লাভ নেই। জনগণ যে রায় দিয়েছেন সেই রায় অনুযায়ী আমরা চলব। তাই বলছি, যে সংশোধনীয় প্রস্তাব আনা হয়েছে তা অসার, আমরা সবগুলির বিরোধিতা করছি। গত ২০ তারিখে যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন করেছিলাম সেটা গ্রহণের জন্য আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** There are 369 amendments on the motion of Governor's address. The amendments are in order and taken as moved

**Shri Saugata Roy :** Sir, I beg to move that The following be added at the end of the address in reply, viz :— But regret that—

**1.**

there is no mention of the massive rigging and violence resorted to by the major ruling party before and after the Panchayat elections;

**2.**

there is no mention of the police firing and death of innocent

persons at Tin Bigha;

3.

there is no reference to the State Government's failure to stop the towering corruptions in the State run Hospitals;

4.

there is no mention of the failure of the State Government to provide employment opportunity for the youth;

5.

there is no mention about the State Government's failure to maintain law and order in the State;

6.

there is no mention of the State Government's failure to stop irregular transfer of plots of land in the State;

7.

there is no mention of the State Government's failure to prevent and control the road accidents in the State;

8.

no mention has been made regarding State Government's failure to cancell the spurious Ration Cards causing innumerable "False Voters" in the Voter List;

9.

there is no mention of the reported rigging in the last three-tier Panchayat elections and the bye-elections of the West Bengal Legislative Assembly as well;

10.

there is no mention of the gross failure of the State Government to re-open the closed factories and to give adequate financial assistance to the Sick Industries;

11.

there is no reference to the crisis of Kerosene Oil in the rural areas which causes hardship to the farmers of West Bengal;

12.

there is no mention of the State Government's failure to procure

জ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই;

17.

হলদিয়াতে বি.এড. কলেজ স্থাপন করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ষণে নেই;

18.

হলদিয়াতে পর্যটকদের জন্য সরকারি উদ্যোগে হোটেল/রিসর্ট স্থাপন করার বিষয়ে কোনও ল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

19.

হলদিয়াতে একটি ইনডোর স্টেডিয়াম নির্মাণের বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে নও উল্লেখ নেই;

50.

মেদিনীপুর জেলার গেঁওখালিতে সরকারি পর্যটন ব্যবস্থা গড়ে তোলার পরিকল্পনা সম্পর্কে ননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই;

51.

মেদিনীপুর জেলার গেঁওখালি থেকে বাবুঘাট পর্যন্ত সরকারি লঞ্চ চালানোর বিষয়ে ননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই;

52.

মেদিনীপুর জেলার তেরপেখ্যায় হলদি নদীর উপর সেতু নির্মাণের বিষয়ে কোনও উল্লেখ ননীয় রাজ্যপালের ভাষণে নেই;

53.

মেদিনীপুর জেলার পিংলা থানা এলাকায় সমাজবিরোধী কার্যকলাপের প্রতিকারের বিষয়ে ননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই;

54.

সুতাহাটার কুকড়াহাটি থেকে রায়চক এলাকায় জলপথে সরকারি লঞ্চ চালানো সহ কড়াহাটিতে 'জেটি' নির্মাণের বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই;

55.

হলদিয়া পেট্রো-কমপ্লেক্স নির্মাণের জন্য অধিগৃহীত জমির মালিকদের পুনর্বাসনের বিষয়ে ননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই;

56.

শিল্পনগরি হলদিয়া নোটিফায়েড এলাকাকে পৌর-এলাকায় রূপান্তরিত করার বিষয়ে

মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই;

**357.**

মেদিনীপুর জেলার নন্দীগ্রামের আমদাবাদে বিরোধী নেতা সহ জনপ্রতিনিধিদের উপর সমাজবিরোধীদের হিংস্র আক্রমণের বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই;

**358.**

রাজ্যের বন্যাপ্রবণ ব্লকগুলিতে শস্যবিমা চালু করার বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই;

**359.**

মেদিনীপুর জেলার হোগলা গ্রামে 'ভারতছাড়ো' আন্দোলনের অমর শহিদ মাতঙ্গিনী হাজরার জন্মভিটাকে সরকারিভাবে অধিগ্রহণ সহ সংরক্ষণের বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই;

**360.**

গঙ্গাসাগর মেলায় 'মা অভয়া' লঞ্চডুবিতে মৃত যাত্রিদের জন্য দুঃখ প্রকাশ ও মৃত ব্যক্তিদের পরিবারবর্গকে ক্ষতিপূরণ দেওয়ার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**361.**

তমলুক ব্লক-১ চর 'নীলকুষ্ঠা' ও অনন্তপুর-২ গ্রাম পঞ্চায়েতগুলিতে পঞ্চায়েতের লক্ষ লক্ষ টাকার দুর্নীতির বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**362.**

দিঘার মৎস্যজীবীদের কাছ থেকে সরকারি ব্যবস্থাপনায় মাছ ক্রয় করার কোনও প্রস্তাব উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**363.**

মেদিনীপুর জেলার বিশেষতঃ ঝাড়গ্রাম এলাকায় আদিবাসী সম্প্রদায়ের মানুষদের জীবনযাত্রার মান উন্নয়নের জন্য বিশেষ অর্থনৈতিক কর্মসূচিযুক্ত প্রকল্পের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**364.**

চন্দ্রকোনা সরকারি টি.বি. হাসপাতালে রোগিদের পথ্যাভাব, ঔষধ-অমিল সহ দুরবস্থার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**365.**

নন্দীগ্রামের আমদাবাদে ৭০ জন নিরীহ মানুষের বসতগৃহ শাসকদলের মদতপুষ্ট সমাজবিরোধীরা প্রকাশ্যে পেট্রোল দিয়ে পুড়িয়ে দেওয়ার ফলে নিরাশ্রয় মানুষদের পুনর্বাসনের

কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

366.

মেদিনীপুর জেলার মহিষাদলের বেতকুণ্ডু গ্রাম পঞ্চায়েত এলাকায় শুকলালচক গ্রামে বসবাসকারি আর্থিক অনুন্নত খ্রিস্টান সম্প্রদায়ভুক্ত মানুষদের উন্নয়নের পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

367.

হলদিয়া শিল্পনগরিতে অসংখ্য ওপার বাংলার মানুষ অবৈধভাবে এসে ভুয়া রেশন কার্ডের মাধ্যমে 'এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে' নাম নথিভুক্ত করছে—এ বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

368.

রাজ্যে সাব-রেজিস্ট্রি অফিসগুলিতে ভূমি হস্তান্তরের ক্ষেত্রে 'বিক্রি কোবলার' সমহারে 'দানপত্র কোবলার' উপর 'স্ট্যাম্প ডিউটি' চাপিয়ে জনগণকে অতিরিক্ত করচাপে জর্জরিত করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই; এবং

369.

গেঁওখালি এলাকায় শুকলালপুর গ্রামের জীর্ণ গীর্জাগুলিকে সরকারি উদ্যোগে সংস্কারের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

I now put to vote all the amendments except amendment No.25 of Shri Atish Chandra Sinha, Nos. 76, 77 of Shri Sanjib Das, Nos. 79, 90 of Shri Jatu Lahiri, Nos.96, 123 of Shri Prabir Banerjee, Nos. 149, 151, 157, 158 of Shri Gyan Singh Sohanpal, Nos.160, 161, 163 of Shri Saugata Roy, Nos.204, 205 of Shri Ambica Banerjee, Nos.215, 218 of Shri Nurul Islam Chowdhury, Nos.226, 228, 238 of Shri Subrata Mukherjee, Nos 266, 271, 272 of Dr. Manas Bhunia, No.297 of Shri Mukul Bikash Maity, Nos.299, 303 of Smt. Sabitri Mitra and Nos.313, 340, 357 of Shri Manik Bhowmik on which I understand division will be demanded.

The motions of Shri Saugata Ray (amendments Nos.1 - 20, amendments No.102, Nos.164-166) Shri Atish Chandra Sinha (amendment Nos 21 - 24, - 32) Shri Ambica Banerjee (amendment Nos.33,34 Nos.167 - 175, Nos.185 - 203 and 206), Shri Deba Prasad Sarkar (amendment Nos 35 - 45), Shri Satyaranjan Bapuli (amendment Nos.44 - 58), Shri [illegible] Dey (amendment Nos.59 - 71), Shri Sanjib Das (amendment Nos.72 - 75, Nos.181 - 184), Shri Jatu Lahiri (amendment Nos.78, Nos.91 - 95), Shri Prabir Banerjee (amendment nos. 97 - 122, nos.176 - 180), Shri Gyan Singh Sohanpal (amendment No.150, Nos.152 - 156, No.159) Shri Fazil Molla (amendment Nos.207 - 213), Shri Nurul Islam Chowshury (amendment Nos.214, Nos.216, 217, Nos.218 - 225), Shri Subrata

Mukherjee (amendment Nos.227, 229 - 237, nos.239 - 264), Dr. Manas Bhunia (amendment no264, 267 - 270, no.273), Shri Mukul Bikash Maity (amendment no.274 to 296, no.298), Smt. Sabitri Mitra (amendment nos.300 - 302, nos.304 & 305), Shri Manik Bhowmik (amendment nos 306 to 339, nos.341 - 356, nos.358 - 369) were then put and lost.

The motions of Shri Atish Chandra Sinha (amendment no.25), Shri Sanjib Das (amendment nos.76, 77), Shri Jatu Lahiri (amendment nos 79, 90) Shri Prabir Banerjee (amendment nos.96, 123) Shri Gyan Singh Sohanpal (amendment nos.149, 151, 157, 158), Shri Saugata Ray (amendment nos.160, 161, 163), Shri Ambica Banerjee (amendment nos 204 205), Shri Nurul Islam Chowdhury (amendment nos.215, 218), Shri Subrata Mukherjee (amendment nos.226, 228, 238), Dr. Manas Bhunia (amendment nos. 266, 271, 272) Shri Mukul Bikas Maity (amendment no 297 Smt. Sabitri Mitra (amendment nos.299, 303) Shri Manik Bhowmik (amendment nos.313, 340, 357) were then put and a division was taken with the following results.

**NOES**

Abdul Haque, Shri

Abdul Quiyom Molla, Shri

Abu Ayes Mondal, Shri

Abul Basar, Shri

Acharya, Shri Prabhat

Adak, Shri Kashinath

Anisur Rahaman, Shri

Bal, Shri Sakti

Basu, Shri Bimal Kanti

Basu, Shri Jyoti

Bose, Shri Shyamaprasad

Basu, Shri Subhas

Baora, Shri Samar

Bera, Shrimati Chhaya

Bhattarai, Shri Tulsi

Bhakat, Shri Buddhadeb

Biswas, Shri Kali Prasad

Biswas, Shri Kamalakshmi

Biswas, Shri Sushil

Chakrabarty, Shri Deb Narayan

Chakrabarty, Shrimati Kumkum

Chakraborty, Shri Subhas

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shrimati Sandhya

Chattopadhyay, Shri Santasri

Chatterjee, Shri, Anil

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Biswa Nath

Chowdhury, Shri Subhendu

Chowdhury, Shri Subodh

Dakua, Shri Dinesh Chandra

Dal, Shrimati Nandarani

Das, Shri Atul Chandra

Das, Shri Benode

Das, Shri Bidyut Kumar

Das, Shri Debesh

Das, Shri Jagadish Chandra

Das, Shri Nrimal

Das, Shri Paresh Nath

Das Gupta, Shrimati Arati

Das Gupta, Dr. Asim Kumar

Das Mahapatra, Shri Kamakhyanandan

Deb, Shri Goutam

Deb, Shri Rabin

Deb, Sarma, Shri Ramani Kanta

Dey, Shri Lakshmi Kanta

Dey, Shri Narendra Nath

De, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishnaprasad

Dutta, Dr. Gouripada

Ganguly, Shri Bidyut

Ganguly, Shri Santi Ranjan

Ghatak, Shri Santi Ranjan

Ghosh, Shri Biren

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Sunil Kumar

Ghosh, Shri Susanta

Goswami, Shri Kshiti

Goswami, Shri Subhas

Hazra, Shri Haran

Hajra, Shri Sachindra Nath

Halder, Shri Krishna Chandra

Halder, Shri Krishnadhan

Jahangir Karim, Shri Sk.

Jam-Adar, Shri Badal

Jana, Shri Manindra Nath

Kalimuddin Shams, Shri

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Kisku, Shri Lakhi Ram

Kisku, Shri Upen

Koley, Shri Barindra Nath

Kujur, Shri Sushil

Let, Shri Dhiren

Mahaboob Zahedi, Shri

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Bhandu

Majhi, Shri Nandadulal

Majhi, Shri Pannalal

Majhi, Shri Raicharan

Majhi, Shri Surendra Nath

Malakar, Shri Nanigopal

Malick, Shri Shiba Prasad

Malik, Shri Sreedhar

Mamtaz Begum, Shrimati

Mamtaz Hassan, Shri

Mandal, Shri Bhakti Bhusan

Mondal, Shri Biswanath

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Sailendranath

Manna, Shri Janmenjoy

Misra, Dr. Surya Kanta

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanath

Mitra, Shrimati Jayasree

Moitra, Shri Birendra Kumar

Mostafa Binquasem, Shri

Mukherjee, Shri Manabendra

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Murmu, Shri Maheswar

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Sundar

Nath, Shri Madanmohan

Nath, Shri Monoranjan

Paik, Shri Sunirmal

Pakhira, Shri Ratan

Patra, Shri Amiya

Patra, Shri Ranjit

Phodikar, Shri Prabhas Chandra

Pradhan, Shri Prasanta Kumar

Putatunda, Shrimati Anuradha

Ray, Shri Achintya Krishna

Roy, Shri Banamali

Ray, Shri Dwijendra Nath

Ray, Shri Jatindra Nath

Ray, Shri Matish

Roy, Shri Mrinal Kanti

Ray, Shri Subhash Chandra

Saha, Shri Kripa Sindhu

Saren, Shri Subhas Chandra

Sarkar, Shri Sisir Kumar

Sahis, Shrimati Bilasibala

Sen, Shri Dhiren

Sen, Shri Sankar Kumar

Shaw, Shri Prabin Kumar

Shaikh Khabiruddin Ahmed, Shri

Singh, Shri Lagan Deo

Sinha, Shri Khagendra Nath

Sinha, Shri Prabodh Chandra

Sk Nazmul Haque, Shri

Sur, Shri Prasanta Kumar

Talukdar, Shri Pralay

Tirkey, Shri Manohar

Toppo, Shri Salib

Touab Ali, Shri

AYES

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Banerjee, Shri Prabir

Bapuli, Shri Satya Ranjan

Das, Shri Sanjib Kumar

Gyan Singh Sohanpal, Shri

Lahiri, Shri Jatu

Maity, Shri Mukul Bikash

Mitra, Shrimati Sabitri

Mitra, Shri Somendra Nath

Motahar Hossain, Dr.

Mukherjee, Shri Subrata

Nasiruddin Khan, Shri

Nurul Islam Chowdhury, Shri

Zainal Abedin Dr.

**Abst.**

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 15 and Noes 139 the amendments were lost.

The motion of Shri Nani Kar that "রাজ্যপালকে তাহার ভাষণের প্রত্যুত্তরে নিম্নলিখিত মর্মে একটি সশ্রদ্ধ সম্ভাষণ পাঠানো হউক ঃ—

'মহামান্য রাজ্যপাল মহাশয় পশ্চিমবঙ্গ বিধানসভায় ২০শে জানুয়ারি, ১৯৯৪ তারিখের অধিবেশনে যে ভাষণ প্রদান করিয়াছেন সেইজন্য সভা তাহাকে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছে।"

was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.06 p.m. till 11 A.M. on Tuesday, the 8th February, 1994 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 8th February, 1994 at 11 A.M.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, Ministers of State and 151 Members.

[11-00 – 11-10 A.M.]

## Starred Questions

### (to which oral answers were given)

### পরিবহন সংস্থাকে পিয়ারলেস ফাইনান্স কোম্পানির ঋণ

*৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭২) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এ কথা কি সত্যি যে, রাজ্য সরকার বাস কেনার জন্য পিয়ারলেস ফাইনান্স কোম্পানি থেকে ঋণ গ্রহণ করছেন ; এবং

(খ) সত্যি হলে, ঐ ঋণের পরিমাণ কত?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** *মাননীয়মন্ত্রী মহাশয় খুব পরিষ্কারভাবেই বললেন যে রাজ্য সরকার নতুন বাস কেনার জন্য পিয়ারলেসের কাছ থেকে ঋণের জন্য কোনও সিদ্ধান্ত নেন নি। ... সংবাদপত্রে দেখেছিলাম এবং বিভিন্ন ভাবে পর্যালোচনাও হয়েছিল আপনিও মাঝে ... বিবৃতি দিয়েছিলেন। এই ধরনের প্রস্তাব গ্রহণের জন্য অর্থ দপ্তর থেকে কোনও রকম ... দেওয়া হয়েছে কি যাতে এটা বাতিল হয়ে গেছে, গ্রহণ করা যায় নি?*

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমরা নানা জায়গা থেকে ঋণের প্রস্তাব পেয়েছিলাম। সব ... পর্যালোচনা করে যে সমস্ত সংস্থা থেকে গ্রহণ করার সিদ্ধান্ত নেওয়া হয়েছিল তার ... পিয়ারলেস ছিল না।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় পরিবহণ মন্ত্রী গতকাল একটি সভায় গিয়ে বলেছেন ... বাস মালিকদের যে ব্যবহার তাতে সরকার এবং উনি খুবই বিব্রত। সরকারি ... নেট ওয়ার্ক করে উনি আরও বাস বাড়াতে চান। এই পরিপ্রেক্ষিতে এবং এই ... অবস্থায় দাঁড়িয়ে সরকারি বাসের পরিকাঠামো এবং সংখ্যা বাড়ানোর জন্য কি ... পদক্ষেপ নিয়েছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী** ঃ মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া জানেন, বার বার আমি এই বিধানসভায় বলেছি যে কয়েক বছর ধরে এত প্রতিকূলতা সত্ত্বেও আমরা সরকারি বাস বৃদ্ধি করার চেষ্টা করছি। এই চেষ্টা অব্যাহত আছে। গত ৫/৬ বছর আমরা আমাদের বাসের সংখ্যা দ্বিগুণেরও বেশি বৃদ্ধি করতে পেরেছি, কিন্তু এতে প্রধান যে সমস্যা সেটা হচ্ছে পরিকাঠামো গত সমস্যা। আমরা প্রতি জেলাতে নেট ওয়ার্কের জন্য ডিপোর কাজ শুরু করছি, কোথাও শতকরা ৭৫ ভাগ, কোথায় ৫০ ভাগ শেষ হয়েছে, কোথাও শুরু হয়েছে সুতরাং পরিকাঠামোর কাজে আমরা হাত দিয়েছি। এখন যে বাস চলছে এটা হয়ে গেলে আমরা এর দ্বিগুণেরও বেশি বাস চালাতে পারব এবং পরিকাঠামোর কাজ দ্রুত শেষ করার চেষ্টা করছি।

**শ্রী নির্মলকুমার দাস** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা সম্প্রতি দেখছি যে কেন্দ্রীয় সরকার আই. এম. এফের নির্দেশে সরকারি যে সমস্ত পাবলিক ইউটিলিটি সার্ভিস আছে সে সমস্ত ক্ষেত্রে ভর্তুকি কমিয়ে দিচ্ছে। এই অবস্থায় রাজ্য সরকারের যে পরিবহন সংস্থা আই.এম.এফ এমন কোনও নির্দেশ দিচ্ছেন কিনা যার ভিতর দিয়ে আমাদের এই পরিবহন ব্যবস্থা রাজ্য সরকার যে ভাবে পরিচালনা করছেন তাকে ব্যাহত করতে পারে কিংবা আই.এম.এফের নির্দেশে বেসরকারিকে যুক্ত করে পরিবহন পরিচালনা ব্যবস্থার নির্দেশ দিয়েছে কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী** ঃ আমাদের কাছে যে প্রস্তাব পাঠিয়েছেন কেন্দ্রীয় সরকার এবং মাঝে মাঝে পরিবহন মন্ত্রীদের যে সভা হয় দিল্লিতে সেখানে বা বিভিন্ন সার্কুলারের মধ্যে যোজনা কমিশন এবং ফিনান্স কমিশন যা বলেন তারমধ্যে কোথাও এটা বলা হয় না যে আই. এম. এফের নির্দেশে তাঁরা সেটা বলছেন। কিন্তু বাস্তবে আমরা বুঝি যে সেটা আই.এম.এফের নির্দেশেই হচ্ছে। ঐ নির্দেশগুলির মধ্যে একটি হচ্ছে, সরকারি বাস চালানোর জন্য কোনও ভর্তুকি দেওয়া যাবে না। প্ল্যানিং কমিশন প্রতিটি রাজ্য সরকারের কাছে যে চিঠি দিয়েছেন তাতে একটি গাইড লাইন দেওয়া হয়েছে। আর প্রথম কথায় বলা হয়েছে রাষ্ট্রীয় পরিবহন পরিচালনার ক্ষেত্রে বাসের সংখ্যা আর বাড়ানো যাবে না। সারা ভারতের বিভিন্ন অঙ্গরাজ্য সরকার, আমাদের বামফ্রন্ট সরকার ছাড়া, ঐ নির্দেশ নত মস্তকে মেনে নিয়েছেন। দ্বিতীয় কথা যা বলেছেন, সরকারি বাস চালানো যাবে একমাত্র সেই রুটে যে রুটে প্রাইভেট বাস চলছে না। অর্থাৎ বেসরকারি বাসের পাশাপাশি একমাত্র ঐরকম ক্ষেত্রে সরকারি বাস চালাতে হবে। তিন নম্বর যা বলেছেন, ভর্তুকি বাড়ানো যাবে না, ভর্তুকি তুলে দিতে হবে। আরও বলেছেন যে, যে রুটে লাভ হয় না সেই রুটে সরকারি বাস চালাতে হবে। অথচ বলছেন ভর্তুকি দেওয়া যাবে না। ইতিমধ্যে এই নির্দেশ মেনে বহু রাজ্য সরকার ভর্তুকি তুলে দিয়েছেন। কেরালার কংগ্রেস আই সরকার সেখানে ভর্তুকি তুলে দেবার ফলে ধর্মঘটও হয়ে গেছে। কিন্তু আমরা সেই পথে চলতে চাই না, সেজন্য আমাদের পক্ষে যত সম্ভব ভর্তুকি দিয়ে সরকারি বাস চালাব তাতে কেন্দ্রীয় সরকার যতই ফতোয়া জারি করুন না কেন।

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Transport Minister be pleased to state the objective condition and factors which prompted the Government to decide for further purchase of buses, the losses incurred by the Transport Corporation are taken into consideration or not? What is the cumulative or total loss of the transport sector of the State?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মিঃ স্পিকার স্যার, ডাঃ আবেদিন একসঙ্গে তিনটি সাপ্লিমেন্টারি করলেন। আমি প্রথমটার উত্তর দিচ্ছি। জয়নাল সাহেবদের একটা সুবিধা আছে যে, তাঁরা একবার নির্বাচিত হয়ে এলে নির্বাচক গরিব মানুষদের কথা ভুলে যান।

**Dr. Zainal Abedin :** Sir, I beg to report to the Hon'ble Minister possibly he does not know the fact that I am here for eight times. The same people have elected me and I am proud for the trust they have reposed on him.

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমি জানি জয়নাল সাহেব একজন দক্ষ পার্লামেন্টারিয়ান, এখানে দীর্ঘদিন আছেন মধ্যে একটি টার্ম বাদ দিয়ে, কিন্তু আমি বলতে চাই, জয়নাল সাহেবদের একটা সুবিধা আছে, উনি যেটা নিয়ে দাবি করছেন, নির্বাচিত হয়ে আসার পর জনগণের কথা ওরা ভুলে যান।

[11-10 – 11-20 A.M.]

সেই জন্য আপনারা যেটা ভুলে যান আমরা সেটা ভুলতে পারি না। উনি বলেছেন সরকার হঠাৎ এই সিদ্ধান্ত নিতে গেল কেন? আপনি বলেছেন 'প্রমটেড দি গভর্নমেন্ট'। সাধারণ মানুষ যদি এই হাঙ্গরের মুখে পড়ে, প্রাইভেট বাস নামক হাঙ্গরের মুখে পড়ে, যারা অধিক মুনাফা করার জন্য বাস চালাচ্ছে, তারা যে পরিমাণ বাসের ভাড়া ধার্য করবে সরকারকে ব্লাকমেল করতে—সে যে কোনও সরকারই থাকুক না কেন—তারা যে ভাড়া চাইবে সেটা যদি দিতে হয় তাহলে সেটা সাধারণ মানুষের আওতার বাইরে চলে যাবে। জয়নাল সাহবেকে আমি একটা উদাহরণ দিই, সম্প্রতি আমি মহারাষ্ট্রে গিয়েছিলাম, সেখানে পুনে শহরে গিয়েছি। আমাদের এখানে যে বাস চলছে সেই বাসের ভাড়া প্রতি ৭ কিলোমিটারে ১ টাকা ভাড়া। কিন্তু পুনে শহরে প্রতি ৬ কিলোমিটারে আড়াই টাকা ভাড়া, অর্থাৎ আমাদের এখানকার ভাড়ার আড়াই গুণ। এই রকম সিদ্ধান্ত নিতে আমরা বাধ্য হচ্ছি এই কারণে আমাদের অর্থনৈতিক দুরবস্থা সত্ত্বেও, লোকসান বেড়ে যাবার পরেও, ভর্তুকি বেড়ে যাওয়ার পরেও সাধারণ মানুষ, গরিব মানুষ, মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত মানুষ যাতে এই বাসে চড়ার সামর্থ থাকে। এতে ওনারা খুশি হবেন না, সাধারণ মানুষ খুশি হবেন।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, মূল প্রশ্নের উত্তরে আপনি বলেছেন যে পিয়ারলেসের কাছ থেকে কোনও টাকা ধার করা হয় নি, হবেও না, ইতিমধ্যে আপনি কোন কোন অর্থ লগ্নি সংস্থার কাছ থেকে ধার নিয়েছেন এবং সেই অর্থের পরিমাণ কত?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমরা ইতিমধ্যে যে লোন নিয়ে এবং যেটা শোধ করে যাচ্ছি তার মধ্যে একটি সংস্থা, দক্ষিণবঙ্গ এবং উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার জন্য ধার নিয়েছি। এই আই.ডি.বি.আই আপনারা জানেন কেন্দ্রীয় সরকারের একটি সংস্থা। দ্বিতীয় যে জায়গা থেকে ধার নিয়েছি সেটা হল রাজ্য সমবায় ব্যাঙ্ক। আমরা এই ধার শোধ করছি।

**দুগ্ধসংগ্রহ-কেন্দ্রের সংখ্যা**

***৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৮) শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** প্রাণীসম্পদ-বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

বর্তমানে দুগ্ধ-সংগ্রহের জন্য মোট কতগুলি দুগ্ধ-সংগ্রহ ও দুগ্ধশীতলীকরণ-কেন্দ্র আছে (জেলাওয়ারী)?

**মেহবুব জাহেদী ঃ** ৩৫টি। জেলাওয়ারী হিসাব এইরূপ ঃ-

| | জেলার নাম | কেন্দ্রের সংখ্যা |
|---|---|---|
| ১। | নদীয়া | ৬ টি |
| ২। | উত্তর ২৪ পরগনা | ৪ টি |
| ৩। | হুগলি | ৩ টি |
| ৪। | বাঁকুড়া | ৩ টি |
| ৫। | বর্ধমান | ৪ টি |
| ৬। | বীরভুম | ১ টি |
| ৭। | দার্জিলিং | ৭ টি |
| ৮। | মালদা | ২ টি |
| ৯। | মুর্শিদাবাদ | ৩ টি |
| ১০। | মেদিনীপুর | ২ টি |
| | | মোট ৩৫ টি |

**শ্রী আবুআয়েস মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে সমস্ত দুগ্ধ সংগ্রহ এবং দুগ্ধ শীতলীকরণ কেন্দ্র আছে বললেন এইগুলির মাধ্যমে দৈনিক কি পরিমাণ দুগ্ধ সংগৃহীত হচ্ছে?

**শ্রী মেহবুব জাহেদী ঃ** দুই ধরনের নিয়ন্ত্রনের মধ্যে দিয়ে দুধ সংগৃহীত হচ্ছে এবং তার পরিমাণ হচ্ছে ৩৫ হাজার ১০০ লিটার। বর্ধমানে হচ্ছে ৪,৫০০ লিটার কৃষ্ণনগরে ১,১০০ লিটার, দুর্গাপুরে ৪,৫০০ লিটার, বেলগাছিয়ায় ৫,৬০০ লিটার এবং হরিণঘাটায় ১,১০০ লিটার সংগৃহীত-হচ্ছে।

**শ্রী আবুআয়েস মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই সমস্ত দুগ্ধ কেন্দ্রে গ্রামাঞ্চলে যে সমস্ত দুধ উৎপাদক দুধ সরবরাহ করে তাদের বর্তমানে কি হারে বোনাস দেওয়া হচ্ছে এবং তার জন্য রাজ্য সরকারের কত টাকা লাগছে?

**শ্রী মেহবুব জাহেদী ঃ** বোনাসের হিসাবের তারতম্য আছে। ১০ লিটার পর্যন্ত এক দিনে যারা সাপ্লাই করে তাদের এক ধরনের, ২০ লিটার পর্যন্ত এক ধরনের, ৩০ লিটার পর্যন্ত এক ধরনের। এদের বোনাসের তারতম্য আছে। আরও তারতম্য হয় এই দুধে ফ্যাটের পরিমাণ কত? এখনও পর্যন্ত যে বোনাস দেওয়া হচ্ছে তার পরিমাণ বছরে ২ লক্ষ টাকা। ... টাকা ২৫ পয়সা করে চিলিং প্লান্টে বোনাসের মূল্য দেওয়া হচ্ছে।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে সব জেলায় দুগ্ধ সরবরাহ কেন্দ্র আছে, সেখানে সংগৃহীত দুধগুলি কি জেলার অধীনের লোকেরা খেতে পাচ্ছে, না কলকাতা বা অন্য জেলার জন্য সংগৃহীত করে ডিস্ট্রিবিউশন করা হচ্ছে?

**শ্রী মেহবুব জাহেদী ঃ** পপুলেশনের হিসাবে এটা করা হয়। সকলেই দুধ খান না, আবার সকলেই দুধ বিক্রি করেন না। অনেকে উৎপাদন করেন কিন্তু খান না। সাধারণভাবে কতটুকু দুধ ক্রয় করা হয় সেটা বলতে পারব। কিন্তু সার্বিক ভাবে অন্য জায়গায় ক্রয় করা বা বাইরে বিক্রয় করা যদি বলেন তাহলে আমাদের সরকারের ছাড়া অন্য হিসাব আমার পক্ষে বলা সম্ভব নয়।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বীরভূমে একটা দুগ্ধ সংগ্রহ কেন্দ্র আছে, সেখানে দুগ্ধ সংগ্রহ করা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে সেটা কোথায়?

**শ্রী মেহবুব জাহেদী ঃ** যে ৪টা আছে, সেখানে এখনও পর্যন্ত শুরু হয়নি। তার একটা ...ভিতে। সেখানে এখনও দুগ্ধ সংগ্রহ করা শুরু হয়নি। পরশু থেকে শুরু হবার কথা আছে।

**শ্রী ভূপেন শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি দুগ্ধ সংগ্রহ এবং দুগ্ধ শীতলীকরণ কেন্দ্রের হিসাব দিলেন, আমার কাছে খবর আছে যে বহু কৃষক যারা দুগ্ধ উৎপাদন করছে, ...র মানুষ এই দুগ্ধ কেন্দ্র না থাকার জন্য অনেক কম দামে বিক্রয় করে দিচ্ছে। উত্তর ২৪ পরগনায় একমাত্র হরিণঘাটায় রয়েছে। আপনি কি আর কোন জায়গায় এটা খোলার চেষ্টা করছেন?

**শ্রী মেহবুব জাহেদী ঃ** উত্তর ২৪ পরগনায় যে দুগ্ধ কেন্দ্র আছে, সেখানে কেনা হয়। ...তাও একটা আছে। আর ফেডারেশনের কেন্দ্রগুলির হিসাব আমার কাছে নেই। তবে ...ত এবং বসিরহাটের কাছে একটা জায়গায় যে কেন্দ্র আছে সেটা ফেডারেশন দেখাশুনা করে।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, পুরুলিয়া জেলায় দুগ্ধ

সংগ্রহ প্রকল্পের কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী মেহবুব জাহেদী ঃ** বর্তমানে কোনও পরিকল্পনা নেই। পুরুলিয়ায় একটা চিলিং প্ল্যান্ট ছিল কিন্তু সেটা চালু হয়নি। কারণ সেখানে প্রথমদিকে দুগ্ধ পাওয়া যায় নি। তবে পরবর্তী পর্যায়ে পুরুলিয়ায় দুগ্ধ শীতলীকরণ কেন্দ্রের কথা ভাবতে পারি।

[11-20 – 11-30 A.M.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে ফিগার দিলেন তাতে বললেন যে দুধ সংগ্রহের পরিমাণ ৩৫,১০০ লিটার। অর্থাৎ দেখা যাচ্ছে যে আমাদের রাজ্যে দুধ সংগ্রহের পরিমাণ কমে যাচ্ছে অন্যান্য রাজ্যের তুলনায়। অন্যান্য রাজ্যে যেখানে জনসংখ্যা বাড়ছে প্রাণী সম্পদের পরিমাণ বাড়ছে। আমাদের রাজ্যে এমন কি ঘটল—আপনি খুব এফিশিয়েন্ট আপনি গ্রাম থেকে উঠে এসেছেন—যাতে করে গরুর সংখ্যা এই রকম কমে যাচ্ছে আপনি এটা খতিয়ে দেখেছেন কি?

**শ্রী মেহেবুব জাহেদী ঃ** আপনি প্রশ্নটা নির্দিষ্টভাবে করুন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমি যে প্রশ্নটা করেছি সেটি হচ্ছে, এই রাজ্যে দুধ সংগ্রহের পরিমাণ কমে যাচ্ছে কেন, এর কারণ কি?

**শ্রী মেহেবুব জাহেদী ঃ** দুধ সাধারণত অন্য জায়গা থেকে হয় না, গরু থেকে হয়। গরু যেগুলো আছে তারমধ্যে অনেক গরু চলে যাচ্ছে।

(গোলমাল)

আপনারা উত্তরটা যদি না চান, যদি মনে করেন যে প্রশ্ন করে হাউসকে ব্যস্ত রাখতে চান, তাহলে সেটাই করুন।

(গোলমাল)

**শ্রী সুভাষ নস্কর ঃ** আপনি বললেন যে ৩৫টি কেন্দ্রে ৩৫,১০০ লিটার দুধ সংগ্রহ হয়। কিন্তু সবকটি জেলায় দুধ সংগ্রহের ব্যবস্থা নেই। সেই জেলাগুলোতে তারা সুযোগ পাচ্ছে না। সুতরাং সমস্ত জেলায় দুএকটি করে সংগ্রহ কেন্দ্র খোলার ব্যবস্থা আপনি করবেন কি?

**শ্রী মেহেবুব জাহেদী ঃ** একটি প্রশ্ন আপনারা করেছিলেন, যে ডেয়ারিগুলো আছে সেখানে মোট সংগ্রহের কথা জিজ্ঞাসা করেছিলেন অন্যগুলোর কথা জিজ্ঞাসা করেন নি। হরিণঘাটার কথা আমি বলেছি। তাছাড়া ৩২,০০০ লিটার দুধ আমাদের ডেয়ারিতে আসে বাইরে থেকে। দ্বিতীয়ত কথা হচ্ছে, আমাদের সংকরায়ন-এর মধ্যে দিয়ে গাভীর উন্নতি হয়েছে। যেখানে দুধ বাড়বে সেখানে আমরা একটি কেন দরকার হলে দুটি চিলিং প্ল্যান্ট করতে পারি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** যে জেলাগুলোতে ব্যবস্থা নেই, সেই জেলাগুলোতে প্রতিটি জেলায় হবে কিনা?

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় যে উত্তর দিলেন তা থেকে বোঝা যাচ্ছে যে দুধ সংগ্রহ একেবারে অকিঞ্চিতকর। এটি আশ্চার্যের ব্যাপার নয় যে বৃহৎ কলকাতায় দুধের পরিমাণ কমে যাচ্ছে। যে পরিকল্পনা ডাঃ রায় করেছিলেন, হরিণঘাটার দুধের সাপ্লাইটা অপ্রতুল। মাদার ডেয়ারি যদি না থাকত এবং গুজরাট থেকে মিল্ক ট্রেনে করে তাঁরা যদি এখানে দুধ না আনতেন তাহলে এখানে দুগ্ধ সরবরাহ ব্যবস্থা ভেঙে পড়ত। এই রাজ্যে দুধের উৎপাদন এবং সংগ্রহ বাড়াবার জন্য আপনি কি কি ব্যবস্থা নিয়েছেন এবং কমে যাওয়ার কারণ কি?

**শ্রী মেহেবুব জেহেদী ঃ** আমরা দুধের সংগ্রহ বাড়াবার জন্য সংকরায়নের মাধ্যমে পরিবর্তন এনেছি, তাতে উৎপাদন কিছুটা বেড়েছে। এটা ঘটনা নয় যে আমরা খরিদ করছি, উৎপাদন বাড়াবার হিসাব এটা হতে পারে না। তাছাড়া বাইরে বাজার আছে। মানুষ সেখান থেকে সংগ্রহ করে মোটামুটি ভাবে খাচ্ছেন। এছাড়া সংকরায়নের মধ্যে দিয়ে এবং অন্যান্য যে পরিকল্পনাগুলো হচ্ছে তার মধ্যে দিয়ে দুধের উৎপাদন বাড়ছে এবং ভবিষ্যতে আরও বাড়বে।

**Mr. Speaker :** Now starred question No. *66

**শ্রী মেহেবুব জেহেদী ঃ** আমি এই প্রসঙ্গে জানাই যে, কলকাতায় শুধু দুধ সরবরাহের জন্য টোটাল যে পপুলেশন তাতে ১৯ লক্ষ ৫০ হাজার লিটার দুধের প্রয়োজন। সেখানে মাদার ডেয়ারি, গভর্নমেন্ট ডেয়ারি এবং আরও ২—৪ টে ডেয়ারির থেকে আমরা প্রায় ৫ লক্ষ ২৫ হাজার লিটার দুধ মানুষের কাছে পৌঁছে দিতে পেরেছি।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এইভাবে যদি উত্তর দেন তাহলে তো কোনওদিনই শেষ হবে না। টু দি পয়েন্ট উত্তর দিন, এইভাবে এলাবরেটলি বললে তো সারা দিনই চলে যাবে। আমি নেকস্ট কোয়েশ্চেন কল করেছিলাম কিন্তু আপনার বলার জন্য সেটা শুরু করতে পারিনি। নাও স্টার্ট ৬৬।

## আলু, পেঁয়াজ ও সব্জীর মূল্যবৃদ্ধি

*৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৯) **শ্রী সুকুমার দাশ ঃ** কৃষি (কৃষি-বিপনন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৩ সালের অকটোবর মাস থেকে ডিসেম্বর মাস পর্যন্ত আলু, পেঁয়াজ ও অন্যান্য সব্জীর দাম অস্বাভাবিকভাবে বৃদ্ধি পেয়েছিল কিনা ;

(খ) পেয়ে থাকলে, এই দ্রব্যমূল্যবৃদ্ধির কারণ কি ; এবং

(গ) এই দ্রব্যমূল্যবৃদ্ধিরোধে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছিলেন?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** (ক) হ্যাঁ।

(খ) কারণগুলি হল ঃ—

১) আলুর চাহিদা এবং অন্যান্য সব্জীর অপ্রতুলতা ও আকাশছোঁয়া দাম।

২) ব্যবসায়ী ও মজুতদারদের ধারণা আলুর দাম বাড়বে, তার জন্য তাঁরা হিমঘরে বেশি পরিমাণে আলু মজুত করেছেন।

৩) অন্যান্য রাজ্যে আলু চাষের ক্ষতির ঘটনা এ রাজ্যের আলুর চাহিদা ও দাম বৃদ্ধিতে সহায়তা করেছে।

৪) অতিরিক্ত বৃষ্টি ও আবহাওয়া প্রতিকূলতার জন্য অন্যান্য সব্জি চাষের ক্ষতি হয়েছে। এর জন্য সরবরাহ বিঘ্নিত হয়েছে।

৫) পেঁয়াজ মহারাষ্ট্রের নাসিক থেকে, পাটনা থেকে এবং তালিমলনাড়ু থেকে পাওয়া যাচ্ছে। তবে অতিরিক্ত বৃষ্টির জন্য পেঁয়াজ সরবরাহের পরিমাণ কম, যার ফলে পেঁয়াজের দাম এত বেশি হয়েছিল।

(গ) ১) সরকার হিমঘর মালিকদের প্রতিনিধিবৃন্দের এবং সংশ্লিষ্ট আধিকারিকদের সঙ্গে বৈঠক করেন এবং বাজারে আলুর সরবরাহ অব্যাহত রাখার গুরুত্ব বিষয়ে তাদের অবহিত করেন, যাহাতে বাজারে আলুর দাম নিম্নমুখী হয়।

২) পশ্চিমবঙ্গ সরকার ভারত সরকারকে আপাতত বাংলাদেশে পেঁয়াজ রপ্তানি না করার অনুরোধ করেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কিছু বলার আছে। আলুর দাম বেড়ে যাবার কারণ হচ্ছে খারাপ আবহাওয়ার জন্য আলুর উৎপাদন ভালোভাবে হতে পারে নি। এর ফলে এখানে যে আড়তদাররা আছে তারা আলু স্টোর করতে শুরু করল এবং হোর্ডিং করার চেষ্টা করল। এরফলে আমাদের অন্যান্য স্টেট থেকে আলু কিনতে হল। কিন্তু অন্যান্য রাজ্যেও খারাপ আবহাওয়ার জন্য আলুর চাষ সেরকম হয়নি। তাছাড়া এ খববও আছে যে বাইরে আলু পাচার হচ্ছে। আনঅফিসিয়ালী জানাচ্ছি যে বাংলাদেশে আলু পাচার হচ্ছে দুবাইতেও আলু যাচ্ছে তবে সেটা বম্বে থেকে যাচ্ছে। আমি কেন্দ্রীয় সরকারকে এই ব্যাপারে লিখলাম কিন্তু কেন্দ্রীয় সরকার এই আলু পাচার বন্ধ করতে পারলেন না। এরফলে আলুর দাম বাড়তে লাগল। এবার আসছি পেঁয়াজের দাম বাড়ার কারণ কি সেটা জানাতে আমাদের পশ্চিমবঙ্গে পেঁয়াজ উৎপাদনের ক্ষেত্রে যে ক্লাইমেট তাতে ৩ সপ্তাহের বেশি পেঁয়াজ স্টোর করে রাখা সম্ভব নয়। এছাড়া বাইরের থেকে আনবার জন্য যে ট্রান্সপোর্টেশন চার্জ লাগে তাতেও অটোমেটিক্যালি পেঁয়াজের দাম বেড়ে যাবে। তবে আমরা এই ব্যাপারে

হিমঘরের আড়তদারদের সঙ্গে ম্যান মেড স্ক্যারসিটি কিছুটা দুর করার জন্য জয়েন্ট মিটিং ডাকি। সেই জয়েন্ট মিটিংয়ে আমরা স্থির করেছিলাম যে যাতে বাইরের থেকে পশ্চিমবঙ্গে আলু এবং পেঁয়াজ ন্যায্যদামে আনতে পারি। তবে আলু উৎপাদনের ক্ষেত্রে কিছুটা সফলতা এসেছে এবং সেই কারণে আলুর দাম কিছুটা কমেছে।

[11-30 – 11-40 P.M.]

দুর্ভাগ্যের বিষয় হচ্ছে ন্যাচারাল ক্যালামিটির উপর আমাদের কোনও কন্ট্রোল নেই।

(**শ্রী সৌগত রায় ঃ** হিমঘর মালিকদের উপর আপনার কোনও কন্ট্রোল আছে কি?)

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** সৌগত বাবু আপনাদের আমলে যে হিমঘর আইন পাস হয়েছিল, তারজন্য আমরা তাদের কন্ট্রোল করতে পারিনা। যতক্ষণ পর্যন্ত না হিমঘর অ্যাক্ট আমেন্ডমেন্ট না করতে পারছি ততক্ষণ পর্যন্ত আমরা হিমঘর মালিকদের কন্ট্রোল করতে পারব না। তারা সুবিধা পেয়েই যাবে, সেই সুবিধটাকে বন্ধ করে গরিব মানুষের কিছু লাভ যাতে করতে পারি সেই চেষ্টা আমরা করছি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমার প্রশ্নের কি স্পেসিফিক উত্তর দিলেন বুঝতে পারলাম না। আমার প্রশ্ন হচ্ছে, এই বছর আলুর উৎপাদন কত এবং গত বছর কত আলু উৎপাদন হয়েছিল এবং হিমঘরে কত আলু প্রতি বছর জমা থাকে এবং হিমঘর মালিকদের কন্ট্রোল করার জন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন। আমার দ্বিতীয় প্রশ্ন হল আমাদের রাজ্যে পিঁয়াজ কত উৎপাদন হয়ে থাকে এবং অন্য রাজ্য থেকে কত পিঁয়াজ আনতে হয়।

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** এই বছরে আলু এখনও পর্যন্ত মাঠ থেকে সব ওঠেনি। সব আলু না উঠলে এটা বলা মুশকিল। তবে একটা কথা বলতে পারি যে এক সপ্তাহ আবহাওয়া খারাপ থাকার জন্য আলুর ক্ষতি হয়েছে। আমি অফিসারদের রিপোর্ট দেওয়ার জন্য বলেছি। দু-দিনের মধ্যে তারা রিপোর্ট পেশ করবেন কত টাকার আলু ক্ষতি হয়েছে এবং এজন্য কি করা যায়। আপনি পিঁয়াজের সম্বন্ধে জিজ্ঞাসা করেছেন। পেঁয়াজ আমাদের এখানে উৎপাদন হতে পারে, কিন্তু আমাদের এখানে পেঁয়াজ প্রিসার্ভ করার কোনও ব্যবস্থা নেই। কারণ এখানকার যে ক্লাইমেট তাতে তিন সপ্তাহের বেশি পেঁয়াজ রাখা সম্ভব নয়। তাই আমরা চিন্তা করছি, আমরা পেঁয়াজ কিনে নাসিকে স্টোর করব এবং যখন প্রয়োজন হবে তখন সেই পিঁয়াজগুলো পশ্চিমবঙ্গে আনার চেষ্টা করব। তবে এখনও পর্যন্ত এই সিদ্ধান্ত সঠিক ভাবে নেওয়া হয়নি, তবে সরকার এটা বিবেচনা করছে।

**श्री मनोहर तिरकी :** मै माननीय मंत्री से जानना चाहता हुं कि यहाँ से जो आलू, प्याज बाहर भेजा जाता हे। भूटान से जो आलू प्याज आता हे। जो कि हमारे इलाके के बिल्कुल करीब हे। उसके बाद यहाँ के लोगो की महगे दर पर आलू प्याज खारीदना पड़ता है। जो बाहर से माल आता हे ओर जाता हे उसपर सरकार को कितना टेक्स

मिलता है और कितना माल बाहर से आयात किया जाता है कितना माल पश्चिम बंगाल के बाहर भेजा जाता हे। इस संब्ध मे कुछ बताए।

**श्री कलीमुद्दीन सम्स :** आलू जो बिहार ओर उतर प्रदेश यहाँ के माध्यम से बाहर जाता हे। इस आलू के बादे मे हमारा मे जो लेभी हे गर्वमन्ट लेभी हे चेक पोस्ट से उसे हम आदाय करते हे। लेकिन यह दुख की बात हे कि पोलीटिकिल इन्टरफेरेन्स के बजह से बहुत सी जगहीं पर चेक पोस्ट अबतक कायम नही कर पाये हे। इसकी वजह से सरकार की बहुत रेभेन्यु लोस उठाना पड़ा है। कुछ जगही पर कुछ इलाकी मे जहा चेक पोस्ट नही है वहां चेक पोस्ट कायम करना चाहते है। जब हम सब जगह चेक पोस्ट का चाल बिछा देगे तो हम आशा करते हे कि जो लेभी सरकार को मिलना चाहिए को मिँलगा। हम तमाम मेम्बरी से भी कहेगे कि वो पश्चिम बंगाल सरकार के लेभी के माध्यम से जो रेभेन्यू हासिल होता हे उसमे मदद करेन के लिए सरकार जो चेक पोस्ट कायम कर रही है। सरकार को सहयोगिता करे। और जहाँ भी भेस्टेड इन्टरेस्ट चेक पोस्ट के खिलाप काम करते हे उने रोका जाय। ताकि सरकार के पास लेभी का पेसा जो बाहर चला जाता हे उसे रोका जा सके।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মন্ত্রী মহাশয় একটু আগে একটা তথ্য দিলেন যে আলুকে বাইরে পাঠানোর ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে তিনি চিঠি পাঠিয়েছিলেন কিন্তু কোনও উত্তর দেওয়া হয়নি। আমার যতদুর মনে হয় মন্ত্রী মহাশয় হাউসকে মিসলিড করছেন। এই ব্যাপারে আমি এবং ডাঃ মানস ভুঁইয়া কেন্দ্রীয় বাণিজ্য মন্ত্রী প্রণব মুখার্জির সঙ্গে কথা বলেছি এবং আপনিও জানেন যে ডাঃ বি.সি.রায়ের আমল থেকে একটা সিদ্ধান্ত আন-অফিসিয়ালি যে পশ্চিমবাংলা থেকে কোনও আলু বাইরে পাঠানো যাবে না, সেটা এখনও স্ট্যাণ্ড করছে। পশ্চিমবাংলা থেকে বলতে পারেন আলু পাচার হচ্ছে বাংলাদেশে, এবং অন্যান্য স্টেটেও যেখানে বর্ডার আছে সেখানে এই জিনিস ঘটছে। এই তথ্যটা আপনার জ্ঞাতার্থে জানালাম। আপনি মন্ত্রী হিসাবে এটাকে সংশোধন করে নেবেন। যদি আপনি মনে করেন আপনি যে তথ্যটা দিলেন সেটা ঠিক, তাহলে হাউসকে মিসলিড করার জন্য আমি পরবর্তীকালে প্রিভিলেজ মোশন আনব। এবার আমার প্রশ্ন হল, পশ্চিমবাংলার উৎপন্ন আলু আপনি সঠিকভাবে পশ্চিমবাংলায় বিক্রি করতে পারছেন না। হোর্ডারদের উপর আপনার কোনও কন্ট্রোল নেই। আপনি বললেন নাসিক থেকে পিঁয়াজ কিনে সেখানে স্টক করবেন, সেখানে আপনি কি ইনফ্রাস্ট্রাকচার তৈরি করেছেন এবং যদি এটা ফেলিয়োর হয় তাহলে কে দায়িত্ব নেবে? আপনি না, তথ্যমন্ত্রী?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** আলুর বিষয়টি আপনি এবং ডাঃ মানস ভুঁইয়া যথেষ্ট সহযোগিতা করেছিলেন। আমি শুধু বাণিজ্য মন্ত্রীকে চিঠিই লিখিনি, আমরা তাঁর সঙ্গে বসে আলোচনা করেছি। এই কথা ঠিক যে ডাঃ বি.সি.রায়ের আমল থেকে আলু বাইরে পাঠানোর ব্যাপারে একটা রেসট্রিকশন রয়েছে। প্রণব বাবুকে বলেছি বাইরে যে আলু যাচ্ছে সেটা আটকানো প্রয়োজন তা নাহলে বাইরে যে আলু পাঠানো হচ্ছে তাতে পশ্চিমবাংলার টেড্রারদের পরিবর্তে

ওয়া দরকার, একস্‌পোর্ট লাইসেন্স দেওয়া দরকার। ডাঃ বি.সি. রায়ের আমল থেকে যে স্ট্রিকশনটা আছে সেটা এখনও ওভার রুল্‌ড হয়নি। এই সম্পর্কে আপনাদের ধন্যবাদ পনারা সহযোগিতা করেছেন। প্রয়োজন হলে আমি আবার বাণিজ্য মন্ত্রীর সঙ্গে বসতে ত্ত আছি, আপনারা আমাকে সাহায্য করবেন।

[11-40 – 11-50 A.M.]

তারপর মাননীয় সদস্য পেঁয়াজের কথা বললেন। ১২ টাকা কে.জি. দরে কলকাতার রে পেঁয়াজ বিক্রি হয়েছে। আমি পুলিশ, আড়তদার এবং হিম-ঘরের মালিকদের নিয়ে ক করেছিলাম যাতে পেঁয়াজের দর কিছুটা নিয়ন্ত্রণ করা যায়। কিন্তু দুর্ভাগ্যের বিষয় সে য়ে অল ইন্ডিয়া ট্রান্সপোর্ট স্ট্রাইক হয়েছিল। ট্রান্সপোর্ট ইউনিয়নগুলো আমাদের লেফ্‌ট ন্টের নিয়ন্ত্রাধীন ছিল না, অন্যান্য দলের ছিল, বোধ হয় মাননীয় সদস্যের দলের ছিল। পি আমরা চেষ্টা করেছিলাম, আমরা কেন্দ্রীয় ট্রান্সপোর্ট মিনিস্টারকেও বলেছিলাম যে, ন্সপোর্ট স্ট্রাইক চলতে থাকলে খাদ্য দ্রব্যের আসা যাওয়া বন্ধ হয়ে যাচ্ছে, মর্মান্তিক পার হচ্ছে। যাই হোক সেসময়ে ট্রান্সপোর্ট কস্ট—ভাড়া—এত বেশি হয়ে গেল যে, লকাতার বাজারে পেঁয়াজ ১৮ টাকা কে.জি. দরের কম দামে কেউ বিক্রি করতে পারল আমি আগেই বলেছি যে, পশ্চিমবাংলায় পেঁয়াজ উৎপাদন হয়, কিন্তু পেঁয়াজ রাখার নেও ব্যবস্থা করা যায় না। সেজন্য আমি নাসিকে লোক পাঠিয়েছিলাম। সেখানে পেঁয়াজ রার ব্যবস্থা আছে। সেখানকার ক্লাইমেটে ৯ মাস পর্যন্ত পেঁয়াজ রাখা যায়। তাই আমরা ষ্টা করছি যে, নাসিকে পেঁয়াজ কিনে সেখানেই স্টোর করে রাখব এবং যখন যে রকম য়োজন হবে নিয়ে আসব। কম দামে মানুষকে পেঁয়াজ দেবার চেষ্টা করব।

**মিঃ স্পিকার ঃ** মন্ত্রী মহাশয়, আমি আগেই বলেছি অত বিরাট উত্তর দিলে আপনারই দ হবে, ওঁরা তো ছাড়বে না। সেজন্য উত্তরটা খুব সংক্ষেপে দিতে হয়—হ্যাঁ, না দেখছি, বে, এটা আছে, ওটা আছে, এই ভাবে বলে ছেড়ে দিতে হয়। বেশি বললে ওঁরা ছাড়বে

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কেন্দ্রীয় সরকার পার্লামেন্ট চলার সময় দ্ধি না করে পার্লামেন্ট বন্ধ হয়ে যাবার পর পেট্রোল, ডিজেলের দাম প্রশাসনিক নির্দেশে বাগোপ্তা.বাড়িয়ে দিলেন, ফলে ট্রান্সপোর্টের ওপর যে চাপ সৃষ্টি হল এতে আলু, পেঁয়াজ অন্যান্য সব্জির দাম যা বাইরের স্টেট থেকে আমাদের আমদানি করতে হয় তা কি পনি নিয়ন্ত্রণে রাখতে পারবেন?

**মিঃ স্পিকার ঃ** হল না, নট অ্যালাউড।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এটা কি সত্য যে, আলুর দর যখন ড়ছিল তখন আপনি খুব তাড়াতাড়ি করে আপনার দপ্তর থেকে আলু সর্বোচ্চ দর সাড়ে টাকা কে.জি.-তে বেঁধে দিয়েছিলেন এবং তার দ্বারা আপনি আলুর দর বৃদ্ধিতে সাহায্য

করেছিলেন?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** না, এটা সত্য নয়। আমরা কোনও দর বেঁধে দিই নি

**শ্রী কালিপ্রসাদ বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, গত কয়েক দিন আগের প্রবল ক পশ্চিমবাংলার, বিশেষ করে হুগলি জেলার আলু চাষীদের ব্যাপক ক্ষতি হয়েছে। এই ব্যবসায়ীরা যাতে চাষীদের অভাবের সুযোগ নিয়ে চাষীদের কাছ থেকে কম দামে কিনে নিতে পারে তার জন্য রাজ্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করছে?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** আমি নিজে হুগলি ডিস্ট্রিক্টে গিয়েছিলাম, বিশেষ হরিপাল অঞ্চলে। সেখানে দেখে এসেছি সিরিয়াস ক্ষতি হয়েছে, চাষীরা মাথায় হাত দি কাঁদছে। আমি ডিপার্টমেন্টাল অফিসারদের ইন্সট্রাকশনস দিয়েছি সার্ভে করার জন্য কত ক্ষতি হয়েছে এবং তা কিভাবে পূরণ করা যায়। আমার মনে হচ্ছে ২/৩ দিনের আমরা রিপোর্ট পেয়ে যাব। সেই ক্ষতির হিসাবটা পেলে আমরা বলতে পারব ক্ষতি হয়েছে এবং কি করা যাবে। আমার কাছে আমাদের বিভিন্ন পার্টির কৃষক প্রতিনির্ধিরা এসেছিলেন, মেমোরেণ্ডামও দিয়েছেন। আমি তাঁদের কথা শুনেছি। শীঘ্রই সাপোর্টিং প্রাইস ডিক্লেয়ার করতে পারব, আলুর দাম ঠিক করতে পারব কাছ থেকে কি দামে আলু কেনা যাবে। এখনও পর্যন্ত সরকার কোনও সাপোর্টিং ডিক্লেয়ার করে নি। আশা করছি সুব শীঘ্রই সাপোর্টিং প্রাইস ডিক্লেয়ার করা যাবে, আলু কেনা যাবে।

### হুগলি জেলার গ্রামাঞ্চলে রাষ্ট্রীয় পরিবহনের নূতন রুট

*৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার সদর চুঁচুড়া থেকে বিভিন্ন গ্রামাঞ্চলে রাষ্ট্রীয় পরিবহনের চালাবার কোনও প্রস্তাব সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, কোন কোন রুটে এই বাস চালানো হবে বলে আশা করা যায়

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** (ক) হ্যাঁ।

(খ) হুগলি জেলার চুঁচুড়ায় জমি অধিগ্রহণের ব্যাপারে আদালতে মামলা ডিপো তৈয়ারি না হওয়া পর্যন্ত কোন কোন রুটে বাস চালানো হবে বলা সম্ভব নয়

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** এটার জন্য যে মামলা আছে সেই মামলা দ্রুত নিষ্পত্তি করার ক্ষেত্রে রাজ্য সরকারের আইনজীবী মারফত অ্যাকটিভ ইনটারভেনশন করছেন কি

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমাদের দিক থেকে সক্রিয়তার কোনও অভাব নেই।

...ধ হয় নিশ্চয়ই জানেন, ওখানকার জেলা প্রশাসন এবং যাঁরা নির্বাচিত পার্লামেন্টের সদস্য ...ছেন তাঁরা সকলে মিলে চেষ্টা করছেন। কিন্তু আমাদের নিয়ন্ত্রণের মধ্যে নেই মামলার ...সোলা করার।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** সারা হুগলি জেলার দিকটা বিচার করে অন্তত একটা কিছু ...রিকল্পনা আপনার নিশ্চয়ই আছে যে হুগলি জেলার সদর চুঁচুড়া থেকে গ্রামাঞ্চলে এই ...নের বাসের ব্যবস্থা করবেন। এই ধরনের ব্যবস্থা করছেন কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** হুগলি জেলা নিয়ে সমস্যা আছে। যে দু-একটি জেলা নিয়ে ...স্যা আছে তারমধ্যে হুগলি জেলা পড়ে। বিভিন্ন জায়গা থেকে হুগলির বিভিন্ন অঞ্চলে ...ন পরিষেবা চালু করেছি। চুঁচুড়ার ব্যাপারে অনেকদিন অপেক্ষা করার পর আমরা ইতিমধ্যে ...মরহাটি, রাজবলহাট, শ্রীরামপুর প্রভৃতি আরও কিছু সার্ভিস চালু করেছি। এবার অন্য ...য়গা থেকে যে ডিপো চালু আছে সেখান থেকে চুঁচুড়ায় বাস সার্ভিস চালু করতে চাচ্ছি। ...মধ্যে বারাসাত থেকে প্রথম সার্ভিস চালু করেছি। আরও কয়েকটি জায়গা থেকে করার ...ষ্টা করছি।

**শ্রী সৌগত রায় ঃ** হুগলির যেটা মূল রাস্তা দিল্লি রোড বিশেষ করে ডানকুনি থেকে ...২০ কিলোমিটার—এই রাস্তার অবস্থা খুবই খারাপ। তাছাড়া তারকেশ্বরের রাস্তাটি খান- ...দ ভর্তি। এমনিতেই বাসগুলি চালানও যাচ্ছে না, ব্রেক ডাউন হয়ে যাচ্ছে। মাননীয় মন্ত্রী ...শয় যে বাস চালাবার পরিকল্পনা গ্রহণ করছেন তার আগে হুগলি জেলার রাস্তার উন্নয়নের ...পারে কোনও ব্যবস্থা গ্রহণ করছেন কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** ন্যাশনাল হাইওয়ে কেন্দ্রীয় সরকারের আর এখানকার রাস্তা ...র দায়িত্ব আমার নয়, পি.ডব্লু.ডি. মিনিস্টারের। এখানে আমার কাজ হচ্ছে, বাস চালান। ...য় যদি কোনও রকমে বাস চালানো সম্ভব হয় আমি শেষ পর্যন্ত চেষ্টা করব বাস ...নো যদি দেখা যায় একেবারে বাস চালানো সম্ভব নয় তখন বাস চলবে না।

**শ্রী শীশ মহম্মদ ঃ** আগামী আর্থিক বৎসরে সমগ্র পশ্চিমবঙ্গে কতগুলি নতুন রুটে ...টি বাস চালাবার সিদ্ধান্ত গ্রহণ করেছেন বা করবেন কিনা?

[11-50 – 12-00 Noon]

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** নামের কথা বলতে হলে তো আমাকে ৭/৮ শত টা রুটের ...দিতে হয়, এটা সম্ভব? তবে চেষ্টা করছি যাতে আগামী বছরে এক হাজারের মতো ...চালাতে পারি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ওখানে মামলা থাকার জন্য ...গাটা পাওয়া যাচ্ছে না, আরামবাগে, শ্রীরামপুরে কি করছেন? শ্রীরামপুরে মাত্র ২টি ...রি রুটের বাস চলছে। এস.এস. ৪, এবং এল ৩৪ শ্রীরামপুর সাবডিভিসনে। হুগলি

জেলার অন্যত্র যাবার জন্য বাসের উন্নতির কিছু চেষ্টা করছেন? ওখানে জমি পাচ্ছেন না বলছেন কিন্তু ওখানে তো সরকারি জমি আছে, টেক্সটাইল ডিপার্টমেন্টের প্রচুর জমি আছে, বৈদ্যবাটিতে আছে, চুঁচুড়ার মামলা নিষ্পত্তি হওয়া পর্যন্ত ওয়েট করছেন, শ্রীরামপুর বাস চালানোর কোনও পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** শ্রীরামপুর খুবই প্রয়োজনীয় শহর। আমাদের করা উচিত ওখানে এডুকেশন ডিপার্টমেন্টের জমি যেটা আছে সেটা নেবার জন্য আমরা আপ্রাণ চেষ্টা করেছিলাম, কিন্তু যেটুকু ওঁরা দিতে পারছেন তার মধ্যে সম্ভব নয়। অন্য কোনও সরকারি জমি যদি থাকে যে জমি আমরা পেতে পারি সেই সিদ্ধান্ত পেলে আমি অফিসারদের সঙ্গে কথা বলব।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেট ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—বাস চলছে ভর্তি দিচ্ছেন সবই ঠিক আছে। মোবাইল চেকিং জোরদার করার কোনও ব্যবস্থা করবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** অবশ্যই করব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, সুষ্ঠু পরিবহন ব্যবস্থা শুধু হুগলি জেলায় নয়, সব জায়গাতেই সমস্যা আছে। রাস্তাঘাটের খানাখন্দ ভাঙ্গাচোরা থাকার ফলে পরিবহন ব্যবস্থা চালু করার ক্ষেত্রে অন্তরায়। আপনি পূর্ত দপ্তরের সঙ্গে এই সমস্যাটা নিয়ে সমন্বয় সাধন করার বা ন্যাশনাল হাইওয়ে যেগুলি হচ্ছে না তার ব্যাপারে আলোচনা করে কোনও উদ্যোগ আপনার দপ্তর থেকে নেওয়া হয়েছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমাদের সমন্বয় অবশ্যই আছে। আমরা চেষ্টা করছি দুর্গা দিল্লি গিয়েছিলাম, ন্যাশনাল হাইওয়ের ব্যাপারে পশ্চিমবঙ্গকে দেবার কথা ছিল ২৯ কোটি টাকা, দিয়েছেন ৯ কোটি টাকা। চেষ্টা করা হচ্ছে, রাজ্যের ক্ষেত্রে যোগাযোগ আছে

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে চুঁচুড়ায় মামলা চলছে আপনি নিশ্চয় অবগত আছেন যে আরামবাগে ট্রেন যোগাযোগ নেই, বাসই যাতায়াতের একমাত্র ভরসা। আরামবাগে সাউথ বেঙ্গল বাসের একটা ডিপো হবার কথা ছিল। আমরা দেখছি এক লক্ষ টাকার মতো একটা মঞ্জুরি পাওয়ার কথা ছিল, এ সম্বন্ধে একটু অবহিত করবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আরামবাগে করার দরকার আছে। এখন একটু অন্য জায়গায় আর্থিক গুরুত্ব দিতে হচ্ছে, আরামবাগের মতো একটা ইমপর্ট্যান্ট জায়গায় করার দরকার আছে।

### ছৌ-নৃত্য অ্যাকাডেমি

*৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে ছৌ-নৃত্যের উন্নতিকল্পে ছৌ-নৃত্য অ্যাকাডেমি করার কোনও পরিকল্পনা সরকারের াছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** না।

**শ্রী নটবর বাগদি ঃ** আপনি সরাসরি না বলে দিলেন কেন বললেন একটু বলবেন ?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** ছৌ-নাচের জন্য বা অন্য কোনও নাচের জন্য আমাদের অ্যাকাডেমি রার কোনও পরিকল্পনা নেই।

**শ্রী নটবর বাগদি ঃ** উড়িষ্যা যদি করতে পারে তাহলে এই শ্রমজীবী মানুষদের ানের জন্য এই পশ্চিমবঙ্গে না হওয়ার কারণ কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** ছৌ নাচের গুরুত্ব আমরা স্বীকার করি, সেজন্য দুটি কর্মশালা ৯৮৯-৯০ সালে এবং ১৯৯১ সালে করেছি। লোক সংস্কৃতির যে পরিষদ আছে প্রতিটি লায় জেলায় তার মাধ্যমে অন্যান্য সংস্কৃতির সঙ্গে ছৌ-নাচের উন্নতিরও চেষ্টা আমরা ছি। আদিবাসীদের যে সংস্কৃতি তাকে আরও শক্তিশালী করবার জন্য আমরা চেষ্টা ছি, কিন্তু অ্যাকাডেমি না করলে এর উন্নতি করা যাবে না সেটা ঠিক নয়। অন্যান্য তির মাধ্যমে ছৌ নাচের উন্নতি করবার চেষ্টা করে চলেছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** ছৌ-নাচের অ্যাকাডেমি গঠনের কোনও সিদ্ধান্ত হয়নি বলেছেন, ন্তু উড়িষ্যা ইতিমধ্যে এটা করেছে। আমাদের গ্রামীণ সংস্কৃতির মধ্যে শুধু ছৌ-নাচই নয়, গাম্ভীরা ইত্যাদিও রয়েছে। আমার প্রশ্ন, আগামী দিনে সার্বিকভাবে এইসব গ্রামীণ স্কৃতিকে বাঁচিয়ে রাখার জন্য আপনার দপ্তর ছৌ সমেত লোক সংস্কৃতির কোনও অ্যাকাডেমি ন করবেন কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** সাংস্কৃতিক লোক-পরিষদ রাজ্য পর্যায়ে রয়েছে, জেলায় জেলায় ছে এবং পঞ্চায়েত সমিতিতেও শিক্ষা এবং সংস্কৃতির স্থায়ী সমিতি আছে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আমি ঐ ব্যাপারে যাচ্ছি না। আমি জানতে চাই, বাংলার লোক স্কৃতিগুলিকে একত্রিত করবার জন্য অ্যাকাডেমি করবেন কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** না, এক্ষেত্রে অ্যাকাডেমি করবার কোনও পরিকল্পনা নেই।

**শ্রী নিশিকান্ত মাহাতো ঃ** ছোটনাগপুর এবং পুরুলিয়া জেলার ছৌ এবং টুসু আমাদের তির একটা দিক। আজকে এই ছৌ ডান্স শিল্পীরা বিশ্বভ্রমণ করছেন এবং বিভিন্ন দেশে প্রশংসাও পাচ্ছেন। সেদিক থেকে পুরুলিয়া এবং ছোটনাগপুর অঞ্চলের এই ছৌ-কে অবহেলা করা হচ্ছে, রাজ্য সরকারের সংস্কৃতি দপ্তর ছৌ এবং টুসুকে গুরুত্ব দিচ্ছেন যাতে ছোটনাগপুরে এবং পুরুলিয়া জেলার এই সংস্কৃতির আরও প্রসার লাভ ঘটে

তারজন্য কোনও পরিকল্পনা আপনার আছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস** ঃ আপনি ছৌ এবং টুসু সম্পর্কে যা বললেন তারসঙ্গে আমরাও একমত, কিন্তু অ্যাকাডেমি না করলে সংস্কৃতির উন্নতি করা যাবে না এটা ঠিক নয়। সেজন্য উপযুক্ত প্রশিক্ষণের মধ্যে দিয়ে একে আরও উন্নত পর্যায়ে নিয়ে যাবার জন্য আমরা বিভিন্ন কর্মসূচি পালন করে চলেছি। কিন্তু অ্যাকাডেমি গঠন করবার কোনও পরিকল্পনা আমাদের নেই।

**শ্রী সৌগত রায়** ঃ রাজ্য সরকার ছৌ-এর ব্যাপারে অ্যাকাডেমি করতে চাচ্ছেন না কিন্তু আমরা দেখছি যে, তাঁরা নাট্য অ্যাকাডেমি, সঙ্গীত অ্যাকাডেমি, উর্দু অ্যাকাডেমি বাংলা অ্যাকাডেমি ইত্যাদি করেছেন। আবার রাজ্য সরকারের একটি দপ্তর—পর্যটন দপ্তর অশ্লীল হিন্দি গানের অনুষ্ঠান করে সেখানে 'চোলি কে পিছে' গাইয়ে শুনিয়েছেন। আমি তাই জানতে চাই, এই সরকারের সাংস্কৃতিক নীতিটা কি? সেটা কি লোক সংস্কৃতিকে অবহেলা করে ঐ ধরনের অপ-সংস্কৃতির বন্যায় পশ্চিমবাংলাকে গ্রাস করানো?

**শ্রী কান্তি বিশ্বাস** ঃ আমাদের যে সঙ্গীত অ্যাকাডেমি আছে তার একটি অংশ হচ্ছে নৃত্য এবং তারমধ্যে কথাকলি, ভারত নাট্যম যেমন পড়ে তেমনি ছৌও পড়ে। তাই আমাদের আলাদাভাবে এরজন্য অ্যাকাডেমি করবার কোনও পরিকল্পনা নেই।

[12-00 – 12-10 P.M.]

## POINT OF INFORMATION

**Mr. Speaker** : Mr. Rabin Deb, What is your point of information

**শ্রী রবীন দেব** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা ইনফমেশন এই হাউসে রাখতে চাই। আজকে আমেদাবাদের মটেরা স্টেডিয়ামে ভারত বনাম শ্রীলঙ্কার মধ্যে অনুষ্ঠিত তৃতীয় টেস্টের প্রথম দিনে ভারতের গৌরব কপিলদেব নিখাঞ্জ শ্রীলঙ্কার তিলক রত্নের উইকেটটি দখল করে মোট ৪৩২টি উইকেট দখল করার মধ্যে দিয়ে গোটা বিশ্বে একটি নজির স্থাপন করেছেন। এটাতে ভারত পৃথিবীর ইতিহাসে একটা নতুন মাত্রা যুক্ত করেছে তার এই উইকেট দখলের রেকর্ড স্থাপনের জন্য আমাদের এই সভা থেকে কপিলদেবকে অভিনন্দন জানানো হোক।

## Starred questions

## (to which written answers were laid on the Table)

### রাষ্ট্রীয় পরিবহন সংস্থার বিকেন্দ্রীকরণ

*৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৯) **শ্রী অমিয় পাত্র** ঃ পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের তিনটি রাষ্ট্রীয় পরিবহন সংস্থাকে বিকেন্দ্রীকরণ করার কথা সরকার বিবেচনা করছেন ; এবং

(খ) সত্যি হলে, কয়টি পৃথক সংস্থা গঠিত হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** বিকেন্দ্রীকরণ করার কথা বিবেচনা করা হচ্ছে না তবে নতুন দুটি কর্পোরেশন করার কথা ভাবা হচ্ছে।

**রাস্তাঘাটে বসবাসকারি শিশুদের কল্যাণে পরিকল্পনা**

*৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৬) **শ্রী দিলীপ মজুমদার ঃ** সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

রাস্তাঘাটে বসবাসকারি শিশুদের যত্ন ও সুরক্ষার জন্য কেন্দ্রীয় কল্যাণ মন্ত্রকের কোনও পরিকল্পনার কথা রাজ্য সরকারের জানা আছে কিনা?

**সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** হ্যাঁ, আছে।

**পুরুলিয়া জেলায় ডি.সি.এম. বাস সার্ভিস**

*৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮২) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পুরুলিয়া শহর থেকে অযোধ্যা পাহাড় ভায়া বাঘমুণ্ডী বলরামপুর এবং পুরুলিয়া থেকে অযোধ্যা ভায়া সিরকাবাদ সড়কটিতে ডি.সি.এম. বাস সার্ভিস চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**নন্দীগ্রাম-কলকাতা বাস সার্ভিস**

*৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭১) **শ্রী শক্তি বল ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় নন্দীগ্রাম থেকে কলকাতা পর্যন্ত সরকারি বাস চালানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ চালু করা হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে কোনও পরিকল্পনা নাই।

(খ) মেদিনীপুরে ডিপো তৈরির কাজ শেষ হলে বিবেচনা করা হবে।

### দক্ষিণ দিনাজপুর জেলার সরকারি বাস

*৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৭) **শ্রীমতী মিনতি ঘোষ ঃ** পবিরহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ দিনাজপুর জেলায় সরকারি বাসের সংখ্যা কত ;

(খ) বাস প্রতি কর্মীর সংখ্যা কত ; এবং

(গ) কোন্ বিভাগে কত কর্মী নিযুক্ত আছেন?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৪৭ টি

(খ) ৭ জন (৬.৭ জন)

| (গ) | | |
|---|---|---|
| | ট্রাফিক | ২৩৩ জন |
| | ওয়ার্কশপ মেইনটেনেন্স | ৪৬ জন |
| | অন্যান্য | ৩৭ জন |
| | | মোট ৩১৬ জন |

### উত্তরবঙ্গে বান্যাত্রাণ

*৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯০) **শ্রী দিলীপ মজুমদার ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) উত্তরবঙ্গে সাম্প্রতিক বন্যায় ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের জন্য মোট কত টাকা সাহায্য ঋণ বাবদ রাজ্য সরকারকে ব্যয় করতে হয়েছে ; এবং

(খ) এ-বাবদ কেন্দ্রীয় সরকারের নিকট হতে কত টাকা কি শর্তে পাওয়া গেছে?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মোট ১৫,০০,৩২,৪১৫.০০ টাকা (পনের কোটি বত্রিশ হাজার চারশত পনের টাকা) মাত্র। ত্রাণ সাহায্য বাবাদ রাজ্য সরকারের ত্রাণ বিভাগ থেকে মঞ্জুর করা হয়েছে। সবটাই অনুদান হিসাবে দেওয়া হয়েছে। ঋণ বাবদ নয়। (২৫শে জানুয়ারি ১৯৯৪ পর্যন্ত)

(খ) না।

### পুরুলিয়া জেলায় ভেটেরিনারি ট্রেনিং কলেজ

*৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৩) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** প্রাণীসম্পদ-বিকাশ

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় ভেটেরিনারি ট্রেনিং কলেজ করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কিনা ; এবং

(খ) থাকলে, কত দিনের মধ্যে তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**প্রাণী সম্পদ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পুরুলিয়া জেলায় ভেটেরিনারি ট্রেনিং কলেজ করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন নাই।

(খ) প্রশ্ন উঠছে না।

## সি.টি.সি.-র বাসসংখ্যা

*৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৩) **শ্রী শক্তি বল ঃ** পবিরহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে সি.টি.সি.-র বাসসংখ্যা কত ;

(খ) এই সকল বাসে সি.টি.সি-র কত সংখ্যক কর্মচারী নিযুক্ত আছেন ; এবং

(গ) বাসগুলি থেকে বার্ষিক কি পরিমাণ আর্থিক লাভ বা ক্ষতি হচ্ছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১০১ টি।

(খ) ৪০৫ জন।

(গ) গত এক বছরে বাস চালানোর দরুন আনুমানিক ২০ লক্ষ টাকা লাভ হইয়াছে।

## পুরুলিয়া জেলায় ভেটেরিনারি কেন্দ্র

*৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৫) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** প্রাণীসম্পদ-বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় কতগুলি ভেটেরিনারি কেন্দ্র আছে ; এবং

(খ) উক্ত জেলার কাশিপুর ব্লকে নতুন কোনও ভেটেরিনারি কেন্দ্র স্থাপন করার পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(গ) থাকলে, কত দিনের মধ্যে তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**প্রাণী সম্পদ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পুরুলিয়া জেলায় মোট ১৩৯ টি ভেটেরিনারি কেন্দ্র আছে। এছাড়া ৩ টি তরল এবং ১২টি হিমায়িত গোবীজের কৃত্রিম প্রজনন কেন্দ্রও আছে।

(খ) পুরুলিয়া জেলার কাশিপুর ব্লকে নতুন কোনও ভেটেরিনারি কেন্দ্র স্থাপন করার পরিকল্পনা আপাতত সরকারের নাই।

(গ) প্রশ্ন ওঠে না।

## ADJOUNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received two notices of Adjounment Motion. The first is from Shri Saugata Roy on the subject of reported death of one Badulal Patwa consequent upon the attack of some miscreants near Majerhat Bridge on 7.2.1994 and the second is from Shri Abdul Mannan on the subject of reported death of Shri Kamalesh Sarkar, Headmaster of Raghunathpur High School and a student by police firing on the agitating students.

The subject matters of the motions do not call for adjournment of the business of the House. Members may call the attention of the Ministers concerned through Calling Attention, Question, Mention, etc

I, therefore, withhold my consent to the motions.

One member may, however, read out the text of the motion as amended.

**Shri Saugata Roy :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely,–

The death of one Badulal Patwa at SSKM Hospital yesterday. Shri Patwa was a goldsmith and was returning home on Sunday night, when their car was attacked near the Majerhat Bridge. Some miscreants from a Taxi threw chilli powder in the eyes of the occupants of the car and attacked Shri Patwa with a dagger The car was normally used by Miss Mamata Benerjee M.P. President, West Bengal Youth Congress, when she was in Calcutta. Car No. being WB–0Z–4718 and she was supposed to use the car that night also, but cancelled her programme at the last moment. This leads me to suspect that the attack was directed at Mamata Benerjee, a popular leader Hence there should be a thorough investigation into the matter and steps should be taken to ensure Miss Banerjee's security.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received ten notices of Calling Attention namely :–

| | | |
|---|---|---|
| i) | Reconstruction of river dams and roads in North Bengal following the last flood. | : Shri Nirmal Das |
| ii) | Extensive damage of Rabi Crops in the districts of Hooghly and Midnapore in recent hailstorms. | : Dr. Manas Bhunia, Shri Abdul Mannan and Shri Shibaprasad Mallick |
| iii) | Reported death of a forest department worker by the attack of tiger at Sundarban | : Shri Tapan Hore. |
| iv) | Reported lack of supply of electricity in Mohishagote gram Panchayat area of Midnapore district. | : Shri Sailaja Kumar Das |
| v) | Reported police firing at Manbazar Thana in Purulia district on 7.2.94 | : Shri Monohar Tirkey |
| vi) | Reported death of new born babies in a city Nursing Home. | : Shri Santasri Chatterjee |
| Vii) | Reported death of one Kamalesh Sarker in SSKM Hospital. | : Shri Gyan Singh Sohanpal. |
| Viii) | Reported attack on the car of Smt. Mamata Banerjee, M.P. near Majherhat Bridge of Calcutta. | : Shri Sudip Bandyopadhyay and Shri Sandhan Pande. |
| ix) | Reported arrest of Shri Krishnendu Narayan Chowdhury, the president of Juba Congress, Malda. | : Shri Birendra Kumer Moitra. |
| x) | Reported attack on Nigon Village of Mangolkote P.S. on 25.1.94. | . Shri Saugata Roy. |

I have selected the notice of Shri Santasri Chatterjee on the Subject of 'Reported death of new born babies in a City Nursing Home'.

The Minister-in-charge may pleasure make a statement to-day, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir the Statement will be made on 11th February, 1994.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রাজ্যের শিক্ষা প্রতিষ্ঠানগুলিতে অবাঞ্ছিত রাজনৈতিক হস্তক্ষেপ এবং শিক্ষক, শিক্ষাকর্মীর উপরে রাজনৈতিক আক্রমণ আজকে কোন পর্যায়ে এসে দাঁড়িয়েছে সেটা আমি আপনার মাধ্যমে এই হাউসের সামনে রাখতে চাই। দক্ষিণ দিনাজপুরের কুমারগঞ্জে শিক্ষক কমলেশ সরকারকে আক্রমণ এবং তার পরিণতিতে মর্মান্তিক এবং জঘন্য একটা দৃষ্টান্ত স্থাপন করেছে। স্যার, আজকে আধিপত্য বিস্তারের রাজনীতি শিক্ষা প্রতিষ্ঠানগুলির সর্বস্তরে চলছে। প্রাথমিক বিদ্যালয় থেকে শুরু করে মাধ্যমিক স্কুল কলেজ পর্যন্ত সর্বস্তরে এই শিক্ষা প্রতিষ্ঠানগুলিকে কুক্ষিগত করার জন্য দলীয় রাজনীতি করছে। তার ফলে গোটা পশ্চিমবাংলায় শিক্ষা জগতে গণতন্ত্র আজ ধর্ষিত, শিক্ষার স্বাধীকার, শিক্ষার অটোনমির উপর আক্রমণ হচ্ছে। আমরা দেখেছি আগে ম্যানেজিং কমিটি, পরিচালন কমিটিতে প্রশাসক নিয়োগ করে শিক্ষার স্বাধীকার হরণ করা হয়েছিল। এখন এই শিক্ষার স্বাধীকার হরণ করার অন্য একটা পথ নেওয়া হয়েছে। গোটা পশ্চিমবাংলায় শাসক দলের সন্ত্রাসের মাধ্যমে স্বাধীকার হরণ করা হচ্ছে, তাঁদের আনুগত্য নিয়ে না চললে টিকে থাকা যাবে না। এই জিনিস ঘটলে শিক্ষকরা তাঁদের মান সম্মান নিয়ে শিক্ষা প্রতিষ্ঠানে পরিচালনা করতে পারেন না। তিনি একজন প্রবীণ শিক্ষক, তিনি একজন আদালতের আদেশপ্রাপ্ত শিক্ষক, তাঁকে বরখাস্ত শিক্ষক বলা হচ্ছে। মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় বিবৃতি দিলেন তিনি বরখাস্ত শিক্ষক। এ.বি.টি.এ বলল তিনি দুর্নীতিগ্রস্ত শিক্ষক। আমি সমস্ত ঘটনার বিচার বিভাগীয় তদন্তের দাবি করছি। এই শিক্ষককে সরকারী হাসপাতালে নিয়ে যাবার পর তাঁর প্রতি অবহেলা করা হয়েছে, ৫ দিন তাঁকে ফেলে রাখা হয়েছে, তারপর তাঁকে ইনটেনসিভ কেয়ারে নিয়ে যাওয়া হয়েছে। যদি ওই শিক্ষককে ভালভাবে চিকিৎসা করা হত তাহলে তিনি আরোগ্য লাভ করতে পারতেন। আমরা এই সমগ্র ঘটনার বিচার বিভাগীয় তদন্ত চাই। শিক্ষার ক্ষেত্রে রাজনৈতিক হস্তক্ষেপ বন্ধ করতে হবে, পশ্চিমবাংলায় শিক্ষার ক্ষেত্রে অরাজকতা দূর করতে হবে। অশোক মিত্র কমিশন বলেছিলেন শিক্ষা ক্ষেত্রে শান্তি ফিরে এসেছে

(গোলমাল)

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দিল্লির সরকার দেশের জনগণের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করেছেন। গত কয়েক দিনের মধ্যে বাজেট অধিবেশন শুরুর আগে চাল, গম, চিনি, রান্নার গ্যাস এই সমস্ত জিনিসের মূল্য বৃদ্ধি ঘটিয়েছে। অথচ ১৯৯১ সালের কংগ্রেসের নির্বচনী ইস্তাহারে উল্লেখ করেছিলেন যে ১০০ দিনের মধ্যে জিনিস পত্রের দাম কমিয়ে আনবেন। বিশেষ করে ডিজেলের দাম ১৯৯১ সালের জুলাই মাসের মধ্যে কমিয়ে আনবেন। আমরা অত্যন্ত উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি যে কেন্দ্রীয় সরকার প্রশাসনিক ফতোয়ার মাধ্যমে পেট্রোল ডিজেলের দাম বৃদ্ধি ঘটিয়ে দেশের জনগণের উপর নতুন করে আক্রমণ নামিয়ে এনেছে। আমি এই কথা উল্লেখ করতে চাই ১৯৯১ সালের পর থেকে নরসিমা রাও-এর সরকার এই নিয়ে ৩ বার পেট্রোলের দাম বাড়াল। এ ছাড়া হাই স্পিড ডিজেলের দাম বাড়ানো হয়েছে যার ফলে প্রতিটি জিনিস পত্রের দাম বাড়বে। ইতিমধ্যে রেকর্ড করেছে

১৯৬ দিনের মধ্যে এই সরকার চাল, গম, চিনি, কয়লা, পেট্রোল, ডিজেল এই সমস্ত জিনিসের দাম বাড়িয়ে। এর বিরুদ্ধে আমি এই হাউসে প্রতিবাদ জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি জানাচ্ছি আজকে বামফ্রন্টের পক্ষ থেকে রানি রাসমনি রোডে এই মূল্য বৃদ্ধির প্রতিবাদে সমাবেশ ডাকা হয়েছে। গোটা দেশ জুড়ে এই প্রতিবাদ সংগঠিত হচ্ছে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, এটা আমরা এর আগেও হাউসে বারবার বলেছি যে কংগ্রেস কেন্দ্রীয় নেতাদের নিরাপত্তার প্রশ্নে এই সরকার বরাবর কিছুটা গাফিলতি দেখান। আমরা মমতা ব্যানার্জির উপরে হামলা হবার যে প্রচেষ্টা হয়েছিল তা বলেছি। সেই হামলা কি কারণে হয়েছিল, কেন হয়েছিল সেগুলো নিশ্চয়ই পুলিশ তদন্ত করবে। কিন্তু আমরা বারবার দেখছি যে মমতা ব্যানার্জিকে প্রাণে মেরে ফেলবার চেষ্টা হচ্ছে। এই আশঙ্কা এই বাংলার প্রতিটি মানুষের মনে আজকে দেখা যাচ্ছে। এরা মনে করছে যে মমতা ব্যানার্জিকে মেরে ফেললে এরা বহাল তবিয়তে আরও কয়েক বছর ক্ষমতায় থাকতে পারবে। মমতা ব্যানার্জি যে 'জনসংযোগ যাত্রা' করছেন তাতে লক্ষ লক্ষ লোক সামিল হচ্ছে। এদের আশংকা যে আগামীদিনে এই মহিলা নেত্রী হিসাবে উঠে আসবেন, তাই তাঁর এই উত্থাপনকে যেভাবে ঠেকাতে চাইছেন, তাই তাঁর উপরে এই ধরনের ঘটনাগুলো ঘটছে। তাঁর উপরে যে হামলা হয়েছে, যে ঘটনা ঘটেছে তার প্রকৃত তদন্তের অনুরোধ আমি আপনার মাধ্যমে সরকারের কাছে রাখছি। মমতা ব্যানার্জির নিরাপত্তার প্রশ্নে রাজ্য সরকার যেন যথাযথ গুরুত্ব দেয়, এই অনুরোধ জানাচ্ছি। কারণ, আমরা আশংকা প্রকাশ করছি যে তাঁকে কোনও না কোনও ভাবে রাজনৈতিক মঞ্চ থেকে সরিয়ে দেবার জন্য হত্যা করার নানা রকম কৌশল হচ্ছে। এরা জানে যে এদের লক্ষ্যের ভিত্তিটা কি। আমি আপনার মাধ্যমে অনুরোধ করব, মুখ্যমন্ত্রীকে এই সভায় এসে বলুন যে মমতা ব্যানার্জির নিরাপত্তার প্রশ্নে সম্পূর্ণ দায়িত্ব যা নেবার তা তিনি নেবেন। আমরা আশা করব, এর মধ্যে কোনও রকম রাজনীতির বিষয়কে যেন না টেনে আনা হয়। মমতা ব্যানার্জিকে যে হত্যা করা হতে পারে এই এই আশংকা আমরা বিভিন্ন সময়ে করেছি। মমতা ব্যানার্জি একজন সংসদ সদস্য ও প্রাক্তন মন্ত্রী, তাঁকে নিরাপত্তার দেবার জন্য যে এস্‌কর্ট ভ্যান দেওয়া হয়েছিল তা কিছুদিন আগে প্রত্যাহার করে নেওয়া হয়েছে। এটা উদ্দেশ্যপ্রণোদিতভাবেই করা হয়েছে। আজকে পশ্চিমবাংলার প্রতিটি মানুষ চিন্তিত যে এই মহিলানেত্রী কোনও ভাবেই বাঁচবে না। আজকে হাউসে যখন এই রকম একটি সংবেদনশীল বিষয় নিয়ে আলোচনা হচ্ছে তখন দেখছি যে ওঁরা চেঁচামেচি করছেন। এর দ্বারাই বোঝা যায় যে এদের প্রকৃত উদ্দেশ্যটা কি? আমি বলব যে মুখ্যমন্ত্রী এখানে এসে বলুন, মমতা ব্যানার্জির নিরাপত্তার প্রশ্নে সভাকে আশ্বস্ত করুন।

**শ্রীমতী অনুরাধা পুততুণ্ডা :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে এই বিষয় একটি গুরুত্বপূর্ণ বিষয় উপস্থিত করছি এবং মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ৬ তারিখে মহেশতলায় রাজ্যের বিভিন্ন জেলাগুলির সাথে যখন সাক্ষরতার

কর্মসূচি চলছিল, তখন ওখানে সাক্ষরতার এই রকম একটি মহিলা কেন্দ্র, যেখানে একজন মহিলা সাক্ষরতার কর্মসূচি চালাচ্ছিলেন সেখানে তিনি আক্রান্ত হলেন। স্যার, আমরা দেখছি যে বিভিন্ন সময়ে মহিলাদের নিরাপত্তা পশ্চিমবাংলায় বিঘ্নিত হচ্ছে। আমরা দেখছি [illegible] সাক্ষরতা কেন্দ্রগুলিতে যেখানে সবাই এগিয়ে আসছেন সেখানে, বিভিন্ন জায়গায় এই [illegible] ঘটনা ঘটছে। মহেশতলায় সন্ধ্যা ব্যানার্জি তাঁর নিজের সমস্ত কাজকর্মকে বাদ দিয়ে এই কেন্দ্রটি চালাচ্ছিলেন, তিনি আক্রান্ত হলেন। তাঁকে আক্রমণ করা হয়েছে মাথাকে লক্ষ্য করে, তাঁকে হত্যা করার উদ্দেশ্য নিয়েই এইভাবে আক্রমণ করা হয়েছে। সেখানে [illegible] পাঠরতা, তাঁরা তাঁকে বাঁচাবার জন্য এগিয়ে এসেছেন। আমরা দেখছি যে আমাদের বিরোধী দলের বন্ধুরা বিভিন্ন সময়ে বিভিন্ন বিষয়াদি হাউসের নজরে আনেন এবং নানভাবে কুৎসিত বর্ষণ করেন। আমার আগে এখানে তাঁদের এক নেত্রীর কথা বলছিলেন।

[12-10 – 12-20 P.M.]

আমরা দেখছি বিভিন্ন সময়ে কি তাদের দলের মধ্যে কি বাইরে অন্যান্য [illegible] মানুষকে আক্রমণ করছে। এই ক্ষেত্রে দেখলাম যে যারা আক্রমণ করলেন তারা [illegible] দলেরই কর্মী। তারা সমাজবিরোধী কাজকর্মে লিপ্ত থাকেন। এমন কি এইরকম [illegible] আছে যে, তারা বেআইনি অস্ত্রশস্ত্রের ব্যবস্থা করেন এবং সেগুলো বেআইনি পাচার [illegible] এরফলে এমন কতগুলি পত্রিকা আছে যারা বামফ্রন্টের পক্ষের নয়, বিপক্ষে আছে [illegible] ওদের এই আচরণে বিরোধিতা করেছেন। গতকালের টি.ভিতে এই খবর দেওয়া [illegible] সেই কারণে আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন করছি [illegible] অবিলম্বে ওই আসামীদের গ্রেপ্তার করা হয়।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ [illegible] মাননীয় পূর্তমন্ত্রী এবং মৎস্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যের মৎস্যমন্ত্রী [illegible] চাষের জন্য প্রাইজ পেয়েছেন, পরের বছরেও যাতে প্রাইজ পান তারজন্য আগাম [illegible] জানিয়ে রাখছি। কিন্তু তিনি পুকুর পাবেন কোথায়? রাস্তাকেই এখন পুকুর [illegible] করতে হবে। আমার কেন্দ্র বাগনান থেকে কমলপুর এবং বিশেষ করে [illegible] হোগলাপুকুর পর্যন্ত যে রাস্তা আছে তার অবস্থা এমন খারাপ যে গত বছরে বৃষ্টিতে [illegible] রাস্তাই পুকুরে স্থান পেয়েছে। তাই আমার মনে হয় এইসব রাস্তা পেয়েই মৎস্যমন্ত্রী [illegible] চাষ করে প্রাইজ পেয়েছেন। এতে মৎস্য চাষ করার কোনও অসুবিধা হবে না। সেই কারণে আমি আপনার মাধ্যমে পূর্ত তথা মৎস্যমন্ত্রীর কাছে জানতে চাই যে, এই রাস্তাতে [illegible] বা বাস চলাচল করবে, না মৎস্য চাষ হবে সেটা আমাদের বলুন। সেই কারণে [illegible] আপনার মাধ্যমে দুই মন্ত্রীরই দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাত্বিককুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে [illegible] স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলায় অক্‌টোবর-মার্চ মাসে বহু ট্যুরিস্ট আসে কিন্তু বর্তমানে রাস্তায় এমনভাবে চাঁদা আদায় করা হচ্ছে যে ট্যুরিস্টদের খুব হেনস্থা [illegible] হচ্ছে। রাস্তার মধ্যে বাস আটকে চাঁদা আদায় করা হচ্ছে। আমি এই ব্যাপারে [illegible]

মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি যাতে অবিলম্বে এই সমস্ত বেআইনি কুকর্ম অতি সত্বর বন্ধ করা হয়।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সারা রাজ্যের মানুষ দেখছে যে, গত কয়েকদিন আগে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী গোসাবাতে পাখিরালয়ে বিশ্রাম নিতে চেয়েছিলেন সুন্দরবনের শোভা উপভোগ করবে জন্য এবং তারই ফলে একটি নির্মম মৃত্যুর ঘটনা ঘটেছে। সমস্ত অফিসারদের আপত্তি সত্বেও নিজের জীবন বিপন্ন করে মুখ্যমন্ত্রীর জন্য জেটি বানাতে গিয়ে অজিত মণ্ডল নামে একজন ব্যক্তি বাঘের মুখে পড়ে। সে বন কাটতে গিয়ে বাঘের মুখে পড়ে এবং মৃত্যু ঘটে। এই ব্যাপারে বন বিভাগ থেকে মন্ত্রী কল্পিত বিবৃতি দিয়েছেন। আমার দাবি যে মুখ্যমন্ত্রীর তহবিল থেকে ওই অজিত মণ্ডলের পরিবারকে ক্ষতিপূরণ হিসাবে ৫ লক্ষ টাকা দেওয়া হোক এবং পরিবারের একজনকে চাকুরি দেওয়া হোক। মুখ্যমন্ত্রী স্বয়ং এখানে এসে এই বিষয়ে বিবৃতি দিন যে সেদিন কি ঘটনা ঘটেছিল, এই দাবি আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী কালিপ্রসাদ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, গত ১লা এবং ২রা ফেব্রুয়ারি তারিখে যে বৃষ্টি হয়েছে তাতে হুগলি জেলাতেও প্রচুর শিলা বৃষ্টি হয়েছে এবং এরফলে সমস্ত ফসল নষ্ট হয়ে গেছে। বিশেষ করে আলুর ফলন সমস্ত নষ্ট হয়ে গেছে। এরফলে চাষীরা ব্যাঙ্কের ঋণ এবং সমবায়ের ঋণ শোধ করতে পারবে না এবং মহাজনদের কাছে যে ঋণ নিয়েছে তাও শোধ করতে পারবে না।

[12-20 – 12-30 P.M.]

এই অবস্থায় হুগলি জেলার অর্থনীতিকে চাঙ্গা করার জন্য আমাদের মাননীয় কৃষি মন্ত্রীর কাছে আমি আবেদন করছি যা ক্ষতি হয়েছে তার পরিমাণ প্রায় ১০০ কোটি টাকারও বেশি এবং সেই টাকা ক্ষতিপূরণ দেওয়া হোক এবং আগামী ফসলের সময় চাষীরা যাতে ব্যাপক ঋণ পান, সমবায় এবং কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে সেই বিষয়ে ব্যবস্থা অবলম্বন করা হোক।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি এই রাজ্যের মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, গত রবিবার মাঝেরহাট ব্রিজের কাছে মমতা ব্যানার্জির গাড়ির উপর যে আক্রমণ হল এবং গাড়িতে যে একজন যাচ্ছিল সেই আক্রমণের ফলে সে মারা গেল। এর ফলে দেখা যাচ্ছে এই রাজ্যে হিংসা ছড়াচ্ছে। মমতা যেহেতু সারা গ্রামবাংলায় লক্ষ লক্ষ মানুষের কাছে যাচ্ছে এবং তাদের সমর্থন পাচ্ছে তাই এই হিংসার ষড়যন্ত্র করে তাকে হত্যা করার চেষ্টা করা হচ্ছে। স্যার, একটা কথা বলা দরকার আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর ৮২ বছর বয়স হয়েছে, কিন্তু উনি একটা স্টেট মিনিস্টার রাখলেন না। এর আগে বুদ্ধদেব বাবু যখন ছিলেন তখন তিনি পুলিশের দিকটা দেখতেন, কিন্তু এখন দেখার কেউ নেই। ফলে

চারিদিকে হিংসা ছড়াচ্ছে। স্যার, একজন স্টেট মিনিস্টার রাখলে উনি ভালোভাবে দেখতে পারবেন, উনি রেসকোর্সের মাঠে যেতে পারবেন। একজন রাষ্ট্রমন্ত্রী না রাখলে ক্রিমিনাল কন্ট্রোল করা যাবে না। মানুষের মাথার খুলি নিয়ে ক্রিমিনালরা নাচছে, ওনারা ঠান্ডা ঘরে বসে আলোচনা করছেন। উত্তরবাংলার মানুষের অবস্থা খারাপ। সেখানে আমরা গিয়েছিলাম, কোচবিহারে এর পরে আর মন্ত্রীরা দাঁড়াতে পারবে না। মমতা ব্যানার্জিকে হত্যা করার যে ষড়যন্ত্র হয়েছিল এবং সেই রকম হিংসা যাতে না ছড়ায় তার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমার এলাকার একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি মাননীয় ভূমি এবং ভূমি সংস্কার বিষয়ের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হস্তক্ষেপ দাবি করছি। আমাদের এলাকায় বছরখানেক আগে পুরাপাড়া মৌজায় মাঠ খসড়া হয়েছিল এবং মাঠ খসড়ার পরে যখন পড়চা দেওয়া হয়েছে তখন দেখা যাচ্ছে মাঠ খসড়ার কাগজে কিছুই লেখা হয়নি। দু-একটা লোককে ছিটে-ফোঁটা দেওয়া হয়েছে। আমি মাননীয় মন্ত্রীর কাছে দরখাস্ত করি এই বিষয়ে এবং তিনি মুর্শিদাবাদের বি.এল.আর.ও-কে জানান এবং তিনি বলেন মাঠ খসড়া এখন করা যাবে না, পরে করা হবে। কিন্তু ছয় মাস হয়ে গেল এখন কিছু করা হয়নি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ সমস্যার কথা এখানে উল্লেখ করছি। রাস্তার অবস্থা সম্বন্ধে এখানে প্রত্যেক বিধায়কই বিভিন্নভাবে বলছেন। আমি একটা গুরুত্বপূর্ণ রাস্তার কথা এখানে বলছি। হলদিয়া মেচেদা রোড যেটা একটা স্টেট হাইওয়ে হিসাবে গুরুত্ব পাওয়া উচিত এবং যে রাস্তাটি দুটো শিল্প নগরীকে সংযুক্ত করেছে, আজকে সেই রাস্তার অবস্থা খুব ভয়াবহ। এদিকে লক্ষ লক্ষ টাকা খরচ করে হলদিয়া উৎসব করা হচ্ছে, ফুর্তি করা হচ্ছে। তিন বছর ধরে এই দুটো শিল্পনগরের সংযোগকারী রাস্তাটার সারাই করবার কোনও ব্যবস্থা করা হয়নি। সেই রাস্তায় গত তিন বছর ধরে কত মানুষ অ্যাক্সিডেন্টে মারা গেছে তার হিসাব নেই। রাজ্যপাল যখন ঐ এলাকায় গিয়েছিলেন তাঁকে আমি এই রাস্তা সম্পর্কে বলেছিলাম, চিফ ইঞ্জিনিয়ার এবং অন্যান্য অফিসার সকলকে বলেছি, গণতান্ত্রিক পদ্ধতি যত জানা আছে সব প্রয়োগ করেছি কিন্তু এখনও পর্যন্ত কিছুই হয়নি। গত তিন মাসের মধ্যে ঐ রাস্তায় সাতজন মারা গেছে অ্যাক্সিডেন্টে, আরও বাস অ্যাক্সিডেন্টে বহু লোক মারা যাচ্ছে। সুতরাং আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে এই রাস্তাটি মেরামতির ব্যাপারে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী আবু আয়েস মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। গত ৫ই ফেব্রুয়ারি মন্তেশ্বর বিধানসভা কেন্দ্রের বস্তীপোতা গ্রামে সকাল সাতটা থেকে সন্ধ্যা পর্যন্ত একদল কংগ্রেসি গুন্ডা বিভিন্ন ধারাল অস্ত্রশস্ত্র এবং বোমা পাইপ গান নিয়ে তাণ্ডব চালায়। সকাল সাতটায় জমি থেকে জল নিকাশিকে কেন্দ্র করে একদল কংগ্রেসি গুণ্ডা সইদুল মল্লিকের নেতৃত্বে কাজল মল্লিক বলে একজন সি.পি.এম. সমর্থককে আহত করে। আহত অবস্থায়

কোনও রকমে সে গ্রামে পালিয়ে আসে। গুণ্ডারা তার পেছনে পেছনে তাড়া করে সেই গ্রামে আসে এবং বোমা পাইপ গান, ধারাল অস্ত্রশস্ত্র নিয়ে বাড়ি বাড়ি আক্রমণ করতে শুরু করে। তারা পঞ্চায়েত সদস্যর বাড়ি ভাঙচুর করে এবং লুঠ করে। অনেক নিরীহ সাধারণ মানুষের বাড়িতে বোমা ফাটানো হয়, লুঠ করা হয় এবং ভাঙচুর করা হয়। খবর পেয়ে বেলা একটা নাগাদ পুলিশ আসে। পুলিশ এসে যখন পরিস্থিতিকে নিয়ন্ত্রণ করার চেষ্টা করছে এবং সাধারণ মানুষের কাছ থেকে ঘটনার বিবরণ লিপিবিদ্ধ করতে শুরু করে সেই সময় গ্রামের অন্য প্রান্তে কুখ্যাত কংগ্রেস কর্মী সুফিয়া রহমন মল্লিকের নেতৃত্বে একদল গুণ্ডা মদন মল্লিককে ধারাল অস্ত্র দিয়ে আঘাত করতে থাকে, খবর পেয়ে পুলিশ সেই জায়গায় যায়, দুর্বৃত্তরা পালিয়ে যায়। পুলিশ মদন মল্লিককে রক্তাক্ত ও অজ্ঞান অবস্থায় মেমারী হাসপাতালে পাঠায়, ওখানকার ডাক্তার তাকে ওখানে চিকিৎসা হবে না বলে তাকে বর্ধমান মেডিক্যাল কলেজে পাঠায়। তার অবস্থা ভাল নয়। এবং দোষীদের শাস্তি বিধানের আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই হাউসে একটি গুরুতর পুলিশের অত্যাচারের ঘটনা উল্লেখ করছি। গত ১৭/১২/৯৩ তারিখে বড় বাজার থানার একজন সাবইন্সপেক্টর আমার নির্বাচনী এলাকা থেকে দুজন শ্রমিককে হঠাৎ তুলে নিয়ে যায়। সেই সাবইন্সপেক্টর এর নাম এ.কে সিনহা। আমার বিধানসভা কেন্দ্র থেকে দুটি শ্রমিক যোগেন্দ্র রায় এবং এবং আর একজন গোপাল প্রসাদ তাদেরকে গ্রেপ্তার করে বড় বাজার থানায় নিয়ে যায়। তারপর ছয় দিন তাদের কোর্টে প্রডিউস না করে বিভিন্ন ভাবে মারধোর করা হয়। তারপর ২৩শে ডিসেম্বর তাদের মধ্যে একজন যোগেন্দ্র রায় কে ট্যাক্সি থেকে রাস্তায় ফেলে দিয়ে যায়। তার সঙ্গে অন্য লোক যে ছিল গোপাল প্রসাদ তাকে ২৪ তারিখে কোর্টে প্রডিউস করে। আমাদের দেশে নিয়ম হচ্ছে অ্যারেস্ট করার ২৪ ঘন্টার মধ্যে তাকে কোর্টে প্রডিউস করতে হবে। কিন্তু সেই সাবইন্সপেক্টর তা না করে তাদের বীভৎসভাবে মারধোর করেছে। তারা যখন ছাড়া পেল, তাদের মধ্যে যোগিন্দর রায় তার মাল্টিপ্‌ল ট্রেমো, তাকে ক্যালকাটা হাসপাতালে ভর্তি করা হয়, গোপাল প্রসাদ তারও মালট্রিপল ট্রেমো, তাকেও ক্যালকাটা হসপিটালে ভর্তি করা হয়। আমার কাছে কয়েকটি ছবি আছে কি বীভৎসভাবে সেই সাবইন্সপেক্টর দুজন শ্রমিককে মেরেছে। আশ্চর্যের ব্যাপার, গত ৩/১/৯৩ তারিখে পুলিশ কমিশনারের সঙ্গে আমি দেখা করি তাকে ছবি দেখাই, মেডিক্যাল রিপোর্ট দেখাই, আমি তাকে বলি এত বড় একটা অভিযোগ, একজন সাব ইন্সপেক্টর এর বিরুদ্ধে এল, তাকে আপনি সাসপেণ্ড করুন এবং এই সম্পর্কে এনকোয়ারি করুন। কিন্তু আজ পর্যন্ত সেই সাব ইন্সপেক্টর বহাল তবিয়তে কাজ করছে, তাকে সাসপেণ্ড করা হয়নি আর ঐ দুজন শ্রমিক তারা ক্যালকাটা হসপিটালে মৃত্যুর সঙ্গে লড়াই করছে। আমি দাবি করছি এই সাবইন্সপেক্টরকে সাসপেণ্ড করা হোক এবং এই ঘটনা সম্পর্কে পূর্ণ তদন্ত করা হোক।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে কারিগরি শিক্ষা বিভাগের তরুন মন্ত্রী শ্রীবংশগোপাল চৌধুরির একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বিগত ৪ই ফেব্রুয়ারি

[12-30 – 12-40 P.M.]

'৮৩ তারিখে-গতকাল যার ঠিক এক বছর পূর্তি হয়েছে-আলিপুর দুয়ারের পাদদেশে বীরপাড়ায় একটা আই.টি.আই-এর ভিত্তি প্রস্তর স্থাপিত হয়েছিল। সেই অনুষ্ঠানে আমাদের রাজ্যের চার জন মন্ত্রী উপস্থিত ছিলেন। সেখানে আশ্বাস দেওয়া হয়েছিল যে অবিলম্বে আই.টি.আই. নির্মাণের কাজ শুরু হবে। কিন্তু দুঃখের বিষয় বিগত এক বছরে সেখানে একটা ইঁটও পড়ে নি। ফলে সাধারণ মানুষদের মধ্যে ক্ষোভ দেখা দিয়েছে। এ ছাড়া প্রবীণ জন-নেতা ননী ভট্টাচার্য ৬/৭ বছর আগে ভেষজ উদ্যানের ভিত্তি-প্রস্তর স্থাপন করেছিলেন এবং একটা হোমিওপ্যাথিক কলেজের ভিত্তি প্রস্তরও স্থাপন করেছিলেন। আজকে [illegible] তরুণ মন্ত্রী। বংশগোপাল চৌধুরিকে অনুরোধ করছি আই.টি.আই. স্থাপনের বিষয়ে উনি আমাদের একটু অবগত করুন। এমনিতেই ওখানে কোনও উন্নয়নমূলক কাজকর্ম হচ্ছেনা তারপর বন্যা পরিস্থিতি এমনই খারাপ হয়েছে যে, ফ্ল্যাড রেস্টোরেশন-এর পারমানেন্ট ওয়ার্ক পর্যন্ত হচ্ছে না। আমরা জানি আই.এম. এফ. এর কল্যাণে ছাত্রদের, যুবকদের আর চাকরি হবেনা। যদি আই.টি.আই.-টি প্রতিষ্ঠিত হয় তাহলে সেখানে তারা ট্রেনিং নিয়ে স্বনির্ভর প্রকল্পে যেতে পারবে। আই.টি.আই.-টি ওখানে চালু হলে ওখানে আদিবাসী এবং অন্যান্য অনগ্রসর সম্প্রদায়ের ছেলে মেয়েরা ট্রেনিং নিতে পারবে। যেহেতু মন্ত্রী মহাশয় এখন এখানে উপস্থিত আছেন। সেহেতু আমি তাঁকে অনুরোধ করছি, তিনি এবিষয়ে আমাদের কিছু বলুন।

**শ্রী বংশগোপাল চৌধুরি** ঃ স্যার, মাননীয়, সদস্য যে, আই.টি.আই. সম্পর্কে বলেছেন সে সম্পর্কে আমি দু-একটি কথা উল্লেখ করছি। মাননীয় সদস্যের অবগতির জন্য, স্যার ঐ আই.টি.আই.-টি তৈরি করতে আমাদের ১ কোটি টাকা খরচ করতে হবে। ইতিমধ্যে আমরা ১০ লক্ষ টাকা মঞ্জুর করেছি এবং আমরা চেষ্টা করছি স্থানীয়-ভাবেও কিছু [illegible] সংগ্রহের মাধ্যমে কাজ ত্বরান্বিত করতে। আশা করছি একাজে ওখানকার স্থানীয় মানুষের সহযোহিতা পাব।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ** ঃ মাননীয় স্পিকার, মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার বিধানসভা কেন্দ্রের গোপালনগর থানার অধীনে বহিরামপুর গ্রাম পঞ্চায়েতে গতবার যিনি প্রধান ছিলেন শ্রীধর দাস, [illegible] প্রাণহরি দাস, তাঁকে গত পঞ্চায়েত নির্বাচনের গণনার সময় পুলিশ এবং সি.পি.এম ক্যাডার ব্যালট বাক্স সহ থানায় তুলে নিয়ে যায়। সে সময়ে গণনায় সে জিতেছিল। থানায় নিয়ে গিয়ে তাঁকে দু' ভোটে পরাজিত হয়েছে বলে ঘোষণা করে দেওয়া হয়। তারপর সে মহামান্য হাইকোর্টের স্মরণাপন্ন হলে সেখান থেকে রিকাউনটিং-এর নির্দেশ দেওয়া হয় আগামী ১৮ তারিখ রিকাউটিং-এর দিন নির্দিষ্ট হয়েছে। রিকাউটিং-এ যেহেতু সে জিতবে সেহেতু গতকাল রাত তিনটের সময় পুলিশ এবং সি.পি.এম চক্রান্ত করে তাকে তার বাড়ি থেকে তুলে এনে গ্রেপ্তার করেছে এবং জেলে পাঠাবার ব্যবস্থা করেছে। স্যার, ঐ এলাকায় পুলিশের সাহায্য নিয়ে গণতন্ত্রকে হত্যা করা হচ্ছে এবং মানুষের ওপর অত্যাচার করা

হচ্ছে। স্যার, ঐ পঞ্চায়েতে আমাদের তিন জন ক্যান্ডিডেটকে জোর করে হারানো হয়েছে। আমরা নিশ্চিত যে, রিকাউন্টিং হলে আমরা ঐ পঞ্চায়েতটি ফিরে পাব। সুতরাং আমি এ বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি। ওখানে অন্যায়ভাবে পুলিশ প্রাক্তন প্রধান এবং কংগ্রেসের ঐ অঞ্চলের সাধারণ সম্পাদককে গ্রেপ্তার করেছে। তাকে অবিলম্বে ছেড়ে দেবার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকার ডাঙ্কেল প্রস্তাব মেনে নিয়ে দেশের মানুষের উপর চরম আঘাত আনার চেষ্টা করছেন। এরফলে চাল, গম, চিনি, কেরোসিন, পেট্রোল এবং ডিজেলের দাম বাড়িয়ে দিয়েছে। আমরা দেখতে পাচ্ছি, সমস্ত দেশের মানুষ কেন্দ্রীয় সরকারের এই চক্রান্তের বিরুদ্ধে প্রতিবাদ করছে। আমি মনে করি, এই সভা থেকেও প্রতিবাদ করা হোক।

**শ্রী আব্দুস সালাম মুন্সী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার রানাঘাট (পশ্চিম) নির্বাচন কেন্দ্রে হিজলী দেনোথপুর গ্রামের গ্রাম পঞ্চায়েত সদস্য কানাইলাল চক্রবর্তী নাকি নিরুদ্দেশ হয়েছে, তাকে গুম করা হয়েছে, খুন করা হয়েছে এইরকম দাবি করে সি পি এম পার্টির তরফ থেকে এই ঘটনাকে কেন্দ্র করে ঐ তারিখে আই সি রানাঘাট, এস ডি পি ও রানাঘাট এবং আর্ট গার্ড ফোর্সের সামনে এবং পুলিশ ফাঁড়ি থেকে ১০ গজ দূরে অবস্থিত সঞ্জীব সরকারের দরের দোকান এবং কিশোর চক্রবর্তী যার একটি প্লাস্টিকের কারখানা এবং কংগ্রেসের পাকা অফিস ইত্যাদি ভাঙচুর এবং লুটপাট করে। এছাড়া বীরেন চক্রবর্তীর বাড়ি এবং তার ভাইয়ের বাড়িও ভাঙচুর করে। তপন দাসের বাড়িতে ঢুকেও ভাঙচুর করে এবং তার মটোডোর গাড়িও ভাঙচুর করে। কিন্তু অত্যন্ত দুঃখের কথা, কংগ্রেস ঐ ঘটনার সঙ্গে আদৌই জড়িত ছিল না। ২৯ তারিখে উনি কৃষ্ণনগর কোর্টে আত্মসমর্পণ করে বহাল তবিয়তে বেঁচে আছেন। এই নাটক করার উদ্দেশ্য হল, গত ১৮-১-৯৪ তারিখে কংগ্রেসের প্রধান দুলাল ভদ্রকে পাট্টা বিলি করার কথা ছিল। এটাকে ঢাকবার জন্য ভাঙচুর করা হয়েছে এবং এরফলে প্রায় সাড়ে ৩ লক্ষ টাকা মানুষের ক্ষয়-ক্ষতি করা হয়েছে। আমি দোষী ব্যক্তিদের শাস্তির দাবি করছি।

**শ্রী দেবেশ দাস** : মাননীয় স্পিকার স্যার, গতকাল আনন্দবাজার পত্রিকার প্রথম পাতায় একটা সংবাদ প্রকাশিত হয়েছে। এই সংবাদটি হল, গত রবিবার আমার এলাকায় কে সমাজবিরোধী একটা লোককে গুলি করে সরস্বতী পূজার চাঁদা নিয়ে। এই সমাজবিরোধী দীর্ঘদিনের কুখ্যাত সমাজবিরোধী, বহু কুকার্যের সঙ্গে লিপ্ত হয়ে আছে। আনন্দবাজারে এই সংবাদটি প্রকাশিত হয়নি বা কোনওদিন প্রকাশিত হবেও না। এই সমাজবিরোধী দীর্ঘদিনের পরিচিত কংগ্রেস কর্মী, নেত্রীর অনুগামী যার ডক্টোরেট ডিগ্রি জাল এবং পড়াশুনার সাথে যার কোনও যোগাযোগ নেই, তিনি সরস্বতী পূজা করছেন। যার সাথে বই-পত্রের কোনও সংযোগ নেই, পাইপগান, বোমা, ভোজালি এগুলি নিয়ে কাজকর্ম করেন। এই হচ্ছে কংগ্রেসের চরিত্র। **(ভয়েজ :-কে)** আপনাদের লালন, কংগ্রেসের গুন্ডা। সুধীর মনোজ। এ

ব্যাপারে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি এবং কুখ্যাত সমাজবিরোধীদের গ্রেপ্তারের দাবি জানাচ্ছি।

[12-40— 12-50 P.M.]

**শ্রী তপন হোড় :** মাননীয় স্পিকার স্যার, আমরা দেখলাম সংসদকে এড়িয়ে গিয়ে কেন্দ্রীয় সরকার আবার পেট্রোল, ডিজেলের দাম বাড়ালেন। কিছু দিন আগে গ্যাসের দাম বাড়ানো হয়েছে। আবার কিছু দিনের মধ্যে যখন কেন্দ্রীয় বাজেট আসবে তখন আবার দাম বাড়বে। পেট্রোল ডিজেলের দাম বাড়ার মানেই হচ্ছে সমস্ত জিনিসপত্রের দাম বাড়া এটা আমরা আমাদের অভিজ্ঞতার মধ্য দিয়ে দেখেছি। গতকাল ট্যাক্সি ধর্মঘট হয়ে গেছে পেট্রোল, ডিজেলের মূল্য বৃদ্ধির জন্য মালিক পক্ষ বাস, ট্যাক্সির ভাড়া বাড়ানোর আওয়াজ তুলেছে। পেট্রোল ডিজেলের দাম বাড়ার মানেই হচ্ছে বাস এবং ট্যাক্সির ভাড়া বাড়া এবং এটা রাজ্যের মানুষের কাছে একটা বোঝা। মূল্যবৃদ্ধির ব্যাপারটা একটা বোঝা হতে চলেছে আমি সরকারকে বলব, এই ট্যাক্সি এবং বাস ভাড়া বৃদ্ধির জন্য যেভাবে আওয়াজ উঠেছে, রাজ্যবাসী ভালভাবে তা মেনে নিতে পারছে না। গোটা ব্যাপারটা ডিটেলসে খতিয়ে দেখার দরকার আছে। এর আগে যখন পেট্রোল এবং ডিজেলের দাম বাড়িয়েছিল তখন ট্যাক্সি এবং বাসের যেভাবে ভাড়া বৃদ্ধি হয়েছিল তাতে তখন মাননীয় পরিবহন মন্ত্রী এবং রাজ্য সরকার-এর পক্ষ থেকে বলা হয়েছিল, পরে এই বৃদ্ধি আর হবে না, মিনিমাম একটা রেট থাকবে। কাজেই এই ব্যাপারটি খতিয়ে দেখা দরকার। খতিয়ে দেখে বিষয়টি সম্বন্ধে সরকার সিদ্ধান্ত নিন, আমি আপনার মাধ্যমে এই অনুরোধ করছি।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে শ্রীরামপুর মহকুমা হাসপাতালটি শুধু শ্রীরামপুর মহকুমায়ই নয়, চন্দননগর মহকুমায় গ্রামাঞ্চল এবং হাওড়ার গ্রামাঞ্চল থেকে এই বিস্তীর্ণ এলাকার মানুষ ঐ হাসপাতালে চিকিৎসার জন্য আসেন হাসপাতালটির এখন এমন অবস্থা চলছে যে সেখানে সমস্ত বিভাগের ডাক্তার, প্রয়োজনীয় নার্স ওষুধপত্র কিছুই নেই। এক্সরে মেশিনটাও বেশিরভাগ সময়ে খারাপ থাকে। অ্যাম্বুলেন্সের অবস্থাও তাই। হাসপাতাল না হয়ে ওটা একটা নরক যন্ত্রণার স্থান হয়ে দাঁড়িয়েছে। যাতে প্রয়োজনীয় ডাক্তার, নার্সদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয় ঠিকমতো ওষুধপত্র সরবরাহ করা হয়-বিশেষ করে কুকুরে কামড়ানো এবং সাপে কাটা রোগীদের কলকাতায় আসতে হয় চিকিৎসার জন্য এবং বাইরে থেকে বেশি টাকা ভাড়া দিয়ে গাড়ি করতে হয় এতে গরিব রোগীদের খুবই অসুবিধার মধ্যে পড়তে হয় ক্ষতিগ্রস্ত অ্যাম্বুলেন্সটি তাড়াতাড়ি সারিয়ে এবং এক্স-রে মেশিনটি চালু করে হাসপাতালটির সুব্যবস্থা করা হয় সেজন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ের প্রতি গভীর উদ্বেগ প্রকাশ করে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আলিপুরদুয়ার জংশন জুড়ে

আলিপুরদুয়ারের যে ঐতিহ্য ছিল তা যেতে বসেছে। এন এফ রেলওয়ে সেদিকে কেন্দ্রীয় সরকার বিশেষ করে রেল দপ্তর আমরা দেখতে পাচ্ছি। সেখানকার গুরুত্ব কমিয়ে দিচ্ছেন। এক এক করে লোকোশেড, ক্যারেজশেড তুলে দেওয়া হচ্ছে, গাড়িগুলিকে চেক আপ করার কোনও প্রয়োজনীয়তা বোধ করছেন না। সেজন্য আলিপুরদুয়ার এবং জলপাইগুড়ির আপামর জনসাধারণ বন্ধ ডেকেছিলেন, গত ৪ তারিখে। এর আগে লেফট ফ্রন্ট বন্ধ ডেকেছিলেন। ডি আর এম বলছেন রাজ্য সরকার কোনও হেল্‌ফ করছেন না। পুলিশ থাকলে আমি গুলি চালাবার অর্ডার দিতাম। জানি না, কোন বর্বর রাজ্যে তিনি বাস করতে চান। আলিপুরদুয়ারের ঐতিহ্য যাতে বজায় থাকে সেজন্য রেল দপ্তরের সঙ্গে যোগাযোগ করার অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৫ দিন মাননীয় মুখ্যমন্ত্রী সুন্দরবনে অবসর কাটিয়ে এসেছেন। আমরা গর্বিত যে মুখ্যমন্ত্রী মহাশয় সুন্দরবন সম্বন্ধে জেনে এসেছেন। কিন্তু আমাদের দুর্ভাগ্য যে তার সেই সফরকালে ওখানকার একজন বনকর্মী শ্রী অজিত মন্ডলের মৃত্যু ঘটেছে। এটা নিয়ে অনেক রকম কথা বার্তা চলছে। কিন্তু বনকর্মীরা বাঘের আক্রমণে নিহত হচ্ছে এর কারণটা একটু জানা দরকার। বন্দুকটি নিয়ে বাঘের আক্রমণ ঠেকানো যায় বটে কিন্তু বন্দুকের নল, এবং বনরক্ষীদের চোখ দুটো সামনের দিকে থাকে, কিন্তু বাঘ পিছন দিক থেকে আক্রমণ করে, এই আক্রমণ থেকে বাঁচার জন্য বনকর্মীদের এক রকম বর্ম দেওয়া হয়, যাকে টাইগার গার্ড বলে, সেটা ব্যবহার করার জন্য কথা বলা হয়েছে, তার ওজন প্রায় ১০-১২ কে.জি. এটা পরে কোনও বনকর্মী বন রক্ষা করতে পারেন না। সুতরাং আজকালকার দিনে এটা পরা যায় না, এটার পরিবর্তন করা হোক। ৪-৫ জন কর্মী বাঘের আক্রমণে মারা গেছে, এতে বনকর্মীরা নিজেরা হতাশ হয়ে পড়েছেন, তারা কি করে বন পাহারা দেবেন? সুতরাং আধুনিকতম হালকা বর্ম তার ব্যবস্থা করা হোক। এতে অন্তত বাঘের আচমকা আক্রমণের হাত থেকে তারা রক্ষা পেতে পারবেন। এই বিষয়ে আমি বনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুত মন্ত্রী এবং ক্ষুদ্রসেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, আমার বিধানসভা এলাকা সবং বন্যা প্লাবিত অঞ্চল। এবারেও এ অঞ্চল বন্যায় খুব ক্ষতিগ্রস্ত হয়েছে আমন চাষ হয়নি। তাই ওখানকার চাষীরা সর্বত্র, বিশেষ করে নিমকীমহার এলাকায় ১২০ একরে বোরো ধান চাষ করেছেন। কিন্তু ডিসেম্বরের মাঝামাঝি সেখানে বিদ্যুতের ট্রান্সফর্মার চুরি যায়, ফলে চাষে নেমে পড়া চাষীরা তাদের বোরো ধানের মাঠে জল পাচ্ছেন না। গত আড়াই মাস ধরে বার বার বলা সত্ত্বেও সেখানে ট্রান্সফর্মার সরবরাহ করা হচ্ছে না। আর বিদ্যুত না থাকার ফলে অগভীর নলকূপ থেকেও জল তোলা যাচ্ছে না। একই সঙ্গে রিকুরিয়াবারিটটাকী মৌজা, যেখানে একটা ডিপ টিউবওয়েল রয়েছে, ঐ ডিপ টিউবওয়েলও বিদ্যুত দেবার পর হঠাৎ তা বন্ধ হয়ে গেছে। একমাস তাতে কোনও বিদ্যুত কানেকশন নেই। এর ফলে ১২০ একর এবং ১০০ একর, মোট ২২০ একর জমির বোরো চাষ শুকিয়ে যেতে বসেছে। এই

ব্যাপারে মেদিনীপুর জেলা পরিষদকে বারবার বলা সত্ত্বেও তারা মুখ ঘুরিয়ে রয়েছেন। ঐ গরিব মানুষগুলির বোরো চাষ যাতে নষ্ট না হয় তারজন্য বিদ্যুত এবং সেচের জলের ব্যবস্থা করা হোক।

**ডাঃ ওমর আলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিদ্যুত দপ্তর আমার দপ্তর নয়, ক্ষুদ্রসেচ দপ্তর আমার দপ্তর, কিন্তু বিদ্যুতের সঙ্গে আমার দপ্তরের অঙ্গাঙ্গী সম্পর্ক। মাননীয় বিধায়ক ডাঃ মানস ভুঁইয়া বিষয়টা সভার নজরে এনেছেন। আমরা চেষ্টা করছি যেখানে যেখানে ট্রান্সফর্মার চুরি হয়ে গেছে তারমধ্যে বিশেষ করে ২৫ কেভি ট্রান্সফর্মারের ব্যাপারে। আমরা জেলা পরিষদকে বলেছি—আপনারা কৃষিক্ষেত্রকে অগ্রাধিকার দিয়ে ঐ ট্রান্সফর্মারগুলি সরবরাহ করুন। তবে ট্রান্সফর্মার যদি বারবার চুরি হয়ে যায় তাহলে গভর্নমেন্টের পক্ষে বারবার সেই ট্রান্সফর্মার বসিয়ে দেওয়া সম্ভব হবে না। জেলা পরিষদ এই ব্যাপারে বলেছেন যে, একবার চুরি হলে সেটা সরকার পক্ষ থেকে রিপ্লেস করে দেওয়া হবে, দ্বিতীয়বার চুরি হলে তার অর্দ্ধেক মূল্য দিতে হবে যারা বেনিফিশিয়ারি তাদের, কিন্তু সাবসিকোয়েন্ট থেপ্ট হলে সেখানে আর ট্রান্সফর্মার রিপ্লেস করা হবে না, পুরো টাকাটাই তখন বেনিফিশিয়ারিদের দিতে হবে।

দ্বিতীয় আর একটি কথা তিনি বলেছেন ডিপ টিউবওয়েল সম্পর্কে। সেখানে একবার নাকি বিদ্যুতও দেওয়া হয়েছিল, পরে নাকি ডিসকানেকটেড হয়ে গেছে। এই বিষয়ে খোঁজ নিয়ে আমি পরে মাননীয় বিধায়ককে জানিয়ে দেব।

**শ্রী মনোহর তিরকি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় শিল্পনীতি এবং বিদায় নীতির ফলে আজকে দেশে কলকারখানাগুলি বন্ধ হয়ে যাচ্ছে। এই নীতির সুযোগ নিয়ে কিছু কিছু শিল্পপতি কলকারখানা বন্ধ করে দেবার চেষ্টা করে একটা অশান্তির অবস্থা সৃষ্টি করতে চাইছেন। জলপাইগুড়ি জেলার রামঝোরা চা বাগানে এক শ্রমিকের গর্ভবতী স্ত্রীকে হাসপাতালে নিয়ে যাবার প্রয়োজনে কর্তৃপক্ষের কাছে গাড়ি চাওয়া হল, কিন্তু গাড়ি না দেওয়ায় হাসপাতালে নিতে দেরি হবার কারণে ঐ মহিলা রাস্তাতেই মারা গেলেন। এই নিয়ে শ্রমিকদের মধ্যে উত্তেজনা সৃষ্টি হয়, পরিস্থিতি অশান্ত হয়ে ওঠে। ফলে মালিক ঐ চা বাগান লক আউট করে দিয়েছেন। ঐ বাগানে দুই হাজার শ্রমিক কাজ করেন, বেতনও তাদের খুব কম, দৈনিক মজুরি মাত্র ১৯ টাকা ২০ পয়সা। ঐ বাগানের মালিক পক্ষ এইভাবে শ্রমিকদের সুযোগ-সুবিধা কার্টেল করে যেভাবে লক- আউট ঘোষণা করেছে তারজন্য তাদের বিরুদ্ধে প্ল্যান্টেশন লেবার অ্যাক্ট অনুযায়ী শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হোক এই আবেদন মাননীয় শ্রমমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমার বিধানসভা কেন্দ্রের একটা গুরুত্বপূর্ণ ঘটনা এই হাউসের সামনে তুলে ধরছি। আমার বিধানসভা কেন্দ্রে মহারাজপুরে গোলাশিবগঞ্জ বলে একটা জায়গা আছে। এই গোলাশিবগঞ্জে সি পি এম ক্যাডাররা ৪ জনকে কুপিয়ে হত্যা করেছিল এবং

[12-50 — 1-00 P.M.]

৪ জনকে পুড়িয়ে মেরেছিল। এই সমস্ত কথা কাগজে বেরিয়েছিল। আজকে সেই জায়গায় আমাদের একজন কংগ্রেস কর্মী, তার নাম শুদর চৌধুরি, তার জমিতে কিছু বীজ ফেলা আছে এবং নিজের ভিটাতে দুটো গাজ লাগানো আছে। সে গাছ এবং ধান কাটবে এবং বীজ জমিতে লাগাবে। কিন্তু তাকে তা করতে দেওয়া হচ্ছে না। বি এল আর ও তার ফেভারে রিপোর্ট দিয়েছে। আমি থানায় জানিয়েছি এবং এস পিকে বলেছি ওখানকার অবস্থার কথা। সি পি এম ষড়যন্ত্র করে তাকে তার জমির ধান কাটতে দিচ্ছে না। তারা বলছে যে যদি ধান কাটতে জমিতে নাম তাহলে তোমাকে খুন করা হবে। আজকে বার বার প্রসাশনকে জানানো সত্ত্বেও যদি কোনও ব্যবস্থা না নেওয়া হয়, আবার যদি গোলাশিব গঞ্জের মতো হয়, যদি শুদর চৌধুরি খুন হয়, যদি তার প্রোটেকশনের ব্যবস্থা না করা হয়, তাহলে আমি এই হাউসের সামনে একথা বলব যে এর জন্য জেলা প্রশাসন দায়ী হবেন, স্বরাষ্ট্র মন্ত্রী হিসাবে মুখ্যমন্ত্রী দায়ী হবেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। মালদা, মুর্শিদাবাদ জেলায় নির্বিচারে আমগাছ কাটা হচ্ছে। প্রায় ১৭ হাজার গাছ ইতিমধ্যে কাটা হয়েছে। এনভায়রনমেন্ট কমিটি এই বিষয়ে খতিয়ে দেখছে। সেই রিপোর্ট আসার পরে সেটা নিয়ে হাউসে আলোচনা হবার পরে সরকার যখন ব্যবস্থা গ্রহণ করবেন, ততদিনে আমগাছ আর থাকবে না। তারাই হাই কোর্ট থেকে এক তরফা অর্ডার বের করে নিয়ে যাচ্ছে, সরকারের তরফে কোনও অ্যাডভোকেট থাকছে না। এই গাছগুলির মালিক কে, বৃদ্ধ হয়েছে কিনা, সেগুলি দেখার কোনও ব্যবস্থা নেই। হাই কোর্ট থেকে অর্ডার নিয়ে গিয়ে এই গাছগুলিকে কেটে দেওয়া হচ্ছে। আমি বনমন্ত্রীর কাছে আবেদন করব যে এই বিষয়টি গুরুত্ব দিয়ে দেখুন এবং আমাদের হাই কোর্টের যারা কর্তারা আছেন তাদের সঙ্গে আলোচনা করে একটা ব্যবস্থা করুন যাতে হাই কোর্ট থেকে এই ভাবে একতরফা যাতে কোনও অর্ডার বের না হয়।

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বজবজ ট্রাঙ্ক রোডে এটা বজবজ থেকে মহেশতলা শিল্পাঞ্চলে যাবার একমাত্র রাস্তা। এই রাস্তাটি অত্যন্ত শোচনীয় অবস্থায় রয়েছে। দক্ষিণ ২৪ পরগণার প্রায় সমস্ত জুটকলগুলি এখানে রয়েছে। তাছাড়া বজবজ থার্মাল পাওয়ার প্ল্যান্ট হচ্ছে, এল পি জি বটলিং প্ল্যান্ট এখানে হচ্ছে এবং এর দুই পাশে আরও কলকারখানা রয়েছে। এই রাস্তাটির বেহাল অবস্থার জন্য সেই সমস্ত জায়গায় যাওয়ার ক্ষেত্রে ভীষণ প্রতিবন্ধকতার সৃষ্টি করেছে। বার বার বলেও কোনও ফল হচ্ছে না। আমি মাননীয় পূর্তমন্ত্রীকে বলেছি, চিফ সেক্রেটারিকে বলেছি, এবং পূর্ত সচিবকে বলেছি। তাছাড়া আমাদের ঐ অঞ্চলের বিধায়ক আবুল বাসার মহাশয়ও এই ব্যাপারে বলেছেন। কিন্তু কেউ এই ব্যাপারে কর্ণপাত করেন নি। এই রাস্তাটির জন্য ঐ অঞ্চলে শিল্প প্রসার এবং আমাদের

কাজকর্ম ভীষণ ভাবে ব্যাহত হচ্ছে। এছাড়া ঐ এলাকায় অয়েল ইনস্টলেশন হচ্ছে। কাজেই এই রাস্তাটি যদি তাড়াতাড়ি মেরামত করা না হয় তাহলে কলকাতা সহ ব্যাপক অংশ অচল হয়ে যাবে। সেজন্য আমি আবার আবেদন করছি যে এই রাস্তাটি অত্যন্ত গুরুত্ব দিয়ে অতি শীঘ্র মেরামত করার ব্যবস্থা করুন।

## ZERO HOUR

**শ্রী ননী কর :** মাননীয় স্পিকার স্যার, সাধারণ ভাবে একটা বিষয়ে আলোচনা হলে আপনি আর সেই বিষয়ে আলোচনা হতে দেন না। কিন্তু আপনি আমাকে সেই সুযোগ দিয়েছেন, তার জন্য আপনাকে আমি ধন্যবাদ জানাচ্ছি। ইতিমধ্যে এই বিষয়ে আমাদের পক্ষ থেকে কয়েকজন সদস্য বিষয়টা উত্থাপন করেছেন, যদিও বিরোধী পক্ষের নেতা বা অন্য কেউ এই বিষয়ে উল্লেখ করেন নি। কিন্তু পশ্চিমবাংলার সমস্ত মানুষের আজকে যেটা জিজ্ঞাসা সেটা হল বেঁচে থাকবে কি করে? স্যার, কয়েক দিন আগে রেশনে চালের দাম ১.১০ টাকা থেকে ১.৩০ টাকা বাড়ানো হল এবং গমের দাম ৭৫ পয়সা বাড়ানো হল গত তিন বছরে শতকরা ২৫ ভাগ চাল গমের দাম বাড়ল। পেট্রোলের এখন লিটার হয়েছে ১৭.৭০ টাকা। গত তিন বছর ৬ বার পেট্রোলের দাম বাড়ানো হল। ১০ টাকা ৭০ পয়সা থেকে বৃদ্ধি পেয়ে এখন হয়েছে ১৭ টাকা ৭০ পয়সা। ডিজেলের দাম এখন লিটার প্রতি ৭ টাকা ২৭ পয়সা। গত তিন বছরে ৪ বার ডিজেলের দাম বেড়েছে। চিনির দাম এখন হয়েছে ৯ টাকা ৫ পয়সা। গত তিন বছরে ৬ টাকা ৮০ পয়সা থেকে দাম বাড়িয়ে ৯ টাকা ৫০ পয়সা করা হয়েছে। রান্নার গ্যাসের দাম এখন হয়েছে ১০৩ টাকা ৮০ পয়সা। গত তিন বছরে ৪ বার দাম বাড়ানো হয়েছে, প্রথমে ছিল ৬৪ টাকা সেটা বেড়ে হল ৭৭ টাকা, তারপর হল ৭৮ টাকা, তারপর হল ৯৩ টাকা, এখন দাম বাড়িয়ে করা হল ১০৩ টাকা ৮০ পয়সা। তার ফলে সমস্ত জিনিসের দাম বেড়ে গেল। এই দাম অবশ্য বাড়াতে হয়েছে আত্মসমর্পণ করার জন্য। এই দাম বৃদ্ধির ফলে যে কষ্ট, আমাদের যারা সমর্থন করেন সেই বামপন্থীদের যেমন কষ্ট হচ্ছে তেমনি কংগ্রেসকে যারা সমর্থন করেন সে ভুলেই হোক আর ইচ্ছা করেই হোক তাদেরও কষ্ট হচ্ছে। তারা মুখ খুলছে না, কারণ সমস্ত সিদ্ধান্ত কেন্দ্রীয় সরকারের। এই সিদ্ধান্তে যাবার ব্যাপারে কেন্দ্রীয় সরকার নিজে কিছু করতে পারছে না। তারা যে অর্থনীতি চালাচ্ছেন তাতে যেভাবে বিদেশের কাছে আত্মসমর্পণ করতে বাধ্য হয়েছেন তাতে এই জিনিস ঘটছে। তাদের নির্দেশে ভরতুকি কমাতে হচ্ছে, ফলে জিনিস পত্রের দাম বাড়বে। এখানে ওনারা প্রশ্ন করেন আলুর দাম কেন বাড়ল, অন্যান্য জিনিসের দাম কেন বাড়ল, সারের দাম যদি বাড়ে তাহলে তো কৃষি পণ্যের দাম বাড়বেই এর মধ্যে যে জিনিসের দাম তারা না বাড়ালে পারতেন সেই জিনিসেরও দাম বাড়িয়েছেন আমার কথা শুনে কংগ্রেস দলের চিফ হুইফ চিৎকার করছেন। চিৎকার করা স্বাভাবিক. কারণ তার গায়ে লাগছে এই সমস্ত কথা। নির্বাচনের সময় ওনারা সকলে বলেছিলেন জয়ী হবার পর ১০০ দিনের মধ্যে সমস্ত জিনিসের দাম কমাবেন। স্যার, আপনি দেখেছেন ৩ বছরের ৩০০ দিনের মধ্যে তারা ৩ গুণ জিনিসের দাম বাড়িয়েছেন। আরও দাম বাড়াবেন তবে এই কথা ঠিক যে ওনাদের সংখ্যা এখানে কমবে। এটা অত্যন্ত দুঃখের বিষয় যে

বিরোধী পক্ষের সদস্য এত কমে গেছে যে অনাস্থা প্রস্তাব আনার সুযোগ নেই। আপনি সেই সুযোগ করে দিয়েছেন। কেন্দ্রীয় সরকারকে এর বিরুদ্ধে বলার দরকার আছে। এটা এই পক্ষ, ওই পক্ষের ব্যাপারে নয়, আপনাদের যারা নির্বাচিত করেছেন তারাও এই কষ্ট ভোগ করছেন। জিনিসপত্রের দাম যে ভাবে বাড়তে শুরু করেছে, যেভাবে বাড়ানো হচ্ছে এইভাবে এই জিনিস চলতে দেওয়া যায় না। তার জন্য গোটা পশ্চিমবাংলা গর্জে উঠছে। আজকে বামফ্রন্টের ডাকে সমাবেশ ডাকা হয়েছে। এই জিনিস চলবে। আমি আপনাদের কাছে আবেদন করব সমস্ত জনগণের কথা ভাবুন, শুধু মাত্র নিজেদের মধ্যে কথা বলা নয়, নিজেদের মধ্যে ঝগড়া না করে কেন্দ্রীয় সরকারকে বলুন। কেন্দ্রীয় সরকার কি ভাবে মেজরিটি পেয়েছে সেটা আমরা জানি, মেম্বার কিনে মেজরিটি হয়েছে। এখানে তারা কেনা-বেচার কারবার করতে যাচ্ছেন।

[1-00 — 1-10 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বাজেট অধিবেশনের আগে আই এম এফ এবং ওয়ার্ল্ড ব্যাঙ্কের নির্দেশে কেন্দ্রীয় সরকার রান্নার গ্যাস, চিনি, চাল, গম পেট্রোল ডিজেলের দাম মারাত্মক ভাবে বাড়িয়ে দিয়েছে প্রশাসনিক ফতোয়া জারি করে। এইভাবে দেশের মানুষের উপরে কয়েক হাজার কোটি টাকার বাড়তি বোঝা চাপিয়ে দিল। যখন ডিজেল পেট্রোলের দাম আন্তর্জাতিক ক্ষেত্রে দ্রুত নিম্নগামী তখন কেন্দ্রীয় সরকার ডিজেল পেট্রোলের দাম বৃদ্ধি করেছেন। এটা অত্যন্ত অন্যায়। এর ফলে ট্রান্সপোর্ট কস্ট বেড়ে যাবে, নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বাড়বে। একদিকে মানুষ যখন নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের বর্ধিত দাম এবং ট্যাক্সের করভারে জর্জরিত তখন এই মূল্যবৃদ্ধি জনমানসে চরম দুর্গতি নামিয়ে আনবে। কেন্দ্রীয় সরকার যাতে এই দাম প্রত্যাহার করেন তারজন্য আমি দাবি জানাচ্ছি। এই সাথে সাথে রাজ্য সরকার এই পেট্রোল ও ডিজেলের দাম বৃদ্ধির ফলে এক তরফাভাবে যেন না বাড়ান তারজন্য অনুরোধ করছি। পেট্রোল ও ডিজেলের এই দাম বৃদ্ধির ফলে বাস মালিকদের লাভের অংশ হয়ত কিছুটা কমবে, তাদের এরজন্য কতটা ক্ষতি হচ্ছে তা দেখার জন্য বাস মালিকদের নিয়ে এবং সমস্ত গণসংগ্রাম কমিটিকে নিয়ে, সমস্ত রাজনৈতিক লোকদের নিয়ে যৌথভাবে সিদ্ধান্ত নিতে হবে।

**শ্রী নির্মল দাস :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রীকে একটি বিষয়ে অনুরোধ করতে চাই। জলপাইগুড়ি জেলা সাক্ষরতা আন্দোলনের সঙ্গে যুক্ত হয়েছে। গত ১২ই জানুয়ারি বিবেকানন্দের শুভ জন্মদিনে এটি শুরু হয়েছে। ইতিমধ্যে বিভিন্ন জায়গায় বিভিন্ন জেলায় এই সাক্ষরতা কর্মসূচি শুরু হয়ে গিয়েছে। কিন্তু এই ব্যাপারে কেরোসিনের একটি সমস্যা দেখা দিয়েছে। কেরোসিনের মূল্যবৃদ্ধির জন্য ডিলাররা তেল তুলছে না। এরফলে একদিকে যেমন সাধারণ মানুষ তেল পাচ্ছে না, তেমনি এইসব কেন্দ্রে আলো জ্বালাবার জন্য তেল পাওয়া যাচ্ছে না। এছাড়া ওখানে আদিবাসী মানুষের বাস। ওখানে সাক্ষরতা কেন্দ্রে হিন্দি স্ক্রিপ্ট এবং নেপালি স্ক্রিপটের বইগুলো ও সময় মতো যাচ্ছে না, এই ব্যাপারে একটা সমস্যা রয়েছে। এরফলে ফরেস্ট ভিলেজগুলোতে

সাক্ষরতা কেন্দ্র আমরা স্টার্ট করতে পারছি না। এমন কি বন বিভাগের কিছু সংখ্যক কর্মচারির একটা অনীহা আছে। আমরা ২৬ তারিখকে টার্গেট করেছিলাম, বনবস্তিগুলিতে সাক্ষরতা কেন্দ্রগুলো উদ্বোধন করব বলে ঠিক করেছিলাম। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, কেন্দ্রীয় সাক্ষরতা মিশনকে যেন অনুরোধ জানান যাতে করে সময় মতো মাল মেটেরিয়ালস পাওয়া যায়, যাতে করে সার্বিক সাক্ষরতা আন্দোলনকে জোরদার করা যায়।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আমার মালদহ জেলার একটি গুরুত্বপূর্ণ ঘটনার কথা মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে গত ৬ তারিখে রাত্রি ১০টার সময় সি পি এম-এর কর্মীরা কংগ্রেসের একটি ক্লাবে গিয়ে হামলা করে। আমাদের ছেলেদের উপরে হামলা করে। আমাদের যুব কংগ্রেসের সভাপতি সেই হামলাতে বার্ধা দিতে গেলে তার উপরেও আক্রমণ করা হয়। আমাদের ওখানকার যুব কংগ্রেসের সভাপতি, কৃষ্ণেন্দু নারায়ণ চৌধুরিকে, যিনি ওখানকার কাউন্সিলারও বটে, তাকে অ্যারেস্ট করা হয়। সি পি এম পার্টি থেকে মালদহ জেলার এস পি কে টেলিফোন করে বলা হয়, তাকে অ্যারেস্ট করতে বাধ্য করা হয়। একদিকে যারা গন্ডগোল করে তাদের পুলিশ অ্যারেস্ট করে না, অন্যদিকে যুব কংগ্রেসের সভাপতি, যিনি আমাদের কাউন্সিলার তাকে পুলিশ অ্যারেস্ট করেছে। আমি এই ঘটনার উচ্চ পর্যায়ের তদন্ত করার দাবি জানাচ্ছি আমি বলব, বিনা শর্তে যুব কংগ্রেসের সভাপতিকে ছেড়ে দেওয়া হোক।

(আওয়াজ শোনা যায় বিরোধী বেঞ্চ থেকে রাজনৈতিক বন্দিদের বন্দি করা যাবে না। রাজনৈতিক নেতাকে অ্যারেস্ট করা যাবে না)

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** মাননীয় সদস্যা এই হাউসে অসত্য ঘটনা পরিবেশন করেছেন এটা তাদের নিজেদের মধ্যেকার ঝগড়া—

**(শ্রী সাধন পান্ডেকে বলতে শোনা যায়— কে বলেছে? বাজে কথা। কোথায় জ্যোতি বসু?)**

কংগ্রেসি একটি ক্লাবে মমতা বিরোধী একটি গোষ্ঠীর সঙ্গে অপর গোষ্ঠীর ঝগড়া এটি। অতএব এইভাবে সভাকে বিভ্রান্ত করবেন না। এতে সি পি এমের কোনও ব্যাপার নেই। স্থানীয় লোকেরা এস পির কাছে আবেদন করেছে তারই কাগজপত্র আমি আপনার কাছে জমা দিচ্ছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমরা জানি যে কেন্দ্রীয় সরকারের তথ্য ও সম্প্রচার বিভাগ দূরদর্শনে যে ১০.৩০ বাংলা নিউজ হত সেটা বন্ধ করে দিয়েছিলেন কিন্তু আবার প্রতিবাদের ফলে পুনরায় চালু করেছেন। কিন্তু দ্বিতীয় চ্যানেল যে পরিমাণে মেট্রো চ্যানেল চাপ সৃষ্টি করছে তাতে বাংলার কৃষ্টি এবং সংস্কৃতি এই চ্যানেলের মাধ্যমে দেখা যেত সেটা বন্ধ হতে চলেছে। এই দ্বিতীয় চ্যানেলে আরম্ভ হবার সময়ে আমাদের

প্রস্তাব ছিল এরদ্বারা বাংলায় বহু সাংস্কৃতিক, প্রগতিশীল আমরা দেখতে পাব। কিন্তু বর্তমানে আমরা দেখছি যে কেন্দ্রীয় সরকার তার সম্পূর্ণ নিয়ন্ত্রণ এর উপরে চাইছেন। এতে মেট্রো আওয়ারের সময় সীমা বাড়ানো হচ্ছে এবং বাংলা প্রোগ্রাম দেওয়ার সময় সীমা ক্রমশ কমে যাচ্ছে। এইভাবে মান্ডি হাউস এটাকেও নিয়ন্ত্রণ করতে চাইছেন। এই অবস্থার প্রতিবাদ করেছি এবং যাতে বাংলা কৃষ্টি ও সাংস্কৃতিক প্রোগ্রাম এই দূরদর্শনের মাধ্যমে পাই তার ব্যবস্থা করুন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সৌগত রায় আপনার বিষয় কলিং অ্যাটেনশনে বলা হয়ে গেছে। সুতরাং আপনি আর বলতে পারবেন না।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় স্পিকার মহাশয় আমি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে ভোটার লিস্ট ইনক্লুশনের জন্য ফর্ম ফিল আপ করতে হবে। প্রত্যেক নাগরিকের যে নাম কাটা গেছে তাদের নাম ইনক্লুশন বা এক্‌সক্লুশনের জন্য ফর্ম ফিল আপ করা হবে। কিন্তু আমাদের কাছে খবর আছে যে, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির গুন্ডারা নাগরিকদের উপরে আক্রমণ করছে। এরফলে ইনক্লুশন বা এক্‌সক্লুশন করা যাচ্ছে না। আমরা এই হাউস থেকে সেশনের কাছে আবেদন জানাব যে এখানে অবজারভার দেওয়া হোক এবং আইডেনটিটি কার্ড চালু করা হোক। মার্কসবাদী পার্টির লোকেরা হামলা চালাচ্ছে। ইতিমধ্যেই চার্চ লেনে এবং লায়ন্স রেঞ্জে হামলা করেছে। এছাড়া আরও অনেক জায়গায়ও আক্রমণ করেছে। এরা কলকাতার মানুষের উপরে আক্রমণ করছে, এই জিনিস চলতে পারে না।

*[1-10 — 1-20 P.M.]*

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিচার বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৪-১২-৯৩ তারিখে আমার নদীয়া জেলার কালিগঞ্জের একজিকিউটিভ ম্যাজিস্ট্রেট একটি অর্ডার দিলেন। কিন্তু গ্রস কেয়ারলেসনেস অফ দি অ্যাডমিনিস্ট্রেশনের জন্য যেকোনও সময়ে খুনোখুনি বা ওই ধরনের ঘটনা ঘটে যেতে পারে। কালিগঞ্জের জোড়ানপুর অঞ্চলে ছুটীপুর গ্রামে নাসিরুদ্দিনের বাড়ি জবরদখল করে পাঁচিল ঘিরে দেয়। আপসুরুদ্দিন এর পরিপ্রেক্ষিতে একজিকিউটিভ ম্যাজিস্ট্রেট কোর্ট থেকে অর্ডার দিয়েছিল যে অবিলম্বে ওই পাঁচিল ভেঙ্গে দিয়ে নাসিরুদ্দিন অর্থাৎ যার জমি তাকে ফেরত দিয়ে দেওয়া হোক। কিন্তু কোর্টের অর্ডার পাওয়া সত্ত্বেও কোনও কাজ হয় নি এবং তার কোনও ইমপ্লিমেন্ট হয় নি। এই অর্ডার পাওয়ার ১৫ দিনের মধ্যে কোনও ব্যবস্থা নেওয়া হয় নি। বি এল আর ও এবং ও সি উপস্থিত থেকে সেকেন্ড পার্টি থেকে ফার্স্ট পার্টি যাতে পজিশন পায় তার ব্যবস্থা করা হোক এবং এই ব্যাপারটার তদন্ত করার ব্যবস্থা করা হোক এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**श्री मनोहर तिरकी** : मिस्टर स्पीकर सर, मै आपके माध्यम से मै शिक्षा मंत्री ध्यान दिलाता चाहता है। सर, जलपाईगुड़ी जिला मे साक्षरता अभियान बहुत से चल है। लोगों मे भी काफी उत्साह है। सर, यहाँ के लोग हिन्दी भाषा जानते है। प लिखाई हिन्दी मे व नेपाली मे करते है। जरुरी पाठ्य पुस्तक हिन्दी भाषा एवं नेप भाषा मे नही मिलती है। मै आपके माध्यम से अनुरोध करता हूँ कि ब्लेक व किरासन जिसका आबंटन ठीक दै ढंग से नही हो रहा है। लोगों मे जो उत्साह बह उस्ताद समाप्त हो रहा है। उ वहां हिन्दी मे किताब एवं अन्य पाठ्य सामग्री उ से जल्द उपलब्धा हो सके ऐसी व्यवस्था किया जाए।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, দক্ষিণদিনাজপুর জেলার প্রধান শিক্ষক কম সরকারের মৃত্যুকে কেন্দ্র করে সরকারি দলের পক্ষ থেকে কেউ কেউ দুঃখ প্রকাশ করেছে মাননীয় মুখ্যমন্ত্রী যখন সভাতে তার শারীরিক অবস্থা কি রকম সেই সম্পর্কে বি দিলেন, তখন বিন্দুমাত্র তার মৃত্যুর আভাস আমরা পেলাম না কিন্তু হঠাৎ করে আ দেখলাম তিনি মারা গেলেন। এমন একটা নিলর্জ্জ ঘটনার সঙ্গে জড়িত থাকা সত্ত্বেও পি এমের অঞ্চল প্রধান থেকে শুরু করে জড়িত ব্যক্তিদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হল স্বাভাবিকভাবে আমরা উৎকণ্ঠিত কোনও স্কুলের প্রধান শিক্ষক যদি শাসক দলের তাঁবে হয়ে কাজ না করে তাহলে তাকে খুন হতে হবে। তাছাড়া এই ধরনের ঘটনার এ বিচার-বিভাগীয় তদন্ত হওয়া প্রয়োজন। আমরা দেখেছি এই সরকার বিরোধীদলের স দাবিগুলোকে কখনও গুরুত্ব সহকারে বিবেচনা করে না বা তাদের কথায় কোনও কর্ণ করে না এবং বিরোধী দলের বক্তব্য প্রত্যাখান করার একটা ধারা পরিলক্ষিত হয়। প্র শিক্ষকের মৃত্যু সারা পশ্চিমবাংলাকে যেভাবে আলোড়িত করছে তাতে এর বিরুদ্ধে ৫ প্রধান শিক্ষক মিছিল করেছে। আমরা দেখলাম না সরকারি দলের পক্ষ থেকে এই হ নিন্দা করা হল এবং বিচার-বিভাগীয় তদন্তের ব্যবস্থা করা হল। এই তাৎপর্যপূর্ণ ঘট একটা বিবৃতির ঘটনার একটা বিবৃতির জন্য মাননীয় মুখ্যমন্ত্রীকে তলব করার আমরা দ জানাছি, যাতে তিনি এই সভায় এসে এই শিক্ষকের হত্যাকান্ডের সঙ্গে জড়িত রাজনৈি দলের মদতপুষ্ট লোকেরা যাতে রেহাই না পায় এবং তারা যাতে শাস্তি পায় এই ব্যাপ সভাকে আশ্বস্ত করবার জন্য আমরা দাবি জানাচ্ছি। সঙ্গে সঙ্গে আমরা এটাও অনুসন্ধা দাবি জানাচ্ছি যে দ্রুততার সঙ্গে কেন তার দেহ পুড়িয়ে দেওয়া হয়েছে এবং আ দেখেছি মন্ত্রী মহাশয় সেখানে উপস্থিত ছিলেন। আমরা এই ঘটনার তীব্র নিন্দা কর আমরা আশা করছি সি পি এম দল এই ঘটনার জন্য মার্জনা চাইবে তাদের দলের প থেকে। যদি তা না করেন তাহলে সারা বাংলার ছাত্র-শিক্ষকরা এর বিরুদ্ধে গর্জে উঠ

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সৌভাগ্য আজকে স্বাস্থ্য এখানে আছেন, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। আমি আগেও এই সম্পর্কে বলেছি, মালদহ জেলায়, বিশেষ করে হরিশচন্দ্রপুর থানায় ক্যা রোগ খুব বেড়ে গেছে। ওখানে বারুইপুরে রুর‍্যাল সোসাইটি ক্যান্সার ডিটেকশন ক্যা করেছিল, তাতে ৩০০ রোগীর মধ্যে ৪৫ জনের ক্যান্সার সন্দেহ করা হয়েছে, তার ম

যদি ১৫ জন বাদ দেওয়া যায় তাহলে ৩০ জন ক্যান্সারে আক্রান্ত। আমার হিসাব ঐ হরিশচন্দ্র পুরে ৭০০ জন লোক এপর্য্যন্ত ক্যান্সার রোগে মারা গেছে, যার কোনও রেকর্ড নেই। হরিশচন্দ্রপুরে ক্যান্সার রোগ কেন এত বাড়ছে সেটা দেখা দরকার। ক্যান্সার ডিটেকশন পদ্ধতি কী হবে সেটাও ওখানে ঠিক করা দরকার। একজন ওখানে ল্যাবরেটারি অ্যাসিস্ট্যান্ট ছিলেন, তাকে ডিসট্রিক্‌টে সরিয়ে নেওয়া হয়েছে। কাজেই স্বাস্থ্যমন্ত্রীর কাছে ওখানে ডিটেকশন সেন্টার করার জন্য দাবি আনছি।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর একটি গুরুত্ব পূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। একটু আগে মাননীয় সদস্য ননী কর মহাশয় বললেন ডাংকেল প্রস্তাবের জন্য সারের দাম বেড়েছে। কিন্তু আমরা তাঁর সঙ্গে একমত নই। কারণ সারের যে ডিস্ট্রিবিউশন ব্যবস্থা আছে সার যা আসে তা বেনফেডের মাধ্যমে এবং মার্কেটিং সোসাইটির মাধ্যমে কৃষকদের মধ্যে বিলি বন্টন করা হয়। বনগাঁ মহকুমায় তিনটি মার্কেটিং সোসাইটি আছে, সেখান থেকে বেনফেডের ইউরিয়া সার ডিস্ট্রিবিউশন করা হয়। কিন্তু আজ পর্য্যন্ত ঐ এলাকায় কৃষকরা ইউরিয়া সার পাচ্ছেনা। ১০ কোটি টাকার উপর ইনভেস্টমেন্ট তারা করেছে ব্যাংকগুলোর মাধ্যমে, কৃষকরা সমস্ত গাছ লাগিয়েছে, ইউরিয়া না হলে সেই গাছগুলো বাঁচার কোনও সম্ভাবনা নেই। সেখানে হাহাকার পড়ে গেছে। অথচ বেনফেডের ইউরিয়া সার দেওয়া হচ্ছে কাউকে, বনগাঁ মহকুমায় বোরো চাষ বাম্পার হয়, কিন্তু সেখানে ইউরিয়া দেওয়া হচ্ছে না। আমি এই সম্পর্কে এগ্রিকালচার সেক্রেটারির সঙ্গে কথা বলেছিলাম যে আজকে বনগাঁ মহকুমায় ১৫ হাজার হেক্‌টার জমিতে বোরো চাষ হচ্ছে এবং চাষীদের ইউরিয়া সার দরকার, এই ইউরিয়া না পাবার জন্য তাদের মাথায় হাত পড়েছে। কারণ বোরো চাষ হল কমার্শিয়াল ক্রপ। শুধু ডাংকেল ডাংকেল করলে হবেনা। পশ্চিমবাংলায় ডিসট্রিবিউশন পলিসি সঠিক নয়। চোরাকারবারিরা চোরা পথে ইউরিয়া পাচার করে দিয়ে কৃত্রিম ঘাটতি সৃষ্টি করছে। কৃষিমন্ত্রীর এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ইউরিয়া সার চাষীদের মধ্যে ঠিকভাবে বিতরিত হয়।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় তথ্য সংস্কৃতি মন্ত্রী উপস্থিত আছেন, তাঁর দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আকর্ষণ করছি। আপনি লক্ষ্য করেছেন গত ১লা ফেব্রুয়ারি থেকে হঠাৎ দূরদর্শনের দ্বিতীয় চ্যানেলের রাত ১০টার বাংলা সংবাদ প্রচার বন্ধ করে দেওয়া হয়। পরবর্তীকালে পাঁচ মিনিটের জন্য আবার চালু করা হয়। যখন পাঁচ মিনিটের জন্য করা হল তখন দিল্লি থেকে ইংরাজি সংবাদ ১০টা থেকে ১০।। পর্য্যন্ত প্রচার করার ব্যবস্থা করা হল। আবার গতকাল থেকে রাত ১০।। টার বাংলা সংবাদ দ্বিতীয় চ্যানেলে চালু হয়েছে। আমরা এখান থেকে একটা সর্বদলীয় কমিটি নিয়ে গিয়েছিলাম কেন্দ্রীয় তথ্যমন্ত্রীর কাছে, যাতে বাংলা সংবাদের সময় বাড়ানো হয়। এবং সেখানে যে কথা হয়েছিল বাংলা সংবাদ প্রচারের সময় বাড়ানো হবে এবং তিনি আশ্বাস দিয়ে ছিলেন প্রতিদিন সকালে বাংলা সংবাদ প্রচারিত হবে। কিন্তু এখনও পর্যন্ত তা করা হয়নি। আমাদের আশংকা বাংলা সংবাদ প্রচার হয়তো বাংলার মানুষের কাছ থেকে কেড়ে নেওয়া হবে। এই

প্রসঙ্গে আমি এই রাজ্যের তথ্য এবং সংস্কৃতি দফতরের মন্ত্রী মহাশয়কে বিষয়টা নিয়ে কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে আলোচনার জন্য অনুরোধ করছি।

[1-20—2-00 P.M. Including Adjournment]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের কলকাতার গঙ্গা তথা হুগলি নদীর ওপর দ্বিতীয় হুগলি সেতু বা বিদ্যাসাগর সেতু কয়েক মাস হল চালু হয়েছে। ঐ সেতুর ওপর দিয়ে যান চলাচলের ক্ষেত্রে কিছু কড়াকড়ি থাকার জন্য অনেক মানুষকে কিছু দুর্ভোগ পোহাতে হচ্ছে। কিছু শিডিউল রুট ছাড়া অন্যান্য রুটের বাস, রিজার্ভ বাস এবং ট্যুরিজম এর বাসকেও ঐ সেতুর ওপর দিয়ে যেতে দেওয়া হচ্ছে না। কিছু দিন আগে আমাদের হাউসের পাবলিক অ্যাকাউন্স কমিটির সদস্যরা দিঘা যাবার পথে ওখানে বাধা পেয়েছিলেন। এম. এল. এ. হিসাবে পরিচয় দেবার পর যেতে দেওয়া হয়েছিল। গতকাল আমার এলাকার একটা রিজার্ভ বাস যখন ঐ সেতুর ওপর দিয়ে যেতে চায় তখন তাকে আটকে দেওয়া হয় এবং বলা হয়, 'যাওয়ার অনুমতি নেই।' স্যার, আমরা জানি মেদিনীপুর জেলা থেকে যে সমস্ত রিজার্ভ বাস এবং ট্যুরিজম্ এর বাসগুলো কলকাতার দক্ষিণ দিকে যায় সেগুলোকে বিদ্যাসাগর সেতুর ওপর দিয়ে যেতে দিলে তাদের খুবই সুবিধা হয়। বর্তমানের বাধা-নিষেধ তুলে নিয়ে নির্ধারিত টোল ট্যাক্সের মাধ্যমে তাদের বিদ্যাসাগর সেতুর ওপর দিয়ে যাতায়াত করার অনুমতি দেবার জন্য আমি নগর-উন্নয়ন এবং পরিবহন মন্ত্রীদের অনুরোধ করছি। স্যার, আমরা জানি কিছু দিনের মধ্যেই একটা আইন পাস হতে চলেছে। অতএব আমি অনুরোধ করছি সেই আইনের মধ্যে দিয়ে এই কড়াকড়ি শিথিল করা হোক, যাতে সর্বপ্রকার বাস বিদ্যাসাগর সেতুর ওপর দিয়ে যাতায়াত করতে পারে তার ব্যাবস্থা করা হোক।

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় স্পিকার, স্যার, এখানে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী উপস্থিত আছেন, আমি যদিও বিষয়টি এই হাউসে ইতিপূর্বে অনেকবার উল্লেখ করেছি তথাপি আবার উল্লেখ করছি এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সরকারের একটা নিয়ম আছে, প্রতি ব্লকে একটা করে স্বাস্থ্য কেন্দ্র থাকবে। কিন্তু এব্যাপারে মহেশতলা ব্লক একটা ব্যতিক্রম, এখানে কোনও স্বাস্থ্য কেন্দ্র নেই। এখানে একটা স্বাস্থ্য কেন্দ্র স্থাপনের জন্য অনেক চিঠিপত্র লেখালিখি হয়েছে, কিন্তু আজ পর্যন্ত স্বাস্থ্য কেন্দ্র স্থাপনের কোনও উদ্যোগ দেখা যায় নি। ইতিমধ্যে মহেশতলা মিউনিসিপ্যালিটিতে রূপান্তরিত হয়ে গেছে এবং তার সঙ্গে অনেকটা অতিরিক্ত এলাকা যুক্ত হয়েছে। ২০টি গ্রাম পঞ্চায়েতকে নিয়ে পশ্চিম বঙ্গের বৃহত্তম মিউনিসিপ্যালিটি 'মহেশতলা মিউনিসিপ্যালিটি' গঠিত হয়েছে। অথচ এখানে একটা প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র পর্যন্ত নেই। কলকাতার লাগোয়া এই এলাকা ন্যূনতম স্বাস্থ্য পরিষেবার সুযোগ থেকে বঞ্চিত। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আজকে এখানে উপস্থিত আছেন। আর একবার তাঁর নজরে বিষয়টা আনলাম। আশা করছি তিনি গুরুত্ব দিয়ে বিষয়টি দেখবেন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় আধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আজকে সভায়

উপস্থিত আছেন মাননীয় পঞ্চায়েত মন্ত্রী ডাঃ সূর্যকান্ত মিশ্র, তাঁর দৃষ্টি একটি গুরুত্বপূ বিষয়ের প্রতি আকর্ষণ করছি।

স্যার, মেদিনীপুর জেলার ডেবরা ব্লকের বালিচক সুপার মার্কেট ইতিপূর্বে যেসব ক্ষুদ্র ব্যবসায়ী, দোকানদারের দোকান ছিল বর্তমানে নতুন মার্কেটে দোকান অ্যালট্‌মেন্টের ক্ষেত্রে সরকারি দীর্ঘসূত্রিতা এবং ভুল পদক্ষেপের বিরুদ্ধে তাঁরা দীর্ঘদিন ধরে সংগ্রাম করা সত্ত্বে তাঁদের আবেদন-নিবেদন সঠিকভাবে সরকারের দৃষ্টিগোচর না হওয়ার ফলে গতকাল, ৭.২.৯৷ তারিখ থেকে ডেবরা ব্লক অফিসের সামনে ৯জন ক্ষুদ্র ব্যবসায়ী তথা দোকানদার আমরণ অনশন শুরু করেছেন। তাঁরা হলেন,- শেখ সরাফ আলি, গোলক সামন্ত, শ্রীকুমার ঠাকুর শম্ভু ঘোষ, দিলীপ দাস, বুলু সাউ, বিশ্বেশ্বর মাজী, তপন দে এবং অজিত প্রধান। স্যার এরা প্রত্যেকেই খুব ছোট দোকানদার। এরা গতকাল থেকে আমরণ অনশন করছেন আজকে ১১টার সময় আমার কাছে খবর এসেছে দু'জনের অবস্থা খুবই খারাপ হয়ে পড়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি মানবিক দৃষ্টিভঙ্গি নিয়ে বিষয়টা দেখা হোক। মন্ত্রী মহাশয় বিষয়টি জানেন। উনি যখন জেলা পরিষদের সভাধিপতি ছিলেন তখন থেকেই সমস্যার সৃষ্টি হয়েছে। ওখানে যে টাকা ধার্য করা হয়েছে সেই টাকা দেবার ঐ সমস্ত দরিদ্র ব্যবসায়ীদের ক্ষমতা নেই। ওখানে অবশ্য সরকারের চলতি রেটে তাদের দোকান দেওয়া যায়। কিন্তু মেদিনীপুর জেলাপরিষদ এবং জেলা প্রশাসন তা দিচ্ছে না। আমি অনুরোধ করছি, মাননীয় মন্ত্রী মহাশয় হস্তক্ষেপ করে অবিলম্বে আমরণ অনশনরত দরিদ্র দোকানদারদের বাঁচান। আজকেই তিনি ব্যবস্থা গ্রহণ করুন। গতকাল থেকে বালিচক সুপার মার্কেট যুগ্ম সংগ্রাম কমিটি'র নামে ডেবরা ব্লক অফিসের সামনে ক্ষুদ্র ব্যবসায়ীরা অনশন করছেন। ডেবরা বি.ডি.ও অফিস থেকে তাদের যাতে দোকান দেওয়া হয় তারা উপযুক্ত মূল্য দেবে, ভাড়া দেবে সরকারের চলতি নিয়ম মাফিক তাদের যাতে পুনর্বাসন ঘটে এই আবেদন আপনার কাছে করব।

(At this stage the House was adjourned till 2-00 P.M.)

[2-00—2-10 P.M.]

**After Adjournment**

**Dr. Manas Bhunia :** Sir, there is no quorum in the House.

(At this Stage quorum bail rang.)

**LEGISLATION**

**The D.N. De Homoeopathic Medical College and Hospital**

**(Taking over of management and Subsequent Acquisition)**

**(Amendment) Bill, 1994**

[8th Feb. 1994]

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to introduce the D.N. De Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1994.

(Secretary then read the Title of the Bill)

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the D.N. De Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsquent Acquisition) (Amendment) Bill, 1994, be taken into consideration.

Sir, we have taken this hospital for management in 1983 and from time to time we have taken extension from this august House because we could not acquire all the hospitals. There are four degree colleges in the State and the management of these four degree colleges have been taken over by us. By this time we have acquired two medical colleges. One is, Calcutta medical College which was the first medical college established in India. We have acquired this medical college in the year 1992 and second one is Midnapore Medical College and Hospital. We have acquired that college on 31st of march, 1992. Now, we are going to take over D.N. De Homoeopathic Medical College and Hospital. Sir, I assured this House that we would take over one medical degree college on 2nd of January, 1993. The extended time has expired and still we are not ready to acquire this college by 1994 and that is why I wanted discussion for extension of time for five years so that we can take over two other medical Colleges by that time

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে বিল এনেছেন আমি তা সমর্থন করছি। উনি বলছিলেন যে, প্রতি বছর একটি করে এই রকমভাবে হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ অ্যাকুইজিশন করবেন। এটা তো ১৯৯৪ সাল! আপনার তো একটা ব্যাখ্যা দেওয়া দরকার যে, ঐ দুটোকে কোন বছর ঢোকালেন এবং এটাকেই বা কোন বছর ঢোকাবেন। যেহেতু ডি.এন.দে হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজটি আমার কনস্টিটিউয়েন্সীতে সেজন্য আমি কয়েকটি কথা বলছি। কলেজটির অনেক ঐতিহ্য আছে। কিন্তু এখনও পর্যন্ত আপনি সেইভাবে হোমিওপ্যাথিক চিকিৎসার ব্যাপারে দৃষ্টি দেননি। কিন্তু এদিকে উপযুক্ত দৃষ্টি দিলে বহু গরিব মানুষ উপকৃত হতে পারেন। আপনি ৩রা জানুয়ারি, ১৯৯৩ তারিখে বলেছিলেন The period of taking over of the management and controle of the D.N.De Homeopathic Medical College and Hospital expired in the mean time on the 2nd day of January, 1993, it is necessary to extend the said period by 5 years retrospectively from the 3rd day of January; you Have given restrospective effect. I hope that this Government is not retrospective Government. কিন্তু এক্ষেত্রে যদি সঠিকভাবে ভাবা হত তাহলে এইরকমভাবে রেট্রোস্পেকটিভ এফেকট দিতে হত না বা সেখানে আনঅথরাইজড

কোনও ব্যবস্থা হতে পারত না। আর একটি কথা আপনি বলেছেন, কর্মচারিদের ব্যাপারে ১৩লক্ষ ৭০হাজার টাকা গ্র্যান্ট দিয়েছেন এবং ৭১৫ টাকা করে স্টাইপেণ্ড দিয়েছেন, কিন্তু টোটাল এক্‌সপেনডিচার এবং লায়াবিলিটিজ আপনি দেখাননি। আমার কাছে খবর আছে, ঐ বড় হাসপাতালটিতে যা বেড আছে তাতে বহু মানুষকে রেখে চিকিৎসা হতে পারে। আপনি বলছেন ফেজ বাই ফেজ, কিন্তু হাসপাতালটি যেভাবে চলতে পারতো সেইভাবে কিন্তু চলছে না। আজকে কলকাতার নার্সিং হোমে যখন এতগুলো শিশু মারা যাচ্ছে তখন সেখানে এতগুলো বেড খালি পড়ে রয়েছে। ঐ বেডগুলিতো তো গর্ভবতী মায়েদের ভর্তি করা যায়! কিন্তু সেটা হচ্ছে না, ফলে নার্সিং হোমগুলির চলছে রমরমা ব্যবস্থা এবং সেখানে বাচ্চা শিশুগুলি মারা যাচ্ছে। ঐ হাসপাতালটির পাশে আরও একটি হাসপাতাল করেছেন এবং সেখানে নতুন বিল্ডিংও তৈরি আছে। তিন বছরে রাজ্য সরকারের ইনভেস্টমেন্ট হয়ে গেছে কয়েক লক্ষ টাকা, প্রায় এক কোটি টাকার মতো, কিন্তু এখনও পর্যন্ত সেখানে বেড ফাঁকা পড়ে রয়েছ। কাজেই .কোনও একটা কিছু করতে হবে। কেন্দ্রীয় সরকারের হোমিওপ্যাথিক ইনস্টিটিউট আছে, আপনি তাদের সহায়তা নিন। স্বাস্থ্যমন্ত্রী হিসাবে এক্ষেত্রে আপনার ভূমিকা আছে। আপনি সেখানে এক্‌সপার্টদের আনুন, যাতে হোমিওপ্যাথিক চিকিৎসা আমাদের রাজ্যে ভালভাবে হতে পারে তারজন্য ব্যবস্থা নিন। আজকে হোমিওপ্যাথিক ইনস্টিটিউটগুলিকে কাজে লাগানো দরকার। হোমিওপ্যাথিক ট্রিটমেন্টের উন্নতির স্বার্থে। আপনি বলেছেন ৮০-৯০ জন হোমিওপ্যাথিক ডাক্তার নেবেন। অনেক হোমিওপ্যাথিক ডাক্তার আজকে পাশ করে বসে রয়েছেন, কিন্তু নিয়োগটা অ্যাডহক ভিত্তিতে হবে, নাকি পি.এস.সির মাধ্যমে নেবেন সেটা বলছেন না। বেসিসটা কি হবে? আজকে হোমিওপ্যাথিক অনেক ডাক্তার বসে রয়েছেন। আপনার অ্যালোপ্যাথী ডাক্তার অনেক আছেন।

[2-10–2-20 P.M.]

আপনি হোমিওপ্যাথী ট্রিটমেন্টের উপরে জোর দিন প্রত্যেক জেলায়, প্রত্যেক সাবডিভিসনে যদি একটা নিউক্লিয়ার থাকে তাহলে আমার মনে হয় এটা ভাল হবে। আপনি জানে যে আজকে অ্যালোপ্যাথি ঔষধের দাম কত বেড়েছে এবং এটা আরো বাড়বে। ওয়েস্টার্ন কান্ট্রিতে আজকাল স্টেরয়েড ব্যবহার করা বন্ধ করে দিয়েছে। তারা হোমিওপ্যাথি ট্রিটমেন্টের দিকে যাচ্ছে, হোমিওপ্যাথির উপরে তাদের আস্থা বাড়ছে। আজকে হোমিওপ্যাথি ট্রিটমেন্টের ব্যাপারে যা করা দরকার ছিল সেটা আপনি করতে পারছেন না। এর যথেষ্ট পোটেনসিয়ালিটি আছে। যেসব জিনিস থেকে হোমিওপ্যাথি ঔষধ তৈরি হয় সেই সব জিনিসগুলি আমাদের পূর্ব ভারতে আছে। পূর্বভারত থেকে এর র'মেটেরিয়াল এক্‌সপোর্ট হচ্ছে। বিদেশে এগুলি নিয়ে গিয়ে তারা এর থেকে হোমিওপ্যাথি মেডিসিন তৈরি করছে। আমাদের দেশে এত সম্পদ আছে আমরা যদি এগুলিকে কাজে লাগাতে পারি তাহলে দেশের গরিব মানুষ চিকিৎসার সুযোগ পেতে পারে। আপনি জানেন যে অ্যালোপ্যাথি ঔষধের সাইড এফেক্ট আছে। কিন্তু হোমিওপ্যাথি ঔষধের সেইরকম কোনও সাইড এফেক্ট নেই। কাজেই আপনি হোমিওপ্যাথির উপরে জোর দিন। আপনি হোমিওপ্যাথির ব্যাপারে

কি একটা কাউন্সিল, না একটা একাডেমি করে রেখেছেন। সেখানে তারা সেই কাজ করছে না। আপনি হাসপাতালগুলি নেবেন, এগুলি কিন্তু আপনার গলার উপরে ঝুলবে, আপনি কিছু করতে পারবেন না। আপনাকে হোমিওপ্যাথির উপরে আলাদা ভাবে জোর দিতে হবে আজকে একটা বড় ধরনের হোমিওপ্যাথি ডাক্তারের সঙ্গে অ্যাপয়েন্টমেন্ট নিতে গেলে ৪/৫ মাস সময় লাগে। হোমিওপ্যাথি চিকিৎসা সম্পর্কে মানুষের আস্থা আজকে অনেক বেড়েছে। আপনি এই ব্যাপারে ইনিসিয়েটিভ নিন। এই রাজ্যের মন্ত্রী হিসাবে আপনাকে আমি বলছি, আপনি জানেন যে অ্যালোপ্যাথি চিকিৎসা অনেক খরচের ব্যাপার। আপনার স্বাস্থ্য বিভাগ ভেঙ্গে পড়েছে। আপনার ফাণ্ডও নেই। আপনি সরকারকে পরিষ্কার করে বলুন। আপনাকে আমি আগেও এই ব্যাপারে বলেছি। আপনি কিছু লোককে জাপানে নিয়ে গেলেন। আপনি ভাবছেন যে জাপান থেকে টেকনোলজি আনবেন, কিন্তু হয়নি। আমরা চাই আপনি সাকসেসফুল হন। হাসপাতালগুলি হচ্ছে এই দপ্তরের অধীন। আপনি মানুষের জীবন নিয়ে রাজনীতি করবেন না। আপনি যদি এই বিষয়ে উদ্যোগ নেন, আমরা আপনাকে সাহায্য করব। আপনার হোমিওপ্যাথি কাউন্সিল সল্টলেকে যেটা আছে সেটা ইনএমেজ রয়েছে। সেখানে এটাকে বাঁচাতে গেলে একটা পজিটিভ সাজেশন দরকার। আপনি এই ব্যাপারে আমাদের নিয়ে, ডাক্তারদের নিয়ে বসুন যে কি করা যায়। সরকার শুধু ফাণ্ড দিয়েই খালাস। কিন্তু সেখানে কি কাজ হচ্ছে, না হচ্ছে সেটা দেখার দায়িত্ব আপনার। আপনি ৫ বছর সময় নিচ্ছেন। আপনি বলছেন যে একসঙ্গে অ্যাকুইজিশন করবেন। আপনি এখন ইয়ার টু ইয়ার ফেজ ওয়াইজ করছেন। আমি আপনাকে বলছি, এই হাসপাতালের অত্যন্ত পোটেনসিয়ালিটি আছে। মেডিক্যালে যাই, আর.জি.করে যাই, কিন্তু এটা মনে রাখতে হবে যে গোটা মানিকতলা থেকে কাঁকুড়গাছি, দমদম এই বেল্টের এই রকম হাসপাতাল নেই। এই বেল্টে এই হাসপাতালটিতে মানুষের অনেক সুবিধা হতে পারে। যে লোকেশনে এই হাসপাতালটি আছে সেখানে ই.এস.আইতে কোনও ট্রিটমেন্ট হয়না। কাজেই এই হাসপাতালটি সম্পর্কে গুরুত্ব দিতে বলছি। এতে উত্তর-পূর্ব কলকাতার মানুষ অত্যন্ত উপকৃত হবে। আমি তাই অনুরোধ করছি যে হোমিওপ্যাথি চিকিৎসার ব্যাপার নিয়ে আপনি আরো গুরুত্ব দিন। এই হাসপাতালে চিকিৎসা হলে অনেক গরিব মানুষের উপকার হবে এবং সারা রাজ্যের মানুষ এতে উপকৃত হবে। আপনি এই মুভমেন্টটা ছড়িয়ে দিন। আর একটা আমার পজিটিভ সাজেশন হচ্ছে, হোমিওপ্যাথি ডাক্তার যারা আছেন, তারা ডিগ্রি পাবার পরে তাদের রিসার্চ করার কোনও ক্ষমতা থাকেনা। এই রিসার্চ করার ব্যাবস্থা যদি না করেন তাহলে সেইসব ডাক্তাররা কোনও ঔষধ আবিস্কার করতে পারবেনা। আজকে বিদেশে আমাদের প্রোডাক্টস চলে যাচ্ছে, সেখানে রিসার্চ হচ্ছে। ক্যানসার শ্বেতি নিয়ে হোমিওপ্যাথির ডাক্তাররা বললেন যে আমাদের রিসার্চ করার সুযোগ দিন। তাঁদের এই সুযোগ করে দিন। দরকার পড়ে আপনি সেন্ট্রাল গভর্নমেন্টের যে ইন্সটিটিউট আছে তাদের সঙ্গে এই বিষয়ে পর্যালোচনা করুন। ডাক্তার ভায়েরা সেখানে যাতে রিসার্চ করতে পারে তার ব্যবস্থা করুন। রিসার্চ করে তাঁরা নূতন মেডিসিন তৈরি করতে পারে। আমাদের মতো আণ্ডার ডেভেলপ কান্ট্রিতে এটা হতে পারে। আমাদের প্রধানমন্ত্রী সম্প্রতি জার্মানে গিয়েছিলেন, সেখানে বড় বড় সাইনটিস্টদের

সঙ্গে দেখা হয়েছে, বড় বড় ব্যক্তির সঙ্গে দেখা হয়েছে, সেখানে তাঁরা বলেছেন হোমিওপ্যাথি ইজ সাচ এ ট্রিটমেন্ট যেটা আমাদের দেশের সঙ্গে তাঁদের দেশের কোলাবোরেশন হতে পারে। এই সুযোগ আপনি নিন। তাতে আমাদের এখানে হোমিওপ্যাথি ট্রিটমেন্ট ভাল হতে পারে। আপনাকে ধন্যবাদ এই ৫ বছর নেওয়ার জন্য। আপনি যত শীগ্র পারেন পুরোপুরি নিন, তাতে এই এলাকার মানুষের উপকার হবে।

**শ্রী দেবেশ দাস ঃ** স্যার, এই যে বিল পেশ হয়েছে তাকে আমি সমর্থন করছি। আমি আনন্দিত যে কংগ্রেস এই বিলকে সমর্থন করেছেন। কিন্তু উল্টোপাল্টা কিছু কথা বলেছেন যে ব্যাপার সম্বন্ধে তাঁর কিছু জানা নেই। বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে কিছু কথা বলেছেন, আমরা চাই তাঁরা বলুন। তাঁরা বলেছেন হোমিওপ্যাথির ব্যাপারে আরো বেশি দৃষ্টি দিন। কিন্তু কি করছে কেন্দ্রীয় সরকার এই হোমিওপ্যাথির ব্যাপারে? কেন্দ্রীয় সরকারের বাজেটে একটা পয়সাও আছে হোমিওপ্যাথিতে? এই হোমিওপ্যাথির ডেভেলপমেন্টের জন্য কথা বলছেন, সেই ডেভেলপমেন্টের জন্য সেন্ট্রাল গভর্নমেন্টের কোনও পলিসি নেই, হোমিওপ্যাথি নিয়ে কোনও বক্তব্য নেই। সারা দেশে যদি হোমিওপ্যাথির বিকাশ লাভ করাতে হয় তাহলে মূল উদ্যোগ নিতে হবে সেন্ট্রাল গভর্নমেন্টের পক্ষ থেকে। তাঁদের দ্বারা পরিচালিত অন্যান্য রাজ্যগুলিতো আছে । কোন রাজ্যে এটা নিয়ে গবেষণা হচ্ছে? এই সমস্ত কথা একবারও বললেন না। আর সেন্ট্রাল গভর্নমেন্টের হোমিওপ্যাথিক একটা সংস্থা আছে যার কাজ হচ্ছে প্রতিটি রাজ্যে কি করে হোমিওপ্যাথি কলেজগুলি বন্ধ করা যায় টাকা দায়িত্ব না নিয়ে। এই অবস্থায় দাঁড়িয়ে একটা বিকল্প পদ্ধতিতে চলে বামফ্রন্ট সরকার যখন থেকে এখানে এসেছে তখন থেকে হোমিওপ্যাথি কলেজগুলির ম্যানেজমেন্ট টেকওভার করে যাচ্ছে গরিব লোকের কথা ভেবে। আপনাদের সময় তো ম্যানেজমেন্ট টেকওভার হয়নি। দুটি কলেজ ইতিমধ্যে টেকওভার হয়েছে। হাওড়ায় হোমিওপ্যাথি রাজ্য হাসপাতাল হয়েছে, আপনারা গিয়ে দেখে আসুন কিরকম ভাল হাসপাতাল হয়েছে। ডাক্তার নিয়োগের ব্যাপারে বললেন। পি.এস.সির মাধ্যমেই ডাক্তার নিয়োগ হয়। পঞ্চায়েতে মধ্যে হোমিওপ্যাথিকে যুক্ত করা হয়েছে, ই.এস.আই হাসপাতালে হোমিওপ্যাথি ডাক্তার নিয়োগ করা হয়েছে। এই সরকারকে তাঁরা সাজেশান দিচ্ছেন হোমিওপ্যাথি আরো বেশি করে চালু করুন, গরীব মানুষের কথা ভেবে। অ্যালোপাথি ঔষধের দাম বেশি, গরিব মানুষেরা কিনতে পারছে না। আমি বলি আপনারা নরসীমা রাও কে বলুন না ডাংকেল প্রস্তাবে সই না করছে। ডাংকেল প্রস্তাবে সই করলে ঔষধের দাম ১০ থেকে ১৫ গুন বাড়বে এই কথা চিদামবরম বলেছেন। আপনারা গিয়ে বলুন না ডাংকেল প্রস্তাবে সই না করতে। এই ডাংকেল প্রস্তাবে সই করলে তার প্রভাব হোমিওপ্যাথির উপর এসে পড়বে। সেই ব্যাপারে গিয়ে কথা বলুন। তা না করে এখানে দাঁড়িয়ে গরিব মানুষের জন্য কুম্ভিরাশ্রু বিসর্জন করছেন। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলবো যত তাড়াতাড়ি পারেন ডি.এন.দে হোমিওপ্যাথি কলেজকে অধিগ্রহন করুন। ডি.এন.দে হোমিওপ্যাথিক কলেজটির ম্যানেজমেন্ট টেকওভার হয়েছিল, এটি সাধন পাণ্ডের কনস্টিটিউয়েন্সীতে নয়, ওটি আমার কনস্টিটিউয়েন্সীতে। সাধন পাণ্ডে মহাশয়ের কনস্টিটিউয়েন্সীতে যে কলেজটি আছে সেটি একটি ডিপ্লোমা কলেজ। ঐ ডিপ্লোমা কলেজটির

[2-20—2-30 P.M.]

কি করে উন্নতি করা যায়, তারজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে অনুরোধ করব। আমি এই রকম লোক নই যে শুধু আমি নিজের কনস্টিটিউয়েন্সী নিয়েই বলব। আমার কনস্টিটিউয়েন্সীতে হচ্ছে ডিগ্রি কলেজ। উনি নিজেও জানেন না যে ওঁর কনস্টিটিউয়েন্সীতে যে কলেজটি আছে সেটি হচ্ছে ডিপ্লোমা কলেজ। সেটিকে কি করে উন্নতি করা যায় তারজন্য ভেবে দেখতে, দুটিকে একসাথে করা যায় কিনা, তারজন্য ভেবে দেখতে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, দুটিকে একসাথে টেকওভার করা যায় কিনা তা যেন তিনি ভেবে দেখেন। আজকে সারা পৃথিবীতে এটাই দেখা যাচ্ছে যে অ্যালোপ্যাথি ব্যবসা করতে পুঁজিপতিদের সুযোগ দেওয়া যায়। সুতরাং কংগ্রেসিদের এখানে হোমিওপ্যাথি কলেজ নিয়ে বলা সাজে না। হোমিওপ্যাথির নিশ্চয়ই বৈজ্ঞানিক একটা ভিত্তি আছে। কিন্তু উন্নত দেশগুলো এটা নিয়ে কিছুই করবে না। স্বাভাবিকভাবে আমাদেরই এদিকে নজর দিতে হবে যাতে করে এদিকে কিছুটা উন্নতি হতে পারে। আমার অঞ্চলে যে কলেজটি আছে, সেখানে অনেক গরিব মানুষ, পিছিয়ে পড়া মানুষ আসে। ঐ সমস্ত গরিব মানুষদের কথা ভেবে যাতে এই কলেজটিকে তাড়াতাড়ি টেকওভার করা যায় সেই অনুরোধ আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে করছি, এবং কবে নাগাত এটা হতে পারে তা যেন তিনি এখানে বলেন আমি সাধন পাণ্ডের মত অত্যন্ত সংকীর্ণ মনোভাবের লোক নই। সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ওঁর কেন্দ্রে যে কলেজটি আছে সেটির ম্যানেজমেন্ট টেকওভার কি ভাবে করা যায় সে সম্বন্ধে ভাববার জন্য অনুরোধ জানাচ্ছি। আশা করি যে খুব শীঘ্রই এই কলেজটিকে উনি ফুল টেকওভার করতে পারবেন। তাহলেই আসল কাজটিকে আমরা সমর্থন করতে পারব। এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে ডি.এন.দে Homoeopathic Medical and hospital Taking over of Management and Subsequent acquisition (Amendment Bill) 1994, এনেছেন সেটিকে এর মধ্যেই আমাদের দলের পক্ষ থেকে সমর্থন জানানো হয়েছে। আমিও এই বিলটিকে সমর্থন করছি। হোমিওপ্যাথিক যে কলেজটিকে নেওয়া হয়েছিল তার টেকওভার পিরিয়ড পাঁচ বছর বাড়িয়ে দেওয়া হয়েছে এই বিলটির মাধ্যমে। এরমধ্যে আপত্তি করার কিছু নেই। কিন্তু এই বিলটি একদিকে যেমন ইনডিটারমাইণ্ড, অন্যদিকে দুর্বল, এই বিলটি তারই পরিচয় বহন করে। স্যার, আপনি এটা বুঝতে পারবেন, আপনি আইনজীবী লোক। এই বিলটি ১৯৮২ সালে একটি অর্ডিনান্স করে প্রথমে নিয়ে আসা হয়েছিল। এরমধ্যে দুটি ক্লজ ছিল-একটি হচ্ছে ডি.এন.দে হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ, আর একটি হচ্ছে ক্যালকাটা হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ। ১৯৮২ তে এঁরা একটি অর্ডিন্যান্স নিয়ে আসেন, টেকওভারের জন্য। তারপরে ১৯৮২ সালের পর ১৯৮৩ সালে দুটি বিল আনা হয়েছিল। প্রশান্তবাবু তখন মন্ত্রী ছিলেন না। তিনি তখন সি-এম-ডি-এর সাথে যুক্ত ছিলেন মাটি ইত্যাদির সাথে যুক্ত ছিলেন। ১৯৮৩ সালে যে দুটি আইন হয়েছিল, তার নাম হচ্ছে ওয়েস্ট বেঙ্গল অ্যাক্ট ১০ অব ৮৩। ওয়েস্ট বেঙ্গল অ্যাক্ট ১০ অব ৮৩ যেটি সেটিই ছিল ডি.এন.দে হোমিওপ্যাথিক মেডিক্যাল

কলেজ অ্যান্ড হসপিট্যাল টেকিং ওভার অব ম্যানেজমেন্ট অ্যান্ড সাবসিকোয়েন্ট অ্যাকুইজিশন অ্যাক্ট। তারফলে এই ৮৩ সালে যেটি এনভিসেজ হয়েছিল, এটি একটি নির্দিষ্ট পিরিয়ডের মধ্যে করবেন বলেছিলেন! ওঁরা বলেছিলেন যে স্টেট গভর্নমেন্ট পাঁচ বছরের জন্য টেক ওভার করলেন। The State Government may, if it so thinks fit, at any time within the period of five years reffered to any sub-section (2) of section 3, acquire the institution by notification. আপনারা যে বিল এনেছেন, সেই বিলে ডাউন করার আগে কম্পিটেন্ট অথোরিটি ঠিক করে যে ওই জমির মালিক কে ছিল এবং ল্যাণ্ড অ্যাকুইজিশন কি ভাবে করা হবে ইত্যাদি বিষয়গুলো ঠিক করে দেয়। কিন্তু এক্ষেত্রে তা হয় নি। অবশ্য বামফ্রন্ট সরকার কোনও সিদ্ধান্তই নিতে পারিনি, এক্ষেত্রেও সিদ্ধান্ত নিতে পারেনি। প্রথমে ১৯৮৩ সালে এই বিলটি এনেছিলেন, তারপরে বিল নং ১২ এনে ১৯৯১ সালে আবার আনলেন। তখনই আপনারা প্রথমে ৫ বছর, তারপরে ৮ বছর এবং তারপরে ১০ বছর করে সময় সীমা বাড়ালেন। ১৯৯১ সালে আবার এই বিলটির একটু সংশোধন করলেন। জানুয়ারির ১৯৮৩ সাল থেকে ফেব্রুয়ারির ১৯৯৩ সাল এই ১০ বছরের জন্য এই কলেজটি অধিগ্রহণ করা হল। সুতরাং ফেব্রুয়ারি, ৯৪ সাল এই ১বছর হয়ে গেল কলেজটি অধিগৃহীত নেই। সেখানে সরকার কতবড় ব্যর্থ যে ১৯৮৩ সালে টেক ওভার করলেন এবং স্টেট অ্যাকুইজিশন আনলেন ১৯৯৩ সাল অবধি। সেখানে ১৯৯৩ সালের ফেব্রুয়ারি মাস চলে গিয়ে ১বছর ১মাস হয়ে গেল, ৯৪ সাল চলে এল, আবার ৫ বছরের অ্যাকুইজিশন করতে হবে, কিন্তু করা হল না। এক বছরের যে অ্যাকুইজিশন ছিল তার মেয়াদ শেষ হয়ে গেছে। কেন আপনি এই ১ বছরের মধ্যে এই বিলের অধিগ্রহণ করলেন না সেটা মন্ত্রী মহাশয় এই হাউসে জানাবেন। এরজন্য অলটারনেটিভ কি সিদ্ধান্ত নিলেন সেটা জানাবেন। আপনারা পুরোপুরি টেকওভার করেন নি, মেডিক্যাল কলেজগুলো যে নিয়েছেন তা সরকারি পদ্ধতিতে টেকওভার করেছেন এবং অ্যাকুইজিশন করেছেন। কিন্তু টেক ওভার করলেও পুরোপুরি ন্যাশনালাইজেশন হয় নি। হোয়াট ইজ হোল্ডিং বুক? পুরোপুরি জাতীয়করণ করা হয় নি কেন? এই যে বিলটি ১৯৮৩ সালে পাস করা হয়েছে এবং তারপরে ১০ বছর পার হয়ে গেল, এই যে এক্সটেনশনে চালালেন এতে খরচ তো বাড়বেই। আপনারা ১৯৯১ সালে যে বিল এনেছিলেন তাতে আর্থিক যে হিসাব দিয়েছেন তাতে দেখলাম যে প্রায় সাড়ে ১১লক্ষ স্টাফ স্যালারি এবং সারে ৫লক্ষ মেনটেনেন্স বাবদ খরচ। এই দুটি মিলিয়ে ১৭ লক্ষ বার্ষিক খরচ। এখন সেটা বেড়ে গিয়ে ১৩.৭ লক্ষ পার মানাম স্টাফ স্যালারি এবং ৭.৩ ফোর্থ মেনটেনেন্স। অর্থাৎ মোট ২১লক্ষ খরচ বেড়েছে। এছাড়া ইন্টার্নীতে ৭১০টাকা মাইনে আর হাউস রেন্ট দিতে হয়। সুতরাং এই ১ বছর অধিগ্রহণ করতে পিছিয়ে যাওয়ার জন্য এত খরচ বেড়ে গেল। তাছাড়া অধিগ্রহণ না থাকার ফলে যে কোনও জমির মালিক তার জমি চাইতে পারে আইনত কোন বাধা দেওয়া যায় না। তবে আপনারা গায়ের জোরে আটকাতে পারেন। এর উত্তর মাননীয় মন্ত্রী এই সেসানে না নেকস্ট সেসানে দেবেন। তারপরে দেবেশ বাবু ডাংকেল প্রস্তাব নিয়ে বললেন। তিনি বললেন যে ডাংকেল প্রস্তাব গ্রহনের জন্য ওষুধের দাম নাকি ১৫গুণ বেড়ে যাবে। এই যে অভিমত এটা কি মন্ত্রিসভার মতামত নাকি ওনার নিজের অভিমত সেটা জানতে চাই।

[2-30—2-40 P.M.]

আপনাদের পার্টি এই রকম কোনও লিফলেট বার করেছে কি। আমি আপনাদের বলে রাখি, এই ডাংকেল প্রস্তাব যদি কার্যকর হয় এবং যদি পাইপলাইন প্রোটেকশন মেনেও নেওয়া হয় এবং পেটেন্ট আইন যদি মেনে নেওয়া হয় তাহলে এইটটি পারসেন্ট ওষুধের ক্ষেত্রে কোনও দাম বাড়বে না, শুধু মাত্র ২০ পারসেন্ট লেটেন্ট ওষুধের ক্ষেত্রে দাম বাড়বে। তবে সেই দাম বাড়াটাকে আমরা নিয়ন্ত্রণ করতে পারব ড্রাগ প্রাইসেস কন্ট্রোল অর্ডারের মাধ্যমে। সুতরাং আজকে যে একটা প্রচার করা হচ্ছে এবং দেবেশ বাবুর মতো লোকেরা আজকে যা প্রচার করে এই ডাংকেল প্রস্তাব সম্বন্ধে সেটা ভুল। এর থেকেই বোঝা যায় ওনার মতো অল্পবিদ্যা জানা লোকেরা ভয়ঙ্করী। দেবেশ বাবু বলেছেন। ডাংকেল ব্যাপারে আমরা যদি বিরোধিতা করি তাহলে আমাদের কান টেনে দেবে প্রধানমন্ত্রী। দেবেশবাবু আপনি যদি জ্যোতি বাবুকে গিয়ে বলেন অজিত মণ্ডলের স্ত্রীকে পাঁচ লক্ষ টাকা দিতে হবে বা চন্দনের বিস্কুট কারখানা সম্পর্কে কোনও কথা বলেন তাহলে কি তিনি আপনার কান টেনে দেবে। তবে কার কান কত বড় সেটা আমরা জানি। আমাদের কিছু গণতান্ত্রিক স্বাধীনতা আছে সেটাও আমরা জানি। হোমিওপ্যাথি মেডিক্যাল কলেজগুলির ক্ষেত্রে সিরিয়াস ল্যাকুনা কিছু কিছু রয়েছে। হোমিওপ্যাথি মেডিসিন টিচিং-এ একটা স্ট্যাণ্ডার্ড আনা খুবই দরকার ছিল এবং সেইজন্যই সরকার অধিগ্রহণ করেছিল। অনেকে হোমিওপ্যাথির করেসপণ্ডেস কোর্স করে এবং তারপর পাশ করে একটা মেটিরিয়া মেডিকা কিনে, একটা হোমিওপ্যাথির বাক্স নিয়ে বসে পড়ে। তারা জানে হোমিওপ্যাথি ওষুধ ভালো কাজ না করুক খারাপ কাজ তো করবে না। সায়েন্টিফিক ডেভেলপমেন্ট অফ হোমিওপ্যাথি, হোমিওপ্যাথি মেডিসিন এবং হোমিওপ্যাথি টিচিংকে স্ট্যাণ্ডার্ডাইজ করা হোক। আজকে যারা হোমিওপ্যাথি পড়ছে তাদেরকে হিউম্যান বডি সমৃদ্ধে সমস্ত কিছু শিখতে হচ্ছে। যদি এই সমৃদ্ধে পুরোপুরি আইডিয়া না থাকে তাহলে সে কোনও ওষুধ অ্যাপ্লাই করতে পারবে না। আপনারা জানেন আগেকার দিনে যারা অ্যালোপাথির ডাক্তার ছিল তারা খুব কম ওষুধ দিতেন। কোনও লোক অসুস্থ হলে, অনেক সময় ডাক্তার রায় বলতেন তুমি ডাবের জল বা চিরতার জল খাও উপকার পাবে। কিন্তু এখনকার ডাক্তাররা সবচেয়ে দামী অ্যান্টিবায়োটিক ওষুধ দেয় এবং বিভিন্ন প্যাথোলজিকাল টেস্ট করায়। তারা ক্লিনিকাল আইয়ের মাধ্যমে পেশেন্টদের চিকিৎসা করেন। বলা হয় স্ক্যান করতে হবে। বিভিন্ন প্যাথলজিক্যাল টেস্ট করতে হবে সেখানে হোমিওপ্যাথি ডেফিনিটল অফার্স চীপ অল্টারনেটিভ। কিন্তু চীপ অল্টারনেটিভ তখনই এফিকেসাস হবে যখন আমি সেটা যথার্থ ভাবে প্রয়োগ করতে পারব। আজকে যেটা হচ্ছে কেউ একজন হয়তো বাংলায় বি.এ. পাশ করল এবং পরে করসপণ্ডেস কোর্স পড়ে হোমিওপ্যাথি প্রাকটিস করতে লাগলো। এটা চলবে না। হোমিওপ্যাথিকে একটা স্ট্যান্ডার্ড মেডিক্যাল প্রাকটিসের মধ্যে আনতে হবে। আমাদের রিসোর্সের অভাব আছে এটা ঠিক, কিন্তু সমস্যাটা কী, আজকে ১৩লক্ষ ৭০হাজার টাকা চলে যাচ্ছে মাইনে দিতে আর ৭লক্ষ টাকা মাত্র মেনটিনেন্সের জন্য। এর উল্টোটা হওয়া দরকার। আজকে সেন্ট্রাল কাউন্সিল অব হোমিওপ্যাথি যেটা আছে, তারা যা বলছেন সেটা শুনুন। তারা যে নর্মস লে ডাউন

করে দিচ্ছে হোমিওপ্যাথি কলেজ রিকগনিশন পাবার জন্য, সেটা আপনারা বিবেচনা করুন। আজকে সেন্ট্রাল কাউন্সিল কী বলছেন, তারা বলছেন এখানে হোমিওপ্যাথিতে শিক্ষার্থীরা প্রয়োজনীয় আউট ডোর এক্সপোজার পাচ্ছে না। যথেষ্ট আউট ডোর এক্সপোজার দরকার। অনেক জায়গায় ডিসেকশনের ব্যবস্থা নেই। তাই মন্ত্রী মহাশয়কে বলব, একটা ন্যাশনল স্ট্যানডার্ড-এ আমরা যাতে হোমিওপ্যাথি কলেজগুলোকে আনতে পারি তার ব্যবস্থা করুন, ইন্সপাইট অব আওয়ার ফাইন্যান্সিয়াল কন্সট্রেন্টস অব রিসোর্সেস। আজকে আমরা দেখেছি একজন ভাল হোমিওপ্যাথি ডাক্তারের অ্যাপয়েন্টমেন্ট পেতে দু-তিন মাস লেগে যায়। কারণ ক্রণিক অসুখের ক্ষেত্রে যখন অ্যালোপ্যাথিতে একটা রেসিস্ট্যান্স গড়ে ওঠে তখন এটা ভাল কাজ করে। কারণ আমরা জানি ৮০ ভাগ অসুখ হচ্ছে সাইসোম্যাটিকা এখানে হোমিওপ্যাথি একটা সেন্স অব ওয়েল বিইং এনে দেয়। এই জন্যই ঐ সব জায়গায় ঘন্টার পর ঘন্টা টাইম দিয়ে লোকে চিকিৎসা করায়। সেইজন্য আপনাকে বলছি ঐখানে যে সমস্ত প্রাইভেট হোমিওপ্যাথি কলেজ যেগুলো আছে, গভর্নমেন্ট কলেজের পাশাপাশি, সেখানে মেডিক্যাল এডুকেশনের ব্যাপারে আপনি একটু স্ট্রিক্ট হোন। কারণ উই কান্ট অ্যালাও পিপল টু প্লে উইথ আদার পিপল্স লাইভ্স। আজকে চিনে যেটা হয়েছে সেটা আপনারা করতে পারলেন না। ওরা একটা কনডেন্স্ড মেডিক্যাল কোর্স করেছে। চায়নার মাও-সে-তুং এর যে কনসেপ্টটা ছিল, ঐ বেয়ার ফুটেড ডক্টর্স, অর্থাৎ গ্রামে যারা চিকিৎসা করবেন, সেটাও আপনারা রূপায়ণ করতে পারলেন না। সেইজন্য বলছি আজকে হোমিওপ্যাথি, অ্যালোপ্যাথি এবং আয়ুর্বেদিকে যেটুকু ভল্যুম অব নলেজ দরকার হয়, মেডিক্যাল কোর্স শেষ করে, ডিগ্রি বা ডিপ্লোমা পেতে তার ন্যূনতম সময় পাঁচ বছর। আর একটা জিনিস অ্যালোপ্যাথিতে ওষুধের দাম এখন অনেক বেড়ে গেছে ডাংকেল প্রস্তাব আগেই। কয়েকটা ফার্মাসিউটিকেলে ওষুধের দাম হয়তো ২০/২৫ টাকা।

[2-40—2-50 P.M.]

আমরা দেখছি, প্রশান্তবাবু নিজেই জানেন আজকাল লোকে হাসপাতালে, নার্সিং হোমে গিয়ে নিঃস্ব হয়ে যাচ্ছে। পি.জি.হাসপাতালের মতো হাসপাতালে মাত্র ৮টাকা করে বেড ভাড়া, সেখানে ফ্রি বেডে ভর্তি হয়ে ফ্রি মেডিসিন পাওয়ার জন্য দৈনিক অন্তত ১০জন করে লোক আমার কাছে আসে। আমাকে এসে বলছে, ফ্রি বেড করে দিন, ফ্রি মেডিসিন করে দিন। একটা রুগী যদি ইনটেনসিভ কেয়ারের থাকে তাহলে তার ৪০০/৫০০ টাকার ওষুধ লাগে। কালকেই এসেছিল, বার্ণস ওয়ার্ডের একজন পেশেন্টের ৯০০ টাকার ওষুধ লাগবে। কতগুলি ক্ষেত্রে লাইফ সেভিং ড্রাগ লাগবে, কতগুলি ক্ষেত্রে অ্যান্টি বায়োটিক্ লাগবে, সব ক্ষেত্রেই দরকার কিনা সেই স্টাডি আমাদের দেশে হয় নি। সুতরাং সেখানে হোমিওপ্যাথি অফার এ ভেরি চীপ রেমিডি—সেখানে গরিবদের জন্য হোমিওপ্যাথি একটা বড় ব্যবস্থা হতে পারে। এখানে একটা প্রশ্ন এসে যায়, হোমিওপ্যাথি ওষুধ তৈরির সিস্টেমটা কী? একটা মাদার টিন্চারে একটা মাদার সলিউশন থাকে, তার সঙ্গে একটা অন্য রকম পার্টিকুলার ওষুধে মেশানো হয় এবং ওটাকে মাদার টিংচার বেস বলা হয়। ডাইল্যুশন বাড়ালে হোমিওপ্যাথি আরো এ্যাফিক্যাসিয়াস হয়। আমি জানি না এর সাইনটিফিক

এক্‌সপ্লেনশান কি! স্যার এই কলকাতা শহরে বহু ছোট ছোট হোমিওপ্যাথি লেবোরেটারী আছে হ্যানিম্যান থেকে শুরু করে, কিং কোম্পানী, মহেশ ভট্টাচার্য, সি. রিংগার প্রভৃতি বড় কোম্পানী যেমন আছে তেমন পাড়ায় পাড়ায় ছোট ছোট লেবোরেটরী আছে। হোমিওপ্যাথি ওষুধকে একটু স্ট্যান্ডার্ডাইজেশন করা যায় কিনা, এটা দেখা দরকার। সেজন্য আমি বলছি, হোমিওপ্যাথি এবং অন্যান্য এবং আয়ুর্বেদের। সরকারের নিজেরই আয়ুর্বেদ হাসপাতাল আছে। কিন্তু আমাদের হেল্‌থ পলিসি কি হবে? ডিফারেন্ট ব্রাঞ্চেস্‌ অফ্‌ মেডিসিনে আমরা রুগীদের কিভাবে ডিস্ট্রিবিউট করব? আমরা কোন সেকশনকে কিভাবে ট্রিট্‌ করব? কি ভাবে কি কি অসুখকে সস্তা দামের মেডিসিনে ট্রিট করার চেষ্টা করব? এ নিয়ে একটা টোটাল পলিসি থাকা দরকার। তার কারণ দিনের পর দিন ওষুধ কস্টলি হয়ে যাচ্ছে, ইক্যুইপমেন্ট কস্টলি হয়ে যাচ্ছে, সার্জারি কস্টলি হচ্ছে। ফলে মানুষ সাধারণ গরিব এসব বেয়ার করার ক্ষমতা হারাচ্ছে। সুতরাং আমাদের দেশে, বিশেষ করে আমাদের রাজ্যের সোসিওইকোনমিক কন্ডিশনকে ভেবে আমাদের রাজ্যে একটা হেল্‌থ পলিসি ঠিক করতে হবে। হেল্‌থ স্টেট সাবজেক্ট, বেসিক্যালি রাজ্যকেই এটা দেখতে হবে। সে অনুযায়ী যদি একটা সামগ্রিক পলিসি তৈরি করতে হবে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী, আপনি একটা পিসমিল কাজ করছেন। আমাদের তিনটে হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ আছে, সেগুলোকে পরিচালন করার মেয়াদ মাঝে মাঝে বাড়িয়ে যাচ্ছেন। পুরো অ্যাকুইজিশন হচ্ছে না। আমাদের কোনও কোনও কমপ্রিহেনসিভ হেল্‌থ পলিসি নেই। যার ফলে আমাদের হেল্‌থের ক্ষেত্রে এত অব্যবস্থা, এত কমপ্লেন দেখা দিচ্ছে। আমরা চাই মাননীয় মন্ত্রী হোমিওপ্যাথির ব্যাপারে একটা ক্লিয়ার কাট পলিসি, একটা পলিসি পেপার লে ডাউন করুন। আমরা মাঝে মাঝেই দেখি কেন্দ্রীয় সরকার বিভিন্ন ডিপার্টমেন্টের পলিসির ওপর ইয়োলো পেপার. হোয়াইট্‌ পেপার লে ডাউন করে। সেরকম একটা ক্লিয়ার কাট্‌ পলিসি আমরা জানতে চাইছি যে, পশ্চিম বাংলায় কোন হেল্‌থ পলিসি চলছে, আমাদের টারগেট কি, আমাদের অ্যাচিভমেন্টস কি, আমাদের ইনফ্রাস্ট্রাকচারের স্ট্রেন্‌থ কত দূর আমাদের দুর্বলতা কোথায়? আমরা দেখছি আমাদের সমস্ত কিছু ক্লিয়ার কাট ভাবে চলছেনা, আমরা মাঝে মাঝে সেকশনাল ডিমাণ্ডের কাছে নতি স্বীকার করি, মাঝে মাঝে এরকম টেক্‌ওভার করি। তারপর সেই টেক্‌ওভার কন্টিনিউ করি। চিত্তরঞ্জন ক্যানসার হাসপাতাল ১৫/২০ বছর ধরে টেক্‌ওভার হয়েছে। আমরা সেখানে কি অ্যাচিভ করেছি? সেখানে সার্ভিস কতটা ইমপ্রুভ করেছে? এটা দেখার দরকার আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে একটা কথা বলতে চাই যে, হোয়াট ইজ দি রিসেপশন অফ্‌ দিস হোমিওপ্যাথিক্‌ মেডিক্যাল কলেজেস? কত লোককে তারা আউটডোরে দেখছে, কত লোক ইনডোরে ভর্তি হচ্ছে, সব পেশেন্টের জন্য সব ডিপার্টমেন্ট আছে কিনা, এই সমস্ত তথ্য কলকাতার হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজগুলো সম্বন্ধে আমাদের দিলে আমার মনে হয় আমাদের বুঝতে সুবিধা হবে।

আমি এই বিলকে সমর্থন করছি এবং মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে বলছি দু' বছর বাদে বাদে এই রকম খাপছাড়া বিল নয়, একটা কমপ্রিহেনসিভ বিল ফর্‌ দি অ্যাকুইজিশন অফ্‌ হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজেস টেকেন ওভার বাই দি গভর্নমেন্ট শ্যুড্‌ বি ব্রট টু দি

হাউস অ্যাট দি আর্লিয়েস্ট, যাতে এই অনিশ্চয়তা দূর হয় এবং কমপ্রিহেনসিভ হেলথ পলিসি শ্যুড বি লেড্ অন্ দি টেবল্ অফ্ দি হাউস। ধন্যবাদ।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিলটি এনেছেন তাকে আমি সমর্থন করে দুচারটি কথা বলতে চাই। আপনি যে বিলটি নিয়ে এসেছেন যেটা অ্যাকুইজিশন করছেন সেটা নিশ্চয়ই নিতে হবে, না নিলে চলবে না, স্থায়ীভাবে যাতে নেওয়া হয় সেটা আপনি দেখবেন। এই হোমিওপ্যাথি বিভাগ যাদের অধীনে আছেন তাঁরা সবই অ্যালোপাথি ডাক্তার, হোমিওপ্যাথির উপর তাদের বিশ্বাস নেই। সুতরাং হোমিওপ্যাথিতে বিশ্বাসসম্পন্ন লোক না দিলে কিছু হবে না। আমি শুনেছি, হোমিওপ্যাথি যাঁরা পড়ান, সেই সমস্ত প্রফেসর এবং প্রিন্সিপ্যালরা বলেন, যারা হোমিওপ্যাথি ডাক্তার হয়ে বেরোয়, তারা ডাক্তার হিসাবে যা বেতন পায়, ঐ সমস্ত প্রফেসাররা সেই বেতন পায় না, তাদের চেয়ে অনেক কম পায়, সুতরাং কি পড়াবে? ২ নম্বর হচ্ছে, আমি ছেলেদের কাছ থেকে শুনেছি, অ্যানাটমির ডিটেকশন করতে হয় মেডিক্যাল্ কলেজে গিয়ে। অ্যালোপ্যাথির ডাক্তাররা তাদের পড়ান। পড়াতে পড়াতে তাদের অ্যালোপ্যাথি ওষুধের নাম বলেন। ফলে তারা হাফ হোমিওপ্যাথ এবং হাফ এ্যালোপাথ ওষুধের নাম শিখে বেরিয়ে আসে। ফলে তারা হ্যাফ হোমিওপ্যাথি করছে আর হাফ অ্যালোপ্যাথি করছে। একটা অদ্ভুত শিক্ষা ব্যবস্থা তৈরি হয়েছে। সুতরাং হ্যোমিওপ্যাথির সমস্ত ব্যবস্থা দিয়ে একটা পুরোপুরি হাসপাতাল তৈরি করা দরকার—এটাই আপনার কাছে অনুরোধ করছি। আগে মেডিক্যাল কলেজগুলিতে ভর্তির জন্য ডিস্ট্রিক্ট কোটা ছিল। এরফলে সমস্ত জেলার কিছু কিছু ছাত্র এসে ভর্তি হতে পারতো। এখন অ্যালোপ্যাথিতে সেটা তুলে দিয়েছেন। কিন্তু গ্রামের ছেলেরা এখন হ্যোমিওপ্যাথি পড়তে চায়। তাদের জন্য যদি ডিস্ট্রিক্ট কোটা করে দেন তাহলে গ্রামের ছেলেরা বিশেষ করে উত্তরবঙ্গের ছেলেরা বিশেষভাবে উপকৃত হবে। কারণ উত্তরবঙ্গের ছেলেরা দক্ষিণবঙ্গের ছেলেদের সঙ্গে কোনওমতেই কমপিট করতে পারবে না। এখানকার ফার্স্ট ডিভিসনের ছেলেদের সঙ্গে ওখানকার ফার্স্ট ডিভিসনের ছেলেদের তফাৎ আছে। এছাড়া উত্তরবঙ্গে ল্যাবরেটরীরও সুযোগ নেই। উত্তরবঙ্গে মেডিক্যাল কলেজেও ভর্তি হতে পারে না। কারণ ফর্ম পায় না। আমি নিজে এম.এল.এ. হয়ে ডি.এন.ডে কলেজে ভর্তির জন্য ফর্ম জোগাড় করতে পারিনি, লম্বা লাইন, আমার পক্ষে সম্ভব নয়। সুতরাং কিছু ডিস্ট্রিক্ট কোটা করে দিলে ভাল হয় কারণ উত্তরবঙ্গে একটাও হোমিওপ্যাথি কলেজ নেই। আমি শুনেছিলাম কোচবিহারে একটা হবে। জানি না, হবে কিনা। হোমিওপ্যাথি কলেজ করলে বহু বেকার ছেলে হোমিওপ্যাথি করে খেতে পায়। সাঁইথিয়াতে একটা কলেজ আছে। সেটা গভর্নমেন্টের রেকগনিশন হয়েছে কিনা জানি না, তবে সেখানে প্রচুর টাকা ডোনেশন দিয়ে ভর্তি হতে হয়। এছাড়া কাটিহারেও একটা কলেজ আছে, সেখানেও প্রচুর টাকা দিতে হয়। যাই হোক, আমার বক্তব্য হচ্ছে, জেলার ছেলেরা যাতে ভর্তি হতে পারে তারজন্য বিভিন্ন জেলার কোটা করে ভর্তি করার ব্যবস্থা করে দিলে কিছু ছেলে প্রকৃত কৃতজ্ঞ হবে। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে D. N. De Homoepathic Medical College and Hospital (Taking over of Management and subsequent Acquisition) (Amendment) Bill 1994 এই যে বিলটা এনেছেন এই বিলটিকে সমর্থন না করে উপায় নেই। সমর্থন না করলে এটা গভর্নিং বডি তাদের কাছে ফেরৎ যাবে। যেহেতু বেসরকারিকরণের বিরুদ্ধে তাই এটাকে সমর্থন করছি বাট উইথ মাচ ডিস-সাটিসফ্যাকশন। আপনার ডিপার্টমেন্টের যে পারফরমেন্স এবং এ ব্যাপারে হাউসের কাছে এবং রাজ্যের জনগণের কাছে যে প্রতিশ্রুতি ছিল সেই প্রতিশ্রুতি লঙ্ঘন করা হয়েছে। ইতিপূর্বে উল্লিখিত হয়েছে যে একাধিকক্রমে বিভিন্ন বিল এনে আপনি প্রথমে ৫ বছর ৮ এবং ১০ বছর, এখন আবার এটা টোটাল অ্যাকুইজিসনের জন্য আরও ৫ বছর সময় চাইছেন। আমার বক্তব্য আপনার যে স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজনস সেই স্টেটমেন্ট অফ অবজেকটস অ্যান্ড রিজনসে এই বিলে আপনি বলেছেন দুটো অবজেক্টসের কথা, এই দুটো অবজেক্টসই খুব দুঃখজনক ভাবে ফেল করেছে। আপনি সায়েনটিফিক হোমিওপ্যাথি এডুকেশনের কথা বলেছেন এর স্ট্যান্ডার্ড অফ এডুকেশনটা বাড়ুক এই কথা বলেছেন, কিন্তু কার্যত দেখা যাচ্ছে যে ১০ বছরে এই ম্যানেজমেন্ট টেক ওভার করার পর থেকে এই হোমিওপ্যাথি কলেজ এবং হাসপাতাল এর কিছু উন্নতি হয় নি। এমন কি এর যে ইনফ্রাস্ট্রাকচার সেটারও যথাযথ ব্যবহার হচ্ছে না। তার বেডগুলি আজ পর্যন্ত কিছু হলনা। অপারেশন থিয়েটারের যে সমস্ত ডাক্তার বা যারা ডিগ্রি পাবে তাদের প্র্যাকটিক্যাল ট্রেনিং নেবে তার জন্য অ্যানাটমি বা অন্যান্য সমস্ত ক্ষেত্রে, সার্জিকাল অপারেশন করবে সেই থিয়েটার যাতে ঠিকমতো চালু থাকে তার সুযোগ নেই। এই রকম একটা ১০ বছর ম্যানেজমেন্ট টেক ওভার করার পরও আপনার চিকিৎসার উন্নতি, চিকিৎসা বিজ্ঞান, চিকিৎসা শিক্ষার উন্নতির স্ট্যান্ডার্ড বাড়াতে পারলেন না। দ্বিতীয় কথা হচ্ছে যে ইউনিফরমিটি অফ এডুকেশন এর কথা বলেছেন, সেখানেও আপনি যেটা বললেন যে অন্যান্য কলেজগুলি যে ভাবে ক্যালকাটা মেডিক্যাল কলেজ, মেদিনীপুর মেডিক্যাল কলেজ টেকওভার করেছেন কিন্তু এখন পর্যন্ত এটা পারলেন না, ফলে এখানে ইউনিফরমিটি মেনটেন হচ্ছে না। এখানে স্ট্যান্ডার্ডটা কি অবস্থায় আছে। আপনার মনে আছে ডি. এন. দের ব্যাপারে অবস্থা এমন খারাপ হয়ে গিয়েছিল যে কলেজের ছাত্রছাত্রীরা যথাযথ ব্যবস্থা নেই বলে সেন্ট্রাল হোমিওপ্যাথি কাউন্সিল থেকে ডিগ্রি কোর্স তুলে দিল ডি-রেকগনাইজ করে দিয়েছিল। দীর্ঘদিন ধরে ঝনঝাট চলেছে, তারা অনশন চালিয়েছিল। আমি নিজে আপনার সঙ্গে দেখা করে বিষয়টি নিয়ে আলোচনা করেছিলাম, আপনি বলেছিলেন দেখি কি করা যায়। ফলে এই জায়গায় চিকিৎসার যে দুরবস্থা সরকার টেকওভার করার পরও কি অবস্থা আপনি অস্বীকার করতে পারেন না। আপনি যে ৫ বছর এক্সটেনশন চাইছেন তার কি দরকার? আজকে সবই তো পসিটি অফ ফাণ্ড। আমরা আজকে ডাংকেলের, আই. এম. এফ ওয়ার্লড ব্যাংকের যে সমস্ত শর্ত আরোপ করেছে সরকারের আর্থিক অবস্থা দেখে যদি সত্যই তুলে নেয় ওয়েলফেয়ার স্টেটের যে ক্রাইটেরিয়া সেখান থেকে সরে যায় সেখানে রাজ্য সরকার কার্যত কেন্দ্রীয় সরকারের সঙ্গে ইন লাইন উইথ স্বাস্থ্যের বাজেট কমেছে আজকে স্বাস্থ্যের কি অবস্থা। আপনি জানেন অ্যালোপ্যাথি চিকিৎসার সুযোগ লোকে পায় না। অনেক সুলভ যে

হোমিওপ্যাথি চিকিৎসা সেটা অন্তত সুব্যবস্থা করুন। এটা অপেক্ষাকৃত কম খরচে বাঁচাবার চেষ্টা করুন। সেখানে আপনি ব্যর্থ হয়েছেন। যেখানে ৫, ৮, ১০ বছর হয়ে গেলে সেখানে আবার ১৫ বছর তারপর ২০ বছর এই রকম চলবে? এটা কি সরকারের পারফরমেন্স? এটা স্বাস্থ্য দপ্তরের এবং সরকারের সিয়ার ক্যালাসনেন্স, চূড়ান্ত ও দাসীণ্য। এই নিয়ে আপনার সাথে অনেক কথা হয়েছে। আমার শেষ কথা হচ্ছে যে ফিনান্স টাকা দেয় না, আপনার সাথে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় অসীম দাশগুপ্তর কথা হয়েছে, আপনার সঙ্গে আলোচনার সময়ে আপনি অফ দি রেকর্ড সেই সব কথা বলেছেন। মানুষের ন্যূনতম প্রয়োজন তার হাসপাতালে চিকিৎসা হবে না? আজকে সেজন্য আমি বলছি আপনি ৫ বছর টাইম নিয়েছেন, কিন্তু আমি বলছি ৬ মাসের মধ্যে যাতে ডি. এন. দে হাসপাতাল এবং কলেজ টেকওভার তার ব্যবস্থা করবেন। আপনি তার ব্যবস্থা করবেন এবং ভবিষ্যতে যাতে এটা ঠিকমতো চলে সেদিকে লক্ষ্য রাখবেন। কারণ এগুলি টাইম টু টাইম ৬ মাসের জন্য বাধ হয় রিনিউ করতে হয়। কাজেই স্ট্যান্ডার্ড ফল করলে আবার একটা সমস্যা দেখা দেবে। কাজেই অ্যাট দি সেম টাইম এর ইনফ্রাস্ট্রাকচার যা আছে সেটার প্রপার ইউটিলাইজেশন করার জন্য যে নেসেসারী ফান্ড, নেসেসারী অ্যারেঞ্জমেন্ট দরকার সেজন্য সরকারকে সোচ্চার হয়ে আপনাকে বলতে হবে। অন্য দপ্তরের মতো স্বাস্থ্য দপ্তর অবহেলিত হতে পারেনা। মানুষের জীবন-মরণের সমস্যা এর সঙ্গে জড়িত আছে। বারে বারে অ্যাসিওর দেওয়া হচ্ছে, অথচ মানুষকে সাফার করতে হচ্ছে। কাজেই এটার যাতে ৬ মাসের মধ্যে টোটাল অ্যাকুইজিশন হয় সেজন্য আপনার কাছে আবেদন রেখে, এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বি.এন.দে হোমিওপ্যাথি কলেজ সম্পর্কিত বিল নিয়ে এখানে দীর্ঘক্ষণ আলোচনা হল। এই কলেজটির সঙ্গে আমার কিছু সম্পর্ক্য ছিল বলে আমাকে প্রাসঙ্গিক ভাবে কিছু বলতেই হবে। একথা ঠিক যে দীর্ঘদিন ধরে এই কলেজটি নেওয়া হবে, নেওয়া হবে, বলা হলেও এটা নেওয়া হচ্ছে না। এর ফলে সেখানে যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে ছাত্র-ছাত্রী, স্টাফ, টিচার, তাদের মধ্যে একটা অনিশ্চয়তার মনোভাব কাজ করে চলেছে দীর্ঘদিন ধরে। এই অনিশ্চয়তার ফলে এমন অবস্থা হয়েছে যে এই কলেজটির পঠন-পাঠন বা সেখানে যে হাসপাতালটি যুক্ত আছে, সেই হাসপাতাল চলা, সবটাই ধুকে ধুকে চলছে। এই হচ্ছে বাস্তব অবস্থা। কিন্তু আমাদের মনে রাখা প্রয়োজন যে এই ডি. এন. দে হোমিওপ্যাথি কলেজটি করা হয়েছিল ডিপ্লোমা কলেজের সঙ্গে সেই বিল্ডিংয়ে এক সঙ্গে। পরবর্তীকালে আলাদা বিল্ডিং তৈরি হয় ট্যাংরাতে। সেই বিল্ডিংয়ে যাওয়া নিয়ে একটা প্রশ্ন দেখা দিয়েছিল। এক সময়ে ডিপ্লোমা কলেজের লোকেরা ডিগ্রি কলেজের লোকেদের তাড়িয়ে দিল। তখন তারা বিভিন্ন জায়গায় কলেজ করতে লাগলো। কিন্তু শেষ পর্যন্ত তাদের ঐ ট্যাংরার বিল্ডিংয়ে চলে যেতে হল। সেখানে যাবার পরে আমাদের বামফ্রন্ট সরকার এসে তাদের দিকে তাকালেন এবং তাদের ঐ টেকিং ওভার অব ম্যানেজমেন্ট করলেন। করার পরে ওরা খানিকটা সেখানে স্থিতি নিয়ে কাজকর্ম শুরু করতে পেরেছিলেন। তারফলে সেই কলেজের একটা ভবিষ্যৎ দেখা

দিয়েছে এবং ডিগ্রি কোর্সের ছেলেরা জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা দিয়ে সিলেকশন হয়ে সেখানে যেতেন। তারা সেখানে গুরুত্ব সহকারে পড়াশুনো শুরু করেছিলেন। কিন্তু এই ক্রমাগত নিতে দেরি করার ফলে একটা অনিশ্চয়তার মনোভাব কাজ করে চলেছে এবং সেই কলেজটি ঠিকমতো পরিচালনার ক্ষেত্রেও অসুবিধা দেখা দিয়েছে। রাজ্য সরকারের অসুবিধার দিক অনেকগুলি আছে বলে আমার মনে হয়েছে। যেমন অ্যাসেটের ব্যাপারে ডিপ্লোমা কলেজের ম্যানেজমেন্টে যারা আছেন, তারা অনেক কিছু দাবি করেছেন। তারা বলেছেন যে ডিগ্রিতে যারা গেছে তারা আমাদের অনেক অ্যাসেট নিয়েছে, আমাদের বিল্ডিং ওরা দাবি করেছে। গভর্নমেন্টকে সেই সব কমপেনসেসান তাদের দিতে হবে, তারপরে ডিপ্লোমা কোর্সের লোকেরা সেখান থেকে সরে আসবেন। এই সমস্ত কথা বলে জিনিসটা কমপ্লিকেটেড করা হয়েছে। সরকারকে সহযোগিতা করার ক্ষেত্রে এদের কাছ থেকে কোনও রকম সহযোগিতা পাওয়া যায়নি। যদিও পরবর্তীকালে আলাপ-আলোচনার মধ্যে দিয়ে বুঝিয়ে একটা জায়গায় আনা সম্ভব হয়েছে। সুতরাং এটা নিতে চাইলেই নেওয়া যায়, এই রকম অবস্থায় ছিলনা। দ্বিতীয় কথা হচ্ছে, টিচিং স্টাফ যারা ছিলেন, সেই টিচিং স্টাফের ক্ষেত্রে যে ইমপ্রুভমেন্ট হয়েছিল, সেই ইমপ্রুভমেন্ট একটা ডিগ্রি কলেজে আলাদা ভাবে যে ধরনের টিচার আসা দরকার এবং যেভাবে রেগুলার পড়াশুনা তারা করাবেন, পার্ট টাইম করবেন না, এগুলি দরকার—এখানে বহু টিচার এমন ভাবে আছেন, তাদের যদি নিতে হয় তাহলে তাদের পে-স্কেল, তাদের আউটস্ট্যান্ডিং পাওনা সমস্ত কিছু দিতে গেলে একটা বিরাট অংক দাঁড়িয়ে যাবে, যে টাকাটা সরকারকে শোধ করতে হবে।

[3-00—3-10 P.M.]

এই অসুবিধা রয়েছে এবং তার উপর বিরাট একটা অঙ্কের প্রশ্ন রয়েছে। তারজন্য নেওয়াটা সহজ হচ্ছে না। সরকার চান না যে, হোমিওপ্যাথিক কলেজ উঠে যাক, কিন্তু এরসঙ্গে অনেকগুলি হোমিওপ্যাথিক কলেজের সমস্যা রয়েছে। সবগুলিকে নিয়েই স্বাস্থ্য দপ্তর চিন্তা-ভাবনা করছেন যাতে কয়েকটিকে একসঙ্গে নিয়ে ন্যাশনালাইজ করা যায়। কিন্তু সেক্ষেত্রে কতগুলো অ্যানামেলিজ থেকে গেছে যেগুলো দূর করা দরকার এবং সেটা করেই ন্যাশনালাইজ করবার কথা ভাবা হবে। কয়েকটি কলেজকে অ্যামালগ্যামেট করে যদি একটি আদর্শ হোমিওপ্যাথিক কলেজ তৈরি করতে পারি এবং সেখানে যদি পঠন-পাঠনের উন্নতি হয় তাহলে হোমিওপ্যাথির দিকে মানুষের আগ্রহ বাড়বে, কিন্তু যে কাজটাই করি না কেন সেটা হঠাৎ করে করাটা ঠিক নয়। হোমিওপ্যাথিক ব্যবস্থাটা এখন জীবন-মৃত অবস্থায় রয়েছে সরকার সেটা স্বীকার করে নিয়েছেন, কিন্তু হোমিওপ্যাথির যদি সতিাই উন্নতি করতে হয় তাহলে কমপ্রিহেন্সিভ থিঙ্কিং-এর উপর দাঁড়িয়ে পলিসি ঠিক করতে হবে এবং তার মধ্যে দিয়ে ডি.এন.দে এবং অন্যান্য হোমিওপ্যাথিক কলেজের ক্ষেত্রে একটা উদাহরণ সৃষ্টি করতে পারবেনা সেটা করতে পারলে অন্যান্য রাজ্যের মানুষও এদিকে আকৃষ্ট হবেন সেই দৃষ্টিভঙ্গিই রয়েছে সরকারের এবং সেটাকে সামনে রেখেই এই টেক-ওভার অফ ম্যানেজমেন্ট অ্যাণ্ড সাবসিকোয়েন্ট অ্যাক্যুইজিশন বিল। আগামী দিনে ন্যাশনালাইজ করবার জন্যই এই অ্যাকুইজিশন এবং এটা করবার জন্য মাননীয় মন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এরজন্য অ্যালটেড যে টাইম রয়েছে তাতে হবে না। তাই ১৫ মিনিট টাইম বাড়িয়ে দেবার জন্য হাউসের কাছে প্রস্তাব রাখছি।

**(হাউসের সম্মতিক্রমে এই সময় ১৫ মিনিট সময় বৃদ্ধি ঘটে)**

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি খুব আনন্দিত যে, বিরোধী দলের সবাই এই বিলটাকে সমর্থন করেছেন। তাঁরা কিছু কিছু গঠনমূলক কথাও বলেছেন। কিন্তু মাননীয় বিধায়ক সৌগত রায় মহাশয় অ্যালোপ্যাথিক ট্রিটমেন্টের ক্ষেত্রে চিকিৎসকদের ভূমিকার কথা যা বলেছেন সেটা সব সময় পাবলিকলি বলেন না। এই হাউসে সেটা বলেছেন এবং তারজন্য আমি আনন্দিত, কিন্তু জনগণের সামনে কিন্তু অন্য কথা বলেন যাতে আমাদের বামফ্রন্ট সরকারকে খানিকটা অসুবিধায় ফেলতে পারেন। এখানে একটি কথা বলি, বিরোধী দলের কয়েকজন বলেছেন, এক্ষেত্রে আমরা দেরি করলাম কেন বিলটা আনতে—এর উত্তর হচ্ছে ১৯৯২ সালে একটা কলেজ আমরা নিয়েছি, ভেবেছিলাম ১৯৯০ সালে দুটি কলেজ আমরা নেবো, কিন্তু এরমধ্যে আর একটি কথা এসে যায়। ডি.এন.দে হোমিওপ্যাথিক কলেজের আর একটি ডিগ্রি কলেজ আছে, কিন্তু ঐ ডিগ্রি কলেজ টেকওভারের প্রশ্নে কিছু কথা ওঠে। সেখানকার ছাত্র এবং শিক্ষকরা নানা দাবির প্রশ্ন তোলেন। সেটা হল, ১৯৯৫ সাল থেকে কেন্দ্রীয় সরকারের কাউন্সিল অফ হোমিওপ্যাথি ডিগ্রি উঠিয়ে দিচ্ছেন, সেক্ষেত্রে রাজ্যে যে আরও সাতটি ডিগ্রি কলেজ আছে সেগুলোর কি হবে যার উত্তর আমিও জানি না। এই নিয়ে খুব একটা আন্দোলন হয়। সেজন্যই তখন আর এটা নিতে পারিনি। আমরা এবারে ওটা অ্যাক্যুইজিশন করে নেবার কথা ভেবেছি। একটা কথা নিশ্চয়ই সৌগতবাবু স্বীকার করবেন যেহেতু তিনি ইন্ডিয়ান সিস্টেম অফ্ মেডিসিন নিয়ে গুরুত্ব দিয়ে কথা বললেন, আমি সেন্ট্রাল কাউন্সিলের হেল্‌থ মিনিস্টার্স মিটিং-এ বারে বারে বলেছি, বর্তমান প্রধানমন্ত্রী হিউম্যান রিসোর্সেস মিনিস্টার হিসাবে হেল্‌থ ডিপার্টমেন্ট দেখেন তাঁর সামনেও এই কথা বলেছি যে আমাদের ইন্ডিয়ান সিস্টেম অফ মেডিসিন অ্যান্ড হোমিওপ্যাথি এর উপর জোর দেওয়া উচিত। কারণ এর মাধ্যমে বেশীর ভাগ মানুষকে সেবা করতে পারব। কিন্তু দুঃখের বিষয় লক্ষ্য করে দেখবেন ইন্ডিয়ান সিস্টেম অফ মেডিসিন এবং হোমিওপ্যাথির ব্যাপারে তাঁদের একটা অনীহা আছে। আমরা ১০ কোটি টাকা চেয়েছিলাম হোমিওপ্যাথির জন্য,। তাঁরা একটা পয়সাও দেন নি। আরো কথা হচ্ছে কেন্দ্রীয় সরকারের যে বাজেট আপনারা দেখবেন প্রতি বছর শিক্ষা খাতে স্বাস্থ্য খাতে বাজেট ক্রমশ নিচের দিকে যাচ্ছে, কমতে কমতে যাচ্ছে। অ্যালাপ্যাথি বেসিসের দিকে ওঁরা যাচ্ছেন এবং এতে সুপার স্পেশ্যালিটি দিচ্ছেন, এটা সৌগতবাবু অস্বীকার করতে পারবেন না। এই তো মানসবাবু এখানে আছেন, উনি বলবেন সুপার স্পেশ্যালিটি দাও। যাই হোক এই সব চিকিৎসা আমাদের প্রাইমারি হেল্‌থ সেন্টারে দেবার ইচ্ছা আছে, কিন্তু আমাদের সামর্থের মধ্যে কুলাচ্ছে না। কেন্দ্রীয় সরকার যেমন অ্যাডমিনিস্ট্রেটিভ নির্দেশে টাকা তুলতে পারেন, আমরা সেইভাবে টাকা তুলতে পারি না, আমাদের লিমিটেশন আছে। কিন্তু কেন্দ্রের ক্ষমতা থাকা সত্ত্বেও স্বাস্থ্য খাতে শিক্ষা খাতে বছরের পর বছর বরাদ্দ কমিয়ে যাচ্ছেন। ওনারা এখানে একটা এন.আই.এস. করতে চেয়েছিলেন, এর জন্য ৩৬ একর জমি দিয়েছে আমাদের

গভর্নমেন্ট বিনা পয়সায়। এর চেয়ারম্যান হচ্ছেন সেন্ট্রালের হেল্‌থ মিনিস্টার, গত দু'বছর ধরে একটা মিটিংও হয় নি। আমি কো-চেয়ারম্যান হিসাবে চিঠি দিয়েছি আপনি যদি আসতে না পারেন তাহলে আমাকে অধিকার দিন মিটিং ডাকার। সেই অধিকার আমি পাইনি। অর্থাৎ গত দু-বছর ধরে সেখানে কোনও মিটিংই হল না। আজকে ন্যাশনাল ইন্সটিটিউট অফ হোমিওপ্যাথিতে কি অবস্থা, সেখানে চিকিৎসক নেই। সেখানে শুধু আন্দোলন হয়। সৌগতবাবু জানেন কিনা জানিনা শিক্ষার ক্ষেত্রে এখানে অসুবিধার সৃষ্টি করার জন্য আন্দোলন করছে আপনাদের কিছু লোক। আমি নাম করে কিছু বলতে চাই না, আপনারা খবর নিয়ে দেখবেন যেখানে যে আন্দোলন হচ্ছে সেটা সঠিক আন্দোলন হচ্ছে কিনা। সেখানকার ডিরেক্‌টর আমাকে বলছেন যে কি করব, কলেজ কি বন্ধ করে দেব? আমি বলেছি না, কলেজ বন্ধ করবেন না। আমি বলেছি আমি সেন্ট্রাল হেল্‌থ মিনিস্টারের কাছে লিখব। আসল কথা হচ্ছে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার মিলে একটা সমবেত সিদ্ধান্ত করে যদি কিছু না করতে পারি তাহলে আমাদের একার পক্ষে কিছু করা যাবে না। রাজ্য সরকারের একার পক্ষে আপনারা যে পরিকাঠামোর কথা বললেন সেই পরিকাঠামোর মাধ্যমে চিকিৎসা ব্যবস্থা আরো ব্যপ্তি ঘটানো অসম্ভব। মাননীয় সৌগতবাবু গবেষণার কথা বললেন, ঔষধের ব্যাপারে আপনারা স্বীকার করেন আর না করেন গোটা ভারতবর্ষ ব্যাপি ডাংকেল প্রস্তাবের উপর আলোচনা হচ্ছে, বিরোধিতা হচ্ছে। আপনারা সবাই জানেন ৫ই এপ্রিল এই ব্যাপারে নিয়ে দিল্লি অভিযান হবে। বলা হচ্ছে সারা ভারতবর্ষে যে গবেষণার সেল আছে সমস্ত সেল বন্ধ করে দেবে, ওদের কাছ থেকে কিনতে হবে। আজকে এই বিতর্কে এই প্রশ্ন উৎথাপন করতে চাই না, আপনারা বললেন বলে বললাম। এই নিয়ে আলোচনা হবে। আপনাদের বাণিজ্যমন্ত্রী বলে বেড়াচ্ছেন যে সুন্দর ব্যবস্থা হবে। দেখা যাক কি হয়। বাজেটের আগে ১০ হাজার কোটি টাকা তুলছেন তেল, চাল, গম, চিনির দাম বাড়িয়ে। এই ভাবে আমরা কিছু করতে পারব না। কিন্তু ইনকাম ট্যাক্স বসানো হয়েছে। আমাদের রিসোর্স খুব কম। যাই হোক, এটা আপনাদের বলছি, আপনারা যেটা চেয়েছিলেন, আমি এই বছরেই, ৩১শে মার্চের মধ্যেই ডি.এন.দে হোমিওপ্যাথিক কলেজ এবং সাথে সাথে মাহেশ ভট্টাচার্য হোমিওপ্যাথিক কলেজ, যেটি হাওড়াতে আছে, এই দুটিকে এই বছরেই অধিগ্রহণ করব, যাতে হোমিওপ্যাথি চিকিৎসার আরও ব্যপ্তি ঘটে, সাধারণ মানুষ চিকিৎসার সুযোগ পায়। এখানে আর একটি কথা উঠেছে রিক্রুটমেন্টের ব্যাপারে। আমাদের পলিসি হল পি.এস.সি.র মাধ্যমে রিক্রুট করা। তবে দার্জিলিং হিল এরিয়াতে আমরা অ্যাড-হক অ্যাপয়েন্টমেন্ট দিতে বাধ্য হয়েছি। আমরা সাধারণত অ্যাড-হক অ্যাপয়েন্টমেন্ট দিই না। ১২ জন হোমিওপ্যাথিক চিকিৎসকের জন্য আমরা পি.এস.সি.র কাছে লিখেছিলাম। পি.এস.সি.র ইন্টারভিউ করেছে এবং লিস্টও তৈরি করেছে। আমরা এবারে তাদের বিভিন্ন হাসপাতালে প্লেস করব। এই কথা বলে সবাইকে ধন্যবাদ দিচ্ছি, যেহেতু বিলটিতে সবাই সমর্থন করেছেন।

The motion of Shri Prasanta Kumar Sur that the D.N. De Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1994, be taken into consideration, was then put and agreed to.

[3-10—3-20 P.M.]

**Clauses 1 to 4 and preamble**

**Mr. Deputy Speaker :** There is no amendment to clause 1 to 4 and preamble.

The question that clauses 1 to 4 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the D.N.De Homoeopathic Medical College and Hospital (Taking Over of management and subsequent Acquisition) (Amendment) Bill, 1994, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal State Health Service (Amendment) Bill, 1994**

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to introduce the West Bengal State Health Service (Amendment) Bill, 1994.

(Secretary then read the Title of the Bill.)

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the West Bengal State Health Service (Amendment) Bill, 1994, be taken into consideration.

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এটা আপনারা সবাই জানেন যে আমরা মেডিক্যাল এডুকেশন অ্যাণ্ড হেল্‌থ সার্ভিস—আমাদের যে হেল্‌থ সার্ভিস অ্যাক্ট ছিল, সেটির অ্যামেন্ডমেন্ট করে যে নতুন আইন করেছি তাতে মেডিক্যাল এডুকেশন বা মেডিক্যাল সার্ভিসকে হসপিট্যাল সার্ভিস থেকে আলাদা করে দিচ্ছি। মেডিক্যাল এডুকেশন করতে গিয়ে আমাদের অ্যাক্টে যে প্রভিসন ছিল '৯০' এর অ্যাক্টে যেটা করেছিলাম সেটা চ্যালেঞ্জড হয়েছে। প্রথমে হাইকোর্টের সিঙ্গেল বেঞ্চে চ্যালেঞ্জড হয়েছে। সেখানে আমরা জয়ী হয়েছি। তারপর ডিভিসন বেঞ্চে যায়, সেখানেও আমরা জিতে যাই। তারপরে সুপ্রিম কোর্টে যায়। ২৭ শে জুলাই সুপ্রিম কোর্টের পক্ষ থেকে আমাদের পক্ষ হয়ে রায় দিয়েছেন এবং সেখানে অ্যাক্টকে চ্যালেঞ্জ করেছিলেন। সেখানে এই অ্যাক্ট বহাল রেখেছে তাই নয়, এই অ্যাক্টের বিরুদ্ধে যারা পিটিশন করেছিলেন সেই পিটিশন খারিজ করে দিয়েছেন। সুতরাং অ্যাক্টের প্রভিসন যা ছিল যে ৩ বছরের মধ্যে মেডিক্যাল সার্ভিস অপশান যে দেবে না তার জায়গায় আমরা লোক নিতে পারব। এই ৩ বছরের টাইমটা যেহেতু সুপ্রিম কোর্টে কেস করতে সময় চলে গেছে এবং আমরা অ্যাক্টের অ্যাডভানটেজ নিতে পারিনি সেই কারণে অপট্-আউট করলে তার জায়গায় নতুন লোক যে দরকার সেই সময় সীমা আমরা ৫ বছর করে নিতে চাইছি। আমাদের সুপ্রিম কোর্টের জাজমেন্টের ফলে যে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া যাবে সেখানে

[8th Feb. 1994]

আমরা টিচার, প্রফেসর, লেকচারার পদ পূরণ করতে পারি। সেইজন্য এই বিলটি এনেছি এবং আশা করি আপনারা সবাই সমর্থন করবেন।

**ডাঃ তরুণ অধিকারী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ওয়েস্ট বেঙ্গল স্টেট হেল্‌থ সার্ভিস (সংশোধনী) ১৯৯৪ যে বিলটি এসেছে তার আমি বিরোধিতা করছি। বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। আপনি জানেন যে এক সময়ে সারা ভারতবর্ষে শুধু নয়, ভারতের বাইরের থেকেও রোগীরা আসত এখানে চিকিৎসা পাওয়ার জন্য, কলকাতার বুকে তারা চিকিৎসা পাওয়ার জন্য। কিন্তু আজকে দুঃখের বিষয় যে বিগত ১৫-১৬ বছর ধরে লক্ষ্য করছি যে এখানকার চিকিৎসার মান উর্ধ্বগতির বদলে নিম্নগতির দিকে চলেছে আজকে পশ্চিমবঙ্গের মানুয চিকিৎসার সুযোগ পাচ্ছে না। আজকে মানুষকে কুকুরে কামড়ালে তার ওষুধ নেই। সাপে কামড়ানোর ওষুধ নেই, জীবনদায়ী কোনও ওষুধ নেই। এই অবস্থায় মেডিক্যাল হাসপাতালগুলো দাঁড়িয়েছে। এই অবস্থা যখন চলছে তখন এই বিল আনা হয়েছে। আজকে চিকিৎসা ব্যবস্থা পুরোপুরি স্তব্ধ। আপনারা যখন ১৯৯০ সালে মেডিক্যাল বিল এনেছিলেন তখন আমরা সবাই মিলে সহমত পোষণ করেছিলাম যে ৩ বছরের মধ্যে এই চিকিৎসা ব্যবস্থার বিশেষ উন্নতি করব। কিন্তু আজকে ৩ বছর পার হয়ে গেল আজকে আমরা কি দেখছি—চিকিৎসা আজকে কোন অবস্থায় এসে দাঁড়িয়েছে আপনারা ডিপার্টমেন্টে নতুন লোক নিয়োগ করতে চাইছেন। আপনার ডিপার্টমেন্টের বিভিন্ন দপ্তরে কোন কোন পোস্টে কটা রিডার, লেকচারার, প্রফেসর এবং অ্যাসিস্টেন্ট প্রফেসর পোস্ট খালি আছে তা জানেন? আপনাদের দপ্তরের এস্টাবলিশমেন্ট শিডিউল কি সেটা আগে প্লেস করুন। ভ্যাকেন্সিতে লোক আসার কথা হয়েছে কিন্তু পি.এস.সি. মাধ্যমে নয়, অ্যাডভারটাইজমেন্ট হচ্ছে না সরাসরি রিক্রুটমেন্ট হতে চলেছে। সেটা কি প্রপারলি ইউটিলাইজ হবে? আমরা বলেছিলাম যে টিচিং হাসপাতালগুলিতে অ্যাকোমোডেশনের খুব অভাব সেইজন্য আমরা বলেছিলাম যে প্রত্যেকটি টিচিং হাসপাতালে যারা পড়াবেন তাদের জন্য অবশ্য অ্যাকমডেশনের ব্যবস্থা করতে হবে। আপনারা কি সেটা করতে পেরেছেন? যাদের এত করে বেতন দেওয়া হচ্ছে তাদের সার্ভিস যাতে আমরা সব সময়ে পাই তারজন্যই এই ব্যবস্থা করার দরকার কিন্তু কিছুই করা হয়নি। এই বিলটি যখন ১৯৯০ সালে আনা হয়েছিল তখন গবেষণা এবং লাইব্রেরির জন্য ব্যবস্থা করার কথা বলা হয়েছিল। সেইসঙ্গে এই কথাও বলা হয়েছিল যে প্রতি বছর যে মেডিক্যাল কনফারেন্স এবং সায়েন্টিফিক কনফারেন্স হয় তাতে ডাক্তারদের একটি করে পেপার জমা দিতে হবে।

[3-20—3-30 P.M.]

এবং সেই পেপারের ভিত্তিতে তার যোগ্যতা নির্ণয় হবে এবং পরবর্তীকালে আন্তর্জাতিক ক্ষেত্রে চিকিৎসার মানকে সে উন্নত করবে। আনফরচুনেটলি এখনো সেই ব্যবস্থা করতে পারেননি। আমরা বলেছিলাম যদি আপনারা অ্যাকোমোডেশনের ব্যবস্থা না করতে পারেন, জায়গায় সমস্যা যদি থাকে তাহলে আপনি অন্তত টিচিং কমপ্লেকস্ তৈরি করুন। সেখানে গাড়ির ব্যবস্থা করুন এবং সেখান থেকে গাড়ি দিয়ে শিক্ষকদের নিয়ে আসার ব্যবস্থা করুন।

শুধুমাত্র নিয়োগ করার জন্য নিয়োগ করা নয়, নিয়োগ করার মূল উদ্দেশ্য হচ্ছে শিক্ষক এবং চিকিৎসার ব্যবস্থাকে উন্নয়ন করা। শিক্ষকদের আপনারা ৬০ বছর বাড়িয়েছেন। আপনারা বলেছেন ৬০ বছরের পর আমরা ঠিক করব কোন শিক্ষক ৬৫ বছর পর্যন্ত শিক্ষকতা করবে। পাশাপাশি দেখুন যে ডাক্তাররা শিক্ষকতা করছে এবং যারা ১৯৯০ সালের আগে হেল্থ সার্ভিসে জয়েন্ট করেছে, তারা ৫৮ বছর পর্যন্ত চাকরি করবে, কিন্তু এখন আবার এটাকে ৬০ বছর করেছেন। হেলথ্ সার্ভিসেসের মাধ্যমে যারা গ্রামের মানুষের চিকিৎসা করছে, আপনি তাদের কথা ভাবছেন না, আপনি তাদের ডিপ্রাইভ করেছেন। তাদের সুয়োরাণী, দুয়োরাণীর মতো দেখেছেন। এম.ই.এস এবং হেল্থ সার্ভিসেসের ক্ষেত্রে আপনি ৬০-৬৫ বছর করেছেন। ৬০ বছর থেকে যাদের ৬৫ বছর করবেন তাদের ফিজিকাল ফিটনেস আছে কিনা সেটা তো দেখতে হবে, তার উপরই নির্ভর করবে সে চিকিৎসক হিসাবে কাজ করতে পারবেন কিনা। আপনি একটা রাজনৈতিক খেলা খেলতে চাইছেন। আপনার পেটোয়া হয়ে যারা থাকবে তাদের আপনি সুযোগ করে দেবেন। এম.ই.এস চালু হওয়ার পরে আপনার ৩০০ জন ডাক্তার সার্ভিস ছেড়ে চলে গেছেন। আট, দশ জন এখনও টিকে আছেন কলকাতার বিভিন্ন মেডিক্যাল কলেজে যারা নন-প্রাকটিসিং ভাতাও পাচ্ছেন এবং প্রাকটিসও করছেন। আমি জানি এইসবের উত্তরে আপনি কোর্ট অর্ডারের কথা বলবেন। আপনি কোর্ট অর্ডারের কথা যদি বলেন, তাহলে বলি শিক্ষকদের আপনি ঠিকমতো প্রোমোশন দিতে পারেননি। তার একটা উদাহরণ দিচ্ছি, মার্চ, ১৯৯০ সালে একজন ডাক্তারবাবু লেকচারার থেকে অ্যাসিস্ট্যান্ট প্রফেসর পদে প্রোমোশন পেয়েছেন। তারপর সেকেন্ড জুন, ১৯৯০ সালে তার অর্ডার ক্যানসেল হয়ে গেছে, তারপর আবার ১৯৯২ সালে তার নামে অর্ডার বেরোলো। তারপর আবার ১৯৯৩ সালে সেই অর্ডার ক্যানসেল হয়ে গেল। শিক্ষকদের নিয়ে এই ছেলেখেলা আপনি করেছেন। আপনি বলতে পারছেন না আপনার কি ভ্যাকান্সি আছে? রিক্রুটমেন্ট নিশ্চয় প্রয়োজন, কিন্তু ভ্যাকান্সি কত আছে সেটা তো আগে বলতে হবে। এই কথা বলে আমার বক্তব্য আমি এখানেই শেষ করছি।

**ডাঃ পরভীনকুমার সাউ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল হেল্থ সার্ভিস অ্যামেন্ডমেন্ট বিল, ৯৪, যেটা আজকে প্লেস করা হয়েছে, আমি তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। সাব্জেক্ট কমিটি অন হেল্থ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ার ৯০ সালের ২৩শে মার্চ তার সেকেন্ড রিপোর্ট অন মেডিক্যাল এডুকেশন প্লেস করেছিলেন, সেই কমিটিতে মাননীয় সদস্য ডাঃ তরুণ অধিকারীও ছিলেন। উনারা বিভিন্ন স্তরের বিভিন্ন মেডিক্যাল কলেজের প্রিন্সিপ্যাল, সুপারিন্টেন্ডেন্ট, স্টুডেন্ট, স্টুডেন্ট ইউনিয়ন, এদের সঙ্গে কথা বলে একটা সিদ্ধান্ততে এলেন যে আমাদের পশ্চিমবাংলা সহ কলকাতায় চিকিৎসা, শিক্ষা ব্যবস্থার মান কমে যাচ্ছে, উনারা কয়েকটা কারণ খুঁজে বার করলেন, তার মধ্যে অন্যতম কারণ ছিল, যারা সেই সময় টিচার ছিলেন, তারা প্র্যাকটিস করে বেড়াতেন, কোন কোন সময়ে আসতেন, আর খুব কম সময় হাসপাতালে কাটিয়ে তারা চলে যেতেন বাইরে প্র্যাকটিস করতেন। তারপর ৯০ সালের ২০শে মে ওয়েস্ট বেঙ্গল হেল্থ সার্ভিস অ্যাক্টে বলা হয় যে মেডিক্যাল এডুকেশন সার্ভিসকে আলাদা করে রাখতে হবে যারা এম.ই.এস.এ থাকবেন তাদের নন্ প্র্যাকটিসিং

থাকতে হবে। আরও বলা হয়েছে, যারা ওয়েস্ট বেঙ্গল হেল্‌থ সার্ভিসে আছেন, তারা টিচিং পোস্টের জন্য অ্যাপলাই করতে পারবেন। ২০শে আগস্ট, ৯০ সালে একটা অ্যামেন্ডমেন্ট আনা হয় ঐ অ্যাক্‌টের উপর। তাতে বলা হয়েছিল যে যদি গভর্নমেন্ট করে যে মেডিক্যাল এডুকেশনের স্বার্থে ওয়েস্ট বেঙ্গল হেল্‌থ সার্ভিসের কোনও ক্যাডার যদি চায় যে টিচার হতে চায় তাহলে এলিভেশন অব দি টিচার করা যেতে পারে বা প্রমাণ করে তাকে টিচিং পোস্ট দেওয়া যেতে পারে এই অ্যামেন্ডমেন্টের মেয়াদ ছিল তিন বছর। দুঃখের কারণ যে এর এগেনস্টে কেস হল এবং লোয়ার কোর্ট, আপার কোর্ট এবং সুপ্রীম কোর্টে। যখন সুপ্রীম কোর্টের রায় বেরোল তখন মেডিক্যাল এডুকেশন সার্ভিসের মেয়াদ তিন বছরের কাছাকাছি পেরিয়ে গেছে। রায় বেরোল ২৩শে জুলাই ৯৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি যে ডাঃ তরুণ অধিকারী যেটা বলেছেন যে গভর্নমেন্ট জানেনা যে কজন ভ্যাকান্ট আছে, সেটা পুরোপুরি ভুল। আমি দৃষ্টি আকর্ষণ করছি, এখন মেডিক্যাল এডুকেশন সার্ভিসে টোটাল স্ট্রেংথ হচ্ছে ১৫৬৬। এম.ই.এস যখন করা হয়েছে তখন ভ্যাকান্সি ছিল ৪৫০, যারা টিচার ছিলেন। অপ্ট আউট করেছে যারা প্রাকটিসিং ননটিচিং ছিল, তার সংখ্যা হচ্ছে ১৮৭। তাই টোটাল ভ্যাকান্ট দাঁড়িয়েছে ৬৩৭ প্রিভিয়াস অ্যাক্‌টে ভ্যাকান্সি ফিল আপ হয়েছে ২৯২। এখন ৩৪৫টা পোস্ট ভ্যাকান্ট আছে যারা বেসিক টিচার, আর আছে আর.এম.ই. ক্লিনিক্যাল টিচার ২০০ ভ্যাকান্ট লেকচারার, রিডার ভ্যাকান্ট ১৪৫। ওয়েস্ট বেঙ্গল হেল্‌থ সার্ভিসের ক্যান্ডিডেটকে টিচিং পোস্টের জন্য আনা যেতে পারে, তাতেও এটা ফুলফিল করা যাচ্ছে না, তাই এই অ্যামেন্ডমেন্ট আজকে হাউসের সামনে আনা হয়েছে যাতে ফ্রেশ রিক্রুটমেন্ট করা যায়। আর যে সেকেন্ড ক্লজ আছে, আপনি জানেন যখন এই অ্যামেন্ডমেন্ট বিল, ৯০ করা হয়েছে, আগস্টের পরে তিন বছর পেরিয়ে গেছে। ২৭শে জুলাই ৯৩তে কোর্টের রায় বেরিয়েছে. তাই গভর্নমেন্টের তরফ থেকে রেগুলারাইজ করা যায়নি। তাই এই বিলের মধ্যে বলা হয়েছে যে অ্যামেন্ডমেন্টের মেয়াদ তিন বছরের জায়গায় পাঁচ বছর করা যেতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এম.ই.এস সম্বন্ধে ডাঃ তরুণ অধিকারী বললেন মেডিক্যাল কলেজে ডাক্তারদের সুবিধা দেবার কথা

[3-30—3-40 P.M.]

আমার মনে হয় আমাদের এখানে মেডিক্যাল এডুকেশন সার্ভিসে যে সমস্ত ডাক্তারবা আছেন তাঁদের নন্‌-প্র্যাকটিসিং অ্যালাউন্স অন্যান্য স্টেটের চেয়ে কম দেওয়া হয়না। দু' একটা স্টেটে হয়ত এর চেয়ে কিছু বেশি দেওয়া হতে পারে। মাননীয় সদস্য সব টিচারদের ক্যাম্পসের মধ্যে রাখার কথা বললেন এবং ট্রান্সপোর্টেশন ইত্যাদির কথাও বললেন। আমি যত দূর জানি গভর্নমেন্টের তরফ থেকে এবিষয়ে একটা পদক্ষেপ নেওয়া হচ্ছে, হাউসিং ডিপার্টমেন্টের সঙ্গে কথা বলা হচ্ছে যাতে ডিফারেন্ট মেডিক্যাল কলেজে যাঁরা আছেন, যে টিচাররা আছেন তাঁদের এক জায়গায় থাকার ব্যবস্থা করা যেতে পারে। আসল কথা হচ্ছে, মেডিক্যাল এডুকেশন সার্ভিসের ব্যাপারে এই যে, এত হৈচৈ হচ্ছে, এর প্রধান কারণ মেডিক্যাল কলেজগুলির টিচাররা মেডিক্যাল কলেজগুলিকে তাঁদের প্রোপাগান্ডা হিসাবে এত দিন ব্যবহার করছিলেন, সেই জিনিসটা এখন আর করা যাচ্ছেনা। নন্‌-প্র্যাকটিসিং

অ্যালাউন্সের টাকার পরিমাণ আমরা যতই বাড়াই না কেন, প্র্যাক্টিস যাঁরা করেন তাঁদের ফিস্ এর সঙ্গে তাকে কখনই কমপেয়ার করা যাবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে নতুন টিচারদের রিক্রুট করা হবে- একজন টিচার হবার জন্য মেডিক্যাল কাউন্সিল অফ্ ইন্ডিয়ার যে ক্রাইটেরিয়া আছে- তাঁদের অবশ্যই এলিজিবিলিটি দেখে নেওয়া হবে এবং তাঁদের সমস্ত ক্রাইটেরিয়া ফুলফিল করতে হবে। দ্বিতীয়ত মেডিক্যাল সায়েন্সকে উন্নত করার জন্যই টিচারদের টিউটোরিয়াল সেমিনার ইত্যাদি করার জন্য নন্-প্র্যাকটিসিং থাকতে হবে, ডেডিকেটেড হতে হবে। সঠিকভাবে পড়াবার জন্য তাঁদের হাসপাতালের ভেতরেই থাকতে হবে। সেখানে থেকে তাঁরা সেমিনার এবং টিউটোরিয়াল ক্লাশগুলো করবেন, তাতে ছাত্রদের উন্নতি হবে। ফলে আমাদের এখানকার মেডিক্যাল গ্রাজুয়েটদের মান উন্নত হবে, শিক্ষা ব্যবস্থার মান উন্নত হবে, চিকিৎসা ব্যবস্থার মান উন্নত হবে। সুতরাং আমার মনে হয় আজকে যে বিল আনা হয়েছে তা জনগণের স্বার্থে, চিকিৎসা শিক্ষা ব্যবস্থার স্বার্থে তাই আমি এই বিলকে সমর্থন করছি এবং আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী এক পাতার যে সংশোধনীটি এনেছেন তার স্টেটমেন্ট অফ্ অবজেক্ট অ্যান্ড রিজনস-এ যে সংক্ষিপ্ত বক্তব্য রেখেছেন তাতে আমার মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে সরাসরি প্রশ্ন, আপনার উদ্দেশ্য-যা ১০০ পাতাতেও আপনি ব্যক্ত করতে পারবেন না— কেন আপনি ব্যক্ত করতে পারলেন না? হোয়াট ইউ ওয়ান্ট অ্যাকচ্যুয়ালি? সে কথা কেন বললেন না? লজ্জায়, না আমাদের জানতে দেবেন না? আমার আর একটা প্রশ্ন, আপনার এই বিলের প্রয়োজন হল কেন? আপনি হয়ত বলবেন, নিয়ম বাঁচিয়ে, আইন বাঁচিয়ে চলছেন। কিন্তু আপনি তো ইতিমধ্যেই অনেকগুলো বেআইনি কাজ করেছেন, এখন কি সেগুলোকে লিগ্যালাইজ্ করতে চান? আরো কি কিছু বেআইনি কাজ করতে চান বলেই? এই বিলের আসল উদ্দেশ্য- ফেভারিটিজম্, নেপোটিজম্ অ্যান্ড অ্যাজসাচ্ ইন্সটিটিউশনালাইজেশন অফ্ কোরাপশন, এটা কি ঠিক? আপনার যদি সৎ উদ্দেশ্য থাকে তাহলে আমি আপনার সঙ্গে একমত হতে চেষ্টা করতাম। আপনি জানেন একাধিকবার এই মেডিসিন নিয়ে, মেডিক্যাল এডুকেশন নিয়ে এই দেশে আলোচনা হয়েছে এবং দেশের বাইরের বিশেষজ্ঞরা এসে এখানে তাঁদের মত দিয়েছেন। একাধিকবার কমিটি তৈরি হয়েছে। আপনার উদ্দেশ্য বৃহৎ, অথচ আপনার এই বিল অত্যন্ত সংক্ষিপ্ত, ফলে এর মধ্যে দিয়ে কিছুই জানার উপায় নেই। আপনি কোথায় রিক্রুটমেন্ট করতে যাচ্ছেন? There are different types of hospitals, different institutions, different disciplines. আপনি কোথায় করতে যাচ্ছেন? ইন্ দি সেম হসপিটাল there are bifurcation, clinical and non-clinical. একথাগুলো কি আমরা হাউসে জানতে পারব না? অথচ আপনি কোনও কথাই রাখেন নি। আপনার উদ্দেশ্য যদি সত্য হয় তাহলে আপনাকে সমর্থন করায় আমাদের অসুবিধা হত না। কিন্তু আপনার দীর্ঘ দিনের কার্যকলাপ এবং বিশেষ করে আপনার মনোভাব দেখে আমরা ভয় পাচ্ছি। দিস বিল ইজ intended for partisan gain এটাই আমাদের ভয়, ইফ্ এ বিল ইজ মুভড for partisan gain, then the mover of the Bill is definitely a buccaneer. And this is for

partisan gain that one who proposed is definitely a buccaneer. I repeat sir, if the proposition, if the intention of this Bill is for partisan gain and spoils, then definitely the mover is definitely a buccaneer other than the administrator. আপনার সম্পর্কে এই ধারণা করতে চাই না, কিন্তু আমাদের করতে হচ্ছে। এখানে একাধিক কমিশন হয়েছে। এখন প্রি-ক্লিনিক্যাল এডুকেশন ক্রিটিসিজমের পড়ে শোনাচ্ছি। চারটা ভ্যলিউম আছে। এটা মানস বললে ভালো হত, A deficiency, which is noticeable in practically all the medical colleges in the country, is that the teaching of the pre-clinical subjects has not been organised in an atmosphere of research, with the result that the student's powers of observation and of drawing deductions from such observation are not adequately stimulated. গোটা পৃথিবীর কাছে আমাদের এই বিষয়টা নিন্দনীয়-এটা আপনি জানেন। আজকে শিক্ষা ব্যবস্থাকে আপনারা এমন জায়গায় নিয়ে গেছেন These are not being recognised in other advanced countries even within the Common-wealth. Our degress and deplomas are freezing and customs are not recognised in advanced countries. আমরা পিউনিটিভ মেজার হিসাবে রেকগনাইজ করছি But that does not help the situation. আপনার মতন একজন অভিজ্ঞ মানুষ এই সংকীর্ণতায় কেন গেলেন? এটা জানবার যদি প্রয়োজন ছিল you could have thrown a subject for discussion both within the House and outside the house. তারপর এই প্রস্তাব নিয়ে আসা উচিত ছিল এবং এটার রেট্রোসপেকটিভ এ্যফেক্ট দিতে চাচ্ছেন। সুপ্রীম কোর্টে একাধিক মামলা-মোকদ্দমার কথা বলেছেন This is not a healthy precedent on healthy measure. রেট্রোসপেকটিভ মেজার কেন? মামলা মোকদ্দমার ব্যাপারে আপনি তখন বলেন নি যে মামলা মোকদ্দমা চলছে। কিন্তু লেজিসলেশনে বাধা কি ছিল? Did the court pass any injunction? আপনি লেজিসলেশন করতে পারলেন না। আপনি জানেন, ইট ইজ পসিব্‌ল, সেইজন্য জানতে চাইছি। মেডিক্যাল এডুকেশনের ব্যাপারে আপনি বলুন এবং আপনার আন্ডারে deficiency not only dificiency alone, there are dentist course and other courses আর একটা চিন্তা করছেন। আমাদের সাহায্যে যাবেন না, কিন্তু আমরা ভলেন্টারী সাহায্য করছি, সাহায্য দেব গোটা ব্যবস্থাটা জানা দরকার। আমি যখন মেডিসিনের ছাত্র ছিলাম There was a system of honorary staff এটা রিপোর্ট অফ দি হেল্‌থ সার্ভে নাম্বার ওয়ান ভালিউম (২) এখানে এক জায়গায় বলা আছে The committee also discussed the question of salaries of the staff and others in order to meet the deficiency in teaching cadres. এটা ছাড়া যে নিষেধাজ্ঞা জারি করেছেন সকলে টিচিং দিতে পারবে না, হেন পারবে না, তেন পারবে না। আপনারা চ্যানেল ওপেন রেখেছেন ফর অনানারী স্টাফ্ এখনও জায়েন্টসরা আছেন। অবশ্য আপনাদের আমলে আছেন কিনা জানি না, সবই উঠে যাচ্ছে পশ্চিমবঙ্গ থেকে এঁদের সর্ম্পকে কিছু বলেন নি, বলবার কারণও মনে করেন না। আপনার কাছে জানতে চাইছি, ফর ইমপ্রুভমেন্ট অফ দি মেডিক্যাল এডুকেশন যে রিক্রুটমেন্ট হয় প্রথমেই আপনারা বলেন, What is the compulsion for obtaining this

extraordinary power at the hands of the Government ? পাবলিক সার্ভিস কমিশনে আছেন আপনাদের লোক। যাঁরা রিটেয়ার করে যান, যাঁরা আপনাদের অনুগত সার্ভিস দিয়েছেন আপনারা তাঁদেরকে অ্যাপয়েনমেন্ট দেন ইন পাবলিক সার্ভিস কমিশন।

[3-40—3-50 P.M.]

হ্যাজ দি পি.এস.সি ফেইলড্? তারপর আর একটা কথা আছে। আপনি ডব্লু.বি.এইচ.এসের সঙ্গে কথা বলেছেন? ওঁদের সঙ্গে পরামর্শ করেছেন? এঁদের সঙ্গে কি পরামর্শ করেছেন? ইজ দেয়ার any discussion with them? আপনাদের তো প্রায়ই দেখি এঁদের সঙ্গে একটা সংঘাত লেগে থাকে, একটা পরামর্শ করে দেখা যেত। Why the discussion has not been held with them also. আমি এখানে আগে এবং হাউসের বাইরে যে কথা বলেছিলাম আপনি ইনফরমালি হোক ফরমালি হোক আমাদের ডাকতে পারতেন, হাউসের বাইরে বিদগ্ধ জনেরা আছেন তাঁদের ডাকতে পারতেন। এটা কি প্রবলেম? আমাদের মেন প্রবলেম হচ্ছে all on a sudden. একটা সামারি পাওয়ার নিতে চাইছেন, এটা ডেমোক্রেসি এটা কি আপনার চাওয়া উচিত হয়েছে? আপনি ডেমোক্রেসির বিরুদ্ধে পারেন না, গভর্নমেন্ট আছে, রুলস আছে নর্মস আছে কন্সটিটিউয়েন্ট আছে, আপনি নিজে জানেন কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলি তে আপনি পাবলিক সার্ভিস কমিশন সম্বন্ধে বললেন what was the purpose of the public service commission? পাবলিক সার্ভিস কমিশন সম্বন্ধে দরকার ছিল, এটা to keep the mascals out form Government jobs. এটা ছিল না হলে অ্যাসেম্বলি ডিবেট to keep the rascals out of Government appointment. আপনারা কি এটা লিগালাইজড করেছেন all the Rascals should be accommodated in the Left Front regime in the Government administration. আজকে এটাইতো আপনাদের কাছে আনতে চাই। আজকে আমার সময় কম, তা না হলে আরও জোগাড় করে আপনাকে বলতাম। কন্সটিটিউয়েন্ট অ্যাসেম্বলি ডিবেটে আজকে আমরা এই জিনিসগুলি দেখতে পাচ্ছি। তারপর আমাদের দরকার, এর সঙ্গে প্যারামেডিক্যালটাও তো ক্লোজলি রিলেটেড। আমাদের অ্যাডভান্সড নার্সিং এর কি অবস্থা হয়েছে স্পোর্টসের বিভিন্ন ডিসিপ্লিন আমাদের স্পোর্টস মেডিসিন কিছু নেই, আমাদের জানা নেই কি করেছেন। আজকে স্পোর্টসে আমরা কপিল দেবকে বাহবা দিচ্ছি, জার্মান থেকে প্লেয়ার আসছে, মস্কোয় তো আর পারবেন না, চিন চলে গেছে কিউবা থেকে আনবেন, আমরা তো সেখান থেকে চুরুট আনি আপনারা প্লেয়ার আনবেন? এই জিনিসগুলি দেখবেন। আপনার কাছে আরও একটা কথা, এখানে কোয়ালিফিকেশন এখানে ফরেন কোয়ালিফিকেশনের একটা ক্রেজ আছে, একটা ক্রেজ আছে আপনার ইউটিলিটি সম্বন্ধে আমি কোনও বিতর্কে যেতে চাইছি না, এখানে অনেক মানুষ জন্মেছেন যাঁরা একবারও বিদেশে না গিয়ে ধন্বন্তরির পর্যায়ে নীত হয়েছেন। এখানে ফরেন এডুকেশনের একটা ক্রেজ আছে এ সম্বন্ধে কি অ্যাটিচিউড সেটা বলুন। এটা জানেন ওয়ানস ইউ টেক এ স্লো পাওয়ার, প্রেসিয়েলী ডিফাইন করতে হবে, আপনারা এর সঙ্গে আর কি কন্ডিশন দিচ্ছেন এটা জানাতে হবে। এটা না জানালে সন্দেহ থেকে যাচ্ছে আপনার সৎ উদ্দেশ্য সম্বন্ধে।

শেষ কথা what will be the method of recruitment? কে করবে? এটা কি আলিমুদ্দিন স্ট্রিট করবে, রাইটার্স বিল্ডিংস করবে না মেডিক্যাল কলেজ থেকে হবে সেটা প্রিসাইজলি বলে দিন। Everything revolves on Alimuddin Street. এই কথা না বললে বেশ অসুবিধা হবে। আমাদের জানা দরকার Who will be the authority to recruit them and what will be the method? what will be the size of the committee on the commissioner? শেষ কথা একটা সর্বভারতীয় সার্ভিসের কথা এক সময়ে গ্রহণ করা হয়েছিল আমরা কি তার শরিক হতে পারি না? Whether we are thinking to build up an all-India Medical Service or we are away from it? এটার সম্বন্ধে আপনার ইঙ্গিত থাকার প্রয়োজন বলে মনে করি, আমরা মনে করি গিভ অ্যান্ড টেক এখানকার প্রফেসর বোম্বেয় যাচ্ছেন, কানপুর থেকে প্রফেসর এখানে এসে লেকচার দিচ্ছেন এ সম্বন্ধে কি বলছেন? Why don't you borrow on cultural view? আমরা এগুলি তো করতে পারি। এতে ইমপ্রুভমেন্ট হতে পারে মিরাকুলাসলি তো এমন হয়, তাদের আমাদের এখানে এনে শর্ট—টার্ম অ্যাপয়েন্টমেন্ট দেওয়া যেতে পারে, একটা গেস্ট স্ট্যাটাস দিয়ে আমরা তাঁদের এখানে আনতে পারি। মেডিক্যাল এডুকেশন সম্বন্ধে আপনাকে বলছিলাম It is a small healing. আপনি এর মধ্যে বিশেষজ্ঞ কমিটি তৈরি করুন টু ডিসকভার দি ইল্‌স অ্যান্ড ইভিলস্ অফ মেডিক্যাল এডুকেশন, একটু কমপ্রিহেন্সীভ চিন্তা ভাবনা করুন, কারণ পিসমিল চিন্তা দ্বারা কোনওরকম ইমপ্রুভমেন্ট হবে বলে মনে করি না। আমি এককালে মেডিক্যাল কলেজে পড়াশুনা করেছি বলে কথাটা বললাম। ওদের মধ্যে অনেকেই সেই সময় ডাক্তারিতে চান্স পাননি এবং ওদের চিকিৎসা সেই সময় বেলগাছিয়াতে হত আমি থার্ড রিডিং এর সময় একটু সময় নেবো। থ্যাংক ইউ।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে বিল এনেছেন তাকে আন্তরিকভাবে আমি সমর্থন করছি। আমি একটি কথা এখানে বলতে চাই যে, আমাদের মাননীয় মন্ত্রী যেহেতু, ডাক্তার নন সেহেতু এই বিলটা আনতে তিনি সাহস করলেন। আগেকার দিনে মেডিক্যাল প্র্যাকটিসের জন্য একটা এমন লবি তৈরি হয়েছিল যা ভাঙ্গা মুশকিল ছিল। আজকে মাননীয় মন্ত্রী সেটা ভাঙ্গতে পেরেছেন বলে ধন্যবাদ। তবে তারজন্য তাঁকে অনেক মামলার সম্মুখীন হতে হয়েছে, কিন্তু বহুদিনের সেই লবি তিনি ভাঙ্গতে সমর্থ হয়েছেন। তারফলে মৌচাকে ঢিল মারলে যে অবস্থা হয় সেটাই হয়েছে। এটা খুব ভাল কাজ হয়েছে সন্দেহ নেই। অন্যান্য প্রদেশ এখনও এটা পুরোপুরি করতে পারেনি. কিন্তু আমাদের বামফ্রন্ট সরকার সেটা সম্ভব করেছেন। কিছু কিছু ভাল ডাক্তার যাঁরা আছেন, ট্রপিক্যাল বা অন্যান্য জায়গায় প্রাইভেট প্র্যাকটিস না করে দায়িত্ব পালন করছেন তাদের কিছু সুযোগ-সুবিধা দেওয়া দরকার। এটা করলে ভাল ভাল ডাক্তার সার্ভিসে আসবেন। কিন্তু যারা আসছেন তাদের শিক্ষা দেবার যোগ্যতা কম। আমাদের ওখানে এমন একজন সার্জেন রয়েছেন। তিনি নার্সিং হোমে প্রতিদিন তিনটা অপারেশন করেন এবং একটি অপারেশনের জন্য নেন ৯ হাজার টাকা। তিনি বাড়িতেও প্র্যাকটিস করেন এবং তার থেকে প্রতিদিন আয় করেন ১ হাজার টাকা। কাজেই এই দিকটা ভাবতে হবে। আমি বলব.

সমস্ত ডাক্তারদের বলুন, আইন করেই বলুন যে, তাঁরা রোগী দেখতে পারবেন, কিন্তু তারজন্য যে ফি নেবেন তার রশিদ দিতে হবে। এটা করলে অন্তত ইনকাম ট্যাক্সের টাকা সরকারের ঘরে আসবে। আজকে ডাক্তাররা হাসপাতালে গিয়ে পেশেন্টকে বলছেন চলে যাও তুমি, এখানে থাকলে ইনফেকশন হবে, নার্সিং হোমে চলে যাও। কাজেই আজকে 'ফি বাবদ রশিদ' এই ব্যবস্থাটা করলে মৌচাকে ঢিলটা ভালকরে মারা হবে। এস.এস.কে.এম. হসপিটালে ভাল চিকিৎসা হয় বলে এম.এল.এ. দের ধরলে তাঁরা সেখানে রোগীদের পাঠান। কিন্তু মালদায় একটি কমপ্লিকেটেড মেডিক্যাল ইন্টারেস্টেড কেস দেখলাম। রোগীটির কলকাতায় আসার মতো আর্থিক ক্ষমতা নেই। আমি রেডক্রস থেকে তাকে ২০০ টাকা পাইয়ে দিয়ে কলকাতায় পাঠাই। কিন্তু আজকে এই কমপ্লিকেটেড কেসগুলি যদি মফস্বলে চিকিৎসিত হতে পারে তাহলে তাদের আর কলকাতায় আসতে হয় না। কাজেই এদিকে একটু নজর দিন। আমার ওখানে পাঁচজন ডাক্তার গেছেন, কিন্তু তাঁরা বলছেন আমরা এখানে কি করব? তাঁরা সফেস্টিকেটেড ওয়েতে রক্ত পরীক্ষা করে গেছেন, কিন্তু সেখানে দেখছেন তার কোনও ব্যবস্থাই নেই। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[3-50—4-00 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে বিল নিয়ে আমরা এখানে আলোচনা শুরু করেছি, আমি মনে করি যে এই বিল আনার দরকার ছিলনা। কারণ স্বাস্থ্য ব্যবস্থা, স্বাস্থ্য পরিকাঠামো এবং স্বাস্থের সঙ্গে জড়িত শিক্ষা ব্যবস্থা অর্থাৎ মেডিক্যাল এডুকেশন আজকে এমন একটা জায়গায় গিয়ে পৌছেছে তাকে বিশ্লেষণ করে আমাদের স্বাস্থ্য মন্ত্রী এই বিলের মধ্যে দিয়ে বোঝাতে চেয়েছেন যে পশ্চিমবাংলায় শিক্ষকের অভাব ঘটেছে। আজকে পি.এস.সি'র মাধ্যমে হসপিটালগুলিতে, যার সঙ্গে শিক্ষা ইন্সটিটিউশন যুক্ত, মেডিক্যাল ইনস্টিটিউশন যুক্ত সেখানে নিয়োগ করা যায়। এটাকে সামনে রেখে এই যদি পর্যালোচনা করি তাহলে আসল তথ্যগুলি বেরিয়ে আসবে। এই একরোখা, অস্বাস্থ্যকর অবৈজ্ঞানিক এবং একটা (**) করা স্বাস্থ্য মন্ত্রী, তিনি প্রতিটি পদক্ষেপে—

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** *গোঁয়ারতুমি* কথাটা বাদ যাবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** (**) কথাটা বাদ যাবে কেন, এটাতো আনপার্লামেন্টারি নয়? তিনি প্রতিটি পদক্ষেপে যে ভাবে স্বাস্থ্য দপ্তরকে একের পর এক আঘাত করছেন, চতুর্থ শ্রেণীর কর্মচারী থেকে শুরু করে সব রকম কর্মচারিদের উপরে আক্রমণ করছেন বিইং হেল্থ মিনিস্টার। এর ফলে আজকে কি হয়েছে? মাননীয় স্বাস্থ্যমন্ত্রী একটা প্রশ্নের উত্তরে বলেছেন যে ৩৪৫টি পোস্ট এই মুহূর্তে খালি আছে। তার মধ্যে ২০০টি বেসিক টিচার, আর ১৪৫টি ক্লিনিক্যাল টিচার। উনি বলছেন যে পি.এস.সি. খারাপ। একটা স্ট্যাটিউটরি বডির এগেনস্টে উনি জেহাদ ঘোষণা করেছেন। তা যদি হয় তাহলে আগে এই সিদ্ধান্ত নেওয়া হোক যে অ্যাট অল এখানে পি.এস.সি রাখা হবে, কি হবেনা তা যদি হয় তাহলে

Note : ** Expunged as ordered by the chair.

আগে এই সিদ্ধান্ত নেওয়া হোক যে পশ্চিমবাংলায় পি.এস.সি'র দরকার নেই। আজকে এই দপ্তর থেকে শিক্ষকের নামে একটা দলের তকমা দিয়ে নীলরতন সরকার হাসপাতাল, এস.এস.কে.এম., আর.জি.কর, মেডিক্যাল কলেজ, নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজ ইত্যাদি জায়গায় কতকগুলি চাকর ডাক্তারকে বসিয়েছেন, যাদের অফিস রাইটার্স বিল্ডিংসে নয়, তাদের অফিস মার্কসবাদী কমিউনিস্ট পার্টির অফিস এবং আপনাদের মদতে রাজনীতি করা কতকগুলি ডাক্তার। আপনি হেল্‌থ সার্ভিস অ্যাশোসিয়েশন ভেঙ্গে দিয়ে অ্যাশোসিয়েশন যার হেল্‌থ সার্ভিস করে আপনাদের দলের তকমা লাগিয়ে তাদের বসিয়েছেন। তাদের অফিসে আপনার নীতি নির্ধারিত হয়। আপনি নার্সিং হোমের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করেছিলেন। কিন্তু আজকে ব্যাঙের ছাতার মতো নার্সিং হোম ছেয়ে গেছে, আপনি সেগুলি বন্ধ করতে পারেন নি। আজকে অ্যাট দি র‍্যাঙ্ক অব লেকচারার দিয়ে এম.বি.বি.এস. পরীক্ষা নিচ্ছেন। আজকে ইন দি ট্রু সেন্স কোনও প্রফেসর নেই, ইন দি ট্রু সেন্স কোনও প্রফেসর ডাইরেক্টর নেই। আজকে মেডিক্যাল ব্যবস্থার ক্ষেত্রে সারা ভারতবর্ষের কাছে আমাদের মাথা নিচু হয়ে গেছে। আপনি এইসব জায়গায় কাদের বসিয়েছেন? আমি সমর্থন করেছি, আমাদের দলের পক্ষ থেকে সমর্থন করেছে যখন আপনি বলেছিলেন যে নন-প্রাকটিসিং রাতারাতি তুলে দেবেন। আপনি একটা পিসমিল অপারেশন করুন। আমরা বলছি সরান ধাপে ধাপে, ছেলেগুলোর ভবিষ্যত অন্ধকার ক'রে নয়। কি হচ্ছে গত তিন বছর ধরে? আজকে পড়াশোনা বন্ধ, ওয়ার্ড বন্ধ ক্লিনিক্যাল ওয়ার্ড বন্ধ, ক্লাশ নেওয়া হচ্ছে না। পরীক্ষা ব্যবস্থা ভেঙে পড়েছে। আজকে বাইরে থেকে যে সমস্ত টিচাররা আসছেন তারা দূর-দূর ছ্যা-ছ্যা করে কলকাতা থেকে বেরিয়ে চলে যাচ্ছেন। আজকে অল ইন্ডিয়া কমপিটিশনে পশ্চিমবাংলা নামতে নামতে কোথায় গেছে? আপনাদের মার্কসবাদী কমিউনিস্ট পার্টির তকমা আঁটা কতকগুলো লোক তথাকথিত চিকিৎসক ডাক্তার সেজে পশ্চিমবাঙ্গলার চিকিৎসা ব্যবস্থাটাকে গিলে খেয়ে ফেলেছে। শেষ করে দিয়েছে। এই জায়গায় আমাদের প্রতিবাদ। ডাঃ আবেদিন যে কথাটা বললেন—বলুন কারা এটা করবে? আজকে স্ট্যাটুটরি অথরিটি পি.এস.সি. যদি আপনার ডাক্তার সিলেকশন করতে না পারে, চিকিৎসক শিক্ষক সিলেকশন করতে না পারে তাহলে কোন মাতব্বররা সেটা করবেন? কোন লোকটা? যাদের বসিয়ে রেখেছেন রাইটার্স বিল্ডিং-এ, থার্ড গ্রেডের কতকগুলি লোক, যাদের কোনও জায়গায় জায়গা হয় না সেই লোকগুলোকে বসিয়ে রেখেছেন আপনার আস্তারে, সেইগুলো আজকে শিক্ষক ঠিক করে দেবে? যাদের একটা পেপার নেই, যাদের রিসার্চ ওয়ার্ক নেই, যারা ল্যাবোরেটরির সঙ্গে যুক্ত নয়, যারা শুধু 'ইনক্লাব জিন্দাবাদ' বলে আপনাদের দলের পেছনে ঘোরে, যারা হেল্‌থ সার্ভিস অ্যাশোসিয়েশন ভেঙে অ্যাশোসিয়েশন ফর হেল্‌থ সার্ভিস তৈরি করেছে আপনাকে মদত দেবার জন্য, যারা সমস্ত স্বাস্থ্য ব্যবস্থাটাকে ভেঙেছে তারা ঠিক করে দেবে কারা প্রফেসর হবে, কে প্রফেসর-ডিরেক্টর হবে, কে রিডার হবে, অ্যাশোসিয়েট প্রফেসর হবে, কাদের হাতে এম.বি.বি.এস. পড়া ছাত্রগুলো থাকবে, কাদের হাতে আগামী দিনের প্রজন্ম তৈরি হবে? আমরা এই জায়গায় আতঙ্কিত। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় আপনার এই সিদ্ধান্তের বিরুদ্ধে কোনও জেহাদ নয়, কিন্তু যে পদ্ধতিতে আজকে এই জিনিসগুলি এগিয়ে যাচ্ছে এর তীব্র বিরোধী আমরা। আমি একটা ব্যক্তিগত অভিজ্ঞতার

কথা বলি মাননীয় উপাধ্যক্ষ, মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী জানেন, একটা ডাক্তার আমি নাম করতে চাই না— আমার কাছে এসে বলল যে, আমি আবেদন করেছি টিচিং পোস্টে যাব, প্র্যাকটিসিং পোস্টে যাব না। আমি নিজে তাকে স্বাস্থ্যমন্ত্রীর কাছে নিয়ে গিয়েছিলাম। উনি বলেছিলেন, আমি চাই যারা পড়াশোনার সঙ্গে যুক্ত থাকবেন তারা হাসপাতালে আসুক। উনি লিখেও দিয়েছিলেন। ওনার লেখা সর্বোচ্চ পর্যায়ে ডিরেক্টর থেকে শুরু করে জয়েন্ট সেক্রেটারি থেকে শুরু করে ডেপুটি সেক্রেটারি তারপর একদম অ্যাসিস্টেন্ট ডিরেক্টর পর্যন্ত নামল। তিনি এত সময় ধরে চোখের জল নিয়ে ঘুরেছেন। সেই ছেলেটা কিন্তু পড়াশোনার সঙ্গে যুক্ত থেকে শিক্ষক পদে নিয়োগ হয়নি, তাকে আবার পাঠিয়ে দেওয়া হয়েছে নন-প্রাকটিসিং পোস্টে, জেলাতে। এর মাপকাঠি কি? আপনি নিজে ইন্টারভেন্স করেছেন—একজন ডাক্তার বলছেন আমি শিক্ষকতায় যুক্ত থাকব, অপশন দিয়েছেন ব্ল্যাক অ্যান্ড হোয়াইট—আপনি জানেন, আমি নাম করে বিতর্কে জড়াতে চাই না, তার কিন্তু হল না। তাহলে এর মাপকাঠি কি? অ্যাশোসিয়েশন অফ হেল্থ সার্ভিসের মার্কসবাদী কমিউনিস্ট পার্টির পান্ডাগুলো যারা আপনাকে গিলে রেখেছে? রাইটার্স বিল্ডিং-এ স্বাস্থ্য দপ্তরে কতকগুলি দুর্নীতিগ্রস্থ লোক, কতকগুলি দুর্নীতিগ্রস্থ অফিসার এবং পার্টি করা কতকগুলি অফিসার আমলা সেজে বসে আছে। তারা হাসপাতালে হাসপাতালে শিক্ষা ব্যবস্থাটাকে দুমড়ে মুচড়ে শেষ করে দিয়ে স্বাস্থ্য ব্যবস্থা এবং স্বাস্থ্য শিক্ষাকে শেষ করে দিয়েছে। কাকে নিয়ে আসছেন? কে ইন্টারভিউ নেবে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মেডিক্যাল কলেজের প্রিন্সিপ্যাল, নীলরতনের প্রিন্সিপ্যাল, আর.জি.করের প্রিন্সিপ্যাল, এবং পি.জি.তে যারা শিক্ষকতার সঙ্গে যুক্ত আছেন-আগামী দিনে সেসান চলতে চলতে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী চ্যালেঞ্জ অ্যাকসেপ্ট করুন তাদের কজনের পেপার আছে, কজন কটা রিসার্চ করেছেন, কজন রিসার্চ পেপারের সঙ্গে যুক্ত, প্রতিটি প্রিন্সিপ্যালের এডুকেশান রেকর্ড অ্যাসেম্বলিতে প্লেস করা হোক। অধ্যক্ষ যাদের করেছেন তাদের অ্যাট অল অ্যাকাডেমিক কোয়ালিফিকেশন আছে কিনা অধ্যক্ষ হওয়ার জন্য সেটাও বলবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি চমকে উঠবেন, এম.বি.বি.এস. যারা পড়তে যায় তারা বেঙ্গলের বেস্ট প্রোডাকশন, তারা বেস্ট প্রোডাকশন অফ বেঙ্গল, তারা জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা দিয়ে যাচ্ছে, সেই ছেলে-মেয়েগুলোর আজকে কি অবস্থা! আজকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির অত্যাচারের কারাগার সারা বাংলায় ছড়িয়ে ছিল, হাসপাতালগুলো একটু মুক্ত ছিল। মেডিক্যাল কলেজ হাসপাতালগুলো—শম্ভুনাথ পণ্ডিতকে বাদ দিন, হাওড়া জেনারেল হাসপাতালকে বাদ দিন, বর্দ্ধমান হাসপাতালকে বাদ দিন, বাঁকুড়া হাসপাতালকে বাদ দিন—এই যে নীলরতন, এই যে মেডিক্যাল কলেজ, এই যে আর.জি.কর, এই যে পি.জি, এই যে নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজ, এই যে বর্দ্ধমান কলেজ এইগুলি একটু মুক্ত ছিল। আজকে আমাদের এই উপযুক্ত স্বাস্থ্যমন্ত্রীর নেতৃত্বে হাসপাতালগুলি পুঁথি গন্ধময় নরক কুন্ডে পরিণত হয়েছে। তাই আজকে পিয়ারলেসের হাসপাতালে লক্ষ লক্ষ টাকা খরচ করে রোগীকে যেতে হচ্ছে। বিড়লা হার্ট সেন্টারে লক্ষ লক্ষ টাকা খরচ করে মানুষকে বাধ্য হয়ে যেতে হচ্ছে, প্রাইভেট হসপিটালে মানুষকে বাধ্য হয়ে যেতে হচ্ছে। আজকে নার্সিং হোমগুলো কেন ব্যাঙের ছাতার মতো গজিয়ে উঠছে? মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে আমি অনুরোধ করব, তাড়াহুড়ো না করে, জেদের বশবর্তী না হয়ে

[4-00—4-10 P.M.]

কম্প্রিহেন্সিভ আইন না করে কেন আজকে নিয়ে যাচ্ছেন? সারা ভারতবর্ষের মধ্যে এই রাজ্যের ছাত্ররা হাইকোর্টে মামলা করে পোস্ট গ্রাজুয়েটে পড়তে যায়। এই রাজ্য এক সময়ে ভারতবর্ষে প্রথম স্থান অধিকার করেছে, সেখানে আজকে ছাত্রদের উপরে রাজনৈতিক হস্তক্ষেপ এর ফলে তাদের পড়াশুনা ব্যহত হয়। এই হচ্ছে আজকের শিক্ষা ব্যবস্থা। শিক্ষকরা, শিক্ষার সঙ্গে যুক্ত প্রফেসররা যাঁরা এক সময়ে এখানে ছিলেন, আজকে তাঁরা নেই। আমি তাই মাননীয় স্বাস্থমন্ত্রীকে অনুরোধ করব, আপনি বিবেচনা করে দেখবেন।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি প্রথমে 'দি ওয়েস্ট বেঙ্গল স্টেট হেল্‌থ সার্ভিস (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৪' যেটি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এনেছেন তা সমর্থন করছি। আমি আলোচনা শুনছিলাম। তিনজন ডাক্তার, বিরোধী দলের সদস্য, তাঁরা আলোচনা করছিলেন। আমি খুব বিনয়ের সঙ্গে কয়েকটি প্রশ্ন তাঁদের উদ্দেশ্যে করতে চাই তা হচ্ছে, অর্থ। আমরা লক্ষ্য করছি, রেসের ঘোড়ার পিছনে যেমন করে কিছু লোক ছোটে, তেমনি ভাবে ডাক্তাররা আজকে অর্থের পিছনে ছুটছেন। আমাদের এই রাজ্যে কলকাতা। এই রাজ্য ভারতবর্ষে শুধু নয়, বৃটিশ যুগে কলকাতা ছিল অন্যতম পীঠস্থান, যেখানে কৃতি চিকিৎসকরা থাকতেন। প্রখ্যাত সমস্ত অধ্যাপক এখানে ছিলেন। আমরা তাঁদের নামে, তাঁদের গৌরবে গৌরবান্বিত ছিলাম। কিন্তু আজকে আমরা কি দেখছি? আজকে তাঁরা সামাজিক অবস্থার শিকার হয়েছেন। ডাক্তারবাবুরা টাকার সন্ধানে রেসের পিছনে ঘুরছেন। বিল এখানে এসেছে, এটি গৃহীত হবে। কিন্তু এটি গৃহীত হলে এঁদের বেধে দেওয়া হবে কিনা আমি জানিনা। **সামাজিক দায়বদ্ধতা সকলেরই আছে, এটি যাঁরা এখানে আলোচনা করছিলেন তাঁরা মানেন** কিনা তা আমি জানিনা? ভারতবর্ষের যে অর্থনৈতিক অবস্থা, ডাক্তারবাবুরা যে জায়গায় আছেন, যে পরিমাণ অর্থ তাঁরা পান, আজকে অ্যাভারেজ হিসাবে সাধারণ মানষু, সেই অর্থ, সেই কৌলিন্য পান কিনা সেটি তাঁরা যেন বিচার বিবেচনা করে দেখেন। আমরা যাঁরা এখানে এসেছি, ডাক্তারবাবুরা যাঁরা ডাক্তার হয়েছেন, যাঁরা ইঞ্জিনিয়ার হয়েছেন, আজকে বুকে হাত দিয়ে প্রশ্ন করুন তো, প্রকৃতপক্ষে আমাদের বাবা, পূর্বপুরুষরা নিজেরা স্কুল কলেজ গড়ে আমাকে ডাক্তার, আমাকে ইঞ্জিনিয়ার, আমাকে আমলা বানাতে পারতেন কিনা? বিল এখানে আসবে, বিল গৃহীত হবে। কিন্তু সেটিকে কার্যকর করা খুব দরকার। **বিরোধী দলের পক্ষ থেকে যে কথা বলছেন, সামাজিক দায়বদ্ধতা আজকে কোথায়?** আজকে কেন প্রিন্সিপাল কমপিটেন্ট নয়, কেন এই অবস্থা? আমার এলাকায়, আমি যে এলাকা থেকে রিপ্রেজেন্ট করছি, আমি জানি, সেখানে এস.ডি.এম.ও. আছেন, তাঁর জায়গায় কেউ যেতে চায় না। কেউ প্রিন্সিপাল হতে চায় না—মেডিকেল কলেজে কেউ প্রিন্সিপাল হতে চায় না কেন, তার কারণ অনুসন্ধান করুন। মূল কথাটা কোথায় সেটা অনুসন্ধান করতে হবে। সেজন্য আমি বিরোধী দলের বন্ধুদের কাছে আবেদন করব, বিল যেটি এখানে এসেছে, বিল অনুযায়ী দেখছি প্রতিটি জায়গায়—মেডিক্যাল কলেজে এবং অন্য জায়গায়—অবস্থাটাকে ফিরিয়ে আনার জন্য যে উদ্যোগ আয়োজন দরকার, সেই কথাগুলো মনে রাখা

দরকার। পশ্চিমবাংলার মেডিক্যাল শিক্ষাকে সেই জায়গায় নিয়ে আসা দরকার। তারজন্য অর্থের পিছনে রেসের ঘোড়ার পিছনে ছুটলে চলবে না। তা যদি হয়, তাহলেই মঙ্গল হবে। সেই ভাবে ডাক্তারবাবুরা এবং অন্য যে সমস্ত কৃতি মানুষ পশ্চিমবাংলায় আছে আমরা বোম্বে এবং ম্যাড্রাসের কথা জানি, আমরা বিভিন্ন লোকদের চিকিৎসার জন্য সেখানে পাঠাই-আমাদের শ্রদ্ধেয় ননী ভট্টাচার্যকে আমেরিকাতে পাঠিয়েছিলাম, আমরা দেখেছি কলকাতায় চিকিৎসকরা যে কথা বলেছিলেন, তাঁরা সেই কথাই বলেছেন। চিকিৎসা সংক্রান্ত ব্যাপারে আমাদের রাজ্য সরকার পশ্চিমবঙ্গে ১নং রয়েছে। তবে বর্তমানে বেসরকারি সংস্থা এসে চিকিৎসা ব্যবস্থাকে ভেঙ্গে দিতে চাইছে। আই.এম.এফের নেতৃত্বে পশ্চিমবঙ্গের চিকিৎসা ব্যবস্থা নষ্ট হয়ে যাবে। যাদের অর্থ আছে তারা নার্সিং হোমে যাবেন, বিড়লা, টাটা, পিয়ারলেসের হাসপাতালে যাবেন কিন্তু সাধারণ মানুষের এতে তো কোনও সুবিধা হবে না। সাধারণ মানুষ যারা অর্থনৈতিক দিক থেকে দুর্বল তারা মেডিক্যাল কলেজ বা সরকারি হাসপাতালে চিকিৎসা নিতে যাবেন, কিন্তু সেখানে তারা চিকিৎসার সুযোগ পাবেন না। আসুন, ডাক্তার সাবোটেজ করছেন। ডাক্তারদের মধ্যে সামাজিক চেতনার যদি উদ্ভব না হয় তাহলে কখনোই গরিব মানুষের চিকিৎসা হতে পারবে না। এইকথা বলে এই যে বিল এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী যে বিল উত্থাপন করেছেন সেই বিলকে আমি সমর্থন করতে পারছি না। পশ্চিমবঙ্গের স্বাস্থ্য ব্যবস্থা বিশেষ করে তারসঙ্গে মেডিক্যাল শিক্ষার মান যেভাবে দ্রুত অবনমন ঘটছে তাতে এই রাজ্যের শুভবুদ্ধিসম্পন্ন মানুষের সঙ্গে আমিও উদ্বিগ্ন। ডাইরেক্ট রিক্রুটমেন্টের ক্ষেত্রে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে অ্যামেন্ডমেন্ট এনেছেন, বিল এনেছেন ইলিবেট অর প্রোমোট এই জায়গার সঙ্গে ডাইরেক্ট রিক্রুটমেন্টের কথা বলা হয়েছে। এখানে বলা হয়েছে টু মেক রিক্রুটমেন্ট.. ইং এটাকে ইনসার্ট করা হয়। এটা খুবই ভয়ঙ্কর জিনিস যে পি এস সিকে এড়িয়ে গিয়ে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য দপ্তর ডাইরেক্ট রিক্রুটমেন্ট করতে যাচ্ছেন। এইভাবে স্বাস্থ্য দপ্তর মেডিক্যাল শিক্ষা ক্ষেত্রে একটা ইয়েসম্যান বসিয়ে দিয়ে শাসক দল তারা কাজ চালানোর চেষ্টা করছেন। এইভাবে দলবাজি করে ইয়েসম্যান রিক্রুট করে তার অ্যাকাডেমিক কোয়ালিফিকেশন তার মেডিক্যাল এডুকেশনের ক্ষেত্রে কতটা যোগ্যতা আছে তা না দেখেই সরাসরি রিক্রুট করা হবে। অর্থাৎ মেরিটের কোনও দাম থাকবে না, গোটা বিষয়টাই নেপোটিজিম এবং দুর্নীতিতে পরিপূর্ণ। আজকে পশ্চিমবঙ্গের মেডিক্যাল শিক্ষার ভয়ঙ্কর অবস্থা। এবং এই বিলটা আনলে আরো বেহাল অবস্থা হবে এই আশঙ্কা করা হচ্ছে। আপনারা পি এস সির পরিবর্তে ডাইরেক্ট রিক্রুটমেন্ট করছেন। পি এস সিতেও আপনারা দলবাজি করছেন কিন্তু তবুও রেজাল্ট বেরোয়। সেখানে আপনারা রিক্রুটমেন্ট করলে তার একজামিনেশনের ব্যবস্থাও আপনারা করবেন এবং একটা বিরাট দলবাজি সৃষ্টি করবেন। পি এস সিতে রেজাল্ট বেরুতে দেরি হয় এই অজুহাত দেখিয়ে প্লি করে আপনারা ডাইরেক্ট রিক্রুটমেন্ট করতে চাইছেন অ্যাভয়ডিং পি এস সি। সুতরাং এইভাবে আপনারা দলবাজি করে নেপোটিজিম করে গোটা চিকিৎসা ব্যবস্থাকে দুর্নীতিগ্রস্ত করে তুলতে চাইছেন। এমনিতেই মেডিক্যাল বা স্বাস্থ্য দপ্তরের

অধীনে হাসপাতালগুলিতে মানুষেরা চিকিৎসা পায় না। আপনাদের এই বিল গ্রহণের ফলে আরো অবনতি হবে। গোটা মেডিক্যাল এডুকেশন সিস্টেমটাই অচল হয়ে পড়বে। আপনার ডাক্তারদের নন প্র্যাকটিসিং করেছেন। কিন্তু দেখা যাচ্ছে যে আপনারা অভিজ্ঞ শিক্ষক এবং অভিজ্ঞ ডাক্তারদের প্রয়োজনীয় পারিশ্রমিক দিচ্ছেন না। এই সমস্ত কারণে যে বিল এখানে এসেছে তাকে কোনওভাবেই আমি সমর্থন করতে পারছি না, বিরোধিতা করছি।

[4-10—4-20 P.M.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সভার অনুমতি নিয়ে সভার সময় আরও আধঘন্টা বাড়ানো হল।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়। আমি একটু দুঃখ পেলাম যে ওনারা শিক্ষার উন্নতি চাননা। আমি অন্য কারোর কাছে নয়, ডাক্তার তরুণ অধিকারী, যিনি সাবজেক্ট কমিটির একজন সদস্য এবং পেশায় চিকিৎসক; ডাক্তার জয়নাল আবেদিন, যিনি বিরোধী দলের নেতা, দীর্ঘদিনের অভিজ্ঞ রাজনীতিবিদ এবং চিকিৎসক; ডাক্তার মানস ভুঁইয়া, যিনি পেশাগতভাবে ডাক্তার, আমরা ভেবেছিলাম তারা এই স্বাস্থ্য শিক্ষার ব্যাপারে যে কোনও প্রচেষ্টার সাথে যুক্ত থেকে আমাদেরকে সাহায্য করবেন। কিন্তু দুঃখের সঙ্গে আমরা লক্ষ্য করলাম যে তাদের বক্তব্যগুলো আসলে সবটাই নেতিবাচক। যেটা আমরা করছি সেটা অন্তত প্রশংসা পাওয়া উচিত ছিল। আমরা এই আইনটাতে সুপ্রীমকোর্ট থেকে জিতে এসেছি। সেন্ট্রাল হেল্‌থ মিনিস্টার আমাকে বলেছেন আপনি সুপ্রীমকোর্টের এই জাজমেন্টটা আমাদেরকে পাঠিয়ে দেবেন এবং সেই জাজমেন্ট আমরা দিল্লিতে পাঠিয়েও দিয়েছি। আমাদের হেল্‌থ সেক্রেটারি দিল্লিতে সেই জাজমেন্টটা দিয়ে এসেছে। এই আইনটা সবাই প্রশংসা করেছেন। এতবড় একটা বোল্ড স্টেপ আইন করে আমাদের স্বাস্থ্য শিক্ষার উন্নতিকল্পে আমরা ব্যবস্থা গ্রহণ করেছি। আমি ডাক্তার জয়নাল আবেদিন মহাশয়কে একটা কথা বলতে চাই, আমরা বিলের ১৯ (৯) ধারায় শুধু একটা সংশোধন চেয়েছি। সুপ্রীম কোর্টে এটা প্রায় তিন বছর ধরে ঝুলেছিল। আইনের যে ধারাটা ছিল তাতে বলা ছিল যারা অপশন দেবেন না তাদের জন্য আপনারা রিক্রুটমেন্ট করে নিতে পারেন। এটার সংশোধন এনে এটার সময়টাকে আমরা বাড়িয়ে দিতে চাইছি। মাননীয় বিধায়ক তরুণ অধিকারী মহাশয় এই ব্যাপারে অন্য কথা বললেন। এটাতো আইনে আছে। তারা যখন চ্যালেঞ্জ করছে তখন আমরা ভাবলাম এইরকমভাবে করার দরকার নেই, তাই আমরা এই সময়টাকে বাড়িয়ে দিতে চাইছি। তরুণ অধিকারী মহাশয় বললেন কোন ডিসিপ্লিনে কত টীচার নেব, সেসব কথা নাকি আমরা বলিনি। কিন্তু কত বেসিক টীচার আমরা কত নেব সব আমরা এখানে রেখেছি। অভিজ্ঞতা আমাদেরও কিছু আছে। আমাদের এই শিক্ষা ব্যবস্থাটাকে চালু রাখতে হবে। অভিজ্ঞতাটা কী, আমি পি.এস.সি.র চেয়ারম্যানের সঙ্গে কথা বলেছি, ব্যক্তিগত ভাবে কথা হয়েছে, আলোচনা হয়েছে, তাঁর অনুমতি আমরা নিয়েছি. আমরা যেটা অনুমতি নিয়েছি, সেটা কেন? ৯২ সালের জুন মাসে আমরা ডাক্তার চেয়েছিলাম। সুপ্রীম কোর্টের জাজমেন্টের পরে এই স্কোপ এসেছিল। কিন্তু আপনাদের এখানে সংশোধনী না আনলে

আমরা রিক্রুটমেন্ট করতে পারছি না। সুপ্রীম কোর্টের এই জাজমেন্টের পরে এই অধিকার আসছে, যদি এই সংশোধনী গৃহীত হয়। ৯২ সালের জুন মাসে আমরা চেয়েছিলাম ডাক্তার রিক্রুটমেন্ট করে দিতে। ৯০ সালের নভেম্বরে আমরা লিস্ট পেয়েছি, দেড় বছর পরে। আমরা লিস্ট পেয়েছি অথচ ডাক্তার এখনই দরকার। উনি বললেন মেডিক্যাল কাউন্সিল অব ইন্ডিয়ার নিয়ম মেনে করা হচ্ছে না। মেডিক্যাল কাউন্সিল অব ইন্ডিয়ার নিয়ম সবটা মেনে এখানে করছি, সেখানে কী করছি, আমাদের হেল্থ সার্ভিস থেকে যারা আসতে চাইবে, পি.এস.সি'.র থ্রু দিয়ে যারা হেল্থ সার্ভিসে এসেছে বেশীর ভাগ তাদেরকে আমরা নিতে পারব এম.ই.এস.'এ, কোনও অসুবিধা নেই। হেল্থ সার্ভিস থেকে আমরা আশা করি তাদের বেশীর ভাগ পাবে। যদি বেশি কিছু দরকার আমাদের হয় তাহলে আমাদের অ্যাডভার্টাইজমেন্ট করে নিতে হবে। ডাঃ জয়নাল আবেদিন যেটা জানতে চেয়েছেন, সেটা হল চেয়ারম্যান হবেন ডি.এম.ই., ডিরেক্টার, মেম্বার, ডিন অব মেডিসিন ক্যালকাটা ইউনিভার্সিটি, নমিনি অব দি ভি.সি. এবং ডিফারেন্ট ডিসিপ্লিন থেকে প্রতিনিধি থাকবে, তারা সেখান থেকে সিলেক্ট করবে। যে কথাটা এখানে অনেকে বললেন এবং ডাঃ জয়নাল আবেদিন বললেন, আজকে যে ক্লিনিক্যাল সাইডে ডাক্তাররা যাচ্ছেন না, তারা যে প্রাইভেট প্র্যাকটিস করবার জন্য নার্সিং হোমগুলোকে নালিশ করছে, প্রত্যেকেই বললেন নার্সিং হোমকে কী ভাবে নালিশ করছে। আপনাদের ডাক্তাররা নার্সিং হোমে গিয়ে সার্ভ করছে, এই ভাবে আপনারা হেল্থ সার্ভিসটাকে নষ্ট করছেন। আমরা যখন উন্নতি সাধন করবার চেষ্টা করছি, তার বিরুদ্ধে এই শিক্ষা ব্যবস্থায়, তখন নানা ভাবে বাধা সৃষ্টি করছে। যাদের নন্‌-প্র্যাকটিসিং করছি, তারা যাতে নন্‌-প্র্যাকটিসিং না থাকে নার্সিং হোমগুলোকে সার্ভ করতে পারে সেই ব্যবস্থা আপনারা করছেন। সেইজন্য আজকে এই অনুমতি আপনাদের কাছে চাইছি, এই সংশোধনীটা গ্রহণ করার পরে যাতে শিক্ষা ক্ষেত্রেও আরও উন্নতি সাধন করতে পারি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion moved by Shri Prasanta Kumar Sur that the West Bengal State Health Service (Amendment) Bill, 1994, as settle in the Assembly, be taken into Consideration was then put and agreed to.

[4-20—4-30 P.M.]

### Clauses 1, 2, 3 & Preamble

There is no amendment to clauses 1, 2, 3 & preamble. The question that clauses 1, 2, 3 & preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Prasanta Sur :** Sir, I beg to move that the West Bengal State Health Service (Amendment) Bill, 1994, as settled in the Assembly, be passed.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এটা সাড়ে ৪টার সময় শেষ হওয়ার কথা ছিল, কিন্তু আরো

দেখছি সময় লাগবে। তাই সভার অনুমতি নিয়ে আরো আধ ঘন্টা সময় বাড়ালাম।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলটি নিছক বিল নয়। আমি দলমত নির্বিশেষে অনুরোধ করতে চাই, এই বিলটি গণতন্ত্র বিরোধী। আমাদের স্বাস্থ্য দপ্তর অলরেডি ভেঙে পড়ে গেছে। পি.জি. হাসপাতালের মতন হাসপাতাল যেখানে সুপারিন্টেনডেন্ট অফিস চালাচ্ছেন না, তাঁর পাশে গুন্ডারা অফিস দখল করে অফিস চালাচ্ছে এবং এটা পার্টি লাইনে চলে গেছে। এরফলে অসংখ্য নার্সিং হোম গজিয়ে উঠেছে। এমন অপদার্থ, অযোগ্য মন্ত্রী মেয়ো হাসপাতাল থেকে শুরু করে প্রতিটি হাসপাতালে মানুষের ন্যূনতম চিকিৎসার ব্যবস্থা করেনি। শিক্ষকদের ন্যূনতম মর্যাদা দিচ্ছে না, অকথ্য ভাষায় গালাগালি করে এবং জুনিয়র ডাক্তারদের উপর পুলিশ দিয়ে হামলা করছে। সম্প্রতি উনি একটা আইন আমদানি করেছেন—আগে ছিল ৫ বছর লেখাপড়া ২ বছর কমপালসারি ছিল হাউস স্টাফ করা, এতে করে প্রকৃত হাতে-কলমে ট্রেনিং হত এবং এরফলে ডাক্তার তৈরি হত।

[4-30—4-38 P.M.]

আমার বা আপনার চিকিৎসার প্রশ্ন নয়, প্রত্যেকের হাতে কলমে ট্রেনিংয়ের ব্যবস্থা করা দরকার। এখানে যাঁরা ডাক্তার আছেন তাঁরা জানেন যে হাতে কলমে শিখতে হয় তাঁরা এটা সমর্থনও করেছেন। হাউসস্টাফশিপ পুরো তুলে দেওয়া হল। এর জন্য এখন থেকে যে সমস্ত ডাক্তার পাশ করার পরে বিদেশে যাচ্ছে তাদের সেখানে নিচ্ছে না কলকাতাতেও ভাল ব্যবস্থা নেই। সুতরাং শিক্ষার মান এত পড়ে গেছে যে ভাল ডাক্তার পাওয়া যাচ্ছে না, ভাল শিক্ষক কলকাতায় আনে না বা তার জন্য কোনও ব্যবস্থাও অবলম্বন করা হয় না। প্রত্যেক ডাক্তার নার্সিং হোমে চলে যাচ্ছে। কি করা হয় আমরা জানি, কলেজ সার্ভিস কমিশনে। ভাল, যোগ্য ছেলেরা পাশ করে বসে থাকে চাকরি পায় না, পার্টির প্যানেল হয়, অযোগ্য যে সব ছেলে এস.এফ.আই.-য়ের তাদের লেকচারার, অধ্যাপক করে দেওয়া হয়। আজকে যে ক্ষমতা উনি চাইছেন তাতে আরও ক্ষতি হবে। পি.এস.সি একটা প্রতিষ্ঠান, যে প্রতিষ্ঠানের মাধ্যমে একটা ন্যূনতম যোগ্যতার পরিচয় পাওয়া যায়, তা সত্ত্বেও ওনাদের আইনে আছে পি.এস.সি. রেকমেন্ট করলেও ক্যাবিনেট ইচ্ছা করলে তাকে বাতিল করে দিতে পারে। বৃহৎ ক্ষমতাকে বাদ দিয়ে কমরেডদের ঢোকানোর জন্য আরও যাতে ক্ষমতা পার্টির কুক্ষিগত করা যায় আজকে সেই আইন নিয়ে এসেছেন, তাদের রেট্রোসপেকটিভ এফেক্ট দেওয়া হয়েছে, যে সব ছেলে আগে থাকতে হয়ে গিয়েছিল তাদের সুযোগ দেবার জন্য ব্যবস্থা করেছেন। আমি নিজে জানি ডাক্তাররা পি.এস.সি. পাশ করার পরেও তাদের চাকরি দেওয়া হচ্ছে না, তারা চাকরি পাচ্ছে না। সেই জায়গায় নূতন করে অভিনব ক্ষমতা অর্জনের চেষ্টা করছেন। এটা শুধু বিল নয়, এটা একটা কালা বিল, এটাকে উইথড্র করার জন্য দাবি করছি। একটা মন্ত্রীরও যোগ্যতা নেই। ওঁরা মাঝে মাঝে বলে ডিস্ট্রিক্টের সাবডিভিসনের হাসপাতালগুলি দেখুন, কলকাতার হাসপাতালগুলি কি হয়েছে? কলকাতার হাসপাতালগুলি তো একটা নরক কুন্ডে পরিণত হয়েছে He is not Minister-in-charge of Health but he is the Minister-in-charge of Hell. এতে ছাত্রদের সর্বনাশ হবে

যাচ্ছে, ভবিষ্যতে যদি এই রকম সর্বনাশা বিল এনে সংখ্যাধিক্যের জোরে পাশ করিয়ে নেয় তাহলে আগামী দিনে এদের সর্বনাশ হবে, তাই আমি বলছি আপনাদের নিজেদের দল এবং অপোজিসন পার্টির সঙ্গে আলোচনা করার জন্য একটা সুযোগ দিন, মানুষের স্বার্থে যদি একটা বিল উইথড্র করেন তাহলে কিছু অন্যায় হবে না। এখানে আপনাদের মান মর্যাদা নষ্ট হবে না, এই বিল উইথড্র করে নিন। উইথড্র না হলে আইনগত ভাবেই হোক, বা যে ভাবেই হোক আমরা প্রতিবাদ করব। আজকে আর.জি.কর. হাসপাতালে যান, কি দেখবেন সেখানে সমস্ত পার্টির লোকেরা কি করছে। আর.জি.কর হাসপাতালে শুধু মাত্র পার্টির লোকে ভর্তি করে রেখে দিয়েছেন। মেডিক্যাল কলেজে পরীক্ষার্থীদের নিজেদের মধ্যে ঝগড়া করিয়ে দিচ্ছেন ওদের লোক নেই বলে। সমস্ত জায়গায় অযোগ্য লোক দিয়ে ভর্তি করে ফেলেছেন, আরও অযোগ্য এনে হোর্ড করার জন্য আইন আনা হয়েছে, এটা উইথড্র করা হোক, নতুবা এর প্রতিবাদ চলবে, আমরা প্রতিবাদ করব। আপনাকে বলছি, আপনি বধির মানুষ, অনেক চেঁচামেচি করার পরে একটা অধিকার আপনি মেনে নিলেন, আমাদের যে অধিকারের কথা আইনে আছে, আপনি সেই অধিকার ক্ষুন্ন করেছেন, সেই অধিকার আমরা আইনের মধ্যে দিয়ে পেয়েছি। কি ভাবে আমাদের সর্বনাশ করবেন, হোমিওপ্যাথির ব্যাপারে আমরা প্রথম থেকে দেখছি। ওঁকে ভবিষ্যতে এতবড় ক্ষমতা যাতে না দেওয়া হয় আপনার কাছে এটুকু আশা রেখে এটাকে উইথড্র করার জন্য দাবি করছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The Motion of Shri Prasanta Kumar Sur that the "The West Bengal State Health Service (Amendment) Bill, 1994 be taken into consideration was then put and a division was taken with the following results:

**AYES**

Abdur Razzak Molla, Shri

Abu Ayes Mondal, Shri

Abul Basar, Shri

Barman, Shri Debendra Nath

Bhattarai, Shri Tulsi

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Kamalakshi

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chakrabarty, Shrimati Kumkum

*Chakrabarty, Shrimati Tania*

Chatterjee, Shri Anil

Chattopadhyay, Shrimati Sandhya

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Debesh

Das, Shri Jagadish Chandra

Das, Shri Nirmal

Das, Shri Trilochan

Das Mahapatra, Shri Kamakshyanandan

Deb, Shri Rabin

Dey, Shri Lakshmi Kanta

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishnaprasad

Dutta, Dr. Gouripada

Ganguly, Shri Shanti

Ghosh, Shri Biren

Ghosh, Shrimati Chhaya

Ghosh, Shri Kamakhya Charan

Ghosh, Shri Rabindra

Ghosh, Shri Susanta

Goswami, Shri Kshiti

Goswami, Shri Subhas

Hore, Shri Tapan

Id. Mohammed, Shri

Jam-Adar, Shri Badal

Kalimuddin Shams, Shri

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Koley, Shri Barindra Nath

Konar, Shrimati Maharani

Mahato, Shri Satya Ranjan

Mahboob Zahedi, Shri

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Bhandu

Malick, Shri Shiba Prasad

Malik, Shri Sreedhar

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Biswanath

Mandal, Shri Prabhanjan Kumar

Mondal, Shri Raj Kumar

Manna, Shri Janmenjoy

Mazumdar, Shri Dilip Kumar

Md. Nizamuddin, Shri

Mirqquasim Mondal, Shri

Moitra, Shri Birendra Kumar

Mostafa Binquasem, Shri

Murmu, Shri Sarkar

Nazmul Haque, Shri

Oraon, Shri Jagannath

Pakhira, Shri Ratan Chandra

Pramanik, Shri Abinash

Roychowdhury, Shri Gautam

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Sahis, Shrimati Bilasibala

Sen, Shri Dhirendra Nath

Shaw, Dr. Prabin Kumar

Shish Mohammad, Shri

Singh, Shri Lagan Deo

Sk. Nazmul Haque, Shri

Sur, Shri Prasanta Kumar

Tirkey, Shri Monohar

**NOES**

Abdus Salam Munshi, Shri

Adhikari, Dr. Tarun

Bandyopadhyay, Shri Sudip

Bapuli, Shri Satya Ranjan

Das, Shri Sailaja Kumar

Gyan Singh Sohanpal, Shri

Maity, Shri Mukul Bikash

Mitra, Shri Somendra Nath

Mukherjee, Shri Subrata

Roy, Shri Saugata

Seth, Shri Bhupendra Nath

Zainal Abedin, Dr.

**ABST :**

Sarkar, Shri Sisir Kumar

Sinha, Shri Prabodh Chandra

Ayes being 73 and the Noes being 12

The Motion was carried.

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি যে কথাটি বলতে চাই—

(তুমুল গোলমাল)

At this stage the Congress (I) Hon'ble Members walked out of the House.

The motion of Shri Prasanta Kumar Sur that the West Bengal State Health Service (Amendment) Bill, 1994, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 4.38 p.m. till 11.00 a.m. on Wednesday, the 9th February, 1994 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 9th February, 1994 at 11-00 A.M.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 16 Ministers, 9 Ministers of State, and 152 Members.

[11-00 - 11-10 A.M.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Hon'ble Members, before taking up the business of the day, I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Sanat Kumar Raha, Ex-M.L.A. and Ex-M.P., Shri Raghunath Biswas, Ex-M.L.A. and Shri Gopen Chakraborty, Freedom Fighter.

**Shri Sanat Kumar Raha,** Ex-Member of the West Bengal Legislative Assembly, ex-Member of Parliament and freedom fighter breathed his last on the 4th October, 1993. He was 81.

He was born at Berhampore in Murshidabad district in 1912. He plunged into the freedom movements when he was merely a student. He had to discontinue his college studies to take active part in the Civil Disobedience Movement launched in 1930. He had been associated with the Indian National Congress from 1928 to 1945 and immediately thereafter he joined the Communist Party of India attracted by the Marxist philosophy. He had been imprisoned several times for his political activities before as well as after independence. He had been the President of the Berhampore Harijan Sramik Sangha since 1943 and the Charma Silpi Samiti from 1951 to 1964. He was the Secretary of the District Council of C.P.I., Murshidabad from 1964 to 1971.

He was the District Secretary of the Indo-Soviet Cultural Society. He was the President of Eastern Railway Workers' Union from 1973 to 1975. He was a member of the peace Council of West Bengal from 1953 to 1957. He was also a member of the All India Literacy Co-ordination Committee. He was one of the organisers of the District Harijan Sangha in 1933 and that of the District Kisan Sabha in 1937.

He took a leading part in organising the Trade Union movements in many industrial sectors. He was also associated with many social organisations. He was elected a member of the West Bengal Legislative Assembly in 1962 and 1969. He was elected to the Rajya Sabha in 1972. He was a regular contributor of articles to different Bengali and English dailies and periodicals.

At his death the State has lost a dedicated freedom fighter, a veteran politician and an ardent social worker.

**Shri Raghunath Biswas,** an Ex-Member of the West Bengal Legislative Assembly and the West Bengal Legisiative Council passed away on the 27th January 1994. He was 83.

Shri Biswas was born at Palashipara in Nadia district in 1911. He had his general education at Lalgola N.N. Academy and Krishnanagar Government College. Later he took to the study of medicine and obtained L M F diploma. He was a medical practitioner by profession. Formerly he was the Vice-President of Palashipara Union Board and the President of Tehatta Thana Primary Teachers' Association. He was elected a member of the West Bengal Legislative Assembly in 1952 from the erstwhile Tehatta Assembly Constituency as a candidate of the India National Congress. He was a member of the West Bengal Legislative Council from 1957 to 1960.

At his death the State has lost a veteran politician and an ardent social worker.

A veteran freedom fighter and leading revolutionist, **Shri Gopen Chakraborty** passed away on 1st February, 1994 at SSKM Hospital. Calcutta. He was 94.

Shri Chakraborty was born on February 14, 1900 at Ubari in Dacca district now in Bangladesh. In his boyhood, he came in close contact with the 'Anushilon Samiti', a Revolutionary Group dedicated to achieve the freedom of India. He was expelled from school for his involvement in the activities of the Group. Later he associated himself with the Communist Movement. He escaped to Moscow in 1922 to avoid internment for his link with the Anushilon Samity and came back to India in 1934. Thereafter he became a Member of the Communist Party of India. He was the Secretary of the State Committee of the Party where it was banned in 1936. He participated in the trade union movement since 1939, and after 1942, when ban on the party was lifted, he

went to Midnapur district for organising the Peasant Movement under the directives of the party. He went underground and carried on activities with other communist leaders when the party was again banned by Government in 1948. He was entrusted with the work of the Peasant Front of the Party. He played a vital role in organising the workers of the 'Jaya Factory' and in developing a strong labour movement there. In 1957 he again went to Moscow and joined the services of the Moscow Radio as the Chief Bengali news announcer. After disintegration of the USSR he returned to India in 1990. Afflicted by various ailments he was admitted to the SSKM Hospital, Calcutta in 1991 under the care of the State Govt.

At his death, the country has lost an ardent political activist of the pre-independence era and a true patriot dedicated to the cause of the toiling people, home and abroad.

Now, I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage, all the Hon'ble Members rose in their seats for two minutes as a mark of respect to the deceased.)

Secretary will send the message of condolence to the members of the bereaved families of the deceased.

## Starred Questions

### (to which oral answers were given)

### কেলেঘাই-বাঘাই-কপালেশ্বরী বন্যানিয়ন্ত্রণ প্রকল্প

*৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯৯) **শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র** ঃ বিগত ১১.৩.৯২ তারিখে প্রশ্ন নং *৭২ (অনুমোদিত প্রশ্ন নং *১০১৯)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কেলেঘাই-বাঘাই-কপালেশ্বরী নদীর বন্যানিয়ন্ত্রণ-পরিকল্পনা রচনার কাজ বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(খ) গঙ্গা বন্যানিয়ন্ত্রণ-পর্ষদের অনুমোদনের জন্য প্রস্তাবিত স্কীমটি প্রেরণ করা হয়েছে কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) বিগত ১১.৩.৯২ তারিখে অনুমোদিত প্রশ্ন নম্বর *১০১৯-এর প্রশ্নের উত্তরের জের টেনে মাননীয় সদস্যকে জানানো যাইতেছে বিশেষজ্ঞদের মতামত অনুযায়ী নানা তথ্য সংগ্রহ করে, বর্তমানে প্রকল্পটি পরিমার্জিতভাবে রচনা করা হয়েছে এবং আগামী কারিগরি কমিটির বৈঠকে পেশ করা হবে।

(খ) না। প্রকল্পটি কারীগরি কমিটির অনুমোদন লাভ করার পর গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ পর্ষদের কাছে পাঠানো হইবে।

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে প্রকল্পটি নতুন ভাবে পরিমার্জিত ভাবে রচিত হয়েছে। আমরা দেখছি যে তিন বছর ধরে প্রকল্পটি রচিত হবার কাজ চলছে। আপনি ইতিপূর্বে প্রকল্পটির একটি খসড়া উপস্থাপিত করেছিলেন। তারপর আপনি পাবলিক রিপ্রেজেনটেটিভদের ওপিনিয়ন সংগ্রহ করার জন্য নানা স্তরে যেমন, এম.এল.এ., জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েত স্তরেও গিয়েছিলেন। আপনি নিজেও মেদিনীপুরে গিয়েছিলেন। আমাদের সাবজেক্ট কমিটিও সেখানে পরিদর্শন করে এসেছে। আপনি তারপর জানাচ্ছেন যে টেকনিক্যাল এক্সপার্টদের ওপিনিয়ন নিয়ে নতুন ভাবে স্কীমটিকে তৈরি করছেন। আগে যেটি করেছিলেন তা ছিল বার কোটি টাকার। এখন নতুন স্কীমে কত অর্থ রয়েছে, অতীতের থেকে এটি স্বতন্ত্র কিনা, এটি হ'ল এক নম্বর, এবং দু'নম্বর হচ্ছে, তা যদি হয় তাহলে তার সংক্ষিপ্ত রূপরেখা কি?

[11-10—11-20 A.M.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় সদস্য ঠিকই বলেছেন যে আমরা সরেজমিনে কেলেঘাই, বাঘাই, কপালেশ্বরীর বন্যা নিয়ন্ত্রণ প্রকল্পের জন্য সেখানে যাই। সমস্ত বিধানসভার প্রতিনিধি এবং জনসাধারণকে আশ্বাস দিয়েছিলাম যে সেচ দপ্তর অবিলম্বে বন্যা নিয়ন্ত্রণ প্রকল্প রচনা করবে। সেই হিসাবে একটি প্রকল্পও রচিত হয়েছিল। ওই প্রকল্পটির আনুমানিক ভ্যালুয়েশন ছিল ১২ কোটি টাকা। আমরা সেই প্রকল্পটি টেকনিক্যাল কমিটি এবং পশ্চিমবঙ্গ বন্যা নিয়ন্ত্রণ পর্ষদের কাছে পেশ করি। যেখানে কেন্দ্রীয় সরকারের বন্য নিয়ন্ত্রণ (জি.এফ.সি.সির) পর্ষদের মেম্বার উপস্থিত ছিলেন এবং তিনি দেখে সাজেশন দেন যে, এইগুলোকে আরও পরিমার্জন করার দরকার আছে। তারা ৬/৭ জন বিশেষজ্ঞের মতামত নেবার জন্য পরামর্শ দেন। সেই পরামর্শ অনুযায়ী আমরা স্কীমটা রিভাইজ করি এবং রিভাইজড করার পরে ১২ কোটি টাকার প্রকল্পকে আরও বড় আকারে নেওয়া হয়েছে, তার মূল্য হচ্ছে ৩২ কোটি টাকা। এই ৩২ কোটি টাকার স্কীমটাকে আবার দুটি ভাগে ভাগ করার প্রয়োজন হয়েছে। ফার্স্ট এবং সেকেন্ড ফেজে ৩২ কোটি টাকা ধরা হয়েছে। প্রথম পর্যায়ে ২১ কোটি টাকা ধরা হয়েছে। কেলেঘাই, কপালেশ্বরী এবং বাঘাই নদীর পলি সরানোর কাজ হবে। লাঙ্গলহাটা, কাটাকাজে একটা 'ওয়ার'—ডব্লু.ই.আই.আর—বলে উচ্চারণ করে, তার নির্মাণের কাজ হবে। দ্বিতীয় পর্যায়ে বাগাই নদীর দক্ষিণ তীরবর্তী বাঁধ এবং অন্যান্য নিকাশি খালগুলোর সংস্কার ও তার স্লুইসগুলোর

পুনর্নির্মাণের এবং কপালেশ্বরী নদীর বাঁধের পুনর্নির্মাণের কাজ ধরা হয়েছে। দ্বিতীয় পর্যায়ে আনুমানিক ব্যয় হবে ১১ কোটি টাকা।

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ যে তিনি সামগ্রিক পরিকল্পনা রচনাতে হাত দিয়েছেন। একটি বিষয়ে তিনি রূপরেখা দিয়েছেন কিন্তু সে সম্বন্ধে ঠিকমতোন বুঝতে পারছি না। আপনি যখন এ ব্যাপারে পাবলিক ওপিনিয়ন যাচাই করতে গিয়েছিলেন তখন আপনি নিজে গিয়েছিলেন এবং গণেশবাবুও গিয়েছিলেন। কেলেঘাই-এর রাইট এ্যামব্যাঙ্কমেন্টে যে বেসিন এরিয়া আছে সেখানে আজ থেকে ১০০ বছর আগে মেদিনীপুরের কাছে যখন স্টীমার আসত সেই সময়ে রাইট এ্যামব্যাঙ্কমেন্টের মাটি ড্রেনেজ হয়ে পড়ত কেলেঘাইতে। যদিও এটা কেলেঘাই বেসিন বেল্ট বলে পরিচিত, কিন্তু এখানে যে মাটির স্লাপ তা রসুলপুরের দিকে। এই এলাকার মানুষ আপনাকে বারেবারে জানিয়েছে যে, ফ্লাড কন্ট্রোল যেমন একটা স্কীম তেমনি ড্রেনেজও একটা স্কীম। বিশেষ করে সেলমাবাদ এবং তালদিয়ার মতো গভীর একটা স্কীম, যার ড্রেনেজ রসুলপুর নদী ছাড়া অন্য কোনওভাবেই সম্ভব নয় এবং সেই ব্যাপারে আমি আপনাকে জানিয়েছিলাম, জনসাধারণও আপনাকে জানিয়েছে, সেখানে স্কীম রচনার কাজেও আপনি হাত দিয়েছিলেন। সেই কারণে আমি সুনির্দিষ্টভাবে জানতে চাই যে, আপনি যে রূপরেখা দিয়েছিলেন—তার যতটুকু উল্লেখ করা হয়নি—সেই সম্পর্কে জিজ্ঞাসা করতে চাই যে, রাইট এ্যামব্যাঙ্কমেন্টের সেলমাবাদ, এবং তালদিয়ার মতোন যে সমস্ত গভীর বেসিন এলাকা আছে তার ড্রেনেজ ইটাবেড়িয়া খাল বরাবর হবে রসুলপুর নদীর মুখ দিয়ে। সেটা আপনি করবেন কিনা এই জিনিসটা আপনার কাছ থেকে জানতে চাইছি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় সদস্য যে স্কীম-এর কথা বললেন তার কিছুটা ইতিমধ্যেই আমরা আরম্ভ করেছিলাম কিন্তু এ সম্পর্কে বিস্তারিত তথ্য আমার কাছে এসেছে, সেগুলি বিবেচনা করে দেখছি। তবে আশা করি এই স্কীমটা এর মধ্যে ইনক্লুড করতে পারব।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে আর নতুন করে কিছু বলার নেই। তবে যেটা জানতে চাইছি তা হল, দীর্ঘদিন ধরে আমি এই হাউসের সদস্য এবং যত বছর ধরে আমি সদস্য ঠিক তত বছর ধরেই দেখছি যে কেলেঘাই, কপালেশ্বরী নিয়ে আলোচনা চলছে, এখনো আলোচনা চলছে। আপনার সঙ্গে দীর্ঘ পর্যালোচনার করে অসীমবাবু—মাননীয় অর্থমন্ত্রীর নেতৃত্বে এই সভা থেকে মাননীয় অধ্যক্ষ মহাশয়ের নির্দেশে পশ্চিমবঙ্গের কয়েকটি প্রকল্প বিশেষ করে বন্যা নিয়ন্ত্রণ প্রকল্প বা ফ্ল্যাড কন্ট্রোল এবং তার মধ্যে কেলেঘাই, কপালেশ্বরী অন্যতম একটা অংশ ছিল—এ ব্যাপারে আমরা প্রধানমন্ত্রী থেকে শুরু করে মাননীয় মন্ত্রী বিদ্যাচরণ শুক্লা, প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যান-এর সঙ্গেও কথা বলেছিলাম। কিন্তু দুর্ভাগ্যের বিষয় যে, এখনও অবধি, টিল ডেট, আপনার নেতৃত্বে যে টেকনিক্যাল এক্সপার্ট কমিটি আছে তারা এখনও অ্যাপ্রুভাল পাঠান নি। প্লানিং কমিশনেও পাঠানো হয়নি। এই সভাকে এবং আমাকে অনুগ্রহ করে জানাবেন কি, এই প্রকল্পের মূল্যায়ন কবে নাগাদ হবে এবং কবে মঞ্জুর হবে? দীর্ঘ ১২ বছর ধরেই তো আমরা এই নিয়ে চিৎকার করছি। আজকে আপনি ক্যাটাগরিকালি বলুন এই নেগলেকটেড স্কীমটা কবে আপনার অ্যাপ্রুভাল

পাবে এবং কবে নাগাদ আপনি কাজ শুরু করতে পারবেন বলে আশা করেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপনি যে কথাগুলো বললেন সেগুলো বেশিরভাগই ঠিক নয়। আমি মন্ত্রী হওয়ার পরে সবচেয়ে বেশি জোর দিয়েছি এই স্কীমটার উপরে এবং আপনি জানেন ১৯৯৩ সালের মে মাসে যখন আমরা দিল্লিতে গিয়েছিলাম তখন জে. এফ. সি. সি.র চেয়ারম্যানের সঙ্গে কথা বলেছিলাম।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আপনি স্পেসিফিকালি বলুন টেকনিকাল অ্যাপ্রুভাল কবে পাবে? আমি আপনার কাছে টাইমটা জানতে চেয়েছিলাম এবং কোন আর্থিক বছরে এই কাজটা আপনি শুরু করতে পারবেন বলে আশা করছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমি স্পেসিফিকালি বলছি, আগামী মাসে এটা টেকনিকাল কমিটিতে পাস হবে এবং জে.এফ.সি.সি-র কাছে এটা এক মাসের মধ্যে যাচ্ছে এবং আগামী ছয় মাসের মধ্যে নতুনভাবে আমরা কাজ শুরু করতে পারব। জে.এফ.সি.সি যদি নতুনভাবে অন্য কোনও প্রশ্ন না তোলে।

**শ্রী নির্মল দাস ঃ** আমাদের কেন্দ্রীয় জলসেচ মন্ত্রী বিদ্যাচরণ শুক্লা যখন ঘটা করে গঙ্গা, ভাগীরথী, পদ্মার ভাঙ্গন দেখতে এসেছিল এবং বন্যার পর যে স্টাডি টীম আমাদের এখানে এসেছিল সেখানে সর্বদলীয় কমিটির সাথে কংগ্রেসি সদস্যরাও ছিলেন এবং তখন প্রণব মুখার্জি এবং বিদ্যাচরণ শুক্লা প্রতিশ্রুতি দিয়েছিলেন। কেন্দ্র এই বন্যা নিয়ন্ত্রণ ও ইরোসনের ব্যাপারে গত আর্থিক বছরে কত টাকা রাজ্য সরকারকে সহযোগিতা হিসাবে দিয়েছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, প্রশ্নটা ছিল কেলেঘাই-কপালেশ্বরী নিয়ে। আপনি এই বিষয়টা নিয়ে যখন প্রশ্ন করবেন তখন আমি উত্তর দিতে পারব।

### ডানকুনি ইস্টার্ন স্ন্যাক্সফুডস্

***৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *২) শ্রী সৌগত রায় ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প-বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকারের কাছে ডানকুনির ইস্টার্ন স্ন্যাক্সফুডস্ সংস্থার সরকারি ভর্তুকি পাওনা আছে;

(খ) সত্যি হলে, ভর্তুকির পরিমাণ কত;

(গ) সংস্থাটির বকেয়া ভর্তুকি না পাওয়ার কারণ কি;

(ঘ) এ ব্যাপারে রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন; এবং

(ঙ) সংস্থাটির পরিচালক-মণ্ডলীতে কে কে আছেন?

**শ্রী প্রবীরকুমার সেনগুপ্ত ঃ**

(ক) সত্য

(খ) সবদিক ঠিক থাকলে এই সংস্থাটি ৭ লক্ষ ৯৫ হাজার দুই শত টাকা এবং ২০ পয়সা ভর্তুকি বাবদ পেতে পারে।

(গ) ও (ঘ)—১৫.৩.৮৯ তারিখে কেন্দ্রীয় সরকার কর্তৃক ঘোষিত সার্কুলার অনুযায়ী একই মালিক/অংশীদারবৃন্দ/পরিচালকবৃন্দ কর্তৃক স্থাপিত একাধিক শিল্প সংস্থায় যন্ত্রপাতি বাবদ লগ্নিকৃত মূলধনের সর্বমোট পরিমাণ কুটীর ও ক্ষুদ্রশিল্পের ক্ষেত্রে নির্ধারিত উর্ধ্বসীমা (তৎকালীন সর্বাধিক ৩৫ লক্ষ টাকা পর্যন্ত) অতিক্রান্ত হলে উক্ত সংস্থাগুলির কোনওটিই ক্ষুদ্রশিল্পের ক্ষেত্রে প্রযোজ্য সহায়তা সমূহ পাওয়ার যোগ্য হিসাবে বিবেচিত হত না। আলোচ্য সংস্থাটির ও ইহার পরিচালকমণ্ডলীর ক্ষেত্রে উক্ত শর্তাবলি পরিলক্ষিত হওয়ায় সংস্থাটির ক্ষেত্রে ভর্তুকি দেওয়া সম্ভব হয় নি। পরবর্তীকালে অবশ্য কেন্দ্রীয় সরকার ঘোষিত পরিবর্তিত নিয়মানুযায়ী আদেশনামার তারিখ ১৫/৩/৮৯ এর পূর্ব পর্যন্ত রেজিস্ট্রিকৃত সংস্থাগুলিকে ভর্তুকি প্রদানের জন্য বিবেচনাধীন আনা হয়। উপরিউক্ত সংস্থাটি ২৮.৩.৮৯ তারিখে ডি.আই.সি অফিসে রেজিস্ট্রিকৃত হয়। সুতরাং বিধিনিষেধের আওতায় এই সংস্থাটি পড়ে যায়।

পরবর্তীকালে কেন্দ্রীয় সরকার কর্তৃক বিধিনিষেধ তুলে নেবার পর সংস্থাটি ভর্তুকির আওতাধীন হয়। কিন্তু ভর্তুকি খাতে সীমিত আর্থিক বরাদ্দ থাকার জন্য এই নীতি গ্রহণ করা হয় যে ছোট ছোট শিল্পসংস্থাগুলির যাদের যন্ত্রপাতি বাবদ লগ্নির পরিমাণ পাঁচলক্ষ টাকা পর্যন্ত বা পাঁচলক্ষ টাকা থেকে দশ লক্ষ টাকা পর্যন্ত তাদেরকে অগ্রাধিকার ভিত্তিক অনুমোদিত ভর্তুকি বন্টন করা হবে। যেহেতু আলোচ্য সংস্থাটির যন্ত্রপাতি বাবদ লগ্নির পরিমাণ দশ লক্ষ টাকার বেশি তাই বর্তমানে ভর্তুকি দেওয়া সম্ভব হয় নাই।

(ঙ) (১) শ্রী শুভব্রত বসু, (২) শ্রীমতী স্নিগ্ধা বসু, (৩) শ্রী নন্দলাল সাউ

[11-20—11-30 A.M.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় আমার প্রশ্নের খুব বিস্তারিত জবাব দিয়েছেন, তার জন্য তাঁকে আমি ধন্যবাদ জানাচ্ছি। আমি যদি ভুল না বুঝে থাকি সংস্থার পরিচালক মন্ডলীতে কে কে আছেন তাঁদের নাম করতে গিয়ে তিনি মুখ্যমন্ত্রীর পুত্রের নাম করলেন। এই ব্যাপারটা নিয়ে আজকে কাগজে আলোড়ন সৃষ্টি হয়েছে। মুখ্যমন্ত্রীর পুত্র দাবি করেছেন ১৪ লক্ষ ৫০ হাজার টাকা আর মন্ত্রী মহাশয় বলছেন সাবসিডি ৭ লক্ষ ৯৫ হাজার টাকা। মন্ত্রী মহাশয় ক্লারিফাই করুন কার বক্তব্য ঠিক। মুখ্যমন্ত্রী পুত্র বলেছেন সরকারের

বিরুদ্ধে মামলা করব, আর মন্ত্রী মহাশয় বলেছেন মামলা করলে লড়ে যাব, তাঁর মামলা করার কোনও যৌক্তিকতা নেই। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই সবটাই কি শ্যাডো বকসিং মুখ্যমন্ত্রীর পুত্র সংস্থার ডিরেক্টার হিসাবে মামলা করেছেন? সরকার কি নীতি করেছেন ৫ লক্ষ টাকা থেকে ১০ লক্ষ টাকা পর্যন্ত মোট মেশিনারি দিয়েছেন তার ভর্তুকি দেওয়া হবে? সেই নীতি কি চেঞ্জ করেছেন? সংস্থাকে ভর্তুকি দেওয়ার ব্যাপারে সরকার কি চূড়ান্ত করেছেন, ভর্তুকি প্রাপ্য কত? এটা এক নম্বর প্রশ্ন। ২ নম্বর প্রশ্ন হল মামলা হয়েছে কিনা তৃতীয় হচ্ছে সরকার কি কোনও সিদ্ধান্ত নিয়েছেন, নীতিটা কি পরিবর্তন করা হয়েছে?

**মিঃ স্পিকার ঃ** আপনি তিনটি প্রশ্ন এক সঙ্গে করেছেন, এই তিনটি প্রশ্ন ধরে কি মন্ত্রী মহাশয় উত্তর দেবেন? আপনি এর পরে আর সাপ্লিমেন্টারি রেজ করবেন না তো?

**শ্রী সৌগত রায় ঃ** স্যার রাজ্যের পক্ষে এটা একটা গুরুত্বপূর্ণ প্রশ্ন, আপনি আমাকে রেসট্রিক্ট করবেন না। সেই ক্ষেত্রে আমি আমার প্রশ্নগুলো ফ্রেসলী ফরমুলেট করব।

**Mr. Speaker :** I am not restricting anybody. But I am not permitting you to camouflage the rules by putting three questions at a time You can ask them separately. But you can't put them all at a time

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি তো একটা প্রশ্ন করে তার ক, খ, গ করে প্রশ্ন জিজ্ঞাসা করতে পারি।

**Mr. Speaker :** You are entitled to raise three supplementaries separately.

**শ্রী সৌগত রায় ঃ** আমি আবার বলছি আমার প্রশ্ন খুব স্পেসিফিক, আমি একটা ক্লারিফিকেশন চাইছি, আমি জানতে চাই এই মুখ্যমন্ত্রীর পুত্র যে মামলা করবেন বলেছিলেন সেই মামলা করেছেন কিনা এবং সেই ব্যাপারে সরকার কোনও সিদ্ধান্ত নিয়েছেন কিনা?

**শ্রী প্রবীরকুমার সেনগুপ্ত ঃ** প্রথমত বলি মামলাটা করেছে কিনা,—এই পর্যন্ত আমি জানি মামলা হয়নি। দ্বিতীয়ত হচ্ছে আমার হিসাবে যেটা বলেছি, ৭ লক্ষ ৯৫ হাজার ২ শত এবং ২৫ পয়সা ভর্তুকি পেতে পারেন সেটা আমি হিসাবমতো বলেছি, কে কি বলেছে আমি জানিনা।

**শ্রী সৌগত রায় ঃ** উত্তরটা ঠিক করে দেন না, তাহলে কি ১৪ লক্ষ নয়, আমি তো শুনেছি ১৪ লক্ষ, আপনি কিছু জানেন না?

**Mr. Speaker :** There is one misconception here. Mr. Roy has referred to certain newspaper reports. We are never guided by newspaper reports. The minister is not guided by the newspaper reports. He has made the statement as per records in his file. He is not concerned

with what has been reported in the newspapers. If you have any supplementary ask him.

**শ্রী সৌগত রায়ঃ** আমার দ্বিতীয়ত সাপ্লিমেন্টারি হচ্ছে এই যে ভর্তুকি দেওয়া হচ্ছে না, এর একটা কারণ হচ্ছে যে অর্থ দপ্তর যথেষ্ট টাকা নাকি রিলিজ করছেন না, ডাইরেক্টর সি.এন.এস.এস.আই. বলেছেন। আমি জানতে চাই অর্থ দপ্তর টাকা না দেওয়ার জন্য কি আপনি ভর্তুকি দিতে পারছেন না, অর্থ দপ্তরের এই যে নিয়মটা আছে ১০ লক্ষ পর্যন্ত এটা কি রিলাক্স করেছেন?

**শ্রী প্রবীরকুমার সেনগুপ্তঃ** আমাদের যে টাকা এদের জন্য নির্দিষ্ট আছে সেই নির্দিষ্ট টাকার ভিত্তিতে আমরা একটা অগ্রাধিকারের কথা বলেছি, সেটা হচ্ছে ৫ লক্ষ টাকা পর্যন্ত যারা আছেন এবং ৫ লক্ষ থেকে ১০ লক্ষ পর্যন্ত প্লান্ট এবং মেশিনারির দাম তাদেরকে আমরা অগ্রাধিকার ভিত্তিতে দেব এবং অগ্রাধিকারের ভিত্তিতে দেওয়া হবে। কেউ বিশেষ কোনও সুযোগ পাবেন না, পর পর যারা আছে সেই হিসাবেই তারা পেয়ে থাকবেন।

**শ্রী সৌগত রায়ঃ** নিয়ম কি কোনও চেঞ্জ হয়েছে?

**শ্রী প্রবীরকুমার সেনগুপ্তঃ** নিয়ম যা আছে সেটা ঠিকই আছে। কোনও নিয়ম চেঞ্জ হয়নি। টাকা দেওয়ার ভিত্তিতে কোনও রকম অগ্রাধিকার দেওয়া হয় না।

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, এই যে ভর্তুকি পেতে লোকেদের দেরি হচ্ছে কারখানায়, তার ফলে এদের কারখানাগুলি ব্যাঙ্ক থেকে যে ব্রিজ লোন নিত—স্মল স্কেল ইন্ডাস্ট্রি ব্যাঙ্ক থেকে লোন তারা নেয়, তার জন্য যে ইন্টারেস্ট হচ্ছে, সেই ইন্টারেস্টটাকে আপনারা কমপেনসেট করার কথা ভাবছেন কি? আপনাদেরকে চিঠি দিলে আপনারা জবাব দেননা, হুগলির ডি.আই.সি. জেনারেল ম্যানেজার জবাব দেননি, ডাইরেক্টর সি.এন.এস.এস.আই. জবাব দেয় না, উপরন্তু বলছে, অর্থ দপ্তর টাকা দিচ্ছেন না, এক্ষেত্রে ব্যাঙ্ক থেকে লোন নিচ্ছে তার জন্য যে ইন্টারেস্ট দিতে হচ্ছে সেটা কি আপনারা মেক আপ করে দিচ্ছেন?

**শ্রী প্রবীরকুমার সেনগুপ্তঃ** ব্যাঙ্ক থেকে যে লোন নেয় সেটার মেকআপ করার কোনও ব্যবস্থা নেই, ব্রিজ লোনের মেক আপেরও কোনও ব্যবস্থা নেই। এখানে বলা আছে প্ল্যান এবং মেশিনারি মিলিয়ে যাদের আগে ছিল ৩৫ লক্ষ টাকা তাদেরকে ক্ষুদ্রশিল্প বলে ধরা হত। এখন সেটাকে কেন্দ্রীয় সরকার বাড়িতে ৬০ লক্ষ টাকা করেছেন। শুধু তাই নয় আগে নিয়ম ছিল কোনও ব্যক্তি বা কোনও সংস্থা বা কোনও পরিচালকবর্গ যদি একাধিক ব্যক্তি মিলে কোনও শিল্পের মালিক হয় বা পরিচালনা করেন তাদের সব কটি মিলিয়েও যদি ৩৫ লক্ষ টাকার বেশি হয় তাহলেও এই ভর্তুকি পেতেন না। এই যে বিধিনিষেধটা ছিল এটা দিল্লির সরকার তুলে দিয়েছে। এখন এই অবস্থায় এই সংস্থাও পেতে পারে অন্যরাও পেতে পারে। আগে এই অসুবিধা ছিল। এখন যারা কলকারখানা করবেন তারা এটা পাওয়ার যোগ্য, এবং সেটা নিয়মিত দেওয়া হবে।

[11-30—11-40 A.M.]

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** আমি জানতে চাইছি, ডানকুনির ইস্টার্ন স্ন্যাক্স ফুড্‌স বলে যে সংস্থা আছে, এটা ক্ষুদ্র শিল্পের মধ্যে পড়েছে, এটা নিয়মমাফিক প্রতিষ্ঠিত হয়েছে কি না এবং তার যে সাবসিডি, আপনি বললেন যে এই ধরনের ক্ষুদ্র সংস্থা সাবসিডি পেতে পারে, সেই অনুসারে সাত লক্ষ টাকা পেতে পারে। আমি জানতে চাইছি সিমিলার যে সমস্ত সংস্থা রয়েছে স্মল স্কেলের প্রায়রিটি বেসিসে তাদের পাবার কথা বলেছেন, প্রায়রিটি বেসিসে কত তাড়াতাড়ি দেবার সিদ্ধান্ত নিয়েছেন? আমি কি বলতে পারি, এই যে স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ এটা মারুতির চেয়ে আরও স্মল কি না, যে মারুতি দু কোটি টাকার স্ক্যামের সঙ্গে যুক্ত? এই সংস্থার সাবসিডি প্রায়রিটি বেসিসে কত দিনে পেতে পারে?

**শ্রী প্রবীরকুমার সেনগুপ্ত :** এই যে সাবসিডির ব্যাপারটা বললেন, এটাতে নির্দিষ্ট তারিখ, দিন বলা সম্ভব নয়। যেভাবে প্রসেস হবে, সেইরকম ভাবে পাবে, সেদিক থেকে এই সংস্থাটির পাবার অধিকার আছে।

**শ্রী সুব্রত মুখার্জি :** আমার প্রশ্নটা খুব সংক্ষিপ্ত, চন্দন বোস কবে থেকে ভর্তুকি আবেদন করেছে এবং কত দিনের গ্যাপে সেটা স্যাংশন করা হয়েছে?

**শ্রী প্রবীরকুমার সেনগুপ্ত :** প্রথম কথা হচ্ছে যেটা স্যাংশন করা অমুক করা এটা প্রসেসের মধ্যে আছে। আবেদন যেটা করেছে—রেজিস্ট্রেশন হয়েছে ২৮/৩/৮৯ তারিখে. এটাই আবেদন। স্যাংশন এখনও হয়নি, প্রসেসের মধ্যে আছে।

**শ্রী রবীন দেব :** মন্ত্রী মহাশয় জানাবেন কী, ক্ষুদ্র ও কুটির শিল্পের জন্য কেন্দ্রীয় সরকারের যে সাবসিডির প্রভিসন ছিল, তা বর্তমানে আছে কি নেই?

**শ্রী প্রবীরকুমার সেনগুপ্ত :** যে প্রশ্নটা করা হয়েছে, কেন্দ্রীয় সরকারের আগে ক্ষুদ্র শিল্পের জন্য কিছু প্রটেকশন ছিল, কিছু সাবসিডির ব্যবস্থা ছিল। পন্ডিত জওহরলাল নেহেরু দ্বিতীয় পাঁচশালা পরিকল্পনার সময় এটা করেছিলেন। এখন সেই সমস্ত তুলে দেওয়া হয়েছে। এখন বলা হয়েছে বড় বড় শিল্পপতি, মাল্টি ন্যাশনাল কোম্পানির সঙ্গে প্রতিযোগিতা করে ক্ষুদ্র শিল্প এবং কুটির শিল্প বেঁচে থাকুক, এই হচ্ছে বর্তমানে ভারত সরকারের নীতি।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয়, ডানকুনির ইস্টার্ন স্ন্যাক্সফুডস সংস্থার কর্তৃপক্ষ তাঁদের অন্যান্য সংস্থার জন্য রাজ্য সরকারের কাছ থেকে ঋণ বাবদ এ পর্যন্ত কত টাকা নিয়েছেন এবং কত টাকা শোধ দিয়েছেন?

**শ্রী প্রবীরকুমার সেনগুপ্ত:** এর জন্য আলাদা নোটিশ দিতে হবে।

**শ্রী নটবর বাগদি :** মাননীয় মন্ত্রী মহাশয়, এখানে মুখ্যমন্ত্রীর ছেলের নাম উঠেছে। দিল্লিতে যেমন নরসিমা রাও-এর ছেলেকে কনসেসন দেওয়া হয়েছে সেরকম আপনার দপ্তর

মুখ্যমন্ত্রীর ছেলেকে, মুখ্যমন্ত্রীর ছেলে বলেই—কন্সেসন দেবার কথা চিন্তা ভাবনা করছেন কি?

**শ্রী প্রবীরকুমার সেনগুপ্ত ঃ** আপনারা জানেন বামফ্রন্ট সরকার এই নীতিতে চলে না। কংগ্রেস দলের যে সমস্ত সরকার চলছে তারা এই নীতিতে চলে।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, মুখ্যমন্ত্রীর পুত্র ডানকুনিতে ইস্টার্ন স্ন্যাক্সফুডস্ সংস্থা স্থাপন করে সরকারের কাছ থেকে ভর্তুকি পাচ্ছেন। উনি এই ভাবে আরও সংস্থা স্থাপন করে কি সরকারের কাছ থেকে আরও ভর্তুকি পাচ্ছেন এবং যদি পেয়ে থাকেন তাহলে সেই সংস্থাগুলির নাম কি?

**শ্রী প্রবীরকুমার সেনগুপ্ত ঃ** মুখ্যমন্ত্রীর ছেলের দুর্গাপুরে আরও একটা সংস্থা আছে, তারাও ভর্তুকি পেয়েছে। তবে কত পেয়েছে, না পেয়েছে তা জানতে হলে নোটিশ দিতে হবে।

**শ্রী প্রভাত আচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ওঁরা না হয় রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে মুখ্যমন্ত্রীর সন্তান নিয়ে প্রশ্ন করছেন—প্রধান মন্ত্রীর সন্তান স্ক্যামে অভিযুক্ত আমি সেকথা বলছি না, কিন্তু সারা বাংলা দেশের ক্ষুদ্র শিল্পের উন্নতির জন্য আপনি চেষ্টা করছেন এবং ভর্তুকি দিচ্ছেন, কিন্তু ব্যাঙ্কগুলি ক্ষুদ্র শিল্পগুলিকে প্রতিশ্রুতি দিয়েও ওয়ার্কিং ক্যাপিটাল ঋণ দিচ্ছেন বলে সেগুলি নষ্ট হয়ে যাচ্ছে, এরকম উদাহরণ কি আপনার কাছে আছে?

**শ্রী প্রবীরকুমার সেনগুপ্ত ঃ** উদাহরণ আছে এবং এ বিষয়ে এই সভার সকল সদস্যের নিশ্চয়ই অভিজ্ঞতাও আছে যে, ব্যাঙ্কগুলি টাকা পয়সা দিচ্ছে না।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, এটা খুব সহজেই বোঝা যাচ্ছে যে, মুখ্যমন্ত্রীর পুত্র বললেন, 'মামলা লড়ব।' আর উনি বললেন, 'মামলা লড়লে, আমরাও লড়ে যাব।' অতএব এটা একটা শ্যাডো ফাইট। এখন আমার মন্ত্রীর কাছে প্রশ্ন, মুখ্যমন্ত্রীর পুত্র এবিষয়ে আপনার দপ্তরের সঙ্গে চিঠি-পত্রের আদান-প্রদান করেছিলেন কিনা, এবং সেটা করে থাকলে সেই সমস্ত চিঠিপত্র আমাদের সামনে উত্থাপিত করবেন কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** প্রথমত এবিষয়ে আমাকে কেউ কোনও চিঠি দেন নি। দ্বিতীয়ত আমার দপ্তরে যত চিঠিপত্র আসে সমস্ত আমার কাছে রিপোর্ট করা হয় না। কখনও কোনও বিষয়ে জিজ্ঞাসা করলে, জানতে পারি। তবে সমস্ত কিছু জিজ্ঞাসা করা প্রয়োজন বলে মনে করি না। হাজার হাজার কল-কারখানার বিষয়ে হাজার হাজার চিঠিপত্র আসে, সমস্ত জানার প্রয়োজন মনে করি না।

### কোন্নগর রেল স্টেশনের কালভার্ট সংস্কার

*৮০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হুগলি জেলার কোন্নগর রেল স্টেশনের নিচের কালভার্টের পূর্ণাঙ্গ সংস্কারের জন্য স্কীম অনুমোদিত হয়েছে; এবং

(খ) সত্য হলে, স্কীমটি কার্যকর করার জন্য সরকারি তরফে কি পদক্ষেপ নেওয়া হয়েছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

(ক) রেল স্টেশনের কাছে বর্তমান কালভার্টের কোনও পূর্ণাঙ্গ সংস্কারের প্রকল্প সি.এম.ডি.এ অনুমোদন করে নাই।

(খ) বর্তমান কালভার্ট থেকে কিছু দূরে নতুন আন্ডারপাস স্কীম করার জন্য সি.এম.ডি.এ কর্তৃপক্ষ ২০০ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। প্রকল্পটির প্রধান কাজ রেল লাইনের নিচের দু-লেন আন্ডারপাসটি করার জন্য রেলওয়ে কর্তৃপক্ষকে অনুরোধ করা হয়েছে। এবং এই ব্যাপারে প্রয়োজনীয় কারিগরি নমুনা ইত্যাদি প্রস্তুত করার জন্য প্রায় ১ লক্ষ ৪০ হাজার টাকা রেলওয়েকে দেওয়া হয়েছে। সি.এম.ডি.এ এবং রেলওয়ে নিজেদের মধ্যে বিস্তারিত আলোচনা করে নক্সা প্রভৃতি প্রায় চূড়ান্ত করেছে। প্রসঙ্গত বলা যায় যে ১লা ফেব্রুয়ারি রেলওয়ে এবং সি.এম.ডি এর আধিকারিকরা প্রকল্পের স্থানটি পরিদর্শন করেছে, এবং পরিবর্তী পদক্ষেপ গ্রহণ করবেন।

[11-40—11-50 A.M.]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কোন সালে কোন তারিখে সি.এম.ডি.এ এই স্কীমটি অনুমোদন করেছেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমার কাছে যে তথ্য আছে তাতে দেখতে পাচ্ছি এটা ১৯৮৭ সালের সেপ্টেম্বর মাসে সি.এম.ডি.এ অনুমোদন করেছিলেন।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** ১৯৮৭ সাল থেকে আজ ১৯৯৪ সাল এই ৭ বছর অতিক্রান্ত হয়ে গেছে। সি.এম.ডি-এর কেন্দ্রীয় সরকার বিশেষ করে রেল দপ্তরের সঙ্গে যোগাযোগ করার কথা ছিল। কার অবহেলায়—আপনাদের অবহেলা, না রেল দপ্তরের অবহেলায় এই গুরুত্বপুর্ণ জনপথ যা থেকে ওখানকার মানুষরা দিনের পর দিন বঞ্চিত হচ্ছে? যেখানে সমস্ত রাজনৈতিক দল দাবি করছে এই কাজটা ভাল করে নেওয়া হোক। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় প্রতিশ্রুতি দিয়েছিলেন। তাসত্বেও কেন ৭ বছর লাগছে এই ২ কোটি টাকার কাজটা শেষ করতে? মাননীয় মন্ত্রী মহাশয় এই দপ্তরে নতুন এসেছেন। তিনি কি এই ব্যাপারে আশ্বস্ত করবেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এই প্রশ্নের ২টি ভাগ আছে, আমি ২টির উত্তর দিচ্ছি। ১৯৮৭ সালে এটা অনুমোদন করার পর মাননীয় বিধায়ক মহাশয় নিশ্চয়ই অবগত আছেন—এখানে ২টি ধারায় বলছি—কোন্নগর পৌরসভা আর কোন্নগর পৌরসভার বিপরীত দিক—এটা হচ্ছে নবগ্রাম পঞ্চায়েত এলাকা। যেটা কোন্নগর পৌরসভার দিক তার যেটা সহযোগিতা সেটা প্রথমেই পাওয়া গিয়েছিল এবং সেখানের রাস্তা ওখানের ট্রান্সপোর্ট ম্যানেজমেন্টের যে জমি এগুলি পাওয়া গিয়েছিল। কিন্তু বিপরীতদিক নবগ্রামের দিক রেলওয়ের ৫টি কোয়ার্টার আছে এবং প্রাথমিকভাবে রেলওয়ে এই কাজটি করবে বলল। দীর্ঘ সময় নষ্ট কিন্তু রেলওয়ে করেছে। এই কোয়ার্টারগুলি সরিয়ে জমি দেওয়ার কাজ ওরা করেনি। তথ্যে আরও দেখতে পাচ্ছি, ১৯৯১ সালে এই প্রকল্পের খরচ প্রায় ২ কোটি টাকা। তার মধ্যে ৭০ লক্ষ টাকার কাজ রেলওয়ে করবে, রেলের নিচের কাজ আর ১ কোটি ৩০ লক্ষ টাকার কাজ রাজ্য সরকার করবে। এই ৭০ লক্ষর যে শতাংশ দিতে হয় নক্সা করার সেই মোতাবেক ১.৩০ লক্ষ টাকা ১৯৯১ সালে দিয়ে দেওয়া হয়। তারপর সময় নষ্ট হয়েছে। ১ ফেব্রুয়ারি ওদের যাঁরা শীর্ষে আছেন তাঁদের নিয়ে সি.এম.ডি.এর যিনি ডায়রেক্টরেট—টি.টি. সেক্টরের তাঁরা পরিদর্শন করেন। এই প্রথম রেলওয়ে পরিদর্শন করার পর বললেন এটা ফিজিব্‌ল, যদিও অনেকদিন আগেই আমরা মনে করেছিলাম এটা ফিজিব্‌ল, কিন্তু আমাদের টাকা আগে থেকেই দেওয়া আছে। আমাদের যে অংশ ঐ ১.৩০ কোটি টাকার যে কাজ সেটা করতে আমরা প্রস্তুত আর রেলওয়ের কাজ কবে করবেন সেটা ওঁরা বলতে পারেন। আমার মনে হয় রেলওয়ে যদি ঠিক সময়ে কাজ করে তাহলে রেলওয়ের পক্ষে আশ্বাস দেওয়া সম্ভব। আমাদের পক্ষে সম্ভব নয়। এই কাজ ২ বছরের মধ্যে শেষ করা উচিত একথা আমি বলতে পারি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** বিস্তৃতভাবে বলার জন্য মাননীয় অর্থমন্ত্রী তথা নগর উন্নয়ন মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ। এই রাস্তা কোন্নগরের সমস্ত স্তরের মানুষ পূর্ণাঙ্গ সংস্কারের জন্য প্রচেষ্টা নিয়েছিলেন। প্রয়াত সাংসদ দীনেন ভট্টাচার্য মহাশয় তৎকালীন কেন্দ্রীয় রেলওয়ে দপ্তরের মন্ত্রী শ্রী এ.বি.এ. গনিখান চৌধুরির সঙ্গে নিজে যোগাযোগ করার চেষ্টা করেছিলেন।

সেইসব মিলিয়ে চেষ্টা করার পরেও কোন্নগরের মানুষের মনে যে প্রশ্নটা উঠেছে সেইসব প্রশ্নের সামনে আমি দাঁড়িয়ে আছি। আমি ওখানকার বহুদিনের জনপ্রতিনিধি, দু কোটি টাকার কাজ, এক কোটি ১২ লক্ষ টাকার যে স্কীম শুরু হয়েছিল। আপনি যা বলছেন রেল কর্তৃপক্ষের সঙ্গে আপনাদের তরফ থেকে যোগাযোগ করছেন, ৭ বছর লাগবে, আমাদের স্থানীয় এম.পি.ও চেষ্টা করেছেন আপনি নিজে রেল দপ্তরের সঙ্গে যোগাযোগ করছেন, কাজটা শেষ হতে কতদিন লাগবে সেটা জানাতে পারবেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমি বলছি যে এটা আমি দেখেছিলাম, পয়লা ফেব্রুয়ারি জোর করে রেলের আর এম.কে ওখানে নিয়ে যাবার চেষ্টা করি। প্রতি মাসে রেলের নিচু স্তরের কর্মী নন্ ডাইরেক্টার টি.ভি. সেক্টার তিনি নিজে রেলের অফিসে যাচ্ছেন। আমি প্রকল্পটির গুরুত্ব জেনে—আমার সুযোগ আছে—আমি বলে রাখি এটা জি.টি রোড এবং যেহেতু এই প্রশ্নটা বললেন মাননীয় স্পিকার মহাশয় আমি আর একটু উত্তরটা দিচ্ছি এই আন্ডার

পাশটির গুরুত্ব এত বেশি যার জন্য এটা আমি নিয়েছি। এটা জি.টি. রোড ন্যাশনাল হাইওয়ে (২) এই দুটোর গুরুত্বপূর্ণ সংযোগকারী রাস্তা। জি.টি. রোডের মাঝখানে আর কোনও সংযোগকারী রাস্তা নেই। মাননীয় সুব্রতবাবু যা বলছেন আমি শুধু উত্তরপাড়ার আশে পাশের প্রকল্প নিয়ে নিশ্চিন্ত নই। আর একটা আছে সেটা উল্টাডাঙ্গার আন্ডার পাশ সেটা সি.এম.ডি.এ. অ্যাপ্রুভ করেছেন সেটা ৪ কোটি টাকার একটু বেশি, তার জন্য রেলকে টাকা দিয়ে দিয়েছি, আমরা ঐ রকম জোর করে টাকা দিয়ে দিই। আর তৃতীয় হল পার্কসার্কাস ৪ নম্বর রেল সেতু এর জন্য ৫ কোটি টাকার প্রকল্প সি.এম.ডি.এ. অ্যাপ্রুভ করেছেন। রেল ৪ কোটি টাকা নেবে আমার এর সঙ্গে কোনও যোগ নেই এটাই প্রমাণ করে দিলাম।

**শ্রী সুব্রত মুখার্জিঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যা বললেন এ ব্যাপারে আপনার উপর বৌদির কোনও চাপ নেই তো?

**মি. স্পিকারঃ** এ প্রশ্ন অ্যালাউ নয়।

**শ্রী পদ্মনিধি ধরঃ** মাননীয় মন্ত্রী বললেন উত্তরপাড়ার আশে পাশে শুধু করছেন না সবচেয়ে ভাইটাল জিনিসটা হল লিলুয়া ফ্লাই ওভার। মেন লাইন এবং কর্ড লাইন উভয় ট্রেনের এমন অসুবিধা হচ্ছে আমরা তা দীর্ঘদিন ধরে দেখছি। কার অবহেলায়—রাজ্য সরকার না কেন্দ্রীয় সরকার—এটা আমাদের জানা দরকার।

**ডঃ অসীমকুমার দাশগুপ্তঃ** রেলের সঙ্গে যুক্ত সি.এম.ডি.এ. যে প্রকল্পগুলি আছে আমরা তার হোম ওয়ার্ক করে এসেছি। লিলুয়ার উত্তর দিচ্ছি ....

**মিঃ স্পিকারঃ** দেবেন না, ছেড়ে দিন। যে প্রশ্ন আছে সেই প্রসঙ্গে উত্তর দেবেন। সারা রাজ্যের খবর চাইলে কি করে উত্তর দেবেন।

### হুগলি জেলার শ্যামসুন্দর ঘাট ও বৈদ্যবাটির কাছে গঙ্গার ভাঙ্গন

***৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *১১) **শ্রী আব্দুল মান্নানঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় চাঁপদানী পুরসভার অধীন শ্যামসুন্দর ঘাট ও বৈদ্যবাটী পুরসভার অধীন জেলেপাড়ায় আই.সি.এ.এল. ফ্যাক্টরির কাছে গঙ্গার ভাঙ্গন সম্বন্ধে রাজ্য সরকার অবগত আছেন কি না;

(খ) থাকলে, উক্ত ভাঙ্গন-রোধে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে; এবং

(গ) উত্তরপাড়া হতে বলাগড় পর্যন্ত গঙ্গার ভাঙনের ভয়াবহতা প্রত্যক্ষ করতে বিভাগীয় মন্ত্রী ১৯৯১-৯২ ও ১৯৯২-৯৩ আর্থিক বছরে কত বার ঐ এলাকা ভ্রমণ করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ, আছেন।

(খ) ভাঙ্গন রোধের ব্যবস্থা গ্রহণের জন্য প্রকল্প রচনার কাজ চলছে, উক্ত প্রকল্প অনুমোদন ও অর্থ অনুমোদন সাপেক্ষে উক্ত ভাঙ্গনরোধের ব্যবস্থা গ্রহণ করা যেতে পারে।

(গ) বিভাগীয় মন্ত্রী বলাগড় এলাকায় একবার পরিদর্শন করেছেন এবং ঐ সম্বন্ধে যথেষ্টই ওয়াকিবহাল আছেন।

[11-50—12-00 Noon]

**শ্রী আব্দুল মান্নান ঃ** এই ব্যাপারে তিন বছর ধরে অনেকবার বলেছি। গতবার হাউসে মেনশনেও বিষয়টা উল্লেখ করেছি। তিন বছর আগে যে অবস্থা ছিল, আজকে অবস্থাটা আরও ভয়াবহ হয়েছে, দিন দিন ভাঙ্গনটা আরও দ্রুত হচ্ছে। ফলে সেটা ক্রমশ কন্ট্রোলের বাইরে চলে যাচ্ছে। প্রথমে কাজটা করলে যে টাকা খরচ হত, এখন করতে গেলে অনেক বেশি টাকা লাগবে। বর্তমানে ঐ ভাঙ্গন সারাতে কত টাকা লাগবে জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** শুধু শ্যামসুন্দরঘাটই নয়, ভাগিরথী-হুগলির বিভিন্ন জায়গায়, বিশেষ করে ফরাক্কা ব্যারাজ তৈরি হবার পরে পশ্চিমবঙ্গে প্রায় ৮২ জায়গায় ভাঙ্গন চলছে এবং এর মধ্যে বড়রকম ভাঙ্গন চলছে ৩২টি জায়গায়। শ্যামসুন্দরঘাটের ভাঙ্গন অনেক বেড়ে গেছে সে বিষয়ে অবহিত আছি। এই ব্যাপার নিয়ে কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে দুই-তিনবার আলোচনাও করেছি। এবারেও এই বিষয়ে বিধায়কদের সঙ্গে নিয়ে গিয়ে প্রধানমন্ত্রীর সঙ্গে আলোচনা হয়েছে। সেখানে আমাদের সেচ দপ্তরের পক্ষ থেকে ৩৫১ কোটি টাকার ৮২টি পরিকল্পনার স্কীম তাদের দিয়েছি, কিন্তু এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা না আসায় ঐ ৮২টি জায়গায় সমানভাবে হাত দিতে পারছি না। শ্যামসুন্দরঘাটের ব্যাপারে আমরা অবহিত আছি এবং তার জন্য স্কীমও তৈরি করেছি। সেখানে ৩০ লক্ষ টাকার মতো খরচ হবে, বেশিও হতে পারে, তবে কাজটা আমরা শুরু করব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** যে অ্যাকশন প্ল্যান নিয়ে অল পার্টি ডেলিগেশন দিল্লিতে প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যানের সঙ্গে এবং ইরিগেশন মিনিস্টারের সঙ্গে দেখা করেছিলেন তার কপি আমি দেখেছি, কিন্তু তাতে উত্তরপাড়া থেকে বলাগড় পর্যন্ত অংশ ছাড়া অন্যান্য জায়গার কথা উল্লেখ নেই। কাজগুলি কিন্তু ডিপার্টমেন্টের রুটিন ওয়ার্ক। আপনি যদি ঐ রুটিন ওয়ার্কগুলি করেন তাহলে কিন্তু মেরামতির কাজটা হয়ে যায়। কাজেই অনুগ্রহ করে বিষয়টার প্রতি নজর দিন।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** অল পার্টি ডেলিগেশনের অ্যাকশন প্ল্যানে শ্যামসুন্দরঘাটের উল্লেখ না থাকলেও ঐ এলাকা থেকে শুরু করে বলাগড় পর্যন্ত ৮টি প্রকল্পের নাম ছিল যার

জন্য আনুমানিক ব্যয় হচ্ছে ৮ কোটি ৩৩ লক্ষ টাকার মতো। কাজগুলি ডিপার্টমেন্টের পক্ষ থেকে করা উচিত, কিন্তু টাকার এতই অভাব যে কাজগুলি করতে অসুবিধা হচ্ছে। তবে যে সমস্যাটির কথা বলেছেন তাতে টাকা বেশি লাগবে না বলে হাত দিতে পারব। ওটা টেকনিক্যাল কমিটির কাছে দিয়েছি, তাদের রিপোর্ট হাতে পেলেই কাজ শুরু করব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে আমাদের রাজ্য সরকারের বিভাগীয় দপ্তরের এটা করা উচিত, কিন্তু টাকা-পয়সার অভাবের জন্য এটা হচ্ছে না। আমরা বাজেটে দেখেছি যে এই সব মেরামত করার জন্য টাকার বরাদ্দ করা হয়। হুগলি জেলার জন্য একটা টাকা বরাদ্দের পরিমাণ ছিল, সেটাও আমরা দেখেছি। সেই টাকা কি আপনি পাননি। অর্থাৎ ভাঙ্গন রোধের জন্য যে টাকা বরাদ্দ ছিল সেটা কি আপনি অর্থ দপ্তর থেকে পান নি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** প্রথম কথা হচ্ছে, আমি আগেই বলেছি যে ভাঙ্গনের ব্যাপারে, বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারে আমাদের ২৮ কোটি টাকা বরাদ্দ আছে। পদ্মা, ভাগীরথী, গঙ্গা, এছাড়াও আরও অন্যান্য জায়গা রয়েছে। কাজেই যে টাকা রয়েছে, আর যে কাজ আমাদের করতে হবে তাতে সেটা করা সম্ভব নয়। এক বলাগড়ে ঠিক ঠিকমতো কাজ করতে গেলে ৪ থেকে ৪।। কোটি টাকা লাগবে। তারপরে শিখালিপুরে করতে গেলে ৮ কোটি টাকা লাগবে। আখরীগঞ্জে করতে গেলে ৫ কোটি টাকা লাগবে। এই ভাবে ৮২টি স্কীমের কথা যদি বলি তাহলে পুরো জিনিসটা বোঝা যাবে। সেখানে কেন্দ্রীয় সরকার যতক্ষণ পর্যন্ত এগিয়ে না আসছেন ততক্ষণ পর্যন্ত আমরা কিছু ব্যাপারে হাত দিতে পারব, আর কিছু ব্যাপারে হাত দিতে পারবনা আমাদের ইচ্ছা থাকা সত্ত্বেও। তবে এই ব্যাপারটার গুরুত্ব অনুযায়ী সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং সেই স্কীম রচনা করতে বলা হয়েছে। তারপরে টেকনিক্যাল কমিটিতে দেওয়া হবে। যেহেতু টাকার পরিমাণ বেশি নয় বলে আশা করছি এটা করতে পারব।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে, একটা টীম আগে তৈরি করা হয়েছিল কেন্দ্রীয় সরকারের কাছে যাবার জন্য। গঙ্গা, হুগলি, ভাগীরথীর ভাঙ্গন রোধের জন্য সেই ফারাক্কা থেকে আরম্ভ করে সুন্দরবনের বিস্তীর্ণ এলাকায় ভাঙ্গনের পরিপ্রেক্ষিতে একটা স্কীম করা হয়েছিল। সেখানে যে আলোচনা হয়েছিল তাতে ড্রেজিংয়ের কথাও যুক্ত ছিল। কারণ নাব্যতা কমে যাবার জন্য যে ভাঙ্গনের সৃষ্টি হচ্ছে, এটা কেন্দ্রীয় সরকারের কাছে উপস্থিত করা হয়েছিল। সেটা এখন কি অবস্থায় আছে জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এখন পর্যন্ত কেন্দ্রীয় সরকারের তরফ থেকে কোনও উত্তর পাওয়া যায়নি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই আমার সাথে একমত হবেন। প্রথম বামফ্রন্ট সরকারের আমলের এই রাজ্যের সেচমন্ত্রী ছিলেন প্রয়াত প্রভাষ রায়, যার নদী সম্পর্কে প্রভুত পরিমাণে জ্ঞান ছিল বলে সকলেই তাকে অ্যাপ্রিসিয়েট করতেন। তার উদ্যোগে

গঙ্গার ভাঙ্গন রোধের একটা সার্বিক প্রচেষ্টা হয়েছিল এবং তাতে হুগলি জেলার যে প্রশ্নটা মান্নান সাহেব করেছেন, সেটা সঠিক ভাবেই করেছেন, সমস্ত অংশটাই ধরা হয়েছিল। তিনি সমস্ত জায়গা পরিদর্শন করে অফিসারদের নিয়ে কিছু স্কীম করেছিলেন। তার মধ্যে দেখা যাচ্ছে যে উত্তরপাড়া থেকে বলাগড় পর্যন্ত কতকগুলি এলাকা যেগুলি সি.এম.ডি.এ স্কীমে গঙ্গার সব পলিউশন পরিকল্পনা অনুযায়ী ইলেক্ট্রিক সিমেটোরী তৈরি হয়েছিল। সেগুলি গঙ্গার বক্ষে বিলিন হওয়ার সম্ভাবনা আছে। আপনি এই কোনও খবর উত্তরপাড়ার পৌরসভার চেয়ারম্যানের কাছ থেকে পেয়েছিলেন শিবতলা শ্মশান ঘাট সম্পর্কে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়ঃ** হ্যাঁ, কিন্তু ঐ একই কথার পুনরাবৃত্তি করতে হচ্ছে যে, টাকার সঙ্কুলান হলে সেটা করা যাবে।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদারঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আপনার কাছে জানতে চাচ্ছি যে ফারাক্কার কাছ থেকে নিচে পর্যন্ত যে ভাঙ্গন হচ্ছে, সেই ব্যাপারে ফারাক্কা প্রকল্প গ্রহণ করার সময়ে তার এফেক্ট কি হতে পারে পদ্মা, গঙ্গা ভাগীরথীতে, সেই রকম বৈজ্ঞানিক পদ্ধতিতে স্টাডি না করে এই পরিকল্পনা করার জন্য কি এই অবস্থা হচ্ছে?

[12-00—12-10 P.M.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়ঃ** এই ব্যাপারে তো আমরা বিধানসভা থেকে সর্বসম্মত প্রস্তাব নিয়েছি এবং উল্লেখও করা হয়েছে। ভাঙ্গন আগেও ছিল। ফারাক্কা ব্যারেজের জন্য কেবলমাত্র ভাঙ্গন হচ্ছে এই কথা বলা সবটা ঠিক হবে না। ব্যারেজ তৈরি হবার পর ডাউন স্ট্রীমে বিশেষ করে বেশি ভাঙ্গন হচ্ছে এই জিনিস দেখা দিয়েছে গত ১০-১২ বছর ধরে।

**শ্রী মনোহর তিরকীঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনেক কথা জানালেন, বন্যা নিয়ন্ত্রণের জন্য উনি অনেক স্কীম নিয়েছেন সেটাও বললেন। নর্থ বেঙ্গলে যে মারাত্মক বিধ্বংসী বন্যা হয়ে গেল এই ব্যাপারে একটা টিম করার কথা ঘোষণা করেছিলেন যারা দেখবেন কেন বন্যা হল। বন্যার পর স্থায়ী ভাবে যাতে বন্যা নিয়ন্ত্রণ করা যায় সেই ব্যাপারে আপনি কি উদ্যোগ গ্রহণ করছেন? সামনের মনসুনে যাতে ভয় না থাকে সেইজন্য স্থায়ী ভাবে বন্যা নিয়ন্ত্রণের কি ব্যবস্থা নিচ্ছেন এবং কেন বন্যা হল তার কি রিপোর্ট আপনি পেয়েছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়ঃ** এখানে একটা বিশেষ প্রশ্ন করা হয়েছে, গঙ্গা ভাগীরথী ভাঙ্গনের ব্যাপারে প্রশ্ন। আপনি যে প্রশ্ন করেছেন সেটা খুবই গুরুত্বপূর্ণ। উত্তরবঙ্গে গত বছর যে বন্যা হয়েছে তাতে যে বাঁধগুলি ক্ষতিগ্রস্ত হয়েছে সামনের দিনে সেই বাঁধগুলিকে ঠিক ঠিক ভাবে মেরামত করতে না পারি তাহলে বন্যার আশঙ্কা থেকে যায়, তাতে মাননীয় বিধায়ক এবং উত্তরবঙ্গের লোকের মধ্যে আশঙ্কা থেকে যায়। তবে আপনি যদি এই ব্যাপারে স্পেসিফিক প্রশ্ন করেন বা, কলিং অ্যাটেনশন দেন তাহলে আমি বিস্তারিতভাবে বলতে পারি।

### পুরুলিয়া জেলায় অবসরপ্রাপ্ত শিক্ষক-শিক্ষিকার সংখ্যা

*৮২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৬) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝিঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক)

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩ সালের জানুয়ারি মাস থেকে ডিসেম্বর মাস পর্যন্ত পুরুলিয়া জেলা কতজন প্রাথমিক শিক্ষক-শিক্ষিকা অবসর গ্রহণ করেছেন; এবং

(খ) তন্মধ্যে অবসরপ্রাপ্ত কত জন প্রাথমিক শিক্ষক-শিক্ষিকা 'পেনশন' পেয়েছেন (৩১শে ডিসেম্বর, '৯৩ পর্যন্ত)?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ**

(ক) ১৪৪ জন।

(খ) চুড়ান্ত পেনশন না হলেও ১১৭ জনকে প্রভিসনাল পেনশন মঞ্জুর করা হয়েছে

**প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মী-সংখ্যা**

***৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৬) **শ্রী প্রবোধ পুরকাইত ও শ্রী দেবপ্রসাদ সরকার:** শিক্ষা-(প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) প্রাথমিক ও মাধ্যমিক যুক্ত করে এই রাজ্যে সরকার-অনুমোদিত স্কুলগুলিতে শিক্ষক ও শিক্ষাকর্মীদের মোট সংখ্যা কত;

(খ) উল্লিখিত শিক্ষক ও শিক্ষাকর্মীদের মধ্যে বছরে কত শতাংশ অবসরগ্রহণ করে থাকেন; এবং

(গ) সরকারের কাছে প্রাপ্য সর্বশেষ রিপোর্ট-অনুযায়ী রাজ্যের কত জন স্কুল শিক্ষক ও শিক্ষাকর্মীকে পেনশন দেওয়া হয়েছে?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ**

(ক) শিক্ষক—২,৮০,৫২৫ শিক্ষাকর্মী—৩০,৭৯২

(খ) অবসরপ্রাপ্তদের হিসেব ধরলে দুই শতাংশ হয়।

(গ) ১৯৮৫ সাল থেকে ১৯৯৫ সালের শেষ পর্যন্ত মোট ২২,৪৭১ জন শিক্ষক ও শিক্ষাকর্মীকে পেনশন দেওয়া হয়েছে।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এক সময় অবসর প্রাপ্ত শিক্ষক শিক্ষিকাদের জন্য অপারেশন পেনশনের ব্যবস্থা করেছিলেন। কলকাতার সল্টলেকে যে পেনশন সেল রয়েছে আমাদের জেলা থেকে সেই জায়গায় যাতায়াতের ক্ষেত্রে প্রচন্ড অসুবিধা রয়েছে। ফলে ওখানকার শিক্ষক-শিক্ষিকাদের যোগাযোগ করতে ২ বছরের অধিক লেগে যাচ্ছে। সেইজন্য

আমি বলছি অপারেশন পেনশনের ব্যবস্থা আমাদের জেলাতে করবেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়ঃ** আপনি ঠিকই বলেছেন। অপারেশন পেনশন সেল নাহলেও ডি.আই. র‍্যাঙ্কের একজনকে এ.ডি.এ.সি.কে নিযুক্ত করা হয়েছে। পেনশন সেলে যে সমস্ত অসুবিধা হয় সেগুলোর ব্যবস্থা নিচ্ছেন। পুরুলিয়ার ক্ষেত্রেও সেই ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝিঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে জানাবেন কি—এই যে ধরুন, চব্বিশ মাস প্রভিসনাল পেনশন দেবার ব্যবস্থা এখন পর্যন্ত আছে, তাতে দেখা যাচ্ছে চব্বিশ মাসের মধ্যে কোনও শিক্ষক শিক্ষিকার পেনশন আমাদের পূর্ত ভবন থেকে মঞ্জুর হল না, ফলে কোথাও দেখা যাচ্ছে তিরিশ মাস লেগে যাচ্ছে ফাইন্যাল পেনশনের ক্ষেত্রে, এই ক্ষেত্রে প্রভিসনাল পেনশনের ক্ষেত্রে সময়সীমা বাড়াবার কথা আপনি ভাবছেন?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়ঃ** আগে এটা ছিল বার মাস পর্যন্ত। এই অসুবিধার কারণে সেটাকে বাড়িয়ে চব্বিশ মাস করা হয়েছে। তবুও ১১৭ জনকে প্রভিসন দেওয়া হয়েছে। ৯৪ জনকে ডাকে দেবার জন্য পি.পি.ও. তৈরি হয়েছে এবং আরও ১১ জনের জন্য পি.পি.ও. ছাপানোর ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রী দেবপ্রসাদ সরকারঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাচ্ছেন যে এই রাজ্যে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষক ও শিক্ষা কর্মীর সংখ্যা দুটো মিলিয়ে ৩, ১৭, ৩১৭ জন। আপনি উত্তরে বলেছেন যে বছরে দু'শতাংশ অবসর গ্রহণ করেন যদিও পারসেন্টেজে কম দেখছি, তবুও আপনার হিসাব ধরছি। ১৯৮১ সালের ১লা এপ্রিল থেকে এই পেনশন স্কীম চালু হয়েছে। এই ১৩ বছরে দু'শতাংশ করে ধরলে, ২২,৪৭১ জন পেনশন পেয়েছেন। অর্থাৎ ৬০ হাজার শিক্ষক ও শিক্ষাকর্মী এখনও পেনশন পান নি। ফলে আমার জিজ্ঞাস্য হচ্ছে, পেনশন পেতে এত দেরি হচ্ছে কেন? অনেকে এর মধ্যে মারা গিয়েছেন। ফলে পেনশনকে ত্বরান্বিত করবার জন্য কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়ঃ** স্যার, উনি যে তথ্য দিয়েছেন সেটা ওঁর নিজের তৈরি করা। আমি বলেছি অবসর যাঁরা গ্রহণ করেছেন এবং যাঁরা পেনশন পেয়েছেন তার হিসাব ধরলে দু'শতাংশ হয়। আপনারা জানেন যে বামফ্রন্ট আসার পর অনেকে নিযুক্ত হয়েছেন। তাঁদের রিটায়ারমেন্ট এজ অনেক পরে। কাজেই যাঁরা আবেদন করেছেন, আমরা তাঁদের দিয়েছি। তাঁদের শতকরা ৮৬ ভাগকে এক বছর এবং দু'বছরের যে নিয়ম আছে, সেই ভাবে দিয়ে দিয়েছি।

**শ্রী দেবপ্রসাদ সরকারঃ** আপনি যেটা বলছেন, বছরে যদি দু'শতাংশ করে অবসর গ্রহণ করে থাকেন, তাহলে আপনি বলুন কত শিক্ষক অবসর গ্রহণ করেছেন? আপনি অ্যাভয়েড করে যাচ্ছেন কেন? আজকে ১ লক্ষ ১৩ হাজার শিক্ষক অবসর গ্রহণ করেছেন, আর আপনি শুধু বলছেন, 'যাঁরা আবেদন' করেছেন—এটা বলছেন কেন?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়ঃ** এই তথ্য শিক্ষা দপ্তরের সঙ্গে সামঞ্জস্যহীন।

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

### কলেজ-অধ্যক্ষের শূন্য পদের সংখ্যা

*৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮২) **শ্রী দেবপ্রসাদ সরকার:** বিগত বাজেট অধিবেশনের প্রশ্ন নং *৩৪২ (অনুমোদিত প্রশ্ন নং *৪০৯) উল্লেখে শিক্ষা-(উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) সর্বশেষ রিপোর্ট-অনুযায়ী পশ্চিমবঙ্গের কলেজগুলিতে কতগুলি অধ্যক্ষের পদ শূন্য আছে; এবং

(খ) কতগুলি শূন্য পদ ইতিমধ্যে পূরণ হয়েছে?

**শিক্ষা-(উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) আটান্নটি

(খ) সাতাশটি

### কান্দী মাস্টার প্ল্যান

*৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮) **শ্রী তপন হোড়:** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার কান্দী মহকুমায় বন্যা-নিয়ন্ত্রণের জন্য 'কান্দী মাস্টার প্ল্যান' নামক একটি পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন; এবং

(খ) সত্যি হলে, কি কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) না। তবে কান্দী এলাকার বন্যা নিয়ন্ত্রণ এবং নিকাশি সম্পর্কিত একটি পরিকল্পনা, যার সঠিক নাম 'Kandi Area Flood Production and Drainage Scheme' তৈরি করা হয়েছে এবং বর্তমানে ঐ প্রকল্পটি 'গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ কমিশন (GFCC)' এর পরীক্ষাধীন অবস্থায় আছে।

(খ) উপরোক্ত প্রকল্পটিতে ময়ূরাক্ষী, দ্বারকা, ভাগিরথী, কুয়ে ইত্যাদি নদীগুলির বাঁধসমূহের অনেকাংশের উন্নতি-বিধান ও পুনর্গঠনের কাজ এবং সংশ্লিষ্ট নিকাশি স্লুইসগুলির মেরামতির কাজ প্রস্তাবিত হয়েছে।

### নুরপুর আই.এফ.বি. অ্যাগ্রো কারখানা

***৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৩২) **শ্রী সুকুমার দাস ঃ** আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, নুরপুরে আই.এফ.বি. অ্যাগ্রো কারখানাটিকে সুগারবীট থেকে ইন্ডাস্ট্রিয়াল অ্যালকোহল তৈরি করার লাইসেন্স দেওয়া হয়েছিল;

(খ) সত্যি হলে, উক্ত কারখানায় বর্তমানে উৎপাদনের পরিমাণ কিরূপ; এবং

(গ) উক্ত কারখানায় দিশি মদ তৈরির কোনও তথ্য সরকারের কাছে আছে কি না?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমানে উক্ত কারখানায় সুগারবীট থেকে অ্যালকোহল উৎপাদিত হয় না।

(গ) উক্ত কারখানায় মাসিক গড়ে ১০ লক্ষ লিটার রেক্টিফায়েড স্পিরিট তৈরি হয়। এই স্পিরিট দেশি মদ এবং অন্যান্য শিল্প-উপযোগী স্পিরিট তৈরির জন্য বিভিন্ন প্রতিষ্ঠান ব্যবহার করে থাকে।

### নেতাজী-রচনাবলি

***৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১২০) **শ্রী শিবপ্রসাদ মালিকঃ** বিগত ১৬ই জুন, ১৯৯৩ তারিখের প্রশ্ন নং *৯ (অনুমোদিত প্রশ্ন নং *১০৩)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

'নেতাজী-রচনাবলি' প্রকাশ বর্তমানে কোন স্তরে রয়েছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রাথমিক উদ্যোগ গ্রহণ করা হয়েছে।

### ইস্টার্ন বিস্কুট কোম্পানি

***৮৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৫) **শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ও শ্রী সৌগত রায় ঃ** কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দুর্গাপুরের ইস্টার্ন বিস্কুট কোম্পানি ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন থেকে কত টাকা ঋণ বাবদ নিয়েছে।

(খ) ডিসেম্বর, ১৯৯৩ পর্যন্ত কত টাকা শোধ হয়েছে ও কত টাকা বাকি আছে; এবং

(গ) উক্ত কোম্পানির ডিরেক্টর বোর্ডে কারা আছেন?

**কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২০ লক্ষ ৬৪ হাজার টাকা।

(খ) মূল ঋণের ৬ লক্ষ ৬ হাজার টাকা শোধ হয়েছে এবং ১৪ লক্ষ ৫৮ হাজার টাকা বাকি আছে।

(গ) শ্রী শুভব্রত বসু, শ্রীমতী স্নিগ্ধা বসু, শ্রী এন এল সাউ এবং শ্রী ললিত শর্মা।

**ময়ূরাক্ষী জলাধার প্রকল্প**

***৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৫) **শ্রী ধীরেন সেন ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিহারের দুমকা জেলা-সংলগ্ন 'ময়ূরাক্ষী' জলাধারের উন্নতি-বিধানে বর্তমানে কোনওরূপ প্রকল্প গ্রহণ করা হয়েছে কি না;

(খ) হলে, তার রূপরেখা কি; এবং

(গ) এই প্রকল্পের সাথে যুক্ত মজে-যাওয়া তিলপাড়ার জলাধারটি সংস্কারের কথা সরকার মনে করছেন কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) কোনও প্রশ্ন ওঠে না।

(গ) না।

**কল্যাণীতে কারিগরি মহাবিদ্যালয় স্থাপন**

***৯০।** (অনুমোদিত প্রশ্ন নং *৪১৮) **শ্রী সুভাষ বসুঃ** শিক্ষা-(উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) নদীয়া জেলায় কল্যাণীতে কারিগরি শিক্ষার মহাবিদ্যালয় স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। বিশ্ববিদ্যালয় মর্যাদা প্রাপ্ত শিবপুর ইঞ্জিনিয়ারিং কলেজ কর্তৃপক্ষকে এ বিষয়ে একটি প্রকল্প রচনা (PROJECT REPORT) করতে বলা হয়েছে।

(খ) নির্দিষ্ট সময়ে বলা সম্ভব নয়।

**ন্যাশনাল হ্যাণ্ডলুম এক্সপো**

***৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৫) **শ্রী অতীশচন্দ্র সিংহ ঃ** কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প-বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্য যে, ন্যাশনাল হ্যাণ্ডলুম এক্সপো কলকাতায় করার জন্য কেন্দ্রীয় সরকার চলতি আর্থিক বছরে প্রয়োজনীয় অর্থ মঞ্জুর করেছেন;

(খ) সত্য হলে,

(১) ন্যাশনাল হ্যাণ্ডলুম এক্সপো কলকাতায় না করার কারণ কি;

(২) ঐ এক্সপো করার জন্য রাজ্য সরকারকে কোনও আর্থিক ব্যয়ভার বহন করতে হয় কি না; এবং

(গ) বিগত ১৯৯১-৯২ সালের এক্সপোতে বিভিন্ন রাজ্য সংস্থাগুলির বস্ত্র-বিক্রয়কৃত অর্থের পরিমাণ কত?

**কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প-বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নহে।

(খ) (১) ও (২)ঃ- উপরোক্ত উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্নগুলি ওঠে না। প্রসঙ্গত উল্লেখযোগ্য যে, ন্যাশনাল হ্যান্ডলুম এক্সপোর খরচ কেন্দ্র ও রাজ্য সরকার উভয়েই বহন করে। চলতি আর্থিক বছরে কেন্দ্রীয় সরকার কোনও অর্থ মঞ্জুর না করায় রাজ্য সরকারের পক্ষে এককভাবে কলকাতায় ঐ এক্সপো করা আর্থিক কারণে সম্ভব হয় নি।

(গ) মোট বিক্রয়কৃত অর্থের পরিমাণ ১৩ কোটি ৪৩ লক্ষ ৫৫ হাজার ৫৯২ টাকা।

### অবসরপ্রাপ্ত প্রাথমিক শিক্ষক ও শিক্ষয়িত্রীদের পেনশন

***৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬২) শ্রী শক্তিপ্রসাদ বলঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের অবসরপ্রাপ্ত প্রাথমিক শিক্ষক ও শিক্ষয়িত্রীদের পেনশন মহকুমা ট্রেজারীর পরিবর্তে প্রতিটি ব্লকের ব্যাঙ্কগুলির মাধ্যমে প্রদানের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) কয়েকটি ব্যাঙ্ক রাজি হয়েছে। আরও আলোচনা চলছে। জাতীয় ব্যাঙ্ক রাজি হলে সম্ভব হবে।

### বঙ্কিমচন্দ্রের বসতবাড়িতে সাংস্কৃতিক কেন্দ্র-স্থাপন

***৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৪) ডাঃ তরুণ অধিকারী ও শ্রী সৌগত রায়ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

নৈহাটীর বঙ্কিমচন্দ্রের বসতবাড়িতে সাংস্কৃতিক কেন্দ্র গড়ে তোলার কাজ বর্তমানে কি পর্যায়ে আছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

স্কুল ভবনটি সংস্কারের কাজ এগিয়ে চলেছে। ঐ কাজ সম্পূর্ণ হওয়ার পর কিভাবে সাংস্কৃতিক কেন্দ্র স্থাপন করা যায় সে বিষয়ে চিন্তা-ভাবনা চলছে।

### তিস্তা সেচ-প্রকল্প

***৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫৫) শ্রী নটবর বাগদী ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

তিস্তা সেচ প্রকল্পটি রূপায়ণের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

অষ্টম পঞ্চম বার্ষিকী যোজনা (১৯৯২-১৯৯৭)-র শেষে প্রকল্পটির কাজ শেষ হবে বলে আশা করা যায়।

**ময়না 'বেসিন ড্রেনেজ প্রকল্প'**

*৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৬) **শ্রী মানিক ভৌমিকঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না 'বেসিন ড্রেনেজ প্রকল্প'-এর কাজ এ যাবৎ কতখানি সম্পন্ন হয়েছে;

(খ) উক্ত প্রকল্পের বাকি অংশের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়;

(গ) ঐ প্রকল্পের জিরো ফুট হতে পাঁচ হাজার (৫,০০০) ফুট এলাকায় 'বেলতলা'-সংলগ্ন স্থানে মাইনর রোড ব্রিজ করার কোনও প্রস্তাব সরকারের আছে কি না;

(ঘ) উক্ত প্রকল্পের 'ঢেউভাঙ্গা'-সংলগ্ন স্লুইসগেটের সাটারগুলি যান্ত্রিক ত্রুটিমুক্ত করা হয়েছে কি; এবং

(ঙ) ঐ প্রকল্পের জন্য অধিকৃত জমির জন্য কোনও ক্ষতিপূরণ দেওয়া হয়েছে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রায় ৮০ (আশি) শতাংশ সম্পূর্ণ হইয়াছে।

(খ) ১৯৯৫-৯৬ সাল নাগাদ শেষ হবে বলে আশা করা যায়।

(গ) না।

(ঘ) 'না' তবে শীঘ্রই ত্রুটিমুক্ত করার জন্য সর্বতোভাবে চেষ্টা চলিতেছে।

(ঙ) অধিকৃত অধিকাংশ জমির ক্ষতি পূরণের টাকা সম্পূর্ণ দেওয়া হইয়াছে। অল্প কিছু জমির শতকরা ২০ (কুড়ি) ভাগ টাকা দেওয়া বাকি আছে।

**নলহাটি মহাবিদ্যালয়ের উন্নয়ন খাতে অর্থ মঞ্জুর**

*৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮০১) **শ্রী সাত্ত্বিককুমার রায়ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছর থেকে চলতি আর্থিক বছরের ৩১শে ডিসেম্বর পর্যন্ত নলহাটি মহাবিদ্যালয়ের উন্নয়ন খাতে কত টাকা অনুমোদন করা হয়েছে; এবং

(খ) তন্মধ্যে, কত টাকা মঞ্জুর (রিলিজ) করা হয়েছে?

**শিক্ষা (উচ্চতর)-বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পঁচিশ হাজার টাকা।

(খ) সমস্ত টাকাই।

## Unstarred Questions

## (to which written answers were laid on the Table)

### প্রতিবন্ধীদের সুযোগ-সুবিধা

১। (অনুমোদিত প্রশ্ন নং *১৪) **শ্রী আব্দুল মান্নানঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রা মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে দৃষ্টিহীন, বাক্-শক্তিহীন ও অন্যান্য প্রতিবন্ধী মানুষের সংখ্যা কত;

(খ) বিগত দশ বছরে কতজন ঐরূপ প্রতিবন্ধীকে সরকারি চাকুরিতে নিয়োগ কর হয়েছে ; এবং

(গ) উক্ত প্রতিবন্ধীদের মধ্যে কতজনকে স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে কত টাকা অনুদা বাবদ দেওয়া হয়েছে?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিশ্ব-স্বাস্থ্য সংস্থার তথ্যানুযায়ী প্রতিবন্ধী মানুষের সংখ্যা মোট জনসংখ্যার ১ শতাংশ।

(খ) প্রতিবন্ধীকে যোগ্যতা অনুযায়ী বিভিন্ন সরকারি এবং রাষ্ট্রায়ত্ত সংস্থার শূন্যপদে ২ শতাংশ পদে নিয়োগের নিয়মবিধি দশ বছর ধরে চালু আছে। তবে নিয়োগে সঠিক সংখ্যা এই বিভাগের জানা নাই।

(গ) ১৯৯২-৯৩ সালে স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে অনুদানপ্রাপ্ত প্রতিবন্ধীদের সংখ ৯৪০ জন। এঁদের প্রত্যেককে এক হাজার টাকা করে মোট ৯,৪০,০০০ টাব অনুদান দেওয়া হয়েছে।

### আরামবাগ "রবীন্দ্রভবন"

২। (অনুমোদিত প্রশ্ন নং ১০১) **শ্রী শিবপ্রসাদ মালিকঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগে ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আরামবাগে "রবীন্দ্রভবন" নির্মাণ করার পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকারি সহযোগিতায় স্থানীয় উদ্যোগে আরামবাগে রবীন্দ্রভবন নির্মাণের পরিকল্পনায় সরকারি অনুমোদন দেওয়া হয়েছে।

(খ) এখনি বলা সম্ভব নয়।

**জয়নগর-মজিলপুর পৌরসভায় স্ক্যাভেঞ্জার লিবারেশন প্রোগ্রাম**

৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪০০) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জয়নগর-মজিলপুর পৌরসভাকে স্ক্যাভেঞ্জার লিবারেশন প্রোগ্রাম বাবদ এ পর্যন্ত মোট কত টাকা সরকারি অনুদান দেওয়া হয়েছে;

(খ) ঐ টাকায় উক্ত পৌরসভায় মোট কতগুলি পায়খানা নির্মিত হয়েছে;

(গ) নির্মিত পায়খানাগুলি সরকারি নির্ধারিত প্ল্যান ও নির্দেশ মাফিক হয়েছে কি না?

(ঘ) না হয়ে থাকলে, এ ব্যাপারে রাজ্য সরকারের তরফ থেকে কি ব্যবস্থা নেওয়া হয়েছে;

(ঙ) উক্ত প্রোগ্রামে যত টাকা দেওয়া হয়েছে তার মধ্যে এ পর্যন্ত কত টাকা খরচ হয়েছে; এবং

(চ) অবশিষ্ট টাকায় আরও পায়খানা নির্মাণ করা হবে কি না?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জয়নগর-মজিলপুর পৌরসভাকে এ পর্যন্ত মোট ২৭.৯৮ লক্ষ টাকা সরকারের অনুদান দেওয়া হয়েছে।

(খ) উক্ত টাকায় জয়নগর-মজিলপুর পৌরসভা সমগ্র এলাকায় মোট ১০৪০টি পায়খানা নির্মাণ করেছে।

(গ) সরকার নির্ধারিত প্ল্যান ও নির্দেশ লংঘনের কোনও অভিযোগ এই বিভাগে নেই।

(ঘ) প্রশ্ন ওঠে না।

(ঙ) উক্ত প্রকল্পে প্রদত্ত অনুদানের মধ্যে পৌরসভা মোট ২৩.১৬ লক্ষ টাকা এ পর্যন্ত খরচ করতে সমর্থ হয়েছে।

(চ) উক্ত প্রকল্পের অবশিষ্ট অর্থ ৪.৮২ লক্ষ টাকায় পৌরাঞ্চলের বাকি খাটা-পায়খানা অপসারণ করে নূতন স্বল্প মূল্যের স্বাস্থ্যসম্মত পায়খানা নির্মাণ এবং যে সমস্ত হোল্ডিং-এ কোনও স্বাস্থ্যসম্মত পায়খানা নেই, সেইসব হোল্ডিং-এ নূতন স্বল্প মূল্যের স্বাস্থ্যসম্মত পায়খানা নির্মাণ করে পৌরসভাকে সম্পূর্ণভাবে মেথরমুক্ত করতে হবে।

**বীরনগর পৌরসভায় জওহর রোজগার যোজনার টাকা**

৪। (অনুমোদিত প্রশ্ন নং ৪২৫) **শ্রী সুভাষ বসু :** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ কথা কি সত্যি যে, নদীয়া জেলায় বীরনগর পৌরসভায় জওহর রোজগার যোজনার টাকা নিয়ম বহির্ভুতভাবে খরচ করা হয়েছে বলে অভিযোগ; এবং

(খ) সত্যি হলে, এ সম্পর্কে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**রঘুনাথপুরে অগ্নি নির্বাপক কেন্দ্র স্থাপন**

৫। (অনুমোদিত প্রশ্ন নং ৬৬৬) **শ্রী নটবর বাগদী :** পৌর-বিষয়ক (অগ্নি নির্বাপক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পুরুলিয়া জেলার রঘুনাথপুরে অগ্নি নির্বাপক কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পৌর-বিষয়ক (অগ্নি নির্বাপক) বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্র মন্ত্রী :**

হ্যাঁ, পুরুলিয়া জেলার রঘুনাথপুরে ২ পাম্পবিশিষ্ট অগ্নি নির্বাপক কেন্দ্র স্থাপনের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন্ আছে। প্রকল্পটির কাজ আগামী আর্থিক বছরে শুরু করার চেষ্টা চলছে।

## পুরসভার নির্বাচন

৬। (অনুমোদিত প্রশ্ন নং ৭২২) **শ্রী রবীন দেব ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরে কয়টি পুরসভায় নির্বাচন হয়েছে;

(খ) কয়টি পুরসভায় নির্বাচন বাকি আছে ও এইসব পুরসভায় নির্বাচনের কোনও পরিকল্পনা নেওয়া হয়েছে কি না; এবং

(গ) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে নতুন পুরসভা গঠন করা হয়ে থাকলে তার সংখ্যা কত?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্র মন্ত্রী ঃ**

(ক) বর্তমান আর্থিক বছরে হাওড়া পৌর নিগম সহ ১৬টি পুরসভায় সাধারণ নির্বাচন এবং কলকাতা পৌর নিগমের একটি সহ ১৬টি পুরসভার ১৯টি ওয়ার্ডে উপনির্বাচন অনুষ্ঠিত হয়েছে।

(খ) প্রজ্ঞাপিত অঞ্চল বাদে নবগঠিত পুরসভা সহ মোট ১৮টি পুরসভায় নির্বাচন বাকি আছে। ঐ সব পুরসভায় সাধারন নির্বাচন মে, ১৯৯৪ নাগাদ করার প্রস্তুতি নেওয়া হচ্ছে।

(গ) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে নতুন ৬টি পুরসভা গঠিত হয়েছে। এছাড়া ৩টি এলাকাকে প্রজ্ঞাপিত অঞ্চল এবং শিলিগুড়ি পুরসভাকে পৌরনিগম ঘোষণা করা হয়েছে।

## ভিডিও হলের লাইসেন্স প্রদানে সিনেমা-শিল্পে সংকট

৭। (অনুমোদিত প্রশ্ন নং ৭৯৫) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে ভিডিও হলের লাইসেন্স প্রদানে বর্তমানে সিনেমা শিল্প সংকটের মুখে; এবং

(খ) সত্যি হলে, সংকট নিরসনে সরকার কি পদক্ষেপ নিচ্ছেন?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**মধ্যমগ্রাম পৌরসভার নির্বাচন**

৮। (অনুমোদিত প্রশ্ন নং ৮৪৩) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সদ্য গঠিত মধ্যমগ্রাম পৌরসভার নির্বাচন কবে নাগাদ অনুষ্ঠিত হবে বলে আশা করা যায়?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্র মন্ত্রী ঃ**

আগামী মে, ১৯৯৪ নাগাদ সদ্য গঠিত মধ্যমগ্রাম পৌরসভার নির্বাচন অনুষ্ঠিত হবার আশা আছে।

**গ্রাম পঞ্চায়েতের কর-আদায়কারিদের স্থায়িকরণ**

৯। (অনুমোদিত প্রশ্ন নং ৮৫৬) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** গত ৩০-৩-৯২ তারিখে বিধানসভায় প্রদত্ত প্রশ্ন *৪৬৮ (অনুমোদিত প্রশ্ন নং ২২৪১)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের গ্রাম পঞ্চায়েতের কর-আদায়কারিদের স্থায়িকরণের বিষয়টি বর্তমানে কি পর্যায়ে আছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্যের গ্রাম পঞ্চায়েতের কর-আদায়কারিদের স্থায়িকরণের বিষয়টি বর্তমানে সরকারের বিবেচনাধীনে নেই।

**উত্তরবঙ্গের সাম্প্রতিক বন্যায় ক্ষতি**

১০। (অনুমোদিত প্রশ্ন নং ৮৮৯) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তরবঙ্গের সাম্প্রতিক বন্যায় মোট ক্ষয়ক্ষতির পরিমাণ কত; এবং

(খ) রাজ্য সরকারের হিসাবের সাথে কেন্দ্রীয় পর্যবেক্ষকদলের হিসাবের মধ্যে কোনও তারতম্য ছিল কি না?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১.৭.৯৩ পর্যন্ত উত্তরবঙ্গের সাম্প্রতিক বন্যায় ক্ষয়ক্ষতির মোট পরিমাণ ৫৫২.৫০

কোটি টাকা।

(খ) কেন্দ্রীয় সমীক্ষকদলের দ্বারা প্রস্তুত কোনও রিপোর্ট রাজ্য ত্রাণ দপ্তরে অদ্যাবধি পাওয়া যায় নি।

## ময়না ব্লকে সরকারি দুগ্ধকেন্দ্র

১১। (অনুমোদিত প্রশ্ন নং ৯০৮) **শ্রী মানিক ভৌমিক ঃ** প্রাণিসম্পদ-বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না ব্লকে নায্যমূল্যে দুগ্ধ ক্রয় করার জন্য সরকারি দুগ্ধকেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**প্রাণিসম্পদ-বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## ইটাহার ব্লকে 'সুসংহত শিশু-বিকাশ প্রকল্প'

১২। (অনুমোদিত প্রশ্ন নং ৯৩৬) **শ্রী রমণীকান্ত দেবশর্মা ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর দিনাজপুর জেলার ইটাহার ব্লকে 'সুসংহত শিশু বিকাশ প্রকল্প' চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি কবে নাগাদ বাস্তবে রূপায়িত হবে বলে আশা করা যায়?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিষয়টি রাজ্য অর্থ দপ্তরের অনুমোদনের অপেক্ষায় আছে।

## অনাথ আশ্রম

১৩। (অনুমোদিত প্রশ্ন নং ৯৭৫) **শ্রীমতী মিনতি ঘোষ ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে কতগুলি সরকারি ও বেসরকারি অনাথ আশ্রম আছে;

(খ) এই সকল অনাথ আশ্রমে কত সংখ্যক অনাথ শিশু বসবাস করে;

(গ) অনাথ আশ্রমে শিশুদের ভর্তির নিয়মাবলি কিরূপ; এবং

(ঘ) উক্ত অনাথ আশ্রমগুলিতে সুস্থ ও মানসিকভাবে অসুস্থ শিশুদের পৃথকভাবে রাখার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে রাজ্যে ১৯টি সরকারি ও ৮৩টি বেসরকারি অনাথ আশ্রম আছে।

(খ) এই সকল অনাথ আশ্রমে ৯,৫০৭ জন অনাথ শিশু বসবাস করে।

(গ) অনাথ আশ্রমে শিশুদের ভর্তির নিয়মাবলি নিম্নরূপ ঃ

(১) সরকারি আশ্রমে শিশু ও কিশোর বিচার আইন, ১৯৮৬ (Juvenile Justice Act, 1986) শিশু কল্যাণ পর্ষদের (Juvenile Welfare Board) ও শিশু আদালতের মাধ্যমে শিশু ভর্তি করা হয়।

(২) এ ছাড়া সরকারি ও বেসরকারি আশ্রমে অভিভাবক/অভিভাবিকার আবেদনক্রমে উপযুক্ত তদন্ত সাপেক্ষে সমাজ-কল্যাণ দপ্তরের অধিকর্তার আদেশে শিশু ভর্তি করা হয়। তবে শিশু ভর্তির জন্য নিম্নলিখিত শর্তসমূহ পূরণ করা আবশ্যক ঃ

(ক) পিতৃ-মাতৃহীন শিশু অথবা পিতা-মাতার যে কোনও একজন নেই এমন শিশু;

(খ) অভিভাবকের মাসিক আয় ৫০০ (পাঁচশত) টাকার বেশি নয়।

(গ) পিতা বা মাতা নিরুদ্দিষ্ট বা শারীরিক বা মানসিকভাবে অসুস্থ এবং উপার্জনে অক্ষম।

(ঘ) সরকারি এবং বেসরকারি অনাথ আশ্রম প্রধানত সুস্থ শিশুদের জন্য। কিন্তু বর্তমানে মানসিকভাবে অসুস্থ শিশুর আধিক্য দেখা দেওয়ায় সরকার ইতিমধ্যেই তিনটি বেসরকারি প্রতিষ্ঠানকে মানসিকভাবে অসুস্থ শিশুদের রাখার জন্য অনুমোদন দিয়েছে। এছাড়া সরকারি আশ্রমগুলিতেও সুস্থ ও মানসিকভাবে অসুস্থ শিশুদের পৃথকভাবে রাখবার পরিকল্পনা করা হচ্ছে।

**বংশহারী ও কুমারগঞ্জ ব্লকে সুসংহত শিশুবিকাশ প্রকল্প**

১৪। (অনুমোদিত প্রশ্ন নং ৯৮৫) **শ্রীমতী মিনতি ঘোষঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ দিনাজপুর জেলার বংশহারী ও কুমারগঞ্জ ব্লকে সুসংহত শিশু বিকাশ প্রকল্প গঠনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ প্রকল্পটি চালু করা হবে বলে আশা করা যায়?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোন্ ব্লকে নতুন সুসংহত শিশুবিকাশ প্রকল্প চালু করা হবে তা অনুমোদন করেন কেন্দ্রীয় সরকার। কেন্দ্রীয় সরকার ঐ দুই ব্লকে সুসংহত শিশুবিকাশ প্রকল্পের অনুমোদন আজ পর্যন্ত করেন নি।

(খ) বলা সম্ভব নয়।

**পৌরসভায় নেহেরু রোজগার যোজনার অর্থ**

১৫। (অনুমোদিত প্রশ্ন নং ১০০২) **শ্রী অতীশচন্দ্র সিংহ ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ১৯৯২-৯৩ এবং ১৯৯৩-৯৪ সালের জানুয়ারি পর্যন্ত নেহেরু রোজগার যোজনায় কান্দী, রামপুরহাট ও জঙ্গীপুর পৌরসভাকে কত টাকা দেওয়া হয়েছে (পৃথক পৃথক ভাবে);

(খ) ঐ তিনটি পৌরসভার জনসংখ্যা কত; এবং

(গ) উক্ত যোজনার টাকা কিসের ভিত্তিতে পৌরসভাগুলিকে বরাদ্দ করা হয়?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্র মন্ত্রী ঃ**

(ক)

| | | মঞ্জুরীকৃত অর্থ | |
|---|---|---|---|
| | পৌরসভা | ১৯৯২-৯৩ | ১৯৯৩-৯৪ |
| (১) | কান্দী ঃ | | |
| | SUME | — | — |

| | | | |
|---|---|---|---|
| | SUWE | ২২,০৮৫ | ৬,৩৩,০০০ |
| (২) | রামপুরহাট ঃ | | |
| | SUME | — | — |
| | SUWE | ১,০০,৮৩৫ | ৮,৯০,২৬২ |
| (২) | জঙ্গীপুর ঃ | | |
| | SUME | — | — |
| | SUWE | ১,৩২,৬৬৫ | ৬,১১,৩৬৬ |

(খ) তিনটি পৌরসভার জনসংখ্যা ১৯৯১-এর আদম-সুমারীর প্রতিবেদন অনুযায়ী নিচে দেওয়া হল ঃ

(১) কান্দী — ৩৯,৬৫১

(২) জঙ্গীপুর — ৫৬,০৭৮

(৩) রামপুরহাট — ৪৩,২৮২

(গ) সাধারণভাবে জনসংখ্যার ভিত্তিতে পৌরসভায় নেহেরু রোজগার যোজনার অনুদান বরাদ্দ করা হয়। এই নীতি অনুসরণের ফলে কেন্দ্রীয় অনুদানের অর্থ ব্যয়ে বিলম্ব ঘটছিল। ফলে কেন্দ্রীয় অনুদান-প্রাপ্তির বিষয়টি অনিশ্চিত হয়ে ওঠে। এই সমস্যার সমাধানের জন্য পরবর্তীকালে যে-সব পৌরসভা বরাদ্দ অর্থের ৭০ শতাংশ ব্যয় করে প্রতিবেদন পাঠাচ্ছেন, তাদের নতুন করে অনুদান বরাদ্দ করা হচ্ছে। পরিবর্তিত এই নীতির ফলে পূর্বের প্রাপ্ত অনুদানের ৭০ শতাংশ খরচ হলেই পৌরসভা নতুন করে অনুদান পাচ্ছে।

অতএব বর্তমানে জনসংখ্যা নয়, অগ্রগতিই অনুদান পাবার প্রধানতম শর্ত। এই পদ্ধতিতে কাজের ক্ষেত্রে একটি প্রতিযোগিতার আবহাওয়া তৈরি হচ্ছে এবং তুলনামূলকভাবে পৌরসভাগুলিতে অগ্রগতির হার বৃদ্ধি পাচ্ছে।

**গোকর্ণ ও পার্শ্ববর্তী এলাকায় ঘূর্ণিঝড়ে ক্ষয়ক্ষতি**

১৬। (অনুমোদিত প্রশ্ন নং ১০০৪) **শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এপ্রিল ১৯৯৩-এ ভয়াবহ ঘূর্ণীঝড়ে কান্দী থানার গোকর্ণ এবং পার্শ্ববর্তী কয়েকটি গ্রামে কতজন মানুষ প্রাণ হারিয়েছেন, কতজন আহত হয়েছেন, কত গবাদি পশু নিহত হয়েছে এবং কত গৃহ সম্পূর্ণ এবং আংশিক ক্ষতিগ্রস্ত হয়েছে;

(খ) জানুয়ারি ১৯৯৪ পর্যন্ত গৃহ নির্মাণের জন্য কত টাকা সাহায্য সরকারের পক্ষ থেকে দুর্গতদের দেওয়া হয়েছে;

(গ) গৃহনির্মাণে সাহায্য বা ঋণপ্রদানে বিলম্ব ঘটার কোনও তথ্য সরকারের গোচরে এসেছে কি না; এবং

(ঘ) এসে থাকলে, তার কারণ কি?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৫০ জন মানুষ প্রাণ হারিয়েছেন, ১,৪৭৩ জন আহত হয়েছেন, ১৮৯টি গবাদি পশু নিহত হয়েছে এবং ১,০২৭টি গৃহ সম্পূর্ণ এবং ৭৪৭টি গৃহ আংশিক ক্ষতিগ্রস্ত হয়েছে।

(খ) দুর্গতদের গৃহনির্মাণ অনুদান বাবদ মোট ৬,৬২,৯০০ (ছয় লক্ষ বাষট্টি হাজার নয়শত) টাকা ত্রাণ বিভাগ থেকে দেওয়া হয়েছে।

(গ) গৃহনির্মাণে সাহায্য প্রদানে কোনও বিলম্ব হয় নি।

(ঘ) প্রশ্ন ওঠে না।

## সুসংহত শিশুবিকাশ প্রকল্প

১৭। (অনুমোদিত প্রশ্ন নং ১০৬০) **শ্রী নিশিকান্ত মেহেতা :** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার আড়ষা ও বাগমুণ্ডি ব্লককে ১৯৯৩-৯৪ সালে 'গ্রামীণ সুসংহত শিশুবিকাশ' প্রকল্পের আওতায় আনার পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কি না; এবং

(খ) করলে, কবে নাগাদ প্রকল্পের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বলা সম্ভব নয়। কারণ, কোন্ কোন্ ব্লকে নতুন সুসংহত শিশুবিকাশ প্রকল্প চালু করা হবে তা অনুমোদন করেন কেন্দ্রীয় সরকার। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ১৯৯৩-৯৪ সালের নতুন সুসংহত শিশুবিকাশ প্রকল্প চালু করার অনুমোদন

এখনও পর্যন্ত পাওয়া যায় নি।

(খ) প্রশ্নই ওঠে না।

**Mr. Speaker :** Yes, Dr. Zainal Abedin. আপনার কি বলার আছে বলুন

## POINT OF ORDER

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি হাউসের আগে সেসনের আগে প্রত্যেক বার গুড অব ইউ, প্রিসাইডিং অফিসার্স কনফারেন্সের সাব কমিটির চেয়ারম্যান হয়েছেন। আপনারা সারা ভারতবর্ষে চেষ্টা করছেন to raise the standard of the debates of the proceedings of the House. আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে কিছু কিছু ডিভিয়েশন হয়ে যাচ্ছে। ডিভিয়েশন হয়েছে আপনার হাউসে। It is a right of the opposition to protest against anything evil done by the Government আপনি নিজে চেয়ারে আছেন।

[12-10—12-20 P.M.]

আমরা তখন বিজনেস অ্যাডভাইসারি কমিটির মিটিং করি তখন আপনি চেয়ারে ছিলেন এই বিল তখন আমাদের হাতে আসেনি। এর কোনও খবরও পাই নি। এই মিটিং যখন হয় তখনও আমরা জানি না যে বিলটা আসবে। আগে যে নিয়ম ছিল তাতে ১৪ দিন আগে বিলটা দেওয়ার নিয়ম ছিল, এখন বিল সেদিন আলোচনা হবার আগের দিন বা সেদিনই আমরা পেয়ে থাকি। তারফলে আমরা বিলের প্রতি মাইন্ডকে অ্যাপ্লাই করতে পারি না। এতে বিলের ইমপরটেন্স চলে যাচ্ছে। গতকাল স্বাস্থ্য দপ্তর যে বিলটি আনলেন সেই পরিপ্রেক্ষিতে বলছি যে, আপনারা তো ফ্যামিলি প্ল্যানিং এর কথা বলেন কিন্তু বিলের ফ্যামিলি প্ল্যানিং করতে পারছেন না কেন? যখন তখন আপনার লেজিসলেশন অফ অ্যান্ড অন হচ্ছে আপনার কনস্টিটুয়েন্ট অ্যাসেম্বলিতে ডিবেট শুনতে হবে। আপনারা সংবিধান উপেক্ষা করে কাজ করে যাচ্ছেন। বিকজ দেয়ার মেজরিটি। যদিও বিলটি দেখতে খুবই ছোট কিন্তু এর খুবই ইম্পর্টেন্স আছে। কালকে মেডিকেল সার্ভিস অ্যামেন্ডমেন্ট বিলটি আনা হল কিন্তু ইট অ্যাপিয়ার্স ইন অকুয়ান্স। বিলটার মধ্যে একটা বিরাট পরিবর্তন আনতে চেয়েছেন কিন্তু আগে দেন নি বিলটার উপরে বক্তৃতা করতে ১ ঘন্টা সময় পেয়েছি। এটা আগে গেলে ইমপ্লিকেশন অব দি বিল আমরা বুঝতে পারতাম। আপনি শুধু স্ক্র্যাপ পেপারের মতো আমাদের হাতে দিয়ে দিলেন। এটা একটা কন্ট্রোভারশিয়াল বিল, এটা সেকেন্ড হাফে টেবিলড় হয়েছে। এর সাবস্ট্যান্স কি ঠিক বুঝে উঠতে পারলাম না। সবই আপনারা করলেন ভায়োলেটিং অল দি নর্মস্ অ্যান্ড কনভেনশনস্ এবং পসিবিল ইট সিভিলাইজেশন টু। সেটা কনস্টিটুয়েন্ট অ্যাসেম্বলিতে হয় না পি এস রি হাত থেকে রিক্রুটমেন্টের ব্যাপারটা পুরোপুরি নিজেদের হাতে নিয়ে নিয়েছেন ইভিন পানিকারও এই ব্যাপারে বলেছেন যে, তোমরা কেন এটা করতে যাচ্ছ, তখন ন্যাশনাল গভর্নমেন্ট থেকে বলা হল যে উই উইল ডু ইট অ্যান্ড ওয়েট টু কিপ অল দি রাসকেলস্ আউট অফ দি গভর্নমেন্ট জবস্। এই ল্যাঙ্গুয়েজে বলা হয়েছিল। যেখানে পি এস সির মাধ্যমে রিক্রুটমেন্ট হবার কথা সেখানে আপনারা হায়ার পোস্ট রিক্রুটমেন্টের ব্যাপারে আপনার

র এবং কাজগুলি করতে এগিয়ে যাবে। বিশেষ করে স্টেট ট্রান্সপোর্টের বাসগুলিকে অবিলম্বে র নিয়ে গিয়ে গ্যারেজে পাঠিয়ে দিক। মাননীয় সকল সদস্যরা আমার সাথে একমত হবেন কলকাতার পরিবেশ ভীষণভাবে খারাপ হচ্ছে।

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলায় বিশেষ করে প্রাথমিক শিক্ষা ব্যবস্থায় শিক্ষক নিয়োগ না করার জন্য অচল অবস্থা সৃষ্টি হয়েছে। ওখানে প্রায় ১৯৮৫ সালে ইন্টারভিউ করা হয়েছিল, কিন্তু হাইকোর্টের নির্দেশের জন্য সেখানে কোনও শিক্ষক নিয়োগ করা যায়নি। তাই দেড় হাজারের মতোন শূন্য পদ খালি পড়ে আছে, স্কুলগুলি চলানো যাচ্ছে না শিক্ষকের অভাবে। সেখানে অনেক সিঙ্গল টিচার স্কুল রয়েছে। তাই আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, বিষয়টি গুরুত্ব দিয়ে দেখা হোক। সরকারি যারা উকিল তাদের বলে দেওয়া হোক বিষয়টি গুরুত্ব দিয়ে দেখা দরকার। কারণ সারা পশ্চিমবঙ্গে শিক্ষক নিয়োগ প্রাইমারিতে হচ্ছে না। কোনও জায়গায় রিলাকসেশন দিলেই তৎক্ষণাৎ ইনজাংশন বেরিয়ে দেওয়া হচ্ছে। ৫।৬ হাজার টাকা দিলেই ইনজাংশন পেয়ে যাচ্ছে এবং তার জন্য শিক্ষা ব্যবস্থায় অচল অবস্থা সৃষ্টি হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন। তিনি যদি আমাদের আশ্বস্ত করেন তাহলে ভাল হয়।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** স্যার, আগামী ১১ তারিখে শিক্ষক নিয়োগ সম্পর্কে যে শুনানী হচ্ছে তার দিন পড়েছে হাইকোর্টে। ঐ দিনে আমাদের সরকারের যাঁরা আইনজ্ঞ আছেন তাঁরা তো থাকছেনই, তাছাড়া আমাদের সাংসদ শ্রী সোমনাথ চট্টোপাধ্যায়কে আমরা অনুরোধ করেছি থাকার জন্য। উনি হয়ত ঐদিন উপস্থিত থাকবেন কলকাতা হাইকোর্টে। ইনজাংশন যদি তুলে দেওয়া যায় এবং আমরা তা যদি করতে সক্ষম হই তাহলে সব জেলায়—শুধু পুরুলিয়া জেলায় নয়—সব জেলায় শিক্ষক নিয়োগ করতে পারব এবং স্কুল সেট-আপ করতে পারব। ১১ তারিখে কতদূর কি অগ্রগতি হবে সেটা দেখে ব্যবস্থা নেওয়া যাবে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কেন্দ্রের মেয়ো হাসপাতাল সম্পর্কে আমি এর আগে বহুবার দৃষ্টি আকর্ষণ করেছি। ১ বছর, ২ বছর নয়, ১২ বছর ধরে এই হাসপাতালটি বন্ধ হয়ে আছে। এটা যদিও আমার বিধানসভা কেন্দ্র, কিন্তু এই হাসপাতালটি রাইটার্স বিল্ডিং-এর পিছনে, মাত্র কয়েক-শো মিটার দূরে অবস্থিত। আজ থেকে ১৮৭৪ সালে মার্টিন বার্ন এই হাসপাতালটি তৈরি করেছিল। এর শয্যা সংখ্যা ২৫০টি। ৮ বিঘা জমি নিয়ে গঙ্গার পাশে এই হাসপাতালটি তৈরি হয়েছিল। এখন হাসপাতালটি ভুতুড়ে বাড়ি হয়ে পড়ে আছে। সম্প্রতি সংবাদপত্রের নিজস্ব প্রতিনিধিরা গিয়ে দেখে এসেছে। তারা লিখছে, ঐ হাসপাতালের ৬০।৭০ জন কর্মী বিনা কাজে বেতন পাচ্ছে, তাদের কোনও কাজে ব্যবহার করা হচ্ছে না। কিছু রোগী সেখানে ভর্তি হয়ে গিয়েছিল, তারা এক-একজন করে মারা যাচ্ছে। কারণ তাদের দেখার কেউ নেই। রোগীরা পড়ে আছে, মাঝে মাঝে তাদের মুখ দিয়ে গোঁ-গোঁ আওয়াজ বেরুচ্ছে। আর অসাধু ব্যবসায়ীরা ঐ হাসপাতালে গাড়ি রাখার ব্যবস্থা করেছে। অনেকদিন আগেই এই হাসপাতালটি অধিগ্রহণ করা হয়েছে। কিন্তু আমার কথা হচ্ছে, এটাই শেষ কথা নয়, তার জন্য মেইনটেনান্স করা দরকার। স্বাস্থ্যমন্ত্রী মহাশয় বলুন—কবে

এই হাসপাতালটির উন্নতি করবেন? আমরা পদত্যাগ করলে! তাই যদি হয়, আমরা পদত্যাগ করতে রাজি আছি। কিন্তু এইভাবে পেন্ডিং রাখবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই ব্যাপারে বলে একবার আমি আপনার কাছ থেকে শাস্তি পর্যন্ত মাথা পেতে নিয়েছিলাম। আজও সংবাদপত্রে এই হাসপাতাল সম্পর্কে ভীষণভাবে খবর বেরুচ্ছে। রাইটার্স বিল্ডিং-এর ঠিক পিছনে এই মেয়ো হাসপাতালে রোগীরা মৃত্যুমুখে পতিত হচ্ছে, তাদের দেখার লোক নেই, সরকার আজকে নীরব দর্শকের ভূমিকা পালন করছেন। আমি এর পর যদি হেলথ ডিপার্টমেন্টের কাছ থেকে বিচার না পাই তাহলে আমি আমার সাধ্যমতো ব্যবস্থা গ্রহণ করব আপনি প্রোটেকশন দিন, তা না হলে আইন নিজের হাতে নিতে হতে পারে। এর জন্য মর্দি অনশন, রাস্তা অবরোধ, অবস্থান ধর্মঘট করেছি—

**মিঃ স্পিকার :** এখন বিরতি। আমরা আবার বেলা আড়াইটার সময় মিলিত হব।

**(At this stage the House was adjourned till 2-30 P.M.)**

[2-30—2-40 P.M.] (After Adjournment)

## LEGISLATION

### The Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1994

**Shri Abdul Quiyom Mollah :** Sir, I beg to introduce the Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1994.

(Secretary then read the Title of the Bill.)

**Shri Abdul Quiyom Mollah :** Sir, I beg to move that the Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1994, be taken into consideration.

**শ্রী সৌগত রায় :** মিঃ স্পিকার স্যার, মাননীয় আইনমন্ত্রী যে কোড অফ ক্রিমিনাল প্রসিডিওর অ্যামেন্ডমেন্ট বিল নিয়ে এসেছেন তাকে বিরোধিতা করার মতো কিছু নেই। এই বিল হচ্ছে সেই বিল যার নেচারটা হচ্ছে ট্রিভিয়াল বিলের মতো। অর্থাৎ যার প্রয়োজন খুব স্পষ্ট করে বোঝা যায় না। হঠাৎ করে সরকারের মাথায় একটা চিন্তা এল—একটা পিস মিল, একটা ছোট্ট সেকশন সেখানে অ্যামেন্ডমেন্ট নিয়ে এসে সংশোধন করা হল। এই বিলটা সেই রকমই থটলেসলি আনা হয়েছে। আপনি জানেন স্যার, আপনি একজন ওয়েল নোন ক্রিমিনাল ল্ ইয়ার। ১৮৯৮ সালে এই কোড অফ ক্রিমিনাল প্রসিডিওর নিয়ে আসা হয় এবং ছোট ছোট পিসমিল অ্যামেন্ডমেন্ট করে পরবর্তীকালে সংশোধন করা হয়। ১৮৯৮ সালের অ্যাক্টটার টোটাল রিভিশন করা হল এবং ইউনিফর্ম কোড অফ ক্রিমিনাল প্রসিডিওর ১৯৭৩ আনা হল। এই যে কোড অফ ক্রিমিনাল প্রসিডিওর এটাকে বলা যায় It is a ready conjuncture of the I.P.C. এখানে অফেন্সগুলি বলা আছে এবং অন্যদিকে কোড অফ ক্রিমিনাল প্রসিডিওর অফেন্স কি করে করে, প্রসিড কি করে করে, সমন

কিভাবে করে, কিভাবে কি করতে হবে, কিভাবে পানিশমেন্ট হবে সেইসব দেওয়া আছে। কোড অফ ক্রিমিনাল প্রসিডিওর সম্বন্ধে এই ব্যাপারে আইডিয়া এবং কম্প্রিহেনসিভ ধারণা নেওয়ার দরকার আছে। কিন্তু দুঃখের বিষয় মাননীয় মন্ত্রী মহাশয় সেইরকম কোনও প্রচেষ্টা করেননি। কোড অফ ক্রিমিনাল প্রসিডিওরে সামারি ট্রায়ালের ক্ষেত্রে পেটি কেস কিভাবে বিচার হবে, ফাইন কিহবে সেটা বলা আছে এবং বলা আছে ১০০ টাকার বেশি যদি ফাইন না হয়, তাহলে অভিযুক্ত ব্যক্তির পক্ষে দাঁড়িয়ে ফাইনটা দিয়ে দিতে পারেন। এখন মন্ত্রী মহাশয় সেটা বাড়িয়ে এক হাজার টাকা করেছেন। এক হাজার টাকা কেন, পাঁচ হাজার টাকা নয় কেন, এর কোনও এক্সপ্লানেশন এই বিলের মধ্যে নেই। আরও কিছু কেস আছে যেগুলো প্রো লঙ্গ প্রসেস প্রসেসে তাড়াতাড়ি ডিসপোস অফ করা হয়। আপনি জানেন স্যার, ২৬০ নম্বর ধারায় বলা আছে কি কি কেসের সামারি ট্রায়াল রয়েছে। যে কোনও চীফ জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট, মেট্রোপলিটন ম্যাজিস্ট্রেট বা ফার্স্টক্লাশ ম্যাজিস্ট্রেটগণ সামারি ট্রায়াল করবার পর ফাইন অন দি স্পট করতে পারবেন। কিন্তু সামারী ট্রায়ালের ক্ষেত্রে ২০৬(২) ধারায় বলা আছে যে, মোটর ভিইকল্ অ্যাক্ট, ১৯৩৯ অনুযায়ী যেসব পেটি অফেন্স হয় সেই কেসগুলো সামারি ট্রায়ালের মধ্যে পড়ে না, তার জন্য স্বতন্ত্র মেথড চালু রয়েছে। আমার বক্তব্য হল, যদি মাননীয় মন্ত্রী পরিবর্তনটা আনতেই চাইতেন এসব ছোট ছোট কেসগুলি ডিসপোজ অফ করবার জন্য তাহলে এক হাজার টাকা স্যুইটেবল্ একটা অ্যামাউন্ট নয়, এটা বাড়িয়ে পাঁচ হাজার টাকা করা উচিত ছিল। ২০৬(২)-য়ে বলা আছে—"If in the opinion of a magistrate taking cognizance of a petty offence, the case may be summarily disposed of under sec. 260, the magistrate, shall, except where he is, for reasons to be recorded in writing of a contrary opinion, issue summons to the accused requiring him either to appear in person ....." তার মানে, একবার সামন ইস্যু করবার পর উকিলরা ডাইরেক্ট ফাইল করতে পারবেন। তাই বলছি, এই বিলের উদ্দেশ্যটা কি সেটা স্টেটমেন্ট অফ অবজেকটস অ্যান্ড রিজনস-এ বলা নেই। উনি বলেছেন—In order that an effective use of the special summons, as contemplated in that section may be made, it is necessary to raise the amount. এর মানে, পাঁচ হাজার টাকার কেসও পেটি কেস হতে পারে, সুতরাং সেখানে এক হাজার টাকা করে কতদূর কি করতে পারেন জানি না। আমরা জানি যে, আই.পি.সি. এবং সি.আর.পি.সি. কনস্টিটিউট দি মেজর ক্রিমিনাল লজ্ ইন দি কান্ট্রি। আমরা যখন ল নিয়ে আলোচনা করছি, অ্যামেন্ডমেন্ট আনছি, তখন ধরেই নিচ্ছি যে, দি রুল অফ দি ল উইল বি এস্টাব্লিশড্। কিন্তু পশ্চিমবঙ্গে পেটি কেস ডিসপোজ অফ নিয়ে ভেবে লাভ কি? পশ্চিমবঙ্গে রুল অফ ল—সেটাই তো ভেঙ্গে পড়ছে। সেখানে আই.পি.সি., সি.আর.পি.সিতে কি নিয়ে আসবেন? পুলিশ কি এখানে এটা মেনে চলেন? তারা তো সি.পি.এমের লোকাল কমিটির ডিক্টেটসে চলছেন। অপরাধীদের এখানে সাজা হয়? সাজাপ্রাপ্ত অপরাধীদের পর্যন্ত আপনারা ছেড়ে দিচ্ছেন। বামফ্রন্ট সরকারের কনট্রিবিউশন হচ্ছে এটাই। বেসিক্যালি রুল অফ ল এখানে ভেঙ্গে দিয়েছেন। সাঁইবাড়ির কেসের কনভিকটেড প্রিজনারদের, হেডমাস্টার হত্যা কেসের অপরাধীদের রাজনৈতিক বন্দি বলে একজিকিউটিভ ডিসিসনে রিলিজ করে দিলেন! আপনি তখন আইন মন্ত্রী ছিলেন। তাহলে পলেটিকাল কারণে খুন করাটা খুন নয়? ইজ দিস

দি রুল অফ ল? পলেটিকাল পারসন খুন করলে খুন নয়, নন্‌-পলেটিকাল পারসন খুন করলে খুন! তাহলে সি.পি.এমের ক্ষেত্রে এক আইন, অ-সি.পি.এমের ক্ষেত্রে ভিন্নরকম আইন। কিন্তু আর্টিকেল ১৪তে 'ইক্যুয়ালিটি বিফোর দি ল'-এর কথা বলা আছে, আইনের চোখে সকলে সমান হবে। সি.পি.এমের চাখে কিন্তু এটা সমান হয় না। এই আইনগুলো যে ইমপ্লিমেন্ট করবেন অফিসাররা, কিন্তু সেটা যদি তাঁরা করেন তাহলে সি.পি.এমের আমলে তারা টিকতে পারবেন? দিস ইজ দি কনডিশন টুডে। সুতরাং এই আইনবলে কতদূর কি করতে পারবেন জানি না, কারণ রাজ্যে আইন-শৃঙ্খলার কিছু নেই, আইনের সহায়তা কেউ পাচ্ছেন না, পলেটিকাল গ্রাউন্ডে অপরাধীরা ছাড়া পেয়ে যাচ্ছে, সি.পি.এম. অফেন্স করলে অফেন্স হয় না। সম্প্রতি রুলিং পার্টির একজন এম.এল.এ. লোকজন নিয়ে গিয়ে নৈহাটি থানার গরিফা ফাঁড়ি আক্রমণ করলেন। তাঁর বক্তব্য, ইয়ং এস.ডি.পি.ও. অপরাধীদের ধরেছে, যাদের মধ্যে রয়েছেন সি.পি.এম. লোকাল কমিটির সেক্রেটারি। তিনি অস্ত্রশস্ত্র মজুত করেছিলেন

[2-40—2-50 P.M.]

এর বিরুদ্ধে প্রতিবাদ জানাতে তিনি ফাঁড়ি আক্রমণ করলেন। এম.এল.এ'র যে কেস হয় আপনি জানেন যে ক্রিমিন্যাল কোড, আই.পি.সি-তে বলা আছে যে কোনটা বেলেবল, আর কোনটা নন-বেলেবল। কোনটা কগনিজেবল, আর কোনটা নন-কগনিজেবল, এম.এল.এ'র বিরুদ্ধে নন-বেলেবেল ওয়ারেন্ট বের হওয়া উচিত ছিল। কিন্তু কি হল? যখন চার্জশিট দেওয়া হল তখন এই এম.এল.এ-কে বেলেবল চার্জশিট দেওয়া হল। তার ফলে এম.এল.এ. অ্যারেস্ট হলেন না। কি হল? সেই এস.ডি.পি.ও, যিনি ব্যারাকপুর সাব-ডিভিসনে অপারেশন অ্যাসট্রা চালু করেছিলেন, গুন্ডাদের কাছ থেকে অস্ত্র উদ্ধার করেছিলেন, সেই তরুন এস.ডি.পি.ও কে ট্রান্সফার করে আই.বি-তে পাঠিয়ে দেওয়া হল এবং বলা হল যে তুমি শুধু রিপোর্ট লেখ। তার কোনও পোস্ট নেই, তাকে স্পেশ্যাল অফিসার হিসাবে অ্যাপয়েনটেড করা হল এটাতে কি রুল অব ল মেনটেন করা হচ্ছে? আর একটা ঘটনা রায়গঞ্জে কি ঘটেছে? মাস আগে একই ঘটনা ঘটেছে। সেখানে আপনাদের এম.এল.এ, তিনি আবার রাষ্ট্রমন্ত্রী, তিনি নিজে গিয়ে ও.সি'র চেয়ার দখল করে নিয়েছেন। সি.পি.আই (এম)-এর লোকাল কমিটির জন সদস্য, তারা তার পাশের চেয়ার দখল করেছে। তারা পুলিশকে গিয়ে বলছে তোমাদের কাজ করতে হবেনা। এদের কি দরকার আছে? হোয়াট ইজ দি নীড অব দি ক্রিমিন্যাল প্রসিডিওর? আপনাদের পার্টি থেকে কোড করে দিন না, সেই আইন অনুযায়ী পুলিশকে চলতে হবে। যারা পারবে, তারা পারবে। আর যারা পারবেনা, তারা পারবে না আজকে যে কয়জন অনেস্ট অফিসার আছে, যারা অপরাধিদের শাস্তি দেবার চেষ্টা করছে তাদের বিরুদ্ধে ঐ একই ব্যবস্থা নেওয়া হচ্ছে। অনেস্ট পুলিশ অফিসার যে নেই তা নয় নজরুল ইসলাম এখন ডি.সি স্পেশ্যালে আছেন। তিনবার তাকে ট্রান্সফার করা হয়েছে আজকে যারা অপরাধিদের ধরছে তাদের বিরুদ্ধে বারবার আপনারা ট্রান্সফারকে অস্ত্র হিসাবে ব্যবহার করছেন। অনেস্ট অফিসারদের আপনারা সরিয়ে দিচ্ছেন। এখন দক্ষিণ ২৪ পরগনার এস.পি'র বিরুদ্ধে লেগেছেন। আপনাদের কি রকম অফিসার পছন্দ? যারা আই.পি.সি সি.আর.পি.সি মানেনা, আপনাদের নির্দেশ মেনে চলবে, সেই রকম অফিসার আপনাদের

পাচ্ছে। আমি গত বছরের মেডিক্যাল কলেজে ভর্তির একটা লিস্ট দেখছিলাম। তাতে দুইজন আই.পি.এস অফিসার, তাদের ছেলেমেয়েরা মুখ্যমন্ত্রীর কোটায় ভর্তি হয়েছিলেন। একজন কোনও জেলার এস.পি, আর একজন কলকাতা পুলিশের বড় পোস্টে আছেন। তারা ডাইরেক্টলি গভর্নমেন্টের কাছ থেকে ফেভার নিতে চাচ্ছেন। আই.পি.এস অফিসারদের আপনারা এই ভাবে সুযোগ দিচ্ছেন। তলার লেভেলের লোকেরা, যারা ডোমিনেটেড বাই নন-গেজেটেড পুলিশ অ্যাসোসিয়েশন তাদের আপনারা এই সুযোগ করে দিচ্ছেন। মানুষের ছেলে-মেয়েদের নিয়ে একটা দুর্বলতা থাকে। তাদের সুযোগ দিলে তারা আর কিছু করতে পারবে না। পুলিশ অফিসারদের মধ্যে যারা দুর্নীতিগ্রস্ত তাদের বিরুদ্ধে এই হাউসে বারবার অভিযোগ করেছি। পুলিশ অফিসাররা এই টাকা মাহিনা পায়। তারা কয়েক লক্ষ টাকা দিয়ে সল্ট লেকে বাড়ি করছে। একটাও ভিজিলেন্সে পাঠিয়েছেন? একটা সম্পর্কে কোনও ব্যবস্থা নিয়েছেন? সেই ব্যবস্থা আপনারা করেন নি। তার কারণ আপনাদের উদ্দেশ্য হচ্ছে যে স্টেট-এর রুল অব ল-এর বেসিসটাকে ভেঙ্গে ফেলা এবং তার ফলে কেউ শাস্তি পাচ্ছে না। আমি হাউসে মঙ্গলকোটের ইগর রায়ের ঘটনা উল্লেখ করেছিলাম। আপনাদের একজন এম.এল.এ, তিনি একটা সরকারি সংস্থার এখন চেয়ারম্যান হয়েছেন। তিনি একটা জ্যাকেট পরেছিলেন। সেই জ্যাকেটের বোতামের চেনটা খোলা। সেই অবস্থায় দাঁড়িয়ে তিনি বলছেন, আগুন দেত, সেই রামায়নের মতো টি.ভি সিরিয়ালে যেমন দেখা যায় ঘরগুলি এক এক করে জ্বলে উঠছে। দ্যাট এম.এল.এ হ্যাজ নট বীন অ্যারেস্টেড টিল। হোয়ার ইজ দি আই.পি.সি, সি.আর.পি.সি? এই হচ্ছে আইনের শাসন, এই হচ্ছে কোড অব ক্রিমিন্যাল প্রসিডিওর, এই নিয়ে মন্ত্রী চিন্তিত। একটা পেটি কেসে কি হয়? একটা পেটি কেস হবে, তাতে মাল রাখল, না রাখল, এটা নিয়ে আপনারা চিন্তিত। আপনাদের আমলে অপরাধীরা সাজা পাচ্ছে না। এই ঘটনা দিনের পর দিন ঘটছে। আমি আর একটা উদাহরণ দিই। করান্দা গ্রামে, আপনার ওখানে ৪টি লোককে পুড়িয়ে মেরেছেন। যারা মেরেছে তাদের আজ পর্যন্ত কোনও শাস্তি হয়েছে? কোনও শাস্তি হয়নি। করান্দা আপনার বিধানসভা কেন্দ্রে। আপনারা পুড়িয়ে মেরেছেন। এই হচ্ছে আইনের শাসন। মানুষ ন্যূনতম নিরাপত্তা পায়না। পুলিশ কোনও অ্যাকশন নিতে সাহস পায়না।

পুলিশকে কত ফ্রি ক্ষমতা দেওয়া হয়েছে! অত্যাচার করলে কিছু বললে চলবে না। ১৩ জন ছেলেকে গুলি করে মারল। একটা পুলিশ রেগুলেশন আছে, পুলিশ সিচুয়েশন অনুযায়ী গুলি চালায়, পুলিশ গুলি চালাবার একটা নর্মস আছে। পুলিশ সেই জায়গার সিচুয়েশন অনুযায়ী গুলি চালাতে পারে। সেখানে যদি তাদের লাইফ থ্রেটেন্ড হয় তাহলে গুলি চালাতে পারে। কিন্তু মুখ্যমন্ত্রী এই হাউসে দাঁড়িয়ে বললেন রাইটার্স বিল্ডিং দখল করতে যাচ্ছিল তাই গুলি চালিয়েছে, ভবিষ্যতে করতে গেলে গুলি করব। ২১ জুলাই কি ঘটনা ঘটেছে আমি পুলিশ বাজেটের দিন বলব। সেই দিন কটা পুলিশ ইনজিওর্ড হয়েছে? উনি বললেন রাইটার্স বিল্ডিং দখল করতে এসেছিল তাই ব্যবস্থা নিয়েছি। রাইটার্স যারা দখল করতে যাবে তাদের হাতে যদি মারাত্মক অস্ত্রশস্ত্র থাকে তাহলে দু-একজন পুলিশ মারা যাবে বেশ কয়েকজন বুলেট ইনজুরি নিয়ে হাসপাতালে ভর্তি হবে। একটা পুলিশও কি এইভাবে হাসপাতালে ভর্তি হয়েছে? কিছু পুলিশ ইঁটের আঘাতে আহত হয়ে ভর্তি হয়েছে। ইঁটের

আঘাত ছাড়া অন্য কোনও আঘাতে পুলিশ ভর্তি হয়েছে এটা দেখাতে পারবেন না। পুলিশের একটা নর্মস আছে গুলি চালাবার, নিয়ম আছে। কিন্তু টিগার হ্যাপি পুলিশ ইচ্ছামতো গুলি চালিয়েছে, কোনও ব্যবস্থা হচ্ছে না। ইঁটের আঘাত খেয়ে গুলি চালাবে এটা কি গণতন্ত্র? এইভাবে চলতে পারে না। আইনের শাসন ভেঙে দিয়েছেন। একদিকে সি.পি.এম-এর লোকেরা খুন করলে, বাড়ি পোড়ালে কোনও ব্যবস্থা হবে না অন্য দিকে যারা বিক্ষোভ করে তখন একটা বোমা না ছুঁড়লেও ২০০ রাউন্ড গুলি চলে। এইভাবে আপনারা পুলিশকে ব্যবহার করছেন। প্রকৃতপক্ষে আইনের শাসনকে ভেঙে দিচ্ছেন। [ * * * ] ব্যাপারে দেখুন। তেলিনীপাড়া জুট মিলের শ্রমিকরা মাইনে পাচ্ছে না, তারা বিক্ষোভ দেখালো, কিছু মারধোর হল, কিছু ভাঙচুর করল, তাতে একজন পুলিশ মারা গেল। পুলিশ যে মারা গেল এটা খুবই দুঃখের কিন্তু পরের দিন পুলিশ কি করল? সেই [ * * * ] নামে শ্রমিককে ১০ই অক্টোবর ১১১ পুলিশ তুলে নিয়ে গেল, বাবা মা এবং বউ-এর সামানে থেকে তুলে নিয়ে গেল। আজ মাস হয়ে গেল সেই [ * * * ] পাওয়া যাচ্ছে না। আমরা হাইকোর্টে কেস করেছি। সকলে বলছে [ * * * ] পুলিশ খুন করেছে। আজ পর্যন্ত তাকে পাওয়া যায় নি। আইনের শাসন এমনই যে পুলিশ মানুষকে ধরে নিয়ে যাচ্ছে তার কোনও ট্রেসই পাওয়া যাচ্ছে না। কেরলে একজন রাজনকে হত্যা করার জন্য মুখ্যমন্ত্রীকে পদত্যাগ করতে হয়েছিল। আর এখানে [ * * ] পাওয়া যাচ্ছে না আর মুখ্যমন্ত্রী পাখিরালয়ে বেড়াতে যাচ্ছেন চন্দনকে নিয়ে। এখন কি অবস্থা! আপনারা তো মহিলা সংগঠন করেন। পশ্চিমবাংলায় এ.পি.ডি.আর একটা হিসাব দিয়েছে। এখানে যখন নেহারবানু রেপ হয়েছে তখন মুখ্যমন্ত্রী বললেন ১০ বছরে মাত্র একটি এ.পি.ডি.আর রিপোর্ট বার করেছে ৪২টি রেপ হয়েছে বাই পুলিশ পারসোনাল। ক্রিমিনাল প্রসিডিয়োর কোড হচ্ছে, ইন্ডিয়ান পেনাল কোড হচ্ছে আইনের শাসন থাকার জন্য, কি দোষীদের শাস্তি হচ্ছে? সুতরাং আজকে পশ্চিমবাংলায় কোনও রকম আইনের শাসন নেই নুন্যতম যে আইনের শাসন আছে সেটা ভেঙে ফেলার ব্যবস্থা করা হচ্ছে। কি করছেন আইন করছেন কিন্তু বিচার ব্যবস্থাকে থ্রেটেন করছেন, গুলি করছেন। আপনাদের একজন পার্টির নেতা হঠাৎ বিবৃতি দিলেন হাইকোর্টের জাজেরা ঘুস নিচ্ছেন। হাইকোর্টের জাজের বিরুদ্ধে একটা বিবৃতি দিয়ে তাঁদের ভয় দেখিয়ে দিলেন, সরকারের বিরুদ্ধে জাজমেন্ট দিও না, দিলে তোমাদের বিরুদ্ধে এইরকম বলে বদনাম দেব। হাইকোর্টের জাজেদের যদি দুর্নীতি থাকে তাহলে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেবার রাস্তা আছে। এই ভাবে হাইকোর্টের জাজেদের বিরুদ্ধে গালাগালি দিয়ে আইনের যে শাসন ব্যবস্থা তাকে অবহেলা করার চেষ্টা করলেন অবমাননা প্রকাশ করার চেষ্টা করলেন। এটা সি.পি.এম পার্টির অফিসিয়ালী কি নন-অফিসিয়ালী বক্তব্য সেটা জানতে চাই না, [ * * ] বলেছেন। তিনি একজন বড় নেতা জানিনা তিনি কোন গ্রুপে আছেন, তিনি পার্টির অফিসিয়াল বক্তব্যই রেখেছেন।

[2-50—3-00 P.M.]

এর আগে একজন এম.পি., তিনি এখনও এম.পি. রয়েছেন, এর আগে আরামবাগ

[*** Expunged as ordered by the Chair]

[** Expunged as ordered by the Chair]

ম্যাজিস্ট্রেটকে ঘেরাও করে ডিসিসন পরিবর্তন করতে বাধ্য করেছিলেন। সি.আর.পি.তে ব্যবস্থা কি করে নেবেন? এই রাজ্যে সমস্ত আইন ভেঙে গিয়েছে, মানুষের ন্যুনতম নিরাপত্তা পর্যন্ত নেই। এখানে আইনের দেবী, বিচারের দেবী সি.পি.এম.-এর ক্যাডার দ্বারা ধর্ষিতা। এই অবস্থায় আমি মনে করি, মাননীয় মন্ত্রী কোনও সি.আর.পি.সি.র অ্যামেন্ডমেন্ট আনার আগে বলুন পশ্চিমবাংলায় আইনের শাসন প্রতিষ্ঠিত হবে। এই ব্যাপারে সি.পি.এম. কমিটেড কিনা? এই রাজ্যে দিন-দুপুরে ঘরবাড়ি জ্বালিয়ে দেওয়া হচ্ছে, মহিলা ধর্ষিতা হচ্ছে, হাইকোর্টের জজদের উপরে আক্রমণ হচ্ছে। এই সমস্ত ব্যাপারে ব্যবস্থা নেবেন কিনা এটা আমরা জানতে চাই। তাই একটা অকিঞ্চিৎকর সি.আর.পি.সি.র অ্যামেন্ডমেন্ট নিয়ে আসতে চান উনি। এটা যদি কম্প্রিহেনসিভ অ্যামেন্ডমেন্ট হত, আইনের শাসন সুরক্ষিত হত, তাহলে তাকে আমরা সমর্থন করতাম।

**মিঃ স্পিকার:** 'বিমান বসু' এবং 'ভিখারি পাশোয়ান' এই দুটো কথা বাদ যাবে। কারণ দুটো ম্যাটারই সাব-জুডিস, হাইকোর্টে বিচারাধীন আছে। এটা নিয়ে আলোচনা করা যাবে না।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী:** মাননীয় স্পিকার মহোদয়, মাননীয় আইনমন্ত্রী ফৌজদারি কার্যবিধি আইনের ২০৬।১ উপধারায় এই যে সংশোধনী আইনটি এনেছেন, এটি খুব সামান্য ব্যাপার। মাননীয় সদস্য সৌগত রায়ের হঠাৎ এই রকমের একটা মাথার মধ্যে দুর্বুদ্ধি তাঁর চাগাড় দিল আর চারটি কথা বলে নিলেন, সেটি ঠিক নয়। ধান ভানতে গেছেন ধান ভানুন। শিবের গীত গাইবেন না। ২০৬ ধারায় যা আছে, ২০৬ ধারায় যে অ্যামেন্ডমেন্ট এসেছে তা এমন কিছু নয়। সি.আর.পি.সি.-র ২০৭ ধারাতে বলা হয়েছে, 'চীফ জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট, মেট্রোপলিটন ম্যাজিস্ট্রেট, ফার্স্ট ক্লাশ ম্যাজিস্ট্রেট' তিনি হচ্ছেন যেখানে হাইকোর্ট থেকে ভারপ্রাপ্ত হবেন, তিনিই করতে পারবেন। এইসব বিচার ব্যবস্থায় কী কী ধারা আছে? ভারতীয় দন্ডবিধির ৩৭৯, ৩৮০ ধারায় বলা আছে যে, চুরি যেখানে দুশো টাকার বেশি নয় সেই রকম ক্ষেত্রে ৪১১, ৪১৫ ধারায় চুরির মাল, ৪৫৪ আর ৪৫৬ ধারায় বাড়ির মধ্যে লার্কিং করে যে জিনিস চুরি করবে সেটা, এবং গালমন্দ দেওয়া—এইসব পেটি ধারায় যিনি সমন প্রাপ্ত হবেন তিনি নিজে হাজির হতে পারবেন অথবা আইনজীবী মারফত হাজির হতে পারবেন। এটি হঠাৎ বামফ্রন্ট সরকার এবং তার মন্ত্রী তিনি এইরকম করে দিলেন তা নয়। আইনটা খুলে দেখুন, ল'কমিশন যে সুপারিশ করেছিলেন—It has been inserted to give effect to the recommendations of the Law Commission that special procedure similar to one... contained in Section 130 of the Motor Vehicles Act, 1939 enabling the accused to plead guilty in absentee in petty cases might be adopted with advantage the following observations were made by the Law Commission in this regard. We consider that the procedure could be adopted the advantage on record to any offence punishable only with fine not exceeding Rs. 1,000/-..... এক হাজার টাকার করার জন্য বলা হয়েছিল। ২য় কথা হচ্ছে, এখন টাকার দাম মাত্র ছ' পয়সা, অর্থাৎ এক আনা মূল্য। এক আনায় ঠেকেছে টাকা। ১৫ গুণ হলে, এটা দেড় হাজার টাকা করলে

ভ্যালুটা ঠিক হত।

আইনমন্ত্রী দেড় হাজার টাকা করলেন যার ভ্যালু অনুযায়ী আপনারা বলছেন ৫ হাজার টাকা হত। আপনাদের কালো টাকা অনেক বেশি, আপনারা বিচারের সম্মুখীন হতে চান না আপনারা আইনজীবীদের চ্যালেঞ্জ করতে চাইছেন এবং কালো টাকা দিয়ে অপরাধ থেকে মুক্ত হতে চাইছেন। পেটি কেসে বড় বড় মামলা পড়ে আছে। এতে মানুষকে হয়রানি হতে হয় এখন টাকার দাম কমে যাচ্ছে। ওই ভ্যালু অনুযায়ী ১০০ টাকাটা এখন ১৫০০ টাকাতে দাঁড়িয়েছে। সেক্ষেত্রে এই আইনটার সংশোধন হওয়ার দরকার। সেখানে আইনমন্ত্রী যা করেছেন ঠিকই করেছেন। মাননীয় সৌগত রায় মহাশয় যেকথা বললেন তার উত্তরে আমি চ্যালেঞ্জ নিয়ে বলতে পারি যে বিনা বিচারে আমরা একটা লোককেও গ্রেপ্তার করে রাখিনি। আপনাদের আমলে বহু লোককে আপনারা গ্রেপ্তার করে রাখতেন। আমারই কনস্টিটুয়েন্সিতে ২০০ থেকে ২০০০ লোককে মাসের মধ্যে বহুবার করে জেলে পাঠিয়েছেন। তাদের বলা হত হয় তোমরা জেলে থাক তা না হলে খুন হউ। আমরাই কনস্টিটুয়েন্সিতে ফ্যান্সি ক্লাবে কতবার খুন করা হয়েছে। আমরা যখন দ্রব্যমূল্য বৃদ্ধির বিরুদ্ধে লড়াই করেছি তখন আমাদের উপরে এই আইনের শাসন চলত। আপনাদেরই একজন ভদ্রমহিলা ও.সিকে মেরে তার টুপি খুলে দিলেন। এখানে ওখানে যা ইচ্ছে তাই কাজ করছেন। আপনারাই আবার বলছেন আমাদের নাকি আইনের শাসন নেই। আপনাদের সময়ে আপনারা কিভাবে নির্বাচন করেছিলেন চিন্তা করুন। সুতরাং আমাদের পশ্চিমবঙ্গে আইনের শাসন আছে এবং এইকথা বলে আইনমন্ত্রী যে প্রস্তাব এনেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় আইনমন্ত্রী পশ্চিমবঙ্গে ক্রিমিনাল প্রসিডিওরের পেটি কেস ২০৬ নং ধারার অ্যামেন্ডমেন্ট এনেছেন। আপাতদৃষ্টিতে এটি খুব সুন্দর জিনিস এবং আমরা মনে করি ছোটখাটো কেসের ব্যাপারে সাধারন মানুষের যে হয়রানি হয় তাতে তাদের কিছুটা আর্থিক দিক থেকে সুবিধা পাবেন। আমাদের আইনমন্ত্রী আপাতদৃষ্টিতে মানুষের কল্যাণ সাধন করছেন কিন্তু বাস্তবিকই কি তাই হচ্ছে? বৃটিশ রাজ থেকেই এই আইনের অনুশাসন শুরু। আপনারা যদিও বৃটিশ রাজকে মানতে চান না, বামপন্থী সরকার পুলিশি রাজ করতে দেবেন না। পুলিশি আইনের সংশোধন করে পুলিশকে সামাজিকীকরণ এবং গণতান্ত্রিকরণ করবেন। তার ফলে আজকে মানুষের রিলিফ হবে। সুতরাং ২০৬ নং ধারা নয়, ১৯০ নং, ২৯০ এবং ২০৭ ধারারও পরিবর্তন করতে পারতেন। সুতরাং আমি মূলত বলতে চাই যে, I am not expert in the law but in the commonsense যেহেতু ক্রিমিন্যাল অ্যাকটিভিটিজ ঘটছে সেই হিসাবে কিছু কিছু অভিজ্ঞতা সংযোজন করতে চাই। সেক্ষেত্রে সৎ উদ্দেশ্য থেকেই ক্রিমিন্যাল অ্যাকটিভিটির উপরে ক্রিমিন্যাল প্রসিডিউর করেছেন। এবং তার উপরে ভিত্তি করে সি.আর.পিসি এবং আই পি.সির উপরে কম্প্রিহেনসিভ বিল আনলে সামগ্রিকভাবে পুলিশি আইনকে পুলিশি রাজকে সত্যিকারের গণতান্ত্রিকরণ করতেন। সেইভাবে যদি টোটাল কম্প্রিহেনসিভ বিলটা আনতেন এবং সাবমিট করতেন তাহলে ভাল হত।

[3-00—3-10 P.M.]

আপনারা একটা অ্যাডভাইসারি বোর্ড করুন, বিভিন্ন জায়গায় তো অ্যাডভাইসারি বোর্ড আছে, আপনাদের পুলিশকে নিয়ে সাধারণ মানুষের মধ্যে একটা হয়রানি আছে, আমরা অনেক জায়গায় দেখি অ্যাডভাইসারি বোর্ড আছে, সেখানে সাধারণ মানুষ পার্টিসিপেট করছে। এখানে সি.আর.পি.সি. নামে যা হচ্ছে তাতে সাধারণ মানুষ হয়রানির স্বীকার হচ্ছে। যে ব্যক্তি হয়ত জড়িত নয়, তাকে জড়িয়ে দেওয়া হচ্ছে, যিনি মার্ডার কেসের আসামী নন তাকে আসামী করে দেওয়া হচ্ছে, যিনি রেপ কেসের সঙ্গে জড়িত নয়, তাকে রেপ কেসে জড়িয়ে দেওয়া হচ্ছে। পলিটিক্যাল ট্রিটমেন্টের সুযোগ পাচ্ছে পুলিশ। এক্ষেত্রে আপনারা কি করছেন? একটা ছোট্ট কেসে সেখানে ২।৪।৬ বছর হয়ত হয়রানি হত, ল-ইয়ারদের পকেটে ম্যাকসিমাম টাকা যেত, সেখানে ১ হাজার টাকা দিয়ে কেউ যদি লাঘব হয় তাহলে ভাল। কিন্তু টোটালিটিটা বলুন, আরও ভাল ভাবে যাতে পুলিশকে ব্যবহার করা যায় সেটা কি কিছু ভেবেছেন? আপনারা তো সি.আর.পি.সি. কে পলিটিক্যালি অ্যাপ্লাই করছেন। আজকে সৎ উদ্দেশ্যে আপনারা যেটা করছেন মানুষের স্বার্থে যে অ্যামেন্ডমেন্ট করছেন, টু গেট রিলিভ কোর্টে যেতে দেব না, হাজার টাকা দিয়ে দিলে মানুষ হয়রানি থেকে বাঁচবে। কিন্তু অনেক আই.পি.এস. অফিসার আছে যেমন নারায়ণ ঘোষ, নুরুল ইসলাম, সঞ্জয় মুখার্জি, এইরকম অসংখ্য পুলিশ অফিসার আছেন যারা আইনের ধারায় যাতায়াত করতে পারছেন না, সেইগুলি কি আপনারা দেখছেন না। বহু পলিটিক্যাল কেস আছে হেভি কেস আছে সেই সমস্ত কেসগুলির ব্যাপারে আপনারা মাথা ঘামাচ্ছেন না—কেন? এই সমস্ত কেসগুলির ব্যাপারে আপনারা মানুষকে রিলিভ দিতে পারছেন না। আজকে টোটাল পলিটিক্যাল রাজ্যে পরিণত হয়েছে, এই সিচুয়েশনটাকে চেঞ্জ করা দরকার। আপনারা সরকারি কেসগুলির ব্যাপারে কোটি কোটি টাকা ব্যয় করছেন, সেইগুলির আজ পর্যন্ত কোনও রিলিভ হচ্ছে না। আমি একবার জানতে চেয়েছিলাম, সরকারি যে সমস্ত কেসগুলি আছে তার জন্য আপনারা কত ব্যয় করছেন, কতটা জয়লাভ করছেন, কতটা রিলিভ দিতে পেরেছেন? আজকে এই খাতে কোটি কোটি টাকা সরকারের ব্যয় হচ্ছে, সেইজন্য আমি বলব আপনারা কি মনে করেন না ব্রিটিশ যুগ থেকে যে আইন ব্যবস্থা চলে আসছে, সেই আইন ব্যবস্থায় বর্তমানে একটা চেঞ্জিং সিচুয়েশন হওয়া দরকার, আইনের পরিবর্তন করতে হবে। সি.আর.পি.সি.কে পরিবর্তন করার দরকার আছে। এই গণতান্ত্রিক দেশে পুলিশ অফিসাররা ঠিক মতোন কাজ করতে পারছেন না, আপনারা বামপন্থী ধারায় বলে যাচ্ছেন দোষীকে ধরা হচ্ছে, কিন্তু পুলিশ অফিসাররা তারা গ্রেপ্তার করতে পারছেন না, ক্রিমিনাল অ্যাকটিভিটিসে আপনাদের লোকেরাই জড়িত থাকছে, তাদেরকে আপনারা ধরতে দিচ্ছেন না। সেইক্ষেত্রে আপনাদের বিবেক কিছু বলে না। আপনারা দেখবেন, সল্ট লেকে লক্ষ লক্ষ টাকায় বাড়ি হচ্ছে, বিভিন্ন শহরে ব্যবসা বাণিজ্য হচ্ছে, এই ব্যাপারে আপনারা তো ভিজিলেন্স বসাচ্ছেন না? আজকে আই.পি.এস., আই.এ.এস. অফিসাররা লক্ষ লক্ষ টাকা খরচ করে বাড়ি করছে তাদের কেন আপনারা ধরতে পারছেন না, সেটি অফিসাররাও লক্ষ লক্ষ টাকা খরচ করে বাড়ি করছে, সি.আর.পি.সি. এখানে কি করছে, আপনারা অ্যারেস্ট করছেন না, ভিজিলেন্সও বসাচ্ছেন না। বামপন্থী আমলে আপনারা আইনের শাসন জারি করতে চাচ্ছেন, মানুষ রিলিভ পাচ্ছে? আমজনতাকে তো পলিটিক্যালি

ট্রিটমেন্ট হচ্ছে। দি রুল অফ ল ইজ নট এস্ট্যাব্লিশড ইন দি প্রপার সেন্স টু মেইনটেইন ল. আজকে সি.আর.পি.সি.তে যা লেখা আছে সেই হিসাবে আপনাদের লোকেদের ক্রিমিনাল অ্যাকটিভিটিস হলে সেটা মানা হচ্ছে না, সেইজন্য মানুষের ক্ষোভ, মানুষের যন্ত্রণা বাড়ছে আজকে মঙ্গলকোটে সেখানে আগুন জ্বলল, মেদিনীপুরে সেখানে বাড়ি পুড়ে ছাই হয়ে গেছে, সেখানে আপনারা কাউকে অ্যারেস্ট করতে পারছেন না। সেখানে সি.আর.পি.সি. আইনে কিছু হচ্ছে না। সেখানের কোনও উত্তর নেই কেন? আজকে যদি কোনও আই.পি.এস. অফিসার দোষী হয়ে থাকে তাহলে সেখানেও আপনারা বলুন। আই.এ.এস., আই.পি.এস. অফিসার তারা যতটা কাজ জানে, যতটা শিক্ষা তাদের আছে, সেই অনুযায়ী তারা আজকে কাজ করতে পারছেন না টু মেইনটেইন দি রুল অফ ল। আজকে তাদের অবস্থা হচ্ছে নির্দিষ্ট কোনও জায়গা নেই, তারা আজকে এখানে তো, অন্য দিন আবার দেখা যাচ্ছে ওয়ান ফাইন মর্নিং-এ তারা অন্য জায়গায় ট্রান্সফার হয়ে যাচ্ছে, এই তো পুলিশের অবস্থা, এই হচ্ছে আপনাদের শাসন ব্যবস্থা।

আপনাদের পুলিশ আজকে সাধারণ মানুষকে রিলিফ দিতে পারছে না। এল.সি.এসের নির্দেশ মতো তারা গাইডেড হচ্ছে, তাদের কাজ করতে হচ্ছে। সেইজন্য আপনাদের কাছে এই কথা বলতে চাই, আপাতদৃষ্টিতে এটা নজির হতে পারে, কিন্তু আপনারা বুকে হাত দিয়ে বলুন, আই.পি.সি যা ব্রিটিশ রাজ থেকে চলে আসছে সেই সমস্ত জিনিসগুলোকে আপনারা অ্যামেন্ডমেন্ট করছেন, বামপন্থী সরকার সেগুলোর সম্পর্কে সামগ্রিকভাবে ভাবছেন না কেন? আপনারা নতুন দৃষ্টান্ত স্থাপন করুন, নতুন দিগন্তের সূচনা করুন। মানুষ আশা করে ব্রিটিশ পুলিশ রাজ খতম হোক। মানুষ পরিবর্তনশীল, সমস্ত রকম গণতন্ত্রীকরণ এসে গেছে, মানুষের চিন্তা-ভাবনার পরিবর্তন হয়ে গেছে। আর মান্ধাতা আমলের পুলিশ আইন দিয়ে মানুষকে জব্দ করতে চাইবেন এটাকে আমরা সমর্থন করতে পারি না। তাই এটাকে আমরা সমর্থন করতে পারছি না।

**শ্রী নির্মল দাস :** স্যার, আমি প্রথমে কোড অফ ক্রিমিনাল প্রসিডিওর অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯৪, যেটা আমাদের মাননীয় বিচারমন্ত্রী এখানে এনেছেন, আমি তা সমর্থন করছি। আসলে যে জিনিসটা বলা উচিত, সেটা হচ্ছে—'এ কি কথা শুনি আজ মন্থরার মুখে।' আজকে আইনের শাসনের কথা পশ্চিমবাংলার কংগ্রেস বলছে। কোথাকার কংগ্রেস? না পশ্চিমবাংলার কংগ্রেস। এক সময় যে কংগ্রেসের নেতা ছিল সিদ্ধার্থশঙ্কর রায়, যে কংগ্রেসের নেত্রী ছিলেন ইন্দিরা গান্ধী। জরুরি অবস্থার কথা আমরা জানি, কিন্তু এখানে যেভাবে বলা হল মনে হল এই সমস্ত নষ্ট করার মূলে ঐ বামপন্থীরা। প্রকৃতপক্ষে বর্তমানে যে ধনবাদী ব্যবস্থা, যে রাষ্ট্রব্যবস্থা, যে সংবিধান তৈরি করেছিল, সেই সংবিধানকে বলাৎকার করে, সেই সংবিধানকে ধ্বংস করে, আজকে যারা আইনের শাসন নষ্ট করছেন, তাদের নাম কি? তার নাম হচ্ছে কংগ্রেস। আমরা দেখেছি ৪৫ বছরের মধ্যে বেশির ভাগ সময়ই শাসন ক্ষমতায় ছিল কংগ্রেস পার্টি। কিন্তু আজকে বলা হচ্ছে বামপন্থীরা আইনের শাসনকে বিকৃত করছে। আইনের শাসনকে বিকৃত-করার ব্যবস্থাপক তো আপনারাই। যারা ক্রিমিনাল তাদের ব্যাপারে সরকার কিছু উদ্যোগ গ্রহণ করেছেন, তার ব্যাপারে বিরোধিতা করা হচ্ছে। ভারতবর্ষের

সাধারণ মানুষের ১০ হাজার কোটি টাকা যারা নষ্ট করল, নয়ছয় করল সেই মন্ত্রীদের বিরুদ্ধে কী ব্যবস্থা নেওয়া হল? তাদের বিরুদ্ধে একটাও কেস করা হয়েছে কি? আজকে আইনের শাসনকে কারা ধ্বংস করছে। এখানে আমরা দেখেছি নকশাল দমনের নামে, এমার্জেন্সীর সময় দশ হাজার নওজোয়ান ছেলেকে হত্যা করা হয়েছে। তার নেতৃত্ব করেছে কারা, সিদ্ধার্থ রায় সরকার কারা। আমরা দেখেছি পাঞ্জাবে উগ্রপন্থী দমনের নামে অনেক মানুষকে হত্যা করা হয়েছে। তার নেতৃত্ব দিয়েছে কে? না সিদ্ধার্থশঙ্কর রায় আবার কে। এগুলো আজকে ভুলে গেলে চলবে না। আমরা দেখছি নিজেদের মধ্যে ক্ল্যাশ হচ্ছে, বলা হচ্ছে আজকে অমুক নেতার জীবন সংশয়। কিন্তু জীবন সংশয় আপনাদের জন্যই। যদি হত্যাকান্ড ঘটে তখন আপনারা দোষ চাপাবেন বামপন্থীদের উপর, বিভিন্ন দলের উপর। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ব্যবস্থার উপর আমরা আছি, ধনবাদী ব্যবস্থা, এই ব্যবস্থায় বলা হয়েছে একটা সময় মানুষের জন্য আইন। কিন্তু আজকে পরিণত হয়েছে আইনের জন্য মানুষ। আইনের জন্য মানুষ তার প্রবক্তা আপনারাই। আমরা মনে করি সামগ্রিকভাবে একটা পরিবর্তনের কথা এবং এই ব্যাপারে সরকারের পক্ষ থেকে উদ্যোগ নেওয়া হয়েছে। সঙ্গত কারণে আজকে যখন আইনের শাসনের কথা বলা হয়েছে, তখন আমরা লক্ষ্য করছি, এমনকি ছিন্নমস্তা কালির মতো

[3-10—3-19 P.M.]

আইন সভার পবিত্রতাকেও আপনারা নষ্ট করেছেন। সঙ্গত কারণে আপনাদের ঐ সমস্ত ধরনের কাহিনী শোনা পশ্চিমবাংলার মানুষ কিছুতেই গ্রাহ্য করবে না। সেইজন্য মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে প্রস্তাব এনেছেন, যে বিল এনেছেন, আমি জানি সেই বিল এলেই সামগ্রিক পরিবর্তন করা যাবে না। আমরা জানি হাজার হাজার লক্ষ লক্ষ কেস ঝুলছে, সেখানে আইন প্রকৃতপক্ষে বিলম্বিত। বিলম্বিত আইনের বিচার মানে হচ্ছে অবিচার, সেই অবস্থার সৃষ্টি হয়েছে। সেটাকে পরিবর্তন করার কথা চিন্তা করতে হবে। তার প্রতিকারের ক্ষেত্রে যাতে নিরপেক্ষ পরিচ্ছন্নতা আসে, সেই অবস্থার সৃষ্টি করতে হবে। আপনারা বলেছেন যে এখানে কোনও মন্ত্রী কোনও আমলে কোনও অফিসারকে কি পরিবর্তন করে কি মামলা হয়েছে, বামফ্রন্ট সরকার হস্তক্ষেপ করছে, আমি সবিনয়ে বলতে চাই সুপ্রীম কোর্টের বিচারপতি ঘুস নিয়েছেন, সেই বিচারপতির বিরুদ্ধে পার্লামেন্টে ইমপিচমেন্ট এনেছেন, সেই ইমপিচমেন্টে কারা নিরপেক্ষ ভূমিকা অবলম্বন করেছেন, নিরপেক্ষ থাকা মানে হচ্ছে ঐ সমস্ত সুমপেন ঐ সমস্ত দুর্নীতিবাজ তাদেরকে সমর্থন করা। সেই কাজটা আপনারা করছেন এবং সঙ্গত কারণে সেই জন্যই ধনবাদী ব্যবস্থার ধারক বাহক কংগ্রেস। কংগ্রেস আজকে গোটা সমাজটাকে অবক্ষয়ের জায়গায় নিয়ে এসেছে, তারা আইনের শাসন জানবে না তাদের মতো করে না চললে, আইনের শাসন ধ্বংস হবে, সেইজন্য আপনাদের বিরুদ্ধে, আপনারা যারা সৃষ্টি করেছিলেন, তাদের বিরুদ্ধে আজকে যারা এই ব্যবস্থার বিরুদ্ধে কথা বলেন, যারা সামগ্রিক পরিবর্তনের কথা বলেন, সমগ্র সমাজের পরিবর্তনের কথা বলেন, তাদেরকে আজকে গার্ড দিতে হচ্ছে এই ব্যবস্থাতে এটাই হচ্ছে ট্রাজেডি। সেইজন্য আমি আবার মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন, সেই বিলকে সমর্থন করে এবং আপনাদের বক্তব্যের বিরোধিতা করে

আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবদুল কায়ুম মোল্লা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বিলটা এসেছে এটা ক্ষুদ্র হলেও এর অনেক উদ্দেশ্য আছে। আমাদের মাননীয় বিরোধী পক্ষের যারা বক্তব্য রাখলেন, ওরা সমর্থন করার নামে সমর্থন করলেন না। ওরা বলতে চাইলেন আমাদের মাননীয় সৌগত রায় বলতে চাইলেন যে এটা ৫ হাজার টাকা হল না কেন? পেটি কেস কাকে বলে এটা যদি ভাল করে উপলব্ধি করতেন—এই বিলটার উদ্দেশ্য ছিল ৭৩ সালে ২০৬ ধারা আনার কারণ হল যে পেটি কেসগুলো দ্রুত নিস্পত্তি করা। করে সেই কথা বলা হল যে ১০০ টাকা পর্যন্ত যাদের ফাইন, সেইগুলো সমন প্রসিডিওর করে শীঘ্র তাদের ফাইন নিয়ে শেষ করে দিতে পারবে। পেটি কেস বলছে, সেইগুলো যাদের ফাইন হবে এক হাজার টাকা এবং সেখানে কোনও জেলের ব্যবস্থা নেই। সেইগুলো হবে পেটি কেস। আর এখানে বলা হয়েছে ১০০ টাকা পর্যন্ত পারবে। সেইজন্য আমরা বলছি পেটি কেস নিস্পত্তি যদি করতে হয় তাহলে আইনের মূল পেটি কেস যাকে বলে এক হাজার টাকা ফাইন এবং সেখানে জেলের ব্যবস্থা নেই, সেইজন্য আমরা এক হাজার টাকা পর্যন্ত নিয়ে এসেছি। কারণটা হচ্ছে এখানে যে সমস্ত রকমের পেটি কেস ম্যাজিস্ট্রেট, যাদের এই ক্ষমতা দেওয়া হচ্ছে এবং মনে করলে দ্রুত নিস্পত্তি করে দিতে পারবে। এমন মোকৰ্দমা আছে যে দ্রুত নিস্পত্তি হচ্ছে না, যাদের ফাইন হবে ২০০ টাকা, ৩০০ টাকা এইরকম করে এক হাজার টাকা, এরা পারছে না এবং সেইগুলো ম্যাজিস্ট্রেটরা যদি মনে করেন যে দ্রুত শেষ করে দেওয়া যায় এবং পাবলিক মনে করেন যে এই সমস্ত কেসে এই ধরনের হ্যারাশ হবার কোনও কারণ নেই, সেইজন্য আমরা পেটি কেসের যে ফর্মুলা আছে, সেই ফর্মুলা এক হাজার টাকা পর্যন্ত বাড়ানো হয়েছে। এটা কেবলমাত্র আমাদের মাথায় আসেনি, যে জাসটিস ম্যালিম্যাথ কমিটি বসেছে তারা বিভিন্ন আইনের আলাপ আলোচনার মধ্যে দিয়ে এটাই সুপারিশ করেছে যে এটার এক হাজার টাকা হওয়া উচিত। সেইজন্য আমরা এটা এক হাজার টাকায় নিয়ে এসেছি অন্য কারণে নয়। এটা দিয়ে দ্রুত গতিতে আমরা পেটি কেসের নিস্পত্তি করব। এখানে যে প্রসঙ্গ উঠেছে, আপনারা গোটা ক্রিমিন্যাল কোড এবং আই.পি.এস. এবং ইন্ডিয়ান পেনাল কোড এটা পরিবর্তন করার কথা বলছেন, এই পরিবর্তনের ক্ষমতা আমাদের নেই, এটা সম্পূর্ণ সেন্ট্রাল অ্যাক্ট, এটা সেন্ট্রাল গভর্নমেন্ট পরিবর্তন করতে পারেন। আমরা যেটা করলাম, এটাও সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে পাঠাতে হবে অ্যাসেন্টের জন্য। অতএব সেন্ট্রাল অ্যাক্ট পরিবর্তন করার ক্ষমতা আমাদের নেই। সমস্ত ভারতের উপরের আইন যা আমাদের উপর চাপিয়ে দেওয়া হয়েছে, তার একটা অঙ্গ রাজ্য পশ্চিমবাংলা, আমরা সেই আইনের আবর্তের মধ্যে চলছি। এখানে আমাদের যদি বলা হয় আপনারা পরিবর্তন করুন, এটা বলা আদৌ উচিত নয় এবং এটা বলা উচিত কি না, নিশ্চয়ই বিবেচ্য বিষয়। এই ব্যাপারে অনেক কথা এসে গেছে। এখানে বলা হয়েছে আইনের কোনও ব্যবস্থা আছে কি না, এখানে বলা হল রুল অব ল বিঘ্নিত হচ্ছে কিনা, সমস্ত ভারতের দিকে তাকিয়ে দেখুন না? আমি জোরের সঙ্গে বলতে পারি সমগ্র ভারতের মধ্যে এক মাত্র পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা বজায় আছে পশ্চিমবাংলায় যে শান্তি-শৃঙ্খলা বর্তমানে আছে তা ভারতের আর কোনও রাজ্যে নেই। বিভিন্ন সময় বিভিন্ন নির্বাচনের মধ্যে দিয়ে পশ্চিমবাংলার জনসাধারণ তার প্রমাণ দিয়েছেন। সবচেয়ে

বড় কথা, ১৯৭১ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবাংলায় এমন একজনও বামপন্থী নেতা ছিলেন না, যিনি বিনা-বিচারে আটক ছিলেন না। সে সময়ে প্রত্যেক বামপন্থী নেতাই কখনো না কখনো বিনা বিচারে আটক ছিলেন। সে সময়ে প্রত্যেকের ওপর অত্যাচার নামিয়ে আনা হয়েছিল, কিন্তু কোনও প্রতিকার ছিল না। ১৯৭৩ সালে আইন পাস হবার পরেও বহু হত্যা-কান্ড ঘটেছে, বামপন্থী কর্মী ও মহিলাদের ওপর নানারকম অত্যাচার হয়েছে, কিন্তু কোনও মামলা হয় নি। এই বিধানসভায় একজন মাননীয় সদস্য বই-পত্র খুলে বছর-খানেক আগে বক্তৃতা করতে উঠে বলেছিলেন, 'আমার সময়ে এত এত ঘটনার এত এত মামলা হয় নি।' হবে কি করে? ঘটনা ঘটেছে, কিন্তু মামলা হয় নি, মামলা করা হয় নি, করতে দেওয়া হয় নি। বামপন্থী মানুষদের ওপর নানারকম অত্যাচার করা হয়েছে, কিন্তু একটা ঘটনারও মামলা হয় নি, প্রতিকার তো দূরের কথা। আজকে অবস্থার পরিবর্তন ঘটেছে। পরিবর্তীত পরিস্থিতিতে একটা ছোট আইনের পরিবর্তন এখানে আজকে আনা হয়েছে। আমরা চাইছি পেটি অ্যাক্ট ফর্মুলার মধ্যে যে সমস্ত মোকদ্দমা পড়বে সে সমস্তর মধ্যে যারা চাইবে দোষ স্বীকার করে নিয়ে মোকদ্দমার ফয়সালা তাদেরটা সেইভাবে হবে। আর যারা কেস কনটেস্ট করতে চাইবে তারা তা পারবে, নিশ্চয়ই তারা কনটেস্ট করতে পারবে। এই সংশোধনীটুকু এখানে আনা হয়েছে। আশা করব সকলেই এটাকে সমর্থন করবেন।

**মিঃ স্পিকার :** মন্ত্রী মহাশয়, মাননীয় সদস্য সুকুমার দাস বললেন একটা নতুন আইন আনার কথা। মাননীয় সদস্য সুব্রতবাবুও বললেন, 'মূল আইনের পরিবর্তন ঘটিয়ে একটা সামগ্রিক আইন আনলেন না কেন?' কেন্দ্রীয় সরকার ছাড়া অন্য কেউ মূল আইন পরিবর্তন করতে পারে না, এটা আপনি কি ওঁদের বলেছেন?

**শ্রী আবদুল কায়ুম মোল্লা :** হ্যাঁ, স্যার, আমি সেটা বলেছি।

The motion of Shri Abdul Quiyom Mollah that the Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1994, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3 and Preamble**

The question that clauses 1 to 3 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Abdul Quiyom Mollah :** Sir, I beg to move that the Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1994, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## The Prevention of Corruption (West Bengal Amendment) Bill, 1994.

**Shri Abdul Quiyom Mollah :** Sir, I shall not introduce the Prevention of Corruption (West Bengal Amendment) Bill, 1994. I have already given a notice for withdrawal of the earlier notice given in respect of the said Bill.

## Adjournment

The House was then adjourned at 3.19 p.m. till 11.00 a.m on Thursday, the 10th February 1994 at the Assembly House, Calcutta

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 10th February, 1994 at 11.00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 11 Ministers of State and 127 Members.

[11-00 — 11-10 A.M.]

### Starred Question

### (to which Oral answers were given)

**পরিবেশ দূষণের দায়ে কারখানা বন্ধ**

*৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩) **শ্রী সৌগত রায় :** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, পরিবেশ দূষণের দায়ে মহামান্য সুপ্রীম কোর্ট রাজ্যে অবস্থিত ডিপিএল সহ মোট ৯টি কারখানা বন্ধ করার নির্দেশ দিয়েছেন; এবং

(খ) সত্যি হলে, ঐ নির্দেশের ব্যাপারে রাজ্য সরকার কী ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী বনমালি রায় :** (ক) হ্যাঁ।

(খ) আদালত কর্তৃক বন্ধের নির্দেশ সংশ্লিষ্ট শিল্প কর্তৃপক্ষগণের গোচরে আনা হয়েছে যে শিল্প সংস্থাগুলি দূষণ নিয়ন্ত্রণের নির্দিষ্ট মানদন্ড মেনে চলার ব্যবস্থা করে।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্তরটা খুবই ভাসাভাসা। উনি বললেন নির্দেশ দেওয়া হয়েছে যাতে ওরা মেনে চলে। আমি স্পেসিফিক্যালি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, ডি.পি.এল. সহ যে ৯টি কারখানা বন্ধের নির্দেশ দেওয়া হয়েছে তার মধ্যে ৪টি সরকারি কারখানা, দুর্গাপুর দুগ্ধ প্রকল্প, ইস্টার্ন ডিস্টিলারি, ইন্ডিয়ান পেপার পাল্প এবং দুর্গাপুর প্রজেক্ট পড়ে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, সুপ্রীম কোর্টের নির্দেশের পর ঐ সরকারি কারখানাগুলি বন্ধ করা হয়েছে কিম্বা সেখানে দূষণ বন্ধ করার জন্য কী কী পদক্ষেপ সরকার নিয়েছেন?

**শ্রী বনমালি রায় ঃ** মাননীয় সদস্য বললেন উত্তরটা ভাসাভাসা। কিন্তু জানতে চেয়েছিলেন সুপ্রীম কোর্টের নির্দেশ এবং সেই অনুসারে রাজ্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন। ... সাপ্লিমেন্টারি প্রশ্নের উত্তরে জানাই, আপনি জানেন, ২৪২টি কারখানাকে জল দূষণ ... হিসাবে চিহ্নিত করা হয়। ১৮২টি কারখানা তারপর ছাড় পায়। এরপর ৩৮টি কারখানা ... পায় এবং বন্ধের নির্দেশ বা ক্লোজারের নোটিশ ২২টির উপর ছিল। এই ২২টির ... একমাত্র পরিবেশগত কারণে বন্ধ ছিল ৯টি, বাকি ১৩টি শিল্প ছিল অন্য কারণে ... পরিবেশগত কারণে যে ৯টি বন্ধ ছিল তার মধ্যে ৮টি অলরেডি খুলে গেছে, ... পরিবেশগত কারণে বন্ধ আছে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্তরটা স্পষ্ট হল না। সুপ্রীম কোর্ট ... ডিসেম্বর নির্দেশ দেয় এবং তাতে ৮টি কারখানা বন্ধের কথা বলা হয়েছে। এর মধ্যে ... সরকারি সংস্থা। তাদের ব্যাপারে স্পেসিফিক্যালি কি করা হয়েছে অর্থাৎ বন্ধ করা হয়েছে ... বন্ধ করা হয়নি—আপনি উত্তর দেননি। আমি জানতে চাচ্ছি যে সুপ্রীম কোর্টের নির্দেশের আগে রাজ্য সরকার কি এগুলির দূষণ দূরীকরণের ব্যাপারে কোনও ব্যবস্থা নেননি ... পাবলিক ইন্টারেস্ট ব্যহত হল যে সুপ্রীম কোর্টে যেতে হলে, তারপরে সুপ্রীম কোর্ট ... দিল। আমি স্পেসিফিকভাবে কোম্পানির নাম করছি—দুর্গাপুর প্রোজেক্ট, ইস্টার্ন ডিস্টিলারি ... দুর্গাপুর দুগ্ধ প্রকল্প এবং পেপার পাল্প এই ৪টি হচ্ছে রাজ্য সরকারের সংস্থা। এদের ... ব্যাপারে এর আগে কি ব্যবস্থা নেওয়া হয়েছিল সেটা আমি জানতে চাই?

**শ্রী বনমালি রায় ঃ** এগুলি বলা হয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি জানতে চাই যে দূষণ নিয়ন্ত্রণের ব্যাপারে রাজ্য সরকার কী ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী বনমালি রায় ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন রেখেছেন, আপনি বলছেন যে ... সরকার বা রাজ্য কন্ট্রোল বোর্ড কোনও ব্যবস্থা নেননি। আমি কিছু তথ্য দিচ্ছি। সুপ্রীম কোর্টের অর্ডারের আগে এনভায়রনমেন্ট প্রটেকশন অ্যাক্টে আমাদের ৮টি কেস ছিল, এয়ার অ্যাক্টে ১টা কেস ছিল, ওয়াটার অ্যাক্টে ৩৬টি কেস ছিল এবং ওয়াটার সেস অ্যাক্টে ৮টি কেস ছিল। অর্থাৎ মোট ৫৩টি কেস আগে ছিল। ঘটনা হচ্ছে একটা মিল বন্ধ করে দেওয়া যায় কিন্তু তাতে পরিবেশ ভাল হয় না। সেজন্য সব দিক লক্ষ্য করে আমাদের এগোতে হচ্ছে। আমরা বহুবার এই সমস্ত মিল কর্তৃপক্ষের সঙ্গে বৈঠক করেছি, তাদের বলেছি ব্যবস্থা নেবার জন্য। সুতরাং তারপরেও যারা ব্যবস্থা নেননি, আমরা কিছুটা ব্যবস্থা নেবার চেষ্টা করেছি।

**শ্রী সৌগত রায় ঃ** আপনি ব্যবস্থা নেবার চেষ্টা করছেন, কিন্তু সেটা যে যথেষ্ট নয় তা সুপ্রীম কোর্টের অর্ডারে বলছে। আমি আপনার স্পেসিফিকভাবে জানতে চাই যে সুপ্রীম কোর্ট এই অর্ডার দেবার পরে রাজ্য সরকার থেকে নির্দেশ দেওয়া হয়েছে যে বন্ধ করতে হবে

ন, আলোচনা করে আমরা ঠিক করব?

**শ্রী বনমালি রায় :** এটাতে নোটিশ দিতে হবে।

**শ্রী নির্মল দাস :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের জলপাইগুড়ি জেলার বীরপাড়ার ... ব্যান্ডেড সীমেন্ট ফ্যাক্টরী যেটা ভূটান গভর্নমেন্ট পরিচালিত, সেই ফ্যাক্টরী আমাদের চা ... এলাকায় পরিবেশ দূষণ করছে। সেই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের মাধ্যমে ভূটান ...র্নমেন্টকে অবহিত করে সেটাকে প্রতিরোধ করার জন্য কোনও উদ্যোগ নিচ্ছেন কি?

[11-10 — 11-20 A.M.]

**শ্রী বনমালি রায় :** মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন, ভূটানের যে সিমেন্ট ফ্যাক্টরী ...ছে তা থেকে প্রকৃত পক্ষে সেই এলাকায় এনভায়রনমেন্ট-এ বায়ু দূষণ হচ্ছে। এটা ...রকারের নলেজে আছে। এই ব্যাপারে পরবর্তী পদক্ষেপ আমরা নেওয়ার চেষ্টা করছি।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় পরিবেশ দপ্তরের মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই রাজ্যে ...রিবেশ দূষণের জন্য সরকারি অথবা বেসরকারি যে সংস্থাগুলো আছে, যাদের বিরুদ্ধে রাজ্য ...রকার ব্যবস্থা গ্রহণের চেষ্টা করেছেন, তারা হাইকোর্ট অথবা সুপ্রীম কোর্টে নিজেরা ...য়েছেন—এই রকম খবর আপনার জানা আছে কি?

**শ্রী বনমালি রায় :** সুপ্রীম কোর্টে কেস হয়েছে, এই ধরনের খবর আছে।

**শ্রী সমর বাওরা :** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটি ...য় জানতে চাইছি। গত কয়েক মাস ধরে দেখছি যে, কলকারখানাগুলো বন্ধ করার জন্য ...ভিন্ন কোর্টে মামলা করা হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, বর্তমানে আমাদের দেশে কলকারখানা ...ধ করে দেওয়ার যে শিল্পনীতি চলছে, তারসঙ্গে এই মামলা করার সম্পর্ক আছে কিনা? ...ই বিষয়ে কোনও অনুসন্ধান করা হচ্ছে কি?

**শ্রী বনমালি রায় :** না, এই ব্যাপারে বিশদ কোনও অনুসন্ধান নেই। তবে এটা ঠিকই ... জল দূষণ শুধুমাত্র গঙ্গা অববাহিকায় অবস্থিত শিল্পগুলিই করছে না। এটা সারা ভারতবর্ষের ...সমস্যা। সারা ভারতবর্ষে একই সাথে শিল্প দূষণ প্রতিরোধের ব্যবস্থা নিতে হবে, নাহলে এই ...জ্য অন্যান্য জায়গার তুলনায় বাড়বে এবং প্রতিযোগিতায় পিছিয়ে পড়বে।

## ধর্ষণ ও ঈভটিজিং

*৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০৫) **শ্রী শিবপ্রসাদ মালিক :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ...রপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকারি হিসাব অনুযায়ী ১৯৯৩ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর

পর্যন্ত সময়ে রাজ্যে সংঘটিত ধর্ষণ ও ঈভটিজিং-এর ঘটনার সংখ্যা কত; এবং

(খ) ওই ঘটনায় জড়িত কতজন ব্যক্তিকে গ্রেপ্তার করা সম্ভব হয়েছে?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) ধর্ষণ — ৭১২

ঈভটিজিং — ১২

(খ) ৭১৩।

## নারী নির্যাতন

*১০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৪) **শ্রী প্রবোধ পুরকাইত** এবং **শ্রী দেবপ্রসাদ সরকার :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ক্রমবর্ধমান নারী নির্যাতনের বিরুদ্ধে সরকার কি পদক্ষেপ নিয়েছেন,

(খ) ১৯৯১, ১৯৯২ এবং ১৯৯৩ সালে এই রাজ্যে রেকর্ডভুক্ত নারী নির্যাতনের ঘটনার সংখ্যা কত;

(গ) এটা কি সত্যি যে, থানায় নির্দিষ্ট অভিযোগ থাকা সত্ত্বেও গত অগাস্ট মাসে (১৯৯৩) মহেশতলা থানার আক্রা এলাকায় জনৈক বিধবার মুখ অ্যাসিড ঢেলে পুড়িয়ে দেওয়ার ঘটনায় অভিযুক্ত মূল আসামীদের গ্রেপ্তার করা হয় নি; এবং

(ঘ) সত্যি হলে, তার কারণ কি?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) নারী নির্যাতনের মোকাবিলায় কলকাতা পুলিশের গোয়েন্দা বিভাগ তথা সকল জেলা পুলিশের মুখ্য কার্যালয়ে নারীদের ক্ষোভ সংক্রান্ত অভিযোগ খতিয়ে দেখতে বিশেষ সেল কার্যকর রয়েছে। নারীদের বিপক্ষে সংগঠিত অপরাধগুলি তদন্তের স্বার্থে অপরাধ দমন শাখায় এই মর্মে একটি বিশেষ সেল তৈরি হয়েছে।

(খ)

| সাল | নারী নির্যাতনের ঘটনা |
|---|---|
| ১৯৯১ | ১২৩৮ |
| ১৯৯২ | ১০৯৩ |
| ১৯৯৩ | ১৯৮১ |

(গ) এবং (ঘ) জনৈক শেখ আব্দুল সুকুরের দায়ের করা অভিযোগের ভিত্তিতে জানা যায় যে ১০.৮.৯৩ তারিখে আনুমানিক রাত্রি ৮.৩০ মিনিটে জনৈকা আকবরি বিবি বাজার থেকে ফেরার সময় জনৈক আলম (পিতা শেখ হুসেন) অ্যাসিড ঢেলে দিলে তার মুখে অনেকগুলি ক্ষতের সৃষ্টি হয়। এইমর্মে ১০.৮.৯৩ তারিখেই (কেস নং ২২৮) ভারতীয় দন্ডবিধির ৩২৬ ধারা অনুসারে মহেশতলা থানায় একটি মামলা রুজু করা হয়েছে। উক্ত ঘটনায় জড়িত থাকার অভিযোগে ৫ জনকে গ্রেপ্তার করা হয়েছে।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** ৯৩ সালে ৭১২ জন ধর্ষিতা হয়েছে মন্ত্রী মহাশয় বললেন, আমি জানতে চাইছি ৯২ সালে কত জন ধর্ষিতা হয়েছেন?

**মিঃ স্পিকার ঃ** এটা নোটিশ দিতে হবে, সেপারেট নোটিশ না দিলে কি করে হবে?

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি, আপনি বললেন ৭১৩ জন গ্রেপ্তার হয়েছে, এর মধ্যে কতজনের শাস্তি হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** শাস্তির ব্যাপারে বলি—ফুলবাগানের যে কেস পুলিশ কর্মচারীর বিরুদ্ধে হয়েছিল ৪/৯/৯৩ তারিখে, কোর্টে তার মামলা হয়েছে এবং তাদের একজনের বিরুদ্ধে ইমপ্রিজিনমেন্ট ফর লাইফ হয়েছে, নীলকমল ঘোষ পুলিশ কনস্টেবল ছিল, ধর্ষণের ব্যাপারে। তারপর সিক্স ইয়ার্স টু সোনাতন মুর্ম, কনস্টেবল এবং ভোলানাথ ওঝা ড্রাইভার। আর তিনজন তাদের কোনও সাজা হয়নি, ছাড়া পেয়ে গেছে। মানিকতলা কেসে এখনও মামলা চলছে। ১৬ জনকে গ্রেপ্তার করা হয়েছে। বিরাটী কেসে ছয় জনের বিরুদ্ধে চার্জশিট দেওয়া হয়েছে, এখনও মামলা চলছে। রঘুনাথগঞ্জ কেস, এটায় তদন্ত চলছে। ১/৩/৯৩ তারিখে রঘুনাথগঞ্জে চারজনকে গ্রেপ্তার করা হয়েছে। আগের যা প্রশ্ন করা হয়েছিল তার উত্তরে বলছি ৯২ সালে ধর্ষণের ঘটনা হয়েছিল ৬১৫ আর ঈভটিজিং ১২০।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** আমরা দেখছি ঘটনাটা দিনের পর দিন বাড়ছে, এটা রোধ করতে আপনার থানাগুলিতে মহিলা পুলিশ দেবার ব্যবস্থা করবেন কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো আগেই বললাম ঘটনা কখনও বাড়ছে কখনও কমছে। এক বছর দেখা যাচ্ছে এক হাজার ২৩৮, পরের বছর দেখা যাচ্ছে এক হাজার ৯০, ৯৩ সালে ১ হাজার ৯৮১ কাজেই কখনও বাড়ছে কখনও কমছে। এসব লজ্জার কথা, ক্ষোভের কথা এবং আমি তো বললাম কিভাবে সেল করা হয়েছে যাতে ভাল ভাবে মামলাগুলো করা যায় এবং সেইমতো ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

[11-20 — 11-30 A.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নারী নির্যাতনের এই দুটো প্রশ্নের উত্তরে যে ফিগার দিলেন তার থেকে আপনি এবং আমরা সকলে উদ্বিগ্ন এবং আপনার সরকারও

উদ্বিগ্ন। এই ক্রমবর্ধমান নারী নির্যাতনের ব্যাপারে আপনার সরকার কী ব্যবস্থা নিয়েছেন সে আপনি বলেছেন। নির্দিষ্টভাবে আমার সেটার উপর প্রশ্ন ছিল সেটার উত্তরও আপনি দিয়েছেন। মহেশতলার আক্রাতে ৩১ বছরের যে মহিলার উপর নির্যাতন করা হয় তিনি চার সন্তানের জননী এবং তিনি আক্রার মাদ্রাসার বাজারে সব্জী বিক্রি করতেন। এসিড দেওয়ার পর মুখের অবস্থা কি হয়েছে এবং আগে কি ছিল সেই ছবি আমি আপনাকে দেব। আপনি নামটা ভুল বলেছেন, তার নাম আখতারিণী, তবে মূল আসামী হচ্ছে আলম শেখ, কিন্তু আজও পর্যন্ত তাকে ধরা হয়নি। যে পাঁচজন ধরা পড়েছে তারা ছাড়া পেয়ে গেছে, তবে এখনও কেস চলছে। তবে পুলিশের কাগজপত্র ঠিকমতো আসছে না বলে অসুবিধা হচ্ছে কেস চালাতে। এই অসহায় মহিলার ভরনপোষণের কোনও ব্যবস্থা এবং সু-চিকিৎসার জন্য ব্যবস্থা আপনি সরকারের পক্ষ থেকে করবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** ছবি দেখে আর কি হবে। আমি তো বললাম পাঁচজন ধরা পড়েছে আর একজন ধরা পড়েনি। তবে তার হদিশ পাওয়া গেছে। সে চেষ্টা করছে অ্যান্টিসিপেটরি বেইল নেওয়ার, তবে আমরাও চেষ্টা করছি যাতে সে সেটা না পায়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমার প্রশ্ন ছিল এই নিসহায় ভদ্রমহিলা যার দুটি চোখ অ্যাসিডে গলে গেছে তার অর্থনৈতিক পুনর্বাসন এবং সু-চিকিৎসার জন্য সরকার কি করবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** তিনি দরখাস্ত করেছেন কিনা আমি জানি না, তিনি যদি দরখাস্ত করেন তাহলে আমরা ব্যাপারটা দেখব।

**শ্রী অমিয়কুমার পাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে যে কারণে এই অপরাধ প্রবণতা বাড়ছে—তার মধ্যে অনেক বিষয় আছে এখন হিন্দি সিনেমায় যেসব জিনিস দেখানো হচ্ছে এবং আমাদের সোশ্যাল সিস্টেম ইত্যাদি তার মধ্যে ইয়ং জেনারেশনের ফ্রাস্ট্রেশন এই বিষয়। এইসবের ব্যাপারে সরকারিভাবে কোনও পদক্ষেপ গ্রহণ করছে কিনা এই ... দমনের জন্য জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এটা একটা সাধারণ প্রশ্ন, এর কি উত্তর দেব আমি জানি না। এর পিছনে সামাজিক কারণ, অর্থনৈতিক কারণ আছে। এরজন্য সমস্ত মানুষের চেতনা আরও বাড়াতে হবে, তাদের চেতনাকে আরও জাগ্রত করতে হবে, পাড়ায় পাড়ায়, এলাকায় এলাকায় এবং রাজনৈতিক দল এবং সামাজিক ক্ষেত্রে যেসব সংস্থা আছে তাদের একসঙ্গে এই কাজে বাধা দেওয়া প্রয়োজন।

**শ্রী সাধন পান্ডে ঃ** স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে অনেকগুলো কথা বললেন, আমি তাঁর কাছে জিজ্ঞাসা করছি, তিনি রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী, সংসদ সদস্যা শ্রীমতী মমতা ব্যানার্জি একজন ধর্ষিতা, অসহায় বোবা মহিলাকে নিয়ে গিয়েছিলেন তাঁর সঙ্গে দেখা করতে ...

সেই মহিলার হয়ে বিচার চাইতে, কিন্তু তিনি কেন তাঁর সাথে দেখা করেন নি? তিনি কেন রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী হিসাবে দেখা করলেন না, তা একটু ব্যাখ্যা করবেন কি?

**শ্রী জ্যোতি বসু :** এটারও উত্তর দিতে হবে। ভাল! আমার সঙ্গে অ্যাপয়েন্টমেন্ট করে দেখা হয় নি, ১৭ বছরে এরকম ঘটনা নেই। যাঁর কথা বলা হচ্ছে, ওঁদের নেত্রী মমতা ব্যানার্জি, তিনিও দু তিনবার আমার সঙ্গে অ্যাপয়েন্টমেন্ট করে দেখা করেছেন। কিন্তু সেদিন আমার কাছে কোনও দরখাস্ত ছিল না বা কোনও টেলিফোন খবরও ছিল না যে, তিনি আমার সঙ্গে দেখা করতে আসছেন—কাকে কাকে নিয়ে আসছেন বা কি করবেন। আমি কিছুই জানতাম না। পরে শুনলাম মুখ্য সচিবের সঙ্গে ওঁর দেখা করার কথা এবং মুখ্য সচিব বলেছিলেন, আপনি আসুন। সে অনুযায়ী রাইটার্স বিল্ডিং-এর নিচে উনি যখন লোকজন নিয়ে এবং সেই মহিলাকে নিয়ে আসেন তখন পুলিশ ওঁকে জিজ্ঞেস করেছিল, এত মানুষ নিয়ে আসছেন কেন? তখন উনি মন্ত্রী ছিলেন, উনি বলেছিলেন, আমার অধিকার আছে। এবং সত্য কথা বলেছিলেন—তিনি বলেছিলেন, আমার অ্যাপয়েন্টমেন্ট আছে মুখ্য সচিবের সঙ্গে—কিন্তু মুখ্যমন্ত্রীর সঙ্গে অ্যাপয়েন্টমেন্ট আছে, এ কথা বলেন নি। এই করে তিনি ঢুকেছিলেন। আমি তখন খেতে গিয়েছিলাম। তিনি এসে আমার দরজার সামনে লোকজন এবং সেই মহিলাকে নিয়ে বসে পড়েছিলেন। আমি চীফ সেক্রেটারিকে জিজ্ঞেস করেছিলাম—এসব কি ব্যাপার? উনি বলেছিলেন, ওঁর সঙ্গে অ্যাপয়েন্টমেন্ট আছে। আমি তখন বলেছিলাম, আপনি ওঁর সঙ্গে দেখা করুন, আলোচনা করুন। তিনি তখন আমাকে বললেন, উনি আমার কাছে আসবেন না, ওখানেই বসে থাকবেন। সেখানে তিনি লোকজন নিয়ে বসে থাকলেন, ফলে আমি সেখান দিয়ে আমার ঘরে ঢুকতে পারলাম না। সে সময় পুলিশ আমাকে বলল, এক মহিলা কেন্দ্রীয় মন্ত্রী লোকজন নিয়ে বসে আছেন, আপনি ঘরে ঢুকবেন কি করে, আপনি বাড়ি চলে যান। পুলিশ আমাকে উপদেশ দিচ্ছে! তখন আমি বললাম, আমি যদি বাড়ি যাই তো চিরকালের জন্যই যাব। রাইটার্স বিল্ডিংস-এ মানুষ আমাকে কাজ করতে পাঠিয়েছে। আমি রাইটার্স বিল্ডিং-এ ঢুকবই কারও সাধ্য নেই আমাকে বাধা দেয়। আমি ঢুকেছিলাম। উনি সঙ্গে অনেক ফটোগ্রাফার এনেছিলেন। আসলে মহিলা ধর্ষিতা ইত্যাদি কোনও ব্যাপার নয়, ওপর ছবি তোলা, কারও প্রতি কোনও দরদের ব্যাপার নেই। তখন আমি ১০ মিনিট সময় দিয়েছিলাম, পুলিশকে বলেছিলাম, ওঁকে বলুন এখান থেকে চলে যেতে। আর যদি আমার সঙ্গে কথা বলতে হয় তাহলে যে রকম করে বলার নিয়ম সেরকম ব্যবস্থা করুন। এরকম হয় না। ইক্যুয়ালিটি বিফোর দি ল' আছে। আমি অন্য সাধারণ মানুষের সঙ্গে যেভাবে দেখা করি সে রকম ভাবেই দেখা করব। উনি মন্ত্রী যখন তখন সে সম্মান নিশ্চয়ই উনি পেতেন। যদি আমার সঙ্গে দেখা করবার কথা বলতেন নিশ্চয়ই আমি ওঁর সঙ্গে দেখা করতাম। দু' তিনবার দেখা করেছি ওঁর সাথে। কিন্তু তিনি ঐ ঘটনা ঘটালেন। ফলে তাঁকে সেখান থেকে আমায় অ্যারেস্ট করবার হুকুম দিতে হল পুলিশকে, রিমুভ হার from here Because people are waiting, people are working here. এইকথা আমাকে

বলতে হল। তখন পুলিশ ওঁকে গ্রেপ্তার করে লালবাজারে নিয়ে গেল।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী, আপনি এই প্রশ্নের জবাবে বললেন অপরাধ প্রবণতা গোটা দেশেই বাড়ছে। এমন কি রাজধানী দিল্লিতে, যেখানে কেন্দ্রীয় সরকার থাকেন সেখানেও বাড়ছে। আমি আপনার কাছে জানতে চাইছি, এব্যাপারে সর্বভারতীয় ... কি এবং আমাদের পশ্চিমবঙ্গের তুলনায় অন্যান্য রাজ্যের পরিসংখ্যানটাই বা কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এ প্রশ্ন এর থেকে আসে কিনা আমি জানি না। তবে ... অপেক্ষা করতে হবে, যখন পুলিশ বাজেট আসবে তখন সব হিসাব পাবেন—অন্যান্য রাজ্যে কংগ্রেস শাসিত রাজ্যে কি হচ্ছে, আমাদের কি হচ্ছে। এটা কোনও কমপারেটিভ ব্যাপার নয়, আমাদের এখানে খুব কম হলেও সেটাও ক্ষোভের বিষয়। নারীদের প্রতি যাতে কোনও রকম অমর্যাদা না হয় সেদিকে আমাদের নজর দিতে হবে।

[11-30 — 11-40 A.M.]

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জবাবে সঠিকভাবেই বলেছেন সামাজিক চেতনার কথা। কিন্তু এখানে দেখা যাচ্ছে, ১৯৯২ সালে যে ঈভটিজিং ও ... হয়েছে তার থেকে ১৯৯৩ সালে বেড়েছে। সামাজিক চেতনার কথা যেটা বলছেন—এই সরকারের আমলে কি সামাজিক চেতনার অবক্ষয় হচ্ছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি বুঝতে পারছি না, আপনি এই সিদ্ধান্তে কি করে এলেন। কখনও বাড়ছে, কখনও কমছে। যখন বাড়ছে তখন কি সামাজিক চেতনা কমে গেল, আর যখন কমছে তখন কি সামাজিক চেতনা বেড়ে গেল—এইভাবে সামাজিক ব্যাপারে ... করা—এটা কি প্রশ্ন হল?

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** নারী নির্যাতনের মতন ঘটনা যে সামাজিক জঘন্য অপরাধ, এটা আপনি সঠিকভাবেই বলেছেন। নারী নির্যাতনের অপরাধে যে সমস্ত আসামী ধরা পড়ে ... আইনের ফাঁকে নানাভাবে কোর্ট থেকে মুক্তি পেয়ে যায়, জামিন পেয়ে যায়। সেইদিকে ... আইনটাকে সংশোধিত আকারে আরও শক্ত করার কোনও পরিকল্পনা বা চিন্তা-ভাবনা সরকার করছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** নতুন কোনও আইনের ব্যবস্থার পরিবর্তন করার আলোচনা হচ্ছে কথাও নেই। আইনে যা আছে ঠিকমতো যদি তদারকি হয়—অনেক সময় সাক্ষী পেতে অসুবিধা হয়, কোর্টে গেলে দীর্ঘসূত্রতার ব্যাপার আছে—এটা মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন—সেখানে অনেক বেশি অসুবিধা হয়। তবে আমার মনে হয় না আইনে আরও কিছু বদলালে আমরা কিছু করতে পারব। আমরা আলোচনা করতে পারি যদি বলেন, ... উপকার তার থেকে পাব কিনা এইসব অপরাধীদের গ্রেপ্তার করা, সাজা দেবার সুযোগ ...

হনা। যা আইন আছে সেই আইনেই সাজা দেওয়া যায় যদি ঠিকমতো ব্যবস্থা হয়। আমি অনেকবার বলছি, অনেক সময় দেখি এত দেরি হয়, সাক্ষী পাওয়া যায় না। ঘটনা কবে হল—তার সাক্ষী সাবুদ সব জোগাড় করে আদালতে সব প্রমাণ করা খুবই কঠিন। এটা স্পিকার মহাশয় ভালই জানেন, উনি এইসব করতেন, মামলা করতেন, উনি জানেন, মামলায় কি অবস্থা হয়। কোনও প্রমাণ করা যায় না। অনেক ডাকাতির ক্ষেত্রে এইরকম হয়, সাক্ষী পাওয়া কঠিন হয়ে যায়, অথচ আমরা জানি যে সে ডাকাতি করেছে। সেইভাবে ধর্ষণের ব্যাপারেও ধরা পড়েছে, মামলা করেছে, দেরি হচ্ছে আবার কোনও সময় ছাড়া পেয়ে যাচ্ছে—এটা ঠিকই। কিন্তু বন্ধ করার জন্য আইন কোনওভাবে বদলালে ঐভাবে ছাড়া পাবে না, এটা আমি বলতে পারব না।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় স্পেশ্যাল সেল গঠন করার কথা বললেন এবং সামাজিক চেতনা বাড়াবার কথা বললেন। আমি জানি না, যে ধরনের প্রোগ্রাম সরকারি মাধ্যমে করা হচ্ছে—চোলি কি পিছে কেয়া হ্যায়" তাতে সামাজিক চেতনা বাড়বে কিনা? আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, এটা সত্যি কিনা—গত বছরের হিসাব অনুযায়ী এত সব ব্যবস্থা নেবার পরেও সারা ভারতবর্ষে ক্রাইম ইন ইন্ডিয়ায় দেখা যাচ্ছে ঈভ টিজিং-এর ক্ষেত্রে পশ্চিমবাংলার স্থান প্রথম এবং ধর্ষণের ক্ষেত্রে পশ্চিমবাংলার স্থান পঞ্চম। পশ্চিমবাংলায় এত প্রোপোরশনেটলি বেশি হওয়ার ঘটনার কারণ কি?

**শ্রী জ্যোতি বসু :** অসত্য কথা, ফিগারগুলি দিয়ে দেবেন। কতবড় অসত্য কথা বলছেন তা আমি বাজেটের সময় বলব। (নয়েজ) দিল্লিতে মেয়েদের হোস্টেল থেকে প্রধানমন্ত্রীর কাছে ডেপুটেশন যায় ঐ দোলের সময়, ঐ উৎসবের সময় তারা হোস্টেলে বাস করতে পারে না। এই রকম ঘটনা পশ্চিমবাংলায় হয় না।

**শ্রী সৌগত রায় :** আপনি দিল্লির কথা বলছেন, আপনার এখানেও তো অনিতা দেওয়ান কে খুন করা হয়েছিল।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী :** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী দয়া করে আমার একটা প্রশ্নের জবাব দেবেন কি—আমাদের থানাগুলি আছে সেই থানা গুলিতে মহিলা পুলিশ রাখবার বন্দোবস্ত রয়েছে কিনা এবং তদন্ত করার জন্য মহিলা কেসগুলিকে?

**শ্রী জ্যোতি বসু :** আমি তো আগেই বলেছি বোধহয় দেড়-দু বছর হল আমরা এই চেষ্টা করছি। আমাদের সরকারের এই সিদ্ধান্ত আছে যে শুধু কলকাতা নয়, জেলায় জেলায় আমাদের মহিলা পুলিশ দিতে হবে বিশেষ করে নারী ধর্ষণের বিরুদ্ধে যে সমস্ত ঘটনাগুলি ঘটে সেগুলি দেখবার জন্য, তা না হলে তদন্ত করার পক্ষে খুবই মুশকিল হয়। আমরা মহিলাদের নিয়ে একটি কমিটি করেছি বিভিন্ন জেলা, তাঁরা যদি সাহায্য না করেন তাহলে পুরুষ পুলিশ ওখানে গেলে খুবই অসুবিধা হয় সব বিষয়টা পরিষ্কার হয় না। সেজন্য আমরা

অর্ডার দিয়েছি প্রতি জেলায় মহিলা পুলিশ দেবার জন্য। তাদের নেওয়া হচ্ছে এবং ট্রেনিং দেওয়া হচ্ছে।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি— মন্ত্রী ছাড়া সামাজিক চেতনার কথা বলেছেন, ভলান্টারী অর্গানাইজেশন আছে, এখানে এঁদেরকে ইনভলভ করে সামাজিক চেতনা বাড়াবার জন্য প্রচার প্রপাগান্ডা, আমাদের বিভিন্ন মিডিয়া আছে,—সে সম্বন্ধে প্রশ্ন উঠেছে কি কি মিডিয়াম চলে, কোন জাতীয় মিডিয়ামে উত্তেজনা বাড়াচ্ছে—এদেরকে ইনভলভ করে সামাজিক চেতনা বৃদ্ধির জন্য এই জাতীয় অপরাধ প্রতিরোধ করার জন্য এ পর্যন্ত কোনও ব্যবস্থা নিয়েছেন কি? এতে উওমেন কমিশনের ভূমিকা কি লিগ্যাল এইড সিস্টেমে নির্যাতিতরা লিগ্যাল এইড সিস্টেম অ্যাপ্লাই করলে এদের সাহায্য করা হয় কিনা, হলে কি রকম পরিমাণ হয়?

**শ্রী জ্যোতি বসু :** উওমেন কমিশন দিল্লিতে সর্বভারতীয় ক্ষেত্রে গঠিত হয়েছে, তাঁদের সঙ্গে যোগাযোগ আছে, তাঁরা যোগাযোগ করেন যখনই খবর পান বিভিন্ন রাজ্য থেকে আমাদের এখানে উওমেন কমিশন আমরা তৈরি করছি তাঁদের বিশেষ করে এই সব ব্যাপারে নারীদের বিরুদ্ধে যে সমস্ত ঘটনা ঘটে সেটা তাঁদের দেখার কথা এবং তাঁরা আমাদের ঐ সব বলেছেন যেটা মাননীয় বিরোধী দলের নেতা বললেন ঐ স্বেচ্ছাসেবী সংগঠন যে সব আছে এই রকম অনেক কাজ করতে চায়, সহযোগিতা করতে চায়। তারা যদি আমাদের সঙ্গে সহযোগিতা করেন বা আমাদের সাহায্য করেন তাহলে উপকার হবে। আমরা তাড়াতাড়ি ব্যবস্থা করব। আপনি বললেন লিগ্যাল এইড কমিশন, সেই লিগ্যাল এইড কমিশন আছে আনুষ্ঠানিকভাবেই আছে। আমি জানি ২/১ টি মহিলা সংগঠন আছেন তাঁরা নিজেরা লিগ্যাল এইড সেল করেছেন ল'ইয়ার ইত্যাদি তাঁদের সাহায্য করার জন্য আসেন, তাঁদের সাহায্য করা হয়।

**শ্রী নির্মল দাস :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আমরা লক্ষ্য করছি যে কেন্দ্রীয় ইলেকট্রনিক মিডিয়া যে সমস্ত প্রোগ্রাম নিচ্ছে এবং প্রোগ্রামগুলি দেখে আমাদের এখানে অনেকগুলি ঘটনা ঘটে গেছে। বাচ্চারা নিজেরা আত্মহত্যা করেছে এবং বাবা মাকে খুন করেছে। স্টার টি.ভি.র এই সমস্ত ব্যবস্থার বিরুদ্ধে বিশেষ করে ইলেকট্রনিক মিডিয়া যাতে সামাজিক অবক্ষয়ের কারণ না হয়ে ওঠে এই ব্যাপারে আপনাদের পক্ষ থেকে কেন্দ্রীয় যে ব্যবস্থাপক সংস্থা আছে তাঁর কাছে কোনও প্রতিবাদ করা হয়েছে কিনা যাতে তারা এই সমস্ত প্রোগ্রাম সেনসর করেন সিনেমায় এই সমস্ত ঘটনাগুলি ঘটেছে এর বিরুদ্ধে রাজ্য সরকার কোনও উদ্যোগ নিয়েছেন কিনা কোনও ব্যবস্থা রাজ্য সরকারের পক্ষ থেকে নেওয়া হয়েছে কিনা দয়া করে সেটা অবহিত করুন।

**শ্রী জ্যোতি বসু :** আমি তো বলেছি, এটাতে আমরা এদিক ওদিক সকলেই একমত যে ইলেক্ট্রনিক মিডিয়া তার একটা বিরাট ভূমিকা আছে। অভিযোগগুলি শুনেছি। আমি

ব্যক্তিগতভাবে টেলিভিশন দেখি না, শুনতে পাই, সবাই বলছেন সিরিয়ালের নাম করে যা হয় সেগুলি সঠিক নয়। দিল্লিতে মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী মহাশয়ের সঙ্গেও আলোচনা হয়েছে।

[11-40 — 11-50 A.M.]

প্রসার ভারতী বিল যা আছে, এখন কথা হচ্ছে বিল করলেই হবে না, তার তদারকি করতে হবে। এই যে ফ্লিম হয়, সেন্সার বোর্ড তো আছে। সুব্রতবাবু কি একটা গান বাজালেন ... নাম জানি না। কিন্তু সেন্সার বোর্ড পাশ করছে। সেটা তো সেন্ট্রাল গভর্নমেন্টের। কেন ... এসব অ্যালাউ করেন? সুব্রতবাবু বাড়িতে বসে সারাদিন এইসব গান শুনুন। আমি মাননীয় সদস্যর সঙ্গে একমত যে ইলেক্ট্রনিক মিডিয়ার পৃথিবীব্যাপী একটা ভূমিকা আছে। ... খারাপ দিক হতে পারে, আর উন্নত দিকও হতে পারে। তবে আমি এইটুকু বলতে ... এবং আমার ধারণা কেন্দ্রীয় মন্ত্রী এগুলি বোঝেন। তার সঙ্গে আমি নিশ্চয়ই কথা বলব ... এসব নিয়ে সমালোচনা হচ্ছে, সংবাদপত্র এবং আমাদের অ্যাসেম্বলি থেকেও হচ্ছে, আপনি নিজে এই বিষয়ে নজর দিন। তিনি অল্পদিন হল মন্ত্রী হয়েছেন। কাজেই তার সঙ্গে আমাদের আলোচনা করতে হবে।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়, আপনি বললেন ... ১৯৯২-৯৩ সালে কত ধর্ষণ এবং ঈভটিজিং-এর ঘটনা ঘটেছে। আমি আপনাকে প্রশ্ন করছি যে ১৯৯২-৯৩ সালে ধর্ষণের ঘটনার সঙ্গে জড়িত অর্থাৎ পুলিশ কতগুলি ধর্ষণের ঘটনা ঘটিয়েছে সেটা বলবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** পুলিশ কতগুলির সঙ্গে জড়িত এই এক হাজারের মধ্যে সেটা বলতে পারব না। তবে আমি জেনেছি তাদের যাবৎ-জীবন সাজা হয়েছে।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে অপরাধ প্রবণতা বাড়ছে, এই অপরাধ প্রবণতা বাড়বার ক্ষেত্রে দায়িত্বশীল যারা সদস্য, যারা এমন কি সংসদ সদস্য, জনপ্রতিনিধি, রাজনৈতিক নেতা, তারা আইনকে হাতে নিচ্ছে, এই সম্পর্কে স্বরাষ্ট্র বিভাগের কাছে কি কী তথ্য আছে?

**মিঃ স্পিকার ঃ** এটা হয় না।

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি যে প্রশ্ন করেছেন, এটা প্রশ্ন করার জন্য নয়, কিছু খবর দেবার জন্য। আইন-শৃঙ্খলা বিঘ্নিত করছে কংগ্রেস দল, সেটার আমি কি জবাব দেব।

### শিল্পোন্নয়নে লেটার অব ইনটেন্ট

*৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০) **শ্রী আব্দুল মান্নান ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮১ থেকে ১৯৯০ পর্যন্ত সময়ে রাজ্যের শিল্পোন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকা কাছ থেকে কতগুলি লেটার অব ইনটেন্ট পাওয়া গিয়েছে;

(খ) ওই লেটার অব ইনটেন্টগুলির মধ্যে কতগুলিকে শিল্প লাইসেন্সে রূপান্তরিত গিয়েছে; এবং

(গ) ওই শিল্পগুলি কি ধরনের, এতে বিনিয়োগকৃত অর্থের পরিমাণ এবং মোট কত কর্মসংস্থানের সুযোগ হয়েছে?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি :** (ক) ৪০৩ টি।

(খ) ১৮৬ টি।

(গ) (১) যে সমস্ত শিল্প রূপায়িত হয়েছে সেগুলি প্রধানত কেমিক্যাল, ইলেকট্রি ইলেকট্রনিক, ইঞ্জিনিয়ারিং ইত্যাদি সংক্রান্ত।

(২) লেটার অফ ইনটেন্ট থেকে লাইসেন্সে রূপান্তরিত শিল্প প্রকল্পগুলির বি বরাদ্দ ৩৪৪৮ কোটি টাকা।

(৩) উক্ত প্রকল্পগুলির মধ্যে ৪০টি প্রকল্প ইতিমধ্যেই রূপায়িত হয়েছে এবং সে বিনিয়োগ পরিমাণ ২৮৪.৪৮ কোটি টাকা। উক্ত প্রকল্পগুলিতে মোট ৮২৮৫ জনের কর্ম হয়েছে।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহোদয় বললেন যে ৪০৩টি লাইসেন্স গিয়েছিল, তারমধ্যে ১৮৬টি শিল্প লাইসেন্সে রূপান্তরিত হয়েছে। আমরা প্রায়ই একটা অ শুনি যে লেটার অব ইনটেন্ট না পাওয়ার জন্য পশ্চিমবঙ্গ শিল্পে পিছিয়ে যাচ্ছে। এখা যাচ্ছে যে লেটার অব ইনটেন্ট না পাওয়ার জন্য ৪০৩টির মধ্যে ১৮৬টি লাইসেন্সে রূপা হয়েছে—এই তারতম্যের কারণ কি?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি :** এটা মাননীয় সদস্য জানেন যে প্রথমে লেটার অব ইন কেন্দ্রীয় সরকার দিতেন। এটা ৯১ সালের আগে পর্যন্ত ছিল, এখন আর নেই। লেটার ইনটেন্টের পরে একটা সময় ওরা দেয়, যে সময়ের পরে শিল্পটা করার জন্য বিভিন্ন যেমন, জমি নেওয়া, কারিগরি সহযোগিতা, অর্থের ব্যবস্থা করা, একটা প্রকল্প করার জ সময় দরকার তারজন্য একটা সময় দেয়। এই সময়কে বাড়াবার একটা নিয়ম ছিল অনেক সময়ে অনেকে ফরেন কোলাবরেশন করতে পারল না, টেকনিক্যাল টাই-আপ ক পারল না, ফিনান্সিয়াল রিসোর্স জোগাড় করতে পারল না, এইসব নানা কারণে ড্রপ এটা রাজ্য সরকারের বিষয় নয়, যাঁরা দরখাস্ত জমা দেন তাঁদের বিষয়। সারা ভারতবর্

চবহস্তু জমা পড়ে তার থেকে ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স দেখা যায় অনেক কম হয়। এটাই স্বাভাবিক।

**শ্রী আব্দুল মান্নান :** এর মধ্যে কতগুলো এন-আর-আই. আছে, বলবেন কি?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি :** সেটা নির্দিষ্টভাবে প্রশ্ন না করলে বলা যাবে না। তবে এটা ঠিক যে এর মধ্যে এন-আর-আই আছে। আপনি আলাদাভাবে নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী আব্দুল মান্নান :** এখন তো লেটার অব ইনটেন্ট নতুন শিল্প নীতির জন্য উঠে গেছে। এখানে কি ধরণের শিল্পপতিরা আসছেন? মাননীয় মুখ্যমন্ত্রী তো এন-আর-আইদের নিয়ে আসার জন্য বাইরে যাচ্ছেন। নতুন শিল্পপতিরা কিভাবে এগিয়ে আসছেন পশ্চিমবাংলায়, বলবেন কি?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি :** আমাদের কাছে কেন্দ্রীয় সরকার ডিরেগুলেশন করার পরে অনেক প্রস্তাব এসেছে, এই বিষয়ে কোনও সন্দেহ নেই। আমরা লক্ষ্য করছি, এই প্রকল্পগুলিকে কার্যকর করার জন্য কেন্দ্রীয় আর্থিক প্রতিষ্ঠানগুলোর যতটুকু সহযোগিতা করা দরকার তা পাওয়া যাচ্ছে না। তারা নানাভাবে বিলম্ব করছে, আটকে দিচ্ছে, শিল্প না করার জন্য উৎসাহ দিচ্ছে, এইসব করছে। তা সত্ত্বেও, বেশ কিছু শিল্প আসার জন্য প্রস্তাব দিয়েছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে অনেকগুলো শিল্প স্থাপনের প্রস্তাব এসেছে। কিন্তু আর্থিক প্রতিষ্ঠানগুলো থেকে অনেক অসুবিধার জন্য হচ্ছে না। কোনও পরিসংখ্যান দিয়ে আপনি আমাদের বলতে পারবেন কি, আর্থিক প্রতিষ্ঠানগুলো কিভাবে অসুবিধা সৃষ্টি করছে—সর্ব ভারতীয়ভাবে তারা কিভাবে সহযোগিতা করছে, আর পশ্চিমবাংলার জন্য কিভাবে অসহযোগিতা করছে?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি :** আমাদের সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় আর্থিক প্রতিষ্ঠানগুলো সম্পর্কে আমাদের সুনির্দিষ্ট বক্তব্য বারবার বলা হয়েছে। বিধানসভায় বলা হয়েছে, অন্য জায়গাও বলা হয়েছে। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বাজেট ভাষণে বলেছেন। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট ভাষণে বলেছেন। তা সত্ত্বেও আমি নির্দিষ্ট প্রশ্নের জবাবে বলছি যে, আমাদের রাজ্যে যে টাকা জমা পড়ে আর্থিক প্রতিষ্ঠানগুলোতে এবং ব্যাঙ্কে, তার উপরে আমরা ন্যায়সঙ্গতভাবে পাচ্ছি না, এটা সঠিক। এটা আমাদের প্রতি অবিচার, বৈষম্য করা হচ্ছে। এই অভিযোগ যখন বারবার করে ওঠে তখন আর.বি.আই. একটা কমিটি তদন্ত করবার দায়িত্ব দিয়েছিল। আর.বি.আই. কমিটি যে রিপোর্ট দিয়েছে তাতে দেখা যাচ্ছে যে, সারা ভারতবর্ষে যেখানে ৬২ ভাগ ঋণ দেওয়া হয়েছে শিল্প প্রকল্প গড়বার জন্য, পশ্চিমবাংলায় সেখানে অনুপাত হচ্ছে ৪৯-৫০ শতাংশ। এই সামান্য পার্থক্য হাজার হাজার কোটি টাকার সমান। আমাদের রাজ্যে যেখানে ২৫-২৬ হাজার কোটি টাকা প্রতি বছরে জমা পড়ে।

[11-50 — 12-00 A.M.]

সেখানে ১০ থেকে ১২ শতাংশ আমাদের রাজ্য থেকে দেওয়া হয়। এটা একটা চরম অবিচার এইজন্য আমরা দাবি করেছি যে আর্থিক প্রতিষ্ঠানগুলোর থেকে কেন্দ্রীয় সরকার টাকা পায় এবং ব্যাঙ্ক ইত্যাদি আর্থিক প্রতিষ্ঠানগুলোর থেকে যে টাকা পায় এটা ঠিক নয়, এটা এক ধরনের এক পেশী মনোভাব নেওয়া হয়। সেইজন্য আর্থিক প্রতিষ্ঠানগুলোর বিকেন্দ্রীকরণ করার দাবি করেছি। আর্থিক প্রতিষ্ঠানগুলো বিকেন্দ্রীকরণ করলে পরে রাজ্য সরকারের ইচ্ছা অনুযায়ী কাজ করা যাবে।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আপনি বলেছেন যে ১৯৮০ সাল থেকে ১৯৯০ সাল পর্যন্ত কারখানাগুলো এসেছে এবং এতে প্রায় ৮ হাজার কর্মচারী নিযুক্ত হয়েছে। এরমধ্যে অনেকগুলো উঠে গেছে এবং বন্ধ হয়ে গেছে। আমার প্রশ্ন হচ্ছে যে, এর মধ্যে কতগুলো বন্ধ হয়েছে বা উঠে গেছে তার হিসাব আপনার কাছে আছে কি?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি :** এই অর্দ্ধেক উঠে গেছে বা বন্ধ হয়ে গেছে এই কথাটা সঠিক নয়, তবে হয়ত কয়েকটির ক্ষেত্রে তা হয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, আমি নাম করে বলতে পারি আমার কাছে নোটিশ আছে অনেক বন্ধ হয়ে গেছে। অন রেকর্ড আমি সংখ্যা এবং নাম বলে দিতে পারি কতগুলো উঠে গেছে এবং বন্ধ হয়েছে। স্যার, উনি তো স্বীকার করছেন না, আপনার কাছে কথা দিচ্ছি ঠিক বলবেন আমি নামের লিস্ট আপনার কাছে দিয়ে দেব।

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি :** আমি আপনাকে দৃঢ়তার সঙ্গে বলতে পারি যে ৪০টি কারখানা বর্তমানে আছে এবং ১৮৬টি কারখানা ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স পেয়েছে এই তথ্যই দিয়েছি। আরেকটি কথা বলছি সেটা হচ্ছে যে, এই ধরনের নির্দিষ্ট প্রশ্নের উত্তর চাইতে গেলে আগে একটা নোটিশ দেওয়া দরকার। ফলতাতে ১৮টি কারখানা বন্ধ হয়ে গেছে এই তথ্য ঠিক নয়। এটা অসত্য কথা। ফলতাতে আমাদের রাজ্য সরকার শিল্পবিকাশ কেন্দ্র করেছে তাতে ১নং ২নং এবং ৩নং সেক্টর করেছে। এছাড়া ফলতাতে এক্সপোর্ট জোন করা হয়েছে এই নিয়ে মোট ৪টে সেন্টার করা হয়েছে। সুতরাং এই ১৮টি কারখানাই বন্ধ হয়ে গেছে এ খবর একেবারে অসত্য।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, গত ১৭ বছর ধরে পশ্চিমবঙ্গে শিল্প স্থাপনের জন্য এবং একটা সামগ্রিক উন্নতির পরিবেশ সৃষ্টি করার জন্য অনেক শিল্পদ্যোগীরা আগ্রহ প্রকাশ করেছেন এবং এগিয়েও এসেছেন, কিন্তু অভিযোগ উঠেছে যে আপনার দপ্তরে গিয়ে যে সমস্ত সাহায্য পাওয়া দরকার পরিকাঠামো গড়তে তা তারা পাচ্ছেন না। সেখানে বিদ্যুত, পি ডব্লিউ ডি দপ্তর ঠিকমতো সাহায্য করছে না, আপনার

হচ্ছে এই ধরনের অভিযোগ এসেছে কিনা?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি :** আমাদের রাজ্যে শিল্প প্রকল্পগুলো স্থাপনের প্রস্তাব আমাদের সরকারি দপ্তরগুলোর গাফিলতি বা বিলম্বর জন্য এতে এই সমস্ত জিনিসটাই লঘু করে দেওয়া হয়। কিছু কিছু ত্রুটি আছে দুর্বলতা আছে এটা ঠিকই আমাদের দপ্তরের গাফিলতির জন্য হচ্ছে এটা ঠিক নয়। বরং আমরা এইসব বিষয়গুলো জরুরি ভিত্তিক ব্যবস্থা হিসাবে গ্রহণ করে থাকি।

**শ্রী সাধন পান্ডে :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, আপনারা তো ইন্ডাস্ট্রিয়াল পোর্ট ফোলিও চেষ্টা করছেন এবং মাননীয় মুখ্যমন্ত্রী নিকো এবং অন্যান্য ইন্ডাস্ট্রিয়ালিস্টদের সঙ্গে বসেছেন। এখন ইন্ডাস্ট্রিয়াল পলিসিটা কাদের হাতে আছে সেটা জানা দরকার। ইন্ডাস্ট্রিয়ালিস্টদের ব্যাপারে শান্তশ্রীবাবু যে কথা বলেছেন সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ, ওরা আপনাকে কেন ইন্ডাস্ট্রি মিনিস্টার হিসাবে ইন্টার অ্যাকশন করতে রাজি হচ্ছেন না। আপনি ভদ্রলোক, কিন্তু মুখ্যমন্ত্রী হিসাবে তাঁর কথার গুরুত্বও রয়েছে। আমি জানতে চাই, শিল্পের ব্যাপারে আপনি যা বলছেন এবং মাননীয় মুখ্যমন্ত্রী ওয়ার্ক কালচার নেই বলে যা বলেছেন সেটাই কি এখানে ফিনান্স না করবার কারণ ইন্ডাস্ট্রিয়াল সেক্টরে? ওয়ার্ক কালচার নেই বলেই কি এই রাজ্যে অনেক শিল্পপতি আসতে চাইছেন না ইন্ডাস্ট্রি গড়তে এবং তারা মহারাষ্ট্র, গুজরাটের দিকে চলে যাচ্ছে?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি :** আমি নির্দিষ্টভাবে বলতে চাই, শুধু বিধানসভার সদস্য কেন, এটা সকলেই জানেন যে, রাজ্য সরকারের সমস্ত দপ্তরই মুখ্যমন্ত্রীর দপ্তর। দুই নম্বর হচ্ছে, শিল্পপতি না আসার ক্ষেত্রে কাজকর্মের অনীহা প্রধান কারণ হতে পারে না। আমরা সমস্ত দিক বিশ্লেষণ করে দেখেছি যে, ট্রাডিশনাল ইন্ডাস্ট্রির ক্ষেত্রে শ্রমিকদের এই ধরনের কার্যকলাপ বাধা হতে পারে, কিন্তু যেগুলো সানরাইজ ইন্ডাস্ট্রি বা গ্রীনফিল্ড ইন্ডাস্ট্রি সেইসব ইন্ডাস্ট্রির ক্ষেত্রে এই অভিযোগ নেই বললেই চলে। এই মনোভাব আসার প্রধান কারণ হচ্ছে কেন্দ্রীয় সরকারের বৈষম্যমূলক নীতি এবং তারজন্য ১৮টি রাজ্যে কিছু হয়নি গত ৪৭ বছরে এবং আমাদের রাজ্যের ক্ষেত্রে বৈষম্য বেশি হয়েছে। উত্তর-পূর্বাঞ্চলের রাজ্যগুলি এবং বিহার রাজ্য, যেখানে সবচেয়ে বেশি খনিজ সম্পদ রয়েছে, সেদিকে তাকিয়ে দেখুন, কিছুই হয় নি। আপনারা যেখানে সবচেয়ে বেশি ভোট পেয়েছেন সেখানেও কিছু হয় নি। এটা দেশবিরোধী মনোভাবের জন্য হয়েছে এবং তার ভিকটিম আমরা হয়েছি।

**শ্রী জাহাঙ্গীর করিম :** মন্ত্রী মহাশয় বললেন যে, কিছু কারখানা বন্ধ হয়ে গেছে। আমি জানতে চাই, এগুলো বন্ধ হবার কারণ কী?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি :** বহু কারণে কারখানা বন্ধ হয়। তারমধ্যে র' ম্যাটেরিয়ালসের অভাব একটি মুখ্য কারণ, কিন্তু অভিযোগটা আছে—শ্রমিক কর্মচারিদের জন্য কারখানা বন্ধ

হয়ে যাচ্ছে। কিন্তু এই অভিযোগ নিয়ে সমীক্ষা করায় জানা গেছে, যে, শতকরা মাত্র দুইভাগ ক্ষেত্রে শ্রমিক অশান্তির কারণে কারখানা বন্ধ হয়, বেশিরভাগ ক্ষেত্রে কারখানা বন্ধ হয় মালিক পক্ষের ব্যবসাদারী মনোভাবের অভাবে এবং কাঁচামালের যোগান না পেয়ে। বেসরকারি উদ্যোগে তৈরি একটি কারখানা এই কারণে উত্তরবঙ্গে বন্ধ হয়ে রয়েছে। ঐ হলদিয়া প্রিসিশন কোম্পানির প্রোজেক্ট তৈরি হবার সময় বলা হয়েছিল কেন্দ্রীয় সরকার তাকে অর্ডার দেবে কারণ তারা গ্যাস সিলিন্ডার তৈরি করবেন। ঐ সিলিন্ডার নেবার ক্ষেত্রে একমাত্র কেন্দ্রীয় সরকারই অর্ডার দিতে পারেন। কিন্তু এতদিন হয়ে গেল, তারা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এক টাকার অর্ডারও পাননি এবং তারফলে কারখানাটি রুগ্ন হয়ে গেছে। এইসব কারণে শুধু আমাদের রাজ্যেই নয়, ভারতের অন্যান্য রাজ্যেও কারখানা বন্ধ হয়ে যাচ্ছে।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, দার্জিলিং জেলায় মংপু সিঙ্কোনা প্লানটেশন, লাটপানজার সিঙ্কোনা প্লানটেশন, গৈরিবাস ও মনসুন প্লানটেশন ছাড়া অন্য কোনও মেডিসিনের প্লান্ট বা কারখানা করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি ঃ** মংপু লাটপানজার প্লান্টেশন এইসব বিভাগগুলিতে এবং গৈরিবাস এইসব বিভাগগুলিতে আমাদের যে সিঙ্কোনার কাজ হয় সেইগুলি যাতে আধুনিক পদ্ধতিতে হতে পারে এবং ওখানকার শ্রমিক কর্মচারিদের স্বার্থে আমাদের রাজ্যের স্বার্থে এই শিল্পের স্বার্থে তার জন্য আমরা দেশি বিদেশি শিল্পপতিদের সাথে আলোচনা করছি যাতে উন্নত প্রযুক্তি সেখানে ব্যবহার করা যায়, এটা আমরা করছি। সেইজন্য আমরা এটাকে ডাইভারসিফিকেশনের চেষ্টা করছি তার কিছু ব্যবস্থা গৈরিবাসে হয়েছে। অন্য ধরনের উৎপাদনের ব্যবস্থাও করা হচ্ছে। এইজন্য এইসব বিষয়ে যারা অভিজ্ঞ দেশে ও বিদেশে আছে তাদের সাথে আলোচনা চলছে, আমরা আশা করি এটা ফলপ্রসূ হবে।

**শ্রী জ্যোতি বসু ঃ** মিঃ স্পিকার স্যার, আমার একটা পারসোনাল এক্সপ্লানেশন আছে একজন মাননীয় সদস্য হঠাৎ ওখান থেকে বললেন আমি নাকি বলেছি পশ্চিমবাংলায় ওয়ার্ক কালচার নেই, এটা অসত্য কথা। আমি কি বলেছি সেটা সব কাগজে বেরিয়েছে, এবং আনন্দবাজারে তাদের হেড লাইন হচ্ছে আমি এই কথা বলেছি, কিন্তু তারা ভিতরে ঠিকই লিখেছেন। ওরা হেডিংটা পড়েনি, সেখানে ঠিকই লেখা আছে। অল্প সংখ্যক লোক সরকারি কর্মচারী তাদের মধ্যে ওয়ার্ক কালচারের অভাব আছে সেটা শুধরোবার চেষ্টা করছি, সেটা যদি শুধরানো না যায় তাহলে সাজার ব্যবস্থা করতেই হবে। কিন্তু অধিক সংখ্যক যারা আছে তারা কোন দলের তার মধ্যে আমি যাচ্ছি না, তাদের জন্যই আমরা এগিয়েছি, নাহলে ১৭ বছর ধরে যে কাজ আমরা করে চলেছি, এটা শুধুমাত্র মন্ত্রীর জন্য নয়, তাদের জন্যই আমরা এগিয়েছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, ৩৪ টি প্রশ্নর মধ্যে মাত্র ৪টি প্রশ্ন হল।

**শ্রী জ্যোতি বসু ঃ** স্যার, এটা তো কোয়েশ্চেন হয় না, ওরাতো আমাদের ইনফর্মেশন দিচ্ছে, এটা বন্ধ করা দরকার।

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

### কোপাই পানীয় জল সরবরাহ প্রকল্প

*১০০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫) **শ্রী তপন হোড় ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বীরভূম জেলার বোলপুরে জার্মানী সহযোগিতায় "কোপাই পানীয় জল সরবরাহ প্রকল্পে" এর কাজ বাতিল করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, ওই প্রকল্পে বাতিলের কারণ কি?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### দাসবান গ্রামে পুলিশের গুলি

*১০১। *(অনুমোদিত প্রশ্ন নং *২৯৯) শ্রী সুকুমার দাশ এবং শ্রী সৌগত রায় ঃ স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—*

(ক) ১৯৯৩-এর ৪ঠা ডিসেম্বর বীরভূম জেলার নানুর থানা এলাকায় দাসবান গ্রামে পুলিশ কর্তৃক গুলি চালাবার কোনও ঘটনা ঘটেছিল কি না;

(খ) ঘটে থাকলে, গুলি চালাবার কারণ কি ও হতাহতের সংখ্যা কত; এবং

(গ) হতাহতদের পরিবারবর্গকে কোনও ক্ষতিপূরণ দেওয়া হয়েছে কি না?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, তবে দাসবান গ্রামে নয়, দাসখাল গ্রামে।

(খ) গত ৩/৪-১২-৯৩ তারিখে নানুর থানা এলাকার দাসখাল গ্রাম থেকে জনৈক সুরজদেব মন্ডলকে গ্রেপ্তার করে থানায় ফেরার পথে গ্রামবাসীদের দ্বারা আক্রান্ত হলে, জীবন ও সরকারি সম্পত্তি রক্ষার জন্য বিধিসম্মত সতর্কীকরণের পর পুলিশ গুলি চালাতে বাধ্য

হয়। এর ফলে তিন ব্যক্তি আহত হয় এবং পরে একজন মারা যায়।

(গ) না।

### পঞ্চায়েত পদাধিকারীদের সাম্মানিক অর্থ

***১০২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৩) শ্রী অমিয় পাত্র :** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পঞ্চায়েত পদাধিকারীদের জন্য সাম্মানিক অর্থ প্রদানের প্রস্তাব কার্যকর হয়েছে কিনা; এবং

(খ) হলে, কবে থেকে হয়েছে এবং ওই অর্থ কিভাবে দেওয়া হবে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) পঞ্চায়েত পদাধিকারীদের জন্য সাম্মানিক অর্থ প্রদানের প্রস্তাব ১৯৭৯ সালের এপ্রিল মাস থেকে কার্যকর হয়েছে উক্ত সাম্মানিক প্রদানের অর্থ, জেলা পরিষদগুলির ক্ষেত্রে জেলা আধিকারিক মহাশয়দের এবং পঞ্চায়েত সমিতি ও গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে জেলা পঞ্চায়েত আধিকারিক মহাশয়দের নিকট এই বিভাগ থেকে বিভিন্ন আদেশনামার ভিত্তিতে প্রদান করা হয়ে থাকে এবং এরপরে উপরিউক্ত আধিকারিকগণ উক্ত অর্থ জেলা পরিষদগুলির ক্ষেত্রে জেলার নির্বাহী আধিকারিকদের নিকট এবং পঞ্চায়েত সমিতি ও গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে ব্লক উন্নয়ন আধিকারিকদের নিকট পুনর্বন্টন করেন।

### হলদিয়া পেট্রোকেমিক্যালস

***১০৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩) শ্রী দেবপ্রসাদ সরকার :** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়া পেট্রোকেমিক্যালস প্রকল্পের অগ্রগতি বর্তমানে কোন পর্যায়ে আছে;

(খ) এই প্রকল্পের কাজ শেষ করার সর্বশেষ নির্ধারিত সময়সীমা কি; এবং

(গ) এই প্রকল্প সম্পূর্ণ হলে, কতজন লোকের কর্মসংস্থান হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হলদিয়া পেট্রোকেমিক্যালস প্রকল্পের কাজ নির্ধারিতভাবে এগোচ্ছে। এই প্রকল্পের জন্য হলদিয়ায় ১০০৫ একর জমি অধিগ্রহণ করা হয়েছে। সম্পূর্ণ জমি জরিপ করা হয়েছে।

ঐ জমিকে উন্নত করা হচ্ছে। জমির চারিধারে প্রাচীর (Feucing) দেওয়ার কাজ চলছে। কেন্দ্রীয় সরকারের পরিবেশ দপ্তরের ছাড়পত্র পাওয়া গেছে। পরিবেশ দূষণ রোধ করার জন্য গাছ লাগানো হচ্ছে। জমি অধিগ্রহণের জন্য যাঁরা গৃহচ্যুত হয়েছেন তাঁদের পুনর্বাসনের জন্য যাবতীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

(খ) বর্তমান পরিস্থিতি অনুযায়ী এই প্রকল্পের রূপায়ণের প্রস্তাবিত সময়সীমা কমপক্ষে চার বছর।

(গ) এই প্রকল্প সম্পূর্ণ হবে, প্রত্যক্ষ ও পরোক্ষভাবে প্রায় ১ লক্ষ থেকে ১.৫ লক্ষ লোকের কর্মসংস্থান হবে বলে আশা করা যায়।

## সামাজিক বনসৃজন

*১০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭১) **শ্রী নটবর বাগদী ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে সামাজিক বনসৃজন প্রকল্পে ব্যয়ের পরিমাণ কত; এবং

(খ) বর্তমানে রাজ্যে মোট বনাঞ্চলের আয়তন কত?

**বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সামাজিক বনসৃজন প্রকল্প ৩১-৩-১৯৯১ তারিখে শেষ হয়ে গেছে। অবশ্য ১-৪-১৯৯২ তারিখ হইতে পশ্চিমবঙ্গ বনায়ন প্রকল্প গ্রহণ করা হয়েছে। এই প্রকল্পে সামাজিক বনসৃজন বাবদ ১৯৯২-৯৩ আর্থিক বৎসরে মোট ব্যয়ের পরিমাণ ৩০৪.০২ লক্ষ টাকা।

(খ) নথিভুক্ত বনভূমির পরিমাণ ১১৮৭৯ বর্গ কি.মি.।

## ট্রাইসেম ট্রেনিং

*১০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৮) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, রাজ্যের প্রতিটি জেলায় বেকার যুবক-যুবতীদের 'ট্রাইসেম' ট্রেনিং-এর ব্যবস্থা করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে,—

(১) ১৯৯১-৯২, ১৯৯২-৯৩ এবং ১৯৯৩-৯৪ সালের জন্য লক্ষ্যমাত্রা কত করে ঠিক করা হয়েছিল;

(২) তন্মধ্যে কত সংখ্যক যুবক-যুবতীদের ট্রেনিং দেওয়া হয়েছে; এবং

(৩) ট্রেনিং প্রাপ্ত কত সংখ্যক বেকার যুবক যুবতী আর্থিক দিক থেকে সক্ষম হয়েছেন?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, রাজ্যের প্রতিটি জেলায় সাধারণত ১৮ থেকে ৩৫ বছর বয়সের বেকার যুবক যুবতীদের ট্রাইসেম ট্রেনিং এর ব্যবস্থা করা হয়েছে।

**ট্রাইসেম ট্রেনিং-এর লক্ষ্যমাত্রা**

(খ) ১)

| বৎসর | লক্ষ্যমাত্রা |
|---|---|
| ১৯৯১-৯২ | ১৪৭৮০ জন |
| ১৯৯২-৯৩ | ১৬৪০০ .. |
| ১৯৯৩-৯৪ | ২৪১১৫ .. |

(২) নিম্নলিখিত সংখ্যক যুবক-যুবতীদের ট্রেনিং দেওয়া হয়েছে—

| | |
|---|---|
| ১৯৯১-৯২ | ১৭৮২৮ জন |
| ১৯৯২-৯৩ | ১৫২২৩ .. |
| ১৯৯৩-৯৪ | ৭৪৪১ .. |

(ডিসেম্বর পর্যন্ত)

(৩) নিম্নলিখিত সংখ্যক ট্রেনিং প্রাপ্ত যুবক-যুবতী আর্থিক দিক থেকে সক্ষম হয়েছেন—

| | |
|---|---|
| ১৯৯১-৯২ | ১২৯৭১ জন |
| ১৯৯২-৯৩ | ১৩৬০৩ .. |
| ১৯৯৩-৯৪ | ৪০২১ .. |

(ডিসেম্বর পর্যন্ত)

উপরোক্ত বৎসরগুলিতে উপরে বর্ণিত সংখ্যক যুবক-যুবতী ট্রাইসেম প্রকল্পে ট্রেনিং পাওয়ার পর হয় আই. আর. ডি পি.র প্রকল্প পেয়েছেন অথবা কোনও নিয়মিত কাজে (ওয়েজ এমপ্লয়মেন্ট) নিযুক্ত হয়েছেন।

### নেওড়াখোলা ও রম্বিখোলা জল প্রকল্প

***১০৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪২০) শ্রী সুভাষ বসু ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কালিম্পং-এ নেওড়াখোলা এবং দার্জিলিং শহরের জন্য রম্বিখোলা জল প্রকল্পের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

নেওড়াখোলা জলসরবরাহ প্রকল্পের অগ্রগতি শতকরা ৭৫ ভাগেরও বেশি। রম্বিখোলা জলসরবরাহ প্রকল্পের কাজ সম্প্রতি শুরু হয়েছে।

### গ্রোথ সেন্টার

***১০৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৪) শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে গ্রোথ সেন্টারের মোট সংখ্যা কত; এবং

(খ) নতুন কোনও গ্রোথ সেন্টার স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি না?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১২টি।

(খ) আছে।

### নৈহাটি থানার পুলিশ ফাঁড়ি আক্রমণ

***১০৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৫) ডাঃ তরুণ অধিকারী ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ২রা জানুয়ারি, ১৯৯৪ হাজিনগরে নৈহাটি থানার পুলিশ ফাঁড়ি আক্রমণের কোনও ঘটনা ঘটেছে কিনা;

(খ) ঘটে থাকলে, ঐ আক্রমণের কারণ ও আক্রমণকারীদের রাজনৈতিক পরিচয় কি; এবং

(গ) ওই আক্রমণকারীদের বিরুদ্ধে আইনানুগ কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি না এবং হলে তা কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) নৈহাটি জুট মিলে পুলিশি তল্লাশির পরিপ্রেক্ষিতে প্রায় ২০০ লোক বীজপুরের ফাঁড়ির সম্মুখে এক বিক্ষোভ সমাবেশে জমায়েত হয়। পরে ওই জনতা ও পুলিশের মধ্যে সংঘর্ষ ঘটে। জমায়েতে নৈহাটি জুট মিলের কর্মী এবং তাদের মধ্যে কিছু সংখ্যক সিটু (সি.আই.টি.ইউ.) সমর্থকও ছিল।

(গ) ঐ ঘটনায় ভারতীয় দন্ডবিধির বিভিন্ন ধারায় মামলা দায়ের করা হয়েছে। এখনও পর্যন্ত ১৯ (উনিশ) জন ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে। এবং এক ব্যক্তি কোর্টে আত্মসমর্পণ করেছেন। ঐ মামলার ব্যাপারে পুলিশ ইতিমধ্যে অভিযোগ (চার্জশিট) দাখিল করেছেন।

## বুনো হাতির তাণ্ডব

***১১০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৯) শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

সম্প্রতি বুনো হাতির তাণ্ডবে রাজ্যের হুগলি, বর্ধমান, বাঁকুড়া ও মেদিনীপুর জেলায় মোট ক্ষয়ক্ষতির পরিমাণ এবং আহত ও নিহত মানুষের সংখ্যা কত?

**বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ডিসেম্বর মাসের শেষাংশে ও জানুয়ারির প্রথমার্ধে বুনোহাতির তান্ডবে মোট ৭ জনের প্রাণহানী ঘটেছে ও ৫ জন আহত হয়েছে। স্থানীয় পঞ্চায়েত ও বনভূমি সংস্কার স্থায়ী সমিতির সাহায্য নিয়ে ক্ষতিগ্রস্ত চাষীদের আবেদনের উপর শস্যক্ষতির পরিমাণ নির্ধারণের কাজ চলেছে

## পুলিশ কম্পিউটার সেন্টার

***১১১। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৩) শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের সমস্ত জেলার পুলিশ প্রশাসনের বিভিন্ন ঘটনা সম্পর্কে তথ্য সংগ্রহের জন্য কোনও পুলিশ কম্পিউটার সেন্টার আছে কি না; এবং

(খ) থাকলে তা কোথায় আছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সল্টলেকে।

## মিনারেল ডেভেলপমেন্ট অ্যান্ড ট্রেডিং কর্পোরেশন এর জমি

*১১২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৮) **শ্রী ধীরেন সেন** : শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) একথা কি সত্যি যে, বীরভূম জেলার মহম্মদ বাজার থানা এলাকায় ওয়েস্ট বেঙ্গল মিনারেল ডেভেলপমেন্ট অ্যান্ড ট্রেডিং কর্পোরেশন লিমিটেড কর্তৃক জমি অধিগ্রহণ করা হয়েছে;

(খ) সত্যি হলে—

(১) অধিগৃহীত জমির পরিমাণ কত; এবং

(২) ওই জমি কিভাবে ব্যবহৃত হবে;

(গ) ওই সংস্থায় নিযুক্ত বর্তমানে শ্রমিক-কর্মচারিদের সংখ্যা কত; এবং

(ঘ) ওই সংস্থার বর্তমান আর্থিক অবস্থা কিরূপ?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :

(ক) না। অধিগ্রহণের প্রস্তাব আছে কিন্তু এখনও হয় নি। ২৯টি মৌজায় সংরক্ষণের জন্য বিজ্ঞাপিত করা হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) (১) নিয়মিত শ্রমিক—৪৮৫ জন।

(২) নিয়মিত কর্মচারী—২২৯ জন। (অফিসার-সহ)

(ঘ) সংস্থাটির বর্তমান আর্থিক অবস্থা সন্তোষজনক নয়।

## মুর্শিদাবাদ জেলায় খুন

*১১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭২৬) **শ্রী শিশিরকুমার সরকার** : স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৩ সালের জানুয়ারি থেকে ডিসেম্বর পর্যন্ত মুর্শিদাবাদ জেলায় কতগুলি খুনের ঘটনা ঘটেছে;

(খ) তার মধ্যে রাজনৈতিক খুনের ঘটনা কতগুলি; এবং

(গ) ওই ধরনের ঘটনা বন্ধ করতে কি কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১২১ টি।

(খ) ১২১টি ঘটনায় ১২৭ জন নিহত হয়েছে। নিহতদের রাজনৈতিক দলভুক্তি তালিকা ঃ—

| | | |
|---|---|---|
| সি.পি.এম. | — | ২১ |
| কংগ্রেস(আই) | — | ১১ |
| আর.এস.পি. | — | ৩ |
| ফঃ বঃ | — | ২ |
| অন্যান্য | — | ৯০ |

(গ) উপরোক্ত এলাকাগুলিতে ব্যাপক পুলিশি অভিযান চালানো হয়েছে। বেশ কি শিবির স্থাপন করা হয়েছে এবং অবিরাম পাহারার বন্দোবস্ত করা হয়েছে।

চোরাচালানকারী

*১১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮২) **শ্রী দিলীপ মজুমদার ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩ সালে সীমান্তরক্ষী বাহিনী কতজন চোরাচালানকারীকে গ্রেপ্তার বা ... করেছে; এবং

(খ) ধৃত চোরাচালানকারীদের কাছ থেকে কি ধরনের বে-আইনি জিনিসপত্র উদ্ধার ... হয়েছে এবং ঐ জিনিসপত্রের আর্থিক মূল্য কত?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩৯৪০ জন।

(খ) চোরাচালানকারীদের কাছ থেকে সোনা, রূপা, তামা, পিতল, হেরোইন, ... কোকেন, মরফিন, আফিন, চরস, বাংলাদেশি টাকা, ভারতীয় টাকা, চিনি, লবণ, চাউল, ... ডিজেল, গবাদি পশু ইত্যাদি আটক করা হয়েছিল এবং ঐ জিনিসের আর্থিক মূল্য প্রায় ... কোটি ৬৭ লক্ষ ৩৬ হাজার ৩৭৪ টাকা।

**কয়লার চোরাচালান**

*১১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯৬) **শ্রী সাত্তিককুমার রায় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, বীরভূম জেলার দুবরাজপুর থানা এলাকায় কয়লার চোরাচালান বৃদ্ধি পেয়েছে; এবং

(খ) সত্যি হলে—

(১) সম্প্রতি দুবরাজপুর থানায় এ সম্পর্কে কোনও ঘটনা লিপিবদ্ধ করা হয়েছে কি না; এবং

(২) হলে, সরকার এ ব্যাপারে কী কী ব্যবস্থা নিয়েছেন/নিচ্ছেন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) (১) হয়েছে।

(২) কয়লার চোরাচালান রোধ স্থানীয় পুলিশ ও জেলা নির্বহন শাখা (Enforcement Branch) দুবরাজপুর ও তার নিকটবর্তী এলাকাগুলিতে চোরাকারবারীদের বিরুদ্ধে ব্যাপক অভিযান শুরু করেছে। কড়া পুলিশি ব্যবস্থার ফলে চোরাচালান নিয়ন্ত্রণ করা সম্ভব হয়েছে।

**জেলা পরিষদের ইউটিলাইজেশন সার্টিফিকেট**

*১১৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৪) **শ্রী আব্দুল মান্নান ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গত ১৯৯১-৯২ ও ১৯৯২-৯৩ আর্থিক বছরে অনেকগুলি জেলা পরিষদ থেকে বরাদ্দকৃত অর্থ ব্যয়ের ইউটিলাইজেশন সার্টিফিকেট পাওয়া যায় নি; এবং

(খ) সত্যি হলে—

(১) কোন কোন জেলা পরিষদ; এবং

(২) ওই জেলা পরিষদগুলোর বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি না; এবং হলে তা কী?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ইহা সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

**গবাদি-পশু পাচার**

***১১৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১০) শ্রী শিবপ্রসাদ মালিক :** গত ১৭ই জুন ১৯৯৩ তারিখে বিধানসভায় প্রদত্ত তারকিত প্রশ্ন নং *১৬ (অনুমোদিত প্রশ্ন নং *১০৭)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের সীমান্ত জেলাগুলি দিয়ে অবাধে গবাদি পশু পাচার রোধ করার ব্যাপারে উপরি-উক্ত ব্যবস্থা গ্রহণের পর পাচার রোধ করার ব্যাপারে উপরি উক্ত ব্যবস্থা গ্রহণের পর পাচার বন্ধ হয়েছে কি?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

অনেকাংশে বন্ধ হয়েছে।

**জওহর রোজগার যোজনা**

***১১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৯) ডাঃ মানস ভুঁইয়া :** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, ১৯৯১-৯২ এবং ১৯৯২-৯৩ আর্থিক বছরগুলিতে জওহর রোজগার যোজনায় বরাদ্দকৃত অর্থ নির্ধারিত সময়ের মধ্যে রাজ্যে খরচ করা যায় নি; এবং

(খ) সত্যি হলে—

(১) উক্ত বছরগুলিতে ওই প্রকল্পে বরাদ্দকৃত অর্থ ও খাদ্যশস্যের পরিমাণ কত;

(২) তন্মধ্যে কী পরিমাণ অর্থ ও খাদ্যশস্য খরচ করা সম্ভব হয়েছে;

(৩) কত শ্রমদিবস তৈরি করা গিয়েছে; এবং

(৪) এই পরিকল্পনায় লক্ষ্যমাত্রা পূরণের ক্ষেত্রে অন্যান্য রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান কোথায়?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এ কথা সত্য নয় যে এই বছরগুলিতে যা বরাদ্দ (অ্যালটমেন্ট) ছিল তা খরচ যায় নি।

(খ) এতদসত্ত্বেও মাননীয় সদস্যবর্গের অবগতির জন্যে আমি জানাচ্ছি যে (১) ১৯৯১-সালে অর্থে বরাদ্দকৃত (অ্যালটেড) মোট পরিমাণ ছিল ১২৬ কোটি ৯০ লক্ষ ৩০ র টাকা ও খাদ্যশস্যের পরিমাণ ছিল ৮৩ হাজার ২৪০ টন। ১৯৯২-৯৩ সালে অর্থের দ্দকৃত (অ্যালটেড) মোট পরিমাণ ছিল ২০৫ কোটি ৪৫ লক্ষ ৭০ হাজার টাকা এবং শস্যের বরাদ্দকৃত (পরিমাণ ছিল ৮৩ হাজার ৪০০ টন।

(২) ১৯৯১-৯২ সালে এই বাবদ খরচের পরিমাণ ১৯৩ কোটি ৫২ লক্ষ ১৬ হাজার। এ ছাড়া এফ.সি.আই. থেকে কিনে মোট ১ হাজার ৪৬৭ টন খাদ্যশস্য ঐ বছরে খরচ হয়েছে। ১৯৯২-৯৩ সালের খরচের পরিমাণ ২১৪ কোটি ১২ ৭৪ হাজার টাকা। শস্য খরচ হয়েছে ৫ হাজার ৪৬৭ টন।

(৩) ১৯৯১-৯২ সালে রাজ্যে জওহর রোজগার যোজনায় তৈরি হয়েছে ৪ কোটি ৯১ ৯৯ হাজার শ্রমদিবস। ১৯৯২-৯৩ সালে সৃষ্ট হয়েছে ৫ কোটি ২৫ লক্ষ ৫৫ হাজার শ্রমদিবস।

(৪) জওহর রোজগার যোজনায় বিভিন্ন রাজ্যের লক্ষ্যমাত্রা পূরণের তুলনামূলক চিত্র জ্য সরকারের কাছে নেই।

## পানীয় জলে আর্সেনিক বিষক্রিয়া

***১১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৪২১) **শ্রী সুভাষ বসু :** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের রপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে পানীয় জলে আর্সেনিক বিষক্রিয়ার বিষয়ে কেন্দ্রীয় সরকারের সাথে রাজ্য রকারের কোনও আলোচনা হয়েছে কি না; এবং

(খ) হলে, তার সর্বশেষ পরিস্থিতি কি?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) ভূগর্ভস্থ জলে আর্সেনিক দূষণ মোকাবিলা করার জন্য প্রথম পদক্ষেপ স্বরূপ ১৫ কোটি টাকা অনুমিত ব্যয়ে একটি প্রকল্প কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছিল; সর্বশেষ

আলোচনা অনুযায়ী কেন্দ্রীয় সরকার এই প্রকল্প অনুমোদনের স্বপক্ষে মনোভাব গ্রহণ করে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সুনির্দিষ্ট সিদ্ধান্ত জানার অপেক্ষায় রয়েছে।

**কলকাতার নগরপালের বিবৃতি**

***১২০।** (অনুমোদিত প্রশ্ন নং *৭) **শ্রী সৌগত রায় :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগে ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সম্প্রতি কলকাতার পুলিশ কমিশনার কোনও একটি রাজনৈতিক দল সম্পর্কে বিবৃতি দিয়েছেন এ মর্মে কোনও তথ্য সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কি ধরনের বিবৃতি এবং এ বিষয়ে সরকারের প্রতিক্রিয়া কী?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) কলকাতার পুলিশ কমিশনার শ্রী তুষার তালুকদার জানান যে কয়েকজন সাংবাদিক তাঁর সাথে দেখা করে তাঁকে বোঝাবার চেষ্টা করেছিলেন যে শহরের কিছু কিছু এলাকায় দাঙ্গা হাঙ্গামার আশঙ্কা বর্তমান। আলোচনার প্রসঙ্গে তিনি উল্লেখ করেছিলেন যে সম্প্রতি বিধানসভা নির্বাচনে বি.জে.পি.র উত্তর প্রদেশে পরাজয়ের পর এবং তার পরে তাদের প্রস্তাবিত অযোধ্যায় ৬-ই ডিসেম্বরের বিজয় উৎসব বাতিল করার পরিপ্রেক্ষিতে যে আশঙ্কা ও উদ্বেগ হতে পারত, তার আর সম্ভাবনা নেই। সরকার তাঁর এই ব্যাখ্যা গ্রহণ করেছেন।

**পঞ্চায়েত মারফৎ বিভিন্ন দপ্তরের কাজ**

***১২১।** (অনুমোদিত প্রশ্ন *১৬৭) **শ্রী তপন হোড় :** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকারের বেশ কিছু দপ্তরের উন্নয়নমূলক কাজ পঞ্চায়েত মারফৎ করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে;

(খ) সত্যি হলে কোন কোন দপ্তরের কাজ এর অন্তর্ভুক্ত করা হবে; এবং

(গ) এর জন্য পঞ্চায়েতগুলিতে প্রয়োজনীয় পরিকাঠামো গড়ে তোলার বিষয়ে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্য সরকারের কোনও দপ্তরের উন্নয়নমূলক কাজ শুধুমাত্র পঞ্চায়েত মারফৎ

ার পরিকল্পনা গ্রহণ করা হয় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**পুলিশ কর্মচারিদের নিত্য প্রয়োজনীয় সামগ্রী সরবরাহ**

*১২২। (অনুমোদিত প্রশ্ন নং *৯১) **শ্রী দেবপ্রসাদ সরকার :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার ভরতুকি দিয়ে রেশনের মাধ্যমে নামমাত্র দামে ুলিশ কর্মচারিদের নিত্য প্রয়োজনীয় সামগ্রী এখনও সরবরাহ করে থাকেন; এবং

(খ) সত্যি হলে, ১৯৯১-৯২ ও ১৯৯২-৯৩ আর্থিক বছরে ঐ বাবদ ভরতুকির িরমাণ কত (বছর-ওয়ারী হিসাব)?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্য সরকার ভরতুকি দিয়ে পুলিশ কর্মচারিদের চাল, গম, চিনি, ডাল, ও রিষার তেল সরবরাহ করিয়া থাকেন।

(খ) ১৯৯১-৯২ সালে ৩১,৪২,৯৬,০৯৩.৬৬ টাকা (একত্রিশ কোটি বিয়াল্লিশ লক্ষ য়নব্বই হাজার তিরানব্বই টাকা ছেষট্টি পয়সা) ১৯৯২-৯৩ সালে ৩৩,৭৬,১০,৩৮৫.১২ া (তেত্রিশ কোটি ছিয়াত্তর লক্ষ দশ হাজার তিনশত পঁচাশি টাকা বারো পয়সা)

**বাংলাদেশের গ্যাস**

*১২৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৫) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** শিল্প ও বাণিজ্য বিভাগের রপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাংলাদেশ থেকে এরাজ্যে গ্যাস নিয়ে আসার ব্যাপারে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পেশ করেছেন কি; এবং

(খ) করে থাকলে, বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## Clashes during Studies' Union Elections

***124.** (Admitted Question No. *300) **Shri Sukumar Das & Sh Saugata Ray :** Will the Minister-in-charge of the Home (police) Department be pleased to state—

(a) number of clashes that taken place during Students Union Elections in 1993 in Calcutta; and

(b) the reasons thereof and number of Students/others injured?

**Minister-in-charge of Home (police) Deptt :**

(a) 10 (Ten)

(b) Rivalry among student groups.

20 persons were reported injured.

## পরিবেশ দূষণের সতর্কীকরণ

***১২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৯) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৩ সালের ডিসেম্বর পর্যন্ত সময়ে কতগুলি সংস্থাকে রাজ্য সরকার কি কি পরিবেশ দূষণের কারণে সতর্ক করেছেন?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পঃবঃ দূষণ পর্ষদের পক্ষ থেকে ২৪২টি কারখানাকে জলদূষণ ও বায়ুদূষণ নিবারণের জন্য সতর্কীকরণ করা হয়েছে।

## বাদুড়িয়ায় নাট্যানুষ্ঠানে পুলিশের গুলি

***১২৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৫) **শ্রী প্রবোধচন্দ্র পুরকাইত এবং শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ২২-১১-৯৩ তারিখে উত্তর ২৪ পরগনার বাদুড়িয়ায় এক নাট্যানুষ্ঠানে পুলিশের গুলি চালনার কোনও ঘটনা ঘটেছিল কি;

(খ) ঘটলে ঐ ঘটনায় নিহত ও আহতদের সংখ্যা;

(গ) ওই ঘটনায় জড়িত কতজনকে এ পর্যন্ত গ্রেপ্তার করা হয়েছে ও কি কি ধরনের

লোককে এবং তাদের বিরুদ্ধে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে;

(ঘ) ওই ঘটনার জন্য কোনও তদন্তের ব্যবস্থা করা হয়েছে কি না এবং হলে কী ধরনের তদন্ত; এবং

(ঙ) ওই ঘটনায় নিহত ও আহতদের পরিবারবর্গকে কোনওরূপ ক্ষতিপূরণ দানের ব্যবস্থা সরকার করেছেন কি না?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) নিহত — ২ জন।

আহত — ১০ জন।

(গ) আয়োজক সংস্থা ও দাঙ্গাসৃষ্টিকারী সমেত মোট ৫৮ জনকে গ্রেপ্তার করা হয়েছে। তদন্ত চলছে।

(ঘ) প্রশাসনিক (Magisterial) তদন্ত চলছে।

(ঙ) নিহত দুইটি পরিবারকে রেডক্রস সোসাইটির তরফ থেকে ১৪০০ টাকা এবং আহত পাঁচ পরিবারকে ২২০০ টাকা ক্ষতিপূরণ দেওয়া হয়েছে। এছাড়া ত্রাণ তহবিল থেকে নিহত ও আহত প্রত্যেক পরিবারের মধ্যে গম ও বস্ত্র বিতরণ করা হয়েছে।

## গ্রানাইট শিল্প

*১২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৩) **শ্রী নটবর বাগদী :** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) একথা কি সত্যি যে, রাজ্য সরকার যৌথ উদ্যোগে গ্রানাইট শিল্প গড়ার পরিকল্পনা গ্রহণ করেছেন; এবং

(খ) সত্যি হলে, কি কি শর্তে এবং কি কি প্রকারের শিল্প গড়া হবে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) ইতিমধ্যে কিছু কিছু বিষয় বিজ্ঞাপিত হয়েছে। শিল্পস্থাপন ও অন্যান্য প্রাসঙ্গিক বিষয়গুলি চূড়ান্ত রূপ দেওয়ার পর্যায়ে আছে।

**ডানকুনি থানা ভবন**

***১২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫) শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার ডানকুনি পুলিশ থানার বর্তমান অবস্থান কোথায়; এবং

(খ) ঐ থানার নিজস্ব ভবন নির্মাণের জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি না?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ডানকুনি কোল কমপ্লেক্স।

(খ) বিষয়টি বিবেচনাধীন আছে।

**নলহাটীতে ডীপ টিউবওয়েল**

***১২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮০) শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি, বীরভূম জেলার নলহাটীতে পানীয় জল সরবরাহ প্রকল্পে একটি ডীপ টিউবওয়েল খননের সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে;

(খ) সত্যি হলে, উহার ফলে ওই অঞ্চলের জলস্তর নেমে যাওয়ার সম্ভাবনা আছে কি না, এ বিষয়ে কোনও সমীক্ষা করা হয়েছে কি; এবং

(গ) হয়ে থাকলে, তা কী?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। একটি বিকল হয়ে যাওয়া নলকূপের পরিবর্তে নতুন একটি নলকূপ বসানো হয়েছে।

(খ) বিকল নলকূপের পরিবর্তে নতুন একটি নলকূপ বসানোর ফলে জলস্তর অবনমনের কোনও সম্ভাবনা নেই। এই পরিস্থিতিতে জলস্তর সম্বন্ধে নতুন কোনও সমীক্ষা হয় নি।

(গ) প্রশ্ন ওঠে না।

**রাজনৈতিক সংঘর্ষ**

***১৩০। (অনুমোদিত প্রশ্ন নং *২৭১) শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা)

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩ সালের ১লা জানুয়ারি থেকে ৩০ শে অক্টোবর পর্যন্ত সময়ে রাজ্যে রাজনৈতিক সংঘর্ষের কোনও ঘটনা ঘটেছিল কি না; এবং

(খ) ঘটে থাকলে, এরূপ সংঘর্ষের সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৫৮৬টি।

[12-00 — 12-10 P.M]

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received four notices of Calling Attention, namely :-

| | |
|---|---|
| i) Reported deplorable condition of Mayo Hospital. | : Shri Subrata Mukherjee |
| Reported lorry accident near Mallick Bazar on 9-2-94 causing death of some persons. | : Shri Saugata Roy, and Shri Abdul Mannan, Shri Deba Prasaad Sarkar and Shri Anjan Chatterjee |
| iii) Reported out-break of an unknown disease at the Jaldapara reserve forest causing death of some elephants. | : Shri Nirmal Das |
| iv) Recent appointment in the post of primary teacher through Midnapore district school board. | : Shri Sailaja Kumar Das |

I have selected the notice of Shri Saugata Roy, Shri Abdul Mannan, Shri Deba Prasad Sarkar and Shri Anjan Chatterjee on the subject of reported lorry accident near Mallick Bazar on 9.2.94 causing death of some persons.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 22nd February.

**Mr. Speaker :** অনেক সময় মেম্বাররা আমাদের কাছে রিকোয়েস্ট করেন তাদের কলিং অ্যাটেনশনের উত্তরের জন্য, আমি বলছি সাবজেক্ট টু এনি আদার ইমপর্টেন্ট কলিং অ্যাটেনশন মল্লিকবাজারে কালকে যে ঘটনা ঘটেছে সেখানে সাতজন মারা গিয়েছেন। It is more important. As such I gave it precedence over your notice because here I am doing a public service. I feel the Government should give answer to this Calling Attention because it is in the interest of the public as people are dying there in Calcutta.

## STATEMENT ON CALLING ATTENTION

Now the Minister-in-charge of Labour Department to make a statement on the subject of reported accident at New Kenda Coal-Mine at Ranigunj and actions taken by the Government.

(Attention Called by Shri Dipak Mukherjee, Shri Birendra Kumar Moitra, Shri Anjan Chatterjee, Shri Abdul Mannan and Dr. Manas Bhunia on the 28th January, 1994.)

**Shri Santi Ranjan Ghatak :**

---(Noise)---

On the 25th January, 1994, towards the end of the first Shift (8 A.M. to 4 P.M.) blazing fire occurred in the Zone near Shaft level at a depth of around 45 mtrs. from the pit bottom in New Kenda Colliery pit No.2 & 3. On that day in the 1st shift about 500 workers were engaged in the premises of the Colliery of whom 237 workers were on duty underground. When the accident occurred 182 workers came out safely but 55 workers got trapped inside. It was reported that as a result of the fire there might be depletion of oxygen coupled with generation of carbon monoxide and dense smoke in the underground roadways making it impossible for them to approach the shaft landing.

The first rescue party arrived at the spot at about 9-30 P.M. from Kunustoria who could not enter in the section. Thereafter several rescue teams arrived from the directorate of Mines Safety, E.C.E.

Sitarampur Mine Rescue Station of B.C.C.L., Dhanbad and started rescue operation. No survivor was found in the regular coal working districts. On 26th January 1994, 28 dead bodies were located in the underground roadways. The next date 5 more dead bodies were located. On 30th January one body was found. In one case the head was severed from the body. All the bodies were taken up to the surface and were handed over to the relatives after post mortem and identification. The local administration also lent their hands in the rescue operation was poured in which was obtained from various sources.

Shri Benoy Krishna Chowdhury, Minister, Shri Mehboob Zahedi, Minister, Shri Bansha Gopal Chowdhury, Minister, Shri Haradhan Roy, MP, Shri Sunil Basu Roy, Ex-MP, Rajya Sabha, Shri Bikash Chowdhury MLA, and the local trade union leaders rushed to the Colliery site on 25/26.1.94 night helped the rescue operation and maintenance of law and order in and around the colliery.

The Colliery Employees Union affiliated to CITU observed a 12 hours bandh on 31.1.94 in the coalfield areas ranging from Andal to Barrakar as a mark of condolence over the disaster in the colliery.

The Chief Mining Officer, West Bengal alongwith his officers visited the site on 27.1.94 A team of Experts from the Factory Directorate under this Department also visited the Colliery on 1.2.94. Their reports to the State Government are under examination. I paid a visit to the Colliery on 3.2.94 and met the officers of the Colliery including the Chairman of E.C.L. Shri Sunil Basu Roy, Ex-MP Shri Bikash Chowdhury MLA etc. and the relatives of the deceased workers and others.

Being a second degree gassy mine, it was incumbent on the part of the Mines Safety Department to Keep regular watch on the safety aspects in the mine under the Mines Act and the Rules made there under. Reportedly there was absolute failure in this regards. The workers had complained of excessive heat in the pit about a week before the incident. It was alleged that the Management utterly disregarded the matter had proper inspection been made and remedial actions taken at an appropriate time the disaster could possibly be averted. Reportedly, the telecomunication system in the mines was totally absent and no prompt communication could be made in that critical juncture. There

was also utter negligence in the use of safety apparatus. There was a feeling that if safety apparatus including self-rescuers (carbon monoxide absorber) were provided to the workers some lives would have been saved. It is strange that the Authorities overlooked this. It was also reported that stowing operation in the Mine was not properly undertaken.

It was a sorry state of affairs that the rescue team arrived at the site after about 5 hours. The rescue teams for the mines in this area numbering 94 are mostly located in the far away places like Sitarampore and Dhanbad. The delay in starting rescue operation when liquid nitrogen became absolutely necessary that too could not be made available nearby but had to be brought from distant places, which caused much delay in containing the spreading fire.

The Union leaders complained that the relief and compensation announced for the families of the deceased workers were extremely inadequate. The Union Government should consider the tragic circumstances under which 55 workers lost their lives and should pay all the families of the deceased workers compensation liberally.

It is strongly felt that considering the gravity and magnitude of the incident an independent enquiry should be made through a Committee with Members of Parliament, the Trade Union Leaders working in Coalfields, and the Mining Experts to probe into defficiency in the safety measures in the Mines for framing future action to be taken to ensure Mine's Safety.

It was alleged by the Trade Union Leaders that the Director General, Mines Safety which is a Statutory Body, has virtually become sub-servient to the Management of Coalmines and also the Internal Safety Organisation of the Mines is practically non functioning.

In view of several incidents of fatal accidents occuring in the near past in Ranigunj Coalfield area, the safety aspects in the mines should get top priority and the existing safety provisions in the Mines Act and other Statutes should be rigidly adhered to.

[12-10 — 12-20 P.M.]

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Home (police)

Department will make a statement on the subject of reported attack on the elected members of Gorsha G.P. under Murarai-I Panchayat Samity in the district of Birbhum.

(Attention called by Dr. Motahar Hossain on the 31st January, 1994).

**Shri Jyoti Basu :**

Mr. Speaker,

I rise to make the following statement in response to the Calling Attention Notice made by Dr. Motahar Hossain regarding heinous attack with deadly, weapons and bombs by the opponents in presence of police on the elected members of Gorsa G.P. under Murarai-I panchayat Samity in the district of Birbhum to prevent holding the requisition meeting for removal of the concerned Prodhan on January 27, 1994.

The Congress(I) members of Gorsha Gram Panchayat under Murarai_I Panchayat Samity in the district of Birbhum decided to table a No Confidence motion on the 27th January, 1994, at 9.00 hours against the Pradhan of the Gram Panchayat. The local committee of the CPI(M) decided to hold a public meeting in front of the Gram Panchayat Office on the same day. The President, Murarai Block Congress(I) Committee also announced holding of a public meeting at the same place and at the same time.

Over the announcement of holding of public mettings by the rival political groups and also the proposed No Confidence motion against the Pradhan, tension mounted at Gorsa. On January 26, 1994, the Block Development Officer of Murarai_I informet the sub-divisional Officer, Rampurhat that there was likelihood of serious breach of peace in the area if the proposed meetings were permitted. On the report of the officer-in-charge of Murarai P.S., the sub-divisional Officers, Rampurhat promulgated on the 26th January, 1994, an order u/s Cr. P.C. at the premises of Gorsa Gram Panchayat Office and its adjoining areas, apprehending breach of peace.

Owing to the promulgation of the order u/s 144 Cr. P.C., both the Cong.(I) and CPI(M) parties cancelled their meetings.

The proposed No Confidence Motion by Cong(I) members was also not raised. No incident of any heinous attack on the elected members of Gorsa Gram Panchayat took place on January 27, 1994.

It may be mentioned here in this connection that in the last panchayat elections held in the month of May, 1993, out of 20 seats of Gorsa Gram Panchayat, the CPI(M) and Cong.(I) secured 10 seats each.

On the basis of a coin conducted by the Block Development Officer, Murarai_I, Shri Arjun Rajbanshi, a CPI(M) member was elected Pradhan of the Gram Panchayat. The Cong.(I) on not being satisfied with the election of the pradhan kept on taking steps to gain control of the Gram Panchayat by bringing other member/members into their fold.

(Noise)

**শ্রী জ্যোতি বসু :** তিন জন মিলে একটা কথা বললে কি করে শুনব? বাচ্চা ছেলে নাকি? তিন জন উঠে এক সঙ্গে বলছেন?

(গোলমাল)

**শ্রী সুব্রত মুখার্জি :** আপনার রাইটার্স বিল্ডিং থেকে কয়েক শো মিটার দূরে বিশাল এলাকা জুড়ে গঙ্গার ধারে একটা হাসপাতাল আছে। ১৬ বছর ধরে এই হাসপাতালের জন্য বলে আসছি, এই হাসপাতালটির নাম হল মেয়ো হাসপাতাল। এই এলাকায় আর অন্য কোনও হাসপাতাল নেই। এই হাসপাতালটি এখন অসাধু ব্যবসায়ীদের গাড়ি রাখার জায়গা হয়ে গেছে। এই হাসপাতাল ১৬ বছর আগে সরকার অধিগ্রহণ করেছেন, ৬০-৭০ জন স্টাফ আছে, ডাক্তার আছে, তারা বসে বসে মাইনে পাচ্ছে। অথচ রোগীরা কোনও চিকিৎসা পাচ্ছে না। হাসপাতাল চত্বরে বড় বড় ঘাস হয়ে গেছে। এখানে হাসপাতাল মনে করে নিয়ে গেছে, ৪ জন রোগী মারা গেছে। গঙ্গার ধারে হাসপাতাল হবার পক্ষে এত ভাল জায়গা আর হতে পারে না। ১৬ বছর ধরে এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করে আসছি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এখানে আছেন এমারজেন্সীটা অন্তত খুলতে বলুন। শুধু দেখবেন বললেই হবে না।

**শ্রী জ্যোতি বসু :** আমি সুব্রত বাবুকে বলছি মেয়ো হাসপাতাল অনেকদিন ধরে বন্ধ হয়ে পড়ে রয়েছে। খুব ভাল একটা জায়গায় ঐ হাসপাতালটা ছিল গঙ্গার ধারে। আমি জানাই আমরা দু-তিনটে গ্রুপকে, যারা নন-রেসিডেন্ট ডাক্তার, তাদের যে সংস্থা, সেই সব ডাক্তারদের গ্রুপকে দেখিয়েছিলাম। তারা ইন্টারেস্ট দেখিয়েছে, ওদের খালি একটা অসুবিধা ছিল, নদী পথে যাতায়াতের খুব ভাল সুবিধা আছে, কিন্তু বড় বাজারের মধ্যে দিয়ে যেতে

সুবিধা হবে। এই সম্পর্কে আমরা পুলিশকে বলেছিলাম, পুলিশ বলেছে সাহায্য করবে। আমার কাছে যা খবর আছে এই মেয়ো হাসপাতাল এবং গড়িয়াহাটের একটা হাসপাতাল ই দুটোকে ডাক্তারদের একটা গ্রুপকে দেওয়া হয়েছে, যারা এই সব করতে চান তাদের স্থা থেকে। আমার ঘরে এই সম্পর্কে মিটিংও হয়েছে। তবে স্বাস্থ্যমন্ত্রী বর্তমানে হাউসে নেই, রে বিস্তারিতভাবে জানিয়ে দেব। নতুন করে মেয়ো হাসপাতালটা কাকে দেওয়া হয়েছে, কি য়েছে না হয়েছে যদি জানতে চান সেটা পরে জানিয়ে দেব। একটা গ্রুপ তারা কিছুটা গিয়েছে, আপনি গিয়ে তাদের সঙ্গে কথা বলতে পারেন।

**শ্রী সাধন পান্ডে ঃ** আপনি তাহলে তো এমার্জেন্সীটা চালু করে দিতে পারেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমরা এমার্জেন্সী চালু করতে পারি না। তবে বিষয়টা দেখছি।

## MENTION CASES

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা ক্ষেত্রের মধ্যে সেন্ট রি ভারত সরকারের বন মন্ত্রণালয় একটা রেঞ্জার্স কলেজ পরিচালনা করে আসছিলেন। র্শিয়াং এর সেন্ট মেরি ঝিলের সেই রেঞ্জার্স ট্রেনিং কলেজটিতে গত বছর থেকে ট্রেনিং বন্ধ রে দেওয়া হয়েছে। তার পর তারা সিদ্ধান্ত নিয়েছে যে এই কলেজটিকে হিমাচল প্রদেশে রিয়ে নিয়ে যাওয়া হবে।

[12-20 — 12-30 P.M.]

আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের বন মন্ত্রীর ধ্যান আকর্ষণ করছি, কার্শিয়াং ঞ্জার কলেজ যাতে কার্শিয়াং থেকে স্থানান্তরিত না করা হয় তার জন্য তিনি চেষ্টা করুন।

**ডাঃ তরুণ অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ষয়ের প্রতি মাননীয় শ্রমমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় শ্রমমন্ত্রী এখানে পস্থিত আছেন, তিনি জানেন যে, ব্যারাকপুর মহকুমার টিটাগড় পেপার মিল—১ এবং ২ ং দীর্ঘ দিন বন্ধ হয়ে রয়েছে। ফলে শুধু হাজার হাজার শ্রমিকই বেকার হয়ে যায় নি, শ্চিমবঙ্গ তথা ভারতবর্ষের কাগজ শিল্পের একটা বিরাট প্রসপেক্ট বন্ধ হয়ে গেছে। ১৯৯০ লে বি.আই.এফ.আর মিল খোলার উদ্যোগ নেয় এবং সেখানে একটা চুক্তি য়—আই.বি.বি.আই. ব্যাঙ্ক অফ বিকানীর অ্যান্ড জয়পুর এবং ওয়েষ্ট বেঙ্গল গভর্নমেন্ট প্রোটেকশন ফান্ড ১৮ লক্ষ টাকা করে দিয়ে ইমিডিয়েটলি কাজ শুরু করবে। সে অনুযায়ী ন্যান্যরা টাকা দিলেও রাজ্য সরকার এখনও টাকা দেয় নি। রাজ্য সরকারের টাকা না ওয়া যাওয়ার ফলে ওখানে যে এসেন্সিয়াল সার্ভিস শুরু হয়েছিল তাও বন্ধ হয়ে গেছে। নেক কোটি টাকার জিনিস-পত্র সেখানে নষ্ট হচ্ছে। আমি তাই মাননীয় শ্রমমন্ত্রী এবং খ্যমন্ত্রীর কাছে অনুরোধ রাখছি, অবিলম্বে চুক্তি অনুযায়ী প্রোটেকশন ফান্ডের ১৮ লক্ষ টাকা

দেওয়ার তাঁরা ব্যবস্থা করুন। সেখানে কেন্দ্রীয় সরকারের সঙ্গেও চুক্তি হয়েছিল—এন.আর.এয় থেকে ৬ কোটি টাকা ওখানে দেওয়া হবে, সেটাও এখন পর্যন্ত দেওয়া হয় নি। সেটা পেলে ঐ মিল খোলার ভবিষ্যত উজ্জ্বল হবে। সুতরাং সেই টাকাও যাতে পাওয়া যায় তার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে উদ্যোগ গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী প্রলয় তালুকদার ঃ** মাননীয় স্পিকার মহোদয়, দ্বিতীয় হুগলি সেতু, যেটার বিদ্যাসাগর সেতু নাম হয়েছে সেই সেতু তৈরি করার সময় হাওড়ার বিস্তীর্ণ এলাকার জমি অধিগ্রহণ করা হয়েছিল। ইতিমধ্যে সেতু চালু হয়ে গেছে এবং সেতুর অ্যাপ্রোচ রোডগুলোও অনেকাংশেই চালু হয়ে গেছে। সেতুর অ্যাপ্রোচ রোডগুলোর নিচে কয়েক বর্গ কিলোমিটার এলাকা রয়েছে সেই এলাকায় সমস্ত রকম ইনফ্রাস্ট্রাকচার আছে—রাস্তা আছে, ইলেকট্রিসিটি আছে, সবই আছে। আমি গত দু বছর যাবৎ আমাদের রাজ্য সরকারের উন্নয়ন দপ্তরকে বলছি, ঐ এলাকায় সামাজিক কর্মসংস্থান প্রকল্প এবং অন্যান্য প্রকল্প গ্রহণ করা যায়। ঐ এলাকায় বিভিন্ন প্রকল্প গ্রহণের মধ্যে দিয়ে বিরাট সংখ্যক মানুষের কর্ম সংস্থান হতে পারে। ওখানে মার্কেট হতে পারে, ইন্ডাস্ট্রি হতে পারে, ছোট ছোট ছেলে-মেয়েদের খেলার পার্ক হতে পারে। অথচ এখন পর্যন্ত এবিষয়ে বিশেষ কোনও গুরুত্ব নগর উন্নয়ন দপ্তর দিচ্ছে না। আমি রিসেন্টলি একটা চিঠি লিখেছি। স্যার, এখন আপনার মাধ্যমে আমার নগর উন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর কাছে অনুরোধ, অবিলম্বে তিনি ওখানে কিছু উন্নয়নমূলক পরিকল্পনা গ্রহণ করুন। তা যদি না করা যায়—সেতুর নিচের এবং রাস্তার নিচের এলাকার অবিলম্বে যদি উন্নয়নের ব্যবস্থা না করা হয় তাহলে আসতে আসতে ঐ এলাকা বেদখল হয়ে যাবে। ইতিমধ্যেই ওখানে অনেক খাটাল এবং গ্যারেজ তৈরি হয়ে গেছে, জায়গা দখল হয়ে গেছে এবং অসামাজিক ব্যক্তিরাও বেশ কিছু এলাকা দখল করছে, সরকারের কয়েক কোটি টাকার সম্পত্তি বেহাত হয়ে যাচ্ছে। কাজেই কাল-বিলম্ব না করে দ্বিতীয় হুগলি সেতুর অ্যাপ্রোচ রোড গুলোর নিচে যে অংশ রয়েছে সেই অংশের উন্নয়নের ব্যবস্থা করার জন্য আমি নগর উন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীকে অনুরোধ করছি। তিনি অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, আমাদের দেশের খনিজ তেল এবং প্রাকৃতিক গ্যাস সম্পদ কার্যত বিদেশিদের হাতে তুলে দেবার জন্য কেন্দ্রীয় সরকার পরিকল্পনা গ্রহণ করেছেন যারমধ্যে আমাদের এই রাজ্যে বেঙ্গল ব্লক এবং বেঙ্গল বেসিন আছে। আগে সিসমিক সার্ভে (ও.এন.জি.সির) এবং ঠিকাদারদের মাধ্যমে তাদের প্রাপ্ত তথ্য কেন্দ্রীয় সরকারের কাছে জানাতে বাধ্য থাকত। কিন্তু কেন্দ্রীয় সরকার যে সপ্তম আন্তর্জাতিক টেন্ডার ডেকেছেন তাতে ঘোষণা করেছেন সমস্ত তথ্য তারা তাদের কাছেই (বিদেশিদের কাছে) রাখতে পারবে। এই তেল উত্তোলনের পর তারা ব্যবসা করতে পারবে কেবলমাত্র কেন্দ্রীয় সরকারকে তাদের হিসাব মতো লভ্যাংশ দেবে। আগে কিন্তু রাজ্যের স্বার্থ জড়িত ছিল। আমরা আগে যে রয়ালটি পেতাম সেই রয়ালটি থেকে রাজ্য বঞ্চিত হবে

কেন্দ্রীয় সরকার কার্যত আত্মসমর্পণ করেছে আই.এম.এফ এবং বিশ্বব্যাঙ্কের কাছে। তাদের নির্দেশেই এইরকম দেশ-বিরোধী নির্দেশনামা জারি করেছেন। আমি আবেদন করছি, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বিষয়টি কেন্দ্রীয় সরকারের কাছে উপস্থিত করে এই দেশবিরোধী কাজ থেকে যাতে কেন্দ্রীয় সরকার বিরত থাকেন তারজন্য রাজ্যের পক্ষ থেকে দাবি উপস্থাপন করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী জটু লাহিড়ী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ২৮ জানুয়ারি সাউথ হাওড়া স্টেট জেনারেল হাসপাতালে ১ জন রোগী ভর্তি হয়। তার নাম হচ্ছে সুবল রায়। বেলা ১২টা থেকে ৪-৪০ মিনিট অবধি এই রোগীটি বেঁচে ছিলেন। বেলা ১২টার সময় যে ডাক্তার তাকে ভর্তি করল, তিনি ভর্তি করেই চলে গেলেন রোগীকে না দেখে। তারপর এই রোগীর অবস্থা যখন খুব খারাপ যখন তার আত্মীয়স্বজনরা ডাক্তারের জন্য ছোটাছুটি করছেন তখন জানা গেল, একটাও ডাক্তার নেই। শোনা গেল, সেই ডাক্তার নাকি চলে গেছেন। পরবর্তী পর্যায়ে যে ডাক্তারের আসার কথা তিনিও নাকি আসেননি। একটা স্টেট হাসপাতাল অথচ সেখানে কোনও ডাক্তার নেই। যিনি ছিলেন তিনি রোগীকে ভর্তি করে চলে গেলেন, তার আর কোনও দায়িত্ব নেই যে রোগীকে দেখতে হবে। রোগীটি বিনা চিকিৎসায় ৪ ঘন্টা মৃত্যু যন্ত্রণা সহ্য করে সেইদিন ৪-৪০ মিনিটে মারা গেলেন। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে দাবি করছি এই হাসপাতালগুলির দিকে তাকান। অধিকাংশ হাসপাতালে দেখা যাচ্ছে ডাক্তাররা সময় মতন আসেন না। যখন ইচ্ছা হবে আসবেন, যখন ইচ্ছা হবে চলে যাবেন। আর রোগী যদি মারা যায় তখন একটা ফলস ডেথ সার্টিফিকেট দিয়ে দিচ্ছেন হার্টফেল করে রোগী মারা গেছে। চিকিৎসা না করার জন্য যে মারা যাচ্ছে সে কথা তারা স্বীকার করবেন না। তাই আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, এই ব্যাপারে আপনি তদন্ত করুন কেন এই ভদ্রলোক বিনা-চিকিৎসায় মারা গেলেন, কার অপরাধে মারা গেলেন। দোষী ব্যক্তির যথাযোগ্য শাস্তির দাবি করছি।

**শ্রী রবীন দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় নগর উন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বালিগঞ্জ বিধানসভা কেন্দ্রের অন্তর্ভুক্ত ৬৬, ৬৭, ৬৮ এবং ৯১ নাম্বার ওয়ার্ডের কিছু অংশ আরবান ল্যান্ড সিলিং ভুক্ত। তারা জানিয়েছেন যে জমিগুলি সরকারের পক্ষ থেকে অধিগ্রহণ করা হয়েছে, গেজেট নোটিফিকেশন করা হয়েছে। আমি লক্ষ্য করছি, সেই জমিগুলি সরকারের আওতায় এখনও আসেনি। কিছু স্বার্থান্বেষী ব্যক্তি কিছু কিছু ক্ষেত্রে সেই জমি দখল করে রেখেছেন। সেই জমিগুলি দ্রুততার সঙ্গে অধিগ্রহণ করে জনস্বার্থে ব্যবহারের জন্য ব্যবস্থা নেবার অনুরোধ আমি করছি। সাথে সাথে কিছু কিছু ক্ষেত্রে যেগুলির লিটিগেশন আছে, এমন কি অনেকক্ষেত্রে নোটিফিকেশন করা হয়েছে কিন্তু এখন নিষ্পত্তি হয়নি। যারফলে অনেক ক্ষেত্রে জনস্বার্থে কতকগুলি সংস্থাকে এই জমি ডিস্ট্রিবিউট করলেও তারা দখল নিতে পাচ্ছে না। এই বিষয়ে আমি মাননীয় নগর

উন্নয়ন দপ্তরের মন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি।

[12-30 — 12-40 P.M.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি, মাননীয় অর্থমন্ত্রী একটু আগে ছিলেন, এখন বোধহয় কাজে গেছেন। বিষয়টি হচ্ছে কিছুদিন আগে তিনি এই হাউসে দাঁড়িয়ে বলেছিলেন স্ট্যাম্প ডিউটি এবং রেজিস্ট্রেশন এর ক্ষেত্রে যে বিল আমাদের এখানে পাস হয়েছিল সেটা মহামান্য রাষ্ট্রপতির সম্মতি পাওয়া গেছে। সেই বিল পাস হওয়ার পরে বিলের এফেক্ট হওয়ার পর থেকে গত ৩১শে জানুয়ারি থেকে আজ পর্যন্ত রাজ্য সরকারের সর্বত্র জমি হস্তান্তর সম্পত্তি হস্তান্তর করার যে রেভিনিউ পাওয়া যায় সেটাও বন্ধ হয়ে গেছে। হুগলির চন্দননগর, শ্রীরামপুর, আরামবাগ, হুগলি সদর, হাওড়া, উত্তর ২৪ পরগনা সর্বত্রই রেজিস্ট্রেশন বন্ধ হয়ে গেছে। এতে সরকার স্ট্যাম্প ডিউটি কালেকশন করতে পারছেন না এবং গরিব মানুষরাও বঞ্চিত হচ্ছেন, যাঁরা সম্পত্তি বিক্রি করে টাকা নিতে চান তাঁরা তা পাচ্ছেন না। রাজ্য সরকার এখন কোনও ইনফ্রাস্ট্রাকচার তৈরি করতে পারেন নি। জমি হস্তান্তর হবে তার মার্কেট ভ্যালু এখন নির্ধারণ করতে পারেন নি। কলকাতা রেজিস্ট্রি অফিসে একটা সারকুলার পাঠিয়েছেন তাতে সই করেন নি, আনসাইন্ড অবস্থায় রয়েছে। এর জন্য রেজিস্ট্রাররা এবং যাঁরা ডিডস লেখেন তাঁরা কেউই কোনও দায়িত্ব নিতে চাইছেন না ক কোনও দলিল লিখতে চাইছেন না। এর ফলে সম্পত্তি থেকে যে রেভিনিউ কালেকশন হত তা ব্যাহত হচ্ছে। তাই আমি বলছি যে অবিলম্বে ইনফ্রাস্ট্রাকচার তৈরি করুন। চার রকম যে প্রোফর্মা দিয়েছেন সেই চার রকম প্রোফর্মা ফিল আপ করার ব্যবস্থা করুন। সাধারণ মানুষ নানা কাজের জন্য বিয়ের জন্য সম্পত্তি বিক্রি করে টাকা নেবে তারা তার থেকে বঞ্চিত হচ্ছে। দলিল লেখকরা দলিল লেখা বন্ধ করে দিয়েছে, রেজিস্ট্রাররাও দায়িত্ব নিতে চাইছেন না। মফস্বলে যে সমস্ত পেন্ডিং রেজিস্ট্রেশন বাকি আছে সেগুলি যাতে অবিলম্বে সম্পন্ন হয় তার ব্যবস্থা করুন, এই বক্তব্য রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি আপনার মাধ্যমে। হাওড়া জেলার গ্রামীণ পোস্ট অফিসগুলিতে ৫০০ টাকার কিষাণ বিকাশপত্র ওটা পাওয়া যাচ্ছে না। ফলে গরিব মানুষ যাঁরা স্বল্প সঞ্চয় করতে চান তাঁরা তা থেকে বঞ্চিত হচ্ছেন। উপরন্তু বামফ্রন্ট সরকার এই সঞ্চয় থেকে যে ঋণ পেতেন অল্প সুদে রাজ্যের উন্নয়নের জন্য ব্যয় করা সম্ভব হত তা থেকেও বঞ্চিত হচ্ছেন। এই গুরুত্বপূর্ণ বিষয়টি দেখা দরকার। ইতিমধ্যে আমরা দেখেছি পশ্চিমবঙ্গে এই স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে সুদের হার বাড়িয়ে দিলেও কেন্দ্রীয় সরকার এক শতাংশ সুদের হার কমিয়ে দিয়েছেন, তা সত্বেও গ্রামীণ গরিব মানুষরা যাঁরা কৃষির উপর নির্ভরশীল তাঁদের পশ্চিমবঙ্গে এই ১৭ বছরে কিছু আর্থিক উন্নতি ঘটেছে, তা থেকে তাঁরা এই সঞ্চয়

করতে চান। কাজেই সঞ্চয়ের ক্ষেত্রে এই ৫০০ টাকার কিষাণ বিকাশপত্র গ্রামীণ পোস্ট অফিসগুলিতে যদি সরবরাহ বন্ধ থাকে তাহলে আমরা সঞ্চয় থেকে ক্ষতিগ্রস্ত হচ্ছি। সেজন্য আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় সদস্য উপস্থিত ছিলেন না।

**শ্রী নাসিরুদ্দিন খান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র নওদা, সেই নওদায় ত্রিমোহিনী বলে একটা গ্রাম আছে, বিশাল গ্রাম। সেখানে সুতী নদী বলে একটি নদী গ্রামটিকে দুভাগে ভাগ করেছে। বর্ষার ৬ মাস গ্রামের এক প্রান্ত থেকে অপর প্রান্তে আসতে অর্থাৎ মেন জায়গাতে আসতে এত অবর্ণনীয় কষ্ট হয় মানুষের যে না দেখলে বিশ্বাস করা কঠিন। আমি যত টার্মে এম.এল.এ. নির্বাচিত হয়ে এসেছি, বারবার আপনার মাধ্যমে এই কথা উত্থাপন করেছি যে, ওখানে একটা কাঠের ব্রিজ তৈরি করে দেওয়া হোক, কিন্তু আজ পর্যন্ত ঐ ব্যবস্থা গ্রহণ করা হয়নি। এবারে আমি জোরের সঙ্গে বলছি, বিশেষভাবে বলছি, আপনার মাধ্যমে অনুরোধ করছি, ঐ ব্রিজটা যেন তৈরি হয়, হাজার হাজার লোকের এপারে আসার জন্য যেন ব্যবস্থা গ্রহণ করা হয়, তা না হলে ঐ গ্রামের মানুষ সিদ্ধান্ত নিয়েছেন যে তারা আমরণ অনশন করবেন ব্লকে গিয়ে এবং থানা ঘেরাও করবেন এবং একটি বিশৃঙ্খলা সৃষ্টি করতে বাধ্য হবেন। তাই আবার আমি বিষয়টা রাজ্য সরকারের দৃষ্টিগোচরে আনছি।

**শ্রী ননী কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার দৃষ্টিতে আনতে চাইছি যে, আজকে পশ্চিমবঙ্গ চালু রয়েছে এবং আমাদের বিধানসভাও চালু রয়েছে, রাস্তাঘাটে গাড়িঘোড়া চলছে, কলকারখানাও খোলা রয়েছে, দুই-একটি জায়গায় পথ অবরোধ ইত্যাদি হয়েছে। আজকে পশ্চিমবঙ্গকে অচল করে দেবার জন্য সাম্প্রদায়িক পার্টি বিজেপি ধর্মঘট ডেকেছিলেন, কিন্তু ধর্মঘট হয়নি। কিন্তু এটা লক্ষ্য করবার বিষয়, দুই-চারটি জায়গায় কংগ্রেস বলে পরিচিত কিছু লোক বিজেপির সাথে সাথে বাধা দেবার চেষ্টা করেছেন। কিন্তু তাদের এই রকম কপটতা পশ্চিমবঙ্গের মানুষ সহ্য করবেন না। ভারতবর্ষে আজকে যে অধিকাংশ জিনিসপত্রের দরদাম বাড়ছে সেটা বাড়ছে কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতির কারণে। কিন্তু তাদের সাম্রাজ্যবাদীদের কাছে এই যে আত্মসমর্পণ এটা বিজেপির নেতারা বারবার সমর্থন করেছেন। এই নয়া অর্থনীতি সম্পর্কে তারা বলেন যে, কংগ্রেসের এই নীতি সঠিক এবং নরসিমা রাও সবচেয়ে ভাল প্রধানমন্ত্রী। তাই আজকে তারা যেভাবে মানুষকে বিভ্রান্ত করবার চেষ্টা করছেন তাতে মানুষ বিভ্রান্ত হবেন না। অতীতেও তারা মসজিদ ভেঙ্গে মন্দির করবে বলে মানুষকে খেপাবার চেষ্টা করেছিলেন। কিন্তু আমি বলি, পশ্চিমবঙ্গের মানুষ সাম্প্রদায়িকতার কাছে আত্মসমর্পণ করবেন না, কংগ্রেসের সাহায্য নিয়েও কোনও রকম ফয়দা তুলতে পারবেন না। দিল্লিতে কি ঘটছে সেটা পরে জেনে নেবো, কিন্তু আমি বলতে পারি কোনও কপটতা এবং সাম্প্রদায়িক শক্তির কাছে পশ্চিমবঙ্গের মানুষ আত্মসমর্পণ করেন না এবং কংগ্রেসের এটা শিক্ষা নেওয়া

দরকার ওদের সঙ্গে মাখামাখি না করার।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে ইউরিয়া সারের অভাবে গাঁইঘাটা ব্লকের সমস্ত চাষ বন্ধ হয়ে গেছে। এই ব্যাপারে ঐ ব্লকের এগ্রিকালচারাল ডেভেলপমেন্ট অফিসার জেলার প্রিন্সিপাল এগ্রিকালচার অফিসারকে জানিয়েছেন যে, ঐ ব্লকে ইউরিয়ার সাপ্লাই বন্ধ এবং জানুয়ারি মাসের মধ্যে ১০০০ মেট্রিক টন ইউরিয়া সার সরবরাহ না করা হলে ব্লকের সমস্ত বোরো চাষ নষ্ট হয়ে যাবে। কিন্তু এখনও পর্যন্ত সেখানে সার সরবরাহ করা হয়নি বলে চাষ নষ্ট হতে বসেছে। কাজেই অবিলম্বে সেখানে সার সরবরাহ করা হোক।

[12-40 — 12-50 P.M.]

**শ্রী মানিকলাল আচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র কুলটিতে চুরি, ডাকাতি, ছিনতাই ক্রমাগত বেড়ে চলেছে। আমাদের এলাকা বিহার বর্ডারে অবস্থিত। বিহার থেকে এখানে এসে চুরি, ডাকাতি, ছিনতাই করে তারা পালিয়ে যায়। আমাদের ওখানে তিনটি আই সি আছে—সাব-তোড়িয়াম, নিয়ামবপুরে এবং বরাকরে। একটি মাত্র থানা আছে কুলটিতে। কাজেই আমরা চাইছি যে আর একটি থানা ওখানে হোক। এই থানা হলে চুরি, ডাকাতি, ছিনতাই কমে যাবে। এখানে পুলিশের সংখ্যা খুব কম। কাজেই এই পুলিশের সংখ্যাও বাড়ানো হোক। এই ব্যবস্থা নেবার জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা শহরে ট্রাফিক জ্যামজট এবং ওভারটেকিংয়ের ফলে রাস্তায় দুর্ঘটনার সংখ্যা বৃদ্ধি পাচ্ছে। আমার নির্বাচনী কেন্দ্রের ভিতরে নির্মলচন্দ্র স্ট্রীটে অর্থাৎ ডঃ বিধানচন্দ্র রায়ের বাড়ি থেকে বৌ-বাজার পর্যন্ত এই অংশে গত ৮ বছরে ১০ জন লোক এই রোড অ্যাকসিডেন্টে মারা গেছে। অথচ এই রাস্তার দুরাবস্থা সম্পর্কে এই সরকারের দৃষ্টিগোচর করেও কোনও ফল লাভ হয়নি। এর পরে আর একটা জিনিস লক্ষ্য করা গেছে যে মিনিবাস এবং প্রাইভেট বাস যেভাবে জনবহুল এলাকায় ওভারটেক করছে তার ফলেও এই মৃত্যু সংখ্যা বাড়ছে। সেজন্য জনবহুল এলাকায় ওভারটেক যাতে বন্ধ করা যায় তার জন্য বিশেষ আইন করা দরকার এবং স্পট ফাইনের ব্যবস্থা করা দরকার। এটা যদি না করা যায় তাহলে এই ওভারটেকিং বন্ধ করা যাবে না। আর এই বেহাল ওভারটেকিং বন্ধ না হলে এই ধরনের মৃত্যু সংখ্যাও বাড়বে। কাজেই অবিলম্বে এটা বন্ধ করা দরকার। আমি পরিবহন মন্ত্রী মহাশয়কে বলব যে তিনি এই ব্যাপারে যথাযথ দায়িত্ব নিন। এর আগে যখন ডঃ অসীমকুমার দাসগুপ্ত পরিবহন মন্ত্রী ছিলেন তখন তিনি কলকাতায় ট্রাফিক নিয়ন্ত্রণে নিজেই রাস্তায় নেমেছিলেন এবং তাতে কিছুটা ফল পাওয়া গেছে। কিন্তু শ্যামলবাবু পার্টির নেতা, তিনি আগের মন্ত্রীর সিদ্ধান্ত বরখাস্ত করে দেন। তিনি বললেন যে এইসব চলবে না। কিন্তু কলকাতায় ট্রাফিক জ্যামজট যে অবস্থায় পৌঁছেছে, হকার্সরা

ভাবে রাস্তা দখল করছে এবং কলকাতায় রাস্তায় যে স্পট হোলগুলি রয়েছে সেগুলি রিপেয়ার করার কোনও ব্যবস্থা নেই। এর ফলে কলকাতা শহরে যান চলাচলের ক্ষেত্রে সম্পূর্ণ অযোগ্য হয়ে উঠেছে। আমি আশা করব সরকার এই সম্পর্কে ব্যবস্থা নেবেন এবং এই ধরনের পথ দুর্ঘটনা নিয়ন্ত্রণ করতে যথাযথ ব্যবস্থা নেবেন।

**শ্রী আবু আয়েশ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্র বিভাগ গত আগস্ট মাসে ভায়োলেন্স এগেনস্ট উইমেন শীর্ষক যে দলিল প্রকাশ করেছেন, সেটা সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করছি। সেই দলিলে দেখানো হয়েছে যে ১৯৮৭ সালের তুলনায় ১৯৯১ সালে নারী সমাজের উপরে যে অপরাধের সংখ্যা বৃদ্ধি পেয়েছে, সেই চিত্র প্রতিফলিত হয়েছে। সেখানে বলা হয়েছে যে ১৯৮৭ সালের তুলনায় ১৯৯১ সালে নারী ধর্ষণ বেড়েছে ২৬.১, নারী নিগৃহীত হয়েছে ২৫.৫, নারী অপহরণের ঘটনা বৃদ্ধি পেয়েছে ৩৬.৪ এবং পণ-প্রথার বলি হয়েছে ১৬৯.৬০।

**মিঃ স্পিকার :** মিঃ মন্ডল, আপনি এটা বাজেটের সময়ে বলবেন। এটা মেনশনে আসে না, আপনি বসুন।

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে অত্যন্ত আনন্দের সঙ্গে জানাচ্ছি যে বামফ্রন্ট সরকারের পরোক্ষ মদত সত্ত্বেও কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে ডাকা বি.জে.পি.র তথাকথিত বাংলা বন্ধ ব্যর্থ হয়েছে। আমরা সকলে আজকে বিধান সভায় এসেছি এবং কলকাতার রাস্তায় গাড়ি-ঘোড়া চলছে, স্কুল-কলেজ খোলা আছে এবং তার সঙ্গে সঙ্গে অফিস-কাছারী, কারখানায় মানুষ স্বাভাবিকভাবে এসেছে। এটা আমরা আগেও বারবার বলেছি যে বি.জে.পি.র বিরুদ্ধে লড়াই একমাত্র কংগ্রেসই করতে পারে এবং সেটা ৫টি রাজ্যের নির্বাচনে প্রমাণিত হয়েছে। সি.পি.এম. মাত্র ৫টি আসন পেয়েছে। আর কংগ্রেস দুটি রাজ্যে সরকার গঠন করেছে। কাজেই এতে বোঝা গেছে যে কেন্দ্রীয় স্তরে বামফ্রন্টের কোনও ক্ষমতা নেই বি.জে.পি.র সঙ্গে লড়াই করার। কিন্তু তা সত্ত্বেও এই রাজ্যে বি.জে.পি.কে মদত দিয়েছে কংগ্রেসের ক্ষমতাকে খর্ব করার জন্য। আমি উল্লেখ করতে চাই, আমার বিধানসভা কেন্দ্রে ৫-৬ জন বি.জে.পি.র ছেলে রাস্তা আটকে ছিল। অন্য সময় কংগ্রেস বন্ধ ডাকলে রাস্তার প্রতিটি মোড়ে মোড়ে পুলিশ থাকে এবং সেই সাথে সি.পি.এম. এর ক্যাডাররা মাথায় পুলিশের টুপি পরে বসে থাকে। আজকে কোথায় গেল সেই সি.পি.এম.এর ক্যাডাররা? কেন আজকে তারা রাস্তায় ছিল না? অন্য সময় দেখেছি মাথায় হেলমেট পরে তারা বন্ধ মোকাবিলা করেছে। এক-একটা ঘটনা ঘটছে সেখানে আড়াই ঘন্টা বাদে পুলিশ যাচ্ছে। রেল অবরোধ করা হয়েছে, বজবজ লাইনে রেল অবরোধ করা হয়েছে, ২ ঘন্টা বাদেও সেখানে পুলিশ আসেনি। যেখানে যেখানে তারা বন্ধ করতে যাচ্ছে পুলিশ আসছে না। কলকাতার ব্যাপারে আমি হিসাব চাইব পরিবহন মন্ত্রীর কাছে। আজকে সরকারি বাস সব চেয়ে কম চলছে, প্রাইভেট বাস চলছে। আমার বন্ধু প্রবীর বাবু বারাসত থেকে আসছেন, সরকারি বাস এবং

বেসরকারি বাস অত্যন্ত কম চলছে দেখেছেন। এইভাবে এই সরকার পরোক্ষ ভাবে বি.জে.পি-র বন্ধকে মদত দিচ্ছে। কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বি.জে.পি.র ডাকা বন্ধে জনগণ সাড়া দেয় নি, তার জন্য জনগণকে অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী জাহাঙ্গীর করিম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গ্রামের দিকে যে সমস্ত মালিকের কাছে সিনেমা হলের লাইসেন্স আছে তাদের আজকে প্রবণতা দেখতে পাচ্ছি সিনেমা হলের লাইসেন্স জমা দিয়ে ভি.ডি.ও হলের লাইসেন্স পাওয়ার জন্য চেষ্টা করছে। ইতিমধ্যে আমাদের এলাকায় সিনেমা হলের লাইসেন্স স্যারেন্ডার করে ভি.ডি.ও. হলের লাইসেন্স নিয়েছে। এর দুটো কারণ আছে। একটা হচ্ছে, একটা ভি.ডি.ও. হলে দু-জন লোক থাকলে সেই ভি.ডি.ও হল চালানো যাবে। আর একটা সিনেমা হল চালাতে গেলে ২০-২৫ জন লোক দরকার—কারণ একটা ভি.ডি.ও. হলে ২০০ থেকে ২৫০ লোক বসার জায়গা থাকে। আর একটা কারণ হল ভি.ডি.ও হলের জন্য সরকারকে প্রতি সপ্তাহে ৪০০ টাকা করে দিতে হয় আর সিনেমা হলকে সপ্তাহে ৫-৬ হাজার টাকা দিতে হয়। সেইজন্য সিনেমা হলের মালিকরা লাইসেন্স স্যারেন্ডার করে তা ভি.ডি.ও হলে রূপান্তরিত করছে। আমি আপনার মাধ্যমে তথ্যমন্ত্রীকে এই বিষয়টা দেখার জন্য অনুরোধ করছি, কারণ এই জিনিস হতে থাকলে সিনেমা শিল্প দুর্বল হয়ে যাবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিদ্যুতমন্ত্রী গ্রামাঞ্চলে বিদ্যুত দিতে পারেন না অথচ গ্রামাঞ্চলে সমস্ত ভুতুড়ে ইলেকট্রিকের বিল যাচ্ছে হাজার হাজার টাকার বিভিন্ন লোকের নামে। এই একটা জিনিস হচ্ছে, অপর দিকে গ্রামে গ্রামে যে সমস্ত ট্রান্সফরমার আছে সেইগুলি চুরি গেলে সেখানে আর বিদ্যুত দেওয়া হবে না। গ্রামে একটা ফতোয়া জারি করা হয়েছে যে ট্রান্সফরমার যে গ্রামে চুরি যাবে সেখানে বিদ্যুত দেওয়া হবে না, এই চুরি যাওয়া ট্রান্সফরমারের জন্য গ্রামের লোকেদের উপর পাইকারি হারে জরিমানা করার ব্যবস্থা করা হয়েছে। আমি এই কালো ফতোয়া অবিলম্বে তুলে নেবার জন্য অনুরোধ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা সম্পূর্ণ সংবিধান বিরোধী। শহরে ট্রান্সফরমার ভেঙে গেলে কিছু হবে না কিন্তু গ্রামে যদি চুরি যায় তাহলে গ্রামের লোকেদের কাছ থেকে জরিমানা নিয়ে সেই ট্রান্সফরমার দেওয়া হবে এবং তবেই সেখানে বিদ্যুত যাবে—এটা একটা বৈষম্যমূলক আচরণ। ডিস্ট্রিক্ট লেভেলে জেলা পরিষদ থেকে এই সমস্ত সার্কুলার গ্রামে গ্রামে দেওয়া হয়েছে, এবং সেটা দপ্তরে দপ্তরে পৌঁছেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামে বিদ্যুত নেই, যাও বা আছে তার থেকে লণ্ঠনের আলোর আরও জোর বেশি। আমি দাবি জানাচ্ছি অবিলম্বে এই সার্কুলার প্রত্যাহার করা হোক। গ্রামে যাতে বিদ্যুত যায় তার জন্য মাননীয় বিদ্যুতমন্ত্রী যেন জরুরি ব্যবস্থা গ্রহণ করেন।

[12-50 — 1-00 P.M.]

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে অবস্থিত

নদীয়া জেলার কৃষ্ণনগর এক নম্বর ভীমপুর গ্রাম পঞ্চায়েতে গত পঞ্চায়েত নির্বাচনের পর থেকে কংগ্রেসিরা সন্ত্রাস সৃষ্টি করছে। এখানে একজন মাননীয় সদস্য নির্বাচনের আগে সেখানে গিয়েছিলেন। এখানে যেভাবে রাজ্যসভার ভোট নিয়ে এম.এল.এ ক্লাবে যাওয়ার চেষ্টা করছেন, ঠিক সেইভাবে ওখানে বামফ্রন্টের শরিক দলের সদস্যকে কিনে উক্ত পঞ্চায়েতে অনাস্থা আনবার চেষ্টা করছেন। ওরা ইতিমধ্যেই পঞ্চায়েত সদস্যকে হুমকি দিয়েছে, জেলা প্রশাসনকে হুমকি দিয়েছে। আমি এই ব্যাপারে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, এখানে রাজ্যসভার নির্বাচনে যেভাবে ক্ষমতায় যাওয়ার জন্য চেষ্টা করে যাচ্ছে, গ্রাম পঞ্চায়েতে ওরা যদি এই কাজ করে তাহলে গ্রামোন্নয়নের কাজগুলো বন্ধ হয়ে যাবে। ভীমপুর গ্রাম পঞ্চায়েতের উন্নয়নের কাজ যাতে বজায় থাকে তারজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অতীতেও এখানে বিষয়টি নিয়ে আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করেছিলাম। সারা রাজ্যের মধ্যে মফস্বলে একটিমাত্র আয়ুর্বেদ কলেজ হসপিটাল যেটি কাঁথিতে ছিল, সেটি কেন্দ্রীয় সরকার ডিপ্লোমা কোর্সে পড়ানো যাবে না বলার পর, ডিপ্লোমা কোর্স উঠে যাওয়ার সঙ্গে সঙ্গে ঐ আয়ুর্বেদ কলেজটি বন্ধ হয়ে গেছে। যে কলেজটি রাজ্যের মধ্যে একটিমাত্র মফস্বল কলেজ, সেখানে মন্ত্রী মহাশয় গিয়ে পর্যন্ত আশ্বাস দিয়েছিলেন যে ওখানে ডিগ্রি কোর্স চালু করবেন। আজ পর্যন্ত সেটি চালু হল না। বছরে হাজার হাজার ছাত্র পড়াশোনা করে ডিগ্রি লাভ করে আয়ুর্বেদ চিকিৎসার একটা ব্যবস্থা হয়েছিল, সেটি আজকে বন্ধ হয়ে গেছে। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর আবার দৃষ্টি আকর্ষণ করছি যাতে মফস্বলের এই একটিমাত্র আয়ুর্বেদ কলেজটিতে অবিলম্বে ডিগ্রি কোর্স চালু করার ব্যবস্থা নেওয়া হয়, এই দাবি আমি তাঁর কাছে জানাচ্ছি।

**শ্রী অঙ্গদ বাউরি :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। বাঁকুড়া জেলার বাকুলিয়া, শালতোড়া অঞ্চলে যেখানে শিল্পায়নের সম্ভাবনা দেখা দিয়েছে, সেখানে কংগ্রেসের মদতপুষ্ট লোক বে-আইনিভাবে কয়লা তুলছে। বাকুলিয়া এবং শালতোড়ায় তারা গরিব মানুষদের নিয়ে আসছে এই বেআইনি ভাবে কয়লা কাটার জন্য। সেখানে নারীদের উপর অত্যাচার হচ্ছে। সুতরাং ঐ বেআইনি ভাবে কয়লা তোলা বন্ধ করার জন্য আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা কালিগঞ্জে ভাগীরথীতে কাটোয়া-বল্লপাড়া ঘাটটি অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি ঘাট, যেখান দিয়ে বর্ধমান এবং নদীয়া জেলার হাজার মানুষ যাতায়াত করে এবং যানবাহন চলাচল করে।

যানবাহনের মাধ্যমে অপর পারে যেতে গেলে বহু পথ ঘুরে যেতে হয়। এখানে একটি ব্রিজ করার জন্য আমি মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই ঘাটের কাছে একটি ব্রিজ করার দাবি ঐ অঞ্চলের মানুষের দীর্ঘদিনের দাবি। প্রতিদিন হাজার হাজার মানুষ ঐ ঘাট দিয়ে পারাপার করে। কিছু দিন আগে ওখানে একটি নৌকা ডুবে গিয়েছিল। সেজন্য ওখানে একটি ব্রিজ করার জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নন্দদুলাল মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার ইন্দাস ব্লকে অনেকগুলো মৌজা এখনও পর্যন্ত বৈদ্যুতিকরণ হয়নি। ওখানে কোনও সাব-স্টেশন হয়নি। মৌজাগুলিতে যাতে সাব-স্টেশন নির্মিত হয়, সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, এই রাজ্যে প্রাথমিক স্তরে ইংরাজি পড়ানো শ্রেণীতে ওঠার এবং পরীক্ষা ব্যবস্থা তুলে দেওয়ার ফলে আমাদের পশ্চিমবঙ্গের শিক্ষার ক্ষেত্রে মান অনেক নিচে নেমে গেছে। কার্যত শিক্ষার বুনিয়াদ দুর্বল হয়ে পড়েছে। আজকে পশ্চিমবঙ্গ শিক্ষাক্ষেত্রে সপ্তদশ স্তরে নেমে এসেছে। অথচ ইংলিশ মিডিয়াম স্কুলে পাশ করলে সেইসব ছেলে মেয়েদের পড়ার ক্ষেত্রে কোনও অসুবিধা হচ্ছে না। আর বাংলা মিডিয়ামে ছেলে মেয়েরা শিক্ষার ক্ষেত্রে সেরকম ইংরাজিতে উন্নত হতে পারছে না। এরফলে শিক্ষাক্ষেত্রে দুই ধরনের নিয়ম সৃষ্টি হয়েছে। এই ব্যাপারে সারা পশ্চিমবঙ্গ সোচ্চার। সেই কারণে যারা শিক্ষাপ্রেমী, শিক্ষা প্রসারে উদ্যোগী তারা এর বিরোধিতা করেছেন। প্রাথমিক উন্নয়ন পর্যদ বৃত্তির পরীক্ষা নিচ্ছে এবং এতে ১ লক্ষ ৪১ হাজার পরীক্ষা দিয়েছে। এই ব্যাপারে মুখ্যমন্ত্রী প্রকাশ্য জনসভায় বলেছেন যে এই ব্যাপারে সরকার চিন্তা করছেন এবং ভাবছেন। প্রাথমিক স্তরে আবার ইংরাজি পড়ানো হবে বলে শুনছি। কিন্তু শুনছি ষষ্ঠ শ্রেণীর জায়গায় পঞ্চম বা চতুর্থ শ্রেণীতে ইংরাজি পড়ানো হবে। আমার আবেদন যে, এই ইংরাজি পড়ানো একেবারে প্রাথমিক স্তর থেকেই যাতে করা হয়। সেই ব্যবস্থা চালু করা হোক এটা জনগণের শিক্ষার স্বার্থে দাবি।

**শ্রী নাজমুল হক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খড়গপুরে স্টেট জেনারেল হাসপাতাল বন্ধ হবার মুখে গিয়ে পড়েছে। একটা স্টেট হাসপাতালে ৩ লক্ষ মানুষের প্রয়োজন মেটাতে পারে। কিন্তু সেখানে হাসপাতালটি পুরোপুরি চলছে না। এখানে রক্ত নেওয়ার কোনও লোক নেই অথচ রক্ত দেওয়ার জন্য লোকে প্রস্তুত। অর্থোপেডিক্স দপ্তরে ডাক্তার নেই। সেইকারণে আমি স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করতে চাই যে, এটি একটি গুরুত্বপূর্ণ হাসপাতাল, এখানে স্থানীয় প্রশাসন কর্তৃপক্ষ এবং সিএমও এইচকে বলে কোনও কাজ হচ্ছে না।

**শ্রী বাদল জমাদার :** মাননীয় স্পিকার মহাশয়, আমার কেন্দ্র ভাঙ্গরে কোনও আই সি ডি এস প্রকল্প নেই। আমার কেন্দ্র সাউথ ২৪ পরগনাতে অবস্থিত, এতে ৪৫ পারসেন্ট এস

সি এবং এস টি বাস করে। এখানে কোনও শিশু বিকাশ কেন্দ্র নেই, কোনও সুসংহত শিশু বিকাশকেন্দ্র এখানে নেই। সেইকারণে আমি মাননীয় কল্যাণ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এখানে সুসংহত শিশু বিকাশ কেন্দ্র গড়ে উঠে।

**শ্রী ত্রিলোচন দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত বিধানসভা অধিবেশনে এই বিষয়ে উল্লেখ করেছিলাম আবার করছি। আমার হাসনা নির্বাচনী কেন্দ্রের ১নং ব্লকের অংশগত নলহাটি কুরম গ্রাম জি.পি অন্তর্গত সর্দার থেকে ধরমপুর একটি রাস্তা আছে। তার মাঝে একটা কাঁদর (নালা) আছে। বর্ষার সময়ে ছাত্র-ছাত্রীরা স্কুলে যেতে পারে না, কর্মচারিরা যেতে পারে না। সাব ডিভিসন হাসপাতাল রামপুরহাটে কোনও রোগী আসতে পারে না। একেবারে অচলাবস্থার সৃষ্টি হয়েছে। বর্ষার আগে উক্ত কাঁদরে (নালা) একটা ব্রিজ তৈরি করার জন্য দাবি রাখছি।

[1-00 — 1-10 P.M.]

**শ্রী সুভাষচন্দ্র সোরেণ :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুত বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় নয়াগ্রামের ঐ এলাকায় পিছিয়ে পড়া মানুষের বাস, এখন পর্যন্ত ঐ ব্লকে বিদ্যুত এর কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়নি। সেইজন্য আপনার মাধ্যমে এই গুরুত্বপূর্ণ বিষয়টির ব্যাপারে মাননীয় বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যাতে সত্ত্বর ঐ ব্লকে বিদ্যুত এর সুযোগ মানুষ পায়, এই দাবি আমি জানাচ্ছি।

**শ্রী নির্মল দাস :** মিঃ স্পিকার স্যার, আমি আমার বিধানসভা এলাকায় আলিপুরদুয়ারে যেখানে গত জুন মাসে বিধ্বংসী বন্যা হয়েছিল সেখানে এবারে পার্মানেন্ট রেস্টোরেশনের জন্য, বাঁধ নির্মাণের জন্য রাস্তাঘাট মেরামতির জন্য অর্থ দেবে। আমি অনুরোধ করছি রাজ্য সরকারের উদ্দেশ্যে যে এপ্রিল মাস থেকে শুরু হয় ওখানে বৃষ্টি, সেই এলাকায় গতকালও বৃষ্টি হয়েছে। আলিপুরদুয়ারের নিউটন গার্লস হাইস্কুলের মেয়েরা ঐ বৃষ্টিতে বই খাতা বগলদাবা করে তারা বাড়ি যাবার জন্য দিদিমণিদেরকে অনুরোধ জানিয়েছে। আমি দাবি জানাচ্ছি ঐখানে যাতে অতি সত্ত্বর পার্মানেন্ট রেস্টোরেশনের কাজ হয়। অসামরিক দপ্তরের মন্ত্রীর কাছে আমি দাবি জানাচ্ছি তিনি বলুন গতবার ঐ রেস্টোরেশনের কাজ যে ব্যাহত হয়েছে সেখানে মিলিটারী রেসকিউ করতে এসে মারা গিয়েছে, সেখানে এবারে যাতে কিছু নৌকা, বোট এর ব্যবস্থা থাকে এবং মানুষকে অ্যালার্ট করার জন্য ব্যবস্থা করা হয় তার জন্য আপনি দৃষ্টি দিন। আমি আপনার কাছে অনুরোধ করছি অবিলম্বে আলিপুরদুয়ার মহকুমায় আসুন এইগুলি দেখভাল করুন, কো-অর্ডিনেট করুন। আমি শুনেছি মাননীয় অর্থমন্ত্রী যাবেন, পূর্তমন্ত্রী ত্রাণমন্ত্রীকে অনুরোধ করছি তিনি গতবারে বলেছিলেন. ত্রাণ এবং উদ্ধারের সমস্ত ব্যবস্থা আছে, কিন্তু প্রকৃতপক্ষে কোনও ব্যবস্থা ছিল না তার জন্যই শত শত মানুষ মারা গিয়েছে, ২০ লক্ষ মানুষ আমরা আক্রান্ত হয়েছি, কেন্দ্রীয় সরকার সামান্য সহযোগিতার হাতও বাড়ায়নি, তাদের

স্টাডি টিম এখানে এসে ঘুরে গিয়েছে, কিন্তু কোনও সাহায্য আসেনি। এখানে মাননীয় রাষ্ট্রমন্ত্রী আছেন অসামরিক প্রতিরক্ষা দপ্তরকে বলব আরও গিয়ার আপ করার জন্য, আপনি যদি এই ব্যাপারে একটু ব্যক্ত করেন তাহলে সভা অবহিত হতে পারে এবং ওখানকার মানুষ একটু আশ্বস্ত হতে পারে। ওখানে অসামরিক প্রতিরক্ষা সংক্রান্ত কি কি ব্যবস্থা নিতে পারছেন দয়া করে একটু বলুন।

**শ্রী মদন বাউড়ী ঃ** আমরা ব্যবস্থা নিচ্ছি, এটাও আমরা দৃষ্টি রেখেছি।

**শ্রী অতুলচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার একটি সমস্যার কথা বলছি। মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমা শিক্ষায় উন্নত। এই ঝাড়গ্রাম মহকুমায় ৮টি ব্লকের মধ্যে বিভিন্ন ব্লকে এখনও এমন গ্রাম পঞ্চায়েত আছে যেখানে একটিও জুনিয়ার হাইস্কুল নেই, এমন অনেক গ্রাম পঞ্চায়েত আছে যেখানে হয়ত জুনিয়ার হাইস্কুল আছে, কিন্তু হাইস্কুল নেই। আজকে ১৭ বছর বামফ্রন্ট সরকারের অবস্থানের ফলে সেখানে শিক্ষার অগ্রগতির জন্য স্কুলগুলিতে অনেক বেশি ছাত্রছাত্রী পাশ করে, কিন্তু পড়ার সুযোগ পাওয়ার ক্ষেত্রে অসুবিধা দেখা দিচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যাতে যে সমস্ত গ্রাম পঞ্চায়েতগুলিতে এখনও কোনও জুনিয়ার হাইস্কুল নেই সেখানে অবিলম্বে একটা করে হাইস্কুল স্থাপনের উদ্যোগ গ্রহণ করবেন, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিশির সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য ও কারিগরি দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটা বিশেষ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পশ্চিমবাংলায় এই দপ্তরের অধীনে গ্রামগুলিতে নলবাহী জলের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু সেগুলো মেইনটেনেন্স করা হচ্ছে না। এই তত্ত্বাবধান বা রক্ষণাবেক্ষণের জন্য কোনও আলাদা বা পৃথকভাবে কোনও অর্থ না দেওয়ার জন্য এই উদ্দেশ্য প্রকারান্তরে ব্যাহত হচ্ছে এবং ব্যার্থ হচ্ছে। এই রক্ষণাবেক্ষণের জন্য কিছু বিশেষ অর্থ দেওয়ার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মালদহ জেলার সাগরদিঘি সাব-স্টেশন থেকে সাগরদিঘির একটা অংশ এবং নবগ্রামের একটা অংশ এবং আজিমগঞ্জের একটা অংশে লো-ভোল্টেজের ফলে সন্ধ্যে ৫টা থেকে রাত্রি ১০ টা পর্যন্ত স্বাভাবিক কাজ ব্যাহত হচ্ছে এবং ছাত্রদের পড়াশোনার কাজও ব্যাহত হচ্ছে। এর ফলে স্বাভাবিকভাবে সাধারণ মানুষের মধ্যে অসন্তোষ বাড়ছে এই বিদ্যুত সম্পর্কে। তাই আমি বিদ্যুতমন্ত্রীর কাছে আবেদন করছি, বিদ্যুতের এই বেহাল অবস্থার জন্য আপনি প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করবেন।

**শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ

বিষয়ের প্রতি সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিগত বিধ্বংসী বন্যায় আমার নির্বাচনী কেন্দ্র ঘাটাল এলাকায় অসংখ্য নদী বাঁধ এবং জমিদারী বাঁধ ভাঙ্গনের ফলে হাজার হাজার একর জমি বালির স্তুপে পরিণত হয়েছে এবং বর্তমানে সেই জমিগুলিতে চাষাবাদ করা যাবে না এবং পঞ্চায়েতের যে স্কীম রয়েছে তাতে এই বাঁধগুলি মেরামত করা সম্ভব নয়। তাই আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে সরেজমিনে তদন্ত করে এই বাঁধগুলিকে মেরামত করে চাষীদের দুর্দশার কবল থেকে মুক্ত করুন। এই বাঁধগুলি হচ্ছে শিলাবতী নদীর ঘাট থেকে মাটিহানা, কৃষ্ণবল্লভপুর, রাধাবল্লভপুর, ঝুমিনদীতে খামবার, সীমান্তপুর, মনসুকা, কেটিয়া নদীর কাঠানমালের বাঁধ, ভাঙ্গন বাঁধ, আলই, ঈশ্বরপুর, ধর্মপুর এবং বড় জমিদারী বাঁধ শেখপুর সার্কিট।

[1-10 — 1-20 P.M.]

কাটোয়া একটি মহকুমা শহর হলেও কয়েকটি জেলার মধ্যস্থলে এই সাবডিভিসন। সুতরাং যোগাযোগের দিক থেকে এর অত্যন্ত গুরুত্ব রয়েছে। দীর্ঘদিন ধরে সেখানে ইলেক্ট্রনিক্স এক্সচেঞ্জ তৈরি করার কাজ চলছে। কিন্তু সেই কাজ অত্যন্ত মন্থর গতিতে চলছে। এখনও সেখানে ম্যানুয়াল এক্সচেঞ্জের মাধ্যমে কাজ হচ্ছে। অবিলম্বে তার পরিবর্তন ঘটিয়ে সেখানে ইলেক্ট্রনিক্স এক্সচেঞ্জ এবং এস.টি.ডি. চালু করার দাবি আপনার মাধ্যমে কেন্দ্রীয় যোগাযোগ মন্ত্রীর কাছে জানাচ্ছি। আজকাল প্রত্যন্ত গ্রামাঞ্চলে এস.টি.ডি. চালু হয়ে গেছে অথচ বর্ধমান এর মতো উন্নত জেলাতে এখনও পর্যন্ত ইলেক্ট্রনিক্স এক্সচেঞ্জ চালু করা যায়নি। তারা বলেছেন ৩১শে মার্চের মধ্যে ইলেক্ট্রনিক্স এক্সচেঞ্জের কাজ শেষ করবেন কিন্তু কাজের গতি দেখে মনে হচ্ছে না যে নির্ধারিত সময়ের মধ্যে কাজ শেষ হবে।

**শ্রী দেবেন্দ্রনাথ বর্মন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয় মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পি.ডব্লিউ.ডি.র রাস্তা বুড়া রায়ডাক বা মরা রায়ডাক নদীর উপর একটি সেতু নির্মাণের দাবি জানাচ্ছি এবং পি.ডব্লিউ.ডি. কুচবিহার ডিভিশন ঃ তুফানগঞ্জ থেকে কামাক্ষাগুড়ি ভায়া হরিরহাট রাস্তাটি প্রায় ১৭/১৮ বছর আগে তৈরি হয়। যেটা ট্রাইব্যাল রোড বলে পরিচিত। আদিবাসী সম্প্রদায় অধ্যুষিত এলাকার ভিতর দিয়ে এই রাস্তাটি নির্মিত হয়েছে বলে এই নামে পরিচিত। এই রাস্তাটির অধিকাংশ পাকা করাও হয়েছে। কিন্তু তুরকানির কুঠি নামে মৌজার পাশে বুড়ো রায়ডাক বা মরা রায়ডাক নদীর সেতু নির্মাণ না হওয়ার ফলে অদ্যাবধি উক্ত রাস্তাটি জনগণের কোনও উপকারে লাগছে না। যে লক্ষ্য ও উদ্দেশ্য নিয়ে সরকারের লক্ষ লক্ষ টাকা কবচ করা হল, উক্ত রাস্তা নির্মাণ ও পাকা করার পরেও তা পূরণ হচ্ছে না, শুধু একখানা সেতু নির্মাণের অভাবে। আমার নির্বাচনী এলাকার সাতটি গ্রাম পঞ্চায়েত সহ জলপাইগুড়ি জেলার বারবিশা কামাক্ষাগুড়ি প্রভৃতি ব্যাপক এলাকার বিপুল মানুষের সহজতর যোগাযোগ ব্যবস্থা থেকে বঞ্চিত হচ্ছে শুধু একখানা সেতু নির্মাণের অভাবে। তাই তুফানগঞ্জ হতে কামাক্ষাগুড়ি ভায়া হরিরহাট যে

পি.ডব্লিউ.ডি. রাস্তাটি নির্মাণ করা হয়েছে উক্ত রাস্তার বুড়া বা মরা রায়ডাক নদীর উপর অতি সত্বর সেতু নির্মাণ করে সংশ্লিষ্ট এলাকার ব্যাপক মানুষের যোগাযোগের ব্যবস্থা করার জন্য বিভাগীয় মন্ত্রী মহাশয়ের নিকট দাবি জানাচ্ছি।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি সম্ভবত অবগত আছেন, জলপাইগুড়ি জেলায় যে সার্বিক সাক্ষরতা অভিযান শুরু হয়েছে গত ১২ই জানুয়ারি, স্বামী বিবেকানন্দের জন্মতিথিতে, সেটা উদ্বোধন করেছিলেন মাননীয় মন্ত্রী সূর্য্যকান্ত মিশ্র মহাশয়। প্রায় ৮ লক্ষ মানুষকে ৮০ হাজার ভলান্টিয়ার সাক্ষর করে তোলার জন্য বিপুল কর্মযজ্ঞে সামিল হয়েছেন। কিন্তু আমরা লক্ষ্য করেছি এই ব্যাপক সার্বিক সাক্ষরতা আন্দোলন সম্পর্কে রাজধানীর যে সমস্ত বড় বড় কাগজগুলো আছে সেখানে স্থান পাচ্ছে না। কেবল মাত্র উত্তরবঙ্গের শিলিগুড়ি থেকে প্রকাশিত উত্তরবঙ্গ এবং বসুমতী পত্রিকার মধ্যে সীমাবদ্ধ রয়েছে। এখানকার আনন্দবাজার পত্রিকা, বর্তমান, আজকাল প্রভৃতি এই সব কাগজে যাতে এই সম্পর্কে প্রকাশিত হয় তার ব্যবস্থা করার জন্য আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি। আর একটা অসুবিধা হচ্ছে জলপাইগুড়ির ভৌগোলিক যা অবস্থান, সেখানে বিস্তীর্ণ এলাকায় চা বাগান আছে এবং কিছু কিছু বস্তী এলাকায় সন্ধ্যা বেলায় অবৈধ মদের ব্যবসা আছে। সন্ধ্যাবেলা মদ্যপরা তাদের কারবার শুরু করে, স্বভাবতই সন্ধ্যাকালীন ক্লাশগুলোতে অসুবিধা দেখা দেয়, সুতরাং এব্যাপারে আমি প্রশাসনিক হস্তক্ষেপ চাইছি। বিশেষ করে এই ৬ মাস বিভিন্ন অবৈধ কারবার, মদ কেনা-বেচা এবং মদ্যপদের সংযত করার জন্য প্রশাসনিক হস্তক্ষেপ প্রয়োজন। মাননীয় মুখ্যমন্ত্রী এবং বিভাগীয় মন্ত্রী শ্রীমতী অঞ্জু কর যাতে এবিষয়ে ব্যবস্থা নেন তার জন্য আমি তাঁদের অনুরোধ করছি।

**শ্রীমতী মমতা মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই হাউসের এবং মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে আই.সি.ডি.এস. প্রকল্প আমরা সবাই জানি কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের উদ্যোগে এবং ব্যয়ে যৌথভাবে পরিচালিত হচ্ছে। কয়েকদিন আগে খবরের কাগজে দেখলাম যে, এই প্রকল্পকে বানচাল করার জন্য কেন্দ্রীয় সরকার এটাকে বেসরকারিকরণের কথা ঘোষণা করেছে। স্যার, আমার বক্তব্য বা আমার দাবি—কেন্দ্রীয় সরকার একক টাকায় বা একক উদ্যোগে এটা পরিচালনা করছে না, রাজ্য এবং কেন্দ্র উভয় তরফ থেকেই পয়সা খরচ হচ্ছে। অতএব কেন্দ্রীয় সরকারের একক ভাবে এটাকে বেসরকারিকরণের কথা বলার কোনও অধিকার নেই। সুতরাং আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি রাজ্য সরকার তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অনুরোধ করছি এবিষয়ে অবিলম্বে কেন্দ্রীয় সরকারের কাছে তীব্রভাবে প্রতিবাদ জানানো হোক। এই প্রকল্পের সঙ্গে বিভিন্ন অঞ্চলে অঙ্গনওয়াড়ী কর্মী এবং সহায়িকা হিসাবে যাঁরা যুক্ত আছেন তাঁরা বেসরকারিকরণের ফলে বিশেষ অসুবিধার সম্মুখীন হবেন এবং গ্রাম বাংলার যে সমস্ত দরিদ্র

মা ও শিশুরা এই প্রকল্পের মধ্যে দিয়ে সুযোগসুবিধা পান, স্বাস্থ্য বিষয়ে শিক্ষা পান তা থেকে তাঁরা বঞ্চিত হবেন। সুতরাং কেন্দ্রীয় সরকার যে ব্যবস্থা করতে চাইছে তা কখনই চলতে পারে না। আমি ঐ সংবাদের তীব্র প্রতিবাদ জানাচ্ছি। এবং দাবি করছি, রাজ্য সরকার অবিলম্বে কেন্দ্রীয় সরকারের কাছে তাঁদের প্রতিবাদ জানান।

**শ্রী মৃণালকান্তি রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মৎস্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আন্তর্জাতিক অর্থ তহবিলের কাছে মাথা নত করে এখন কেন্দ্রীয় সরকার বৈদেশিক মুদ্রা ইত্যাদির জন্য প্রচেষ্টা চালাচ্ছেন। আমাদের দেশের বাগদা, গলদা, পমফ্রেট, তিনগ্রাম চিংড়ি প্রভৃতি বিভিন্ন ধরনের মাছ ও চিংড়ি মাছ আজকে অজস্র বৈদেশিক মুদ্রা আনছে। আমাদের মেদিনীপুর জেলার শঙ্করপুর, জুনপুট, কাঁথি, দাদনপাত্রবার প্রভৃতি এলাকায় ব্যাপকহারে বাগদা ইত্যাদির চাষ হচ্ছে। কিন্তু সেগুলো ধরে যখন রপ্তানি করা হচ্ছে তখন তা বৈজ্ঞানিকভাবে প্রসেসিং করে করা হচ্ছে না। ওখানে ফ্রিজিং-এর বিশেষ কোনও ব্যবস্থা নেই। গতানুগতিক পদ্ধতিতে বরফ চাপিয়ে দিয়ে মাছ রাখা হচ্ছে। ফলে মাছ ঠিক রাখা যাচ্ছে না। বিদেশ থেকে আমাদের মাছের গুণগত মান সম্বন্ধে বিদেশ বার বার প্রশ্ন উঠেছে। সেজন্য আমি ঐ এলাকায় মিনিমাম ১৮ থেকে ১৯ ডিগ্রি উষ্ণতার ফ্রিজিং প্ল্যান্ট তৈরি করার জন্য অনুরোধ করছি। সাথে সাথে গুণগত মান বজায় রাখার দিকে লক্ষ্য রেখে চিংড়ি প্রসেসিং প্ল্যান্ট স্থাপনেরও আমি অনুরোধ জানাচ্ছি। শত শত মাইল দূরে বরফ চাপিয়ে চিংড়ি যেভাবে নিয়ে যাওয়া হচ্ছে তা অবিলম্বে রদ করা দরকার। সুতরাং আমি মাননীয় মৎস্যমন্ত্রীকে অনুরোধ করছি অবিলম্বে ওখানে ফ্রিজিং প্ল্যান্ট এবং প্রসেসিং প্ল্যান্ট স্থাপনের ব্যবস্থা গ্রহণ করুন।

[1-20 — 1-30 P.M.]

**श्री मः याकुब :** ओनरेबिल स्पिकार सर, मै वजीरे तालिम के लब्बजह मे मन्जुल कराना चाहता हुँ, आप जानते है कि शेखावत मेमोरियल गर्ल्स स्कुल मे तालिम लेने वाली लड़कियो एवं अभिभावको को बहुत ही कठिनाई का सामना करना पड़ रहा है। वहा स्कुल बस की जरुरत है। वहा पढ़नेवाले हिन्दी ओर उर्दु मिडियाम के बच्चे बहुत ज्यादा तकलीफ उठा रहे हे। अभिभावक ओर बच्चे परेशान है। मे वजीरे तालिम को मन्जुल कराना चाहता हुँ कि यहा स्कुल बस की सुविधा फोरन चालु करने का इन्तजाम करे।

**শ্রী মানিকচন্দ্র মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় ২ বৎসর পূর্বে আমার বিধানসভা কেন্দ্রের অন্তর্গত আহমেদপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের নবনির্মিত গৃহের দ্বার-উদঘাটন করেছিলেন, কিন্তু এই স্বাস্থ্যকেন্দ্রে প্রয়োজনীয় সংখ্যক কর্মীর অভাবে হাসপাতালে চিকিৎসার কাজ আরম্ভ করা এখন শুরু হয়নি। ফলে ঐ এলাকার সাধারণ মানুষরা চিকিৎসার

সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। সাধারণ মানুষের চিকিৎসার স্বার্থে প্রয়োজনীয় সংখ্যক কর্মী যাতে ঐ হাসপাতালে অতি দ্রুততার সাথে নিয়োগ করা হয় তারজন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি।

**শ্রী নটবর বাগদী :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শিল্প ও বাণিজ্য দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রথমেই আমার জেলাবাসীর পক্ষ থেকে তাঁকে অভিনন্দন এবং ধন্যবাদ জানাচ্ছি যে তিনি আমার জেলায় মাটির নিচের গ্রানাইট উত্তোলনের ব্যবস্থা করেছেন। তিনি এই কাজ বেসরকারি সংস্থাকে দিয়ে করানোর প্রচেষ্টা নিয়েছেন। কিন্তু আমার জেলার দাবি এবং ক্ষোভও বলতে পারেন কাজ পাওয়ার ক্ষেত্রে আপনি বেসরকারি সংস্থার সঙ্গে যে চুক্তি করেছেন তার সঙ্গে ঐখানে যদি পলিসিং মেশিন বসানোর চুক্তি করেন তাহলে আমার জেলার কমপক্ষে ৫০ হাজার লোকের কর্মসংস্থান হবে এবং সাথে সাথে অর্থনৈতিক দিক দিয়ে পিছিয়ে পড়া জেলা উপকৃত হবে। পলিসিং মেশিন বসানোর ব্যাপারে আপনি উদ্যোগ নিন এই দাবি আমি মাননীয় শিল্প ও বাণিজ্য দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে সমগ্র মন্ত্রিসভার এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি জনস্বার্থে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আপনি জানেন, সম্প্রতি কেন্দ্রীয় সরকার প্রশাসনিক আদেশ জারি করে নিত্য প্রয়োজনীয় জিনিসের মূল্য বৃদ্ধি ঘটিয়েছেন। এরফলে পেট্রোল এবং ডিজেলের দাম বৃদ্ধি হয়েছে আর গণবন্টন ব্যবস্থায় চাল, গম, চিনি এবং কেরোসিন প্রভৃতি সমস্ত জিনিসের দাম বেড়েছে। এবফলে গ্রামাঞ্চলে জিনিসপত্রের সংকট দেখা দিয়েছে। কেরোসিনের তীব্র সংকট দেখা দিয়েছে। আমার এলাকায় কেরোসিন তেল ধরা-ছোঁয়ার বাইরে চলে গেছে। এমন অবস্থা হয়েছে গ্রামেগঞ্জে কেরোসিন তেল লিটার প্রতি ১০ টাকার বেশি বিক্রি হচ্ছে। এছাড়া স্যার, আমি আর একটি বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, রেলের ভাড়া বৃদ্ধি হয়েছে। রেলে দ্বিতীয় শ্রেণীর ভাড়া বৃদ্ধি করেছে। মান্থলি টিকিট থেকে আরম্ভ করে পণ্যের মাসূলও বৃদ্ধি হয়েছে। যাত্রীভাড়া বৃদ্ধির ফলে আজকে জিনিসপত্রের দাম বাড়বে। আমি এই কারণের জন্য সমস্ত মন্ত্রী সভার দৃষ্টি আপনার মাধ্যমে আকর্ষণ করছি যে, কেন্দ্রীয় সরকারের মূল্যবৃদ্ধি এবং রেল ভাড়া বৃদ্ধির জন্য তীব্র ধিক্কার জানিয়ে প্রতিবাদ করা হোক।

**শ্রী অমিয় পাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৩১শে জানুয়ারি আমাদের রাজ্যের সমস্ত কুষ্ঠ রোগীরা কুষ্ঠ দিবস পালনের জন্য পশ্চিমবঙ্গের সর্ববৃহৎ কুষ্ঠ হাসপাতাল গৌরীপুরে লেপ্রসি হাসপাতালের রোগীরা ওখানকার বাস এবং ট্রেন অবরোধ করে। অ্যাসেম্বলি আসার পথে আমি মাননীয় সদস্য শ্রী পার্থ দে এবং মাননীয় সাংসদ বাসুদেব আচারিয়া তৎক্ষণাৎ ঘটনা স্থলে যাই। সেখানে গিয়ে জানতে পারি ঐ কুষ্ঠ হাসপাতাল দীর্ঘদিন যাবৎ একটা অব্যবস্থার মধ্যে পড়ে রয়েছে। ডাক্তার, নার্স এবং জি.ডি.এ সকলেই চিকিৎসার জন্য যা করা

দরকার তা করছেন না। তাদের কতকগুলি দাবিও আছে, ওখানে সেন্ট্রাল এবং স্টেট গভর্নমেন্টের দুটি হাসপাতাল পাশাপাশি একই ক্যাম্পাসের মধ্যে আছে, আমরা ওখান থেকে মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলি যে তাদের দাবিগুলি পূরণ করার জন্য কবে তিনি বসতে পারবেন? মাননীয় মুখ্যমন্ত্রী একটা দিনও নির্দিষ্ট করে দিয়েছিলেন, কিন্তু আজ একটা সংবাদপত্রে দেখলাম যে গৌরীপুর কুষ্ঠ হাসপাতালের সমস্ত স্টাফ সহ সেটা কেন্দ্রীয় সরকারের হাতে হস্তান্তর করে দেওয়া হচ্ছে, ওখানে গবেষণামূলক কাজকর্ম চলবে। আমার একটা জিজ্ঞাসা যে ঐ হাসপাতালে চিকিৎসার ব্যাপারটি থাকবে কি থাকবে না? চিকিৎসার ব্যাপারটি না থাকলে ঐ এলাকায় আমাদের যাওয়া সম্ভব নয়। মাননীয় মন্ত্রীদের তরফ থেকে বিষয়টি একটু পরিষ্কার করে দিলে আমাদের পক্ষে একটু সুবিধা হত। হাউস চলছে তাই বিষয়টি এখানে উত্থাপন করলাম।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মিঃ স্পিকার স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার।

**মিঃ স্পিকার ঃ** ইয়েস মিঃ বাপুলি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনার অনুমতি নিয়ে বলছি, কুমারগঞ্জে হেডমাস্টার হত্যার পরিপ্রেক্ষিতে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বাপুলি বসুন No point of order.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যুব কংগ্রেসের সভানেত্রীর নেতৃত্বে কুমারগঞ্জে ৫০,০০০ মানুষের সমাবেশ এবং আইন অমান্য আন্দোলন হচ্ছে। সেখানে প্রধান শিক্ষক নিহত হয়েছেন। কিন্তু অত্যাচারী সি.পি.এম. সেখানে ঘোষণা করেছে, দলের লোকেরা জড়িত থাকলেও তাদের কোনও শাস্তি হবে না। এতে অন্তত বোঝা যাচ্ছে, দেরিতে হলেও তাদের বোধোদয় হয়েছে, কারণ বলা হচ্ছে ধরা পড়লেও শাস্তি হবে না। তাই মুখ্যমন্ত্রী যেন ঐ ব্যপারে বিচারবিভাগীয় তদন্তের ব্যবস্থা করেন।

## POINT OF ORDER

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে, ফার্স্ট, কনস্টিটিউশনের প্রভিশনস আছে; সেকেন্ড, ইনস্টিটিউশন ক্ষমতা দিয়েছে লেজিসলেচারকে নিজেদের প্রসিডিওর অ্যান্ড রুলস তৈরি করবার এবং থার্ড, কনভেনশন। অ্যাকর্ডিংলি, গভর্নমেন্ট তাঁর বিজনেস ট্রান্সজাকশনের জন্য হাউস ডাকেন। কিন্তু আমাদের কথায় হাউস ডেকেছেন বড় একটা দেখিনি, যদিও দেয়ার আর ইনস্ট্যান্সেস অন দি ডিমান্ড অফ দি অপোজিশন হাউস ডাকা হয়েছে। কিন্তু ১৭ বছর এটা আমরা দেখিনি। গভর্নমেন্টের লেজিসলেটিভ বিজনেসের জন্য আপনি নোটিফাই করবেন এবং আপনি অ্যাডমিসিবিলিটি অফ দি লেজিসলেশন দেখে অ্যাকর্ডিং

টু দি কনস্টিটিউশন সম্মতি দেবেন। সম্মতি দেবার পর The bill will be printed and if you allow the business to be transacted in the session. আপনি সেটা আগে সার্কুলেট করবেন অ্যামং দি মেম্বার্স। Once bill is admitted by the speaker and circulated amongst the people after printing, it means it has been introduced, No further leave for introduction is necessary. আমরা মনে করছি, আন্ডার রুলস ৬৬ অনুযায়ী এই পারমিশন আপনি দিয়েছেন। বিজনেস অ্যাডভাইসরী কমিটি বসে সেই লেজিসলেশনের দিনক্ষণ ঠিক করে দেবেন যে, such piece of Legislation will be discussed will be considered on so and so date and so and so hours. Accordingly the Government paper will be published and circulated amongst the member. আপনি কমেন্ট পেপারগুলোকে নাইন্থ ফেব্রুয়ারি যা সার্কুলেট করেছেন তাতে আমরা দেখতে পাচ্ছি, আইটেম নাম্বার ১২য়ে বলা হয়েছে—Shri Abdul Quiyom Molla to move that the prevention of corruption (West Bengal Amendment) Bill 1994 as settled in the Assembly be passed কালকে আমি হাউসে ছিলাম না। It was circulated yesterday. The Government paper is with us. Our members were prepared without taking recourse to Section-111 & 112. আমি শুনলাম যে এই বিলটা উইথড্র হয়ে গেছে। আপনি এটা উইথড্র করলেন without taking recourse to 111 and 112 of the rules of procedure. এটার উপর ডিসকাশ করতে দেওয়া হয়নি। There is a provision in the rules. The withdrawal will have to be opposed also if you find it necessary. এক্ষেত্রে আমি মনে করি যে এটা গভর্নমেন্ট পারে না এবং চেয়ারও পারে না টু অ্যালাউ দিস হ্যাস্টি উইথড্রয়াল অব দি বিল। আপনাকে দেখাচ্ছে। ইট ইজ, স্যার, উইথড্রয়াল অব দি বিল, সাধারণত কোনও লেজিসলেচারে হয়নি। এই সরকার ১৭ বছর আছে, During the time of your predecessor, the then Minister for public works Department withdrew. We debated on the point. It was decided in this House. Only one instance I know. আমি আপনাকে মেস পার্লামেন্টারীর পেজ ৪৭০, ১৯ এডিশন থেকে দেখাচ্ছি, Withdrawals of Bills : By an old parliamentary Rule a Bill from the other House should not be withdrawn at any stage. A bill originating in the House of Lords may (with the leave of the House, granted without a dissentient voice) be withdrawn by the Lord who presented it at any time after first reading. This is done without notice at the beginning or end of public business. of the legislatures of India and also in the Lok Sabha and the Rajya Sabha this is not a procedure. Once bill is admitted by Speaker, circulated to the members, business Advisory Committee giving time and hour for discussion, cannot be withdrwan, Hasty withdrawal I have never seen. I have never heard. If you can adduce it will increase my

experience. এটা হয়না কিন্তু এই সরকার আইন মানে না। আপনার দৃষ্টি কি করে চলে যায় সেটা আমি বুঝতে পারি না। আমি আপনার কাছে জানতে চাচ্ছি, What were the grounds of the Government to circulate, to seek permission of the Chair, to propose this Legislation to be discussed in the session and what were the grounds under which Government desires to withdraw the Bill? সেটা এই হাউসকে জানাতে হয়। এখানে এটা ডিবেট না হয়ে দেয়ার ইজ নো স্কোপ ফর উইথড্রয়াল। আপনাকে আমি দেখাচ্ছি যে কালকে যেটা হয়েছে সেটা বেআইনি হয়েছে, উইদাউট দি কনসেন্ট হয়েছে। আমাদের ডেপুটি লিডার হাউসে ছিলেন। হি সাউট পার্মিশন টু ডিসকাশ কিন্তু পায়নি। আপনাকে কাউল অ্যান্ড শকধর, পেজ ৫১৭ থেকে দেখাচ্ছি, amendment which has been moved can be withdrawn only by leave of the House. এখানেও আপনার হাত-পা বাঁধা, উইদাউট দি কনসেন্ট অব দি হাউস, আপনারা এটা করতে পারেন না। তথাপি এই জিনিস কেন হয়েছে? একটা জিনিস পরিষ্কার যে গভর্নমেন্ট ইজ নট অ্যাকটিং ইন এ রেসপনসিবল ওয়ে। এটা পাবলিশ করার পর এবং আমাদের কাছে সার্কুলেট করার পরে উইথড্র করবেন কেন?

[2-40 — 2-50 P.M.]

There is no scope for leave to introduce the Bill এই স্টেজে আমি মনে করি এই কাজটা অন্যায় হয়েছে ফর্ম অল এফোর্টস। এটা কি ছিল? বিল নাম্বার—৮ ১৯৯৪। এতে স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজিনসে ওঁরা ডিটেলস দিয়েছেন what were the compulsions of the Government to propose the legislation? এটা স্যার, আমাদের এনলাইটেন্ট করুন যে under which precedents and under which compulsions the Government Proposed this withdrawal. আপনার তরফ থেকে আমরা জানতে চাই, কারণ আপনার ক্ষমতা অপরিসীম, চন্দ্র সূর্য্য আপনার নাগালের মধ্যে, আপনি এনলাইটেন করবেন, under which provisions of the rules, under which provisions of the constitution. It is again a debatable point. ওরা যেটা বলেছেন The prevention of corruption (West Bengal Amendment) Bill 1994 এই আইনটাতে আমাদের সংবিধানে বলা আছে দি রিলেশন between the parliament and the state legislature with certain subjects থাকবে। এটা সত্ত্বেও ওঁরা যেটা প্রপোজ করল সেটা উইথড্র হল কেন এই জ্ঞান আপনি দেবেন। আপনার অসীম অভিজ্ঞতা অসীম শক্তি অসীম পরিধি, আমি ধরে নিলাম আপনাদের ব্রুড মেজরিটিতে পাস করিয়ে নেবেন তবু বলব হোয়াই the opposition was not given a chance to speak or to challenge the withdrawal? এটা অপোজিশনের রাইট খর্ব করা হয়েছে বলে আমি মনে করি। আপনি চেয়ারে আছেন, আশা করি সুবিচার হবে, সুবিচারের আশায় আসি, এটা আপনার বিচারের জন্য তুলে ধরলাম। The action of the government

was most irresponsible. Secondly the right of the Opposition have been curtailed and there should be enough scope for repairing all these rights and restoration of the rights of the Opposition. এটা ডিসকাশনে আনা হোক. Let the Minister come forward and let the Minister put forward the reasons under which circumstances, he was proposing this legislation and what are the circumstances which had prompted the government to propose the withdrawal of the Bill. Let the Minister come forward and place this Bill before the House. তা না হলে প্রসিডিয়োরটা অসম্পূর্ণ থেকে যাবে, অবিচার স্থায়ী হবে বলে মনে করছি। এখানে ওনারা বাধা দেবার চেষ্টা করছিলেন, It is a rare instance if anybody can indulge it. Which are the Legislatures? Which are the parliaments? Which are the House of the Commonwealth? লেজিসলেশন প্রপোজ করে সেটা কেন হেসটিলী উইথড্র করলেন কেন সেটা আমাদের এনলাইটেন করুন এই দাবি আমরা করছি। We will be deeply obliged. Let the Member-in-charge proposing the legislation come forward and state the reasons under which circumstances he proposed the legislation and again under which circumstances he has proposed the withdrawal of the bill and under which rule it has been allowed without discussion and consent of the House. আপনার কাছে আমরা রুলিং চাইছি।

**Shri Saugata Roy :** Sir, may I contribute something?

**Mr. Speaker :** Please, please. The Leader of the Opposition took leave from me to speak on the subject on a point of order. Shri Gyan Singh Sohan Pal also met me in the morning. I told him that I will let you raise the matter after Recess. Because in the morning we are hard-pressed for time. Later, I have been informed that the matter will be taken up by the Leader of the Opposition but not by Shri Gyan Singh Sohan Pal. The convention is-when the Leader of the Opposition speaks, then nobody else speaks. This is the convention.

**Dr. Zainal Abedin :** Sir, rule 112 says—"If a motion for leave to withdraw a Bill is opposed, the speaker may, if he thinks fit, permit the member who moves and the member who opposes the motion to make brief explanatory statements and may thereafter, without further debate put the question."

**Mr. Speaker :** This is a very simple matter. We have only decided what happened yesterday. The Minister had given a notice of his intention to introduce a Bill. The Business Advisory Committee met

River Bridge (Amendment) Bill, 1994.

(Secretary then read the Title of the Bill)

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এটা ৬৯ সালের অরিজিনাল আইনটা ছিল, তখন এটা কথা হয়েছিল, আইনের মধ্যে যা ছিল তা হচ্ছে ওখানে যা টোল ট্যাক্সের ব্যবস্থা করা হবে তাতে কারা কারা টোল ট্যাক্স দেওয়া থেকে অব্যাহতি পাবেন। সেখানে চারটে ক্যাটাগরিতে ভাগ করা ছিল, প্রথমটা হচ্ছে মিলিটারী এবং পুলিশ ভেহিকেলস, দ্বিতীয় হুগলি রিভার ব্রিজ কমিশনারের যারা সদস্য, তিন, অ্যাম্বুলেন্স বিল্ডিং টু লোকাল অথারিটিজি আর চার নং ফায়ার ফাইটিং ভেহিকেলস। এটা ছিল ব্যতিক্রম কারা টোল ট্যাক্স দেবে না। আমাদের এই বিলের খুব সীমাবদ্ধ উদ্দেশ্য। আমরা আরও কয়েকটিকে এর মধ্যে আনতে চাই। কারণ নানা দিক থেকে ডেপুটেশন আসছে। পার্লামেন্ট এবং অ্যাসেম্বলির সদস্য বৃন্দ, সুপ্রীম কোর্ট এবং হাইকোর্টের বিচারপতিরা, হাওড়া এবং কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনের মেয়র এবং কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনের মেয়র এবং ডেপুটি মেয়র, আর সরকারি যে সমস্ত অফিসার কার্যোপদেশে এই ব্রিজের উপর দিয়ে যাতায়াত করবেন। এদের ক্ষেত্রে একটা স্পেশ্যাল অর্ডার করে টাকাটা পরে নিতে হত। কিন্তু তাতে কিছু অসুবিধা হচ্ছে। সেইজন্য আমরা এই কয়েকটি ক্যাটাগোরিকে ইন অ্যাডিশন এর আওতায় আনতে চাই। এই হচ্ছে বিলের উদ্দেশ্য।

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, আমি একটা বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টা হচ্ছে—হুগলি রিভার ব্রিজের নাম বিদ্যাসাগর সেতু। সুতরাং স্বাভাবিক ভাবেই আমি আপনার কাছে জানতে চাই যে, এখানে বিদ্যাসাগর সেতু কথাটা কেন উল্লেখ করা হয় নি?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, উদ্বোধনের সময় ঐ ব্রিজটির নাম দেওয়া হয়েছে বিদ্যাসাগর সেতু, তাহলে আজকে এখানে হুগলি রিভার ব্রিজ বলা হচ্ছে কেন? বিল নিয়ে আলোচনা করার আগে এই পয়েন্টটা ক্লিয়ার করা উচিত।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** স্যার, মূল আইনে যা আছে আমাকে সেই ভাবেই সংশোধনী আইন তৈরি করতে হয়েছে। আপনি জানেন মূল আইনটা হচ্ছে, হুগলি রিভার ব্রিজ অ্যাক্ট, ১৯৬৯। তবুও আমি বলছি যেহেতু বর্তমানে ওটির নাম হয়েছে বিদ্যাসাগর সেতু সেহেতু নামটাও আমাদের অ্যামেন্ড করে নেওয়া উচিত। যদি আইনে পারমিট করে, যদি সম্ভব হয় তাহলে নিশ্চয়ই আমি তা করে নেব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য খুবই উপযুক্ত সময়ে বিষয়টির প্রতি আমাদের সকলের দৃষ্টি আকর্ষণ করেছেন। শ্যামলবাবুও খুবই বিজ্ঞ এবং উদার মানুষ, তিনি এটা সংশোধন করে নেবেন। আমরা জানি সেতু উদ্বোধনের সময় সেতুর

নামকরণ হয় বিদ্যাসাগর সেতু। আমার মনে হয় ইতিমধ্যে গভর্নমেন্টের নোটিশ করে নামটা চেঞ্জ করে নেওয়া উচিত ছিল। করেছেন কিনা জানি না। আজকে আমার মনে হয় আজকে স্পিকারের অনুমতি নিয়ে এক মিনিটের মধ্যেই একটা অ্যামেন্ডমেন্ট আনা যায়। সেজন্য আমি বলছি আজকে এই পবিত্র বিধানসভায় বিদ্যাসাগর সেতু অ্যামেন্ডমেন্ট বিল এইভাবে বিলটি উত্থাপিত হলে সব চেয়ে ভাল হবে এবং এটা একটা দৃষ্টান্ত হবে। হাউসে বসে সকলে মিলে একমত হয়ে এটা আমরা করতে পারি। আমার মনে হয় সকল মাননীয় সদস্যই এবিষয়ে আমার সঙ্গে একমত হবেন, এতে দ্বি-মত হবার কিছু নেই। আমাদের স্পিকার সাহেব আইন-কানুন জানেন, তিনি আইন অনুযায়ী অনুমতি দিলেই এটা হতে পারে।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** স্যার, আমার মনে হয় মাননীয় মন্ত্রী শ্যামল চক্রবর্তী এখানে বিলটা রাইটলি ইন্ট্রোডিউস করেছেন। কারণ অরিজিনাল নামটা ছিল হুগলি রিভার ব্রিজ এবং সে হিসাবেই অ্যাক্ট হয়েছে এবং সেই অ্যাক্টের পরিপ্রেক্ষিতেই আজকের অ্যামেন্ডমেন্টটি এসেছে। নাম বদল করতে হলে সেপারেট বিল আনার দরকার আছে। সেপারেট অ্যামেন্ডমেন্ট বিল আনতে হবে। স্যার, আমার সাবমিশন হচ্ছে, এই যে বিলটি মন্ত্রী এনেছেন, এটা রাইটলি প্লেস হয়েছে। এখন ঐ সেতুর নাম যদি আইন অনুযায়ী বিদ্যাসাগর সেতু করতে হয় বা আইনের মধ্যে বিদ্যাসাগর সেতু নামটি রাখতে হয় তাহলে নতুন করে অ্যামেন্ডমেন্ট আনতে হবে। কারণ এই আইনের মধ্যে রবীন্দ্র সেতু বিবেকানন্দ সেতুও আছে। সুতরাং বিদ্যাসাগর সেতুর জন্য আলাদা ভাবে অ্যামেন্ডমেন্ট আনতে হবে।

**Mr. Speaker :** I think no debate is required in this case. It is very clear. If you read the Statement of Objects and Reasons you will find in paragraph 2 that Since the date of opening of the Vidyasagar Setu, a large number of representations are being forwarded to this Department as well as to the office of the Hooghly River Bridge Commissioners ... "You have to understand that there is a Statutory Body known as Hooghly River Bridge Commissioners. Under this statutory body there are many other bridges, not only this Bridge. This Bridge has been named as Vidyasagar Setu. There is Hooghly Bridge, Bally Bridge and there are also other things which come under the purview of Hoogly River Commissioners. So, you cannot amend the Act as Vidyasagar Setu Act because it is a bridge under the jurisdiction of Hoogly River Bridge Commissiones, and this body is engaged not only in construction of one bridge. The parent Act will remain same. Under the Commissioners there are various other bridges with different names. Naming is a process. The Act will remain in its original form because it is a bridge named as Vidyasagar Setu by the Hoogly River Bridge Commissioners in that way.

[4-10 — 4-20 P.M.]

**শ্রী শ্যামল চক্রবর্তী :** যদি আইনের পরিবর্তন করা যায় আপনারা যেমন আনন্দিত হবেন আমিও আপনাদের মতো সমভাবে আনন্দিত হব। কিন্তু বর্তমানে যে অবস্থায় আছে এই অবস্থায় এই বিলটিকে যদি অ্যামেন্ডমেন্ট করতে হয় দি হুগলি রিভার ব্রিজ এই নামের বদলে যদি বিদ্যাসাগর নাম দিতে হয় তাহলে এক জায়গায় নয়, বহু জায়গায় অ্যামেন্ডমেন্ট করতে হয়। একটা ছোট অ্যামেন্ডমেন্ট প্লেস করলেই হবে না। মাননীয় স্পিকার মহাশয়, উনি একজন আইনজ্ঞ, উনি ভাল করেই জানেন। সেইজন্য আইনগত দিকটা খতিয়ে দেখে যদি সম্ভব হয় তাড়াতাড়ি বিধানসভায় প্লেস করব।

**মিঃ স্পিকার :** হুগলি রিভার ব্রিজ অ্যাক্ট এটা একটা সেপারেট অ্যাক্ট। এরজন্য সেপারেট অ্যামেন্ডমেন্ট এখানে আনতে হবে কভারিং অল দি অ্যাসপেক্টস দি অ্যাক্ট।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় স্পিকার স্যার, মাননীয় সদস্য যে কথাটা তুলেছেন এটা হাউসের কনসেনসাস, ডাইভার্ট করার কিছু নেই। একটা জিনিস হচ্ছে, আমরা ব্রিজগুলির নাম দিয়ে দিচ্ছি, রাস্তার নাম পরিবর্তন করে দিচ্ছি, কিন্তু সেগুলি পুরানো পরিচিত থেকে যাচ্ছে। আজকে হুগলি রিভার ব্রিজ নামেই আলোচনা হবে—এটা ঠিকই, কিন্তু এই নামটার পরিবর্তন অতি দ্রুত হওয়া উচিত। মাননীয় সদস্য খুবই ভাল সময়েই দৃষ্টি আকর্ষণ করেছেন। টেকনিক্যাল কারণে যদি অ্যামেন্ডমেন্ট না আনা যায় তাহলে পরবর্তী সময়ে গুরুত্ব দিয়ে এই নামের পরিবর্তন করা দরকার। যেমন, এক-একটা ব্রিজের নাম হচ্ছে—হাওড়া ব্রিজ—রবীন্দ্র সেতু বিবেকানন্দ ব্রিজ বিদ্যাসাগর ব্রিজ এই যে এক-একটা নাম দেওয়া হচ্ছে এগুলিকে সব কভার করে আপনি যত তাড়াতাড়ি পারেন অ্যামেন্ডমেন্ট নিয়ে আসুন। নামকরণ হয়ে যাচ্ছে অথচ নামের পরিচিতি হচ্ছে না।

**শ্রী নির্মলকুমার দাস :** যখন প্রশ্নটা উঠেছে তখন বলি, আমাদের জাতীয় গৌরব বিদ্যাসাগর দয়ার সাগর। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব—এই সরকার পশ্চিমবাংলায় আসার পর যাঁদের নামে নামে বিভিন্ন সেতু, বিভিন্ন প্রতিষ্ঠান গড়ে উঠেছে—একটা সমগ্র আইন বা অ্যাক্ট করা হোক। এটা করলে আমার মনে হয় ভাল হবে।

**মিঃ স্পিকার :** নতুন কিছু তো বললেন না।

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বিল শ্যামলবাবু নিয়ে এসেছেন দি হুগলি রিভার (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৪, সেই সম্পর্কে যা বলা হল আমি সমস্ত সমর্থন করছি। আমি জানি না, শ্যামলবাবু একজন মন্ত্রী হয়ে আইন সম্বন্ধে হেসিটেন্ট কেন? ব্যাপারটা খুবই সিম্পল, টাইটেল অফ দি বিল চেঞ্জ করতে পারেন। হুগলি রিভার ব্রিজের জায়গায় বিদ্যাসাগর সেতু নামটা আনতে গেলে ওনাকে গেজেট করতে হবে, গেজেটে দিতে হবে। এর আগে হয়েছে, যেমন বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট এটা চেঞ্জ হয়ে ওয়েস্ট বেঙ্গল

মিউনিসিপ্যাল অ্যাক্ট হয়ে গেছে। নো প্রবলেম। এটা জাস্ট একটা অ্যামেন্ডমেন্ট টু দি টাইটলে অফ দি বিল।

**মিঃ স্পিকার ঃ** সেটা উনি দেখবেন বলেছেন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি কেন বলছি, এটা একটা সিরিয়াস ল্যাপস। বিদ্যাসাগর সেতু হয়ে গেছে, যখন এটা নিয়ে এলেন এর সঙ্গে চেঞ্জটাও নিয়ে আসা উচিত ছিল, এটা বামফ্রন্ট সরকারের মাননীয় সদস্যরা দেখিয়ে দিয়ে সঠিক কাজ করেছেন। এই বিলটা এত উপকারি না হত—গতকাল প্রিভেনশন অফ কোরাপশন্স উনি উইথড্র করেছিলেন কিন্তু তাহলে এম.এল.এ.দের ব্যাপারটা তুলতে হয়।

**মিঃ স্পিকার ঃ** ইন্ট্রোডিউস হলে উইথড্র করা যায় না, ওটা ইন্ট্রোডিউস হয় নি।

**শ্রী সৌগত রায় ঃ** সেজন্য আমাদের অসুবিধা হবে বলে বলছি না, অসুবিধা না হলে বলতাম এত সিরিয়াস ল্যাপস বিল উইথড্র হোক পরের সেসনে স্বীকৃত না হয় তাহলে এম.এল.এ.দের একটা নির্দিষ্ট টাকা দিয়ে যেতে হবে। ব্যাপারটা হচ্ছে যে, আপনি এতবড় ভুল করেছেন, আনা উচিত ছিল, তা আনেন নি। আমি কি বলছিলাম সেটা কথা নয়, হুগলি ব্রিজ সম্বন্ধে শ্যামলবাবুর নীতি কি ছিল? উনি সংসদ সদস্য, বিধানসভার সদস্য সুপ্রীম ও হাইকোর্টের জাজ, কলকাতা ও হাওড়া কর্পোরেশনের মেয়র এবং ডেপুটি মেয়র, সরকারি অফিসার এঁদের টোল থেকে বাদ দিয়েছেন, আর একটি ক্যাটিগরির মানুষদের বাদ দেওয়া উচিত, তাঁরা হলেন স্বাধীনতা সংগ্রামী। স্বাধীনতা সংগ্রামীদের এই ব্যবস্থা থেকে বাদ দিন, আজকে দেশের সর্বত্র স্বাধীনতা সংগ্রামীরা রেলের ফ্রি পাশ পাচ্ছেন। যাঁরা স্বাধীনতা সংগ্রাম করে তাম্রপত্র পেয়েছেন তাঁদের সংখ্যা দিন দিন কমে যাচ্ছে এটাকে অ্যাকসেপ্ট করে নিন। তাহলে আপনার পক্ষ থেকে কিছু মহানুভবতা এবং বিবেকের কাজ হবে। আমাদের অনেকবার বিবেকানন্দ সেতু পার হতে হয় বারবার টোল দিতে হয়। আপনি এঁদের কে বাদ দিয়ে বাকি লোকদের উপর কি পরিমাণে ট্যাক্স বসিয়েছেন, স্যার, ১৯৬৯ সালে এই বিল আপনি যদি দেখেন ১১(২), তাতে দেখবেন তখন লড়ি এবং বাসের জন্য ছিল দেড় টাকা, এখন ৩০ টাকা, গাড়ি তখন ছিল ৭৫ পয়সা, এখন হয়েছে ৪ টাকা মানে ৫ থেকে ৬ গুণ উনি এর মধ্যে রেট বাড়িয়েছেন। এটার ক্ষেত্রে দেড় টাকা থেকে ৩০ টাকা বাড়িয়ে দিয়েছেন এই অ্যাবসার্ড টোল—উনি যদি গায়ের জোরে করেন তাহলে অন্য কথা—গিভিং অ্যান অলটারনেটিভ—কেউ ঐ সেতু দিয়ে টোলের ভয়ে পার হতে চাইছেন না। আমার মনে হয় এই টোল সম্পর্কে একটা রেট করা উচিত। আপনার ব্রিজ করতে ৩০০ কোটি টাকার বেশি খরচ হয়েছে এবং নিঃসন্দেহে এই কাজটা একটা ইঞ্জিনিয়ারিং মার্বেল, কলকাতার একটা গর্ব যদিও এ ব্যাপারে আমরা গর্ব করতে পারি This is the bridge in the whole world which took the largest time to build. ১৯৬৯ সালে প্রস্তাবনা হয়েছিল, ব্রীজ হয়েছে ১৯৯৩ সালে, বামফ্রন্ট সরকার এসেছেন ১৯৭৭ সালে ব্রিজ হয়েছে ৯৩ সালে আমরা

অপেক্ষা করেছি, মাঝখানটা ফাঁকা ছিল সেটা জোড়া হল। আরেকটা কি হয়েছে, আগে ছিল ওটা আর্বান ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টের অধীনে, তারপর ট্রান্সপোর্ট মিনিস্টারের হাতে চলে গেল, ট্রান্সপোর্ট মিনিস্টারের হাতে যাবার কারণ বুঝতে পারছি না। একটা দেখছি উনি সি.টি.সি.র বাসগুলি চালাচ্ছেন, ট্রাম না চালিয়ে সি.টি.সি.র সব বাসগুলি ব্রিজের উপর দিয়ে যাচ্ছে ঐ ব্রিজের উপর দিয়ে এসপ্ল্যানেড থেকে আন্দুল, পাঁচলা, আমতা সব জায়গায় যাচ্ছে। আপনি নিশ্চয় ব্রিজের উপর দিয়ে গিয়েছেন, গঙ্গার শোভা দেখেছেন কিন্তু একটা জিনিস কি লক্ষ্য করেছেন? একটা আন ইউটিলাইজড ব্রিজ, যা ক্যারিং ক্যাপাসিটি তার ২০ পারসেন্ট—ব্রিজ তৈরি হওয়ার এতদিন পরেও ২০ পারসেন্ট ক্যারি করছে না। কারণটা কি বুঝতে হবে। এই সরকার ব্রিজ নিয়ে গর্ব করেন কত বড় প্ল্যানিংয়ের অভাব, কত বড় ফেলিওর ব্রিজ এতদিন ধরে হলেও কানেকটিভ ইনফ্রাস্ট্রাকচার তৈরি করতে পারলেন না।

[4-20 — 4-30 P.M.]

তারফলে লোকেরা কেন দ্বিতীয় হুগলি সেতু দিয়ে যাবে? কারণ হাওড়া ব্রিজের জ্যাম জট থেকে মুক্তি পাবার জন্যই তো ঐ ব্রিজ, কিন্তু আজকে টুয়েন্টি-ফার্স্ট সেনচুরীর ঐ ব্রিজ দিয়ে ওপারে নামলেই জি.টি.রোডের জ্যামজটে পড়তে হচ্ছে। এতদিন পরে, ছয় মাস পরে, ফোরসোর রোডটা নতুনভাবে তৈরি করবেন বলছেন। অসীমবাবু নতুনভাবে আর্বান ডেভেলপমেন্টর দায়িত্বটা পেয়েছেন বলে এই নতুন ব্রেন-ওয়েভটা এসেছে, কিন্তু ১৫ বছর ধরে যখন ব্রিজটা তৈরি হল সেই সময়ের মধ্যে সামান্য কয়েকটি কানেকটিং রাস্তা তৈরি করা যায়নি? মেইন ব্যাপার হচ্ছে, ইউ হ্যাভ কানেকটেড দি ব্রিজ টু এ হাইওয়ে। আপনি যদি দিল্লি বা বোম্বে রোড ধরতে চান সহজতম পথে তাহলে কোনার উপর দিয়ে কানেকটিং ফ্লাই-ওভার দরকার। এখন ঐ হাইওয়ে ধরতে হলে সেই আন্দুলে যেতে হবে, কিন্তু সাঁকরাইল থেকে আন্দুলের লেভেল ক্রসিং পর্যন্ত বাম্পের সংখ্যা ৩০ এবং রাস্তাটিও ওভার ক্রাউডেড। ১৫ বছর ধরে ব্রিজটা তৈরি হল, কিন্তু এটা আপনাদের ইমাজিনের মধ্যে এলো না? আর কলকাতার দিকে ব্রিজের মেইন কানেকশন হচ্ছে আচার্য জগদীশচন্দ্র বোস রোড। জাস্ট নাউ ঐ জগদীশচন্দ্র বোস রোড ওয়াইডেনিং এর কাজ শুরু হয়েছে। এতদিন কি তাহলে ঘুমিয়ে ছিলেন? তারফলে ব্রিজে যতটুকু ট্রাফিক উঠছে তাতেই ঐ রাস্তাটি জ্যাম হয়ে যাচ্ছে ওয়াইডেনিং এর কাজ সম্পূর্ণ হয়নি বলে। ঐ ব্রিজ দিয়ে এসপ্ল্যানেডের দিকে বর্তমানে কোনও ট্রাফিকই যাচ্ছে না প্র্যাকটিক্যালি, যতটুকু আসছে তা জগদীশচন্দ্র বোস রোডের দিকে যাচ্ছে। যে ব্রিজের জন্য সাড়ে তিনশ কোটি টাকা ইনভেস্ট করলেন সেই ব্রিজ আজকে সামান্য রোডের কারণে আন্ডার ইউটিলাইজড। তার উপর ট্যাক্সের রেট আজকে যেভাবে হাই করলেন তাতে মানুষ ঐ ব্রিজ দিয়ে যেতে চাইবেন? কানেকটিং রোড করেননি বলে আজকে ব্রিজটির ইউটিলাইজেশন হচ্ছে না, ফলে আপনাদের টাকা ব্লক হয়ে থাকছে, কস্ট অফ মানিও বেড়ে যাচ্ছে। ইঞ্জিনিয়ারিং মারভেল নিয়ে অনেক কথা বলেছেন। আমাদের কেন্দ্রীয় সরকারের পাবলিক সেক্টরের একটি সংস্থা বি.বি.জে সেখানে ভাল কাজ করেছে, বিশেষ করে স্টিল

অয়ার যা তারা তৈরি করেছেন সেটা ওয়ান্ডারফুল, কিন্তু রাজ্য সরকারের সংস্থা সেখানে কি করেছে? এই বিষয়ে পাবলিক অ্যাকাউন্টস কমিটির চেয়ারম্যান সুব্রত মুখার্জি হাউসের কাছে তাঁর রিপোর্ট প্লেস করেছেন। তার আগেও অডিট রিপোর্টেও মেনশন করা হয়েছিল যে, দ্বিতীয় হুগলি ব্রিজের একটি অংশের কাজ সিটি-কে দেওয়া হয়েছিল, কিন্তু তারা যাকে সাব-কন্ট্রাক্ট দিয়েছিলেন সেই সাব-কন্ট্রাক্টর কন্ট্রোল রেটে ১,২০০ টাকা কুইন্টাল দরে ৭০০ কুইন্টাল সিমেন্ট বাইরে থেকে আনিয়েছে। দিস ইজ সামথিং দ্যাট দি অডিট কমেন্টেড অন। পাবলিক অ্যাকাউন্টস কমিটি বলেছেন যে, এটা অন্যায়। আমরা বলেছিলাম, সিট তো রাজ্য সরকারের সংস্থা, তাদের কাছ থেকে এখনও পর্যন্ত কি এর এক্সপ্লানেশন সিক করেছেন? কিন্তু এই ব্যাপারে মন্ত্রী সম্পূর্ণ সাইলেন্ট। তিনি হয়ত বলবেন—আরবান ডেভেলপমেন্ট আমার ডিপার্টমেন্ট নয়, ট্রান্সপোর্ট আমার ডিপার্টমেন্ট। কমিটি বলেছেন—The Committee notes with concern that the cases are pending for more than six years as far as recovery is concerned it being delayed multiplying the loss. ঐ সিমেন্ট বহু জায়গায় ফেলে দিতে হয়েছে, সাব-স্ট্যান্ডার্ড সিমেন্ট, ওয়েস্ট বেঙ্গল এসেন্সিয়াল কমোডিটিজ সাপ্লাই কর্পোরেশনের সাপ্লাই করা সিমেন্ট ওটা। আফটার পি.এ.সি. রিপোর্ট হ্যাজ ইট বীন টু ইওর নোটিশ? যারা এই ব্যাপারে ইনভলভড ছিল তাদের এগেনস্টে কোনওরকম স্টেপ নিয়েছেন? আমি আরবান ডেভেলপমেন্ট মিনিস্টারের কাছে জানতে চেয়েছি, পি.এ.সি. রিপোর্ট পাবার পর কোনও রকম ব্যবস্থা নিয়েছেন কিনা, কিন্তু এখনও পর্যন্ত সেটা জানা যায়নি। কমিটি রিপোর্টের এক জায়গায় বলেছেন—The Committee cannot but upholds the view expressed in audit that undue financial benefit was granted to the cotraetors and agents and decries such activities of the department. সেখানে কোনও রকম ব্যবস্থা সরকার থেকে এখনও পর্যন্ত জানানো হয়নি। আমি এখানে দুটো কথা বলব। ব্রিজ ইঞ্জিনিয়ারিং নামে যে সংস্থা তারা কলকাতায় কাজ করছে, বি.বি.জে. ইঞ্জিনিয়াররা এসব কাজ করছে। কিন্তু কাজের যে মেথড, সি.আই.টি. কন্ট্রাক্টরদের দিয়ে তারা কাজ করাচ্ছে এবং তৈরি হয়ে যাবার পরে দেখা যাচ্ছে যে ব্রিজের অ্যাপ্রোচ কানেক্টিং রোডগুলি নাইদার অন ক্যালকাটা সাইড নর অন হাওড়া সাইড হয়নি। এখন যে অ্যাসেসমেন্ট এটা ৩ বছর আগের। আপনি দ্বিতীয় হুগলি সেতুকে হাইওয়ের সঙ্গে কানেক্ট করতে পারবেন না এবং এই ৩ বছর প্রথম হুগলি আন্ডার ইউটিলাইজড থাকবে। আপনারা কি করতে পারেন? আপনারা প্লান করেছেন যে হাওড়া ব্রিজ দিয়ে ট্রাক যেতে দেবেন না। তার মানে তাদের ফোর্স করবেন যে তোমরা ৩০ টাকা দিয়ে ঘুরে যেতে পারবে। স্যার, আপনি দেখুন যে এই ব্যাপারে সরকারি পলিসি কি বিচিত্র। আমি বলেছিলাম যে সি.টি.সি.র বাসগুলি দ্বিতীয় হুগলি সেতু দিয়ে চালান। সি.টি.সি.র একটা মনোপলি আছে যে বাসে উঠলেই ৩ টাকা এবং সি.টি.সি.র বাসে লস কমছে। আমি সেদিন দিঘা থেকে একটা স্টেট ট্রান্সপোর্টের বাসে আসছিলাম। দ্বিতীয় হুগলি সেতু থাকা সত্ত্বেও বাসটা পুরো সাঁকরাইলের মোড় থেকে বোম্বে হাইওয়ে দিয়ে ঘুরে ঘুরে প্যাটরা দিয়ে হাওড়ার মধ্যে দিয়ে কলকাতায়

ঢুকলো এবং বাসটা শেষ পর্যন্ত গড়িয়া ডিপোয় গেল। আপনারা এগুলিকে দ্বিতীয় হুগলি সেতু দিয়ে যেতে দিচ্ছেন না কেন? দিঘা থেকে প্রায় ১০ মিনিট অন্তর বাস ছাড়ে। আপনি একটা প্রাইভেট বাসকেও অ্যালাও করছেন না কেন দ্বিতীয় হুগলি সেতুতে? আপনার সরকারি বাসের মধ্যে ২/৪ টি রুট ছাড়া আপনি আর কোনও রুটকে এখনও পর্যন্ত অ্যালাউ করছেন না টু কাম অন দি সেকেন্ড হুগলি ব্রিজ—হোয়াই? সেকেন্ড হুগলি ব্রিজ কি মেদিনীপুর থেকে যারা কলকাতায় আসবে তাদের জন্য নয়? ইজ ইট এ শো-পিস টু দি ডেমনস্ট্রেটরস? অথবা এটার এফেক্টিভ ইউটিলাইজেশন করার জন্য কোনও রকম প্লান অ্যান্ড প্রোগ্রাম আপনাদের রয়েছে কি? আপনি গর্ব করে বলেছেন যে আপনি কমপিউটার সিস্টেম করেছেন। আমি নিজে একদিন দেখে এসেছি যে একটা বোগাস কমপিউটার সিস্টেম বসিয়েছেন। আমি ওদের জিজ্ঞাসা করেছিলাম যে কমপিউটার টিপে কোন কোন নাম্বারের গাড়ি গেছে সেটা তোমরা বলতে পারবে কি? ওরা বলেছিল, না। আমি জিজ্ঞাসা করেছিলাম যে তাহলে আপনারা কি কালেক্ট করছেন? ওরা বলেছিল, কয়টা গাড়ি গেছে, কি টাইপের, কত কালেকশন হয়েছে, এগুলি বলা যাবে। এটাতো যে কোনও একটা মানি পাঞ্চিং মেশিন দিয়ে করা যেত। এরজন্য কমপিউটার বসাবার দরকার ছিল না। আমি ভেবেছিলাম যে কমপ্রিহেন্সিভ কমপিউটার আপনারা বসিয়েছেন যাতে পুরো টিকিটিং সিস্টেমটা মেকানিক্যাল হবে। কিন্তু তা না হয়ে আপনি হাত বাড়িয়ে টাকার নোট দেবেন, তারপরে সেখানে ওটা দেওয়া হবে এবং একটা নম্বর টিপলে একটা কাগজ বের হয়ে আসবে। এটাতো যে কোনও একটা অর্ডিনারি মানি পাঞ্চিং মেশিন সিস্টেমে করা যেত। এটাকে কি সফিসটিকেটেড কমপিউটার সিস্টেম বলে? একটা ডব্লিউ.ই.বি.ডব্লিউ.এল. (ওয়েবেল) না কি একটা প্রাইভেট কোম্পানি করেছে, একদম ভোগাস সিস্টেম। এটাতে টোল ট্যাক্স সিস্টেম, কালেকশন সিস্টেম ঠিক নেই। এবারের প্রশ্ন হচ্ছে, যারা দ্বিতীয় হুগলি ব্রিজ কমিশনের কর্মী ছিল, আমরা দেখলাম যে তাদের কাউকে আপনি টোল কালেকশনে লাগিয়েছেন। আমি আপনাকে বলছি যে আপনি এই ব্যাপারে একটা ফাইনাল সিদ্ধান্ত নিন। আপনি হয়ত সেকেন্ড হুগলি ব্রিজ কমিশনকে রেখে দেবেন বা রেখে দিতে চান, যদিও তার ইউটিলিটি এখন কমে গেছে। সেকেন্ড হুগলি ব্রীজ কমিশন তৈরি হয়েছিল ৬৯-এর অ্যাক্টে। কারণ তখন কিছু লিগ্যাল ফাংশনের ব্যাপার ছিল, ল্যান্ড অ্যাকুইজিশনের ব্যাপার ছিল, বিভিন্ন জায়গার সঙ্গে কো-অর্ডিনেশনের একটা ব্যাপার ছিল। এখন আপনার ব্রিজ মেনটেনেন্স অথরিটি আছে। ব্রিজ কমিশন যে পারপাসে হয়েছিল তার টার্মস অ্যান্ড কন্ডিশন যে রকম তৈরি হয়েছিল, এখন সেই রকম ফাংশান ব্রিজ কমিশনের নেই। এখন তারা যারা এমপ্লয়ী আছে তাদের ব্যাপারে একটা সিদ্ধান্ত নিন। যাদের আপনি মেনটেনেন্সর কাজে লাগাতে পেরেছেন, কিন্তু যারা বাকি আছে তাদের সরকারের অন্যান্য যে সব ডিপার্টমেন্ট, যেমন ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট আছে, সেখানে অ্যাবজর্ব করে নিন। আমি সেজন্য আপনার কাছে একটা কনক্রিট প্রস্তাব করছি যে সেকেন্ড হুগলি ব্রিজ-এর ইউটিলাইজেশন বাড়াতে গেলে অ্যাক্রোস দি ব্রিজ এই টোলটা অর্দ্ধেক করে দিন। গাড়ির থেকে যে টাকা ডেইলি পাচ্ছেন, ইন এনি কেস, এটা কম। আপনি এটা কমিয়ে ৪ টাকা থেকে ২ টাকা করে

দিন। আপনার ডেইলি যে ইনকাম হয়, আমার মনে হয়, আপনার কালেকশন খুব বেশি হলে এক লক্ষ টাকা কালেকশন হয়। আপনি নিশ্চয়ই বলবেন যে আপনার কালেকশন কত হচ্ছে। আপনি এতে এখনও পর্যন্ত খুব বেশি কালেক্ট করতে পারছেন না। কাজেই আপনাকে বলব যে আপনি ঐ ব্রিজের ইউটিলাইজেশনটাকে বাড়ান। তাতে যদি আপনার ষ্ট্রাকচারাল প্রবলেম থাকে, যদি ইঞ্জিনিয়ারদের অ্যাডভাইস থাকে যে এখনই ব্রিজের ফুল ক্যাপাসিটি নেবার সময় হয়নি, সেটাতে আপনি হাউসের কনফিডেন্স নিন যে, এজন্য আমি ফুল লোড নিচ্ছি না, ব্রিজের ২০ পারসেন্ট ইউটিলাইজেশন করছি বা এই এই ব্যবস্থা নিয়েছি। আমার মনে হয় এটা আজকে জানানো দরকার। আমি সেই সঙ্গে এটাও বলছি যে আপনি এই বিদ্যাসাগর সেতুর নাম পরিবর্তন করে হুগলি রিভার ব্রিজ কমিশনের কাছে দিয়ে ফেলুন, আর দরকার নেই। ট্যাক্সটা অর্দ্ধেক করে দিন। হুগলি রিভার কমিশন শেষ করে দিন, করে একটা পার্মানেন্ট অথরিটি জাস্ট ফর দি মেন্টেনেন্স অব দি ব্রিজ আপনি রেখে দিন। তার কারণ থার্ড ব্রিজ তৈরি করার সময় এসে গেছে। এখন আর সেকেন্ড হুগলি ব্রিজ নিয়ে ভাববার সময় নেই। থ্যাঙ্ক ইউ।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। এই বিলে আমি বলতে পারব না, কিন্তু আমি লক্ষ্য করছি যেগুলি আপনি ছেড়ে দিয়েছেন সেইগুলি হল মেম্বার অফ পার্লামেন্ট, মেম্বার অফ লেজিসলেটিভ অ্যাসেম্বলি, সুপ্রীম কোর্টের জাজ এই সমস্ত কিছুকে ছাড় দিয়েছেন। আমাদের কান্তি বিশ্বাস তো এম.এল.এ. নন, উনি তো মন্ত্রী, উনি কি পয়সা দিয়ে যাতায়াত করবেন? সেইজন্য বলছি সেই সঙ্গে মন্ত্রী কথাটা যোগ করে দিন। সেই জন্য এটা একটু অ্যামেন্ডমেন্ট করা দরকার।

**শ্রী প্রলয় তালুকদার ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী শ্যামল চক্রবর্তী মহাশয় যে দি হুগলি রিভার ব্রিজ (অ্যামেন্ডমেন্ট) বিল পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। সঙ্গে সঙ্গে এই কথা বলব সৌগতবাবু যে স্বাধীনতা সংগ্রামীদের কথা বলেছেন, যাঁদের স্বাধীনতা সংগ্রামী সার্টিফিকেট আছে তাঁদের একজেমশনের মধ্যে রাখা হোক, এটা আমি সমর্থন করছি। সেই সঙ্গে সঙ্গে আমি বলব যে সভাধিপতি যাঁরা রয়েছে তাঁদেরও এর মধ্যে ইনক্লুড করা হোক। যদিও সভাপতিদের স্টাটাস এখন রাষ্ট্রমন্ত্রীর মতো তবুও সভাধিপতির নাম যদি না থাকে তাহলে টোল ব্রিজে যারা আছে তারা আপত্তি করবে, তারা বলবে সভাধিপতি তো নেই। তারা রাষ্ট্রমন্ত্রী হিসাবে তাঁদের বুঝবে না। কারণ সেখানে যারা কাজ করে তাদের আমি চিনি, তারা বলবে সভাধিপতির নাম নেই। কারণ সভাধিপতিদের অনেক সময় কলকাতায় আসতে হয়। দ্বিতীয় কথা হচ্ছে, দ্বিতীয় হুগলি সেতুকে কিভাবে ব্যবহার করলে ভাল হবে সেটা নিশ্চয়ই মন্ত্রী মহাশয় দেখবেন, এটা আন্ডার ইউটিলাইজেশনে আছে। এই সম্বন্ধে ওনাকে আমি বিশেষ কিছু বলছি না। একটা কথা আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টিগোচরে

আনতে চাই সেটা হচ্ছে ব্রিজের অ্যাপ্রোচ রোডসে কলকাতা এবং হাওড়া দুই দিকেই তার মারকিংটা এত ছোট ছোট যে গাড়ি থেকে দেখা যায় না। একবার যদি ঘুরে অন্য রাস্তায় চলে যায়, হাওড়ার দিকেই যদি চলে যায়, সেটা এমনই গোলকধাঁধা যে তাকে আবার ঘুরে সেই জায়গায় আসতে ১ ঘন্টা সময় লেগে যাবে। সেইজন্য বলছি মারকিংগুলো একটু ভাল করে করা দরকার। বিদ্যাসাগর সেতু নামকরণ করা যাবে কি যাবে না সেটা আপনি দেখবেন। বিদ্যাসাগরের একটা মুর্তি এই টোল প্লাজার সামনে রাখা উচিত। এখানে জায়গা আছে। বিদ্যাসাগর সেতু নাম লেখা আছে, সেই নাম এত ছোট করে লেখা আছে যেটা নজরে পড়ে না। আমি এটা ভাল ভাবে লক্ষ্য করেছি। কারণ দ্বিতীয় হুগলি সেতুর টোল প্লাজার সামনে দিয়ে প্রতিদিন ৮-১০ বার যেতে হয়, আমার কনস্টিটিউয়েন্সির মধ্যে পড়ে। বিদ্যাগার সেতু লেখা রয়েছে ১২০ ফুট উপরে ছোট করে রেখে। যেটা কারও নজরে পড়বে না, এটা একটু দেখবেন। বিদ্যাসাগর নামটা বড় করে লেখা দরকার এবং স্ট্যাচুটা যেন করা হয়। কানেক্টিং রাস্তার ব্যাপারটা এখানে সৌগতবাবু কেন তুললেন জানি না। কানেক্টিং রাস্তার জন্য সবচেয়ে বেশি অসুবিধা আমাদেরই হচ্ছে। কারণ ৬টি কর্পোরেশনের ওয়ার্ড নিয়ে বিদ্যাসাগর সেতু সংলগ্ন এলাকা। ৬টি ওয়ার্ডই হচ্ছে আমার কনস্টিটিউয়েন্সির মধ্যে আছে, জটু লাহিড়ী মহাশয়ের কনস্টিটিউয়েন্সীর কিছুটাও পড়েছে। এখানে যে জিনিসটা আমি বলতে চাই যে হচ্ছে, হাইকোর্টের যে ইনজাংশনগুলো আছে কবরখানা নিয়ে তারজন্য কিছুটা অসুবিধা হচ্ছে। ইনজাংশনের একটা রিপোর্ট চাওয়া হয়েছে। সেটা কোথায় তা আমি জানি না। তারপর ৬০৫টি বাড়ি নিতে হবে, এটা নিয়ে কোনও এক্সপ্রেস ওয়ে করতে হবে। সব বাড়িই ভাঙা হয়েছে, প্রায় আড়াই হাজার বাড়ি ভাঙা হয়েছে। ওখানে ওভারব্রিজের একটা প্রবলেম আছে, সেটি হচ্ছে সাঁতরাগাছিতে। এটি রেলওয়ে করবে ১৯৯৪ এর মার্চের মধ্যে। এই রকম কথা আছে ফ্লাইওভার কমপ্লিট হয়ে গেলেই প্রবলেমটা মিটে যাবে। দ্বিতীয় ব্যাপার, যেটি নিয়ে কথা হয়েছে, সেটি হচ্ছে ফোর শোর রোডকে ওয়াইডেনিং করা নিয়ে। কিন্তু শুধু চওড়া করলেই হবে না, এর সঙ্গে হাওড়া স্টেশনের দিকে একটি লিঙ্কও করা দরকার। এই ব্যাপারে সাউথ ইস্টার্ন রেলওয়ে এবং ইস্টার্ন রেলওয়ের যে স্ট্যান্ডিং কমিটি আছে, তাদের কয়েকদিন আগে একটা মিটিং হয়েছে। সেখানে আমি উপস্থিত ছিলাম। হাওড়া রেলওয়ে থেকে বঙ্কিম সেতু পর্যন্ত পুরনো রাস্তা ছিল, সেখানে কোনও রকমের ক্রসিংয়ের কাজ থাকবে না। এই কাজ রেলকে করতে হবে। এইজন্যই বলছিলাম, এখানে কিছু লিয়াজোঁ ওয়ার্ক করা দরকার। মাননীয় পরিবহন মন্ত্রী যদি এই লিয়াজোঁর উপরে জোর দেন তাহলে খুব ভাল হয়। এই কয়েকটি কথা বলে আমি এই বিলকে সমর্থন জানাচ্ছি। সেই সঙ্গে সঙ্গে এই ছাড় দেওয়ার ব্যাপারে—স্বাধীনতা সংগ্রামীদের নামটা এখানে অন্তর্ভুক্ত করার জন্য যে অ্যামেন্ডমেন্টটা আমি দিলাম, সেটিকে গ্রহণ করার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিল সম্পর্কে যে সমস্ত বক্তব্য আমাদের দলের পক্ষ থেকে বিশদ ভাবে রাখা হয়েছে, আমি সেগুলো ছাড়া কিছুটা সংযোজন

করছি। এই ব্রিজ করার যে পারপাজ ছিল, হাওড়া ব্রিজের জ্যাম কিছুটা লাঘব করা, সেই উদ্দেশ্য ব্যর্থ হয়েছে। কারণ হাওড়া ব্রিজ এবং এবং স্ট্রান্ড রোডে ট্রাফিক জ্যামের প্রবলেম রয়েই গিয়েছে, বিশেষত হাওড়ার দিকটাকে বেশি করে রয়েছে। আমি সব কথা পি.এ.সি.তে বলতে পারব না, কিন্তু মেম্বার যাঁরা আছেন, তাঁরা এটা জানেন। ভয়ঙ্কর ইরিগুলারেটিস, বুদ্ধদেব বাবু মন্ত্রী থাকলে ভাল হত। তিনি দায়িত্ব নিয়ে বলেছিলেন যে, হুগলি ব্রিজের কোনও জায়গায় দুর্নীতি হয় নি। আমি সরাসরি অভিযোগ করছি যে এই ব্রিজ তৈরির সময় থেকেই একটা বিরাট দুর্নীতি ছিল। লক্ষ লক্ষ টাকার দুর্নীতি, সিমেন্ট কেনা থেকে জমি কেনাবেচা এবং তার হস্তান্তর ও অ্যাপ্রোচ রোডের কনট্যাক্ট দেওয়া থেকে শুরু করে সমস্ত ক্ষেত্রে এমন কি লোহা, লস্কর ইত্যাদি ক্রয়ের ক্ষেত্রেও এমন দুর্নীতি হয়েছে যে ভাবার কথা নয়। যদিও এই প্রসঙ্গক্রম আসেনি, তবুও বুদ্ধদেববাবু থাকলে ভাল হত তাঁর কাছে পেশ করতে পারতাম। আমার এই সংযোজনের ব্যাপারে প্রলয়বাবু এবং সৌগতবাবু আগেই বলে দিয়েছেন। এখানে যেটা খুবই দৃষ্টিকটু হবে সেটা হচ্ছে যে এম.এল.এ. এম.পি. এবং ভি.আই.পি.রা যেহেতু আইন তৈরি করতে পারেন তাদেরকে ধরা হয়েছে। আবার তার সাথে আজকেও যোগ করে দিয়েছেন। এখানে ওঁনারা যে প্রস্তাব করেছেন যে স্বাধীনতা সংগ্রামীদের নাম সংযোজন করা হোক, এটি খুবই মুষ্টিমেয় ব্যাপার, এটা করার কোনও অসুবিধা নেই। আরেকটি সংযোজন করতে অনুরোধ করছি সেটা হচ্ছে যে, হাওড়া থেকে প্রচুর স্কুল বাস আসে। আপনি জানেন যে, স্কুলের স্টুডেন্টদের কনসেশনের ব্যবস্থা আছে। আপনার ট্রান্সপোর্টে স্কুল স্টুডেন্টদের জন্য কনসেশনের ব্যবস্থা আছে, রেলের ক্ষেত্রেও ছাত্রদের জন্য কনসেশনের ব্যবস্থা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী নিজেও এক সময়ে স্কুল লিডার ছিলেন, সেই হিসাবে আমি আপনার কাছে অনুরোধ করছি যে স্কুল বাসের উপরে ছাড় দিন। বহু ছাত্র-ছাত্রী ওখান থেকে পড়তে আসে তাদের খুবই কষ্ট হয়। এটা হলে পরে তাদের কষ্টটা একটু লাঘব হবে। পয়সাটা খুব একটা বড় ব্যাপার নয়, এই ব্যাপারটা একটু দেখতে আমি একটু আপনাকে অনুরোধ করছি। আরেকটি ব্যাপারে কেউ মেনশন করেন নি, আমি করছি। অ্যাপ্রোচ রোড সম্বন্ধে সবাই মেনশন করে দিয়েছেন। কিন্তু এখানে যে করাপশন হচ্ছে সেই সম্পর্কে কেউ বলেন নি। এখানে কম্পিউটার বসানো হয়েছে। এবং তাতে ছেলেগুলোও বসে কিন্তু দুর্ভাগ্যের বিষয় যে, আমি নিজের চোখে দেখে এসেছি এর দুর্নীতি। আমি যখন পি এ সির কাজে ওখানে গিয়েছিলাম তখন দেখেছিলাম যে অনেকগুলো গাড়ি একসঙ্গে যাচ্ছিল, তারা মধ্যেখানি দাঁড়িয়ে টাকা দিল এবং উইদাউট টিকিটে চলে গেলেন। অর্থাৎ টিকিট নিলেন না। এই রকম সারাদিনে বহুবার ঘটছে এবং এতে গভর্নমেন্টের রেভিনিউ নষ্ট হচ্ছে। এটা কিন্তু কংগ্রেসের নয়, এটা গভর্নমেন্টের রেভিনিউ। এটা বাধ্যতামূলক করুন, যাতে লিকেজ বন্ধ করতে পারেন। এতে আপনাদের ইনকাম কমে যাচ্ছে এবং এই জিনিস র‍্যানডাম হচ্ছে। আমরা অক্ট্রয়ের ক্ষেত্রে যেমন জানি দুর্নীতি আছে তেমনি এইক্ষেত্রেও দুর্নীতি হচ্ছে। অক্ট্রয়ের ব্যাপারে সকলেই জানেন কি হচ্ছে। এই লিকেজ যদি বন্ধ না করেন তাহলে আপনাদের ইনকাম কমে যাচ্ছে। আপনাদের রেভিনিউ লস হচ্ছে। এটা বন্ধ করবার ব্যবস্থা করুন।

কলকাতার দিকে চওড়া রাস্তা করার ব্যাপারে সিদ্ধান্তের ক্ষেত্রে লেট হওয়ার ফলে সব কিছুই ডবল কস্ট হয়ে যাচ্ছে। বাই পাশে যেমন প্রথমে ওয়ান ওয়ে, টু ওয়ে এবং পরে আবার ডবল ওয়ে ট্রাফিক করলেন, এটা যদিও আগে করা হলে আরও ভাল হত এবং মাননীয় জ্যোতি বাবুর ওখানে যাওয়াতেই ভাগ্যক্রমে এটা হওয়া সম্ভব হয়েছে। এটা আরও আগে করা উচিত ছিল। ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে ৪ কোটি টাকা চুরি হয়ে যাওয়ার জন্য তারা আপনাদের কান মুলে দিয়েছিল। শেষ পর্যন্ত প্রশান্ত শূরের বিরুদ্ধে কমিশনও হয়েছিল।

[4-40 — 4-50 P.M.]

তারা টাকাও বন্ধ করে দিলেন, এখন অবশ্য টাকা দিচ্ছে। সেই টাকা দিয়েই আপনারা কাজ শুরু করবার চেষ্টা করছেন। প্রলয়বাবু একটা কথা বললেন, অসত্য কিনা জানি না তিনি হাওড়ার অ্যাপ্রোচ রোড সম্বন্ধে বললেন। হাওড়ার অ্যাপ্রোচ রোড দুটি দিকেই কমপ্লিট হয়নি। সেখানে প্রবলেম রয়েছে। মেজর রোড ধরতে গেলে আন্দুল রোডের ভেতর দিয়ে যেতে গেলে এত জ্যাম যে কিছুতেই যাওয়া যাবে না। এই জ্যাম কোনওদিনই কমবে না। আবার এই রোড ছেড়ে দিয়ে দিল্লি রোড ধরাও যাবে না। এতেও পারপাস কোনও সার্ভ হবে না। সেই কারণে আমার সাজেশন হচ্ছে যে, অ্যাপ্রোচ রোডটি ইমিডিয়েট টেক আপ করুন যাতে করে এই রাস্তায় আরও বেশি করে গাড়ি যেতে পারে। এই বিলের মধ্যে স্কুল বাস এবং স্বাধীনতা সংগ্রামীদের বিষয়টাও ছাড় দিন। তা না হলে আমরা খুব স্বার্থপর হয়ে যাব এবং দেশের মানুষের কাছে খুব ছোট হয়ে যাব। দেশের সর্বস্তরের মানুষের উপকার করতে না পারলেও কিছু মানুষের যদি উপকার করতে পারি তাহলে আমরা অন্তত উপকৃত হব, তা না হলে খুব ক্ষতি হয়ে যাবে। সুতরাং এইদিকে লক্ষ্য রেখে একটু ছাড় দেওয়ার ব্যবস্থা করুন। এতে আপনার ইনকাম যদি একটু কমও হয় তবুও এই দিকে দৃষ্টি দিয়ে একটু ছাড় দিন এবং টোল যে বসিয়েছেন সেটা কমিয়ে দিন। এইকথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পরিবহন মন্ত্রী এখানে যে বিল নিয়ে এসেছেন সেটা আমরা সকলেই সমর্থন করছি, এটার সমর্থনের ক্ষেত্রে কেউ আপত্তি করছে না। কিন্তু এখানে বিভিন্ন দিক থেকে কিছু অ্যামেন্ডমেন্ট এসেছে, সাধারণ মানুষের কথা বলা হচ্ছে এবং স্কুল চিলড্রেনদের কথাও বলা হল, সভাধিপতিদের কথাও বলা হল, এটা ভেবে দেখা যায় কিনা যারা প্রেসের বন্ধুরা আছেন তারাও বিভিন্ন জায়গায় সংবাদ সংগ্রহের জন্য যান তাদেরকে এই সুযোগ দেওয়া যায় কিনা সেটা ভেবে দেখা দরকার। যাইহোক একটু দেরিতে হলেও আমরা অনেক আবেদন নিবেদন করেছিলাম এবং দপ্তর সেটা খতিয়ে দেখেছেন এবং শেষ পর্যন্ত মন্ত্রী মহাশয় আমাদেরকে ছাড় দিলেন, সেটাও অভিনন্দনযোগ্য। এর সঙ্গে যেসব সমস্যার কথা তোলা হয়েছে সেইগুলি ইতিমধ্যে দেখবার চেষ্টা করা হচ্ছে বলে আমরা জানি। মাননীয় সদস্য প্রলয় তালুকদার মহাশয় তিনি বলেছেন ব্রিজ দিয়ে গাড়ি চললেও

াস্তবে কতকগুলি অসুবিধা আছে সেটাকে দূর করা দরকার এবং বহু লোকে যাতে এই ব্রিজকে ব্যবহার করতে পারে সেটাও দেখা দরকার। কিন্তু কতকগুলি অসুবিধার জন্য সেটা াখনি করা যাচ্ছে না, বিশেষ করে হাওড়ার দিকে কতকগুলি অসুবিধা আছে, ওখানে রাস্তাটা ওড়া করা দরকার, কিন্তু এইটা ওয়াইড করার ক্ষেত্রে কিছু বাস্তব অসুবিধা আছে। মাননীয় দস্য সৌগত বাবু বললেন রেভিনিউ লস হচ্ছে, এটা বন্ধ করা দরকার। উনি এখানে দুই কম কথা বলেছেন, একদিকে বলেছেন ব্রিজ দিয়ে বেশি করে গাড়ি যেতে দেওয়া হোক, াবার বলছেন জগদীশচন্দ্র বসু রোডে জ্যাম হচ্ছে, হাওড়ায় জ্যাম হচ্ছে, ওনার বক্তব্যমতো বাইকে যদি বলা হয় এসো সকলে ব্রিজ ব্যবহার করো, এটা করলে তো আরও জ্যাম হয়ে াবে। ব্রিজের যেহেতু করা হয়ে গেছে, সেইজন্য সীমিতভাবে ব্রিজটাকে ব্যবহার করা হচ্ছে, টা ঠিকই এখনও পর্যন্ত হাওড়া ব্রিজে যে জ্যাম হচ্ছে সেটা দূর করা যাচ্ছে না। সেখানে সুবিধা কিছু আছে। এই ব্রিজের বাকি যে কাজগুলি আছে দূর করতে পারলেই এই ব্রিজটা ্যবহার বাড়বে। তারা বলেছেন সেখানে টোল ট্যাক্স যেটা করা হয়েছে সেটা বেশি, কিন্তু রেল টকিট এবং পণ্য মাসুলের যেভাবে ভাড়া বৃদ্ধি হয়েছে সেই তুলনায় এটা কম, যে মালটা ই ব্রিজ দিয়ে আসছে যেহেতু তারা এই ব্রিজটা ব্যবহার করে আসছে তারজন্য তাদের রোট একটা সময় বেঁচে যাচ্ছে এবং ফুয়েলও বেঁচে যাচ্ছে, সেইদিক থেকে চিন্তা করলে এর য টোল ট্যাক্স করা হয়েছে সেটা খুব বেশি নয়। সেইজন্য এটা কমানোর প্রশ্ন আসে না। াননীয় পরিবহন মন্ত্রী মহাশয়কে বলতে চাই, ওরা না হয় ৩০ টাকা দেখানোর চেষ্টা করছেন, আগামী দিনে হয়ত এটাকে আরও বাড়াতে হতে পারে কারণ কেন্দ্রীয় সরকার যভাবে জিনিসের দাম বাড়াচ্ছেন তাতে সেইভাবে চিন্তা করে দেখলে দেখা যাবে যে টোল ্যাক্স করা হয়েছে সেটা খুব একটা বেশি নয়, ওরা একদিকে সাপ হয়ে দংশন করবেন াবার ওঝা হয়ে বাড়াবেন, এই ব্যাপারে সাবধান থাকা দরকার। হাওড়াবাসীরা বিশেষ করে য অসুবিধার মধ্যে পড়েছেন সেটা এখনি সেখানে দেখা দরকার, নাহলে মানুষের মধ্যে ক্ষাভের সৃষ্টি হচ্ছে। হাওড়ার রাস্তাকে চওড়া করা এবং তার অ্যাপ্রোচ রোডগুলি অন্তত করা রকার, এটা দ্রুততার সঙ্গে করা দরকার। আর্থিক সংকুলানের যে বাধা সেটা দূর করা এবং ানুষ যাতে এটা ব্যবহার করতে পারে সেটা দেখা দরকার। ওরা যেটা বলেছেন, এটা ঠিকই য এটা একটা অভিনব জিনিস হয়েছে, সারা পৃথিবীর কাছে এটা একটা অভিনব জিনিস। আমরা যখন ভারতবর্ষের বিভিন্ন জায়গায় যাই, তখন ভারতবর্ষের বিভিন্ন অংশের মানুষ আমাদেরকে জিজ্ঞাসা করেন দ্বিতীয় হুগলি সেতুর কথা, সত্যিই এটা হচ্ছে একটা অভিনব। এটা একটা ইউনিকিউ ভ্যারাইটি নিয়ে তৈরি হয়েছে। আমাদের সীমিত ক্ষমতার মধ্যে এটা করতে পেরেছি, এটা আমাদের দেশের গর্ব, সেদিক দিয়ে আমাদের কৃতিত্বের দিক আছে, যাতে এটা আরও লোকে ব্যবহার করে তারজন্য দ্রুততার সঙ্গে সেই কাজ করতে হবে, ওরা আমাদের উপর যে সন্দেহ প্রকাশ করছেন সেটা কাটিয়ে দিতে হবে। মাননীয় পরিবহন মন্ত্রী যোগ্য ব্যক্তি, তাকে ধন্যবাদ জানিয়ে এবং প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-07 P.M.]

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয় যে হুগলি রিভার ব্রিজ অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে আমি এখানে দু-একটি কথা বলছি। এই ব্রিজ আজকে এশিয়া মহাদেশের মধ্যে অত্যাশ্চর্য ব্রিজ এবং এটা পশ্চিমবাংলার মানুষের গর্বের বিষয়। এই অ্যামেন্ডমেন্ট সম্পর্কে বিরোধী দলের সদস্যরা যে ছাড় দেওয়ার কথা বলেছেন তা ঠিক আছে। আমি শুধু মাননীয় মন্ত্রীর কাছে আবেদন করব ফ্রিডম ফাইটার যারা তাদের যেমন ছাড় দেওয়ার কথা বলা হয়েছে, তেমনি ডেমোক্রেটিক মুভমেন্ট যারা অত্যাচারিত হয়েছে এবং ১৯৭৭ সালে বামফ্রন্ট ক্ষমতায় আসার পর যাদেরকে গণতান্ত্রিক আন্দোলনের জন্য স্বীকৃতি দেওয়া হয়েছে তাদের সম্বন্ধে আমি মন্ত্রী মহাশয়কে একটু ভাবতে বলব। কংগ্রেসি আমলে কৃষক আন্দোলন থেকে আরম্ভ করে বিভিন্ন গণতান্ত্রিক আন্দোলনে যারা অত্যাচারিত হয়েছে, নির্যাতিত হয়েছে তাদের সম্বন্ধে আজকে পরিবহন মন্ত্রীকে ভাবতে আমি অনুরোধ করব। প্রতিবন্ধীদের বিভিন্ন জায়গায় এবং সরকারি বাসেও সুযোগ-সুবিধা দেওয়া হয়, সেই রকম এখানেও তাদের ছাড় দেওয়ার কথা আমি বলব। আমরা যারা মেদিনীপুরের অধিবাসী তাদেরকে আন্দুল দিয়ে ঢুকতে হয়। হাওড়া অ্যাপ্রোচ রোড সম্বন্ধে প্রলয়বাবু যেটা বলেছেন সেই ব্যাপারটা আমি আপনাকে ভাবতে বলব। বড় ভেহিকেলসগুলো যদি অ্যাপ্রোচ রোড দিয়ে নিয়ে আসা সম্ভব না হয় তাহলে ছোট ছোট ভেহিকেলসগুলোকে সেখান দিয়ে যাতে নিয়ে আসা যায় সেটা দেখবেন। আর দ্বিতীয় হুগলি ব্রিজের মেইনটেনেন্স কিছু ঘাটতি আছে বলে আমরা মনে করি, আশা করি আপনি সেদিকটা নজর দেবেন। এই কথা বলে এই বিলকে সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** সভার অনুমতিক্রমে সময় আরও দশ মিনিট বাড়ল।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে দু-তিনটি প্রস্তাব এসেছে। তার মধ্যে একটা হচ্ছে নামটা পরিবর্তন করা। এটা আইনটা দেখে আমাদের করতে হবে। আর কিছু ছাড় দেওয়ার ব্যাপারে এখানে প্রস্তাব এসেছে। আরও কিছু ছাড় দেওয়ার ব্যাপারটা আমাদের অ্যামেন্ডমেন্ট সংশোধন করে করতে হবে। তবে কোনটা কোনটা আমরা করতে পারব হয়ত এখানে আমি সব বলতে পারব না। তবে সবাইকেই যদি ছাড় দিতে হয় তাহলে দেখা যাবে কেউ আর ট্যাক্সের আওতার মধ্যে পড়ছে না। তবে স্কুলের বাসের সমস্যা হচ্ছে, আগে তারা ব্যবসা করে কিনা সেটা দেখতে হবে। অনেক স্কুল বাস আছে যারা ২০০-৩০০ টাকা করে নিয়ে ব্যবসা করে। তাহলে তাদের ট্যাক্সটা কেন কমাব। এবারে বলি যে আমরা ট্যাক্সটা কেন বসাচ্ছি। আমি প্রথমে যে কথা বলি, সৌগত বাবু বলেছেন যে অদৃশ্য ছিল যাই হোক সেটা দৃশ্যমান হয়েছে ব্রিজটা, খুশি হয়েছেন তিনি, পরে হলেও দৃশ্যমান হয়েছে। এই রকম খুশি তাঁকে অনেকবারই হতে হচ্ছে, অনেক কিছুই তাঁর কাছে অদৃশ্য থাকে পরে

দৃশ্যমান হয়ে যায়। যেমন বামফ্রন্টের অস্তিত্বটা এককালে অদৃশ্য ছিল সেটাও তাঁর কাছে এখন দৃশ্যমান হয়েছে। এখন যেটা প্রধান কথা, যেটা মূল কেন্দ্রীয় বিষয়, সেটা হচ্ছে ট্যাক্সটা বাড়ছে কি না, যে ট্যাক্সটা আমরা এখানে ধরেছি। আগে কি ছিল, আগে তো ছিল না, আগে কল্পনার মধ্যে ছিল, রবীন্দ্রনাথের কথা, ইচ্ছা হয়ে ছিল মনের মাঝারে সেই রকম তারপর প্রায় ৩০ কোটির জায়গায় ৪০০ কোটির উপর প্রোজেক্ট কস্ট চলে গেছে। সুতরাং টোল ট্যাক্স বাড়বে, এটা অস্বাভাবিক কিছু নয়। দু নং হচ্ছে আমরা যা হিসাব করে দেখেছি যে এটার জন্য যে সময় বাঁচে আর যত রাস্তা কম ঘুরতে হয় এই সব যদি বিচার বিবেচনা করা হয় তাহলে এই টোল ট্যাক্সটা ধার্য করার মধ্যে বাড়তি কিছু হয়নি। বরং সুবিধা হয়েছে যে অনেক সময় বাঁচে, লরি অনেক আগে রেস্ট্রিকটেড আওয়ারে দক্ষিণ কলকাতায় চলত এখন বিদ্যাসাগর সেতু দিয়ে যারা আসবেন, তারা ২৪ ঘন্টাই দক্ষিণ কলকাতায় যেতে পারবেন, তাদের জন্য খোলা সেটা। সুতরাং এই কতকগুলো সুবিধা পাচ্ছি, তা অতীতে পাবার কথা কল্পনা করা যেত না। এবার যেটা কেন্দ্রীয় বিষয় সেটায় আমি আসি, সেটা হচ্ছে যে আন্ডার ইউটিলাইজেশন হয়েছে বলে যে অভিযোগ উঠেছে এবং এর জন্য আমাদের পরিকল্পনাহীনতাকে দায়ী করা হয়েছে। পরিকল্পনাহীনতার অভিযোগটা আমি অস্বীকার করছি না। পরিকল্পনাহীনতা ছিল এবং আমি মনে করি পরিকল্পনাহীনতা এখনও আছে। তবে পরিকল্পনাহীনতাটা কার? আমরা হলে উনি খুশি হন সৌগত বাবু, যদি বামফ্রন্ট সরকার পরিকল্পনাহীনতায় ভোগে, মানে বিদ্যাসাগর সেতু সম্পর্কে তাহলে উনি খুশি হন। কিন্তু উনি ততখানি অখুশি হবেন যদি জানেন—মুস্কিল হচ্ছে উনি জ্যাক অব অল ট্রেডস। সব ব্যাপারে বলেন, কোনও ব্যাপারে মাস্টার হতে পারছেন না। আর একটু অল্প অল্প বিদ্যা ভয়ঙ্করী হয় মাঝে মাঝে। তিনি যদি অর্দ্ধেক জেনে বলেন তাহলে মুশকিল হয়। তার কারণটা হচ্ছে এই যদি পরিকল্পনাহীনতা কারও এর মধ্যে থাকে সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের। এটা কেন্দ্রীয় সরকারকে আমি শুধু দোষ দিচ্ছি না, তার কারণটা হচ্ছে, এর যে আনুসঙ্গিক রাস্তাগুলো তৈরি হবে, এর শতকরা ৮০ ভাগ কেন্দ্রীয় সরকারের দেবার কথা, ২০ ভাগ আমরা দেবো, রাজ্য সরকার। কেন্দ্রীয় সরকার যে ৮০ ভাগ দেবে তা দয়া করে দেবে না, সুদ সহ ঐ টাকাটা ফেরত নেবে। এবারে এই টাকাটা ওরা দিতে শুরু করলেন কবে থেকে? এটা দিতে শুরু করলেন গত বছর থেকে। তাহলে গত বছর থেকে যদি টাকাটা আসে তাহলে ১০ বছর আগে কি করে রাস্তাটা তৈরি করব? এটা কি করে হয়? এটা সৌগত বাবুর মস্তিষ্কে খেলা করতে পারে, কিন্তু বাস্তবে এটা সম্ভবপর নয়। ধরুণ আমাদের এখানে যে রাস্তার পরিকল্পনা আছে, সেন্ট্রাল গভর্নমেন্টের টাকাটা আসার সঙ্গে সঙ্গে আমরা বহু জায়গায় কাজ শুরু করে দিয়েছি এবং এই যে বললেন ফোরসোর রোডের কথা, উনি জানে না, ফোরসোর রোডে আমাদের রাস্তা চালু হয়ে গেছে, দুটো রাস্তা, টু লেনের একটা শক্ত রাস্তা তৈরি হয়ে গেছে। আগে ওটা ভাঙাচোরা ছিল। আর কংক্রীটের রাস্তার কাজ শুরু হয়ে গেছে এবং আমরা রাউন্ড দি ক্লক কাজ করে আগামী ছয় মাসের মধ্যে শেষ করব। আমাদের অসুবিধা ছিল টাকার। টাকার বরাদ্দ কিছুটা আমরা পেয়েছি, আমরা দ্রুত গতিতে কাজ সেখানে শুরু

করেছি। এটা হলো ফোরসোর রোড। পার্কসার্কাস কানেকটারের যে টাকা, ব্রিজ করার কথা, এরও পাঁচ কোটি টাকা আমরা দিয়েছি। রেলকে কিন্তু তিন কোটি টাকা এর মধ্যে দিয়ে বসে রয়েছি, কারণ ওখান থেকে আচার্য জগদীশচন্দ্র বোস রোড দিয়ে তাড়াতাড়ি যাওয়া যায়, রেল এখনও কাজেই হাত দিতে পারেনি। তারপর ইনফ্রন্ট অফ আন্দুল রোড টাকা পাওয়ার আগে থেকেই আমরা কাজ শুরু করে দিয়েছি। সেখানে একটা রাস্তা চালু আছে। ফোরসোর রোড চালু হচ্ছে। আর কলকাতার দিকের অনেকগুলো রাস্তারই কাজ শুরু হয়ে গেছে। ডাফলিন রোডের দুটো লেন, হসপিটাল রোডেরও এক কিলোমিটার মতো রাস্তা চওড়া করার কাজ, স্ট্যান্ড রোডে ১.৭ কিলো মিটার রাস্তা চওড়া করার কাজ এবং এ.জে.সি. বোস চওড়া করার কাজ শুরু হয়েছে। যেমন যেমন টাকা পেয়েছি তেমন দ্রুত গতিতে কাজ শুরু করে দিয়েছি। আর একটা কাজ আছে, সেটা করতে একটু দেরি হবে। খিদিরপুরে যে ব্রিজ আছে সেখানে দুটো নতুন লেন তৈরি হবে। এটার টেকনিক্যাল কাজ শেষ হয়ে গেছে। মূল কাজ ধরা হবে, ওয়ার্ক অর্ডার দেওয়া হয়ে গেছে। তারপর ড্রেনেজ-ক্যানেল রোড প্রায় শেষ হয়ে এসেছে। শুধু কোণা রোড আমাদের সামনে সমস্যা হয়ে দাঁড়িয়েছে, সেখানে আমরা ঢুকতে পারছি না, একটা কবরখানা নিয়ে গোলমাল আছে, হাইকোর্টে কেস আছে। আমরা এবিষয়ে আইন-গত সাহায্য নিচ্ছি, দ্রুত যাতে কেসের ফয়সালা হয় তারজন্য চেষ্টা করছি। কিন্তু কোর্ট থেকে নতুন ডেট দেওয়া হচ্ছে, আগামী ২৪ তারিখ ডেট আছে। কোনও ক্ষেত্রে কেস থাকলে আমাদের কাজ করায় মুশকিল হয়। ওখানে ঢুকতে না পারলে কোণা এক্সপ্রেস রোডের কোনও কাজই করতে পারব না। তিন কিলোমিটার রাস্তা ওখানে না হলে বিদ্যাসগর সেতুর সঙ্গে কোনও সংযোগই করা যাবে না। স্বভাবতই এখানে একটা লিমিটেশন বা সীমাবদ্ধতার সৃষ্টি হয়েছে। একমাত্র আন্দুল রোড খোলা ছিল, সেই অবস্থায় দ্বিতীয় সেতু খুলে দিয়েছিলাম। তাহলে গাড়ি যাবে কোথা থেকে? এক মাত্র আন্দুল রোড দিয়েই যেতে পারবে, কিন্তু সেটা চোকড হয়ে গেলে, জট সৃষ্টি হলে দ্বিতীয় সেতু কোনও কাজেই লাগবে না। স্বভাবতই আমাদের এখন আন্দুল রোড চালু রেখে কাজ করতে হচ্ছে। ফোরসোর রোড এখন আমরা চালু করতে পেরেছি, ফলে এখন আরো কিছু বাস এবং লরি যেতে পারবে। লরি যে কম যাচ্ছে দ্বিতীয় সেতু দিয়ে তার কারণ এই নয় যে, তারা টোল ট্যাক্স দিতে চাইছে না। ঐ সেতু দিয়ে গেলে হিসাবে ওদের লাভই হবে। তেলে লাভ হবে, পরিশ্রমে লাভ হবে, সময়ে লাভ হবে। এখন যাচ্ছে না কেবল মাত্র আন্দুল রোড চালু আছে বলে। ফোরসোর রোড দিয়ে হাওড়া শহরে যাতে রাত ১০-টার পর যেতে পারে তা আমরা কিছু দিনের মধ্যেই করে দেব। পুরো কোণা এক্সপ্রেস রোড যদি নাও করতে পারি, মামলা শেষ হবার সঙ্গে সঙ্গে ১.১৩ কিলো মিটার রাস্তা করে ফেলব এবং ড্রেনেজ ক্যানেল রোড দিয়ে বের করতে পারব, তাহলেই ৭৫ পারসেন্ট ইউটিলাইজেশন হবে খিদিরপুর ব্রিজ হয়ে গেলে। এই হচ্ছে মোটামুটি বিদ্যাসাগর সেতুর পরিকল্পনা। আমরা আশা করছি আগামী জুন মাসের মধ্যে ইউটিলাইজেশন বাড়াতে পারব।

**শ্রী সৌগত রায় :** এখন কত পারসেন্ট হচ্ছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** এখন ২৫/৩০ পারসেন্ট হচ্ছে। প্রাইভেট বাস সম্বন্ধে সৌগতবাবু একটা খুব ভাল কথা বলেছেন, তার জন্য তাঁকে ধন্যবাদ। অন্তত বিধানসভার ভেতরে ট্রাক মালিক এবং বাস মালিকদের পক্ষে তিনি কিছু বক্তব্য রাখলেন। বাইরে একথা বলতে পারবেন কি না জানি না। তবে তাঁকে আমি বলছি যে, আমরা আন্দুল রোডের স্বল্প পরিসর দিয়ে প্রাইভেট বাস চালাতে চাই না, চালালে আন্দুল রোড চোকড হয়ে যাবে। আমার মনে হয় আর ৫/৬ মাসের মধ্যে আমরা অবস্থার উন্নতি করতে পারব। পরিশেষে আমি সৌগতবাবুকে বলব যে, আপনি একটু কেন্দ্রীয় সরকারকে বলবেন যাতে তাড়াতাড়ি টাকা পাঠিয়ে দেয়।

The motion of Shri Shyamal Chakraborty that the Hooghly River Bridge (Amendment) Bill, 1994, be taken into consideration was then put and agreed to.

### Clause-1

**Mr. Speaker :** There is no amendment to clause 1. The question that Clause 1 do stand part of the Bill was then put and agreed to.

### Clause-2

**Mr. Speaker :** There is an amendment to Clause 2 by Shri Lakshmi Kanta Dey. The amendment is in order. Shri Dey may now move his Amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clause 2 line 7 after the words "in this behalf" the following words be inserted, "and vehicles of such other persons as may be notified by the State Government."

**Shri Shyamal Chakraborty :** Sir, I accept the Amendment.

The Motion of Shri Lakshmi Kanta Dey that in Clause 2 line 7, after the words "in this behalf," the following words, "and vehicles of such other persons as may be notified by the State Government." be inserted was then put and agreed to.

The question that Clause 2, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

## PREAMBLE

The question that Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Shyamal Chakraborty :** Sir, I beg to move that the Hooghly River Bridge (Amendment) Bill, 1994, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5-07 p.m. till 11 a.m. on Friday, the 1st February, 1994 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 11th Fabruary, 1994 at 11-00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 7 Ministers of State and 135 Members.

### OBITUARY REFERENCE

[11-00 — 11-10 A.M.]

**Mr. Speaker :** Hon'ble Members, before taking up the business of the day, I rise to perform a melancholy duty to refer to the sad demise of **Shri Bibhas Chandra Mitra,** an eminent educationist, who passed away on the 27th January, 1994 at the age of seventy years.

He had his training in Leeds University of U.K. and latter in the U.S.A. as a Fulbright Scholar and took to teaching profession. He had been Headmaster of Mitra Institution (Main) at Central Calcutta. A dedicated teacher, Shri Mitra was very popular with the students community. He was also the author of several text books on History. His flair and excellence in recitation had not only earned him acclaim from the literacy circle but also made him serve in the panel of Judges in various elocution contests. Many of his talks on educational and social topics were broadcast from the 'Akashbani' and also telecast by the 'Doordarshan'. He had been associated with the Calcutta University Institute and many other cultural and social organizations, such as 'Chinmoyee Smriti Patagar', 'Jagatjyoti Library' and 'Saptarshi'. He was founder of the dramatic clubs know as 'Gharoa' and 'Baithak'. He happened to be the grandson of late Bishweshar Mitra, the founder of both the branches of Mitra Institution.

At this death the State has lost an educationist of repute and an ardent social worker.

Now, I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage the Hon'ble Members rose in their seats and observed two minutes silence)

(After two minutes)

Thank you, ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, জিরো আওয়ার্সে আমি একটু বলব।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বাপুলি, আজকে জিরো আওয়ার্স নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনার অনুমতি নিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বিধানসভার মর্যাদা এবং সম্মান রক্ষা করার জন্য পশ্চিমবঙ্গের পক্ষে বিশেষ চেষ্টা নিয়ে যাচ্ছেন, এবং আপনি একটা ঐতিহাসিক সিদ্ধান্ত এর আগে নিয়েছেন, মাননীয় মন্ত্রীদের অনুপস্থিতির জন্য আপনি হাউস বন্ধ করে দিয়েছেন, এটাতে বিরোধীদের মর্যাদা দেওয়া হয়েছে। হাউসের মর্যাদা বাড়াবার জন্য অক্লান্ত পরিশ্রম করে নিঃসন্দেহে হাউসের মর্যাদা অনেক বাড়িয়েছেন। পশ্চিমবঙ্গ বিধানসভা সারা ভারতবর্ষের সমস্ত বিধানসভার থেকে অন্যরকম, সেদিনের যে নজির আপনি রেখেছেন সেটা একটা বিরাট নজির, কিন্তু আমাদের সবচেয়ে দুর্ভাগ্য যে বিধানসভার যিনি নেতা সেই মাননীয় মুখ্যমন্ত্রী তিনি যদি একটু উপস্থিত থাকেন তাহলে তার অন্যান্য মন্ত্রীরাও উপস্থিত থাকেন। আমি ১৯৭৭ সাল থেকে আছি, দেখেছি এবং আপনিও দেখেছেন যেদিন তার দপ্তরের কোয়েশ্চেন এবং কোনও স্টেটমেন্ট থাকে সেদিন তিনি আসেন। রাজ্যপালের ভাষণের সময় আসেন, কয়েকটি নির্দিষ্ট দিনে আসেন। পুলিশ বাজেটের দিন আসেন। কিন্তু একটু বেশি যদি আসেন তাহলে আপনি যেভাবে হাউসের মর্যাদা বাড়াবার চেষ্টা করছেন সেটা বাড়ে। ওর উপস্থিতি আমাদের কাছে খুব বেশি দরকার। আগে ডাঃ বিধানচন্দ্র রায় এবং প্রফুল্লচন্দ্র সেন নিয়মিত বসতেন, কিন্তু উনি হাউসকে উপেক্ষা, অবহেলা করছেন। আপনি মুখ্যমন্ত্রীকে বলুন, আপনি যেভাবে হাউসের সম্মান বাড়াবার চেষ্টা করছেন সেইভাবে উনিও যেন নির্দিষ্ট দিন ছাড়া অন্যান্য দিনগুলোতে আসেন, কারণ তিনি হাউসকে উপেক্ষা করছেন।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received four notices of Calling Attention, namely :-

1. Increase of illegal activities at Assansol Ranigunj Coal-Mine Area : Shri S.R. Das
2. Setting up a Circuit Bench of Calcutta High Court in North Bengal : Shri Nirmal Das
3. Reported unauthorised removal

of electrick poles in Malda district. : Smt. Sabitri Mitra

4. A second notice on the subject of Reported Bus and Mini-Bus strike-call in Calcutta on 11.2.94 : Shri Santashri Chatterjee and Shri Anjan Chatterjee

I have selected the notice of Shri Santashri Chatterjee and Shri Anjan Chatterjee on the subject of reported Bus and Mini Bus strike call in Calcutta on 11.2.94.

The Minister-in-charge may please make a statement, today if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 22nd February.

**মিঃ স্পিকার ঃ** প্রবোধবাবু টুডে ইজ এ নন-অফিশিয়াল ডে, কিন্তু মন্ত্রীদের উপস্থিত থাকবার কথা। এটা ঠিক নয় যে, কোয়েশ্চেন না থাকলে তারা আসবেন না। নন-অফিশিয়াল মোশন হলেও তো তাতে মন্ত্রীদের অংশ গ্রহণ করতে হয় এবং তাতে মন্ত্রীদেরও তো বলতে হয়, দে মাইট হ্যাভ টু আনসার।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** আপনি ঠিকই বলেছেন। আমি খোঁজ নিয়ে দেখছি। মন্ত্রীদের অনুপস্থিতিটা দুঃখের ব্যাপার।

**মিঃ স্পিকার ঃ** আজকে চারটি মোশন আছে, সবগুলিই কি আপনি মুভ করবেন?

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** কয়েকজন মন্ত্রীর অবশ্যই থাকবার কথা, না আসার কথা নয়। তাদের আসতেই হবে। আপনার বক্তব্যের সঙ্গে আমি একমত।

(এই সময় কয়েকজন মাননীয় মন্ত্রীকে সভায় প্রবেশ করতে দেখা যায়)

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি মাননীয় মন্ত্রীদের অনুপস্থিতির ব্যাপারে নিয়ে বলেছেন, কিন্তু বিরোধী পক্ষের শ্রী সত্যরঞ্জন বাপুলি বলেছিলেন যে, চিফ মিনিস্টারের অনুপস্থিতি মানেই হাউসকে অমর্যাদা করা। কিন্তু এটা ঠিক নয়।

**মিঃ স্পিকার ঃ** না, না, সেটা ঠিক নয়। তবে আপনি বসুন, কারণ এই নিয়ে কোনও ডিবেট হবে না।

## STATEMENT ON CALLING ATTENTION

The Minister-in-charge of the Health and Family Welfare Department may please make a statement on the subject of reported death of

new-born babies in a city Nursing Home.

(Attention called by Shri Santashri Chatterjee on the 8th February, 1994).

**Shri Prasanta Kumar Sur :** In reply to a notice of calling my attention by the Hon'ble Member, Shri Santasri Chatterjee to the reported death of new-born babies in a city Nursing Home, I beg to state as follows :

9(nine) babies born at Matri Mongal Pratisthan, 228, Rabindra Sarani. Calcutta 700 007, died between the period from 27th January 1994 and Ist February 1994—5(five) at the above mentioned hospital and 4(four) at Marwari Relief Society Hospital, being shifted from the Matri Mongal Pratisthan. As soon as the news was published in the News Papers, a term of Medical officers from the Health Department of the Government visited the hospital on the 3rd instant for investigation of the high mortality rate. It is found the report that 6(six) of these babies were born pre-matured their birth weight varied between 1 kg. and 2 kg Birth weight of other 3(three) babies were almost normal. It has been ascertained from the hospital authorities that the cause of death was septicaemia. It was also found from the records of the hospital that all the mothers of the deceased new born babies were admitted in cabins and they had their Special Attendents supplied by the hospital. The infection which was the cause of the death of the babies had spread in the cabins of the hospital only.

As soon as the news was published in the Press the hospital authorities had collected swab samples from the probable sources of infection and sent them to a Laboratory for testing. They also started fumigation of the premises and closed the hospital. The Medical team asked them not to start admission of new patients till the premises is fully disinfected.

A Police party had also been sent there to enquire into the matter. From their report it is found that the Matri Mongal Pratisthan is a privately run maternity hospital housed in an old three storied building accommodating 150 beds. The hospital does not maintain the clinical standards of hygienity and amenities provided to the patients are not up to the standard although the charges realised and almost at par with the private Nursing Homes. Each patient is allowe to keep one Special Attendant supplied by the hospital who are neither trained nor follow the asceptic measures in handling the new borns. The cause of infection

could not, however, been ascertained by them.

A team of bacteriologists from the School of Tropical Medicine Calcutta, had been sent to the hospital with a view to ascertaining the actual cause of infection. But as the hospital authorities started fumigation of the premises the team could not detect the source infection. However, they collected samples from different sources which are under testing.

A report has since been received from the Laboratory on Culture and antibiogram of swabs sent by the hospital authourities to them showing growth of Pseudomonas Pyocyanea in the Suction Appartatus and Mackintosh used in the Paediatrics Ward which was the cause of septicaemia taking toll of 9(nine) new born babies. It clearly shows that the hospital authorities do not maintain hygienic conditions properly. A team consisting of the following three experts have, therefore, been formed by the Health Department to enquire into the matter :-

1. Prof. (Dr.) P. Bhowmick, Head of the Deptt. of Paediatrics, Medical College Hospital, Calcutta.
2. Prof. (Dr.) M. Sanyal, Head of the Deptt. of G. & O. Medical College Hospital, Calcutta.
3. Dr. B. Hazra, Asstt. Professor, Deptt. of Medicine, Medical College Hospital, Calcutta.

They have been asked to investigate into the working as a whole and submit their report early, on receipt of which action by the Government will be taken against the hospital authorities.

It has been observed by the Government that many a Nursing Home and Health Institutions have of late been setting up not only in the cities but also in the district and sub-divisional towns. They do not reportedly follow the rules and regulations prescribed in the Clinical Establishments Act for running such institutions. The Health Department have asked the Police authorities of the city as well as to the District Magistrate of the districts to send the particulars of all Nursing Homes, Maternity Homes, Pathological Laboratories and X-ray Units run by private entrepreneurs within their jurisdiction along with the names and addresses of the respective proprietors. On receipt of such lists periodical raids on each one of the institutions will be conducted by the Officers of the Health Department to ascertain as to whether the institutions have been functioning as per rules and regulations prescribed for

the same and punishment on the offending institutions shall be imposed by the Government. The Calcutta Municipal Corporation authorities have also been requested to be vigilant and take effective measures to see that the health institutions are run as per provisions of the Act.

The Government have also been contemplating to amend the Clinical Establishment Act. The existing penal provisions for non-compliance with the requirements of the Act are considered inadequate. The Act was promulgated as back as in the year 1950 and its amendments are necessary with a view to keeping pace with the changed socio-economic condition. It has, therefore, been considered proper to make the provisions more stringent.

## MOTION UNDER RULE-185

**Mr. Speaker ;** Now, I call upon Shri Santasree Chattopadhyay to move his motion.

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মিঃ স্পিকার স্যার, আই বেগ টু মুভ যেহেতু টিটাগড়, পি এল সি-র অধীন টিটাগড় জুট মিল, ভিক্টোরিয়া জুট মিল এবং নর্থ শ্যামনগর জুট মিল স্কটল্যান্ডে রেজিস্ট্রিকৃত ;

যেহেতু অ্যাঙ্গাস জুট মিলটি একটি ভারতীয় কোম্পানি ;

যেহেতু উক্ত চারটি জুট মিলের বর্তমান মালিকানা গ্রেট ব্রিটেনের নাগরিক জনৈক শ্রী বেয়ারলির উপর ন্যস্ত ;

যেহেতু উক্ত মিলগুলি গত কয়েক বছর ধরে সুষ্ঠুভাবে পরিচালিত হচ্ছে না ;

যেহেতু বেতন, প্রভিডেন্ট ফান্ড, ই এস আই, গ্র্যাচুইটি, অবসরকালীন সুযোগ-সুবিধা ইত্যাদি খাতে ১৯৯২ সালের ৩১শে মার্চ পর্যন্ত প্রাপ্ত হিসাব অনুযায়ী উক্ত মিলগুলির শ্রমিকদের ৬৭ কোটি ৮৪ লক্ষ ২৯ হাজার ১০৯ টাকা পাওনা;

যেহেতু শ্রীবেয়ারলি এই মিলগুলি সুষ্ঠুভাবে পরিচালনার জন্য এখনও পর্যন্ত কোনও কার্যকর পদক্ষেপ গ্রহণ করেন নি ; এবং

যেহেতু এই মিলগুলির মালিক একজন বিদেশি নাগরিক ;

যেহেতু এই রাজ্যের কানোরিয়া জুট মিল, বাজাজ জুট মিল এবং অ্যাঙ্গলো ইন্ডিয়া জুট মিল বহুদিন ধরে লক আউট হয়ে থাকার জন্য কয়েক হাজার শ্রমিক অনাহার ও অর্দ্ধাহারে ভুগছে ;

**সেহেতু এই সভা, উক্ত মিলগুলি অধিগ্রহণ সহ সুষ্ঠু পরিচালনা, শ্রমিক-স্বার্থরক্ষাকারী ব্যবস্থা গ্রহণ এবং মিলগুলির বিদেশি মালিকের বিরুদ্ধে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার জন্য রাজ্য**

রকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ জানাচ্ছে এবং এ-বিষয়ে প্রধানমন্ত্রীর াথে আলোচনার জন্য একটি সর্বদলীয় প্রতিনিধিদল পাঠানোর সিদ্ধান্ত গ্রহণ করছে এবং নোরিয়া জুট মিল, বাজাজ জুট মিল ও অ্যাঙ্গলো ইন্ডিয়া জুট মিল যাতে অবিলম্বে খোলার বস্থা হয় তার জন্য রাজ্য সরকারকে কার্যকর পদক্ষেপ গ্রহণ করতে অনুরোধ জানাচ্ছে।

[11-20 — 11-30 A.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে আমি ধন্যবাদ জানাচ্ছি, আপনি আমাদের সকলকে লে এই প্রস্তাবটি উত্থাপন করতে দিয়েছেন বলে। আমি আনুষ্ঠানিক ভাবে এই প্রস্তাবটি খাপন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই যাতে করে মাননীয় সদস্যদের এই প্রস্তাব য়ে আলোচনা করতে সুবিধা হয়। প্রথমত এই প্রস্তাব আমরা যে উদ্দেশ্যে নিয়ে এসেছি ব দলের সদস্য মিলে তার একটা বড় কারণ আমি বলছি। সারা ভারতবর্ষে সাড়ে চার লক্ষ রখানা বন্ধ, আমাদের রাজ্য পশ্চিমবাংলায় অনেকগুলি কারখানা বন্ধ। শ্রমিক কর্মচারিরা ব সঙ্কটের মধ্যে আছে। হঠাৎ পশ্চিমবাংলার কায়েমি স্বার্থ গোষ্ঠীর পক্ষ থেকে এবং অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় ঐতিহ্যমন্ডিত পশ্চিমবাংলায় বেশ কয়েকটি সংবাদপত্রের পক্ষ থেকে উদ্দেশ্য প্রণোদিত ভাবে গোটা সংগঠিত শ্রমিক আন্দোলনের বিরুদ্ধে কুৎসা নিন্দা শুরু করা হয়েছে। এটা বোঝাবার চেষ্টা করা হচ্ছে পশ্চিমবাংলার শ্রমিক শ্রেণী এখনকার সংগঠিত শ্রমিক আন্দোলনে যারা নেতৃত্বে দিচ্ছেন সেই নেতৃত্বকে তারা অস্বীকার করছে। পশ্চিমবাংলার শ্রমিক শ্রেণীর যেন কোনও অন্য পথ গ্রহণ করেছে। স্যার, আমি ছাত্র জীবন শেষ করার পর থেকে স্টেটসম্যান কাগজের পাঠক। এই স্টেটসম্যান কাগজ শ্রমিক কৃষকদের স্বার্থ বিরোধী কাগজ, তাদের সাংবাদিকতা এই রকম ছিল। আমার সামান্য রাজনৈতিক জীবনে, ট্রেড ইউনিয়ানের জীবনে আমি কখনও দেখিনি তারা এই শ্রমিক এবং কৃষকদের আন্দোলনকে নিয়ে লেখেন। হঠাৎ তারা শ্রমিক দরদি হয়ে পড়ে সংগঠিত আন্দোলনের বিরুদ্ধে, সম্মানিয় নেতৃত্বের বিরুদ্ধে রুচিহীন আক্রমণ শুরু করেছেন। তার মধ্যে বর্তমান কাগজ আছে এবং অন্যান্য কাগজ আছে। কিছু কিছু শিল্পী সাহিত্যিক যারা নিজেদের প্রগতিশীল বলে দাবি করেন তারা হঠাৎ ট্রেড ইউনিয়ন আন্দোলন সম্বন্ধে কি করে অভিজ্ঞ হল বুঝতে পারছি না। তারা বলেছেন ভিক্টোরিয়ার পথ শ্রমিক আন্দোলনের পথ, কানোরিয়ার পথ শ্রমিক আন্দোলনের পথ। আমি সেই বুদ্ধিজীবী ভদ্রলোকদের আপনার মাধ্যমে জানাতে চাই তিরিশের দশকে চটকল শ্রমিকরা ঐক্যবদ্ধ ভাবে আন্দোলন করে ব্রিটিশ মালিকদের বিরুদ্ধে। সেই সময় রবীন্দ্রনাথ চটকল শ্রমিকদের পাশে ছিলেন। তিনি বিবৃতি দিয়ে বলেছিলেন ব্রিটিশ মালিকদের কাছে যে, চটকল-এর শ্রমিকদের দাবি ন্যায্য। আপনারা এই দাবি মেনে নিন। আজ যারা বলছেন পশ্চিমবাংলায় সংগঠিত শ্রমিক আন্দোলনের কোনও ভূমিকা নেই, শ্রমিক এই নেতৃত্ব চাইছে না, সেই সাংবাদিক বন্ধুদের কাছে একজন সাধারণ ট্রেড ইউনিয়নের কর্মী হিসাবে আমার জিজ্ঞাসা, যুগান্তর কাগজ যখন অনেকদিন বন্ধ ছিল তখন সাংবাদিকরা ওখানে প্রচন্ড সঙ্কটে ছিলেন, আমরা বার বার এই হাউসে বলেছিলাম, সেই কাগজের শ্রমিকরা যদি বলতেন যে ইউনিয়নের নেতাদের বাড়ি জ্বালিয়ে দাও, তাহলে এরা কি করতেন? আজকে উদ্দেশ্য প্রণোদিত ভাবে চারিদিকে একটা আক্রমণ শুরু হয়েছে। আমরা এরমধ্যে সাম্রাজ্যবাদী চক্রান্তের ইঙ্গিত দেখতে পাচ্ছি। আই এম এফ এর বিশ্বব্যাঙ্ক আমাদের প্রাইভেট এবং পাবলিক সেক্টরগুলোকে ধ্বংস

করে দেবার নীতিতে এটা করছে। তাই পশ্চিমবাংলার সব ট্রেড-ইউনিয়ন, সি আই টি ইউ, আই এন টি ইউ সি আমরা সবাই একমত হয়েছি যে পশ্চিমবাংলার সংগঠিত শ্রমিক আন্দোলনকে আরও প্রসারিত করতে হবে গোটা পশ্চিমবাংলার মানুষের স্বার্থে। স্যার, আপনি জানেন যে, আমরা এই প্রস্তাবে লিখেছি, এই মিলগুলিতে এই ব্রেলি সাহেব মিলগুলিতে ১৭০ কোটি টাকার উপর ডিউস রেখেছেন ৩১শে মার্চ, ৯২ সাল পর্যন্ত সময়ে। এরমধ্যে ওয়ার্কারদের ডিউস হচ্ছে ৬৭ কোটি টাকার উপরে, আর অন্যান্য খাতে ১০২ কোটি টাকার উপরে। আর এই ব্রেলি সাহেব বারে বারে চেষ্টা করছেন, আজকের গণশক্তি কাগজে বেরিয়েছে যে, ব্রেলি সাহেব নাকি কলকাতায় এসেছেন। সরকারের সঙ্গে নাকি তার আলাপ আলোচনা চলছে। আমরা জানতে চাই, পূজার আগে কি ঘটনা ঘটেছে? সেই সময়ে ওয়ার্কারদের সময় মতো বেতন দেন নি লেবার কমিশনারের কাছে স্বীকার করে নিয়েও। তারপর কিছু শ্রমিক বিক্ষুব্ধ হয়েছে। তাদের কিছু লোককে বিপথে চালিত করা হয়েছে। তাই নিয়ে কাগজে হৈ হৈ করা হচ্ছে এবং এমন ছাপিয়ে দেওয়া হল, যেন বিরাট কিছু ঘটে গেছে। তেলেনিপাড়া জুটমিলে সি আই টি ইউ-এর নীরেন ঘোষ, আই এন টি ইউ সি-র গনেশ ঘোষ, এবং এ আই টি ইউ সি-র তরুনবাবু তারা বলেছেন, আমরা ট্রেড ইউনিয়নের যারা আছেন তাদের নিয়ে ভিক্টোরিয়া মিল খুলতে হবে। তখন পূজার ছুটি, আমাদের শ্রমমন্ত্রী রাইটার্স বিল্ডিংসে ছিলেন। হুগলি জেলার জেলা শাসক যথেষ্ট ঝুঁকি নিয়ে ওয়ার্কারদের বেতন দেবার ব্যবস্থা করেছিলেন। তারপর কানোরিয়ার ঘটনা দেখুন। এখন সবাই চুপচাপ কোনও খরব নেই। কিন্তু আমরা যারা ট্রেড ইউনিয়ন করি, আমরা খবর নিই। কানোরিয়াতে ৩৪০ লক্ষ টাকার একটা প্যাকেজ করেছিলেন মডার্নাইজেশন অ্যান্ড রিহ্যাবিলিটেশনের জন্য। ওয়ার্কাররা সবাই স্যাক্রিফাইস করল। কিন্তু ব্যাঙ্ক অব ইন্ডিয়া এবং অন্যান্য প্রতিষ্ঠান, আই এফ সি আই, তারা কোনও ভূমিকা গ্রহণ করলেন না। এমন কি এর মালিক পাশারি, তিনি পুরোপুরি দায়িত্ব পালন করলেন না। আমরা তাই দাবি করেছি, রাজ্য সরকার প্রয়োজনীয় উদ্যোগ নিয়ে যাতে এই কারখানাটি চলতে পারে তার ব্যবস্থা করুন। তবে, আমি তাদের শুধু মনে করিয়ে দিই, ১৯৬৮ সালে ফরাসি শ্রমিকরা কারখানার পর কারখানা দখল করে নিয়েছিল। সেখানকার পরিস্থিতিতে কমিউনিস্ট পার্টি সঠিকভাবে তাদের পথ দেখাতে পারেনি। তাই তাদের পিছিয়ে আসতে হয়েছিল। এখানে আমরা যে পরিস্থিতিতে দাঁড়িয়ে আছি, তাতে কারখানা দখলের বিষয় নেই। সেজন্য আমরা চাইছি, রাজ্য সরকার সমস্ত বিষয় দেখুন। স্যার, আপনি জানেন যে, অ্যাঙ্গাস জুট মিল, যেটিতে ব্রেলি সাহেবের সো-কল্ড রিপোর্টের ব্যাপারে যখন জিজ্ঞাসা করা হয়েছিল, 'তোমাদের ফিনান্সিয়াল অথরিটি আছে?' বললেন, 'নো'। তোমাদের ডিসিসন দেওয়ার অথরিটি আছে? বললেন, 'নো'। তখন গভর্নমেন্ট বললেন, হোয়াই হ্যাভ ইউ কাম টু জোক উইথ দি ওয়ার্কার্স? ওয়ার্কাররা মাইনে পাচ্ছে না। শুনছি কালকে নোটিশ দিয়ে কারখানা চালু হয়ে যাবে। সেই অ্যাঙ্গাস সব কটি ট্রেড ইউনিয়ন একমত হয়ে প্রস্তাব নিয়ে বলেছে যে অ্যাঙ্গসকে বি আই এফ আর এ দেওয়া হয়েছে, এটা না করে কোনও ভাল মালিক ঠিক করে বাঁশবেড়িয়া জুট মিলের মতো দেওয়া যায় কিনা, সেটা হলে ঠিক হত। শ্রমিকদের সমস্ত পাওনা আদায় এবং শ্রমিকদের ছুটি ইত্যাদি স্থায়ীভাবে করে কারখানা চালু করার ব্যাপারে যে মালিক শ্রমিকদের সঙ্গে বসে দ্বিপাক্ষিক চুক্তি করবে শ্রমিকরা তাদের সাথে কারখানা খোলার ব্যাপরে আলোচনার বসতে রাজি আছে। বর্তমানে জুট মিলে স্থায়ী

সমস্যার সমাধান এই পরিস্থিতিতে করা সম্ভব বলে আমরা মনে করি। এই সময়ে যে জুট মিলগুলোর প্রস্তাব এখানে গ্রহণ করছি তাদের শ্রমিকরা দ্বিপাক্ষিক স্তরে আলোচনা করার জন্য অপেক্ষা করে আছেন। সর্বশেষে যে কথাটা আপনার মাধ্যমে এই হাউসে রাখতে চাই সেটা হচ্ছে যে, এই বেয়ারলি সাহেবকে আমরা বহু চেষ্টার পরে এখানে আনতে পেরেছি। আমি জানি হুগলি জেলার সাংসদ শ্রী রূপচাঁদ পাল মাননীয় প্রধানমন্ত্রীকে ১১ নভেম্বর চিঠি লিখেছিলেন, তাতে তিনি লিখেছিলেন—

"While the State Govt. has been exploring all possible means for opening the Victoria Jute Mill where suspension of operations have been ordered by the authorities present, the Union Govt. must come forward with a helping hand to bring Victoria Jute Mill out of the present impasse as also to save the three other Jute Mills owned by Mr. R. J. Brearly from the continuing imbroglio".

তার উত্তরে প্রধানমন্ত্রীর পক্ষ থেকে চিঠি দেওয়া হয় এবং তাতে লেখা হয়

"I have received your letter of 11th November, 1993 regarding the affairs of the Jute Mills owned by R. J. Brearly in West Bengal. I shall get the matter examined".

তারপরে কয়েকজন মেম্বার এবং শ্রী সোমনাথ চট্টোপাধ্যায়ের নেতৃত্বে প্রধানমন্ত্রীর সঙ্গে ২২শে ডিসেম্বর দেখা করা হয়। তাতে বলা হয়েছিল এই জুট মিলগুলোর হস্তক্ষেপ করা প্রয়োজন এবং এই কারখানাগুলোর সমাধানের জন্য অনুরোধ করা হয়েছিল। আমরা হুগলি জেলায় যারা ট্রেড ইউনিয়ন করি, ২২শে ডিসেম্বর মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটি স্মারকলিপি দিই এবং দেখা করি। তাতে বলেছিলাম যে মিলগুলো স্থায়ীকরণ করতে হবে। তবে আমাদের অভিজ্ঞতা হচ্ছে যে, এই বিদেশি নাগরিক, এই ভদ্রলোকটি রিজার্ভ ব্যাঙ্কের নির্দেশ একটিও তিনি মানেন নি। রিজার্ভ ব্যাঙ্কের যে নির্দেশ ছিল তাতে এই কারখানা যখন তিনি কিনলেন তখনই বলা হয়েছিল—

"(i) the shares acquired shall not be transferred for a period of three years; (ii) £ 2.5 million funds to be injected on a non-repatriation basis; (iii) Minimum 20 million ton production to be exported by 92 (iv) real estate will not be liquidated; (v) no revaluation of assets will be permitted".

কিন্তু খুব দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, ওই বিদেশি নাগরিককে আমরা অনেক চেষ্টার পরে ভারতে আনতে পেরেছিলাম। কিন্তু তিনি রিজার্ভ ব্যাঙ্কের একটি শর্তও মানেন নি। এই যে ২০ হাজার শ্রমিক উত্তর ২৪-পরগনার টিটাগড়, হুগলির ভিক্টোরিয়া জুট মিল এবং নর্থ শ্যামনগর ও অ্যাঙ্গাস জুট মিল এরমধ্যে জড়িত। এছাড়া কানোরিয়া জুট মিলেরও কয়েক হাজার শ্রমিকও জড়িত আছে। পশ্চিমবঙ্গের জুট শিল্পের এখনও বিকাশ সম্ভব এবং সেই হিসাবে এর দিকে বিশেষ নজর দেওয়ার দরকার। সেখানে একজন বিদেশি মালিক শ্রমিকদের

স্বার্থ নিয়ে ছিনিমিনি খেলছে এবং রাজ্যের স্বার্থকে ক্ষতিগ্রস্ত করছে তাই আমি মনে করি সমস্ত রাজনৈতিক দল অন্যান্য বিষয়ে একমত না হলেও এইক্ষেত্রে সবাই একমত হয়ে কারখানাগুলোকে সুষ্ঠভাবে পরিচালনার জন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে বসে প্রয়োজনীয় ব্যবস্থা নিতে হবে। সেই কারণে অল পার্টি মিলে দিল্লিতে গিয়ে প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করতে হবে এবং তাকে অ্যাপ্রোচ করতে হবে এই কথা বলে আনুষ্ঠানিকভাবে এই প্রস্তাবের উত্থাপন করলাম। আশা করি সবাই একমত হবেন এবং সর্বসম্মতিক্রমে গৃহীত হবে।

[11-30 — 11-40 A.M.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে রেজলিউশন এখানে আনা হয়েছে এটা সবাই মিলেই আনা হয়েছে। স্বভাবতই এর সমর্থন কয়েকটি ক্ষেত্রে জানাচ্ছি। যারা চিৎকার করে বলেন যে চট শিল্পের অবস্থা খুব খারাপ এবং এই শিল্প উঠে যাবে তারা ঠিক কথা বলেন না। মূলত শিল্পের সাথে যুক্ত ফাটকা কারবারীরা এই ধরনের একটা প্রচার করছে এবং তার সঙ্গে আরও কিছু স্বার্থান্বেষী মানুষকে নিয়ে যৌথভাবে এই প্রচার চালাচ্ছে। কিন্তু পরিসংখ্যান ও অবস্থান যদি ঠিক ঠিকভাবে বিশ্লেষণ করা যায় এবং কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকার এবং চট শিল্পের সঙ্গে সংশ্লিষ্টভাবে যুক্ত মালিকরা তাদের নিয়ে যদি একটি সচেতনভাবে এগিয়ে যাওয়া যায় তাহলে অন্য শিল্পে কি হবে আমি জানি না, কিন্তু আমি নিশ্চিতভাবে বলতে পারি চটশিল্পে মৃত্যু নেই। এবং চট শিল্পে আমরা যেটাকে বলি গোল্ডেন ফাইবার, সেই চট শিল্প একটা গোল্ডেন ইন্ডাস্ট্রি হতে পারে। কিন্তু বর্তমানে ইজমার সঙ্গে যুক্ত কারখানা ছাড়া নন ইজমার সঙ্গে যারা রয়েছে সেই কারখানাগুলি প্রকৃতপক্ষে আজকে শিল্পপতিদের হাতে নেই। সম্পূর্ণভাবে ফাটকা কারবারী দালালদের হাতে চলে গিয়েছে। আমাদের সারা ভারতবর্ষে ৭৩টি জুট কারখানা রয়েছে, তার মধ্যে পশ্চিমবাংলায় রয়েছে ৫৯টি, এই মুহূর্তে মাননীয় শ্রমমন্ত্রীও জানেন ৫টি কারখানা বন্ধ আছে। আমাদের দুই সরকারের ঔদাসীনের জন্যই বলব কোনও বিশেষ সরকারের কথা বলছি না, রাজনীতির কথা বলছি না, নিজে ট্রেড ইউনিয়নের সঙ্গে যুক্ত বলে দুই সরকারের কাছেই কিছু অভিযোগ আছে, যেমন আমি আপনাদেরকে বলছি ৪০ লক্ষ মানুষ পশ্চিমবঙ্গের জুট শিল্পের অর্থনীতির সাথে যুক্ত, কৃষকরা আজকে টাকা পেল না ১০০ কোটি বেল যদি উৎপাদন হয় তাহলে যে চাহিদায় র-জুট যে ফিড ব্যাক করতে পারে মিল মালিকরা আমরা সেটা উৎপাদন করতে পারি না। আমরা ৬৭ লক্ষ বেল আমরা উৎপাদন করেছি, তা সত্ত্বেও গতবারের চেয়ে যখন এবারে উৎপাদন কমে গিয়েছে তা সত্ত্বেও ডিসট্রেস সেল হয়ে গেল। এক দিকে কেন্দ্রীয় সরকার জে সি আইকে টাকা দিল না, নির্দিষ্ট সময়ে যে সাপোর্ট মানি ঘোষণা করা হয় সেই সময়ে করল না তার সঙ্গে র-জুট রপ্তানি করতে শুরু করল, এটা ফাটকা কারবারের আর একটি সর্বনাশের কারণ হয়ে গেল। আমরা বারে বারে বলে এসেছি জে সি আই যেমন কিনছে না, কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে না, তেমনি মহারাষ্ট্রের সুগার যেমন সেখানে কো-অপারেটিভ করে কিনে সাকসেসফুল হয়েছে তেমনি রাজ্য সরকার কয়েকটি ক্ষেত্রে পাটের ক্ষেত্রে কো-অপারেটিভ করে অথবা পঞ্চায়েতের মাধ্যমে কৃষকদের প্রটেকশন দিক। আগামী দিনে জে সি আই কিনবে না অথচ কো-অপারেটিভ করে যদি এটা বন্ধ না করা যায় তাহলে দালালদের হাতে এটা চলে যাবে এবং ডিসট্রেস সেল হয়ে যাবে এবং আল্টিমেটলি প্রোডাকশন এতে কমবে না এবং ৪০ লক্ষ

মানুষকে রুটি রুজির জন্য চিন্তা করতে হবে না, না হলে রুটি রুজির সর্বনাশ হয়ে যাবে। স্বাভাবিকভাবে দেখা যাবে যে ঔদাসীনতাই একটা বিলাসিতা হয়ে দাঁড়িয়েছে। আমরা আরও কি দেখতে পাচ্ছি এক দিকে যেমন কেন্দ্রীয় সরকারের কাছে বারে বারে বলেছি এবারেও কয়েকদিন আগে গিয়েছিলাম, ওরা জানত 'বয়কট করেছিল, ৫ তারিখে মিটিংটা হয়েছিল ট্রাইপার্টাইট মিটিং দিল্লিতে জুটের উপর, সেখানে আমরা বলেছি অভ্যন্তরীণ যে বাজার সেখানে কেন্দ্রীয় সরকারকে প্রটেকশন দিতে হবে। সেটা ইন্দিরা গান্ধী করেছিলেন কি এফ সি আই ফার্টিলাইজার, সুগার কোম্পানি এদেরকে এবং আরও আনুষঙ্গিক বড় বড় কারখানাগুলিকে গ্যানিব্যাগ বা চটের থলে বাধ্যতামূলকভাবে কিনতে হবে। ইন্দিরা গান্ধী শুধু তাই করেননি সেকেন্ড হ্যান্ড গ্যানি ব্যাগও ব্যবহার করা যাবে না। তার ফলে ৬০ পারসেন্ট ডোমেস্টিক কনজিউমার যেটা ছিল এবং ৪০ পারসেন্ট বিদেশি রপ্তানি হত তারফলে এখনও পর্যন্ত খারাপ বাজার হলেও ৪০০ কোটি টাকা আমরা বৈদেশিক মুদ্রা অর্জন করতে পেরেছি, শুধু এখানে একটা ডোমেস্টিক মার্কেটের প্রটেকশন এবং তার সাথে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করেছি এক ছটাকও সিন্থেটিক ব্যাগ আনতে পারবেন না। যখন বিশ্বের বাজারে আজকে ডিক্লেয়ার করে দেওয়া হয়েছে সিন্থেটিক ব্যাগ ব্যবহার করলে ক্যানসার হতে পারে তখন তারা সেটার ব্যবহার বনধ করে দিয়েছে, সেই সময় আমরা এটা ব্যবহার করছি। আমাদের উৎপাদন সমর্থন করতে পারছি না, মর্যাদা দিতে পারছি না। আজকে এটা নিয়ে একটু গভীরভাবে দেখা দরকার।

আমি আপনাকে বলব, আপনার উদাসীনতার জন্যই আজকে আমাদের রাজ্যে অনেক দায়িত্বজ্ঞানহীন ট্রেড ইউনিয়ন জন্ম নিচ্ছে। কানোরিয়ার ভুখা শ্রমিকদের সম্পর্কে আমার কোনও বক্তব্য নেই। দীর্ঘদিন ধরে বঞ্চিত হতে হতে এই ভুখা শ্রমিকরা অনেক সময় অনেক দায়িত্বজ্ঞানহীন কাজ, ভুল কাজ করে ফেলে। ৩৬ গড় মুক্তি মোর্চা এবং নকশালরা তাদের বিপথে পরিচালিত করছে। বজবজের যে জুটমিলটা অনেকদিন ধরে বন্ধ হয়ে আছে সেখানে তারা যাচ্ছে না, সেখানে গিয়ে সুমনের "তোমাকে চাই তোমাকে চাই" গান হচ্ছে না। মুভমেন্ট হলে কালেকটিভ বার্গেনিং হলে, বি আই এফ আর প্যাকেজ হলে, কারখানা খোলে ; গান গাইলে, আর প্রদীপ সরকারের ম্যাজিক দেখালে কারখানা খোলে না। আর সরকার থেকেও যেটা হচ্ছে সেটা আমরা সমর্থন করি না। আমাদের অভিজ্ঞতা বলছে, কানোরিয়ার মতো একটা ঘটনায় আপনার লেবার কমিশনারকে ট্রাইপার্টাইট মিটিংয়ে পাঠানো ঠিক হয়নি। সেই মিটিংয়ে কি কখনও মালিক আসে! এমনিতেই তো আপনার কোনও আইন নেই, তারপর অ্যাডিশনাল লেবার কমিশনারকে দিয়ে যদি মিটিং ডাকান তাহলে কি সে যায়। মুখ্যমন্ত্রী না হোক, অন্তত লেবার মিনিস্টারের এই ব্যাপারটা দেখা উচিত ছিল। যদি কোনও বিশেষ ক্ষেত্রে ছত্রিশগড় মুক্তি মোর্চার প্রতিনিধিদের ডাকা হয় তাহলে আমি মনে করি না প্রেস্টিজ চলে যাবে বা মহাভারত অশুদ্ধ হয়ে যাবে। বি আই এফ আর যে কন্ডিশনগুলো দিয়েছেন সেই কন্ডিশনগুলো আমাদের রাজ্য সরকারের উপর আছে এবং আমাদের কর্মীদের উপরও আছে। লেবার মিনিস্টারের সামনে যদি আমরা জানতে পারি, কে এগ্রিমেন্ট ব্রেক করেছে, তাহলে তাকে আমরা গ্রেফতার করতে পারি ; স্টেট গভর্নমেন্টের পাওনা যদি না মিটিয়ে থাকে তাহলে বলতে পারি কিন্তু স্বাভাবিকভাবে দেখা যায় মাঝখান থেকে সংগঠিত

শ্রমিকদের দোষ দেওয়া হয়, কিন্তু তারা সবচেয়ে বেশি বঞ্চিত হয়। আমাকে অনেক সাংবাদিক বন্ধু কানোরিয়ার ঘটনার পর বলেছিল এই দখল নিয়ে নেওয়াটা কি ভাল পথ নয়। তখন আমি তাদের বলেছিলাম, যুগান্তর আর অমৃতবাজার যখন বন্ধ ছিল, যখন প্রভিডেন্ট ফান্ড, গ্র্যাচুইটি এসব যখন তারা দিচ্ছিল না, তখন আপনারা কেন সেটা দখল নিলেন না। আসলে দখল কোনও পথ নয়, রেভেলিউশন আমরা কেউ কোনও সময় বিচ্ছিন্নভাবে করতে পারি না। তাই কারখানাগুলো বাঁচাতে হবে ল অফ দি ল্যান্ডকে সামনে রেখে। আরেকটা কথা আমি বলব, ১৯৯২ সালের ১৭ই এপ্রিল, সমস্ত ট্রেড ইউনিয়ন মিলেমিশে আপনার সাথে একটা ত্রিপাক্ষিক চুক্তি হয়েছিল এবং সেই চুক্তি ইমপ্লিমেন্ট করার দায়িত্ব আপনার দপ্তরের ছিল। ৭৪ দিন ধর্মঘটের পর যে ত্রিপাক্ষিক চুক্তি হল সেই চুক্তি কিন্তু আপনার দপ্তর থেকে ইমপ্লিমেন্ট করা হল না। যদি সেই চুক্তি মানা হত তাহলে কানোরিয়া এবং ভিক্টোরিয়া তৈরি হত না। চোখের উপর একটা সাহেব কোটি কোটি টাকা সেলস ট্যাক্স, ফাঁকি দিয়ে পালিয়ে গেল। ২০ হাজার শ্রমিক সেখানে কাজ করে। আপনার নিজের জেলায়, আপনার নাকের ডগায় একটা লোক প্রভিডেন্ট ফান্ড, গ্র্যাচুইটি এবং আদারস ফান্ডের টাকা ফাঁকি দিয়ে, পালিয়ে গেল। আমি আপনাকেও বলেছি আগে এবং অর্থমন্ত্রীকেও বলেছি ব্রেয়ারলি সাহেবকে ধরুন। কিন্তু তখন কিছু করলেন না। কানোরিয়া, ভিক্টোরিয়া ঘটনা ঘটার পর তখন আপনাদের টনক নড়ল। সেই ব্রেয়ারলি সাহেব বিলেতে গিয়ে বসে রইলেন আর নাবালক পাঁচ সাহেবকে এখানে পাঠিয়ে দিলেন। যে ত্রিপাক্ষিক চুক্তি হয়েছিল তার এক নম্বর পয়েন্ট ছিল ন্যূনতম মজুরি হবে ১৮২৯.৪৫ টাকা।

[11-40 — 11-50 A.M.]

দু'নং করেছিলাম, যেগুলো মেনলি যে শ্রমিকদের কাজ এবং মজুরি ইত্যাদি সমস্যাগুলো নিয়ে ত্রিপাক্ষিক কমিটি তৈরি করবে সরকার, যেটা চার মাসের মধ্যে রিপোর্ট জমা দেবে, তা করেননি। তিন নং তিন মাস অন্তর চট শিল্পের ডি এ এবং অন্যান্য বকেয়া নিয়ে মালিকরা বসবে এবং আপনাদের কাছে কথা দেবে, হয়নি। চার নং বকেয়া গ্রাচুইটি, ডি এ এবং অন্যান্য টাকা অবসর নেবার ছয় মাসের মধ্যে শ্রমিকদের দিতে হবে। সেটা দেবার ব্যবস্থা আপনি করেননি। পাঁচ নং পি এফ এর বাকি টাকা মালিকরা জমা দেবেন, আর আই জেড এম এ ওখানে যে দায়িত্ব নিয়েছিল তাদের কোনও সদস্যদের দেয় টাকাটা বাকি থাকবে না, সেটাও আপনি দেখেননি। ছয় নং বদলি থেকে স্পেশ্যাল, স্পেশ্যাল থেকে পার্মামেন্ট করা হবে শ্রমিকদের আপনি সেই চুক্তির কোনও ফয়সালা করেননি, সেই সমস্যাটা রয়ে গেছে। এইগুলো আপনাদের দেখার দরকার ছিল। তারপর বাইপার্টাইট চুক্তি আপনি অ্যালাও করলেন, দ্বিপাক্ষিক লোকাল লেভেলে চুক্তি হল এবং সেই চুক্তির ভয়ানক পরিমাণ। কোথাও কোথাও সেই চুক্তি হয়েছে, স্যার পাঁচাটা জুট মিলে সেই চুক্তি করা হল এবং সেই পাঁচটা জুট মিলের অবস্থা যদি দেখেন, এটা বন্ধ নয়, কিন্তু বন্ধের চেয়েও খারাপ। যেমন প্রেমচাঁদ, তিরুপতি, অকল্যান্ড ইন্টারন্যাশনাল, যেটাকে অম্বিকা বলা হয়, শ্রী হনুমান এবং কানোরিয়া, এদের মাইনে মিনিমাম ওয়েজ থেকে সম্পূর্ণ বেআইনি করে পাঁচটা বন্ধ তার মধ্যে আবার এই পাঁচটা, তারা বাইপার্টাইট এগ্রিমেন্ট করতে দিলেন, করার ফলে প্রেমচাঁদ জুট মিল ৯০০ টাকা বেতন কম নিয়ে কারখানা চলছে, তিরুপতি ৮০০ টাকা কম নিয়ে কারখানা চলছে। ৬।।

টাকা কম নিয়ে অকল্যান্ড কারখানা চলছে, কি ক'রে এই জিনিস চলে? আর যে পাঁচটা বন্ধ আই ডি অ্যাক্টে আপনার স্ট্রাইক আছে, লক আউট আছে, লে অফ আছে, আজকে ব্রিটিশ যুগের সেই ল্যাট্রিনগুলো ভেঙে পড়ছে এবং সাত আট জন মারা গেছে। যদি আর আধ ঘণ্টা শিফটিং এর পরেও পড়ত তাহলে কম ক'রে ২০০ জন মারা যেত। যেখানে শ্রমিকরা থাকে, মন্ত্রী নিশ্চয়ই জানেন যে টি বি হয়ে যায়। মডার্নাইজেশন একটা টোটাল করতে হবে। অর্থাৎ মেশিনে করতে হবে, কারখানায় করতে হবে, সেফটির ব্যাপারে করতে হবে। আদার যে সমস্ত আছে, এমন কি ম্যানেজমেন্টের যে ফিউড্যাল মানসিকতা, তারও ব্যবস্থা করতে হবে। সব শেষে উনি ইনিশিয়েটিভ নিলেন যাতে এন জে এম সি যেগুলো যাতে ঠিক করে চলে এন জে এম সি-র মার্কেটের প্রতি, অ্যাপ্রাইজের প্রতি কোনও কন্ট্রোল নেই। যার ফলে এরা বাজারে ঠিকমতো ঢুকতে পারছে না, লোকসান হচ্ছে। শ্রমিকদের কোনও দোষ নেই। ক্লোজার আছে, কোনও অক্ষরে আছে, সাসপেনশন অব ওয়ার্ক? কেন এইসব মালিককে ধরে ধরে জেলে পুরছেন না, যে সাসপেনশন অব ওয়ার্ক, এই বেনামে লক আউটটা আপনি দিনের পর দিন অ্যালাও করছেন কেন? আমাদের সব সেক্টারের ট্রেড ইউনিয়ন আপনাদের কাছে এই কথা বলেছে। স্বভাবতই এর অবস্থা ওখানে সঙ্গীন হয়ে দাঁড়িয়েছে আস্তে আস্তে। স্যার একদিকে যখন এই অবস্থা চলছে অপর দিকে আমাদের ওখানে বলা হচ্ছে বিশেষ করে দিল্লি থেকে মডার্নাইজেশন করা হবে এবং ডাইভারশন করা হবে। আমরা বারে বারে বলছি মডার্নাইজেশন, একটা টোটাল কনসেপ্ট, শুধু মেশিন মডার্নাইজেশনের কথা বলতে পারব না। রিজার্ভ ব্যাঙ্ক তার হিসাব করে সমীক্ষায় বলেছে যে বন্ধ অথবা অসুস্থ কারখানার জন্য শ্রমিকরা দায়ী নয়। দু পারসেন্ট দায়ী। ৯৮ পারসেন্ট দায়ী হল অন্যান্য ফ্যাক্টার। আজকে বি আই এফ আর এর রোল এখানে অত্যন্ত জল্লাদের ভূমিকা। এই বি আই এফ আর এর বিরুদ্ধে আজকে সবাইকে সংগ্রাম করতে হবে। বি আই এফ আর একটা বিভীষিকা তৈরি করে দিয়েছে। যার নাম বি আই এফ আর এ যাচ্ছে তারই গলা কাটা যাচ্ছে। একটা জায়গা থেকে আমরা সুরাহা পাচ্ছি না। এবং দুস্থ শ্রমিক কর্মচারিরা দিনের পর দিন হিয়ারিং দিতে কুকুরের মতো ছুটছে, দিল্লিতে যাচ্ছে, বি আই এফ আর এর কাছে এবং যে ব্যবহার এবং যে রেজাল্ট সেখানে থেকে পাচ্ছি তা অত্যন্ত হতাশা জনক। স্বভাবতই আজকে সকলকে ঐক্যবদ্ধ ভাবে বি আই এফ আর এর এই রোলের বিরুদ্ধে আমাদের বলতে হবে। সেই সঙ্গে আমি অনুরোধ করব, আমাদের এখান থেকে রপ্তানির বাজার একটু বেড়েছে। রপ্তানি বাংলাদেশের পরেই। এটা আরও বেশি বাড়তে পারে। আমরা যদি অভ্যন্তরীণ বাজারটা ঠিক রাখতে পারি এবং কাঁচা পাটের উৎপাদনটা শুরু করতে পারি, আগে কাঁচা পাট উৎপাদন হত শুধু নর্থ বেঙ্গলে, এখন সাউথ বেঙ্গলের হুগলি, ২৪ পরগনা, মেদিনীপুরেও প্রচুর কাঁচা পাট উৎপাদন হচ্ছে। স্যার, আমরা লক্ষ্য করছি কৃষির বিভিন্ন ক্ষেত্রে বর্তমানে ব্যাঙ্ক সাপোর্ট পাওয়া যাচ্ছে। কয়েক দিন আগেই টিভি তে শুনলাম কেন্দ্রীয় মন্ত্রী ব্যাঙ্কগুলোকে ছোট ও মাঝারি চাষীদের সাহায্য করতে চাইছেন। কিন্তু আমরা আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করছি যে, ব্যাঙ্কগুলো পাট চাষীদের কোনও রকম সাহায্য দেয় না। যেহেতু বাংলার বাইরে পাট কম চাষ হয় সেহেতু পাট চাষীরা ছাগলের চতুর্থ ছানার মতো ঘুরে বেড়াচ্ছে, ব্যাঙ্কগুলো তাদের বলছে, কোনও সাবসিডি দেওয়া হবে না। আমরা জানি কাঁচা পাটের উৎপাদন বৃদ্ধি পেয়েছে, যদি সাপোর্ট মানি সময় মতো পাওয়া যেত তাহলে উৎপাদন অনেক বাড়তে পারত। রবিশস্য, গম

চাল যেখানে বেশি উৎপন্ন হয় সেখানে, পাঞ্জাব, হরিয়ানায় সাপোর্ট মানি দিন দিন বাড়ছে। আর পাটের ব্যাপারে নির্দিষ্ট সাপোর্ট মানিটুকুও পাওয়া যাচ্ছে না, তাও কমছে। এ এক অদ্ভুত ব্যাপার! স্যার, আপনি খুব ভাল করেই জানেন টাটা ছাড়া আমাদের দেশের আর সব বড় শিল্পপতিরা প্রধানত চট শিল্প থেকেই বড় হয়েছে। এই চট শিল্পের সঙ্গে বাংলার অর্থনীতি যুক্ত, গোটা পূর্বাঞ্চলের অর্থনীতি যুক্ত। একে হেলাফেলা করে দেখা উচিত নয়। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, আপনি নির্দিষ্ট সময় ট্রাইপারটাইট মিটিংগুলো করুন, তাহলেই অনেকটা সুরাহা হয়। এতে কি মর্যাদার প্রশ্ন আছে জানি না, ট্রাইপারটাইট মিটিং-এ গেলে কি খুব অপমানিত হন? আপনি আমাদের জানতে পর্যন্ত দেন না কোথায় কি হচ্ছে। আজকে কানোরিয়ার ক্ষেত্রে নকশালপন্থী হচ্ছে, আর ভিক্টোরিয়ায় গুন্ডামী হচ্ছে। সুতরাং দুটোকে দু ভাবে দেখতে হবে। পাঁচটা জুট মিলকেই সার্বিক ভাবে খোলার ব্যবস্থা করুন, এই দাবি আমি করছি।

[11-50 — 12-00 Noon]

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে রুল ১৮৫ অনুযায়ী যে সর্বদলীয় বেসরকারি প্রস্তাব এখানে রাখা হয়েছে তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। এই প্রস্তাবে বলা হয়েছে তিনটি জুট মিল, কানোরিয়া, বাজাজ এবং অ্যাঙ্গলো ইন্ডিয়া জুট মিল খোলার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে এই সভা থেকে একটা সর্বদলীয় প্রতিনিধিদল পাঠানোর সিদ্ধান্ত গ্রহণ করা হচ্ছে। এবিষয়ে একটু আগে সুব্রতবাবু যা বললেন তাকে সমর্থন করে আমি বলছি যে, এই সঙ্কট শুধু মাত্র কটা চট কলের সঙ্কট নয়, আড়াই লক্ষ চটকল শ্রমিকের সঙ্গে ৪০ লক্ষ পাট চাষীরও সঙ্কট। সামগ্রিকভাবে গোটা পশ্চিমবাংলার অর্থনীতি এবং পূর্ব-ভারতের অর্থনীতির সঙ্কট। বিশেষ করে গ্রাম-বাংলার অর্থনীতি পাট চাষ ও চট শিল্পের ওপর নির্ভরশীল। এই কারণে আজ থেকে ১০ বছর আগে বামফ্রন্ট সরকারের আমলে—আমাদের তরফ থেকে কুচবিহারের, যেখানে পাট চাষ সবচেয়ে বেশি হয়, সেখানে সিন্থেটিক বিরোধী 'পাট বাঁচাও' আন্দোলন হয়েছিল। সিন্থেটিক বা পি ভি সি আমদানি নীতি কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছে, ফলে পাট শিল্পে সঙ্কট নেমে এসেছে। স্যার, রাজীব গান্ধীর আমলে মডার্নাইজেশনের নামে ২০০ কোটি টাকা পাট কল মালিকদের দেওয়া হয়েছিল। আমরা তখন বার বার বলেছিলাম, 'এই যে টাকা দেওয়া হচ্ছে, এটা উপযুক্ত ভাবে, যথাযথভাবে প্রয়োগ হচ্ছে কিনা তা দেখবার কোনও ব্যবস্থা বা ক্ষমতা রাজ্য সরকারের হাতে দেওয়া হচ্ছে না কেন? তখন আমাদের কথা শোনা হয় নি এবং তা দেওয়া হয়নি। ফলে অনেক চটকল মালিক, কেউ ইংল্যান্ড থাকে, কেউ ইংল্যান্ডের সঙ্গে দোস্তি করে রাজস্থানে থাকে, কেউ রাজস্থান এবং কলকাতা, দু জায়গায়ই ঠেক নিয়ে থাকে এবং শিল্পে বিনিয়োগ করে, তাদের কাছে ঐ অর্থ ছড়িয়ে দেওয়া হয়। ফল কি হয়? আজকে কানোরিয়ার নাম করছি, আগামী কাল বাগরোদিয়ার যে নাম আসবেনা, একথা বলতে পারছি না। এখানে শিল্প বাঁচাতে টাকা দেওয়া হচ্ছে, সেই টাকা অন্য রাজ্যে পাঠিয়ে দেওয়া হচ্ছে। আমরা দেখছি আজকে সুব্রতবাবু এই প্রস্তাবকে সমর্থন করছেন। আজকেই আবার কিছুক্ষণ পরে গ্যাট নিয়ে, ডাঙ্কেল নিয়ে যে প্রস্তাব আসবে আমরা দেখব তাকে ওরা ডেফার করছেন। কিন্তু আষ্টেপৃষ্ঠে বাঁধা পড়ে গেছি। বিধানসভায় আলোচনা করে করবেন কি? গরুর রচনার মতোন প্রত্যেকটি

আলোচনায় ঐ গ্যাট এবং ডাঙ্কেল এই সমস্ত কথা এসে পড়বে। আমাদের কোনও স্বাধীনতা নেই। কেন্দ্রের উপর দোষ দিয়ে বাঁচতে চাই না, রাজ্য সরকারের করার কিছু আছে। জুট কর্পোরেশন পাট কিনবে না, গত বছর কেনেনি। কৃষকরা পাট উৎপন্ন করে। তাদের কাছ থেকে পাট যাতে কিনে নেওয়া যায় তারজন্য রাজ্য সরকার রাজ্যব্যাপী সংস্থা তৈরি করবেন কিনা এটা রাজ্য সরকারকে ভেবে দেখতে হবে। বজবজ সেন্ট্রাল জুট মিলে যেটা হয়েছে ১৪ হাজার শ্রমিক নিজেদের মধ্যে কো-অপারেটিভ করে চালাচ্ছেন। সেখানে রাজ্য সরকার ৩ কোটি টাকার মতোন দিয়েছেন। সুতরাং এই ব্যাপারে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়কে ভাবতে হবে এবং রাজ্যের সমবায় দপ্তরকেও ভাবতে হবে, গোটা মন্ত্রী সভাকে ভাবতে হবে। এই সঙ্কট উত্তোরণ করার জন্য কেন্দ্রের কাছে প্রতিনিধিদল পাঠান, কিন্তু তাতে করে সমস্যার সমাধান হবে না। রাজীব গান্ধীর আমলে মডার্নাইজেশনের নাম করে তারা কিছু টাকা দেবে, এতে শিল্পের কোনও উন্নতি হবে না। তাই বলছি, সরকারের এটা নিয়ন্ত্রণে রাখতে হবে। এই প্রস্তাবটা সম্পূর্ণভাবে সমর্থনযোগ্য। কানোরিয়া জুট মিলের শ্রমিকরা বিপথে পরিচালিত হওয়ার জন্য সঙ্কট বেশি হয়ে যাচ্ছে। যে সমস্ত স্বীকৃত ইউনিয়নগুলি আছে তাদের নিয়ে বসা দরকার। এই কথা বলে এবং আমাদের শান্তশ্রী বাবু এবং অন্যান্যরা যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে সর্বদলীয় প্রস্তাব মাননীয় সদস্য শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় মহাশয় উত্থাপন করলেন সেটা সমস্ত রাজনৈতিক দল একমত হয়েই এইরকম একটা প্রস্তাব আনা হয়েছে। প্রস্তাবের বয়ানে বিস্তারিতভাবে বলা আছে কি কারণে, কি সমস্যার জন্য এই প্রস্তাব নিয়ে আসতে চেয়েছি। আমি আশা করেছিলাম শান্তশ্রীবাবু যখন সকলের পক্ষ হয়ে প্রস্তাবটি উত্থাপন করলেন তখন স্বাভাবিক কারণে সমস্যাটা কিভাবে জটিল হয়েছে সেটা ব্যাখ্যা করে বোঝাবেন। কিন্তু উনি আসল সমস্যাটাকে এড়িয়ে গিয়ে সংবাদপত্রের প্রচারটা সব থেকে বড় সমস্যা এটাই দেখাবার চেষ্টা করলেন। কিন্তু আমার ধারণা ''স্টেটসম্যান কাগজ শ্রমিকদের মধ্যে ১ পারসেন্ট পড়েন কিনা। সন্দেহ সুতরাং ঐ কাগজ প্রবলেম ক্রিয়েট করেছে তা নয়। কানোরিয়া জুট মিলের শ্রমিকরা এই যে আন্দোলন করছেন—আমি ব্যক্তিগতভাবে তাদের বিরুদ্ধে বলতে চাই না। ঘটনাটা শান্তশ্রীবাবু জানেন, আমিও জানি। উনি এইরকম অনেকগুলি কারখানায় ইউনিয়ন করতে গিয়ে শ্রমিকদের সর্বনাশ করেছেন। শান্তশ্রীবাবু সেই ব্যক্তিকে ভালভাবে জানেন, আমিও ব্যক্তিগতভাবে চিনি। সুতরাং তার বিরোধিতা করতে চাই না। উনি শান্তশ্রীবাবুর সহপাঠী ছিলেন এবং রাজনীতি করতেন। যাইহোক, সমস্যা যেটা হয়েছে সেটা সংবাদপত্রের জন্য নয়। একশ্রেণীর মালিক প্রতিশ্রুত ট্রেড ইউনিয়নগুলিকে শ্রমিকদের কাছে একটা উপহাসের পাত্র করার চেষ্টা করছেন। এই যে ষড়যন্ত্র হচ্ছে এই ষড়যন্ত্র করতে সাহায্য করছে ট্রেড ইউনিয়নের কিছু লিডার বৈপ্লবিক সেজে এই রোল পালন করছেন। আমাদের রাজ্য সরকারের কিছু কিছু দায়িত্ব আছে। মাননীয় সদস্য সুব্রতবাবু যেমন কেন্দ্রের বিরুদ্ধে বললেন, তেমনি রাজ্য সরকারের বিরুদ্ধেও বললেন। কিন্তু দীপকবাবু এই কথা বললেন না। একতরফাভাবে বলে গেলেন। এইরকম দৃষ্টিভঙ্গি নিয়ে যদি আমরা চলি তাহলে এই সমস্যার সমাধান করতে পারব না। কেন্দ্রের যেমন দোষ আছে, তেমনি রাজ্যেরও কিছু কিছু দোষ আছে। সুব্রতবাবু যেমন এই কথা সবার ভিতরেও বলছেন

তেমনি সভার বাইরেও বলছেন। জুট ইন্ডাস্ট্রিগুলিকে বাঁচাতে গেলে সিন্থেটিকের ব্যবহার কমাতে হবে। একদিকে সিন্থেটিককে এনকারেজ করব আবার জুট ইন্ডাস্ট্রিগুলিকে বাঁচাব এই দুটো একসঙ্গে হতে পারে না।

ইন্টারন্যাল যে মার্কেট আছে জুটের, সেটা ব্যবহার করতে পারছি না যার ফলে জুট ইন্ডাস্ট্রিগুলিতে ক্রাইসিস হচ্ছে। রাজ্য সরকারেরও কিছু কিছু দায়িত্ব আছে। আজকে আমরা বিয়ারলির বিরুদ্ধে বলছিলাম। ভিক্টোরিয়া জুট মিলের ইস্যু নিয়ে দেখা গেল, বিয়ারলির বিরুদ্ধে বিষোদ্গার হল, কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বিষোদ্গার হল। কিন্তু বিয়ারলি যখন এসেছিলেন মাননীয় শান্তশ্রীবাবু ভালভাবেই জানেন আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তাকে ওয়েলকাম জানিয়েছিলেন, সমস্ত ট্রেড ইউনিয়নের নেতারা তাকে ওয়েলকাম জানিয়েছিলেন বিয়ারলি যখন এসেছিলেন। আজকে বিয়ারলির ভুল পদক্ষেপের জন্য শ্রমিকদের প্রতি এই রকম ব্যবহারের জন্য সমস্ত ট্রেড ইউনিয়নের লিডাররা দায়ী, শুধু কেন্দ্রীয় সরকারের উপর দোষ চাপিয়ে নিজেদের দোষ মুক্ত করার চেষ্টা করলে হবে না। আজকে অ্যাঙ্গাস জুট মিলের কি অবস্থা? অ্যাঙ্গাসের ব্যাপারে রাজ্য সরকার অতীতে পদক্ষেপ নিয়ে বি এফ আই এর কেসটা টেক আপ যদি করতেন তাহলে প্রবলেম সলভ হতে পারত। আড়াই বছরে অপারেটিভ বডি কাজ করে জুটমিল চালিয়ে গেলেন, যে সময় চালিয়েছিলেন, শ্রমিকদের কন্ট্রিবিউশনের প্রভিডেন্ট ফান্ডের টাকা দিলেন এবং কিছু টাকা প্রফিটও করলেন, সে সময় রাজ্য সরকার সহযোগিতা করেছিলেন, কিন্তু দুর্ভাগ্যবশত সিটু ওখানকার আড়াই বছর ধরে কোনও কো-অপারেশন করলেন না। আজকে গঞ্জাস, বাঁশবেড়িয়া জুট মিল যিনি নিয়েছেন তার সঙ্গে একটা কথা হচ্ছে, আমরা শুনেছি অ্যাঙ্গস, টিটাগড়, নর্থ শ্যামনগর, এবং ভিক্টোরিয়া এই ৪টি বিয়ারলির আছে, এই চারটি জুট মিল যদি প্রোমোটারের হাতে দেওয়া হয় এবং বিয়ারলিকে চলে যেতে বাধ্য করা হয় ভাল, কিন্তু নতুন প্রোমোটার ঠিক হোক, তিনি কো-অপারেটিভ বেসিসে চালান। না হলে নতুন প্রোমোটার আসার নাম করে আজকে যার নাম শুনছি সেই মহাবীর পোদ্দার, তিনি নদীয়া জুট মিলকে ডুবিয়ে এসেছেন অ্যাঙ্গাস জুট মিলের যে সমস্ত সম্পত্তি আছে প্রচুর সম্পত্তি আছে, তাতে গ্রেটার ক্যালকাটায় যদি বাড়ি তুলতে চাই, তাহলেই মুশকিল হবে। যেমন কোন্নগরের জমিজমা প্রোমোটার নিয়ে নিলেন বাড়ি তৈরি হল এইভাবে কারখানার জায়গাগুলি নিয়ে নিচ্ছে প্রোমোটার বাড়ি তৈরি করবেন, কারখানা বন্ধ হয়ে যাবে তাহলে হবে না। আমরা জানি মহাবীর পোদ্দারের অতীত অতি নোংরা, তাকে আনা হলে আমাদের সেই টকের জ্বালায় পালিয়ে গিয়ে তেঁতুল তলায় বাসা হবে। এক বিয়ারের হাত থেকে বাঁচবে আর একটি বিয়ারের হাতে গিয়ে পড়বে। তাহলে রাজ্য সরকারকে গ্যারান্টি দিতে হবে যে ঐ প্রোমোটার শ্রমিকদের স্বার্থের বিরুদ্ধে কোনও কাজ করতে পারবে না। আজকে অ্যাঙ্গাস জুট মিলের ব্যাপারে অদ্ভুত একটা অবস্থা চলছে। অ্যাঙ্গাস জুট মিলে গত ২০ তারিখে কোনও রকম লক আউট, ক্লোজার মাননীয় সুব্রতবাবু যেটা বললেন ওয়ার্ক সাসপেনশন, ওয়ার্ক সাসপেনশন হলেও বুঝি কোনও রকম নোটিশ নেই, কোনও লক-আউট নেই, অথচ দেখা যাচ্ছে শ্রমিকরা যাচ্ছে, আসছে, কাজ করতে পারছে না। এটাতে তাদের তো কোনও দোষ নেই, শ্রমিকরা কারখানায় কাজ করতে যাচ্ছে, র-মেটিরিয়েল নেই বলে কাজ করতে পারছে না তার জন্য তাদের বেতন কেন তারা পাবে না? অ্যাঙ্গাস জুট মিলে

গত ২০ শে জানুয়ারি কাজ না করিয়ে তাদের বসিয়ে রাখা হচ্ছে তার আগে ২২ দিনের বেতন তাদের বাকি আছে এবং এই জুটমিলের প্রভিডেন্ট ফান্ড বাকি আছে ৫ কোটি ৩৬ লক্ষ ৯ হাজার ৬৭ টাকা শুধু ১৯৮৮ সাল পর্যন্ত তার পর থেকে যদি ধরা হয় তাহলে ৮ কোটি ৬৪ লক্ষ ৪৩৪ টাকা প্রভিডেন্ট ফান্ড বাকি আছে, এই টাকাটা এক দিনে বাকি পড়েনি? ১৯৮২ সালের জুলাই মাস থেকে এই প্রভিডেন্ট ফান্ডের টাকা বাকি পড়ল মাননীয় শ্রমমন্ত্রী ১৯৮২ সাল থেকে আছেন এতদিন ধরে, এই ১২ বছর ধরে কি করছিলেন? একটা জুট মিলে ৮ কোটি ৬৪ লক্ষ ২৪ হাজার টাকা বাকি রেখে দিয়েছে তখন মিল কর্তৃপক্ষ—১৯৮২ সালের জুলাই মাস থেকে বাকি পড়ে রয়েছে—তখন শ্রমমন্ত্রী মহাশয় কোনও ব্যবস্থা নিলেন না। এই ব্যবস্থা নেওয়া প্রত্যেক রাজ্য সরকারের দায়িত্ব সেই দায়িত্ব পালন না করে শুধু কেন্দ্রের ঘাড়ে দোষ চাপালে হবে না। আমি মনে করি এই ১৬ হাজার শ্রমিক, যারা বেকার হয়ে পড়েছেন তাদের বাঁচাবার জন্য রাজ্য সরকার এগিয়ে আসবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12-00 — 12-10 P.M.]

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে মোশন এসেছে আমি তাকে সমর্থন করছি। যদিও সময় খুব অল্প, আমি ২-৪ কথা বলছি এবং মাননীয় সুব্রতবাবুর বক্তৃতা আমার খুব ভাল লাগল। আমরা যা বলি কেন্দ্রীয় সরকারের নয়া শিল্পনীতি যা সারা ভারতবর্ষকে ভিখারি করে দিচ্ছে নয়া অর্থনীতি যা কৃষক সমাজকে, শিল্পগুলোকে রুগ্ন করে বন্ধ করে দিচ্ছে, সেই টোন তুলে সুব্রত মুখার্জির বক্তব্য ভালই লাগলো। কিন্তু আমি বলতে চাই, এখনও রাজ্যের জুট মিলের ভবিষ্যত নষ্ট হয়ে যায়নি, অন্যান্য শিল্পের তুলনায় জুট শিল্পের ভবিষ্যত আছে, কারণ আজকে এর ইন্টারনাল এবং এক্সটার্নাল ডিমান্ড বেড়েছে এবং সেটা আরও বাড়বার সম্ভাবনা রয়েছে, ফরেন ট্রেড বেড়েছে, ইন্টারনাল মার্কেটিংও এক্সপান্ড করছে। কিন্তু দুর্ভাগ্যের ব্যাপার হচ্ছে, এই রাজ্যের কিছু কিছু স্পেকুলেটিং ধান্দাবাজ ব্যবসায়ী এই শিল্পের মধ্যে প্রবেশ করে একে এমন জায়গায় নিয়ে যাচ্ছ, তার উপর রয়েছে বি আই এফ আর নামে কেন্দ্রীয় সরকারের ইনস্টিটিউশন, ফলে জুট শিল্প আজকে এই জায়গায় গেছে। নাম করে বলতে পারি—চামারিয়া, পাশারিয়া প্রভৃতি গোষ্ঠী আজকে জুট শিল্পকে এই জায়গায় নিয়ে এসেছে। তাদের অযোগ্য পরিচালনা সীমাহীন দুর্নীতি, মূলধন ট্রান্সফার করে দেবার প্রবণতা ইত্যাদি ফ্যাক্টরগুলি এই শিল্পকে সর্বনাশের দিকে নিয়ে গেছে। এই সমস্ত স্পেকুলেটিং শিল্পপতিরা এই শিল্পে এসে শ্রমিকদের পি এফের টাকা, ই এস আই এর টাকা নিজেরা আত্মসাৎ করেছে। এটা একটা সাংঘাতিত ব্যাপার। এরফলে জুট শিল্প রুগ্ন হয়ে যাচ্ছে, বন্ধ হয়ে যাচ্ছে। সবচেয়ে দুর্ভাগ্যজনক ঘটনা হচ্ছে, এই শিল্পের সঙ্গে যুক্ত হাজার হাজার কৃষক, যারা পাট উৎপাদন করেন, তারা. পাটের দাম পাচ্ছেন না, কারণ আজকে জে সি আই, এর পক্ষ থেকে পাট কেনা পর্যন্ত বন্ধ হয়ে গেছে। তাই আমি দীর্ঘদিনের শ্রমমন্ত্রী হিসাবেই নয়, দীর্ঘদিনের ট্রেড ইউনিয়ন আন্দোলন অভিজ্ঞ শ্রমমন্ত্রীকে বলতে চাই, আজকে জে সি আই, পাট না কিনে বাজারটাকে এমন জায়গায় নিয়ে গেছে যাতে ঐ সমস্ত ব্যবসায়ীরা তারা সুযোগ নিয়ে বি আই এফ আর এর কাছে রেফার করতে পারে। কানোরিয়া জুট মিলের মালিক এইভাবে ১৬ কোটি টাকা ঋণ দেখিয়ে বি আই এফ আর এর কাছে রেফার

করছে এবং বি আই এফ আর থেকে কোম্পানিটাকে লিক্যুইডিশনে পাঠাবার সুপারিশ করা হয়েছে। কিন্তু ঐ মিলের শ্রমিকরা বি আই এফ আর এর কাছে প্রস্তাব দিয়েছিলেন—আমরা সাহায্য এবং কন্ট্রিবিউশন করতে চাই, মিলটি চালান হোক। কেন্দ্রীয় সরকারের কাছে শ্রমিকদের পক্ষ থেকে ১১ টাকা করে শেয়ার করে চালাবার প্রস্তাবও গিয়েছিল, কিন্তু সেই প্রস্তাব কেন্দ্রীয় সরকার গ্রহণ করেনি। তাই আমি বলতে চাই, বর্তমান অবস্থায় জন্য দায়ী কেন্দ্রীয় সরকার এবং জে সি আই। আজকে তারা দেশটাকে শিল্পহীন দেশে পরিণত করছেন, সর্বনাশের দিকে ঠেলে দিচ্ছেন। এই বলে প্রস্তাবকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে আন্দোলনের পথ, এর সঠিকতা বা বেঠিকতা নিয়ে প্রশ্ন থাকতে পারে। কিন্তু শ্রমিকদের যে সংগ্রামী মনোভাব তার সম্পর্কে কোনও রকম অশ্রদ্ধা প্রকাশ এবং কটাক্ষপাত করা, এটা কোনও দিক থেকেই বাঞ্ছনীয় নয়। আজকে কানোরিয়ার সংগ্রামী শ্রমিকরা তাদের উপরে যে বঞ্চনা হয়েছে, সেই বঞ্চনার হাত থেকে মুক্তি পাবার জন্য তারা খানিকটা মরিয়া হয়ে যে পথে গেছে সেই পথ নিয়ে প্রশ্ন থাকতে পারে বা কারখানা দখল করা হয়েছে সেটাই শ্রমিকদের সমস্যা সমাধানের একমাত্র বিকল্প পথ, এটাও আমি মনে করি না এই সমাজ ব্যবস্থায়। কিন্তু এক্ষেত্রে এই পরিস্থিতির সুযোগ নিয়ে আজকে সংগঠিত শ্রমিক আন্দোলনকে মিসক্রেডিট করে, নেতৃত্বকে বিচ্ছিন্ন করে শ্রমজীবী মানুষদের দুরে সরিয়ে দিয়ে কায়েমি স্বার্থের পৃষ্ঠপোষকদের কাছে দেবার একটা প্রচেষ্টা হয়েছে। কিন্তু শুধু কায়েমি স্বার্থের পৃষ্ঠপোষকতাকে গালাগাল করে আমরা আমাদের দায়িত্ব পালন করতে পারব না। আমাদের ভাবতে হবে যে শ্রমজীবী মানুষের কেন এই অসন্তোষ, আমাদের এই দিকে দৃষ্টি আছে কি না, শ্রমিকের নেতৃত্বের পক্ষে আমাদের এই দুর্বলতা আছে কিনা? যদি থাকে তাহলে সেটা কাটিয়ে আগামীদিনে শ্রমজীবী মানুষ যাতে পূর্ণ আস্থা অর্জন করতে পারে সেটা দেখাই হবে বর্তমানে সঠিক পথ। আমরা জানি যে এই চট শিল্পকে কেন্দ্র করে পশ্চিমবাংলায় ৪০ লক্ষ চাষী এবং ২।। লক্ষ শ্রমিককের স্বার্থ জড়িত। এই মালিকরা একের পর এক আক্রমণ চালিয়ে যাচ্ছে এবং চটকলের শ্রমিকরা ক্রমাগত মার খাচ্ছে। আজকে পশ্চিমবঙ্গে শ্রমিকের প্রভিডেন্ট ফান্ডের প্রায় ২ শত কোটি টাকা মালিকরা জমা দেননি। একের পর এক ত্রিপাক্ষিক চুক্তি হচ্ছে কিন্তু মালিকরা একতরফা ভাবে সেগুলি ভেঙ্গে দিচ্ছে। মালিকরা শ্রমিকদের ই এস আই-এর টাকা, গ্রাচ্যুইটির টাকা মেরে দিচ্ছে। এই কানোরিয়া জুট মিলের মালিকরা ৩ বছর ধরে শ্রমিকদের মাইনা থেকে ১১ টাকা করে কেটে নিয়েছে। আজকে যদি শ্রমিকরা মরিয়া হয়ে এইভাবে সংগ্রামের পথে যায় যাহলে সেটাকে সহানুভূতির সঙ্গে দেখতে হবে এবং তাদের সঠিক পথ দেখাতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সমস্যার সামনে পড়েছে নয়া শিল্প নীতি, অর্থনীতি এবং ডাঙ্কেল প্রস্তাব এই সমস্ত কিছু মিলিয়ে যে এফেক্ট হয়েছে তার হাত থেকে শ্রমিকদের যদি বাঁচাতে হয়, আন্দোলনকে রক্ষা করতে হয়, চটশিল্পকে বাঁচাতে হয়, কলকারখানা যদি খুলতে হয় তাহলে আমাদের ঐক্যবদ্ধ ভাবে কর্মসূচি নিতে হবে এবং বলিষ্ঠ নীতি গ্রহণ করতে হবে। আজকে শুধু প্রস্তাব নিলেই হবে না, এর জন্য কার্যকর ব্যবস্থা নিতে হবে এবং প্রয়োজনে জঙ্গী আন্দোলনে যেতে হয় তাও যেতে হবে। শ্রমিকদের ন্যায্য আন্দোলনে একটা আনকমপ্রোমাইজ স্ট্রাগলের মধ্যে দিয়ে শ্রমজীবী মানুষকে শ্রমজীবী মানুষের নেতৃত্বকে প্রতিষ্ঠিত

করতে পারব।

[12-10 — 12-20 P.M.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে তিনটি জুট মিল নিয়ে কথা উঠেছে সেটা হচ্ছে, কানোরিয়া জুট মিল, বজবজ জুট মিল এবং অ্যাংলো ইন্ডিয়ান জুট মিল। এই তিনটি জুট মিলের সমস্যা নিয়ে যে সর্বদলীয় প্রস্তাব এসেছে, আমি যারা এই প্রস্তাব এনেছেন তাদের আন্তরিক ধন্যবাদ এবং অভিনন্দন জানাচ্ছি। এই অবস্থায় আলোচনায় অনেকগুলি বিষয় এসেছে যেগুলি বাজেট আলোচনায় এলে ভাল হত। কারণ তার জবাব যদি আমাকে দিতে হয় তাহলে এই প্রস্তাবের মধ্যে যে ঐক্যবদ্ধতার সুর সেটা নষ্ট হয়ে যেতে পারে। আমি তাই তার জবার দিচ্ছি না। তবে অনেকগুলি প্রশ্ন এসেছে যেগুলি এর আগেও আলোচনা কয়েকবার হয়েছে। বলেছেন বেতনের ব্যাপারে। সুতরাং তার মধ্যে আমি পুনরাবৃত্তি করছি না। কানোরিয়া সমস্যা। আমরা বিবৃতি দিয়েছিলাম। কানোরিয়া হচ্ছে আগে অন্য লোকের হাতে ছিল। পাসোয়ারি বি আই এফ আর-এর থেকে নেয়। বি আই এফ আর-এর প্যাকেজ অনুযায়ী কেন্দ্রের অর্থকরী সংস্থাগুলি টাকা দেবে ঠিক ছিল, পাসোয়ারি টাকা দেবে ঠিক ছিল এবং শ্রমিকদের ১৫ টাকা করে দৈনিক বেতন থেকে জমা দেবে ঠিক ছিল। শ্রমিকদের সঙ্গে পাসোয়ারির চুক্তিতে ১৫ টাকাটা ১১ টাকায় মেনে আসে। ২ বছর পরে জানা যায় কেন্দ্রীয় সরকারের প্রতিষ্ঠানগুলি ব্যাঙ্ক এবং আই এফ সি আর আই একটা পয়সাও দিচ্ছে না। পাসোয়ারিকে দিয়েছে সেই ব্যাপারে আমাদের কাছে সঠিক খবর নেই। পাসোয়ারি বন্ধ করে দেয় ডি এ ইত্যাদি, হাউস রেন্ট বন্ধ করে দেয়। মাইনে যেটা বাড়ছে সেটা বন্ধ করে দেয়। সেই নিয়ে গোলমাল হয়। এর মাঝখানে বি আই এফ আর কে নিয়ে মিটিং হয়, সেই মিটিং-এ বি আই এফ আর খুব অবাক হয়ে বলল কেন্দ্রীয় সরকার কেন এই প্রতিষ্ঠানকে টাকা দিচ্ছে না। সুতরাং বি আই এফ আর বলল স্কীম ফেল্ড। কিন্তু শ্রমিকদের ১১ টাকা করে কাটা সেটা বন্ধ করতে বললেন না। পাসায়োরি সেই সুযোগ নিল। এই বিষয় নিয়ে যখন ডিসপিউট চলছে, লেবার দপ্তরের ডাইরেকটরিয়েটের সঙ্গে মিটিং হচ্ছে—মিটিং ডাকতে বলে দিয়েছিলাম সেই সময় একটা সংগঠিত শ্রমিকের নাম করে কিছু লোক কারখানা দখল করে নিয়ে চালাতে আরম্ভ করে। সম্ভবত তিন দিন সেই ঘটনা ঘটেছিল। এর মাঝখানে পাসোয়ারিকে ডেকেছিলাম রেমিংটনের ব্যাপারে কথা বলতে। সেই সময় আমি শুনলাম রেমিংটন বন্ধ করে দিয়েছে। এই রকম ঘটনা ঘটছে, আমি খোঁজ নিয়ে জানলাম যে এর মধ্যে কোনও রেজিস্টার্ড ট্রেড ইউনিয়নের সম্পর্কে নেই। এই সময় আমি ওকে বলেছিলাম আপনি চট করে কোনও অ্যাকশন নেবেন না, অপেক্ষা করতে বলেছিলাম। এর মাঝখানে পাসোয়োরি বন্ধ করে দেয়। ওদের কারখানা দখল করার ব্যাপার নিয়ে হাই-কোর্ট হয়েছে, আমি তার মধ্যে যাচ্ছি না। কোর্ট জাজমেন্ট দিয়েছেন শ্রমিকরা থাকবে, কোনও মাল উৎপাদন করতে পারবে না, উৎপাদন করলেও সেই মাল বাইরে বার করতে পারবে না। অদ্ভুত সব জাজমেন্ট। এই বিষয়ে কেন্দ্রীয় মন্ত্রীদের লিখি, টেক্সটাইল মিনিস্টারকে লিখেছি, লেবার মিনিস্টারকে লিখি এবং শেষ পর্যন্ত ডঃ মনমোহন সিং-কে লিখি। টেক্সটাইল মিনিস্টারের কাছ থেকে জবার পেয়েছি। তিনি বলেছেন এই ব্যাপারটা তিনি দেখবেন ডঃ মনমোহন সিং-এর সঙ্গে কথা বলবেন। সাংমার কাছে জবাব একটা দিয়েছি মুখ্যমন্ত্রী গিয়েছিলেন। মাঝখানে

তিনি এটা নিয়ে মনমোহন সিংয়ের সঙ্গে কথা বলেছেন। ডঃ সিং বলেছেন, অবাক কান্ড, কি ব্যাপার? অথচ অবাক হবার কিছু নেই। কারণ, এই বি আই এফ আর-এর টাকা আপনারা দিচ্ছেন না। সেই সময়ে সাংসদ, হান্নান মোল্লা, তিনি তারা দৃষ্টি আকর্ষণ করে চিঠি লেখেন। কিন্তু কিছু হয়নি। মুখ্যমন্ত্রী বলেছেন। কিন্তু সেই অবস্থাতেই আছে। ইতিমধ্যে আমি নিজে পাশারিকে ডেকে আলোচনা করেছি, তাকে বলেছি, আপনি যে ট্রেড ইউনিয়নগুলো রেজিস্টার্ড তাদের সঙ্গে বসে ফয়সালা করুন, যেটা যুক্তি আছে সেইসব ব্যাপার নিয়ে। কিন্তু সেই আলোচনা এখন পর্যন্ত কোনও সফল হয়নি। মাঝখানে আমি চেষ্টা করেছিলাম। পাশারিকে ডাকার কিন্তু তাঁকে আমি পাইনি।

**শ্রী সুব্রত মুখার্জি :** মিলের যারা পজিশন নিয়ে আছে তাদেরকেও তো ডাকতে হবে? যদিও এটা আমরা সমর্থন করি না, তবুও তাদের ডাকলে ক্ষতি কি?

**মিঃ স্পিকার :** এটার জন্য সাড়ে বারটা পর্যন্ত সময় নির্দিষ্ট ছিল। আমি দেখছি ঐ সময়ের মধ্যে হবে না। সেজন্য আমি সভার সম্মতি নিয়ে আরও কুড়ি মিনিট সময় বাড়িয়ে দিলাম।

[12-20 — 12-30 P.M.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** কানোরিয়ার রেজিস্টার্ডে ট্রেড ইউনিয়নের সবাইকে ডাকা হয়েছে। সবাইকে ডেকে আমরা কথা বলেছি। এখন আমাকে যদি বলতে হয় যে তোমরা কারখানা ছেড়ে দাও তাহলে কি হবে? ওরা বলছে কারখানা ওদের পজিশনে আছে। হাইকোর্ট বলছে কারখানা ওদের পজিশনের। এনি ওয়ে, আমার ধারণা হচ্ছে এই যে, ওরা যদি এই কান্ডটা না করতেন তাহলে এই অবস্থা হত না। দ্বিতীয়ত হচ্ছে অ্যাংলো ইন্ডিয়া, টিটাগড়ে তিনটি কারখানা আছে। অ্যাঙ্গাস হচ্ছে, তাদের স্টার্লিং কোম্পানি। এটা মেহেতার হাতে ছিল। মেহেতা অনেক লোকসান দিয়ে যান। মেহেতা থেকে পরে ব্রেইলি চেয়ারম্যান হন, মেজর শেয়ার নেন। তারপর কিছু ঘটনা আছে। ব্রেইলি বৈদেশিক দপ্তরের এবং অর্থ দপ্তরের ক্লিয়ারেন্স নিয়ে আসেন যে উনি ভাল লোক। উনি সত্যিকারের ব্যবসা করবেন এবং বলেন যে কারখানাগুলো চালাবেন। তার সঙ্গে অনেক গোলমাল ছিল, আমি তারমধ্যে যাচ্ছি না, তাতে আমার সময় চলে যাবে। আমি বলেছিলাম যে, আপনি যেভাবে ব্যবসা করছেন তাতে ভাল চলবে না। আর একটা কথা হচ্ছে, যা করে যান, যারা কাঁচা পাটের ব্যবসা করে তাদের ব্যবস্থা করে যান। ব্রেইলি ইংল্যান্ডের রাইট শেয়ার ইস্যু করে প্রচুর টাকা করেছেন। এরপর আমরা কাগজে দেখছি যে কথাবার্তা হচ্ছে। কোথায় গিয়ে দাঁড়াবে জানি না? প্রথমে অ্যাঙ্গাস কোম্পানি, ইন্ডিয়ান কোম্পানি ছিল। এটা বি আই এফ আর এ গেল, সেখান থেকে এ আই এফ আর এ গিয়েছিল, তারপর হাইকোর্টে যায়। তারপর আবার এ আই এফ আর এ যায়। তারপর কোম্পানি উয়াইন্ড আপ হয়ে যাবার নোটিশ আছে, পেন্ডিং আছে। এই হচ্ছে অবস্থা। কয়েকবার আমি চেষ্টা করেছিলাম যাতে মিলটি ঠিকমতো চলে, শ্রমিকরা মাইনে পান। মাঝখানে একটা ঘটনা ঘটেছে, সেটি সুব্রতবাবু জানেন কিনা জানি না। সেটি হচ্ছে হাইকোর্ট কমিটি, ইউনিয়ন নয়, বেছে বেছে লোক নিয়ে হয়েছে। শ্রমিক এবং মালিক হচ্ছে এক। হাইকোর্ট থেকে সেই কমিটিকে স্বীকৃতি দেওয়া হয়েছে। পদ্মা খাস্তগীর যখন জাজ

ছিলেন তখন এটি হয়েছে। তার এজলাসে কেসটি ছিল। তাতে আরও গোলমাল বেড়েছে। এরপরে আমরা চেষ্টা করেছি অ্যাঙ্গাস জুট মিলকে খোলা যায় কি করে তার আমরা চেষ্টা করছি। সম্প্রতি আমরা ওদের একটা নোটিশ দিয়েছি। আমরা কয়েকজনকে ওই কোম্পানিতে পাঠিয়েছি এবং তাদের হাতে নোটিশ দিয়েছি। এরপরে আবার শুনেছি অ্যাঙ্গাস খুলবে।

ওরা খুলবে বলছে কিন্তু কিভাবে খুলবে জানি না। তারা আমাদের কাছে কোনও চিঠি দেয় নি। মাঝখানে একটা শর্ত করলেন, কাদের সঙ্গে করলেন জানি না। এতে শ্রমিকদের অর্দ্ধেক মাইনে হয়ে যাবে। প্রায় ৭০০-৮০০ শ্রমিক বাদ হয়ে যাবে, রিটায়ার বেনিফিট দেবে না। এইসব শর্ত করে খোলার কথা বলেছে। ওই সাহেবরা ট্রেড ইউনিয়নের সঙ্গে মিটিং করতে চাইল। আমরা সাহেবের সঙ্গে রেজিস্টার্ড ট্রেড ইউনিয়নের লোকেদের মিটিংয়ের ব্যবস্থা করলাম। তারা এসে বলল যে ওরা যে শর্ত বা চুক্তি দিয়েছে সেই শর্ত বা চুক্তি মানা যায় না। বজবজ জুট মিল কয়েক বছর ধরে বন্ধ। এখান রিটায়ার্ড বেনিফিট নেই, সারপ্লাস করার নাম করে লোককে স্থানান্তরিত করা হবে। এখন এটি বি আই এফ আরের হাতে যেহেতু বি আই এফ আর শিল্প দপ্তর দেখে সেইহেতু আমাদের কিছু করার নেই। বি আই এফ আরের কিছু স্কীম হয়েছে কিন্তু মালিকদের মধ্যে বোঝাপড়ার গোলমালের জন্য এটা ফাইনালাইজ হচ্ছে না। তারপরে অ্যাংলো ইন্ডিয়া কোম্পানির চাঁপদানি ওয়াদিয়ার সঙ্গে ট্রেড ইউনিয়ন লিডারদের কথা হয়েছে। তারা একটা স্কীমও দিয়েছিলেন এবং তাদের সঙ্গে ট্রেড ইউনিয়নের একটা চুক্তি ও কথাবার্তা চলছে কিন্তু ফাইনালাইজ কোনও কিছু হয় নি। এটাও শুনছি হাইকোর্ট চলে গেছে। এইসব লিগ্যাল ব্যাপারে আমাদের সরাসরি হাত দেবার ক্ষমতা নেই। মেঘলা জুট মিল—এদের মালিকরা হাইকোর্টে ভ্যাকেশনের জাজ থেকে স্টে অর্ডার করিয়ে নেয়। এইভাবে এরা শ্রমিকদের স্বার্থ বিরোধী কাজ করে চলেছে। তবে কিছু ফিকটিসিয়াস লোক ইউনিয়নের নাম করে মালিক পক্ষের সঙ্গে যুক্ত হয়ে একটা চুক্তি করলেন। সেই চুক্তি অনুযায়ী ঠিক হল যে শ্রমিকদের মাইনে কম হবে, শ্রমিকদের কম রাখা হবে ইত্যাদি অনেক কিছু শর্ত করা হল। মালিক পক্ষ জোর করে এই শর্ত রাজি করিয়েছে। তবে আমরাও সরকারি পক্ষ থেকে আইনগত ব্যবস্থা নেওয়ার কথা বলেছি এবং ব্যবস্থা নেওয়াও হয়েছে। কিছু শ্রমিক এতে ঢুকছে কিন্তু আই এন টি ইউ সি এবং সিটু ইউনিয়ন এই অন্যায় চুক্তি মানে নি, তারা কাজ নিচ্ছেনা। সুতরাং এই অবস্থা চলছে, আমি আর এরমধ্যে যেতে চাই—ছিনা আমি যেটা বলতে চাইছি সেটা হচ্ছে যে, জে সি আই পাট কেনা বন্ধ করে দিয়েছে কারণ তাদের আর টাকা নেই। আমি এই ব্যাপারে সেন্ট্রাল গভর্নমেন্টকে চিঠি দিয়েছি, তাদের বলেছি যে সাপোর্ট প্রাইস কিনতে কিন্তু তারা বলেছে এগ্রিকালচারাল ডিপার্টমেন্ট ডিসট্রেস সেলে নিতে পারবে না। এরফলে পাট চাষীরা তাদের ন্যায্য দাম থেকে বঞ্চিত হচ্ছে। এতে চাষীদের কোনও লাভ হচ্ছে না ডঃ অশোক মিত্র মহাশয় যখন ফিনান্স মিনিস্টার ছিলেন তখন তিনি একটা প্রস্তাব দিয়েছিলেন যে পাট আমাদের গ্রামের সঙ্গে অঙ্গাঙ্গিভাবে জড়িত। সুতরাং এরজন্য একটা টাকা দেওয়া দরকার, সেই টাকা চাওয়া হয়েছিল পাট কেনার জন্য কিন্তু কেন্দ্রীয় সরকার এই প্রস্তাব রাজি হয়নি। তিনি বলেছিলেন যে পঞ্চায়েতের মাধ্যমে এই পাট কেনার ব্যবস্থা করতে। কিন্তু কেন্দ্রীয় সরকার তাতে রাজি হয় নি। এর ফলে পাট ক্রমাগত বড় বড় পাট আড়তদারদের হাতে চলে যায়। এদেরই কিছু কিছু পরবর্তী সময়ে জুট

মিলের মালিক হয়েছে। এরা ডান হাতে চট কিনছে আর বাঁ হাতে ফিনিশ গুডস বিক্রি করছে। এরাই এক্সপোর্ট মার্কেটটাকে কন্ট্রোল করছে। এইভাবে বাঁহাত ডান হাতকে সাহায্য করছে এবং ডান হাত বাঁ হাতকে সাহায্য করছে। এরফলে কনর্ভাসন কস্ট কমে যাচ্ছে আস্তে আস্তে শ্রমিকদের মাইনেও কমে যাচ্ছে। তাদের প্রভিডেন্ট ফান্ডে টাকা জমা পড়ছে না, তাদের ইলেক্ট্রিক বিলের টাকা দেওয়া হচ্ছে না।

ই এস আই ইত্যাদি সুযোগ সুবিধা দেওয়া হচ্ছে না। এইভাবে আদার বেনিফিটস থেকে শ্রমিকদের বঞ্চিত করা হচ্ছে। রাজ্য সরকারকে ট্যাক্স দিচ্ছে না। একমাত্র সেন্ট্রাল এক্সাইজ দেয়, তা নাহলে পাটের বা চটের বস্তা ইত্যাদি জিনিস বের করা যাবে না, এই হচ্ছে অবস্থা। এখানে সুব্রতবাবু যেটা বলেছেন সেটা ঠিকই ডি জি এস টি তারাও সিন্থেটিক নিচ্ছেন। কেন্দ্রীয় সরকারের যে সমস্ত সংস্থা রয়েছে সিমেন্ট ফার্টিলাইজার ইত্যাদি তারাও সিন্থেটিক বস্তা ছাড়া অন্য বস্তা ব্যবহার করেন না। মাঝখানে ঠিক হয়েছিল কিছুটা পাটের সুতো থাকবে, কিছুটা সিন্থেটিকের সুতো থাকবে এইভাবে ম্যাচিং করে বস্তা করা হবে, সেটাও তারা করেননি। এমন কি অনেক কেন্দ্রীয় সরকারি সংস্থা আছে যেগুলি বাইং ইন্ডাস্ট্রি হিসাবে তারা সিন্থেটিকের বস্তা তৈরি করার কারখানা করে ফেলেছেন, এই হচ্ছে অবস্থা। কিছু চট শিল্পের মালিক তারাও সিন্থেটিক বস্তা তৈরির কারখানা করে ফেলেছেন। অন্য দিকে বলতে পারি চট শিল্পের অবস্থা খারাপ নয়, মাঝখানে কিছু রিসেশন হয়েছিল সোভিয়েত মার্কেট চলে যাবার পর, কিন্তু এর অনেকটাই রিকভার করা গিয়েছে সিঙ্গাপুরকে বেস করে। বাইরে সিন্থেটিকের প্রতি যে আগ্রহ ছিল মানুষের তারা এখন সিন্থেটিক বর্জন করছেন, তারা ক্রমাগত জুট চাইছেন, সেইজন্য এর চাহিদা আছে। এরসঙ্গে যদি ডাইভারসিফাই করা যায় মডার্নাইজ করা যায় তাহলে এর অবস্থা খারাপ হবে না। আর একটা জিনিস এখানে মান্নান সাহেব বলেছেন প্রভিডেন্ট ফান্ড নিয়ে, এটা আমাদের হাতে নয়, এটা অনেক পুরানো কথা। প্রভিডেন্ট ফান্ড কমিশনার হচ্ছে কেন্দ্রীয় সরকারের, এটা তাদের হাতে। আমরা যদি খবর পাই তাহলে ওদেরকে বলি অনেক টাকা এরা মেরে দিয়েছে একে ধরুন। ধরার পরে সেই ব্যক্তি হাইকোর্টে চলে যায়, হাইকোর্ট থেকে ঐ ব্যক্তি বেল নিয়ে নেয়, আবার অ্যান্টিসিপেটারি বেলও নেয়, হাইকোর্ট আবার লম্বা লম্বা ইনস্টলমেন্ট দিয়ে দেয়। আমরা বারে বারে বলেছি ওদেরকে সুপ্রীমকোর্টে যান সেখানে গিয়ে অ্যাপিল করুন, ইউনিয়নগুলিকেও বলেছি আপনারা যেহেতু ইন্টাররেস্ট এবং অ্যাগ্রিভড পার্টি, সেইজন্য আপনারা প্রভিডেন্ট ফান্ড কমিশনারের বিরুদ্ধে মামলা করুন। ওরা অফিসে বসে ইনস্টলমেন্ট করেন, সত্যিকারের জেনুইন ডিফিকালটিস না এই ধরনের ব্যাপার — সেমথিং হচ্ছে ই এস আই-এ। আমরা আরও শুনেছি প্রভিডেন্ট ফান্ডের টাকা কেন্দ্রীয় সরকার নর্মদা প্রোজেক্ট দিয়েছেন। প্রভিডেন্ট ফান্ডের টাকা রাজ্য সরকারের সিকিউরিটি ছাড়া প্রাইভেট সেক্টারের শেয়ারে ইনভেস্ট করা হচ্ছে। যেমন ই এস আই করছেন। সেদিক থেকে এটা হচ্ছে গুরুত্বপূর্ণ জিনিস। আমাদের আর একটা প্রস্তাব আছে সেটা হচ্ছে জুট শিল্প নিয়ে বিস্তারিত আলোচনা হয়েছে, পশ্চিমবাংলা ট্রাডিশনাল ইন্ডাস্ট্রির ব্যাপারে আমাদের কাছে খবর আছে কেন্দ্রীয় সরকারের ওদের যে ইন্ডাস্ট্রিয়াল কমিটি আছে তারা মিটিং করেছে, তাতে বড় বড় শিল্পকে তুলে দিতে হবে, ওয়াইন্ড আপ করতে হবে আমাদের পশ্চিমবঙ্গে ওয়াগান ইন্ডাস্ট্রি আছে বড় ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিগুলি মার খাচ্ছে

টেক্সটাইলেও একই অবস্থা, অন্য যেগুলি আছে সেইগুলিরও একই অবস্থা। ফার্টিলাইজার তুলে দিচ্ছে, সাইকেল কর্পোরেশন, ভারত ব্রেডস তুলে দেওয়ার সিদ্ধান্ত নিয়েছেন। আমাদের সামগ্রিক যে পরিস্থিতি টেক্সটাইলস ইন্ডাস্ট্রির পশ্চিমবাংলায় আছে যেগুলি সেইগুলি স্তব্ধ করে দেওয়ার তুলে দেওয়ার চক্রান্ত হচ্ছে। এর উপরও আপনারা দিল্লি যেতে পারেন এইগুলি নিয়ে আলোচনা করতে পারেন। আপনারা যে প্রস্তাব এনেছেন তার মধ্যে চট শিল্প, পাটশিল্পের অবস্থা নিয়ে যে আলোচনা হয়েছে এটাতে সকলে যে একমত হয়েছে সেইজন্য আমি ধন্যবাদ জানাচ্ছি।

[12-30 — 2-00 P.M. (including Adjournment)]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ধন্যবাদ জানাচ্ছি মাননীয় সদস্যদেরকে এবং বিশেষ করে মাননীয় শ্রমমন্ত্রীকে যারা আমাদের এই যৌথ প্রস্তাবকে সমর্থন করেছেন। একটি কথা এখানে আমার শুনে মনে হল যে একটা বিভ্রান্তি বোধহয় হয়েছে। কানোরিয়ার সাধারণ শ্রমিক তাদের সঙ্গে পশ্চিমবাংলা সংগঠিত শ্রমিক আন্দোলন এর বিরোধ নেই। আমরা বুঝি ক্ষুধা কোনও যুক্তি মানে না, তার ফলে বিপথে চালাবার জন্য অনেক যুক্তি কাজ করছে, সেই যুক্তির বিরুদ্ধে আমাদের লড়াই। কানোরিয়ার শ্রমিকদের সঙ্গে আমরা আছি এবং পশ্চিমবাংলার বিধানসভার সব দলের সদস্যরাই তাদের সঙ্গে আছে এটা আমি আপনার মাধ্যমে বলতে পারি। তাদেরকে সঠিক আন্দোলনের মাধ্যমে সঠিক পথে ফিরিয়ে আনতে হবে। এজন্য আমরা একদিনের হাওড়া বন্ধ ডেকেছি। তাছাড়া আগামী ১৫ই থেকে ২৫শে মার্চ আমরা পশ্চিমবাংলার বিভিন্ন কেন্দ্র থেকে সমস্ত ট্রেড ইউনিয়ন বার্নপুরে পদযাত্রা করব ইস্কোকে বাঁচানোর জন্য। আমার বন্ধু মান্নান সাহেব হয়ত ঠিক বোঝেননি, যদিও তার কেন্দ্রটা শিল্পাঞ্চল, কিন্তু তিনি ট্রেড ইউনিয়নের সঙ্গে যুক্ত নয় বলে হয়ত বোঝেননি। আমি স্টেটসম্যান বা অন্য কোনও কাগজকে কটাক্ষ করার জন্য কিছু বলিনি। আই এন টি ইউ সি-র সুব্রতবাবু হয়ত ব্যাপারটা বুঝবেন, আঘাতটা কিন্তু অন্য জায়গা থেকে আসছে। এটা ঠিক নয় যে আমাদের শ্রমিক আন্দোলনের কোনও ত্রুটি নেই, কোনও ভুল নেই, এই ধারণা ভুল। এর ফলে কারখানা বন্ধ হতে পারে, সঙ্কট সৃষ্টি হতে পারে। কিন্তু শ্রমিক আন্দোলন সম্পর্কে সংবাদপত্রের যে ভূমিকা, সে স্টেটসম্যানই হোক, বর্তমানই হোক বা আজকালই হোক, আমি খুব দায়িত্ব নিয়ে বলছি তারা যে পথ নিয়েছেন সেটা পশ্চিমবাংলার ঐতিহ্যমণ্ডিত সংগঠিত শ্রমিক আন্দালনের বিরোধী একটা ষড়যন্ত্র। তাদের কাছে বিনীতভাবে আমি আবেদন করব পশ্চিমবাংলার যুক্ত আন্দোলনের যে ঐতিহ্য, স্বাধীনতা আন্দোলনের আগে এবং পরে থেকে কিছু সেই ঐতিহ্যবাহী শ্রমিক শ্রেণীর স্বার্থ রক্ষায় এগিয়ে আসুন এবং আগামীদিনে ঐক্যবদ্ধ যুক্ত আন্দোলন ছাড়া বাঁচার কোনও পথ নেই। গণতান্ত্রিক মেহনতি শ্রমজীবী মানুষ তাদের সবাইকে এক জায়গায় দাঁড়াতে হবে এর জন্য। আমি আবার সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Santasri Chatterjee—

যেহেতু টিটাগড়, পি এল সি-র অধীন টিটাগড় জুট মিল, ভিক্টোরিয়া জুট মিল এবং নর্থ শ্যামনগর জুট মিল স্কটল্যান্ডে রেজিস্ট্রিকৃত ;

যেহেতু অ্যাঙ্গাস জুট মিলটি একটি ভারতীয় কোম্পানি ;

যেহেতু উক্ত চারটি জুট মিলের বর্তমান মালিকানা গ্রেট ব্রিটেনের নাগরিক জনৈক শ্রী বেয়ারলির উপর ন্যস্ত ;

যেহেতু উক্ত মিলগুলি গত কয়েক বছর ধরে সুষ্ঠুভাবে পরিচালিত হচ্ছে না ;

যেহেতু বেতন, প্রভিডেন্ট ফান্ড, ই এস আই, গ্র্যাচুইটি, অবসরকালীন সুযোগ-সুবিধা ইত্যাদি খাতে ১৯৯২ সালের ৩১শে মার্চ পর্যন্ত প্রাপ্ত হিসাব অনুযায়ী উক্ত মিলগুলির শ্রমিকদের ৬৭ কোটি ৮৪ লক্ষ ২৯ হাজার ১০৯ টাকা পাওনা ;

যেহেতু শ্রীবেয়ারলি এই মিলগুলি সুষ্ঠুভাবে পরিচালনার জন্য এখনও পর্যন্ত কোনও কার্যকর পদক্ষেপ গ্রহণ করেন নি ; এবং

যেহেতু এই মিলগুলির মালিক একজন বিদেশি নাগরিক ;

যেহেতু এই রাজ্যের কানোরিয়া জুট মিল, বাজাজ জুট মিল এবং অ্যাঙ্গলো ইন্ডিয়া জুট মিল বহুদিন ধরে লক আউট হয়ে থাকার জন্য কয়েক হাজার শ্রমিক অনাহার ও অর্দ্ধাহারে ভুগছে ;

সেহেতু এই সভা, উক্ত মিলগুলি অধিগ্রহণ সহ সুষ্ঠু পরিচালনা, শ্রমিক-স্বার্থরক্ষাকারী ব্যবস্থা গ্রহণ এবং মিলগুলির বিদেশি মালিকের বিরুদ্ধে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ জানাচ্ছে এবং এ-বিষয়ে প্রধানমন্ত্রীর সাথে আলোচনার জন্য একটি সর্বদলীয় প্রতিনিধিদল পাঠানোর সিদ্ধান্ত গ্রহণ করছে এবং কানোরিয়া জুট মিল, বাজাজ জুট মিল ও অ্যাঙ্গলো ইন্ডিয়া জুট মিল যাতে অবিলম্বে খোলার ব্যবস্থা হয় তার জন্য রাজ্য সরকারকে কার্যকর পদক্ষেপ গ্রহণ করতে অনুরোধ জানাচ্ছে

was then put and carried.

(At this stage the House was adjourned till 2 p.m.)

(After Adjournment)

[2-00 — 2-10 P.M.]

## MOTION UNDER RULE-185

**Mr. Deputy Speaker :** Now I call upon Shri Rabin Deb to move his motion.

**শ্রী রবীন দেব :** মিঃ ডেপুটি স্পিকার, আই বেগ টু মুভ—

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে,—

(১) বিমাক্ষেত্রে সংস্কারের উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকার কর্তৃক গঠিত মালহোত্রা কমিটি দেশের বিমা-বাজারে দেশি-বিদেশি বেসরকারি বিমা কোম্পানির অবাধ অনুপ্রবেশ এবং রাষ্ট্রায়ত্ত জীবন বিমা ও সাধারণ বিমা সংস্থাগুলি বেসরকারিকরণের পক্ষে সম্প্রতি যে সুপারিশগুলি পেশ করেছে তা জাতীয় স্বার্থের পরিপন্থী এবং এই সুপারিশগুলি গৃহীত ও কার্যকর হলে বিমা শিল্পের জাতীয়করণের মূল উদ্দেশ্য ব্যাহত হবে এবং দেশের অর্থনীতি বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হবে ;

(২) জাতীয়করণের পূর্বে ব্যক্তিমালিকানাধীন বিমা সংস্থাগুলির কাছে বিমাকারিদের গচ্ছিত অর্থ সুরক্ষিত ছিল না। বিপুল পরিমাণ অর্থ তছরূপ হত। সর্বোপরি দেশের অর্থনীতিতে ও দেশগঠনের কাজে ব্যক্তিমালিকানাধীন বিমা সংস্থাগুলির বিশেষ কোনও ভূমিকাই ছিল না। বিমা ব্যবসা জাতীয়করণ করে জীবন বিমা ও সাধারণ বিমা সংস্থা গঠনের মূল উদ্দেশ্য ছিল জাতীয় অর্থনীতিতে উল্লেখযোগ্য ভূমিকা পালন, সমাজের প্রতি দায়বদ্ধতা পালন, বিমাকারিদের স্বার্থ সুরক্ষিত করা, সুষ্ঠু পরিষেবা নিশ্চিত করা সহ কর্মচারিদের চাকুরির নিরাপত্তা রক্ষা করা। জীবন বিমা ও সাধারণ বিমা সংস্থা দুটি জাতীয়করণের সেই উদ্দেশ্য সফল করতে সপ্রশংস কাজ করেছে ;

(৩) জাতীয়করণের পর থেকে উন্নতির হার ক্রমবর্ধমান থাকায় বিমাসংস্থা দুটির আজ বিপুল শ্রীবৃদ্ধি ঘটেছে, কেন্দ্রীয় সরকার জীবন বিমা ও সাধারণ বিমা সংস্থায় যথাক্রমে ৫ কোটি ও ১৯.৫ কোটি টাকা বিনিয়োগ করে এ পর্যন্ত লভ্যাংশ হিসাবে পেয়েছে যথাক্রমে ৬৬৬ কোটি, ৬৬৮ কোটি টাকা। সপ্তম পরিকল্পনায় জীবন বিমা সংস্থার অবদান হল ১২ হাজার কোটি টাকা, আর অষ্টম পরিকল্পনায় ৩০ হাজার কোটি টাকা, সামাজিক দায়বদ্ধতার কথা মনে রেখে সংস্থা দুটি তাদের বিনিয়োগযোগ্য অর্থের ৭০ থেকে ৭৫ শতাংশ বিনিয়োগ করে জনকল্যাণমূলক প্রকল্প ও অগ্রাধিকারভুক্ত শিল্পে। বিমাকারিদের গচ্ছিত অর্থের সুরক্ষা ও পরিষেবার প্রশ্নেও যে রাষ্ট্রায়ত্ত সংস্থা দুটি উল্লেখযোগ্য ভূমিকা পালন করেছে তার স্বীকৃতি আছে মালহোত্রা কমিটি সহ কর্তৃপক্ষের ও কেন্দ্রীয় সরকারের রিপোর্টে। জাতীয়করণের পূর্বে যেখানে কোনও ব্যক্তিমালিকানাধীন বিমা কোম্পানিতে বিমা-অর্থের দাবি অপূরীত থাকত ৪০ শতাংশেরও বেশি, সেখানে আজ রাষ্ট্রায়ত্ত জীবন বিমা সংস্থায় এই হার মাত্র ৩.৫ শতাংশ ;

এই সভা আরও মনে করে যে, মালহোত্রা কমিটির সুপারিশ অনুসারে যদি দেশি-বিদেশি বেসরকারি বিমা কোম্পানিগুলির এ দেশের বিমা বাজারের অবাধ অনুপ্রবেশ ঘটে, রাষ্ট্রায়ত্ত সংস্থা দুটির শেয়ার যদি বাজারে বিক্রয় করা হয় তাদের বিরাষ্ট্রীয়করণ করা হয় এবং জনকল্যাণমূলক ক্ষেত্রেও অগ্রাধিকারভুক্ত শিল্প থেকে সংস্থা দুটির বিনিয়োগ কমিয়ে আনা হয় তাহলে কর্মচারী ও বিমাকারিদের স্বার্থই শুধু ব্যাহত হবে না, সামাজিক উন্নয়নের কাজ ও দেশের অর্থনীতিও নিশ্চিতভাবে ক্ষতিগ্রস্ত হবে ;

অতএব, এই সভা উক্ত মালহোত্রা কমিটির সুপারিশগুলি প্রত্যাখ্যান করার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিমা ক্ষেত্রে সংস্কারের উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকার যে মালহোত্রা

কমিটি বসিয়েছেন, তার রিপোর্ট ৭ই জানুয়ারি প্রকাশিত হয়েছে। এই সুপারিশগুলি যা দেশের স্বার্থের পরিপন্থী। ১৯৫৬ সালে যে উদ্দেশ্য নিয়ে তদানীন্তন কেন্দ্রীয় অর্থমন্ত্রী শ্রী সি ডি দেশমুখ এই বিমা জাতীয়করণ করেছিলেন, এই সুপারিশের মধ্যে দিয়ে সেই উদ্দেশ্য ব্যাহত হবে। তাই আমরা এখানে যুক্ত ভাবে একটা মোশন উপস্থিত করছি এই সুপারিশগুলি কেন্দ্রীয় সরকার যাতে গ্রহণ না করেন। এই বিষয়ে আলোচনার পর আমি শেষে আমার বক্তব্য রাখব।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মালহোত্রা কমিটির রিপোর্টকে সামনে রেখে বিমার (এল আই সি, জি আই সি-র) উপর যে রিপোর্ট পেশ করেছেন, সেই রিপোর্টকে সামনে রেখে আজকে এই বিধানসভায় সর্বদলীয় একটা প্রস্তাব আলোচনার জন্য আনা হয়েছে। আমরা সব দলের পক্ষ থেকে মালহোত্রা কমিটি যে রিপোর্ট দিয়েছে, সেই রিপোর্ট গভীর ভাবে আমাদের উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে। মালহোত্রা কমিটি যে রিপোর্ট পেশ করেছে, আমরা মনে করি যে এই রিপোর্ট যদি সরকার সম্পূর্ণ ভাবে গ্রহণ করেন তাহলে তা হবে বিমা অধিগ্রহণ করার আগে যে উদ্দেশ্য ছিল এবং অধিগ্রহণ করার পর যে উদ্দেশ্য পরিলক্ষিত হল তা ব্যবহৃত হচ্ছে এবং যেভাবে গ্রোথ বা উন্নতি হয়েছে এবং তা জনগণের স্বার্থ যেভাবে কাজে লেগেছে, এইরকম একটা অবস্থায় আমরা সকলে মিলে এই মালহোত্রা কমিটির রিপোর্ট নিয়ে এখানে আলোচনা করছি। যদি সেই রিপোর্ট পরিপূর্ণ ভাবে গ্রহণ করা হয় তাহলে আগেকার সেই নীতির পরিপন্থী হবে।

আমরা তাই পশ্চিমবঙ্গ বিধানসভায় সমস্ত দলের পক্ষ থেকে একটা সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করার চেষ্টা করছি এবং সেই প্রস্তাবের ওপর এখন আলোচনা হচ্ছে। ১৯৫৬ সালে তৎকালীন অর্থমন্ত্রী সি ডি দেশমুখ যখন ইনসুরেন্সগুলি অধিগ্রহণ করেছিলেন তখন জীবন বিমা সংস্থার মোট পলিসির টাকার পরিমাণ ছিল—১,২২০ কোটি টাকা। সেই টাকার পরিমাণ আজকে বেড়ে এসে দাঁড়িয়েছে ১,৭৭,২৬৮ কোটি টাকায়। আজকে এল আই সি, জি আই সি, জেনারেল ইনসুরেন্স এবং অন্যান্য ইনসুরেন্সগুলি, প্রতিটি সংস্থাই সরকারের নানা উন্নয়নমূলক কাজের সঙ্গে, নানা উদ্যোগের সঙ্গে জড়িত হয়ে পড়েছে এবং আজকে ওরা বিভিন্ন ভাবে জাতিকে অর্থ সাহায্য করছে। এগুলি লসিং প্রোপোজিশন বা লসিং কনসার্ন নয়। যদি একটা সংস্থাও অলাভজনক হত, দেশের স্বার্থের পরিপন্থী হত তাহলে নিঃসন্দেহে সেটার বিষয়ে আমরা চিন্তা ভাবনা করতে পারতাম যে, সেটাকে প্রাইভেটাইজ করব কিনা। কিন্তু যেখানে এই বিমাসংস্থাগুলি চূড়ান্ত লাভজনক সংস্থা এবং যেখানে তারা তাদের কর্ম পদ্ধতির মধ্যে দিয়ে দেশের বিভিন্ন উন্নয়নমূলক কর্ম-কান্ডে একটা বড় ভূমিকা পালন করছে সেখানে তাদের বিষয়ে মালহোত্রা কমিটির সুপারিশ কার্যকর করা আমাদের সঠিক বলে মনে হচ্ছে না। আজকে আমাদের দেশের উদার অর্থনীতির কথা ভাবা হচ্ছে। উদার অর্থনীতির ভাবনা চিন্তা কেন আসছে? সরকারি ক্ষেত্রে আমাদের যে সমস্ত উদ্যোগগুলি রয়েছে সেগুলির মধ্যে অনেকগুলিকেই ১০,০০০ কোটি টাকা ভরতুকি দিয়ে চালাতে হচ্ছে। আজকে উদার অর্থনীতির ভাবনা এবং ধারণা সারা পৃথিবীর মানুষ গ্রহণ করেছে এবং করছে। অতএব একথা নিঃসন্দেহে বলার দরকার আছে যে, একটা কমপিটিটিভ মার্কেট-এ অবশ্যই প্রাইভেট এবং সরকারি সংস্থার মধ্যে একটা প্রতিযোগিতার সৃষ্টি হয়। সেই প্রতিযোগিতার মধ্যে দিয়েই একটা দেশের

অর্থনৈতিক বুনিয়াদ আরও শক্তিশালী হয়। আমাদের মনে হয়, আমাদের দেশেও সেটা হবে। সেই অবকাশ আমাদের সামনে আছে। কিন্তু যেখানে আমাদের সরকারি সংস্থাগুলি পুরোপুরি লাভজনক ব্যবসায় বা সংস্থায় পরিণত হয়েছে— যেমন এল আই সি, জি আই সি, জেনারেল ইনসুরেন্স, এই সংস্থাগুলি আজকে প্রচন্ড লাভে চলছে— সেই সংস্থাগুলি সম্বন্ধে মালহোত্রা কমিটি যে রিপোর্ট করেছে তা আমরা পুরোপুরি মেনে নিতে পারছি না। স্যার, আপনি জানেন মালহোত্রা কমিটি বল্‌ছে,—বিদেশি ব্যবসায়ীদের ইনসুরেন্সের ব্যবসায় আসতে দিতে হবে।

বিদেশি ব্যবসায়ীরা আমাদের দেশে ব্যবসা করছে না, এমন কথা নয়, তারা বিভিন্ন ক্ষেত্রে আমাদের দেশে ব্যবসা করছে। করুক, আরও করুক। তাতে আমাদের কোনও আপত্তি নেই। আমরা বাজার অর্থনীতিতে প্রবেশ করেছি, উন্মুক্ত করে দিয়েছি আমাদের দরজা। কিন্তু কোন কোন জায়গায় বিদেশি শিল্পপতিরা আসবেন তার জন্য কতগুলি ব্যবস্থা বা সরকারি বক্তব্য থাকা উচিত বলে আমি মনে করি। মালহোত্রা কমিটির রিপোর্টে এল আই সি, এবং জেনারেল ইনসুরেন্সকে বেসরকারিকরণের কথা বলা হচ্ছে। এবং জি আই সি-কে ভেঙে একটা রেগুলেটরি অথরিটিতে পরিণত করার কথা বলা হয়েছে। আরও বলা হয়েছে যে, নতুন কেউ যদি ব্যক্তিগত মালিকানায় ইনসুরেন্সের বিজনেস করতে আসে তবে তার মিনিমাম পেড আপ ক্যাপিটাল থাকতে হবে ১০০ কোটি টাকা। যে সমস্ত প্রোমোটার ইনসুরেন্সের ব্যবসায় আসবেন তাদের ক্ষেত্রে পেড আপ ক্যাপিটাল এর কথা বলা হয়েছে যে, কোনও সময়ই ৪০% -এর বেশি থাকতে পারবে না এবং ন্যূনতম পক্ষে ২৬%-এর কম থাকতে পারবে না। আরও বলা হয়েছে, এল আই সি, জি আই সি, এবং চারটে যে স্ট্যাটিউটরি কর্পোরেশন আছে সেগুলির মালিকানার পরিবর্তন করতে হবে। সেখানে সরকারের ৫০ ভাগ শেয়ার থাকবে।

[2-10 — 2-20 P.M.]

এল আই সি যেটা নাকি স্ট্যাটুটরি কর্পোরেশন তাকে কোম্পানিতে পরিণত করতে হবে এবং এল আই সি ও জি আই সির মূলধন মিনিমাম ২০০ কোটি টাকা থাকতে হবে আর ৫০ ভাগ সরকারের থাকবে, কিছুটা থাকবে কর্মচারিদের আর বাকিটা থাকবে জনসাধারণের। প্রোমোটার ছাড়া কোনও ব্যক্তি বা ইনস্টিটিউশনের ১ পারসেন্টের বেশি ইক্যুইটি শেয়ার থাকতে পারবে না। এই যে রেকমেননেডশন এটাকে আমি মনে করি আজকে ভারত সরকারকে এই জায়গায় এই ভাবনা-চিন্তায় বাধ্য করছে কোন কোন ক্ষেত্রে। ব্যাঙ্কের ক্ষেত্রে আমরা দেখছি সরকার এই ধরনের করবার জন্য বিভিন্ন ট্রেড ইউনিয়নকে ডেকে পাঠিয়েছিলেন দিল্লিতে। বহু ব্যাঙ্ক অলাভজনক হয়ে যাচ্ছে, ঠিকমতো কাজ করতে পারছে না। আমি আবার বলছি, সত্যি সত্যিই অলাভজনক হয়ে যাচ্ছে, সরকারি সংস্থাগুলি লাভে চলছে না। তখন প্রতিযোগিতার ক্ষেত্রে জয়েন্ট সেক্টর বিজনেসের উপর গুরুত্ব দিয়ে বিদেশি বাণিজ্য সংস্থা, ভারতীয় শিল্প সংস্থা অথবা এন আর আইয়ের সঙ্গে যৌথ ভাবে আসাকে স্বাগত জানাতেই হবে। কিন্তু যদি দেখা যায় যেখানে ব্যবসা পরিপূর্ণ মাত্রায় লাভজনক সেক্ষেত্রে আমাদের এই চিন্তা ভাবনা থেকে কিছুটা বিরত থাকার প্রয়োজন আছে। কিন্তু সাথে সাথে এইকথা বলতে

চাই সরকারি প্রস্তাবের সঙ্গে যেটা আজকে ইনস্টিটিউট অফ অক্টারিজের যিনি চেয়ারম্যান মিঃ জন মার্টিন তিনি বলেছেন, সারা পৃথিবী জুড়ে ইনসুরেন্স কোম্পানির উপর সরকারের বিরূপ প্রতিক্রিয়া হবে। কি রকম? ইনসুরেন্স যখন ম্যাচিওর্ড হয়ে যায় তখন তার টাকা তুলতে গেলে ভোগায়। সাধারণভাবে আমরা দেখছি, গ্রামের দিকে ইনসুরেন্সের প্রভাব কম, কিন্তু চিট্ ফান্ডগুলি সারা পশ্চিমবঙ্গে দখল করে নিয়েছে। এই সমস্ত চিট্ ফান্ডগুলি যেমন, পিয়ারলেস বহাল তবিয়তে ব্যবসা করছে, ভেরোনা বহাল তবিয়তে ব্যবসা করছে, ফেবারিট সেইরকমভাবে বহাল তবিয়তে ব্যবসা করছে। এছাড়া সারা পশ্চিমবাংলায় গ্রামে-গ্রামে বহু চিট্ ফান্ড তৈরি হয়েছে যারা সাধারণ মানুষের কাছ থেকে টাকা-পয়সা নিয়ে কিছু দিনের মধ্যেই লাল বাতি জ্বালিয়ে দিয়ে চলে যাচ্ছে।

আমি এই প্রস্তাবকে যেমন একদিকে সমর্থন করছি এল আই সি, জি আই সি এবং অন্যান্য ইনস্যুরেন্সগুলি যারা লাভজনক ব্যবসা করে সরকারকে প্রতিনিয়ত সাহায্য করছে বিভিন্ন ক্ষেত্রে সেক্ষেত্রে, যদি মালহোত্রা কমিটির রিপোর্ট মেনে নেওয়া হয় তাহলে ন্যাশনালাইজেশনের যে মূল উদ্দেশ্য ছিল সেই উদ্দেশ্য ব্যহত হবে। সাথে সাথে এইকথাগুলি মনে রাখতে হবে এম্মপার্টাইজ প্রফেশনাল স্কীম। এল আই সি সরকারি সংস্থা হলেও এখানে কাজ না করার প্রবণতা দেখা যায়, কারণ চাকরিতে যেহেতু নিরাপত্তা আছে। আজকে সরকারি ব্যাঙ্ক এবং বিদেশি ব্যাঙ্কের কাজের মধ্যে কত তফাৎ। প্রতিযোগিতার ক্ষেত্রে আসছে কিনা এটার জন্যই চাচ্ছি। আমরা যখন সরকারি সংস্থায় কাজ করি তখন আমরা মনে করি এখানে চাকরিতে যেহেতু নিরাপত্তা আছে সেহেতু কাজ না করে ঘুরে বেড়াই, আমাদের চাকরি যাবার সম্ভাবনা নেই। আমার সময় নেই, এই প্রস্তাবকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এখানে যে প্রস্তাব এসেছে আমি সেই প্রস্তাবকে সমর্থন জানিয়ে একটা কথা বলতে চাই। ১৯৫৬ সালে এল আই সি এবং জি আই সি জাতীয়করণ করা হয় এবং সেটা একটা উদ্দেশ্য নিয়েই জাতীয়করণ করা হয়েছিল। স্বাভাবিক ভাবেই এল আই সি এবং জি আই সি-র পারফরমেন্সটার প্রতি লক্ষ্য করি তাহলে এমন কোনও অভিযোগ আসতে পারে না বা আসেনা যে এল আই সি বা জি আই সি-র মাধ্যমে বিরাট ক্ষতি হচ্ছে। শুধু ক্ষতি নয়, যারা ইনস্যুরেন্স করেছেন তাদের কোনও সিকিওরিটি নেই, গ্যারান্টি নেই, সময় মতো আমানত পাচ্ছেন না এই অভিযোগ নেই। শুধু তাই নয় এল আই সি বলুন, জি আই সি বলুন এর মাধ্যমে আমাদের সরকারের বিভিন্ন প্রকল্পে বা বিভিন্ন উন্নয়নমূলক কাজের জন্য এখান থেকে টাকা নিয়ে কাজগুলি করার একটা সুযোগ আমরা বার বার পেয়ে থাকি এবং পেয়েছি। স্বাভাবিক ভাবেই এই যে মিঃ মালহোত্রা কমিটির সুপারিশ এই সুপারিশকে কোন মতেই আমরা মেনে নিতে পারি না, এবং কেন্দ্রীয় সরকার যাতে এটা না মানেন তার জন্য আমরা সোচ্চার হয়েছি এবং হব। আমাদের বক্তব্য হচ্ছে যে এই বেসরকারিকরণ অর্থাৎ বেসরকারি যারা জি আই সি, এল আই সি-র বেসরকারিভাবে উদ্যোগ নিয়ে করতে চান তাদের সুযোগ করে দেওয়া বিশেষ করে বিদেশিদের এটা কিছুতেই মেনে নেওয়া যায় না। কারণ সেই ইংরাজ বণিকের দলের কথা আমরা জানি, যারা আমাদের দেশে ১৭৫৭ সালে ব্যবসা করার নামে আমাদের দেশে এসে

কিভাবে ১৯২,১৯৪ বছর আমাদের স্বাধীনতাকে হরণ করেছিল এবং আমাদের দেশের আমরা সবাই অবগত আছি। আমাদের দেশের দীর্ঘ স্বাধীনতা আন্দোলন ইতিহাসে আমরা বার বার পেয়েছি। দেখেছি যে নিজেদের মুনাফা লোটার জন্য নিজেদের ব্যবসাকে বাড়াবার জন্য কিভাবে তারা আমাদের দেশে তাঁতীদের বুড়ো আঙ্গুল কেটে দেবার ইতিহাস আমরা ভুলতে পারি না। স্বাভাবিকভাবেই এর সঙ্গে দেশের স্বার্থের কথা জড়িয়ে আছে, এখানে দেশের স্বাধীনতা এবং সার্বভৌমত্বের প্রশ্ন রয়েছে। তাই আমি মনে করি বিদেশির হাতে এল আই সি বা জি আই সিকে কোনও মতেই দেওয়া যেতে পারে না। মালহোত্রা কমিশনের এই সুপারিশকে আমরা কোনও মতেই মেনে নিতে পারি না। স্বাভাবিকভাবেই যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী প্রবীর ব্যানার্জি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব হাউসে এসেছে, মালহোত্রা কমিটি যে সুপারিশ করেছে সেই সুপারিশ হচ্ছে এল আই সি এবং জি আই সি সহ বিভিন্ন বিমা কোম্পানিগুলি বেসরকারি হাতে দিয়ে দেওয়া। আজকে এই সভায় সকলের সঙ্গে আমি একমত হয়ে বলতে চাই যে, আমরা আমাদের দলের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে সুপারিশ করব যাতে মালহোত্রা কমিটির সুপারিশ মানা না হয়। কিন্তু সেই সঙ্গে সঙ্গে আর একটি কথা বলতে চাই—আজকে কিন্তু অহেতুক একটি ভীতি মানুষের মধ্যে ছড়িয়ে দেওয়া হচ্ছে, কারণ ১৯৫৬ সালের আগে পর্যন্ত এল আই সিই বলুন বা জি আই সি বলুন, বিভিন্ন নন-ব্যাঙ্কিং বিমা প্রতিষ্ঠানগুলি কিন্তু ব্যক্তিগত মালিকানাধীনই ছিল। ১৯৫৬ সালে তৎকালীন ভারত সরকারের অর্থমন্ত্রী সি ডি দেশমুখ ঐ সমস্ত প্রতিষ্ঠানগুলিকে জাতীয়করণ করেছিলেন। আজকে মালহোত্রা কমিটি যে সুপারিশ করেছেন ১৯৫৬ সালের আগের অবস্থায় ফিরে যাবার ব্যাপারে অবশ্যই তারসঙ্গে আমরা একমত হতে পারছি না। কিন্তু এটা নিয়েও আপনারা ডাঙ্কেলের মতো অহেতুক আতঙ্ক সৃষ্টি করছেন। সবদিকটা স্ক্রুটিনি করলে আপনারা দেখবেন, ভারত সরকার মানুষের স্বার্থেই এসব করতে চাচ্ছেন। বিমাশিল্পকে যখন জাতীয়করণ করা হয়েছিল তখন তার উদ্দেশ্য ছিল এবং সুফলটা গ্রামাঞ্চলে ছড়িয়ে দেওয়া। জনগণের টাকা যাতে সমাজ উন্নয়নের কাজে ব্যয় হতে পারে তার জন্য সেটা করা হয়েছিল। কিন্তু প্রশ্নটা এসেছে এই কারণে ঐ সুপারিশে বলা হয়েছে যে, এল আই সি বা জি আই সি ১০০০ টাকার বিমা আর করতে পারবে না, ১৫,০০০ টাকার নিচে বিমা করা যাবে না। এতে গরিব মানুষের ক্ষতি হবে, এরফলে গরিব মানুষ বিমা করতে পারবেন না। আজকে এল আই সি এবং জি আই সি উভয়েই সমাজকল্যাণমূলক নানা কাজে টাকা ব্যয় করছে। এল আই সি ৪০,৯৫৮ কোটি টাকা এবং জি আই সি ৩,৫৫৬ কোটি টাকা সোস্যাল ওয়েলফেয়ার খাতে খরচ করেছে। কাজেই তাদের ঐ প্রস্তাবের আমরা বিরোধিতা করছি। তবুও কেন্দ্রীয় সরকারই এটাকে জাতীয়করণ করেছেন, কিন্তু আপনারা নিজেরাই বলুন, পশ্চিমবঙ্গের বুকে ওয়ার্ক কালচার আছে? এখানে কোনও ওয়ার্ক কালচার নেই, এবং সেটা নেই বলেই আজকে ঐ সমস্ত কমিটি এই ধরনের সুপারিশ করছেন, বলছেন এগুলোকে ব্যক্তিগত মালিকানায় ফিরিয়ে দিতে হবে এবং তাতে অন্তত রেভিনিউটা আসবে। কিন্তু এটা সমর্থন করা যায় না। আজকে পশ্চিমবঙ্গে ওয়ার্ক কালচার নষ্ট করে দিয়েছেন। রাইটার্স

বিল্ডিংয়ে গেলে দেখবেন, কোনও কর্মচারী সময়ে অফিসে আসেন না। পশ্চিমবঙ্গের ব্যাঙ্কগুলির মধ্যে যেগুলো ব্যক্তিগত মালিকানাধীনে রয়েছে সেগুলোতে গেলে দেখবেন ট্রানজাকশনের কাজ কত দ্রুত হচ্ছে, কিন্তু ন্যাশনালাইজ ব্যাঙ্কগুলিতে কোনও কাজ হচ্ছে না, সেখানে শুধু ঝান্ডা ওড়াচ্ছেন, আন্দোলন করছেন। তারা আন্দোলন করবেন না সেটা বলছি না, কিন্তু পশ্চিমবাংলার বুকে এরফলে ওয়ার্ক কালচার নষ্ট হয়ে যাচ্ছে। আজকে প্রতিষ্ঠানগুলি যদি লস করে তাহলে কে তার দায়িত্ব নেবে? আপনারা বলেছেন—মালহোত্রা কমিটির সুপারিশ মানা হবে না, আমরাও সেই একই কথা বলছি। আমাদের দলের আই এন টি ইউ সি-র পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারকে ইতিমধ্যে জানিয়েও দেওয়া হয়েছে যে, আমরা এটাকে সমর্থন করতে পারছি না। কিন্তু আজকে পশ্চিমবঙ্গে যে সমস্ত চিট ফান্ড এবং অন্যান্য নন-ব্যাঙ্কিং প্রতিষ্ঠানগুলি চলছে সেগুলোর কাছে আপনারা নিজেদের বিকিয়ে দিয়েছেন। আজকে পিয়ারলেসের কোলে এই সরকার দোলে। আজকে পিয়ারলেসের টাকায় এই সরকার চলছে। আপনারা বলুন না কেন্দ্রীয় সরকারকে পিয়ারলেসকে ন্যাশনালইজড করা হোক এবং আমরা তা সমর্থন করব। আজকে সঞ্চয়নী থেকে শুরু করে ভেরোনা, ফেবারিট ইত্যাদি এই রকম নামে ছোট ছোট আরও অনেক সংস্থা রয়েছে এবং তারা গ্রামেগঞ্জে হাজার হাজার মানুষকে সেখানে টাকা রাখতে বলছে এবং বলছে যে আমরা স্বল্প সঞ্চয় এ টাকা রাখার জন্য মানুষকে উৎসাহিত করছি। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি, আমার এলাকায় এইরকম ৮ থেকে ১০টা চিট ফান্ড রয়েছে। তারা প্রথমে একটা বাড়ি দেখিয়ে বলছে এটা আমাদের অফিস এবং তারপর কৃষকদের কাছ থেকে টাকা নিচ্ছে কিন্তু কিছুদিন পরে দেখা যাচ্ছে তাদের বাড়িও নেই, সেই ম্যানেজমেন্টের ডাইরেক্টরও নেই, কিছুই নেই, মাঝখানে এইভাবে কৃষকদের টাকাগুলি মারা যাচ্ছে। আজকে এই ধরনের ওয়ার্ক কালচার, এই ধরনের সিস্টেম পশ্চিমবঙ্গে যদি চলতে থাকে তাহলে অবস্থা কোথায় গিয়ে দাঁড়াবে সেটা ভাবতে হবে। তাই যে কথা বলছি সেটা হল, আসুন আমরা পরস্পর পরস্পরের সঙ্গে কণ্ঠে কণ্ঠ মিলিয়ে মালহোত্রা কমিটি যে সুপারিশ করেছে সেই সুপারিশের সঙ্গে একমত হতে পারছি না ঠিকই, তা সত্ত্বেও আজকে আপনাদের বলতে হবে যে পশ্চিমবঙ্গের বুকে যে ধরনের ওয়ার্ক কালচার চলছে সেগুলি আমরা চলতে দেব না। পশ্চিমবঙ্গের মানুষ ভারতবর্ষের মানুষ যাতে ঠিকমতো কাজ করে সেগুলি আমরা দেখব। আর একটা কথা বলি, এই সমস্ত বিমা কোম্পানি যেগুলি আছে তারা যখন টাকা বিনিয়োগ করছে, সেখানে টাকা বিনিয়োগ করতে গিয়ে বিমা কোম্পানিগুলি যে টাকা ফেরত পাচ্ছে ফর সোস্যাল ডেভেলপমেন্ট সেই টাকাগুলিতে কিন্তু বিমা কোম্পানি খুব কম লাভে করছে। অথচ প্রাইভেট কোম্পানিগুলি বলছে ১৫ হাজার টাকার কম বিমা করতে পারবে না। সেইজন্য দেখা যাচ্ছে বড় বড় কোম্পানিগুলি যেমন টাটা, রিলায়েন্স, আই টি সি—এরা আজকে বিমা ব্যবসায় আসতে চাইছে। এইখানেই আমরা প্রতিবাদ করছি এবং আপনাদের সঙ্গে বলতে চাই, আমরাও কেন্দ্রীয় সরকারকে বলব যাতে মালহোত্রা কমিটির সুপারিশ আদৌ না মানা হয়। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী নির্মল দাস :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে এখানে মালহোত্রা কমিটি আমাদের প্রাক্তন রিজার্ভ ব্যাঙ্কের গভর্নর, তার নেতৃত্বে যে কমিটি বিমা ক্ষেত্রে বেসরকারিকরণ

করার ব্যাপারে যে সুপারিশ করেছেন আমি প্রথমেই তার বিরোধিতা করছি। এখানে যে প্রস্তাব আনা হয়েছে তা সমর্থন জানাচ্ছি। স্যার, আপনি জানেন, প্রকৃতপক্ষে ১৯৫৬ সালে এখানে আমাদের বিরোধীদলের এক বন্ধু বললেন যে তৎকালীন অর্থমন্ত্রী শ্রী দেশমুখ, তিনি যে জন্য এটা রাষ্ট্রীয়করণ করার কথা বলেছিলেন বা করেছিলেন বা উদ্যোগ নিয়েছিলেন তারা উদ্দেশ্য ছিল এই বিমা বিমাকারিদের স্বার্থ যাতে উপযুক্ত ভাবে ব্যবহৃত হয় এবং নতুন নতুন এমপ্লয়মেন্টের সুযোগ সৃষ্টি করে। আমরা দেখছি তখন প্রধানমন্ত্রী ছিলেন পন্ডিত জওহরলাল নেহেরু এবং তার অর্থমন্ত্রী বিমা রাষ্ট্রীয়করণ করলেন এবং আমাদের এখনকার প্রধানমন্ত্রী শ্রী পি ভি নরসিমা রাও এবং তার অর্থমন্ত্রী শ্রী মনমোহন সিং আজকে সেটাকে অবাধ বাণিজ্যের সুযোগের নামে বিদেশি শক্তিকে আমাদের দেশে আনার নাম করে গোটা ভারতবর্ষের লক্ষ লক্ষ মানুষ বা কয়েক কোটি মানুষ যারা বিমা ক্ষেত্রে নিজেদের জীবনকে সেখানে দায়বদ্ধ করে রেখেছে তাদের সর্বনাশ করার চেষ্টা করছেন। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনি জানেন, বাণিজ্য করার সুযোগে আমাদের দেশে ইস্ট ইন্ডিয়া কোম্পানি যখন এসেছিলেন তখন কি অবস্থা হয়েছিল। আমাদের বন্ধুদের স্মরণ রাখতে বলছি যে আপনারা মনে রাখুন আপনাদের অর্থমন্ত্রী কি সর্বনাশ করছেন। এই ইস্ট ইন্ডিয়া কোম্পানি আসার ব্যাপারে কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুর বলেছিলেন, " বণিকের মানদন্ড পোহালে শর্বরী দেখা দেবে রাজদন্ড রূপে"। আজকে যে অবাধ্য বাণিজ্য, মুক্ত অর্থনীতির নামে দরজা জানলা খুলে দিয়ে আপনারা বিদেশিদের অনুপ্রবেশ করাচ্ছেন এর দ্বারা কিন্তু আপনারা সর্বনাশ করছেন। আমরা জানি মালহোত্রা কমিটি—মালহোত্রা তিনি কে, তার নিজের শ্রেণী চরিত্র কি? তিনি ভারতবর্ষের স্টেট ক্যাপিটালিস্ট যারা তাদেরই প্রতিনিধি। কাজেই সঙ্গত কারণেই ঐ ৮ সদস্যের যে কমিটি, সেই কমিটি যে সুপারিশ করেছেন তারা সকলেই প্রকৃতপক্ষে পুঁজিবাদের প্রতিনিধিত্ব করেন এবং সাম্রাজ্যবাদীদের ছত্রছায়ায় আমাদের ভারতবর্ষের পুঁজিবাদকে বাঁচানোর জন্য চেষ্টা করেছেন সেটা আজকে লক্ষ্য করেছি, জেনারেল ইনস্যুরেন্সের অল ইন্ডিয়া অ্যাশোসিয়েশন, তারা এর প্রতিবাদ করেছেন। আজকে লক্ষ লক্ষ বিমা কর্মচারী, তারা আতঙ্কিত তাদের সর্বনাশ হয়ে যাবে তাদের চাকরি শেষ হবে।

যারা বিমা ক্ষেত্রে লগ্নি করেছে এবং যারা দায়বদ্ধতা রেখেছে তাদের সর্বনাশ হয়ে যাবে। মালহোত্রা কমিটির সুপারিশ কার্যকর করার মধ্যে দিয়ে আমাদের দেশে আমেরিকা সাম্রাজ্যবাদকে সাম্রাজ্য স্থাপন করার সুযোগ করে দেওয়া হচ্ছে। আলটিমেটলি ভারতবর্ষের অর্থনীতিকে কন্ট্রোল করার জন্য বিমাকে বেসরকারিকরণ করার সুযোগ করে দেবার চেষ্টা করা হচ্ছে। ওয়ার্ল্ড ইকনমিতে সাংঘাতিক সঙ্কট আছে। সেই সঙ্কটের হাত থেকে বাঁচার জন্য ভারতবর্ষের মতো বিরাট বাজারে যেখানে ৯০ কোটির মতো লোক বাস করে সেখানে আসার দরকার আছে। তারজন্য প্রকাশ্যে আই এম এফ-এর প্রেসারে অর্থমন্ত্রী মনমোহন সিং তিনি আবেদন করেছেন নরসীমা রাও-এর আনুকূল্য নিয়ে। সেইজন্য আমি কংগ্রেসি বন্ধুদের অনুরোধ করব আপনারা প্রেসার দিন, আপনারা চাপ সৃষ্টি করুন যাতে না এখানে এই জিনিস হতে পারে। কারণ এখানকার মাটিকে আপনারা চেনেন, সাম্রাজ্যবাদকে যেভাবে এখানে আনা হচ্ছে তাতে সাংঘাতিক অবস্থার সৃষ্টি হবে। আপনারা সর্বনাশ করবেন। অনেক সুযোগ আছে এর মাধ্যমে। অষ্টম পরিকল্পনায় ৩০ হাজার কোটি টাকার আজকে বিমার ক্ষেত্রে ব্যবসা হচ্ছে।

এখানে সোসাল জাসটিস আছে, সামাজিক যে কাজকর্ম আছে, উন্নয়নমূলক কাজকর্ম আছে সেইগুলিতে বিমার অর্থ ব্যবহার করে করার যে সুযোগ আছে সেই সুযোগ থেকে বঞ্চিত হব। সেইজন্য আমি এই প্রস্তাবকে সমর্থন করছি। মালহোত্রা কমিটির সুপারিশ ভারতবর্ষের শ্রমজীবী মানুষের, সাধারণ মানুষের জীবনযাত্রা ব্যাহত করবে, প্রতিহত করবে। বিমার স্বার্থে কর্মচারী বন্ধুরা যে আন্দোলনের ডাক দিয়েছে তা আমরা বিধানসভা থেকে সকলেই সমর্থন করব। আপনারা করবেন কিনা জানিনা। আমি রবীন্দ্রনাথের কথা দিয়ে আরম্ভ করেছিলাম, রবীন্দ্রনাথের কথা দিয়ে শেষ করছি। তিনি লিখেছেন "নাগিনীরা চারিদিকে ফেলিতেছে বিষাক্ত নিঃশ্বাস, শান্তির ললিতবাণী শোনাইবে ব্যর্থ পরিহাস, বিদায় নেবার আগে তাই ডাক দিয়ে যাই, দানবের সাথে সংগ্রামের তরে প্রস্তুত হতেছে যারা ঘরে ঘরে।" এই আমেরিকা সাম্রাজ্যবাদী দানবকে প্রতিহত করার জন্য ঘরে ঘরে তারা তৈরি হচ্ছে। এই কথা বলে প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য আমি শেষ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব আমাদের সামনে রবীনবাবু এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে আমি কয়েকটি কথা সভার সামনে রাখতে চাই। এই কথা ঠিক যে ১৯৫৬ সালে বিমা জাতীয়করণ করা হয়েছিল। আমাদের তৎকালীন অর্থমন্ত্রী মিঃ দেশমুখ এটা জাতীয়করণ করেছিলেন কয়েকটি মহত উদ্দেশ্য নিয়ে। সেই মহত উদ্দেশ্য সত্যই কার্যকর হয়েছে। দেশের মানুষ উপকৃত হয়েছে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। বিমা জাতীয়করণ করার অগে এটা ব্যক্তিগত মালিকানায় চলত। অনেক সময় দেখা গিয়েছে ব্যক্তিগত মালিকানায় চলাকালীন যারা বিমা করেছিল তারা সময় মতো টাকা পায়নি বর্তমানে চিট ফান্ডগুলি যেভাবে চলছে সেই ভাবে চলত জাতীয়করণ করার আগে। জাতীয়করণ করার পরে সেই অবস্থায় আমূল পরিবর্তন হয়েছে, এতে লগ্নি অনেক গুণ বেড়েছে, অনেকে জীবন বিমা, সাধারণ বিমার আওতায় এসেছে। শুধু তাই নয় আমার পূর্ববর্তী বক্তারা পরিষ্কার করে বলেছেন এল আই সি, জি আই সি হাজার হাজার কোটি টাকা সরকারের বিভিন্ন উন্নয়নমূলক কাজে সপ্তম এবং অষ্টম পরিকল্পনায় বিনিয়োগ করা হয়েছে। এর প্রধান দুটি উদ্দেশ্য আছে। একদিকে যেমন সাধারণ মানুষ যারা বিমা করতে যান, জীবন বিমা হোক গাড়ির ইনসিয়োরেন্স হোক, আগুনের ইনসিয়োরেন্স হোক, যে কোনও ইনসিয়োর হোক চুরি-ডাকাতি ইত্যাদির ক্ষেত্রেও অধিকাংশ মানুষকে ইনসিয়োর কোম্পানি সুযোগ-সুবিধা নিরাপত্তা দিয়েছে অন্য দিকে তেমন অন্য দিকে প্রচুর অর্থ প্রিমিয়াম হিসাবে পেয়ে সেই টাকা সরকারের উন্নয়নমূলক কাজে বিনিয়োগ করেছে।

যার ফলে অনেক উন্নতি ভারতবর্ষের ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি এবং সেজন্যই আমরা রবীনবাবুর সঙ্গে একমত। মালহোত্রা কমিটি যে রিপোর্ট করেছেন, এই বিমা কোম্পানিগুলো, এল আই সি, এবং জেনারেল ইনসুরেন্স কোম্পানিগুলো যাতে বেসরকারি সংস্থাগুলো এই ধরনের ব্যবসা করতে পারে তারজন্য যে সুপারিশ করেছেন, সাধারণ ভাবে আমরা তার বিরোধিতা করছি। কিন্তু তার সাথে সাথে একটা জিনিস আমরা মনে করিয়ে দিতে চাই, একটু পরে এখানে ডাঙ্কেল প্রস্তাব নিয়ে আলোচনা হবে। আমরা জানি, ডাঙ্কেল নিয়ে যখন আলোচনা হয় তখন ইনসুরেন্স ডাঙ্কেল প্রস্তাবের মধ্যে দিয়ে। ভারত সরকার পরিষ্কার করে খোলা মনে তাদের জানিয়ে দিয়েছে। ইনসুরেন্স লাইফ ইনসুরেন্স কর্পোরেশন বা

জেনারেল ইনসুরেন্স-এর ক্ষেত্রে সান্ডে পত্রিকায় ১৬-২২ শে জানুয়ারির মধ্যে কি বলেছে তা আমি একটু পড়ে শোনাচ্ছি Contrary to fears, Indian negotiators did not agree to open the Indian Insurance sector to outsiders. But last week, to chorus of protests from trade unions, the R.N. Malhotra Committee strongly recommended opening the insurance industry to private sector, Indian and foreign. এবং আমরা ভারতবর্ষের বাণিজ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করে যতটুকু জানতে পেরেছি, তাতে একমাত্র মেরিন ইনসুরেন্স ছাড়া অন্য কোনও ক্ষেত্রে লাইফ ইনসুরেন্স বা জেনারেল ইনসুরেন্স এর অন্যান্য ক্ষেত্রে, যে কোনও জায়গায় হোক, অভারতীয় শিল্প প্রতিষ্ঠানকে বেসরকারি শিল্প প্রতিষ্ঠানকে এই ব্যবসা করতে দেওয়া হবে না। এই আশ্বাস আমরা পেয়েছি। সুতরাং আমাদের মনে হয়, অযথা আতঙ্কিত হবার সম্ভাবনা আছে বলে আমার মনে হয় না এবং আতঙ্কিত আমাদের না হওয়াই উচিত। এখন পর্যন্ত দেখছি, নানা ধরনে চিট ফান্ডের কথা এখানে মাননীয় সদস্যরা বলেছেন। এই কথাটা ঠিক, আপনারা জানেন যে, এল আই সি এবং জেনারেল ইনসুরেন্স কোম্পানিগুলো যে ব্যবসা করছে তাতে শহরভিত্তিক। গ্রামাঞ্চলে অধিকাংশ গরিব মানুষ আছেন, তাদের কতজন ইনসুরেন্স করেছেন? জেনারেল ইনসুরেন্সের কথা তো একেবারেই ওঠে না। জেনারেল ইনসুরেন্স গাড়ির ক্ষেত্রে, দাঙ্গা-হাঙ্গামা হলে, বাড়িঘর আগুনে পুড়ে গেলে বা যেখানে এই রকম কিছুর সম্ভাবনা আছে, সেখানে ইনসুরেন্স করেন। গ্রামের মানুষ, যাদের দুবেলা খাওয়া জোটে না, যাদের আয়ের টাকার সবটাই খেতে পরতে চলে যায় তারা এই জেনারেল ইনসুরেন্স বা অন্য ইনসুরেন্স করবে কি করে? সুতরাং এই ইনসুরেন্স, লাইফ ইনসুরেন্স বা জেনারেল ইনসুরেন্স সেগুলো গ্রামাঞ্চলে ছড়িয়ে যেতে পারেনি। গ্রামাঞ্চলে নানা ধরনের চিট ফান্ড, ওভারল্যান্ড ইত্যাদি যেগুলো আছে তারা সেখানে কাজ করছে। তারা গ্রামাঞ্চলের সাধারণ মানুষের কাছ থেকে টাকা নিচ্ছে। এই সমস্ত ইনসুরেন্স এল আই সি বা জেনারেল ইনসুরেন্স এদের হাতে গ্রামেগঞ্জে পৌঁছুতে পারছে না। প্রাইভেট অর্গানাইজেশনগুলো গ্রামাঞ্চলে যেভাবে কাজ করছে, সরকারি সংস্থাগুলোর পক্ষে সেইভাবে কাজ করা সম্ভব নয়। মালহোত্রা কমিটির সুপারিশকে গ্রহণ না করবার জন্য আমরা সুপারিশ করেছিলাম। কিন্তু সাথে সাথে আমরা জি আই সি এবং এল আই সি যাতে কলকাতার মধ্যে সীমাবদ্ধ না থাকে সেটাও দেখতে হবে। একটু আগে এখানে একজন বলছিলেন যে, মালহোত্রা কমিটির সুপারিশের মধ্যে এটা বলা হয়েছে যে ১৫ হাজার টাকার কম ইনসুরেন্স করা যাবে না। দেশের মধ্যে এমন অনেক মানুষ আছে যাদের বছরে ১৫ হাজার টাকা ইনকাম নেই, তাদের বছরে ৫০০-৬০০ টাকা প্রিমিয়াম দেবার ক্ষমতা নেই। এটা অসম্ভব ব্যাপার। সুতরাং একদিকে আমরা মালহোত্রা কমিটির রিপোর্টকে যেমনভাবে গ্রহণ না করার সুপারিশ করছি তেমনি ভাবে আমাদের আবার দেখতে হবে যাতে এই এল আই সি এবং জেনারেল ইনসুরেন্স কোম্পানি তাদের ব্যবসাকে গ্রামাঞ্চলের মানুষের আওতার মধ্যে আনতে পারেন। সেদিকে আমাদের বিশেষভাবে নজর দিতে হবে। আমার দেখছি যে আমাদের মধ্যে প্রত্যেক ব্যাপারে একটা অনীহা আছে। আমরা কোনও কম্পিটিশনের মধ্যে যেতে চাই না। কোনও কম্পিটিশন-এর ব্যাপারে, যেমন, বেসরকারি সংস্থার সঙ্গে কোনও কম্পিটিশনের কথা যখনই উঠছে, তখনই আমরা ভয়ে পিছিয়ে আসি। আমরা কম্পিটিশনে যেতে সাহস রাখি না।

[2-40 — 2-50 P.M.]

এই জিনিসটা খুবই খারাপ জানি কিন্তু তবুও বলছি প্রাইভেট অর্গানাইজেশনের সঙ্গে সরকারি সংস্থা এল আই সি থাকুক। একটা প্রাইভেট অর্গানাইজেশনও থাকবে, সরকারি সংস্থা এল আই সিও থাকবে। এল আই সির যদি সে রকম কর্মদক্ষতা থাকে, কাজ করবার পরিবেশ যদি সৃষ্টি করতে পারে এবং ট্রেড ইউনিয়ন যদি গড়ে তুলতে পারে তাহলে নিশ্চয় ভয়ের কারণ নেই। আসুক না প্রাইভেট অর্গানাইজেশন, তাতে তো কোনও ক্ষতি নেই এইরকম কম্পিটিশন তো থাকা ভালো। ইন্ডিয়ান এয়ারলাইন্স কর্পোরেশনের সাথে সাথে যেমন সাহারা, মোদি প্রভৃতি বেসরকারি সংস্থা প্রতিযোগিতায় নেমেছে, সেক্ষেত্রে ইন্ডিয়ান এয়ারলাইন্স যদি তার চালানোর ক্ষমতা আরও বেশি করে দেখাতে পারে এবং সেক্ষেত্রে বেসরকারি সংস্থাকে যদি হারাতে পারে তাহলে তো কোনও ক্ষতি নেই। সেক্ষেত্রে তো সাহারা মোদি, দামানিয়া ইত্যাদি সংস্থাগুলো উঠে যাবে। সুতরাং কম্পিটিশন তো থাকা ভাল এতে ভয়ের তো কারণ নেই। মালহোত্রা কমিটির সুপারিশকে সরাসরি গ্রহণ করতে না করার জন্য যে প্রস্তাব এসেছে তাতে আমি সমর্থন জানাচ্ছি, কিন্তু সাথে সাথে এই কথা ও বলছি যে প্রাইভেট অর্গনাইজেশন থাকলে কম্পিটিশন তো আরও ভাল হবে এবং এতে ভয়ের তো কোনও কারণ নেই।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই ধন্যবাদ জানাচ্ছি এই কারণে যে মালহোত্রা কমিটির সুপারিশ কেন্দ্রীয় সরকার যাতে গ্রহণ না করেন সেইজন্য বিভিন্ন দৃষ্টিভঙ্গি থাকা সত্ত্বেও এই বিধানসভায় সমস্ত দলের পক্ষ থেকে একটা ঐক্যবদ্ধ প্রস্তাব আনা হয়েছে। দৃষ্টিভঙ্গির পার্থক্য থাকা সত্ত্বেও আমরা এই ব্যাপারে যে একমত হতে পেরেছি এটা খুব ভাল কাজ। এরপরে রবীনবাবু তার জবাবি ভাষণে বলবেন, আমি তারমধ্যে যাচ্ছি না, অল্প পরিসরে আমি বলছি। এর উপরে অন্যান্য সদস্যরাও বলেছেন। এই কমিটির সুপারিশ কি আছে তার পরিপ্রেক্ষিতে আমি বলতে চাই যে, ওই যে কথাটা কয়েকবার এসেছে গ্যাট-এর পেছনেও গ্যাট আছে। অর্থাৎ কেন্দ্রীয় সরকার যে অর্থনীতি নিয়েছেন তাতে আন্তর্জাতিক অর্থ ভান্ডার থেকে অর্থ নেওয়ার ফলে তার নির্দেশেই কাজ করতে হচ্ছে আজকে এত প্রাইভেট সেক্টর বাইরের লোকদের দেওয়া হচ্ছে কেন? এর একমাত্র কারণ হচ্ছে কেন্দ্রীয় সরকার আই এম এফের শর্ত মেনে নিয়েছেন এবং তাদের শর্ত মেনে নিয়ে সরকার কাজ করছেন। তাদের শর্ত হচ্ছে যে আমাদের যা কিছু লাভ হচ্ছে সেগুলো দিয়ে দিতে হবে এবং যেখানে লোকসান হচ্ছে সেগুলো তুলে দিতে হবে। কেন লোকসান হচ্ছে আমি তারমধ্যে যাচ্ছি দেশ স্বাধীন হবার পর ১৯৫৬ সালে এল আই সি এবং জি আই সি ন্যাশলাইজেশন হল। সেই সময়ে কতগুলি প্রাইভেট সেক্টর ইন্ডাস্ট্রি হয়েছিল। তখন দেশকে উন্নত করার জন্য কতগুলো জিনিস করার দরকার ছিল, ক্যাপিটাল ফাউন্ডেশনের বিশেষ দরকার ছিল। তাতেই এল আই সি, জি আই সি ন্যাশনালাইজেশন করা হল। তারপরে ব্যাঙ্ক ন্যাশনালাইজেশন করা হল। যা নিয়ে কংগ্রেসের মধ্যে একটা গোলমাল দেখা দিল এবং সঞ্জীব রেড্ডি কংগ্রেস ছেড়ে দিয়ে অন্য দলে যোগ দিলেন। গিরির নির্বাচনকে কেন্দ্র করে এটা ঘটল। এই সময়ে কিছু কিছু বড় ইন্ডাস্ট্রি গড়ে উঠেছিল। কিন্তু তারমধ্যে একটা গোলমালও ছিল এবং এরদ্বারা ক্যাপিটাল ফাউন্ডেশন হতে পারেনি। তবে এতদ্বারা আমাদের দেশের

গ্রামের গরিব মানুষের হাতে বাড়তি পয়সা থাকে নি, ক্রয় ক্ষমতাও থাকে নি। এই কারণে যে, তাদের সঠিকভাবে জমির সঙ্গে কোনও সম্পর্ক ছিল না। জমি বড় বড় জমিদারদের হাতে রাখা থাকত। এরফলে রুর‍্যাল ইন্ডাস্ট্রি এবং অ্যাগ্রো ইন্ডাস্ট্রি যতটা প্রসার ঘটানোর দরকার ছিল সেটা করতে পারে নি। না করার ফলে যেটা হয় যে ক্রমাগত ট্যাক্স ইত্যাদি চাপিয়েও যখন ফল পাওয়া গেল না তখন ধারের পর ধার এই হল। আজকে আমাদের দেশে যারা মালিক শ্রেণী আছেন, শাসক শ্রেণী আছেন একটা জিনিস তারা দেখছেন—ক্যাপিটাল ফর্মেশন মোটামুটি হয়ে গেছে, যেমন এল আই সি, জি আই সি ব্যাঙ্ক ক্যাপিটাল মার্কেটে ঢুকতে হবে, সেই কারণে মালহোত্রা কমিটি প্রাইভেটাইজেশন শুধু আমাদের দেশের চাপে নয়, বাইরের চাপে, বাইরের দরজা খুলে দিয়েছেন, এবং সেই কারণে তারা পাবলিক সেক্টারে একটার পর একটা তালা দিয়েছেন, বন্ধ করে দিচ্ছেন। কতকগুলি লোক দেখানোর ব্যাপার করছেন, কায়দা করছেন যেমন হচ্ছে কয়েকটি ইন্ডাস্ট্রিয়াল কমিটি আছে সেইগুলির মিটিং করছেন এবং কোনও আলোচনা ইত্যাদি না করে নিষ্পত্তি না করে সিদ্ধান্ত করে দিচ্ছেন যে এইগুলি উঠে যাবে। সম্প্রতি ইঞ্জিনিয়ারিং কমিটি, কনসালটেটিভ কমিটির সেখানে সিদ্ধান্ত হয়েছে যে সাইকেল কর্পোরেশন তুলে দিতে হবে ভারত ব্রেকস অ্যান্ড ভালভস তুলে দিতে হবে, এই রকম বড় ৮টি কারখানায় তাদের ভাগ্য ঝুলছে এই রকম তারা করছেন। এবং সেদিক থেকে যাদের কাছ থেকে টাকা নিচ্ছেন এরা কোটি কোটি টাকার ঋণে জর্জরিত, তারা এখন এই দাবি তুলেছেন তোমাদের দেশের বিভিন্ন মার্কেটে আমার দখল চাই, আমাকে ঢুকতে দাও। সেটা হচ্ছে কমোডিটিস মার্কেট কনজিউমার গুডস ; ম্যানুফ্যাকচারিং মার্কেটে যেখানে বড় বড় কারখানা আছে, সেখানে আমি নিজে যাব নাহলে প্রাইভেটের হাতে দিয়ে দাও। আর হচ্ছে মানি মার্কেট এল আই সি, জি আই সি, ব্যাঙ্ক ইত্যাদি যেগুলি আছে, এইটা হচ্ছে মূল নীতি। যার ফলে মালহোত্রা কমিটি এসেছে। সেটা যদি আমরা ধরতে না পারি, সেটা যদি দেখতে না পারি তার বিরুদ্ধে যদি প্রতিবাদ না হয়, তাকে যদি ওরা সংশোধন না করেন, ওরা যদি অন্য নীতি প্রতিষ্ঠা না করেন, ওরা যেটা নিচ্ছেন তার পরিপন্থী তাহলে এটা কত দূর পাস করে কতটা কার্যকর হবে আমি জানি না। তবে এটা পাস করা উচিত, নিশ্চয় এটা ভাল প্রস্তাব যে প্রস্তাব আছে। অন্য যেটা হচ্ছে সেটা হচ্ছে, যেটা অতীশবাবু বলেছেন এটা দেখবেন কমিটির সুপারিশ আছে, সোশ্যাল সিকিউরিটি খাতে টাকা কম দেওয়া হচ্ছে, স্টেট গভর্নমেন্টের খাতে যে টাকা দেওয়া হত সেটা কম দেওয়া হচ্ছে, স্মল সেক্টার খাতে যে টাকা দেওয়া হত সেটা কমিয়ে দেওয়া হচ্ছে, আস্তে আস্তে বড়দের টাকা দিয়ে দাও সেই সমস্ত সুপারিশ আছে। জীবন বিমার ক্ষেত্রেও তাই যাদের হাতে যত পয়সা বেশি তারা যাতে অ্যাডভান্টেজ নিতে পারে সেই রকম সব আছে, এইটা হচ্ছে তাদের দৃষ্টিভঙ্গি যে দৃষ্টিভঙ্গি থেকে এই রিফর্মসটা এসেছে। সবটাই হচ্ছে ক্যাপিটাল ফর্মেশন, ক্যাপিটাল বেস বাড়াতে চায়, ক্যাপিটাল বেস বাড়াবার জন্য বাইরের দেশ থেকে বাইরের লোককে আনবার দরকার হয় না। ক্যাপিটাল বেস বাড়তে পারে যদি আমার দেশে ল্যান্ড রিফর্মস হয়, গ্রামের মানুষ শতকরা ৭০ ভাগ তারা যদি খেতে পারে, তাহলে যদি সারপ্লাস মানি হয়, তারা যাতে টাকা জমাতে পারে জমাতে শেখে তারজন্য যেতে হবে, আরও ব্রাঞ্চেস আরও ব্যাঙ্ক করতে হবে, এবং অ্যাগ্রো ইন্ডাস্ট্রিস করতে হবে। আমরা যেটা দেখছি ওদের রিপোর্টে ৩৬ হাজার কোটি টাকা ব্যাঙ্ক আমানত বাড়িয়েছে সেটা হচ্ছে বড় বড় লোকেদের এবং তার থেকেই সিদ্ধান্ত নিয়েছেন

ব্যাঙ্কগুলির লোকসান হচ্ছে, ব্যাঙ্ক তুলে দিতে হবে। এখানে সেটা বলতে পারছেন না
এখানে লোকসান হচ্ছে, সেই কারণে এই যে সুপারিশ মালহোত্রা কমিটির সেই সুপারি
শুধুমাত্র যে প্রাইভেটাইজেশন করবে তা নয়, শুধু আমার দেশের প্রাইভেট মালিকদের
অন্যদের ডেকে আনবে নয় যেটুকু বেস যেটুকু পজিটিভ গেইনস এল আই সি, জি আই সি
নিয়ে হয়েছে তারা অর্জন করেছেন সেটুকু নষ্ট করে দেবে। এটা হচ্ছে আরও ভয়ঙ্কর ব্যাপার
অন্য ব্যাপার হচ্ছে যদি ভাল করতে হয়, এখানে আমরা দেখলাম রিপোর্টের মধ্যে আছে
জাপানি স্কীম ফলো করো, নানান রকম করো, এই রকম নানান রকমের আছে, এখন এ
যদি ভাল করতে হয় লোকের পারফরমেন্সের দিক থেকে, কাজের ধারার দিক থেকে আর
ইমপ্রুভমেন্ট দরকার। সেটা করতে যেটা প্রয়োজন সেটা হচ্ছে কর্মচারিদের যে সব সংগঠ
আছে তাদের সঙ্গে একটু বসা দরকার, তাদের কথা শোনা দরকার। আমাদের দেশে অনে
অর্থনীতিবিদ আছেন তাদের সঙ্গেও বসা দরকার।

[2-50 — 3-00 P.M.]

তাদের নিয়ে আলোচনা করা দরকার। আমাদের দেশের রাজ্যগুলি এর সঙ্গে ইনভলভ
কারণ আমরা এর থেকে কিছু কিছু টাকা পাচ্ছিলাম। আমি জানি বাটায় যখন লক-আউ
হয়েছিল, তখন যিনি এল আই সির অফিসার প্রতিনিধি হিসাবে সেখানে ছিলেন, তিনি বা
কোম্পানি যা বলতেন তিনিও তাই বলতেন। কারণ এল আই সি-র প্রচুর টাকা খাটা
বাটায়। সেইজন্য ম্যানেজমেন্টটাকে ডেমোক্রেটাইজড করা দরকার। যদি সেইভাবে সেটা হ
তাহলে এল আই সি বা জি আই সির যে ফেলিওরস আছে সেগুলোর উন্নতি হবে, ত
নাহলে যে সমস্ত ত্রুটি আছে সেগুলোকে কন্ট্রোলিং করা যাবে না। ফলে এল আই সি, জি
আই সি প্রাইভেট সেক্টরে চলে যাবে। যেমন, ব্যাঙ্কের ক্ষেত্রে করেছেন, প্রাইভেট সেক্টর ব্যাঙ্কে
কেউ যদি একটা শেয়ার কেনেন, তাহলে তিনি ১০টা ভোটের অধিকারী হবেন এবং এ
আই সি ও জি আই সি-র ক্ষেত্রেও তারা সেই রকম ভাবছে। কম টাকা দিয়ে কন্ট্রোলি
অথরিটি এবং কন্ট্রোলিং পাওয়ার যাতে বেশি করে পাওয়া যায় সেই ব্যবস্থা ব্যাঙ্কের ক্ষে
হয়েছে এবং এল আই সির ক্ষেত্রেও তাই হতে চলেছে। সুতরাং সেদিক থেকে স্বাভাবিকভাবে
কর্মচারির সংখ্যা অনেক কমে যাবে এবং যেটা দরকার ছিল এবং যেটা অতীশবাবু বলেছে
এটাকে আরও এক্সপানশন করা দরকার ছিল। গ্রামে অনেক ছোটখাট প্রতিষ্ঠান আছে, য
জি আই সি-র রেটটাকে কার্টেইল করা যায়, তবে সেই ছোট ছোট আর্থিক প্রতিষ্ঠানগুলো
সুবিধা নিতে পারে। সুতরাং এমন একটা গুরুত্বপূর্ণ বিষয়ে কেন্দ্রীয় সরকারের উচিত ন
কমিটির এই সুপারিশকে মেনে নেওয়া। তাই এই বিষয়টাকে নিয়ে পার্লামেন্টে বিশদভাবে
আলোচনা করা উচিত, কর্মচারী যেসব সংগঠন আছে তাদের সঙ্গে আলোচনা করা উচিত
আমাদের যে সমস্ত এক্সপার্ট আছেন, এবং প্রবীণ যে সমস্ত অর্থনীতিবিদ আছে, তাদের সঙ্গে
এই ব্যাপারে কথা বলা উচিত এবং রাজ্য সরকারের সঙ্গেও কথা বলা উচিত। আমার শে
কথা হচ্ছে, বিরোধীদের সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গির তফাত থাকা সত্ত্বেও আমাদের কংগ্রে
বন্ধুরা এবং অন্যান্য যারা আছেন তারা এই প্রস্তাবের সঙ্গে সহমত পোষণ করেছেন, সেইজন্য
আমি তাদের ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী রবীন দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ধন্যবাদ জানাচ্ছি শোভনদেববাবু, য়াকুব সাহেব, প্রবীরবাবু, নির্মলবাবু, অতীশবাবু এবং সব শেষে মন্ত্রীমহাশয়কে। যে প্রস্তাব এখানে যুক্তভাবে উপস্থিত করা হয়েছে, সেই প্রস্তাবকে তারা সমর্থন জানিয়েছে। আমরা যে প্রস্তাব এখানে উপস্থিত করেছি তার মূল উদ্দেশ্য হচ্ছে আমাদের দেশে, বিশেষ করে অর্থনৈতিক কাঠামোর পুনর্বিন্যাসের নামে যেভাবে বিভিন্ন সংস্থা আই এম এফ ও বিশ্বব্যাঙ্কের প্রেসক্রিপশন মনে সুপারিশ আকারে উপস্থিত করা হয়েছ তার বিরোধিতা করা। আর এন মালহোত্রাকে এই জন্যই নিয়োগ করা হয়েছে এবং তার নেতৃত্বেই ১৯৯৩ সালের এপ্রিল মাসে এই কমিটি গঠিত হয় সমীক্ষা করার জন্য এবং কয়েক মাসের মধ্যেই তিনি তার সুপারিশ হাজির করলেন। আমাদের ভাবতে অবাক লাগে এই বি-রাষ্ট্রীয়করণ কার স্বার্থে? এমন একটা লাভজনক সংস্থাকে বি-রাষ্ট্রীয়করণ করে বেসরকারি হাতে তুলে দেওয়া ঠিক নয়। আমি বলছি শুধু একটা লাভ জনক সংস্থা নয়, এটা নিশ্চয়ই উল্লেখযোগ্য যে ১৯৫৬ সালে সি ডি দেশমুখ, অর্থমন্ত্রী হিসাবে জাতীয়করণের প্রস্তাব উত্থাপন করে বললেন এই বিমা, সাধারণ বিমা, ব্যাঙ্ক এইগুলো সব পরিষেবামূলক সংস্থা। পরিষেবার দিকটাকেও আমাদের এড়ালে চলবে না এটা, আমাদের দৃষ্টি থেকে। পরিষেবা মূলক সংস্থাগুলো উপর আক্রমণ সম্পর্কে এরপরে আলোচনা হবে। সেখানে এই গ্যাট চুক্তিতে এই পরিষেবার উপরও আঘাত আসছে। এই সব সংস্থার উপর আক্রমণটা হচ্ছে আমাদের কাছে, আমাদের দেশের সামনে যেটা যন্ত্রণা দায়ক। এইগুলো হচ্ছে শুধু কমপিটিশন এর প্রশ্ন নয়, কমপিটিশন হবে। লক্ষ্যটা কি, কার হাতে যাবে? এখানে নিশ্চয়ই আমাদের উল্লেখযোগ্য যে কার্লো হিলস যিনি ট্রেড রিপ্রেজেন্টেটিভ হিসাবে ভারতে এসেছিলেন, তিনি এসে থ্রেট করেছিলেন তিন বছর আগে। ভারতে এসে কার্লো হিলস এই জীবন বিমাকে বিদেশিদের কাছে তাদের বাজারকে উন্মুক্ত করার হুমকি দিয়েছিলেন। আমাদের এটা আরও বেশি ভাবতে হচ্ছে এই সময়ে যে, মালহোত্রা সাহেব তারা এই সুপারিশের মধ্যে দিয়ে কার্লো হিলসের হুমকির কাছে মাথা নত করলেন, জীবন বিমা, সাধারণ বিমা তার দ্বারকে উন্মুক্ত করে দেওয়া হচ্ছে এই মাল্টি ন্যাশনালদের কাছে, বিদেশিদের কাছে, একচেটিয়া পুঁজিপতিদের কাছে। অথচ ৫৬ সালের আগে এই লগ্নিকারীরা যারা লগ্নি করবার জন্য এসেছিলেন, তাদের উপর কি দারুণ নির্যাতন করা হয়েছিল, তাদের প্রতি কি অবিচার করা হয়েছিল, এটা তো আমাদের অজানা নেই। এখানে একজন মাননীয় সদস্য বললেন, সমর্থন করতে গিয়ে বললেন যে এর ক্ষেত্রে কি লক্ষ্য, লাভ? আমরা তো জানি, বেসরকারি মালিক, তাদের একমাত্র উদ্দেশ্য হচ্ছে মুনাফা, আরও মুনাফা, আরও মুনাফা, সমাজের প্রতি কোনও দায়বদ্ধতা তাদের নেই। প্রথমে জাতীয়করণের উদ্দেশ্য ছিল জাতীয় অর্থনীতিতে যোগ্য ভূমিকা পালন করা, সমাজের প্রতি দায়বদ্ধতা পালন করা বিমাকারীদের স্বার্থে সুরক্ষা করা, সুষ্ঠু পরিষেবাকে নিশ্চিত করা, কর্মচারিদের চাকরির নিরাপত্তা রক্ষা করা, এই উদ্দেশ্য সফল করতে জীবন বিমা এবং সাধারণ বিমা সংস্থা দুটি সপ্রশংস কাজ করেছে, এটা শুধু আমাদের কথা নয়, সংসদের বিভিন্ন কমিটি, অ্যাসিয়োরেন্স কমিটি, এস্টিমেটস কমিটি, তারা ও বারবার এসে এই জীবন বিমা, সাধারণ বিমার কর্মচারিদের প্রশংসা করেছিলেন, যেটা একটু আগে উল্লেখ করলেন প্রবীর বাবু। তিনি স্বীকার করেছেন সবটা দেখেননি। তিনি ওয়ার্ক কালচারের কথা বললেন যে সপ্রশংস উদ্যোগ এই জীবন বিমার সঙ্গে যুক্ত কর্মীদের রয়েছে, তাদের উদ্যোগের ফলেই ইনভেস্টমেন্টের পরিমাণ এত বেড়েছে, এই টাকার অঙ্কের

কথা শোভনবাবু উল্লেখ করেছেন। এই বিনিয়োগ কোন জায়গায় গেছে আমরা যদি লক্ষ্য করি, যে কথাটা একটু আগে বলব তিনি দক্ষ বিধায়ক, এই মাননীয় মন্ত্রীও বলেছেন অতীশবাবুকে বলব তিনি দক্ষ বিধায়ক, এই উদ্যোগে তিনি লক্ষ্য করে থাকলেন নিশ্চয়ই যে, বিমা, সাধারণ বিমার ক্ষেত্রে এখন আক্রমণ আসছে, মালহোত্রা কমিটির ক্ষেত্রে যা উল্লেখ করা হয়েছে। এক হাজার টাকাটা ১৫ হাজার টাকা পর্যন্ত বাড়িয়ে দিয়ে সেই ক্ষেত্রটা অংশত সাধারণের মধ্যে এই আওতায় আনার ক্ষেত্রে যারা সৃষ্টি করছে। কিন্তু এটাও লক্ষ্য রাখবেন, বেসরকারি ক্ষেত্রে যে সবচেয়ে বেশি করছে সেটার কোনটা ব্যহত হবে? আমি উল্লেখ করতে চাই, এই বিমায়, সাধারণ বিমায়, জীবন বিমায়, বিশের করে জীবন বিমায়, ৫৬ সালের পর থেকে ইলেকট্রিসিটিতে এক সময় বিনিয়োগ ছিল—৫৭ সালে কোনও বিনিয়োগ ছিল না এবং সেটা ৩ হাজার ৫৬৫ কোটি টাকা বিনিয়োগ হয়েছে। হাউজিং-এ ৬৭ সালে ছিল ১২১ কোটি টাকা এখন ৪ হাজার ৮৫১ কোটি টাকা বিনিয়োগ হয়েছে। ওয়াটার সাপ্লাই, স্যুয়োরেজ সেই বিনিয়োগ ১ হাজার ৯২ কোটি টাকায় দাঁড়িয়েছে। তেমনি এই সমস্ত ক্ষেত্রে আমরা যদি এই বিনিয়োগের পরিমাণটা দেখি, সাধারণ বিমার ক্ষেত্রেও সেন্ট্রাল গভর্নমেন্টের ক্ষেত্রে ১২ হাজার ৭০৩ কোটি টাকা, স্টেট গভর্নমেন্ট পাবলিক সেক্টারে ৭ হাজার ৯৬১ কোটি টাকা, হাউজিং এর জন্য ২২ হাজার ৩৪১ কোটি টাকা, মার্কেটিং ইনভেস্টমেন্টের জন্য ২৩ হাজার ৫৮০ কোটি টাকা এই ভাবে এই ক্ষেত্রেগুলোও আমাদের থাকে।

[3-00 — 3-10 P.M.]

পরিশেষে আমি বলতে চাই যে, মালহোত্রা কমিটির সুপারিশ আমাদের এই সমস্ত সংস্থার জাতীয়করণের স্বার্থের শুধু পরিপন্থীই নয়, আমাদের দেশের অর্থনীতির বিকাশ এবং সার্বভৌমত্বের ওপর আক্রমণ। যে সমস্ত বিরোধী সদস্যরা আজকে আমাদের এই প্রস্তাবকে সমর্থন করছেন তাদের কাছে আমি আবেদন করছি আপনারা এই কাঠামোগত পরিবর্তনের দিকে লক্ষ্য রাখুন, আপনারা লক্ষ্য করে দেখুন সেই দেশগুলির দিকে যারা এই কাঠামোগত পরিবর্তনের মধ্যে পড়েছে তাদের অবস্থা কি হয়েছে—ঘানা থেকে শুরু করে আর্জেন্টিনা ব্রাজিল প্রভৃতি দেশের অবস্থা কি হয়েছে সেটা মনে রেখে আজকে এই প্রস্তাবকে যখন সমর্থন করছেন তখন এই প্রস্তাব যাতে কার্যকর হয় তার জন্য চেষ্টা করুন। মালহোত্রা কমিটির সুপারিশগুলি প্রত্যাখ্যান করার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে আজকে আমরা যে দাবি জানাচ্ছি এই দাবি গোটা দেশের সকল জনসাধারণের দাবি। এটা যাতে স্বীকৃতি পায় তার জন্য সবাই চেষ্টা করবেন, এই আশা আমি করছি।

**Mr. Deputy Speaker :** There is no amendment on this motion

The Motion of Shri Rabin Deb that—

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে,—

(১) বিমাক্ষেত্রে সংস্কারের উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকার কর্তৃক গঠিত মালহোত্রা কমিটি দেশের বিমা-বাজারে দেশি-বিদেশি বেসরকারি বিমা কোম্পানির অবাধ অনুপ্রবেশ এবং রাষ্ট্রায়ত্ত জীবন বিমা ও সাধারণ বিমা সংস্থাগুলি বেসরকারিকরণের পক্ষে সম্প্রতি যে সুপারিশগুলি

পেশ করেছে তা জাতীয় স্বার্থের পরিপন্থী এবং এই সুপারিশগুলি গৃহীত ও কার্যকর হলে বিমা শিল্পের জাতীয়করণের মূল উদ্দেশ্য ব্যাহত হবে এবং দেশের অর্থনীতি বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হবে ;

(২) জাতীয়করণের পূর্বে ব্যক্তিমালিকানাধীন বিমা সংস্থাগুলির কাছে বিমাকারিদের গচ্ছিত অর্থ সুরক্ষিত ছিল না। বিপুল পরিমাণ অর্থ তছরূপ হত। সর্বোপরি দেশের অর্থনীতিতে ও দেশগঠনের কাজে ব্যক্তিমালিকানাধীন বিমা সংস্থাগুলির বিশেষ কোনও ভূমিকাই ছিল না। বিমা ব্যবসা জাতীয়করণ করে জীবন বিমা ও সাধারণ বিমা সংস্থা গঠনের মূল উদ্দেশ্য ছিল জাতীয় অর্থনীতিতে উল্লেখযোগ্য ভূমিকা পালন, সমাজের প্রতি দায়বদ্ধতা পালন, বিমাকারিদের স্বার্থ সুরক্ষিত করা, সুষ্ঠু পরিষেবা নিশ্চিত করা সহ কর্মচারিদের চাকুরির নিরাপত্তা রক্ষা করা। জীবন বিমা ও সাধারণ বিমা সংস্থা দুটি জাতীয়করণের সেই উদ্দেশ্য সফল করতে সপ্রশংস কাজ করেছে ;

(৩) জাতীয়করণের পর থেকে উন্নতির হার ক্রমবর্ধমান থাকায় বিমাসংস্থা দুটির আজ বিপুল শ্রীবৃদ্ধি ঘটেছে, কেন্দ্রীয় সরকার জীবন বিমা ও সাধারণ বিমা সংস্থায় যথাক্রমে ৫ কোটি ও ১৯.৫ কোটি টাকা বিনিয়োগ করে এ পর্যন্ত লভ্যাংশ হিসাবে পেয়েছে যথাক্রমে ৬৬৬ কোটি, ৬৬৮ কোটি টাকা। সপ্তম পরিকল্পনায় জীবন বিমা সংস্থার অবদান হল ১২ হাজার কোটি টাকা, আর অষ্টম পরিকল্পনায় ৩০ হাজার কোটি টাকা, সামাজিক দায়বদ্ধতার কথা মনে রেখে সংস্থা দুটি তাদের বিনিয়োগযোগ্য অর্থের ৭০ থেকে ৭৫ শতাংশ বিনিয়োগ করে জনকল্যাণমূলক প্রকল্প ও অগ্রাধিকারভুক্ত শিল্পে। বিমাকারিদের গচ্ছিত অর্থের সুরক্ষা ও পরিষেবার প্রশ্নেও যে রাষ্ট্রায়ত্ত সংস্থা দুটি উল্লেখযোগ্য ভূমিকা পালন করেছে তার স্বীকৃতি আছে মালহোত্রা কমিটি সহ কর্তৃপক্ষের ও কেন্দ্রীয় সরকারের রিপোর্টে। জাতীয়করণের পূর্বে যেখানে কোনও ব্যক্তিমালিকানাধীন বিমা কোম্পানিতে বিমা-অর্থের দাবি অপূরীত থাকত ৪০ শতাংশেরও বেশি, সেখানে আজ রাষ্ট্রায়ত্ত জীবন বিমা সংস্থায় এই হার মাত্র ৩.৫ শতাংশ ;

এই সভা আরও মনে করে যে, মালহোত্রা কমিটির সুপারিশ অনসারে যদি দেশি-বিদেশি বেসরকারি বিমা কোম্পানিগুলির এ দেশের বিমা বাজারের অবাধ অনুপ্রবেশ ঘটে, রাষ্ট্রায়ত্ত সংস্থা দুটির শেয়ার যদি বাজারে বিক্রয় করা হয় তাদের বিরাষ্ট্রীয়করণ করা হয় এবং জনকল্যাণমূলক ক্ষেত্রেও অগ্রাধিকারভুক্ত শিল্প থেকে সংস্থা দুটির বিনিয়োগ কমিয়ে আনা হয় তাহলে কর্মচারী ও বিমাকারিদের স্বার্থই শুধু ব্যাহত হবে না, সামাজিক উন্নয়নের কাজ ও দেশের অর্থনীতিও নিশ্চিতভাবে ক্ষতিগ্রস্ত হবে ;

অতএব, এই সভা উক্ত মালহোত্রা কমিটির সুপারিশগুলি প্রত্যাখ্যান করার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে।

was then put and agreed to.

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী এখানে উপস্থিত আছেন। আমরা আজকে সংবাদপত্রে দেখলাম কেন্দা কোলিয়ারিতে যে দুর্ঘটনা ঘটেছে তার পরিপ্রেক্ষিতে মাননীয় শ্রম মন্ত্রী বলেছেন রাজ্য সরকারের পক্ষ থেকে একটা আলাদা তদন্তের

ব্যবস্থা হবে। আমরা দেখছি কয়লা মন্ত্রী শ্রী অজিত পাঁজা মহাশয় ঐ খনি দুর্ঘটনার দুর্গ শ্রমিকদের পরিবারগুলির শিক্ষা, চাকরি ইত্যাদি বিভিন্ন রকম পুনর্বাসনের জন্য এগিয়ে এসেছে এবং তিনি ঐ বিষয়ের জুডিশিয়াল এনকোয়ারির ব্যবস্থাও করেছেন বিচারপতি সামসুদ্দি আহমেদকে দিয়ে। এই অবস্থায় মাননীয় শ্রমমন্ত্রী শুধু নোংরা রাজনীতি করার জন্য দুর্গ মানুষদের পাশে না দাঁড়িয়ে তদন্তের কথা বলে শ্রমিক সমাজকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন আমি এর বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কংগ্রেস দল যে কত ভন্ড এব ব্যাভিচারী তা ভারতবর্ষের মানুষ জানে। আজকে কংগ্রেস দল তাদের পরিচালিত বাস সিন্ডিকে ইউনিয়নের মাধ্যমে এ রাজ্যে বাস ধর্মঘট ডেকেছে। ওরা অগণতান্ত্রিক উপায়ে জিনিসপত্রে দাম বাড়িয়েছে, পেট্রোল, ডিজেলের দাম বাড়িয়েছেন, আবার ওরাই আজকে বাস ধর্মঘটে ডাক দিয়েছেন। তাদের পাপ এবং ব্যাভিচারে দেশে জনজীবন দুর্বিষহ হয়ে উঠেছে। মানু আজকে ওদের কুকর্মের ফলে চরম দুরবস্থার মধ্যে পড়েছে। ওদের এই সমস্ত কাজের বিরু আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য আব্দুল মান্নান যেহে একটা কথা এখানে বললেন সেহেতু আমাকেও একটা কথা বলতে হচ্ছে। আমি বুঝ পারছিনা আব্দুল মান্নান সাহেব সব জায়গায় কেন নোংরা জিনিস দেখছেন। তবে আমি বুঝ পারছি যে, কালকে যখন আমি বিবৃতি দিয়েছিলাম তখন তিনি তা শোনেন নি। আমি তা অনুরোধ করছি, বিবৃতির কাগজটা আছে পড়ে দেখবেন।

**Mr. Deputy Speaker :** Now I call upon Dr. Manas Bhunia t move his motion.

**Dr. Manas Bhunia :** Sir, I beg to move— মাননীয় উপাধ্যক্ষ মহাশ আমি এই প্রস্তাবটা এখানে প্লেস করছি।

"বর্তমানে পশ্চিমবঙ্গের সমস্ত সরকারি হাসপাতালগুলিতে স্বাস্থ্য ব্যবস্থার পরিকাঠামে একেবারে ভেঙ্গে পড়েছে,—

গ্রামীণ স্বাস্থ্য ব্যবস্থা ভেঙ্গে পড়েছে, জেলা হাসপাতালগুলি ও গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রগুলিে জীবনদায়ী ওষুধ, অক্সিজেন, সাপে কামড়ানো রোগীর চিকিৎসার জন্য এ ভি এস, কুকু কামড়ানো রোগীদের চিকিৎসার জন্য এ আর ভি গজ ব্যান্ডেজ সবই অমিল।

কলকাতার হাসপাতাল ও মেডিক্যাল কলেজগুলিতে ডাক্তার ও শিক্ষক চিকিৎসক নেই

বর্ধমান, উত্তরবঙ্গ ও বাঁকুড়ার মেডিক্যাল কলেজ ও হাসপাতালগুলিতে মেডিক্যা শিক্ষা-ব্যবস্থা একেবারে ভেঙ্গে পড়েছে।

উপরোক্ত অবস্থায় সুযোগ নিয়ে রমরমা ব্যবসা চালাচ্ছে নার্সিং হোমগুলি,—

রাজ্যের সর্বস্তরের মানুষকে সরকারি চিকিৎসা-ব্যবস্থার সুযোগ দেওয়া এবং রাজ্যের মেডিক্যাল শিক্ষার গৌরবজনক অতীতকে ফিরিয়ে আনার লক্ষ্যে সমগ্র ব্যবস্থা পর্যালোচনা করে একটি সুস্থ ও স্থায়ী স্বাস্থ্য-ব্যবস্থা গড়ে তোলার জন্য এই সভা রাজ্য সরকারের কাছে দাবি জানাচ্ছি।"

এই কথা বলে আপাতত আমার বক্তব্য শেষ করছি, আমি পরে উত্তর দেব।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ দেবপ্রসাদ সরকার, আপনার অ্যামেন্ডমেন্ট মুভ করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মোশনের উপর আমার যে অ্যামেন্ডমেন্ট সার্কুলেট হয়েছে সেটা সদস্যরা পেয়েছেন। আমি এটা কারেক্ট করে পড়ছি। এইজন্য আমি কারেকশন করেছি যাতে সকলের সমর্থন পাওয়া যায়। Sir, I beg to move that the following new paragraph be added after the last paragraph "সাথে সাথে এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ করছে যে রাজ্যের স্বাস্থ্য ব্যবস্থার উন্নতির জন্য প্রয়োজনবোধে কেন্দ্রীয় সরকারও যেন উপযুক্ত সহযোগিতার পথে এগিয়ে আসেন।"

[3-10 — 3-20 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া, শ্রী আব্দুল মান্নান, শ্রী মানিক ভৌমিক এবং শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় যে ১৮৫ মোশন এনেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি এবং এই প্রসঙ্গে কয়েকটি বক্তব্য রাখছি। মাননীয় প্রশান্তবাবু বহুদিন স্বাস্থ্যমন্ত্রী আছেন। আজকের যিনি মুখ্যমন্ত্রী তিনি তখন মুখ্যমন্ত্রী ছিলেন না সেই সময়ের কথা আমি একটু স্মরণ করিয়ে দিই, তিনি বিধানসভায় দাঁড়িয়ে বলেছিলেন, সরকারি কর্মচারিদের মতোন হাসপাতালের কর্মচারিদেরও ট্রেড-ইউনিয়নের অধিকার আছে। ১৯৪৬ সালে এই বিধানসভায় আলোচনার মধ্যে বলেছিলেন। তখন তিনি ট্রেড-ইউনিয়ন নেতা ছিলেন। এবারে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী হয়ে বললেন, হাসপাতাল কলকারখানা নয়, এখানে ট্রেড-ইউনিয়ন করে যেখানে সেখানে পোস্টার মারা যাবে না। আবার গত পরশু দিন তিনি বললেন পশ্চিমবাংলায় সরকারি কর্মচারিদের ওয়ার্ক কালচার নষ্ট হয়ে গেছে। ঠিক একটি লোকের ৩টি ভাষণ সামনে রেখে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে বলি, পশ্চিমবাংলায় যতগুলি দপ্তর আছে, তারমধ্যে সবচেয়ে দুর্নীতিগ্রস্ত, সবচেয়ে অপদার্থ এবং নিকৃষ্ট দপ্তর হচ্ছে এই স্বাস্থ্য দপ্তর। বড় বড় হাসপাতালে যদিও লেখা আছে যে হেলথ ইজ ওয়েলথ। কিন্তু আমরা জানি যে হাসপাতালে চিকিৎসার অবস্থাটা কি। পশ্চিমবঙ্গের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী কয়েকবার বিরক্ত হয়ে কয়েকটি ভাষণ রেখেছিলেন এবং আজকে পশ্চিমবঙ্গে ডাক্তারবাবুরা হাসপাতাল চালান না, ফোর্থ গ্রেড 'ডি' গ্রুপের কর্মচারিরা চালান সেটা বিবেচ্য বিষয়। আগে হাসপাতাল চালাতেন ডাক্তার সুপারিনটেনডেন্ট এরা, এখন জি ডি এ নার্স এবং আয়া এরা হাসপাতাল এবং স্বাস্থ্যকেন্দ্রগুলি চালান। পরিতাপের বিষয় আজকে ১৭ বছর বিধানসভায় যারা রয়েছেন তাদের পরিচালনায় হাসপাতাল এবং স্বাস্থ্য কেন্দ্রগুলিতে চরম বিশৃঙ্খলা। আজও পশ্চিমবঙ্গে ৩২২টি স্বাস্থ্য কেন্দ্রে কোনও ডাক্তার নেই, অথচ স্বাস্থ্য কেন্দ্র আছে। কলকাতার সব থেকে ভাল হাসপাতাল বলে পরিচিতি ছিল সেই পি জি হাসপাতালে

একটা নরক কুন্ডে পরিণত হয়েছে। আজকে পশ্চিমবঙ্গের মানুষ হাসপাতালে যেতে ভয় পায়। হাসপাতালে খুব মুমূর্ষু না গেলে নয় তারা যায়। একটু যারা ন্যূনতম পয়সা ওয়ালা তারা হাসপাতালের বদলে নার্সিং হোমে গিয়ে টাকা পয়সা খরচ করে বাঁচার চেষ্টা করেন। ১৭ বছর পরে এই দূরবস্থা হল কেন? একটাই কারণ, বামফ্রন্ট সরকার আসার পরে কো-অর্ডিনেশন কমিটির মাধ্যমে রাজনীতি করে ভোট নেবার জন্য চরম দুর্নীতি হচ্ছে ধরতে পারছে না। সেন্ট্রাল মেডিক্যাল স্টোর সেখানে লক্ষ লক্ষ টাকার ওষুধ চুরি হয়। হাসপাতালে শুধু চুরিই নয়, যেসব মহিলা রোগীনী যায় তাদের ইজ্জত নিয়ে অনেক সময় ডাক্তার তৃতীয় চতুর্থ শ্রেণীর কর্মচারিরা অনেক কীর্তিই করেছেন। হাসপাতালে শূয়র, কুকুর, গরু চরে আরও দুঃখের বিষয় হাসপাতালে সদ্য প্রসূতি মা পুত্র সন্তান প্রসব করার পর মালদা হাসপাতালে সেই শিশু পুত্রকে কুকুরে নিয়ে চলে যায়। এন আর এস হাসপাতালে প্রসূতি মার ছেলেকে সারা রাত ধরে ইদুঁরে সমস্ত অঙ্গ খেয়ে নেয়। পরে তাকে মৃত অবস্থায় দেখা যায়। সংবাদপত্রে এই রকম বহু সংবাদ বেরিয়েছে। শুধু তাই নয়, যে সমস্ত ঘটনা বেরিয়েছে কোনও সভ্য রাজ্যে এই রকম হয়? অথচ পশ্চিমবঙ্গে মাথা উচুঁ করে বলা হয় আমরা খুব গর্বিত, আমাদের কালচার আছে। কি রকম কালচার? না সেই কালচার দুর্নীতি এবং স্বজনপোষণের, হাসপাতালে চিকিৎসা না করার। বিভিন্ন হাসপাতালে চিকিৎসার জন্য যখন গিয়ে দেখবেন ডাক্তার বাবুরা চিকিৎসার নামে এক একটি নার্সিং হোম খুলে বসে আছেন সেখানে দেখাতে হয়, টাকা দিতে হয় তবে বেড পাওয়া যায়। মাননীয় মন্ত্রী মহাশয় একটা পদক্ষেপ নিয়েছেন, এখন পদক্ষেপ নিলে কি হবে? ওয়ার্ক কালচার নষ্ট করেছেন। হাসপাতালে চিকিৎসার ব্যবস্থা নেই, ওষুধ নেই। চরম অস্বাস্থ্যকর পরিবেশ। বিবেক যদি থাকে তাহলে আপনারা সমর্থন করবেন, না হলে আপনাদের বিধানসভা কেন্দ্রে গিয়ে জবাবদিহি করতে হবে। আর একটা কথা বলে আপনাদের সাবধান করে দিই, এসব শুনে কেউ আপনাদের ভোট দেয় কিনা সেটা বলবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌরীপদ দত্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব পেশ হয়েছে এই প্রস্তাবে ৪টি অংশ আছে। যদি শেষ কথাটা বলা হত যে আমরা আমাদের স্বাস্থ্য ব্যবস্থাকে আরও উন্নত করতে চাই তাতে সামগ্রিকভাবে যারা সরকারি পক্ষে আছি, এবং বিরোধী পক্ষে যে সমস্ত মাননীয় বিধায়ক আছেন যদি তারা এই প্রস্তাব দিতেন, আমাদের যে প্রাথমিক স্বাস্থ্য ব্যবস্থা আছে সেই ব্যবস্থাকে আরও উন্নত করার জন্য একটা সামগ্রিক প্রচেষ্টা করি, আমরা তাদের সাধুবাদ জানাতাম। কিন্তু দুর্ভাগ্যের বিষয় বিতর্কের সূচনা করে মাননীয় বিধায়ক শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয় কতকগুলি ছেঁদো কথা যা ওরা বার বার বলে এসেছেন সেই কথার পুনরাবৃত্তি করলেন। তার বক্তৃতার মধ্যে দিয়ে বেরিয়ে এল স্বাস্থ্য-ব্যবস্থা সম্বন্ধে অপরিসীম অজ্ঞতা। তার প্রথম বক্তব্য, এখানে স্বাস্থ্যের পরিকাঠামো ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। কিন্তু আমরা মনে করছি এবং সারা পৃথিবী মনে করছে, স্বাস্থ্য ব্যবস্থা মানেই চিকিৎসা ব্যবস্থা নয়। চিকিৎসা ব্যবস্থার উন্নতি যা এতদিন ধরে আমরা চেয়ে এসেছি সেটা স্বাস্থ্য ব্যবস্থা ভেঙ্গে পড়বার জন্য চেয়ে এসেছি। সারা পৃথিবী আজকে মনে করছে, এই প্রতিষ্ঠান হচ্ছে মাউন্টেন অফ ডিজিজ আমরাও তাই বিকল্প চিন্তার কথা বলছি। বিশ্ব স্বাস্থ্য সংস্থা বলছে রোগহীনতাই সুস্বাস্থ্য নয় সুস্বাস্থ্য হচ্ছে সার্বিক মানুষের অর্থনৈতিক এবং সামাজিক সুস্থ্যতা বাড়া। তারা স্বাস্থ্য ব্যব-

বলতে বুঝিয়েছেন মানুষের সামগ্রিক পরিস্ফূরণ।

যে সামাজিক ব্যবস্থা আপনারা এতদিন ধরে চালু করে রেখেছিলেন তাতে দেশের ৮০ ভাগ মানুষ মানুষের অধিকার পাননি। আজকে বামফ্রন্ট সরকার সেই অধিকার তাদের দিচ্ছেন এবং সেটা দিচ্ছেন বলেই আপনাদের গায়ে লাগছে। আজকে সাধারণ মানুষ এগিয়ে আসতে পারছেন ভীতি ভয় দূর করে। চিকিৎসা ব্যবস্থা বলতে তার কি কি পরিকাঠামো থাকে সেটা বুঝতে হবে। হেলথ অন দি মার্চ, বলে একটি বই বেরোয়, পড়ে দেখবেন। আপনি হেলথ সাবজেক্ট কমিটির সদস্য ছিলেন, কাজেই সাবজেক্ট কমিটির পক্ষ থেকে যে রিপোর্টটা দেওয়া হয়েছে সেটা যদি পড়তেন তাহলে এই প্রস্তাবটা অন্যভাবে আনতেন। আর পরিকাঠামোর কথাই যদি বলেন তো বলব, ভারতবর্ষের যে কোনও রাজ্যের চেয়ে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য পরিকাঠামো শ্রেষ্ঠ। কিন্তু এই পরিকাঠামোর মধ্যে অনেক ত্রুটি রয়েছে। তবে এই পরিকাঠামার নির্দেশ কিন্তু কোনও রাজ্য সরকার দেননি। একথাটা আমরা বার বার বলবার চেষ্টা করেছি, পাঁচটি ওরিয়েন্টেশন করেছি যেহেতু সাধারণ মানুষ মনে করেন এটা রাজ্যের ব্যাপার। আপনারাও আমাদের সঙ্গে একমত হয়েছিলেন যে, এই ব্যবস্থা পরিচালনার ক্ষেত্রে রাজ্যের ক্ষমতা অত্যন্ত সীমিত। ন্যাশনাল হেলথ পলিসি, ন্যাশনাল মেডিসিন পলিসি বা ড্রাগ পলিসি ইত্যাদি রাজ্য নির্ধারণ করে না। আপনাদের স্মরণ করতে হবে, ব্রিটিশ আমলে ভোড় কমিটি বলেছিলেন আমাদের দেশে যে সমস্ত রোগ হয় তার মধ্যে শতকরা ৯০ ভাগ হয় দারিদ্রতার কারণে, সামাজিক অবস্থা এবং পানীয় জলের অভাবের জন্য। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, স্বাধীনতার পর ৪৫ বছরের মধ্যে বেশির ভাগ সময় কংগ্রেস কেন্দ্রীয় সরকারে থাকা সত্ত্বেও সেদিকে একবারও নজর দিলেন না, নজর দিলেন চিকিৎসা ব্যবস্থার উপর। তারজন্য আজকে ভারতবর্ষের স্বাস্থ্য ব্যবস্থার মান কেবলমাত্র বাংলাদেশ এবং পাকিস্তানের উপর। বর্তমানে তাও ভেঙ্গে পড়ছে। কিন্তু আমরা স্বাস্থ্য ব্যবস্থার উন্নতি ঘটাতে চাইছি এবং তারজন্য আপনাদের সহযোগিতা চাইছি। চিকিৎসা নয়, জীবনের মান উন্নততর করতে চাইছি এবং তারই জন্য আমরা বর্গা রেকর্ড করেছি, মিনিমাম ওয়েজের ব্যবস্থা করে দেওয়া হয়েছে।

[3-20 — 3-30 P.M.]

সেই জায়গায় মানুষ আজকে একটা সামাজিক অধিকার প্রতিষ্ঠা করতে পেরেছে। আপনারা মানুষকে পায়ের তলায় দাবিয়ে রাখতে পারেন নি। আজকে তারা অর্থনৈতিক দিক থেকে তাদের স্বাচ্ছন্দ ফিরে এসেছে। তার ফলে আমাদের যে সমস্ত ইনডিসেস বা স্বাস্থ্যের মান আছে, যেমন সারা ভারতবর্ষের মৃত্যুর হার হচ্ছে ১১, আর আমাদের এখানে মৃত্যুর হার হচ্ছে ৮। সারা ভারতবর্ষে জন্ম হার হচ্ছে ৩০, আর আমাদের এখানে হচ্ছে ২৭। আমরা যদি শিশু মৃত্যুর হার দেখি তাহলে দেখব যে সারা ভারতবর্ষে শিশু মৃত্যুর হার হচ্ছে ৯০, আর আমাদের এখানে হচ্ছে ৬৩। এই যে ইনডিসেস, এই যে প্যারামিটার, এগুলি কি নির্দেশ করে যে আমাদের স্বাস্থ্য ব্যবস্থা ভেঙ্গে পড়েছে? চিকিৎসা ব্যবস্থা সম্বন্ধে আমি আপনাদের বলছি, আপনারা খবর রাখেন না, সাবজেক্ট কমিটিতে আপনাদের মাননীয় সদস্যরাও স্বীকার করেছেন যে সারা ভারতবর্ষের একমাত্র পশ্চিমবঙ্গ সরকারের যে চিকিৎসা ব্যবস্থা আছে তার মধ্যে শতকরা ৭৬ ভাগ সরকারি ব্যবস্থা, বাকি ২৪ ভাগ হচ্ছে বেসরকারি ব্যবস্থা। অন্য যে

কোনও রাজ্যে এটা ঠিক উল্টো। অন্য জায়গায় সরকারি পরিচালিত ব্যবস্থায় আছে ২৫ থেকে ৫০ ভাগ, আর সব বেসরকারি ব্যবস্থায় আছে। আপনারা বলছেন যে সব নার্সিংহোমে যাচ্ছে। নার্সিংহোমে কারা যাচ্ছে? আপনারা যদি হিসেব করে দেখেন তাহলে দেখবেন আমাদের যে শয্যা সংখ্যা ধরা হয়েছে, ১৯৭১ সালে যখন আপনারা ছিলেন, তখন গ্রামাঞ্চলে শয্যা সংখ্যা ছিল ১ হাজার ৬১৮। ১৯৯১ সালে ইনস্টিটিউট বাড়িয়ে গ্রামের সেই শয্যা সংখ্যা করা হয়েছে ১৪, ৪৪৮। সব মিলিয়ে এই শয্যা সংখ্যা হবে প্রায় ২০ হাজারের মতো। আমরা মনে করি না যে বেড বাড়িয়ে স্বাস্থ্য ব্যবস্থার উন্নতি করা যায়। আজকে সারা পৃথিবীতে হেলথ কেয়ারকে ৪ ভাগে ভাগ করা হয়েছে। প্রাইমারি হেলথ কেয়ার যার কিউরেটিভে পড়ছে ১০ পারসেন্ট এবং ৯০ ভাগ পড়ছে প্রিভেনটিভ এবং প্রমোটিভ। সেকেন্ডারি হেলথ কেয়ার যেটা ব্লক লেভেলে আছে। আপনারা প্রয়োজন হলে প্রত্যেক ব্লকের হিসাবটা দেখে নেবেন। তারপরে ৭৮টি রুর‍্যাল হসপিটাল আছে। পরিকাঠামোর দিক থেকেই বলুন, আর সংখ্যার দিক থেকেই বলুন, সাব-সেন্টার ৮ হাজারের বেশি আছে। প্রাইমারি হেলথ সেন্টার যেটাকে আগে সাবসিডাইজ হেলথ সেন্টার বলা হত, সেটার সংখ্যা হচ্ছে ৯১২। সব মিলিয়ে যদি প্রতিষ্ঠানগত ভাবে দেখেন তাহলে পশ্চিমবাংলার চিকিৎসার পরিকাঠামো অন্য জায়গার তুলনায় অনেক ভাল। হয়ত কিছু কিছু ক্রটি আছে, কিন্তু সেগুলিকে কিভাবে দূর করা যায়, কিভাবে মানুষকে আরও সুযোগ-সুবিধা দেওয়া যায়, কিভাবে চিকিৎসার উৎকর্ষতা বাড়ানো যায় সেটা আমরা দেখছি। আমরা সমস্ত ব্যবস্থাটাকে আরও গণতন্ত্রীকরণ করতে চাই। রাইটার্স বিল্ডিংসে বসে আমরা স্বাস্থ্য ব্যবস্থাকে পরিচালনা করতে চাই না। সেজন্য পশ্চিমবঙ্গে প্রথম হেলথের উপর সাবজেক্ট কমিটি হয়েছে। মাননীয় বিরোধী দলের সদস্যরা সেখানে তাদের বক্তব্য রাখছেন। আমাদের যে সমস্ত মেডিকেল কলেজ আছে, বড় বড় ইন্সটিটিউশন আছে সেখানে আমরা ম্যানেজিং কমিটি করেছি। এছাড়াও অ্যাডভাইসরি কমিটি আছে আপনাদের নিজেদের এলাকায় যে হাসপাতালগুলি আছে সেগুলি একটু দেখুন। হাসপাতালে অনাচার হোক, এটা আমরা চাইনা। আপনারা হাসপাতালে ঔষধ পাওয়া গেল না বলে চিকিৎসা করবেন। এই জিনিসগুলি আপনারা করবেন না। কারণ ঔষধ কেনার পিছনে যে প্রচ্ছন্ন রাজনীতি যে, পলিটিক্যালাইজেশন এবং কর্মাশিয়ালাইজেশন হয়, তাতে আপনারা বারে বারে ইন্ধন যুগিয়েছেন। আপনারা দেশকে বিকিয়ে দিয়েছেন। আপনাদের আই এম এফ-এর লোন নিতে হবে বলে ডাঙ্কেল প্রস্তাবকে আপনাদের মেনে নিতে হচ্ছে। আমাদের নিজস্ব পরিকল্পনা যা আছে তাতেই আমরা স্বয়ংম্ভর হতে পারতাম, কিন্তু সেই রিসার্চ এবং ডেভেলপমেন্ট আপনাদের ভ্রান্ত নীতি এবং জনবিরোধী ড্রাগ পলিসির জন্য নষ্ট করে দিয়েছেন।

আপনারা এখানে বলেছেন যে মেডিক্যাল কলেজে নাকি শিক্ষক নেই। আমি বলব যে প্রস্তাব দেবার আগে আপনারা যদি তথ্যটা নিতেন তাহলে ভাল হত। এখন এম ই এস চালু হয়েছে। আপনাদের আমল যখন ছিল তখন মেডিক্যাল কলেজে ৪০০-৫০০ চিকিৎসকের পদ খালি থাকত। আজকে এম ই এস চালু করার পর মাত্র পদ খালি হচ্ছে ৩২৫টি। আপনারা যেটা ইউনিফায়েড হেলথ ক্যাডার করে দিয়েছিলেন সেখানে শিক্ষক অশিক্ষক তফাত রেখে আপনাদের দলের রেকমেনডেশন অনুযায়ী মেডিক্যাল এডুকেশন সার্ভিস করতে হয়েছে। আপনারা বলেছেন ডাক্তার হিসাবে কাজ না করে জমিয়ে প্রাকটিস করেছে। মেডিক্যাল কলেজের

শিক্ষকরা পড়াবে, সব সময়টা তারা নিয়োগ করবে মেডিক্যাল শিক্ষার জন্য, চিকিৎসার জন্য, ছাত্রদের উন্নতির জন্য। যে ডেলিংকোয়েন্ট টিচার মিথ্যা বলছে যে এই সময়ে এসেছিলাম, এই সময় পর্যন্ত ছিলাম তার বিরুদ্ধে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী ব্যবস্থা নিয়ে যাচ্ছেন সেই সময় সত্য বাপুলিদের তরফ থেকে চিৎকার আসছে, তার পাশে গিয়ে দাঁড়াচ্ছেন। যে শিক্ষা ব্যবস্থা এখানে চালু করতে যাচ্ছে, যে আদর্শ সারা পৃথিবী মেনে নিচ্ছে সেখানে আমাদের ভারত সরকার প্রতিবন্ধক হয়ে এমন জায়গায় নিয়ে যাচ্ছেন যাতে সকলের জন্য চিরকালের অভাব ডেকে আনছেন। আপনারা বলছেন এ আর ভি, এ ভি এস পাওয়া যায় না। জানেন এটা তৈরি করে কারা? বেঙ্গল ইমিউনিটি কেন্দ্রীয় সরকারের সংস্থা যেখানে এই সব ঔষধ তৈরি হত। এই সংস্থাকে কেন্দ্রীয় সরকার অধিগ্রহণ করার পর সেখানে ঘোড়া নেই। কি করে তৈরি করবে? যেখানে এ টি এস তৈরি বন্ধ হয়ে গিয়েছে সেখানে এ টি এস তৈরি করা হচ্ছে টক্সাইড তৈরি করছে না। এ ভি এস তৈরি হচ্ছে না, এ আর ভি তৌরি করছে না। যাই হোক আপনারা এই প্রস্তাব এনেছেন বলে ধন্যবাদ, কারণ এই ব্যাপারে আমাদের কিছু বলার সুযোগ করে দিয়েছেন। আপনারা একটু আলোচনার গভীরে যান। স্বাস্থ্য ব্যবস্থার উন্নতি করার জন্য চিকিৎসা ব্যবস্থার উপর জোর দেওয়ার কথা বলে মানুষকে বিভ্রান্ত করছেন। যে ডেমক্রাটিক ওয়েতে বামফ্রন্ট সরকার স্বাস্থ্য ব্যবস্থা পরিচালনা করছে তার সমিল হোন। প্রাইমারি হেলথ সেন্টার থেকে শুরু করে সাবসিডিয়ারি হেলথ সেন্টার পর্যন্ত সেখানে মালটিপারপাস ওয়ার্কাররা আছে। বিভিন্ন হাসপাতালে অ্যাডভাইসারি কমিটি করা হয়েছে, সেখানে আপনারা যান না। এখানে সাবজেক্ট কমিটি করা হয়েছে, সেখানে কি আলোচনা হয় সেটা নিয়ে আপনাদের পার্টির মধ্যে আলোচনা হয় না। আজকে আপনারা যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের মধ্যে যদি এই উদ্দেশ্য থাকত যে ব্যবস্থা আছে, যে দৃষ্টিভঙ্গি নিয়ে বামফ্রন্ট সরকার চলছে সেটা আরও কিভাবে বলিষ্ঠ করা যায় সেবামুখী করা যায় আরও সাফল্যমন্ডিত করা যায়, তাহলে আপনাদের সাধুবাদ জানাতাম। এই প্রস্তাবের উপর যে অ্যামেন্ডমেন্ট দেওয়া হয়েছে সেটা সঠিক ভাবেই হয়েছে যে, যেভাবে পরিচালিত হচ্ছে কেন্দ্রীয় সরকারের স্বাস্থ্য নীতি, শিক্ষা নীতি, ভেষজ নীতি কেন্দ্রীয় সরকারের সেটা পরিবর্তন করা দরকার। ইন্সটিটিউশন তৈরি করার ব্যাপারে যে অর্থ ব্যয় হবে সেটা কেন্দ্রীয় সরকার দেবে। কিন্তু প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ৫ পারসেন্ট দেওয়া হয়েছিল সেটা এখন নেমে এসে ১.৩ পারসেন্ট হয়েছে। ভার্টিক্যাল প্রোজেক্টগুলি দেখুন। কত টিউবারকুলেসিস পেশেন্ট চিকিৎসা করা হচ্ছে, কত লেপ্রসি পেশেন্ট চিকিৎসা করা হচ্ছে।

(এই সময় লালবাতি জ্বলে ওঠে)

আপনারা বলছেন গ্রামের মানুষ চিকিৎসা পাচ্ছে না। গ্রামে যান আপনারা, সেখানে দেখুন প্রাইমারি হেলথ সেন্টারে, সাব-ডিভিশন হাসপাতালে, ডিস্ট্রিক্ট হাসপাতালের আউট ডোরে চিকিৎসা হচ্ছে ইনডোর চিকিৎসা হচ্ছে, হাজার হাজার লোক সেখানে চিকিৎসা পাচ্ছে, সেখানে অপারেশন হচ্ছে। আসলে দৃষ্টিভঙ্গির তফাৎ আছে। একটা গ্লাসের চার ভাগের এক ভাগ খালি। সেটাকে কেউ বলে গ্লাসটা ওয়ান ফোর্থ খালি আবার কেউ বলে গ্লাসটা থ্রি-ফোর্থ ভর্তি। যে ব্যবস্থা আছে তার কিভাবে পূর্ণ সদব্যবহার করা যায় সেটা দেখতে হবে। এখন গ্রামের প্রতিটি হাসপাতালে সেখানে যে ব্যবস্থা আছে তার পূর্ণ সুযোগ নিয়ে পূর্ণ

সদব্যবহার করা হয়েছে। আজকে রুর‍্যাল হাসপাতালে সমস্ত রকম চিকিৎসা করা সম্ভব, কলকাতায় আর যেতে হয় না। আজকে যে সমস্ত চিকিৎসা ব্যবস্থা...........

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

[3-30 — 3-40 P.M.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা ১৮৫-এ যে মোশন এনেছি, এই মোশনের সম্বন্ধে আলোচনা করতে গিয়ে আমি আশা করেছিলাম যে, এটা নতুন কোনও মোশন আমরা নিয়ে আসিনি, সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা উল্লেখপর্বে হাসপাতালগুলোর অব্যবস্থা সম্বন্ধে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে যে সমস্ত সমস্যার কথা বলেন, আমরা সেই সমস্ত সমস্যাগুলোকে এক এক করে নিয়ে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করার জন্য এবং রাজ্য সরকারের এই ব্যাপারে উদ্যোগ নেবার জন্য মোশন আকারে নিয়ে এসেছি। মাননীয় গৌরীপদ দত্ত সরকারের এইসব ব্যর্থতার দিকগুলোকে খন্ডন করতে গিয়ে অন্যসব কথা বললেন। তিনি তো এখানে একবারও বললেন না যে হাসপাতালে ওষুধপত্র আছে কিনা, অক্সিজেন রোগীরা পান কিনা? আমরা আশা করেছিলাম এগুলো নিয়ে তিনি বলবেন। বিভিন্ন সময়ে আমরা সংবাদপত্রগুলোতে যেটা দেখতে পাই, মুমূর্ষু রোগীর জন্য হাসপাতালে ওষুধ নেই, রোগীর জন্য বেড নেই, জল নেই। এসব তার বক্তব্যের মধ্যে নেই। সংবাদপত্রে এগুলো আমরা দেখতে পাই, যেগুলো আমাদের কথা নয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর বক্তব্য। উনি বলতে পারলেন না যে বিরোধী পক্ষ এবং সরকার পক্ষের মাননীয় সদস্যরা এখানে যে কথাগুলো বলেন সেগুলো অসত্য। আমাদের প্রস্তাবের মধ্যে তো সেইসব কথাগুলোকেই রেখেছি। উনি এখানে যে কথা বললেন, তাতে এই প্রস্তাবের গুরুত্বকে লঘু করার চেষ্টা করেছেন। হাসপাতালগুলোতে জনগণের যে রোষ, মানুষের যে ক্ষোভ, সে সম্বন্ধে তিনি বললেন না। আসল বক্তব্য থেকে তিনি সরে গিয়েছেন। এখানে সরকার পক্ষ শুধু নয়, বিরোধী পক্ষের সদস্যদেরও, প্রত্যেক সদস্যেরই একটা দায়িত্ব আছে। একজন বিধায়ক হিসাবে প্রত্যেকেরই দায়িত্ব আছে। হাসপাতালগুলোতে আজকে চিকিৎসা ব্যবস্থা ভেঙে পড়েছে, হাসপাতালে আজকে চিকিৎসার সুযোগ পাওয়া যায় না। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এখন হাসপাতালে চিকিৎসার জন্য ফি ব্যবস্থা চালু করেছেন। সর্বত্র ব্যাঙের ছাতার মতো নার্সিংহোম গজিয়ে উঠছে। কোনও হাসপাতালে আজকে এক্স-রে মেশিন নেই, অ্যাম্বুলেন্সগুলো সব খারাপ হয়ে পড়ে আছে। জেলা হাসপাতাল বলুন বা মহকুমা হাসপাতাল বলুন, সব জায়গাতেই এক্স-রে মেশিন দীর্ঘদিন ধরে খারাপ হয়ে রয়েছে। চিকিৎসার জন্য মন্ত্রী মহাশয় মেডিক্যাল এগজামিন-এর ব্যবস্থা রেখেছেন, বাইরে থেকে এগুলো করিয়ে আনতে যে পরিমাণ খরচা হয় তা থেকে এখানে খরচ একটু কম হলেও সময়মতো কিছু হয় না। কয়েকদিন আগে এখানে স্বাস্থ্য দপ্তরের একটা বিল নিয়ে আলোচনা হয়েছিল! তাতে সরকার পক্ষের সদস্যরাও বলেছিলেন যে হাসপাতালে গেলে ডাক্তারবাবুদের পাওয়া যায় না। মাননীয় মুখ্যমন্ত্রী মাঝে মাঝে বিদেশে যান। তিনি বলেন বিদেশ অমুক, বিদেশে এটা আছে। এটা বিদেশ হলে এই সরকার সভ্য সরকার থাকত না। আমার জানি যে, বিদেশে মানুষ চিকিৎসা করতে যায়, একটু আরাম করতে। আর আমাদের এখানে হাসপাতালে মানুষ চিকিৎসা পাবার জন্য যায় না, যায় মারা

বার জন্য। কংগ্রেস আমলে মানুষ যখন হাসপাতালে যেত, তখন চিকিৎসা ব্যবস্থা কিছুটা

কংগ্রেস আমলে ঘটেছে এমন কোনও উদাহরণ দিতে পারবেন যে প্রসূতি মা তার স্তানকে জন্ম দেবার পর কুকুরে নিয়ে কখনও চলে গিয়েছে? সেই কারণে আমরা এই যে প্রস্তাব এখানে দিয়েছি, সরকারি দলের পক্ষে আমাদের এই প্রস্তাবকে মেনে নেওয়ার ক্ষেত্রে খটকা লাগতে পারে, তবুও অনুরোধ করব, এই প্রস্তাবের মধ্যে আমরা যে বক্তব্য রেখেছি সেটা আপনারা মেনে নিন। মিনিমাম যেটুকু পারেন হাসপাতালগুলোতে তা করার ব্যবস্থা করুন। আজকে হাসপাতালগুলোতে গেলে কোনও ওষুধ পাওয়া যায় না, অক্সিজেন পাওয়া যায় না। অক্সিজেন কে তৈরি করে? দায়িত্ব কি কেন্দ্রীয় সরকারের তারা কি এটা তৈরি করে? হাসপাতালগুলোর অবস্থা আজকে এমন অবস্থায় এসে দাঁড়িয়েছে যে, ধারে কেউ ওষুধ দেয় না। সেন্ট্রাল ড্রাগকে কোন জায়গা থেকে ওষুধ পাঠাবার জন্য বলা হলে তিনমাস পরে তা গিয়ে পৌঁছায়, ব্যাক ডেটেড ওষুধ গিয়ে পৌঁছুচ্ছে। কিছুদিন আগে মেডিক্যাল কলেজ হাসপাতালে একজন রোগীকে স্যালাইন দিতে গিয়ে কি দেওয়া হয়েছে? কেরোসিন দেওয়া হয়েছে। মানুষ মারা গিয়েছে। এই ব্যাপারে গৌরীবাবু কি বললেন? মেডিকেল কলেজে কেরোসিন দেওয়া হয়েছে রোগীকে অক্সিজেনের বদলে। এগুলো কি কেন্দ্রীয় সরকার দেয়, দোষ কি কেন্দ্রীয় সরকারের? এগুলো তো এড়িয়ে গেলে চলবে না? আপনারা হিপোক্রাট হবেন না, ভন্ডামীর আশ্রয় নেবেন না। বিভিন্ন জায়গায় হাসপাতালগুলোতে যেভাবে চিকিৎসা ব্যবস্থা চলছে তা একবার দেখুন? আজকে যদি সত্যিকারের আপনাদের আন্তরিকতা থাকত তাহলে আমরা যে প্রস্তাব এনেছি তাকে সমর্থন করতেন এবং এই প্রস্তাব সবাই সমর্থন করে এর উন্নতির জন্য এগিয়ে আসতেন। আজকে নার্সিংহোমগুলো দিনের পর দিন বেড়ে উঠেছে, এরজন্য আপনারা কিছুই ব্যবস্থা নিচ্ছেন না ডাক্তাররা হাসপাতালে চিকিৎসা না করে রোগীকে নার্সিংহোমে নিয়ে গিয়ে টাকা নিয়ে চিকিৎসা করাচ্ছে। আপনারা কোনও ব্যবস্থা নিচ্ছেন না। আসলে যেখানে হাসপাতালে শিশু মারা যায় সেখানে কেন রোগী ভর্তি হতে আসবে? তারপরে আমাদের দলের সদস্য ডাঃ তরুন অধিকারী যেকথা বললেন যে, যেখানে ডাক্তারদের নন প্র্যাকটিসিং অ্যালাউন্স দেওয়া হচ্ছে সেখানেও ডাক্তাররা দিনের পর দিন প্রাইভেট প্র্যাকটিস করে যাচ্ছেন এবং তার বিরুদ্ধে আপনারা কোনও ব্যবস্থা নিচ্ছেন না। আসলে আপনাদের সেই ক্ষমতা নেই, গোটা চিকিৎসা ব্যবস্থাটাই ভেঙ্গে গিয়েছে। আজকে ডাক্তারদের কিছু করার ক্ষমতা নেই, ক্লাশ ফোর স্টাফরাই যা খুশি করছে কিছু বলার নেই। সুতরাং এই অবস্থাতে আমরা যে প্রস্তাব এনেছি তাতে আপনাদেরও সমর্থন থাকবে এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 P.M.]

**শ্রী অজয় দে :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সদস্য ডাঃ মানস ভূঁইয়া এবং আরও ৩ জন সদস্য পশ্চিমবঙ্গের স্বাস্থ্য ব্যবস্থা সম্পর্কে যে প্রস্তাব এনেছে তাকে সমর্থন করছি। তা এই রাজ্যের স্বাস্থ্য ব্যবস্থা একেবারে ভেঙ্গে পড়েছে, এবং সেইকারণে তার বিরুদ্ধে একটা প্রস্তাব এনেছে। এই প্রসঙ্গে কয়েকটি কথা বলতে চাই, আজকে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য

ব্যবস্থা যেভাবে চলছে তাতে এইকথা বলতে অস্বীকার করার উপায় নেই যে হাসপাতালে যে ফ্রি বেডের ব্যবস্থা ছিল সেখানেও আপনারা চার্জ নেওয়ার ব্যবস্থা করেছেন। সেখানে আপনারা একটা জন বিরোধী সিদ্ধান্ত নিয়েছেন। সেখানে চার্জ বসিয়েছেন। এমন কি পি জি তে যে ফ্রি বেডের কিছু ব্যবস্থা ছিল সেক্ষেত্রেও চার্জ বসিয়েছেন। আজকে গরিব মানুষের সুযোগ নষ্ট করা হয়েছে, তাদেরকে বঞ্চিত করা হয়েছে। আমাদের বড় বড় হাসপাতালগুলোর সাথে সাথে গ্রামীণ নষ্ট করা হয়েছে, তাদেরকে বঞ্চিত করা হয়েছে। আমাদের বড় বড় হাসপাতালগুলোর সাথে সাথে গ্রামীণ যেসব স্বাস্থ্য সহায়ক কেন্দ্রগুলো আছে, পি এইচ সি, সেই সমস্ত জায়গায় দেখা যাচ্ছে যে রাতারাতি একটা রাজনৈতিক প্রচার করার জন্য নতুন সাইনবোর্ড টাঙ্গিয়ে নাম চেঞ্জ করা হয়েছে। যেমন পি এইচ সিকে রুর‍্যাল হসপিটাল এবং রুর‍্যাল হসপিটালগুলোকে স্টেট জেনারেল হাসপাতালে রূপান্তরিত করা হয়েছে। এই বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী ক্ষোভ প্রকাশ করেছিলেন এবং অর্থমন্ত্রীর সঙ্গে বাদানুবাদও হয়। সেখানে হাসপাতালের নামে রূপান্তর ঘটল কিন্তু স্টাফ স্যাংশন হয় নি। আসলে কাগজে কলমে রুর‍্যাল পি এইচ সিকে রুর‍্যাল হসপিটাল এবং রুর‍্যাল হসপিটালকে স্টেট জেনারেল হাসপাতালে রূপান্তরিত করা হয়েছে মানুষ তাদের চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। শুধু তাই নয় হাসপাতালে আজকে জীবনদায়ী ওষুধ নেই। কুকুরে কামড়ানোর ওষুধ নেই, সাপে কামড়ানোর ওষুধ নেই। আজকে গ্রামবাংলাতে স্বাস্থ্য ব্যবস্থা পুরোপুরি ভেঙ্গে পড়েছে। আগে হাসপাতালে কি কি ওষুধ নেই লেখা থাকত এখন তো ওষুধই নেই তো লেখার আর কি দরকার? বিশেষ করে বর্ষার সময়ে যে একটা বিশেষ অবস্থার সৃষ্টি হয়, মানুষকে সাপে কামড়ায়, পেটের অসুখ করে ইত্যাদি তার চিকিৎসার সেরকম কোনও ব্যবস্থাই থাকে না। আজকে ওষুধের যে চার্ট থাকা দরকার তা নেই। যে যে ওষুধ নেই তা যে আনার দরকার তার কোনও ব্যবস্থা নেই আসলে সমস্ত ব্যাপারটাই কেন্দ্রীভূত করা হয়েছে। সেখানে সুপারিনটেন্ডেন্ট থেকে শুরু করে ডাক্তাররা কিছু করতে পারছেন না, কো-অর্ডিনেশন কমিটি সব কিছু করছে, তারাই গোটা ব্যাপারটা কেন্দ্রীভূত করে রেখেছে এবং মানুষ এতে বঞ্চিত হচ্ছে। শুধু তাই নয়, আজকে বিভিন্ন জায়গায় বিভিন্ন স্বেচ্ছাসেবী সংস্থাগুলি যে সমস্ত ব্লাড ডোনেশন ক্যাম্প করে সেই ডোনেশন কার্ড যেটা পায় সেটা নিয়ে যদি ব্লাড ব্যাঙ্কে যায় তাহলে সেখানে তাকে দুর্নীতি চক্রের খপ্পরে পড়তে হয়, ব্লাড ব্যাঙ্ক থেকে ফিরিয়ে দেওয়া হয় রক্ত নেই বলে, রক্ত দেওয়া হয় না। এই ব্যাপারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলব এই যে হাসপাতালে ঔষুধ নেই, বেড নেই এটা দেখা দরকার, এবং ঔষধের ব্যাপারে একটা লিস্ট টাঙিয়ে দেওয়া উচিত। ব্লাড ব্যাঙ্ক থেকে সঠিকভাবে যাতে রক্ত দাতারা রক্ত পেতে পারে সেটাও দেখা দরকার। আই ডি হাসপাতাল যেটা কলকাতায় আছে সেই ব্যাপারে বলব, আমরা যখন দেখি ইনফেকশন ডিজিজ মারাত্মকভাবে দেখা দেয় তখন সেই সময় এই কয়েকদিন আগেও দেখেছি বিশেষ একটি রোগের প্রভাব যখন মারাত্মকভাবে হল সেই জায়গায় অভাব দেখা দিল, সেইজন্য বলব, আর একটা আই ডি হাসতাপাল করা দরকার, এই বলে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সদস্যরা আজকে যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। সারা পশ্চিমবাংলায় বিশেষ করে গ্রামাঞ্চলে

হাসপাতালগুলির অবস্থা একটা যমালয়ের আকার নিয়েছে, এটা অস্বীকার করলে চলবে না। কারণ সেখানকার স্বাস্থ্য ব্যবস্থা সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে। এটা আপনারা মনে মনে সমর্থন করেন। কিন্তু সরাসরি ভাবে আপনাদের সমর্থন করার সাহস নেই। হাসপাতালে বেড নেই, ঔষধ নেই, এই অসুবিধাগুলি যে আছে এটা আমরা জানি। এই সমস্ত অসুবিধার কথা কোনও কোনও সদস্য হাউসে মেনশন করার সময়ে বলেন, এটা মাননীয় স্বাস্থ্যমন্ত্রী নিজেও জানেন। আজকে আমরা দেখছি বর্তমান অবস্থায় জেলা হাসপাতালগুলিতে ডাক্তার যত দরকার তার চেয়ে বেশি পরিমাণে ডাক্তার আছে, কারণ কি, রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে সেখানে পোস্টিং আছে, এদের কাজ হচ্ছে নার্সিং হোমে কাজ করা, হাসপাতালের ডিউটির ব্যাপারে তাদের একটুও মাথাব্যথা নেই। ডাক্তারকে বললে তারা বলেন হাসপাতালে তো ঔষধ নেই, আমরা সেখানে কি করতে পারি। আজকে উপস্বাস্থ্যকেন্দ্রগুলিতে যে আউটডোর আছে, সেখানে তাতাকলমেই শুধু আউটডোর আছে, সেখানে সপ্তাহে ১-২ দিন আউটডোর হয়। আজকে আমরা দেখছি গ্রামাঞ্চলে যে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলি আছে সেখানে হয়ত ডাক্তার আছে, ঔষধের বালাই নেই। আমি স্বাস্থ্যমন্ত্রীকে বলব ওখানে মহিলাদের জন্যও মহিলা বিশেষজ্ঞ রাখা দরকার, শিশুদের জন্য চাইল্ড স্পেশালিস্ট থাকা দরকার, এইগুলি আপনাদের দেখা দরকার। আজকে গ্রামাঞ্চলে আমরা দেখছি একটা কথা সেখানে চালু আছে, বর্তমান কর্মচারিরা যে অবস্থায় আছে তাতে আসে যায় মাহিনা পায়, কাজ করলে ওভারটাইম পায়। এই অবস্থায় মধ্যে পশ্চিমবাংলা কতটা উন্নতি করতে পারবে সেটা আপনারাই বিচার করবেন। আজকে আপনারা এখানে বাস্তবকে সমর্থন করছেন না, কিন্তু গ্রামে গিয়ে আপনারা এই অবস্থাকে সমর্থন করবেন। পশ্চিমবাংলার স্বাস্থ্য ব্যবস্থা ভেঙে পড়েছে, মালদা জেলায় ৪০০ লোক কলেরায় মারা গিয়েছে, এই ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রীকে বলেছিলাম মেডিক্যাল টিম পাঠানো হোক, এবং যদি কোনও ভ্যাকসিন দেওয়ার ব্যবস্থা করা যায় তাহলে ভাল হয়, উনি বললেন এই ভ্যাকসিন আমাদের এখানে হয় না, বাইরে থেকে আনিয়ে দিতে হবে। আজকে আমাদের হাসপাতালগুলির কি অবস্থা দেখুন, সেখানে বাচ্ছাকে পাওয়া যাচ্ছে না, সেখানে আমরা দাবি করেছিলাম এই ব্যাপারে একটা মেডিক্যাল টিম পাঠানো হোক এবং তদন্ত করে দেখা হোক, এই ব্যাপারে দুইজন সদস্যও দৃষ্টি আকর্ষণ করেছিলেন, কিন্তু আপনারা কোনও ব্যবস্থা নেননি। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য মান্নান সাহেব যে প্রস্তাব নিয়ে এসেছেন আমি তা শুনলাম। এটা ঠিকই যেটা তারা নিয়ে এসেছেন সেই অবস্থাটা স্বীকার করে নিয়ে বলছি, ওরা কিন্তু এই ব্যাপারে কোনও সাজেশন দিতে পারলেন না। এই সমস্ত জিনিস দূর করার জন্য আসল প্রয়োজন হচ্ছে টাকার এবং এই টাকা পশ্চিমবাংলার সরকার কত আদায় করতে পারবেন। আমরা সবাই জানি যদি সেন্ট্রাল গভর্নমেন্টের কাছ থেকে টাকা না আসে তাহলে এই সমস্ত জিনিস দূর হতে পারে না। আমাদের উচিত অভ্যন্তরীণ ঋণ এবং স্বল্প সঞ্চয়ের মাধ্যমে অর্থ যোগাড় করা, যাতে এই সমস্ত অসুবিধা দূর করা যায়। শুধু সমালোচনা করলেই হবে না, এই সমস্ত অসুবিধাগুলো কিভাবে দূর করা যায় সেই কথাও বলতে হবে। সরকার পক্ষের একজন ডাক্তার বাবু বলেছেন আমাদের স্বাস্থ্য সম্বন্ধে সচেতন হতে হবে। আমাদের কতটা খাবার দরকার, কোন

কোন খাবার পুষ্টি আছে এবং কি করলে স্বাস্থ্য ভাল থাকবে এসব জানতে হবে। আগে আমরা ছোট বেলায় দেখতাম সকল লোকের মধ্যে স্বাস্থ্য সম্বন্ধে সচেতনতা ছিল, তারা এক্সাসাইজ করত, দৌড়ত। কিন্তু এখানকার ছেলেদের সেদিকে নজর নেই। এটা ঠিকই আমাদের অনেক অসুবিধা আছে এবং অনেক জায়গায় ওষুধ নেই, কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় আপ্রাণ চেষ্টা করছেন সেটাকে কি করে ওভারকাম করা যায়। সেইজন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আরও বেশি টাকা কি করে আনা যায় বিরোধী পক্ষের সেই চেষ্টা করা উচিত। আমার কংক্রিট সাজেশন হচ্ছে কেউ কোনও নার্সিং হোম খুলতে পারবে না, সে ভলান্টিয়ারীই হোক বা এমনিই হোক। সুতরাং যে প্রস্তাব ওরা নিয়ে এসেছেন তাকে আমি সমর্থন করতে পারছি না।

[3-50 — 4-00 P.M.]

**শ্রী প্রশান্তকুমার শূর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে মোশনটা ওরা এখানে রেখেছেন সেটা আলোচনার বিষয় হওয়া উচিত নয়। মাননীয় বিধায়ক আব্দুল মান্নান, মানিক ভৌমিক বা মানস ভূঁইয়ার কথা আমি বুঝতে পারি, কিন্তু মাননীয় বিধায়ক সুদীপ বন্দ্যোপাধ্যায় কি করে এই ভাষাটা গ্রহণ করেন। এখানে বলেছেন স্বাস্থ্য ব্যবস্থা আর আলোচনা করলেন চিকিৎসা ব্যবস্থা। কিন্তু স্বাস্থ্য ব্যবস্থা, আর চিকিৎসা ব্যবস্থা তো এক নয়। স্বাস্থ্য ব্যবস্থার পরিকাঠামো বলতে বোঝায় পুষ্টিকর খাদ্য কি করে পাব এইসব। আপনারা পুষ্টিকর খাদ্য কি দিচ্ছেন। গরিব কৃষক, ভূমিহীন কৃষক, ভাগচাষী, এই রকম ৮০ ভাগ মানুষ যারা দারিদ্র সীমার নিচে বাস করে তাদের আপনাদের কেন্দ্রীয় সরকার কি পুষ্টিকর খাদ্য দিচ্ছেন? এমন কি বিশুদ্ধ পানীয় জলও তাদের দিচ্ছেন না। কেন্দ্রীয় সরকার বলছেন গ্রামে একটা টিউবওয়েল যদি বসে তাহলে সেই গ্রামটায় পানীয় জলের ব্যবস্থা হয়ে গেছে, এই তো আপনাদের নীতি, এই নীতি নিয়ে আলোচনা করতে চান করুন, আলোচনা করতে রাজি আছি। ভারতবর্ষের মানুষের কি বাসস্থান আছে, আজকে গ্রামের মানুষের কি বাসস্থান আছে, আমাদের গ্রামে গ্রামে কৃষকরা কি অবস্থায় থাকে, তারা দৈনন্দিন জীবন যাপন কিভাবে করে সেটা কি জানেন? আজকে ট্রেনে করে যাবার সময় দেখা যায় লাইন দিয়ে ছেলেমেয়েরা মাঠে বসে আছে, কোন অবস্থায় আছে তারা? সারা ভারতবর্ষে এই জিনিস চোখে পড়ে না? ভূমি সংস্কারের কথা আপনারা বলেন না, যদি ভূমি সংস্কার ঠিকভাবে সারা ভারতবর্ষে হত তাহলে এই ভূমি সংস্কারের মধ্যে দিয়ে আর্থিক উন্নতি হত, স্বাস্থ্যের উন্নতি হত, বাসস্থানের উন্নতি হত, নিত্য প্রয়োজনীয় জিনিস তারা কিনতে পারত, এই জিনিস আমরা বলছি, পরিবেশ দূষণ মুক্ত করার জন্য কিছু বলেন আপনারা? সুতরাং আপনারা স্বাস্থ্যের উপর আলোচনা করার জন্য মোশন দিয়েছেন, আর বলছেন চিকিৎসা নেই, ওষুধ নেই এই সব বলছেন। অর্থাৎ শুধু ওষুধ খাইয়ে যেন একটা মানুষকে বাঁচিয়ে রাখা যায়। সুতরাং মোশনটা আপনারা ঠিক ভাবে করতে পারেন নি। সুদীপবাবু শিক্ষিত মানুষ, পড়াশুনা করেন, এরা তো পড়াশুনা করেন না আমি জানি, কিন্তু সুদীপবাবু এটা কি করলেন, একটু বুঝে দেখলেন না? তাসত্ত্বেও আমি আলোচনায় অংশ গ্রহণ করছি এই কারণে ভুল বশত হলেও দৃষ্টি আকর্ষণ করেছেন, সেই জন্য আলোচনা করছি। এখানে বলা হয়েছে পরিকাঠামো নেই। আমাদের যা পরিকাঠামা আছে, ভারতবর্ষের কোনও রাজ্যে এই পরিকাঠামো

নেই এটা আমি দেখাতে পারি। যদিও সাবজেক্ট কমিটি আমাদের বারে বারে বলেছেন পরিকাঠামো বাড়াবেন না, বরং কনসলিডেশন করুন, যা পরিকাঠামো আছে। পরিকাঠামো এই সময়ের মধ্যে বহু বেড়েছে, যদিও পরিকাঠামো বাড়ানোর প্রয়োজন নেই, তাসত্ত্বেও অনেক বাড়ানো হয়েছে। সুতরাং আজকে পরিকাঠামোর কথা আপনাদের মুখে সাজে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি, ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য সম্পর্কে নিরিখ-এর নিরিখ কি, আমাদের স্বাস্থ্য ভাল কি খারাপ। প্রথমত ভারতবর্ষের বার্থ রেট হাজারে ২৯ আর পশ্চিমবঙ্গে হাজারে ২৪.৬। ডেথ রেট যেখানে ভারতবর্ষে হাজারে দশ, আমাদের এখানে ৮.৩, শিশু মৃত্যুর হার ভারতবর্ষে যেখানে ৭৯, আমাদের এখানে ৬৪। সুতরাং যদি বলেন স্বাস্থ্য অবস্থা ভাল নয়, কেন আমাদের ইনফ্যান্ট মর্টালিটি কম, কেন আমরা দ্বিতীয় স্থানে দাঁড়িয়েছি, পশ্চিমবাংলার স্বাস্থ্য অবস্থা ভাল বলে দাঁড়িয়েছি।

মৃত্যু হার অনেক কম, সুতরাং এই জিনিসগুলো বুঝতে হবে, এই জিনিসগুলো না বুঝলে হবে না। ভারতবর্ষের সমস্ত স্টেটগুলির মধ্যে স্বাস্থ্য সংক্রান্ত এই সমস্ত ক্ষেত্রে আমাদের রাজ্য কোনওটায় দ্বিতীয় স্থানে আছে, কোনওটায় তৃতীয় স্থানে বা চতুর্থ স্থানে আছে। প্রতিটি ক্ষেত্রেই আমাদের এই রকম স্থান। সুতরাং ঐসব কথা বলার আগে এগুলি দেখা উচিত। আপনারা বলছেন, ওষুধ নেই। ওষুধ নেই বলে আপনারা বার বার চিৎকার করেন। আমরা হাসপাতাল এবং স্বাস্থ্য কেন্দ্রগুলিতে ওষুধ সরবরাহের জন্য বিকেন্দ্রীকরণ নীতি ইনট্রোডিউস করেছি। আগে প্রত্যেক জায়গাকে সেন্ট্রাল মেডিক্যাল স্টোরস থেকে ওষুধ নিতে হত। ফলে কোনও জেলা বেশি ওষুধ নিয়ে যেত, কোনও জেলা প্রয়োজন মতোও পেত না। ২৯শে জুলাই, ১৯৯৩ তারিখ থেকে আমরা বিকেন্দ্রীকরণ নীতি কার্যকর করেছি। ৪০ কোটিরও বেশি টাকা আমরা বিভিন্ন জেলাকে ভাগ করে দিয়েছি। প্রতিটি জেলায় কমিটি করে দিয়েছি সভাধিপতিকে চেয়ারম্যান করে। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের নমিনি বা তিনি নিজে সেই কমিটির সদস্য, সি এম ও এইচ একজন সদস্য এবং কনভেনর বা আহ্বায়ক। প্রত্যেকটা জেলাকে এই ক্ষমতা দেওয়া হয়েছে, সেখান যা কিছু দরকার, যা ওষুধ দরকার হবে তা তারা নিজেরাই কিনবেন। আমাদের যে কেন্দ্রীয় তালিকা আছে, সেন্ট্রাল মেডিক্যাল স্টোরস থেকে যা দেওয়া হয়েছে সেই তালিকা অনুযায়ী তারা ওষুধ কিনবেন। এখানে আরও বলা হল যে, আমাদের হাসপাতালগুলিতে গজ-ব্যান্ডেজ নেই। অদ্ভুত কথা! আমাদের যে ৫০টি আইটেমের তালিকা আছে তার মধ্যে ৩১,৩২,৩২ নং আইটেম হচ্ছে গজ, বান্ডেজ, কটন। আমি ওদের বলছি, ওরা গ্রামে হাসপাতালগুলিতে গিয়ে দেখুন, সেখানে গিয়ে জিজ্ঞাসা করুন যে, এসবের অভাব আছে কিনা। বিকেন্দ্রীয়করণ করার পর থেকে আমাদের এ ক্ষেত্রে অবস্থার অনেক উন্নতি হয়েছে। বিভিন্ন জেলায় আমরা প্রতি কোয়ার্টারে প্রায় ৪০ কোটি টাকার ওষুধ বরাদ্দ করছি, তারা ওষুধ কিনছেন এবং ৫০টি আইটেমের মধ্যে থেকেই কিনছেন। তবে আমি বলতে পারি যে, আমাদের সরকারের গোটা বাজেটটা যদি ওষুধের জন্য ব্যয় করা হয় তাহলেও ওরা যে পরিমাণ এবং যেসব ওষুধ চাইছেন তা আমরা দিতে পারব না। এমন ওষুধ আছে, একটা ক্যান্সারের ইঞ্জেকশন-এর দাম ৪০০০ টাকা, সেই ইঞ্জেকশন আমাদের পক্ষে কেনা সম্ভব নয়, কোনও রাজ্য সরকারের পক্ষেই সম্ভব নয়। তার ওপর ওরা বর্তমানে ডাঙ্কেল প্রস্তাব গ্রহণ করছেন! ওদের লজ্জা করে না? এখনও ওরা এখানে বসে আছেন। সারা ভারতবর্ষকে বিক্রি

করে দিয়েছেন আর এখানে বসে চিৎকার করছেন। বাইরে মানুষের সামনে দাঁড়াতে পারেন না। আজকে আমাদের দেশের সমস্ত চিকিৎসা ব্যবস্থাকে ধ্বংস করে দিয়েছেন।

আমাদের ডাক্তারের অভাবের কথাও ওরা উল্লেখ করলেন। আমি এখন পর্যন্ত কয়েক হাজার ডাক্তারকে নিয়োগ করেছি, কিন্তু বেশিরভাগ ডাক্তারই গ্রামে যাবে না। আমি বার বার বলেছি যে আমি ডাক্তারদের অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছি তারা গ্রামে যাচ্ছে না, তারা চাকরিতে যোগ দিচ্ছে না। কেন যাচ্ছে না তা নিশ্চয়ই ওরা আমার চেয়ে ভাল জানেন। যাই হোক আমার কাছে যে রিপোর্ট আছে তার থেকে আমি বলতে পারি আমাদের ৫৭ হাজার শয্যা আছে এবং তার শতকরা ৯০ ভাগই অবৈতনিক বা ফ্রি। অন্যান্য রাজ্যে দেখবেন বেসরকারি হাসপাতালের শয্যা সংখ্যাই বেশি। আর আমাদের রাজ্যে সরকারি হাসপাতালের শয্যা সংখ্যা বেশি এবং সেগুলির ৯০ ভাগেই আমরা বিনামূল্যে চিকিৎসা করি, ওষুধ দিই। এস এস কে এম হাসপাতালের মতো হাসপাতালেও আপনারা জানেন যে, আপনাদের সুপারিশের ভিত্তিতে রুগীদের ফ্রিতে চিকিৎসা করা হয়, ওষুধ দেওয়া হয়। সুতরাং গরিব মানুষের স্বার্থে বামফ্রন্ট আছে, বামফ্রন্ট থাকবে এবং বামফ্রন্ট রাজ্যের চিকিৎসা ব্যবস্থাকে আরও এগিয়ে নিয়ে যাবে। আমরা ইতিপূর্বে ১০০০ ডাক্তারকে নিয়োগপত্র দিয়েছিলাম, তাদের মধ্যে ৬৫০ জনই কাজে জয়েন করেন নি, শতকরা ৪৮ ভাগ জয়েন করেছেন। বাকিরা জয়েন করেন নি, তাদের আপনারা উস্কানি দিয়ে নার্সিং হোমে পাঠাচ্ছেন। আপনারা প্ররোচিত করছেন যাতে তারা নার্সিং হোমে চলে যায়, সরকারি হাসপাতালে কাজ না করে। আপনাদের এই হচ্ছে নীতি। এই নীতি নিয়ে আপনারা গোটা দেশটাকে চালাচ্ছেন এবং গোটা দেশটাকে বিক্রি করে দিচ্ছেন সাম্রাজ্যবাদীদের কাছে। আর আজকে আমাদের চিকিৎসা ব্যবস্থা সম্বন্ধে বলতে এসেছেন! আমি খুব দুঃখিত, আমি আপনাদের প্রস্তাব গ্রহণ করতে পারছি না এবং মাননীয় সদস্য শ্রী দেব প্রসাদ সরকার যে প্রস্তাব দিয়েছেন তাও আমাদের নীতি এবং কার্যাবলির সঙ্গে সঙ্গতিপূর্ণ নয় বলে আমি তা গ্রহণ করতে পারছি না।

[4-00 — 4-10 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য বিষয়টা কেন্দ্রের ক্ষমতায় অধিষ্ঠিত, কেন্দ্রীয় সরকারের স্বাস্থ্যনীতি সম্পর্কে অন্য সমালোচনা থাকলেও এই প্রস্তাবে রাজ্যের চিকিৎসা ব্যবস্থার যে বেহাল চিত্র তা উল্লেখিত হয়েছে। আমি মনে করি একথা সত্য এবং আজকে এমন একটা পরিস্থিতি রাজ্যের স্বাস্থ্য ব্যবস্থায় হয়েছে তা অবিলম্বে রাজ্যের জনগণের স্বার্থে প্রতিবিধান প্রয়োজন। আজকে চিকিৎসা ব্যবস্থা যে অবস্থায় গেছে তাতে সীমিত অর্থের জনসাধারণ এই রাজ্যে সরকারি চিকিৎসা ব্যবস্থায় যে সুযোগ পেত সেই সুযোগ থেকে লুপ্ত প্রায় হয়ে গেছে। তারপর হাসপাতালগুলিতে ওষুধ নেই, ডাক্তার নেই। স্ট্যাটিসটিকসে দেখা যাচ্ছে হাজারের উপর ডাক্তার শিক্ষক পদ শূন্য এইরকম একটা অবস্থা এসে দাঁড়িয়েছে। আগে হাসপাতালে যেখানে ১১২ রকমের ওষুধ সরবরাহ করা হত সেটা কমিয়ে ৩২ রকমে নিয়ে এসে দাঁড় করিয়েছেন, তাও ঠিকমতো পায় না। এছাড়া স্বাস্থ্যকেন্দ্রগুলির বিল্ডিং ভেঙ্গে পড়ছে, বন্ধ হয়ে আছে। আউটডোরের কোনও বিহিত ব্যবস্থা করতে পারছেন না। ৮-৯ বছর আগে যে উপ-স্বাস্থ্য কেন্দ্রটির বিল্ডিং হয়েছে সেই বিল্ডিং কনডেম হয়ে গেল

অথচ তার এখন উদ্বোধন হল না। আমি আমার কেন্দ্রের কথা বলতে পারি, আমার কেন্দ্র জয়নগরে একটি উপ-স্বাস্থ্য কেন্দ্র 'ন পুকুরিয়া' উপ-স্বাস্থ্য কেন্দ্র যেটা ৮-৯ বছর আগে তৈরি হয়েছিল যার বিল্ডিং কনডেম হয়ে যাওয়ার মতোন অবস্থা সেই বিল্ডিংটির উদ্বোধন আজ পর্যন্ত হল না। ফলে হাসপাতালের এই যে বেহাল অবস্থা, এই যে বেহাল স্বাস্থ্য ব্যবস্থা এর প্রতিকার অবিলম্বে হওয়া দরকার। আমি জানি, ফিনান্সিয়াল কনস্ট্রেন্ট আছে, এটা ঘটনা। কিন্তু একটা প্রাওরিটি দেওয়ার প্রশ্ন আছে। যেমন, গতকাল একটা প্রশ্নের উত্তর বলেছেন, পুলিশ এর জন্য ভরতুকি দিচ্ছেন, সস্তায় রেশন দিচ্ছেন। এই রেশনে ভরতুকি দিতে গিয়ে বছরে ৩৩ কোটি টাকা লাগছে। তাহলে আমার প্রশ্ন এইসব মুর্মূর্ষু রোগীদের বাঁচাবার জন্য যে ওষুধের দরকার তারজন্য যে টাকা সেটা দিতে পারেন না? এক্ষেত্রে প্রায়রিটি করতে পারেন না? এখানে প্রায়রিটি দেওয়ার প্রশ্ন আছে। ফলে জনস্বাস্থ্যের ক্ষেত্রে চূড়ান্ত বেহাল অবস্থা। একথা ঠিক এই প্রস্তাবের মধ্যে খানিকটা এক-তরফা বক্তব্য আছে। কেন্দ্রীয় সরকারের স্বাস্থ্যনীতিও সমালোচনার যোগ্য। কেন্দ্রীয় সরকার যে নীতি নিয়ে চলেছেন তারফলে ওষুধপত্র তার যে ড্রাগ পলিসি এরজন্য মূল্যবৃদ্ধি হয়ে যাচ্ছে। সেখানে স্বাস্থ্য ব্যবস্থার উন্নতির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের কিছু করণীয় আছে। সেই কারণে এই প্রস্তাবকে স্বয়ংসম্পূর্ণ করার জন্য এক দোষের দুষ্ট এই দূষণ মুক্ত করার জন্য আমি এই অ্যামেন্ডমেন্ট এনেছি এই প্রস্তাবের সঙ্গে লাস্ট প্যারাগ্রাফ হিসাবে এই কথাটা আমি রাখছি।

"সাথে সাথে এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ করছে যে রাজ্যের স্বাস্থ্য ব্যবস্থার উন্নতির জন্য প্রয়োজনবোধে কেন্দ্রীয় সরকার যেন উপযুক্ত সহযোগিতার পথে এগিয়ে আসেন।"

আমি আশা করি, আপনারা এই অ্যামেন্ডমেন্টের যৌক্তিকতা মেনে নিয়ে সমর্থন করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** যে সময় নির্দিষ্ট আছে তাতে দেখছি শেষ হবে না, তাই সভায় অনুমতি নিয়ে আরও ১৫ মিনিট সময় বাড়িয়ে দিলাম।

[4-10 — 4-20 P.M.]

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আপনার মাধ্যমে অন্যান্য সদস্যদের ধন্যবাদ জানাই যে তারা নীরবে নিঃশব্দে আমার এই প্রস্তাবকে সমর্থন করেছেন। আপনি দেখেছেন, ডাঃ গৌরীপদ দত্ত মার্কসবাদী কমিউনিস্ট পার্টির তরফ থেকে বক্তব্য রাখলেন। উনি বিধানসভার সদস্য এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রী, প্রখ্যাত পন্ডিত স্বাস্থ্যমন্ত্রী শ্রী প্রশান্ত শূর এই দুই জন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সদস্য বক্তব্য রাখলেন এবং যেহেতু রাজ্যসভায় ফরওয়ার্ড ব্লকের নির্মলকুমার বসু, ক্যানডিডেট হয়েছেন সেহেতু বাধ্য হয়ে গুঁতিয়ে গুঁতিয়ে সাত্বিক রায় মহাশয় খানিকটা ফেবারে বলতে গিয়ে দূরে সরে গেলেন। আর সি পি আই এবং আর এস পি-র সদস্যরা বক্তব্য রাখলেন না। ধরে নেওয়া যায় যে আমার প্রস্তাব অত্যন্ত সময়োপযোগী হয়েছে। সার্বিকভাবে মানুষের মনের প্রতিফলন, প্রতিবাদের প্রতিফলন দেখে এই প্রস্তাব অত্যন্ত গ্রহণযোগ্য। আজকে প্রমাণ হয়ে গেছে যে ওরা বিরোধিতা করেন

নি, মাননীয় সাত্ত্বিকবাবু বলতে উঠে পরিষ্কার ভাবে বলেছেন অভাব আছে, অভিযোগ আছে, টাকা নেই, টাকা দিলে মাননীয় প্রশান্ত বাবু সব ঠিক করে দেবেন। টাকা তো দেওয়া হচ্ছে, বেতন দিতে সেই টাকা চলে যাচ্ছে, ওষুধের জন্য টাকা কোথায়? আমি তো বলিনি যে এখানে দু হাজার কার্ডিও সার্জন নেই, অতএব এর প্রতিবাদ করছি, সফিসটিকেটেড সার্জারি কলকাতায় পাওয়া যাচ্ছে না তাই এই প্রস্তাব আনা হয়েছে। সাপে কামড়ানোর অ্যান্টিভেনাম সিরাপ পাওয়া যাচ্ছে না, এর পরও মাননীয় স্বাস্থ্য মন্ত্রী বসে আছেন? পাগলা কুকুরে মানুষকে কামড়ালে, মানুষ ওষুধ পাচ্ছে না, পন্ডিত স্বাস্থ্য মন্ত্রী কানে শুনছেন না, চোখে চশমা পরে বসে আছেন। দেখতে পাচ্ছেন না। ৪ হাজার টাকার ওষুধ মাননীয় স্বাস্থ্য মন্ত্রী লাইন দিয়ে কিনে দিন এমন কথা আমি বলিনি। আজকে সি পি এমের মাননীয় সদস্যরা উঠে দাঁড়িয়ে বলুন যে গ্রাম বাংলার প্রতিটি স্বাস্থ্য কেন্দ্রে এ ভি এস পাওয়া যাচ্ছে, আমি উইথড্র করে নেব। কিন্তু ওরা তা বলতে পারবেন না। সমস্ত মাননীয় সদস্য অন রেকর্ড বলুন যে, ১১ই ফেব্রুয়ারি কুকুরে কামড়ানোর ওষুধ সব হাসপাতালে পাওয়া যাচ্ছে, সাপে কামড়ানোর চিকিৎসার জন্য ওষুধ পাওয়া যাচ্ছে, আমি এই মুহূর্তে এই সভা থেকে আমার বক্তব্য প্রত্যাহার করে নেব। তা না হলে আমি অনুরোধ করব বিষয়টি ভাববার জন্য। স্বাস্থ্য ব্যবস্থা ভেঙে পড়ছে, নরক কুন্ড হয়ে দাঁড়িয়েছে, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কর্ম যজ্ঞের ব্যবস্থা হয়েছে। জীবনদায়ী সাতটি ওষুধ, সামন্যতম চিকিৎসার ব্যবস্থা তাও ভেঙে পড়েছে। তারপর আমাদের যা পরিকাঠামো ছিল তাও ভেঙে পড়েছে, ভাল চিকিৎসক, ভাল শিক্ষক নেই। প্রত্যেক স্বাস্থ্য কেন্দ্রে মেডিক্যাল কলেজ, নীলরতন, বাঁকুড়া, উত্তরবঙ্গ প্রত্যেক স্বাস্থ্য কেন্দ্রের অবস্থা একেবারে ভেঙ্গে পড়েছে আর পন্ডিত স্বাস্থ্য মন্ত্রী মহাশয় নীরোর মতো বসে বাঁশি বাজাচ্ছেন। উনি বললেন, স্বাস্থ্য ব্যবস্থা, চিকিৎসার ব্যবস্থা সব ঠিক আছে, কোনও ত্রুটি নেই তাই আমি অনুরোধ করব যে সংশোধনী নিয়ে আসা হয়েছে, মাননীয় দেবপ্রসাদবাবু যে কথাটা বলেছেন সেটা গ্রহণ করতে আপত্তি নেই, আমরা সহযোগিতার হাত বাড়িয়ে দিতে চাই, কেন্দ্র এবং রাজ্যের যৌথ ভূমিকা আছে, আমরা সহযোগিতা করছি, কেন্দ্র টাকা দিচ্ছেন বলে গ্রামীণ হাসপাতাল হচ্ছে, গ্রামে স্বার্থ কেন্দ্র গড়ে উঠছে। কুষ্ঠ রোগীদের চিকিৎসা হচ্ছে। কেন্দ্র সার্বিকভাবে আজকে সারা পশ্চিমবঙ্গে যে ফেডারেল স্ট্রাকচার তৈরি করে গেছে—মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই—আজকে মৃত্যুর হার কম, ইনফ্যান্ট মর্টালিটি কম এটা আপনাদের গর্ব নয়, এটা সমস্ত পশ্চিমবঙ্গের লোকের গর্ব। এখানে কি রকম পরিস্থিতি আজকে সারা ভারতবর্ষের প্রেক্ষাপটে সমস্ত স্বাস্থ্যের পরিকাঠামো কোথায় দাঁড়িয়ে আছে? তাই আমি মনে করি আপনারা সকলে এই প্রস্তাব গ্রহণ করুন, মাননীয় দেবপ্রসাদবাবু গ্রহণ করেছেন, কেন্দ্রীয় সরকার আরও সহযোগিতা করবেন। পশ্চিমবঙ্গে স্বাস্থ্য-ব্যবস্থা গড়ে উঠুক, কিন্তু ঐ (***) স্বাস্থ্যমন্ত্রী থাকাকালীন রাজ্যের স্বাস্থ্য ব্যবস্থা আরও ভেঙে পড়বে, শিশু মৃত্যুর হার বাড়বে। যেহেতু গ্রামীণ স্বাস্থ্য-ব্যবস্থা ভেঙ্গে পড়েছে, শিক্ষা-ব্যবস্থা ভেঙ্গে পড়েছে, সেজন্য এই প্রস্তাব গ্রহণ করবার জন্য আবেদন করছি সংশোধনী সহ।

**মিঃ স্পিকার ঃ** পাগল, উন্মাদ এবং মুর্খ শব্দগুলি বাদ যাবে। দেবপ্রসাদবাবু, আমাদের হাউসের একটা রুল আছে, কনভেনশন আছে, এখানে নেগেটিভ মোশন অনুমোদন পায় না।

---

Note : *[Expunged as ordered by the chair]

Where an amendment changes the character of a motion it is called a negative amendment, Amendment is to be in such a form that it should not change the character of the motion. If it changes the character of the motion, it is negative. It cannot be allowed. It will be deemed to be out of order.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মিঃ স্পিকার স্যার, তাহলে আমাকে অ্যামেন্ডমেন্ট মুভ করতে দেওয়া হল কেন? মুভ করবার পর তো এটা এখন হাউসের প্রপার্টি। কনসেন্ট অফ ডিসকাশনের পরিপ্রেক্ষিতে আলোচনা হবার পর এখন এটাকে আপনি ডিসঅ্যালাউড করছেন, এটা কি করে হয়?

**মিঃ স্পিকার :** দ্যাট মে বি। আমি বলছি, ডিসকাশন হলেই সেটা প্রপার্টি অফ দি হাউস হয় না। এ ব্যাপারে পূর্বের রুলিও আছে। কাজেই রেইজড হলেই সেটা প্রপার্টি অফ দি হাউস হবে এটা কি করে হবে?

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অ্যামেন্ডমেন্টটা যদি নট ইন অর্ডার হয় তাহলে তো সেটা আমাকে মুভ করতে দেবারই কথা নয়। তাহলে সেই সময় আমাকে অ্যামেন্ডমেন্টটা মুভ করতে দেওয়াটাই বলতে হবে ভুল হয়েছিল!

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অ্যামেন্ডমেন্টটা বৈধ, কি অবৈধ সেটা বিচার করবার আপনার বৈধ ক্ষমতা আছে।

**Mr. Speaker :** We have a precedent in this House where, in case of a not confidence motion, a notice was made to make it a vote of confidence motion. I had overruled it. That amendment was given by the Ruling Party. It was voted and discussed in the House. It was overruled. There is a precedent in this House. We have got that precedent. It was debated and it was held to be out of order because it was in the nature of a negative amendment.

**ডাঃ মানস ভূঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এই হাউসের কনভেনশনের কথা বলছিলেন। আপনি বলেছেন, তাই এরপর আর বিতর্ক হতে পারে না। কিন্তু আন্ডার হোয়াট রুলস অফ দি রুলস অ্যান্ড প্রসিডিওর অফ দি হাউস এটা রিজেক্ট করছেন সেটা বলুন! আপনি কনভেনশনের কথা বলেছেন, কিন্তু আমি হাউসের একটি ঘটনা রিপিট করছি। আপনার অ্যাবসেন্সে এই হাউসে একটা দুর্ভাগ্যজনক ঘটনা ঘটেছে। আপনার অনুপস্থিতিতে কয়েকদিন আগে দেখলাম, চেয়ার থেকে একটা বিল পাস করে দিলেন, কিন্তু তারপর আমরা ঐ বিলের উপর ডিভিসন দাবি করলে ডিভিসনও হল।

রুল ১৮৫-তে যে প্রস্তাব এসেছে, আমরা মুভ করেছি এবং তা গ্রহণও করা হয়েছে। তারপরে আপনি এসে বললেন যে এটা এগেনস্ট দি কনভেনশন, এটা আমি গ্রহণ করতে পারছি না। এ যদি হয় তাহলে আমরা যাই কোথায়? এই ব্যাপারে গাউড লাইন কি, আমি

আপনার মতামত চাইছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার যতদূর মনে আছে, মোশনের উপরে অ্যামেন্ডমেন্ট আনায় যাদি মোশনের মূল বিষয়টা পাল্টে যায় তাহলে সেটা আনা উচিত নয়, এই রকম আপনি বলেছিলেন যখন ১৯৮৩-৮৪ সালে আপনার বিরুদ্ধে নো-কনফিডেন্স আনা হয়েছিল। কিন্তু এখানে মোশনের উপরে যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে তাতে মূল বক্তব্যের কোনও পরিবর্তন হচ্ছে না। এই অ্যামেন্ডমেন্ট অ্যাকসেপ্টও হয়েছে। আমরা যেভাবে মোশনটা এনেছি, এটাকে যাতে আরও আন্তরিক ভাবে এগিয়ে নিয়ে যাওয়া যায় তার জন্য কিছু অ্যাড করা হয়েছে। আপনি বলেছেন যে অ্যামেন্ডমেন্ট-এর জন্য যদি মূল প্রস্তাব পাল্টে যায় তাহলে সেটা আনতে দেবেন না, সেটা ঠিক আছে। কিন্তু এখানে যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে, এতে মূল প্রস্তাবের কোনও পরিবর্তন হচ্ছে না, এটাকে আরও জোরালো করা হয়েছে। আপনি যেটা করছেন তাতে সবটাই আউট অব অর্ডার করে দিচ্ছেন। কাজেই সেটা না করে আমাদের সুযোগ দিন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আজকে যে মোশন ১৮৫তে অ্যাডমিট করা হয়েছে, তার উপরে আলোচনাও হয়েছে। অ্যামেন্ডমেন্ট হ্যাজ বীন মুভড। অ্যামেন্ডমেন্ট হ্যাজ বীন অ্যাকসেপ্টেড অ্যাট দি রেলেভেন্ট টাইম অনারেবল ডেপুটি স্পিকার হ্যাড বীন ইন দি চেয়ার। আই ওয়াজ নট প্রেজেন্ট ইন দি প্রসিডিং। এখন শুনছি, চেয়ার থেকে রুলিং দেওয়া হচ্ছে যে অ্যামেন্ডমেন্টটা অ্যাডমিসিবল নয়। ইট ওয়াজ নট অবজেকটেড হোয়াইল দি অ্যামেন্ডমেন্ট ওয়াজ মুভড। এর কারণ কি আমরা জানতে পারি কি?

**মিঃ স্পিকার ঃ** ডাঃ আবেদিন, আপনি আমাকে একটা ব্যাপারে স্যাটিসফাই করুন যে অ্যামেন্ডমেন্ট দিতে গেলে কখন দিতে হয়?

**(এ ভয়েস ঃ জেলে পাড়ার সং)** গোলমাল

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, এই রাস্কেলটাকে তাড়িয়ে দিন। ইউ আর এ বাস্টার। দিস বাস্টার শুড গো। (গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন, বলতে দিন। ডোন্ট ডিস্টার্ব।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** এখন ৩৪৭ কি নেই? ইউ হ্যাভ ম্যানেজ টু ফরগেট ৩৪৮। আপনারা কি মনে করেছেন?

(গোলমাল)

[4-20 — 4-30 P.M.]

**Dr. Zainal Abedin :** Rascal, Rascal, Rascal, It should be rcorded.

(Nosie and Interruptions)

**Mr. Speaker :** One moment, honourable, members, Please take your seat.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনার প্রিনটিং ডিফিকালটির জন্য আমরা অন এ নাম্বার অফ অকেশনস দেখেছি আপনি সাইক্লোস্টাইল করে দেন। ডিউ টাইমে যে কারণে অরিজিনাল সাপ্লাই করা হয় না, সারকুলেট করা হয় না মেম্বারদের মধ্যে। আপনি বলেছেন জাস্ট বিফোর দেওয়া হয়েছে। এটা ঠিক যে এক দিন আগে দেওয়ার কথা, অ্যাজ পার রুল এক দিন আগে অ্যামেন্ডমেন্ট দেওয়ার নিয়ম। যেহেতু প্রিনটিং ডিফিকালটি আছে, পাবলিকেশন ডিফিকালটি আছে, সারকুলেশন ডিফিকালটি আছে.....

**মিঃ স্পিকার ঃ** আপনি একটু বসুন। এটা ৪টা ২০ মিঃ শেষ হয়ে যাওয়ার কথা। কিন্তু এই টাইমের মধ্যে শেষ হবে না। সেই জন্য আধ ঘন্টা সময় বাড়িয়ে দিতে চাই। আশা করি সকলের মত আছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি অ্যাডমিট করেছেন নজির আছে। While the discussion is going on. আপনি অ্যামেন্ডমেন্ট অ্যালাউ করেছেন। While the discussion is going on, because we agreed from this side. আপনি অ্যালাউ করেছেন। Once the amendment has been allowed to move তারপর আর এই প্রশ্ন করা যায় না। হোয়েন ইট হ্যাড বিন সাবমিটেড এই প্রশ্ন আর করা চলে না। Once it has been allowed to be moved.

(Noise and interruptions)

এই প্রশ্ন আর আসে না।

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** Now Dr. Abedin, I draw your attention to rule 322. Rule 322 says, "Notice of an amendment to a motion shall be given one day before the day on which the motion is to be considered, unless the Speaker allows the amendment to be moved without such notice." Now the notice was filed today. It was not filed yesterday. Now it has been the convention of this House that even during debate, we are giving consideration and allowing motions to be filed-amendment motions to be filed. Even during debate, without notice, we find a members standing up and reading out his amendment motion. Because the member stands up and reads out his motion, it does not mean that it has been admitted. Please make a very careful note of it. It means that the member has made the House aware of what his amendment motion is. It is subject to the approval of the Speaker and the Chair whether it is in order or not in order. Now for paucity of time and to be fair to

the member whose motion it is, we let him speak what he wants to speak. The speaker may not obstruct the passage of his speech or what he wants to say in regard to his amendment, but that does not mean that the amendment is in order or that the amendment has been allowed. You are taking an entirely negative aspect of the attitude and gesture of the Chair. Then in future what will happen is, you will say—'No, no notice and we don't allow.'. Let it be there and we stop all these! So all liberal attitude has to be stopped; That can't be done. After all, there are situations where difficulties do arise, and we understand the problems of members and we are considerate and we allow; but you are stretching it too far.

That is stretching it too far. That is stretching it to the limit where the Chair has become the victim of attitude and liberality. That means we should not be liberal any more. We should not be lax in attitude. That is not fair. We wanted to be liberal in character. Now what I have said is that the House has to follow certain rules and conventions. Whether the motion is put to vote or not, put to vote does not make any difference to the Chair. What makes difference to the Chair is allowing any illegality to take place. I am concerned with the procedure only. I am not concerned with anything more or less. I am sure if his amendment is put to vote it will not stand the majority of the ruling party. I am sure of that. But I am not concerned whether the ruling party will give him vote or boycott the vote. I am concerned with the procedure and the legality, whether what I am going to do is legal or not. I was sitting in my chamber when I heard all these things were going on and I apprehended that something illegal may take place and then later on which may by itself set a precedent. I am not saying anything because he has not admitted the motion. He has not said that he has admitted it. The convention followed in the House.

(at this stage Dr. Zainal Abedin rose to speak)

You may allow it. You may allow something illegal also. Does that mean that the Chair allowed it? I again say that the notice was filed today. The department has not got enough time to scrutinise it. It is subject to scrutiny. Enough time has not been given to the Secretariat. Then we would have rejected it, on the ground that as there is no time we do not take it for consideration. But we are not strict on that. We are liberal and we go to the last moment to scrutinies it. What happened? Here is a motion. The entire content of the motion is against the State Government. There is no comment, nothing against the Central Government. How can that be ? you bring an amendment to include the

central Government. It goes against the spirit of the motion. It cannot be allowed. Rules do not allow it. How do I allow it? Just because you wanted me to allow that I allow it? Then I will have to allow everything. You may want many things. You may want to sit in this side of the House. How can I allow it? Because you cannot sit in this side of the House. To allow you in this side of the House. To allow you in this side certain other things will have to happen. There will have to be an election. You will have to be vote in majority. People will have to vote for you. I cannot do that here. Therefore, you may want so many things but I have to follow established practice, the procedure and rules. Even if there is slight irregularity, it has to be corrected at the earliest opportunity and at the right point of time. Even if there is fault of the Chair, the House should not tolerate any mistake, and the Leader of the Opposition, the Whip of the Opposition—it is their responsibility to see that House does not commit any mistake. Because the mistake of the House is your mistake also. One day you will be sitting here. Somebody else will be sitting here. Then what will happen? Will you be succumbing to these things ? Keep it in mind. Parliament is ongoing process. It is not a game only when you are here. It is a game then you will be there. You had been here one day. Tomorrow you may be here again. But the process will continue. The process will have to be maintained. It is our .responsibility to see that there is no diviation for it. I am sure if I put the motion to vote it will fall flat in two minutes. But is it may intention to put it to vote just because it is going to fail ? The Government whip proposed to put it to vote. But why should I be guided by his advice ? I should be guided by the spirit of the rules, by what the legality of the House demands and the lagality of the House demands that the amendment cannot be allowed to be put to vote because it is not in order. There may be a lot of debate on whether it was scrutinised within the time or not whether the Chair made any mistake or not. There may be a lot of debate on that. I am not going into that aspect now. I only say whether it can be corrected at the earliest point of time. If it can be corrected and it has to be corrected. You should help in seeing that it is corrected. Because somebody has made a mistake or apparently there is a mistake, so let the mistake occur because I am in the opposition. That will be a poor argument and it will be a very dark day even for you because you will be in trouble later on some other occasion. Don't take these advantages because it will be of total disadvantage for the total process. It should never be done. We should sit with cool heads, understand the whole thing and take ourselves into confidence.

[4-30 — 4-40 P.M.]

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** মাননীয় স্পিকার মহাশয়, আপনার জ্ঞান গম্ভীর বক্তৃতা শুনলাম। কিন্তু এখানে যে অ্যামেন্ডন্টে দেবপ্রসাদবাবু এনেছেন, সেটা আসার ফলে আমাদের মোশন যা ছিল সেটা নাকি নেগেটিভ হয়ে যাবে নিউ প্যারাগ্রাফ যুক্ত করার ফলে, এই জিনিসটা আমরা বুঝতে পারছি না। এই যে অ্যামেন্ডমেন্ট এসেছে তার সঙ্গে যোগ করবার কথা যে বলা হয়েছে তা হচ্ছে এই সভা কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ করছে যে রাজ্য সরকারের মাধ্যমে রাজ্যের স্বাস্থ্য ব্যবস্থার এই বেহাল অবস্থা দূর করার জন্য প্রয়োজন বোধে কেন্দ্রীয় সরকারও যেন উপযুক্ত সহযোগিতার পথে এগিয়ে আসেন, এই প্রস্তাবে কেন্দ্রীয় সরকার যাতে সহযোগিতার পথে এগিয়ে আসনে সেই কথা বলা হয়েছে তাতে নেগেটিভ হয়ে যাচ্ছে কি করে বুঝতে পারছি না।

**Mr. Speaker :** I refer to Kaul and Shekdhar-page 599-Admissibility of amendments—"An amendment should be relevant and within the scope of the motion to which it is proposed. It should not introduce new or forgein matter or widen the scope of the motion."—what does not mean ? I am sorry, I do not agree with you, It may do immediate purpose, but it will be a bad precedent. Parliamentary process is a continuous process. We should not encourage any bad practice

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** স্যার, উনি যে আমাকে রাসকেল বললেন, এটা থাকবে কি থাকবে না বলুন, তা নাহলে আমিও ওনাকে রাসকেল বলব।

**Mr. Speaker :** Now I put to vote the motion of Dr. Manas Bhunia.

The motion of Dr. Manas Bhunia that—

বর্তমানে পশ্চিমবঙ্গের সমস্ত সরকারি হাসপাতাগুলিতে স্বাস্থ্য-ব্যবস্থার পরিকাঠামো একেবারে ভেঙ্গে পড়েছে ;

গ্রামীণ স্বাস্থ্য-ব্যবস্থা ভেঙ্গে পড়েছে ;

জেলা হাসপাতালগুলি ও গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রগুলিতে জীবনদায়ী ওষুধ, অক্সিজেন, সাপে কামড়ানো রোগীর চিকিৎসার জন্য এ ভি এস, কুকুরে কামড়ানো রোগীদের চিকিৎসার জন্য এ আর ভি, গজ ব্যান্ডেজ—সবই অমিল ;

কলকাতার হাসপাতাল ও মেডিক্যাল কলেজগুলিতে ডাক্তার ও শিক্ষক-চিকিৎসক নেই ;

বর্ধমান, উত্তরবঙ্গ ও বাঁকুড়ার মেডিক্যাল কলেজ ও হাসপাতালগুলিতে মেডিক্যাল শিক্ষা-ব্যবস্থা একেভাবে ভেঙ্গে পড়েছে ;

উপরোক্ত অবস্থার সুযোগ দিন রমরমা ব্যবসা চালাচ্ছে নার্সিং হোমগুলি ;

রাজ্যের সর্বস্তরে মানুষকে সরকারি চিকিৎসা-ব্যবস্থার সুযোগ দেওয়া এবং রাজ্যের মেডিক্যাল শিক্ষার গৌরবজনক অতীতকে ফিরিয়ে আনার লক্ষ্যে সমগ্র ব্যবস্থা পর্যালোচনা করে একটি সুস্থ ও স্থায়ী স্বাস্থ্য-ব্যবস্থা গড়ে তোলার জন্য এই সভা রাজ্য সরকারের কাছে দাবি জানাচ্ছে।

was then put division was taken with the following results:

**Noes**

Bal, Shri Sakti
Bose, Shri Shyamaprasad
Baora, Shri Samar
Barman, Shri Debendra Nath
Bera, Shrimati Chhaya
Biswas, Shri Kali Prasad
Biswas, Shri Kamalakshi
Bouri, Shri Angad
Bouri, Shri Haradhan
Chakrabarty, Shri Deb Narayan
Chakrabarty, Shrimati Kumkum
Chakrabarty, Shri Shyamal
Chanda, Dr. Dipak
Chatterjee, Shri Anil
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chowdhury, Shri Sibendra Narayan
Chowdhury, Shri Subodh
Das, Shri Atul Chandra
Das, Shri Bidyut Kumar
Das, Shri Debesh
Das, Shri Paresh Nath
Das Mahapatra, Shri Kamakshyanandan
Deb, Shri Rabin
Deb Sharma, Shri Ramani Kanta
Dey, Shri Lakshi Kanta
Dey, Shri Narendra Nath

Dutta, Dr. Gouripada
Ghose, Shri Biren
Ghosh, Shri Rabindra
Goswami, Shri Kshiti
Idrish Mondal, Shri
Jana, Shri Haripada
Mahato, Shri Satya Ranjan
Mehta, Shri Nishikanta
Majhi, Shri Nandadulal
Maji, Shri Surendra Nath
Mallick, Shri Shiba Prasad
Mondal, Shri Prabhanjan Kumar
Mondal, Shri Rabindra Nath
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Manik Chandra
Mondal, Shri Sailendra Nath
Mazumdar, Shri Dilip Kumar
Md. Nizamuddin Shri
Moitra, Shri Birendra Kumar
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Manabendra
Murmu, Shri Maheshwar
Murmu, Shri Sarkar
Oraon, Shri Jagannath
Pakhira, Shri Ratan Chandra
Putatunda, Shrimati Anuradha
Ray, Shri Tapan
Saha, Shri Kripa Sindhu
Saren, Shri Subhas Chandra
Sarkar, Shri Sisir
Sen Gupta, Shri Dipak
Shaw, Shri Prabin Kumar

Singh, Shri Lagan Deo
Sinha, Shri Prabodh Chandra
Sur, Shri Prasanta Kumar

**AYES**

Abdul Mannan, Shri
Banerjee, Shri Prabir
Bapuli, Shri Satya Ranjan
Bhunia, Dr. Manas
Gyan Singh Sohanpal, Shri
Mudi, Shri Anil
Nasiruddin Khan, Shri
Roy, Shir Saugata
Sinha, Shri Atish Chandra
Zainal Abedin, Dr.

The Ayes being 11 and Noes 63 the motion was lost.

## MOTION UNDER RULE 185

**Mr. Speaker :** Now I call upon Shri Manabendra Mukherjee to move his motion.

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি প্রস্তাবটি এখানে আনুষ্ঠানিক ভাবে উপস্থাপন করছি, আমার যা বলার আমি শেষে বলব।

দি মোশন অফ শ্রী মানবেন্দ্র মুখার্জি দ্যাট—

'এই সভা মনে করে যে'—জেনারেল এগ্রিমেন্ট অন ট্যারিফস অ্যান্ড ট্রেড এর অষ্টম রাউন্ডের প্রস্তাব যা ডাঙ্কেল প্রস্তাব নামে পরিচিত তা মেনে নেওয়া হলে আমাদের দেশের অর্থনীতিতে নিম্নবর্ণিত বিপর্যয়সমূহ দেখা দেবে ঃ

কৃষি উৎপাদনের উপর ভরতুকির পরিমাণ নির্দিষ্ট হওয়ার ফলে, কৃষি পণ্যের মূল্য নির্ধারণের প্রশ্ন-এ সরকার তার নিয়ন্ত্রণ হারাবেন। ফলে নিত্যপ্রয়োজনীয় খাদ্যশস্যের মূল্য বৃদ্ধির ব্যাপক সম্ভাবনা সৃষ্টি হবে ;

কৃষিপণ্য আমদানির ক্ষেত্রে বাধ্যবাধকতা আরোপিত হবে। ফলে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হওয়ার সম্ভাবনা বাস্তবায়িত হবে না ;

গণবণ্টন ব্যবস্থা বিপন্ন হবে, ফলে নিম্নমধ্যবিত্তদের জীবনে নেমে আসবে দুর্বিষহ

অর্থনৈতিক সঙ্কট ;

বিদেশি পণ্যের অবাধ অনুপ্রবেশের ক্ষেত্রে বাধা সৃষ্টি করার কোনও উপায় আমাদের থাকবে না; কেন্দ্রীয় শিল্পকে অসম প্রতিযোগিতার মুখে পড়তে হবে এবং তা বিনষ্ট হবার সম্ভাবনা সৃষ্টি হবে। এর ফলে বহু কারখানা বন্ধ হবে এবং অধিক মুনাফার স্বার্থে উন্নত প্রযুক্তি নিয়োগের ফলে ব্যাপক কর্মচ্যুতি ঘটবে ;

বাণিজ্যের সাথে সম্পর্কিত মেধাজাত সম্পত্তি রক্ষার অধিকার প্রসঙ্গে এই প্রস্তাবে যা বলা হয়েছে, তার ফলে কৃষিবীজ, জীবনদায়ী ওষুধের মতো গুরুত্বপূর্ণ বিষয়গুলিতে আমাদের একান্তভাবে বিদেশিদের উপর নির্ভরশীল হয়ে পড়তে হবে এবং এই ধরনের জিনিসের লাগামহীন মূল্যবৃদ্ধি ঘটবে ;

এই প্রস্তাবের বাস্তবায়ন হলে দেশীয় বিজ্ঞান ও কারিগরি গবেষণার সম্ভাবনা নিদারুণভাবে কমে যাবে এবং আমরা পর নির্ভর একটি রাষ্ট্রে পরিণত হব ;

আমাদের দেশের স্বার্থ রক্ষা করার পেটেন্ট আইন বাতিল হয়ে যাবে ;

বাণিজ্যের সাথে সম্পর্কিত বিনিয়োগ সংক্রান্ত বিধি-ব্যবস্থা বিদেশি বিনিয়োগকারীদের দেশীয় বিনিয়োগকারীদের সমান সুযোগ করে দিতে আমাদের বাধ্য করবে ;

আমাদের দেশীয় শিল্প আক্রান্ত হবে এবং বিদেশি বিনিয়োগকারীদের মুনাফা অর্জনের অবাধে মৃগয়াক্ষেত্রে পরিণত হবে আমাদের দেশ। দেশীয় স্বার্থ রক্ষা করবার কোনও আইনগত রক্ষা-কবচ আমাদের হাতে থাকবে না ;

সামাজিক প্রয়োজন মেটানোর উদ্দেশ্য নিয়ে যে পরিষেবাক্ষেত্র তৈরি হয়েছে এই ক্ষেত্রে বিদেশি বিনিয়োগকারীদের অবাধ অনুপ্রবেশের সুযোগ সৃষ্টি হবে। ভারতীয় জনগণের সামাজিক প্রয়োজন মেটানোর ক্ষেত্রে কোনও দায়বদ্ধতা এদের থাকবে না। ফলে পরিষেবাক্ষেত্রে মূল উদ্দেশ্যটির বিলোপ ঘটাবার সম্ভাবনা সৃষ্টি হবে ;

মাল্টি ল্যাটারাল ট্রেড অর্গানাইজেশন এর গঠনকে মেনে নিলে আমাদের দেশীয় অর্থনীতির নিয়ন্ত্রণে বিদেশিদের হস্তক্ষেপ আমাদের মেনে নিতে হবে ;

এই প্রস্তাববলির প্রয়োগের ক্ষেত্রে, কোনও প্রশ্নে অভিযুক্তকে অভিযোগ প্রমাণের দায়িত্ব নিতে হবে। ফলে বহু জাতিক কর্পোরেশন এবং সাম্রাজ্যবাদী দেশগুলির আগ্রাসী ভূমিকাকে প্রতিহত করার কোনও ন্যায়সঙ্গত সুযোগ থেকে আমরা বঞ্চিত হব ;

সর্বোপরি এই প্রস্তাব মেনে নিলে, আমরা দেশের অর্থনৈতিক সার্বভৌমত্বকে বিসর্জন দিতে বাধ্য হব ; যা আমাদের মহান স্বাধীনতা সংগ্রামের ঐতিহ্যের প্রতি বিশ্বাসঘাতকতার সামিল ; এবং

এ কাজ দেশের সংবিধানের মূল সুরের সম্পূর্ণ বিরোধী। এ কাজ করার কোনও

নৈতিক অধিকার কেন্দ্রীয় সরকারের নেই।

অতএব এই সভা ডাঙ্কেল প্রস্তাব কার্যকর করার থেকে বিরত থাকবার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই বলব মাননীয় মুখ্যমন্ত্রী যখন বিধানসভায় উপস্থিত নেই তখন এটা অবমাননাকর। যেহেতু উনি ডাঙ্কেল প্রস্তাবের বিরোধিতা করে চারিদিকে মিটিং করছেন যে দেশের সর্বনাশ হয়ে গেল, আত্মমর্যাদা থাকছে না, সেইজন্য আজকে আমরা চেয়েছিলাম উনি অন্তত ডাঙ্কেল প্রস্তাবের আলোচনায় থাকুন। মুখ্যমন্ত্রী যদি এখানে এসে এই ব্যাপারে কিছু বলেন তাহলে আমরাও বুঝতে পারি সত্যি উনি এই ব্যাপারে কি বলতে চাইছেন। এখানে ডাঙ্কেল প্রস্তাবের বিরোধিতা করে উনি বলবেন আর ওখানে ম্যাকনামারাকে বলবেন আবার বিশ্বব্যাঙ্ক থেকে টাকা নেবেন, আমি চাইছি মুখ্যমন্ত্রী যদি এখানে এসে এতে অংশগ্রহণ করেন তাহলে ভাল হয়।

**শ্রী শ্যামলকুমার চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় এর মতো পন্ডিত ব্যক্তির সঙ্গে আলোচনা করার জন্য পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর দরকার হয় না।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে যে প্রস্তাব শ্রী মানব মুখার্জি এবং অন্যান্য সদস্যরা এনেছেন আমি সর্বতোভাবে তার বিরোধিতা করছি। এই প্রস্তাব হচ্ছে একটি দেশদ্রোহী প্রস্তাব, ভারতবর্ষের মতো দেশকে একটি চুক্তিতে একমত হওয়ার পর সেই প্রস্তাব থেকে সরে আসতে বলা একমাত্র সি পি এম-এর মতো দেশদ্রোহী পার্টির পক্ষে সম্ভব হতে পারে। আমরা সি পি এমের কাছে ভারতবর্ষের সার্বভৌমত্ব রাখার দেশপ্রেমের কোনও শিক্ষা নিতে চাই না। আমরা জানি স্বাধীনতা আন্দোলনের সময় কমিউনিস্ট পার্টি কোন দেশদ্রোহীর ভূমিকা পালন করেছিল। আমরা জানি, চিনের সঙ্গে যুদ্ধে, বাংলাদেশের সঙ্গে যুদ্ধে কমিউনিস্ট পার্টি কোন ভূমিকা পালন করেছিল। আমরা জানি ওদের টিকি দীর্ঘদিন ধরে কোথায় বাঁধা ছিল। ওদের কাছ থেকে দেশপ্রেমের কোনও শিক্ষা আমরা নিতে প্রস্তুত নই। আজকে যে মোশন ডাঙ্কেল প্রস্তাব সম্বন্ধে এখানে আনা হয়েছে এবং তাতে যে কথাগুলো বলা হয়েছে সেগুলো অর্দ্ধসত্য এবং অসত্য। সি পি এমের বাজারি লিফলেট থেকে তুলে নেওয়া হয়েছে। আসলে বাস্তবের সঙ্গে এর কোনও মিল নেই। আমি একটার পর একটা দেখাব যে কোথায় কোথায় অসত্য কথা বলা হয়েছে। স্যার, আপনি জানেন, আলোচনায় যে গ্যাট চুক্তির কথা বলা হয়েছে সেই গ্যাট অর্থাৎ জেনারেল এগ্রিমেন্ট অন ট্যারিফস অ্যান্ড ট্রেড, এটা ১৯৪৭ সালে তৈরি হয়েছিল এবং ভারতবর্ষ তার প্রতিষ্ঠাতা সদস্য। তখন থেকেই ভারতবর্ষ তার সঙ্গে যুক্ত হয়েছে। জেনিভার হেড কোয়ার্টার থেকে অষ্টম রাউন্ডের বৈঠক ১৯৮৬ সালে উরুগুয়ের মূল শহর মন্টেভেডিওতে চলে আসে এবং সেই আলোচনা পরবর্তীকালে জেনিভায় আবার চলে যায়। ভারতবর্ষ সেই আলোচনায় বার বার অংশগ্রহণ করে এবং সেই আলোচনায় দুই রকম ফারাক দেখা যায়। এক নম্বর হচ্ছে পুঁজিবাদী দেশগুলির মধ্যে অনেক উন্নত জি সেভেন দেশ এবং বিকাশশীল দেশগুলির মধ্যে ফারাক দেখা দেয়। পাঁচ বছর পর ১৯৯১

সালের ডিসেম্বরে যখন কোনও সমঝোতা হল না তখন গ্যাট সেক্রেটারি আর্থার ডাঙ্কেল একটা প্রস্তাব দিলেন। ১৯৯১ সালে সেই এক গুচ্ছ প্রস্তাব দেওয়ার পর তৎকালীন ভারতবর্ষের বাণিজ্যমন্ত্রী চিদাম্বরম লোকসভায় দাঁড়িয়ে বললেন এই ডাঙ্কেল প্রস্তাবে অনেক কথা আছে যা আমরা গ্রহণ করতে পারছি না। তারপর ডাঙ্কেল সময় দিলেন এক মাসের মধ্যে সমস্ত দেশকে বলতে হবে টেক ইট অর লিভ ইট, হয় সই কর নয় গ্যাট থেকে চলে যাও। কিন্তু দেখা গেল নতুন বিকাশশীল দেশগুলি ডাঙ্কেল প্রস্তাবের সঙ্গে সঙ্গে গ্যাট চুক্তি চায় না। তারপর আর্থার ডাঙ্কেলের চাকরির মেয়াদ শেষ হয়ে গেছে, বর্তমান পিট সাদারল্যান্ড এখন গ্যাটের সেক্রেটারি জেনারেল। ভারতবর্ষ বার বার আন্তর্জাতিক ফোরামের কাছে যেখানে যেখানে আমাদের বাধা আছে সেখানে বলার চেষ্টা করেছেন। আমরা কমনওয়েলথের হেড কোয়ার্টারে অসুবিধার কথা বলেছিলাম। দেখা গেল আমাদের সঙ্গে যে উন্নয়নশীল দেশগুলো ছিল, যারা এক সময় ডাঙ্কেল প্রস্তাবের সমালোচনা করলেন তারা আস্তে আস্তে মেমোরান্ডামে সই করে দিলেন। এক এক করে ডাঙ্কেল প্রস্তাবে সই করে দিলেন। বলা যা Falling like nine pigs. on the way side। শেষে এমন একটা অবস্থা দাঁড়াল যে গ্যাট থেকে বলা হল ১৫ই ডিসেম্বর, ১৯৯৩ সালের মধ্যে এই অলোচনা শেষ করতে হবে। আমরা ভারতবর্ষের লোকসভায় বার বার ডাঙ্কেল প্রস্তাব নিয়ে আলোচনার কথা বলেছি।

আমরা দেশের মধ্যে এই নিয়ে যে অসুবিধা তার আলোচনা করেছি। আমরা ১৫ই ডিসেম্বর যখন দেখলাম ১১৬টি দেশ সই করেছে, ভারতবর্ষ ১১৭নং দেশ, বলেছি যে, আমরা ডাঙ্কেল প্রস্তাবের যে চূড়ান্ত রূপ দেড়বছর আলোচনার পর যা হয়েছে তার সঙ্গে একমত এখনও গ্যাট চুক্তি সই হয়নি, গ্যাট চুক্তি সই হবার কথা এপ্রিল মাসে। মরোক্কোতে মিনিস্টিরিয়াল লেভেল কনফারেন্স সেখানে এপ্রিল মাসে সই হবার কথা। তার আগেও কিছু পরিবর্তন হতে পারে। এবার দেখা যাক যে আমাদের প্রথম বক্তব্য, যে গ্যাট চুক্তিতে আমরা শেষ পর্যন্ত রাজি হলাম কেন? এই মূর্খরা বিকল্প কখনও দিতে পারে না। আগে বলেছিল আই এম এফ এর ঋণ নিয়েছেন কেন? আমরা জিজ্ঞাসা করেছিলাম যে তোমরা বল বৈদেশিক মুদ্রার সঙ্কট থেকে বার হবার আর কোনও রাস্তা আছে কি না, কোনও শর্ট টার্ম মেজার আছে কি না, ওরা কিছু বলতে পারেনি। একটা বিকল্প ব্যবস্থার কথা বলে, যা দেশের কেউ মানে না। ভি পি সিংও সেই প্রস্তাব ওয়েস্ট পেপার বক্সে ফেলে দিয়েছিল। আমরা বলছিলাম, চয়েস খুব সিম্পল ছিল—হয় আমরা ১১৬টা দেশের সঙ্গে গ্যাটের সাধারণ ব্যবস্থার মধ্যে থাকব, গ্যাটের বড় আমব্রেলার মধ্যে থাকব, অথবা আমরা তার থেকে বেরিয়ে আইসোলেটেড এক ঘরে হয়ে যাব। তখন প্রত্যেকটা দেশের সঙ্গে আমাদের আলাদা করে বাই-ল্যাটারাল ট্রেড প্যাক্ট সই করতে হবে। আমরা এই অবস্থা থেকে বার হবার চেষ্টা করছি। আজকে এখানে বলা হয়েছে— পরের দিকে যে, মাল্টি ল্যাটারাল ট্রেড অর্গানাইজেশন হলে ভারতবর্ষের সার্বভৌমত্ব ক্ষুন্ন হবে। মাল্টি ল্যাটারাল ট্রেড অর্গানাইজেশন কি খারাপ? আমি তো বলি যে এই গ্যাট চুক্তিতে বা ডাঙ্কেল প্রস্তাবে যেগুলো ভাল দিক আছে, তারমধ্যে আন্তর্জাতিক বাণিজ্য সংস্থা একটা ভাল দিক, যদি না হত আমরা গ্যাটের বাইরে থাকতাম, গ্যাট চুক্তি হত না, তাহলে কি হত, বাই ল্যাটারাল ট্রেড হত। তখন আমেরিকার মতো ধনতান্ত্রিক দেশ, তারা সুপার থ্রী হান্ড্রেড ওয়ান, স্পেশ্যাল থ্রী হান্ড্রেড ওয়ান দিয়ে বলত,

তোমাকে এই কনডিশন মানতে হবে। এবং আমাদের মানতে হবে। এখন কোনও বাই ল্যাটারাল চুক্তির ব্যাপার রইল না। আমাদের যদি আন্তর্জাতিক বাণিজ্যে মোস্ট ফেভার্ড নেশনও সুযোগ কেউ না দেয় তাহলে একটা আন্তর্জাতিক ফোরাম রইল যেখানে আমরা যেতে পারি। আমার মনে হয় এটা একটা পজিটিভ দিক ডাঙ্কেল প্রস্তাবের। চিন কী করেছে? এরা অবশ্য জানেন, কি জানেন না জানি না, সমাজতান্ত্রিক দেশ চিন, চিন আগে গ্যাটের মেম্বার ছিল, পরে গ্যাট ছেড়ে দিয়েছে। তারপর গত সাত বছর ধরে আবেদন করছে যে, আমরা গ্যাটের মেম্বার হতে চাই, এখনও গ্যাটের মেম্বার হয়নি। কিন্তু চিন কী করেছে? এই যে পেটেন্ট ল, এর ক্ষেত্রে যে ব্যাপারে তা আমি পরে বলব—পেটেন্ট ল এর ক্ষেত্রে এই স্পেশ্যাল থ্রী হান্ড্রেড ওয়ান এবং সুপার থ্রী হান্ড্রেড ওয়ান এর চাপে এই পেটেন্ট ল যা ডাঙ্কেল প্রস্তাবে আছে, চিন দু বছর আগে মেনে নিয়েছে। সেখানে বিপ্লবের কথা বলেন নি। তার কারণ চিনের নেতা দেং জিয়াও ফন, উনি যথার্থ কমিউনিস্ট, উনি বলেন আমাদের সোশ্যালিস্ট মডার্নাইজেশন It does not matter whether the cat is white or black as long as cat is nice. সুতরাং ওর সুবিধা যদি হয় আমেরিকার সঙ্গে বাণিজ্যে, উনি পেটেন্ট ল, আমরা মানার অনেক আগেই মেনে নিয়েছেন। এটা হচ্ছে আজকের বাস্তব। আজকের প্রস্তাবে যে কয়েকটা কথা বলা হয়েছে, তা আটারলি ফলস। আপনারা জানেন, উনি বলছেন কৃষি উৎপাদনের উপর ভরতুকির পরিমাণ নির্দিষ্ট হবার ফলে সরকার নিয়ন্ত্রণ হারাবে। না, কৃষি উৎপাদনের উপর ভরতুকির লিমিট করা হয়েছে 20% of total agricultural produce in the country. আমাদের এখনও পর্যন্ত ভারতবর্ষে সাবসিডির পরিমাণ ফাইভ পারসেন্ট, এর বেশি কখনই যায়নি। সুতরাং ভারতবর্ষ এই টোয়েন্টি পারসেন্ট লিমিটে কখনই অ্যাফেকটেড হবে না, এটা আমরা আগেও বলেছি এবং এটাই সত্য। এটা আমরা বার বার বলেছি। দ্বিতীয়ত আগে ডাঙ্কেল প্রস্তাবে ভেগলি পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমে, গণ-বন্টন ব্যবস্থায় সাবসিডি দেওয়া চলবে না, এটা বলা হয়েছিল, এবার সুস্পষ্ট ভাবে বলা হয় যে, পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম, একটা দেশের মধ্যে, তার উপর কোনও ডাঙ্কেল প্রস্তাবের কর্তৃত্ব চলবে না। আমরা আমাদের পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম এবং আমাদের প্রকিওরমেন্ট সিস্টেম আমরা কন্টিনিউ করতে পারব।

[4-50 — 5-00 P.M.]

তৃতীয়ত আমি যেটা বলছি যে, ডাঙ্কেল প্রস্তাবের দুটো ইমপর্টেন্ট দিক আছে। এটা ঠিক যে, ডাঙ্কেল প্রস্তাব আগের থেকে সম্প্রসারিত হয়েছে। আগে এই প্রস্তাবে শুধু ট্রেড অ্যান্ড ট্যারিফ্, আমদানি শুল্ক এবং বাণিজ্য নিয়ে আলোচনা ছিল। এবারে ব্যাপারটা ছড়িয়েছে—ট্রেড রিলেটেড ইনটেলেকচ্যুয়াল প্রপার্টি রাইটস, মেধা স্বত্ব আইন ; ট্রেড রিলেটেড ইনভেস্টমেন্ট মেজার্স, মূলধন বিনিয়োগের ক্ষেত্রে নতুন বিধি নিষেধ এবারেই প্রথম বার এসেছে। এগ্রিকালচার এবারেই প্রথমবার এসেছে এবং মাল্টি ল্যাটারাল ট্রেড অর্গানাইজেশন, এগুলি আগে কোনও গ্যাট চুক্তির মধ্যে ছিল না। কিন্তু যেটা বুঝতে হবে ট্রিমস-এর ক্ষেত্রে ইনভেস্টমেন্ট মেজার্স-এর ক্ষেত্রে ডাঙ্কেল চুক্তির ভারতবর্ষকে কোনও ভাবেই প্রভাবিত করছে না। ট্রিমস মানে কি? এবারে বলা হয়েছে যে, আমাদের দেশের যে সভারেন অধিকার—কাকে কাকে আমরা এখানে ব্যবসা করতে দেব, না দেব, সেই সভারেন অধিকার ট্রিমস চুক্তির ফলে ক্ষতিগ্রস্ত হবে না।

শুধু একটা কথা—আপনি যদি একবার অ্যালাউ করেন বিদেশি বিনিয়োগকে তাহলে ইউ হ্যাভ টু গিভ ইট লেভেল প্লেয়িং ফিল্ড। তার মানে দেশি, বিদেশি, প্রতিটি সংস্থার একই অধিকার থাকা উচিত। তাহলে এখন মানববাবুর প্রস্তাবের মধ্যে দিয়ে আমরা কার কণ্ঠস্বর শুনতে পাচ্ছি? উনি বলছেন, বিদেশি বিনিয়োগকারীদের দেশীয় বিনিয়োগকারীদের মতো সমস্তই সুযোগ দিতে আমাদের বাধ্য করবে। আজকে দেশীয় পুঁজিপতি হিন্দুজা, স্বরাজ পাল, কার কথা সি পি এম-এর গলায়? ন্যাশনাল বুর্জোয়াদের প্রতিনিধিত্ব করছে সি পি এম, তাদের সব চেয়ে বড় স্পোকসম্যান সি পি এম। এখানে ইনভেস্টমেন্ট আসবে, তাদের আমরা লেভেল প্লেয়িং ফিল্ড দেব। কিন্তু কাদের দেব? এটা আমরা আগে থেকেই বলছি—আমাদের সরকার সিদ্ধান্ত নিয়েছেন—ইনসুরেন্সের ক্ষেত্রে, মেরিন ইনসুরেন্স ছাড়া অন্য ক্ষেত্রে আমরা বিদেশি কোম্পানিকে আসতে দেব না। বিভিন্ন ইনসুরেন্স-এর ক্ষেত্রে বিদেশি বিনিয়োগ আমরা এখানে আসতে দেব না। ডিফেন্সের কিছু ইন্ডাস্ট্রির ক্ষেত্রেও বিদেশি বিনিয়োগ এখানে আসতে দেব না। দিস ইজ দি ডিসিসন আপ টু নাউ। নিউক্লিয়ার পাওয়ার এবং নিউক্লিয়ার এনার্জি ডেভেলমেন্টের ক্ষেত্রেও বিদেশি বিনিয়োগকারীদের আসতে দেব না। দিস ইজ আওয়ার সভারেণ রাইট এবং ডাঙ্কেল প্রস্তাব এটা কেড়ে নেয় নি। আজকে বিদেশিদের লেভেল প্লেয়িং ফিল্ড কে দিতে চাইছে না? বোম্বের কয়েকটা ইন্ডাস্ট্রিয়ালিস্ট—সিংহানিয়া, রাহুল বাজাজ, আর তাদের প্রতিনিধিত্ব করছে কলকাতায় জ্যোতি বসু আর মানব মুখার্জি। আজকে এই হচ্ছে সি পি এম এর অবস্থা! এটা বুঝতে হবে। আর একটা কথা হচ্ছে, আমি বলছি না যে, ডাঙ্কেল প্রস্তাবের ফলে সব কিছুতেই আমাদের সুবিধা হবে। ডাঙ্কেল প্রস্তাবের ফলে দু-একটা ক্ষেত্রে আমাদের অসুবিধা হবে, সেটা আমি বলব। কিন্তু একটা বড় সুবিধা হচ্ছে, মাল্টি ফাইবার এগ্রিমেন্ট। এত দিন কি ছিল? এত দিন টেক্সটাইল বা ফাইবার গ্যাটের মধ্যে ছিলনা। এই প্রথম মাল্টি ফাইবার এগ্রিমেন্ট-এর জায়গায় একটা নতুন চুক্তি হবে। সেটাতে কি বলা হয়েছে? এর আগে আমেরিকায় আমরা টেক্সটাইল, গারমেন্ট এক্সপোর্ট করতাম এবং এখনও করি, আমাদের বিগেস্ট এক্সপোর্ট হচ্ছে গারমেন্টস টু আমেরিকা। কিন্তু সেখানে আমাদের কোটা বাঁধা ছিল। ওরা বলে দিত, ইন্ডিয়ান টেক্সটাইলের এই কোটা, এর চেয়ে বেশি নেব না। তার ফলে আমাদের টেক্সটাইল কমপিটিটিভ হওয়া সত্ত্বেও আমরা বেশি রপ্তানি করতে পারতাম না। এই চুক্তির ফলে আসতে আসতে কোটা রেস্ট্রিকশন উঠে যাবে ২০০৫ সালের মধ্যে এবং প্রথম বছর থেকেই, অর্থাৎ আগামী বছর থেকে আসতে আসতে কোটা রেসট্রিকশন কমবে। ফলে এই চুক্তি ভারতবর্ষের টেক্সটাইল এক্সপোর্ট-এর ক্ষেত্রে একটা সুবর্ণ সুযোগ এনে দেবে। খুব ভাল একটা সুযোগ ডাঙ্কেল প্রস্তাব আমাদের দেবে। আর একটা ভাল সুযোগ আমাদের কি দিচ্ছে না—এটা অ্যাসেসমেন্ট হচ্ছে—ওয়ার্ল্ড ট্রেডের বিধি নিষেধ কমে গেলে আমাদের ২০০ বিলিয়ন ডলারস ট্রেড বাড়বে। এক বিলিয়ন ডলার মানে ৩০০ কোটি টাকা, ২০০ মানে ৬ লক্ষ কোটি টাকা। ভারতবর্ষের বর্তমানে শেয়ার ইন ওয়ার্ল্ড ট্রেড হচ্ছে ৫% , খুবই কম। তবে আরও .৫% যদি বাড়ে তাহলেই ৩০০০ কোটি টাকার ট্রেড বছরে বাড়বে। আমাদের চেষ্টা করতে হবে ট্রেড বাড়াবার। এটা আমাদের দেখতে হবে। হ্যাঁ, ডাঙ্কেল প্রস্তাব নিয়ে অন্য দেশগুলির মধ্যে অনেক রিসেন্টমেন্ট ছিল। ফ্রান্সের ফার্মাররা—চাষীরা মাসট্রিখট নিয়ে বিক্ষোভ দেখিয়েছে। তার কারণ এগ্রিকালচারাল এক্সপোর্ট সাবসিডি কমে গেলে তাদের পক্ষে এক্সপোর্ট করায় মুশকিল হবে। জাপান, কোরিয়ায় রাইস-ফার্মারসরা

এগ্রিকালচারাল ইমপোর্টের বিরুদ্ধে। তার কারণ তারা চালের বা ধানের যে দাম পাচ্ছে সেই দেশে, তারা তা পাবে না।

কিন্তু একটা মাল্টি ল্যাটারাল এগ্রিমেন্ট যখন হয় তখন তাতে কারুকে কারুকে কিছুটা ক্ষতিগ্রস্ত হতে হয়। আমি আপনাদের বলছি যে তাও আমরা ডাঙ্কেল প্রস্তাবে সই করতাম না কিন্তু কেন করতে হল? এর কারণ হচ্ছে, আমাদের পজিশনটা উইক। আমাদের সবচেয়ে বড় ট্রেডিং পার্টনার ছিল সোভিয়েত ইউনিয়ন। সেই সোভিয়েত ইউনিয়ন ভেঙ্গে গেল। আপনাদের ভুল নীতি, ঐ মার্কসবাদ, না কি তারজন্য ভেঙ্গে গেল। তাকেই আমরা বেশির ভাগ জিনিস আমাদের চা, পাট লেদার, টোব্যাকো এবং মেশিন টুলসের ক্ষেত্রে আমাদের বিগেস্ট মার্কেট ছিল সেটা। ওদের থেকে আমরা হেভি মেশিন, পাওয়ার ইক্যুইপমেন্টস, অয়েল এক্সপ্লোরেশন মেশিন এবং মিলিটারি হার্ডওয়ার আনতাম। আজকে সোভিয়েত ইউনিয়ন নেই এবং আমাদের কোনও প্রটেকশন নেই। আমাদের যে সিকিওর্ড মার্কেট যেখানে আমরা এক্সচেঞ্জ করব—সত্যিই তো, আপনাদের কমিউনিজম ফেল করেছে, ক্ষতিগ্রস্ত হয়েছি আমরা। আমরা কমিউনিস্ট নই, আমাদের দেশ ক্ষতিগ্রস্ত হয়েছে, আমাদের প্রটেকশন নেই। ইউনিপোলার ওয়ার্ল্ড—আজকে ভারতবর্ষকে লড়াই করে বাঁচতে হবে। বাস্তবতার নিরিখে শেষ পর্যন্ত তাই ডাঙ্কেল প্রস্তাব অনুযায়ী এগ্রিমেন্ট করতে রাজি হতে হয়েছে। আমরা খুশি হয়ে এই এগ্রিমেন্ট করতে যাই নি। পৃথিবীর দরজায় বিশ্ব বাণিজ্যের ক্ষেত্রে একঘরে হয়ে থাকা।

আটকাতে আমাদের শেষকালে এই এগ্রিমেন্টে আসতে হয়েছে। ডাঙ্কেল প্রস্তাবে নিশ্চয় একটা জায়গাতে অসুবিধা আছে। সেটা ট্রিপসের ক্ষেত্রে। ট্রেড রিলেটেড ইনটেলেকচুয়াল প্রপার্টি রাইটস অর্থাৎ মেধাস্বত্ব আইনে। এটা ঠিকই যে ওষুধের ক্ষেত্রে আমাদের দাম কিছুটা বাড়বে। এর আগে এই কংগ্রেস ১৯৭০ সালে ইন্দিরা গান্ধী পেটেন্ট ল করেছিলেন যা ছিল প্রগ্রেসিভ আমরা ঔষুধের ক্ষেত্রে প্রোডাক্ট পেটেন্ট রেকগনাইজ করতাম না। আমরা প্রসেস পেটেন্ট রেকগনাইজ করতাম। এখন এই ডাঙ্কেল প্রস্তাব মেনে নিলে প্রোডাক্ট পেটেন্ট রেকগনাইজ করতে হবে আমাদের এবং তার ফলে মার্কেটে যে নতুন ঔষুধ বের হবে তা কিনতে গেলে দাম এখন কিছুটা বাড়তে পারে এ ব্যাপারে সন্দেহ নেই। কিন্তু মনে রাখবেন আমাদের পেটেন্ট ল চেঞ্জ করতে হবে। সেই চেঞ্জ আমরা দু হাজার পাঁচ সালের মধ্যে করতে পারি। কিন্তু এই যে দাম যেটা বাড়বে ফিফটি পারসেন্ট—এই দাম আমরা এখন যদি ওদের থেকে জীবনদায়ী ঔষুধগুলি আনি তাহলেও আমাদের দিতে হত। আমাদের চেষ্টা করতে হবে এই ১০ বছরে আমাদের ফার্মাসিউটিক্যাল ইন্ডাস্ট্রিগুলিকে আরও একটু স্ট্রেনদেন করার। আমি বলছি এরমধ্যে পাইপ লাইন প্রোটেকশন আছে। ধরুন, আমরা দু হাজার পাঁচ সালে পেটেন্ট ল চেঞ্জ করলাম কিন্তু আমাদের আগে যদি কেউ কোনও রকম নতুন ঔষুধ বার করেন তাহলে পাইপ লাইন প্রোটেকশন আছে যে ওদের এক্সক্লুসিভ মার্কেটিং রাইট দিতে হবে। আমাদের ঔষুধ কোম্পানিগুলিতে আগে ছিল ৭ বছরের পেটেন্ট এখন হয়ে গেছে ২০ বছরের পেটেন্ট। নিশ্চয় অসুবিধা হবে। কিন্তু আপনাদের মনে রাখতে হবে ৮০ ভাগ ঔষুধ আমরা ব্যবহার করি তা ২০ বছরের বেশি আগে বার হয়েছে। আর আমরা নতুন ঔষুধ ব্যবহার করি মাত্র ২০ পারসেন্ট, সেখানে দাম বাড়বে মাত্র ফিফটি পারসেন্ট। ওরা যে চিৎকার করে বলছেন যে সব ঔষুধেরই দাম ১০ গুণ বাড়বে—এটা সবই মিথ্যা এবং লোক

ভোলাবার জন্য এগুলি বলা হচ্ছে। সেখানে আমাদের কমপালসারি লাইসেন্সিং সিস্টেম আছে, আমাদের ড্রাগ প্রাইস কন্ট্রোল অর্ডার আছে। আমরা ইচ্ছা করলেও, আমাদের সভারেন রাইট আছে আমাদের দেশের বিক্রি ঔষুধের দাম আমরা কন্ট্রোল করতে পারি। আর একটা বড় কথা, ফার্মারদের সিডের ক্ষেত্রে। এর পরে সিডের পেটেন্ট চলে এল। এটা ঠিকই আমরা যে মার্কিন সিড এনেছি, আমাদের কৃষকরা যেটা দিয়ে বীজ তোলা তৈরি করে, তারা এই বীজতোলা করে ৪টি ফসল বড় জোর করতে পারে এবং তারপর নতুন সিড লাগে। এবার আমাদের নতুন বিদেশি সিড কিনতে হলে রয়্যালটি দিয়ে কিনতে হবে। কিন্তু মনে রাখবেন এটা যেমন অসুবিধা তেমনি আমাদের সুবিধা ফরেন বীজ একবার নিয়ে এসে আমরা তাতে রেডিয়েশন ব্যবহার করে, তার মিউটেশন করে আর একটা হাইব্রিড ভ্যারাটিই তৈরি করতে পারি। ত্য যদি করতে পারি তাহলে আমাদের সুইজেনেরিশ লেজিসলেশন নেবার ক্ষমতা থাকবে। তার মানে আমরা ঐ প্রথম বীজটির জন্য রয়্যালটি দিচ্ছি কিন্তু আমাদের নিজেদের রয়্যালটি প্রোটেক্টেড হল। ভারতবর্ষে বায়োডাইভারসিটি আছে, আমাদের বিভিন্ন গাছ আছে, নিম থেকে শুরু করে অন্যান্য জিনিস আছে যা দিয়ে আমরা ঔষুধ তৈরি করতে পারি। এবারে ডাঙ্কেল প্রস্তাবে যেমন অসুবিধা ওষুধের ক্ষেত্রে হল, অনেক জায়গায় বিদেশি সিড আনতে গেলে আমাদের বেশি দাম দিতে হবে সেটা হল তেমনি আমাদের সুইজেনেরিশ প্রোটেকশন-এ আমাদের যে বায়োডাইভার্সিটি, জৈব বৈচিত্র তারজন্য সুযোগ আমরা নিতে পারি। ভারতীয় বৈজ্ঞানিকরা, তারা দেখিয়েছেন যে কোনও চ্যালেঞ্জের মোকাবিলা করতে তারা সক্ষম।

[5-00 — 5-10 P.M.]

এর আগে আমরা দেখিয়েছি আমাদের নিজেদের যে ইনভেনটিভ ক্ষমতা আছে, উদ্ভাবনী শক্তি আছে তা দিয়ে আমরা কঠিন অবস্থা থেকেও বার হয়ে আসতে পারি। আমাদের এখানে মূলত যেটা ব্যাপার সেটা হল, বীজের ক্ষেত্রে চাষীরা যেন ক্ষতিগ্রস্ত না হন। আমাদের একটা ব্যাপার আছে মূলত বীজের ক্ষেত্রে। চাষীরা যাতে ক্ষতিগ্রস্ত না হয় আমরা চাষীদের যাতে হাইব্রীড, হাইইলডিং ভ্যারাইটির বীজ দিতে পারি তার জন্য আমাদের চেষ্টা করতে হবে এবং আমাদের নিজেদের যা বায়োডাইভারসিটি আছে যা নিজস্ব জিনিস আছে তার লিস্ট আমাদের তৈরি করতে হবে। আন্তর্জাতিক বাণিজ্যে কিছু নতুন নতুন দরজা খুলছে। ভারতবর্ষ খুব দ্বিধাগ্রস্ত পায়ে সেই নতুন দরজা পার হবার চেষ্টা করছে। আমরা জানি কাজটা কঠিন। নতুন ইউনিপোলার ওয়ার্ল্ড হয়েছে ধনতান্ত্রিক ঘেঁষা, আমেরিকা ঘেঁষা পৃথিবী, তাতেই আমাদের কঠিন অবস্থার মধ্যে পার হতে হবে। কিন্তু যারা বরাবর বলেন যে ভারতবর্ষের সার্বভৌমত্ব এর ফলে চলে যাচ্ছে তারা ভারতবর্ষের ৮০ কোটি মানুষের উপর অনাস্থা প্রকাশ করেন। আমরা মনে করি ভারতবর্ষের বিজ্ঞানি প্রযুক্তিবিদদের সাহায্যে ভারতবর্ষের ৮০ কোটি মানুষের সমর্থন পেয়ে আমরা বর্তমানে ক্রাইসিস কাটিয়ে উঠব। ওরা হতাশায় ভুগছে, সবচেয়ে বড় হতাশাবাদী ঐ কমিউনিস্টরা, যারা বরাবর বলে কিছু হবে না, কিছু হচ্ছে না। আমরা একথা মানি না। ডাঙ্কেল প্রস্তাব একটা বাস্তবকে স্বীকার করে নেওয়া। আমাদের লড়াই এখন শেষ হয় নি। আমরা একটা কঠিন পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে আছি। জিনের ক্ষেত্রে আমরা এখন বলছি যে লাইফ ফর্ম করছে ঐ পেটেন্ট আমরা মানি না। দু হাজার পাঁচ সাল পর্যন্ত

আমাদের সময় আছে, আমরা পেটেন্ট ল চেঞ্জ করার আগে ১০০ বার ভাবব। হ্যাঁ দলে নিতে পারি, কিন্তু ডাঙ্কেল প্রস্তাব নিয়ে অপপ্রচার, রাজনৈতিক ফায়দা তোলা বন্ধ করুন, বিরুদ্ধে যাবেন না, দেশদ্রোহীর কাজ করবেন না, এই কথা বলে আমি সর্বোতভাবে এই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় সৌগতবাবু যা বললেন, উনি পড়াশোনা করা লোক, নিশ্চয়ই ভেবে চিনতে কিছু বলছেন, কিন্তু সার্বিক জিনিসটা তো তার জানা আছে, হয়ত জেনেও বললেন না। এই যে ডাঙ্কেল প্রস্তাব এটা একটা বিচ্ছিন্ন কোনও ব্যাপার নয়, এটা জি-৭, সাতটা দেশ সারা বিশ্বকে পলিটিক্যালি অ্যান্ড ইকনমিক্যালি এক্সপ্লয়েট করছে। তার করোনারী হচ্ছে এই ডাঙ্কেল প্রস্তাব। কিন্তু মূল প্রস্তাব শুধু ওটা নয়, ডাঙ্কেল নয়, এই জি-৭ এর যে যে এক্সপ্লয়টেশন অফ দি থার্ড ওয়ার্ল্ড কান্ট্রিজ সেটা আমাদের অ্যানালিসিস করে দেখলে দেখা যাবে। ওনারা আমাদের বললেন যে আমরা কিছু বুঝি না, কিন্তু ওনাদের মাথায় কোনও বুদ্ধি আছে বলে মনে করি না। অমি আপনাদের কাছে বলছি আজকে জি-৭-এ যে ওটা দেশের কথা আছে সেটাও আমাদের ডাঙ্কেল প্রস্তাবের ভিতরে আনতে হবে, আসল হচ্ছে ওটা, ডাঙ্কেল প্রস্তাব করোনারী, সেটা সারা পৃথিবীকে এক্সপ্লয়েট করার জন্য পলিটিক্যালি এবং ইকনমিক্যালি তারা কি কি করছেন সেটা জানা দরকার। প্রথমত আপনারা জানেন যে লিড বাই আমেরিকা ৭টা দেশ কিভাবে কি কান্ড করছে। সেগুলি আমাদের জানা দরকার। আই এম এফ, ওয়ার্ল্ড ব্যাঙ্ক এই সর্বনাশের যে হাতিয়ার সেগুলিতে কাজ করছে। ডিভ্যালুয়েশনের যে অস্ত্র সেই ডিভ্যালুয়েশন সারা পৃথিবীকে নস্যাৎ করার জন্য লিডারশিপ পাচ্ছে, আমেরিকা সেটার কাজ করছে। মাল্টি ন্যাশনাল যেটা সেই মাল্টি ন্যাশনালটা আজকে সারা পৃথিবীকে এক্সপ্লয়েট করার জন্য এবং ইকনমিক্যালি একেবারে ভয়েড করার জন্য সেই কাজ করছে এবং সেটার জন্য আজকে এই ডাঙ্কেল প্রস্তাবটা নিয়ে আসা হয়েছে। গ্যাটের চুক্তি অনুযায়ী ভাবতে পারেন অনুন্নত দেশ যারা তারা এসেছে। টেকনিক্যালি নো হাউ-এর ব্যাপারে যেভাবে সারা পৃথিবী তাদের মতো দেখিয়েছে তাতে দেখা যাবে এইগুলি সমস্ত তৈরি হচ্ছে সারা পৃথিবীকে বিপদে ফেলে এই ৭টি দেশ যাতে সমস্ত অর্থনৈতকি এবং রাজনৈতিক ক্ষমতা দখল করতে পারে তার জন্য। শুধু ইউ এস এ নয়, এই দেশটিসহ মোট সাতটি দেশ—জাপান, জার্মান, ব্রিটেন, ফ্রান্স, কানাডা এবং ইটালি এতে রয়েছে। এর আগেও আপনারা ডিভ্যালুয়েশনের রূপ দেখেছেন। এদের হঠাৎ করে খেয়াল হলে ডিভ্যালুয়েশন করে বসে থাকবেন এবং তারফলে আমাদের যে জিনিসটার দাম বিদেশে চার টাকা সেটার দাম দুটাকা হয়ে যাবে। আজকে এই যে এক্সপ্লয়টেশন, এর মূলেও রয়েছে ঐ সাতটি দেশ। তার উপর আজকে ডাঙ্কেলকে প্রস্তাব এনে অন্যান্য দেশগুলোকে কি করে শোষণ করা যায় তার চেষ্টা তারা করছেন। উনি প্রফেসর মানুষ উনি এটা বোঝেন না তা নয়, হয়ত বোঝেন, কিন্তু লজ্জা হচ্ছে বলে বলেননি। যে কথাগুলো বললেন তারমধ্যেও কি কি ক্ষতি হবে সেটা দেখুন। প্রথমত ট্রিপস এবং ট্রিমস যেগুলো আছে সেগুলো তো আছেই, সাধারণ মানুষের ক্ষেত্রে কৃষিক্ষেত্রে কি অসুবিধা হবে সেটা বলছি। আজকে সিড পেটেন্ট যদি অন্যরকম হয়ে যায় তাহলে আমাদের দেশে সিড থাকলেও সেটা কাজে লাগবে না, আনাতে হবে। আর ফ্রি ট্রেডে তাদেরই সুবিধা হয় যারা সবদিকে অ্যাডভান্স, টেকনোলজিতে অ্যাডভান্স।

কিন্তু ডেভেলপিং কান্ট্রিজ, যারা টেকনোলজিতে অ্যাডভান্স নন, তারা কিন্তু ফ্রি ট্রেডের সুযোগ নিতে পারবেন না। বর্তমানে ঐ সাতটি দেশ যেভাবে টেকনিক্যালি সুপিরিয়র হয়েছে তারফলে তারা তো ফ্রি ট্রেডের কথা বলবেনই। আজকে তারা তাই ডাঙ্কেল প্রস্তাবের মাধ্যমে গ্যাটচুক্তি এনে আমাদের মতো দেশগুলির এক্সপোর্ট ইমপোর্ট তুলে দেবার ব্যবস্থা করবেনই কারণ আজকে তাদের হাইয়েস্ট টেকনোলজি এবং নোহাউ থাকার ফলে সমস্ত পৃথিবীর টাকা-পয়সা শোষণ করে নিয়ে যাবার পক্ষে সবচেয়ে বেশি সুবিধা হবে। কাজেই আমার বন্ধু এবং ভাইদের বলছি, যারা কংগ্রেস করেন তারা কংগ্রেস করবার জন্যই কংগ্রেস করবেন না, আজকে সারা পৃথিবীর কথা চিন্তা করুন, গোলামি করবার চেষ্টা করবেন না। আমি ওয়ার্নিং দিচ্ছি, আপনারা যদি দেশের ক্ষতি করেন তাহলে ইতিহাস আপনাদের ক্ষমা করবে না। আমি আপনাদের কাছে বলতে চাই, যেভাবে ঐ জি-৭ ফর্মুলা দিয়ে কারা শোষণ করবার কথা ভাবছেন সেটা ডাঙ্কেল প্রস্তাবের করোনারীর ভেতরেই রয়েছে যা আমাদের দেশকে সমস্ত বিষয়ে সর্বনাশে ফেলবে। কোন কোন আইটেম কি অবস্থা হবে সেটা বলতে সময় লাগবে। কিন্তু যারা অর্থনীতি নিয়ে পড়াশুনা করেন তারা ফ্রি ট্রেডে কাদের সুবিধা হবে সেটা জানেন। পেটেন্ট রাইট এবং প্রপারটি রাইট অফ দি ইনটেলেকচ্যুয়ালস এগুলো আমরা যদি ভালভাবে অ্যানালিসিস করি তাহলে দেখব, শুধু আমাদের দেশকেই নয়, সারা পৃথিবীর গরিব মানুষদের সম্পূর্ণভাবে রেড হোয়াইট করবার জন্য তারা এগুলো করছেন। কাজেই সর্বতোভাবে আমাদের যতটুকু ক্ষমতা আছে তার দ্বারা এটাকে প্রতিরোধ করতে হবে। এই ডাক দিয়ে ডাঙ্কেল প্রস্তাবের বিরোধিতা করে এবং সৌগতবাবু যা বললেন তার সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 P.M.]

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সারা পৃথিবীতে যে বিষয়টা নিয়ে আলোড়ন হয়েছে, সেই বিষয়ে আমরা এখানে আলোচনা করছি। এটা ঠিক ডাঙ্কেল প্রস্তাব নিয়ে আলোচনা করতে গেলে আমাদের ভাবতে হবে আর একটু পিছনের দিকে তাকিয়ে। আজকে সারা পৃথিবীতে একটা মতাদর্শগত সংঘাত চলে আসছে এবং এই ডাঙ্কেল প্রস্তাব সেই মাতদর্শগত সংঘাতকে আরও সামন নিয়ে এসে দাঁড় করিয়েছে। আমরা শুনতে পাচ্ছি যে আওয়াজ উঠেছে ধনতন্ত্র না সমাজতন্ত্র, ব্যক্তিপুঁজি না রাষ্ট্রীয়পুঁজি, স্বাধীন উদ্যোগ না ব্যক্তিগত উদ্যোগ এই সমস্ত নিয়ে সারা দেশে আলোচনা হচ্ছে, পৃথিবীর বিভিন্ন জায়গায় আলোচনা হচ্ছে। একথা ঠিকই যে সমাজতান্ত্রিক এক দুনিয়া বলতে আমরা যা বুঝতাম সেখানে একটা আপাতত বিপর্যয় ঘনিয়ে এসেছে এবং তার ফলে একটা আওয়াজ পৃথিবী জুড়ে তুলবার চেষ্টা হচ্ছে যে সমাজতন্ত্রের সবটাই ব্যর্থ, রাষ্ট্রীয় মালিকানায়, রাষ্ট্রীয় ব্যবস্থায় কোনও কিছু আর পৃথিবীতে চলতে পারে না। অতএব স্বাধীন উদ্যোগ, ব্যক্তিগত উদ্যোগকে বাঁচাতে হবে, সেটাই বিকল্প রাস্তা। অর্থাৎ অ্যানালিসিসটা এইভাবে টানার চেষ্টা করা হয়েছে যে রাম খারাপ ছেলে, অতএব শ্যাম ভাল ছেলে। রাম খারাপ বলে শ্যাম ভাল হবে, এটা কেউ মেনে নিতে পারে না। সুতরাং আজকে যারা সেইভাবে ব্যক্তিগত পুঁজি, স্বাধীন উদ্যোগ এসব কথা বলছেন এবং বিশেষ করে আমাদের দিকে আঙ্গুল তুলে বলছেন মতাদর্শের দিক থেকে আপনারা ব্যর্থ, অতএব ডাঙ্কেল প্রস্তাব খুব ভাল, এটা মেনে নিতে হবে, এই জিনিস

মানা যায়না। এটা যে মানা যায়না। এটা যে মানা যায় না সেটা মাননীয় সদস্য সৌগত রায় যত ঝড়ের মতো চিৎকার করেই বলুন, তার বক্তব্যের মধ্যে আড়ষ্টতা লক্ষ্য করছি। তিনি যেন কোথায় বলতে চেষ্টা করেছেন যে আমরাও বাধা দিয়েছিলাম এবং সর্বশেষে যে কথা বললেন যে আসলে ১১৬টি দেশ আমাদের সঙ্গে থাকবে বলে কথা ছিল, কিন্তু অনেকে থাকল না, কাজেই আমরাও চলে গেলাম। তার মানে এখানে এই দাঁড়ায়না যে অন্যরা চলে গেছে বলে আমাদের আত্মসমর্পণ করতে হয়েছে, অতএব বিষয়টা ঠিক, এই যুক্তি আসে না। অন্য দিকে বোঝা যায় যে ভারতবর্ষের যে সরকার, তারা এই বিষয়ে চিন্তিত ছিলেন এবং চিন্তিত ছিলেন বলেই তারা এটাতে সই করতে তাদের দ্বিধাগ্রস্ততা ছিল। সুতরাং এই ডাঙ্কেল প্রস্তাবকে আবার পাশাপাশি যেভাবে গলা উঁচিয়ে সমর্থন করলেন এবং আমাদেরও সমর্থন করতে বললেন এই দুটো কিন্তু পাশাপাশি আসেনা। তিনি অবশ্য পরের দিকে বললেন যে কিছু জিনিস ভাবছি, কিছু জিনিস করতে দেব না এগুলি হয় না। শরৎচন্দ্রের উপন্যাসে কে একজন বোষ্টমী ছিল। সে বলেছিল, ২০ বছর ধরে ঘর করছি কিন্তু ওকে হেঁসেলে ঢুকতে দেয়নি। আপনারা সাম্রাজ্যবাদের সঙ্গে ঘর করবেন, আর এখানে চেঁচিয়ে বললেন যে হেঁসেলে ঢুকতে দেয়নি—এসব জিনিস হয় না। এখানে আটকাবো, ওখানে ঠেকাবো, এই করব এসব বাতুলতা। আপনারা আত্মসমর্পণ করেছেন, অবস্থাগুণে আত্মসমর্পণ করেছেন, সেই বক্তব্যটা আমাদের গেলাতে চাইছেন কেন? আপনারা করেন কি। আমাদের একটা আদর্শ আছে। মতাদর্শের দিক থেকে আমাদের অবস্থান আপনারা জানেন, আমাদের প্রতিবাদ করতে হবে। আমরা এটা জাতীয় স্তরে করব এবং আন্তর্জাতিক স্তরেও করব। আপনারা আমাদের, যাদের কমিউনিস্টই বলুন, আর সোসালিস্টই বলুন, তাদের বাচ্চারা সারা পৃথিবীতে যেখানেই ছড়িয়ে আছে, তারা এই ডাঙ্কেল প্রস্তাবের বিরোধিতা করবে। এটা মেনে নেওয়া যায় না। সুতরাং এটা মানতে হবে, এটা হয় না। সৌগতবাবু, পন্ডিত মানুষ, অনেক পড়শুনা করেছেন, কিন্তু আপনি তো মানবেন—একজন ব্যক্তির উল্লেখ এখানে করতে চাচ্ছি তার মূল্যায়ন, তিনি ন্যাশনাল টেকনোলজির অধ্যাপক, অ্যাব্রাল, তিনি বলেছেন, The Government of developing countries will be completely powerless to regulate the activities of multi-national Corporations in their own territoris. Globalisation of world economy would lead to the accelerated flow from the poor countries to the imperialist world. গরিব দেশগুলি থেকে রিসোর্স ফ্লো করে চলে যাবে পুঁজিবাদী দেশগুলোতে, সাম্রাজ্যবাদী দেশগুলোতে এই কথা তিনি বলছেন। তিনি আরও বলছেন যদি সারভিস সেক্টর The service sectors such as banks and insurance which have developed into a dependable source of finance capital and a channel of mobilising public savings will come under unequal competition and will be swamped by the much faster resources that the MNCS can muster. আমাদের এখানে আজকে একটা বিতর্ক হয়েছে ইনসিওরেন্সের ব্যাপার নিয়ে। অর্থাৎ ব্যাঙ্ক, ইনসিওরেন্স সবই মাল্টি-ন্যাশনাল-এর কবলে চলে যাবে। এটা নিয়ে ভারতবর্ষের যারা চিন্তাবিদ তারা চিন্তাভাবনা করছেন ওনারা আমাদের দলের কোনও লোক নন, কিন্তু ওনারা চিন্তা-ভাবনা করে এই সমস্ত প্রশ্নগুলি তোলার চেষ্টা করছেন। যাই হোক প্রশ্ন এখন এসে যাচ্ছে যে এই ডাঙ্কেল প্রপোজাল যেটা এখানে এসেছে সেটা আসার পেছনে কি ইতিহাস আছে? সেটা হচ্ছে এই, ১৯৭০ সালে ঠিকই বলেছেন সৌগতবাবু

শ্রীমতী ইন্দিরা গান্ধী তখন প্রধানমন্ত্রী ছিলেন, ভারতবর্ষে একটা পেটেন্ট আইন পাস হয়েছিল সেটা দেশের পক্ষে মঙ্গলকারক হয়েছিল এই বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু ১৯৭০ সালে পাশাপাশি আন্তর্জাতিক স্তরে দেখবেন সেখানেও তখন আলোচনা চলছে ইউ এন ও তে আলোচনা চলছে, ওয়ার্ল্ড ইনটেলেকচুয়াল প্রপার্টি অর্গানাইজেশন উইমকো তারা বলছেন যে ট্রান্সফার অফ টেকনোলজি সমস্ত ডেভেলপিং কান্ট্রিতে স্মুথলী করতে হবে। সেই জন্য তারা একটা উদার নীতি গ্রহণ করেছেন ১৯৭০ সালে যে সেই টেকনোলজি ট্রান্সফার এমন ভাবে করা হবে যাতে উন্নয়নশীল দেশগুলো এটাকে ব্যবহার করে উন্নতির দিকে আসতে পারবে। কিন্তু মুশকিল হচ্ছে যখন আমরা আশির দশকের শেষ দিকে আসি তখন পরিস্থিতি কোনও পর্যায়ে গেল সেটা আমরা সকলেই জানি। মার্কিন যুক্তরাষ্ট্রের দারুণ সঙ্কট সৃষ্টি হয়েছে, তাদের ঋণ বেড়ে যাচ্ছে। পৃথিবীর সব চেয়ে বেশি ঋণ দেশ মার্কিন যুক্তরাষ্ট্র, এই জায়গায় তারা এসে দাঁড়িয়েছে। তাদের অভ্যন্তরীণ এবং বিদেশি ঋণ যেভাবে বেড়ে চলেছে সেটা সামাল দেবার জন্য মার্কিন যুক্তরাষ্ট্র স্বভাবতই এত দিন যে পেটেন্ট সারা পৃথিবীতে চালু ছিল, সেই গ্যাট যে সংস্থা যেটা সারা পৃথিবীর ব্যবসা বাণিজ্য খানিকটা নিয়ন্ত্রণে রেখে তাদের বিনিময় প্রথার মাধ্যমে চালাবার চেষ্টা করেছিল, সুযোগ বিনিময় প্রথার মাধ্যমে চালাবার চেষ্টা করেছিল সেটাকে আরও রেগুলেট করবার জন্য তার সঙ্গে ট্রিপ, ট্রিম নানা জিনিসগুলিকে জুড়ে দেবার চেষ্টা করল। জুড়ে দিতে গিয়ে সেখান মার্কিন যুক্তরাষ্ট্র নিজেরাও বিপদে পড়েছে এবং বিশেষ করে ইউরোপিয়ান কান্ট্রির যারা আছে এবং তার পাশাপাশি জাপান তাদের সঙ্গে তাদের মতবিরোধ আন্তর্জাতিক স্তরে দৃষ্টি হয়েছে। সেই জায়গা থেকে সমস্ত জিনিসকে রেগুলেট করার নাম করে এক দিকে জি-৭ কান্ট্রি তার সঙ্গে ডেভেলপিং কান্ট্রি সবগুলিকে একসঙ্গে বেঁধে নিয়ে মার্কিন যুক্তরাষ্ট্র খবরদারি করবে তার জন্য আরথার ডাঙ্কেলের মাধ্যমে তার প্রস্তাব সারা পৃথিবীর সামনে নিয়ে এসে হাজির করেছে। আমরা সকলেই জানি যে শুধু ভারতবর্ষ নয় আমাদের মতো ডেভেলপিং কান্ট্রি যারা আছে তার সমস্ত কান্ট্রি চিন্তান্বিত যে এটা সই করবেন কি করবেন না। কেন সৌগতবাবু এই কথা বলতে চাইছেন না, সুপার ৩০১-র কথা কেন তিনি বললেন না? সুপার ৩০১ প্রয়োগ করার জন্য আমাদের ভয় দেখানোর চেষ্টা করছে। কাজেই ভয়ের সামনে দাঁড়িয়ে আমাদের আত্মসমর্পণ করতে হয়েছে। আপনি মানেন না ব্যক্তিগত ভাবে এই জিনিস যে ভয়ের সামনে দাঁড়িয়ে আন্তর্জাতিক স্বার্থে এটা মানতে হচ্ছে? এটা স্বীকার করে নিলে ভাল হয়। বেসিক্যালি ওনার বক্তব্যে আমার মনে হয়েছে ডাঙ্কেল প্রস্তাবের উনি বিরোধিতা করছেন। ডাঙ্কেল প্রস্তাব কি অবস্থায় সৃষ্টি করবে বিশেষ করে উন্নয়নশীল দেশ আমাদের ভারতবর্ষের কি অবস্থার সৃষ্টি করবে সেই সম্পর্কে উনি নিশ্চয়ই চিন্তিত। তাদের কিছু অংশ নেব কিছু অংশ নেব না এই ভাবে ব্যাপারটা হয় না। বেসিক্যালি গোটা জিনিসের বিরোধিতা করতে হবে। সত্য কখনও অর্দ্ধ হয় না, সত্য পূর্ণ হবে। কাজেই সেটা যদি মেনে নেন তাহলে পূর্ণ সত্য হিসাবে সেটাকে মানবার চেষ্টা করুন। দেখুন এই চুক্তির মাধ্যমে আমাদের ফান্ডামেন্টাল রাইটকে আঘাত করা হয়েছে, আমাদের কন্সটিটিউশনকে আঘাত করা হয়েছে। আজকে এর মধ্যে দিয়ে, যে অভিযুক্ত তাকে প্রমাণ করতে হবে যে সে দোষ করেনি। ভারতবর্ষের কন্সটিটিউশনে কিন্তু সেই কথা বলেনা। ডাঙ্কেল প্রস্তাবে সই করে আপনারা সংবিধান বিরোধী কাজ করেছেন, আমাদের মৌলিক অধিকারের উপর হস্তক্ষেপ করেছেন। এই মৌলিক অধিকারের উপর হস্তক্ষেপ করার কোনও অধিকার

আপনাদের ছিল না। এটা করবার আগে পার্লামেন্টে এসে মৌলিক অধিকার পরিবর্তন করে নেওয়া উচিত ছিল যে আমরা সাম্রাজ্যবাদীদের হাঁড়ি কাঠে মাথা ঢুকিয়ে আত্মসমর্পণ করব, না আমাদের মৌলিক অধিকার নিয়ে আমরা দাঁড়িয়ে থাকব, আমাদের দেশে স্বাধীন চিন্তা নিয়ে দাঁড়িয়ে থাকবে। কাজেই সমস্ত জিনিসগুলি দেখে আপনারা বিচার করবেন আশা করি। আপনারা দেশপ্রেমিক, আপনারা একটা দেশপ্রেমিক সংগঠনের সঙ্গে যুক্ত, কাজেই দেশপ্রেমিক মানুষ হিসাবে আপনারা এর বিরোধিতা করবেন। এর বিরুদ্ধে না দাঁড়িয়ে বাঁচার আর কোনও রাস্তা নেই। এই ৯০ কোটি মানুষের দেশকে মৃত্যু পথ যাত্রী করে দিতে পারেন না। এর বিরুদ্ধে রুখে দাঁড়াতে হবে। আপনারা রুখে দাঁড়ান, আপনাদের পাশে আমরা আছি। ১১৬টি দেশ নেই কিন্তু ভারতবর্ষের ৯০ কোটি মানুষ আপনাদের পাশে আছে। আমরা লড়ব, আমরা লড়ে যাব মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে। আপনারা লড়ে যাবেন এই আশা রেখে এই যে প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 P.M.]

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা** - মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই ডাঙ্কেল প্রস্তাব সম্বন্ধে যে প্রস্তাব মানববাবু এনেছেন আমি তার বিরোধিতা করছি। সেই বক্তব্য রাখতে গিয়ে আমি কতকগুলো কথা আপনাদের সামনে তুলে ধরতে চাই। আমি ক্ষিতিবাবু এবং ভক্তিবাবুর বক্তব্য খুব মন দিয়ে শুনেছি। এটা স্মরণ করিয়ে দেবার প্রয়োজন নেই যে আপনারা কেন্দ্রীয় সরকারের ক্ষমতায় নেই, কেন্দ্রীয় সরকারের ক্ষমতায় আছে কংগ্রেস দল। সুতরাং যে কথাটা আপনাদের এখানে বলা সহজ, আমাদের কংগ্রেস দলের পক্ষ থেকে যারা ক্ষমতায় আছে, তাদের সেই কথা বলা সহজ না। আপনাদের মনে করিয়ে দিই, আপনারা যখন ক্ষমতায় ছিলেন না তখন আপনারা টাটা, বিড়লা, গোয়েঙ্কা এদের গালাগালি না দিয়ে জল গ্রহণ করতেন না। আর এখন আপনারা টাটা, বিড়লা, গোয়েঙ্কাদের গালাগালি দেন না, তাদের পূজা করেন। কারণ তারা যাতে পশ্চিমবাংলায় অর্থ বিনিয়োগ করে, তাদের তেল মাখান, সুতরাং আপনারা যখন বিরোধী দলে থাকেন তখন এক রকম কথা বলেন আর যখন ক্ষমতায় থাকেন, তখন অন্য কথা বলেন। এটা ঠিক যে খুব আনন্দের সঙ্গে ডাঙ্কেল প্রস্তাবকে মেনে নেওয়া যায় না। কিন্তু এর বিকল্প কি তা আপনারা বলছেন না। আপনারা বলছেন, মাথা নুইয়ে দিয়েছে আন্তর্জাতিক পুঁজিবাদীও মার্কিন সাম্রাজ্যদের কাছে। আপনারা আজকে যদি সোভিয়েত ইউনিয়নকে রাখতে পারতেন তাহলে এত সহজে আমাদের মাথা নুইয়ে দিত হত না। আপনাদের ভ্রান্ত নীতির ফলে, মার্কসিজম-এর ভ্রান্তির ফলে সারা বিশ্ব থেকে মার্কসিজম আজকে উঠে গেছে। আজকে যদি একদিকে মার্কিন যুক্তরাষ্ট্র এবং অপরদিকে সোভিয়েত রাশিয়া থাকত তাহলে এটা হত না। আজকে পৃথিবীর ১১৭টি দেশ এই ডাঙ্কেল প্রস্তাবে সই করেছে। আপনারা জানেন যে গ্যাট একটা মাল্টি ল্যাটারাল ট্রিটি অর্গানাইজেশন আজকে সেই মাল্টি ল্যাটারাল ট্রিটি অর্গানাইজেশনের বাইরে আমরা যদি যেতাম, তাহলে আমাদের বাণিজ্য কিভাবে চলত? সারা পৃথিবীতে বাণিজ্যের পরিমাণ যাদের অঙ্কের একটু জ্ঞান আছে তারা এটা জানেন যেখানে ওয়ান ইনটু টেন টু দি পাওয়ার ফোর্টিন ক্রোরস, সেখানে ভারতবর্ষের অংশ হচ্ছে, .৫ পারসেন্ট। যদিও এটি অনেক বেশি হওয়া উচিত। আমরা যাতে ঠিকভাবে বাণিজ্য করতে পারি, সেই উদ্দেশ্য নিয়েই আমাদের ডাঙ্কেল প্রস্তাবে সই করতে হয়েছে, যাতে

ভারতবর্ষকে একঘরে হয়ে না থাকতে হয়, এবং আগামীদিনে ভারতবর্ষের বাণিজ্যের পরিমাণ বাড়তে পারে। এই সই যদি না হত তাহলে আমাদের দ্বিপাক্ষিক চুক্তি করতে হত। অর্থনৈতিক দিক থেকে আমাদের দেশ পশ্চাৎপদ আমাদের দেশ উন্নয়নশীল দেশ, এটা আপনারা সবাই জানেন। আমাদের যেখান থেকে তেল, মেশিনারি আনতে হবে, পণ্য আনতে হবে, সেই সমস্ত দেশগুলো হচ্ছে উন্নত দেশ। আমরা যদি একটি উন্নত দেশের কাছে গিয়ে ভিক্ষা করি, আমাকে তেল দাও, মেশিনির দাও—তারা আমাদের থেকে শক্তিশালী দেশ তাদের কাছ থেকে আমরা কি সুবিধা আদায় করতে পারব? আমরা যদি গ্যাট চুক্তির বাইরে যেতাম তাহলে আমাদের এই অসুবিধা হত। আমাদের দ্বিপাক্ষিক চুক্তির মাধ্যমে বাণিজ্য করতে হত। ১৯৪৮ সালে মাও-সে-তুঙ যখন ক্ষমতায় আসেন তখন চীন গ্যাট চুক্তির বাইরে ছিলেন। পরে চিন এটা বুঝেছে, তারা নিজে থেকে এই গ্যাট চুক্তির মধ্যে আসতে চাইছে। আজকে সাত বছর ধরে এই গ্যাট চুক্তির মধ্যে আসার জন্য দরখাস্ত করে বসে আছে। আপনারা নেতাজি সম্বন্ধে কি বলেছিলেন? এখন আপনারা বুঝতে পেরেছেন, অর্থাৎ আপনারা পরে গিয়ে সব বোঝেন। আপনারা আজকে ভারতবর্ষ গ্যাট চুক্তিতে সই করেছে, ডাঙ্কেল চুক্তিতে সই করেছে বলে বলছেন। আজকে চিন দরখাস্ত করে বসে আছে, এই অবস্থায় তারা আজকে পড়ে আছে। এই গ্যাট চুক্তির ফলে, ডাঙ্কেল প্রস্তাবের ফলে আমাদের কিছু কিছু অসুবিধা যেমন আছে, সুবিধাও তেমনি কিছু আছে। আমাদের বাণিজ্যমন্ত্রী সেটা স্পষ্ট ভাষায় স্বীকার করেছেন। ঔষুধের ক্ষেত্রে আমরা কিছু কিছু অসুবিধার মধ্যে পড়তে পারি। আপনারা জানেন যে ওষুধ যা আমরা ব্যবহার করে থাকি তার ৮৫ ভাগ ওষুধই পুরানো পেটেন্ট টাইপ আর বাইরের ১৫ পারসেন্ট কিছু বৃদ্ধি হতে পারে। এই অসুবিধাটা যেমন আছে অন্যদিকে লাভের ব্যাপারটাও আছে। মাল্টি ফাইভার ট্রেড এগ্রিমেন্ট হয়েছে। এখন যে অবস্থা তাতে প্রত্যেক দেশের কোটা সিস্টেম রপ্তানি করতে হয়। শতকরা ৩০ ভাগ টেক্সটাইল রপ্তানি আমরা করতে পারব। আমরা প্রয়োজন হলেও দু' জোড়া গাঁঠের বেশি রপ্তানি করতে পারব না, সেখানে কোটা বেঁধে দেওয়া আছে। মাল্টি ফাইভার ট্রেড এগ্রিমেন্ট করা হবে এতে রপ্তানি বেশি করা যাবে না। এখন যা চুক্তি করা আছে, এগ্রিমেন্ট করা আছে তাতে রপ্তানি টেক্সটাইলস বাড়াতে পারছি না। এই ডাঙ্কেল প্রস্তাবের ফলে মাল্টি ফাইভার ট্রেড এগ্রিমেন্ট রদ হয়ে যাবে এবং টেক্সটাইল এক্সপোর্ট যত খুশি ইচ্ছা বাড়াতে পারব। সুতরাং সব দিক থেকে এর ক্ষতি করবে তা নয়, এরমধ্যে অনের লাভের অংশও আছে। আমাদের অনেক কারিগরি শিক্ষিত মানুষ আছে, অনেকে বাইরে যেতে পারে না। বিদেশে গিয়ে নানা রকম কারখানা তৈরি করতে পারে এবং সেখানকার অর্থ অর্থাৎ বিদেশি মুদ্রা আমাদের ভারতবর্ষে পাঠাবে। এখন যে বাধা আছে এই প্রস্তাবের ফলে তা দূর হয়ে যাবে। সাধারণ মানুষ যারা টেক্সটাইল এক্সপোর্ট, বাইরে গিয়ে কোনও তাদের সংখ্যার নিয়ম নেই, বাইরে গিয়ে যে কোনও পরিমাণ অর্থ নিয়ে আসতে পারেন। এইভাবে বিদেশি মুদ্রা ভারতে নিয়ে আসতে পারবে। এই প্রস্তাব সম্পর্কে যে যে কথা উঠেছে তার এক এক করে বলতে চাই এবং এতে কতখানি অসত্য ও তথ্যের ভুল রয়েছে তা তুলে ধরছি। এখানে যে মোশন এসেছে তাতে বলা হয়েছে কৃষি উৎপাদনের উপর ভরতুকির পরিমাণ নির্দিষ্ট হওয়ার ফলে, কৃষি পণ্যের মূল্য নির্ধারণের প্রশ্নে সরকার তার নিয়ন্ত্রণ হারাবেন। ফলে নিত্য প্রয়োজনীয় খাদ্যশস্যের মূলবৃদ্ধির ব্যাপক সম্ভাবনা সৃষ্টি হবে। আমি বলছি এই ব্যাপারে ভারতবর্ষের কোনও অসুবিধা হবে না। গ্যাট প্রস্তাব যা আছে

তাতে কৃষিভিত্তিক উৎপাদনে প্রায় ১০ পারসেন্ট সাবসিডি দেওয়া যাবে। কৃষিজাত দ্রব্যের দামের উপরে যে বাধা ছিল সেই বাধা এতে কাটানো যাবে। ১১৩ কোটি টাকা কৃষিজাত দ্রব্যের দামের উপরে ১০ পারসেন্ট সাবসিডি দেওয়া যাবে। সুতরাং সাবসিডি তুলে দেওয়া হচ্ছে বলে যে অসত্য কথা বলা হচ্ছে তা ঠিক নয়। বর্তমানে ৭ হাজার কোটি টাকার সাবসিডি দেওয়া হচ্ছে সেটা বেড়ে ১০ পারসেন্ট দাঁড়াবে। সাবসিডি কমাবার কোনও সম্ভাবনাই নেই। সুতরাং আপনারা জানেন যে কৃষকদের দাম দেবার জন্য পারচেজ প্রাইস বাড়ানো হয়েছে। পারচেজ প্রাইস বাড়ানোর ফলে চাল এবং গমের দাম বাড়ানো হয়। ঠিক একই প্রপোরশনেট রেটেই বাড়ানো হয়েছে। এসব জিনিস যদিও আপনাদের মাথায় ঢোকানো যাবে না, সাধারণ বুদ্ধি না থাকলে এই জিনিস হবেই। তারপরে প্রস্তাবে বলা হয়েছে যে, কৃষিপণ্য আমদানির ক্ষেত্রে বাধ্যবাধকতা আরোপিত হবে। ফলে খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হওয়ার সম্ভাবনা বাস্তবায়িত হবে না। এটা যে সম্পূর্ণ অসত্য কথা এবং তথ্যের পরিপূর্ণ তাতে কোনও সন্দেহ নেই। এই প্রস্তাবে বলা হয়েছে যে এই ডাঙ্কেল প্রস্তাবের ফলে ৩ পারসেন্ট এগ্রিকালচারাল ইমপোর্ট করতে হবে। কিন্তু আপনারা জানেন যে, ভারতবর্ষে যেহেতু এক্সপোর্ট এবং ইমপোর্টের মধ্যে তফাৎ আছে, এখানে যেহেতু এক্সপোর্ট কম ইমপোর্টের চেয়ে, সেখানে এই ৩ পারসেন্ট যে কম্পালসারি ইমপোর্ট করার কথা এই ডাঙ্কেল প্রস্তাবে যে বলা হয়েছে তা কার্যকর হবে না। সেখানে ডাঙ্কেল প্রস্তাবে বলা হয়েছে Does the Dunkel text require India to give minimum market access commitment for import of agricultural products to the extent of the Indian Market? No. this obligation will not apply to India because India is under a balance of payment cover in GATT

[5-30 — 5-40 P.M.]

by virtue of which India can have quantified or put other restrictions to prohibit or regulate imports. ভারতবর্ষে এক্সপোর্ট কম ইমপোর্টের চেয়ে এবং এই অবস্থা ভারতবর্ষে সুতরাং ৩ পারসেন্ট অবলিগেশনের মধ্যে ভারতবর্ষকে যেতে হবে না। সুতরাং বাইরের দেশ থেকে কমপালসারি খাদ্য আমদানি করতে হবে, এমন কোনও ব্যবস্থা এই ডাঙ্কেল প্রস্তাবে নেই। তাই আপনারা কৃষিপণ্য আমদানির ক্ষেত্রে বাধ্যবাধকতা আরোপিত হবে যেটা বলছেন, সেটা সম্পূর্ণ অসত্য, ভুল কথা। এর জন্যই আমি বিরোধিতা করছি। মানুষ বিভ্রান্ত আসর সরগরম করবার চেষ্টা করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা বলছেন গণ-বণ্টন ব্যবস্থা বিপন্ন হবে। আপনি জানেন গণ-বণ্টন ব্যবস্থার মধ্যে যে সাবসিডি দেওয়া হয় সেই সাবসিডি ইজ নট মিন্ট ফর দি ফারমারস, দি সাবাসডি ইজ মিন্ট ফর দি। কনজিউমারস। ডাঙ্কেল প্রস্তাবে কোথাও নেই যে কনজিউমারসের ক্ষেত্রে আপনি যে সাবসিডি দিতে পারেন সেই সাবসিডি কমাতে হবে। শুধু টেন পারসেন্ট যে সাবসিডি কথা বললাম সেটা অনলি ফর এগ্রিকালচার, যারা প্রডিউসার তাদের ক্ষেত্রে, কনজিউমারসদের ক্ষেত্রে নয়। সুতরাং গণ-বণ্টন ব্যবস্থা মধ্যে যে সাবসিডি আছে দ্যাট ইজ বিয়ন্ড দি স্কোপ অফ ডাঙ্কেল প্রস্তাব, এটা সম্পূর্ণ অসত্য কথা, ভুল কথা। চতুর্থ পয়েন্ট, শেষকালে যেটা বলবার চেষ্টা করেছেন সেটা হচ্ছে, বিদেশি পণ্যের অবাধ অনুপ্রবেশের ক্ষেত্রে বাধা সৃষ্টি করার কোনও

উপায় আমাদের থাকবে না। আমাদের দেশীয় শিল্পকে অসম প্রতিযোগিতার মুখে পড়তে হবে। এটা ঠিকই যে উদার রাজনীতি আজকে সারা পৃথিবীতে চলছে এবং আমার বা আপনার ভাল লাগুক না লাগুক আজকে বাধ্য হয়ে আমেরিকা যুক্তরাষ্ট্রের খবরদারী সারা দুনিয়াকে মেনে নিতে হচ্ছে, এটাই হচ্ছে বাস্তব সত্য। এই সত্যকে অস্বীকার করলে সত্যটা আর অসত্য হয়ে যাবে না। যে সত্য আজকে পৃথিবীতে আছে, যেটা বাস্তব, সেটা বাস্তবই থাকবে। আপনারা বলুন, আপনারা আবার সোভিয়েত রাশিয়াকে চাঙ্গা করে তুলবেন, আবার গর্বাচভকে নিয়ে আসবেন, স্টালিনকে নিয়ে এসে বসাবেন, আবার ভারতবর্ষ তাহলে আমেরিকার সঙ্গে যুদ্ধ করবার একটা মধ্যপন্থা আবিষ্কার করবে। এখানে এর কি বিকল্প ব্যবস্থা আছে তা বলছেন না, কেন গ্যাট প্রস্তাবে সই করল এটা খালি বলছেন। কিন্তু কী উপায়টা আছে? কী বিকল্পটা আছে? আপনারা বললেন দয়া করে? বিকল্প হচ্ছে, বাই ল্যাটারাল এগ্রিমেন্ট। সেখানটায় ভারতবর্ষের আরও অসুবিধা আছে তাতে কোনও সন্দেহ নেই। কারণ ভারতবর্ষ একটা উন্নতশীল দেশ, দরিদ্র দেশ, যার কিছু একটা আনবার জন্যও ভিক্ষা করতে হবে। সেখানটায় আরও বেশি অসুবিধা হবে, উল্টে বরং আমাদের কাছ থেকে অন্য আরও কিছু সুবিধা আদায় করে নেবে। আজকে অসম প্রতিযোগিতা হবে, কিন্তু আমরা আমাদের নিজেদের পায়ের উপর দাঁড়াবার জন্য কেন চেষ্টা করব না! সেই চেষ্টা কেন আমাদের কেন্দ্রীয় সরকার এবং আমাদের দলের মধ্যে থেকে হবে না? এটা আপনারা জানুন, আপনাদের কাছ থেকে আমাদের দেশপ্রেমের শিক্ষা নিতে হবে না, যারা ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামের বিরোধিতা করেছিলেন, সেই আপনাদের কাছ থেকে আমরা দেশপ্রেমের লেকচার শুনতে রাজি নই। সুতরাং আপনারা যারা নেতাজিকে তোজোর কুকুর বলে ছিলেন তাদের কাছ থেকে যদি আমাদের দেশপ্রেমের শিক্ষা নিতে হয় তাহলে এর চেয়ে লজ্জার বেশি কিছু আর থাকবে না। কাজেই আমাদের অসম প্রতিযোগিতা হতে পারে কিন্তু সেই অসম প্রতিযোগিতা আমরা আগামী দিনে গায়ের জোরে চেষ্টার জোরে—যতই আপনারা বিরোধিতা করুন না কেন তা কাটিয়ে উঠব এবং ভারতবর্ষকে সারা বিশ্বের মধ্যে একটা অগ্রগণ্য দেশ হিসাবে প্রতিপন্ন করব। এই কথা বলে আপনাদের এই প্রস্তাব সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যানন্দন দাসমহাপাত্র :** মাননীয় স্পিকার স্যার, আমি খুব মন দিয়ে কংগ্রেস বেঞ্চের সুবক্তা সৌগত রায় এবং অতীশবাবুর বক্তব্য শুনছিলাম। আমার সময় অত্যন্ত কম, আট মিনিট মাত্র, তাই আমি ওদের কথার অন্তত মূল যে যুক্তি সৌগতবাবু বলছিলেন, ১১৬টি দেশ সই করেছিল বলেই সই করতে বাধ্য হয়েছেন। আর একটি যুক্তি, সেটা সর্বশেষে অতীশবাবু জোরের সঙ্গে বললেন যে, সোভিয়েত ভেঙ্গে গেল সুতরাং সেই অসহায় অবস্থায় আমাদের এটা করতে হয়েছে। সোভিয়েত কেন ভাঙ্গল, কার পাপে ভাঙ্গল, এখানে সি পি এম বা সি পি আই তার জন্য কতটা দায়ী, গর্বাচভ কতটা দায়ী, সেটা আলোচনা করতে চান করুন, কিন্তু একটা জিনিস তো সত্যি সুব্রতবাবু দয়া করে শুনবেন—আপনারা ৪৫ বছর ধরে খোকাই রয়ে গেলেন। সোভিয়েতের সাহায্য নিয়ে ৪৫ বছর ধরে ভারতবর্ষকে না গড়ে, পঙ্গু করে, ভারতবর্ষের মেরুদন্ডকে ঘূণ ধরিয়ে দেওয়ার অধিকার কে আপনাদের দিয়েছিল? আপনারা আজকে অসহায়ের মতো আত্মসমর্পণ করতে বাধ্য হচ্ছেন। আপনারা

বিকল্পের কথা জানতে চাইছেন, শুনে রাখুন সেই বিকল্পের কথা ৪৫ বছর ধরে আপনারা সমস্ত দেশকে ভরাডুবির মধ্যে ফেলে দিয়েছেন, সেই বিকল্পের একমাত্র পথ হল ভারতবর্ষ ব্যাপী ভূমিসংস্কার করে কৃষির বিকাশ ঘটানো। ভারতবর্ষের এটাই হচ্ছে একমাত্র বাঁচার পথ। এছাড়া ভারতবর্ষের সামনে আর অন্য কোনও পথ খোলা নেই। ডাঙ্কেল প্রস্তাবে আপনারা যা সই করেছেন তা আগামী দিনে আপনাদের গলায় ফাঁস হয়ে বসবে। সমগ্র দেশের প্রতি আপনারা বিশ্বাসঘাতকতা করেছেন। স্যার, আমাদের মনে পড়ে ১৭৫৭ সালের কথা। সেদিন পলাশীর আক্রমণে মিরজাফর ভারতবর্ষের প্রথম জঘন্যতম বিশ্বাসঘাতকতা করেছিল। আর ভারতবর্ষের তৃতীয় জঘন্যতম বিশ্বাসঘাতকতা করেছে বর্তমান কেন্দ্রীয় সরকার ডাঙ্কেল প্রস্তাবে সই করে। এই অবস্থায় সমগ্র দেশের স্বাধীনতা ও অর্থনীতির পাশাপাশি, কি কৃষি কি শিল্প পরিষেবা সমস্ত ক্ষেত্রে মার্কিন সাম্রাজ্যবাদের ফাঁস আগামী দিনে ভারতবর্ষের কণ্ঠ রোধ করবে, ভারতবর্ষের শ্বাসরোধ করে হত্যা করবে। আপনারা এখানে ভুল তথ্য উত্থাপন করেছেন। আমি এই মুহূর্তে বলতে চাই কয়েকটি কথা, অতীশবাবু এবং সৌগতবাবু ভুল বলেছেন। প্রথমত আপনারা বলেছেন আপনাদের সরকার কিছু কিছু কন্ডিশন মানবে না। কিন্তু ডাঙ্কেল প্রস্তাবে ক্যাটিগরিকালি কন্ডিশনগুলো মেনশন করা আছে। সমস্ত ধারাকেই আনকন্ডিশনাল মানতে হবে, নইলে টোটালি রিফিউজ করতে হবে। আপনারা সমস্তটাকেই মেনে নিয়েছেন। প্রথমত একটা কথা আমি বলব কৃষির ক্ষেত্রে ডাঙ্কেল প্রস্তাব মেনে নিয়ে সর্বভারতীয় এগ্রিকালচারাল পলিসি যা আপনারা চালু করেছেন এর ফলে হবে কি, রাজ্যের এক্তিয়ারভুক্ত কৃষির প্রতি আপনারা হস্তক্ষেপ করেছেন। আমাদের পশ্চিমবাংলার মাননীয় মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীকে চিঠি লিখেছিলেন ডাঙ্কেল প্রস্তাব সম্বন্ধে সমস্ত মুখ্যমন্ত্রীকে ডেকে আলোচনা করুন। কিন্তু কেন্দ্রীয় সরকার তা করেননি। সংবিধানে রাজ্যের এক্তিয়ারভুক্ত যে কৃষি তার প্রতি আপনারা হস্তক্ষেপ করেছেন এবং তার আজকে অনিবার্য পরিণতি হচ্ছে দেশের সার্বভৌমত্বকে বিপন্ন করে দেওয়া। আপনাদের পাপে আমাদের দেশ আজকে ৪৫ বছর ধরে নানা সমস্যায় জর্জরিত। তার মধ্যে একটা অন্যতম সমস্যা হচ্ছে ধর্মীয় মৌলবাদ ও বিচ্ছিন্নবাদী সমস্যা। আজ সারা দেশেকে তারা খণ্ড বিখন্ড করতে চাইছে। এগ্রিকালচারের ক্ষেত্রে যে নীতি আপনারা স্বাক্ষর করেছেন তা উগ্র আঞ্চলিকতাবাদ। কৃষিকে রক্ষার নামে এটা বিপথে পরিচালিত রাজনৈতিক শক্তিকেই মদত দেবে এবং ভারতবর্ষের বিচ্ছিন্নতাবাদকে আরও শক্তিশালী করতে সাহায্য করবে। আপনারা বলেছেন আপনারা কৃষিকে রক্ষা করবেন। হাইব্রীড ভ্যারাইটির ক্ষেত্রে কি লজ্জাজনক আত্মসমর্পণ আপনারা করেছেন। এই ডাঙ্কেল প্রস্তাবে এগ্রিকালচারের ক্ষেত্রে মেনশন করা আছে কোনও কৃষক একবার ঐ হাইব্রীড বীজ ব্যবহার করবার পর, দ্বিতীয় বার সে সেই সিড তার জমিতে ব্যবহার করতে পারবে না। যদি ব্যবহার করে তবে তার বিরুদ্ধে ফৌজদারি মামলা হবে এবং অভিযুক্তকেই প্রমাণ করতে হবে সে নির্দোষ এবং ইন্ডিয়ান পেনাল কোড আপনাকে চেঞ্জ করতে হবে। আগামী ১০ বছরের মধ্যে প্রত্যেকবার আপনাকে নতুন সিড ব্যবহার করতে হবে। শিল্পক্ষেত্রে আপনারা কি রক্ষা করবেন। আপনারা অসম প্রতিযোগিতার দ্বার খুলে দিয়েছেন এবং সেই পথ ধরে আপনারা অবাধে মাল্টি ন্যাশনাল কর্পোরেশনকে অনুপ্রবেশকে সুযোগ দিয়েছেন। যে দেশটা ৪৫ বছর ধরে নিজের পায়ে দাঁড়াতে পারল না, সে আজকে যুক্তি খাঁড়া করছে ডাঙ্কেল প্রস্তাব স্বাক্ষর হওয়ার পর আমাদের দেশ নিজের পায়ে দাঁড়াবে আগামী দশ বছরের মধ্যে। আসলে আপনারা আমাদের

দেশের স্বয়ম্ভরতা ও স্বাধীনতাকে রক্ষা করার নামে আত্মবিসর্জন দিচ্ছেন নিজেদের। আর একদিকে আপনারা আমাদেরকে বলছেন ফিরিয়ে আনুন সোভিয়েত ইউনিয়নকে। আপনারা এই পাগলের প্রলাপ আমাদের শোনাবেন না। কংগ্রেসের অনেক সদস্য আজকে এখানে নেই, কেন নেই, তাও আমরা জানি। সুব্রতবাবুরা ডাঙ্কেল প্রস্তাবকে সমর্থন করেন না, তাই এখানে হাজির নেই। তাই আপনাদের মধ্যে এত দ্বিধা, এত সংশয়। আপনারা আমাদের বিরুদ্ধে দেশদ্রোহিতার অভিযোগ এনেছেন। দেশপ্রেম যদি আপনাদের থাকে তাহলে মিরজাফরের সৈন্যদের মতো বিদ্রোহ করুন কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে। তবেই আপনারা দেশপ্রেমের স্বাক্ষর দেশের মানুষের সামনে রাখতে পারবেন, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[5-40 — 5-50 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই ডাঙ্কেল চুক্তি প্রত্যাহারের দাবিতে যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে এই ডাঙ্কেল প্রস্তাব সম্পর্কে আমি প্রথমে বলতে চাই যে, এই ডাঙ্কেল প্রস্তাব বা অষ্টম রাউন্ড উরুগুয়ের ড্যাট কনফারেন্সের চুক্তি এটা এক কথায় বলা যায় যে তৃতীয় বিশ্বের উন্নয়নশীল দেশগুলো, অনুন্নত দেশগুলোর উপর নয়া ঔপনিবেশিক আক্রমের একটা ব্লু প্রিন্ট এটা নিঃসন্দেহে বলা চলে। এই ডাঙ্কেল চুক্তির ফলে ডাঙ্কেল চুক্তিতে শাক্ষরকারী যারা, সেই সমস্ত দেশগুলো শুধু বৈদেশিক বাণিজ্যের প্রশ্নের নয়, দেশের অভ্যন্তরীণ বিষয়ে, সর্বোপরি কোনও স্বাধীন সার্বভৌমত্ব অধিকার ভবিষ্যতে তাদের থাকবে না। কৃষি ক্ষেত্রে বলুন, শিল্পের ক্ষেত্রে বলুন, বিজ্ঞান, গবেষণা, প্রযুক্তিতে পরিবহন, বিমা, প্রতিরক্ষা, শক্তি, এনার্জি, পাওয়ার ,এইগুলো স্বাধীন ভাবে ব্যবহার করার ক্ষেত্রে দেশগুলো তার স্বাধীন সার্বভৌম অধিকার হারাবে এবং এছাড়া এই চুক্তি মেনে একটা ওয়েলফেয়ার স্টেটের ন্যূনতম চাহিদা, খাদ্য, স্বাস্থ্য পরিবহন, শিক্ষা, জীবন ধারনের জন্য অত্যাবশকীয় যে সুযোগ ছিল, জনকল্যাণমূলক রাষ্ট্রের কাছ থেকে সমাজের দুর্বলতম মানুষ যা পেয়ে আসছে, সেই জায়গাগুলো থেকে তারা বঞ্চিত হবে। এবং আপনারা দেখছেন ডাঙ্কেল চুক্তি সাক্ষর করার আগেই উদার নীতির নামে, সংস্কারের নামে আমাদের দেশে যে কল্যাণমুখী যে সেবামূলক ভূমিকা সরকার জনগণের প্রতি পালন করত, সেইগুলো আস্তে আস্তে শেষ করে দেওয়া হচ্ছে। সব জিনিস বাণিজ্যিক ভিত্তিতে দেখা হচ্ছে। যার ফলে রেলের ভাড়া, ট্রেনে মাসুল বেড়েছে যার ফলে নিত্য প্রয়োজনীয় সমস্ত জিনিসের দাম বাড়ছে ভরতুকি তুলে দেওয়া হচ্ছে, কমিয়ে দেওয়া হচ্ছে। ফলে জনগণের সামান্যতম সুযোগগুলো থেকে তাদের বঞ্চিত করা হচ্ছে এবং এই যে বাণিজ্য সম্পর্কিত মেধাজাত সম্পত্তি এটা নষ্ট হয়ে যাচ্ছে। পরিষেবার ক্ষেত্রেও যেখানে বিদেশি পুঁজি, তার অবাধ অনুপ্রবেশের সুযোগ করে দেওয়া হচ্ছে, ফলে নিত্য প্রয়োজনীয় দ্রব্য, জীবনদায়ী ওষুধ থেকে আরম্ভ করে কৃষি বীজ, পরিষেবার ক্ষেত্রে একটা দুর্মূল্য হয়ে যাবে সাধারণ মানুষের কাছে। পরিষেবার পরিবর্তে বিদেশি বীজের অবাধ অনুপ্রবেশের অধিকার দেওয়া হচ্ছে। অর্থাৎ ডাঙ্কেল প্রস্তাবে বলা হচ্ছে বিমার প্রশ্নে, ব্যাঙ্কের প্রশ্নে টেলিকমিউনিকেশন বা যোগাযোগের প্রশ্নে সর্ব ক্ষেত্রেই বিদেশি পুঁজির অবাধ অনুপ্রবেশ কোনও রকম বাধা নিষেধ থাকবে না এবং কেন্দ্রীয় সরকার ডাঙ্কেল প্রস্তাব সই করার আগেই—ইতিমধ্যেই তার বিভিন্ন খারাপ দিকগুলি একজিকিউট করার জমি প্রস্তুত করছে। আমরা দেখছি মালহোত্রা কমিটির রিপোর্টে বিমাসংস্থাগুলো বেসরকারিকরণের

প্রস্তাব করা হয়েছে। ব্যাঙ্কের ক্ষেত্রে ১৪ হাজার ব্রাঞ্চ তুলে দেওয়া হবে বলেছে। ফলে কয়েক হাজার ব্যাঙ্ক কর্মচারী কর্মচ্যুত হবে। সেবামূলক কাজ, টেলিকমিউনিকেশন, পোস্টাল সার্ভিস প্রভৃতি ক্ষেত্রে বিদেশি পুঁজির অনুপ্রবেশের ব্যবস্থা করছে, বেসরকারিকরণের ব্যবস্থা করছে। কিছু দিন বাদে দেখা যাবে অলাভজনক বলে গ্রামীণ পোস্ট অফিসগুলো তুলে দেওয়া হবে, পোস্টাল সার্ভিস থেকে সাধারণ মানুষ বঞ্চিত হবে। ইতিমধ্যেই কুরিয়ার সার্ভিস ইত্যাদি হয়েছে। সরকার নিজেই স্পীড পোস্ট চালু করেছে। ভবিষ্যতে একটা পোস্টকার্ড-এর দাম, টেলিগ্রামের খরচ সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার, পার্চেসিং পাওয়ারের বাইরে চলে যাবে। জনসেবামূলক কাজের ন্যূনতম সুযোগটুকুও সাধারণ মানুষ পাবে না। কারণ এই সব ক্ষেত্রেও বিদেশি পুঁজির অবাধ অনুপ্রবেশের সুযোগ দেওয়া হচ্ছে। প্রতিটি ক্ষেত্রে অসম প্রতিযোগিতার সৃষ্টি হবে, প্রতিটি ক্ষেত্রে ভারতবর্ষ সহ তৃতীয় বিশ্বের দেশগুলি ক্রমশ পিছিয়ে পড়বে। এই প্রস্তাবের মধ্যে দিয়ে সামাজিক প্রয়োজনের সেবামূলক ক্ষেত্রগুলিকে ইগ্নোর করা হচ্ছে। সমস্ত কিছুই প্রফিট মোটিভ-এ দেখা হবে। ফলে একটা মর্মান্তিক অবস্থা নেমে আসবে, ভয়াবহ মূল্যবৃদ্ধি দেখা যাবে। অসম প্রতিযোগিতার সামনে দাঁড়িয়ে দেখা যাবে। দেশীয় পুঁজি বিদেশি পুঁজির সঙ্গে পাল্লায় দাঁড়াতে পারবে না, দেশীয় শিল্পগুলির অবনতি হবে, ক্লোজার হবে, বন্ধ হয়ে যাবে এবং ব্যাপক হারে কর্মীরা কর্মচ্যুত হবে। একদিকে এই জিনিস ঘটবে, অপর দিকে উন্নত প্রযুক্তির নাম ব্যাপকভাবে কর্মী ছাঁটাই হবে। ফলে বেকার সমস্যা ভয়াবহ রূপ নেবে। সার্বিকভাবে এই যে আক্রমণ নেমে আসছে, এর সাথে মেধা স্বত্ব যুক্ত হয়ে একটা মর্মান্তিক অবস্থার সৃষ্টি হবে। ট্রেড রিলেটেড ইন্টাল্যাকচ্যুয়াল প্রপার্টি রাইটস, এটা একটা মারাত্মক ব্যাপার। আমাদের দেশে মেধা স্বত্ব আজকে কার্যকর করার ফলে আমাদের দেশের ওষুধ, বীজ, সার থেকে শুরু করে সমস্ত কিছুর দাম বেড়ে যাবে। এমন কি গ্রামাঞ্চলে কৃষি ক্ষেত্রে আই আর-৮ তাইচুন, পদ্মা ইত্যাদি অধিক ফলনশীল বীজগুলির যে প্রক্রিয়ায় দেশের মানুষ নিজেরা তৈরি করতে পারছে, ভবিষ্যতে তা আর পারবে না। তখন এসব মেধা স্বত্ব আইনের আওতায় পড়ে যাবে। ব্যাপক রয়্যালিটি দিতে হবে, ভয়াবহ মূল্যবৃদ্ধি ঘটবে। ফলে কৃষি ক্ষেত্রে একটা মর্মান্তকি অবস্থার সৃষ্টি হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে মাননীয় সদস্য সৌগতবাবু, অতীশবাবু ডাঙ্কেল প্রস্তাবের সমর্থনে কথা বলার চেষ্টা করলেন। আমরা জানি সৌগতবাবু সুবক্তা, অথচ তিনি বলতে গিয়ে যেভাবে আজকে বললেন তা থেকেই এটা পরিষ্কার হয়ে গেল যে, কোনও সেনসিবল পারসন ডাঙ্কেল প্রস্তাবকে সমর্থন করতে পারেন না। এটা সর্বনাশা সুইসাইডাল বলেই উনি সমর্থন করতে গেলেন, কিন্তু ওর বক্তব্যের মধ্যে দিয়ে অসমর্থনের ছাপ ফুটে উঠল। তিনি বললেন গ্লোবাল ট্রেডে ইন্টারন্যাশনাল ট্রেডে বৈদেশিক বাণিজ্যে আমাদের শেয়ার বাড়বে। কিভাবে বাড়বে? উনিই স্বীকার করেছেন গ্লোবাল ট্রেডে আমাদের অংশ হচ্ছে .৫%, অর্থাৎ এক শতাংশের অর্দ্ধেক। অথচ ভারতবর্ষের জনসংখ্যা বিশ্ব জনসংখ্যার ১/৮ অংশ। আমাদের লোকসংখ্যা যেখানে বিশ্ব লোক সংখ্যার ১/৮ ভাগ, সেখানে আমরা ওয়ার্ল্ড ট্রেডের ১%, ও নয়, ১/২% কন্ট্রোল করি।

[5-50 — 6-00 P.M.]

হোয়ারঅ্যাজ মার্কিন, জার্মান, গ্রেট-ব্রিটেন, ফ্রান্স প্রভৃতি সমস্ত সাম্রাজ্যবাদীদেশগুলি যারা মাত্র গোটা বিশ্বের জনসংখ্যার ১৫ পারসেন্ট তারাই কন্ট্রোল করছে গোটা ওয়ার্ল্ড ট্রেডের ৭৫

পারসেন্ট এই গ্যাট চুক্তিগুলির মধ্যে। এরাই প্রাকটিক্যালি অনুন্নত দেশগুলির উপর এইরকমভাবে ক্রমাগত চাপ দিচ্ছে। এই যে একটার পর একটা চুক্তি হচ্ছে এতে বৈদেশিক মুদ্রা বাড়ছে, না কমছে? এইসব কথা কে বলছে, কিসের জন্য? এই যে ডাঙ্কেল চুক্তি করছে কেন? না গোটা দুনিয়ায় প্রচন্ড মার্কেট ক্রাইসিস চলছে। আন্তর্জাতিক ক্ষেত্রে ট্রেড ওয়্যার চলছে। পুঁজিপতি দেশগুলি অর্থনীতির চরম সঙ্কট চলছে। সেই সঙ্কটের বাজার নিয়ে কাড়াকাড়ি চলছে। পুঁজিপতি দেশগুলির মধ্যে কার্যত বাণিজ্য যুদ্ধ হচ্ছে। বাণিজ্য যুদ্ধের ক্ষেত্রে ট্রেড ট্যারিফ শুল্কের প্রাচীর সৃষ্টি করে দুর্বলতর দেশগুলির উপর চাপ সৃষ্টি করছে। এই সমস্ত সাম্রাজ্যবাদী দেশগুলি অবাধ বাণিজ্যের নামে দুর্বলতর দেশগুলি থেকে প্রাকৃতিক সম্পদ লুণ্ঠন করছে। এইভাবে অনুন্নত দেশগুলিকে অসম প্রতিযোগিতার মুখে দাঁড় করিয়ে দিচ্ছে। এই গ্যাট চুক্তিতে সই করে ওয়ার্ল্ড ট্রেডের শেয়ার বাড়বে, বৈদেশিক বাণিজ্যের শেয়ার বাড়বে এইসব কথা বলে বাচ্চা ছেলেদের বোঝানো যায়, কিন্তু কোনও সেনসিবল পারসন্সকে বোঝানো যায় না। মাননীয় সদস্য অতীশবাবু বললেন, অসুবিধায় কিছুটা পড়তে হবে। তাহলে এইরকম একটা জায়গায় দাঁড়িয়ে ডাঙ্কেল প্রস্তাবে যে স্বাক্ষর করেছেন তাতে কার্যত গোটা বিশ্বের যারা সাম্রাজ্যবাদী শক্তি তাদের সঙ্গে ভারতবর্ষের একচেটিয়া পুঁজিপতি শ্রেণীর সাথে হাত মিলিয়ে ভারতবর্ষের সমস্ত শ্রম এবং প্রাকৃতিক সম্পদকে অবাধে লুণ্ঠন করে মুনাফার স্বার্থ যাতে চরিতার্থ করতে পারে। জনসাধারণের স্বার্থকে বিসর্জন দিয়ে, খেটে খাওয়া মানুষের স্বার্থকে বিসর্জন দিয়ে গোটা দেশের সার্বভৌমত্ব এবং স্বাধীনতাকে সাম্রাজ্যবাদীদের হাতে বিকিয়ে দিয়ে সেই উদ্দেশ্য কি আজকে ডাঙ্কেল প্রস্তাবে স্বাক্ষর করা হয়েছে? এই প্রস্তাবে স্বাক্ষর করার মানেই হচ্ছে দেশদ্রোহিতা। সমস্ত দেশের মানুষ যাতে এই দেশদ্রোহিদের বিরুদ্ধে দাঁড়িয়ে ডাঙ্কেল প্রস্তাব রুখে দিতে পারে এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রী মানবেন্দ্র মুখার্জি, নির্মল দাস, শক্তিবল এবং অন্যান্য সদস্যদের আনীত এই প্রস্তাবের উপর বিতর্ক চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমে একটি কথা স্মরণে রাখতে হবে যে আমরা অনেকেই একটা সিদ্ধান্তে পৌছে গেছি যে গ্যাটের ব্যাপারে চুক্তি সই হয়ে গেছে। কিন্তু আমি বলছি, চুক্তি সই হয়নি, এখন আলোচনার পর্যায়ে রয়েছে এবং যদি আমরা এই হাউসে সঠিকভাবে বক্তব্য রাখি তাহলে নিশ্চয়ই এইকথা বেরিয়ে আসবে যে আমরা কিছুটা কিছুটা জেনেছি। অনেকে অনেকটা জেনেছেন, কিন্তু আমরা সবাই সবটা জানি নি। এটা সত্য এবং তারই উপর ভিত্তি করে আজকে এখানে পর্যালোচনা হচ্ছে, বিতর্ক হচ্ছে এবং তাতে আমরা অংশগ্রহণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমেই মনে পড়ছে তথাকথিত কমিউনিস্ট বন্ধুদের কথা। এরা সব ব্যাপারটাই দেরিতে বোঝেন, লেটে বোঝেন, মাননীয় সদস্য কামাক্ষ্যাবাবু যে বক্তব্য রাখলেন তা আমি শুনলাম। নাটকীয় বক্তব্য, পলাশির প্রান্তরে মির্জাফরকে স্মরণ করলেন। কিন্তু এখানে ডাঙ্কেল প্রস্তাবের প্রেক্ষাপটে, ভারতীয় আন্তর্জাতিক প্রেক্ষাপটে, আমাদের কৃষি আমাদের শিল্প এবং আমাদের দেশের অর্থনীতি বিষয়ে আন্তর্জাতিক প্রেক্ষাপটে পর্যালোচনা হচ্ছে। আমাদের দেশ যারা চালাচ্ছেন মাননীয় প্রধানমন্ত্রী শ্রী নরসিমহা রাও এবং বাণিজ্যমন্ত্রী শ্রী প্রণব মুখার্জি এবং মাননীয় অর্থমন্ত্রী শ্রী মনমোহন সিং আমি একথা জোরের সঙ্গে বলতে পারি তারা আর যাই হোক,

কমিউনিস্টদের মতোন বিদেশি শক্তির দালাল নন। কংগ্রেস ভারতবর্ষকে রক্ষা করে, ভারতবর্ষের জন্য সংগ্রাম এবং লড়াই করে, ভারতবর্ষের স্বাধীনতার জন্য জীবন দেয়, এই কথাটা স্মরণ রেখে আমি আমার বক্তব্য শুরু করছি। আমার মনে পড়েছে আমি একটা কোট কোনও করছি নন অ্যালাইনমেন্ট ইন ইন্টারন্যাশনাল ল অ্যান্ড পলিটিক্স টি ভি সুব্বা রাও, থেকে। এখানে প্রথমে ভারতবর্ষের প্রেক্ষাপটে এমন কি শুরু হয়েছিল যার জন্য বিরোধীরা চিৎকার করেছিলেন যে ভারতের সার্বভৌমত্ব নষ্ট হয়ে গেল। সাম্রাজ্যবাদীদের কাছে মাথা বিকিলে দিচ্ছে, ভারতবর্ষের কংগ্রেস এই কাজ করছেন। নেতাজির সময় থেকে এটা শুরু হয়েছিল। ঐ কমিউনিস্টরা নেতাজিকে তেজোর কুকুর বলেছিলেন। নেতাজি সম্বন্ধে বুঝতে ওদের ৪০ বছর লেগেছে। এখন নেতাজিকে সমর্থন করছেন। পন্ডিত নেহেরুর সময়ে তার যোগ্যতম নেতৃত্বে ভারতবর্ষে যখন আন্দোলনের প্রেক্ষাপটে উঠেছিল এবং অপ্রতিহত গতিতে তাকে এগিয়ে নিয়ে যাবার জন্য তিনি চেষ্টা করেছিলেন, আমরা তখন জন্মায়নি, মাননীয় শ্যামলবাবু তখন জন্মেছিলেন কিনা জানি না, তখনকার একটা ছোট্ট কথা কোট করছি। "The Central Committee of CPI declared in March 1948 that Nehru's neutrality was only" a mask to cover collaboration with Anglo-American imperialists". This view was mainly because of Moscow's attitude until 1954, upto Stalin's death, was hostile to non-alignnment principles. This attitude of CPI was changed during 1955. In a press conference on 29th June 1955, Ajoy Ghosh, the then General Secretary observed that "we think that the present foreign policy has enhanced the prestige of India all over the world and has enabled her to strengthen her independence therefore we support it." এরা ১৯৪৮ সালে বিরোধিতা করেছিলেন স্ট্যালিনের জন্য স্ট্যালিন ওদের বলে দিয়েছিলেন বিরোধিতা কর। ১৯৫৪ সালে সমর্থন করেছিলেন, তখন বুঝতে পেরেছিলেন যে ওরা ভুল করেছেন। তখন বললেন আমরা সমর্থন করি। ওরা সব একটু লেটে বোঝেন। ১৯৫২ সালে এই পবিত্র বিধানসভায় একজন বিখ্যাত মানুষ তিনি বক্তব্য রেখেছেন। স্যার, আপনি কমনওয়েলথ পার্লামেন্টারি অ্যাশোসিয়েশনের একজিকিউটিভ কমিটির একজন মাননীয় সদস্য, তার অন্যতম প্রধান প্রাণ পুরুষ। এই অ্যাশোসিয়েশন, কমনওয়েলথ সম্বন্ধে একজন মানুষ ১৯৫২ সালে এই সভায় দাঁড়িয়ে বলেছিলেন "মিঃ স্পিকার স্যার, হঠাৎ এই প্রশ্ন আমাদের কাছে এসেছে। আমরা এ বিষয়ে বিশেষ কিছু চিন্তা করতে পারি নি। কিন্তু এই প্রথম এ বিষয়টা শুনে আমার মনে হচ্ছে এ রকম কোনও জিনিস আমাদের এখানে মানতে বা এখান থেকে সমর্থন. করতে পারি না। কমলওয়েলথ পার্লামেন্টারি অ্যাশোসিয়েশনটা কি জিনিস, কি ধরনের পদার্থ, এটার কি প্রয়োজন আমাদের কাছে আছে কিছু আমি বুঝতে পারছি না। গত চার বছর ধরে আমাদের পুরানো অ্যাসেম্বলিতে বারে বারে সেখানকার পার্লামেন্টের দোহাই শুনেছি, তখন আমরা ভেবেছিলাম সেসব দোহাই, কৈফিয়ত বেশি দিন আর আমাদের শুনতে হবে না, কিন্তু নির্বাচনের পরে ফিরে আবার সেই একই কথা বার বার শুনছি একবারও এই কথা শুনি না যে নতুন একটা ঐতিহ্য আমরা সৃষ্টি করি এবং বিলাতের পার্লামেন্ট আমাদের কাছে কিছু শিখুক। বার বারই আমাদের শুনতে হয় পার্লামেন্টারি আদব কায়দা তাদের কাছ থেকে আমাদের শিখতে হবে, এটা কি ঠিক? তারপর অ্যাশোসিয়েশনের মধ্যে আমরা যে যাব সাধারণের হয়ে, আপনারা জানেন যে

আমরা এই কমনওয়েলথের বিরোধী, আমরা চাই, কমনওয়েলথের বাইরে আসতে।"

হাউসের নেতা, লিডার অফ দি হাউস, আজকের মাননীয় মুখ্যমন্ত্রী, সেদিনকার মাননীয় বিরোধী দল নেতা মাননীয় জ্যোতি বসু মহাশয় এই কথা বলেছিলেন। কি ব্যাপার? কমনওয়েলথে যাবার ব্যাপারেও বিরোধিতা! সেখানে বিরোধীরা বলেছিলেন কমনওয়েলথে যাচ্ছে, ভারতবর্ষের সার্বভৌমত্ব নষ্ট হয়ে যাবে। ন্যামের সম্বন্ধে বলা হয়েছিল, এখানে আমেরিকার চক্রান্ত, ১৯৭১ সালে ভারতের সঙ্গে রাশিয়ার চুক্তি হল তখন বিরোধীরা বলেছিলেন সর্বনাশ, ইন্টারন্যাশনাল মানিটারি ফান্ড থেকে লোনের ব্যাপারেও বলা হয়েছিল ভারতবর্ষের সার্বভৌমত্ব নষ্ট হয়ে গেল। ১৯৬০-এর দশকে যখন ম্যাকনামারা কলকাতায় এসেছিলেন তখন মাননীয় শ্যামলবাবু আন্দোলন করে ট্রাম, বাস পুড়িয়েছিলেন, বলেছিলেন ম্যাকনামারাকে ঢুকতে দেওয়া হবে না, ওয়ার্ল্ড ব্যাঙ্ক আমেরিকার সাম্রাজ্যবাদের দালাল। ভারতবর্ষের সার্বভৌমত্ব নষ্ট হয়ে যাচ্ছে, ক্ষতিগ্রস্ত হচ্ছে রাজনীতির প্রচার করে বাস, ট্রাম পুড়িয়েছিলেন, অবরোধ করেছিলেন। আবার এখন এই শ্যামলবাবুদের নেতৃত্বে ১৭ বছরের শতাধিক ব্যাপারে ওরা ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা নিচ্ছেন, এবং ওদের সার্টিফিকেট ছাড়া এঁদের চলে না।

[6-00 — 6-10 P.M.]

সেটা পেলে তখন এদের চোখ আনন্দে ছলছল করে। কিন্তু কেন বললাম এই কথাগুলো? কারণ কমিউনিস্টরা, বিশেষ করে আমাদের দেশের কমিউনিস্টরা প্রথম থেকেই ভারতীয় সংবিধানের বিরোধিতা করেছেন, আমাদের দেশের সার্বভৌমত্বের বিরোধিতা করেছেন, বিদেশের দালালি করেছেন, চীনের দালালি করেছেন, বিদেশি রাজনৈতিক তত্ত্বের মধ্যে দিয়ে ৪২-এর আন্দোলনের বিরোধিতা করেছেন এবং ভারতের মাটিতে ক্রমাগত আঘাত করেছেন মানুষের সচেতনাকে। তার বিরোধিতা আমরা করেছি। ১৯৪৮ সালে এই গ্যাট চুক্তি হয়েছিল, ভারত ছিল যার অন্যতম প্রতিষ্ঠাতা সদস্য। আই এম এফের যেমন ভারত প্রতিষ্ঠাতা সদস্য তেমনি গ্যাটের। চুক্তি দুইরকম হয়, একটা দ্বিপাক্ষিক এবং আর একটা বহুপাক্ষিক। ভারতবর্ষ আজকে এই বহুপাক্ষিক চুক্তির মাধ্যমে ট্রেড অ্যান্ড কমার্সের মধ্যে দিয়ে সুযোগ-সুবিধা আদায় করার জন্য তার অংশীদার হিসাবে লড়াই করছে। কিন্তু সেটা কৃষকদের স্বার্থকে জলাঞ্জলি দিয়ে নয়, শিল্পে অগ্রগতিকে জলাঞ্জলি দিয়ে নয় ; দেশের সার্বভৌমত্ব, স্বাধীনতা, অগ্রগতি এবং অর্থনৈতিক বুনিয়াদকে অটুট রেখেই হচ্ছে। পর্যালোচনাটা সেই জায়গায় আছে। স্যার, ওরা পড়েন না তো, তাই এই নিয়ে অপপ্রচার করছেন। পার্টি অফিস থেকে চটি বই পড়ে এসে এখানে সেসব বলেন। ওরা বলেছেন যে, কৃষি এবং সারে নাকি ভরতুকি তুলে দেওয়া হচ্ছে। কিন্তু কি হচ্ছে চুক্তিতে? ১৯৪৮ সাল থেকে উরুগুয়ে পর্যায়ে আলোচনার পর ধাপে ধাপে আলোচনা চলছে। ১৯৮৬ সাল থেকে সাত বছর ধরে চীন সদস্য হবার জন্য দরখাস্ত করে বসে আছে। বললেন, হুজুর আমাকে সদস্য পদ দাও, আমি চিন। ১৯৪৮ সালে চিন ছিল এর ফাউন্ডার মেম্বার, কিন্তু ওদের দেশে ১৯৪৯ সালে রেভোলিউশনের পর তারা সদস্যপদ ছেড়ে চলে যান। কিন্তু আবার ওরা অনুভব করেছেন যে, মাল্টি ল্যাটারাল এগ্রিমেন্ট অংশীদার হওয়া দরকার। আজকে পৃথিবী ইউনিপোলার বাইপোলার নয় এবং সেখানে সকলকে একসঙ্গে নিয়ে লড়াই করা দরকার। সেই জায়গায় আমেরিকা বড় শক্তি, সুতরাং তার বিরুদ্ধে

লড়াই করতে হবে। আজকে বলছেন, সব সাবসিডি তুলে দেওয়া হচ্ছে। আমাদের দেশে ১৯৮৬-৮৭, ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ এই তিন বছরে টোটাল প্রোডাকশন কস্ট ভ্যালু টোটাল এগ্রিকালচারাল কস্ট ভ্যালু মোটামুটি হিসেব করে দেখা গেছে দাঁড়িয়েছিল ১১৩ লক্ষ কোটি টাকা। আজকে এই চুক্তি যেটা পর্যালোচনা পর্যায়ে রয়েছে তাতে এই ব্যাপারে কি বলা হয়েছে? সেখানে বলছে ইউ কান্ট গো বিয়ন্ড দি লেভেল অফ ১০ পারসেন্ট ইন এ ডেভেলপিং কান্ট্রি। ১১৩ লক্ষ কোটি টাকা নীট এগ্রিকালচারাল প্রোডাকশন ভ্যালুর ১০ পারসেন্ট হচ্ছে ১১ লক্ষ কোটি টাকা, কিন্তু গত বছর কৃষিতে সাবসিডি দেওয়া হয়েছে ৭০০০ কোটি টাকা। তাহলে এই দুই-এর মধ্যে গ্যাপটা কত দাঁড়াচ্ছে, আরও কত সাবসিডি আমরা দিতে পারি ভারতবর্ষের কৃষকদের? সুতরাং সাবসিডির পরিমাণ আরও অনেকটাই আমরা বাড়াতে পারি। কিন্তু ওরা পার্টি অফিসে তৈরি করা লাল চটি বই ক্যাডারদের হাতে হাতে ধরিয়ে দিয়ে মাঠে ময়দানে বলে যাচ্ছেন মানছি না, মানবো না। ষাটের দশকেও ওরা ম্যাকনামারার বিরুদ্ধে বলেছিলেন—তাকে ঢুকতে দেব না। আর একজন পৌরমন্ত্রী ছিলেন, তিনি এখন পার্টি অফিসে। তার ডিপার্টমেন্টে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা ছাড়া কোনও প্রোজেক্ট হয় না। তাদের সার্টিফিকেট দরকার হয় পশ্চিমবাংলায় বামফ্রন্টকে চালাতে গেলে। দুভার্গ্যের পরিহাস, এরা বলছেন যে আমাদের দেশে বাইরের কৃষিপণ্য হুহু করে ঢুকে পড়বে। কি করে ঢুকে পড়বে? আমাদের ব্যালেন্স পেমেন্টের ক্রাইসিস এখনও মেটেনি। আমাদের এক্সপোর্ট গত বছর হয়েছে ৪৪ হাজার কোটি টাকা। আমাদের ট্রেড ডেফিসিট আছে, কি করা যাবে। এটা প্রণববাবুর কাসেট নয়, এটা ভারতবর্ষের বাণিজ্যমন্ত্রীর বক্তব্য। হি ইজ দি রিপ্রেজেনটেটিভ অব ইন্ডিয়া। আপনাদের মতো পার্টির অসত্য মুখপত্র নয়, যারা দিনের পর দিন বারে বারে ব্যবহারিক জীবনে অসত্য কথা বলেন, আবার কান ধরে দেশের মানুষের কাছে ক্ষমা চেয়ে বলেন যে আমরা দোষ করেছি, আমাদের ক্ষমা করুন এবং এটা প্রমাণিত সত্য। কংগ্রেস কোন জায়গায় বলেছে যে তাদের নিজস্ব পথ থেকে বিচ্যুত হয়েছে? এটা কখনও হয়নি। আপনারাও তো ১৯৮৯ থেকে ৯১ সালে তাদের সঙ্গী ছিলেন। ভারত সরকারের তদানিন্তন ১১ মাসের যে নড়বড়ে সরকার ছিল ভি পি সিংকে নেতা মেনে, অটলবিহারীকে পাশে বসিয়ে, সেই বন্ধু সরকারের আপনারাও সঙ্গী ছিলেন। তখনও পর্যালোচনা চলছে এবং সেই পর্যালোচনা সময়ে, একটা ইস্যু নিয়ে পার্লামেন্টে ডিসকাস হচ্ছিল এবং রুলিং পার্টিতে আপনাদের সদস্য, আপনাদের পার্লামেন্টের নেতা পার্লামেন্টে মোশন নিয়ে এসে এর বিরোধিতা করেছেন, সেটা দেখাতে পারবেন? এর কোনও দৃষ্টান্ত নেই। এই পলিটিক্যাল হিপোক্রাসির সিমবলিক ম্যানিফেস্টো ভারতবর্ষের মাটিতে যদি কেউ থাকে তাহলে তার নাম মার্কসবাদী কমিউনিস্ট পার্টি এবং তার ধারক-বাহক হচ্ছে এই সভায় ট্রেজারি বেঞ্চে যারা বসে আছেন তারা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রকম একটা অবস্থায় এসে আমরা দাঁড়িয়েছি। এই স্ববিরোধিতায় ভোগা দল, এরা সব সময়ে ভয় দেখে, সব সময়ে ভাবে যে মার্কিন সাম্রাজ্যবাদ খারাপ। আমরা নিশ্চিত ভাবে কতকগুলি জায়গায় চিহ্নিত এবং উদ্বিগ্ন। আজকে ট্রেড ইনটেলেকচুয়াল প্রপার্টি রাইট নিয়ে আমাদের ভাবতে হবে। আমাদের ভাবতে হবে যে কেন ভারতবর্ষের ঔষুধ শিল্পের সঙ্গে যুক্ত বিজ্ঞানীরা কলা-কৌশলের দিক থেকে আরও বেশি করে এগিয়ে যেতে পারলেন না। আমাদের ভাবতে হবে যে কেন ফাইটো-কেমিকেলের সঙ্গে যুক্ত বিজ্ঞানীরা আমাদের কলা-কৌশলের মাধ্যমে আরও বেশি করে কতটা এগিয়ে যেতে পারবে।

ভাবতে হবে দুই হাজার পাঁচ শাল পর্যন্ত যে সময়ে পাচ্ছি এর মধ্যে আমাদের প্রসেস পেটেন্ট থিং এবং প্রোডাক্ট পেটেন্ট থিং, এই দুটোকে একসঙ্গে নিয়ে এর কতটা আমরা যৌথভাবে ১১৭টি দেশকে নিয়ে ঐ প্লাটফর্মে একসঙ্গে আমাদের বক্তব্যকে জোরালো ভাবে প্লেস করি। আজকে মোস্ট ফেভার্ড নেশন যেভাবে সুযোগ-সুবিধা পাচ্ছে, আমরাও সমহারে একসঙ্গে কতটা আদায় করতে পারি সেটা আমাদের ভাবতে হবে। হ্যাঁ রাস্তা খারাপ আছে। সেজন্য দ্বিপাক্ষিক চুক্তি হতে পারে, ত্রিপাক্ষিক চুক্তি হতে পারে। আমাদের বেছে নিতে হবে যে কোনটা ভাল। এর মধ্যে কোনটা বেস্ট সেটা আমাদের ভাবতে হবে। আজকে আন্তর্জাতিক প্রেক্ষাপটে Can you ignore international monitary fund, can you ignore world bank, can you ignore IMF, can you ignore GATT agreement? আজকে কি আমরা ইগনোর করতে পারি? আজকে ইউনিপোলার ওয়ার্ল্ডে যখন দেখছি আপনাদের আদর্শের পীঠস্থান চিন দরখাস্ত করে গলায় গামছা দিয়ে লাইনে দাঁড়িয়ে আছে, সাত বছর ধরে তখন আপনারা এখানে বলছেন যে ভারতবর্ষকে বিকিয়ে দেওয়া হচ্ছে। আজকে আপনাদের বক্তব্য অনুযায়ী যদি ভারতবর্ষের প্রধান মন্ত্রী বোকা হন, ভারতবর্ষের অর্থমন্ত্রী যদি বোকা হন, ভারতবর্ষের বাণিজ্য মন্ত্রী যদি বোকা হন, তাহলে ১১৭টি দেশের সমস্ত রাষ্ট্রপ্রধানও আপনাদের ভাষায় বোকা এবং তারা নত মস্তকে সমস্ত কিছু মেনে নিয়েছেন এটা ঠিক কথা নয়।

[6-10 — 6-20 P.M.]

আজকে সেই জায়গায় দাঁড়িয়ে আমাদের পর্যালোচনা করতে হবে। এখন আপনারা বলছেন যে বহুজাতিক সংস্থাগুলি হুড় হুড় করে ঢুকে পড়বে। এই জায়গাটাতেই আপনাদের পর্যালোচনা করতে হবে। আমরা তো ইমপোজ করেছিলাম রেসট্রিকশনস—সবচেয়ে বেশি এবং কঠিনতম টার্মস অ্যান্ড কনডিশন আমরা ইমপোজ করেছিলাম ম্যাল্টি ন্যাশনালের ক্ষেত্রে। আমরা পাবলিক আন্ডারটেকিংস এবং পাবলিক সেক্টারকে সবচেয়ে বেশি প্যাট্রোনাইজ করেছি, বাইরে মাল্টি ন্যাশনাল কোম্পানিগুলিকে ঢুকতে দিই নি। তারপর সারা পৃথিবী যখন বদলাচ্ছে সেই প্রবহমান পৃথিবী থেকে আইসোলেটেড হয়ে একটা সিঙ্গল এনটিটি হিসাবে ভারতবর্ষের অস্তিত্ব বজায় রেখে আগামীদিনের স্বপ্ন কি দেখা যাবে? না, পশ্চিম-এর দরজা খুলে ভাল জিনিসটা নিয়ে ভারতবর্ষের সার্বিক স্বার্থ—কৃষকের স্বার্থে, শিল্পের স্বার্থে, অর্থনীতির স্বার্থে আমরা এগিয়ে যাব সেই পর্যালোচনার ব্যাপারটা আজকে এসে উপস্থিত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তাই ওদের বলি, রাজনৈতিক বিরোধিতা করার জন্যই শুধু বিরোধিতা না করে এবং অর্দ্ধমুর্খ বা মুর্খের মতো না থেকে আসুন, এ ব্যাপারে একটু পড়াশুনা করি। নিজেদের দুর্বলতা প্রকাশ্যে ঘোষণা করে মেনে নিয়ে আজকে এই রেজলিউশন হোক আসুন আরও একটু পড়ি, আরও একটু জানি, আরও একটু শিখি, আরও একটু বুঝি এবং আরও একটু বুঝে সার্বিকভাবে দেশের স্বার্থে লড়াই করি। দেশের সার্বভৌমত্বের মৌরসীপাট্টা মার্কসবাদী কমিউনিস্ট পার্টির হাতে নেই। দেশের সার্বভৌমত্ব জাতীয় কংগ্রেস এবং ভারতবর্ষের প্রধানমন্ত্রীর হাতে। ওরা দেশদ্রোহী ওরা দেশের বিরুদ্ধে বিদেশি শক্তির দালাল এবং সেই হিসাবেই ওরা চিহ্নিত হয়ে রয়েছেন। ওরা জাতীয়বাদের বিরুদ্ধে দেশের বিরুদ্ধে দেশের সংগ্রামের বিরুদ্ধে। দেশের স্বাধীনতা আন্দোলনের বিরুদ্ধে দাঁড়িয়ে ওরা প্রমাণ করেছে যে ওরা ভারতবর্ষের

বিরুদ্ধে বাইরের বিদেশি শক্তির দালাল। আজকে যে প্রস্তাব এসেছে তা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত। কেন্দ্রের বিরুদ্ধে অন্ধ রাজনীতির গন্ধ এতে রয়েছে। সেইজন্য এই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মিঃ স্পিকার স্যার, প্রথমে আমি মাননীয় সদস্য মানব মুখার্জি এবং অন্যান্য সদস্য গণ যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। আমরা একটা জিনিস ভাল লাগল যে কংগ্রেস পক্ষের একটু বোধোদয় হয়েছে। যখন রাশিয়া এবং পূর্ব ইউরোপের সমাজতান্ত্রিক দেশগুলো বিপর্যয়ের মুখে পড়ল তখন এরা খুশি হয়ে মায়ের দেওয়া মোটা কাপড় মাথায় তুলে নিয়ে ছিল। আসলে কেউ দেখে শেখে কেউ ঠেকে শেখে। এখন ওরা ঠেকে শিখছেন। আমরা এই সব জানি, ইতিহাস ভুগোল খানিকটা আমরা জানি। ডাঙ্কেল প্রস্তাব করে এসেছে, 'গ্যাট' চুক্তি কবে হয়েছে, ডাঙ্কেল প্রস্তাবের প্রতিষ্ঠাতা কে, চুক্তি কোন সময় হবে সেটা আমরা জানি। আমি এই সবের মধ্যে যাচ্ছি না, আমার সময় কম। তবে এই চুক্তি কবে হবে সেটা আমরা জানি। মানসবাবুর অনেক জ্ঞান, সেই জ্ঞান আমাদের না দিলেই ভাল। আসলে এখন তো ওরা নতুন শিখছেন, প্রণববাবু ক্লাশ নিয়েছেন, এখন সেই ক্যাসেট চলছে যাতে ওদের অসুবিধা না হয়। যাই হোক সেইজন্য আমি বলছি যে আমাদের হাতে এখনও ২ মাস সময় রয়েছে।

(গোলমাল)

সৌগতবাবুর গাত্রদাহ হবে, কারণ বক্তব্যের মধ্যে তো কিছু নেই। শূন্য কলসী বাজে বেশি। চিৎকার করে বোঝাতে চেয়েছেন, আমাদের থামাতে চেয়েছেন। তাই ডাঙ্কেল প্রস্তাবের বাইরে গিয়ে অজস্র গালাগালিও দিয়েছেন। আমি তার মধ্যে যাচ্ছি না। আপনাদের অনেকে বলেছেন আমরা ৮০ কোটি মানুষের বিরোধিতা করছি। তা ভাল, আমরা না হয় ৮০ কোটি মানুষের বিরোধিতা করছি। পার্লামেন্ট চলছে, পার্লামেন্ট একটা নির্বাচিত সংস্থা, জনপ্রতিনিধি মূলক সংস্থা, আপনারা সেখানে আলোচনা করলেন না। জনমত তো দুরের কথা। ঠিক আছে, স্থগিত থাক, আপনারা জনগণের কাছে চলুন। পার্লামেন্টের আলোচনা হোক, বিধানসভায় আলোচনা হোক। জনগণের কাছে যাই বলুন, দেখি মানুষের কি প্রতিক্রিয়া হয়। নির্বাচিত পার্লামেন্ট রয়েছে। কেন আপনারা সেই পথে গেলেন না? আপনারা সেই নির্বাচিত পার্লামেন্টকে অগ্রাহ্য করলেন, তাদের কাউকে ডাকলেন না। আপনারা বললেন ভারতবর্ষ প্রতিষ্ঠাতা সদস্য। এই প্রতিষ্ঠাতা সদস্যের মানে কি আছে? টাটার জামশেদপুরে কারখানা আছে, বিড়লার অনেক কারখানা আছে, যদি কোনও লোক সেই কারখানার ১০ টাকার শেয়ার কেনে তাহলে সে সেই কারখানার ১০ টাকা শেয়ারের মালিক হয়ে যেতে পারে। বলতে পারে যে আমি কারখানার অন্যতম প্রতিষ্ঠাতা, তা গ্যাট হোক, যেই হোক, ঐ রকম প্রতিষ্ঠাতা। কিন্তু ওদের কথার কি মূল্য আছে? সব দেশেরই সমান অধিকার। আসলে সমস্ত অনুন্নত দেশগুলিকে বা বিকাশশীল দেশগুলিকে বাধ্য করার জন্য তারা যা বলবে তা মেনে নেয় উইথ ডিফেন্স। আজকে এখানে সুব্রতবাবু নেই, না থাকা সম্ভব এবং উচিতও তার পক্ষে। কারণ তিনি মাঠে ময়দানে, কলকারখানায় একথা বলছেন আর এখানে এসে আর এক রকম বললেন, তা হয় না। কারণ সেখানে গেলে পিঠের চামড়া উঠে যাবে। জ্যোতিবাবু এখানে থাকলে একই কথা

বলতেন। তিনি বিধানসভার বাইরে এবং এখানে একই কথা বলছেন। আমরা উদ্বিগ্ন। আমরা উদ্বিগ্ন এই কারণে যে আমাদের যে সার্বভৌমত্ব সেটা ধীরে ধীরে লোপ পেয়ে যাবে। প্রতিটি জিনিসের গুণগত পরিবর্তন ঘটে। গ্যাট চুক্তি যেটা হতে যাচ্ছে, যার অংশীদার থাকবে ভারত সহ অন্যান্য দেশ, এটা গুণগত পরিবর্তন করে দেবে সার্বভৌমত্বের ক্ষেত্রে। আমাদের উদ্বেগটা সেই জায়গায়। ভারতের এমন কোনও বিষয় নেই যে বিষয়টা এরমধ্যে নেই। এদের অবস্থাটা রবীন্দ্রনাথের রাহুর প্রেমের মত বুকের ভেতরে ছুরির মতো, মনের মাঝারে বিষের মতো, রোগের মতো শোকের মতো রব আমি অম্লান। ডাঙ্কেল প্রস্তাব ৮৫ কোটি মানুষকে জনজীবনকে, আগামীদিনের মানুষকে জড়িয়ে দিয়েছে। এটা ওরা জানেন, ওরা জ্ঞানপাপী। কিন্তু ওদের উপায় নেই। কেন্দ্রের কংগ্রেস সরকার এটা করেছেন, সেজন্য ওরা বিরোধিতা করতে পারবেন না। কারণ ওদের চাকুরি চলে যাবে। সেজন্য এটা করতে হবে বলছেন এটা ক্ষতি হবে, ওটা ক্ষতি হবে। এইসব বলেও শেষ পর্যন্ত বলছেন এই প্রস্তাবকে সমর্থন করি। আমাদের বৈষ্ণব পদাবলিতে পুরনো কবিতা আছে—যদ্যপি গুরু আমার শুঁড়ি বাড়ি যায়, তদ্যপি গুরু আমার নিত্যানন্দ রায়। সেজন্য ওরা ছাড়তে পারছেন না। আমি ওদের মনে করিয়ে দিতে চাই, এটা প্রণববাবুর ক্যাসেটে নেই, এই প্রস্তাবটা ৮২ সাল থেকে শুরু হয়েছে। আমেরিকা যা যা আইন করেছে, সবকিছু গ্যাট প্রস্তাবের মধ্যে চলে গেছে। ৮২ সালে জাপানকে কনসেসন দিল কেন, না জাপানকে কনসেসন দিয়ে তাদের দলে নিল। ল্যাটিন আমেরিকার দেশগুলোর মতো, যারা ঋণের দায়ে জর্জরিত, তাদেরও নেওয়া হয়েছে। অর্থাৎ যারা লড়াই করতে চায়, তাদের নিয়ে নিল। এটা করে, এর পরে মন্ত্রী পর্যায়ে বৈঠকও হল না। বাইশটি দেশের মধ্যে ঐক্য হল না যখন, তখন তো ডাঙ্কেল প্রস্তাব হল। ভি পি সিং যখন ছিলেন তখন ডাঙ্কেল প্রস্তাব আসেনি। ডাঙ্কেল প্রস্তাব এসেছে ৯১ সালে আল্টিমেটাম আকারে। এটাতে বিভ্রান্তি সৃষ্টির চেষ্টা করলে চলবে না। ওরা কৃষির ব্যাপারে হিসাব দিল যে, আমরা দশ পারসেন্ট ভরতুকি দিই না। একটা হিসাব ওরা দিলেন। একটা হিসাব দিলেন ঠিকই যে, এত পারসেন্ট ভরতুকি দেওয়া হয় না, সুতরাং ভরতুকি কমাবার প্রয়োজন নেই, প্রয়োজন হবে না। কিন্তু বর্তমানে কি হচ্ছে? প্রত্যেকটি বিষয়ে ভরতুকি কমানো হয়েছে। কৃষি উৎপাদনের সঙ্গে সম্পর্কিত প্রতিটি জিনিসের ভরতুকি কমেছে। ১৯৮৬ সালে উরুগুয়ে ডিসকাসন হবার সঙ্গে সঙ্গে ইন্টারন্যাশনাল মানিটারি ফান্ডের ক্ষেত্রে ভারতবর্ষে একটার পর একটা প্রয়োগ হতে শুরু করেছে, না হলে সারের উপরে ভরতুকি কমে কেন? লেভি তুলে দিয়ে সংগ্রহমূল্য ভবিষ্যতে নির্ধারণ করা যাবে না। ভরতুকি দিয়ে রেশনের কথায় বলছেন রেশন থাকবে। খোলা বাজার থেকে রেশন টেন পারসেন্ট কম দামে দিতে হবে। কারণ খোলা বাজারে যদি তিরিশ টাকায় বিক্রি হয়, রেশনে সেটা সাতাশ টাকায় দিতে হবে। একেবারে অপুষ্টিজনিত কারণে ভরতুকি রেশনে দিতে হবে।

[6-20 — 6-30 P.M.]

তার মানে লক্ষ লক্ষ কোটি কোটি মানুষের গণ বণ্টন ব্যবস্থার অঙ্গীভূত হয়ে থাকবে না। তাদের রেশন দেওয়া হবে না। আমাদের দেশের সরকার ইতিমধ্যেই সেই সম্পর্কে সিদ্ধান্ত নিয়ে নিয়েছেন। এখানে আরও বলা হয়েছে রপ্তানি বাড়াতে হবে রপ্তানি বাড়বে কি করে? আপনারা কি করে রপ্তানি বাড়াবেন? যেখানে ভরতুকি অন্যান্য উন্নত দেশ কমিয়ে দিয়েছে

এবং আমাদের খাদ্য দ্রব্য আমদানি করার সাথে সাথে গড়ে ভোজ্য তেল ও চিনি বিদেশ থেকে আমদানি করতে গিয়ে ২৮ কোটি টাকা দিতে হচ্ছে, তারমধ্যে চালের কথা গমের কথা তো ছেড়েই দিচ্ছি, সেখানে রপ্তানি বাড়াবে কি করে? আমাদের যদি রপ্তানি ১ পয়সার হয় তাহলে আমদানি ১০০ পয়সার বাড়বে। শতকরা ৭০ ভাগের বেশি কৃষিপণ্য এখন উৎপাদন হয় না। ২২ কোটি টন খাদ্য বিদেশ থেকে আমদানি করতে হয়। সাবসিডি ওইসব দেশগুলো তুলে দেবার ফলে এখানে ২৪ পারসেন্ট ইমপোর্ট ডিউটি কমিয়ে দেবে। ওদের প্রণববাবু তো এইসব কথা বলে দেন নি। প্রণববাবুর কথাশুনে ওনারা বললেন যে ভরতুকি নাকি বাড়িয়ে দেওয়া হবে। এবং বিদেশের সঙ্গে আমাদের দেশ সরাসরি প্রতিযোগিতা করতে পারবে। এই খেলা কি হয়? এ যেন ঠিক এরিয়ান্স আর্জেন্টিনার সঙ্গে খেলবে এবং দুই দলেই ১১ জন খেলোয়াড়। সেখানে খেলার কি হবে? একটা বাঘের বাচ্ছারও প্রোটেকশন দরকার। বাঘের মা তার বাচ্ছাকে প্রোটেকশন দেয় ১ বছর দেড় বছর ধরে, তারপরে তাকে শিকার করতে শেখায়। যখন বাঘের বাচ্ছাটা শিখে গিয়ে গাট্টা গোট্টা হয়ে যায় তখন তাকে তার মা আত্মরক্ষা করার জন্য বাজারে ছেড়ে দেয়। এক্ষেত্রে আমেরিকা তার নিজের দেশের শিল্প প্রাচুর্য তুলে রেখেছে, সেখানে কাউকে ঢুকতে দেবে না, আমরা সেখানে প্রতিযোগিতা করব। তারপরে বলা হয়েছে বস্ত্র শিল্পে কোটা ১০ বছর থাকবে। ১০ বছর পরে কি হবে তা কিন্তু কেউ জানে না। অথচ আমাদের এখানে চিৎকার করে বলে দেওয়া হয়েছে বাণিজ্যমন্ত্রক থেকে যে, বস্ত্র শিল্পে সুবিধা হবে। আমরা শুনেছিলাম যখন উরুগুয়ে আলোচনা হয়েছে, জেনেভাতে আলোচনা হয়েছে তখন খুব দর কষাকষি হয়েছে এবং শেষে হাঁটু গেড়ে আত্মসমর্পণ করতে হয়েছে। কিন্তু তবুও বস্ত্র শিল্পের কোটা ভারতবর্ষে বাড়ে নি। ১০ বছর পার হতে অনেক দেরি, সেখানে প্রতিযোগিতায় অন্য দেশের ঢোকার পথ ওরাই বন্ধ করে দিয়েছে। ওরা প্রযুক্তি দেবে না, গবেষণার পথ বন্ধ করে দিয়েছে। সেখানে ভারত একেবারে জড়ভরত হয়ে যাচ্ছে, অন্যদেশের সঙ্গে অর্থাৎ বিদেশের সঙ্গে প্রতিযোগিতায় পারবে কি করে? তাহলে আমাদের রপ্তানি বাড়বে কি করে? তারপরে আপনারা বলছেন যে ১৫ পারসেন্ট নাকি ওষুধের দাম বাড়বে। কিন্তু কার্লীক এসেছিলেন উনি বলেছেন যে ৫ পারসেন্ট প্রত্যেকটি ওষুধের উপরে ইমপ্যাক্ট হবে এবং এরফলে দাম খুব বেড়ে যাবে। সেখানে আপনারা বাণিজ্য মন্ত্রকের ভাঙা ক্যাসেট ক্রমাগত চালিয়ে যাচ্ছেন যে ১৫ পারসেন্ট হবে। আসল তথ্যটা কি সেটা দেখতে হবে— কেন্দ্রীয় সরকারের ইন্ডিয়ান ড্রাগ ম্যানুফাকচারিং অ্যাশোসিয়েশনের ২টি উইং আছে অপারেশন রিসার্চ গ্রুপ, আমেরিকার স্বাস্থ্য দপ্তরের পত্রিকা এবং ড্রাগ আন্ডার পেটেন্ট। এই প্রস্তাবের ফলে আমাদের দেশের পেটেন্ট ওষুধের উপরে ৪৬ পারসেন্ট দাম বাড়বে। তাহলে এই রকম ডাহা মিথ্যা এবং বিভ্রান্তিকর কথা কংগ্রেসের পক্ষ থেকে এবং বাণিজ্য মন্ত্রকের পক্ষ থেকে বলা হচ্ছে কেন? আর সুবিধা হচ্ছে ওদের যা বোঝাবে তাই বুঝবে এবং ওদের দিয়ে এইকথাগুলো বলাচ্ছে। তারপরে শ্রমের বাজারের কথা বলা হয়েছে এই প্রস্তাবের ফলে শ্রমের বাজার নাকি বাড়বে, আমাদের লোকেরা বেশি যাবে, কিন্তু কি করে বেশি যাবে, যেখানে পৃথিবীর বাজারে বলা হচ্ছে যে অক্ষম শ্রমিকদের নেওয়া হবে না দক্ষ শ্রমিক নেওয়া হবে সেখানে এই ধরনের কথা বলার কোনও যুক্তি আছে। আজকে তাকিয়ে দেখুন ইউরোপের দেশগুলোর দিকে সেখানে নিও ফ্যাসিস্ট তৈরি হয়েছে। এমন কি লন্ডনের মতো শহরে যেখানে এশিয়াবাসীদের বাস তাদের উপরেও আক্রমণ করা হচ্ছে। জার্মানিতেও হচ্ছে এবং

নয়া ফ্যাসিবাদী নাৎসীদের অভ্যুত্থান হচ্ছে এবং সেখানে বিদেশিদের তাড়িয়ে দিচ্ছে। শ্রমের বাজারে বিদেশি প্রতিযোগী একটা এথনিং প্রবলেম দেখা দিয়েছে। শ্রমের বাজারে বিদেশি প্রতিযোগী, সেখানে প্রচন্ড পরিমাণে বেকারি বাড়ছে। আর বেকারি বাড়ার ফলে আজকে সেখানে বাইরে মানুষের উপরে অত্যাচার বাড়ছে। তাদেরকে বের করে দিতে বলা হচ্ছে। সেখানে বিদেশের বাজারে আপনারা শ্রম বিক্রি করতে যাবেন আর ওরা ফুল মালা দিয়ে অপেক্ষা করবে—এ হতে পারে না। এর লক্ষ্যণ আজকে গোটা পৃথিবীতে সুস্পষ্ট। আপনারা চিনের সঙ্গে তুলনা দিচ্ছেন, চিনে আজকে ৮৬ পারসেন্ট ন্যাশনালাইজড। আর সেখানে আপনাদের যা কিছু ছিল তার সমস্ত কর্মফল শ্রীকৃষ্ণে সমর্পণ করে বসে আছেন। আজকে সমস্ত কিছু আপনারা বন্ধ করে দিয়েছেন।

আর চিনের সঙ্গে তুলনা করছেন। চিনের একটা কমিউনিস্ট সরকার আছে। বেশ তো এখানে একটা কমিউনিস্ট সরকার হোক না। আর চিনের সঙ্গে আপনি ভারতের তুলনা করছেন কি করে। ভারতের ব্যালান্স অফ পেমেন্ট ঘাটতি। কিন্তু চিন হচ্ছে এমন একটি দেশ যার ব্যালান্স অফ পেমেন্টে কোনও ঘাটতি নেই। তাদের আমদানির থেকে রপ্তানির আয় অনেক বেশি। বাজার চাই বলেই তাদের গ্যাটে যেতে হচ্ছে। চিনের সঙ্গে আমাদের তুলনা কি করে হয়? এক একটা দেশ এক এক রকম অর্থনৈতিক বৈশিষ্ট্য নিয়ে বিকশিত হয়েছে। চিনের দরকার আন্তর্জাতিক বাজার, তাদের আন্তর্জাতিক বাজারে গেলেই লাভ। আমদানির থেকে তাদের রপ্তানি অনেক বেশি। সে কেন সেখানে যাবে না। সেখানে সে তার ইচ্ছা নিয়ে, মর্যাদা নিয়ে থাকতে পারবে। আমাদের ভয়ঙ্কর অবস্থা হবে পরিষেবার ক্ষেত্রে। আমাদের দেশের লক্ষ লক্ষ মানুষ ব্যাঙ্কে এবং বিমাতে যে টাকা জমান যেমন মেকসিকোতে শতকরা ৮০ ভাগ অর্থ দেশের বাইরে গিয়ে জমা হচ্ছে তা বিদেশে বিনেয়োগ করা হবে। আমাদের ভারতবর্ষের অবস্থাও হবে তাই। আমাদের দেশে সেই অর্থ থাকবে না, সেই টাকা ফাটকাবাজদের হাতে চলে যাবে। দেখেননি স্ক্যামে কি হল। আপনাদের প্রধানমন্ত্রী তো এক কোটি টাকা নিয়ে ধরা পড়েছেন, কিন্তু কত হাজার হাজার কোটি বিদেশি ব্যাঙ্ক মারফত আমাদের দেশ থেকে পাচার হয়ে গেছে। আপনারা প্রশংসা করলেন মাল্টিল্যাটারাল ট্রেড অর্গানাইজেশনের। ইতিহাস না জানলে তো এইসব মুশকিল হবে। আমরা বলি ভারত পারত সাহসের সঙ্গে দাঁড়িয়ে সিদ্ধান্ত নিতে। যদি সাতটি বছর ধরে উন্নত দেশগুলিকে সংগঠিত করতে পারত। এখন বলছেন ভয়টা কি? বাধ্য হয়ে আমরা আত্মসমর্পণ করছি, কিন্তু এতে কোনও ক্ষতি হবে না। আমি বলি আপনারা অন্ধ হয়ে গেছেন ভালো, কিন্তু অন্ধ হয়ে গেলে প্রলয় বন্ধ থাকে না। ভবিষ্যত প্রজন্ম আপনাদের ইতিহাসের কাঠগোড়ায় দাঁড় করাবে। গোটা ভারতবর্ষকে আপনারা সর্বনাশের শেষ কিনারায় নিয়ে গেছেন, এর পরে এই বিলের প্রস্তাবক মানববাবু আরও বলবে, এই কথা বলে আমার বক্তব্য আমি এখানেই শেষ করছি।

[6-30 — 6-40 P.M.]

**মিঃ স্পিকার :** একটা প্রশ্ন হচ্ছে এই ডাঙ্কেল নিয়ে আমাদের একটা কথা হয়েছিল। বিষয়টা আপনারা জানেন, কি কথা হয়েছিল না হয়েছিল, কিন্তু কথাটা আনঅফিসিয়াল হয়েছিল। কিন্তু প্রশ্নটা উঠছে, এগ্রিকালচারাল সেক্টার স্টেট সাবজেক্ট সেখানে রাজ্য সরকারের

মতামত না নিয়ে কেন্দ্র কি কোনও চুক্তি করতে পারে। কৃষি পণ্যের কি দর হবে, সারে কি ভরতুকি হবে, কত কৃষি উৎপাদন হবে এটা রাজ্য সরকার ঠিক করে। এই ব্যাপারে সম্পূর্ণ অধিকার রাজ্য সরকারের এবং সেই অধিকার দেওয়া হয়েছে সংবিধানে। বিতর্কটা হচ্ছে রাজ্য সরকারের সঙ্গে আলোচনা না করে কোনও আন্তর্জাতিক চুক্তি কেন্দ্রীয় সরকার করতে পারে কিনা। এগ্রিকালচার ইজ ইন দি স্টেট সেক্টর, এই ব্যাপারে কোনও দ্বিমত থাকা উচিত নয়। এই জন্য সেন্ট্রাল গভর্নমেন্টের উচিত কোনও ইন্টারন্যাশনাল এগ্রিমেন্ট করার আগে রাজ্যগুলির সঙ্গে পরামর্শ করা। রাজ্যগুলির সঙ্গে পরামর্শ না করে এটা করা উচিত নয়, এটা নিয়ে আবার একটা বিতর্ক আসবে।

**শ্রী সৌগত রায় :** স্যার, আপনি পন্ডিত মানুষ আপনি নিশ্চয় জানেন এগ্রিকালচার স্টেট সেক্টরের মধ্যে পড়ে না। Sir, I invite your attention to Article 246 (7th Schedule). If you go through that Article the matter would be clear. সুতরাং ফরেন কান্ট্রিসের সঙ্গে যে কোনও এগ্রিমেন্ট করার আগে রাজ্যগুলির সঙ্গে পরামর্শ করার দরকার নেই। এটা পুরোপুরি ইউনিয়ন লিস্টের মধ্যে পড়ে। আমরা জানি আমাদের দেশের প্রকিওরমেন্ট প্রাইস রাজ্য সরকার ঠিক করে না। এগ্রিকালচারাল প্রাইস রাজ্য সরকার ঠিক করে না। প্রকিওরমেন্ট অফ জুট, রাইস, হুইট এগুলো সাপোর্ট প্রাইস কি হবে না হবে, সেগুলোর প্রকিওরমেন্ট কি হবে না হবে, সেটা ঠিক করে কেন্দ্রীয় সরকার ন্যাশনাল প্রক্রিওরিং এজেন্সি ফর ফুড, ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়া এবং এগ্রিকালচারাল প্রাইস কমিশন।

**Mr. Speaker :** Mr. Roy, Jute Corporation of India and Food Corporation of India are not government authorities. So, there is no statutory bindings on them. They have discritionary bindings. Since agriculture is a State subject, the Central government has no jurisdiction on it.

**Shri Saugata Roy :** No Sir, the Central Government has the power to intervene.

**Mr. Speaker :** Mr. Roy, can Central Government direct any State Government not to produce paddy ? They Cannot, Anyway, no futher discussion on this

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব আমি এবং কয়েকজন মিলে এনেছি এবং প্রস্তাব সম্পর্কে কয়েকজন বলেছেন, সেই প্রস্তাবের শেষ বক্তা হিসাবে আমি এখানে দু-একটি কথা বলতে চাই। যেহেতু আমি প্রাথমিকভাবে বিতর্কের শেষ বক্তা, সেইহেতু আমি বিতর্কিত বিষয়গুলোকে গুরুত্ব দেবার চেষ্টা করব। আমি অতীনবাবুর বক্তব্যের বিরোধিতা করছি না। এটা ঠিকই সোভিয়েত ইউনিয়ন ভেঙ্গে যাওয়ার পর মার্কিন যুক্তরাষ্ট্র গোটা পৃথিবীকে চালাতে চাইছে। কিন্তু আমাদের বক্তব্য হচ্ছে আমরা ওদের প্রেসারের সামনে মাথা নোয়াবো না, আমরা ওদের বিরোধিতা করে যাব। কিন্তু দুর্ভাগ্যের বিষয় কেন্দ্রীয় সরকার মার্কিন যুক্তরাষ্ট্রের চাপের কাছে মাথা নিচু না করে পারেননি। সৌগতবাবু তার ভাষণের সময়

আমাদেরকে দেশদ্রোহী বলেছেন। আমি চাইব আমার সন্তান যেন সেই ভুল পথ ধরেই দেশদ্রোহী হয়। যে, মার্কিন সাম্রাজ্যবাদের চাপের সামনে মাথা নিচু করবে না। দ্বিতীয়ত এই তাত্ত্বিক বিতর্কের থেকেও মূল প্রশ্নটা হচ্ছে রাজনৈতিক অ্যাটিচ্যুড। ইউনিপোলার ওয়ার্ল্ডের 'ন্যাম' এর এক সময়ের নেতা ভারতবর্ষের ভূমিকা কি হবে, সে প্রোটেস্টের জায়গায় যাবে, না সারেন্ডারের জায়গায় যাবে, আমাদের ডাঙ্কেল সংক্রান্ত বিতর্কটা মূলত রাজনৈতিক ভাবে এই জায়গাটাতেই সীমাবদ্ধ, টেকনিক্যাল পাট্টা পরে। সৌগত বাবু বলেছেন যে ট্রীপসের ক্ষেত্রে আমাদের কিছু অসুবিধা হবে, কৃষি ক্ষেত্রেও কিছু সমস্যার কথা তিনি উল্লেখ করেছেন এবং আমাদের প্রস্তাবে ১২টা স্পেসিফিক পয়েন্ট আছে, তার মধ্যে একটি গ্যাটস, জেনারেল এগ্রিমেন্ট অন ট্রেড অ্যান্ড ট্যারিফ। এই গ্যাটস সম্পর্কে কেউ কোনও মন্তব্য করেননি। আমি ধরে নিচ্ছি যে গ্যাটের সার্ভিস সেক্টারে মাল্টি ন্যাশনাল বা বিদেশিদের অনুপ্রবেশ সংক্রান্ত বিষয়ে যেহেতু কোনও বক্তব্য আসেনি, অন্তত এই ডিসিসনকে ডিফেন্ড করার জায়গাতেও তারা নেই। এখন ট্রীপসের ক্ষেত্রে যেটা সৌগত বাবু বললেন, আমি একটু সৌগতবাবুর বক্তব্যকে স্ট্রেংদেন করে দিই। উনি বললেন যে ওষুধ পত্রের ব্যাপারে দাম বাড়বে। ভবিষ্যতে কি দাম বাড়বে সেটা গবেষণা ব্যাপার। প্রসেস পেটেন্টের ক্ষেত্রে আমাদের এখানে যেহেতু প্রসেস পেটেন্ট, প্রোডাক্ট পেটেন্ট নয়, এই মুহূর্তে দুটো একই ধরনের অর্থনীতি, একটাতে প্রসেস ট্রেডিং আর একটা প্রোডাক্ট পেটেন্ট, আপনি ওষুধের দাম তুলনা করুন। আমরা প্রসেস পেটেন্টে আমাদের তুলনীয় অর্থনীতি, পাকিস্তানের তাদের প্রোডাক্ট পেটেন্ট। আমি দুটো একজামপল কেবল দেব। দুটো মাল্টি ন্যাশলালের ওষুধের দাম গ্ল্যাক্সোজেনটা বলে একটা ওষুধ তৈরি করে। আমাদের এখানে প্রসেস পেটেন্ট আমরা সেটা পাই ২৯ টাকায় একটা ফাইল, পাকিস্তান একই পরিমাণ জেনটা পায় ২৬০ টাকায়, নয় গুণ বেশি দাম, এই মুহূর্তে ডাঙ্কেল সই হবার আগে। ওদের প্রোডাক্ট পেটেন্ট আমাদের প্রসেস পেটেন্ট। ওদের ২৬০ টাকা, আমাদের ২৯ টাকা। সিবা গাইগি-র আর একটা ওষুধ ভল্টার‍্যান—আমি খালি দুটো উদাহরণ দেব— আমাদের এখানে দাম হচ্ছে ৫ টাকা ৬৭ পয়সা, আর পাকিস্তান যেখানে প্রোডাক্ট পেটেন্ট সেখানে দাম হচ্ছে ৫৫ টাকা, এটাও ৯ গুণ। আপনি ভবিষ্যতে যখন এই রকম প্রস্তাব সমর্থন করে বক্তব্য রাখবেন, আপনাকে সাহায্য করার জন্য বলে দিলাম, আপনি একটু দাম বাড়বে বলবেন না, এই উদাহরণটা দিলে বলবেন তাহলে জনগণ সত্য অবস্থাটা বুঝতে পারবে। তৃতীয়ত সৌগত বাবু বলেছেন এম টি ও তো ভালো জিনিস। আপনার স্মৃতি এই ব্যাপারে প্রখর, সেইজন্য আপনার উপর ভরসা রাখা যায়। আপনার নিশ্চয়ই মনে আছে কার্লা হিলস দু বছর আগে ৯২ সালে দিল্লিতে এসে একটা অফেনসিভ প্রেস কনফারেন্স করেন মানে অফেনসিভ করলেন, আমরাও বুঝলাম, আপনারাও বুঝলেন। সেই ক্ষেত্রে কার্লা হিলস সুপার থ্রী জিরো ওয়ান, স্পেশাল থ্রী জিরো ওয়ানের হুমকি দিয়েছিলেন। তার পরের দিন দিল্লির প্রেস কনফারেন্স কার্লা হিলসকে যখন রিপোর্টাররা জিজ্ঞাসা করেন, এই যে আপনি বলছেন যে ট্রেডের ক্ষেত্রে অ্যাডভানটেজ জায়গায় ভারত থাকছে, এর জন্য সুপার থ্রী জিরো ওয়ান এবং স্পেশ্যাল থ্রী জিরো ওয়ান অ্যাপ্লাই করা হবে, এটাই কি একমাত্র কারণ, না, এর পেছনে কোনও রাজনৈতিক কারণ আছে? ভারতবর্ষের মাটিতে দিল্লিতে দাঁড়িয়ে ইউ এস এ-র ট্রেড রিপ্রেজেনটেটিভ কার্লা হিলস পরিষ্কার ইংরাজিতে বললেন, আমরা এই থ্রেটটা করার পেছনে পলিটিক্যাল যদি কোনও কনসিডারেশন থাকে

তাহলে এই কামিং ইয়ারে জেনিভাতে গ্যাটের এইটথ রাউন্ডের প্রপোজাল নিয়ে যখন আলোচনা হবে, আমরা ইন্ডিয়াকে থার্ড ওয়ার্ল্ড কান্ট্রি-র লিডারশিপের পোজিশনে দেখতে চাই না বলে আমরা এই থ্রেট করছি। কাজেই বিষয়টা পরিষ্কার। এম টি ও তে যেটা করা হবে, যেটা ছিল আমেরিকার আইন সুপার থ্রী জিরো ওয়ান, স্পেশাল থ্রী জিরো ওয়ান, এম টি ও-র মাধ্যমে সেটা সমস্ত পৃথিবীর ক্ষেত্রে প্রয়োগ করা হবে। আপনি বলছেন এম টি ও ভাল! যেখানে একজন অভিযোগকারী নয়, তিনি অভিযুক্ত তাকে প্রমাণ করতে হবে যে, আমি অভিযোগ করি নি। এটা কি একটা সভ্য দেশের আইন হতে পারে? আপনি প্রোটেস্ট করুন অন্তত যে এম টি ও-র এই আইনটা ঠিক নয়। এবং যেটা সুপার থ্রী জিরো ওয়ান, স্পেশ্যাল থ্রী জিরো ওয়ানে আছে, এম টি ও-র ক্ষেত্রেও সেম ক্লজ আছে যে, রিটালিয়েট করতে পারে।

[6-40 — 6-50 P.M.]

তুমি যদি গ্যাট চুক্তি না মানো তোমাকে রিট্যালিয়েট করতে পারবে। মাননীয় চেয়ারম্যান, স্যার, আপনি জেনে বিস্মৃত এবং আতঙ্কিত হবেন, রিট্যালিয়েশন কত দূর যাবে সে সম্পর্কে কিছু বলা নেই। সম্ভাবনার এক্সটেনশনের এক প্রান্তে দাঁড়িয়ে আছে কিউবা, আর এক প্রান্তে ইরাক। আপনি কিউবা হতে পারেন, আপনি ইরাক-ও হতে পারেন। এম টি ও-র হাতে রিট্যারিয়েশনের সমস্ত অধিকার থাকবে। ইভেন ইউ এন ও কে সে রিট্যালিয়েশনে ব্যবহার করতে পারবে চুক্তি মানছে না এরকম অভিযুক্ত দেশের বিরুদ্ধে। আমাকে দেশদ্রোহী বলেছেন। আমি এই বিশেষণ মেনে নিয়েছি। কিন্তু আমি দেশদ্রোহী হয়েও প্রতিবাদ করছি, আপনি যদি দেশপ্রেমিক হন তাহলে প্রতিবাদ করবেন না? ২০% সাবসিডি নিয়ে বিতর্ক হল। অতীশবাবু পরে বুঝিয়ে দিয়েছেন। আমি শুধু একটা কথা বলছি—ইরিগেশনের ক্ষেত্রে, লার্জ স্কেল ইরিগেশনের ক্ষেত্রে আপনি ধরুন যখন তিস্তা প্রকল্প কমপ্লিট হবে অ্যাপ্রোক্সিমেট খরচ হবে ৩০০০ কোটি টাকা। ওয়ান পারসেন্ট ডেপ্রিসিয়েশন ধরুন। ওটা এক শতাব্দী টিকবে। ডেপ্রিসিয়েশন ৩০ কোটি টাকা এবং ওয়াটার ওয়ার্কস মেন্টিনান্স ২০ কোটি টাকা। অর্থাৎ মোট ৫০ কোটি টাকা। তিস্তা প্রকল্প থেকে জল পাবে উত্তরবঙ্গের ৬টি জেলার চাষীরা। আপনি চুক্তি সই করতে যাচ্ছেন—সেখানে ৪৫ কোটি টাকা আপনি ঐ চাষীদের পকেট থেকে আদায় করবেন। এখানে সমস্তটাই টোটাল হিসাব, কোনও ইন্ডিভিজুয়াল হিসাবে নেই। আপনারা প্রণববাবু বলতেই তা এখানে বলে দিলেন। সেকেন্ড হচ্ছে, ট্রেড বাড়লে আমাদের নাকি সুবিধা হবে! আমরা এখন .৫% ট্রেড করছি, ওটা বেড়ে ১% হলে আমাদের সুবিধা হবে। হ্যাঁ, সৌগতবাবু আমি আপনার সঙ্গে একমত। কিন্তু প্রণববাবু যেটা বলেন নি এবং যেটা বলছেন সেটার কৌশলটা অতীশবাবু ধরতে পারেন নি। সৌগতবাবু, আপনি তো ধরতে পেরেছেন? ট্রেড বলতে বোথ ইমপোর্ট অ্যান্ড এক্সপোর্ট। কি বাড়বে? টোটাল অ্যামাউন্ট। বলেছেন, ট্রেড বাড়বে। ইমপোর্ট, না এক্সপোর্ট? আজকে আমরা এমন একটা পৃথিবীতে বাস করছি—সৌগতবাবু আপনি নিজেই স্বীকার করেছেন, ইউনিপোলার ওয়ার্ল্ডে আমরা বাস করছি। ইউনিপোলার ওয়ার্ল্ডে ওদের কথা শুনতে আমরা বাধ্য। তাহলে কি এক্সপোর্ট বাড়বে? হ্যাঁ ট্রেড বাড়বে। আমাদের ইমপোর্ট বাড়বে, এক্সপোর্ট কমবে। টোটাল অ্যামাউন্ট বাড়বে। তারপর পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম-এর ক্ষেত্রে ডাঙ্কেল যেটা বলা আছে তাতে আমাদের

যে ব্যবস্থা আছে তা কি রাখা চলবে? বলা আছে, 'স্ট্রিক্টলি অন নিউট্রেশনাল বেসিস।' হাড় জিরজিরে রোগ হলে রেশন পাবে। রেশন খেয়ে গায়ে মাংস এলে পরের সপ্তাহ থেকে রেশন বন্ধ। সৌগতবাবু, আমি আপনার সঙ্গে এক মত যে, মাল্টি ফাইবার এগ্রিমেন্ট বদল হলে আমাদের সুবিধা হবে। কিন্তু ১০ বছর কেন লাগবে? বাকি সব কিছু ১লা জানুয়ারি ৯৫ থেকে হলে মাল্টি ফাইবার এগ্রিমেন্ট কেন ১লা জানুয়ারি ৯৫ থেকে হবে না? আমি আমার আশঙ্কার কথা আজকে এই বিধানসভায় বলে রাখি—সামনের বার সৌগতবাবু এখানে থাকবেন না জানা কথা এবং আমি ব্যক্তিগতভাবে থাকতেও পারি, নাও থাকতে পারি, কিন্তু ১০ বছর পরেও কংগ্রেস ঐদিকে বসে থাকবে এবং আমরা এদিকে থাকব, সে সময়ে আপনি কথাটা মিলিয়ে নেবেন স্যার, মাল্টি ফাইবার এগ্রিমেন্টের অ্যাডভানটেজ আপনি পাবেন না। এই অ্যাডভানটেজ নেবে চায়না, সাউথ কোরিয়া, তাইওয়ান প্রভৃতি এশিয়ান কান্ট্রিস। এই মুহূর্তে যেটা আমাদের সুবিধা হবে মনে হচ্ছে, আমার আশঙ্কা আল্টিমেটলি আমরা বাজার হারিয়ে আসতে পারি। আমি আমার আশঙ্কার কথা বলছি। যদি না হয় আমি খুশি হব, কিন্তু আশঙ্কার কথা নোট করে রাখছি। আর উনি বললেন, ৮০% ওষুধ, যার পেটেন্ট দিতে হয় না, ২০% ওষুধের পেটেন্ট দিতে হয়। ঠিক কিন্তু ৯৫ সালের ১লা জানুয়ারি যে ওষুধ তৈরি হবে সেটা ২০% এর সঙ্গে যোগ হবে এবং ৮০% টা কমবে। এখন না হয় ৮০%-এর পেটেন্ট দিতে হয় না, ১০ বছর ধরে যে নতুন ওষুধগুলো বেরোবে তার সব কটার ওপরই পেটেন্ট থাকবে। ১০ বছর পরে অবস্থাটা কি দাঁড়াবে? ১০০% ওষুধেরই পেটেন্ট দিতে হবে। তখন দেখা যাবে পেটেন্টের আওতার বাইরে কেউ নেই। আমি কারেক্ট, সৌগতবাবু? (**শ্রী সৌগত রায়—আমাদের এখানে কি কিছুই আবিষ্কৃত হবে না?**) আমি সব চেয়ে বেশি খুশি হব যদি ভবিষ্যতে আমাদের এখানে সব আবিষ্কৃত হয়। মানে আমি রিয়েলি খুশি হব। আপনি নিশ্চয় এটা জানেন—ইকনমিক টাইমসের খবর দু সপ্তাহ আগে বেরিয়েছে— নিম, হলুদ, আদা এসেনসিয়াল জিনিসের মধ্যে এই তিনটি ইন্ডিয়ান জিনিস। এর উপর আমাদের আয়ুর্বেদিক পদ্ধতিতে ওষুধ বেরোয়। এই তিনটি বিষয়ের উপর ওষুধ পেটেন্ট নিলো দুটো আমেরিকান কোম্পানি এবং একটি ব্রিটেনের কোম্পানি। দিস ইজ রিয়েলিটি। ওরা বুঝে গিয়েছে যে কোনগুলি পেটেন্ট নিতে হবে। আমরা যদি পেটেন্ট পাই আমাদের কোনও আপত্তি নেই। আমি আমার সাথে হান্ড্রেড পারসেন্ট একমত যে আমাদের বিজ্ঞানীরা পৃথিবীর সেরা বিজ্ঞানী। আপনি নিশ্চয় আমার সঙ্গে একমত হবেন, রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্টের ক্ষেত্রে আমাদের কেন্দ্রীয় সরকার পৃথিবীর মধ্যে সবচেয়ে অখাদ্য সরকার। জি এন পি-র ০.৮ পারসেন্ট এই রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্টের খাতে আসে। ভাঙ্গা ল্যাবোরেটরি দিয়ে কি আবিষ্কার হয়? আপনি তো একজন অধ্যাপক, আপনিই বলুন আপনার কলেজের ফিজিক্সের ল্যাবোরেটরী যদি ভালো না হয় তাহলে কি ছাত্ররা ভালোভাবে শিখতে পারবে? কারণ শুরু তো ওখান থেকেই হয়।

(নয়েজ)

আপনি নিজে তো বিজ্ঞানের অধ্যাপক, আপনিই বলুন আমাদের ইউনিভার্সিটির ল্যাবোরেটরিগুলির কি অবস্থা? আপনি গোটা জে এন পি-র ০.৮ পারসেন্ট ব্যবহার করবেন আর অ্যান্ড ডি-র জন্য আর প্রত্যাশা করবেন অনেক বেশি তা কি হয়? খালি পেটে ভাঙ্গা

টেস্ট টিউব নিয়ে আমাদের বিজ্ঞানীরা আবিষ্কার করবেন—এটা আপনারা পারবেন? একটা মাল্টি ন্যাশনাল কোম্পানি সে তার কোম্পানির জন্য আর অ্যান্ড ডি-তে যা খরচ করে আমাদের ভারতবর্ষে আর অ্যান্ড ডি-তে ৪ বছরে খরচ হল তার সমান। আমাদের বিজ্ঞানীদের নিশ্চয় আবিষ্কার করার ক্ষমতা আছে। কিন্তু সেই ক্ষমতা ব্যবহার করার মতোন অ্যারেঞ্জমেন্ট আমরা করে দিতে পারি নি এবং পারবও না। আশঙ্কার কারণ এরজন্যই। নিম এবং হলুদের উপর পেটেন্ট আমেরিকা নিচ্ছে, আমরা নিচ্ছি না। আমি শুধু একটি কথা বলি, বিকল্পের কথা আপনি বলেছেন, সেই বিকল্পটা কি? ধরুন চিন একটা বিকল্প। চিন গ্যাটের মেম্বার নয়, চিন কোনওদিন গ্যাটের মেম্বার হবে না। তার কারণ আপনারা একথা জানেন না, ১৯৯৫ সালের ১লা জানুয়ারি থেকে গ্যাট বলে আর কোনও সংস্থা থাকবেনা কাজেই কোনওদিন চিন গ্যাটের মেম্বার হবে না। দু নং কথা হচ্ছে চিন গ্যাটের মেম্বার ছিল না। ৪৮ সালের কথা ছেড়ে দিন। বছর গড়ালে চিনের ট্রেড সারপ্লাস হচ্ছে ১২.৯ বিলিয়ন ডলার। আপনারা তো ফাউন্ডার সদস্য মানসবাবু, আপনাদের ট্রেড ডেফিসিট কত? ৩.৫ বিলিয়ম ডলার ওরা গ্যাটের সদস্য না হয়েও ওদের ১৩ বিলিয়ন ডলার সারপ্লাস আর আপনারা গ্যাটের ফাউন্ডার সদস্য—গর্বে আপনাদের বুক প্রায় ফেটে যায়—আপনাদের ৩।। বিলিয়ন ডলার ডেফিসিট। কাজেই গ্যাটের মেম্বার না হয়েও করা যায়। আমি শুধু একটি কথা বলতে চাই, আপনাদের আশঙ্কার আমি শেয়ার করি না তা নয় যে একা কি করবেন। ১১৭ দেশ চলে গেল, যারা চলে গেল তাদের সরকারকেও সমালোচনার মুখে দাঁড়িয়ে একই কথা বলতে হচ্ছে যে, আমি কি করব? সবাই তো চলে গেল। আমি শুধু আমার দেশের কাছে—যে দেশ 'ন্যামের' নেতা, ১১৭ টির মধ্যে প্রথম তার কাছে দেখতে চেয়েছিলাম যে, সে দাঁড়িয়ে গেল। আপনি দাঁড়িয়ে দেখতে পারতেন যে আপনার সঙ্গে কেউ ছিল কিনা। আপনি দাঁড়ালেন না কেন? ক্যাশবিয়াঙ্কা নয়, আসলে আপনারা 'ন্যামের' অতীতটাকে ভুলে যেতে চাইছেন। আপনারা থার্ড ওয়ার্ল্ডের ডিলার হতে পারতেন, ক্রীতদাসের জীবন আপনার পছন্দ হত না। এটাই মূলগতভাবে একটা রাজনৈতিক সমস্যা। আমি এটা যদি বুঝতাম যে ১৫ই ডিসেম্বর জেনেভার মিটিং-এ দাঁড়িয়ে আপনাদের রিপ্রেজেনটেটিভরা স্ট্রং নোট অব ডিসেন্ট দিয়েছেন তাহলেও আপনাদের সমালোচনা করলেও বলতাম, যাই হোক, সাহস দেখিয়েছেন। বলুন, ১৫ই ডিসেম্বর জেনেভায় আপনাদের দুজন রিপ্রেজেনটেটিভ কি নোট অব ডিসেন্ট দিয়েছেন? দেখান সেটা আমাদের অ্যাসেম্বলিতে যে এখানে বক্তৃতা করছেন ট্রিপস নিয়ে? যিনি সবং-এ কুল পান না তিনি গম্ভীর মুখে এখানে বক্তৃতা দিচ্ছেন ট্রিপস নিয়ে এটা আমাদের ভাবতে হবে। ১৫ই ডিসেম্বর কেন কোনও কথা বলেন নি জেনেভায় যে ট্রিপস নিয়ে আমাদের আপত্তি আছে? তাহলে তো গভর্নমেন্ট অব ইন্ডিয়ার কথাটা লেখা থাকতো ফুটনোটে যে তারা এই নোট অব ডিসেন্ট দিয়েছেন। অন্তত ১০০ বছর পরে ইতিহাস জেনে আমাদের উত্তরপুরুষ যারা, তারা এই ভেবে গর্বিত হত যে আর যাইহোক, লোকগুলোর মেরুদন্ড ছিল। কাজেই আপনাদের কাছে আমার বিনীত প্রশ্ন যেটা অতীশবাবু বলেছেন, মূলগতভাবে আপনারাও বুঝতে পারছেন—আপনারা বলছেন, সরকারে থাকলে করতে হয়।

[6-50 — 6-56 P.M.]

আপনি অনেস্ট লোক, এর জন্য প্রণববাবুর হয়ে বেশি বলেন নি। চেষ্টাও করেন নি।

সত্যি কথা বলেছেন, এর জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। এটাই হচ্ছে কথা, ঠিক আছে, সরকার ওরা করছে করুক। ফুটনোটে নাম দিলেও সই না দেওয়ায় ১০০ বছর পরে প্রমাণ হত যে আপনার মেরুদন্ড আছে কিন্তু এতে জানবে যে আপনার মেরুদন্ড নেই। আপনার কাছে এই আবেদন করছি যে কেন্দ্রীয় সরকারকে বলি আমরা মনে করছি আপনিও তো মনে করছেন—আচ্ছা ওটা না হয় বাদ দিন— আপনি তো কেন্দ্রীয় সরকার চালান না, আমরা এটুকু বলি কিছু কিছু জিনিস সই করবার আগে একবার ভাবুন, সই করবার আগে একটু জাতির ওপিনিয়ন নিন। যদি বাধ্য হন করবেন, কিন্তু একটু শোনবার চেষ্টা করুন, এই একটা পয়েন্টে আপনারা ঐক্যমত হন। ভাবা উচিত যে সই করা উচিত কি উচিত নয়। আমি এই জায়গায় আপনার কাছে ঐক্যমত চাইছি। ইতিহাসে ট্রাজেডি আছে, আপনি জানেন ২৫০ বছর দেশ পরাধীন হয়েছিল, কার যেন নাম পাওয়া যায়, একজন বাঙালির, মীরজাফরের, মীরজাফরের জন্য কেউ গাল দিতে ছাড়ে নি। দুর্ভাগ্য আমাদের, মীরজাফরের জন্য যদি কালি লেগে থাকে তা বিনয়, বাদল, দীনেশের জন্য মুছে গেছে। আমাদের দ্বিতীয় দুর্ভাগ্য প্রণববাবু মরোক্কো গিয়ে সই করবেন, দ্বিতীয় মীরজাফর যদি তৈরি হয় আমাদের আর একবার সংগ্রামের মধ্যে দিয়ে দেশের স্বাধীনতা নিয়ে আসতে হবে। আপনার কাছে আমার বিনীত শেষ আবেদন অন্তত এই একটা কথা কেন্দ্রীয় সরকারকে বলুন যে পশ্চিমবঙ্গের রাজ্যের মানুষ এটা পছন্দ করছে না, আপত্তি করছে। এই ন্যূনতম সৎ-সাহসটা দেখান। এতে আপনার চাকরি যাবে না কংগ্রেসের যে অবস্থা, মাননীয় প্রধানমন্ত্রীর চাকরি কে দেখে তাই চিন্তা। উঠে দাঁড়িয়ে বলুন না, কেন্দ্রীয় সরকার যা করছেন আমি মাননীয় ডাঃ জয়নাল আবেদিন আমি আপত্তি করছি। এটা ঠিক হবে না। আমরা আপনাকে শ্রদ্ধা করব। আপনি মরলে শহিদ ক্ষুদিরামের পাশে আপনার মূর্তি গড়ে দেব, আপনি দাঁড়িয়ে এটা অন্তত বলে দিন। আমরা ঐক্যমত হয়ে এই প্রস্তাবটা নিচ্ছি। এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

দি মোশন অফ শ্রী মানবেন্দ্র মুখার্জি দ্যাট—

'এই সভা মনে করে যে—জেনারেল এগ্রিমেন্ট অন ট্যারিফস অ্যান্ড ট্রেড-এর অষ্টম রাউন্ডের প্রস্তাব যা ডাঙ্কেল প্রস্তাব নামে পরিচিত তা মেনে নেওয়া হলে আমাদের দেশের অর্থনৈতিক নিম্নবর্ণিত বিপর্যয় সমূহ দেখা দেবেঃ

কৃষি উৎপাদনের উপর ভরতুকি পরিমাণ নির্দিষ্ট হওয়ার ফলে, কৃষি পণ্যের মূল্য নির্ধারণের প্রশ্নে সরকার তার নিয়ন্ত্রণ হারাবেন। ফলে নিত্য প্রয়োজনীয় খাদ্যশস্যের মূল্য বৃদ্ধির ব্যাপক সম্ভাবনা সৃষ্টি হবেঃ

কৃষি পণ্য আমদানির ক্ষেত্রে বাধ্যবাধকতা আরোপিত হবে। বলে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হওয়ার সম্ভাবনা বাস্তবায়িত হবে না ;

গণবণ্টন ব্যবস্থা বিপন্ন হবে, ফলে নিম্নমধ্যবিত্তদের জীবনে নেমে আসবে দুর্বিষহ অর্থনৈতিক সঙ্কট ;

বিদেশি পণ্যের অবাধ অনুপ্রবেশের ক্ষেত্রে বাধা সৃষ্টি করার কোনও উপায় আমাদের থাকবে না। কেন্দ্রীয় শিল্পকে অসম প্রতিযোগিতার মুখে পড়তে হবে এবং তা বিনষ্ট হবার

ম্ভাবনা সৃষ্টি হবে। এর ফলে বহু কারখানা বন্ধ হবে এবং অধিক মুনাফার স্বার্থে উন্নত প্রকৃতি নিয়োগের ফলে ব্যাপক কর্মচ্যুতি ঘটবে ;

বাণিজ্যের সাথে সম্পর্কিত মেধাজাত সম্পত্তি রক্ষার অধিকার প্রসঙ্গে এই প্রস্তাবে যা লা হয়েছে, তার ফলে কৃষিবীজ জীবনদায়ী ওষুধের মতো গুরুত্বপূর্ণ বিষয়গুলিতে আমাদের একান্তভাবে বিদেশিদের ওপর নির্ভরশীল হয়ে পড়তে হবে এবং এই ধরনের জিনিসের লাগামহীন মূল্যবৃদ্ধির ঘটবে ;

এই প্রস্তাবে বাস্তবায়ন হলে দেশীয় বিজ্ঞান কারিগরি গবেষণার সম্ভাবনা নিদারুণভাবে কমে যাবে এবং আমরা পর-নির্ভর একটি রাষ্ট্রে পরিণত হব ;

আমাদের দেশের স্বার্থ রক্ষা করার পেটেন্ট আইন বাতিল হয়ে যাবে ;

বাণিজ্যের সাথে সম্পর্কিত বিনিয়োগ সংক্রান্ত বিধি-ব্যবস্থা বিদেশি বিনিয়োগকারীদের দেশীয় বিনিয়োগকারীদের সমান সুযোগ করে দিতে আমাদের বাধ্য করবে ;

আমাদের দেশীয় শিল্প আক্রান্ত হবে এবং বিদেশি বিনিয়োগকারীদের মুনাফা অর্জনের অবাধ মৃগয়াক্ষেত্রে পরিণত হবে আমাদের দেশ। দেশীয় স্বার্থ রক্ষা করবার কোনও আইনগত রক্ষা-কবচ আমাদের হাতে থাকবে না ;

সামাজিক প্রয়োজন মেটানোর উদ্দেশ্য নিয়ে যে পরিষেবাক্ষেত্র তৈরি হয়েছে এই ক্ষেত্রে বিদেশি বিনিয়োগকারীদের অবাধ অনুপ্রবেশের সুযোগ সৃষ্টি হবে। ভারতীয় জনগণের সামাজিক প্রয়োজন মেটানোর ক্ষেত্রে কোনও দায়বদ্ধতা এদের থাকবে না। ফলে পরিষেবাক্ষেত্রের মূল উদ্দেশ্যটির বিলোপ ঘটবার সম্ভাবনা সৃষ্টি হবে ;

মাল্টি-ল্যাটারাল ট্রেড অর্গানাইজেশন এর গঠনকে মেনে নিলে আমাদের দেশীয় অর্থনীতির নিয়ন্ত্রণ বিদেশিদের হস্তক্ষেপ আমাদের মেনে নিতে হবে ;

এই প্রস্তাবাবলির প্রয়োগের ক্ষেত্রে, কোনও প্রশ্নে অভিযুক্তকে অভিযোগ প্রমাণের দায়িত্ব নিতে হবে। ফলে বহুজাতিক কর্পোরেশন এবং সাম্রাজ্যবাদী দেশগুলির আগ্রাসী ভূমিকাকে প্রতিহত করার কোনও ন্যায়সঙ্গত সুযোগ থেকে আমরা বঞ্চিত হব ;

সর্বোপরি এই প্রস্তাব মেনে নিলে, আমরা দেশের অর্থনৈতিক সার্বভৌমত্বকে বিসর্জন দিতে বাধ্য হব ; যা আমাদের মহান স্বাধীনতা সংগ্রামের ঐতিহ্যের প্রতি বিশ্বাসঘাতকতার সামিল ; এবং

এ কাজ দেশের সংবিধানের মূল সুরের সম্পূর্ণ বিরোধী। এ কাজ করার কোনও নৈতিক অধিকার কেন্দ্রীয় সরকারের নেই।

অতএব এই সভা ডাঙ্কেল প্রস্তাব কার্যকর করা থেকে বিরত থাকবার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছি।

Was then put and a division was taken with the following results :—

**AYES**

Biswas, Shri Kali Prasad

Biswas, Shri Kamalakshi

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chakrabarty, Shrimati Kumkum

Chakrabarty, Shri Shyamal

Chatterjee, Shri Anil

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chowdhury, Shri Subodh

Das, Shri Atul Chandra

Das, Shri Bidyut Kumar

Das, Shri Debesh

Das, Shri Paresh Nath

Das Mahapatra, Shri Kamakshyanandan

Deb, Shri Rabin

Deb Sharma, Shri Ramani Kanta

Dey, Shri Lakshi Kanta

Ganguly, Shri Shanti

Ghose, Shri Biren

Ghosh, Shri Rabindra

Goswami, Shri Kshiti

Idrish Mondal, Shri

Mahato, Shri Satya Ranjan

Mahato, Shri Kamala Kanta

Mehta, Shri Nishikanta

Majhi, Shri Nandadulal

Maji, Shri Surendra Nath

Mallick, Shri Shiba Prasad

Mondal, Shri Bhakti Bhusan

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Sailendra Nath

Moitra, Shri Birendra Kumar

Mukherjee, Shri Manabendra

Murmu, Shri Sarkar

Oraon, Shri Jagannath

Pakhira, Shri Ratan Chandra

Purkait, Shri Prabodh

Putatunda, Shrimati Anuradha

Saha, Shri Kripa Sindhu

Saren, Shri Subhas Chandra

Sarkar, Shri Deba Prasad

Sarkar, Shri Nayan

Sinha, Shri Prabodh Chandra

Sur, Shri Prasanta Kumar

**NOES**

Abu Hena, Shri

Bhunia, Dr. Manas

Gyan Singh Sohanpal, Shri

Nasiruddin Khan, Shri

Roy, Shir Saugata

Sinha, Shri Atish Chandra

Zainal Abedin, Dr.

Ayes being 44 and Noes 7 the motion was carried.

## Adjournment

The House was adjourned at 6.56 p.m. till 11 a.m. on Monday, the 21st February 1994 at the Assembly. House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 21st Fabruary, 1994 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, State and 115 Members.

### OBITUARY REFERENCE

[11-00 — 11-04 A.M.]

**Mr. Speaker :** Hon'ble Members, before taking up the business of the day, I rise to perform a melancholy duty to refer to the sad demise of **Shri Chimanbhai Patel,** the Chief Minister of Gujarat who passed away on the 17th February, 1994 following a massive heart attack. He was 65.

The son of a farmer, Shri Patel was born on June 3, 1929, at Chikhodra village of Sankhoda tehsil in Baroda district. Shri Patel joined in politics while he was a college student and he became the secretary of the Gujarat Student's Congress. He was also elected the first President of the M.S. University Students Union in 1950. On obtaining his Post Graduate degree in Economics, he began his career as a college lecturer in Ahmedabad. He became the senior Secretary of the Gujarat Pradesh Congress Committee in 1952. He was elected to the Gujarat Legislative Assembly from his home constituency of Sankhada in Baroda district in 1967 and was inducted into the Cabinet. He became the Chief Minister of Gujarat for the first time in July 1973. In 1974, after his expulsion of the Congress (I), he formed his own regional Party the Kisan Mazdoor Lok Paksh. He later drifted to the Janata Party and later joined the Janata Dal. He became the Chief Minister of the Janata Dal Government in Gujarat in 1990. After split in Janata Dal, he formed a party of his own-Janata Dal (s) and continued to be the Chief Minister of the State. He finally returned to his parent party in 1993. He had been the Chief Minister of Gujarat till the last day of his life.

At this death the country has lost a veteran politician and an eminent statesman.

Now I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(at this stage Hon'ble Members stood in silence for two minutes)

Thank you, Ladies and Gentlemen.

Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

## Adjournment

The House was then adjourned at 11-04 a.m. till 11 a.m. on Tuesday, the 22nd February 1994 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 22nd February, 1994 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 9 Ministers, 6 Ministers of State and 139 Members.

[11-00 — 11-10 A.M.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Hon'ble Members, before taking up the business of the day, I rise to perform a melancholy duty to refer to the sad demise of **Shri Gopi Krishna, the renowned Kathak exponent** who passed away on the 18th February, 1994, following a massive heart-attack. He was 61.

He had his initial lessons on dance from his grandfather Sukhdev Maharaj in his very childhood and later from his mother Sitara Devi. He made his debut as the youngest dance-director at the age of 14 years in H. S. Rawail's 'Sakhi', featuring Dilip Kumar. He choreographed over 800 films, including 'Amrapali', 'Mughal-e-Azam', 'Pakeezah' and 'Umrao Jaan' spanning over a period of 45 years. He received widespread acclaim as a dancing here in V. Shantaram's 'Jhanak Jhanak Payal Baje', one of the biggest box-office hits of the Hindi film industry. Many famous film actresses were trained for dancing sequences under his direction. He made a history by dancing at a stretch for nine hours and twenty minutes on the stage in a programme at Bombay. He was awarded 'Padmashree' in 1975.

At his death the world of Indian classical dance has lost one of its most luminous Kathak artistes.

Now, I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

...(At this stage the Hon'ble Members observed silence for two minutes.)...

Thank you, ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

## Starred Questions
## (to which oral answers were given)

### দৈনিক বসুমতি পত্রিকা

*১৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩০) **শ্রী আবদুল মান্নান ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) শিলিগুড়ি থেকে 'দৈনিক বসুমতি' পত্রিকাটি প্রকশের ব্যবস্থা করার জন্য কত টাকা ব্যয় হয়েছিল ;

(খ) বর্তমানে ঐ পত্রিকার গড় দৈনিক ছাপা এবং বিক্রির সংখ্যা কত ;

(গ) ১৯৮৯ থেকে ১৯৯৩ পর্যন্ত প্রত্যেক আর্থিক বছরে ঐ পত্রিকা থেকে কত লাভ/লোকসান হয়েছে ; এবং

(ঘ) শিলিগুড়ি থেকে পত্রিকাটি প্রকাশের জন্য কলকাতায় কর্মরত কত জন কর্মচারী ছাঁটাই হয়েছিল?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) ২৪,৩০,৫০০ টাকা।

| | ছাপা | বিক্রয় |
|---|---|---|
| (খ) ডিসেম্বর '৯৩ | ৫৯৬০ | ৪৫৪০ |

(গ)

| | ক্ষতি (লক্ষ টাকায়) |
|---|---|
| ১৯৮৮-৮৯ | ৮৮.০৫ |
| ১৯৮৯-৯০ | ৭০.৪১ |
| ১৯৯০-৯১ | ৬৭.৮৯ |
| ১৯৯১-৯২ | ৭২.৬৬ |
| ১৯৯২-৯৩ | ৯২.০৭ |

(ঘ) একজনও না

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, একটি কাগজ ছাপা হচ্ছে ৫,৯৬৫ এবং বিক্রি হচ্ছে ৪,৫৪০ অর্থাৎ টু থার্ড বিক্রি হচ্ছে। কাগজটি প্রতি বছরেই লসে রান করছে, সেখানে অতিরিক্ত ব্যয় করে বসুমতি কাগজটাকে কলকাতার শিলিগুড়ি পাঠানোর যৌক্তিকতা কি ছিল? যেখানে বছর বছর ৮৮.০৫ লক্ষ টাকা লোকসান হচ্ছে সেখানে কলকাতার থেকে শিলিগুড়ি নিয়ে যাচ্ছেন কোন গ্রাউন্ডে বুঝতে পারছি না।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** উত্তরবঙ্গে ৬টি জেলাতে বিভিন্ন সংবাদ যাতে সুষ্ঠভাবে সকালে সেখানকার মানুষের কাছে পৌঁছে দেওয়া যায় সেটাই প্রধান বিবেচ্য বিষয় ছিল। কলকাতার উপরে দৈনিক যে পত্রিকা বেরোয় তার সঙ্গে এই বসুমতি পত্রিকা প্রতিযোগিতায় দাঁড়াতে পারছিল না। যেহেতু এর ওভার অল এক্সপেন্ডিচার এমন জায়গায় পৌঁছে গেছিল যে প্রথম শ্রেণীর কাগজের সাথে তার প্রতিযোগিতা করা খুবই কঠিন হয়ে পড়েছিল। সেই কারণে উত্তরবঙ্গের জেলাগুলিতে প্রভাতী খবর পৌঁছে দেবার উদ্দেশ্য সামনে রেখেই এই কাগজ ওখান থেকে বেরোয় এবং এতে লোকসান বাড়েনি। ১৯৯২-৯৩ সালে এই কাগজটির স্থান পরিবর্তন করার জন্য ২৪ লক্ষ টাকা যে অতিরিক্ত লোকসান ধরা হয়েছে এটা ঠিক নয়, কারণ কলকাতায় প্রকাশিত কালে যে আর্থিক লোকসান হচ্ছিল সেটা স্থানান্তরিত হওয়ার ফলে লোকসানের পরিমাণ বৃদ্ধি পায়নি।

**শ্রী আবদুল মান্নান ঃ** উত্তরবঙ্গের মানুষের কাছে এই প্রভাতী কাগজটি দ্রুত পৌঁছে দেবার উদ্দেশ্যে ওখান থেকে ছাপানোর ব্যবস্থা করা হয়, কিন্তু এ যেন পর্ব্বতে মুসিকের প্রস্রবের মতো। যেখানে ১ কোটি মানুষ সেখানে মাত্র ৪ হাজার ৫৪০টি কাগজ ছাপানো হচ্ছে। এই কাগজে আবার লস হচ্ছে ১৯৯৪-৯২ সাল অবধি ৭২.৬৬ লক্ষ টাকা। আমরা তো কিছু কিছু পক্ষিক বার করি, আপনারাও বার করেন, এক্ষেত্রে এই কাগজটা তো সরকারি কাগজ বলে বিজ্ঞাপনও পাচ্ছে। সরকারি বিজ্ঞাপন তো প্রচুর পেয়ে থাকে। তা সত্ত্বেও লসের কারণ কি সেটা খতিয়ে দেখেছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** বাৎসরিক প্রতিবেদন যে বের হয় তাতে আমরা দেখছি যে বিজ্ঞাপনের পরিমাণ বাড়ানো দরকার এবং প্রচার সংখ্যা বাড়ানোর দরকার।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** বসুমতি পত্রিকা এখান থেকে শিলিগুড়িতে স্থানান্তরিত করে উত্তরবঙ্গের মানুষের কাছে পৌঁছে দেবার যে সিদ্ধান্ত নিয়েছেন বা পরিকল্পনা নিয়েছেন তাতে কি আপনি সফল হয়েছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমাদের প্রথম অসুবিধা হচ্ছে যোগাযোগ ব্যবস্থা। এই যোগাযোগ ব্যবস্থা যাতে আরও উন্নত করা যেত এবং কাগজটা যদি সকালে আরও কয়েক ঘণ্টা আগে লোকেদের কাছে পৌঁছে দিতে পারতাম তাহলে সুবিধা হত, যোগাযোগ ব্যবস্থার যদি উন্নতি করা যায় এবং সকালে ১ ঘণ্টা আগে যদি প্রকাশ করা যেতে পারে তাহলে প্রচার সংখ্যা ক্রমশ বৃদ্ধি পাবে।

[11-10 — 11-20 A.M.]

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে ৬৮ লক্ষ টাকা ক্ষতি করে চার হাজার কপি মাত্র বিক্রি হচ্ছে, এটা অসম্ভব। আপনার পার্টির যে এফোর্ট, যে ক্ষমতা তা দিয়ে আপনি পশ্চিমবাংলাতে গণশক্তি চালাতে চেষ্টা করছেন। Assistant Editor with all the finance and resources at your comand। বসুমতিকে সেইভাবে চালাতে পারলেন না। গণশক্তি চালাবার জন্য যে এফোর্ট আপনি দিচ্ছেন, বসুমতি চালাবার জন্য সেই এফোর্ট আপনারা দিচ্ছেন কি? সেখানে এত টাকা লোকসান হচ্ছে, আপনারা গভর্নমেন্টে বসে সেটাকে ঠিকমতো চালাবার চেষ্টা করছেন না কেন, যখন টাকা-পয়সা সবই আপনাদের হাতে।

**শ্রী কান্তি বিশ্বাস :** এই ব্যাপারে আমরা যথার্থ উদ্যোগ নিচ্ছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** আমরা জানি একটা সংবাদপত্র চালাতে গেলে সরকারি এবং বে-সরকারি অ্যাডভার্টাইসমেন্ট দরকার। এখানে সরকারি এবং বে-সরকারি বিজ্ঞাপন কি পর্যায়ে এসে পৌঁছায় এবং আপনি বললেন ইনফ্রাস্ট্রাকচার উত্তরবঙ্গে এখনও ঠিকমতো হয়নি, এটা আপনি কতদিনের মধ্যে করতে পারবেন?

**শ্রী কান্তি বিশ্বাস :** আমরা চেষ্টা করছি যাতে আগামী আর্থিক বছরের মধ্যে একটা বড় রকমের পরিবর্তন সাধন করা যায়।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয়, এই দৈনিক বসুমতি পত্রিকা এক সময় প্রথম শ্রেণীর দৈনিক সংবাদপত্রগুলির সমপর্যায়ে ছিল সার্কুলেশন এবং সব দিক থেকে। এখন আপনি যে লোকসানের হিসাব দিলেন সেটা অত্যন্ত ভয়াবহ। দৈনিক বসুমতি পত্রিকা, অন্যান্য সংবাদপত্র সরকারি পৃষ্ঠপোষকতায় যে রকম বিজ্ঞাপন পায়, তার থেকে কোনও অংশে কম পায় না। তা সত্ত্বেও এত টাকা লোকসান কেন হচ্ছে এবং সার্কুলেশন কেন এত কম হচ্ছে, এই ব্যাপারে সরকারকি কোনও রকম তদন্ত করে দেখবেন এবং এর সাথে সাথে এখানে এত টাকা অপচয় হচ্ছে কেন এবং দুর্নীতি হচ্ছে কিনা সেটাও দেখবেন কি বা সংবাদপত্র পরিবেশনের ক্ষেত্রে কোনও ত্রুটি আছে কিনা? এইসব বিষয়গুলোকে সামগ্রিকভাবে দেখে দৈনিক বসুমতি পত্রিকাকে লাভজনক সংস্থায় পরিণত করা যায় কিনা এই ব্যাপারে সরকার কি চিন্তা করছে? কারণ এটা তো পাবলিক মানি।

**শ্রী কান্তি বিশ্বাস :** গোটা বিষয়টাই আমরা দেখছি, যেমন পরিবেশন, পরিচালনা, প্রচার, বিজ্ঞাপন সংগ্রহ, হিসাবনিকাশ, এই সমস্ত বিষয়গুলো খতিয়ে দেখা হচ্ছে যাতে লোকসান কমানো যায় এবং প্রচার সংখ্যা বাড়ানো যায়।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন গোটা বিষয়টা খতিয়ে দেখা হচ্ছে। পরিচালনা, প্রচার এবং প্রকাশনা। আপনারা নিজেরা এর সঙ্গে যুক্ত থেকেও কেন এই সংবাদপত্র বেশি সংখ্যা বিক্রি করতে পারছে না। এতে কি আপনাদের প্রচেষ্টার কোনও ত্রুটি আছে। মোটে চার হাজার কপি বিক্রি হচ্ছে কেন? এটাকে কি চেপে রাখা হচ্ছে গণশক্তির বিক্রি বাড়াবার জন্য?

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় সদস্যের এই আশঙ্কার কোনও কারণ নেই। উত্তরবঙ্গ সংবাদ যেটা উল্লেখ করেছেন তার প্রচারের সংখ্যা এর থেকে খুব বেশি নয়।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে উত্তরবাংলা থেকে যে দৈনিক বসুমতি প্রকাশিত হচ্ছে, উত্তরবঙ্গের সঙ্গে কলকাতায় বসুমতি প্রকাশনার বিষয়টি বিবেচনা করবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** এই বিষয়টা সরকারের বিবেচনাধীন নেই।

**শ্রী সৌগত রায় :** মন্ত্রী মহাশয় আসার পর বসুমতির উন্নতির জন্য অনেক ব্যবস্থা নিচ্ছেন যেমন পাক্ষিক বসুমতি চলছিল না সেটা বন্ধ করে দিয়েছেন। এখন দেখা যাচ্ছে

বঙ্গের বসুমতি চলছে এই সম্পর্কে মন্ত্রী মহাশয়ের কাছে গিয়েও বলেছি যে বসুমতি গতা থেকে প্রকাশনা করুন। কারণ কলকাতা থেকে বসুমতি বন্ধ হয়ে যাবার পর নুতন নটে কাগজ প্রকাশিত হচ্ছে। এই যে নুতন পরিবর্তিত পরিস্থিতিতে বসুমতিকে কলকাতায় র চালু করার সিদ্ধান্ত নেবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** একটু আগে সেই কথা বলেছি, শিলিগুড়ি থেকে বসুমতি প্রকাশিত , নুতন করে কলকাতায় আনবার কোনও পরিকল্পনা নেই। মাননীয় সদস্য এটাও জানেন কার্টে মকর্দমা করে ৩২ জন যাদের শিলিগুড়িতে যাবার কথা বলেছিলাম, তারা যাননি, র নিয়মিত বেতন দিতে হচ্ছে, এটা একটা লোকসানের কারণ সরকারের কলকাতা থেকে রুণ প্রকাশ করার কোনও পরিকল্পনা নেই।

**শ্রী রবীন দেব ঃ** শিলিগুড়িতে বসুমতির কর্মী সংখ্যা কত এবং কলকাতায় কত?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** সর্ব সাকুল্যে উত্তরবাংলায় ৬৪ জন আর কলকাতায় আছে ৩২

**শ্রী জটু লাহিড়ি ঃ** মন্ত্রী মহাশয় এর কাছে আমার জিজ্ঞাসা যে কলকাতা থেকে তিকে নিয়ে গেলেন, কিন্তু শিলিগুড়িতে দেখা যাচ্ছে এত অল্প সংখ্যক পত্রিকা প্রকাশিত : এবং লোকসানের বহর অনেক বেড়ে যাচ্ছে। আমার প্রশ্ন গণশক্তির প্রচারকে বাড়ানোর , গণশক্তির পথকে নিষ্কণ্টক করার জন্য কি শিলিগুড়িতে বসুমতিকে নিয়ে যাওয়া হয়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** গণশক্তির পক্ষ থেকে কোনও কথা বলার আমার অধিকার নেই। ।৪ সালে যখন বসুমতি সরকার অধিগ্রহণ করে তখন এই পত্রিকা বিরাট লোকসানে হল। যদিও বসুমতির ইতিহাস উজ্জ্বল, তবুও তখনকার সরকার ৭৪ সালে বসুমতি গ্রহণ করে তখনও লোকসানেই চলছিল। সেই অবস্থাকে আমরা পরিবর্তন করার চেষ্টা ছি এবং শিলিগুড়ি থেকে সেই জন্য বসুমতি প্রকাশিত হচ্ছে। গণশক্তির প্রচারের জন্য ার দয়ার উপর নির্ভর করতে হয় না। গণশক্তি তার আদর্শ এবং সিদ্ধান্তের উপর তা শিত হবে।

**শ্রী তুলসি ভট্টরাই ঃ** মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাসা, গণশক্তি প্রচারের সংখ্যা লেলেন, এটা কি বাংলা ভাষায় প্রচারিত বসুমতির কথা বললেন, তা তার সঙ্গে সাগর পত্রিকা যোগ করে এই লোকসান হচ্ছে, কারণ সাগর মাতা আমাদের উত্তরবঙ্গে ভাল চলছে।

[11-20 — 11-30 P.M.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** 'সাগর-মাতা' পত্রিকা ভালভাবেই চলছে এবং প্রচার সংখ্যাও বৃদ্ধি হ। এখানে শুধু 'দৈনিক বসুমতির'র হিসাবটা চাওয়া হয়েছিল এবং আমি সেই ভাবেই ব দিয়েছি, 'সাগর-মাতা'-র কোনও হিসাব আমি এর মধ্যে আনি নি। তবে মাননীয় ্য সঠিকভাবেই বলেছেন যে, একই প্রকাশনা থেকে 'দৈনিক বসুমতি' এবং 'সাগরমাতা কা' প্রকাশিত হচ্ছে ... 'সাগর-মাতা পত্রিকা'র প্রচার সংখ্যা দ্রুত বৃদ্ধি পাচ্ছে।

**রাজ্যের কৃষিতে "গ্যাট" চুক্তির প্রভাব**

***১৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২) শ্রী তপন হোড়ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

ডাঙ্কেল প্রস্তাব অনুযায়ী "গ্যাট" চুক্তির ফলে রাজ্যের কৃষিতে কী কী ক্ষতির আশঙ্কা আছে?

**শ্রী নীহারকুমার বসু ঃ**

'গ্যাট' চুক্তির তথ্যাদি এই দপ্তরে আসিলে উহা পরীক্ষা এবং কৃষিতে তাহার প্রভাব বিশ্লেষণ করা হইবে।

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের পশ্চিমবাংলায় বর্তমানে কৃষিতে কত পরিমান ভরতুকি দেওয়া হচ্ছে বলবেন কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** এর জন্য নোটিশের প্রয়োজন হবে।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন 'গ্যাট' চুক্তি সই হবার পর আপনি সেটা পরীক্ষা করে বলবেন। অথচ চুক্তি সই হবার আগেই তা নিয়ে পক্ষে, বিপক্ষে কথা-বার্তা হচ্ছে, বিভিন্ন রকম আলোচনা হচ্ছে এবং আপনাদের মন্ত্রিসভার সদস্যরা পর্যন্ত বিভিন্ন আলোচনায় অংশ গ্রহণ করছেন, তাদের মতামত দিচ্ছেন। অথচ আপনি বলছেন আপনি ঐ ডাঙ্কেল প্রস্তাব এখনও পর্যন্ত দেখেন নি, ওতে কি আছে জানেন না। তাহলে এই যে সব আলোচনা হচ্ছে তা কি হাওয়ায় ভেসে হচ্ছে? আপনারা কি হাওয়ার সঙ্গে লড়াই করছেন?

**মিঃ স্পিকার ঃ** উনি তো বলেছেন, সই হয়ে ওর কাছে কপি এলে উনি দেখবেন। হি হ্যাজ সেড্ ইট। হি হ্যাজ অ্যানসার্ড দ্যাট। এখন উনি কি করে বলবেন? আলোচনার কথা যেটা বলছেন, সেটা অন্য ব্যাপার। ডোন্ট মিক্স দি ইস্যুস। উনি তো বলেছেন—'গ্যাট' চুক্তি সই হয়ে ওর কাছে কপি এলে তা পড়ে তার কী মানে হয়, কী ব্যাখ্যা হয় দেখে উত্তর দেবেন। আর আপনি বলছেন, কে কী আলোচনা করেছেন, রাজনৈতিক দলগুলি কে কী বলছে, না বলছে—ওসব এখানে নট রেলেভেন্ট।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে, 'গ্যাট' চুক্তি সই হবার পর তার কপি তার কাছে এলে তিনি তা বিবেচনা করে জানাবেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জিজ্ঞাসা করতে চাই—সই হয়ে আসার পর ওর আর কিছু করার থাকবে না—'ডাঙ্কেল প্রস্তাব'-এর কপি তার ডিপার্টমেন্টের পক্ষে জোগাড় করা খুব কঠিন নয়, সুতরাং সেটা জোগাড় করে তা অনুধাবন করে পশ্চিমবাংলার কৃষিতে তার কী প্রভাব পড়বে সে সম্বন্ধে এই হাউসকে আগাম অবহিত করার চেষ্টা তিনি করবেন কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** সেটা করা যেতে পারে।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** ব্রীজের ব্যাপারে যেগুলি আমাদের পশ্চিমাবাংলায় নতুন নতুন হাই-ইয়েল্ডিং ভ্যারাইটি সিড তৈরি হচ্ছে তা দিয়ে আমাদের কৃষিতে আগামী দিনে চাষ করে

সম্ভব হবে কিনা? এবং এই যে ডাঙ্কেল প্রস্তাব হল তার দ্বারা বাইরে থেকে সিড আনার অসুবিধা আছে কিনা সে ব্যাপারে স্পষ্ট করে বলুন?

**শ্রী নীহারকুমার বসু :** একই জায়গায় প্রশ্নটা ঘুরে-ফিরে আসছে। সরকারি স্তরে যতক্ষণ পর্যন্ত সরকারের কাছে এই চুক্তির কোনও প্রতিলিপি না আসে ততক্ষণ পর্যন্ত বিশ্লেষণ হওয়া এবং সরকারি স্তরে কিছু বলা সম্ভব নয়। সুতরাং বীজের উপর বলুন বা অন্য কোনও বিষয়ের উপর বলুন কৃষির উপর—তার প্রভাব এই মুহূর্তে বলা সম্ভব নয়।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো :** ডাঙ্কেল প্রস্তাব অনুযায়ী আমাদের ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের কী পরিমাণ ক্ষয়-ক্ষতি হতে পারে?

**মিঃ স্পিকার :** একই কথা কেন জিজ্ঞাসা করছেন?

**শ্রী সৌগত রায় :** ডাঙ্কেল প্রস্তাবের সঙ্গে বিদেশি বীজের একটা সম্পর্ক আছে এবং খাদ্যে যে ভরতুকি দেওয়া হয় তার একটা সম্পর্ক আছে। মন্ত্রী মহাশয় দয়া করে জানাইবেন কি—আমাদের রাজ্যে কত শতাংশ কৃষক বিদেশ থেকে আমদানি করা বীজ ব্যবহার করেন—এক্ষেত্রে কোনও হিসাব আছে কিনা?

**শ্রী নীহারকুমার বসু :** নোটিশ লাগবে।

**শ্রী সুভাষ নস্কর :** আপনি জানিয়েছেন ডাঙ্কেল প্রস্তাব অনুযায়ী গ্যাট চুক্তির প্রস্তাব আপনি জানতে পারলে তারপর কৃষির উপর কি প্রভাব পড়বে সেটা বলতে পারবেন। কিন্তু এই ডাঙ্কেল প্রস্তাব নিয়ে আজকে সারা রাজ্য জুড়ে নানা লোকজন নানা কথাবার্তা বলছে। এই প্রস্তাব তাড়াতাড়ি আপনি কিভাবে পেতে পারেন সেই উদ্যোগ আপনি নিতে পারবেন কিনা?

**শ্রী নীহারকুমার বসু :** সরকারিভাবে সরকারের কাছে খবর আসবে। যতক্ষণ পর্যন্ত না আসছে ততক্ষণ পর্যন্ত বিবেচনা করা মুশকিল কিংবা এই ব্যাপারে বিশ্লেষণ করে তার কি এ্যাফেক্ট হবে চাষীর উপর তা এই মুর্হূতে বলা সম্ভব নয়।

**মিঃ স্পিকার :** উনি কিভাবে সংগ্রহ করবেন? এটা কেন্দ্রীয় সরকারের ব্যাপারে। কেন্দ্রীয় সরকার করলে গভর্নমেন্টের কাছে পাঠাবে। রাজ্য সরকার দাবি করছে এবং বিভিন্ন রাজনৈতিক দল দাবি করছে আমাদের সঙ্গে আলোচনা করে তারপর চুক্তিতে সই করুন। কেন্দ্রীয় সরকার যদি সই করে রাজ্য সরকারের কাছে পাঠান তখন দেওয়া যাবে।

[11-30 — 11-40 A.M.]

**শ্রী গৌতম রায়চৌধুরি :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—বিষয়টি রাজ্য সরকারের তালিকাভুক্ত এই চুক্তি করার আগে রাজ্য সরকারের সঙ্গে এই সম্পর্কে কোনও আলোচনা করা হয়েছে কি?

**শ্রী নীহারকুমার বসু :** কোনও আলোচনা হয়নি।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় সত্য কথা বলেছেন, এখন অবধি এদের সম্যক ধারণা নেই, সেজন্য বিস্তারিতভাবে বলতে পারছেন না। এই বিষয়ে আমার একটি প্রশ্ন

যেমন—সারের ভরতুকি কমানো, বাজার দর নিয়ন্ত্রণ ইত্যাদি ক্ষেত্রে। এই ব্যাপারে মন্ত্রী মহাশয় কি কিছু আলোকপাত করবেন?

**শ্রী নীহারকুমার বসু ঃ** মূল প্রশ্নের জবাবে এটা বলেছি। আপনিও জানেন, আমিও জানি যে ঘটনাটা কি ঘটছে, কিন্তু এই মুহূর্তে এর জবাব দেওয়া সম্ভব নয়।

**মিঃ স্পিকার ঃ** লক্ষ্মণবাবু, মন্ত্রী মহাশয় বলতে চাইছেন যে, সরকারিভাবে এই ব্যাপারে উনি আলোকপাত করতে রাজি নন। সেমিনারে ডাকুন, তখন উনি রাজনৈতিকভাবে এ-সম্পর্কে আলোকপাত করবেন।

*১৫৬ নট কল্ড।

**মিঃ স্পিকার ঃ** এটা হবে না।

**দৈনিক পত্রিকায় সরকারি বিজ্ঞাপনে ব্যয়**

*১৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে মোট কতগুলি দৈনিক পত্রিকা প্রকাশিত হয় ;

(খ) কতগুলি সাপ্তাহিক, মাসিক ও ষান্মাসিক পত্রিকা প্রকাশিত হয়ে থাকে ; এবং

(গ) উক্ত প্রত্রিকাগুলিতে ১৯৯৩ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত সরকারি বিজ্ঞাপনের পরিমাণ কত?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) ও (খ) যে কোনও রাজ্য হ[illegible] প্রকাশিতব্য সাপ্তাহিক, মাসিক ষান্মাসিক অথবা দৈনিক সংবাদপত্র প্রকাশন[illegible] অনুমতি দেওয়ার পূর্ণ দায়িত্ব থাকে ভারতের সংবাদপত্র সমূহের নিবন্ধকের উপর। সেজন্য অনুমতিপ্রাপ্ত পত্রিকাগুলির পূর্ণাঙ্গ তালিকা রাজ্য সরকারগুলির নিকট থাকে না।

(গ) উল্লিখিত সময়ের মধ্যে অনুমতিপ্রাপ্ত যে সংবাদপত্রগুলিতে বিজ্ঞাপন দেওয়া সম্ভব হয়েছে অর্থমূল্যে সেই বিজ্ঞাপনের পরিমাণ ১ কোটি ৫০ লক্ষ টাকা।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন, বাজ্যের বাইরের পত্র-পত্রিকাগুলিতেও বিজ্ঞাপন দেন কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** হ্যাঁ দিই। বিভিন্ন সময়ে রাজ্যের বাইরে থেকে প্রকাশিত প্রতিষ্ঠিত পত্র-পত্রিকাতে আমরা বিজ্ঞাপন দিয়ে থাকি। সেক্ষেত্রে আমরা ২৪ লক্ষ ৮০ হাজার টাকার বিজ্ঞাপন দিয়েছি। রাজ্যের বাইরে থেকে প্রকাশিত সাময়িকীতে আমরা ৭ লক্ষ ১৬ [illegible]জার টাকার বিজ্ঞাপন দিয়েছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** বিজ্ঞাপনের জন্য ১ কোটি ৫০ লক্ষ টাকা দিয়েছেন বলেছেন। সেক্ষেত্রে সংবাদপত্রগুলির সবাই বিজ্ঞাপনবাবদ অর্থ পেয়েছেন কিনা ; না পেয়ে থাকলে তার কারণ কি?

আছে। সরকারি প্রতিনিধিত্ব করার ক্ষেত্রে এই রাজ্যের স্বার্থ নিশ্চয় আপনারা দেখবেন, বিরোধীদল হিসাবে আমরাও দেখব। এখন অবধি টিল ডেজ সরকার এবং আপনার দপ্তরের কাছে ডাঙ্কেল প্রস্তাবের এবং গ্যাট চুক্তির পরিপ্রেক্ষিতে বীজের ক্ষেত্রে কৃষকরা ক্ষতিগ্রস্ত হচ্ছে কিনা, কি কি খারাপ এবং ভাল দিক আছে সে ব্যাপারে আপনার দপ্তর খতিয়ে দেখছেন কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** প্রস্তাবটা সরকারিভাবে এলে খতিয়ে দেখা যাবে।

**মিঃ স্পিকার ঃ** মানসবাবু, মাননীয় নীহারবাবু বলছেন সরকারিভাবে উনি কিছু বলছেন না, রাজনৈতিকভাবে জিজ্ঞাসা করলে সেমিনারে বলে দেবেন।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এ সম্বন্ধে উত্তর দিয়েছেন আমি আপনার কাছে জানতে চাই এ রাজ্যের যে সরকারি ক্যাবিনেট আছে পলিসিগত ব্যাপারে এ [illegible] কোনও পর্যালোচনা করে কেন্দ্রকে আপনারা কোনও অনুবোধ জানিয়েছেন কিনা? অল্টারনেটিভ প্ল্যানের জন্য যেমন আমাদের সঙ্গে আলোচনা করেন এ সম্বন্ধে আপনারা ক্যাবিনেটে কোনও ডিসিসন কি কোনও বক্তব্য কেন্দ্রীয় সরকারকে অফিসিয়ালি জানিয়েছেন কিনা?

**শ্রী নীহারকুমার বসু ঃ** কেন্দ্রে আজ পর্যন্ত কোনও প্রস্তাব স্বাক্ষরিত হচ্ছে, কি বিবেচনা করছেন রাজ্যকে জানান নি, মাননীয় মুখ্যমন্ত্রী বার বার কেন্দ্রকে বলছেন কি চুক্তিটা করতে যাচ্ছেন আমাদের জানান, আজ পর্যন্ত জানান নি।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—ডাঙ্কেল প্রস্তাব এবং গ্যাট চুক্তি নিয়ে অনেক আলোচনা হচ্ছে, সমালোচনাও হচ্ছে, এই হাউসের মধ্যে, আমার আপনার কাছে প্রশ্ন এই গ্যাট চুক্তি এবং ডাঙ্কেল প্রস্তাবের অন্তর্ভুক্ত বিষয়টিকে মন্ত্রী হিসাবে কি আপনি সমর্থন করেন?

**শ্রী নীহারকুমার বসু ঃ** এ প্রশ্ন আসে না।

**শ্রী প্রভাতকুমার আচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করা হয়েছে গ্যাট চুক্তি বা ডাঙ্কেল প্রস্তাব সম্বন্ধে, পার্লামেন্টকে উপেক্ষা করে গ্যাট চুক্তি সই করা হয়েছে। পার্লামেন্টের সকল মাননীয় সদস্য দাবি করেছিলেন অথচ এগ্রিকালচার কনফারেন্স হয়েছে দু-একটি কপি দেওয়া হয়, তা নিয়ে ইউনিভারসিটিতে আলোচনা হয়েছে আপনারা তা জানেন, কাজেই এই ভাবে মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করে কোনও লাভ নেই। আমি এই কথা বলার জন্যই উঠেছি।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—ভর্তুকি যা দেওয়া হয়, তার মধ্যে কত শতাংশ কৃষিতে ভর্তুকি দেওয়া হয়?

**শ্রী নীহারকুমার বসু ঃ** এটা নোটিশ না দিলে বলা যাবে না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—আমরা শুনেছি এখন গ্যাট চুক্তি স্বাক্ষরিত হয়নি। কিন্তু এই গ্যাট চুক্তিতে বলা হয়েছে সারের ভর্তুকি কমানো হবে। কৃষি পণ্যে মূল্য নিয়ন্ত্রিত হবে, আমদানি নিয়ন্ত্রণ হবে, আমরা লক্ষ্য করছি ইতিমধ্যে গ্যাট প্রস্তাবে যে বিষয়গুলি আছে কেন্দ্রীয় সরকার কিছু কিছু ক্ষেত্রে তা লঘু করছেন।

**শ্রী কান্তি বিশ্বাস :** আমাদের কাছে গত বছর সরকারি বিজ্ঞাপনবাবদ সংবাদপত্রগুলির যত টাকা পাওনা ছিল সেই পাওনা এখনও সম্পূর্ণ পরিশোধ করতে পারিনি। আমরা আশা করছি, এই বছরে গত বছরের পাওনা টাকা মিটিয়ে দেওয়া যাবে, কিন্তু বর্তমান বছরের বিজ্ঞাপনবাবদ টাকা আমরা মিটিয়ে দিতে পারব না।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** এক কোটি পঞ্চাশ লক্ষ টাকার বিজ্ঞাপন দিয়েছেন বলেছেন। এরমধ্যে আপনাদের গণশক্তিকে কত টাকার বিজ্ঞাপন দিয়েছেন?

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় সদস্যের গণশক্তির ব্যাপারে খুব উৎসাহ, সেজন্য ধন্যবাদ। কলকাতা থেকে প্রকাশিত দৈনিক পত্রিকাগুলিকে এই বাবদ দেয় টাকার পরিমাণগত তালিকা আমি টেবিলে লে করে দেব।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** আমি শুধু জানতে চাইছি ঐ ১.৫ কোটির মধ্যে গণশক্তিকে কত টাকা দিয়েছেন। সেটা শুধু বলুন।

**শ্রী কান্তি বিশ্বাস :** পুরো তালিকার টাকা আমি লিখিত আকারে টেবিলে লে করে দেব।

**মিঃ স্পিকার :** কান্তিবাবু, প্রশ্নের উত্তরটা আপনার কাছে আছে? না থেকে থাকলে উত্তর পেন্ডিং থাকল, পরে সেটা টেবিলে লে করে দেবেন।

[11-40 — 11-50 P.M.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, ১৯৯৩ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত পশ্চিমবাংলার বিভিন্ন পত্র-পত্রিকাকে সরকারি যে বিজ্ঞাপন দেওয়া হয়েছে তার পরিমাণ ১ কোটি ৫০ লক্ষ, বাইরে দেওয়া হয়েছে ২৪ লক্ষ ৮০ হাজার টাকা এবং সাময়িক দেওয়া হয়েছে ৭ লক্ষ ১৬ হাজার টাকা। আপনি এর টোটাল ব্রেক আপ লে করবেন বলেছেন। আমার প্রশ্ন হল আপনার এই ব্রেক আপ এখন থাকে তো দিন, তা না হলে পরবর্তীকালে সেটা দেবেন কিনা এবং কবে দেবেন সেই সময়টা হাউসকে জানান।

**মিঃ স্পিকার :** এটা পেন্ডিং রইল।

**শ্রী কান্তি বিশ্বাস :** হ্যাঁ, এটা আমি দিয়ে দেব। আগামী দিনে আমার যে প্রশ্ন থাকবে তার আগেই আমি হাউসে এটা লে করব।

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ক্ষুদ্র পত্র-পত্রিকাগুলি গ্রামে-গঞ্জে রয়েছে তাদের আপনি যে বিজ্ঞাপন দেন সেই বিজ্ঞাপন দেওয়ার হারটা কত?

**শ্রী কান্তি বিশ্বাস :** কলকাতার পত্রিকার তালিকার মধ্যে অন্তর্ভুক্ত নয় এমন যে সমস্ত পত্র-পত্রিকা বিভিন্ন জেলায় প্রকাশিত হয়—তার মধ্যে সাপ্তাহিক, পাক্ষিক এবং ষান্মাসিক নিয়ে এই রকম ২০০ পত্র-পত্রিকাকে আমরা বিজ্ঞাপন দিয়ে থাকি। এই সমস্ত পত্র-পত্রিকাগুলিকে ৭ লক্ষ টাকার বিজ্ঞাপন দিয়ে থাকি।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দিতে গিয়ে বলেছেন রাজ্যের বড় বড় দৈনিক পত্রিকার সংখ্যা কত এবং কত পরিমাণ বিজ্ঞাপন দেন। এই কলকাতা শহরের

বাইরে কাঁথিতে ৩টি পত্রিকা প্রতিদিন প্রকাশিত হয়। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি রাজ্যে মোট কতগুলি ছোট পত্রিকা প্রকাশিত হয়?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমি আমার প্রথম উত্তরে উল্লেখ করেছি যে ছোট হোক এবং বড় হোক যে কোনও পত্রিকা প্রকাশ করার আগে রেজিস্টার অফ নিউজপেপার অফ ইন্ডিয়ার অনুমতি নিতে হয়। দিল্লি থেকে এই অনুমতি দেয়। এই ব্যাপারে তাদের রাজ্যের কাছে আসতে হয় না। তা ছাড়া কোনও পত্রিকাকে তারা অনুমোদন দিয়েছেন সেই ব্যাপারে কোনও কিছু আমাদের কাছে আসে না। দিল্লি থেকে অনুমোদন পাওয়ার পরে আমাদের কাছে তারা বিজ্ঞাপনের জন্য আবেদন করে। এই যারা আবেদন করে তার হিসাব আমাদের কাছে থাকে। এই জন্য বলতে পারি আমাদের কাছে যে সমস্ত পত্রিকা বিজ্ঞাপনের জন্য আবেদন করে তার হিসাব আমি রাখি এবং সেই হিসাবের ভিত্তিতে আমি এই হিসাব দিয়েছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আগের এক প্রশ্নের উত্তরে জানালেন যে পশ্চিমবাংলায় ২০০ ক্ষুদ্র পত্রিকাকে সাহায্য করা হয় বিজ্ঞাপনের মাধ্যমে। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন যে বড় পত্রিকাগুলিকে বিজ্ঞাপন পাওয়ার ব্যাপারে কোনও বিশেষ সমস্যার মুখোমুখি পড়তে হয় না। কিন্তু পশ্চিমবাংলায় যে সমস্ত ছোট পত্র-পত্রিকাগুলি রয়েছে তার সংখ্যার তুলনায় তাদের বিজ্ঞাপন পাওয়ার হার অত্যন্ত কম। বেসরকারি মালিকদের কাছ থেকে তারা বিশেষ কোনও সুবিধা পায় না। সেইজন্য আমি বলতে চাই এই ছোট পত্রিকাগুলিকে একটু বেশি পরিমাণে ফিনান্সিয়াল অ্যাসিস্ট্যান্স দেওয়ার জন্য, এই মুহূর্তে যে ব্যালেন্স রয়েছে ৫৫ লক্ষ টাকা, ৭ লক্ষ টাকা—আমি আপনাকে অনুমোদন বাড়াতে বলছি না—এই টাকার মধ্যে পুনর্বন্টন করে ছোট পত্রিকাগুলিকে যাতে একটু বেশি বিজ্ঞাপন দেওয়া যায় তার ব্যবস্থা করবেন কি? অর্থাৎ বড় পত্রিকাগুলিতে বিজ্ঞাপন পায় তার থেকে নিয়ে ছোট পত্রিকার বিজ্ঞাপন বাড়ানো যায় কিনা সেই ব্যাপারে কিছু চিন্তা ভাবনা করবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** কলকাতার বাইরে যে পত্র-পত্রিকাগুলি প্রকাশিত হয়, মাননীয় সদস্য সঠিকই বলেছেন যে তাদের বিজ্ঞাপন সংগ্রহ অনেক কম। সরকারের তরফ থেকে প্রতিটি জেলায় বিজ্ঞাপন বাবদ যেটা দেওয়া হয় তা বন্টনের জন্য কমিটি করা আছে। সেই কমিটি থেকে সিদ্ধান্ত করে ছোট ছোট পত্রিকাগুলিকে কি পরিমাণ বিজ্ঞাপন দেবে। ক্ষুদ্র এবং মাঝারি পত্রিকা যেগুলি বাইরে প্রকাশিত হয় সরকারের কাছ থেকে পদ্ধতিগত ভাবে যাতে সুবিধা পেতে পারে সেই সম্বন্ধে বলি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** বছরে একবার করে প্রকাশিত হয় এই রকম পত্র-পত্রিকার ক্ষেত্রে অন্তত বিজ্ঞাপন না দেবার নীতির ব্যাপারে আপনার ভাবা উচিত।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** আমি প্রথমে মাননীয় মন্ত্রী মহোদয়কে বলব, আপনি জানেন যে কলকাতা থেকে লিডিং উর্দু সংবাদপত্র যেগুলো বেরোয়—'আজাদ হিন্দ্, এখবারে মসরিখ এবং আপসার' এই তিনটি উর্দু পত্রিকার ক্ষেত্রে যে বিজ্ঞাপনের হার, যে পরিমাণে বিজ্ঞাপন বরাদ্দ করে থাকেন তা আপনি যখন রিপোর্ট লে করবেন, তাতে অন্য পত্রিকার সঙ্গে এদের তালিকাটা অন্তর্ভুক্ত করবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** হিন্দী, উর্দু ইত্যাদি যেগুলো কলকাতা থেকে প্রকাশিত হয় বাংলা পত্রিকাগুলোর সঙ্গে, আমি যে তালিকা লে করব তাতে সমস্ত হিন্দী এবং উর্দু পত্রিকাই থাকবে।

**শ্রী আবদুল মান্নান ঃ** উর্দু দৈনিকগুলোর ক্ষেত্রে আমরা দেখছি, যারা আপনাদের প্রশংসা করে, আপনাদের পক্ষ নিয়ে লেখে বা আপনাদের সমর্থন করে লেখে তারা বেশি বিজ্ঞাপন পায়। 'এখবারে মসরিখ্, আসরে জদ্দি' এগুলো পশ্চিমবঙ্গ সরকারের কাছ থেকে বিজ্ঞাপন পায় না বললেই চলে। কিন্তু 'আপসার' পত্রিকা দেখি বিজ্ঞাপন বেশি পায়। আবার একই ভাবে বাংলা কাগজের ক্ষেত্রে 'বর্তমান' পত্রিকায় রাজ্য সরকারের বিজ্ঞাপন খুবই কম থাকে এবং দৈনিক গণশক্তিতে বিজ্ঞাপন খুব বেশি থাকে—রিডার হিসাবে এই যে তারতম্য আমাদের চোখে পড়ছে, এ সম্বন্ধে আপনার বক্তব্য কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** বিজ্ঞাপন দেওয়ার ক্ষেত্রে আমরা একটা সঠিক নীতি অনুসরণ করে থাকি, কোনও পত্রিকার ব্যাপারে আমরা কোনও বৈষম্যমূলক আচরণ করি না। তার একটা উদাহরণ আপনারা পাবেন—আমি যখন লিস্ট দেব তখন তাতে এটা দেখতে পাবেন, যে পত্রিকাটি আমাদের সরকারের সবচেয়ে বেশি সমালোচনা করে সেই পত্রিকাকে সর্বাধিক বিজ্ঞাপন দেওয়া হয়ে থাকে। এর থেকেই বুঝতে পারবেন যে সমর্থন বা সমালোচনা, বিজ্ঞাপন দেবার ব্যাপারে এটা কখনও আমাদের বিবেচনার বিষয়ের মধ্যে পড়ে না। আমরা একটা সঠিক নীতি নিয়ে চলি।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনাকে একটি বিষয় সম্পর্কে অবগত করছি এবং জানতে চাইছি—আমার কেন্দ্র রানাঘাট, এখান থেকে যে সংখ্যক স্থানীয় পত্রিকা বেরোয় এটা গিনেস বুক'-এ নাম উঠার মতো। এখান থেকে ১৪টি পত্রিকা রেগুলার বেরিয়ে যাচ্ছে। এগুলো ন্যূনতম অনুমোদন নেয় কিনা জানি না। এই যে ভাবে কাগজগুলো বেরিয়ে যাচ্ছে। এতে বরফের গরু গাছে তোলার মতো খবর বেরোয়, এইসব কাগজে বিজ্ঞাপন দিয়ে কোনও লাভ আছে কি? এরা রাজ্য সরকারের কাছ থেকে কোনও অনুমোদন নেয় কিনা রেজিস্ট্রেশন দেওয়ার ক্ষেত্রে, অনুগ্রহ করে আপনি তা বলবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** প্রেস অ্যাক্ট অনুযায়ী আমাদের কাছ থেকে অনুমতি নেওয়ার প্রয়োজন নেই। রেজিস্টার অব নিউজ পেপার্স অব ইন্ডিয়ার কাছ থেকে অনুমতি নেয়। তবে আমাদের জেলায় জেলায় একটি করে কমিটি আছে, তাতে সভাধিপতি, জেলা শাসক, প্রেস কাউন্সিলের লোক আছেন, তাদের সুপারিশ অনুসারে আমরা বিজ্ঞাপন দিয়ে থাকি। কিন্তু কোনও পত্রিকা যদি দিল্লির কাছ থেকে অনুমোদন না পেয়ে থাকে, আমরা তাদের কোনও বিজ্ঞাপন দিই না। কেবলমাত্র জেলা কমিটি যদি সুপারিশ করে তাদেরই আমরা বিজ্ঞাপন দিয়ে থাকি।

## পৌরসভাকে উন্নয়ন বাবদ অর্থ বরাদ্দ

*১৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০০১) **শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরের জানুয়ারি পর্যন্ত রাজ্যের কোন কোন পৌরসভাকে উন্নয়ন বাবদ অর্থ সাহায্য করা হয়েছে ;

(খ) নিম্নলিখিত পৌরসভাগুলিকে নেহেরু রোজগার যোজনা বাবাদ ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪-এর জানুয়ারি পর্যন্ত কত টাকা মঞ্জুর করা হয়েছে ঃ

(১) কান্দী পৌরসভা,

(২) জঙ্গীপুর পৌরসভা,

(৩) রামপুরহাট পৌরসভা, ও

(৪) বোলপুর পৌরসভা ; এবং

(গ) উপরোক্ত চারটি পৌরসভার জনসংখ্যা কত?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ**

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরের জানুয়ারি মাস পর্যন্ত রাজ্যের যে সব পৌরসভাকে উন্নয়ন বাবদ অর্থ বরাদ্দ করা হয়েছে, তাদের নাম ঃ

(তালিকা গ্রথিত হল)

(খ)

| পৌরসভা | মঞ্জুরীকৃত অর্থ | |
|---|---|---|
| | ১৯৯২-৯৩ | ১৯৯৩-৯৪ |
| (১) কান্দী | | |
| SUME | — | — |
| SUWE | ২২,০৮৫ | ৬,৩৩,০০০ |
| (২) জঙ্গীপুর | | |
| SUME | — | — |
| SUWE | ১,৩২,৬৬৫ | ৬,১১,৩৬৬ |
| (৩) রামপুরহাট | | |
| SUME | — | ১,৫৮,০০০ |
| SUWE | ১,০০,৮৩৫ | ৮,৯০,২৬২ |
| (৪) বোলপুর | | |
| SUME | ৩,৭৫,০০০ | — |
| SUWE | ১,৫২,৫০০ | — |

(গ) ১৯৯১ আদমসুমারির প্রাথমিক প্রতিবেদন অনুযায়ী ঃ

(১) কান্দী পৌরসভা — ৩৯,৬৫১

(২) জঙ্গীপুর পৌরসভা — ৫৬,০৭৮

(৩) রামপুরহাট পৌরসভা — ৪৩,২৮২

(৪) বোলপুর পৌরসভা — ৫২,৮৬৬

## Statement reffered to in reply to clause (Ka) of starred Question No. *158

STATEMENT SHOWING RELEASE OF FUND FROM PLAN

I. RELEASE FROM PLAN BUDGET . POSITION AS ON 31 12 93.

| District | Sl. No. | Urban Local Body | EIUS | Dev. of .. areas | ILCS (State share) | Spot source of water | IDSMT Central share | IDSMT State share | NRY SUME Central share | NRY SUME State share | NRY SUWE Central share | NRY SUWE State share | NRY SHASU Central share | NRY SHASU State share | UBSP Central share | UBSP State share | Total Central share | Total State share | Total | Grand Total |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| (1) | (2) | (3) | (4) | (5) | (7) | (8) | (9) | (10) | (11) | (12) | (13) | (14) | (15) | (16) | (17) | (18) | (19) | (20) | (21) | (22) |
| | 1 | Barddhaman | 276600 | 1230800 | | | | | 738700 | 738700 | | | 400000 | 200000 | | | 1138700 | 938700 | 2077400 | 3584800 |
| Barddhaman | 2 | Kalna | | 75000 | | | | | 402569 | 228005 | 879140 | 127289 | | | | | 1281709 | 355294 | 1637008 | 1712008 |
| | 3 | Katwa | | 70500 | | | | | 431856 | 269790 | 641793 | 102301 | | | | | 1073649 | 371991 | 1445640 | 1516140 |
| | 4 | Dainhat | | 34000 | | | | | 200600 | 124819 | 334325 | 42645 | | | | | 534825 | 167464 | 702289 | 736289 |
| | 5 | Raniganj | | 104300 | | | | | 542156 | 314338 | 1138893 | 155927 | | | 237700 | | 1918755 | 470265 | 2389020 | 2493320 |
| | 6 | Asansol | 740400 | 3000000 | | | | | 909300 | 909300 | | | | | 1008000 | | 1914300 | 909300 | 2823600 | 6564000 |
| | 7 | Durgapur NAA | 515200 | 2292900 | | | | | 1011000 | 1011000 | | | 400000 | 200000 | | | 1411000 | 1211000 | 2622000 | 5430400 |
| | 8 | Burnpur NAA | | 70000 | 1261250 | | | | 144300 | 144300 | 400586 | 62679 | | | 159600 | | 704486 | 206979 | 911465 | 2242715 |
| | 9 | Dishergarh NAA | | | 853000 | | | | 61800 | 61800 | 216629 | 21664 | | | 68400 | | 346829 | 83464 | 430293 | 1283293 |
| | 10 | Kulti-Barakar NAA | 166700 | 186400 | 767000 | | | | 445100 | 345100 | | | | | 492100 | | 937200 | 345100 | 1282300 | 2402400 |
| | 11 | Neamatpur NAA | | | 31250 | | | | 82400 | 82400 | 408731 | 61705 | | | 90900 | | 582031 | 144105 | 726136 | 757386 |
| | 12 | Guskara | | 43000 | 720000 | | | | 306319 | 139847 | 694097 | 166705 | | | 98000 | | 1098416 | 306352 | 1404783 | 2187763 |
| | 13 | Memari NAA | | 46900 | | | | | | 43000 | | 206945 | | | | | 0 | 249945 | 249945 | 298845 |
| | 14 | Jamuria | | 87400 | | | | | | | 350000 | | | | | | 250000 | 0 | 250000 | 407600 |
| Birbhum | 15 | Suri | | 87400 | | | | | 181700 | 160200 | 552500 | 50000 | | | | | 734200 | 210200 | 344400 | 1031800 |
| | 16 | Rampurhat | | 74100 | | | | | 269700 | 111700 | 1298662 | 61335 | | | | | 1568362 | 173035 | 1741397 | 1815497 |
| | 17 | Bolpur | | 82400 | | | | | 199100 | 166600 | 587000 | 75000 | | | | | 786100 | 241600 | 1027700 | 1110400 |
| | 18 | Dubrajpur | | 43700 | | | | | 65800 | 65800 | 252300 | 221170 | | | | | 318100 | 286970 | 605070 | 648770 |
| | 19 | Sainthia | | 51600 | | | | | 77700 | 77700 | 914538 | 31250 | | | | | 992238 | 108950 | 1101188 | 1152788 |
| Bankura | 20 | Bankura | | 203500 | 212000 | 100000 | | | 617758 | 406400 | 4029429 | 237085 | 800000 | | 264600 | | 5711787 | 643485 | 6355272 | 3766712 |
| | 21 | Bishnupur | | 101800 | | 100000 | | | 241388 | 290749 | 1920778 | 107185 | | | 133000 | | 2295166 | 397934 | 2693100 | 2894900 |
| | 22 | Sonamukhi | | 43600 | | 100000 | | | 211854 | 127288 | 860793 | 38499 | | | 55300 | | 1127947 | 165778 | 1293725 | 1436325 |
| Medinipore | 23 | Medinipore | 156000 | 200000 | | | 999000 | 250000 | 283200 | 283200 | 2281114 | 196508 | | | 460700 | | 4024014 | 729706 | 4753720 | 5109720 |
| | 24 | Tamluk | | 62900 | | | | | 199592 | 88000 | 942059 | 104965 | | | 143300 | | 1284951 | 192865 | 1477816 | 1540716 |
| | 25 | Ghatal | | 100000 | | | 800000 | | 240880 | 106200 | 1024506 | 98760 | | | 172900 | | 2038286 | 204960 | 2243246 | 2343246 |
| | 26 | Chandrakona | | 100000 | | | | | 110124 | 78944 | 308500 | 51997 | | | 65400 | | 484024 | 130924 | 614965 | 714966 |
| | 27 | Ramjibanpur | | 26300 | | | | | 102976 | 73407 | 314444 | 51459 | | | 60000 | | 477420 | 1248866 | 602286 | 628588 |
| | 28 | Khirpai | | 20400 | | | | | 83232 | 40100 | 304557 | 43783 | | | 46600 | | 434389 | 83863 | 518252 | 503662 |
| | 29 | Kharar | | 17900 | | | | | 41000 | 51570 | 270197 | 33096 | | | 41000 | | 352197 | 84688 | 438863 | 454763 |
| | 30 | Kharagpur | 248600 | 1106500 | | | | | 451400 | 451400 | | | 2010000 | | 734000 | | 3185400 | 451400 | 3636800 | 4991900 |
| | 31 | Contai | | 77700 | | | | | 112300 | 144800 | 1359473 | 139667 | | | 173000 | | 1704773 | 233467 | 1388240 | 2069940 |
| | 32 | Jhargram | | 57300 | | | | | 183996 | 80100 | 746481 | 348435 | | | 130300 | | 1060757 | 428535 | 1489292 | 1546492 |
| | 33 | Haldia NAA | | 140400 | | | | | 33300 | 194314 | 1505189 | 119247 | 2510000 | 625000 | | | 4100489 | 938581 | 5039050 | 5179450 |
| | 34 | Egra | | 44800 | | | | | | | 250000 | | | | | | 250000 | 0 | 250000 | 294800 |
| | | Sub Total | 2103500 | 9952600 | 5734500 | 301000 | 1599000 | 250000 | 9103000 | 7410671 | 24688700 | 2951070 | 6103000 | 1025000 | 4631800 | 0 | 461225000 | 11641741 | 57784341 | 75854341 |

| District | Sl. No. | Urban Local Body | BUS | Dev. of areas | ILCS (State share) | Spot source of water | IDSMT | | NRY | | | | | | UBSP | | Total | | | Grand Total |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | | | | | | SUME | | SUWE | | SHASU | | | | | | | |
| | | | | | | | Central share | State share | Central share | State share | Central share | State share | Central share | State share | Central share | State share | Central share | State share | Total | |
| (1) | (2) | (3) | (4) | (5) | (7) | (8) | (9) | (10) | (11) | (12) | (13) | (14) | (15) | (16) | (17) | (18) | (19) | (20) | (21) | (22) |
| Hoogli | 35 | Hugli-chinsurah | | | | | | | 404700 | 404700 | | | | | | | 404700 | 404700 | 809400 | 809400 |
| | 36 | Bansberia | | | | | | | 613750 | 329500 | 1924344 | 302017 | | | | | 2538094 | 631517 | 3169611 | 3169611 |
| | 37 | Serampur | | | | | | | 382392 | 469200 | | | | | | | 882392 | 469200 | 1351592 | 1351592 |
| | 38 | Badyabati | | | | | | | 502518 | 408759 | 1284028 | 196919 | | | | | 1786546 | 605678 | 239224 | 239224 |
| | 39 | Champdany | | | | | | | 246200 | 246200 | 722486 | 248443 | | | | | 968686 | 494643 | 1463329 | 146329 |
| | 40 | Bhadreswar | | | | | | | 290400 | 247900 | 1107549 | 174416 | | | | | 1397949 | 422316 | 1820266 | 1820266 |
| | 41 | Rishra | | | | | | | 361900 | 319400 | 571897 | 295373 | | | | | 933797 | 614773 | 1548570 | 1548570 |
| | 42 | Konnagar | | | | | | | 255700 | 217200 | 974922 | 192961 | | | | | 1230622 | 410161 | 1640783 | 1640783 |
| | 43 | Uttarpara-Kotrung | | | | | | | 257400 | 257400 | 1565806 | 291577 | | | | | 1823206 | 548977 | 2372183 | 2372183 |
| | 44 | Arambagh | 73300 | | | | | 100000 | 379940 | 110700 | 703285 | 116058 | | | | | 1083225 | 1226758 | 2309983 | 2383283 |
| | 45 | Tarakeswar | 35400 | | | | | | 53500 | 53500 | 626055 | 54916 | | | | | 679555 | 108416 | 787971 | 823371 |
| | 46 | Chandernagar MC | | | | | | | 329600 | 329600 | | | 800000 | 200000 | | | 1129600 | 529600 | 1859200 | 1859200 |
| Howrah | 47 | Howrah MC | | | | | | | 241100 | 2411000 | | | 300000 | 100000 | | | 2711000 | 2511000 | 5222000 | 5222000 |
| | 48 | Bally | | | | | | | 363000 | 336000 | | | | | | | 336000 | 336000 | 672000 | 672000 |
| | 49 | Uluberia | | | | | | | 387000 | 287993 | | | | | | | 387000 | 287993 | 674993 | 674993 |
| 24-Parganas (N) | 50 | Kanchrapara | | | | | | | 286000 | 286000 | 521823 | 374668 | | | | | 807823 | 660668 | 1468491 | 1468491 |
| | 51 | Halisahar | | | | | | | 672881 | 496753 | 1385194 | 396921 | | | | | 2058075 | 893674 | 2951749 | 2951749 |
| | 52 | Naihati | | | | | | | 952634 | 678463 | | | 300000 | 500000 | | | 3952634 | 1178463 | 5131097 | 5131097 |
| | 53 | Bhatpara | | | | | | | 840000 | 840000 | | | | | | | 840000 | 840000 | 1680000 | 1680000 |
| | 54 | Garulia | | | | | | | 183800 | 183800 | 1190236 | 243701 | | | | | 1374036 | 427501 | 1801537 | 1801537 |
| | 55 | North Barrackpore | | | | | | | 263300 | 262300 | 2082197 | 376223 | | | | | 2345497 | 639523 | 298523 | 2985020 |
| | 56 | Barrackpore | | | | | | | 371200 | 371200 | | | | | | | 371200 | 371200 | 742400 | 742400 |
| | 57 | Titagarh | | | | | | | 336700 | 336700 | | | | | | | 336700 | 338700 | 673400 | 673400 |
| | 58 | Khardah | | | | | | | 267800 | 279962 | 135901 | 263775 | | | | | 162801 | 543737 | 2170538 | 2170538 |
| | 59 | Panihati | | | | | | | 662600 | 662600 | | | 1600000 | 400000 | | | 2262600 | 1062600 | 3325200 | 3325200 |
| | 60 | Kamarhati | | | | | | | 1151800 | 756800 | | | | | | | 1151800 | 756800 | 1908600 | 1908600 |
| | 61 | Baranagar | | | | | | | 548600 | 548600 | | | 6000000 | 468000 | | | 6548600 | 1016600 | 7565200 | 7565200 |
| | 62 | North Dum Dum | | | | | | | 485500 | 310500 | 1139754 | 374158 | | | | | 1625254 | 684658 | 2309912 | 2309912 |
| | 63 | South Dum Dum | | | | | | | 741700 | 741700 | | | | | | | 741700 | 741700 | 1483400 | 1483400 |
| | 64 | Dum Dum | | | | | | | 108200 | 108200 | 223835 | 150834 | | | | | 332035 | 259034 | 591069 | 591089 |
| | 65 | Bongaon | 115500 | 149700 | | | | | 591305 | 424240 | 1078375 | 325223 | | | 219600 | | 1889280 | 749463 | 2638743 | 2908943 |
| | 66 | Barasat | 44700 | 59070 | | | | | 585193 | 271700 | 1013041 | 313057 | | | | | 1578234 | 584757 | 2162991 | 2162991 |
| | 67 | Gobardanga | | 69700 | 48310 | | | | 294789 | 118600 | 558467 | 129861 | 225000 | | 90250 | | 1168506 | 248461 | 1416967 | 1519667 |
| | 68 | Baduria | 133900 | 173700 | | | | | 335190 | 142200 | 341294 | 110884 | | | 90475 | | 766959 | 253084 | 1020043 | 1138243 |
| | 69 | Basirhat | | 52900 | | | | | 669137 | 479419 | 1233656 | 373950 | | | 250750 | | 2153543 | 853369 | 3006912 | 33145120 |
| | 70 | Taki | | | | | | | 224573 | 108000 | 679229 | 98215 | | | 68600 | | 972402 | 206215 | 1178617 | 1231517 |
| | 71 | New Barrackpore | | | | | | | 398638 | 244816 | 361789 | 220817 | | | | | 1360407 | 465133 | 1825540 | 1825540 |
| | 72 | Ashokenagar-Kalyangarh | 91200 | 118300 | | | | | 386860 | 177700 | 834759 | 187190 | | | 153660 | | 1375269 | 364390 | 1740159 | 19436590 |
| | 73 | Habra | 123000 | 159500 | | | | | 379800 | 320800 | 1265969 | 351208 | | | 232375 | | 1898144 | 671508 | 2589652 | 2852152 |
| | 74 | Madhyamgram | | | | | | | | | | | | | | | 0 | 0 | 0 | 0 |
| | | | 508300 | 890400 | 48310 | 0 | 0 | 100000 | 19430000 | 15580605 | 25369171 | 6162865 | 11925000 | 1668000 | 1105700 | 0 | 57829871 | 24411470 | 82241341 | 83688541 |

| District | Sl. No. | Urban Local Body | ELS | Dev. of areas | ILCS (State share) | Spot source of water | IDSMT Central share | IDSMT State share | NRY SUME Central share | NRY SUME State share | NRY SUWE Central share | NRY SUWE State share | SHASU Central share | SHASU State share | UBSP Central share | UBSP State share | Total Central share | Total State share | Total | Grand Total |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| (1) | (2) | (3) | (4) | (5) | (7) | (8) | (9) | (10) | (11) | (12) | (13) | (14) | (15) | (16) | (17) | (18) | (19) | (20) | (21) | (22) |
| 24-Parganas (S) | 75 | Budge Budge | | | | | | | 214700 | 214700 | 612853 | 326789 | | | | | 827553 | 541469 | 1369022 | 1369022 |
| | 76 | Rajpur | | | | | | | 142100 | 142100 | 617284 | 204302 | | | | | 759384 | 348402 | 1105786 | 1105786 |
| | 77 | Baruipur | | | | | | | 84700 | 84700 | 374438 | 122012 | | | | | 459138 | 206712 | 666850 | 666850 |
| | 78 | Jaynagar-Majilpur | | 35000 | | | | | 252800 | 52800 | 313917 | 88404 | | | | | 566717 | 141204 | 707921 | 742921 |
| | 79 | Diamond Harbour | | 42900 | | | | | 304700 | 87200 | 366608 | 115343 | | | | | 671308 | 202543 | 873851 | 916751 |
| Malda | 80 | Krishnagar | 162200 | 210300 | | | 500000 | 500000 | 417344 | 460528 | 1052072 | 148352 | 600000 | 200000 | 173350 | | 2742766 | 1308880 | 4051646 | 4424146 |
| | 81 | Nabadwip | 180300 | 802300 | 2995750 | | | | 502940 | 512049 | | | 3200000 | 400000 | 303975 | | 4006915 | 912049 | 4918964 | 8897314 |
| | 82 | Santipur | 137100 | 177800 | | | | | 418416 | 311700 | 1266768 | 202872 | | | 231175 | | 1916359 | 514572 | 2430931 | 2745831 |
| | 83 | Ranaghat | | 125000 | | | | | 368600 | 219600 | 1467255 | 183485 | | | 162575 | | 1998430 | 403085 | 2401515 | 2526615 |
| | 84 | Birnagar | | 32000 | 578000 | | | | 69900 | 57400 | 492559 | 47426 | | | 40600 | | 603059 | 104826 | 707885 | 1315885 |
| | 85 | Chakdah | 98000 | 127100 | | | | | 161700 | 161700 | 1133638 | 689060 | | | 166200 | | 1460578 | 850760 | 2311298 | 2536398 |
| | 86 | Kalyani NAA | | | | | | | 104500 | 104500 | 1110512 | 58942 | | | | | 1215012 | 163442 | 1378454 | 1378454 |
| | 87 | Gayeshpur NAA | | | | | | | 113600 | 113600 | 1029096 | 113778 | | | | | 1142696 | 227378 | 1370074 | 1370074 |
| Murshidabad | 88 | Taherpur | | 35400 | | | | | | | 250000 | | | | | | 250000 | 0 | 250000 | 2855400 |
| | 89 | Baharampore | | 199100 | | | | | 302200 | 302200 | 2419765 | 61215 | | | | | 2721985 | 383415 | 3085380 | 3284480 |
| | 90 | Murshidabad | | 45700 | | | | | 269500 | 69500 | 606389 | 49875 | | | | | 875889 | 119375 | 995244 | 1040944 |
| | 91 | Jiaganj-Azimganj | | 70100 | | | | | 106500 | 106500 | 541700 | 22180 | | | | | 848300 | 128880 | 776880 | 848980 |
| | 92 | Kandi | | 70000 | | | | | 106000 | 108000 | 685600 | 22085 | | | | | 791800 | 128085 | 919885 | 989885 |
| | 93 | Jangipur | | 93800 | 459250 | | | | 142500 | 142500 | 1150866 | 79665 | | | | | 1293386 | 222185 | 1515531 | 2088581 |
| | 94 | Dhulian | | 54500 | | | | | 207900 | 97400 | 557400 | 57270 | | | | | 785300 | 154670 | 919970 | 974470 |
| | 95 | Beldanga | | 33800 | | | | | 151400 | 83552 | 468300 | 35685 | | | | | 619700 | 119237 | 738937 | 7727737 |
| Jalpaiguri | 96 | Jalpaiguri | 103000 | 1500000 | | | 300000 | | 174500 | 174500 | 1072905 | 274398 | 45000 | | 301200 | | 2298605 | 4488898 | 2747503 | 4349503 |
| | 97 | Alipurduar | 500000 | 800000 | | 700000 | | | 4128100 | 2128100 | 2773922 | 2586054 | | | 221200 | | 7123222 | 471454154 | 11837376 | 13837376 |
| | 98 | Mal | | 32100 | | | | | 42400 | 42400 | 449373 | 64508 | | | 73200 | | 564973 | 106908 | 671831 | 703981 |
| Malda | 99 | English Bazar | 174200 | 775500 | | | | | 263600 | 263600 | | | 600000 | 200000 | 514500 | | 1377100 | 462600 | 1839700 | 2789400 |
| | 100 | Old Malda | | 18400 | | | | | 121400 | 21400 | 1222000 | 30815 | | | 41900 | | 1385300 | 52215 | 143715 | 1459915 |
| Darjeeling | 101 | Darjeeling | 95200 | 123400 | | | | 600000 | 529610 | 357472 | 2202900 | 113540 | | | 281000 | | 3013510 | 1071012 | 4084522 | 4308122 |
| | 102 | Kurseong | 29800 | 38600 | | | 1000000 | | 86900 | 111040 | 857200 | 12180 | | | 87700 | | 2031800 | 123220 | 21550220 | 2223430 |
| | 103 | Kalimpong | 47700 | 61900 | | | | | 136300 | 175017 | 1527200 | 63130 | | | 140900 | | 1804300 | 2328147 | 204247 | 2152047 |
| | 104 | Siliguri | 855100 | 3000100 | 398500 | | | | 119400 | 1001900 | | | 400000 | 100000 | 753300 | | 5872600 | 2001900 | 784500 | 12128100 |
| | 105 | Mirik NAA | 9200 | 111900 | | | | | 53890 | 26100 | 444700 | 56400 | | | 28200 | | 526790 | 82500 | 609290 | 730390 |
| Uttar Dinajpur | 106 | Gangarampur | | 79400 | | | | | | | 250000 | | | | | | 250000 | 0 | 250000 | 329400 |
| | 107 | Balurghat | 172900 | 769600 | | | | | 333600 | 333600 | | | | | 610700 | | 944300 | 333600 | 1277900 | 2220400 |
| Dakshin dinajpur | 108 | Raiganj | 99700 | 129310 | | | | | 192400 | 192400 | 991879 | 333783 | | | 294410 | | 1478879 | 528163 | 2004842 | 2233842 |
| | 109 | Islampur | | 56800 | | | | | 139000 | 115500 | 432594 | 141133 | | | 128810 | | 700194 | 258833 | 956827 | 1013627 |
| | 110 | Kaliyaganj | | 63800 | | | | | 165100 | 135500 | 205127 | 414324 | | | 145410 | | 515527 | 549824 | 1066351 | 112915 |
| Kooch Behar | 111 | Koch Behar | 102700 | 300000 | | | | | 366300 | 388300 | 3431576 | 286942 | | | 198075 | | 3997851 | 855142 | 4852993 | 5055633 |
| | 112 | Dinhata | | 31200 | 110750 | | | | 106700 | 106700 | 890400 | 80435 | | | 40425 | | 1052025 | 187135 | 1239160 | 1381110 |
| | 113 | Mathabhanga | | 23700 | | | | | 83100 | 83100 | 829351 | 74662 | | | 30400 | | 1002371 | 157762 | 1160133 | 1183833 |
| | 114 | Mekliganj | | 9800 | | | | | 36250 | 36250 | 518794 | 54222 | | | 14000 | | 578984 | 90472 | 689456 | 679256 |
| | 115 | Tufanganj | | 200000 | | | | | 98807 | 98807 | 789916 | 87040 | | | 41160 | | 1063558 | 185847 | 1249103 | 1449403 |
| | 116 | Haldibari | | 15200 | 129600 | | | | 42200 | 42300 | 873333 | 113084 | | | 19775 | | 935308 | 155284 | 1090592 | 1236292 |
| Purulia | 117 | Purulia | 122100 | 400000 | 194250 | | | | 561300 | 561300 | 3684279 | 367756 | 450000 | | 305910 | | 5162879 | 929056 | 6091935 | 6608285 |
| | 118 | Jhalda | | 28310 | 169250 | | | | 112308 | 112308 | 722185 | 94243 | | | 36650 | | 946435 | 208549 | 1152984 | 1350434 |
| | 119 | Raghunathpur | | 33400 | | | | | 132603 | 132603 | 665494 | 117111 | | | 43410 | | 809694 | 249714 | 1059408 | 1032308 |
| | | Sub-total | 2888300 | 10757000 | 5033250 | 700000 | 1800000 | 1100000 | 11049224 | 10049224 | 41347128 | 7994460 | 9300000 | 1800000 | 5429750 | 0 | 71771878 | 20043834 | 32715562 | 112094012 |
| | | Grand-total | 5500000 | 21600000 | 10816250 | 1010000 | 3300000 | 2350000 | 12430000 | 33040000 | 91412909 | 17113395 | 37327000 | 4490000 | 11167250 | 0 | 175724249 | 56996695 | 232721144 | 271837381 |

[11-50 — 12-00 P.M.]

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সি. এম. ডি.-এর এলাকাভুক্ত পৌরসভার আর্থিক সাহায্যের অনুপাতের হার আর যেগুলো নন সি. এম. ডি. এ. এলাকা তার আর্থিক সাহায্যের আনুপাতিক হারের তারতম্য আছে, এটা শোধরাবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যকে জানাই যে, সাধারণভাবে সি এম ডি এ এবং নন সি এম ডি এ এলাকাগুলিতে দুভাগে অর্থ বরাদ্দ করা হয়ে থাকে। এলাকার ভিত্তিতে এবং জনসংখ্যার ভিত্তিতে সি এম ডি এ এলাকাতে বিভিন্ন ধরনের কেন্দ্রীয় এবং বিশ্ব ব্যাংকের আর্থিক সাহায্য নিয়ে প্রকল্প করা হয়ে থাকে। আর নন সি এম ডি এ এলাকাতে পৌর দপ্তর পরিকল্পিত বাজেটের থেকে অর্থ বরাদ্দ করা হয়ে থাকে। সি এম ডি এ এবং নন সি এম ডি এ এলাকায় আর্থিক অনুদানের ক্ষেত্রে কিছু পার্থক্য আছে। এটা ঠিকই যে আমরা ইদানিং লক্ষ্য করছি যে, নন সি এম ডি এ এলাকাতেও জনসংখ্যা বাড়ছে। সি এম ডি এ এলাকাতে মেগাসিস প্রোজেক্ট তৈরি করা হয়েছে ১৬ কোটি টাকার এবং সেই সাথে সাথে আমরা নন সি এম ডি এ এলাকাতেও ১ হাজার ১১৫ কোটি টাকার প্রকল্প হাতে নিয়েছি। আশা করি আগামি বছর থেকে এই যে তারতম্য এটা খানিকটা দূর করতে পারবে এবং নতুন প্রকল্প কার্যকর করতে পারব।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় মন্ত্রীকে ধন্যবাদ তার এই নতুন প্রকল্প নন সি এম ডি এ এলাকাতে গ্রহণ করার জন্য এবং সেই সাথে একটি প্রশ্নও করছি যে, কান্দিতে পৌরসভার আই ডি এস এম টি প্রকল্পের অন্তর্ভুক্ত করার কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমরা ইতিমধ্যে ৩৬টি শহরকে আই ডি এস এম টির অন্তর্ভুক্ত করেছি এবং এই বছরে ৯টি শহরকে আই ডি এস এম টির অন্তর্ভুক্ত করতে পেরেছি। কয়েকদিন আগেই কেন্দ্রীয় সরকারের অনুমোদন পেয়েছি। কান্দিটা এই প্রকল্পের আওতায় এই মুহূর্তে আনতি পারছি না, তবে ভবিষ্যতে আই ডি এস এম টির অন্তর্ভুক্ত করার সুযোগ সম্ভাবনা থাকলে সেই সময়ে মাননীয় প্রস্তাব বিবেচনার মধ্যে থাকবে।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কান্দি, বোলপুর, রামপুরহাট এবং জঙ্গীপুর পৌরসভাগুলোতে যে টাকা দিচ্ছেন তার ইউটিলাইজেশন সার্টিফিকেট বা হিসাব কেতাব আপনি পেয়েছেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** এটা ঠিকই যে পৌরসভাগুলোকে অর্থ দেওয়ার জন্য তাদের কাছ থেকে ইউটিলাইজেশন সার্টিফিকেট ঠিক সময়মতো আমরা পাই না। যে প্রত্যয়ণপত্র তাদের সরকারের কাছে দেওয়ার কথা, তারা সেটা দেয়না বলে, অর্থ প্রদান করতে বিলম্ব ঘটে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় প্রথম প্রশ্নের উত্তরটাতে কোন মিউনিসি-পালিটিকে কত টাকা দেওয়া হয়েছে, তার হিসাব দিয়েছেন। বিভিন্ন প্রশ্নের উত্তরে আপনি

এবং এর আগে বুদ্ধদেববাবুও বলেছিলেন অনেক মিউনিসিপ্যালিটি ইউটিলাইজেশন সার্টিফিকেট দিচ্ছে না। বিভিন্ন মিউনিসিপালিটি উন্নয়ন খাতে টাকা নিচ্ছেন, কিন্তু ইউটিলাইজেশন সার্টিফিকেট দিচ্ছে না, তাদের ক্ষেত্রে আপনি পরবর্তীকালে কোনও বিধি-নিষেধ বা শর্ত আরোপ করছেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** এটা ঠিকই ইউটিলাইজেশন সার্টিফিকেট সময়মতো আমরা না পেলে টাকা সময়মতো দেওয়া যায় না। তবে আমরা চেষ্টা করি তাদের উপর চাপ সৃষ্টি করতে, যাতে তাড়াতাড়ি ইউটিলাইজেশন সার্টিফিকেট দিয়ে দেয়। তবে রাজনৈতিক কারণে টাকা না দেওয়ার কোনও নীতি আমাদের নেই। আমরা তাড়াতাড়ি ইউটিলাইজেশন সার্টিফিকেট পাওয়ার চেষ্টা করি এবং তাড়াতাড়ি টাকা দেওয়ারও চেষ্টা করি।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয় বলবেন কি, দার্জিলিং পার্বত্য পরিষদের অন্তর্ভুক্ত তিনটি মিউনিসিপালিটি এবং একটা নোটিফায়েড এরিয়াকে আই. ডি. এস. এম. টি.-র আওতায় নিয়ে আসা হয়েছে? কোন কোন শহরগুলিকে আই. ডি. এস. এম. টি-র টাকা দেওয়া হয়েছে এবং কোন কোন শহরগুলিকে আগামি দিনে টাকা দেওয়া হবে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনা এটা অন্তর্ভুক্ত করা হয়েছিল এবং তাদের কাজ শেষ হয়ে গেছে এবং অষ্টম পরিকল্পনায় প্রথম দিকে কার্শিয়াঙকে অন্তর্ভুক্ত করেছি এবং কার্শিয়াঙে দ্রুত কাজ চলছে এবং অষ্টম পরিকল্পনাতেই আমরা মিরিককে অন্তর্ভুক্ত করেছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** আগে যিনি এই দপ্তরের মন্ত্রী ছিলেন, তার রাষ্ট্রমন্ত্রী হিসাবে আপনি কাজ করেছেন। এখন অসীমবাবু নগর উন্নয়ন ব্যাপারটা দেখছেন এবং আপনি পৌর ব্যাপারটা দেখছেন। আগে একই সঙ্গে একজনের হাতে দুটি দপ্তর থাকার ফলে কাজের যে সুবিধা হত, এখন সেটা দুজনের হাতে যাওয়াতে কাজের কি কোনও অসুবিধা হচ্ছে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** সামগ্রিক বিষয়টাই পৌর দপ্তরের অধীনে। সি. এম. ডি. এ পৌরসভা এলাকার উন্নয়ন কর্মসূচি সি. এম. ডি. এ-র অধীনে কার্যকর হয়। অসীমবাবু সি. এম. ডি. এ-র চেয়ারম্যান এবং আমি ভাইস-চেয়ারম্যান। এই ব্যাপারে কোনও অসুবিধা নেই।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন নন-সি.এম.ডি.এ অনেকগুলি পৌরসভাকে মেগাসিটির আওতায় আনা হচ্ছে। কতগুলি পৌরসভা এর আওতায় আছে এবং সেই পৌরসভাগুলির নাম কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** নন-সি.এম.ডি.এ এলাকার পৌরসভাগুলিকে মেগাসিটির আওতায় আনা হয়েছে এই কথা আমি বলিনি। নন-মিউনিসিপাল আরবান ইউনিট যে শহরগুলিতে আছে সেখানে মেগাসিটির ধাঁচে আমরা একটা আরবান স্ট্রাটেজি করেছি ১,১১৫ কোটি টাকার। এটা আমরা প্ল্যানিং কমিশনের কাছে পাঠিয়েওছি। এখানে কেন্দ্রীয় সরকার ২৫ ভাগ টাকা দেবে, রাজ্য সরকার ২৫ ভাগ টাকা দেবে এবং বিভিন্ন অর্থকরী সংস্থার কাছ থেকে ৫০ ভাগ টাকা নেওয়া হবে।

[12-00 — 12-10 P.M.]

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বোলপুর মিউনিসিপ্যালিটিতে ডাইভারশন অব ফান্ড এই রকম একটা অভিযোগ সেখান থেকে উঠেছে, কারণ এখন সাত জন বামফ্রন্টের এবং সাত জন কংগ্রেসের কমিশনার, সেখানে টশ্ করে কংগ্রেস ক্ষমতায় রয়েছে। ডাইভারশন ফান্ডস্ এর অভিযোগ সাত জন লেফ্ট ফ্রন্ট কমিশনার আপনার কাছে অভিযোগ করেছিল যে ডাইভারশন অব ফান্ড.হয়েছে। সেই পরিপ্রেক্ষিতে আপনি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী অশোক ভট্টাচার্যঃ** এই রকম একটা অভিযোগ এসেছে। অভিযোগ আমাদের ডিরেক্টর অব লোকাল বডিজ-এর পক্ষ থেকে পরীক্ষা-নিরীক্ষা করে দেখা হচ্ছে।

**শ্রী অজয় দেঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন মেগাসিটি ধাঁচের একটা পরিকল্পনা নিয়েছেন তার সংখ্যা ৭৯টি। এই পরিকল্পনার জন্য কেন্দ্রীয় সরকার ২৫ ভাগ এবং রাজ্য সরকার ২৫ ভাগ দেবে এবং বাকি ৫০ ভাগ বিভিন্ন অর্থকরি সংস্থার কাছ থেকে নেওয়া হবে। আমি জানতে চাইছি, এই অর্থকরি সংস্থার মধ্যে কি পিয়ারলেস আছে?

**শ্রী অশোক ভট্টাচার্যঃ** অর্থকরি ব্যবস্থা বলতে হাডকো, এল. আই. সি., প্রভৃতি সংস্থাকেই বোঝায়।

**শ্রী অজয় দেঃ** আমি জানতে চাইছি পিয়ারলেস আছে কিনা?

**শ্রী অশোক ভট্টাচার্যঃ** অর্থকরি সংস্থাগুলোর মধ্যে সাধারণত এল.আই.সি., হাডকো, এই সব সংস্থাই পড়ে।

**ডাঃ মোতাহার হোসেনঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে টাকা বরাদ্দ হয়েছে, তার ভিত্তিটা কি, জনসংখ্যার ভিত্তিতে হয় কি, জনসংখ্যার ভিত্তি হলে এই রকম ডিসপ্যারিটি কেন হচ্ছে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** ভিত্তিটা অবশ্যই জনসংখ্যা। কোনও কোনও ক্ষেত্রে সঠিকভাবে অর্থ সদ্ব্যবহারেরা সার্টিফিকেট না পেলে সেই ক্ষেত্রে অনেক মিউনিসিপ্যালিটির টাকা পেতে দেরি হয়। সঠিভাবে সার্টিফিকেট জমা দিলে নুতন ভাবে তারা আরও বেশি অর্থ পেতে পারে।

**শ্রী শৈলজাকুমার দাসঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সামনে মে মাসে এই রাজ্যের ২৭টি পৌরসভার নির্বাচন করবার ব্যবস্থা করেছেন। এই নির্বাচনগুলো কি এই রাজ্যের নির্বাচন কমিশনের নির্দেশ অনুযায়ী হচ্ছে না, রাজ্য সরকার যেমন নির্বাচন করতেন, সেইভাবে রাজ্য সরকার নির্বাচন করবে?

**শ্রী অশোক ভট্টাচার্যঃ** আগামি মে মাসে ১৬টি পৌরসভা এবং দুটি কর্পোরেশনের কমিশনার এর নির্বাচন হচ্ছে। ৩১শে মে'র মধ্যে নির্বাচন করলে বর্তমান যে আইন আছে, সেই আইন অনুযায়ী নির্বাচন হবে। নতুন আইনে করতে হলে ১লা জুন থেকে সেটা করতে হবে।

## Starred Questions
### ( to which written answers were laid on the Table )

### নদীজল উত্তোলন প্রকল্প

*১৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৯) **শ্রী সুকুমার দাস ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) চাষাবাদের জন্য নদীজল উত্তোলন প্রকল্পের কোনও নূতন কর্মসূচি ক্ষুদ্রসেচ দপ্তর গ্রহণ করেছেন কি না ;

(খ) করলে, তার রূপরেখা কি এবং উক্ত কার্যক্রম কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায় ; এবং

(গ) মহিষাদল, সুতাহাটা ও তমলুক এলাকায় রূপনারায়ণ নদের জল উত্তোলনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) মোট ২৩২টি নদী জলোত্তলন সেচ প্রকল্প গ্রহণ করা হয়েছে। এই প্রকল্পগুলির ১৫টির কাজ শেষ হয়েছে ও ৩৭টির কাজ চলছে। আরও ১২টির কাজ এই আর্থিক বছরেই শুরু হবে।

(গ) বর্তমানে কোনও পরিকল্পনা নেই।

### ধুলিয়ান রেগুলেটেড মার্কেট

*১৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮০) **শ্রী তোয়াব আলি ঃ** কৃষি (কৃষি বিপনন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ধূলিয়ান রেগুলেটেড মার্কেটে কত জন কর্মচারী নিযুক্ত হয়েছেন ; এবং

(খ) কি পদ্ধতিতে উক্ত কর্মচারী নিয়োগ করা হয়েছে?

**কৃষি (কৃষি বিপনন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নিয়ন্ত্রিত বাজার সমিতি এলাকায় গঠনমূলক কর্মসূচি রূপায়নের জন্য আয়ের পথ সুগম করার উদ্দেশ্যে কিছু অনিয়মিত সাহায্যকারি হাত বিভিন্ন বাজার সমিতি নেয়। কর্মচারি বলতে যা বোঝায়, মাত্র কিছুদিন আগে গঠিত ধুলিয়ান বাজার সমিতিতে সে রকম কিছু নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### বিনা বিচারে আটক রাজনৈতিক বন্দি

*১৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৯২৪) **শ্রী মানিক ভৌমিক ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের জেলখানাগুলিতে বিনা বিচারে আটক রাজনৈতিক বন্দি আছে কি না ;

(খ) থাকলে, তার সংখ্যা কত ; এবং

(গ) রাজ্যে জেলখানাগুলিতে বর্তমানে প্রাণদণ্ডে দণ্ডিত কত জন বন্দি আছে?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের জেলখানাগুলিতে বিনা বিচারে আটক কোনও রাজনৈতিক বন্দি নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) রাজ্যের জেলখানাগুলিতে প্রাণদণ্ডে দণ্ডিত মোট নয় জন (৯) বন্দি আছেন।

### কল্যাণী নোটিফায়েড এলাকার নির্বাচন

*১৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৯) **শ্রী সুভাষ বসু ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার কল্যাণী নোটিফায়েড এলাকার নির্বাচন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, ঐ নির্বাচন কবে নাগাদ হবে বলে আশা করা যায় ?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বঙ্গীয় পৌর আইন, ১৯৩২-এ প্রজ্ঞাপিত এলাকায় নির্বাচনের ব্যবস্থা নেই। কাজেই ঐ বিষয়ে কোনও পরিকল্পনা গ্রহণের প্রশ্ন আসে না।

(খ) প্রশ্ন ওঠে না।

### সরকারি উদ্যোগে ফিল্ম নির্মাণ

*১৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৬১৭) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৭ সাল থেকে ১৯৯৩ সালের ডিসেম্বর পর্যন্ত রাজ্য সরকারের উদ্যোগে কতগুলি ফিল্ম নির্মিত হয়েছে ; এবং

(খ) এর জন্য কত টাকা খরচ হয়েছে?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৭ সাল থেকে ১৯৯৩ সালের ডিসেম্বর পর্যন্ত ২৪০টি চলচ্চিত্র নির্মিত হয়েছে।

(খ) এর জন্য ৩,৫০,৬৮,৫৭২ টাকা ৪৯ পয়সা খরচ হয়েছে।

**নোটিফায়েড বীজ পরীক্ষাগার**

*১৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬০) **শ্রী আবু আয়েশ মণ্ডল :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে নোটিফায়েড বীজ পরীক্ষাগারের মোট সংখ্যা কত ; এবং

(খ) পরীক্ষাগারগুলি কোথায় কোথায় অবস্থিত ?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) তিনটি।

(খ) পরীক্ষাগারগুলি নিম্নলিখিত স্থানে অবস্থিত।

(১) বীজ পরীক্ষাগার, টালিগঞ্জ, ২৩৮ নং নেতাজি সুভাষ রোড, কলকাত-৪০।

(২) বীজ পরীক্ষাগার বর্ধমান জেলা কৃষি-খামার, কালনা রোড, পোঃ ও জেলা বর্দ্ধমান।

(৩) বীজ পরীক্ষাগার মালদহ, গৌড় রোড, পোঃ ও জেলা—মালদহ।

**উলুবেড়িয়ার রবীন্দ্র ভবন**

*১৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১১৭) **শ্রী রবীন্দ্র ঘোষ :** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

উলুবেড়িয়ার রবীন্দ্র ভবন সংস্কারের জন্য সরকার কত টাকা মঞ্জুর করেছেন?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

উলুবেড়িয়া রবীন্দ্রভবনের নির্মাণ কাজই এখনও শেষ হয় নি। কাজেই সংস্কারের প্রশ্ন ওঠে না।

**মেদিনীপুর জেলার আর. এল. আই. প্রকল্প**

*১৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯০১।) **শ্রী মানিক ভৌমিক :** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় আর. এল. আই. প্রকল্পের সংখ্যা কত ;

(খ) উহার মধ্যে কয়টি সচল আছে ; এবং

(গ) উক্ত প্রকল্পের মধ্যে বিদ্যুত চালিত আর. এল. আই-এর সংখ্যা কত?

**কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৪২৬টি।

(খ) ৩৯৯টি।

(গ) ৯২টি।

**আই. সি. ডি. এস. প্রকল্প**

*১৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩) **শ্রী শিবপ্রসাদ মালিক :** সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বর্তমানে কতগুলি ব্লকে আই. সি. ডি. এস. প্রকল্প চালু আছে ; এবং

(খ) প্রতিটি ব্লকে সি. ডি. পি. ও. আছে কি না?

**সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(১) ২০০টি।

(২) না।

**মুর্শিদাবাদ জেলাতে দমকল কেন্দ্র স্থাপন**

*১৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮২) **শ্রী তোয়াব আলি :** পৌর বিষয়ক (অগ্নি নির্বাপক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় নতুন কোনও দমকল কেন্দ্র স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি না ;

(খ) থাকলে, তা কোথায় হবে ; এবং

(গ) ঐ কাজ কবে নাগাদ শুরু করা হবে বলে আশা করা যায়?

**জেল বন্দিদের শিক্ষার সুযোগ**

*১৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১) **শ্রী তপন হোড় :** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের জেলাগুলিতে বন্দিদের মাধ্যমিক ও উচ্চ শিক্ষার কি কি সুযোগ আছে ; এবং

(খ) বিভিন্ন জেলে নিরক্ষর বন্দিদের সাক্ষর করার কোনও কর্মসূচি গ্রহণ করা হয়েছে কি না?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, মুর্শিদাবাদ জেলায় দুটি নতুন দমকল কেন্দ্র স্থাপনের পরিকল্পনা সরকারের আছে।

(খ) মুর্শিদাবাদ জেলার অন্তর্গত রঘুনাথগঞ্জ এবং কান্দিতে।

(গ) সরকারি তরফের দমকল কেন্দ্র দুটি স্থাপনের জন্য জমি অধিগ্রহণের চেষ্টা চলছে, জমি পাওয়া গেলে সরকারি অনুমোদন সাপেক্ষে দমকল কেন্দ্র দুটি স্থাপনের নিমিত্ত যত শীঘ্র সম্ভব উদ্যোগ গ্রহণ করা হবে।

(ক) রাজ্যের কেন্দ্রীয় ও জেলা কারাগারগুলিতে সাজাপ্রাপ্ত ও বিচারাধীন আগ্রহী বন্দিদের মাধ্যমিক, উচ্চমাধ্যমিক ও বিশ্ববিদ্যালয় স্তরের পরীক্ষাগুলি ও সরকার অনুমোদিত অন্যান্য পরীক্ষায় বসিবার ব্যবস্থা করা হয়। মহাকারা পরিদর্শকের অনুমতিক্রমে কারা কর্তৃপক্ষ মাধ্যমিক, উচ্চ-মাধ্যমিক ও বিশ্ববিদ্যালয় স্তরে পরীক্ষাগ্রহণকারি সংস্থার সাহায্যে কারাভ্যন্তরেই উক্ত পরীক্ষার ব্যবস্থা করে থাকেন। পরীক্ষার্থী বন্দিরা জেলের গ্রন্থাগারগুলিতে প্রয়োজনমতো পড়াশুনার সুযোগ পায়। এছাড়াও বন্দিদের জন্য আলিপুর কেন্দ্রীয় কারাগারে গত ১৯৮৯ সালে একটি বিদ্যালয় প্রতিষ্ঠিত হয়েছে, সেখানে বর্তমানে অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষাদানের ব্যবস্থা চালু আছে। ওই বিদ্যালয়ে মধ্যশিক্ষা পর্ষদের সকল নিয়মাবলী ও পাঠ্য সূচীর অনুসরণে পাঠ দান করা হয়, যদিও সেটি মধ্যশিক্ষা পর্ষদ কর্তৃক অনুমোদিত নয়। তবে বন্দি ছাত্রদের নিয়মিত ছাত্র হিসাবে সরাসরি মাধ্যমিক পরীক্ষায় বসার সুযোগ দেওয়ার জন্য বিদ্যালয়টিকে সরকার অনুমোদিত মাধ্যমিক বিদ্যালয়ে পরিণত করার জন্য সম্প্রতি ডিরেক্টর স্কুল এডুকেশনের সঙ্গে আলোচনা চালানো হচ্ছে।

(খ) প্রায় পাঁচ বছর ধরে রাজ্যের কারাগারগুলিতে সাক্ষরতা কর্মসূচি চালু আছে। প্রায় সকল জেলেই কর্তব্যরত জেল শিক্ষকদের সহায়তায় বন্দিদের জন্য সাক্ষরতা থেকে প্রাথমিক স্তর পর্যন্ত শিক্ষার ব্যবস্থা করা হয়। বর্তমানে কারাগারগুলিতে বন্দিদের ক্ষেত্রে সাক্ষরতার হার প্রায় ৯০ শতাংশ। উল্লেখ্য যে নিত্য-নতুন সাজাপ্রাপ্ত বন্দির কারা প্রবেশের ফলে কারাগারগুলিকে সম্পূর্ণ সাক্ষর করা সম্ভব হয় না।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournment Motion. The first is from Shri Sudip Bandyopadhyay on the subject of reported arson to the hut of a person at Gajole P.S. of Malda district causing death of his family members. The second is from Shri Ambica Banerjee on the subject of reported molestation of a child at Amherst Street Thana area and the third is from Shri Abdul Mannan on the subject of alleged attack on Shri Tapan Hore, MLA at Ilambazar P.S. area, Birbhum on 12th February, 1994.

The subject matters of the Motions do not warrant Adjournment of the business of the House. The Members may call the attention of the concerned Ministers on the subjects through Calling Attention, Question, Mention, etc.

I therefore, withhold my consent to the Motions. One Member may, however, read out the text of his motion as amended.

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হ'ল—

গত ১২ই ফেব্রুয়ারি '৯৪ বীরভূম জেলার ইলামবার থানা এলাকায় বিধায়ক শ্রী তপন হোড় আক্রান্ত হন। আক্রমণকারিরা শাসক দলের আশ্রয়পুষ্ট বলে এখনও তাদের গ্রেপ্তার করা হয় নি। রাজ্যের পুলিশ প্রশাসনকে অবিলম্বে নিরপেক্ষ ভূমিকা পালন করে সমস্ত স্তরের মানুষের নিরাপত্তার ব্যবস্থা করা এবং গরিষ্ঠ শাসক দলের অত্যাচার প্রতিহত করা হোক।

## CALLING ATTENTION

**Mr. Speaker:** Today I have received two notices of Calling Attention, namely :—

| | | |
|---|---|---|
| 1. Reported death of a mother along with her 3 children at Gazole in Malda district as a hut was set on fire on 12th February, 1994 | : | Shri Sudip Bandyopadhyay, Shri Abdul Mannan, Shri Manik Bhowmik, Shri Tapan Hore, and Dr. Zainal Abedin. |
| 2. Reported death of a boarder of the Rani Rashmani Girls' Students Hostel at Alipur, Calcutta on 21. 2. 94. | : | Shri Ambica Banerjee, Shri Saugata Roy, Shri Birendra Kumar Maitra, Shri Ajoy De, Dr. Manas Bhunia, Shri Deba Prasad Sarkar, and Shri Sibaprasad Malick. |

I have selected the notice of Shri Sudip Bandyopadhyay, Shri Abdul Mannan, Shri Manik Bhowmik, Shri Tapan Hore, Dr. Zainal Abedin on the subject of reported death of a mother along with her 3 children at Gazole in Malda district as a hut was set on fire on 12th February, 1994.

The Minister-in-Charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 1st March, 1994.

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আজকে হাউসে উপস্থিত আছেন।

**মিঃ স্পিকার :** আপনার তো গলা বসে গেছে।

**ডাঃ জয়নাল আবেদিন :** আমি গাজলের ঘটনা দেখতে গিয়েছিলাম। মানুষের কান্না দেখে তাদের সান্ত্বনা দিতে দিতেই আমার গলা বসে গেল। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে বসে আছেন, অথচ আমরা দেখছি মাননীয় সদস্য তপন হোড়কে মেরে সি. পি. এম. মাথা ফাটিয়ে দিল, আমরা তাহলে কোথায় যাব। বিধায়কের মাথা ফাটিয়ে দিল, কোনও প্রতিকার নেই, একজনও ধরা পড়ল না। গাজলের ঘটনার একজনও ধরা পড়ল না। কুমারগঞ্জের ঘটনায় এস. পি. বদলি হয়ে গেল। তারপর মন্ত্রীর আত্মীয়া ছাত্রীকে মেরে ফেলা হ'ল। মহিলাকে নেকেড করে রাস্তায় ঘোরাচ্ছে। এই সব স্যাডিস্টরা রুলিং ফ্রন্টের লোক। কোথায় আছি আমরা, জঙ্গলে আছি। গতবারে রাজ্যসভার ভোটে রুলিং ফ্রন্টের কিছু ভোট চলে গেছিল বলে এবারে ভোটে ত্রাস সৃষ্টির জন্য কি বিধায়কের মাথা ফাটিয়ে শিক্ষা দেওয়া হ'ল? মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন, তিনি এসব সম্বন্ধে আমাদের জানান। তা না হলে আপনি হাউসের কাস্টোডিয়ান, আপনার কাছে আমার প্রশ্ন, আমাদের নিরাপত্তা কোথায়? এ রাজ্যের মুখ্যমন্ত্রীর ঘুমের শিয়াল বিঘ্ন ঘটালে শিয়ালের ফাঁসি হচ্ছে। ইতিহাসে এই নজির নেই—মুখ্যমন্ত্রীর ঘুমের ব্যাঘাতের জন্য শিয়ালের ফাঁসি হয়ে গেল। অথচ মেম্বারের মাথা ফাটিয়ে দিয়েছে, কোনও প্রতিকার নেই। ওর কতটা আঘাত লেগেছে তা আজকে টুপি খুলে দেখতে হবে, বিশেষজ্ঞদের দেখা দরকার ওর মাথা ভাল হয়ে যাবে কিনা। আজকে উনি উন্মাদও হয়ে যেতে পারেন। মুখ্যমন্ত্রী এসমস্ত বিচার করবেন না? মুখ্যমন্ত্রী বলুন, এখানে আলোচনা হোক।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Home (Police) Department will make a statement on the subject of reported lorry accident near Mallick Bazar on 9. 2. 94, causing the death of some persons.

(Attention called by Shri Saugata Roy, Shri Abdul Mannan, Shri Deba Prasad Sarkar and Shri Anjan Chatterjee on the 10th February, 1994).

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in response to the Calling Attention Notice made by Sarbashree Saugata Roy, Debaprasad Sarkar, Abdul Mannan and Anjan Chatterjee, regarding death of seven persons being crushed by a lorry at Mallick Bazar on February 9, 1994.

On the 9th February, 1994, at about 4.00 A.M., one loaded lorry bearing No. WGA 4146 while allegedly speeding along Acharya Jagadish Chandra Bose Road from North to South mounted the eastern side pavement in front of premises No. 184, Acharya Jagadish Chandra Bose Road. It ran over seven persons viz. Malek Kazi of village Ber under PS. Kulti in the district of South 24-Parganas, his wife Karima

Bibi, their four sons Kuddus, Fiddus, Ayub and Kalu and daughter Mefuza Khatoon who were sleeping on the pavement.

All the seven persons sustained severe injuries, and were removed to Calcutta National Medical College & Hospital, where the attending Doctor declared them "brought dead". Another person viz. Momina Bibi sustained injuries.

The driver of the lorry Ramkrishna Roy of Hazaribag was arrested and the lorry seized. The accused driver was produced before the Chief Metropolitan Magistrate, Calcutta, on the same day and he was released on bail till the 23rd February, 1994.

During investigation, the accused driver stated that on the 8th February, 1994, at about 22-00 hours, he had started for Jadavpur C.I.T. market with a load of potatoes from Tarakeswar in the district of Hooghly. He also stated that he felt drowsy owing to the long drive, lost control and mounted the pavement. The vehicle was tested, but no mechanical defect could be detected. Investigation of the case is in progress.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-Charge of the Parliamentary Affairs Department to make a statement on the subject of reported Bus and Minibus strike call in calcutta and many other districts on 11. 12. 1994.

(Attention called by Shri Santasri Chatterjee and Shri Anjan Chatterjee on the 11th February, 1994.

**Shri Prabodh Chandra Sinha :**

Mr. Speaker Sir,

I rise to make a statement on the Call Attention Notice under Rule 198 of the rules of Procedure and Conduct of Business, given by Shri Santasri Chatterjee and Shri Anjan Chatterjee, MLA on 11. 02. 94.

The State Govt. share the view of the Hon'ble Members that the recent hike in prices of petroleum products has very adversely affected the operation of passenger transport and goods transport services.

Taxi operators went on strike on 7th February and some organisations of private bus/minibus operators had observed a strike on 11th February to express their resentment against the decision of Gov-

ernment of India to raise prices of petroleum products and also demanding increase in fares.

The State Government, in order to maintain passenger transport services, arranged for increased operations by the State Transport Corporation and Calcutta Tramways Co. on that day. CTC, who were operating 125 trams and 85 buses on an average during the week ending on 10. 2. 94, operated 171 trams and 85 buses on 11. 2. 94. CSTC, which operated 612 city buses and 284 Long-distance buses on an average during the week ending on 10. 2. 94, operated 673 city buses and 276 long-distance buses on 11. 2. 94. SBSTC, which operated 230 buses on an average during the week ending on 7. 2. 94, operated 249 buses on 11. 2. 94. NBSTC, which operated 744 buses on an average between 1. 2. 94 and 6. 2. 94, operated normally on 11. 2. 94.

However, in an alternative proposal transport operators have represented to the State Government that the Government of India should be moved for exemption of the passenger transport and goods transport sectors from the purview of the recent hike in prices of petroleum products and in that case, they would not demand increase in fares. This request for exemption for price increase in respect of passenger transport and goods transport sectors has already been taken up with the Union Minister, Surface Transport and the Union Finance Minister by the State Government vide telex message No. 85/MT dated 5. 2. 94. Copies of the telex communication have also been sent to the M.Ps. from West Bengal for taking up the matter with the Government of India, Response from the Government of India is still awaited.

## LAYING OF REPORTS

### The Audited Annual Reports of the Webel Mediatronics Ltd. for the years 1988-89, 1989-90, 1990-91 and 1991-92

**Shri Bidyut Ganguly** : Sir, I beg to lay the Audited Annual Reports of the Webel Mediatronics Limited for the years 1988-89, 1989-90, 1990-91 and 1991-92.

### The Audited Annual Reports of the Webel Telecommunication Industries Ltd. for the years 1991-92 and 1992-93

**Shri Bidyut Ganguly** : Sir, I beg to lay the Annual Reports of the Webel Telecommunication Industries Ltd. for the years 1991-92 and 1992-93.

### The Audited Annual Reports of the Webel Power Electronics Ltd. for the years 1990-91 and 1991-92

**Shri Bidyut Ganguly :** Sir, I beg to lay the Audited Annual Reports of the Webel Power Electronics Ltd. for the years 1990-91 and 1991-92.

### The Audited Annual Reports of the West Bengal Electronics Indsutry Development Corporation Ltd. for the years 1985-86, 1986-87, 1987-88, 1988-89 and 1989-90

**Shri Bidyut Ganguly :** Sir, I beg to lay the Audited Annual Reports of the West Bengal Electronics Indsutry Development Corporation Ltd. for the years 1985-86, 1986-87, 1987-88, 1988-89 and 1989-90.

### The Annual Reports of the Silpabarta Printing Press Ltd. for the years 1985-86

**Shri Bidyut Ganguly :** Sir, I beg to lay the Annual Reports of the Silpabarta Printing Press Ltd. for the years 1985-86.

### The Annual Reports and Accounts of the Greater Calcutta Gas Supply Corporation Ltd. for the years 1991-92 and 1992-93

**Shri Bidyut Ganguly :** Sir, I beg to lay the Annual Reports and Accounts of the Greater Calcutta Gas Supply Corporation Ltd. for the years 1991-92 and 1992-93.

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে ছিলেন, [*****]...

**মিঃ স্পিকার :** ঐ সমস্ত কথা বাদ যাবে।

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, আমরা খুবই উদ্বিগ্ন। এখানে আমাদের নেত' ডাঃ জয়নাল আবেদিন কিছুটা ইঙ্গিত করেছেন যে, এম. এল. এ.-দের উপর আক্রমণ হচ্ছে। এখানে আপনিই আমাদের কর্তা ব্যক্তি, আমাদের রক্ষা করার দায়িত্ব নিয়েছেন। আপনি সবই জানেন। আজকে এখানে রবীনবাবুও আহত হতে পারেন, আমরাও আহত হতে পারি। মাননীয় সদস্য শ্রী তপন হোড় আহত হয়েছেন, আমি কোনও রাজনৈতিক দলের কথা বলছি না, এম. এল. এ. আক্রান্ত হয়েছেন, সেই বিষয়টা যদি এখানে আলোচিত না হয়, আপনি যদি আমাদের অ্যাসিওর না করেন তাহলে আমরা যাই কোথায়? আপনি বার বার আমাদের অসুবিধা দেখেন। এম. এল. এ. হিসাবে আপনাকে বলছি তপনবাবু সাংঘাতিকভাবে ইনজিওর্ড হয়েছেন, কি ধরনের ইঞ্জুরি, শোনা যাচ্ছে ওর মাথাটা কোনওদিন সারবে না, দীর্ঘদিন ট্রিটমেন্ট করাতে

---

Note : * Expunged as ordered by the Chair.

হবে, রাত্রে ঘুম হচ্ছে না। কে মেরেছে, আমি বলতে চাই না, সি. পি. এম., সি. পি. আই.—উনি বলেছেন সি. পি. এম. মেরেছে—কেউ না কেউ আঘাত করেছে। একজন মাননীয় এম. এল. এ. আঘাত পেয়ে মাথায় টুপি দিয়ে আপনার সামনে বসে থাকবেন, আপনি দেখবেন না? দোষীদের শাস্তি দেওয়ার কথা বলবেন না? আমি আপনার প্রশংসা করছি না, কারণ আপনি নিজেই প্রশংসিত। অ্যামং দি ওয়ার্স্ট ইউ আর দি বেস্ট, ঐ যে গরুর রচনার গল্প আছে, সেটা বলছি। একটি ছেলে তার বাবাকে বলে যে 'বাবা আমি প্রাইজ পেয়েছি, বাবা জিজ্ঞাসা করলেন কেন? ছেলেটি উত্তরে বলে যে আজ স্কুলে ইন্সপেক্টার এসেছিলেন, আমাদের জিজ্ঞাসা করেছিলেন গরুর ক'টা পা? আমি বলি ৫টা। বাবা বললেন তাতেই তুই প্রাইজ পেলি? ছেলেটি উত্তরে বলে যে আমি তো ৫টা বলেছি, বাকি সকলে ১২টা-১৩টা বলেছে।

[12-20 — 12-30 P.M.]

গরুর সবচেয়ে কম 'পাঁচটি পা' বলায় যেমন ছেলেটি ফার্স্ট হয়েছিল তেমনি আপনি স্পিকার হিসাবে ফার্স্ট, বাজারে এটাই চলছে। একবার স্পিকার হিসাবে পার্টির উর্ধ্বে উঠে এই যে এম. এল. এ.-রা নি-গৃহীত হচ্ছেন এর প্রতিকারের ব্যাপারে আমাদের অ্যাস্যুওর করুন। যেমন তপন হোড়, আহত হয়ে তিনি টুপি মাথায় দিয়ে এখানে বসে আছেন। উনি আমাদের পার্টির লোক নন। ওকে রবীনবাবু বা মানববাবু মেরেছেন সেটাও বলছি না, কিন্তু সংবাদপত্রের মাধ্যমে জেনেছি, তাকে সি. পি. এম. মেরেছে। এই ব্যাপারে আপনি যদি আমাদের অ্যাস্যুওর না করেন, দায়িত্বটা কে নেবেন? এরজন্য তো পুলিশ কমিশনার তুষার তালুকদার, যিনি মাথার উপর মার্ক্স লেনিনের ছবি টাঙ্গিয়ে বসে থাকেন, তার কাছে যাব না। এই ব্যাপারে আপনার কাছেই যাব, কারণ আপনি আমাদের গাউয়ান। এম. এল. এ. তপন হোড় মার খেলেন—এরজন্য আপনি দায়িত্ব নিন যাতে দোষীরা শাস্তি পায়। আমি অনুরোধ করছি, এই ব্যাপারে কিছু একটা অন্তত বলুন, তা না হলে আমরা শান্তি পাব না। মাননীয় জ্যোতি বসুর ৮৪-৮৫ বছর বয়স হয়ে গেছে তিনি শেয়ালের আওয়াজে তার ঘুম ভেঙ্গে যাচ্ছে, কিন্তু এই ব্যাপারে আপনি কেন কথা বলছেন না? আমি অনুরোধ করছি, শ্রী তপন হোড় সম্বন্ধে অন্তত দুটি কথা বলুন।

**মিঃ স্পিকার ঃ** এখানে কথা হচ্ছে, মেম্বাররা যদি দৃষ্টি আকর্ষণ করেন—তাদের ব্যক্তিগত ব্যাপারেই হোক বা কোনও গুরুত্বপূর্ণ ব্যাপারেই হোক—আমি সেটা গভর্নমেন্টের দৃষ্টিতে আনি। আর নিরাপত্তার ব্যাপারে শুধুমাত্র মেম্বাররা কেন, প্রতিটি নাগরিকের অধিকার আছে সরকারের কাছ থেকে সেটা পাবার। এটা পাবার সকলের সাংবিধানিক অধিকার আছে। এটা পাবার অধিকার শুধু মেম্বারদের নয়। মেম্বাররা কি বিশেষ অধিকার পাবার অধিকারি? তারা তো জনসাধারণেরই প্রতিনিধি। কাজেই নিরাপত্তা যেমন জনগণ আশা করতে পারেন, তেমনি মেম্বাররাও সেটা আশা করতে পারেন সরকারের কাছ থেকে। রাজনৈতিক ব্যাপারে অনেক সময় অনেক ঘটনার সম্মুখীন হতে হয় এবং সেটা জনসাধারণকেও হতে হয়, আবার রাজনৈতিক কর্মীদেরও হতে হয়। এইরকম ক্ষেত্রে মেম্বাররা যদি বিপদে পড়ে কেউ আমার দৃষ্টি আকর্ষণ করেন তাহলে যতদূর সম্ভব আমি করি। আপনি তো প্রায়ই বিপদে পড়েন। এই সেদিন আপনি যখন ফোন করলেন তখন যতদূর সম্ভব করেছি। প্রশ্ন হচ্ছে, এখনও

পর্যন্ত কনসার্ন্ড মেম্বার এই ব্যাপারে কোনওরকম দৃষ্টি আকর্ষণ করেননি। হয়ত তার ব্যক্তিগত ব্যাপারে আছে। তার কি হয়েছে সেটা তো আমার জানার কথা নয়। এই ব্যাপারে মেম্বার দৃষ্টি আকর্ষণ করলে যা ব্যবস্থা নেবার নিতাম। ব্যাপারটা হয়ত পলিটিক্যাল এবং সেটা হয়ত তারা নিজেরাই মিটমাট করবেন। এই ব্যাপারে আপনার এত চিন্তা করবার কি আছে? তিনি প্রয়োজন মনে করলে আমাকে জানাতেন। কাজেই, দেয়ার ইজ নাথিং টু বি কনসার্ন্ড অফ ইউ। লেজিসলেচার পার্টির ব্যাপার হলে তারাই ব্যবস্থা নেবেন এবং সেটা নেগোসিয়েশনের মাধ্যমেও হতে পারে। তবে প্রত্যেক মেম্বারকে গভর্নমেন্টের পক্ষ থেকে নিরাপত্তার গ্যারান্টি দেওয়া উচিত। আমি শুধু পলিটিক্যাল পার্টিদের কাছে বলব, কারও উপর আক্রমণ করা বা কাউকে প্রাণ নাশের হুমকি দেবার অধিকার কারও নেই। এক্ষেত্রে সরকারের কাছ থেকে প্রত্যেক মেম্বারের নিরাপত্তা-র গ্যারান্টি পাবার অধিকার আছে। আমি বিশ্বাস করি, এই ব্যাপারে সরকার উপযুক্ত ব্যবস্থা নেবেন। অনেক সময়ে সরকার পক্ষ থেকে মেম্বারদের সিকিউরিটির ব্যবস্থা করা হয়। এই প্রশ্নটা বিশেষ করে ইলেকশনের সময় আসে।

আপনাদের অনেক মেম্বারের অনেক প্রবলেম হয়েছে আই হ্যাভ টেকেন ইট আপ। এই ঘটনাকে এই ভাবে ইস্যু করলে হবে না। It is a matter of negotiation and discussion. এটা আমি করি না। শুনুন সুব্রতবাবু রবীনবাবু একটা গল্প বলেছিলেন। যখন প্রথম যুক্তফ্রন্ট এসেছিলেন তখন শ্মশানে কংগ্রেস খাতা নিয়ে বসে গিয়েছিল। যেই হরিবোল শোনা যেত তখনই বলা হত কংগ্রেস মরেছে, সি. পি. এম. মেরেছে।

(গোলমাল)

(শ্রী সুব্রত মুখার্জি রোজ টু স্পিক)

(গোলমাল)

গল্পটা বলতে দিন। উনি বললেন যখন প্রথম যুক্তফ্রন্ট এসেছিল তখন কংগ্রেস খাতা নিয়ে শ্মশানে বসেছিল, হরিবোল শুনলেই বলত কংগ্রেস মরেছে, সি. পি. এম. মেরেছে। কারণ কংগ্রেস মড়া দেখলেই নিজেদের বলে চালাত। এখন হচ্ছে কি? শ্মশানে মড়া যাচ্ছে না বলে শিয়াল কুকুর সি. পি. এম. মারছে বলে চালাতে চাইছে।

## MENTION CASES

**শ্রী মানিক ভৌমিক :** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি যে বিষয়ে বলতে চাই, ইতিপূর্বে হাউসে এই ব্যাপারে বলেছি। আমি আর একবার আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা, মেদিনীপুর জেলায় শ্রীরামপুর খেয়া ঘাটে কংসাবতী নদীর উপর একটি ব্রিজের জন্য এলাকার মানুষ দীর্ঘ দিন ধরে দাবি জানিয়ে আসছিল। বর্তমানে সেন্ট্রাল গভর্নমেন্টের সেন্ট্রাল রোড ফান্ড থেকে এই সেতুর জন্য প্রাথমিক কাজকর্ম শুরু করার জন্য ১ কোটি ৯৯ লক্ষ টাকা প্রদান করেছে। তাদের একটা শর্ত আছে যে ১৯৯৫ সালের ৩০শে ডিসেম্বরের মধ্যে এই টাকার কাজ শেষ করতে হবে। সি. আর. এফ. এই সেতুর জন্য টাকা বরাদ্দ করেছে, কিন্তু রাজ্য সরকারের এর জন্য যে ম্যাচিং গ্রান্ট দেওয়ার কথা সেই ম্যাচিং গ্রান্ট দেওয়ার সামর্থ্য এই সরকারের

নেই। স্যার, আপনার মাধ্যমে আমি বলতে চাই সেতু হলে শুধু ময়নার মানুষ উপকৃত হবে তা নয়, সারা পশ্চিমবাংলার সঙ্গে শিল্প নগরী হলদিয়ার সঙ্গে দ্রুত যোগাযোগ স্থাপনের একটা পথ তৈরি হবে। আমি আপনার মাধ্যমে এই দাবি জানাচ্ছি অবিলম্বে ম্যাচিং গ্রান্টের অর্থ বরাদ্দ করে ডিজাইন প্ল্যানিং যেটা ভবানীভবনে আটকে আছে সেটা বার করা হোক এবং পরবর্তীকালে টেন্ডার এবং ল্যান্ড অ্যাকুইজিশন করে কাজ শুরু করার ব্যবস্থা করা হোক। স্যার, এই সেতু হলে মানুষের অনেক উপকার হবে এবং আমাদের এলাকার মানুষের অর্থনৈতিক চেহারা পাল্টে যাবে। যে সমস্ত তৈজসপত্র কলকাতা থেকে রেশনের দোকানে বা মারকেটে আসে সেই জিনিসপত্রে দাম কিলো প্রতি ১০ পয়সা কমে যাবে। তাছাড়া এলাকার মানুষের সঙ্গে মহকুমা হাসপাতালের যোগাযোগ সহজ হবে।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে উল্লেখ করতে চাই। সারা ভারতবর্ষ যখন আই. এম. এফ., বিশ্বব্যাঙ্ক এবং গ্যাট চুক্তি নিয়ে সমস্যায় জর্জরিত, মানুষের নিত্য প্রয়োজনীয় জিনিসের মূল্য বৃদ্ধি হচ্ছে, যখন দেশের অর্থনীতি এবং সার্বভৌমত্ব নিয়ে গোটা দেশ চিন্তিত তখন তার বিরুদ্ধে গোটা দেশের মানুষ ঐক্যবদ্ধ আন্দোলন করছে। সেই আন্দোলনের ব্যাপারে দৃষ্টান্ত স্থাপন করেছেন বামপন্থীরা এবং সেই ক্ষেত্রে পশ্চিমবাংলা হচ্ছে একটা বড় দৃষ্টান্ত। সেই পশ্চিমবাংলাকে বেছে নেওয়া হচ্ছে যেখানে মানুষের মধ্যে একটা বিভেদ তৈরি করবার জন্য এবং সেটা করা হচ্ছে কতকগুলি কাগজের মাধ্যমে প্রতিক্রিয়াশীল শক্তির সাহায্য নিয়ে। গত রবিবার ব্রিগেড প্যারেড গ্রাউন্ডে জাতপাতের নামে সংঘর্ষ বাড়াবার জন্য চক্রান্ত করা হয়েছে। তবে পশ্চিমবাংলার জনগণ সচেতন, যাতে তাদের ষড়যন্ত্রে লিপ্ত হতে না হয় তার জন্য তারা সেই সবে যুক্ত হয়নি। জাতপাতের নামে সংঘর্ষকে ঠেকিয়ে গত ১৭ বছর ধরে এই বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় নিম্নবিত্তদের জমি আদায় করেছে।

সেই অধিকার হরণ করবার জন্য সংঘর্ষের নামে ষড়যন্ত্র চলছে। তাই এই সংঘর্ষকে ব্যর্থ করবার জন্য আমরা চাই সরকার উদ্যোগ নিন।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন দিন সংবাদপত্রে বেরোচ্ছে যে, ভিক্টোরিয়া, অ্যাঙ্গাস, শ্যামনগর এবং টিটাগড়, এই জুট মিলের মালিক ব্রেয়ারলি কলকাতায় আছেন। তিনি এখানে রাজ্য সরকারের আতিথ্যে আছেন, তবে কোথায় আছেন তা আমরা জানিনা। রাজ্য সরকার তাকে লুকিয়ে রেখে দিয়েছেন। এর আগে যখন তিনি এখানে ছিলেন না, তখন মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন যে ওকে গ্রেপ্তার করা উচিত। মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ও তাকে গ্রেপ্তার করা হোক বলে বলেছিলেন। সংবাদপত্রে আমরা পড়ছি যে এই চারটি জুটমিলের শ্রমিকরা অনাহারে, অর্দ্ধাহারে দিন কাটাচ্ছেন। ঠিক এই সময়ে ব্রেয়ারলি এখানে ঘুরে বেড়াচ্ছেন। তিনি শুধু শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ড এবং ই. এস. আই.-এর টাকা মারেন নি, তিনি রাজ্য সরকারের সেলস ট্যাক্সের টাকা মেরেছেন। এই বহু নিন্দিত ব্যক্তি ব্রেয়ারলি, যাকে 'ফেরা' আইনে গ্রেপ্তার করা উচিত, তাকে রাজ্য সরকার কেন গ্রেপ্তার করছেন না, কি উদ্দেশ্যে লুকিয়ে রেখেছেন তা আমরা জানিনা। আমরা শুনছি যে তার প্রতিনিধি—কক্স, বক্স,—এদের মাধ্যমে তিনি নাকি রাজ্য সরকারের সঙ্গে কথাবার্তা

বলছেন। কম্ভ তিনি কোথায় আছেন তা কেউ জানতে পারছে না। তিনি কখনও নদীপথে, কখনও অন্যভাবে ঘুরে বেড়াচ্ছেন। কিন্তু তাকে কোথায় লুকিয়ে রাখা হয়েছে তা শ্রমিকরা বুঝতে পারছে না। আমাদের শ্রমমন্ত্রী কিছুক্ষণ আগে এখানে ছিলেন। এখানে মুখ্যমন্ত্রী বা শ্রমমন্ত্রী আমাদের কাছে বলুন, জনসাধারণকে বলুন, ব্রেয়ারলি কোথায় আছেন এবং কি উদ্দেশ্যে তার সঙ্গে আঁতাত করে গোপনে লুকিয়ে রাখা হয়েছে?

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং পি. ডবলু. ডি. মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র ডোমজুড়ে প্রাইমারি হেলথ সেন্টারটি রুর‍্যাল হাসপাতালে উন্নতি হয়েছে। সেখানে একটি এক্স-রে মেশিনও গেছে এবং সেটিকে ঘরে বসানোও হয়েছে। কিন্তু আজ এক বছরের উপর হয়ে গেল, পি. ডবলু. ডি.-র ইলেকট্রিফিকেশন ডিপার্টমেন্ট কোনও কানেকশন না দেওয়ার ফলে এই এক্স-রে মেশিনটি চালু করা যাচ্ছে না। এটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। কেন না, এটি শুধু ডোমজুড় কেন্দ্র নয়, পাশেই রয়েছে জগতবল্লভপুর, সেখানে বহু রোগী এই ডোমজুড় রুর‍্যাল হাসপাতালে চিকিৎসার জন্য আসেন। তাই আমি দাবি করছি, এই এক্স-রে মেশিনটি অবিলম্বে ইলেকট্রিক কানেকশন দিয়ে চালু করা হোক। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং পি. ডবলু. ডি. মন্ত্রীদ্বয়কে বলব তাদের দপ্তরের ইলেকট্রিক্যাল ডিপার্টমেন্টকে যেন অবিলম্বে কাজটি করে দেবার জন্য নির্দেশ দেন।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের ব্যাপারে এখানে উল্লেখ করতে চাই। বিষয়টি সম্পর্কে কয়েকদিন আগে এখানে ননী কর মহাশয়ও বলেছেন। কেন্দ্রীয় সরকার সীমান্তে কাঁটাতারের বেড়া দেবার যে সিদ্ধান্ত নিয়েছেন তাতে আমরা দেখতে পাচ্ছি—কয়েকদিন আগে আমি সেখানে গিয়েছিলাম, সেখানে দেখেছি যে এস. ডি. ও. এবং ডি. এম. কোনওটা ফিজিবল, কোনওটা নন-ফিজিবল তা ম্যাপ দিয়ে বোঝাচ্ছেন। রামনগরে বি. এস. এফ. যে রাস্তা করা হয়েছে সেই রাস্তা থেকে পাঁচ-ছয়শো গজ দুরে কাঁটাতারের বেড়া দিয়েছে। তারা বলে দিয়েছে যে কাঁটাতারের তিন ফুটের মধ্যে কোনও চাষ করা চলবে না। এই যে কাঁটাতারের বেড়া দেওয়া হয়েছে, এতে বহু মানুষের বাড়ি পড়ে গেছে। এরফলে বহু মানুষ নতুন করে উদ্বাস্তু হয়ে পড়ছে। বি. এস. এফ. এই যে কাঁটাতারের বেড়া দিচ্ছে তা স্থানীয় পঞ্চায়েতের সঙ্গে কোনও রকম আলোচনা না করে সম্পূর্ণ একতরফা ভাবে সিদ্ধান্ত নিয়ে করছে। আমি এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলেছিলাম। কিন্তু কোনও ব্যবস্থাই নেওয়া হচ্ছে না। সীমান্ত অঞ্চলে এরফলে গ্রামের মানুষের সঙ্গে আল্টিমেট বি. এস. এফ.-র সঙ্গে একটা সংঘর্ষ হতে পারে। তাই আমি আপনার মাধ্যমে দাবি করছি, মুখ্যসচিবকে বলুন যাতে তিনি এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলেন। যেখানে বসতি কম সেখানে বেড়াটা দেওয়া হোক এবং যেখানে বেশি মানুষ আছেন সেখানে যেন বেড়াটা না দেওয়া হয়। কেন্দ্রীয় সরকার যেন তাদের সিদ্ধান্তটা পুনর্বিবেচনা করেন যাতে করে পশ্চিমবঙ্গে আবার নতুন করে উদ্বাস্তু সমস্যার সৃষ্টি না হয়।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পি. এইচ. ই. মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকায় জোমপুকুর গ্রামে আর্সেনিক আক্রান্ত

হয়ে ২৮৫ জন মারা গেছিল। ১৯৯১ সালে এই ঘটনার পরে নির্দেশ দেওয়া হয়েছিল যে ২৪০ ফিট নিচের জল আনতে হবে। সেইভাবে টিউবেল বসিয়ে জল তোলার কথা ছিল। ৯টি টিউবেল পি. এইচ. ই.-র অধীনে বসানোও হয়েছিল। সেই সময়ে পি. এইচ. ই. থেকে একটা রেজলিউশন নেওয়া হয়েছিল যে ১,১০০ ফিট পি. এইচ. সি.-র থেকে ট্যাপ ওয়াটার সাপ্লাই করার ব্যবস্থা করবে। ১৯৯১ সালে রেজলিউশন নেওয়া হয়েছিল, কিন্তু সেখানে ১,১০০ ফিট এক্সটেন্ডও করা হয়নি, ট্যাপ ওয়াটারও বসানো হয়নি। এরফলে আবার নতুন করে ১০০ জনের উপরে লোকে আর্সেনিক আক্রান্ত হচ্ছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে জোমপুকুর গ্রামে জল সরবরাহের ব্যবস্থা করা হয়। ২৪০ ফিট নিচে যে ৯টি টিউবেল বসানো রয়েছে সেখান থেকে জল সরবরাহের ব্যবস্থা করা হোক এবং চিকিৎসার জন্য মেডিক্যাল টিম পাঠানো হোক যাতে আর্সেনিক আক্রান্ত মানুষদের চিকিৎসা করানো যায়।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সভায় একটি বিশেষ ঘটনা উল্লেখ করতে চাইছি। স্যার, আপনার নির্বাচনী এলাকায় কাশিমপুর গ্রাম পঞ্চায়েতের মরাইটি গ্রামের প্রবাসী অজিত মাইতির স্ত্রী মাধবী মাইতিকে দুটি সন্তানের সামনে ১০ই ফেব্রুয়ারি রাত ১০টা নাগাদ গ্রাম পঞ্চায়েতের সদস্য সুরেন্দ্রনাথ জানা মদ খেয়ে অতর্কিতে আক্রমণ করে, নারীত্বের চরমতম অবমাননা করে। এই ঘটনা প্রকাশ করলে মাধবীকে খুনের ভয় দেখায়। কিন্তু মাধবীর আর্ত কান্নায় প্রতিবেশিরা ছুটে আসে। নর পিশাচ সুরেন্দ্রনাথ জানা পালিয়ে যায়। বারাসাত থানায় ডায়রি করা হয়েছে। মাধবীকে মেডিক্যাল টেস্ট করা হয়েছে এবং অপারাধী প্রমাণিত হয়েছে। স্যার, আমরা বিস্ময়ের সঙ্গে লক্ষ্য করছি যে, এই সুরেন্দ্রনাথ জানা সোমেন মিত্র না সৌগত রায় কার অনুগত আমাদের জানা নেই, তিনি পালিয়েছেন। তবে এটা জানি যে সুরেন্দ্রনাথ জানা কংগ্রেসের লোক। কম্ভিরাশ্রু বর্ষণকারী নারী দরদি মমতা দেবীর মুখের রা কোনও এক লব্যরাতির আজকে তার আওয়াজ বন্ধ করে দিয়েছে আমার জানা নেই। আমার দাবি আপনার মাধ্যমে যে, অপরাধির শাস্তি চাই এবং তার জনপ্রতিনিধিত্ব খারিজ করার দাবি জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া হইতে ভায়া কালিনগর ধুলো সিমলা স্বাস্থ্য কেন্দ্র পর্যন্ত রাস্তার অবস্থা শোচনীয় এবং বেকোড়ি যেখানে ফরেস্টের হরিণ প্রকল্প আছে ঐ রাস্তাটি আপ টু মাথাপাড়া পর্যন্ত এত খারাপ যে, যে কোনও মুহূর্তে বাস অ্যাকসিডিন্টে হতে পারে। অতীতের মতো বাস অ্যাকসিডেন্ট হয়ে প্রাণহানি হবার সম্ভাবনা আছে। হাজার হাজার যাত্রীর দুর্ভোগের শেষ নেই। সাব ডিভিসন হাসপাতালে রোগী আসতে পারে না। ওই রাস্তাটা যাতে অবিলম্বে মেরামতি করা হয় তার প্রতি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-40 — 12-50 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, এই রাজ্যের চারটি জুটমিল অ্যাঙ্গাস জুটমিল, ভিক্টোরিয়া জুটমিল, নর্থ শ্যামনগর জুটমিল ও টিটাগড় জুটমিলগুলির দু'হাজার

শ্রমিকের সর্বনাশ করে এবং প্রায় ১৮১ কোটি টাকা মেরে দিয়েছে জুটমিল মালিক ব্রেইলি। তার বিরুদ্ধে যখন স্টেট এনফোর্সমেন্ট ব্রাঞ্চের নয়টি কেস রয়েছে, প্রভিডেন্ট ফান্ডের টাকা বাকি রাখার কেস রয়েছে এবং শ্রমিকদের অন্যান্য টাকা বাকি রাখার যে কেস রয়েছে এবং সে ফেরা আইনও লঙ্ঘনও রয়েছে—যার বিরুদ্ধে কয়েকদিন আগে এই বিধানসভায় সর্বদলীয় প্রস্তাব আনা হয়েছিল—সেই ব্রেইলি সাহেবকে রাজ্য সরকার গেস্ট হাউসে রেখেছেন। তার বিরুদ্ধে ওয়ারেন্ট থাকা সত্ত্বেও তাকে গ্রেপ্তার করা হচ্ছে না। বিধানসভাকে গোপন রেখে, শ্রমিক এবং ট্রেড ইউনিয়ন লিডারদের গোপন রেখে, রাজ্য সরকারের সঙ্গে ব্রেইলি সাহেবের কি বোঝাপড়া হয়েছে এটা আমরা জানতে চাই এবং বে-আইনিভাবে কোটি কোটি টাকা ফাঁকি দেওয়ার জন্যও তাকে কেন গ্রেপ্তার করা হচ্ছে না এটা আমরা জানতে চাই। মাননীয় শ্রমমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রী বিধানসভায় এসে বলুন কেন তাকে গ্রেপ্তার করা হচ্ছে না? কানোরিয়া জুটমিলের মালিক পাসারি শ্রমিকদের ফাঁকি দিয়েছে, তার বিরুদ্ধেও সরকার কোনও ব্যবস্থা নিচ্ছে না।

**শ্রী দেবনাথ মুর্মু ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি ঘটনা এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ১১ তারিখে আমাদের গাজল থানায় কালিয়াচকে মোজামপুর জিগির শেখের ছেলে ইসরাইল কিছু লোকজন নিয়ে চাঁদ মহম্মদের পরিবারের চারজনকে—তিন শিশুপুত্র নিয়ে—জ্বালিয়ে মেরে ফেলে তাদের জমিটাকে উদ্ধার করার জন্য। আমরা লক্ষ্য করছি তার পরে কিন্তু কংগ্রেস সেখানে গিয়ে রাজনীতি শুরু করে দিয়েছে। চাঁদ মহম্মদের কাছ থেকে জমিটাকে উদ্ধার করার জন্য কংগ্রেস এই কাজটা করেছে। ইসরায়েল মহম্মদ গত পঞ্চায়েত নির্বাচনে সোদামপুর গ্রাম পঞ্চায়েত থেকে কংগ্রেস প্রার্থী হিসাবে দাঁড়িয়েছিল এবং পরাজিত হয়েছিল। আমরা দেখতে পাচ্ছি আসল দোষীকে চাপা দেওয়ার জন্য, কলকাতা থেকে মমতা ব্যানার্জি সেখানে উড়ে গিয়ে সেখানে অপপ্রচার চালাচ্ছেন এবং সেখানকার মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছে। গাজলের মানুষ বলছে যে এই ঘটনাকে কেন্দ্র করে কোনও রকম রাজনীতির সম্পর্ক সেখানে নেই। সেখানকার মানুষ গত ১৬ তারিখে গাজল বন্ধ সফলভাবে পালন করেছে। প্রকৃত দোষী ব্যক্তিদের যাতে দৃষ্টান্তমূলক শাস্তি দেওয়া যায় তারজন্য আজকে গাজলের মানুষ সজাগ হয়েছে। তার বিরুদ্ধে গত ১৬ তারিখে গাজোলে বন্ধ পালিত হয়েছে। সেখানকার জনসাধারণ লক্ষ্য করেছে কংগ্রেস কি রকম বিভ্রান্তিমূলক ভাবে রাজনৈতিক ফায়দা তোলার চেষ্টা করছে। গাজোলে তারা হাঙ্গামা করার জন্য বিবৃতি দিচ্ছে। তা সত্ত্বেও গাজোলের মানুষ কংগ্রেসকে চেনে, তারা শান্তভাবে তাদের শুভ বুদ্ধির পরিচয় দিচ্ছে। আগামী দিনেও তারা সেখানে বিভ্রান্তি সৃষ্টি করার চেষ্টা করবে। কিন্তু সেখানকার মানুষ কংগ্রেসের পরিচয় জানে, তাদের অপপ্রচারের জবাব তারা দেবে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই মাত্র গাজোলের ঘটনা সম্পর্কে উল্লেখ করলেন একজন সদস্য। সি. পি. এম.-এর লোকেরা কি ভাবে চাঁদ মহম্মদ সহ চারজনকে জ্বলন্ত আগুনে পুড়িয়ে হত্যা করেছে, সেই সম্পর্কে চাঁদ মহম্মদ তার মৃত্যুকালীন জবানবন্দিতে বলে গেছে। আজকে এই বিধানসভায় দাঁড়িয়ে নির্লজ্জভাবে একজন সদস্য অসত্য ভাষণ দিয়ে গেলেন। নিজেদের সাফাই গাইলেন। বললেন জমি নিয়ে গন্ডগোল। যদি জমি নিয়ে গন্ডগোলই হয় তাহলে ঐ চাঁদ মহম্মদ তার মৃত্যুকালীন জবানবন্দিতে সি. পি.

এম.-এর তান্ডবের কথা বলবে কেন? এই অত্যাচারের বিরুদ্ধে মমতা বন্দ্যোপাধ্যায়ের নেতৃত্বে আগামী ২৪ তারিখে যে সারা উত্তরবঙ্গে বন্ধ ডাকা হয়েছে, তাতেই প্রমাণিত হবে যে মানুষের সমর্থন কাদের সঙ্গে আছে। এত বড় নৃশংস ঘটনা গাজোলে ঘটে গেল, মুখ্যমন্ত্রী একবার সেখানে সফর করতে গেলেন না, অথচ জমির বিবাদ বলে এড়িয়ে গেলেন। জমির বিবাদ যদি হয় তাহলে এই রকমভাবে চারজন মানুষকে পুড়িয়ে মারা হল কেন? ওখানকার দোষী লুৎফার রহমন সি. পি. এম.-এর লোক, তাকে পুলিশ খুঁজে বার করতে পারল না কেন? এখানে যেমন শ্রীধরকে খুঁজে বার করতে চার বছর সময় লাগল। আমার দাবি লুৎফার রহমন সহ প্রত্যেক দোষী ব্যক্তিকে গ্রেপ্তার করে শাস্তির ব্যবস্থা করা হোক, গাজোলে মুখ্যমন্ত্রীকে যেতে হবে এবং এই সম্পর্কে বিচার বিভাগীয় তদন্তের ব্যবস্থা করতে হবে। এই হচ্ছে আমাদের দাবি।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পূর্ত মন্ত্রী মহাশয়ের প্রতি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। ঝালদা বিধানসভা কেন্দ্রে ঝালদা বাগমুন্ডি পাকা রাস্তার উপর শালদহ নদীর উপর যে পুলটি আছে সেটা ৯২ সালের বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছে। এতদিন পর্যন্ত সরকার পক্ষ থেকে ঐ পুলটি মেরামতের কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। অনতিবিলম্বে ঐ পুলটি মেরামতের ব্যবস্থা করা হোক, নচেৎ বিস্তীর্ণ এলাকার মানুষের যাতায়াতের খুব অসুবিধা হচ্ছে এবং নিত্য প্রয়োজনীয় সামগ্রী নিয়ে যেতে খুব অসুবিধা হচ্ছে। এই সম্বন্ধে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ঐ পুলটি মেরামত করার ব্যবস্থা করা হয়।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এবং অনতিবিলম্বে মুখ্যমন্ত্রী এই হাউসে এসে সল্ট লেকের বনবিতানে শিয়াল নিধনের যে অভিযান হয়েছে, সেই সম্পর্কে বিবৃতি দিন। সম্প্রতি সল্ট লেকে শিয়াল নিধন অভিযানের যে ঘটনা ঘটেছে সেই সম্পর্কে ইতিমধ্যে খবরের কাগজের মাধ্যমে আমরা জানতে পেরেছি যে শিয়ালের ঘটনাকে ধামা চাপা দেবার জন্য পুলিশ প্রশাসন অনুপ্রবেশকারিদের ধরবার জন্য নাকি অভিযান চালানো হয়েছিল এই কথা বলছেন। যদি তাই হয় তাহলে সেখানে কেন মশাল নিয়ে যাওয়া হল, কেন পয়েন্ট টু টু রাইফেল নিয়ে যাওয়া হল? কিছুদিন আগে সুন্দরবনের পাখিরালয়ে মুখ্যমন্ত্রী বিশ্রাম নিতে গিয়েছিলেন এবং তিনি বাঘ দেখবেন বলেছিলেন। সেই অনুযায়ী জেঠি তৈরি করার ব্যবস্থা হয়, জেঠি তৈরি করার জন্য জঙ্গলের মধ্যে বন কর্মীরা কাঠ কাটতে যায়, তাদের মধ্যে একজন বন কর্মচারী অজিত মন্ডল, তিনি বাঘের হাতে নিহত হন। উল্টে বলা হ'ল—অজিত মন্ডল কাঠ কাটতে গিয়ে মারা যায় নি। তাই আমি এখানে বলতে চাই যে, যে পুলিশ কর্মচারী শিয়াল নিধন অভিযান চালিয়ে শিয়াল হত্যা করেছে তাকে শাস্তি দেওয়া হোক। মুখ্যমন্ত্রী বিধানসভায় পরিষ্কার ভাবে বলুন যে, রাতে তার সুখ নিদ্রায় ব্যাঘাত ঘটার জন্য শিয়াল হত্যার কথা তিনি বলেছিলেন কিনা? সুস্পষ্টভাবে তাকে বিবৃতি দিয়ে এটা বলতে হবে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটা বিষয় সম্পর্কে আমাদের মাননীয় তফসিলি জাতি ও উপাজাতি কল্যাণ দপ্তরের মাননীয় মন্ত্রীর কাছে একটা আবেদন

রাখতে চাই। বিষয়টি আজকের পেপারে বেরিয়েছে এবং গতকালও বিভিন্ন পত্রিকায় উল্লিখিত হয়েছিল। বিষয়টি হচ্ছে—মৌসুমী সাহা রায় নামে একটি ছাত্রীর কলকাতার একটা নার্সিং হোমে, 'ক্যালকাটা হসপিটালে' মৃত্যু ঘটেছে। যে ঘটনার পরিপ্রেক্ষিতে তার মৃত্যু ঘটেছে স্বাভাবিকভাবে সেই ঘটনায় আমি একজন শিক্ষক এবং অভিভাবক হিসাবে খুবই উদ্বিগ্ন এবং আতঙ্কিত। আমার মেয়েও একটা কলেজে পড়ে এবং হস্টেলে থাকে। হস্টেলের এই ঘটনা এক দিনের একটা বিচ্ছিন্ন ঘটনা নয়, কয়েক বছর ধরে ঘটছে এবং কোনও কোনও বিশেষ বিশেষ প্রতিষ্ঠানে এই ঘটনা ঘটছে। এই অবস্থায় খুবই স্বাভাবিকভাবে একজন শিক্ষক এবং অভিভাবক হিসাবে আমি মনে করি আমাদের দায়িত্ব ও কর্তব্যের উপর এটা একটা কশাঘাত। এই ঘটনা আমাদের গভীরভাবে নাড়া দিয়েছে। সে জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে দাবি করছি এই ঘটনার পূর্ণাঙ্গ তদন্তের ব্যবস্থা হোক। গত ১৭/১৮/১৯ এবং ২০ তারিখ—চার দিন ধরে—ছাত্রীটির নিরাপত্তা এমনভাবে বিঘ্নিত হয়েছিল যে, সে রাইটারস' বিল্ডিং-এ গিয়ে মাননীয় মন্ত্রীর সঙ্গে দেখা পর্যন্ত করেছিল। তারপর একজন অফিসার হস্টেলে গিয়েছিলেন। তিনি দেখে এসেছেন, হস্টেলে সর্ব সময়ের জন্য কোনও সুপার নেই। আমরা দেখছি এই সমস্ত হস্টেলে যে সমস্ত ছাত্রীরা দূর দূরান্ত থেকে পড়তে আসে তাদের নিরাপত্তার দিকে সঠিক নজর দেওয়া হচ্ছে না। বহু ক্ষেত্রেই তাদের নিরাপত্তাকে অগ্রাহ্য করা হচ্ছে। শুধু তাই নয়, আফটার দি অ্যাডমিশন অফ দ্যাট গার্ল ইন দি হসপিটাল আদিবাসী কল্যাণ দপ্তর থেকে খোঁজ খবর নেওয়া হয়েছিল কিনা, সে সম্বন্ধেও কথা উঠেছে। সুতরাং সেখানে দপ্তর থেকে কোনও অফিসার ডেপুটেড হয়েছিল কিনা সেটাও তদন্ত করার দরকার আছে। সুতরাং অবিলম্বে তদন্তের ব্যবস্থা করা হোক, এই দাবি আমি মাননীয় মন্ত্রীর কাছে রাখছি এবং তিনি অবিলম্বে একটা বিবৃতি আমাদের সামনে রাখুন যে, প্রকৃত ঘটনাটা কি।

**শ্রী প্রবোধচন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যে বিষয়টার প্রতি দৃষ্টি আকর্ষণ করলেন, সেটি খুবই গুরুত্বপূর্ণ বিষয় এবং উদ্বেগের বিষয়। সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী আমাকে জানিয়েছেন যে, ঐ বিষয়ে তিনি আগামী ২৪ তারিখ একটা বিবৃতি দেবেন, হাউসকে ওয়াকিবহাল করবেন।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে—রাজ্য সরকারের অর্থ দপ্তর থেকে গত ৩১শে জানুয়ারি, '৯৪ তারিখে একটা আইন চালু করা হয়েছে জমি কেনা-বেচার ক্ষেত্রে স্ট্যাম্প ডিউটি বৃদ্ধির জন্য। আমরা নিশ্চিতভাবে চাই যে, রাজ্য সরকারের রেভিনিউ বৃদ্ধি হোক। কিন্তু যে পদ্ধতিতে এটা করা হচ্ছে তাতে জটিলতার সৃষ্টি হচ্ছে, ফলে সমস্ত মানুষ হয়রানির শিকার হচ্ছে এবং বর্তমানে সমস্ত জমি রেজিস্ট্রি বন্ধ হয়ে গেছে। আমরা দেখছি চারটে ফর্ম করা হয়েছে—১ নং, ২ নং, ৩ নং এবং ৪ নং। যেখানে বলা হয়েছে জমি বা বাড়ির ডেসক্রিপশন পুঙ্খানুপুঙ্খভাবে লিখতে হবে সেখানে আরও বলা হয়েছে ভুল তথ্য দিলে এবং পরবর্তীকালে সরকারের পক্ষ থেকে এনকোয়ারির মধ্যে দিয়ে যদি সেই ভুল ধরা পড়ে তাহলে যারা জমি বা বাড়ি কেনা-বেচা করছে তাদের উপরে থেকে জরিমানা আদায় করা হবে। আমার বক্তব্য হচ্ছে, এই যে ৪টি ফর্ম যেগুলি ইংরাজিতে করা হয়েছে সেগুলি গ্রামের মানুষের বোধগম্য হচ্ছে না। রাজ্য সরকার যেখানে বিভিন্ন কাজকর্ম

বাংলা ভাষায় প্রচলন করার চেষ্টা করছেন, অগ্রাধিকার দেবার চেষ্টা করছেন সেখানে আজকে কেন ৪টি ফর্ম ইংরাজিতে ছাপা হয়েছে? এরফলে দলিল লেখক সমিতি রেজিস্ট্রি অফিস বয়কট করেছে, ফলে রেজিস্ট্রেশন বন্ধ হয়ে গেছে। আমার অনুরোধ, এই ফর্মগুলি বাতিল করা হোক এবং বাংলায় করা হোক।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দিঘা স্টেট জেনারেল হাসপাতালে বিভিন্ন সমস্যা সৃষ্টি হয়েছে। দিঘা ছিমছাম শহর এবং পর্যটন কেন্দ্র। দিঘা স্টেট জেনারেল হাসপাতালও ছিমছাম। কিন্তু এই হাসপাতালে অসংখ্য পর্যটক এবং বহু মৎস্যজীবী আসেন এবং তারা বিভিন্ন সময়ে বিভিন্ন অসুখে ভোগেন। এছাড়া স্থানীয় এলাকার লোকজন এবং উড়িষ্যা থেকেও প্রচুর লোকজন এই হাসপাতালে আসেন। কিন্তু এই হাসপাতালে শিশু বিশেষজ্ঞ এবং স্ত্রী বিশেষজ্ঞ নেই। শল্য চিকিৎসক ১ জন ছিলেন, কিন্তু তার ট্রান্সফার অর্ডার হয়ে গেছে। তাড়াতাড়ি নিয়োগ করার ব্যবস্থা করা হোক। সাংঘাতিক অসুখে কেউ আক্রান্ত হলে তাকে সারানো মুশকিল। এছাড়া আইসোলেশন ওয়ার্ড এই হাসপাতালে নেই। এইসবের প্রতি আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্বাস্থ্য ব্যবস্থা আজকে কোনও পর্যায়ে গিয়ে পৌঁছেছে তা হাওড়া জেনারেল হাসপাতালে না গেলে বোঝা যাবে না। আপনি তাজ্জব হয়ে যাবেন, গত কয়েক বছর ধরে ঐ হাসপাতালে হাউস স্টাফ নেই। তাজ্জব হয়ে যাবেন, মাসের পর মাস এক্স-রে মেশিন খারাপ হয়ে আছে। রোগীকে বাইরে থেকে এক্স-রে করিয়ে আনতে হচ্ছে। আপনি তাজ্জব হয়ে যাবেন, দামি আলট্রাসোনিক মেশিন আজ ১ বছরের উপর আউট-অফ-অর্ডার হয়ে আছে, রিপেয়ারের কোনও ব্যবস্থা হচ্ছে না। আমি শুনেছি, এজেন্টের ৬০ লক্ষ টাকা নাকি পাওনা আছে, সেইজন্য তারা কোনও কাজ করছে না। ঐ হাসপাতালটি এমন পর্যায়ে গিয়ে পৌঁছেছে যে আপনি ঢুকতে পারবেন না। একজনের পা অ্যাম্পুট করা হয়ে গেছে। আমি নিজে গিয়ে দেখেছি—একটা পা পড়ে আছে জঞ্জালের স্তূপের ভিতর। ওখানে শুয়োর ঘুরে বেড়াচ্ছে। আপনি তাজ্জব হয়ে যাবেন, একজন হোমিওপ্যাথিক ডাক্তার ও.টিতে কাজ করছেন। যার ইন্ট্রাভেনাস ইঞ্জেকশন দেবার ক্ষমতা নেই তিনি ও.টিতে কাজ করছেন। এই ব্যাপারে যদি ইমিডিয়েটলি মাননীয় মন্ত্রী মহাশয় ব্যবস্থা না নেন তাহলে ল-অ্যান্ড অর্ডার সিচুয়েশন খারাপের দিকে যাবে। সেখানে ডি. এম. ও. পর্যন্ত ঘেরাও হয়েছে। আমি মিসেস চক্রবর্তীর সঙ্গে এই ব্যাপারে কথাবার্তা বলেছি। তিনি আমাকে আশ্বস্ত করেছিলেন, কিন্তু কোনও ব্যবস্থা আজ পর্যন্ত নেওয়া হয়নি।

**শ্রীমতী মিনতি ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গঙ্গারামপুরের চালুন গ্রাম পঞ্চায়েতে ডিসেম্বর মাসের শেষ সপ্তাহে বধূ হত্যা ঘটেছে। গ্রামের বধূকে ৯৫ শতাংশ রক্তাক্ত করে তার স্বামী এবং তার পরিবারের লোকজন রাত্রি ১২টার সময় বালুরঘাট সদর হাসপাতালে নিয়ে যায়। এমারজেন্সি বিভাগে ঢোকার প্রাক-মুহূর্তে সেই বধূটির মৃত্যু ঘটে। তারপর তার স্বামী

এবং পরিবারের লোকজন দ্রুততার সাথে ট্যাক্সি করে মৃত দেহটি তুলে নিয়ে যাবার চেষ্টা করে। কিন্তু সদর হাসপাতালের এমারজেন্সি বিভাগের ডাক্তার সেই মৃত দেহটিকে আটকে দেন। তারপর তার পোস্টমর্টেম করে ধরা পড়ে সেই বধুটিকে হত্যা করা হয়েছে। সেই হত্যাকারি হচ্ছে চালুন গ্রাম পঞ্চায়েতের নির্বাচিত কংগ্রেস আই সদস্য শ্রী প্রত্যুষ বসাক। আজকে বিধানসভায় বিরোধীদলের কংগ্রেস বন্ধুরা তারা যেখানে নারী হত্যা, বধূ হত্যা এবং ধর্ষণের কথা তুলে বড় বড় পরিসংখ্যান তুলে ধরছেন সেখানে আমরা দেখতে পাচ্ছি—যেখানে যেখানে বধু হত্যা হচ্ছে, নারী নির্যাতন হচ্ছে এবং মেয়েদের উপর আক্রমণ হচ্ছে সর্বত্রই কংগ্রেস-আইয়ের মস্তানরা তার সাথে জড়িত। এটা লজ্জার কথা। এখন লজ্জার কথা, ঐ প্রত্যুষ বসাককে আজকে আশ্রয় দিয়েছেন একজন বিরোধী কংগ্রেস নেতা, তিনি আবার ১৯৭২ এর এক উকিলবাবু। সেই উকিলবাবু তাকে নিয়ে পালিয়ে বেড়াচ্ছেন, তার ফলে আসামীকে গ্রেপ্তার করা যাচ্ছে না। তাই আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি যে অবিলম্বে ঐ আসামীকে গ্রেপ্তার করা হোক এবং ঐ কংগ্রেসি পঞ্চায়েতের সদস্য তার নির্বাচিত সদস্য পদ প্রত্যাহার করা হোক।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আরামবাগে ট্রেন লাইন নেই, বাসই যাতায়াতের একমাত্র ভরসা, গত বর্ষার পর থেকে রাস্তা অত্যন্ত খারাপ হয়ে গেছে, প্রতি নিয়ত দুর্ঘটনা ঘটছে, তাই মাননীয় পূর্ত মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি যে, যেন অবিলম্বে রাস্তাগুলিকে সংস্কার করা হয় এবং যানবাহন চলাচলের যোগ্য করা হয়।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি জরুরি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য, পঞ্চায়েত, এবং জনস্বাস্থ্য ও কারিগরি দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা পানীয় জল নিয়ে এখন খুব দুশ্চিন্তার মধ্যে রয়েছি। এ বারের অধিবেশনে মাননীয় রাজ্যপাল তার বক্তব্যে বলেছেন যে মাথাপিছু ২৫০ জনের জন্য একটি করে নলকূপ বসিয়ে দেওয়া হবে। আমরা জেনেছি যে আন্তর্জাতিক সংস্থা ইউনিসেফ খরা প্রবণ মেদিনীপুর জেলার জন্য ১৬ কোটি টাকা মঞ্জুর করছেন। কিন্তু আমরা কি দেখলাম—দেখলাম ২৭, ২৮ এবং ২৯শে জানুয়ারি মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম শহরে কারিগরি ইঞ্জিনিয়ারদের নিয়ে একটা সভা হল। সেই সভায় জেলাপরিষদ, জেলাশাসকের প্রতিনিধি, সরকারি প্রতিনিধি ও কারিগরি ইঞ্জিনিয়াররা উপস্থিত ছিলেন। সেখানে ইউনিসেফের ঐ অঞ্চলের একজন অফিসার রয়েছেন যার নাম জয়ন্ত রায়। তিনি হঠাৎ ঐ মিটিংয়ে গিয়ে কারিগরি ইঞ্জিনিয়ারিং বিভাগের ইঞ্জিনিয়ারদের প্রকাশ্যে বলেন যে, আপনাদের সহযোগিতার কোনও দরকার নেই, আমরা নিজেরা জিনিসপত্র কিনব। উড়িষ্যার একটি কারখানা রয়েছে, যার নাম হচ্ছে ভাগীরথী জুট হোল্ডিং, তার একজন অফিসারের সঙ্গে ঐ মিটিংয়ে মেদিনীপুর জেলা পরিষদের কর্তাব্যক্তিদের সঙ্গে পরিচয় করিয়ে দিলেন এবং বললেন যে ১৬ কোটি টাকার জিনিসপত্র ঐ কোম্পানি থেকে কিনতে হবে। তখন ইঞ্জিনিয়াররা প্রতিবাদ করেন, তার ফলে সমস্ত লন্ডভন্ড হয়ে যায়। তারা বলেন উইদাউট টেন্ডার এত টাকার মাল কি করে কেনা হবে? ইঞ্জিনিয়ারদের মতে ইন্ডিয়া মার্ক টাইপ টিউবওয়েল যেটা লেটেস্ট টেকনোলজির দ্বারা প্রস্তুত এবং ল্যাটারাইট জোনের পক্ষে সুবিধাজনক সেটা খরা প্রবণ এলাকায় বিশেষ

উপযোগী। আন্তর্জাতিক সংস্থা ইউনিসেফের টাকা কি করে খরচ হবে এই প্রসঙ্গ নিয়ে ঐ সভায় যুদ্ধ বেঁধে যায় এবং মিটিং লন্ড ভন্ড হয়ে যায়। সেই ইউনিসেফের অফিসারের উদ্দেশ্য একটাই। আন্তর্জাতিক টাকা মেদিনীপুর জেলা পরিষদের কিছু লোকের সঙ্গে যুক্ত হয়ে লুঠ করার চক্রান্ত। আমি সরাসরি এই সভায় অভিযোগ করছি যে ভারত সরকারের অনুমতিক্রমে ইউনিসেফের যে ১৬ কোটি টাকা পানীয় জলের জন্য খরচ করা হবে সেটা জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয় নিজে দায়িত্ব নিন। ইঞ্জিনিয়ারদের দিয়ে কাজ করাবার জন্য নির্দেশ দিন। ইন্ডিয়া মার্ক টাইপ-৩, টিউবওয়েলের জন্য ১৬ কোটি টাকার যন্ত্রপাতি টেন্ডার করে কেনা হোক। তা না হলে একটা আঁতাত চক্র গড়ে উঠবে, তার ফলে প্রচন্ড ধরনের দুর্নীতি হবে, চুরি হবে, সঠিক মালপত্র কেনা হবে না। ইউনিসেফের অফিসার, জেলাপরিষদের সঙ্গে যুক্ত হয়ে এই কাজ করছেন। সেজন্য আমি আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার নলহাটি ব্লকে বহুদিনের পুরাতন আদিবাসীদের জন্য একটি প্রাথমিক স্কুল আছে। স্কুলটি ১৮৯০ সালে স্থাপিত হয়েছিল। ঐ অঞ্চলের অধিকাংশ অধিবাসী আদিবাসী সম্প্রদায়ভুক্ত। ঐ স্কুলে যিনি আদিবাসী শিক্ষক ছিলেন তিনি ১৯৯৩ সালে অবসর গ্রহণ করেন। কিন্তু তারপর থেকে ঐ স্কুলে আদিবাসী শিক্ষক পদ শূণ্য। তারফলে কোনও আদিবাসী ছাত্রছাত্রী স্কুলে পড়তে আসছে না। স্কুলটির নাম লাকনামারা প্রাইমারি স্কুল। ঐ স্কুলে অতি সত্ত্বর এখন আদিবাসী শিক্ষক নিযুক্ত করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদা জেলায় এখন বোরো চাষের মরশুম চলছে। এই চাষে ইউরিয়া সারের বেশি প্রয়োজন হয়, কিন্তু জেলার কোথায়ও সেটা পাওয়া যাচ্ছে না। যেখানে পাওয়া যাচ্ছে সেখান থেকে আনতে ডিলারদেরই ২৫।৩০ টাকা করে বেশি দিতে হচ্ছে। বিষয়টি সরকারের দৃষ্টি গোচরে এসেছে কিনা জানি না। সেজন্য অনুরোধ করছি, কলকাতা থেকে একজন অফিসারকে মালদায় বিষয়টা দেখবার জন্য পাঠানো হোক এবং ভারত সরকারের ইফকো কোম্পানির সঙ্গে যোগাযোগ করে অবিলম্বে ইউরিয়ার রেক মালদায় পাঠাবার ব্যবস্থা করা হোক এবং বেনফেডকে সেটা ডিস্ট্রিবিউশনের দায়িত্ব দেওয়া হোক। এটা অবিলম্বে করা না হলে মালদার বোরো চাষ সম্পূর্ণভাবে মার খেয়ে যাবে।

## ZERO HOUR

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে সরকার নিয়ন্ত্রিত যে সমস্ত ব্লাডব্যাঙ্ক আছে সেগুলো একটা নির্দিষ্ট সময়ে খোলে। সকালের দিকে এবং রাতে ব্ল্যাড ব্যাঙ্কগুলি বন্ধ থাকে। চিকিৎসক না হলেও আপনি জানেন যে, রোগ যে কোনও সময় হতে পারে। কাজেই ঐ সময়ে অপারেশনের জন্য ব্লাড দরকার হলে মানুষকে বেসরকারি ব্লাড ব্যাঙ্ক থেকে অতিরিক্ত টাকা দিয়ে সেটা কিনে আনতে হয়। ব্লাড ডোনার, যাদের ভলান্টিয়ার'স কার্ড আছে, এরফলে তারাও প্রয়োজনের সময় ব্লাড পাবার ক্ষেত্রে বঞ্চিত হচ্ছেন। তাই যাতে ভলান্টিয়ারদের ব্লাড ডোনেটের ক্ষেত্রে উৎসাহ বাড়ে, তাদের প্রয়োজনের সময় যাতে বঞ্চিত না হতে হয়, যাতে মানুষের সরকারি

ব্লাড ব্যাঙ্কের উপর আস্থা থাকে, তারজন্য সরকারি ব্লাড-ব্যাঙ্কগুলি দিবারাত্র খোলা রাখার জন্য অনুরোধ করছি।

**শ্রী মানব মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, কয়েকদিন আগে পেট্রোল, ডিজেল এবং কেরোসিনের মূল্যবৃদ্ধি করেছেন কেন্দ্রীয় সরকার। তাদের বক্তব্য ছিল—তারা সাবসিডি উইথড্র করেছেন। আমরা তাদের এই নীতির বিরোধিতা করেছিলাম। অবশ্য প্রতিটি দলেরই নিজস্ব নীতি নিয়ে চলার অধিকার আছে। সেক্ষেত্রে সাবসিডি উইথড্র করার প্রয়োজনিয়তা যদি তারা উপলব্ধি করেন তো সেটা করতে পারেন। কিন্তু সেক্ষেত্রে আমাদের নৈতিক মতপার্থক্য হতে পারে। কিন্তু এই ব্যাপারে সম্পূর্ণভাবে ভাঁওতা দেওয়া হয়েছে। আপনি জানেন, এই মুহূর্তে যখন পেট্রোলিয়ামের দাম আন্তর্জাতিক বাজারে সর্বনিম্ন, ব্যারেল প্রতি ১২.৫ ডলার দাম কমেছে, তখন তারা দাম বাড়ালেন। যেখানে পার লিটার ক্রুড অয়েল মাত্র ২.৩৭ টাকা দরে কিনে আনছেন তখন সেটা রিফাইন করে কেরোসিন ২.৭৫ টাকা, ডিজেল ৭.২৭ টাকা এবং পেট্রোল ১৭.৭০ লিটার দরে বিক্রি করছেন। এর মধ্যে দিয়ে কেন্দ্রীয় সরকার নিজেদের টেন্ডারে পরিণত করেছেন।

[11-00 — 11-10 P.M.] (Including adjournment)

সস্তায় পেট্রোল কিনে বেশি দামে দেশের মানুষকে বিক্রি করে আয় করছে। আসলে এটা অন্য কোনও ব্যাপার নয়, সাবসিডি উইথড্র হয়ে গেছে, তাই দাম বাড়াতে হচ্ছে সরকারকে বাড়তি লাভ করার জন্য। অথচ ওনারা বলছেন সাবসিডি উইথড্র হয়নি। এই কথা বলে ওনারা গোটা দেশের মানুষকে ভাঁওতা দিচ্ছেন। আমি এই মূল্য বৃদ্ধির তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। যুক্ত সংগ্রাম পরিষদ পশ্চিমবঙ্গ কলেজ কর্মচারী সমিতি এবং গভর্নমেন্ট স্পন্সর্ড কলেজ কর্মচারী সমিতির ১০ হাজার কর্মচারী উচ্চ শিক্ষার সঙ্গে যুক্ত। গতকাল থেকে এসপ্লানেড ইস্টে তারা লাগাতার ৪৮ ঘণ্টার গণ অনশন করছে তাদের বিভিন্ন দাবি-দাওয়ার ভিত্তিতে। তাদের দীর্ঘকালের যে সমস্ত নিজস্ব দাবি-দাওয়া আছে, যেমন ওদের মাস পয়লা বেতন, ১৯৭২ সাল, ১৯৮১ সাল এবং ১৯৮৬ সালের বকেয়া টাকা প্রদান এই সমস্ত নিয়ে তারা দীর্ঘ দিন ধরে আন্দোলন চালাচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী ১৯৮৬ সালে প্রতিশ্রুতি দিয়েছিলেন এপ্রিল মাসের মধ্যে এই সমস্যার সমাধান করা হবে, আলোচনা করা হবে। এখনও পর্যন্ত তা করা হয় নি। তার ফলে তারা আন্দোলনে নেমেছে। এখন ইউ. জি. সি. বিভিন্ন কলেজ পরিদর্শন করছে, কারণ আগামী বছর প্রতিটি কলেজকে কত টাকা দেবে। এই আন্দোলনের ফলে ইউ. জি. সি.-র কাজ আটকে যাচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি যাতে অবিলম্বে তাদের সঙ্গে বসে সমস্যার সমাধান করা যায় তার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী মানিক ভৌমিক :** স্যার, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি সাথে সাথে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আগের

যুগে দিল্লির সিংহাসনে বসেছিলেন মহম্মদ বিন তুঘলক। সেই সময় তাকে খুব বুদ্ধিমান লোক বলা হত। কিন্তু আমরা দেখেছি সে দেশকে সব চেয়ে বেশি ডুবিয়ে গিয়েছিল। আমাদের মাননীয় অর্থমন্ত্রী জিরো বাজেট পেশ করে বাহবা কুড়াবার চেষ্টা করেছেন। গত ১ মাস ধরে সাব-রেজিস্ট্রি অফিস বন্ধ থাকার ফলে ৫০ কোটি টাকা সরকারের আয় বন্ধ হয়ে গিয়েছে, সাব-রেজিস্ট্রি অফিস আজকে বন্ধ অবস্থায় পড়ে রয়েছে। সেখানে দলিল বিক্রি করে যে রেভিনিউ আদায় করার কথা ছিল সেটা আদায় হচ্ছে না। আমার দাবি হচ্ছে মাননীয় অর্থমন্ত্রীকে হাউসে তলব করা হোক এবং এই অচল অবস্থার অবসান ঘটানো হোক।

**শ্রী তুলসী ভট্টারাই :** স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্যের শ্রম দপ্তরকে কেন্দ্রীয় সরকারের শ্রম দপ্তরের সঙ্গে যোগাযোগ করার জন্য অনুরোধ জানাচ্ছি। স্যার, দার্জিলিং জেলায় ৩টি চা বাগান আছে এবং জলপাইগুড়িতে ১টি চা বাগান আছে—দার্জিলিং-এর চা বাগানগুলি হল ভায়াতকবর, পেশোক এবং পুটুং এবং জলপাইগুড়ির হল লোকশন—এই চা বাগানগুলি কেন্দ্রীয় সরকারের অধীনস্থ টি ট্রেডিং কর্পোরেশন অফ ইন্ডিয়া অধিগ্রহণ করেছিল দীর্ঘ দিন আগে। কিন্তু গত তিন মাস থেকে এই চা বাগানগুলির শ্রমিকদের বেতন দিচ্ছে না। এই চা বাগানগুলির শ্রমিকদের কাছ থেকে প্রভিডেন্ট ফান্ডের যে টাকা কাটা হয়েছে এই টি ট্রেডিং কর্পোরেশন অফ ইন্ডিয়া সেই প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দিচ্ছে না।

আমি এ সম্পর্কে রাজ্য সরকারের শ্রম বিভাগ এবং কেন্দ্রীয় সরকারের শ্রম বিভাগ সম্পর্কে আপনার মাধ্যমে জানাতে চাই।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, আমাদের পশ্চিমবাংলাতে কানোরিয়া জুট মিলের শ্রমিকরা একটা ইতিহাস রচনা করতে চলেছে। আমাদের উচিত বিধানসভার মধ্যে থেকে তাদের সঙ্গে সলিডারিটি জানানো, সৌহার্দ্য প্রকাশ করা। মালিক ইচ্ছাকৃতভাবে কারখানা বন্ধ করে পালিয়ে গিয়েছিল। কিন্তু শ্রমিকদের ঐক্যবদ্ধ আন্দোলন এই ভয়ঙ্কর প্রতিপত্তিশালী মালিককে বন্ধ সেই কারখানা খুলতে বাধ্য করেছে। কানোরিয়া জুট মিলে ভোঁ বাজছে, কিন্তু শ্রমিক কাজে যাচ্ছে না। সেই কারণে স্বীকৃত ট্রেড-ইউনিয়নগুলোর এর থেকে একটা শিক্ষা নেওয়া উচিত যে ঐক্যবদ্ধ শ্রমিক আন্দোলন যদি সঠিকভাবে পরিচালিত হয়, তাহলে কি হতে পারে। তাতে নেতা কত বড় হলেন তা নয়।....(**এই সময়ে মাইক বন্ধ হয়ে যায়।**)

**শ্রী রবীন দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ের প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বিরোধী দলের নেতার নিরাপত্তা বিপন্ন বলে আমার মনে হয়েছে। কারণ ইতিমধ্যেই বিভিন্ন সংবাদপত্রে প্রকাশিত হয়েছে যে রাজ্যসভার নির্বাচনে অর্থের লেনদেন হয়েছে—তার দলের বিধায়করা তার বিরুদ্ধে এই অভিযোগ এনেছেন। আমি আপনার মাধ্যমে তার নিরাপত্তার ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি। তার দলে বিধায়কদের দ্বারা তিনি আক্রান্ত। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর একটি বিবৃতি দাবি করছি। বিরোধীদলের নেতার বিরুদ্ধে এতবড় অভিযোগ, এর সত্যাসত্য আমরা জানতে চাই। এটা শুধু তার অপমান নয়, এটা বিধানসভার অপমান বলে আমি মনে করি।

**মিঃ স্পিকার :** এখন হাউসের বিরতি। আমরা আবার আড়াইটায় মিলিত হব।

(At this Stage the House was adjourned till 2-30 p.m.)

(After Adjournment)

[2-30 — 2-40 P.M.]

## LEGISLATION

### The Siliguri Municipal Corporation (Amendment) Bill, 1994

**Shri Ashoke Bhattacharya :** Sir, I beg to introduce the Siliguri Municipal Corporation (Amendment) Bill, 1994 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

### Statement Under Rule 72(1) of the Rules of Procedure and conduct of Business in the West Bengal Legislative Assembly.

The Siliguri Municipal Corporation Act, 1990 has been enacted upon the assent of the President.

In the said Act there was no provision for inclusion of any area within the Siliguri Municipal Corporation area. But some areas contiguous to the said Municipal Corporation area were intergral part of Siliguri urban area and without including such are/as it was not possible to plan proper development of Siliguri Municipal Corporation area. The very purpose of setting up the Corporation would be frustrated.

In the circumstances and as the Legislative Assembly was not in session at the material time, an Ordinance, viz., "The Siliguri Municipal Corporation (Amendment) Ordinance, 1994", for effecting the necessary amendments of the said Act had to be promulgated. The said Ordinance is proposed to be replaced by an Act of the Legislature with necessary modifications of the provisions thereof.

(Secretary then read the Title of the Bill.)

**Mr. Deputy Speaker :** I have received a Statutory Resolution from Shri Saugata Ray that this House disapproves the Siliguri Municipal Corporation (Amendment) Ordinance, 1994 (West Bengal Ordinance No. I of 1994).

Now I call upon Shri Saugata Roy to move his resolution.

I see Shri Saugata Roy is not present in the House. As the resolution not move so it is rejected.

**Shri Ashoke Bhattacharya :** Sir, I beg to move that the Siliguri Municipal Corporation (Amendment) Bill, 1994, be taken into consideration.

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বিল আজকে মাননীয় মন্ত্রী মহাশয় এনেছেন, সেই শিলিগুড়ি মিউনিসিপাল কর্পোরেশন (অ্যামেন্ডমেন্ট) ১৯৯৪, এর মধ্যে এমন কোনও মারাত্মক জিনিস নেই বিরোধিতা করার। এখানে উনি চেয়েছেন কিছু এরিয়া বাড়িয়ে কর্পোরেশনের যাতে আয়তন বৃদ্ধি করা সম্ভব হয়। সেই প্রয়োজনেই এই অ্যামেন্ডমেন্টটা হাউসে আনা হয়েছে। এটা ঠিকই শিলিগুড়ি উত্তরবঙ্গের একটা প্রধান শহর এবং ক্রমশ এখানে জনসংখ্যা বৃদ্ধি পাচ্ছে এবং শহরের কলেবর বৃদ্ধি পাচ্ছে। ফলে স্বাভাবিক ভাবেই শহরের এলাকা বৃদ্ধির প্রয়োজন হতে পারে এবং সেদিকে নজর রেখে যে এলাকাগুলিকে এখনো কর্পোরেশনের মধ্যে আনা হয়নি, সেই এলাকাগুলিকে যদি কর্পোরেশনের মধ্যে আনা যায় তার জন্যই এই অ্যামেন্ডমেন্ট বিলটা এখানে হয়েছে। স্বাভাবিকভাবে এটা সঙ্গত হয়েছে বলে আমরা মনে করি। তবে একটা জিনিস আমি মন্ত্রী মহাশয়ের গোচরে আনতে চাইছি, Clause-4 section 283 of the Principal Act to Sub-section (2). The following proviso shall be added—'' provided that the State Government may appoint any person from any area within the limits of Siliguri.'' এখানে উনি একটা বিরাট স্বাধীনতা চাইছেন। শিলিগুড়ি কর্পোরেশনের সঙ্গে যুক্ত যে কোনও একজন লোককে তিনি সেই বোর্ডে নেওয়ার ক্ষমতা চাইছেন। উনি যখন বলবেন তখন এই ব্যাপারটা যদি আরেকটু ব্যাখ্যা করে বোঝান তাহলে আমরা আশ্বস্ত হতে পারি। এনি পার্সন, ফ্রম এনি এরিয়া, এই কথাটার আরও ব্যাখ্যা, আরও ক্লারিফিকেশন দরকার। এনি পার্সন বলতে উনি কী বোঝাতে চাইছেন। সেখানে কোনও খুনি আসামি বা ডিক্লেয়ার্ড ইনসলভেন্টকে কি সেই বোর্ড বা কর্পোরেশনের মেম্বার করা হবে। এটার একটা লিমিটেশন থাকা উচিত এবং আশা করব মন্ত্রী মহাশয় যখন বক্তব্য রাখবেন তখন এটার ব্যাপারে ক্লারিফিকেশন দেবেন। একটু আগেই মন্ত্রী মহাশয় প্রশ্ন উত্তরের সময় বলেছেন, ১লা জুলাইয়ের মধ্যে দুটি কর্পোরেশন এবং ২৫টি পৌরসভার নির্বাচন উনি করতে চাইছেন। এখানে একটা জিনিস আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, আমরা জানি যে চুয়াত্তরতম অ্যামেন্ডমেন্ট বলা আছে amendment of constitution। সুতরাং কি করে উনি বলেছেন ১লা জুলাইয়ের মধ্যে এই নির্বাচন কমিশন গঠন না করে এই দুটি কর্পোরেশন বা ২৫টি পৌরসভার নির্বাচন করবেন এটা আমার বোধগম্য হচ্ছে না। এটা করলে ভারতবর্ষের সংবিধান সম্মত হবে না। সুতরাং এই সম্বন্ধে উনি পরিষ্কারভাবে আমাদের বুঝিয়ে দেবেন এই আশা আমি রাখি। এই বিষয়ে আমি আরও একটি কথা বলতে চাই, অনেক পৌরসভা আছে পশ্চিমবাংলায় যে পৌরসভাগুলি ওয়ার্ড বৃদ্ধি করার প্রয়োজন আছে। উনি শিলিগুড়ি কর্পোরেশনের ওয়ার্ড যে কম বৃদ্ধি করছেন, তেমনি পশ্চিমবাংলা বিভিন্ন পৌরসভা আছে যেখানে জনসংখ্যা ক্রমশ বৃদ্ধি পাচ্ছে এবং পৌর এলাকা বৃদ্ধি পাচ্ছে। এইসব পৌরসভাগুলোর ওয়ার্ড বৃদ্ধি করার কি প্রণালী সরকারের আছে সেটা আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইব এবং উনি নিশ্চয় এটা পরিষ্কার করে বলবেন। এই ব্যাপারে কোনও নির্দেশ বা আদেশনামা বা গভর্নমেন্ট অর্ডার পৌরসভাগুলোর কাছে গেছে বলে আমি জানিনা। আমরা শুনেছি পৌরসভাগুলোর ওয়ার্ড বৃদ্ধি করার প্রয়োজন আছে। আগামীদিনে যখন নির্বাচন হবে তখন সেখানে জনসংখ্যার এক-তৃতীয়াংশ আসন মহিলাদের জন্য এবং তফসিলি জাতি এবং উপ-জাতিদের জন্য নির্ধারিত

করতে হবে। সুতরাং সেই ব্যাপারে পৌরসভাগুলোর ওয়ার্ড বৃদ্ধি করার প্রয়োজন রয়েছে। এটা নিশ্চয় মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণে বলবেন।

[2-40 — 2-50 P.M.]

আর একটা কথা আমি বলতে চাই, সেটা হচ্ছে, আপনারা সকলে জানেন গ্রাম পঞ্চায়েত এমন কি পঞ্চায়েত যারা সভাপতি, সহ-সভাপতি এবং কর্মাধ্যক্ষ এবং গ্রাম পঞ্চায়েতের প্রধান এবং উপ-প্রধান তাদের সাম্মানিক বেতন দেবার ব্যবস্থা সরকার থেকে করা হয়েছে। কিন্তু পৌরসভার চেয়ারম্যান, ভাইস-চেয়ারম্যান এবং কমিশনারদের সেইরকম কোনও ব্যবস্থা করেন নি। কমিশনাররা যাতে সেটা পায়, সেই ব্যবস্থা করার জন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে নিশ্চয়ই দাবি করব এবং আশা করব তিনি তার জবাবি ভাষণে এই সম্পর্কে বলবেন। যাই হোক এই বিল যেটা জানা হয়েছে সেটাতে সেই রকম আপত্তিকর কিছু দেখছি না। সুতরাং এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌর মন্ত্রী যে অ্যামেন্ডমেন্ট বিল আজকে সভায় উত্থাপন করেছেন তাকে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে দু-চারটি কথা বলছি এবং এটা আনন্দের কথা যে বিরোধী দলের পক্ষ থেকে এই অ্যামেণ্ডটাকে সমর্থন করা হয়েছে। অমরা লক্ষ্য করেছি বামফ্রন্ট সরকারের আমলে বিভিন্ন পরিকল্পিত নগরায়ন এবং উন্নয়নের যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তা উল্লেখযোগ্য। শিলিগুড়ি পৌর নিগম গঠন করা হয়েছে। শিলিগুড়ি শহর অর্থনৈতিক দিক থেকে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে অত্যন্ত গুরুত্বপূর্ণ। তাই সেখানে কর্পোরেশন গঠন করা হয়েছে। যদিও ৯০ সালের মে মাসে এই কর্পোরেশন করার জন্য বিল পাস করা হয়েছে এই বিধানসভায়, কিন্তু রাষ্ট্রপতি সম্মতি পায় ৯৩ সালের সেপ্টেম্বর মাসে। এটা খুবই দুঃখজনক ব্যাপার! যার ফলে এই নগর উন্নয়ন যে ভাবে দ্রুততার সঙ্গে করা দরকার তা করতে না পারার জন্য জীবনে একটু অসুবিধার সৃষ্টি হয়েছে। এই বিলে কিছু পরিবর্তন করতে চাওয়া হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি লক্ষ্য করেছেন দ(৬৫)তে যেখানে শিলিগুড়ির আশ-পাশের এলাকা যা কর্পোরেশনের আওতার মধ্যে রয়েছে, তাকে যুক্ত করতে হচ্ছে বলে এই অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। এটাকে আমি সমর্থন করছি উন্নয়নের স্বার্থে। আর একটা বিষয় বলা হয়েছে ২৬৩তে শিলিগুড়ির ডেফিনেশন বলতে গিয়ে, অপর পক্ষে আর একটা বক্তব্য রাখা হয়েছে যেটা বিরোধী সদস্য বলেছেন ২৮৩(২) সাব-সেকশনে সেটা নতুন কথা নয়, কর্পোরেশনের মধ্যে থেকে কর্পোরেশনে নতুন করে লোক নেবার যে প্রয়োজন, যারা নতুন বোর্ড পরিচালনা করবেন তাদের লোক নেবার সুযোগ থাকা উচিত। ২৮৩(২)-তে যারা নির্বাচিত শিলিগুড়ি শহরের মধ্যে রয়েছেন, তা ছাড়া নতুন কোনও লোককে বোর্ডে নেওয়া যাবে না। এখানে এই সম্পর্কে বলি, আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশন এলাকায় যে সমস্ত কমিশনার প্রয়াত হয়েছিলেন, সেই সমস্ত এলাকায় প্রতিনিধি থাকা উচিত, কিন্তু সেইগুলো খালি হয়েছে। অথচ এলাকা রয়েছে। এলাকার উন্নয়নের জন্য প্রতিনিধি দরকার।

সেই এলাকার মানুষের নতুন প্রতিনিধি পাঠাবার সুযোগ থাকা দরকার। সেজন্যই আইনের এই ধারার পরিবর্তন চাওয়া হচ্ছে। একে আমাদের সকলের সমর্থন করা উচিত।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যেখানে যেখানে নতুন প্রতিনিধি মিউনিসিপ্যাল কর্পোরেশন গঠিত হয়েছে সেখানে সেখানে নির্বাচন করার ব্যাপারে রাজ্য সরকারের আইনের ওপর যে কেন্দ্রীয় আইন হয়েছে সেই আইন অনুযায়ী নির্বাচন করতে গেলে নির্বাচন কমিশন গঠন করা দরকার এবং তার মাধ্যমে নির্বাচন করতে হবে। কিন্তু ৩১শে মে পর্যন্ত প্রচলিত আইনের মধ্যে দিয়েই নির্বাচন করা সম্ভব। অতএব যাতে খুব তাড়াতাড়ি নির্বাচিত বোর্ডের হাতে ক্ষমতা দেওয়া যায়—যে সমস্ত জায়গায় মনোনীত বোর্ড রয়েছে—তারজন্য আমরা শীঘ্র এবং দ্রুত নির্বাচন দাবি করছি। আমি দাবি করছি শিলিগুড়ি পৌর নিগম এবং অন্যান্য মনোনীত পৌর নিগমগুলিতে আগামী ৩১শে মে'র মধ্যেই নির্বাচন করা হোক। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার গণতান্ত্রিক পদ্ধতির মধ্য দিয়ে নগর উন্নয়নে বিশ্বাসী। সেই উদ্দেশ্য নিয়েই শিলিগুড়ি এবং অন্যান্য পৌর-নিগম আইন করা হয়েছে। আইনের মধ্যে দিয়ে মেয়র ইন্ কাউন্সিল, বোরো কমিটি ইত্যাদির ব্যবস্থা করা হয়েছে। অর্থাৎ নানাভাবে পৌর প্রশাসনকে গণতান্ত্রিকরণের ব্যবস্থা করা হয়েছে। আজকেই এই সভায় মেগাসিটি গঠনের পরিকল্পনা নিয়ে আলোচনা হয়েছে। মন্ত্রী মহাশয় উল্লেখ করেছেন যে, মেগাসিটি পরিকল্পনার মধ্যে পশ্চিমবাংলার সমস্ত শহরগুলিকে যুক্ত করা হবে। সে ক্ষেত্রেও গণতন্ত্রীকরণের মধ্যে দিয়ে রাজ্যের ব্যাপক সংখ্যক মানুষের অংশগ্রহণের সুযোগ করে দেওয়া হবে। এই সমস্ত পরিকল্পনা পশ্চিমবাংলার সামগ্রিক উন্নয়নের ক্ষেত্রে একটা গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করবে বলে আমরা মনে করি। সেই জন্যই আজকে এই অ্যামেন্ডমেন্টটি এখানে উত্থাপন করা হয়েছে। এই অ্যামেন্ডমেন্টটির মধ্য দিয়ে কিছু অতিরিক্ত ক্ষমতা সৃষ্টি করা হচ্ছে যা পশ্চিমবঙ্গের জনগণের স্বার্থে, পশ্চিমবঙ্গের নগর উন্নয়নের স্বার্থে ব্যবহৃত হবে। বিশেষ করে শিলিগুড়ি এলাকার উন্নয়নে এটা একটা বিশেষ ভূমিকা পালন করবে। সেজন্য এই অ্যামেণ্ডমেন্ট বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে পৌরমন্ত্রী যে শিলিগুড়ি মিউনিসিপ্যাল কর্পোরেশন (অ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৯৪ এনেছেন এর সম্বন্ধে বলতে গেলে স্বাভাবিকভাবেই শিলিগুড়ি কর্পোরেশন গঠনের বিষয়ে বলতে হয়। কর্পোরেশন গঠন হবার পর মন্ত্রী মহাশয় চিন্তা করে দেখলেন যে, কর্পোরেশনের এলাকা বাড়ানো দরকার, কারণ পপুলেশন বাড়ছে, সেই বাড়তি পপুলেশনকে নগর জীবনের সুখ-সুবিধা দিতে গেলে নগরের এলাকা বাড়ানো দরকার। কিন্তু নগর বা শহর এলাকা বাড়াবার ব্যাপারে আমাদের অভিজ্ঞতা একটু অন্য রকম। আমরা দেখছি যে পশ্চিমবঙ্গে যখনই কোনও কর্পোরেশন গঠিত হচ্ছে তখনই তার এলাকা বাড়াবার বা অতিরিক্ত অঞ্চল তার সঙ্গে সংযোজিত করার দরকার হয়ে পড়ছে। এবং নির্বাচনী কায়দা-কানুনের দিকে লক্ষ্য রেখেই এটা করা হচ্ছে। আজকে একটু আগে মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, ১লা জুনের মধ্যে তারা ৪টে কর্পোরেশন এবং ২৫টা মিউনিসিপ্যালিটির নির্বাচন করবেন। সেই নির্বাচনে অতিরিক্ত সংযোজিত এলাকাগুলিও অন্তর্ভুক্ত হবে। সেগুলির সাহায্যে কিছু ওয়ার্ড গঠিত হবে। স্বাভাবিকভাবেই সেগুলি বর্তমানের পঞ্চায়েত এলাকা থেকে আসবে। আমাদের অভিমত বলছে, পঞ্চায়েত এলাকা থেকে যেগুলো এলো সেগুলো পঞ্চায়েত থেকে মিউনিসিপ্যালিটিতে উন্নীত না হয়ে সরাসরি কর্পোরেশনের অন্তর্ভুক্ত হচ্ছে শুধু মাত্র ভোটের দিকে লক্ষ্য রেখে। এই উদ্দেশ্য নিয়েই শিলিগুড়ি কর্পোরেশনকে

ড় করা হচ্ছে, তার সঙ্গে আরো এলাকা সংযোজিত হচ্ছে। অতীত অভিজ্ঞতায় আমরা দেখছি হাওড়া কর্পোরেশনের জন্যও এই জাতীয় বিল এখন আনা হয়েছিল কর্পোরেশন তৈরি হয়ে যাবার পরে। অ্যাডেড এরিয়া—অতিরিক্ত এলাকা সংযোজিত হয়েছিল। কারণ শহরের মানুষ এখন বামপন্থীর বিপক্ষে, তারা জানেন যে তাদের নাগরিক জীবনের সুখ-সুবিধা কোনও মিউনিসিপ্যালিটি বা কোনও কর্পোরেশন তাদের এখন দিতে পারছে না।

[2-50 — 3-00 P.M.]

কারণ যে জায়গায় তারা দাঁড় করিয়ে দিয়েছেন তাতে নাগরিকদের সুখ-সুবিধার পরিকাঠামো ভেঙে গেছে। ফলে ১৯৮৪ সালে যখন হাওড়া কর্পোরেশন তৈরি হল, মিউনিসিপ্যালিটি থেকে পরিবর্তন করে হাওড়া কর্পোরেশন করা হল তখন অতিরিক্ত এলাকা সংযোজিত করা হল, যে এলাকাগুলি দীর্ঘদিন ধরে পঞ্চায়েতের অন্তর্ভুক্ত ছিল। সেখানে রাস্তা নেই, ড্রেন নেই, জল নেই, আলো নেই, কিছু নেই অথচ সেইসব এলাকাগুলিকে মিউনিসিপ্যালিটি না করে একেবারে সরাসরি কর্পোরেশনের মধ্যে নিয়ে আসা হল। আজ ১০ বছর অতিক্রান্ত হয়ে গেছে, কিন্তু সেইসব এলাকার কোন উন্নয়ন হয়নি। আমার প্রশ্ন শিলিগুড়ি কর্পোরেশনের সঙ্গে যে এলাকাগুলি সংযোজিত করা হবে সেইসব এলাকাগুলির উন্নয়নের ব্যাপারে বিশেষ কোনও ব্যবস্থা রাখা হোক। মাননীয় মন্ত্রী মহাশয় এই ব্যাপারে যেন বিশেষ নজর রাখেন। কারণ এলাকাগুলি সংযোজিত করা হবে, সেখানকার নব নির্বাচিত কাউন্সিলারদের ভোটে আপনারা বোর্ড গঠন করবেন, অথচ এলাকার কোনও উন্নয়ন হবে না—এটা যেন না হয়। যেমন, হাওড়া এবং কলকাতা কর্পোরেশনের ক্ষেত্রে ঘটছে। হাওড়া কর্পোরেশনের ক্ষেত্রে যে সব এলাকা সংযোজিত হয়েছে সেইসব এলাকায় কোনও উন্নয়ন হচ্ছে না। শিলিগুড়ির ক্ষেত্রে সেই কথাটা আপনাকে আমি বারবার মনে করিয়ে দিতে চাই। এই সরকার কর্পোরেশন করে, কায়দা-কানুন করে প্রতিবন্ধী করে দিয়েছেন। তাদের নিজেদের যে কর্মদক্ষতা সেই কর্মদক্ষতাকে ক্রমশ কায়দা করে ডিফাংক্ট করে দিয়েছেন। যেমন একটা ক্ষেত্রে বলতে পারি, সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের প্রস্তাব করে কর্পোরেশন বা মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে আপনারা ট্যাক্স অ্যাসেসমেন্টের জন্য লোক পাঠাচ্ছেন। অথচ কর্পোরেশন মিউনিসিপ্যালিটি তাদের নিজস্ব অ্যাসেসমেন্ট করার জন্য লোক রয়েছে। যেখানে তাদের কর্মদক্ষতা বাড়ানোর প্রয়োজন এবং তার সাথে সাথে যেখানে কর্মী নিয়োগের প্রশ্ন আসে সেখানে কি দেখা যাচ্ছে? কর্পোরেশন বা মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে তাদের ট্যাক্স অ্যাসেসমেন্ট করার জন্য যে কর্মী রয়েছেন তাদের অলস করে রেখে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের লোক পাঠিয়ে অ্যাসেসমেন্ট করছেন। এইভাবে এই কায়দায় ট্রেড-লাইসেন্সের ক্ষেত্রেও করছেন। কর্পোরেশন এবং মিউনিসিপ্যালিটিগুলির আয়ের উৎস কেড়ে নিচ্ছেন এবং তাদের কর্মদক্ষতাকে অযোগ্য বলে প্রতিপন্ন করার চেষ্টা করছেন। অথচ নতুন নতুন এলাকা সংযোজিত করে দেখাতে চাইছেন আপনারা অনেক ভাল কাজ করবেন। তাই মন্ত্রী মহাশয়কে বলছি, যে এলাকাগুলি সংযোজিত করবেন পঞ্চায়েতের অন্তর্ভুক্ত রয়েছে। এইসব এলাকাগুলি আগে মিউনিসিপ্যালিটির মধ্যেও ছিল না, একেবারে সরাসরি শিলিগুড়ি কর্পোরেশনে অন্তর্ভুক্ত করা হচ্ছে। এইসব এলাকাগুলিতে রাস্তা নেই, আলো নেই, জল নেই, স্পেশ্যালভাবে উন্নয়নের জন্য আলাদাভাবে ব্যবস্থা রাখা হোক। আমরা চাই, এলাকা সংযোজিত হোক, সাথে সাথে উন্নয়ন হোক। এই বিলের আমি বিরোধিতা করছিনা,

সংযোজিত এলাকার উন্নয়নের ব্যাপারে মন্ত্রী মহাশয় যেন বিশেষ নজর দেন। এই কথা আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোক ভট্টাচার্য :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি শিলিগুড়ি পৌর নিগম সংশে যে বিল এখানে পেশ করেছি সেই বিলকে কংগ্রেস দলের সদস্য মাননীয় শ্রী প্রতাপ সিন্হা মহাশয় সমর্থন জানিয়েছেন, সেইজন্য তাকে আমি ধন্যবাদ জানাচ্ছি এবং যারা স জানিয়েছেন তাঁদেরও আমি ধন্যবাদ জানাচ্ছি।

আমি বুঝতে পারলাম না একই কারণে মাননীয় অতীশবাবু এই নতুন এলাকা নতুন কর্পোরেশন আজকে সংযুক্ত করবার যে প্রস্তাব তাকে সমর্থন করলেন সেই বিষয়কে মাননীয় জটু লাহিড়ী মহাশয় কেন বিরোধিতা করলেন? কারণ পৌর কর্পো এই বিলের মধ্যে আমরা পরিস্কার করে বলেছি কেন পৌর কর্পোরেশন করার প্রয়োজনী দেখা দিয়েছে। কারণ শিলিগুড়ি শহর, শুধুমাত্র শিলিগুড়ি শহরের মধ্যে তৎকালীন এলাকা বাড়ল তাই নয় বৃদ্ধি পেল শিলিগুড়ি শহরকে কেন্দ্র করে বিরাট প্রান্তন গ্রামা এবং যেভাবে জনসংখ্যা বৃদ্ধি পেল এবং দ্রুত গতিতে নগরায়ন হল অনেক শহরের তা হয় নি। স্বাভাবিকভাবেই আমরা সিদ্ধান্ত নিলাম ১৯৯০ সালে শিলিগুড়ি পৌর কর্পো গঠন করা হোক। এই বিধানসভায় বিল পেশ হয়েছিল, আমরা সেটা মাননীয় রাষ্ট্রপ কাছে পাঠিয়েছিলাম, ১৯৯৩ সালের সেপ্টেম্বর মাসে, স্বাভাবিকভাবেই এই সময়ের মানুষের অনেক কষ্ট হয়েছে, অসুবিধার সম্মুখীন হতে হয়েছে মানুষকে। সেই কারণে আমরা বিল পেশ করেছিলাম তার পর ৩ বছরের মধ্যে ঐ এলাকায় আরও বেশি নগর ঘটেছে, সেই কারণেই আমরা এই সংশোধনী অর্থাৎ শিডিউল ওয়ান যা ছিল সেই শিডি ওয়ান বাতিল করে শিলিগুড়ি এলাকাকে তৎকালীন পৌর এলাকা তার যে কোনও কনটিগু এলাকা এর সঙ্গে যুক্ত করে পৌর কর্পোরেশন গঠন করার সিদ্ধান্ত গ্রহণ করে সেই অর্ডিনান্স বা পৌর কর্পোরেশন হয়েছিল, তা আজকে বিল আকারে আপনাদের কাছে করলাম। দ্বিতীয় যে বিষয়টা সেটা এখানে আর একটা ২৮৩ নম্বরে যে শিডিউল পরিবর্ত কথা বলেছি যা অর্ডিনান্স ছিল না, অথচ নতুনভাবে আমরা আনছি, এর উদ্দেশ্য শিলিগুড়ি বা আসানসোল কর্পোরেশনের বেশ কয়েকটি ওয়ার্ড প্রতিনিধি শূন্য। হয়ত পদ করেছেন, কিংবা মৃত্যু ঘটেছে অথচ ওয়ার্ডগুলি প্রতিনিধিহীন হয়ে থাকতে পারে না, কারণে মনোনীত সদস্য যখন আমরা এই নতুন সংযুক্ত এলাকা থেকে নোব একই নতুন আইনে আমরা সংস্থান রাখতে চাই, শূণ্য ওয়ার্ডগুলি থেকে এখন প্রতিনিধি যেতে পারে। এখন প্রশ্ন হচ্ছে প্রতিনিধি নির্বাচন করার সময়ে যেটা মাননীয় অতীশ বললেন, প্রতিনিধি নিয়োগ করার সময়ে কিভাবে প্রতিনিধি নিয়োগ করা হবে। অবশ্যই প্রতিনিধিকে আমরা মনোনীত করব, সরকার পক্ষ থেকে এই বিষয়ে ৩২, ৩৪, ৩৯ যে তাতে পরিষ্কার লেখা আছে এবং নিশ্চয়ই খুনের আসামিকে নিয়োগ করা হবে না, গ্রহণ হবে না। তাদের পুলিশ রিপোর্ট ভেরিফিকেশন করে সরকার তাকে মনোনীত করবেন। কথা বলতে গিয়ে একটি প্রশ্ন এসে গেছে। নির্বাচন করা হচ্ছে না এ সিদ্ধান্ত আমরা করিনি। আমরা চাই মে মাসে নির্বাচন করতে, মে মাসে নির্বাচন হলে ৭৪তম সংশ অনুযায়ী সমস্ত পুরাতন আইন ১৯৯৪ সালের ৩১শে মে পর্যন্ত বলবৎ থাকবে, নতুন

কার্যকর হবে। শুধুমাত্র ১৯৯৪, এ বছরের পয়লা জুনের পর থেকে—স্বাভাবিকভাবে ৩১শে মে আমাদের যদি নির্বাচন করতে হয় তাহলে প্রথমে পুরাতন আইনে নির্বাচন করতে পারব। দ্বিতীয় যে বিষয়টি, সেটা হচ্ছে সেখানে সমস্যাটি হচ্ছে মনোনীত পৌর বোর্ড ৬ মাসের বেশি সময় আগে রেখে সংবিধানের ক্ষেত্রে যে জটিলতা বা বাধা আসে—দীর্ঘদিন ধরে পৌর বোর্ড, পৌরসভা, পৌর-নিগম পরিচালনার নীতি আমাদের নেই, আমরা বিশ্বাস করি না—সেজন্য আমরা দ্রুত জনগণের কাছে নির্বাচনের মাধ্যমে প্রতিনিধি নির্বাচন করা হোক সেটাই আমরা চাই।

[3-00 — 3-10 P.M.]

এখানে আর একটা প্রশ্ন এসেছে পঞ্চায়েত অন্তর্ভুক্ত এলাকা নিয়ে। এখানে জানিয়ে রাখছি, যে এলাকাগুলোকে অন্তর্ভুক্ত করতে চাচ্ছি সেখানে গত ৩১শে জুন যে পঞ্চায়েত নির্বাচন হয়ে গেলো সেটা হয়নি। তারফলে সেখানে পঞ্চায়েত বা পৌর-ব্যবস্থা-এর কোনওটাই ছিল না। কিন্তু এখন সেখানে উন্নত পৌর সুবিধা দিতে চাচ্ছি। এতে কেন আপত্তি হচ্ছে জানি না, কারণ এর ফলে ঐ এলাকায় মানুষ উপকৃত হবেন। আজকে সরকারের এই সিদ্ধান্তের ফলে ওখানকার মানুষ অভিনন্দন জানিয়েছেন। অবশ্যই উন্নয়নের ক্ষেত্রে তারা অগ্রাধিকার পাবেন।

এখানে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের প্রশ্ন কেন এসেছে জানি না। এর আগে যখন সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের ব্যাপারে সংশোধনী পেশ করা হয়েছিল তাতে ওঁরা অভিনন্দন জানিয়েছিলেন এবং বলেছিলেন যে, সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড দিয়ে কলকাতা এবং হাওড়াতেও কেন মূল্যায়ন করা হচ্ছে না ট্যাক্সের ব্যাপারে। এই অভিমত জানিয়েছিলেন ওঁরা। আজকে কেন একজন বিরোধী কংগ্রেস সদস্য সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড সম্বন্ধে আপত্তি করলেন জানি না। এই আপত্তিটা অনেক সময় আসে, কারণ অনেক ক্ষেত্রে প্রাইভেট অ্যাসেসর নিয়োগ করে ট্যাক্স অ্যাসেস করা হয় এবং তাতে দুর্নীতির যোগাযোগ থাকে। আমি জানি না, ওঁদের সঙ্গে সেই দুর্নীতির যোগ আছে কিনা। অতীশ সিংহ মহাশয় ওয়ার্ড ডিলিমিটেশনের ব্যাপারে বলেছেন। কিন্তু এটা এই আইনেই আছে, তাই স্বাভাবিকভাবেই এটা রেখেছি। এই যে নতুন করে এলাকা সংযুক্ত করবার বিষয়টা উল্লেখ করেছি, এটা কোন নতুন ব্যাপার নয়, চন্দননগর মিউনিসিপাল অ্যাক্ট, ১৯৯৫-এর উপধারা-২ (২)-তে, ডাঃ বিধানচন্দ্র যখন মুখ্যমন্ত্রী ছিলেন, সেই সময় বিষয়টা ওতে যে ভাষায় লেখা হয়েছিল সেই ভাষাতেই শিলিগুড়ি এবং আসানসোল পৌর আইনের মধ্যে যুক্ত করেছি। কাজেই বিষয়টা নতুন নয়। আমি আশা করব, এই সভায় আমি যে প্রস্তাব উত্থাপন করেছি সেটা আপনারা সবাই গ্রহণ করবেন।

The motion of Shri Ashoke Bhattacharyya that the Siliguri Municipal Corporation (Amendment) Bill, 1994 be taken into consideration, was then put and agreed to.

## Clauses 1 to 6 and Preamble

The question that clauses 1 to 6 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to move that the Siliguri Municipal Corporation (Amendment) Bill, 1994, as settled in the Assembly be passed.

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, এই যে বিলটা নিয়ে আলোচনা হচ্ছে, মাননীয় সদস্য অতীশ সিন্‌হা মহাশয় যুক্তি দিয়ে এই বিলকে সমর্থন করতে গিয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে কিছু কনস্ট্রাকটিভ সাজেশন রাখলেন। আমরা আশা করেছিলাম মাননীয় মন্ত্রী মহাশয় এই কন্সট্রাক্টিভ সাজেশনগুলি নিয়ে তিনি উত্তর দেবেন। কিন্তু তার মধ্যে তিনি গেলেন না। মাননীয় সদস্য জটু লাহেড়ি মহাশয় হাওড়ার প্রসঙ্গে বললেন। মাননীয় মন্ত্রী মহাশয় আলোচনা প্রসঙ্গে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড, অ্যামেন্ডমেন্ট বিল নিয়ে যে আলোচনা হয়েছিল সেই পুরানো বক্তব্যের রেস নিয়ে কিছু বললেন। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড নিয়ে আমি এবং সৌগত রায় মহাশয় বলেছিলাম যে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের কাজকর্মকে আমরা সমর্থন করি ঠিকমতো। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের ডিসিসনকে মিউনিসিপ্যাল বোর্ড অফ কমিশনারের হাতে ছেড়ে দেওয়া হচ্ছে এবং ছেড়ে দেওয়ার পরে সেখানে কোরাপশন হচ্ছে। এই কোরাপশনটা নিয়ে আমরা বলেছিলাম। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে অর্দ্ধ সত্য বললেন, পুরো সত্য বললেন না। হাওড়ার ব্যাপারে আমরা বলেছিলাম সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের টিম যখন হাওড়ায় কাজ করতে গিয়েছিল সেই কাজ করতে গিয়ে তাদের কি কি অসুবিধা হয়েছিল সেটা বলুন। সেই অসুবিধার কথা তিনি বললেন না। সেখানে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড এত কোরাপশনে লিপ্ত হয়েছে যে জনগণের চাপে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে কাজ না করে পিছিয়ে আসতে হয়েছে, বোর্ড কোনও কাজ করতে পারেনি। সমস্ত কাজকর্ম বন্ধ হয়ে গিয়েছে। সরকারের বেশ কিছু ক্ষতি হয়েছে। গভর্নমেন্টকে সেখান থেকে উইথড্র করতে হয়েছে বেশ কিছু টাকা খরচ করার পর। মাননীয় মন্ত্রী মহাশয় যদি মাননীয় সদস্য যে প্রস্তাবগুলি দিয়েছেন সেইগুলি নিয়ে তিনি বলতেন তাহলে ভাল হত। তা না করে অন্য ইস্যু তুলে অর্দ্ধ সত্য কথা বলে হাউসকে তিনি মিস-গাইড করলেন।

The motion was then put and agreed to.

## POINT OF INFORMATION

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে আপনার মাধ্যমে আমি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি এবং এই ব্যাপারে যাতে ব্যবস্থা নেওয়া যায় সেটা দেখবার জন্য অনুরোধ জানাচ্ছি। স্যার, একটা কোম্পানি আছে দুর্গাপুরে, ইস্টার্ন বিস্কুট প্রাইভেট লিমিটেড, এর মালিক হলেন মুখ্যমন্ত্রীর পুত্র শুভব্রত বসু। সেখানে শ্রমিকরা ঐক্যবদ্ধভাবে সমস্ত ট্রেড ইউনিয়ন, সি. আই. টি. ইউ., আই. এন. টি. ইউ. সি. সকলে মিলে যৌথ ভাবে ১৮ তারিখ থেকে ধর্মঘটে গিয়েছে। সেখানে ২০০ জন ওয়ার্কার নিয়মিত বেতন পাচ্ছে না। স্যার, আপনি রাজনীতির সঙ্গে যুক্ত, আপনি কল্পনা করতে পারবেন না সেখানে একটা কর্মচারীর বেতন হল—তারা সংগঠিত শিল্পের কর্মচারী—৬২৬ টাকা। স্যার মাত্র ৬২৬ টাকা। জুট মিলে পায় ন্যূনতম ২,২০০ টাকা। শুধুমাত্র মুখ্যমন্ত্রীর সন্তান বলে ৬২৬ টাকা। সেখানে সি. আই. টি. ইউও ধর্মঘটে গিয়েছে। এখানে যে উৎপাদনের টারগেট তার উপরে ছিল। ব্রিটানিয়া বিস্কুট কোম্পানি এই কোম্পানিকে প্রোটেকশন দেয়, ঠিকাদার হিসাবে কাজ করে। এই কোম্পানির

খারাপ জিনিস ব্রিটানিয়া কোম্পানির নাম করে বিক্রি হয়ে যায়। যাই হোক এই ধরনের একটা বেআইনি কাজ দীর্ঘ দিন ধরে চলে আসছে। এতে শ্রম দপ্তরের এবং মাননীয় মুখ্যমন্ত্রীর ভাবমূর্তি খুন্ন হচ্ছে। মুখ্যমন্ত্রীর ছেলে ব্যবসা করতে পারে কিন্তু বেআইনি ব্যবসা করতে পারে না।

[3-10 — 3-20 P.M.]

আজকে দু'শো শ্রমিক যেখানে জড়িত, সেখানে আমি তাদের কথা বলব না? সি. আই. টি. ইউ. সহ সমস্ত শ্রমিক ইউনিয়ন ধর্মঘট করছেন। আজকে এটা একটা মর্যাদার প্রশ্ন, এতে মুখ্যমন্ত্রীর মর্যাদার প্রশ্নও জড়িত। স্যার, এখানে আমরা যেমন ব্রেয়ারলিকে গ্রেপ্তারের দাবি করেছি, তেমনি ভাবে সুভব্রতকেও গ্রেপ্তারের দাবি জানাচ্ছি।

**শ্রী নির্মল দাস :** স্যার, অন এ পয়েন্ট অপ ইনফর্মেশন। স্যার, আমি এই সভাকে জানাচ্ছি যে আজকে হাজার হাজার শিক্ষক সুবোধ মল্লিক স্কোয়ার থেকে জমায়েত হয়ে মিছিল করছেন। তারা ৬৫ বছর বয়স পর্যন্ত চাকুরির বয়স কমানোর বিরুদ্ধে, ৬৫ বছর বয়স পর্যন্ত চাকুরি করার অধিকার যাতে তারা ফিরে পান তার জন্য এবং তাদের পেনশন যা দেওয়া হচ্ছে না, এই সমস্ত দাবিতে তারা জমায়েত হয়েছেন। আজকে হাজার হাজার শিক্ষাকর্মী নির্যাতিত হচ্ছেন। হাইকোর্টের রায় সত্ত্বেও তারা বিদ্যালয়ে যেতে পারছেন না। এই অবস্থায় আজকে সারা বাংলা প্রাথমিক শিক্ষা কর্মী, সারা বাংলা প্রাথমিক শিক্ষক সমিতি, বঙ্গীয় প্রাথমিক শিক্ষক সমিতি সকলেই, হাজার হাজার শিক্ষক, শিক্ষাকর্মী পথে নেমেছেন। আমি আবেদন করব মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় শিক্ষামন্ত্রীর উদ্দেশ্যে, আপনারা এটাকে প্রেস্টিজ ইস্যু করবেন না। এদের দাবিকে মেনে নিন। এই ইস্যুতে সারা পশ্চিম বাংলার শিক্ষক এবং শিক্ষাকর্মীরা বন্ধের ডাক দিচ্ছেন। সেটা যাতে না হয় তারজন্য ব্যবস্থা নিন। তারা যাতে পেনশন পান, যাতে করে তারা নির্যাতিত না হন, তারজন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনি জানেন যে এই হাউসে আইন প্রণয়ন করে বিরোধী দলের নেতাকে পূর্ণ মন্ত্রীর মর্যাদা দেওয়া হয়েছে, আমি এখানে পয়েন্ট অফ এক্সপ্লানেশনের উপরে বলছি, এবং বিরোধী দলের নেতাকে শ্যাডো চিফ মিনিস্টার হিসাবে ধরা হয়। লিডার অব দি হাউসকে যে মর্যাদা দেওয়া হয়, লিডার অব দি অপোজিশনকে সেই মর্যাদা দেওয়া হবে, এটা আমরা আশা করি। একটু আগে এখানে রবীন দেব লিডার অব দি অপোজিশন সম্পর্কে কতকগুলো ব্যঙ্গোক্তি করে গেলেন এবং যে সমস্ত মন্তব্য করলেন, এগুলো কুরুচির পরিচয় দেয়। সরকার পক্ষের চিফ হুইপ লক্ষ্মী দে চাবুক হাতে নিয়ে বামফ্রন্টের সব এম. এল. এ.-দের ঠেকাতে পারেন নি। চারজন আমাদের পক্ষে ভোট দিয়েছেন, যেমন প্রণববাবুর সময়ে ভোট দিয়েছিলেন সেই রকম ভোট দিয়েছেন। চাবুক হাতে নিয়ে লক্ষ্মীবাবু তার দলের এম. এল. এ.-দের যখন আটকে রাখতে পারলেন না, তখন উন্মাদ হয়ে রবীনবাবু কুরুচিপূর্ণ কতকগুলো মন্তব্য বিরোধী দলের নেতা সম্পর্কে করে গেলেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** আজকে বিভিন্ন স্তরের শিক্ষক—মাধ্যমিক শিক্ষক এবং প্রাথমিক শিক্ষক তাদের ৬৫ বছর বয়সে অবসর গ্রহণের দাবিতে এবং পেনশন যেটা তারা পাচ্ছেন

না, তারজন্য আজকে সমস্ত শিক্ষক সংগঠন, একমাত্র এ. বি. টি. এ. ছাড়া জয়েন্ট কাউন্সিলের সমস্ত শিক্ষক, সমস্ত শিক্ষক সংগঠন ঐতিহাসিক শিক্ষক সমাবেশ করেছেন। আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে শিক্ষকদের ন্যায্য দাবি মেনে নিন। ৬৫ বছর বয়স পর্যন্ত চাকুরির দাবির সাথে সাথে পেনশন-এর যে ব্যবস্থা বর্তমানে আছে, শিক্ষকরা এই ব্যাপারে যেভাবে হয়রান হচ্ছেন তার প্রতিবিধানের জন্য আমি দাবি জানাচ্ছি।

## LEGISLATION

### The Darjeeling Gorkha Hill Council (Amendment) Bill, 1994

**Shri Ashoke Bhattacharjee :** Sir, I beg to introduce the Darjeeling Gorkha Hill Council (Amendment) Bill, 1994 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

### STATEMENT UNDER RULE 72(1) OF THE RULES OF PROCEDURE AND CONDUCT OF BUSINESS IN THE WEST BENGAL LEGISLATIVE ASSEMBLY

The Darjeeling Gorkha Hill Council Act, 1988, was enacted to provide for the establishment of an autonomous Council for all-round advancement of the people residing in the hill areas of Darjeeling district and for over-all development of the hill areas. The General Council, viz., the Darjeeling Gorkha Hill Council, was constituted under the said Act in December, 1988. In course of work, it was considered expedient to vest the Darjeeling Gorkha Hill Council with some more powers, both administrative and financial, for its better functioning more independently for the interest of the hill people. For enlarging the field of work of the General Council, it was necessary to a mound some provisions of the said Act immediately. As, however, the Legislative Assembly was not in session at the material time, an Ordinance, viz., "The Darjeeling Gorkha Hill Council (Amendment) Ordinance, 1993", for effecting the necessary amendments of the said Act, had to be promulgated. The said Ordinance is proposed to be replaced by an Act of the Legislature with necessary modifications of the provisions thereof.

(Secretary then read the Title of the Bill.)

**Mr. Dy. Speaker :** There is a statutory Resolution from Shri Saugata Ray under article 232 of the Constitution of India "that the House disapproves the Darjeeling Gorkha Hill-Council (Amendment) Ordinance, 1993 (West Bengal Ordinance No. IV of 1993)."

Now I call upon Shri Saúgata Roy to move his resolution.

(pause)

As Shri Saugata Roy is not present in the House the resolution is not move. This is rejected.

**Shri Ashoke Bhattacharya :** Sir, with your permission, I beg to move that the Darjeeling Gorkha Hill Council (Amendment) Bill, 1994 be taken into consideration.

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল (অ্যামেন্ডমেন্ট) বিল ১৯৯৪ যেটি উত্থাপন করার কথা ছিল আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর কিন্তু আমরা দেখলাম যে তিনি উত্থাপন না করে আমাদের মিউনিসিপ্যাল মিনিস্টার অশোক ভট্টাচার্য মহাশয় উত্থাপন করলেন। অবশ্যি গভর্নমেন্ট চিফ হুইপ, পার্লামেন্ট অ্যাফেয়ার্স মিনিস্টার আমাদের আশ্বাস দিয়েছেন যে লিডার অফ দি হাউস, অর্থাৎ মুখ্যমন্ত্রী পার্টিসিপেট করবেন, ডিবেটে অংশ গ্রহণ করবেন। আমাদের লিডার অফ দি অপোজিশন বলবেন এবং তার যৌক্তিকতা মাননীয় মুখ্যমন্ত্রী খণ্ডন করবেন। এই বিলটি যখন উত্থাপন করেছিলেন তখন এই বিলটির যৌক্তিকতা যাই হোক না কেন দার্জিলিংয়ের হিল কাউন্সিলে যে অ্যাক্ট হয়েছিল ১৯৮৮ সালে তখন পার্ব্বত্য অঞ্চল অশান্ত ছিল। পার্ব্বত্য পরিবেশে এমন অশান্তির পরিবেশ ছিল যে মাননীয় মুখ্যমন্ত্রী, বীর বিপ্লবী, সেদিন সাহস পান নি ওখানে যেতে। তৎকালীন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী এবং কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী বুটা সিং দার্জিলিংয়ে গিয়েছিলেন। সেই সময়ে বিদেশি এবং দেশি পর্যটকরা আসতে সাহস পাচ্ছিল না, একটা অশান্ত পরিবেশ ছিল, এলাকার মানুষের নিরাপত্তা ছিল না। পর্যটন দপ্তরও পরিদর্শন করা বন্ধ করে দিয়েছিলেন। সেখানে রাজীব গান্ধী গিয়ে বলেছিলেন যে কোনওভাবেই বঙ্গভঙ্গ হতে দেব না। কিন্তু আমরা দেখলাম যে প্রধানমন্ত্রী, স্বারাষ্ট্রমন্ত্রীর সদিচ্ছাকে ব্যঙ্গ করে উপহাস করে বিপ্লবী কমিউনিস্ট পার্টির কমরেডরা রাজনৈতিক বিভ্রান্তি করার চেষ্টা করছেন। এইভাবে পার্ব্বত্য এলাকার মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করেছেন। তাদের সেন্টিমেন্টের দিকে না তাকিয়ে শুধু রাজনৈতিক ফায়দা লুঠবার চেষ্টা করা হয়েছে। তারা পাহাড় থেকে সাগর এবং সাগর থেকে পুরুলিয়া পর্যন্ত একই কথা বলে গেছেন যে রাজীব গান্ধী, বুটা সিং, সুভাষ ঘিসিং একই হ্যায়, ভুল মৎ, ভুল মৎ ভুল মৎ। তারা আরও বলেছিলেন রক্ত দেব, কলজে দেব বঙ্গভঙ্গ হতে দেব না। সেদিন কিন্তু রাজীব গান্ধী দার্জিলিংয়ে দাঁড়িয়ে বলেছিলেন যে, বাংলা আমরা ভাগ হতে দেব না। তারা সমস্ত সরকারি প্রচার যন্ত্রকে অপব্যবহার করে মুখ্যমন্ত্রী থেকে শুরু করে পাড়ার খুদে কমরেডরা পর্যন্ত ১৯৮৭ সালের নির্বাচনী বৈতারণি পার হবার জন্য বাংলাকে ভাগ করার চক্রান্ত করছিলেন। এতে মানুষকে বিভ্রান্ত করা হল, আজকে মুখ্যমন্ত্রী নিজে এসে এখানে বলুন যে তিনি যে অপরাধ সেদিন করেছিলেন তার কখনও ক্ষমা নেই। তখন তো অশোকবাবু ছিলেন না, পরে এসেছেন। আমরা বারে বারে বলেছিলাম যে পার্ব্বত্য এলাকার মানুষের সেন্টিমেন্টকে উপেক্ষা করা চলবে না, তারা বঞ্চিত হচ্ছে, তাদের দেখতে হবে। সেদিন রাজীব গান্ধী প্রাণের ভয় উপেক্ষা করে দার্জিলিংয়ের মাটিতে দাঁড়িয়ে বলেছিলেন তিনি বাংলাকে ভাগ হতে দেবেন না, এর রাজনৈতিক সমাধান চাই। সেদিন ওই বিপ্লবী বীর মুখ্যমন্ত্রী, যার নিজের যাওয়ার সাহস ছিল না, তিনি প্রধানমন্ত্রীর হাত ধরে দার্জিলিংয়ে

গিয়েছিলেন। সুতরাং দার্জিলিংয়ের রাজনৈতিক সমাধান আমরা করেছি, আপনারা কেবল ফায়দা লুটেছেন। সুতরাং আপনারা হিল কাউন্সিল বিল এনেছেন বলে যতই চিৎকার করুন না কেন, আপনারা শুধু ফায়দা লোটার জন্য এর মধ্যে রাজনীতি করেছেন। ১৯৮৮ সালে আপনাদের এমন অবস্থা হয়েছিল যে বিলটি আনার জন্য আপনাদের অর্ডিন্যান্স পর্যন্ত করতে হয়েছিল এবং এর জন্য বিধানসভার বিশেষ অধিবেশনও ডাকতে হয়েছিল।

[3-20 — 3-30 P.M.]

আমরা প্রয়োজনটাকে উপেক্ষা করছি না, কিন্তু এই বোধটুকু আপনাদের পরে হল। আপনাদের বুদ্ধিটা একটু পরে হয়, আপনারা একটু দেরিতে বোঝেন। নেতাজী বিপ্লবী ছিল এটা আপনারা অনেক পরে বুঝেছেন, আই. এম. এফের টাকা নিতে হবে, ম্যাগনারামারাকে সেলাম জানাতে হবে এটা আপনারা পরে বুঝেছেন। আপনারা যখন বোঝেন তখন সময় পার হয়ে যায়। সুভাষ ঘিসিংকে অটোনমাস ক্ষমতা দেওয়া হয়েছে এবং তাকে আরও ক্ষমতাবান করার জন্য চেষ্টা করছেন। ১৯৮৮ সালে আইন প্রণয়ন করে যে ক্ষমতা তাকে দেওয়া হয়েছিল সেই ক্ষমতা প্রয়োগ করে সুভাষ ঘিসিং কতটুকু কাজ করেছেন সেটা বলতে পারবেন। আপনার বিধানসভা কেন্দ্রের মধ্যেও পার্বত্য পরিষদের কিছু কিছু এলাকা পড়ে, সুভাষ ঘিসিং রাজ্য সরকারের কাছ থেকে যে টাকা নিচ্ছে, তার খরচের হিসাব তিনি ঠিকমতো দিচ্ছেন কি? মাননীয় মুখ্যমন্ত্রীর জ্যোতিবাবুর বিলাসবহুল জীবনযাপনের জন্য অনেক সমালোচনা করেন, জ্যোতিবাবু খুব বেশি আরামপ্রিয় এবং বেশি সুযোগ-সুবিধা ভোগ করেন অনেকে বলেন, কিন্তু জ্যোতিবাবুর থেকে সুভাষ ঘিসিংয়ের স্টাইল অনেক বেশি। তার লালকুঠির অফিস দেখে মনে হবে যেন প্রধানমন্ত্রীর সচিবালয়। সুভাষ ঘিসিং-এর জাঁকজমক অনেক বেশি। পাবলিক হেলথ্ ইঞ্জিনিয়ারিং-এ টাকা দেওয়া হল হিল কাউন্সিলে, সুভাষ ঘিসিং তার নিজের লোকদের মধ্যে টাকা ভাগ করে দিলেন কাজের জন্য। অফিসারদের কোনও ক্ষমতা সেখানে নেই। কি কাজ হল, না হল সেটা তদারকি করার কোনও ক্ষমতাও তাদের নেই। আমরা কিছুদিন আগে সেখানে গিয়েছিলাম, আমরা দেখেছি পাহাড়ে জল সরবরাহের কোনও ব্যবস্থা সেখানে নেই। সরকার টাকা দিচ্ছে হিল কাউন্সিলকে, সেই টাকা তারা নিয়ে নিচ্ছে, কোনও কাজ করছে না, সেখনে আমাদের বলার কোনও অধিকার নেই। প্ল্যানের টাকা নন-প্ল্যানে দিয়ে দিচ্ছেন। দুধিয়াতে একটা হোটেল খোলা হয়েছে, চালু হওয়ার তিনমাস পরে যখন আমরা গেলাম তখন তারা বললেন আপনারাই প্রথম খরিদ্দার। এদিকে ৮৮ সালে তাকে যে ক্ষমতা দেওয়া হয়েছিল তার থেকে আরও বেশি ক্ষমতা দেওয়া হচ্ছে শুধু রাজনৈতিক লাভ নেওয়ার জন্য। কারণ ঘিসিং হচ্ছে আপনাদের প্রিয় লোক। লোকসভা নির্বাচনে ঘিসিঙের দল যখন ওখানে প্রতিদ্বন্দ্বিতা করেছিল তখন একটা সিটও আপনারা সেখানে লাভ করতে পারেননি, আপনাদের প্রার্থীর জামানত বাজেয়াপ্ত হয়ে গিয়েছিল। ঘিসিং-এ এখন জ্যোতিবাবুর সঙ্গে দহরম-মহরম। রাজ্যসভা নির্বাচনে দুটো এম. এল. এ.-র ভোট তাই সি. পি. এম.-ই পেয়েছে। আপনারা যখন কোনও আইন প্রণয়ন করেন, তার আগে দেখেন যে আপনাদের রাজনৈতিক লাভ কতটা হবে। ৮৭ সাল পর্যন্ত, আপনারা ৮৮ সালের আইনটা আনার কথা রাজীব গান্ধী বারবার বলা সত্ত্বেও পার্বত্য পর্ষদ গঠনের কথা বারবার বলা সত্ত্বেও, ৮৭ সাল পর্যন্ত আপনারা করেননি, কারণ নির্বাচন ছিল। নির্বাচনে রাজনৈতিক সুবিধা লাভ করবেন বলে

করেননি। কিন্তু ৮৭ সালে নির্বাচন হয়ে যাবার পর আপনারা বাস্তব অবস্থা উপলব্ধি করতে পারলেন। রাজীব গান্ধী, বুটা সিং-এর হাত ধরে আপনি নুতন আইন প্রণয়ন করলেন কিন্তু ৮৮ সালের আইনে যে ক্ষমতা দেওয়া হল, সেই ক্ষমতা দেবার পর আবার যখন দেখলেন সুভাষ ঘিসিং আপনাদের সঙ্গে হাত মিলিয়েছেন এবং সুভাষ ঘিসিং-এর সঙ্গে আঁতাত করে আপনারা দুটো এম. এল. এ.। আবার ওখানে পেয়ে গেলেন, আগামী লোকসভার নির্বাচনে আবার হয়ত জিততেও পারেন। এই রকম একটা নির্বাচনে আবার ওখানে প্রতিদ্বন্দ্বিতা করবেন, পাহাড়ে আপনারা পা রাখার জায়গা পাচ্ছেন, এমন কি কাউন্সিলের ইলেকশনে পর্যন্ত আপনারা সুভাষ ঘিসিং-এর সঙ্গে হাত মিলিয়ে নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করলেন। কোথায় ছিল আপনাদের সেই বিবেক, ৮৭ সালে আপনারা কেন বলেন নি? কেন সুভাষ ঘিসিং-এর বিরুদ্ধে এত দেওয়াল লিখন লিখেছিলেন? আজকে কোন যুক্তিতে সুভাষ ঘিসিং আপনাদের পরম প্রিয় হয়ে গেল, দেশপ্রেমিক হয়ে গেল, আপনারাদের এই জবাব দিতে হবে। যুক্তি দিতে হবে। আমরা সুভাষ ঘিসিংকে সেদিনও যা বলেছি, আজকেও আমরা বলছি, সেদিনও আমরা সুভাষ ঘিসিংকে বিচ্ছিন্নতাবাদী বলিনি, আজকেও সুভাষ ঘিসিংকে আমরা বিচ্ছিন্নতাবাদী বলছি না। কিন্তু সুভাষ ঘিসিংকে যে টাকা দেওয়া হচ্ছে সেই টাকার হিসাব নিতে হবে। সেই টাকা আপনার টাকা নয়, সেই টাকা কারোর ব্যক্তিগত টাকা নয়, সেই টাকা রাজ্য সরকারের টাকা। রাজ্য সরকারের কোষাগার থেকে যে কোটি কোটি টাকা দেওয়া হচ্ছে সেই টাকা তছরূপ করা হচ্ছে, তাদের দলের তহবিল বাড়াচ্ছে, ব্যক্তিগতভাবে সেখানকার কন্ট্রাক্টারদের কিছু সুবিধা হচ্ছে, রাজনৈতিক দিক থেকে আজকে চিন্তা করলে আজকে দার্জিলিং-এর আকর্ষণ পর্যটকদের কাছে কমে যাচ্ছে, কোনও উন্নয়ন হয়নি, জলের ব্যবস্থা নেই, সেখানে কোনও রাস্তাঘাটের উন্নয়ন হয়নি, সেখানে এক্সপ্যানশন কিছু হচ্ছে না। দার্জিলিং শহর দিনের পর দিন ঘিঞ্জি হয়ে যাচ্ছে। পর্যটকরা আজকে দার্জিলিং-এ যেতে ভয় পাচ্ছে। পর্যটকরা আজকে দার্জিলিং-এ যেতে ঘৃণা বোধ করছে, এত নোংরা। যেখানে আপনি টাকার সংখ্যা বাড়াচ্ছেন, যেখানে আপনি তাদের হাতে আইন প্রণয়ন করে অধিক ক্ষমতা দিচ্ছেন, সেখানে দার্জিলিং-এর উন্নয়ন হচ্ছে না, শুধু রাজনৈতিক স্বার্থ সিদ্ধির জন্য বন্ধুত্ব হয়েছে বলে আপনারা সুভাষ ঘিসিংকে কিছু বলছেন না। আমরা সেইজন্য বলছি বিল আনুন আমাদের কোনও আপত্তি নেই, আমরা সর্বদলীয় সভাতে গিয়েও আমাদের দলের পক্ষ থেকে সেখানে বক্তব্য রেখেছি, কিন্তু এই বিল আনার ক্ষেত্রে আপনাদের মধ্যে যে হিপোক্রাসি রয়েছে, আমরা তার নিন্দা করছি, আপনাদের মধ্যে যে ভন্ডামি রয়েছে, আমরা সেটাকে ক্রিটিসাইজ, কন্ডেম করছে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তুলসী ভট্টারাই** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় যে হিল কাউন্সিল অ্যামেন্ডমেন্ট বিল পেশ করেছেন, তাকে আমি সর্বতোভাবে সমর্থন করে তার সম্পর্কে দু-চারটি কথা হাউসের সামনে তুলে ধরতে চাই। ৫৫ সালে যখন দার্জিলিং-এর কমিউনিস্ট পার্টি অব ইন্ডিয়া দার্জিলিং সংলগ্ন পার্বত্য তিনটি অঞ্চল এবং তার সংলগ্ন কিছু এলাকা নিয়ে স্বায়ত্ত শাসনের দাবি করেছিলেন, সেই দাবিকে তখন সমর্থন করে আমাদের সঙ্গে এসেছিল তখনকার গোর্খা লিগ। ৫৫ সালে কংগ্রেস প্রথম অবস্থার মধ্যে দার্জিলিং-এর স্বায়ত্ত শাসনকে সমর্থন না করলেও ৬০ এর দশকে এসে কংগ্রেসও, দার্জিলিং কংগ্রেস তখন এই

স্বায়ত্ত শাসনকে সমর্থন করেছিল। কিন্তু এই সমর্থন করা সত্ত্বেও কেন্দ্রেতে কংগ্রেস সরকার থাকা সত্ত্বেও কোনওদিন দার্জিলিং-এর স্বায়ত্ত শাসন নিয়ে কংগ্রেসি শাসনকালে কোনও আওয়াজ অথবা কোনও কথা উঠেনি। সেই সময় আমাদের অনেক সংসদ সদস্যরা দার্জিলিং-এর স্বায়ত্ত শাসন নিয়ে এবং দার্জিলিং-এর মানুষের ভাষা নেপালি ভাষার সাংবিধানিক স্বীকৃতি নিয়ে কথা বলেছিলেন। তাদের মধ্যে জ্যোতির্ময় বোস এখন নেই, সমর মুখার্জি এখনও আছেন, আনন্দ পাঠক এখনও আছেন, রতনলাল ব্রাহ্মিন এখন নেই, এই সদস্যরা বারবার লোকসভাতে রাজ্য সভাতে আওয়াজ তুলেছিলেন। কিন্তু কংগ্রেস বার বার তা নাকচ করেছে। সংসদ সদস্য আনন্দ পাঠক ১৯৮৫ সালে লোকসভায় দার্জিলিং লোকসভায় দার্জিলিং পার্বত্য এলাকা এবং তার সংলগ্ন এলাকা নিয়ে স্বায়ত্ত শাসনের একটা বিল উত্থাপন করেছিলেন। তৎকালীন কংগ্রেস সরকারের মন্ত্রী বিলটি নাকচ করেছিলেন এবং কংগ্রেস দল ভোটাভুটির মধ্যে দিয়ে লোকসভায় বিলটিকে পরাজিত করেছিল। তারপরেই তো দার্জিলিং-এ বিচ্ছিন্নতাবাদী আন্দোলনের শুরু হয়েছিল—'গোর্খাল্যান্ড চাই, বাংলা আমাদের জায়গা নয়, বাংলা আমাদের কবরের স্থান আমাদের আলাদা গোর্খাল্যান্ড চাই।' সে সময়ে দার্জিলিং-এর পাহাড়ে রক্তক্ষয়ি সংগ্রাম হয়েছিল আমরা তখন বলেছিলাম, 'না, বঙ্গ-ভঙ্গ করে আলাদা কোনও রাজ্য করতে আমরা রাজি নই দার্জিলিং—বাংলায়ার মধ্যেই থাকবে, কিন্তু দার্জিলিং-কে স্বায়ত্ত শাসন দিতে হবে। দার্জিলিং এ যে জাতি বসবাস করে, যে ভাষাভাষি মানুষরা দার্জিলিং-এ আছেন তাদের আত্ম-নিয়ন্ত্রণের অধিকার দিতে হবে।' সেসময়ে আমরা দেখেছি রাজীব গান্ধী এবং আরও কয়েকজন ওখানে ঐ বিচ্ছিন্নতাবাদী আন্দোলনকে উস্কানি দিয়েছিলেন। আমি একজনের নাম উল্লেখ করতে চাই না, তিনি এখন কোন গুরুদ্বারে বুট পালিশ করছেন তা আমি জানি না, তিনি—বুটা সিং এবং ইন্দ্রজিত খুল্লার দিল্লিতে বসে দার্জিলিং-এর আগুনকে উস্কে দিয়েছিলেন, সুবাষ ঘিসিং কে হাত ধরে নাচিয়েছিলেন। দার্জিলিং-এ রাজীব গান্ধী প্রথম গিয়ে একটা জনসভা ডেকেছিলেন সেন্ট জোসেফ কলেজের মাঠে, সেখানে মাত্র ১৪ জন লোক ছিল। সেই ১৪ মানুষের সামনে দাঁড়িয়ে রাজীব গান্ধী দেখলেন যে তার পেছনে দার্জিলিং-এ আর কোনও মানুষ নেই। তখন তিনি সেখানে বলতে বাধ্য হলেন যে, দার্জিলিং-এ যে আন্দোলন চলছে তা বিচ্ছিন্নতাবাদী আন্দোলন নয়, সুভাষ ঘিসিং রাষ্ট্রদ্রোহী নন। আর বঙ্গ-ভঙ্গ হবে না, একথাও তিনি বলে বাংলার মানুষকে খুশি করতে চাইলেন। অন্য দিকে সুভাষ ঘিসিংকে খুশি করতে বললেন দার্জিলিং-এর আন্দোলন কোনও বিচ্ছিন্নতাবাদী আন্দোলন নয়, সুভাষ ঘিসিং রাষ্ট্রদ্রোহী নন অথচ তার পরের দিনই দার্জিলিং-এর ঋষিহারা এবং তাংভারে আমাদের ২২-টা ঘর আগুনে জ্বলেছে। রাজীব গান্ধী যেদিন দার্জিলিং ছেড়ে চলে এলেন তার পরের দিনই ঐ ঘটনা ঘটল আমরা বঙ্গ ভঙ্গ হতে দিতে চাই নি। দেশের অখন্ডতা রক্ষার জন্য বাঙালি আর নেপালির মধ্যে সেতু বন্ধন গড়ে তুলেছিলাম এবং তা রক্ষা করার জন্য রক্ত ঢেলে দিয়েছিলাম। বাঙালি নেপালির সেতু বন্ধনকে রক্ষা করার জন্য আমরা প্রাণ দিয়েছি, আমরা রক্ত দিয়েছি এবং আজকেও সে প্রমাণ আছে দার্জিলিং-এর পাহাড়ে, কাঞ্চনজঙ্ঘা তার সাক্ষী। তখন রাজীব গান্ধী আমাদের কোনও কথা শোনেন নি। তিনি তখন অবস্থাটা বুঝতে পারেন নি, তা বুঝতে আরও ৬ মাস সময় লেগেছিল। দার্জিলিং-এ মানুষের আত্ম-নিয়ন্ত্রণের জন্য যে বি বিশেষ ব্যবস্থা দরকার তা বুঝতে রাজীব গান্ধীর আরও ৬ মাস সময় লেগেছিল। তারপর তিনি দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ—স্বায়ত্ত শাসনের যে বিল আমরা পার্লমেন্টে তুলেছিলা

তারই অনুকরণে গঠন করতে মত দিয়েছিলেন। সেই অনুযায়ী দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ গঠিত হয়েছে। এর মধ্যে কংগ্রেসের কোনও অবদান নেই। তারা কোনও কিছুই করেন নি। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ আমাদের স্বায়ত্ত শাসন বিল অনুযায়ীই গঠিত হয়েছে। এই পর্ষদের মধ্যে দিয়ে নিশ্চয়ই স্বল্প সংখ্যক মানুষের জাতি গোষ্ঠী আত্ম-নিয়ন্ত্রণের অধিকার পেয়েছে। এটা আমরা ভারতবর্ষের মানুষকে অবশ্যই দেখাতে পারি। আমাদের রাজ্য সরকার পার্বত্য পরিষদকে যে পাওয়ার দিয়েছে তা ভারতবর্ষের মানুষ দেখতে পাচ্ছে। দার্জিলিং-এর পাহাড়কে বাংলার মধ্যে রাখার জন্য আমরা যখন রক্তক্ষয়ি সংগ্রাম করছিলাম তখন কংগ্রেস জি. এন. এল. এফ.-এর সঙ্গে হাত মিলিয়েছিল। তারা সুভাষ ঘিসিং-কে ভুল পথে পরিচালিত করেছিল। আজকে সুভাষ ঘিসিং বলছেন, না, আর সংগ্রাম নয়, সংহতি এবং বিকাশ চাই। আর সংগ্রাম নয়, শান্তি এবং সদ্ভাবনা চাই। আজকে সুভাষ ঘিসিং বিকাশ চাইছেন তাই আমরা তাকে সমর্থন করছি, তার পক্ষে দাঁড়াচ্ছি, তাকে বিভিন্নভাবে সাহায্য করছি। কিন্তু এ কথা মনে রাখতে হবে যে, আমরা এখানে আজকে দু'জন এম. এল. এ. তার সাহায্যে নিয়ে আসি নি। আমরা দু'জন এম. এল. এ. কংগ্রেসের জামানত জব্দ করে এখানে এসেছি। যে কংগ্রেস একটা রাষ্ট্রীয় পার্টি সে তার জামানত বাঁচাতে পারেনি। তাদের আমরা পরাজিত করে এখানে এসেছি। আজকে এখানে যে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ দ্বিতীয় সংশোধনী বিল রাজ্য সরকারের পক্ষ থেকে পেশ করা হয়েছে তাকে আমি সমর্থন করছি দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে উপযুক্ত অর্থ এবং অন্যান্য শক্তি দিয়ে সফল করে গড়ে তোলার জন্য। আমরা বিশ্বাস করি ভারতবর্ষের বিভিন্ন জাতি গোষ্ঠীর বিভিন্ন ভাষাভাষি মানুষ যেদিন বুঝতে পারবে কংগ্রেস তাদের ভাগ করে রাখতে চায়, কিন্তু আত্ম নিয়ন্ত্রণের অধিকার দিতে চায় না সেদিন তারা কংগ্রেস ছেড়ে আমাদের দিকে চলে আসবে। এটাই আমরা প্রমাণ করেছি। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের নির্বাচনে কংগ্রেসের একটি সিট ছাড়া সব ক'টি সিটেই জামানত জব্দ হয়েছে। তাই বলছি, ১৯৮৮ সালের ২২ আগস্ট যে চুক্তি হয়েছিল তাকে কেন্দ্র করে আরও বেশি ক্ষমতা এই পার্বত্য পর্ষদকে দিতে হবে এবং সঙ্গে সঙ্গে রাজ্য সরকারকেও দেখতে হবে—যে টাকা-পয়সা দেওয়া হচ্ছে তার হিসাব ঠিকমতো দিচ্ছে কিনা। গণতান্ত্রিকভাবে পরিচালনা করার জন্য যদি দরকার হয় তাহলে আবার এই বিলের সংশোধন করতে হবে। আমি এই বিলকে সর্বতভাবে সমর্থন করছি। ঐ কংগ্রেসিরা যেমন আসামের কার্বিয়ালং স্ব-শাসিত পরিষদকে ভেঙে দিয়েছিল, ত্রিপুরায় যেমন নির্বাচিত পর্ষদকে ভেঙে দিয়েছিল সেইভাবে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে না দেখে, না ভেবে গণতান্ত্রিকভাবে পরিচালনা করার জন্য কেন্দ্র এবং রাজ্য সরকার সর্বতভাবে সাহায্য করেন এই আশা প্রকাশ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে বিল নিয়ে এসেছেন সেই বিলের আমি সম্পূর্ণ বিরোধিতা করছি, কারণ ওনারাই প্রথম এর বিরোধিতা করেছিলেন। আমি একটা জিনিস কিছুতেই বুঝতে পারছি না—আমি প্রথমদিকেই এই কথা বলেছি—কেন এই সর্বনাশা বিল নিয়ে আসা হচ্ছে? পুরোপুরি ক্ষমতা দিয়ে আপনারা সর্বনাশ করছেন। প্রথমদিকে এক বাংলা দুই ভাগে ভাগ হল—পূর্ববঙ্গ এবং পশ্চিমবঙ্গ। সেই পশ্চিমবঙ্গকে আবার ভাগ করে দিলেন। আপনারা স্বীকার করুন আর নাই করুন কার্যত পশ্চিমবাংলাকে

এখন দুই বাংলায় ভাগ করে দিয়েছেন। আপনারা বুকে হাত দিয়ে বলুন, অস্বীকার করতে পারবেন না। খোদ জ্যোতি বসু হিলে গিয়ে বললেন, হিলের অভিভাবক হলেন সুভাষ ঘিসিং। হিল কি আলিমুদ্দিন স্ট্রিটের বাপের সম্পত্তি? কেন এই ইতিহাস আপনারা সৃষ্টি করলেন? পশ্চিমবাংলার যে মানচিত্র আছে সেখানে যারা বাস করবেন তারা পশ্চিমবাংলার মানুষ হিসাবে গণ্য হবে। তাহলে বাঁকুড়ার অযোধ্য হিল বাসীরা এবং শুশুনিয়া বাসীরা দাবি করতে পারে আমাদের জন্য হিল কাউন্সিল করতে হবে। কোন যুক্তিতে বলবেন তোমাদের জন্য হিল কাউন্সিল হবে না? তাহলে কেন ঝাড়খন্ডি এবং উত্তর খণ্ডিদের দাবি মেনে নেবেন না? আপনারা মাথা নিচু করে দিয়েছেন। বাংলার কয়েক ক'টি মানুষকে একটা লোকের কাছে বাধ্য করেছেন মাথা নত করতে। আপনারা বহু সেমিনার করেছেন, আপনারা বলেছেন, কলিজা দেবেন তবু ঘিসিং-এর হাতে ক্ষমতা দেবেন না। আপনারা দেওয়ালেও তাই লিখেছেন। কিন্তু আজকে কি করলেন বলুন? (মাননীয় সদস্য তুলসী ভট্টরাইকে উদ্দেশ্য করে) এটা ২ দিনের যোগী, ভাতকে বলে অন্ন, সে আবার বক্তৃতা করছে, যাইহোক, নতুন এসেছে বলে তাকে ছেড়ে দিলাম। আচ্ছা, বলুন তো, এই নির্বাচনে আপনারা এসেছেন ঘিসিং-এর হাত ধরে। যে ঘিসিং-এর সঙ্গে আপনারা নিয়মিতভাবে বিরাট সংঘাত করেছিলেন, বেশ কিছু কমরেড আপনাদের মারা গেছে তার সঙ্গে লড়াই করে—তাদের পরিবারকে আপনারা কি বলবেন? যারা মার খেয়েছে তারা আপনাদের কমরেড, আমাদের লোক নয়, তাদের পরিবারকে আপনারা কি বোঝাচ্ছেন? কেন দাঁতে দাঁত দিয়ে পুলিশ এবং সি. পি. এম. ঘিসিংকে শেষ করার জন্য, খতম করার জন্য লড়াই করেছিলেন? একটা মানুষের ক'টা মুখ হতে পারে? বেশি দিনের কথা নয়, লর্ড ক্লাইভের আমলের কথা নয়, কয়েকদিন আগেকার কথা, আপনারা ঘিসিং-এর তীব্র বিরোধিতা করেছিলেন আর আজ ঘিসিং এমন কি করল যাকে হিলের অভিভাবক করে দিতে হবে? আবার নূতন করে ক্ষমতা দিচ্ছেন? মাননীয় সদস্য মান্নান সাহেব যে কথা বললেন, যে টাকা দিলে তার হিসাব দেয় না। শুনলে অবাক হয়ে যাবেন, কিরকমভাবে টাকা খরচ করে জানেন? আজকে দুটো এম. এল. এ. পাবার জন্য ওদের সঙ্গে গাঁটছড়া বাঁধলেন? ঐ যে কে একজন ভট্টরায় মহাশয়, কে উনি? ঘিসিংয়ের সাথে আপনারা গাঁটছরা বাঁধলেন ; যে ঘিসিং ভানুভক্তের মূর্তি ভেঙ্গে দিয়েছিল,—ভানুভক্ত ওদের কাছে, নেপালিদের কাছে এমন লোক, ঠিক রবীন্দ্রনাথের মতো—কই, একবারও তো সে সমালোচনা করলেন না। ঘিসিং মূর্তি ভেঙ্গে দিল। শুনলে অবাক হয়ে যাবেন, ঐ ঘিষিং বলে যে, নেপালি ভাষা বললে আমরা মানব না, গোর্খা ভাষাকে এইটথ শিডিউলে নিতে হবে, আসলে গোর্খা ভাষা বলে কোনও ভাষা নেই। নেপালি ভাষাকে ঐ শিডিউলে নেওয়া হয়েছে। এখন অবধি সে, সেই দাবি জানিয়ে যাচ্ছে। আমি বার বার বলেছিলাম, এখনও বলছি আবার যখন ঐ ভাবে ব্ল্যাকমেল করবার চেষ্টা করবে এবং নূতন রাজ্য চাইবে—ওদের ভৌগোলিক দিক দিয়ে একটু সুবিধা হয়ে গেছে, উপর থেকে একটা ঢিল নিচের দিকে ফেলার একটা সুবিধা আছে—তাদের ক্ষমতা বেশি বেড়ে যায়। আপনারা বিপুল সংখ্যায় এখানে এসেছেন, আপনাদের পার্টিও আছে, আপনারা মেনে নেবেন? ওর ডবল সিটিজেনশিপ আছে, যখন ওকে মন্ত্রীর পদমর্যাদা দেওয়া হয়নি তার আগে থেকে ও একটা অশোক স্তম্ভ মার্কা প্যাড ব্যবহার করে। ওকে মুখ্য সচিব দেওয়া হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুর পিছনে যেমন 'জেড' ক্যাটিগরির সিকিউরিটি থাকে ওর পিছনেও ঠিক তেমনি অতগুলি সিকিওরিটি থাকে। এগুলি মিস ইউজ

অফ মানি নয়? দু জন সদস্য বড় কথা নয়। মাননীয় অশোকবাবু আপনি এদেশের মানুষ কি না জানিনা, তাহলে আপনারও মর্মে লাগত। আজকে সামান্যতম স্বার্থের জন্য খুন করালেন, কলিজা দিলেন, এখন নূতন নূতন ক্ষমতা দিচ্ছেন কেন? মাননীয় ভট্টরায় মহাশয় তো কংগ্রেস কংগ্রেস বললেন, উনি জেনে রাখুন মাননীয় মুখ্যমন্ত্রী যখন ওখানে যেতে সাহস করেন নি, সেই সময় মাননীয় রাজীব গান্ধী নিজে পাহাড়ে উঠে মিটিং করেছিলেন। আগের প্রধানমন্ত্রী মহাশয় নূতন নূতন রাজ্য করেছিলেন, অরুণাচল প্রদেশ ইত্যাদি, কিন্তু এতবড় কথাটা শুধুমাত্র রাজীব গান্ধী মহাশয়ই বলতে পেরেছিলেন এবং একমাত্র তিনিই ছোট রাজ্য গঠনে আপত্তি করেছিলেন। তিনি প্রধানমন্ত্রীর মিটিং করেছিলেন মিটিংয়ে তেমন লোক ছিল না তবু তিনি সাহসের সঙ্গে মিটিং করেছিলেন। মাননীয় জ্যোতিবাবু যেতে সাহস করেন নি, কিন্তু তিনি গিয়েছিলেন। তারপর মাননীয় জ্যোতিবাবু যখন চাপ দিয়েছিলেন যে আমি স্বায়ত্ত শাসন দিতে চাই, তখন তিনি বলেছিলেন আপনার স্টেট আপনি বুঝলে দিতে পারেন। মাননীয় বুটা সিং যে ভুল করেছিলেন আমি তার বিরোধিতা করি, কিন্তু জ্যোতিবাবু তার ৪ গুণ ভুল করেছেন। দেখেন নি? মাঝখানে যে লোকটা বাঙালি খেদাও বলে ধর্মঘট করেছিল, তাকে ক্ষমতা দিলেন? যে রবীন্দ্রনাথের সমালোচনা করেছিল তার হাতে ক্ষমতা তুলে দিচ্ছেন? তার জিভ কেটে নেওয়া হোক। যে দানব তৈরি করছেন, এই দানবই একদিন আপনাদের মৃত্যুর কারণ হবে। এরপর আবার বিপদে পড়বেন। ওরা জোর করবে, আলাদা স্টেট চাইবে, আবার কাঞ্চনজংঘাকে সাক্ষী রেখে দেওয়াল লিখবে। এত কি জরুরি ছিল, যে অর্ডিনেন্স করে নিয়ে এলেন, একমাস পরে বিধানসভা বসবে, তা সত্ত্বেও নজির বিহীন ঘটনা ঘটিয়ে এলেন?

কালকে ঝাড়খন্ডিরা এটা দেখে উৎসাহিত হয়েছেন বলেই আজকে তাদের আন্দোলন মোকাবিলা করতে গিয়ে মার খাচ্ছেন। এরপর হয়ত দেখব, তাদের হাতেও স্বায়ত্ত-শাসন তুলে দিচ্ছেন। হোয়াই হিল—প্লেন-হাফপ্লেন? একটা দেশ পাহাড় এবং নন-পাহাড় দিয়ে বিচার হবে? এই সর্বনাশা রাজনীতিই এই বিলের মধ্যে দিয়ে প্রতিষ্ঠিত করছেন। পঞ্চায়েত নির্বাচন হবে না কেন সেখানে? এটা কি ঘিসিংকে সন্তুষ্ট করবার জন্য? ভারতবর্ষের সর্বত্র পঞ্চায়েত নির্বাচন হবে, কিন্তু কাউন্সিল এলাকায় পঞ্চায়েত নির্বাচন হবে না। আমি আরও একটি সাংঘাতিক কথা শুনতে পাচ্ছি—বুদ্ধদেববাবু বা অশোকবাবুর ভূমিকা নেই—স্বায়ত্ত-শাসিত এলাকা নাকি আরও বাড়াবেন। এটা করলে আগুন জ্বলে যাবে। অলরেডি ১৪টি ব্লকের মধ্যে ১২টি ব্লক চলে গেছে কাউন্সিলের মধ্যে সেখানে শুনছি ওর এলাকা নাকি আরও বাড়বে ; সুখনার পরেও নাকি কাউন্সিলের মধ্যে চলে যাবে। এক সময় যাদের বিরুদ্ধে লড়াই করেছিলেন তাদের জন্যই এখন দালালি করছেন। তাহলে রাজ্যটা ভাঙ্গলেন কেন? যে স্বায়ত্ত শাসন দিয়েছেন তারমধ্যে আপনারা নিজেরা কয়েকজন নমিনেটেড মেম্বার দিয়েছেন। আমি পাবলিক অ্যাকাউন্টস কমিটির সঙ্গে যুক্ত তাই বেশি কিছু বলছি না, তবে বুটা সিং ধর্মের নামে জুতো পালিশ করেছেন, কিন্তু জ্যোতি বসু ঘিসিং-এর জুতো পালিশ করছেন ; শুধু পালিশই নয়, চাটছেন এবং বাংলাকে ভাঙ্গবার পর সেটা করছেন। ঘিসিং বলেছেন—ওখানে পঞ্চায়েত নির্বাচন হবে না। দয়া করে আপনাদের তিনি দুজন এম. এল. এ. দিয়েছেন এবং আপনারা কাউন্সিলে ৪-৫ জন মেম্বার রেখেছেন। কিন্তু যদি তারা সরে যান তাহলে পুরো বোর্ডটাই ওদের হতে চলে যাবে। তাই আমি বলছি, এই বিলটা আউটরাইট প্রত্যাহার করা হোক।

আমি বলছি ঘিসিং ট্রিপল্ সেসেসনিস্ট এবং তিনি আমাদের দেশের লোক নন। আমি দায়ি নিয়ে বলছি, ঘিসিং-এর ছেলেরা রয়াল ফেলোশিপ নিয়ে নেপালে পড়াশুনা করছে, স্থাব সম্পত্তিও রয়েছে তার কাঠমান্ডুতে। আজকে দুজন এম. এল. এ. নেবার জন্য ওদের হাতে ক্ষমতা তুলে দিচ্ছেন, তাও দুজন মরা এম. এল. এ., কিন্তু ওরা না এম. এল. এ., না এম পি.। এ-সম্পর্কে একটা গল্প মনে পড়ছে। গল্পটি হল—একজন একটি সাপ দেখতে পে আর একজনকে জিজ্ঞাসা করে—ওটা কি সাপ? উত্তরে দ্বিতীয় লোকটি বলে—না। তখ প্রথম লোকটি আবার তাকে জিজ্ঞাসা করে—তাহলে ওটা কি সাপিনী? উত্তরে দ্বিতী লোকটি বলে—ওটা সাপও নয়, সাপিনীও নয়, লম্বামতো একটা কিছু হবে। ঠিক ঐরক এম. এল. এ. ওরা। আমি এই দেশের নাগরিক, কিন্তু আমার এক্তিয়ার নেই দার্জিলি যাবার। আপনি জানেন, আমি সেখানে গেলে এই সরকার আমার নিরাপত্তা দিতে পারবে না। কিন্তু তিনি যখন মর্যাদা নিয়ে এখানে আসেন তখন তো আমরা তার বিরুদ্ধে কালে ফ্লাগ দেখাই না। হেট বাঙালি বলে রবীন্দ্রনাথকে অপমান করেছেন যে লোকটি, তার পরে তার হাতে ক্ষমতা তুলে দিচ্ছেন। কিন্তু সেটা কালো হাত। কুকুর বেড়ালেরও দালালি করবা ক্ষেত্রে লজ্জা থাকে, কিন্তু আপনারা তার উপর যাচ্ছেন। তাই এই বিলের আমি তী বিরোধিতা করছি। টাকা বন্টনের যা সিস্টেম—গভর্নমেন্ট দিয়ে দিল ৪০ কোটি টাকা, ঘিসিং এ [*] সম্পত্তি, তিনি সমস্ত পান্ডা নিয়ে বসলেন, রোডকে বললেন তুমি ৩ কোটি টাব নাও, একে দিল ৪ কোটি, ওকে দিল ৫ কোটি, তার কোনও হিসাব নেই। পাবলি অ্যাকাউন্ট কমিটিতে এটা আসবে না। এই জিনিস চলতে পারে? এত দিন ধরে এই জিনি চলতে পারে না। স্বাভাবিক ভাবেই আমি মনে করি এই বিল আপনারা প্রত্যাহার করে নিন এই বিলে আমি একজন থাকলেও ভোটে যাব। অরিজিনাল বিলটা ফ্রেস করে নূতনভা নিয়ে এসে সিলেক্ট কমিটিতে নিয়ে এসে ভাবনা—চিন্তা করুন। দেশের মানুষ কি চায় সে দেখুন। এই কথা বলে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** 'বাবার' কথাটা বাদ যাবে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দার্জিলিং-এর গোর্খা হিল কাউন্সি অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯৪ যেটা রাষ্ট্রমন্ত্রী মহাশয় উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন ক কয়েকটি কথা বলতে চাই। প্রথমে যে কথাটা বলা দরকার তা হচ্ছে এই দার্জিলিং গো হিল কাউন্সিল গঠন করার আগে—রাজনীতি করার জন্য বিরোধী দলের বন্ধুরা অনেক ক বলেছেন, সুব্রতবাবু অনেক বিপ্লবী কথা বললেন—আমি কেবল কংগ্রেসি বন্ধুদের জিজ্ঞা করতে চাই তাদের পার্টি কি করেছিলেন, ইন্দ্রজিত খুল্লা কে ছিলেন? আপনি ব্যক্তিগতভা কি করেছিলেন সেটা ব্যাপার নয়, আপনার দল কংগ্রেস দল কি করেছিল সেটা দেখুন কংগ্রেস ভয়ে মাথা নত করেছিল অনেক বক্তৃতা এখানে হল। রাজীব গান্ধী কি বলেছিলেন— তিনি বলেছিলেন, পশ্চিমবাংলাকে নিয়ে বামফ্রন্ট সরকার কুছ নেহি কিয়া। বামফ্রন্ট সরকা এখানে ১৭ বছর আছে, আপনারা এখানে মাত্র ৩০ বছর ছিলেন। আপনারা এই ৩০ বছ কি করেছিলেন? যা করেছিলেন তাতে এই বিচ্ছিন্নতাবাদী আন্দোলন সৃষ্টি হয়েছে। তাে আপনারা মদত দিয়েছিলেন, দীর্ঘ দিন ধরে মদত দিয়েছেন। যখন দেখলেন যে না পাঞ্জা

Note : * Expunged as ordered by the Chair.

করা যাচ্ছে না, আসাম করা যাচ্ছে না, দিল্লি করা যাচ্ছে না তখন আঙ্গুর ফল টক হল। তারপর ঘিসিং বুঝলেন। অনেক কান্না ঘাম রক্ত সেখানকার রাস্তা দিয়ে বয়ে গিয়েছে। সেখানে গণ প্রতিরোধ গড়ে উঠেছিল, গণ প্রতিরোধ গড়ে উঠেছিল। ঘিসিং-কে আপনারা ব্যবহার করতে পারেন নি, সেইজন্যই আপনাদের এত ক্রোধ। ঘিসিং তো আপনাদেরই লোক ছিল, আপনাদের মদতে পুষ্ট, আপনাদের ক্রিড়ানক হিসাবে ব্যবহারিত হয়েছিল। তারপর বোধোদয় হয়েছে। উত্তরবাংলায় যে এলাকায় হিল কাউন্সিল হয়েছে সেই এলাকা অত্যন্ত পশ্চাদপদ। অথচ সেখানে অনেক সম্ভবনা রয়েছে এবং সেখানে যে অনেক সম্ভাবনা রয়েছে সেটা প্রকৃতপক্ষে কার্যকরি করা হচ্ছে না। আমরা ইরিগেশন কমিটির পক্ষ থেকে সেখানে গিয়েছিলাম বন্যার পর। আমরা দেখেছি সেখানে মাইনর ইরিগেশনের প্রচুর সম্ভাবনা রয়েছে। কিন্তু কোনও রকম কিছু হচ্ছে না। এখানে যথেষ্ট কো-অর্ডিনেশন দরকার। আমাদের কথামতো মাননীয় মন্ত্রী মহাশয় সেখানে অর্থ বরাদ্দ করেছেন। হিল কাউন্সিলের পরিকাঠামোকে কেন্দ্র করে ডেভেলপমেন্টের কাজগুলি হবে এটা তো আনন্দের কথা। আগেতে যারা বিচ্ছিন্নতাবাদী আন্দোলনের নেতৃত্ব দিয়েছিল তারা আজকে বামফ্রন্ট সরকারের বক্তব্য মেনে নিয়েছে। উন্নয়নের ব্যাপারে তিনি বলেছেন রাজ্যের সহযোগিতা কেন্দ্রের সহযোগিতা তিনি চান। এটা তো ভাল কথা। আগে যারা বিপথে পরিচালিত হয়েছিল তারা যদি আজকে সঠিক পথে আসে তাহলে সেটা তো আনন্দের কথা। আজকে দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের যেমন স্বায়ত্ত শাসন দরকার তেমনি উত্তর বাংলার ডুয়ার্স এলাকার জনগোষ্ঠী যারা অনেক পেছিয়ে আছে তাদের উন্নয়ন দরকার। আমাদের পার্টি আর. এস. পি.-র পক্ষ থেকে ইতিপূর্বে অনেক আন্দোলন করেছি। উত্তর বাংলার প্রত্যন্ত এলাকা ডুয়ার্স অঞ্চলে আমরা দেখেছি কেন্দ্রীয় সরকার কিভাবে শোষণ করছে। কত কত কোটি টাকার বৈদেশিক মুদ্রা টি, টিম্বার, টোব্যাকো এবং জুট থেকে আসছে, তার একটা অংশও সেখানকার জন্য ব্যবহার করছে না। কেন্দ্রীয় সরকারের একটা স্টাডি টিম দার্জিলিং এলাকায় গিয়েছিল, কিন্তু সেই স্টাডি টিম কোনও কিছু করল না।

তাই আমরা দেখলাম খুব বক্তৃতা হল। তিরিশ বছর ধরে যখন রাজীব গান্ধী ছিলেন, তার আগে ইন্দিরা গান্ধী ছিলেন, আরও অনেকে ছিলেন, তারা কিছু করেননি। বরং তারা সর্বনাশ করেছেন। উত্তরবাংলাকে এইভাবে সর্বনাশের প্রচেষ্টা হয়েছিল। এখানে শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী এসেছেন, আমি তাকে অনুরোধ করছি, শ্রীনিকেতন, শান্তিনিকেতনে ডেভেলপমেন্টের জন্য যে ভাবে ব্যবস্থা নিয়েছেন, সেই ভাবে উত্তরবঙ্গের উন্নয়ন সম্পর্কে সেখানে শিল্পোন্নয়নের ব্যাপারে, যেমন চা শিল্পে গড়ে তোলার যে সুযোগ রয়েছে, জুট শিল্পকে গড়ে তোলার সুযোগ রয়েছে, এগুলোকে অগ্রাধিকার দেওয়া দরকার। সেজন্য আমরা দেখলাম রাজ্য সরকার গোর্খা হিল কাউন্সিল গড়ে তুলে সমস্ত ব্যাপারে সহযোগিতা করছেন। তবে রাজ্য সরকারের এই সহযোগিতা নির্ভর করবে গোর্খা হিল কাউন্সিলের পক্ষ থেকে রাজ্য সরকারকে সত্যিই ব্যবহার করতে চান কিনা তার উপরে। তারা যদি রাজ্য সরকারকে ব্যবহার করতে চান সেখানকার উন্নয়নের জন্য তাহলে রাজ্য সরকারও নিশ্চয়ই সহযোগিতা করবে। কিন্তু তারা যা তা করবেন, তা হবে না। গোর্খা হিল কাউন্সিল-এর পজিটিভ দিক হচ্ছে সেখানে উন্নয়নের কাজে সাধারণ মানুষকে যুক্ত করা। তাকে কাজের ব্যাপারে রাজ্য সরকারকে নিশ্চয়ই নজরদারি করতে হবে। সেখানে কেন্দ্রীয় সরকারেরও কিছু দায়িত্ব আছে। টুরিজম ডেভেলপমেন্টের জন্য রাজীব গান্ধী

বড় বড় কথা বলেছিলেন। কৈ, বিরোধী দলের কেউ তো সেকথা বললেন না? উত্তরবাংলায় এই ব্যাপারে বিরাট সম্ভাবনা আছে। অষ্টম পঞ্চবার্ষিক পরিকল্পনায় দিল্লির পার্লামেন্টের ঘোষণা করা হয়েছিল, বলা হয়েছিল উত্তরবাংলার জন্য অনেক কিছু দেবেন। দেবেন বলেছিলেন, কিন্তু দেন নি। এরজন্য দার্জিলিংয়ে ওদের জামানত জব্দ হয়েছিল। জামানত জব্দ কি এমনিতে হয়? জামানত জব্দ হয় এইসব কারণেই। আমি বিরোধী দলের সদস্যকে অনুরোধ করব, একটু দেখুন, যিনি আপনাদের ক্রিড়ানক ছিলেন একদা, তিনি আর আপনাদের ক্রিড়ানক হলেন না। আর তারজন্যই আপনাদের এত গোঁসা। গোর্খা হিল কাউন্সিল যে জন্য গঠিত হয়েছে দার্জিলিংয়ের সামগ্রিক উন্নয়ন, সমস্ত পার্বত্য এলাকার মানুষের কল্যাণ সাধিত হবে। গোর্খা হিল কাউন্সিল-এর যে চিন্তা-ভাবনা সেটা সদর্থক হবে এই আশা আমরা রাখি। আজকে বহির্বিশ্ব থেকে বহু লোক ওখানে এসেছেন, তারা বিভিন্ন দিক সম্পর্কে খোঁজ খবর নিয়েছেন। এটা তো সত্যিই আনন্দের কথা, সমাজতান্ত্রিক দেশের মানুষও এটা দেখেছেন যে একটা এলাকায় পিছিয়ে পড়া মানুষদের একটা ইনফ্রাস্ট্রাকচারের মধ্যে এনে কিভাবে উন্নয়নের কাজ হচ্ছে। ডুয়ার্সের প্রত্যন্ত এলাকাতেও উন্নয়ন-এর সেই বার্তা ছড়িয়ে দিতে হবে। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এখানে 'গোর্খা হিল কাউন্সিল (অ্যামেন্ডমেন্ট) অ্যাক্ট' যেটা আনা হয়েছে, এর সাহায্যে পার্বত্য প্রশাসনের হাতে অর্থনৈতিক এবং কিছু বাড়তি ক্ষমতা দেওয়ার ব্যবস্থা হয়েছে। এই বাড়তি ক্ষমতা দেওয়ার মধ্যে থেকে বিষয়টা এই জায়গায় শেষ হয়ে যাবে না, ভবিষ্যতে আরও ক্ষমতা পাবার দাবি উঠবে, এই আশঙ্কা আমাদের ছিল এবং সেই দাবি উঠেছে। কয়েকদিন আগে ঘিসিং সাহেব মাননীয় মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছেন। তিনি বলেছেন যে সমস্ত প্রশাসনিক ক্ষমতা, প্রশাসনকে নিয়ন্ত্রণের ক্ষমতা তাদের হাতে তুলে দিতে হবে। এর অর্থ হচ্ছে, তাদের দাবি ক্রমবর্ধমান। ফলে ক্ষমতা অর্পণের মধ্যে দিয়ে ওদের দাবি হয়ত সাময়িকভাবে স্তিমিত হবে, কিন্তু বাড়তি ক্ষমতার দাবি ভবিষ্যতে আবার উঠবে। গোর্খা পার্বত্য পর্ষদ গঠনের ঘোষিত যে উদ্দেশ্য ছিল সেটা যথাযথ ভাবে সফল হয়নি। কারণ সরকার কোটি কোটি টাকা এই পার্বত্য পরিষদকে দিয়েছেন। কিন্তু সেই টাকা জনগণের কল্যাণের জন্য যথাযথভাবে ব্যয়িত হয়নি। ওখানে উন্নয়ন দূরে থাক, সামান্য যে জলকষ্ট তা দূর হয়নি। গোর্খা পার্বত্য পরিষদ যারা পরিচালনা করছেন, একদিকে তাদের মাথাভারী প্রশাসন, অপরদিকে তাদের জনমুখি দৃষ্টভঙ্গির অভাব, এটাই এই অবস্থার অন্যতম কারণ।

[4-00 — 4-10 P.M.]

এখানে যে পরিবর্তন তা জনপ্রতিনিধিদের হয়নি, কাঠামোর পরিবর্তনের কথা বলা হয়েছে। সেখানে ১৪ জন নমিনেটেড মেম্বার, আগে প্রচলিত অ্যামেন্ডমেন্ট নিয়ম ছিল যে দার্জিলিং নির্বাচনে এম. এল. এ., এম. পি., এবং পৌরসভার চেয়ারম্যান নমিনেটেড মেম্বারদের মধ্যে থাকবে। এবার কিন্তু কথাটা একটু অন্যভাবে এম. এল. এ., এম. পি. থাকবে অল অর অ্যানি চেয়ারম্যান, এই রকমভাবে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। চেয়ারম্যানের ক্ষেত্রে অল অর এনি এই কথাটা রাখা হয়েছে। জনগণের দ্বারা নির্বাচিত প্রতিনিধি অর্থাৎ এম. এল. এ.,

এম. পি. এই গোর্খা কাউন্সিলে থাকবে না। এখানে জনগণের সঙ্গে সরাসরি সম্পর্ক থাকবে না, এটা কিন্তু এক অর্থে অগণতান্ত্রিক, আজকে গণতন্ত্রের স্বার্থে নমিনেটেড মেম্বারের সংখ্যা কমানো উচিত ছিল। অন্তত ওয়ান থার্ড কমানো উচিত ছিল এবং এটাই বাঞ্ছনীয় ছিল। দার্জিলিং পার্ব্বত্য এলাকায় শান্তি ফিরিয়ে আনা, গণতান্ত্রিক পরিবেশ ফিরিয়ে আনা অত্যন্ত জরুরি। সেখানে এই গণতান্ত্রিক পরিবেশ ফিরিয়ে আনা, শান্তি ফিরিয়ে আনার লক্ষ্য এবং প্রক্রিয়াটা কি সেটা দেখতে হবে। একদিকে পাহাড়ি এলাকার বঞ্চিত মানুষ, দরিদ্র মানুষ তাদের সমস্যার সমাধান, শিল্পোন্নয়ন, কর্মসংস্থান এবং তাদের জীবনের জলন্ত অর্থনৈতিক সমস্যা সেগুলো নিরসন করবার জন্য প্রয়াস নিতে হবে। সাথে সাথে সাথে এই পাহাড়ি অঞ্চলের মানুষের তাদের নিজস্ব ভাষা, সংস্কৃতি, বিকাশের পথে যে বাঁচার আন্দোলন তাকে আরও জোরদার করতে হবে। এই যে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন এবং বিচ্ছিন্নতাবাদী কাজকর্ম তা যদি মূল স্রোতের মধ্যে ফিরিয়ে আনা না যায় তাহলে কিন্তু এই পার্ব্বত্য পরিষদের হাতে আমরা যতই ক্ষমতা দিই না কেন, তার দ্বারা সমস্যার সমাধান হবে না। পার্ব্বত্য পরিষদের প্রবলেম যদি দূর করতে না পারা যায় তাহলে যে মানিটা দেওয়া হচ্ছে সেটা অন্য খাতে চলে যাবে। পাবলিকের স্বার্থে কাজে লাগবে না। গোর্খা পার্ব্বত্য পরিষদের যে সমস্যা তা নিরশন করবার যে অনন্ত প্রয়াস তার সাথে সাথে বিচ্ছিন্নতাবাদী কাজকে দূরে সরিয়ে দিয়ে পর্বতের মানুষদের বাঁচার আন্দোলনের মধ্যে দিয়ে ফিরিয়ে আনার এই চেষ্টা নিতে হবে। এখনও পর্যন্ত আমরা যা দেখলাম তাতে মাননীয় মুখ্যমন্ত্রী গত ১৪ই ফেব্রুয়ারি চিঠি দিয়েছেন যে পার্বত্য পরিষদের কাজকর্ম কার্যত বন্ধ। কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের তরফ থেকে টাকা দেওয়া হয়েছে, এই টাকা ৩ ভাগে ২৬ কোটি টাকা দেওয়া হয়েছে। ওদের নির্বাচন হয়ে গেছে প্রায় দেড় মাস আগে এবং আইন অনুযায়ী অর্ডিন্যান্সও পাস হয়ে গেছে। তাদের ১৭ জন একজিকিউটিভি কাউন্সিল নির্বাচিত করার কথা, কিন্তু তারা সেটা করেন নি। ৩ জন সুপারিন্টেন্ডেন্ট এবং ৯ জন একজিকিউটিভ ইঞ্জিনিয়ার দিতে হবে। অথচ রাজ্য সরকার বলছেন যে এত ইঞ্জিনিয়ারের দরকার নেই। সুতরাং এই রকম একটা পরিস্থিতির সৃষ্টি হয়েছে। সুতরাং বর্তমানে যে অর্ডিন্যান্স এসেছে মাননীয় মুখ্যমন্ত্রী তাতে সর্বদলীয় বৈঠক ডেকেছিলেন। সেই বৈঠকে আমরা বলেছিলাম যে শুধু মাত্র আমরা যদি ওদের ক্ষমতা দিতে থাকি তাহলে তারা এর সুযোগ নিয়ে আমাদের ব্ল্যাক মেল করবে। এইভাবে ব্ল্যাক মেল করে তারা যত খুশি রাজ্য সরকারকে ব্যবহার করবে এবং এর দ্বারা ওখানকার সাধারণ মানুষের কোনও সমস্যার সমাধান হবে না। সাধারণ মানুষের সার্বিক উন্নতির জন্য আমাদের বিশেষ উদ্যোগ নিতে হবে। যাতে করে ওই পার্ব্যত্য অঞ্চলের মানুষকে মেন স্ট্রিমের মধ্যে আনা যায় তারজন্য চেষ্টা চালাতে হবে। শিল্প, কর্মসংস্থান, শিক্ষা সংস্কৃতি এবং উন্নয়ন সমস্ত দিকে উন্নতি করতে হবে। রাজ্য সরকারের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে তার নিরশন করা সম্ভব নয়। পর্যটকদের আকর্ষণ বাড়ানোর জন্য কেন্দ্রীয় সরকারেরও একটা বিরাট ভূমিকা ছিল, তারা সেটা করেন নি। স্বভাবতই মাস্টার প্ল্যান করে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার উভয়ের যৌথ প্রচেষ্টায় সার্বিক উন্নয়নের উদ্যোগ নেওয়া যায় তাহলে এই সমস্যার সমাধান হতে পারবে এবং আশা করি এরদ্বারা আমরা পার্বত্য অঞ্চলের মানুষের যে অধিকার সেটা আমরা প্রতিষ্ঠিত করতে পারব।

**শ্রী আবুল বাসার ঃ** মিঃ স্পিকার স্যার, আমি এই বিলকে সমর্থন করে এখানে দু-চারটি কথা বলতে চাই। এখানে আমাদের বিরোধীদলের বন্ধুরা খুব জোরের সঙ্গে আমাদের পরিহাস করে বললেন রাজীব গান্ধীই একমাত্র সাহস দেখিয়েছিল দার্জিলিঙে যাওয়ার জন্য। দাজিলিঙে যাওয়াটা কোনও সাহস নয়। আর সুব্রতবাবু দার্জিলিঙে বসবাসকারি মানুষের প্রতি ঘৃণা এখনও ছাড়তে পারেননি। তারা মনে করছেন এত সুবিধাটা দেওয়া ঠিক নয়। ওরা চাইছে পৃথক রাষ্ট্র, পৃথক কাউন্সিল নয়। কার প্রশ্রয়ে ওরা রাষ্ট্র চেয়েছিল, কার প্রশ্রয়ে ওরা এই পথ নিয়েছিল এইগুলো কোনও বিচার্য বিষয় নয়। পার্বত্য অঞ্চলের মানুষদের আর্থিক, সামাজিক, সাংস্কৃতিক দিক থেকে কারা অবহেলা করেছিল? ওরা এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে কোনও সুপারিশ করেনি। যখন পার্বত্য পরিষদ করা হল, যখন আইন করা হল এবং আইন মোতাবেক যে প্রস্তাব আনা হল তাকে সুব্রতবাবু বললেন একটা পৃথক রাষ্ট্র হয়ে গেল। পশ্চিমবাংলাকে ভাগ করে দিলেন। কাশ্মীর সম্বন্ধে যখন আইন করলেন, যখন তাদের একটা বিশেষ সুবিধা দেওয়া হল, তখন কাশ্মীর কি একটা আলাদা রাষ্ট্র হয়ে গেল। এই কাজটা করা কি অপরাধ হল? কেন ওদের ক্ষোভ সেটা আমাদের দেখতে হবে। যখন ওরা বুঝলেন, তখন ওরা মূল স্রোতে ফিরলেন এবং তাদের আর্থিক, সামাজিক, সাংস্কৃতিক সুবিধা দেবার জন্য ৮৮ সালে আইন করা হল এবং তাকে আরও বিকাশ করার জন্য সুন্দর করে উন্নয়ন করার জন্য এই বিল আনা হয়েছে। এই বিল তাদের আরও আশা-আকাঙ্খা পূরণ করবে, তাদের স্বায়ত্ত ও ন্যায্য কতৃত্ব পরিচালনা করতে সাহায্য করবে। তারা নিজের নিজের মতো প্রয়োজনে কাজ করতে পারবে, তাদের অধিকার দেওয়া হয়েছে, তাদের নির্বাচিত করা হয়েছে, তারা বুঝেছেন কংগ্রেসের জন্যই আজকে তাদের খারাপ অবস্থা হয়েছে। তারা বুঝেছেন সাম্রাজ্যবাদের উপর আমাদের অর্থনীতি নির্ভরশীল হয়ে পড়ছে, দেশের সার্বভৌমত্ব আরও শক্তিশালী করার জন্য এই সংশোধনী প্রস্তাব আনা হয়েছে, তার ভিতকে মজবুত করার জন্য, নিজেদের সার্বভৌমত্বকে রক্ষা করার জন্য এটা করা হয়েছে। আজকে তারা আমাদের সঙ্গে মূল স্রোতে আসছে।

[4-10 — 4-20 P.M.]

সেই কংগ্রেসের কি গর্ব বোধ করার ব্যাপার আছে। আমরা দেখেছি, তখন অবস্থা চরম পর্যায়ে গিয়েছিল। সেখানে কমিউনিস্টরা, বামফ্রন্টের লোকেরা জীবন দিয়েছে, লড়াই করেছে। হিলের মানুষেরা পর্যন্ত মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতৃত্বে বামফ্রন্টের নেতৃত্বে সেখানে জোরের সঙ্গে বলেছে, আমরা হিলকে ছেড়ে যাব না, আমরা এখানে থাকব, পৃথক রাষ্ট্র করতে দেব না, তারা প্রাণ দিয়েছে। কৈ তখন কোনও কংগ্রেসিকে ওখানে দেখিনি। আজকে এখানে চিৎকার করছেন, বলছেন জ্যোতি বসু ভয়ে পালিয়েছেন। আমরা জানি কি ভাবে সংগ্রাম করতে হয়। কংগ্রেস যে পর্যায়ে গেছে, তারা আমাদের চাকর বাকর মনে করে, গরিব মানুষকে অবদমিত করে রেখে শোসকের ভূমিকা তারা পালন করেছে। রাষ্ট্র ব্যবস্থার অধিকার একমাত্র তাদের নয়। তারা বসে বসে তামাশা দেখবেন, এটা হতে পারে না। তখন যখন এখানে রাজত্ব করতেন, তখন কোটি কোটি টাকা তারা নিয়েছিলেন, তখন ইউনিয়ন বোর্ড ছিল, অমুক ছিল, তমুক ছিল, কিন্তু সমস্ত টাকা তারা মেরে দিয়েছে, গ্রামের মানুষের জন্য কোনও কাজ করেননি। ফলে গরিব মানুষরা ফেন দাও, ভাত দাও করে বেড়িয়েছে। মানুষ

তখন পশু বৃত্তি করে বেড়াত। বামফ্রন্ট সরকার আসার পর মানুষকে বাঁচার অধিকার দেওয়া হয়েছে, মানুষের যে অধিকার তাকে সুপ্রতিষ্ঠিত করেছে, তাদের মধ্যে একটা স্থিতিশীলতা এসেছে। পশ্চিম বাংলা ওদের আমলে ধ্বংসের মুখে গিয়েছিল আপনাদের ক্রিয়াকলাপের জন্য। এখন যখন আর পারছেন না, এখন নানা কথা বলছেন। আজকে আপনাদের দৌলতে সাম্রাজ্যবাদিদের উপর অর্থনীতি নির্ভরশীল হয়ে পড়েছে। তারা যা বলছে আপনারা তাই করছেন। এখন সাম্রাজ্যবাদী শক্তি ভারতবর্ষের রাজনীতিতেও অনুপ্রবেশ ঘটেছে। চেয়ারে বসা এক জিনিস, আর একত্রে চেয়ারে বসে কোনও সমস্যার সমাধান করা আর এক জিনিস। আজকে আমরা তাদের জীবন জীবিকার ব্যবস্থা করে দিয়েছি, তাদের সংস্কৃতির মর্যাদা দিয়েছি আজকে তাদের মর্যাদা রক্ষা হয়েছে, আজকে পার্বত্য এলাকার মানুষের মর্যাদা রক্ষা করা হয়েছে, তাদের সম্মান দেওয়া হয়েছে। নেপালি ভাষাকে স্বীকৃতি দেওয়া হয়েছে। তারজন্য আন্দোলন করেছি আমরা। দু' দুবার এখান থেকে পাস হয়েছে। ওদের উপর অত্যাচার হয়েছে, আমরা তাদের স্বাধিকার, স্বাধীনতা দিয়েছি, তাদের স্বায়ত্ত শাসনের অধিকার দিয়েছি। আজকে বীর পুরুষ সাজলে চলবে না, রাজীব গান্ধী ওখানে পুলিশ, মিলিটারি, পাহারা নিয়ে সেখানে গিয়েছিলেন সভা করার জন্য। বুঝতাম যদি আমাদের কমরেডদের মতো সংগ্রাম করতেন, আমাদের কমরেডরা যে লড়াই করেছে, আনন্দ পাঠক এবং অন্যান্য কমরেডররা যে লড়াই করেছে, তা দেশ প্রেম না থাকলে হয় না। সেই আন্দোলনে রাস্তা ঘাট ধ্বংস হয়েছে, নৈরাজকতা হয়েছে, সরকারি বাড়ি ঘরদোর পুড়িয়ে দেওয়া হয়েছে, তখন আপনারা চুপ করেছিলেন। আজকে বলছেন জ্যোতিবাবু ওখানে যেতে পারতেন না। আজকে তাদের সম্বন্ধে নানা কথা বলা হচ্ছে। এই সমস্ত পার্বত্য বাসীদের বিরুদ্ধে আজকে নানা অমর্যাদাকর কথা বলার জন্য আপনাদের ক্ষমতা ওখানে কমে গেছে। সুতরাং এই বিষয়টাকে আপনাদের অনুমোদন দেওয়া উচিত, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে যে বিলটা এসেছে, এই বিলটা সম্বন্ধে মাননীয় মুখ্যমন্ত্রী একটা সব দলের বৈঠক ডেকেছিলেন। আমাদের দলের তরফ থেকে যারা সেই সর্বদলীয় বৈঠকে রিপ্রেজেন্ট করেছিলেন তাদের আমরা মুখ্যমন্ত্রীর কাছে তিনটে বক্তব্য বলতে পাঠিয়েছিলাম। এক, যে রুল বাই অর্ডিন্যান্স—ইট ইজ নট এ ভেরি হ্যাপি ফর্ম অফ অ্যাডমিনিস্ট্রেশন। দুই, এতে নমিনেশনের যে প্রাধান্য আছে তা রিকন্সিডার করতে পারেন কিনা? স্যার, আপনি স্পিকার, আপনার ডেপুটি স্পিকার নট নমিনেটেড বাই ইউ, তিনি ইলেকটেড। কিন্তু এখানে একটা ব্যতিক্রম দেখছি—চেয়ারম্যান, হিল কাউন্সিল—হি উইল নমিনেট ডেপুটি চেয়ারম্যান। সুব্রতবাবু ঠিকই বলেছেন। আমিও বলতে চাই একটা মাত্রা থাকা দরকার—আজকে ফ্ল্যাটারি এমন জায়গায় পৌঁচেছে যে, এটা ডেমোক্রেটিক নর্মসকে ভায়লেট করছে। আমরা কোথায় আছি! আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে সরাসরি তিনটি জিনিস জিজ্ঞাসা করতে চাই, এক, সংবিধানের ৭৩-তম এবং ৭৪-তম অ্যামেন্ডমেন্টে-র পরে আমাদের গণতন্ত্রে গভর্নমেন্ট ডিভাইডেড ইন-টু থ্রি স্ট্যাটাস—ইউনিয়ন, স্টেট অ্যান্ড পঞ্চায়েত নগরপালিকা হয়েছে। এই জায়গায় হিল কাউন্সিলের অবস্থানটা কোথায়? আপনি দয়া করে বলে দিন। দুই, হোয়েদার ইট ইজ অ্যান এজেন্সি অফ ডেভেলপমেন্ট অর অলস ইট ইজ অ্যান এজেন্সি অফ সেলফ-গভর্নমেন্ট? এই কথাটা আমাকে বলে দেবেন। কারণ আমরা কাগজে দেখছি মন্ত্রী

ওখানে পঞ্চায়েতের জন্য অনড়, কিন্তু ওখানকার চেয়ারম্যান বলে দিয়েছেন যে, ওখানে পঞ্চায়েত চলবে না। তাহলে কি সংবিধান ওখানে প্রয়োগ হবে না? আপনি এটা বলুন। তাই যদি হয় তাহলে তো সংবিধান সংশোধন করা দরকার। কিন্তু রাজ্য সরকার তো এই ডিসিসন নিতে পারে না—নাইদার দি হিল কাউন্সিল। সেই জন্যই আমি দু নম্বর প্রশ্নটা রাখলাম। যদি এটা সেলফ-গভর্নমেন্টের একটা উইং হয় তাহলে আপনি ওকে বলুন—চেয়ারম্যান হিল কাউন্সিলকে—যে, ইট ইজ অ্যান উইং অর ইট ইজ অ্যান ইনস্ট্রুমেন্ট অফ ডেভেলপমেন্ট। তা যদি হয় এবং তা যদি আপনি বলেন তাহলে একটা কথা আপনাকে বলতে হবে—অ্যাকাউন্টেবিলিটি অফ এনি অর্গনাইজেশন। ফিনান্স ইজ অক্সিজেন অফ এনি অর্গানাইজেশন, ফিনান্স ইজ প্রোভাইডেড বাই সেন্টার অর স্টেট—আজকে এখানে নমিনেশনের যে প্রাধান্য দেখতে পাচ্ছি—যা আমাদের রিপ্রেজেন্টেটিভ সর্বদলীয় বৈঠকে বলেছিলেন—তাতে সেন্ট্রালের টাকা যখন এখানে আসছে তখন সেন্ট্রালের একজন রিপ্রেজেন্টেটিভ এখানে আসতে পারবেন না কেন? এটা আপনি বিবেচনা করবেন কিনা? এটাই ছিল আমাদের বক্তব্য। আমরা এই প্রশ্নের সদুত্তর পাই নি। যেখানে সেন্ট্রাল টাকা দেবেন, সেখানে তাদের প্রতিনিধি থাকবেন না। এখানে যে অডিটের ব্যবস্থা করেছেন, ইট ইজ এ ডেভিয়েশন অফ নর্মাল প্রসেস অফ অডিটিং। অডিটিং মিনস অ্যান অ্যাকাউন্টেবিলিটি। এখানে ট্রান্সপ্যারেন্সি থাকবে না কেন? কি হচ্ছে, সাধারণ মানুষ জানতে পারবে না কেন? নমিনেশন দিয়ে যদি ভুল করেন তাহলে পিপলের কাছে কৈফিয়ত দিতে হবে। সুতরাং ট্রান্সপারেন্সি অফ দি হিল কাউন্সিল আমাদের কিছু থাকছে না। এটা আমাদেরই কনসেপ্ট—রাজীব গান্ধীর কনসেপ্ট। আমরা বিরোধিতা করছি না, আপনারা পরিবর্তন করলে আপত্তি করছি না। কিন্তু পিপলস মানি এর accountability and functioning and transparancy of any organisation থাকবে না কেন? Oxygen of any organisation is finance—এই ফিনান্সের ইউটিলিটি—সি. এ. জি. গভর্নমেন্ট ডিপার্টমেন্টগুলি দেখে, পঞ্চায়েত সমিতি দেখে—এগুলি কারা দেখবে? এটা দেখা উচিত। আমরা জানি, দার্জিলিং-এর মূল অ্যাট্রাকশন হচ্ছে টুরিজম। হিল কাউন্সিলের প্রতিষ্ঠা হবার পর ট্রান্সফার অফ সার্টেন ডিপার্টমেন্ট ফ্রম গভর্নমেন্ট টু হিল কাউন্সিল এটা হয়েছে। আমরা দেখছি সেখানে ডেভেলপমেন্ট প্যারি-পাসু হয়নি। কমপ্যাটিবিলিটি আরও একটি প্রশ্ন—স্টেট গভর্নমেন্টের সঙ্গে ইউনিয়নের কমপ্যাটিবিলিটি আছে, স্টেট গভর্নমেন্টের সঙ্গে পঞ্চায়েতের কমপ্যাটিবিলিটি আছে। কিন্তু এই হিল কাউন্সিলের সঙ্গে কমপ্যাটিবিলিটি অফ দি স্টেট গভর্নমেন্ট অ্যান্ড পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটি—এটাত আমাদের ব্যাখ্যা করে বলে দিতে হবে যে কতখানি সম্ভবপর হয়েছে ওদের সঙ্গে। আর একটা প্রশ্ন এসে যায়, যদি হিল কাউন্সিল তার রেসপন্সিবিলিটি নেয়—বার বার তারা অভিযোগ করছে যে তারা আন্ডার-স্টাফিং। প্রকৃত স্টাফ এবং পারসোনেল তাদের দেওয়া হয়নি। এখন হিল কাউন্সিলকে যখন রেসপন্সিবিলিটি দেওয়া হবে তখন সেই পরিমাণে রেসপন্সিবিলিটি অ্যাডমিনিস্ট্রেশনে কমে যাবে। তাহলে অ্যাডমিনিস্ট্রেশনের স্টাফ এবং পারসোনেল কমিয়ে হিল কাউন্সিলের স্টাফ এবং পার্সোনেল বাড়াতে হবে। কিন্তু দুটি ক্ষেত্রেই যদি থেকে যায় তাহলে মাথাভারী শাসন হয়ে যাবে এবং হেভি এক্সপেন্ডিচার হবে। এই ব্যাপারে যদি মাননীয় মুখ্যমন্ত্রী উত্তর দেন তাহলে আমরা খুশি হব। এই হিলের আন্দোলন হল রিজিওনাল ইমব্যালেন্সের জন্য। এখানে কোনও এক বন্ধু আমাদের ৩০ বছরের শাসনের কথা তুললেন।

১৯৬৭ সালের এবং ১৯৬৯ সালের হিসাবটা বোধ হয় ভুলে গেছেন। সেটা যদি দেখেন তাহলে দেখবেন, রিজিওনাল ইমব্যালেন্সের জন্য মূলত এটার উৎপত্তি হয়েছে। নর্থ বেঙ্গল ডেভেলপমেন্ট বোর্ড তেরি হয়েছিল। আপনাদের কাছে আমার প্রশ্ন, কি এমন কারণ হল যে এই বোর্ডকে ডিফাঙ্কট করে দিলেন? আজকে নর্থ বেঙ্গলের কোনও ডেভেলপমেন্ট হচ্ছে না। অথচ এই নর্থবেঙ্গলে আমাদের পশ্চিমবঙ্গের একটা বড় অংশের মানুষরা বসবাস করেন। এখানে পার-ক্যাপিটা প্ল্যান এক্সপেন্ডিচার যা হবার কথা তা হচ্ছে না। অবশ্য আপনাদের সময়ে তো প্ল্যান হলিডে হয়ে গিয়েছে। আমি জানাতে চাইছি, এর ফলে নর্থ বেঙ্গলে সোশ্যাল টেনশন বাড়বে। এখানে আর একটা বড় আকর্ষণ বা বড় সম্পত্তি হচ্ছে টি—ইন্ডাস্ট্রি। ট্যুরিজিমের সঙ্গে টি ইন্ডাস্ট্রির ব্যাপারে হিল কাউন্সিল কি দাবি করছে বা ওরা কি চাইছে সেটাও একটু জানা দরকার। আপনি নিজেই একদিন বক্তৃতায় বলেছিলেন যে টি-ইন্ডাস্ট্রি বাড়াতে হবে—৭০/৮০ বছরের সব বাগান। আজকে দার্জিলিং-এর টি বা হিলের টি পৃথিবীতে সুনাম অর্জন করেছে। এখানে কতখানি কর্তৃত্ব ওরা চাইছে সেটা জানা দরকার। সাধারণভাবে আমাদের নরম্যালি যে টি-গার্ডেনিং হয় সেটার সঙ্গে এর কি সম্পর্ক এবং এর ডেভেলপমেন্টের জন্য কি করা হচ্ছে সেটাও বলবেন। আপনি নিজে দার্জিলিং-এ গিয়ে ট্যুরিজম ফেস্টিভাল করলেন—ট্যুরিজম ইজ দি মেইন অ্যাট্রাকশন অফ দার্জিলিং—সেখানে আমরা দেখলাম আপনারা আই. পি. টি. এ.-কে ঢুকিয়ে দিলেন আর সুব্রত বলছিল ঐ 'চোলি', না, কিসব করলেন। Darjeeling the queen of the hill resort। দার্জিলিং-এর প্রতিনিধিকে এখানে কি ডাকা হয়েছিল? তাদের কি কি সাজেশন আছে ফর বিউটিফিকেশন। আমরা শুনেছিলাম, পুজোর আগে ৫০ লক্ষ টাকা ব্যয় হচ্ছে ফর বিউটিফিকেশন অফ দার্জিলিং। যারা গিয়ে ওখানে দেখেছে তারা বলছে, খরচ অনুযায়ী কস্ট বেনিফিট তারা দেখতে পায়নি, সেইজন্য আপত্তি করেছে। ৭ লক্ষ টাকার বাজি পুড়িয়ে দার্জিলিংকে নোম্যান্স ল্যান্ড করে রেখেছেন। ওরা বাজি পুড়িয়ে উৎসব করে নো ম্যান্স প্যান্ড বলে ঘোষণা করল। ওদের যে ব্যবস্থাটা করেছেন সেটা ঠিকই আছে, শপথের বিধান আমাদের সংবিধানে আছে, কিন্তু ওরা প্রচার করল নো ম্যান্স ল্যান্ড বলে, এই ধারণাটা যেন চলে যায়। ল্যাঙ্গোয়েজ লিটারেসির যেমন চেষ্টা করেছেন তেমনি করে ল্যান্ড লিটারেসি, ফরেস্ট লিটারেসি, পার্ট অফ দি অরচারড সেটাই দার্জিলিং ইকনমিক শেষ কথা। এমপ্লয়মেন্টের সংকট রাজ্যের সর্বত্র রয়েছে, হিল কাউন্সিল এরিয়ায় এমপ্লয়মেন্টের কতখানি সুযোগ রয়েছে এবং তার ফলে কোয়ালিটি অফ লাইফ এর কোনও উন্নতি হয়েছে কিনা, এটা দেখার কোনও ব্যবস্থা আছে? এটা দেখা উচিত। ইন্ডাস্ট্রি করার জন্য একটা সময় চিন্তা করা হয়েছিল, আজকে হিলেতেও এগুলি দরকার। হিল কাউন্সিলের আজকে গভর্নমেন্টের ডিপার্টমেন্টগুলি এবং আর যে সমস্ত ডেভেলপমেন্টাল এজেন্সি আছে হিল কাউন্সিলের সাথে তাদের সম্পর্কটা আমাদের বলে দেবেন। কি পরিমাণে এমপ্লয়মেন্টের স্কোপ বেড়েছে সেটাও জানাবেন, আর তার জন্য কমন পিপলের কোয়ালিটি অফ লাইফ চেঞ্জ হয়েছে কিনা জানাবেন। ওখানে জলের কথা বলেছেন, এটা একটা বেসিক রিটায়রমেন্ট, জলের ব্যবস্থা যদি না থাকে—আপলী প্লেন পিপলদের অনেক জায়গায় জল দিতে পারেন নি—ওখানে কতটা দিতে পারছেন সেটা আপনার কাছ থেকে জানতে চাইব। হিল কাউন্সিলের একটা টার্ম শেষ হয়ে গেল, ইলেকশন হয়ে গেছে, গভর্নর অ্যাড্রেসে তার উল্লেখ করেছেন মাননীয় গভর্নর চেয়ারম্যান মহাশয়কে ওথ অ্যাডমিনিস্ট্রের

করিয়েছেন। জেলা-পরিষদের সভাপতিকে আপনারা মিনিস্টারের র‍্যাংক দিয়েছেন, তাঁদের শপথের কথা বলেন নি, আমি তাতেও আপত্তি করছি না, কিন্তু পিপলের তাতে কতখানি ল্যাণ্ড এবং ল্যাঙ্গোয়েজ লিটারেসি কত সংখ্যায় বেড়েছে? ভাষার কথাটা আপনারা বহুবার বলেছেন, এখানে যখন গোর্খা ইউনিট ছিল আমাদের এখানে লক্ষ্মীনারায়ণ বলে একজন ছিলেন তখন থেকে ল্যাঙ্গোয়েজের একটা প্রশ্ন বরাবর এসেছে। আজকে নেপালি ভাষাকে ভারত সরকার স্বীকৃতি দিচ্ছেন, কনস্টিটিউশনে স্বীকৃতি পেয়েছে, ওদের যে দাবি গোর্খালীগে যে দাবিটা কতটা স্তিমিত হয়েছে সেটা দেখবেন। গতকাল আমরা ২১শে ফেব্রুয়ারি ভাষা আন্দোলনের জন্য পালন করেছি, গোর্খালী নিয়ে একটু উস্কানি দেবার চেষ্টা হয়েছিল একটা সময়, এটা দয়া করে একটু উদ্‌ঘাটন করবেন। নেপালির বদলে গোর্খালীকে উজ্জীবিত করার জন্য একটা আন্দোলন করার চেষ্টা হয়েছিল। আপনাদের হিল কাউন্সিলের ফলে এটা একটু প্রশমিত হয়েছে। পার্টিশনের সম্বন্ধে বহু কথা বলা হয়েছে, আমরা পার্টিশনের জন্য বহু কষ্ট পেয়েছি, আপনারা একটা সময় বেঙ্গল পার্টিশনকে সমর্থন করেছিলেন, আজকে বলছেন পার্টিশন হতে দেবেন না। আমার মনে হয় ভাববার সময় এসেছে, আপনারা একটা এনকোয়ারি কমিশন বসান, নিজেরা দেখুন, যে কথাটা বার বার বলা হচ্ছে আজকে বে-আইনি অস্ত্র সব আমদানি হয়ে গেছে। একদিকে সিকিম, ভূটান, নেপাল, আর একদিকে বাংলাদেশ। এই যে গোর্খারা লড়াই করল, অথচ অস্ত্রগুলো তাঁদের হাতে রয়ে গেছে সেগুলি উদ্ধার হয়েছে? তা না হলে ভবিষ্যতে আবার অশান্তি দেখা দিতে পারে। এক সময় গৃহ যুদ্ধের সৃষ্টি হয়েছিল, আজকে সেটা প্রশমিত হয়েছে কিনা এবং সেই আন অথরাইজড আর্মগুলি চলে গেছে কিনা সেটা দেখবেন।

[4-30 — 4-40 P.M.]

আশ-পাশে তিন-চারটি স্বাধীন রাষ্ট্র রয়েছে—বাংলাদেশ, ভূটান, নেপাল এবং আর একটু দূরে চিন। মাঝেমাঝেই ওখানে বিভিন্নরকম আন্দোলন দানা বাঁধে। আগে সেখানে বিদেশিদের যাতায়াত স্থগিত ছিল, কিন্তু সেটা শিথিল করবার কথা বলেছিলেন তারা। ওখানে বিদেশিদের আনাগোনা হচ্ছে কিনা সেটা আপনারা ইনটেলিজেন্সকে দিয়ে একটু দেখুন, কারণ ওই ব্যাপারে পুরোপুরি হিল কাউন্সিল দায়িত্ব পালন করতে পারছেন না বলে আমি মনে করি। ইনি কাউন্সিল রাজীব গান্ধীর কনসেন্ট, কাজেই সেক্ষেত্রে আপত্তি করবার কিছু নেই, কিন্তু বিলে তোষণমূলক যে বিধানগুলি আছে তার বিরোধিতা করতে চাইছি, কারণ সেখানে একটা আন্দোলন হলে বা একটা অগ্নিস্ফুলিঙ্গ হলেই কংগ্রেসকে দায়ী করবেন—এটা মানা যায় না। আর একটা কথা হল, পিপলস মানির ইউটিলাইজেশন সেখানে ঠিকমতো হচ্ছে কিনা সেটা দেখবেন। এটা করতে পারলে আমাদের আপত্তি নেই। আপনাকে আরও সম্মান জানাব তাতে আমাদের আপত্তি নেই, কিন্তু ওখানে যাতায়াতটা তো অবাধ, কাজেই এক্ষেত্রে কোনও রকম ডিসক্রিপেন্সি যাতে না হয় সেটা দেখবেন। সেসব সম্বন্ধে যেসব মন্তব্য করেছেন তার থেকে যেন আর কোনও অসন্তোষ এবং অশুভ শক্তির জন্ম না নেয় সেটা দেখবেন। এই যে বিল-এসেছে তার উপর আমাদের দলের পক্ষ থেকে যেসব বক্তব্য আমরা রেখেছি সেসব মেনে নিয়ে কাজ করবেন, অর্ডিনেন্সের মাধ্যমে যেন দেশ শাসন করতে না হয়, অর্ডিনেন্সের মাধ্যমে যেন নির্বাচন করতে না হয়, এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় মন্ত্রী অশোক ভট্টাচার্য যে বিল পেশ করেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। এই বিল সম্বন্ধে ওদের বক্তব্য আমি ঘরে বসে শুনছিলাম এবং এখানে বসে যা শুনেছি তাতে দেখেছি, ওরা ইতিহাসের পুনরাবৃত্তি নানাভাবে করেছেন। আমি সেই ব্যাপারে একটু বলে দিচ্ছি। গোর্খাল্যাণ্ডের আন্দোলন যখন জি.এন.এল.এফ. শুরু করেছিলেন তখন তারা আন্তর্জাতিক ক্ষেত্রে—ইউ. এন. ও. থেকে শুরু করে, নেপাল-রাজ থেকে শুরু করে বিভিন্ন জায়গায় ওরা চিঠি লিখেছিলেন ঐ আন্দোলনকে সমর্থন করবার জন্য। সেজন্যই ওদের সেই আন্দোলনকে আমরা বলেছিলাম বিচ্ছিন্নতাবাদি আন্দোলন ; পশ্চিমবঙ্গ থেকে বিচ্ছিন্ন হবার নয়, ভারতবর্ষ থেকে বিচ্ছিন্ন হবার আন্দোলন। সেজন্যই আমরা তার বিরোধিতা করেছিলাম। স্বায়ত্তশাসন সম্বন্ধে আমরা তো ৩০-৪০ বছর ধরে বলে আসছিলাম যে, ওদের স্বায়ত্বশাসন দেওয়া উচিত, কারণ ওরা চাপের মধ্যে বাস করেন। ৪০ বছর ধরে বলে আসছিলাম, সেখানকার ৯৫ ভাগ মানুষ যখন নেপালিভাষী তখন নেপালি ভাষাকে সংবিধানের অষ্টম শিডিউলে গ্রহণ করা উচিত। কিন্তু এত বছর লাগলো এই দাবি মেনে নিতে কেন্দ্রীয় সরকারের। দ্বিতীয় কথা হচ্ছে ইতিহাস যদি বলতে হয়, যখন শেষ পর্যন্ত তদানিন্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী বুঝেছিলেন তখন তিনি সাহায্যই করেছিলেন। কিন্তু তাঁকে এটা বোঝাতে আমার তিন মাস লেগেছিল। তখন রক্তক্ষয়ী সংগ্রাম শুরু হয়েছে এবং আমার মনে আছে সেই সময় তিনি একবার দার্জিলিং যাচ্ছিলেন কংগ্রেস পার্টি মিটিং করতে। হঠাৎ রাইটার্স বিল্ডিং থেকে বেরোচ্ছি—মেসেজ পেলাম আমার সঙ্গে দার্জিলিং চলুন। আমি তো হতবাক। পরে তাঁকে এয়ারপোর্টে বলেছিলাম—'আপনি পার্টি মিটিং করতে যাচ্ছেন, সেখানে আমি কি করতে যাব। আর সেখানে একই প্লাটফর্ম থেকে দুজনে দুরকম কথা বললে লাভও কিছু হবে না।'

এখানে সমস্ত ভয়ঙ্কর আন্দোলন শুরু করছে। তিনি বুঝলেন, তিনি বলেন, বেশ আমি ফিরে আসি মিটিং করে, দিল্লিতে আসুন, একসঙ্গে বসে আলোচনা করে স্থির করবএই ব্যাপারে আমরা কি করতে পারি। তিনি আমাকে বললেন, আমিও এটা চাই না, আমার সরকারও এটা চায় না যে দার্জিলিং বিচ্ছিন্ন হয়ে যাক পশ্চিমবাংলা থেকে। এতো সব সত্য কথা। উনি তো সেখানে মিটিং-টিটিং কিছু করতে পারলেন না, ওনার মিটিং-এ কেউ এলো না, ১৫ না ২০ জন লোক এলো, কাজেই সেখান থেকে উনি চলে গেলেন। তারপর কথাবার্তা হল, আমরা মিমাংসা করলাম এই দৃষ্টিভঙ্গি নিয়ে যে ওদের স্বায়ত্ত শাসন দেওয়া হোক। আর উনি বলেন নেপালি ভাষার ব্যাপারটা, শিডিউলের ব্যাপারটা পরে আমি দেখব। এটা হল ইতিহাস। তারপর এই বিচ্ছিন্নতাবাদি আন্দোলন থেকে জি.এন.এল.এফ সরে এলো এবং ওরা বললেন যে, না লেখাটেখা অন্য ব্যাপার ছিল, এখন আমরা বোঝাব। এটা বোঝাতে অনেক সময় লেগেছে। রক্তক্ষয়ী সংগ্রাম ওরা করেছে। ঐখানে আমাদের ৫-৭ হাজার মানুষকে পাহাড় ছেড়ে চলে যেতে হয়েছিল, প্রায় ২০০ নেতা এবং কর্মী খুন হয়েছিলেন যারা নেপালি ভাষী, তাদের মধ্যে মহিলা-পুরুষ আছে। এই জিনিস আমরা দেখেছিলাম। আমরা অবশ্য তাকে রোখবার জন্য এই পথ থেকে তাদের বিরত করবার জন্য আমাদের পুলিশের সাহায্য নিতে হয়েছিল, ব্যবস্থা আমাদের করতে হয়েছিল। ঘিসিংকে বললাম, ওঁদের নেতাকে বললাম যে স্বায়ত্ত শাসন আমাদের পশ্চিমবাংলার মধ্যে থেকেই। এটা আপনারা মেনে নিন।

এটা নিয়ে আলোচনা চলল কেন্দ্রীয় সরকার এবং আমাদের মধ্যে। এটা করতে আমরা একমত হলাম দিল্লিতে। ওদের প্রতিনিধি গিয়েছিল দিল্লিতে। শেষ অবধি ওরা একটা কনসেশন চাইল। কেন্দ্রীয় সরকার আমাদের অনুরোধ করলো এটা মানতে আপনাদের কি অসুবিধা আছে? আমরা বলেছিলাম দার্জিলিং হিল কাউন্সিল নামকরণ হবে। ওরা বলেন যে আমরা তো কিছুই পেলাম না, এর সঙ্গে গোর্খা নামটা ঢুকিয়ে দিন। অর্থাৎ দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল। বুটা সিং মহাশয় বললেন, রাজীব গান্ধীকে বললেন আমাদেরকে। আমরা বললাম ঠিক আছে কিন্তু ভাষা তো নেপালি। ওরা বললেন দার্জিলিং-এ গোর্খা নাম হলে এটা আমরা কন্ট্রোলের মধ্যে আনতে পারব। এইগুলো আপনারা কেন ভুলে যাচ্ছেন আমি বুঝতে পারছি না। তারপর এটাও আমাদের সাফল্য যে নেপালি ভাষা সংবিধানের অষ্টম শিডিউলের মধ্যে গ্রহণ করা হয়েছে। এটা আমাদের বড় সাফল্য। আমরা ওদের বোঝাবার চেষ্টা করেছিলাম পাহাড়ি অঞ্চলের মানুষের মধ্যে আপনারা এখানে ৬-৭ লক্ষ, নেপালি তো অনেক আছে ভারতবর্ষ ব্যাপি। পশ্চিমবাংলায় তো অনেক আছে, বোধ হয় পাহাড়ের থেকে বেশি আছে নিচে। ডুয়ার্স অঞ্চলে এবং শিল্পাঞ্চলে কাজ করে নেপালি ভাষীরা তারা তো নিজেদের ভাষা গোর্খা এটা তো বলে না। আর গোর্খা শুরুটা কোথায় থেকে? গোর্খা বলে একটা জায়গা নেপালের ছিল। বৃটিশরা এই নেপালের রানাদের পরাজিত করার পর তারা এখন থেকে রেজিমেন্ট তৈরি করত। ওরা দেখেছিল যে ওরা ভাল যোদ্ধা, কাজেই ওদের পরাজিত করবার পর এখান থেকে গোর্খা রেজিমেন্ট করত। সেটা হচ্ছে গোর্খা। কিন্তু এর জবাবে ওদের কাছ থেকে আমি কোন দিন পাই নি। ওরা বলছে নেপালি ভাষা বিদেশি ভাষা। আমরা বোঝাবার চেষ্টা করেছিলাম বাংলা বলে তো বেশির ভাগই বাংলাদেশি, আমরা তো সংখ্যায় কম। পশ্চিমবাংলায় ইংরাজি ভাষায় কথা বলে তো অনেক জায়গায়। যাই হোক কতকগুলি পার্থক্য ওদের আমাদের ছিল, এখন অনেকটা এই ভাষার ব্যাপারে আছে। ভাষার ব্যাপারে আমরা সবাই মিলে, কংগ্রেস সহ সবাই মিলে এখানে বোধ হয় বিলটা পাস করেছিলাম, অ্যাক্ট করেছিলাম। নেপালি ভাষা নিয়ে বলা হয়েছিল ট্রানস্লেট করে, তর্জমা করে দিতে হবে। তাও আমরা এখানে কি দেখলাম? আমি এটা বলতে চাই এই সব আপনারা ভুলে গেলেন কি করে? আমি শুনতে পেলাম ভাল করে কিনা জানি না, কংগ্রেস থেকে এটা সমর্থন করলেন, না বিরোধিতা করলেন তাও বুঝতে পারলাম না।

(এই সময় মাননীয় মন্ত্রী অশোক ভট্টাচার্যের দিকে তাকিয়ে বললেন?)

তুমি বুঝেছো তো? আমাদের মন্ত্রী যদি বুঝে থাকেন তাহলে তিনি উত্তর দেবেন, আমি তো কিছু বুঝতে পারলাম না।

**(এ ভয়েসঃ সুব্রতবাবু বিরোধিতা করেছেন)**

সুব্রতবাবু বরাবরই ওদের বিরুদ্ধে। ওদের পার্টি তো একটা পার্টি নয়, গোষ্ঠীগত ব্যাপার আছে একটা। কে সমর্থন করবে আর কে সমর্থন করবে না এটা বোঝা খুব মুশকিল। দিল্লির কংগ্রেস সরকার এটাকে সমর্থন করেছে, সেই জন্য ওদের বিপদ। আমরা অর্ডিনেন্স আনবার আগে যখন মিটিং করি এই অ্যাসেম্বলিতে তখন কংগ্রেসের যারা প্রতিনিধি ছিলেন, আমার তো ধারণা তারা সবাই ভাল কথা বলেছিলেন।

[4-40 — 4-50 P.M.]

আর একটু বেশি ক্ষমতা ওদের দিতে চান, আরও কি চান আপনারা, এগুলো আমরা সবই খুলে বললাম। এইসব অসুবিধা হচ্ছে, আর আমরা কেন অর্ডিনান্স করতে যাচ্ছি। এইসব বুঝিয়ে বললাম। কারণ নির্বাচনটা হবে, অ্যাসেম্বলির নির্বাচন হতে দেরি আছে, এইসব বললাম। আমার তো ধারণা, আমরা সবাই একমত হয়েছিলাম যে এগুলো সেখানে আমরা পরিবর্তন করব। একটা ব্যাপারে কংগ্রেস থেকে এবং অন্য দু'একজন এখানে বলেছেন যে, একটা ধারায় যেখানে আছে যে, কারা এর সদস্য হবে? সেটাতে এটা আছে যে, এম.এল.এ., এম.পি., এবং নির্দিষ্ট ভাবে চেয়ারম্যান, মিউনিসিপ্যালিটিস, এইসব লেখা আছে। সেটা আমরা, ঐ নির্দিষ্ট যেটা আছে, সেটা আমরা সংশোধন করছি। কিন্তু ওদের ব্যাপারটাও আমরা করতে চাই। কিন্তু আমাদেরও অসুবিধা আছে। একজন এম.এল.এ যদি মন্ত্রী হয়ে যায় তাহলে তাকে তো আমরা করতে পারি না, ওখানে কাউন্সিলের মধ্যে নমিনেট করতে পারি না। সেজন্য আমরা হাতে রেখেছি যে এটা যেন খালি পড়ে না থাকে। কোনও আসনে যদি কোনও কারণে কিছু অসুবিধা হয়, তাহলে কোনও মনোনীত প্রার্থীকে আমরা দিতে পারব। সে শিডিউল্ড কাস্ট হতে পারে, শিডিউল্ড ট্রাইবস্ হতে পারে, মহিলা হতে পারে, অন্য কেউ হতে পারে, আমরা সেগুলো দিয়ে দেব। তাছাড়া, আমরা ওদের বেশি বেশি ক্ষমতা দিয়েছি, সেটা আপনারা শুনেছেন। এখানে প্রশ্ন উঠেছে যে, ওঁকে খোসামোদ করা হচ্ছে কেন? এতে ব্যক্তির কোনও ব্যাপার নেই। এটা একটা নীতিগত ব্যাপার। কাউন্সিল-এর ব্যাপারটা একটা নীতিগত ব্যাপার। সেখানে তাদের বেশি লোক যাদের সমর্থন করেছে, তারা নির্বাচিত হয়েছে। এটা তো পার্লামেন্টের একটা নীতিগত ব্যাপার। এটা তো পার্লামেন্টারি ডেমোক্রেসি, কি করা যাবে? কাজেই সেখানে সেই ব্যক্তি নাও থাকতে পারেন পরবর্তিকালে নির্বাচন হলে। আসল ব্যাপারটা হচ্ছে কাউন্সিলকে আরও একটু ক্ষমতা, আমরা যেটা বুঝেছি, কাউন্সিলকে একটু ক্ষমতা দিয়েছি, আরও দেব। একটা বিষয় আমরা ওদের হাতে দিয়ে দিয়েছি, ট্রান্সফার করেছি, যা আগে ছিল না। আমি তারমধ্যে যাচ্ছি না। আমরা একটা পরিবর্তন আনতে চাইছি, আমাদের অভিজ্ঞতায় যেটা বুঝেছি। এখানে অনেকে বলেছেন, হিসাব দিয়েছে কিনা? ওরা যতদিন হিসাব দেননি ততদিন তো আমাদের টাকা দিতে অসুবিধা হয়েছে। কেন্দ্র আমাদের কাছে যে টাকা পাঠায়, তেমনি আমাদের যে টাকা ওদের দেবার কথা, সব ব্যাপারেই, হিসাব না দিলে টাকা দেওয়ার নিয়ম নেই। এটা বোঝাতে সময় লেগেছে। পরবর্তীকালে ঘিসিং বুঝেছিলেন। সেজন্য উনি এসে আমাকে বললেন, না, এটা টাকা-পয়সার কোনও ব্যাপার না। আপনি টাকা দিলেও তো আমি হিসাব দিতে পারব না। কারণ, আমার তো সেই পরিকাঠামো নেই। আমি কাকে দিয়ে হিসাব দেওয়াব? আমি চেয়ারম্যান, কিন্তু আমার কিছু নেই। এটা বলাতে আমি সব ব্যবস্থা করে দিলাম—অ্যাডমিনিস্ট্রেশন, সেক্রেটারি ইত্যাদি থেকে আরম্ভ করে ডিপার্টমেন্টে সব ব্যবস্থা করে দিলাম। তারপর ওরা হিসাব দেওয়ার পর আমরা টাকা পয়সা যা প্রাপ্য ছিল, সেই টাকা পয়সা পাঠিয়ে দিলাম। উনি বলেছিলেন, টাকা পাঠাবেন না যতদিন ব্যবস্থা না হচ্ছে। আমি বলেছিলাম, আপনি তো প্রচার করছেন যে আমরা টাকা দিচ্ছি না। আমাদের হাত বাধা, আমরা কি করব? উনি পরবর্তীকালে বুঝেছিলেন এটা ভাল কথা। আর তারপর আমার কথা হচ্ছে, এই যে বিচ্ছিন্নতার কথা বলা হচ্ছে কংগ্রেস থেকে,

আমি তো আশ্চর্য হয়ে যাচ্ছি। যেখানে বিচ্ছিন্নতার আন্দোলন, তার পিছনেই তো কংগ্রেস। এই যে পশ্চিমবাংলায় আমরা দেখছি, এই যে ঝাড়খণ্ডী, তারা পশ্চিমবাংলার তিনটি জেলাকে পশ্চিমবাংলা থেকে বাইরে নিয়ে যেতে চাইছে। সেই ঝাড়খণ্ডীকে কে নির্বাচনে সমর্থন করে এখানে নিয়ে এসেছে?' কংগ্রেস এখানে এনেছে। এবং এইভাবে পাঞ্জাবে ভিন্দ্রেনওয়ালাকে কে তৈরি করেছিল? কংগ্রেস। কাশ্মীরে যা হচ্ছে, ন্যাশনাল ফ্রন্টের গভর্নমেন্টের টাকা দিয়ে কারা খতম করেছিল? কংগ্রেস। আসামে যে হচ্ছে, তার পিছনে কার হাত? কংগ্রেস। এই সমস্ত ইতিহাসের পিছনে হচ্ছে কংগ্রেস। কংগ্রেস এই বিচ্ছিন্নতাবাদি শক্তিকে, এদের মদত দেয়। তারপর নিজেরা বিপদে পড়ে যায়। তারপর আমাদের, বিরোধীদের কাছে এসে বলেন ভারতবর্ষের ঐক্য, মহান ভারতবর্ষ। আপনাদের সবাইকে আমাদের সঙ্গে, একসঙ্গে সব করতে হবে, একই প্লাটফর্মে আসতে হবে। কাজেই কংগ্রেসের মুখে এইসব কথা কখনও শোভা পায় না। তারপর আমার কথা হচ্ছে, আর একটা কথা উঠেছে যে ভাষা সমস্যাটার কি হবে? এটা ঠিক কথা যে, আমাদের সঙ্গে এই ব্যাপারে পার্থক্যটা কি? চেয়ারম্যান হয়েছেন ঘিসিং। আবার হয়েছে, পার্থক্য হয়েছে। আমি পাবলিক মিটিং-এ দাঁড়িয়ে দার্জিলিংয়ে বলেছি। পার্থক্যটা হচ্ছে, এই ভাষাকে ওরা গোর্খা বলেন, আমরা বলি নেপালি। আর এখন তো সংবিধানে এটা গৃহীত হয়েছে। তারপর, আমরা বলি নেপালি কবি ভানু ভক্ত, যেহেতু নেপালে জন্ম হয়েছে। কিন্তু ওরা বলেন, না, নেপালি কবি নন। তারপর মাঝে হঠাৎ বললেন, 'নো ম্যান'স ল্যাণ্ড'। আমরা ভারতবর্ষের মধ্যে নেই। নো ম্যান'স ল্যাণ্ড নিয়ে আমাকে আবার দিল্লিতে স্বরাষ্ট্র মন্ত্রীর সঙ্গে কথা বলতে হলো। তিনি যে বিবৃতি দিলেন এইসব কথা অর্থহীন, আজকে স্বাধীনতার এত বছর পরে এটা নিশ্চিত আমাদের ভারতবর্ষের মধ্যে, কারুর সাধ্য নেই একে আলাদা করে নেবার 'নো ম্যান্স ল্যাণ্ড' মানে কি? এইসব বিতর্ক মাঝেমাঝেই হচ্ছে, পার্থক্য আছে, আমি সেসবের মধ্যে যাচ্ছি না। আমি চাইছি যে আমাদের সাহায্য নিয়ে যতটা সফল হয় হোক। ওরা চেয়েছিলেন গ্রুপ 'সি' গ্রুপ 'ডি' রিক্রুটমেন্ট করতে, আমরা সেইভাবে তাদের করে দিয়েছি। ওরা চেয়েছিলেন নমিনেটেড ১৭ জনের মধ্যে ৩ জনকে ওদের থেকে রিক্রুটমেন্ট করতে হবে। অর্থাৎ ১৭ জনের মধ্যে ৩ জনকে পার্বত্য পরিষদ থেকে নমিনেট করবে আর বাকি ১৪ জনকে আমরা রিক্রুট করব। আমরা তাতে রাজি হয়ে গেছি, এতে অসুবিধার কিছু নেই। আমাদের উদ্দেশ্য হচ্ছে যে, কাউন্সিলকে শক্তিশালী করতে হবে। আমাদের শক্তিশালী করতে হবে কাজের জন্য, কর্মসূচি যেটা আছে সেটা রূপায়িত করবার জন্যই করা হচ্ছে। ওখানে বেশ কিছুদিন নির্বাচনও হয়ে গেছে, ওরা আরেকটা চিঠিও লিখেছে যে কোনও অসুবিধা হবে না। ওই চিঠিগুলো অবশ্য আমাদের চিফ সেক্রেটারি এবং অন্যান্যরা বসে নির্ণয় করছেন। কিন্তু কাজ যেভাবেই হোক আরম্ভ করতে হবে। কাজ আর কতদিন পড়ে থাকবে? ডেভেলপমেন্ট ওয়ার্কস তো করতেই হবে, এটাই আমাদের মুখ্য উদ্দেশ্য। শুধু ট্যুরিজম নয়, জনসাধারণের জন্য এটা গড়ে তুলতে হবে, পার্বত্য এলাকা যাকে আমরা কুইন্স অফ দি হিল বলি তাকে আমাদের পুনর্মর্যাদা দিতে হবে এবং তারজন্য চেষ্টা করতে হবে। আমাদের পঞ্চায়েত নির্বাচন হবার কথা, কিন্তু শুনেছি ওটা নিয়ে আলোচনা ওদের মধ্যে চলছে যে আবার পঞ্চায়েত নির্বাচন করার দরকার কি, কাউন্সিল তো আছে। আমি ওদের বলেছিলাম যে, আপনারাই তো বিকেন্দ্রীকরণ করার কথা বলেছিলেন, স্বায়ত্ত শাসনের জন্য লড়াই করেছিলেন। সুতরাং এই যে নির্বাচন হতে চলেছে সেগুলো সবই তো পঞ্চায়েত সমিতি, গ্রাম

পঞ্চায়েত কাউন্সিলের আওতায় থাকবে। কাউন্সিলের আওতা ছাড়া অন্য কারুর আওতায় থাকছে না। এই বিলের দ্বারা আরো সুযোগ বাড়বে এবং আশা করি এতে কেউ বাধা দেবেন না। আমরা পশ্চিমবঙ্গের পঞ্চায়েতকে মেনে নিয়ে একটা দৃষ্টান্ত স্থাপন করেছি। বাইরের থেকে বিহার, আসাম প্রভৃতি রাজ্যের থেকে আমাদের কাছে এসে এই পঞ্চায়েতের ব্যাপারে এবং এমন কি উত্তর প্রদেশের হিল রিজিয়ন থেকেও খোঁজ খবর নিচ্ছে যাতে এইরকম একটা আইন করা যায়। ওরা বলেছেন এখান থেকে আইন পাঠাতে, যদিও কথাটা অন্য রকমের তবুও পাঠাতে বলেছে। আমরা গর্বিত এই ব্যাপারে যে আমরা সফলতা অর্জন করতে পেরেছি। এতে সকলের সমর্থন দরকার এবং ওরাও স্বায়ত্তশাসন মেনে নিয়েছে। আর ঝাড়খণ্ডী বলে তো কোনও কথা নেই। শতকরা ১০ ভাগই যদি ওরা জমি পায় তাহলে ওটা তো ওরা বিহারে নিয়ে চলে যাবে। কংগ্রেসের পক্ষে এটা মেনে নেওয়া সম্ভব, আমাদের পক্ষে সম্ভব নয়। এবং এখানেই কংগ্রেসের সঙ্গে আমাদের পার্থক্য। আমরা সবাই মিলে দেখি যাতে ওখানে ডেভেলপমেন্ট হয়। এই যে আর্থিক সাহায্য করা হয়েছে, ক্ষমতা দেওয়া হয়েছে এতেও যদি উন্নতি না হয় তাহলে সমালোচনা করার অধিকার আছে। প্রত্যেকেই সেখানে সমালোচনা করতে পারেন, সংশোধিত গণতন্ত্রে এটা করতে পারে এবং সেইভাবে অধিকারও দেওয়া আছে। আমাদের সঙ্গে ওদের দেখা হয়েছে, কথা হয়েছে, আশা করি যে কর্মসূচি ওরা নিয়েছে সেটা ঠিকমতো রূপায়িত করবে। আর আমাদের যা সাহায্য করার কথা তা আমরা করব। আমাদের যে অর্ডিন্যান্স করতে হয়েছিল আইন করবার জন্য তা আমরা বিলে রেখেছি এবং আশা করি সবাই এই বিলকে সমর্থন করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি যে প্রথমেই গোর্খা পার্বত্য পরিষদে সমর্থনে যে বক্তব্য মাননীয় মুখ্যমন্ত্রী রেখেছেন তারজন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বক্তব্য রাখবার সময়ে এই বিলের যে প্রয়োজনীয়তা এবং বিশেষ করে কতগুলি বিষয়ে বিরোধীপক্ষ যে প্রস্তাব রেখেছেন তার সমস্ত জবাব তিনি দিয়েছেন। আমি প্রথমেই এই বিল যে এনেছি সেটা আনার আগে অর্ডিন্যান্স করেছিলাম। অর্ডিন্যান্স চালু করার আগে সমস্ত রাজনৈতিক দলের প্রতিনিধিদের নিয়ে সভা করেছিলাম। সেখানে সমস্ত রাজনৈতিক দল মূল বিষয়গুলো যা লিপিবদ্ধ করা আছে তাতে সবাই সহমত পোষণ করেছিলেন।

[4-50 — 5-00 P.M.]

কিন্তু পরবর্তীকালে কয়েকটি মাত্র বিষয়েতে আমাদের কিছু সংশোধনী করতে হয়েছে এবং আজকে বিলের মধ্যে সেগুলোই আমরা উল্লেখ করেছি। এই বিল সুভাষ ঘিসিং বা জি.এন.এল.এফ পার্টিকে খুশি করবার জন্য নয় বা তাদের শক্তিশালী করবার জন্য নয়। সামগ্রিকভাবে দার্জিলিং পার্বত্য এলাকায় মানুষের সামাজিক, সাংস্কৃতিক ও আর্থিক বিকাশের জন্য আমরা দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল করেছিলাম। আমরা আমাদের অভিজ্ঞতার ভিত্তিতে দেখেছি, কিছু আইন সংশোধন করার প্রয়োজন আছে ও কিছু ধারা সংযোজন করবার প্রয়োজন আছে। এই ব্যাপারে আমরা বিরোধী দলের সদস্যদেরও মতামত নিয়েছিলাম। কিন্তু আমরা এখন দেখছি একজন এম.এল.এ এখন মন্ত্রী হয়েছেন, তাছাড়া দার্জিলিং ও কালিম্পং পৌরসভায় এখন কোনও চেয়ারম্যান নেই। নতুন করে আমরা কাউকে সেখানে নিতে পারিনি

এবং সেই কারণেই এই সংশোধন দরকার। এখন আমরা এই বিলে যে কোন প্রতিনিধিদের নেওয়ার সংস্থান রেখেছি। এখন এক্সিকিউটিভ কাউন্সিলের সদস্য সংখ্যা হচ্ছে ৯, এখন সেটা আমরা বাড়িয়ে ১৭ করেছি। আমরা যে অতিরিক্ত দায়িত্ব তাদের দিয়েছি, তার সাথে আমাদের রাজ্য সরকারের হাতেও কিছু ক্ষমতা আমরা রেখেছি এবং প্রয়োজনমতো আরও কিছু বিষয়ে আমরা রাজ্য সরকারের হাতে হস্তান্তর করতে পারি। এই ক্ষমতা আমরা রাজ্য সরকারের হাতেই রেখেছি। আগে গোর্খা পার্বত্য পরিষদ এলাকায় এক কোটি টাকার সম্পত্তি কেনবার ক্ষমতা রাজ্য সরকারের অনুমোদন প্রয়োজন হত, কিন্তু এখন কোনও অনুমোদন প্রয়োজন নেই। আপনারা এর আগেই শুনেছেন, গ্রুপ-সি এবং গ্রুপ-ডিতে নিয়োগ করবার অধিকার আমরা তাদের দিয়েছি। আগে এই গোর্খা পার্বত্য পরিষদ আইনে পদত্যাগ সংক্রান্ত বিষয়ে কোনও উল্লেখ ছিল না, এখন চেয়ারম্যানের পদত্যাগ এবং অন্যান্য সদস্যদের বিষয়ে সেখানে পরিষ্কারভাবে উল্লেখ আমরা করেছি। আমরা এই যে আইনটা সংশোধন করছি, এই ব্যাপারে কেউ কেউ প্রশ্ন তুলেছেন, এতে নাকি আবার বিচ্ছিন্নতাবাদি বেড়ে যাবে। আমাদের রাজ্য থেকে এটা আলাদা হবার সম্ভাবনা থেকে যাচ্ছে। বিরোধী সদস্য যারা এখানে আছেন, তাদের বলব, আপনারা সংবিধানের ষষ্ঠ তপশিলটা দেখুন, ষষ্ঠ তপশিলে ২৪৪ (২) এবং ২৭৫ (১)-এ নর্থ কাছাড় হিলস্ ডিস্ট্রিক্ট দি কার্বি আলং ডিস্ট্রিক্ট এবং পার্ট টু-তে জয়ন্তিয়া হিলস্ ডিস্ট্রিক্ট, দি গারো হিলস্ ডিস্ট্রিক্ট, ত্রিপুরা ট্রাইবাল এরিয়াস ডিস্ট্রিক্ট, এই অঞ্চলগুলির কথা উল্লেখ আছে। আইনে কি আছে সেটা বড় কথা নয়, আসল কথাটা হচ্ছে রাজনৈতিক সদিচ্ছা। আমরা এই কথাটা বলতে পারি তপশিল জাতি-উপজাতি, পিছিয়ে পড়া মানুষ ও সংখ্যালঘুদের প্রতি আমাদের একটা গণতান্ত্রিক দৃষ্টিভঙ্গি আছে এবং এই গণতান্ত্রিক দৃষ্টিভঙ্গি আছে বলেই আমরা প্রথম থেকে রাজনৈতিক এবং গণতান্ত্রিক সমাধান চেয়েছি এবং আঞ্চলিক স্বায়ত্ত শাসন আমরা দিয়েছি। এইভাবে পূর্বাঞ্চলেও ঝাড়খণ্ডের সমাধান হতে পারে। কিন্তু এখন প্রশ্ন হচ্ছে এই সংস্থাগুলো স্বাভাবিকভাবে পরিচালিত হবে কিনা, উন্নয়নের ক্ষেত্রে একটা বিরাট ভূমিকা পালন করবে কিনা? এটা নির্ভর করবে রাজ্য সরকারের রাজনৈতিক সদিচ্ছার উপর এবং এই ব্যাপারে রাজ্য সকারের সদিচ্ছার কোনও ঘাটতি নেই, সমস্ত রকম সহযোগিতা এবং ইচ্ছার প্রতিশ্রুতি আমরা দিচ্ছি। প্রশ্ন হচ্ছে, আজকে সুভাষ ঘিসিং থাকতে পারেন, আজকে জি.এন.এল.এফ. ওখানে থাকতে পারে, কিন্তু আগামী দিনে কংগ্রেসও আসতে পারে, অন্য রাজনৈতিক দলও সেখানে আসতে পারে এবং সামগ্রিকভাবে এই যে মর্যাদা আমরা দিয়েছি, এই মর্যাদা শুধু মাত্র সাধারণ পৌরসভা বা জেলা পরিষদের মতো নয়, এই মর্যাদা, আমরা বিশেষ মর্যাদা দিয়েছি, আজকে ওখান থেকে যখন ভারতবর্ষের বিভিন্ন জায়গায় এই ধরনের আঞ্চলিক স্বায়ত্ত শাসন সংস্থাগুলো তারা সফল হতে পারছে না, কার্বিয়াংলোকে ভেঙে দেওয়া হল, পরে গৌহাটি হাইকোর্টের রায়ে, সেই কার্বিয়াংলো স্বশাসিত পর্ষদকে আবার সেখানে বসানো হলো, যেখানে আমরা দেখছি অন্য জায়গায় কাউন্সিলের প্রধানরা তারা সেখানে সভা করছেন যে আমাদের ঠুঁটো জগন্নাথে পরিণত করা হয়েছে, বোরো কাউন্সিল তৈরি করে এক বছরের মধ্যেও আজকে তারা কাজ শুরু করতে পারেনি, ঝাড়খণ্ডী এলাকার সমস্যা সমাধানের ক্ষেত্রেও আমরা দেখেছি, আজকে তারা ঝাড়খণ্ডী কাউন্সিল তৈরি করতে পারেন নি। তখন আমরা দেখেছি দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ—আমাদের এই যে পাঁচ বছরের অভিজ্ঞতা, পাঁচ বছরের মধ্যে আমরা দুবার নির্বাচন করেছি, নতুন অধিকার আমরা দিয়েছি, নতুনভাবে আমরা সবল করতে চাইছি, উন্নয়নের ক্ষেত্রে একেবারে নতুন নজির সৃষ্টি করতে চেয়েছি, আজকে সারা ভারতবর্ষের দিকে তাকিয়ে দেখুন, পাঞ্জাবে দেখুন, কাশ্মীরে দেখুন, উত্তর-পূর্বাঞ্চলের দিকে দেখুন, কী ঘটনা আজকে ঘটছে। কিন্তু দার্জিলিং

পার্বত্য এলাকায় গত দু-তিন বছর ধরে আপনারা দেখুন সেখানে খুনের ঘটনা কম। সেখানে অশান্তির পরিবেশ নেই, সেখানে শান্তি এবং গণতান্ত্রিক পরিবেশ আজকে ফিরে আসছে। সেখানকার চা-বাগানের শ্রমিকরা আজকে নতুন করে আন্দোলনের পথে আজকে যাচ্ছে। সমতল এবং পার্বত্য এলাকার মানুষের মধ্যে ঐক্য, সেই ঐক্যটা আরও শক্তিশালী হচ্ছে এবং পার্বত্য এলাকার মানুষ যেমন চাইছে যে সমতল এলাকার উন্নয়ন, সমতল এলাকার মানুষ চাইছে আজকে পার্বত্য এলাকার উন্নয়ন, এই যে নতুন নজির অমরা সৃষ্টি করতে পেরেছি দার্জিলিং গোর্খা পার্বত্য পর্ষদ গঠন করার মধ্য দিয়ে, আমরা মনে করি, একে আমাদের রক্ষা করতে হবে এবং এই ক্ষেত্রে শুধুমাত্র দায়িত্ব দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ যারা পরিচালনা করছে, তাদের নয়, সামগ্রিকভাবে আমাদের রাজ্যের মানুষের। কারণ বিকেন্দ্রীকরণের ক্ষেত্রে, গণতান্ত্রিক প্রক্রিয়ার ক্ষেত্রে আমাদের রাজ্যের বামফ্রন্ট সরকার যে নতুন নজির সৃষ্টি করেছে সারা রাজ্যে, সারা ভারতবর্ষে, সেই বামফ্রন্ট সরকারের যে দৃষ্টিভঙ্গি, সেই সম্পর্কে আজকে আলোচনা চলছে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে, তখন এই যে গোর্খা পার্বত্য পরিষদ এটা শুধু আমাদের রাজ্যের ক্ষেত্রে নয়, আমাদের দেশের ক্ষেত্রে এমন কি আমাদের এই উদাহরণ, এই নজির নিয়ে আজকে বাংলাদেশে সেখানে চাকমাদের যে সমস্যা আছে, পার্বত্য চট্টগ্রাম এলাকার চাকমাদের যে সমস্যা, সেখানে দেখুন একইভাবে দার্জিলিং পার্বত্য পরিষদের মতো বাংলাদেশে চাকমাদের জন্য আলাদা সেখানে চাকমা পার্বত্য পর্ষদ সেখানে গঠিত হয়েছে। এমন কি অন্যান্য জায়গা থেকে তারা জানতে চাইছে, সেইজন্য এটা শুধু পৌরসভা, জেলা পরিষদ এই রকম দৃষ্টিভঙ্গিতে না রেখে সুভাষ ঘিসিং কী করলেন না করলেন এটা বড় কথা নয়, বড় কথা হচ্ছে একটা জাতি একটা পিছিয়ে পড়া জাতি, একটা সংখ্যালঘু জাতি, একটা ঘন বসতি এলাকাতে যেখানে বসবাস করছে, তাদের অগ্রগতির স্বার্থে এই কাউন্সিল, একটা বিরাটভাবে ভূমিকা পালন করতে পারে, সেই দৃষ্টিভঙ্গি থেকে সকলের এটা দেখা উচিত। আর একটা বিষয় হচ্ছে অনেকেই এখানে বলেছেন যে আমরা সব দালাল হয়ে গেছি, আমরা নাকি সুভাষ ঘিসিং-এর পদলেহন করছি। প্রশ্ন হচ্ছে যে কখনও সুভাষ ঘিসিং-এর হাত ধরে এই বিধানসভায় কেউ আসিনি। বরং সুভাষ ঘিসিং-এর হাত ধরে একজন সদস্য দিল্লিতে এই কংগ্রেস দলই পাঠিয়েছিলেন এবং এই সুভাষ ঘিসিংকে বারবার করে আগুন নিয়ে খেলা-খেলিতে লেলিয়েছেন কারা? এই কংগ্রেসিরা। এবং আজকে এই ঘটনা ঘটত না, দার্জিলিংকে পশ্চিমবঙ্গের মধ্যে রাখার জন্য আজকে বামপন্থীদের ২০০-র উপর কর্মীদের শহিদ হতে হয়েছে। একজন কংগ্রেস কর্মীর গায়ে একটা আঁচও লাগেনি। আজকে আমরা দেখেছি যখন বামপন্থী কর্মীরা মার খাচ্ছে, রক্ত ক্ষয় হচ্ছে, তখন কংগ্রেস সেখানে আনন্দ প্রকাশ করছে। অর্থাৎ ওদের একটা দৃষ্টিভঙ্গি যে ভাবে হোক বামপন্থীদের পাটাও, বামপন্থীদের খুন কর, কারা খুন করছে, কেন খুন করছে, দেখার দরকার নেই। তাতেই তাদের আনন্দ। কিন্তু আজকে আমরা বলতে পারি দার্জিলিং-এর মাটিতে, ওখানে রক্ত পতাকা আছেই, সেই রক্ত পতাকা আছে কিন্তু নেই কারা? নেই, কংগ্রেসিরা। পার্বত্য কাউন্সিলের নির্বাচনে একটা বাদে ১১টা আসনেই কংগ্রেসের জামানত জব্দ হয়েছে। কংগ্রেসের অস্তিত্ব সেখানে খুঁজে পাবেন না। আমরা একটা নীতি এবং আদর্শের উপর দাঁড়িয়েছিলাম বলেই আজকে আমরা দার্জিলিং-এ আছি। আজও দার্জিলিং-এর মানুষ জানে আঞ্চলিক স্বায়ত্ত শাসনের জন্য, নেপালি ভাষার জন্য, দার্জিলিং-এর চা বাগানের শ্রমিকদের জন্য লড়াই, সংগ্রাম করেছে কারা, আমরা বামপন্থীরা।

[5-00 — 5-08 P.M.]

আমরা বামপন্থীরা মানুষের সবচেয়ে বড় বন্ধু, সবচেয়ে বড় সাথি, এটা মানুষ বুঝতে পেরেছে। এটা ঠিক যে, ভারতবর্ষের মূলস্রোত থেকে ভারতবর্ষের ছোট ছোট জাতি, উপজাতিদের বাইরে নিয়ে যাবার চেষ্টা হচ্ছে। এই অবস্থায় দার্জিলিং-এই একমাত্র নজির সৃষ্টি হয়েছে, মূল স্রোতের সঙ্গে, মেইন্ স্ট্রিমের সঙ্গে দার্জিলিং-এর মানুষদের বেশি বেশি করে যুক্ত করা হয়েছে। এটাই সব চেয়ে বড় সাফল্য। সাফল্য এটা কম নয় যে, সি.পি.এম ক'টা আসন পেল, জি.এন.এ.এফ. ক'টা আসন পেল—এটা বড় কথা নয়। বড় কথা হ'ল শান্তি এবং গণতান্ত্রিক পরিবেশ প্রতিষ্ঠিত করতে পেরেছি কিনা, বিচ্ছিন্নতাবাদকে সাময়িকভাবে হলেও কোণঠাসা করতে পেরেছি কিনা। নেপালি ভাষাভাষি মানুষদের দেশের মূলস্রোতের সঙ্গে বেশি করে যুক্ত করতে পেরেছি কিনা—বিষয়টাকে এই দৃষ্টিভঙ্গি দিয়ে দেখতে হবে যে, দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ সফল হয়েছে, না ব্যর্থ? আমরা মনে করি সফল হয়েছে। সে কারণেই এই সংশোধনী বিল, যা আজকে এখানে পেশ করেছি। একে যাঁরা সমর্থন জানিয়েছেন তাঁদের প্রত্যেককে আমি ধন্যবাদ জানাচ্ছি এবং আমি এই সভার কাছে এই বিল অনুমোদন করার আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

## PRESENTATION OF B.A. COMMITTEE REPORT

**Mr. Speaker :** I now present the 50th Report of the Business Advisory Committee, as follows :

| | | | |
|---|---|---|---|
| 23-2-94, Wednesday | : | (i) The West Bengal Land Acquisition & Requisition (Amendment) Bill, 1994. | 1 Hour |
| | | (ii) (a) The West Bengal Municipal Corporation Laws (Amendment) Bill, 1994. (Introduction) | |
| | | (b) Discussion on Statutory Resolution—Notice given by Shri Saugata Roy. | |
| | | (c) The West Bengal Municipal Corporation Laws (Amendment) Bill. 1994. (Consideration and passing) | 2 Hours |
| 24.2.94, Thursday | : | (i) The West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1994.(Introduction, Consideration and Passing) | 1 hour |
| | | (ii) (a) The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1994. (Introduction) | |
| | | (b) Discussion on Statutory Resolution — Notice given by Shri Saugata Roy | |
| | | (c) The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1994. (Consideration and Passing) | 1 hour |
| 25.2.94 Friday | : | Non-Official Business | 4 hour |

**There will no question for Oral Answer and mention cases on the 25th February, 1994.**

I now, request the Parliamentary Affairs Minister to move the notion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 50th Report of the Business Advisory Committee, as presented in the House, be agreed to.

The motion was then put and agreed to.

## LEGISLATION

The motion of Shri Ashoke Bhattacharyya that the Darjeeling Gorkha Hill Council (Amendment), Bill, 1994, be take into consideration was then put and agreed to.

### Clauses 1-47

The question that clauses 1-47 do stand part of the Bill, was ten put and agreed to.

### Enacting Formula

**Mr. Speaker :** There is one amendment to Enacting Formula by Shri Lakshmi Kanta Dey. It is in order. I now request Shri Lakshmi Kanta Dey to move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in the enacting formula for the word ''forty fourth'' the word ''forty fifth'' be substituted.

**Shri Ashoke Bhattacharya :** I accept it.

The motion of Shri Lakshmi Kanta Dey was then put and agreed to.

The question that the Enacting Formula 'as amended' do stand part of the Bill was then put and agreed to.

### Preamble

The question that Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Ashoke Bhattacharya :** Sir, I beg to move that the Darjeeling Gorkha Hill Council (Amendment) Bill, 1994, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, মুখ্যমন্ত্রী বললেন যে তিনি বুঝতে পারেন নি যে আমি কি বলেছি। ৮০-এর উপর বয়স হয়ে গিয়েছে বলে বোধহয় আমার বক্তব্য তার বোধগম্য

হয়নি। আমি বিলের বিরোধিতা করি নি। এটা তো আমাদেরই ধ্যান-ধারণা থেকে হয়েছে। আপনারা এটা একমত হয়েই করেছেন। আমি এর বিরোধিতা করছি না। আপনি বোঝেন নি আমি সমর্থন করছি, না, বিরোধিতা করছি। যারা সুড়সুড়ি দিচ্ছেন ওদের আমি স্পষ্টভাবেই বলছি যে এই বিলটার আমি বিরোধিতা করছি না, আমি শুধু আপনাদের সতর্ক করে দিচ্ছি।

**Shri Jyoti Basu :** In which party you belong? You are representing which Party?

**ডাঃ জয়নাল আবেদিন :** আপনি স্পিকার মহাশয়ের কাছ থেকে জেনে নিন যে কোন পার্টিকে আমি রিপ্রেজেন্ট করছি। ৮০ বছর বয়স হয়েছে বলে বার্ধক্যজনিত কারণে এটাও কি ভুলে গেলেন যে কোন পার্টিতে আমি আছি? আমি তাই বলতে চাই যে, স্মরণশক্তি যদি না থাকে তাহলে গদি আঁকড়ে বসে আছেন কেন? কুইট ইট ইমিডিয়েটলি। আমি আবার বলছি যে এই বিলের বিরোধিতা আমি করছি না, শুধু সতর্ক করে দিচ্ছি। আপনাদের দলের যে অস্ত্রভাণ্ডার লুকিয়ে আছে সেখানে, অতীতে যেটা রেখেছিলেন সেটা আপনারা উদ্ধার করুন—সেটার কিন্তু কোনও জবাব আপনি দিলেন না। আপনাদের দুশো লোক মারা গেল সেটা দুঃখের কথা কিন্তু সাধারণ মানুষও সেখানে গিয়েছেন, অনেক প্রপার্টিরও ক্ষতি হয়েছে। সরকারি প্রপার্টি এবং জনসাধারণের প্রপার্টির অনেক ক্ষতি হয়েছে। এটা কিন্তু সুখের কথা নয়। সেইজন্য আপনারা সতর্ক থাকবেন এটাই আমরা আশা করব। এর পর আমি বারাসতের কথা বলব। গুলি করতে করতে আপনারা এতদূর চলে গিয়েছেন যে আজকে বারাসতে ৫০ রাউণ্ড গুলি চালিয়েছেন। এমন কি হাসপাতালে ঢুকে পর্যন্ত গুলি চালানো হয়েছে। আর কত গুলি চালাবেন? গুলি করতে করতে একদিন কি বিধানসভাতেও গুলি করবেন? Why are you so much trigger happy? মানুষের বয়স হলে রিনানসিয়েশন হয়। কিন্তু দেখছি আপনার যতই বয়স হচ্ছে ততই গুলির উপর নির্ভরতা আপনার বাড়ছে। গুলি কিন্তু চিরদিন বাঁচাতে পারে না। Buddha and Gandhi are honoured throughout the world. এরজন্য হিটলার এবং নেপোলিয়ান ঘৃণিত, স্টালিন, যাকে বিশ্বাস করেন তিনিও ঘৃণিত। বারাসতে আজকে গুলি চালিয়েছেন কেন? হাউসে বিবৃতি দিন কেন সেখানে গুলি চালিয়েছেন? আপনারা এখানে বসে আছেন, আমরা এখানে বসে আছি আর ওখানে গুলি চালাবেন? তা যদি হয় তাহলে এটাকে নীতি হিসাবে ঘোষণা করুন আমরা তার মোকাবিলা করব কারণ এ জিনিস চলতে পারে না। এই ভণ্ডামি ছাড়তে হবে। আইনের শাসন চালাবেন বলবেন, সংবিধানের নামে শপথ নেবেন এবং তা মেনে চলবেন বলবেন আর যত্রতত্র গুলি চালাবেন—এ জিনিস চলতে পারে না। আজকে বারাসতে যুব কংগ্রেসের ডেমোনস্ট্রেশনের উপর গুলি চালানো হয়েছে এবং এমন কি সেখানে হাসপাতালে গিয়ে পর্যন্ত গুলি চালিয়েছেন—কি পেয়েছেন আপনারা? ৭২ অতিক্রান্ত হয়েছে তো তাই আপনার ভীমরতি হয়েছে। সর্বত্র গুলি করে মানুষকে মারবেন—পেয়েছেন কি? এর জবাব আপনাকে দিতে হবে। আপনার এতো ঔদ্ধত্য কিসের? হিটলার বাঁচেনি, আপনি বাংলার চেসেস্কু, পাগলা চেসেস্কুও বাঁচে নি। আপনি যদি এ সম্বন্ধে কিছু না বলেন তাহলে আমরা ওয়াক-আউট করে চলে যাব। কি পেয়েছেন কি আপনারা?

## Adjournment

The House was then adjourned at 5.08 p.m. till 11.00 a.m. on Wednesday, the February 23, 1994 in the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on wednesday, the 23rd February, 1994 at 11-00 A.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 7 Ministers of State and 148 Members.

[11-00 — 11-10 A.M.]

(Noise and interruptions)

(Some Congress(I) members stood in their seats)

(Noise and interruptions)

**Mr. Speaker ;** Mr. Rabindra Nath Mondal, what you are saying I cannot hear anything.

### POINT OF ODER

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মিঃ স্পিকার স্যার, আমাদের এই বিধানসভায় এইরকম নজির আছে, আপনি ইতিপূর্বে কংগ্রেসিদের দাবি মেনে নিয়ে আলোচনা করতে দিয়েছেন। আমি বলছি, আজকে সভার যে সাধারণ কার্যাবলি আছে সেগুলো বন্ধ করে অন্তত পক্ষে আলোচনা ইনিশিয়েট করবার জন্য আমাকে অনুমতি দিন। আমার দাবি, আজকে কোয়েশ্চেন আওয়ার এবং মেনশন আওয়ার বন্ধ করে আমাকে আলোচনা করতে দিতে হবে। আমি আলোচনার দাবি করছি।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

**মিঃ স্পিকার ঃ** ডাঃ আবেদিন আপনি কি বলতে চাইছেন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা দুঃখের কথা, এই গভীর ষড়যন্ত্র, এই গভীর নিষ্ঠুরতার ব্যাপারে আগেই আপনাকে বলে রেখেছি, কিন্তু চিফ মিনিস্টার কোথায়? ঐ খুনিরা বসে রয়েছেন ওখানে। আমি আপনাকে বলে রেখেছি, তা সত্ত্বেও ওরা বাধা দিয়েছেন কেন? আপনার কি ৩৪৭, ৩৪৮ ধারা নেই? ওরা কে? ওদের হাতে রক্ত। ওদের বসান, তা নাহলে বলব কি করে?

(গোলমাল)

এরা না বসলে বলব কি করে? ওদের বসতে হবে।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** বসুন বসুন

(তুমুল হৈ হট্টগোল)

**Mr. Speaker :** The House stands adjourned till 11.30 a.m.

(At this stage the House was adjourned till 11-30 a.m.)

(After Adjournment)

[11-30 — 11-40 A.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই আলোচনা অসম্ভব যদি বৃদ্ধ মুখ্যমন্ত্রী এখানে না আসেন। আপনার কাছে আমি নিবেদন করছি যে, ঐ বৃদ্ধ মুখ্যমন্ত্রীকে আপনি ডেকে পাঠান। কারণ উনি সারা রাজ্যে যেভাবে হিংসা তান্ডব শুরু করেছেন, একসঙ্গে পুলিশ এবং সি পি এম-এর গুন্ডা বাহিনী দিয়ে তাতে এই রাজ্যে অরাজকতা সৃষ্টি হয়ে গেছে। এই রাজ্যে আইনের শাসন নেই যেদিন থেকে এরা ক্ষমতায় এসেছেন। সাম্প্রতিককালে এমন অবস্থা এসে গেছে যে বর্বর দস্যুও লজ্জা পাবে। এই মুখ্যমন্ত্রী যে ঘটনা বাইরে থেকে করাচ্ছেন, আমরা এর প্রতিবাদ করি। আমরা এর আলোচনা চাই। সমগ্র বিংশ শতাব্দির সভ্য সমাজে ভারতবর্ষ নতুন যুগে উত্তরণ হবে একবিংশ যুগে, আর এখানে বৃদ্ধ মুখ্যমন্ত্রী হিংস্র হায়নাদের দিয়ে একটার পর একটা জায়গায় একশো রাউন্ড গুলি চালাচ্ছে আনকল্ড ফর আনপ্রোভোকড, পিসফুল ডেমোনস্ট্রেশনে। আমরা দেখেছি কুমারগঞ্জে, দক্ষিণ দিনাজপুরের স্কুলে ছাত্ররা নিরস্ত্র অবস্থায় প্রতিবাদ জানাতে গেছে, ওদের হেডমাস্টারের মাথায় সি পি এম কুড়াল মেরেছে—কারা? পঞ্চায়েতের দায়িত্বপ্রাপ্ত ঐ স্কুলের সি পি এম মতবাদের এমনই মহিমা যে প্রধান শিক্ষকের মাথায় কুড়াল দিয়ে মেরেছে সহকারি শিক্ষকরা (গোলমাল) এই যে মহিলা উনি দক্ষিণ দিনাজপুরে মহিলা ডাকাতদের নেতৃত্ব দেয় খুনিদের নেতৃত্ব দেন, গঙ্গারামপুরের ঘটনায় নেতৃত্ব দেন। আমরা দেখেছি, গতকাল বারাসাতে আগে থেকে জানানো হয়েছে যে যুব কংগ্রেস আইন অমান্য করবে প্রশাসনকে খবর দেওয়া হয়েছে, রাজ্য প্রশাসনকে খবর দেওয়া হয়েছে, জেলা প্রশাসনকে খবর দেওয়া হয়েছে। সমস্ত নিরস্ত্র, কারও হাতে অস্ত্র ছিল না তাসত্ত্বেও, বর্বর অসভ্য পুলিশকে দিয়ে নির্বিচারে একশো রাউন্ড গুলি চালিয়েছে, মানুষ হাসতাপালে গেছে। ইতিহাসে নেই, এই বর্বর সরকারের পুলিশ মুখ্যমন্ত্রীর হুকুমে হাসপাতালে গিয়ে হামলা চালিয়েছে, যেখানে কেউ বা মৃত, কেউ বা ইনজিওর্ড সেখান গিয়ে আশ্রয় নিয়েছে। কেউ শুনেছে কোথায় আছে?

(গোলমাল)

স্যার, সিপিএমের চাকর বাকর আজকে উত্তেজিত হচ্ছে, এরা আজকে আবার এম এল এ হয়েছে এদের মাথা সি পি এম ভেঙ্গে দিয়েছে। এরপরে এইসব চাকর-বাকরগুলো যাবে কোথায়? এইসব চাকর বাকরগুলো সি পি এমের হাতে মার খাচ্ছে। তাদের মাথা ফাটিয়ে দিচ্ছে তবুও লজ্জা নেই। আজকে এই হরিদাসের দল এরপরে বাঁচতে পারবে আজকে বিশ্বজোড়া যে বড় ঘটনা তারমধ্যে প্রথম হচ্ছে সোভিয়েত রাশিয়াতে আজকে মার্কসিজিম নেই

পূর্ব ইউরোপে এবং ল্যাটিন আমেরিকাতেও মার্কসিজিম আজকে মুছে গেছে। ভারতবর্ষের ৬টি রাজ্যে নির্বাচনে মার্কসিজিম অপাংক্তেয় হয়ে পড়েছে। আজকে মার্কসিজিম হেয় প্রতিপন্ন হয়েছে। এই বর্বর সি পি এম পুলিশকে সঙ্গে নিয়ে গুন্ডাবাহিনীর মদতে একটি নিরস্ত্র পিসফুল গণতান্ত্রিক আন্দোলনকারীদের উপরে আক্রমণ করা হল। এর আমরা ধিক্কার জানাই। আজকে আপনারা একটার পর একটা প্রাণ ছিনিয়ে নিচ্ছেন। কোথাও বা সি পি এমের মদতে আবার কোথাও কোথাও সি পি এমের মদতপুষ্ট পুলিশবাহিনী সরকারি গুন্ডাবাহিনীতে পরিণত হয়েছে। নির্বিচারে গুলি চালাচ্ছে।

(গোলমাল)

আপনারা হচ্ছেন সর্বহারার রাজা, আপনাদেরই নেতৃত্বে গাজলে একটি ভাগচাষীর ২ বছরের ছেলে, ৪ বছরের মেয়ে ৩ বছরের ছেলে এবং ৯ মাসের প্রেগনেন্ট স্ত্রী রয়েছে, তার বাড়িতে আগুন লাগিয়ে তাদের পুড়িয়ে মারা হল। সি পি এমের থেকে এই কাজ করা হল কিন্তু আজ অবধি কোনও তদন্ত হয় নি। আমি গিয়ে দেখলাম যে সি পি এমের এই পুলিশ ওই এফ আই আর নেমড আসামীর বাড়িতে বসে চা খাচ্ছেন। আর ওরা নাকি আসামী খুঁজে পাচ্ছে না এইকথা বলে বেড়াচ্ছে। আজকে বিশ্বজোড়া মার্কসবাদের পতন ঘটেছে। আমরা চাই ওই খুনি বৃদ্ধ মুখ্যমন্ত্রীকে ডাকুন তিনি এর উত্তর দিন। বর্ধমানের নিকটে প্রায় আড়াইশ বাড়ি পুড়িয়ে দিলেন, তার কোনও বিচার নেই, তদন্ত হলনা। আজকে বারাসাতে কি হয়েছিল? সেখানে আপনাদের শাসনে প্রায় ১ হাজার লোক বাড়ি ছাড়া। সেখানে প্রদেশ কংগ্রেসের সভাপতির নেতৃত্বে বহু লোকের রিহ্যাবিলিটেশন হয়েছে এবং যুব কংগ্রেসের নেতৃত্বে শান্তিপূর্ণ আন্দোলন হচ্ছিল কিন্তু হঠাৎ তাদের উপর গুলি চালানো হল। আজকে আমরা চাই, আমাদের দলের পক্ষ থেকে আমাদের যে অ্যাডজোর্নমেন্ট মোশন ছিল সেটার উপরে আলোচনা চলুক এবং কোয়েশ্চেন আওয়ার সাসপেন্ড করুন। বৃদ্ধ মুখ্যমন্ত্রীকে এখানে আসতে বলুন, তা না হলে আলোচনা বন্ধ করুন। আপনার কাছে দাবি করছি যে এই যে ঘটনা ঘটল এর ইমিডিয়েটলি ডিক্লেয়ার করুন যে এর জুডিশিয়াল এনকোয়ারি হবে compensation to the deceased and injured. যারা responsible for this indiscriminate firing তাদের শাস্তির দাবি করছি এবং সাসপেনশনের দাবি করছি। এখানে একটা সংবিধান বলে তো কিছু আছে, এটা তো জঙ্গলের রাজত্ব নয়। মুখ্যমন্ত্রীকে সভায় আসতে বলুন, তা না হলে আলোচনা হবে না। We will not allow this savage tyranny.

(গোলমাল)

এত উল্লাস কেন? আপনারা তো মহিলা, আপনাদের তো এই ঘটনাতে চোখে জল আসা উচিত, সেখানে এত উল্লাসের কারণ কি? এই ধরনের নিষ্ঠুরতা ভাবা যায় না। আপনারা মৃত্যুর উল্লাসে রাজনৈতিক ফায়দা লুটবার চেষ্টা করছেন। তাদের এই আচরণকে আমরা ধিক্কার জানাই। সেই কারণে আমাদের দাবি হচ্ছে মুখ্যমন্ত্রীকে আসতে বলুন, তা না হলে এই হাউস চলবে না। তিনি যদি হাসপাতালে ভর্তি হয়ে থাকেন তাহলে হাউস বন্ধ করুন কেন না তিনি গতকাল যেভাবে পাগল উন্মাদের মতো বলছিলেন তাতে হয়তো হাসপাতালে ভর্তি হতে পারেন, সেক্ষেত্রে মুখ্যমন্ত্রীর আসা সম্ভব নয় এবং হাউস তাহলে বন্ধ থাকবে।

[11-40 — 11-50 A.M.]

যে পর্যন্ত না এই মুখ্যমন্ত্রী সুস্থ না হন এবং এই বিধানসভায় এসে আলোচনা অংশগ্রহণ না করেন, ততক্ষণ পর্যন্ত এখানে কোনও আলোচনা হতে পারেনা। মুখ্যমন্ত্রী এ হাউসে উপস্থিত হয়ে জনগণের সামনে বলুন। মাননীয় স্পিকার মহাশয়, আমাদের তর থেকে আমরা হাউস চালাতে আপনাকে পূর্ণ সহযোগিতা তাহলে করব। আমাদের তর থেকে এই প্রতিশ্রুতি আমি দিচ্ছি। কিন্তু এই (**) হাউসে আসতে হবে। উনি যদি হাসপাতা থাকেন ওনার যদি মাথা খারাপ হয়ে গিয়ে থাকে, তাহলে উনি যতক্ষণ পর্যন্ত না সুস্থ হচ্ছে ততক্ষণ পর্যন্ত হাউস বন্ধ থাকবে। আজকে তাকে জবাবদিহি করতে হবে, নির্বাচ পশ্চিমবাংলায় গুলি চলল কেন, হাসপাতালে গুলি চলল কেন? আমরা আশঙ্কা প্রকা করেছিলাম, আজকে বিধানসভায় গুলি চলবে কি না। এই বিধানসভার মধ্যে গুলি চালাবা হুকুমও উনি দিতে পারেন। সি পি এমের গুন্ডারা হাসপাতালে গুলি চালিয়েছে, স্কুলে গু চালিয়েছে, অফিসে গুলি চালিয়েছে। আর বাকি আছে কোথায়? আজকে বিধানসভায় আমাদে নিরাপত্তা দিতে হবে। উনি যদি হাউসে না আসেন তাহলে কোনওক্রমেই এই হাউস চল পারে না। কালকে যুব কংগ্রেসের তরফ থেকে বাংলা বন্ধ ডাকা হয়েছে। আমরা জানি সা বাংলার মানুষ এই বন্ধকে সমর্থন করবে। কালকের জন্য আমি হুশিয়ারি দিতে চাই, কা গুলি চালাবেন না, গুন্ডাদের নামাবেন না। আপনারা বলেছেন আপনারা সক্রিয়ভাবে বন্ধে মোকাবিলা করবেন, কিন্তু আমি আপনাদের হুশিয়ার করে দিতে চাই, বন্ধের মোকাবি করতে যাবেন না। আপনাদের গুন্ডাবাহিনী ও পুলিশকে দিয়ে বোমা মারতে যাবেন না, ব হস্তক্ষেপ করতে যাবেন না। ব্যাপারটা পুরোপুরি মানুষের উপর ছেড়ে দিন। মানুষ আমাদে পক্ষে, না আপনাদের পক্ষে তা বোঝা যাবে। আর যদি তা না হতে দিতে চান, তাহলে মানু জ্বলবে এবং যে হাত দিয়ে আপনারা মোকাবিলা করবেন সেই হাতগুলো ভেঙ্গে দেব আজকে কোয়েশ্চেন সাসপেন্ড করে আপনি অ্যাডজর্নমেন্ট মোশন অ্যালাউ করুন। মুখ্যমন্ত্রী আজকে হাউসে আসতে বাধ্য করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা একটা বিশাল ষড়য ওরা নিজেরা আজকে জনগণ থেকে বিচ্ছিন্ন হয়ে গেছে। স্যার, ওদের দুয়ারে আজকে মৃ এসে উপস্থিত, জনগণের সঙ্গে আজকে ওদের কোনও যোগ নেই, তাই আজকে ও জনগণকে গুলি করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বর্ষীয়ান মন্ত্রী বিনয় চৌধুরি মহা আছেন, তার মাথা খারাপ হয়ে যায়নি, তাকে বলছি, কালকে আপনারা গুন্ডাবাহিনী পুলিশ দিয়ে বন্ধ ভাঙ্গার চেষ্টা করবেন না। তাহলে কিন্তু পশ্চিমবাংলায় আগুন জ্বলবে। বিন বাবুকে বলছি আপনারা এটা করার চেষ্টা করবেন না। আজকে আপনারা আগুনের খেলা মেতে উঠেছেন। আমরা সংবিধান মানি, আইনের শাসন মানি, এই পরিপ্রেক্ষিতে আমরা ম করি এই সরকারের এক মুহূর্তে ক্ষমতায় থাকার অধিকার নেই। ইউ হ্যাভ নো রাইট টু রু এনি লঙ্গার। আমাদের দাবি আপনারা অবিলম্বে পশ্চিমবাংলার ক্ষমতা ছেড়ে দিন এ নির্বাচন ডাকুন। বোঝা যাবে মানুষ আপনাদের চায়, না আমাদের চায়। আপনারা আবা ক্ষমতায় ফিরে আসবেন, আর অন্যান্য দেশে যা হয়েছে, চেসেস্কুর যা অবস্থা হয়েছিল, আজ সেই অবস্থায় আপনাদের চলে যাবেন। আজকে আমরা দাবি করছি, এই সরকারকে অবিল

---

Note : [**Expunged as ordered by the Chair]

চলে যেতে হবে এবং জনগণের কাছ থেকে আবার নতুন করে রায় নিতে হবে। আপনারা যদি নিরপেক্ষ নির্বাচনের মধ্যে দিয়ে আসেন তাহলে আমাদের বলার কিছু নেই। আপনাদের সুভাষ চক্রবর্তী এবং বুদ্ধদেব ভট্টাচার্যের বিবাদের ফলে নিরীহ্ ডেমোনেস্ট্রেটার যারা গিয়েছিল, তাদের গুলি করে মারা হল। এই চোলি কা পিছে মন্ত্রী, যারা খুন হয়েছে তাদের সহানুভূতি পর্যন্ত দেখাতে যাননি। আমরা এর নিন্দা করি। আপনাদের গৃহ বিবাদের জন্য, নিজেদের বিবাদের জন্য নিরপরাধ মানুষদের নির্বিচারে খুন করা হল। আই কম্যান্ড মাই মোশন, যে অ্যাডজর্নমেন্ট মোশন দেওয়া হয়েছে আমাদের তরফ থেকে সেটা সম্পর্কে আলোচনা হোক। এবং (***) মুখ্যমন্ত্রীকে এই হাউসে আসতে বাধ্য করুন।

**মিঃ স্পিকার :** খুনি, বৃদ্ধ, ভীমরতি ধরা মুখ্যমন্ত্রী, এই সব কথা বাদ যাবে।

(গোলমাল)

কংগ্রেসে দলের সব সদস্য এক সঙ্গে কিছু বলার চেষ্টা করেন।

(গোলমাল)

[11-50 — 12-00 Noon]

**শ্রী রবীন মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে প্রদেশ কংগ্রেস সভাপতি শ্রী সোমেন মিত্রের প্রতি সমবেদনা জানাচ্ছি। কংগ্রেসে দলের এই পর্যন্ত তা এই রকম ধৃতরাষ্ট্রের মতো অবস্থায় প্রদেশ কংগ্রেস সভাপতিকে দেখেছি বলে আমার জানা নেই। আমি মনে করি এই মুহূর্তে যদি সোমেন বাবু আপনি যদি আপনার ঐ আসনটা মমতা ব্যানার্জিকে দিয়ে দেন আর যদি মাননীয় ডাঃ জয়নাল আবেদিন তার আসনটা যদি সত্য বাপুলিকে দিয়ে দেন তাহলে অন্তত পক্ষে পশ্চিমবাংলার মানুষ কিছু শান্তি পেতে পারে।

(গোমলাল)

স্যার গত ৩রা ফেব্রুয়ারি মমতা ব্যানার্জির নেতৃত্বে একটা দল ডি এম এর কাছে একটা মেমোরান্ডাম দেয়, সেই মেমোরেন্ডামে চারটে দাবি ছিল। প্রথম দাবি ছিল যে সমস্ত ভোটারদের জন্য পরিচয় পত্র চালু করতে হবে, দ্বিতীয় দাবি ছিল বন্ধ কলকারখানা খুলতে হবে, তৃতীয় দাবি ছিল শাসন থেকে যারা বিতাড়িত হয়েছে, তাদের পুনর্বাসন দিতে হবে। চতুর্থ ছিল কোনও ডেপুটেশন হবে না। গতকাল দক্ষিণ ২৪-পরগনা, হাওড়া, হুগলি, ব্যারাকপুর প্রভৃতি বিভিন্ন জায়গা থেকে আনুমানিক ২০ হাজার মানুষকে সেখানে সমবেত করা হয়েছিল, যার বেশির ভাগ হচ্ছে সমাজ বিরোধী। যে শাসন নিয়ে কথা ওরা বলছেন, সেই শাসন থেকে মাত্র চারজন উপস্থিত ছিল। স্যার তাদের ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছে কোনও ডেপুটেশনের কথা ছিল না। কিন্তু মমতা ব্যানার্জির সভা থেকে সৌগত রায়, শোভনদেব চট্টোপাধ্যায়, সাধন পান্ডে, কাজি আব্দুল গফফর, ভূপেন শেঠ, তারা ওর কাছে যান এবং গিয়ে বলেন, 'আমাদের ওখানে ১ লক্ষ লোক হয়েছে এই কথা ঐ ডায়াসে গিয়ে আপনাকে বলতে হবে

Note : [**Expunged as ordered by the Chair]

যে, ওরা নির্দোষ, ওরা কোনও অপরাধ করে নি, আমি ওদের অ্যারেস্ট করলাম এবং ছেড়ে দিলাম এবং শাসনের লোকেদের পুনর্বাসনের প্রতিশ্রুতি দিলাম।' জেলা শাসক বললেন, এটা আমার পক্ষে বলা সম্ভব নয়। তখন ওরা বললেন, অন্য কোনও অফিসার গিয়ে বলুন। তখন তিনি বললেন, এটাও সম্ভব নয়। তখন ওরা ডেপুটেশন থেকে ফিরে গিয়ে মমতা ব্যানার্জিকে যখন বলছিলেন তখন লোকেদের মধ্যের পেছনের লোক সরতে শুরু করে দিয়েছে। তখন ওরা মমতা ব্যানার্জির কানে কানে কি বললেন। সৌগত রায়ের সঙ্গে মমতা ব্যানার্জির অভ্যন্তরীণ যোগাযোগ আছে। তারপর মমতা ব্যানার্জি বলল, আর নয়, কংগ্রেসি মস্তান বাহিনী, তোমরা জাগো, উঠো, শান্তি-শৃঙ্খলা বিঘ্ন কর, পুলিশকে আক্রমণ কর। তারপর লাঠি ইঁট পাটকেল ছুঁড়তে শুরু করল। তাতে যে ক্ষয় হয়েছে তার একটা তালিকা আমি এখানে দিচ্ছি। ওরা পুলিশকে মারে। উত্তর ২৪-পরগনা জেলার এস পি রচপাল সিং, অ্যাডিশনাল এস পি, খড়দার ও সি আহত হন। খড়দার ও সি-র হাত ভেঙ্গে দিয়েছে। বারাসাতের সেকেন্ড অফিসারের মাথা ফাটিয়ে দিয়েছে। পুলিশ সমেত ২০ জন সেখানে সংঘাতিকভাবে ইনজিওড় হয়েছে। জেলা পরিষদ অফিসে গিয়ে ৪টে গাড়ি পুড়িয়েছে, বাসের কাঁচ ভেঙেছে, মোট ১৩টা গাড়ি ভেঙেছে, ডি আর ডি এ অফিস ভাঙচুর করেছে। শুধু তাই নয়, ওরা হাসপাতালে গিয়ে— সৌগত রায় হাসপাতালের সুপারিনটেন্ডেন্ট ডাঃ স্বপন চক্রবর্তীকে বলেন, আপনাকে বলতে হবে যে, পুলিশ হাসপাতালে ঢুকে গুলি চালিয়েছে। সুপারিনটেন্ডেন্ট ডাঃ স্বপন চক্রবর্তী বলেন, এটা আমার পক্ষে সম্ভব নয়। সেখানে ওরা অনেক রাত্রি পর্যন্ত ছিল। তারপরে স্যার, স্টেশনে—ওরা শুধু মাত্র রাজ্য সরকারের সম্পত্তি ধ্বংস করে নি, ওরা স্টেশন চত্বর ভাঙচুর করেছে, রেল লাইন অবরোধ করেছে, রেল পোড়াতে চেষ্টা করেছে। স্যার, দিল্লির সরকারের টেলিফোন এক্সচেঞ্জ টেলিগ্রাফ দপ্তর ভাঙচুর করেছে। টেলিগ্রাফ দপ্তরের ২ জন কর্মচারী তাদের মধ্যে একজন মহিলা—মারাত্মক ইনজিয়র্ড হয়েছেন। স্যার, ২৪ তারিখ ওরা উত্তরবঙ্গ বন্ধ ডেকেছেন। সেই উত্তরবঙ্গ বন্ধকে ছড়িয়ে দেওয়ার জন্য মমতা ব্যানার্জির নেতৃত্বে এই কাজ হয়েছে। স্যার, এখানে সোমেন মিত্র বসে আছেন, একজন নিপাট ভদ্রলোক, উনি জানেন শাসন অঞ্চলের এ পর্যন্ত কোনও লোক বাইরে নেই। ইতিপূর্বেই সোমেন মিত্রকে নিয়ে পুলিশ সুপারিনটেন্ডেন্ট সমস্ত লোককে দিয়ে এসেছেন। এখন চার জন, কি পাঁচ জন সম্বন্ধে— (নয়েজ) এইভাবে বলা যায় না। এরা শাসন অঞ্চলের কথা বললেন। সেই শাসন অঞ্চলে এখনও ৪ জন বাইরে আছেন। সোমেনবাবু এখানে উপস্থিত আছেন। এক ভদ্রলোক ওকে সঙ্গে নিয়ে পুলিশ সুপারিনটেনডেন্ট সবাইকে ঘরে ফিরিয়ে নিয়ে এসেছিলেন। যারা বাইরে আছেন সালাউদ্দিন, আলাউদ্দিন, আনারউদ্দিন এবং ওখানকার সুকুমার যাদের বিরুদ্ধে ৭-৮টি খুনের মামলা আছে। বিরোধীদলের নেতা সিদ্ধার্থশঙ্কর রায় যখন ছিলেন আমি তখন সেই সময় সিদ্ধার্থশঙ্কর রায়কে (নয়েজ) স্যার, আমি অনুরোধ করছি, কোয়েশ্চেন আওয়ার সাসপেন্ড করে আলোচনা ইনিশিয়েট করুন, তারপর আমি বলব। আমার অনুরোধ এইভাবে আলোচনা হতে পারে না। কোয়েশ্চেন আওয়ার সাসপেন্ড করুন, আলোচনা ইনিশিয়েট করুন।

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** Please sit down. Today at the inception of the

House demands have come from various sections of the House for suspension of Question Hour and to debate the incident that took place yesterday at Barasat. The Leader of the Opposition gave a notice for adjournment motion with the demand that adjournment motion be taken up first. As the consensus of the House is that the matter should be debated and all sides wanting a debate on the question, I do not see there is any relevance of going into the question of adjournment motion. I suspend the Qeustion hour and allot one hour time to debate on this.

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি চাচ্ছি অ্যাডজর্নমেন্ট মোশন অ্যালাউ করুন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এসেছেন It can be debated by all sections by all parties আপনি অ্যাডজর্নমেন্ট মোশন অ্যালাউ করুন। ১ ঘন্টা যেটা বললেন Adjournment motion can be debated for two and half hours. If the time is two and half hours, members will get more chance to speak on this আমার দাবি অ্যাডজর্নমেন্ট মোশন অ্যালাউ করুন, Let the adjournment motion be allowed and debate take place on adjourment motion otherwise we will not cooperate, we will not allow the House to run.

**Mr. Speaker :** I have passed my ruling. Adjournment motion is rejected. Question hour is suspended. The matter will be debated for one hour. If you are not agreed I will take up other business.

[12-00 — 12-10 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন :** আপনি কারণটা দেখাবেন Justify your decission. Please tell us on what ground you rejected adjournment motion ? স্যার, কলঙ্কজনক ঘটনা নিয়ে আপনি পার্টি হবেন না। আমাদের রিক্যুইজিট নাম্বার আছে, অ্যাডজর্নমেন্ট মোশনে আলোচনা করতে দিন। জঘন্য ষড়যন্ত্র জঘন্য হিংসাত্মক ঘটনা। এতে চেয়ার যেন পার্টি না হয়, আমি চেয়ারের নিরাপত্তা দাবি করছি। খুনি বৃদ্ধ মুখ্যমন্ত্রী এসেছেন। আজকে অ্যাডজর্নমেন্ট মোশন ২ ঘন্টা করতে দিন। ১১টার পর হওয়ার কথা। আপনি হাউস অ্যাডজর্ন করুন, অ্যাডজর্নমেন্ট মোশন দিন। যদি না করেন, নিরাপত্তা শুধু নয়, Your impartiatlily must be recognised by the opposition আপনার কাছে আমি অ্যাপিল করছি, আই অ্যাপিল টু ইওর গুডসেলফ—ঐ ঘটনার জন্য আজকে গোটা বাংলা উদ্বেলিত এই সরকার তার পুলিশ দিয়ে, সরকারি গুন্ডা দিয়ে এই কংগ্রেস নিধনের বিষয়ে আলোচনা অ্যাডজর্নমেন্ট মোশনের মাধ্যমে হতে দিন। আজকে আমাদের এই অ্যাডজর্নমেন্ট মোশন আপনার অফিসে কেন অ্যালাউ করলেন না সে-ব্যাপারে ইউ জাস্টিফাই ইওর কজ, আদারওয়াইজ ইমপারশিয়ালিটি অফ দি চেয়ার উইল বি কোয়েশ্চেন।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

**Mr. Speaker :** Dr. Zainal Abedin, you know very well that this mater has been debating for nearly an hour and that is the very ground

itself why the adjournment Motion should not be allowed. You hav made your submission for more than one hour. How can the Adjourr ment Motion be allowed ? You don't know the rules of procedure— am unfortunate—it is unfortunate. You have debated on the subject fc one hour. How can you alone debate on the Adjounment Motion (Noise) No. No, it cannot be allowed. If you want the debate, pleas proceed with the debates. No other discussion. If you don't want th debate then I will take up the Mention Matters.

**Dr. Zainal Abedin :** Sir, on a point of order.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I also rise on point of orde

**Mr. Speaker :** No point of order.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received three notices of Adjour ment Motion. The first is from Shri Sudip Bandyopadhyay, the seco is from Shri Saugata Roy and third is from Dr. Manas Bhunia all the subject of reported death of one youth Congress supporter and 1 injured by the police firing on the agitating youth congress suporters Barasat, North 24-Parganas on 22.2.94.

The subject matters of the motion do not warrant Adjournment the business of the House. The members may avail themselves of otl opportunities namely, calling Attention, Mention, Question etc. to dr the attention of the Minister concerned.

I, therefore, withhold my consent to the Motions. One Meml may however, read not the text of his motion as amended.

ডাঃ মানস ভূঁইয়া ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জ এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার ক মুলতুবি রাখছেন। বিষয়টি হল— ২২-২-৯৪ মঙ্গলবার উত্তর-২৪ পরগনা জেলার বারা যুব কংগ্রেসের আইন অমান্যের সময় হঠাৎ করে পুলিশ লাঠি চার্জ, কাঁদানে গ্যাস এবং গুলি ছুঁড়তে শুরু করে। যুব কংগ্রেসের সভনেত্রী মমতা বন্দ্যোপাধ্যায়ের উপস্থিতি হাজার হাজার কংগ্রেস কর্মীদের উপর পুলিশের তান্ডব চালতে থাকে। বারাসত হাসপাতা মধ্যে ঢুকে পুলিশ কাঁদানে গ্যাস ও গুলি ছোঁড়ে। একজন যুবকের গুলিতে মৃত্যু কয়েকশ কর্মী গুরুতর আহত হয়েছেন। গণতান্ত্রিক আন্দোলনের উপর বামফ্রন্ট সরকা পুলিশ বাহিনীর এই নির্মম অত্যাচার নজিরবিহীন। সরকার নীবর।

### Calling attention to matters of urgent public importance

**Mr. Speaker :** Today I have received two notices of Call Attention, namely :-

| | | |
|---|---|---|
| 1. | Reported police firing on Youth Congress demonstrators at Barasat on 22.2.94 | : Shri Saugata Roy, Shri Sudip Bandyopadhyay, Shri Ambica Banerjee, Shri Sadhan Pande, Shri Ajoy Dey, Dr. Manas Bhunia, Shri Prabir Banerjee, Shri Lakshman Chandra Seth, Shri Tapan Hore, Shri Nirmal Das and Shri Birendra Kumar Moitra. |
| 2. | Present state of affairs of the Standard Pharmaceuticals and the Opec Innovation factories at Shrirampur in Hooghly district. | : Shri Abdul Mannan |

I have selected the notice of Shri Abdul Mannan on the subject present state of affairs of the Sandard Pharmaceuticals and the pec Innovation factories at Shrirampur in Hooghly district.

The Minister-in-charge may please make a statement today, if ssible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** Sir, the statement will be made on /3/94.

## Laying of Reports

**The 68th Annual Report and Accounts of the Westinghouse ıxby Famer Limited for the year 1989-90.**

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission, I beg to y the 68th Annual Report and Accounts of the Westinghouse Saxby ırmer Limited for the year 1989-90.

**The Audit Report and Accounts of the West Bengal Hous-g Board for the year 1990-91.**

**Shri Goutam Deb :** Sir, I beg to lay the Audit Report and ccounts of the West Bengal Housing Board for the year 1990-91.

**The 29th Annual Report and Accounts of the Durgapur hemicals Limited for the year 1991-92.**

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission, I beg to

lay the 29th Annual Report and Accounts of the Durgapur Chemicals Limited for the year 1991-92.

(Noise)

**Mr. Speaker :** Now we shall take up the Mention Cases. The answers of today's questions will be laid on the Table.

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### চতুর্থ শ্রেণীতে বৃত্তি পরীক্ষার প্রবর্তন

*** ১৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৭।) **শ্রী দেবপ্রসাদ সরকার :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ্ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে চতুর্থ শ্রেণীতে জেলাওয়ারি বৃত্তি পরীক্ষা প্রবর্তন করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কোন বছর থেকে এই্ বৃত্তি পরীক্ষা চালু হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### সেচ ও জলপথ দপ্তরের অনিয়মিত কর্মচারিদের নিয়মিতকরণ

*** ১৭০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪।) **শ্রী তপন হোড় :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সেচ ও জলপথ দপ্তরের অনিয়মিত কর্মচারিদের (সিজিন্যাল ও মাস্টার রোল) নিয়মিতকরণে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) উক্ত সিজিন্যাল ও মাস্টার রোল কর্মচারিদের সংখ্যা কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এ ব্যাপারে একটি প্রস্তাব তৈরি করা হয়েছে এবং প্রস্তাবটি অর্থ দপ্তরের বিবেচনার জন্য পাঠানো হয়েছে। প্রস্তাবটি এখনও বিচারধীনে আছে।

(খ) কমবেশি ৫২৬৯।

### Age of Superannuation of the College Teachers

***171.** (Admitted Question No. *305) **Shri Saugata Ray :** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) whether the State Government has taken any decision to fix the age of superannuation of College Teachers at 60 years, as also to improve their Pension benefits; and

(b) if so, the details thereof?

**Minister-in-charge of Education (Higher) Deptt :**

(a) Yes;

(b) A copy of the Govt. Order No.571-Edn.(CS) dated 5.10.93 is placed below.

Government of West Bengal
Education Department
C.S. Branch
Bikash Bhavan, Salt Lake, Cal-91.

No.571-Edn(CS)
1P-24/90

Dated, Calcutta the 5th October, 1993.

From : Shri Sureswar Mukhopadhyay,
Deputy Secretary to the Government of West Bengal.

To : The Director of Public Instruction, West Bengal.

Sub : Death-cum-retirement Benefit Scheme for Non-Government College teachers-liberalisation of -

The undersigned is directed by order of the Governor to say that the question of extending benefits under the West Bengal Non-Government College teachers (Death-cum-Retirement Benefit) Scheme as issued under the Department Order No.1097-Edn(CS) dated the 31st May, 1978 (hereinafter referred to as DCRB Scheme) on pension, gratuity and family pension for the college teachers of non-Government colleges who do not opt for, get or accept any re-employment on superannuation at the age of 60 years has been under consideration of the State Government for sometime past. After careful consideration the Governor has been pleased to decide to extend the benefits to such teachers as elaborated below.

1. Pension shall be calculated at 50% of the emoluments drawn last and shall be subject to a minimum of Rs.400/- (Rupees Four Hundred) only per month and a maximum of Rs.3,650/- (Rupees Three Thousand Six Hundred-Fifty) only per month. The amount of pension arrived at on the above basis will be related to the maximum qualifying

service for 33 years. For college teachers who at the time of retirement have rendered qualifying service for 10 years or more but less than 33 years, the amount of their pension will be such proportion of the maximum admissible pension as the qualifying service rendered by them bears to the maximum qualifying service of 33 years.

2. In the case of college teachers who have completed qualifying service for 10 years or more, retiring gratuity on retirement shall be paid equal to one-fourth of the amount of emoluments drawn last by them for each completed six-monthly period of qualifying service subject to a maximum of 16½ times of emoluments provided that the amount of retiring gratuity payable shall, in no case, exceed Rs.75,000/- (Rupees Seventy five thousand) only.

3. In the event of death in harness, the death gratuity shall be admissible at the following rates :–

| | Length of qualifying service | Rate of gratuity |
|---|---|---|
| a) | Less than one year | 2. times of the emoluments. |
| b) | One year or more but less than 5 years. | 6 times of the emoluments. |
| c) | 5 years or more but less than 20 years or more | 12 times of the emoluments. |
| d) | 20 years or more | Half of the emoluments for gratuity for every completed six-monthly period of qualifying service, subject to a maximum of 33 times of the emoluments for gratuity provided that the amount of death gratuity shall, in no case, exceed Rs.75,000/- (Rupees Seventy-five thousand) only. |

4. The rates of family pension shall be revised as follows :–

| Amount of emolument per month drawn last | Rate of family pension per month |
|---|---|
| a) Not exceeding Rs.1500/- | 30 percent of the amount, subject to a minimum of Rs.400/- |

| | |
|---|---|
| b) Exceeding Rs.1500/- but not exceeding Rs.3000/- | 20 percent of the amount, subject to a minimum of Rs.450/- |
| c) Exceeding Rs.3000/- | 15 percent of the amount subject to a minimum of Rs.600/- and a maximum of Rs.1000/- |

5. There will be no change in the payment of enhanced family pension as mentioned in para 28 of DCRB Scheme.

For a period of 5 years from the date of death or upto the date on which the deceased would have attained the age of 65 years had he survived, whichever period is less, family pension payable will be at 50% of the basic pay drawn last subject to a maximum of twice the pension admissible as above, provided that the said benefit will not be admissible if the employee has put in less than 7 years qualifying service prior to his death Family pension payable thereafter will be at the rates as indicated above.

6. Relief on pension/family pension shall be calculated at the rate as sanctioned to the State Government pensioners/family pensioners from time to time. In this respect this Department will issue necessary orders as and when necessary.

7. A maximum of one third portion of amount determined as pension can be commuted under chapter X of DCRB scheme.

8. The terms and conditions for the grant of such higher retirement benefits are :—

a) Subject to the excrcise of an option such higher retirement benefits will be available only to a College teacher who will be superannuated on 31st August, 1993 (AN) or thereafter.

b) An eligible College teachers will be entitled to such higher retirement benefit on his exercising following option and undertaking in writing :-

> "I do hereby opt to come under the purview of the higher retirement benefit scheme as introduced by this G.O. bearing No.571-Edn(CS) dated the 5th October, 1993 read with the Department G.O.No.505-Edn(CS) dated 26.08.93 and I undertake net to apply for, get or accept any re-employment on superannuation at the age of 60 years."

c) The said option is to be exercised and submitted in the office of the Director of Public Instruction West Bengal, Bikash Bhawan, 8th floor within a period of 90 days from the date of issue of this order

d) Option once exercised will be final.

9. The teachers of Non-Government Colleges who have already retired whether or not on re-employment and also those who do not opt to come under the purview of this order shall continue to remain entitled to the Retirement Benefits existing before the issue of this order and to the existing opportunity of re-employment.

10. This order is issued in modification of this Department No.505-Edn(CS) dated 26th August, 1993 and in deletion of first 3 paras thereto. However option if exercised in terms of G.O. No.505-Edn(CS) dated 26.08.93 will remain valid unless a fresh option in terms of this order is exercised.

11. In respect of college teachers of non-Government colleges who do not opt for get or accept any re-employment on superannuation at the age of 60 years all other provisions, save and except as stated hereto-before of the DCRB Scheme will remain in force and unaltered and the said DCRB Scheme may be construed to have been modified to the extend as detailed hereto before in respect of the aforesaid teacher, All other matter not expressedly covered under this order will be operated in accordance with relevant provisions of the said scheme.

12. Formal Amendment to Non-Government College Teachers (DCRB) Scheme will be made in due course.

13. This issues with the concurrence of the Finance Department of this Government vide their U/O No. Group J (Pen.) Nil dated 5th October, 1993 and U/O No. Group B 1420 dated 5th, October 1993.

14. The Accountant General, West Bengal is being informed.

**No.571/1(6)-Edn(CS)**

Copy forwarded for information and necessary action to the :-

1. Accountant General, West Bengal

2. Finance Department of this Government (Group 'B')

3. Finance Department of this Government (Group 'J')

4. Finance Department of this Government (Group 'N')

5. Finance Department of this Government (Group 'P')

6. Finance Department Pension Cell, Hemanta Bhaban, 12 B.B.D. Bag, Cal-1.

Dated, the 5th Oct., 1993.

Ellegible
Deputy Secretary.

**No.571/2(4)-Edn(CS)**

Copy forwarded for information & necessary action to the :–

1. Deputy Director of Public Instruction (P & S), West Bengal.
2. Deputy Director of Public Instruction (P & S), West Bengal.
3. Assistant Director of Public Instruction (Training), West Bengal.
4. Assistant Director of Public Instruction (NGC), West Bengal.

Dated, Calcutta,
The 5th October, 1993.

Ellegible
Deputy Secretary.

**No.571/3(5)-Edn(CS)**

Copy forwarded for information to the :–

1. University Branch of this Department
2. Appointment Branch of this Department
3. Government College Branch of this Department
4. College Training Branch of this Department
5. Budget Branch of this Department.

Dated, Calcutta.
The 5th October, 1993.

Ellegible
Deputy Secretary.

**তাঁত শিল্পে যুক্ত শ্রমিকের সংখ্যা**

*১৭২। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৩।) শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে তাঁত শিল্পে যুক্ত শ্রমিক সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে হস্তচালিত তাঁত শিল্পে ঐ সংখ্যা কত?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৭,৩৫,৫৬৩ জন।

(খ) ৭,১১,৫৬৩ জন।

**Issue of Excise Licence to IFB Agro Company**

***173.** (Admitted Question No. *337) **Shri Sobhan Deb Chattopadhyay & Shri Saugata Ray :** Will the Minister-in-charge of the Excise Department be pleased to state—

(a) whether the IFB Agro Company has got excise licence to manufacture IMFL in West Bengal; and

(b) if so, details thereof?

**Minister-in-charge of exercise Department :**

(a) Yes.

(b) Messers I.F.B. Agro Industries Ltd. was granted licence for manufacture of India made foreign liquor by G.O.No.595-Ex dated 7.7.88 and the sanction was sub-sequently revalidated by G.O.No.559-Ex dated 9.9.91. Thereafter the Collector of Burdwan, West District, Asansol, issued, necessary Excise licence on 11.10.91 for production and sale of India made Foreign Liquor at their Bottling Plant at City Centre, Durgapur. However, the sale of Foreign Liquor from the same Bottling Plant started only after 4.1.92. M/S. I.F.B. Agro Industries Ltd. manufacture Brandy, Whisky, Rum and Gin at their Bottling Plant at City Centre, Durgapur for sale in West Bengal as well as in other States.

**সরকারি প্রাথমিক/মাধ্যমিক বিদ্যালয়ে পরিচালন সমিতি**

* ১৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭২।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে মোট সরকারি প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা কত (জেলাওয়ারি হিসাবে);

(খ) উক্ত বিদ্যালয়গুলিতে ছাত্র ভর্তির পদ্ধতি কি;

(গ) ঐসব বিদ্যালয়গুলিতে কোনও পরিচালন সমিতি আছে কি না; এবং

(ঘ) না থাকলে, উক্ত পরিচালন সমিতি গঠনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সর্বমোট - ৩৯টি।

জেলাওয়ারি ঃ

| | | | | |
|---|---|---|---|---|
| ১। | কলিকাতা | - | ১১ | টি |
| ২। | উত্তর ২৪ পরগনা | - | ৪ | টি |
| ৩। | হাওড়া | - | ১ | টি |
| ৪। | হুগলি | - | ৪ | টি |
| ৫। | বীরভূম | - | ১ | টি |
| ৬। | বাঁকুড়া | - | ১ | টি |
| ৭। | পুরুলিয়া | - | ২ | টি |
| ৮। | মেদিনীপুর | - | ১ | টি |
| ৯। | নদীয়া | - | ৩ | টি |
| ১০। | মুর্শিদাবাদ | - | ১ | টি |
| ১১। | মালদা | - | ১ | টি |
| ১২। | জলপাইগুড়ি | - | ২ | টি |
| ১৩। | কোচবিহার | - | ৪ | টি |
| ১৪। | দার্জিলিং | - | ৩ | টি |
| | | সর্বমোট | ৩৯ | টি |

(খ) কলকাতা, হাওড়া, হুগলি, উত্তর ২৪ পরগনা, কোচবিহার এই জেলাগুলির ২০টি সরকারি ও সরকার পোষিত বিদ্যালয়ের প্রথম শ্রেণীতে ভর্তির জন্য একটি পরীক্ষা গ্রহণ করা হয়। অবশিষ্ট সরকারি বিদ্যালয়ে প্রথম শ্রেণীতে প্রবেশাধিকার সংশ্লিষ্ট বিদ্যালয় কর্তৃপক্ষ নিজেরাই স্থির করেন।

(গ) প্রত্যেক সরকারি বিদ্যালয়ে একটি পরিচালন সমিতি আছে।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**শিক্ষা অধিকর্তার ইস্তফা**

*** ১৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৩।) শ্রী সুকুমার দাস ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের শিক্ষা অধিকর্তা ইস্তফা দিয়েছেন; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

**রানাঘাট মহকুমায় গঙ্গার ভাঙ্গন**

*** ১৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৪।) শ্রী সুভাষ বসু ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, নদীয়া জেলায় রানাঘাট মহকুমার মুসুণ্ডা গ্রাম পঞ্চায়েতের অন্তর্গত কতিপয় এলাকায় গঙ্গার ভাঙ্গনের ফলে বহু ঘর বাড়ি ও ব্যাপক আবাদি জমি গঙ্গা-গর্ভে বিলীন হয়ে গেছে;

(খ) সত্যি হলে, ভাঙ্গন রোধে সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন; এবং

(গ) পরিকল্পনা মাফিক কাজ কবে থেকে শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও ব্যাপক ভাঙ্গন ঐ অঞ্চলে হয় নাই।

(খ) এখনও কোনও পরিকল্পনা গ্রহণ করার প্রয়োজন হয় নি। ভাঙ্গনের প্রকৃতির উপর নজর রাখা হয়েছে।

(গ) বর্তমানে প্রশ্ন উঠে না।

**দেশী ও বিদেশী মদের দোকানের লাইসেন্স**

*** ১৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৪।) ডাঃ মানস ভুঁইয়া ঃ** আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দেশী মদ ও বিদেশী মদের দোকানের জন্য ১৯৯২-৯৩ ও ১৯৯৩-৯৪ (জানুয়ারি, ১৯৯৪ পর্যন্ত) সালে কত সংখ্যক লাইসেন্স দেওয়া হয়েছে; এবং

(খ) উক্ত বছরগুলিতে এ বাবদ রাজ্য সরকারের আয়ের পরিমাণ কত?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯২-৯৩ সালে ১১টি বিদেশী মদের (অন শপ) লাইসেন্স দেওয়া হয়েছে এবং

দেশী মদের দোকানের কোনও লাইসেন্স দেওয়া হয়নি।

১৯৯৩-৯৪ সালে জানুয়ারি মাস পর্যন্ত বিদেশী বা দেশি, কোনও মদের দোকানের লাইসেন্স দেওয়া হয়নি।

(খ) ১৯৯২-৯৩ সালে আয় ২০৩.৪৮ কোটি টাকা ১৯৯৩-৯৪ সালে জানুয়ারি মাস পর্যন্ত আয় ১৬৯.১৫ কোটি টাকা।

**সুতা রং করার কারখানার জন্য সরকারী মঞ্জুরি**

*১৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮০।) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার কাশীপুর বৃহদায়তন তন্তুবায় সমবায় সমিতিতে সুতা রং করার কারখানা মঞ্জুরির কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনা মঞ্জুরিকরণে আনুমানিক কত টাকা ব্যয় হবে বলে আশা করা যায়?

**কুটির ও ক্ষুদ্রায়তন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ; বর্তমানে কেন্দ্রীয় সরকারের হ্যান্ডলুম ডেভেলপমেন্ট সেন্টার ও কোয়ালিটি ডাইং ইউনিট প্রকল্প অনুযায়ী উক্ত সমিতি রং করার কারখানা মঞ্জুরের জন্য আবেদন করেছেন। আবেদন পত্রটি পরীক্ষা ও নিরীক্ষা করা হচ্ছে।

(খ) প্রকল্পটি কেন্দ্রীয় সরকার কর্তৃক মঞ্জুরিকৃত হলে আনুমানিক ৩.৫১ লক্ষ টাকা ব্যয় হবে বলে আশা করা যায়।

**প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র-ছাত্রিদের দুপুরের খাবার দেবার ব্যবস্থা**

*১৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৭।) **শ্রী প্রবোধচন্দ্র পুরকাইত ও শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে প্রাথমিক বিদ্যালয়গুলিতে কত সংখ্যক ছাত্র-ছাত্রিকে দুপুরের খাবার দেওয়ার ব্যবস্থা আছে;

(খ) মাথা পিছু খাবারের বরাদ্দ কত; এবং

(গ) বিগত তিনটি আর্থিক বছরে (বছরওয়ারি হিসাব উল্লেখ করে) এই বাবদ কত টাকা ব্যয় হয়েছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে আর্থিক সঙ্কটের কারণে এই ব্যবস্থা চালু নেই।

(খ) রাজ্য প্রকল্পে বরাদ্দ ছিল মাথাপিছু ৭৫ গ্রাম পাউরুটি এবং "কেয়ার" প্রকল্পে

ছিল মাথা পিছু ৮০ গ্রাম বুলগার গম এবং ৫ গ্রাম স্যালাভ অয়েল।

(গ) ১৯৯০-৯১ ঃ ২,৬৯,৬১,০০০ টাকা

১৯৯১-৯২ ঃ ৪,২১,৪৯,০০০ টাকা

১৯৯২-৯৩ ঃ ৭৭,২৮,৫৬২ টাকা

**ময়ূরাক্ষী প্রকল্প**

*** ১৮০।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৯।) **শ্রী ধীরেন সেন ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ময়ূরাক্ষী প্রকল্পের 'নর্থ ডিভিশন'-এর অন্তর্গত ৫৭ নং 'মাইনর ক্যানেল' কোন সালে খনন করা হয়;

(খ) এই খাল দিয়ে অদ্যাবধী জল সরবরাহ না হওয়ার কারণ কি; এবং

(গ) ঐ প্রকল্পে অধিগৃহিত সমস্ত জমির আর্থিক ক্ষতিপূরণ দেওয়া হয়েছে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাথমিকভাবে ময়ুরাক্ষী প্রকল্পের 'নর্থ ডিভিশনের অন্তর্গত ৫৭নং মাইনর খালটি টি.আর.প্রকল্পে বীরভূম জেলা শাসক কর্তৃক ১৯৭৬ সালের পূর্বে ৪৪৩ চেন পর্যন্ত খনন করা হইয়াছিল। তারপর এই খালটি ময়ূরাক্ষী জলাধার পরিকল্পনার আওতায় আসে।

(খ) ঐ খাল দিয়ে ৫৭৭ চেন (মৌজাভবানীপুর) পর্যন্ত আনুমানিক ২০০০ একর জমিতে সেচের জল সরবরাহ করা সম্ভব হইতেছে।

৫৭৭ চেনের পর হইতে সুষ্টভাবে সেচের জল সরবরাহ করা যাইতেছে না। তাহার কারণগুলি নিম্নরূপ।

(১) ক্যানেলটি আয়তনে ছোট এবং দৈর্ঘে অত্যন্ত বেশি হওয়ায় এবং বালিমাটি এলাকায় নির্মিত হওয়ায় জল বেশি শোষিত হয় এবং উপরের সেচ এলাকার চাহিদা পূরণের পর নিজের এলাকায় জল সরবরাহ করা ব্যাহত হয়।

(২) সেচ নালাটির বেশ কিছু অংশ ভরাট বালিমাটি দ্বারা তৈরি এবং এই অংশগুলিতে প্রতি বৎসরই খালের পাড় ভাঙ্গিয়া যায়। সেজন্য জল নিচের এলাকায় পাঠানো দুঃসাধ্য হইয়া পড়ে।

(৩) উপরে সেচ এলাকায় কিছু দুষ্কৃতিকারী দ্বারা ক্যানেলের পাড় কাটিয়া জল অপচয় করার জন্য ও নিচের এলাকায় সেচ দারুনভাবে ব্যাহত হয়।

***১৮১ এবং *১৮২ স্থগিত**

**প্রাথমিক শিক্ষকদের প্রভিডেন্ট ফান্ডের হিসাব**

*** ১৮৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৪১।) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক,

মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রাথমিক শিক্ষকদের প্রভিডেন্ট ফান্ডের জমা অর্থের হিসাব কি পদ্ধতিতে রাখা হয়;

(খ) উক্ত হিসাব তাদের নিয়মিত দেখাবার ব্যবস্থা আছে কি না; এবং

(গ) থাকলে, নদীয়া জেলার প্রাথমিক শিক্ষকদের ঐ ব্যবস্থা অনুযায়ী হিসাব দেখানো হয় কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাথমিক শিক্ষকদের বেতন থেকে প্রভিডেন্ট ফান্ডের দেয় অর্থ কাটার পর শিক্ষকগণের ব্যক্তিগত নামে লেজারে তোলা হয়। তারপর প্রভিডেন্ট ফান্ডের সম্পূর্ণ টাকা ট্রেজারিতে জমা পড়ে।

(খ) হ্যাঁ, আছে।

(গ) গ্রামীন প্রাথমিক শিক্ষকগণের ১৯৯০-৯১ বর্ষ পর্যন্ত প্রভিডেন্ট ফান্ডের হিসাব দেওয়া হয়েছে। শহরের শিক্ষকগণের ঐ হিসাব দেবার কাজ চলছে।

### কংসাবতী প্রকল্পের আধুনিকীকরণ

* ১৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১০৭।) **শ্রী দিলীপ মজুমদার ঃ** বিধানসভার ৭.৪.৯৩ তারিখের প্রশ্ন নং *৩৪৯ (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৯)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) কংসাবতী প্রকল্পের আধুনিকীকরণের কাজ বর্তমানে কি পর্যায়ে আছে;

(খ) উক্ত প্রকল্পে বিশ্বব্যাঙ্ক থেকে কোনও সাহায্য করা হয়েছে কি না; এবং

(গ) থাকলে, শর্তগুলি কি কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কংসাবতী প্রকল্পের আধুনিকিকরণের প্রস্তাবটি যোজনা কমিশনের টেকনিক্যাল অ্যাপ্রাইজাল কমিটির অনুমোদন লাভ করার পর, বর্তমানে ভারত সরকারের পরিবেশ ও বন মন্ত্রকের প্রয়োজনীয় অনুমোদনের অপেক্ষায় আছে।

(খ) প্রকল্পটি সার্বিক অনুমোদন না পাওয়া পর্যন্ত বিশ্বব্যাঙ্কের সাহায্য লাভের প্রশ্ন ওঠে না। তবে প্রকল্পটি প্রতিবেদন তৈরি করার ব্যয় বাবদ আনুমানিক ৪৬.২৫ লক্ষ টাকা বিশ্বব্যাঙ্কের কাছ থেকে সাহায্য বাবদ পাওয়ার প্রতিশ্রুতি আছে।

(গ) বিশ্বব্যাঙ্কের তরফে প্রকল্পের প্রতিবেদন তৈরি করা বাবদ সাহায্যের কোনওরূপ শর্ত আরোপিত হয়নি।

### পঞ্চম শ্রেণীকে প্রাথমিক বিভাগে অন্তর্ভুক্তির পরিকল্পনা

*** ১৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৫৭।) **শ্রী অজয় দে ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে পঞ্চম শ্রেণীকে প্রাথমিক বিভাগের অন্তর্ভুক্ত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা কার্যকর করা যাবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমান প্রথা অনুসারে এ রাজ্যে পঞ্চমশ্রেণী প্রাথমিক বিভাগেরই অন্তর্ভুক্ত।

(খ) প্রশ্ন ওঠে না।

### মেদিনীপুর খালের আর.সি. ব্রীজ সংস্কার

*** ১৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১১২১।) **শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর খালের দক্ষিণে গঙ্গারামপুরের আর.সি. ব্রীজটির সংস্কারের জন্য সরকার কত টাকা মঞ্জুর করেছেন; এবং

(খ) কবে নাগাদ কাজটি শেষ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকার ঐ বাবদ ৬,৩১,৮৩২ (ছয় লক্ষ একত্রিশ হাজার আটশত বত্রিশ) টাকা মঞ্জুর করেছেন।

(খ) সরকারি প্রস্তুতি সত্ত্বেও মহামান্য কলিকাতা হাইকোর্টের স্থগিতাদেশের জন্য কাজটি শুরু করা যাচ্ছে না। তাই কাজটি কবে নাগাদ শেষ হবে এখনই বলা যাচ্ছে না।

### তমলুক মাস্টার প্ল্যান

*** ১৮৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৭।) **শ্রী মানিক ভৌমিক ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় তমলুক মাস্টার প্ল্যান-এর শঙ্কর আড়া খাল প্রকল্পের আওতাভুক্ত তমলুক শহর সংলগ্ন জিরো ফুট হইতে কি পরিকল্পনায় খাল খনন করা হয়েছে;

(খ) পরিকল্পনাটি কি নিয়মমাফিক করা হয়েছে;

(গ) উক্ত মাস্টার প্ল্যানের অন্তর্গত শঙ্কর আড়া খালের উপরি অংশের খননের কাজ শুরু হয়েছে কি না; এবং

(ঘ) হয়ে থাকলে, কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) তমলুক শহরের ভিতর দিয়া প্রবাহিত শঙ্কর আড়া খালের দুইপাশে প্রচুর ঘরবাড়ি থাকার জন্য খালটি নকসা অনুযায়ী কাটা যায় নি। স্থানে স্থানে কম চওড়া করে কাটা হয়েছে।

(খ) পরিবর্তিত পরিস্থিতিতে, নতুন করে নকসা করে কাজটি সম্পাদন করা হয়েছে।

(গ) না তবে শীঘ্রই শুরু হবে।

(ঘ) অষ্টম পঞ্চবার্ষিকি পরিকল্পনার মধ্যে কাজ শেষ হবে বলে আশা করা যায়।

**প্রাথমিক শিক্ষক নিয়োগে সর্বোচ্চ বয়ঃসীমা**

*** ১৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৪।) **শ্রী তোয়াব আলি ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

প্রাথমিক শিক্ষক নিয়োগে প্রার্থির সর্বোচ্চ বয়ঃসীমা বর্তমানে কত?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা, আইন ১৯৭৩ জানুয়ারি প্রাথমিক শিক্ষক নিয়োগ সংক্রান্ত বিধিতে প্রার্থির সর্বোচ্চ বয়সসীমা চল্লিশ বছর নির্দ্ধারণ করা হয়েছে। কিন্তু আদালতের অন্তবর্তীকালিন নির্দেশে তা এমন ও কার্যকর করা যায়নি।

**কান্দি গাণ্ডেড্ডা সারকিট বাঁধ মেরামত**

*** ১৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১০২১।) **শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কান্দি থানায় রণগ্রাম ব্রীজ-এর ডান পাশে কান্দি-গাণ্ডেড্ডা সারকিট বাঁধ মেরামত ও যাতায়াতের জন্য একটি মোরাম রাস্তা করবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, প্রকল্পটি কত টাকার এবং কবে নাগাদ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ঐ সারকিট বাঁধটি মেরামত করা ও ততসহ বাঁধের উপরে পরিদর্শনের সুবিধার্থে একটি মোরাম রাস্তা করিবার পরিকল্পনা সরকারের আছে।

(খ) প্রকল্পটির আনুমানিক ব্যয় হবে ২২ লক্ষ টাকা। অর্থবরাদ্দ হলে কাজ শুরু হবে।

**বেলেঘাটা খাল সংস্কার**

*** ১৯০।** (অনুমোদিত প্রশ্ন নং *১২২৬।) **শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেলেঘাটা খাল সংস্কারের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না;

(খ) থাকলে, পরিকল্পনাটি কি;

(গ) উক্ত খালের উপর রাসমণি বাজারের কংক্রিটের সেতু নির্মাণের বিষয়টি কোন স্তরে আছে; এবং

(ঘ) কত সালে এই সেতু নির্মাণের কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বেলেঘাটা খালের ধাপা থেকে অরেঞ্জ সুরা পর্যন্ত সংস্কার করার একটি পরিকল্পনা প্রস্তুত করা হইতেছে।

(গ) বেলেঘাটা খালের উপর রাসমণি বাজারের একটি কংক্রিট সেতু নির্মাণের পরিকল্পনা তৈরি করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

(ঘ) পরিকল্পনা স্তরে থাকায় এখনই বলা সম্ভব নয়।

### আপার কংসাবতী সেচ প্রকল্প

*** ১৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৯৬।) **শ্রী নটবর বাগদি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

আপার কংসাবতী সেচ প্রকল্প-এর কাজ বর্তমানে কি স্তরে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

আপার কংসাবতী সেচ প্রকল্পের প্রস্তাবটি এখনও যোজনা কমিশনের পরীক্ষাধীন। বস্তুতঃ যোজনা কমিশনের নির্দেশ অনুসারে প্রস্তাবিত প্রকল্পে জলের যোগান এবং বন ও পরিবেশ সংক্রান্ত বিভিন্ন বিষয়গুলি বর্তমানে খতিয়ে দেখা হচ্ছে।

## MENTION CASES

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যে বিশেষ করে জলপাইগুড়ি জেলার বক্সার এলাকায় ইতিমধ্যে বেশ কয়েকটি হাতি ও গন্ডার আক্রান্ত হয়েছে এবং একটি হাতি ও একটি বাইসনের মৃত্যু হয়েছে। বক্সারের পাশাপাশি যে সমস্ত গ্রাম আছে, ফরেস্ট ভিলেজ আছে, সেখানে বেশ কয়েক শত গরু আক্রান্ত হয়েছে এবং মারা গেছে। আমি আপনার মাধ্যমে মাননীয় পশুপালন দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি তিনি যাতে অবিলম্বে উপযুক্ত চিকিৎসক দল এবং ঔষুধ-পত্র পাঠাবার ব্যবস্থা করেন। শুধু তাই নয়, জলপাইগুড়ি জেলার প্রশাসনকে যাতে সজাগ করা হয় সেজন্য উপযুক্ত নির্দেশ দেওয়া হয়। এমনিতেই বিগত বন্যায় হাজার হাজার গবাদী পশুর মৃত্যু ঘটেছে এবং গত ৩ সপ্তাহের মধ্যে বেশ কয়েকটি হাতি এবং গন্ডার মারা গেছে, অসংখ্য আক্রান্ত হয়েছে। এই রকম

অবস্থায় যাতে গবাদি পশু আর না মারা যায় তার জন্য দরকার হচ্ছে উপযুক্ত চিকিৎসা ব্যবস্থা। উত্তরবাংলার বিশেষ করে আলিপুর দুয়ার মহকুমায় বিস্তীর্ণ অঞ্চলে এই রোগের প্রাদুর্ভাব ঘটেছে। প্রথম দিকে বিশেষজ্ঞরা বলেছেন যে এটা অ্যানথ্রাস, কিন্তু পরে ওখানকার যারা চিকিৎসক তারা জলপাইগুড়িতে বলেছেন যে এটা অ্যানথ্রাস নয়, এটা আসলে একটা সাধারণ রোগ, দুর্বলতার জন্য গরু মারা যাচ্ছে। ওরা কেউ উপদ্রুত অঞ্চলে যাচ্ছেন না। (এই সময় প্রচন্ড গোলমাল হয়) মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এই সমস্ত গরুদের একটু সংযত করুন। এই গরুরা ভীষণ উত্যক্ত করছে বারাসতেও করেছে, এখানেও করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মন্ত্রী মহাশয় আছেন, আমি আপনার মাধ্যমে তার কাছে আবেদন করছি যে তিনি এই ব্যাপারে জেলা প্রশাসনকে উপযুক্ত ব্যবস্থা নিতে বলুন। কেন্দ্রীয় স্টাডি টিম সেখানে ঘুরে গেছে। তারা সাধারণ মানুষকে সাহায্য করতে চেয়েছিলেন। এই যে ৫৫২ কোটি টাকার ক্ষতি হয়েছে, সেটা কেন্দ্রীয় সরকার দেবেন বলেছিলেন, কিন্তু এই অপদার্থ কেন্দ্রীয় সরকার পশুবত আচরণ করেছেন। তারা কোনও রকম সাহায্য করেনি। সে জন্য আমি অনুরোধ করছি যে অবিলম্বে রাজ্য সরকার এই ব্যাপারে সজাগ হন এবং উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করুন যাতে জলপাইগুড়ি জেলায় গবাদি পশু এই রোগের আক্রমণ থেকে রক্ষা পায়।

[12-10 — 12-20 P.M.]

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদের এফ সি আই গো-ডাউনে যে শ্রমিকরা কাজ করেন তাদের ধর্মঘটের ফলে গোটা মুর্শিদাবাদ জেলায় কয়েক মাস চিনি রেশনের মাধ্যমে বিলি বণ্টন করা বন্ধ হয়ে গেছে। এর ফলে মুর্শিদাবাদ জেলার মানুষকে অত্যন্ত কষ্টের মধ্যে পড়তে হচ্ছে। তাদের খোলা বাজার থেকে বেশি দামে চিনি কিনতে হচ্ছে। তাই, আপনার মাধ্যমে মাননীয় খাদ্য মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি যে বিধিবদ্ধ এম আর শপের মাধ্যমে রেশনের দোকানগুলিতে যাতে চিনি সরবরাহ করা হয়। কারণ এটা রোজার মাস চলছে, মানুষ যদি চিনি না পায় তাহলে তাদের মধ্যে অসন্তোষ দেখা দেবে। মুসলিম সম্প্রদায়ের মানুষ সহ পুরো এলাকার মানুষ রেশনে চিনি পাচ্ছে না। তার জন্য তারা দুঃখ প্রকাশ করছে, অসন্তোষ প্রকাশ করছে। তাই আমি মাননীয় খাদ্যমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি এফ সি আই গো-ডাউনে শ্রমিকদের দাবি দাওয়া মিটিয়ে যাতে চিনি বণ্টন করা যায় তার ব্যবস্থা তিনি যেন করেন।

(গোলমাল)

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৬৯ সালে ব্যাঙ্ক জাতীয়করণ করা হয়েছিল। তৎকালীন প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী কংগ্রেসের অন্য গোষ্ঠীর বাধা উপেক্ষা করে ব্যাঙ্ক জাতীয়করণ করেছিলেন। কিন্তু আজকে আমরা লক্ষ্য করছি যে আই এম এফ এবং বিশ্বব্যাঙ্কের চাপে বর্তমান কংগ্রেস সরকার এই ব্যাঙ্ক জাতীয়করণের যে উদ্দেশ্য তাকে ব্যহত করবার জন্য ন্যাশনালাইজ ব্যাঙ্কগুলো এখন বন্ধ করে দেওয়ার ষড়যন্ত্রে লিপ্ত হতে চলেছে। আমাদের রাজ্যে ইতিমধ্যে কতকগুলি ব্যাঙ্ক তার শাখা এবং রিজিওনাল অফিস

বন্ধের নোটিশ দেওয়া হয়েছে। ইতিমধ্যে পাঞ্জাব ন্যাশনাল ব্যাঙ্ক, ইন্ডিয়ান ব্যাঙ্ক এবং ইন্ডিয়ান ওভারসিস ব্যাঙ্ক, এই সমস্ত ব্যাঙ্কগুলির অফিস বন্ধ করে দেওয়ার কথা হয়েছে।

(তুমুল গোলমাল)

(At this stage Congress (I) members walked out)

গতকাল আমরা লক্ষ্য করেছি অর্থ দপ্তরের রাষ্ট্রমন্ত্রী আবরার আহমেদ মহাশয় উল্লেখ করেছেন গোটা ভারতবর্ষে ১০০ ব্যাঙ্কের শাখা বন্ধ করে দেবেন। ১০ হাজার শাখা লসে চলছে সেইগুলি তুলে দেওয়া হবে। আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের মাননীয় অর্থমন্ত্রী উপস্থিত আছেন, তার আমি দৃষ্টি আকর্ষণ করছি এই জন্য যে এর ফলে আমাদের রাজ্যের অর্থনীতিতে একটা চাপ সৃষ্টি হবে। ইতিমধ্যে তিনি বারবার উল্লেখ করেছেন আমাদের রাজ্যে যে পরিমাণ বিনিয়োগ হয় যে আমানত আছে—তার মধ্যে অনেক তারতম্য আছে। পশ্চিমবাংলায় যে সমস্ত ব্যাঙ্কের হেড অফিস রয়েছে সেই ব্যাঙ্কগুলির বন্ধ করবার উদ্যোগ নেওয়া হচ্ছে। এটা হলে একদিকে অর্থনৈতিক দিক থেকে গোটা রাজ্যের নিদারুণ অবস্থা তৈরি হবে অন্য দিকে কর্মী ছাঁটাই শুরু হবে। এই ব্যবস্থা রোধ করার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারকে দাবি জানানোর জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী ননী কর ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী উপস্থিত আছেন হাউসে, আমি কয়েকটি কথা বলতে চাই। গত কাল বারাসাতে যে ঘটনা ঘটল সেই ব্যাপারে আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, গতকাল আক্রান্ত হয়েছে বারাসাতের অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং, টেজারি বিল্ডিং জেলাপরিষদ ভবন, টেলিফোন বাড়ি, টেলিগ্রাফ বিল্ডিং, ডি আর ডি এ-এর বাড়ি, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট কোয়াটার, বারাসাত রেলওয়ে স্টেশন, পুলিশ হেড কোয়াটার ইত্যাদি। আবার ১৯টি গাড়ি ভাঙা হয়েছে ৪টি গাড়ি পোড়ানো হয়েছে, ইলেকট্রিকের তার কাটা হয়েছে এবং পেট্রোল দিয়ে তোয়ালে ভিজিয়ে আগুন লাগানো হয়েছে। বিষয়টা কি ছিল? ডি এম এ-র কাছে দাবি করা হল, তাকে এসে ঘোষণা করতে হবে, একটা রাজনৈতিক দলের মিটিং-এ দাঁড়িয়ে তাকে বক্তৃতা করতে হবে। তিনি রাজি হন নি। আমি বুঝতে পারছি না কি করে এইভাবে একজন ডি এমকে জনসভায় দাঁড়িয়ে, একটা রাজনৈতিক জনসভায় দাঁড়িয়ে বক্তৃতা করার জন্য দাবি করা যায়। এবং তিনি দাবি মেনে নেন নি।

[12-20 — 12-30 P.M.]

আমার তো মনে হয়েছে, তিনি সঠিক কাজ করেছেন। স্যার, সেন্ট্রাল গভর্নমেন্টের অফিস, রেলওয়ে স্টেশন সেখানে আক্রান্ত হল। সেখানে রেল লাইন, গাড়ি ভাঙচুর হল, টেলিফোন ভবন, টেলিগ্রাফ অফিস ভাঙচুর হল। টেলিফোন অফিস কেন্দ্রীয় সরকারের অফিস। ওদের দাবিটা কি? দাবিটা হচ্ছে শাসনে কারা কারা নাকি নেই, তাদের ফেরত দিতে হবে। স্যার, আমি দায়িত্ব নিয়ে বলছি, কংগ্রেসের মাননীয় বিধায়ক সোমেনবাবু ওখানে যখন গোলমাল হয়েছিল জলকর নিয়ে জোতদারদের সাথে কৃষকদের তখন তিনি গিয়েছিলেন। সেই সময়ে

কিছু লোক ভয়ে পালিয়ে গিয়েছিলেন। সোমেনবাবু ওখানে গিয়েছিলেন, আলোচনা হয়েছে। আমরা চেষ্টা করেছি। সমস্ত মানুষ ফেরত যাননি। তারা যাননি, মানে, পুলিশের ভয়ে তারা পালিয়ে বেড়াচ্ছেন। তারা হচ্ছে সালাউদ্দীন এবং আলাউদ্দীন। এদের বিরুদ্ধে ৩০২ ধারায় মামলা আছে। এরা খুন করেছিল। রাজাহাটে পাথরঘাটায় শঙ্কর বিশ্বাসকে খুন করেছে। এদের বিরুদ্ধে মার্ডার চার্জ রয়েছে। আরও তিনটি মার্ডার চার্জ রয়েছে। সেজন্য তারা পালিয়ে বেড়াচ্ছে। তাই তারা যায়নি। ওরা সঙ্গে করে আনুন না? ওরা কারা, কোথায় আছে সবই ওরা জানেন। তাদের দায়ে আক্রমণ হয়েছে সেন্ট্রাল গভর্নমেন্টের অফিস। তাহলে দিল্লিতে গিয়ে প্রধানমন্ত্রীর বাড়ি আক্রমণ করুন না কেন। মহিলাদের প্রতি ওদের দরদ দারুণ। পুলিশ কোয়ার্টারের মধ্যে গিয়ে মহিলাদের উপর যে অত্যাচার এবং হামলা করা হয়েছে তার জবাব কে দেবে? স্যার, আপনি বারাসাত মহকুমার একটি কেন্দ্র থেকে নির্বাচিত। আমি বলব, আপনার নেতৃত্বে ওরা যান, আপনি দেখুন। এই কথা কখনও বলা যায় না, সমস্ত কাগজগুলো আজকে দেখুন না, সেই কাগজগুলো, যারা আমাদের পক্ষের কাগজ নয়, সেই কাগজগুলো লিখেছে প্রথমে ঢিল ছুঁড়েছে জনতার মধ্যে থেকে মমতা দেবীর নির্দেশে। আমাদের মাননীয় বিধায়কদের কেউ কেউ ডায়াসের নিচে বসেছিলেন, উপরে নয়। শ্রীমতী মমতা ব্যানার্জি হুকুম দিয়ে সরে গেলেন। বারাসাত-এর এস পি কে নির্দিষ্ট ভাবে আক্রমণ করা হল। সেখানে তার ঘাড়ের উপরে লাঠি মারা হল। অনেক পুলিশ আক্রান্ত হল। আমি নির্দিষ্ট করে বলতে চাই, শ্রীমতী মমতা ব্যানার্জিকে 'আউট ল্য' বলে ঘোষণা করা হোক। আজকে তিনি যেখানে যাচ্ছেন সেখানেই গোলমাল হচ্ছে। গোলমালে সেখানে যারা সাহায্য করছে তারা আসলে খুনি। কালকে পুলিশকে আক্রমণ করা হয়েছে সেখানে প্রথমে লাঠি চলেছে, তারপরে টিয়ার গ্যাস চলেছে এবং তারপর গুলি চলেছে। গুলি চলেছে কোথায়, না টেলিফোন ভবনের সামনে। টেলিফোন ভবন এবং হাসপাতাল সামনাসামনি। ওরা প্রচার করে দিল গুলি চলেছে হাসপাতালে। আমি বলছি, কাল সারা রাত্রি ধরে হাসপাতালের সুপারিনটেন্ডেন্টকে তার ঘরের মধ্যে শ্রীমতী মমতা ব্যানার্জির নেতৃত্বে কংগ্রেস (আই) ঘেরাও করে রেখেছিল। তাকে চিকিৎসার কোনও ব্যবস্থা করতে দেয় নি। রেল স্টেশনের ওরা এই কান্ড করেছে। আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি করছি, শ্রীমতী মমতা ব্যানার্জি, যে সমস্ত বিধায়ক ও ব্যক্তিরা জনগণকে উস্কে দিয়ে জনগণের সম্পত্তি নষ্ট করছে, অত্যাচার করছে, গুলি চলছে, আজকে এই যে নতুন করে অরাজকতা সৃষ্টি করতে চায়, এর একটা ব্যবস্থা হোক। ওরা শেয়ালের নাম করছে, অনেক কিছুর নাম করছে। আমি শুধু এই কথাই বলব যে জনগণ জ্যোতিবাবুর স্বপক্ষে আছে বলেই বামফ্রন্ট সরকার টিকে আছে। আমাদের বামফ্রন্ট বারাসাতে হরতাল ডেকেছে, সেখানে পরিপূর্ণ হরতাল হয়েছে। অন্যায়ভাবে তারা এইসব কাজ করেন আমি তার প্রতিবিধান আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে চাইছি এবং তার দাবিও জানাচ্ছি।

## STATEMENT ON BARASAT INCIDENT

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় স্পিকার স্যার, যদিও আমাকে দিল্লি চলে যেতে হবে তবুও এখানে আলোচনা হবে সেই খবর পেয়েই আসলাম। শুনলাম নাকি দুপক্ষই আলোচনা চাইছে। কিন্তু এখানে এসে দেখলাম যে কি ঘটনা ঘটল। গতকাল বারাসাতে যে ঘটনা ঘটেছে সেই সম্পর্কে আমি একটুখানি বলতে চাই। এই ঘটনা ওদের এই প্রথম নয়,—এ ঘটনা

আগেও হয়েছে, পরবর্তী সময়েও এই ধরনের হিংসাত্মক কার্যকলাপ এবং বিশৃঙ্খলা সৃষ্টি ওরা করবে। এইসব চেষ্টা হবে, পুলিশের সঙ্গে সংঘাতের এইসব চেষ্টা হবে, কংগ্রেসের একটি অংশের এই হচ্ছে কর্মসূচি। সেই জন্য আমি একটু আপনার অনুমতি নিয়ে বলছি যে, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে যে চিঠি দেওয়া হয়েছিল ডিস্ট্রিক্ট ইয়োথ কংগ্রেস, নর্থ ২৪-পরগনা, গোপাল মুখার্জির তরফ থেকে, সেখানে লেখা হয়েছিল Sir, North 24 Parganas Youth Congress Committee has drawn an agitational programme demanding photographed identity card for West Bengal voters, re-opening of the closed industrial units of the district, decrying the partisan role of the police in sending back the forcefully uprooted families of Sashan and the adjacent villages. In the first phase of the movement of the 22nd February, 1994, at 12 O'Clock, the District Youth Congress will demonstrate before your office at Barasat and subquently the Youth Congress will break the law to establish the gravity of the movement. I have the honour to convey you the above information for your kind attention. With regards, Gopal Mukherjee. এবং তারপরেও যে ঘটনা ঘটেছে সেটা তো আপনারা সবাই জানেন। তবুও সেখানে যে ঘটনা ঘটেছিল তার উপরে যে বিবৃতি ছিল সেটা পড়ে দিতে চাই দি The West Bengal Pradesh Congress has organised a law violation programme on the premises of the North 24 Parganas district headquarter today, i.e. yesterday, under the leadership of some senior leaders—amongst the leaders some of these MLAs were also present four or five MLAs were also present to instigate the crowd ultimately after which the violance broke out. A delegation met the D.M. Along with other demands it was projected that the scheme of photo identity cards for voters should be implemented immediately. As you know, Sir, this is sub-judice. Government of India is contesting, we were also contesting, every Chief Minister in India is contesting the order of the Election Commissioner and yet this is the demand of a section of Congress called the Youth Congress. Strangely another demand was, Sir, as you have heard, that some criminals had left the area called, Sashan. They were rehabilitated there. They came back. But the demand is that they should again be rehabilatated. What is means ? The District Magistrate could not understand it. We asked him for information. He said that we told them, 'You are supposed to produce a list before us'. Long time back it was told to the leaders. No list had been produced as to who are these people, who are not in the area, who should be rehabilitated. But they could not produce a list. The deputationist wanted the District Magistrate or his representative to announce on the microphone in their meeting that one lakh persons were present and that they have been arrested and released as no charge has been found against them. The District Magistrate refused to comply with this rediculous demand. He as informed that trouble

would ensure. Thereafter on the call of one of the senior leaders on the mike the crowd surge forward and broke the police cordon. The leaders including some of these MLAs were requested to restrain the crowd and the remain peaceful in their law violation programme. The requests went unheeded and the crowd become violent and were resorted to heavy brickbating. The policemen were injured severely. The police resorted to tear-gas and lathi charge to disperse the crowd. The crowd broke up into several mobs some of which mounted heavy attacks on the Telegraph office, Telephone Exchange, Bus Stand and damaged several buses.

The mob entered the Zilla Parisad Office and attacked the office premises and damaged 8 vehicles and burnt. The Barasat Railway Station and several other public offices were also violently attacked by the mob. Some sections of the crowd resorted to heavy brick batting on the police seriously injuring Superintendent of Police and other police men. To bring the situation under control, when tear gas and lathi charge failed, the police opened fire in the three places. According to the latest report coming in, 112 persons including 50 police men, yesterday we heard about 40 police men were injured, now the report is 50 police men, six of them have been seriously injured and as far as the S.P is concerned, he needed stitch on the head and on the hand. He is lying in the hospital. All the police men have been admitted to hospital along with the 45 other persons. Rest of the injured persons numbering 37 were discharged after first aid. One person died, two persons have been admitted to hospital—one in the S.S.K.M and the other in Bidhan Nagar Hospital and one in Barasat with bullet injury, one in the thigh and the other in ankle. 200 supporters have been arrested. The situation is tense and under control. This I gave in the last evening as a Government Press Note. North 24-Parganas C.P.I(M) has called for a 12 hours bandh on 23.2.94 i.e. today in protest against the violent activities of the Youth Congress (I) supporters. এটা বলার পর আমি শুধু মনে করিয়ে দিতে চাই, আগে যে বললাম, এটা কোনও নতুন ঘটনা নয়—কংগ্রেসের একটা অংশ সুপরিকল্পিতভাবে এইসব ঘটনা ঘটাচ্ছে। ওদের কোনও কর্মসূচি নেই। আমাদের একটা কর্মসূচি আছে, সে ভালোই হোক বা মন্দই হোক। সেটা আমরা মানুষের কাছে নিয়ে যাই, মানুষকে ওয়াকিবহাল করি। কিন্তু কংগ্রেস এদের কোনও কর্মসূচি নেই, ওরা ভাবছেন এটাই ওদের কর্মসূচি। এখানে হিংসাত্মক কার্যকলাপ করতে হবে, পুলিশকে মারতে হবে, এটা গোপন কিছু নেই, এটা ময়দানে দাঁড়িয়েই ওরা বলছেন। পশ্চিমবাংলার তিন-চারটে সংবাদপত্র আছে, যারা ওদের পাবলিসিটি দিচ্ছেন। ওদের কথা হচ্ছে পুলিশকে মারো, থানা দখল করো, ওদের নেতৃত্বে এই 'অ্যাসেম্বলির' ভেতরে পর্যন্ত বোমা ছোঁড়া হয়েছিল, এটা আপনি জানেন। আপনি যেখানে বসেন, সেখান থেকে জায়গাটা দেখা যায়। আমাদের ইতিহাসে এই রকম

ঘটনা কোনও দিন হয়নি। এইভাবে থানা দখল কর, পুরুষ পুলিশের গায়ে হাত দেওয়া যাতে একটা অন্য রকম প্রতিক্রিয়া হয় এবং এটা নিয়ে আবার হইচই কর। ওরা এমনসব কাজ করে যাতে পুলিশকে বাঁধা দিতে হয়, পুলিশকে টিয়ার গ্যাস ছুঁড়তে হয়, লাঠি চালাতে হয় এর আগে রাইটার্স বিল্ডিং দখল কর, নাম করে তখন ওরা পুলিশের কর্ডন ভেঙ্গে অ্যাসেম্বলি কাছে, রেডিও স্টেশনের কাছে চলে এল। ওরা বলল পুলিশ সংখ্যায় কম, আমাদের এতবেশি সংখ্যা, চলো রাইটার্স বিল্ডিং দখল কর। আমরা থাকতে রাইটার্স বিল্ডিংস কেউ দখল করতে পারবে না। আমি আগেও বলেছি, এখনও বলছি, জনগণ এবং প্রশাসন আমাদের সঙ্গে আছেন। কিছুতেই এই জিনিস ওরা এখানে করতে পারবেন না। জনগণ বুঝেছেন যে কে শত্রু, কে মিত্র। সেইজন্যই ওরা আজকে ৪১ জনে এসে ঠেকেছেন। আর কি করে যে ৪১ জনও আছেন তাও বুঝতে পারছি না। এই এম এল এ-গুলোই গুন্ডামী করতে শেখাচ্ছে প্ররোচনা করতে শেখাচ্ছে—পুলিশকে মার, থানা দখল কর—আবার এখানে এসে চিৎকার করছেন। আমার কাছে রিপোর্ট আছে, যারা নেতৃত্ব দিয়েছিলেন হিংসাত্মক কার্যকলাপ করবার জন্য, তারা সেই ঘটনা ঘটিয়ে পালিয়ে যান। কোথায় পালিয়ে গেলেন জানি না এবং কেউ কাউকে শান্ত করবারও চেষ্টা করলেন না। ওদের নেতা-নেত্রীরা মাঝে মাঝে ব্যান্ডেজ করে আসেন, আমাদের সব মেরেছে। মাঝে মাঝে তারা সেটা করেন, মাঝে মাঝে তারা হাসপাতালে ঢুকে যান। কিন্তু এবারে সেটার সুযোগ হয়নি। ওরা নাকি পশ্চিমবাংলায় কাল বন্ধ ডেকেছেন পশ্চিমবাংলার মানুষ বুঝেছেন, ওরা কত বড় মানুষের শত্রু হতে পারে, কত বর্বরতার পথে ওরা যেতে পারে, মানুষ সেটা ভালো করেই বুঝেছেন। এমন কি আমাদের শত্রু যে কাগজ আছে বাংলা দৈনিক তারা সব সময়ই মিথ্যা কথা বলেন, কিন্তু তাদের মধ্যে একটা কাগজ আজকে লিখেছে, যুব কংগ্রেস একটা শান্তিপূর্ণ আন্দোলন করছিল, কিন্তু তাদের একটা অংশের নেতারা সেটা হঠাৎ অশান্তিপূর্ণ করে দিলেন। এটা তাদের কলম দিয়ে কি করে বেরোল জানি না। মানে কংগ্রেসের নেতারাই অশান্তিপূর্ণ করে দিলেন। এটাও কলম দিয়ে কি করে বেরিয়েছে আমি জানি না। কিন্তু এটা লিখেছে একটা কাগজ আমি দেখলাম। তো এই জিনিস তারা করছেন। দেখছেন শান্তিপূর্ণভাবে করলে লোকজন হচ্ছে না বা কিছু লোক হলেও চলে যাচ্ছেন কথা শুনে, তো সেটা ওদের পছন্দ হচ্ছে না। ওরা এখানে একটা এরকম ঘটনা, একটা বাতাবরণ সৃষ্টি করতে চাইছেন হিংসাত্মক কার্যকলাপ করে—এটাই আমরা দেখছি। এই বারাসতের ঘটনা—আমি জানি এটা শেষ ঘটনা নয়। ওরা এরকম করবেন। ওরা কালকে পশ্চিমবাংলায় যে বন্ধ করবেন বলেছেন আমরা তার বিরোধী। আমাদের বাস, ট্রাম চলবে। ট্রেনের ব্যাপারে কি করবেন আমি জানি না। ট্রেনের লাইনে যদি বসিয়ে দেয়—আমরা ট্রেনের কর্তৃপক্ষের সঙ্গে কথা বলব, আলোচনা করব এবং আমরা তাদের সরিয়ে দেওয়ার চেষ্টা করব শান্তিপূর্ণভাবে যাতে করে স্বাভাবিক জীবনযাত্রা কিছুটা হয়। আমরা জানি এইসব বন্ধ হলেই লোকে ভয় পেয়ে যায়, কাজেই সেখানে অনেক দোকানপাট এটা ওটা বন্ধ থাকে। কিন্তু আমরা বলছি, যেগুলি চালু থাকবে সেগুলি যেন পুলিশ প্রটেকশন পায় এটা আমাদের দেখতে হবে। আমরা চাই না যে দলে দলে আমাদের ছেলেরা, আমাদের মেয়েরা বেরিয়ে ওদের মোকাবিলা করুক। আমার প্রশাসন আছে, সেই প্রশাসন দিয়ে যা ব্যবস্থা করার সেটা আমরা করব। আর এমন সময় এসব হচ্ছে যখন দেশ বিদেশ থেকে শিল্পপতিরা আসছেন যে এখানে তারা ব্যবসা বাণিজ্য করতে চান যা এতদিন

আমরা দেখিনি। সেই জিনিস শুরু এটা ওরা বুঝেছেন। সেইজন্য ওরা আজকে একটা এরকম কর্মসূচি—ওরা যাকে কর্মসূচি বলছেন, অরাজকতার কর্মসূচি, বর্বরতার কর্মসূচি, অপরাধমূলক একটা কর্মসূচি নিয়ে ওরা রাস্তায় নেমেছেন। এটা আমরা কিছুতেই বরদাস্ত করব না। আমি আশা করি পশ্চিমবাংলার সাধারণ মানুষ, তারাও এটা বরদাস্ত করবেন না। করেননিও তারা। এইজন্যই ওরা একঘরে হয়েছেন এবং আরও বেশি একঘরে হবেন ওরা। আমরা এসব দেখেছি—চৌরঙ্গীর ইলেকশনে দেখেছি। বিভিন্ন জায়গায় আমরা দেখেছি যে ওরা কি করে এরকম হিংসাত্মক কার্যকলাপ করেন আর একটা অতি আশ্চর্যের ব্যাপার, একটা নতুন দাবি, যেটা নিয়ে মামলা হচ্ছে, সবাই রাজি যে ফটোগ্রাফ হওয়া উচিত, কেন্দ্রের সঙ্গে কথা চলছে আইডেনটিটি কার্ড সম্পর্কে, মামলাও হচ্ছে—সুপ্রিম কোর্ট আছে, আমাদের হাইকোর্টও আছে, সেই সময় আমরা দেখছি, এই দাবি নিয়ে ম্যাজিস্ট্রেটের কাছে গিয়ে ওরা বলছেন যে এটা আমাদের দাবি। এইজন্য আমরা পুলিশকে মারব। আর নতুন পদ্ধতি দেখছি, ১৫ হাজার লোক হলে বলতে হবে ১ লক্ষ ১।। লক্ষ, ২ লক্ষ লোক, ওরা যা বলেন, ম্যাজিস্ট্রেট বা তার প্রতিনিধিকে গিয়ে বলতে হবে ডায়াসে দাঁড়িয়ে। তো ম্যাজিস্ট্রেট এবং আমাদের প্রশাসনের লোকরা যদি এত ভীতসন্ত্রস্ত হন তাহলে চাকরি ছেড়ে দিন। আমি তো প্রশ্ন করব উত্তর ২৪ পরগনার ওদের, তারা বলেছেন যে আমরা যেতে পারব না, এটা আমাদের ডিউটি নয়। আমি বলি, কেউ যদি ভীত হন— পুলিশ অফিসার, সরকারি কর্মচারী বা অফিসার যারা আছেন তারা যদি ওদের কথায় বেআইনি কাজ করেন—ওদের মাইক্রোফোনে তারা ঘোষণা করবেন যে আপনাদের গ্রেপ্তার করলাম, আপনাদের অপরাধ নেই, আপনাদের ছেড়ে দিলাম— এ জিনিস সভ্য সমাজে হয় না। কিন্তু কংগ্রেসিদের মধ্যে সভ্যতা একটু কমে গিয়েছে তো। বর্বরতার পথ নিয়েছেন। সেইজন্য এইসব বলছেন তারা, করছেন। তবে আমরাও এরজন্য মানুষকে সজাগ করছি, মানুষকে প্রস্তুত করছি। আর এই যে তিন-চারটি সংবাদপত্র আছে তাদের বিরোধিতা ১৭ বছর ধরে আমরা দেখছি। ১৭ বছর ধরে মিথ্যা কথা লিখছেন তারা। শুধু বড় বড় ঘটনা নয়, এমন কি আমি সেদিন দেখলাম এতবড় অসত্য কথা লিখেছেন, ছোট ব্যাপার যে, 'শেয়ালের ডাকে নাকি জ্যোতিবাবুর ঘুম হয় না।' 'শেয়ালের ডাক তো ভালই। আমি মনে করি যে গ্রামে থাকছি। কলকাতার বাইরে ২০ মিনিট লাগে, আমরা নিজেদের মধ্যে কখনও কখনও শেয়ালের ডাক শুনি। ভালই লাগে শুনে। ছেলেবেলায় শুনতাম হিন্দুস্থান পার্কে যখন আমাদের বাড়ি হয়। চারিধারে গ্রাম, তখন শুনতাম শেয়াল ডাকছে, পাখি ডাকছে, চমৎকার লাগতো। আর কদিন বাদে বলবে যে পাখির ডাকে জ্যোতিবাবুর ঘুম হয় না অতএব পাখিকে খুন কর। জেনে শুনে মিথ্যা কথা লিখছেন। সেইজন্য আমি বলব, এটা মানুষকে বুঝতে হবে যে এরা আমাদের শত্রু। বিগ বিজনেস নিউজপেপার এটা কথা নয় কারণ অন্য জায়গায় তো বিগ বিজনেস নিউজপেপার আছে—দিল্লিতে আছে, অন্য জায়গায় আছে, ওরা তো এরকম কদর্য কাজ করেন না যা এখানকার ৩-৪টি সংবাদপত্র করছেন। এই কথা বলে আমি পশ্চিমবাংলার শান্তিপ্রিয় জনগণের কাছে আবেদন করছি, বলুন, আমরা সবাই মিলে আমাদের কর্মসূচিকে রূপায়িত করে নতুন করে পশ্চিমবাংলাকে গড়ে তোলার চেষ্টা করি।

## MENTION CASES

[12-30 — 12-40 P.M.]

**শ্রীমতী কুমকুম চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় সম্বন্ধে আমি সভার দৃষ্টি আকর্ষণ করছি। গত তিন বছর ধরে কলকাতা মহানগরীর অন্যতম প্রতিষ্ঠান ন্যাশনাল লাইব্রেরি ভাল ভাবে চলছে না। আমরা সবাই জানি, গর্ব করি, সেই গ্রন্থাগারটিতে অচলাবস্থায় সৃষ্টি হয়েছে। আমরা এটা লক্ষ্য করেছি, এই খবর বেরিয়েছে যে জাতীয় গ্রন্থাগারের বই কেনবার জন্য যে টাকা বরাদ্দ করে কেন্দ্রীয় সরকার, সেই টাকা তারা কমিয়ে দিয়েছে। গত আর্থিক বছরে ১ কোটি ৪২ লক্ষ টাকা বরাদ্দ ছিল কিন্তু যারা লেখাপড়াকে একেবারে পেছনের দিকে ফেলে দিতে চান, সাক্ষরতাকে পেছনের দিকে ফেলে দিতে চান, অন্ধকারের রাজত্ব কায়েম করতে চায়, সেই কংগ্রেস আই পরিচালিত কেন্দ্রীয় সরকার তারা এই বরাদ্দকে ৬০ লক্ষ টাকায় নামিয়ে এনেছে। দ্বিতীয় কথা, বই চুরি যাচ্ছে, চুরি বন্ধ করার কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না, অমূল্য যে পত্রিকা, সেইগুলো এত ক্ষতিগ্রস্ত হয়ে যাচ্ছে যে ভেঙে টুকরো টুকরো হয়ে যাচ্ছে, সেইগুলো রক্ষণাবেক্ষণ করা হচ্ছে না। আপনারা জানেন ন্যাশনাল লাইব্রেরিতে মাইক্রো ফিল্মের ব্যবস্থা আছে, সেখানে যারা গবেষণা করতে চান, পড়াশুনা করতে চান, তারা সেই মাইক্রো ফিল্ম ব্যবহার করতে পারে, অমূল্য সম্পদ আহরণ করবার জন্য, সেই মাইক্রো ফিল্ম ব্যবহার করা যাচ্ছে না, পাঠক পাঠিকাদের কাছে রাখা হচ্ছে না। আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে এই দাবি উপস্থিত করতে চাই যে ঐ ন্যাশনাল লাইব্রেরি যা আমাদের দেশের গৌরব, সেই গৌরবকে ফিরিয়ে আনার জন্য আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে এই গ্রন্থাগারের পরিচালন ব্যবস্থাকে সুষ্ঠু ভাবে রক্ষা করতে হবে, সুষ্ঠু ভাবে পরিচালনার ব্যবস্থা করতে হবে। আমার দাবি ন্যাশনাল লাইব্রেরিকে রক্ষা করুন।

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে দেবব্রত বাবু এখানে উপস্থিত আছেন, আপনি জানেন সুন্দরবনের বাউন্ডারিগুলো হচ্ছে সুন্দরবনের প্রাণ বায়ুর মতো। আমরা বারেবারে সেচ দপ্তরের কাছে বলেছি বাউন্ডারিগুলো সুরক্ষা করার ব্যবস্থা করুন। এই সময় থেকে সুরক্ষা করুন। বর্ষাকালে বাউন্ডারিগুলো মেরামত করা হয়, ফলে টাকাগুলো জলে পড়ে যায়। কাকদ্বীপ, শিবকালিনগর, লক্ষীপুর এই সব জায়গায় আজকে ভাঙন হয়েছে। কারণ সমুদ্রের ডিরেক্ট ড্যাশে এই ভাঙনগুলো হচ্ছে না, ডীপ চ্যানেলে এই ভাঙনগুলো হচ্ছে। ফলে মানুষ মারা যায়। এই সম্পর্কে মন্ত্রী মহাশয় ভালভাবে জানেন। আমি অনুরোধ করব এই সমস্ত জায়গাগুলো নিয়ে একটা মাস্টার প্ল্যান অবিলম্বে তৈরি করা হোক।

[12-40 — 12-50 P.M.]

**শ্রীমতী আরতি দাসগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি কেন্দ্রীয় সরকারের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে কালকাটা টেলিফোন ডাইরেক্টারি বলে একটা বই ছিল। অতীতে ছিল এবং এখনও যেটা আছে, সেই অতীত

কালের স্মৃতি বহন করে এখনও চলছে। আমি বলব, প্রতি বছর না হোক দু তিন বছর অন্তর এই ডাইরেক্টারি ছাপা না হলে সাধারণ মানুষের কি দুঃসহ অসুবিধা হয় তা আপনি বুঝতে পারছেন। আপনি দেখেছেন কলকাতার প্রতি জায়গায় টেলিফোন নাম্বার প্রতিনিয়ত বদলাচ্ছে। সুমধুর কণ্ঠ শোনা যাচ্ছে, এই টেলিফোন কিছু দিনের জন্য বন্ধ আছে। আসলে তার নতুন নম্বর হয়ে গেছে। নতুন নম্বর হয়ে গেলেই টেলিফোন ব্যবহার করা আজকের দিনে একটা অসুবিধাজনক পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে রয়েছে। কলকাতা ডাইরেক্টারি ছাপা নিয়ে এর আগে আমি এখানে উল্লেখ করেছি যে, এক চরম অব্যবস্থার সৃষ্টি হয়েছে। টেলিফোন ডাইরেক্টারি যাতে তাড়াতাড়ি ছাপিয়ে বণ্টন করা হয় তার জন্য আমি আপনার এবং আমাদের রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট বিভাগের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সকাল থেকে দার্জিলিং জেলার চা-বাগনে মজদুররা বিজনবাড়ি টু বাগডোগরা ২৫ দফা দাবির সমর্থনে পদ-যাত্রা শুরু করেছে। চা-বাগানের শ্রমিকরা ১০৫০ টাকা ন্যূনতম মাসিক বেতন দাবি করছে। বেশিরভাগ জায়গায় শ্রমিকরা সাধারণত সপ্তাহে ৬ দিন কাজ করার পর রবিবার ছুটি পান। কিন্তু দার্জিলিং জেলার চা-বাগান শ্রমিকরা রবিবার ছুটি পান না। সুতরাং তারা রবিবারের ছুটির দাবিও করেছেন। সাথে সাথে দার্জিলিং পাহাড়ী অঞ্চলের চা-বাগানের শ্রমিকরা উইন্টার অ্যালাউন্সের দাবিও রেখেছে। এই সমস্ত দাবির সমর্থনে তারা আজ সকাল থেকে বিজনবাড়ি টু বাগডোগ— পদযাত্রা শুরু করেছেন। এই দাবিগুলি তারা মালিকদের অর্গানাইজেশন সি সি বি-র কাছে পেশ করেছেন। এই দাবি সি আই টি ইউ, এ আই টি ইউ সি এবং আই এন টি ইউ সি-র পক্ষ থেকে তোলা হচ্ছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের শ্রম মন্ত্রীর বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং আমি তাকে অনুরোধ করছি, তিনি মালিক সংগঠনকে এই দাবিগুলি মেনে নিতে বাধ্য করুন।

**শ্রী প্রলয় তালুকদার ঃ** মাননীয় স্পিকার মহাশয়, দক্ষিণ হওড়া স্টেট জেনারেল হাসপাতালটি আজ থেকে কয়েক বছর আগে—বোধ হয় ৮ বছর আগে উদ্বোধন করা হয়। কিন্তু এখন পর্যন্ত দক্ষিণ হাওড়া স্টেট জেনারেল হাসপাতাল ভালভাবে চালু হয় নি এবং সরকারের যা আর্থিক ক্ষমতা তাতে খুব ভালভাবে হাসপাতাল চালু করা সম্ভবও নয়। অথচ এই হাসপাতালের কাছে বেতাইতলায় রাজ্য সরকারের পরিচালনাধীন একটা পলি-ক্লিনিক আছে। সেটাও ভাল ভাবে চলে না। সেই পলি-ক্লিনিকটি একটি ভাড়া বাড়িতে রয়েছে, প্রচুর টাকা রাজ্য সরকারের খরচ হচ্ছে, যেটা অপচয়। মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে আমার প্রস্তাব বেতাইতলা এলাকা থেকে পলি ক্লিনিকটি তুলে নিয়ে দক্ষিশ হাওড়া স্টেট জেনারেল হাসপাতালে আনা হোক এবং দক্ষিণ হাওড়া হাসপাতালটিকেই একটা পূর্ণাঙ্গ পলি-ক্লিনিক করা হোক। তাহলে হাওড়ায় যে প্রাইভেট নার্সিং হোম, পলি-ক্লিনিক ইত্যাদির ব্যবসা চলছে তাতে কিছু ভাঁটা পড়বে।

**ডাঃ নির্মলচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা জানি যে, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর ৯ বিঘা এবং তার কম জমির

মালিকদের খাজনা মকুব হয়েছে। তারা কেবন গরু বাঁধা কর, শিক্ষা কর ইত্যাদি দিয়ে থাকে। কিন্তু গত বছর আমরা দেখলাম যে, বি এল আর ও অফিস থেকে তহশীলদারদের ওপর নির্দেশ এসেছে যে, সবাইকে খাজনা দিতে হবে। এব্যাপারে গরিব মানুষ, প্রান্তিক চাষীদের খুবই অসুবিধা হচ্ছে। বিগত পঞ্চায়েত নির্বাচনে কংগ্রেসিরা এই সুযোগ নিয়ে গরিব মানুষদের ক্ষেপিয়ে ফয়দা তোলার চেষ্টা করেছে। এটা ঠিক যে কিছু প্রশাসনিক অসুবিধা হচ্ছিল এবং কিছু ধনী মানুষও এর সুযোগ নিচ্ছিল। তথাপি গরিব মানুষদের কথা চিন্তা করে এটা পুনর্বিবেচনা করতে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস :** আমি নদীয়া জেলার করিমপুরে কেন্দ্র থেকে নির্বাচিত। আমার এলাকা সীমান্ত এলাকা হওয়ার আমি বার বার এই বিধানসভায় সীমান্ত সমস্যাগুলি উল্লেখ করেছি। সম্প্রতি নদীয়া জেলার সীমান্ত এলাকা কমিরপুর থানার অধীন যেসমস্ত ঘটনা ঘটছে তা খুবই উদ্বেগজনক। ওখানে যেভাবে গরু পাচার হচ্ছে তা খুবই উদ্বেগের এবং সম্প্রতি ব্যাপকভাবে চাল পাচারও হচ্ছে। এই চাল পাচার যদি একইভাবে চলতে থাকে তাহলে চালের দাম তাড়াতাড়ি বাড়বে এবং ইতিমধ্যে চালের দাম বাড়তে শুরু করেছে সীমান্ত এলাকায়। আমরা তার ভুক্তভুগী এইসব পাচারের কাজে প্রত্যক্ষভাবে বি এস এফ সাহায্য করছে। বি এস এফের সামনে দিয়ে এই সমস্ত গরু, চাল, চিনি, সাইকেলের পার্টস এবং অন্যান্য নিত্য প্রয়োজনীয় জিনিস ওপারে চলে যাচ্ছে, আমি এই ব্যাপারে রাজ্য সরকাররের হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। কোনওরকম আলাপ-আলোচনা বা পর্যালোচনা না করে রাজ্য সরকার কলকাতার রাজপথ থেকে যেভাবে ধাপে ধাপে ট্রামগুলি তুলে দেবার ব্যবস্থা করছে সেটা খুবই উদ্বেগজনক। এ ব্যাপারে সংশ্লিষ্ট বিশেষজ্ঞদের সঙ্গে আলোচনা হয়েছে বলে আমাদের জানা নেই। ফলে একতরফা সিদ্ধান্ত এবং বিশেষ করে যখন কলকাতার রাজপথে ঠেলাগাড়ি, টানা রিক্সা এবং মুটের মাথায় ব্যাপকভাবে রাজপথে চলাচল করে সেখানে দ্রুতগতি যানবাহন নয় বলে এইভাবে ট্রাম তুলে দেবার যে সিদ্ধান্ত এটা অত্যন্ত হাস্যকর এবং ট্রামের লোকসান চলছে এই যুক্তিও হাস্যকর, কারণ রাজ্য সরকারের অন্যান্য সমস্ত পরিবহন খাতে লোকসান চলছে। ফলে ট্রাম তুলে দেবার যুক্তি কার্যকর নয়। এর প্রাথমিক পদক্ষেপ হিসাবে হাওড়া সেতু থেকে ট্রাম তুলে দিচ্ছে এবং সামগ্রিকভাবে ট্রাম তুলে দেবার পদক্ষেপ নিয়েছে। ১৯৭২ সালে যেখানে ৩৮২টি ট্রাম চলত, এখন সেখানে ১৫০টির কম ট্রাম চলে। আজকে আমরা দেখতে পাচ্ছি, মেগাসিটি প্রকল্পে সি এম ডি এ যেখানে বলছে, পরিবেশ দূষণের কথা চিন্তা করে জ্বালানী তেলবাহী পরিবহনের পরিবর্তে বিদ্যুতবাহী পরিচালিত পরিবহনব্যবস্থা বিকল্প ব্যবস্থা হিসাবে পরিবহন ব্যবস্থা চালু করতে। এই কথা সি এম ডি এ যখন চিন্তা করছে তখন রাজ্য সরকারের ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট আজকে ট্রাম তুলে দেবার কথা চিন্তা করছে। এটা অত্যন্ত স্ব-বিরোধী। ফলে সমস্ত দিক থেকে বিবেচনা করে আমি রাজ্য সরকারকে পুনর্বিবেচনা করার কথা বলছি যাতে করে এইভাবে ট্রাম তুলে দেবার সিদ্ধান্ত না নয়। বরঞ্চ পরিবেশ দূষণের কথা চিন্তা করে কিভাবে ট্রামলাইনকে আরও ভালোভাবে চালু করা যায়, ট্রাম ব্যবস্থাকে রক্ষা করা যায়

এই ব্যাপারে চিন্তা করার জন্য রাজ্য সরকারকে অনুরোধ করছি।

**শ্রী বিমল মিস্ত্রী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় আইনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। বিষয়টি হচ্ছে, ১লা ফেব্রুয়ারি থেকে দলিল লেখক এবং এই লেখায় যে সমস্ত অ্যাডভোকেট যুক্ত আছেন তাদের ধর্মঘট চলছে। এরফলে সম্প্রতি জমি কেনাবেচা এবং রেজিস্ট্রেশন বন্ধ থাকার ফলে সরকারের স্ট্যাম্প ডিউটি থেকে ক্ষতি হচ্ছে। এই ধর্মঘট যাতে তাড়াতাড়ি মেটে মাননীয় আইনমন্ত্রীর এই ব্যাপারে দেখা দরকার। জনসাধারণের যাতে অসুবিধা না হয় এবং সরকার যে ক্ষতিগ্রস্ত হচ্ছে সেটা যাতে বন্ধ হয় তারজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের হস্তক্ষেপ প্রার্থনা করছি।

[12-50 — 1-00 P.M.]

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। চন্দননগর শহরে ২টি টেলিফোন এক্সচেঞ্জ আছে। গত ১৫দিন ধরে বেশিরভাগ সরকারি এবং বেসরকারি টেলিফোন খারাপ হয়ে পড়ে আছে। আমি বার বার টেলিফোন কর্তৃপক্ষের ইঞ্জিনিয়ারদের অনুরোধ করেছি, কিন্তু কিছুতেই মেরামতের ব্যবস্থা করছে না। ফলে সেখানকার সরকারি এবং বেসরকারি কাজের জন্য যোগাযোগের ভীষণ অসুবিধার সৃষ্টি হয়েছে। আমি সেজন্য এই বিষয়টির প্রতি কেন্দ্রীয় সরকারের টেলিফোন বিভাগের কর্তৃপক্ষ এবং কেন্দ্রীয় মন্ত্রীর দৃষ্টি আকষর্ণ করছি মাননীয় মুখ্যমন্ত্রীর মাধ্যমে। আজকে টেলিফোনের চার্জ বেড়েছে, অথচ তার সুযোগ-সুবিধা থেকে তারা বঞ্চিত হচ্ছেন, অবহেলিত হচ্ছেন। এদিকটা দেখা দরকার। এই দাবি জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নৃপেন গায়েন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি বিষয়টির প্রতি কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে জানাবার জন্য। আমার এলাকা সীমান্তবর্তী এলাকা। ঐ এলাকাতে পঞ্চায়েত তার কাজকর্ম করতে পারছেন না, বাধাপ্রাপ্ত হচ্ছেন। ওখানে পঞ্চায়েত কর্মীদের সঙ্গে বি এস এফ অমানুষিক ব্যবহার শুরু করেছে। ওখানে চলাচলে একমাত্র পথ জলপথ, কিন্তু সন্ধ্যার পর নদীপথে তারা চলাচল করতে দিচ্ছে না। এমন কি, পঞ্চায়েত সদস্য শ্রী দেবেন বায়েন এবং প্রাক্তন সদস্য নির্মল মন্ডল—এরা যখন পঞ্চায়েত মিটিং করে ফিরছিলেন সন্ধ্যা সাড়ে সাতটার সময় সেই বি এস এফ তাদের উপর চড়াও হয়ে তাদের মারধোর শুরু করে এবং তাদের পিঠমোড়া করে বেঁধে ক্যাম্পে নিয়ে যায়। এইরকম অত্যাচার তারা সেখানে শুরু করেছে। তাহলে পঞ্চায়েত কাজকর্ম সেখানে কিভাবে চলবে—এই প্রশ্ন সেখানকার জনসাধারণের মনে জেগেছে, ফলে তারা বিক্ষুব্ধ হয়ে উঠেছেন। সেখানে লঞ্চই হচ্ছে যাতায়াতের একমাত্র সুযোগ এবং শেষ লঞ্চ যেখানে রাত ১১টার সময় পৌঁছায় সেখানে নদীপথে চলাচল করতেই হয়। বিষয়টা গুরুত্বপূর্ণ, তাই এটা দেখবার জন্য অনুরোধ করছি।

**শ্রী সুন্দর হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় বুনো হাতির দল বিগত ১৯৮৭ সাল থেকে আসছে এবং কৃষিজ ফসলের ক্ষতি করছে। সেখানে জীবনহানীও ঘটেছে। ইতিমধ্যে একমাস আগে ফেলতী রায়, কোকিল ভূঁইয়া এবং কলাবতী মাহাতোকে হাতি মেরে

ফেলেছে। অ শ্য তাদের পরিবার ক্ষতিপূরণ পেয়েছেন, কিন্তু ক্ষতিপূরণের পরিমাণ অত্যন্ত কম। আমার দাবি, এই ক্ষতিপূরণের অর্থের পরিমাণ বাড়ানো হোক। আশাকরি সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রী ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া কোর্টের সামনে এস ডি ওর বাড়ির পাশে দীর্ঘদিন ধরে সরকারি টাকা স্যাংশন হয়ে রয়েছে বাসস্ট্যান্ড কররার জন্য, কিন্তু ঐ বাসস্ট্যান্ডের জায়গায় একজন প্রাক্তন সরকারি কর্মচারী আব্দুল রহমান জবরদখল করে রেখেছেন। ঐ জমিতে এর আগে মাটি ফেলে সরকারি পয় ।। খরচও করা হয়েছিল। ওখানে ছয়টি রুটের ব স রয়েছে। অতীতে মেদিনীপুর ক্যানেলে বাস পড়ে ৪০ জন নিহত হয়েছিল। কিছুদিন আগে এক বৃদ্ধাও নিহত হয়েছেন। কাজেই এস ডি ও-র বাড়ির সম্মুখ থেকে তুলে নিয়ে নতু বাসস্ট্যান্ডের যে জায়গাটি রয়েছে এবং যারজন্য টাকা এস ডি ওর কাছে জমা পড়ে রয়েছে সেখানে যাতে বাসস্ট্যান্ডটি হয় এবং তাড়াতাড়ি হয় তারজন্য মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী নন্দরানী দল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং বিচারমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকের সংবাদপত্রের ঘটনা এবং বিভিন্ন ঘটনা আমাকে খুবই ব্যথিত করে তুলেছে। এই সমাজেরই কিছু কুরুচিপূর্ণ মানুষ তাদের পশু বৃত্তি চরিতার্থ করবার জন্য শিশুকন্যা বেছে নিচ্ছে। সম্প্রতি কলকাতায় যে ঘটনা ঘটল সেটা নিন্দনীয়। কাজেই আমার বক্তব্য হচ্ছে সারা ভারতবর্ষের তুনলায় পশ্চিমবাংলায় এই ধরনের ঘটনা খুবই কম। কিন্তু যেটুকু ঘটছে সেটাকে দ্রুততার সঙ্গে প্রতিরোধ করতে হবে এবং দোষীদের এমন নজির বিহীন শাস্তি দিতে হবে, যা দেখে এই ধরনের মানসিকতাপূর্ণ ব্যক্তিরা থমকে দাঁড়ায় এবং এই সব কাজ করা থেকে বিরত থাকেন। এই কথা বলে আমি আপনার মাধ্যমে বিচার বিভাগীয় মন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুবই দুঃখের সঙ্গে জানাতে চাই, কালকে কাগজে দেখলাম কি পৈশাচিক ঘটনা ঘটেছে। একটি ছোট শিশুকে তার বাবা বন্ধুর কাছে রেখে গেছে, সে তার উপর পৈশাচিক অত্যাচার করেছে। এরা পশ্চিমবাংলার কলঙ্কের বোঝা। ৬ মাসের শিশুর প্রতির এই অত্যাচার, এটা ঘৃণিত এবং অত্যন্ত পাশবিক। তাই আপনার মাধ্যমে সরকারের কাছে আবেদন করব যে এই ব্যাপারে বিশেষ পদক্ষেপ নেওয়া হোক।

**শ্রীমতী মিনতী ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভায় আমার একটা উদ্বেগের কথা প্রকাশ করছি। আমরা সম্প্রতি বিভিন্ন সংবাদপত্রের মাধ্যমে দেখছি যে আমাদের রাজ্যে কন্যা শিশুদের নারীত্বের উপরে চরম লাঞ্ছনা সংঘটিত হচ্ছে। যে শিশুরা নারী হিসাবে পূর্ণ বিকসিত হতে পারেনি তাদের উপরে যে সমাজের কিছু নর পশু আক্রমণ করছে, তাদের নারীত্বের অবমাননার জন্য নেমে এসেছে। আমরা জানি যে ধনতান্ত্রিক দুনিয়ায় এ ধরনের ঘটনা হয়ে থাকে, সেখানে এই ধরনের প্রবনতা দেখা যায়। আমেরিকা, জাপান, ইটালি এই সমস্ত জায়গায় এই ধরনের সংখ্যা বেড়ে চলেছে। আমি আপনার মাধ্যমে

মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি, তিনি যেন ভারতীয় ফৌজদারি দন্ডবিধির একটা পূর্ণ বিন্যাসের জন্য দিল্লিতে লেখেন এবং এই ধরনের অপরাধের জন্য কঠোর শাস্তির দাবি জানাচ্ছি। এই নর পশুরা যাতে সমাজে আর কখনও মাথা উচু করে দাঁড়াতে না পারে সেই রকম দৃষ্টান্তমূলক শাস্তি পশ্চিমবাংলার বিচার-ব্যবস্থার মাধ্যমে দেওয়া হোক। এই আবেদন করে আমার বক্তব্য শেষ করছি।

[1-00 — 1-10 P.M.]

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় আইন মন্ত্রী এবং মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে অত্যন্ত উদ্বেগের সঙ্গে একটা ঘটনার উল্লেখ করছি। আমরা লক্ষ্য করছি যে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে কন্যা শিশুদের মাতৃগর্ভে হত্যা করা হচ্ছে। আমাদের পশ্চিমবঙ্গের ক্ষেত্রে এই রকম ঘটনার এখনও আমাদের কাছে সেই রকম সংখ্যাতত্ত্বের হিসাবে নেই। কিন্তু আমরা তার চেয়েও আতঙ্কিত বোধ করছি যে পশ্চিমবঙ্গের মতো রাজ্যে, যেখানে একটা সুস্থ্য জীবনবোধ আছে, সেখানে কিছু নর পশু কন্যা শিশুদের শৈশবেই বিনষ্ট করে দিচ্ছে। আমি দাবি করছি যে এদের দৃষ্টান্তমূলক শাস্তি দেওয়া হোক যাতে এই ধরনের ঘটনা আর কেউ না করে। এই ধরনের ঘটনা ঘটেছে। গতকাল কাগজে দেখেছি যে ট্রাম কোম্পানির কর্মী শ্রী সুশীল ঝা, সে একটি শিশু কন্যার উপরে অত্যাচার করেছে। স্যার, সঙ্গে সঙ্গে আরও একটা বক্তব্য আপনার কাছে তুলে ধরতে চাই। যে নিজেকে নারী বলে দাবি করছে তার দ্বারাই সংগঠিত হচ্ছে রক্তের বিভীষিকা খেলা যেটা আমরা বারে বারে লক্ষ্য করছি পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায়। তিনি নেতৃ হতে গিয়ে অনেক মায়ের কোল খালি করে দিচ্ছেন। কিন্তু এই রকম একাট বিভীষিকাময় ঘটনা ঘটল, তার বিরুদ্ধে তিনি কিছু করতে পারছেন না।

**শ্রী মৃণালকান্তি রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা ঘটনার ব্যাপারে সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। কুখ্যাত মহিলা কুখ্যাত যুব সংগঠন এবং কুখ্যাত সমাজবিরোধীদের নিয়ে গণতন্ত্রের সমাধি রচনা করার ব্যবস্থা করল। বাংলার এই কুখ্যাত মহিলা সমাজবিরোধীদের নিয়ে বেশির ভাগ বিধানসভা চলাকালীন এমন জিনিস সংগঠিত করেন যাতে এখানে শান্তির পরিবেশ বিনিষ্ট হয়। একটা বিশেষ উচ্চাশার দোলনে দুলতে গিয়ে সাধারণ মানুষকে খেপিয়ে দেন। তারপর নিজে একটা আস্তানা নিয়ে, একটা গোপন জায়গায় আস্তানা নিয়ে পুলিশের কাছে মানুষকে তুলে দেন, তাদের একটা বিশৃঙ্খল অবস্থার মধ্যে ফেলে দেন। এই বাংলার প্রাক্তন কুলাঙ্গার কিছু আছে তারা বিভিন্ন সময় বিভিন্ন ধরনের তকমা ধরে এই মহিলার সমর্থন নিয়ে বিশৃঙ্খলার সৃষ্টি করে।

**শ্রী অতুলচন্দ্র দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার নির্বাচনী এলাকা গোপীবল্লভপুরের সমস্যা নিয়ে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার নির্বাচনী এলাকা গোপীবল্লভপুরের সাঁকরাইল ব্লকের ব্লক হেড কোয়ার্টার রোহিনি গ্রাম পঞ্চায়েতে অবস্থিত। এই গ্রাম পঞ্চায়েতের পশ্চিম সীমানা বরাবর ডুলুং নদী প্রবাহিত হচ্ছে। অপর পারে ২ নম্বর বগড়া ও ৩ নম্বর আধারি গ্রামপঞ্চায়েত অবস্থিত। এই গ্রাম পঞ্চায়েতের অধিবাসীরা বর্ষাকালে ৪-৫ মাস যাবত সম্পূর্ণ বিচ্ছিন্ন হয়ে থাকে। তারা ব্লক হেড কোয়াটার,

স্বাস্থ্যকেন্দ্র, থানা এবং কোনও সরকারি অফিসের সঙ্গে যোগাযোগ রাখতে পারে না। এই এলাকার মানুষের রোহিনি ঘাটে ডুলুং নদীর উপর পুল নির্মাণের দাবি দীর্ঘ দিনের। তাই আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যাতে এখানে একটা পুল নির্মাণ করা হয় তার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা বিধানসভা কেন্দ্রে ঝলদা বাগমুন্ডী একটা পাকা রাস্তা আছে। এই রাস্তার উপর রুপাই নদীর ব্রিজ আছে। এই ব্রিজ তৈরি হয় তখন এই ব্রিজের তলায় যে কংক্রিটের থাম তৈরি হয়েছিল তার নিচে দিয়ে নদীর জল প্রবাহিত হত। কিন্তু এখন দেখতে পাচ্ছি এই কংক্রিটের থামের উপর দিয়ে জল প্রবাহিত হচ্ছে। ফলে এই ব্রিজ ভেঙে যাওয়ার সম্ভবনা রয়েছে। এই ব্রিজ ভেঙে গেলে বিস্তীর্ণ এলাকার মানুষের খুব ক্ষতি হবে, এই ব্রিজের উপর দিয়ে পণ্য সামগ্রি নিয়ে যাওয়া আসা বন্ধ হয়ে যাবে। তাই আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর কাছে আবেদন করছি যাতে এই ব্রিজ অবিলম্বে মেরামত করা হয় তার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্র পাঁচলার বিভিন্ন এলাকায় গত কয়েকমাস ধরে ব্যাপক লোডশেডিং হচ্ছে এবং সন্ধ্যার সময় একটানা দু-তিন ঘণ্টা লোডশেডিং হচ্ছে। এর ফলে ছাত্র-ছাত্রীদের প্রচন্ড অসুবিধা হচ্ছে। আমার এলাকায় অনেক শ্রমিক জরি শিল্পের সঙ্গে যুক্ত। সুতরাং বিদ্যুৎ না থাকার ফলে সন্ধ্যার সময়ে ব্যাপক ক্ষয়ক্ষতি হচ্ছে। তাই আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যে অবিলম্বে ব্যবস্থা নেওয়া হোক, যাতে ঐ এলাকায় ব্যাপক লোডশেডিংয়ের হাত থেকে রেহাই পায় এবং ছাত্র-ছাত্রী ও অন্য মানুষজন বাঁচেন।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচমন্ত্রী এই সভায় আছেন, আমি আপনার মাধ্যমে তার দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনকেন্দ্র গোঘাট। সেখানে প্রায় দশ হাজার একর জমি বন্যা নিয়ন্ত্রণের অভাবে এবং সেচের অভাবে চাষাবাদ বন্ধ হয়ে আছে। কোনও পরিকল্পনা নেওয়া হচ্ছে না। এরফলে প্রায় ১৫-১৬টি গ্রামে কৃষকের অবস্থা দুর্বিসহ হয়ে উঠেছে। মাননীয় সেচমন্ত্রী ঐ এলাকাটি পরিদর্শণ করেছিলেন এবং তার দপ্তরকে নির্দেশ দিয়েছিলেন বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারে পরিকল্পনা গ্রহণের জন্য। আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এই ব্যাপারে ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রী কালীপ্রসাদ বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন যে গত ১লা এবং ২রা ফেব্রুয়ারি হুগলি জেলার হরিপাল থানায় ব্যাপক শিলাবৃষ্টি হয়েছে। এরফলে এলাকার আলু ফসল নষ্ট হয়ে যায়। কিছু আলু ফসল যা বেঁচে ছিল তা গত কয়েকদিনের প্রবল বর্ষণের ফলে শেষ হয়ে গেছে। চাষীরা বোরো চাষ করতে পারছে না। মাঠে জল জমে আছে। কয়েক হাজার একর জমিতে এবারে বোরো চাষ ব্যাহত হবে। কারণ ডিভিসির জল নাকি ধনেখালি পর্যন্ত আসবে, হরিপাল পর্যন্ত আসবে না। এরফলে হাজার হাজার বিঘা

ৃমির ফসল নষ্ট হবে। তাই হরিপালের যাতে ডিভিসি-র জল দেওয়া হয়, তারজন্য আমি াননীয় সেচমন্ত্রীকে ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** এখন হাউসের বিরতি। আমরা আবার দেড়টার সময়ে মিলিত হব।

(At this stage the House was adjourned till 1.30 P.M.)

(After Adjournment)

[1-30 — 1-40 P.M.]

## LEGISLATION

### The West Bengal Land (Requisition and Acquisition) (Amendment) Bill, 1994.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to introduce the Vest Bengal Land (Requisition and Acquisition) Amendment Bill, 1994.

(Secretary then read the Title of the Bill)

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** Sir, I beg to move that the West Bengal Land Requisition and Acquisition) Amendment Bill, 1994, be taken into con- ideration. মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভার মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, ১৯৪৮ সালের পশ্চিমবঙ্গ ভূমি (অধিগ্রহণ ও অর্জন) আইন সমাজ জীবনের পক্ষে অত্যাবশ্যক রবরাহ ও সেবা ব্যবস্থা সমূহ বজায় রাখবার, বিভিন্ন অঞ্চলে বাণিজ্যিক এলাকা ও শিল্প এলাকা সংস্থাপিত করে জনগণের জন্য কর্মের সুযোগ বৃদ্ধি করবার, পরিবহন, যোগাযোগ সচন বা জল নিকাশের জন্য যথাযথ সুযোগ-সুবিধার ব্যবস্থা করবার, শহর ও গ্রামাঞ্চলে াসস্থান নির্মাণ বা পুনর্নির্মাণ করে ঐরূপ অঞ্চলে উন্নততর জীবনযাত্রার পরিবেশ সৃষ্টি করবার প্রয়োজনে অথবা তৎসংশ্লিষ্ট বা তদানুসঙ্গিক প্রয়োজনে ভূমি অধিগ্রহণ ও দ্রুত অর্জনের উদ্দেশ্যে ১৯৪৮ খ্রিস্টাব্দে চালু হয়েছিল। কারণ ভারত সরকারের ১৮৯৪ সালে ভূমিগ্রহণ আইনের সাহায্যে দ্রুতলয়ে ভূমি গ্রহণ করা সম্ভব ছিল না। এই আইন ১৯৫১ সালের ৩১শে মার্চ পর্যন্ত বলবৎ থাকবার কথা ছিল। এই আইনের কার্যকাল সময়ে সময়ে, আনুক্রমিক সংশোধনের দ্বারা ১৯৯৪ সালের ৩১শে মার্চ পর্যন্ত প্রসারিত করা হয়েছিল। এই আইনের মেয়াদ ১৯৯৪ সালের ৩১শে মার্চ শেষ হয়ে যাবে। ১৯৯৩ সালে ভারত সরকার জানিয়ে দিয়েছেন যে উক্ত ভূমি অধিগ্রহণ ও অর্জন, ১৯৪৮ আইনের মেয়াদ প্রসারণে রাজি হবেন না। রাজ্য সরকারও নীতিগতভাবে এই আইনের মেয়াদ প্রসারণে আর আগ্রহী নন। সেই কারণে রাজ্য সরকার ১৯৯৩ সালের এপ্রিল মাস থেকে ভূমি অধিগ্রহণের ব্যাপারে এই আইনের প্রয়োগ বিশেষ বিশেষ ক্ষেত্রে ছাড়া বন্ধ করে দিয়েছেন। তাছাড়া এই আইনে শুরু করা ভূমি অধিগ্রহণের কেসগুলি ১৯৯৪ সালের ৩১শে মার্চের মধ্যে নিষ্পন্ন করার জন্য জেলা সমাহর্তাদের ও ভূমিগ্রহণ আধিকারিকদের জরুরি নির্দেশ দেওয়া হয়েছে। কিন্তু সাম্প্রতিক সমীক্ষায় দেখা যায় যে এখনও এই আইনে শুরু করা আনুমানিক ১৫,০০০ এল এ কেস

বিভিন্ন জেলায়, বিভিন্ন স্তরে অনিষ্পন্ন অবস্থায় রয়েছে। এই কেসগুলি নিষ্পন্ন করতে প্রায় ছয়-সাত কোটি টাকার প্রয়োজন হবে, যা কোনওভাবেই বিভিন্ন সংস্থার নিকট থেকে অল্প সময়ে মধ্যে পাওয়া সম্ভব হবে না। তাছাড়া অনিষ্পন্ন কেসগুলি নির্দিষ্ট সময়ের মধ্যে নির্বাহ করতে অতিরিক্ত লোকের প্রয়োজন, যা সরকারি বিধি মেনে কোনও ভাবেই নিযুক্ত করা সম্ভব হবে না। অনিষ্পন্ন কেসগুলির বেশির ভাগই ক্ষেত্রেই জমির দখল নেওয়া হয়েছে এবং দখল নেওয়া জমির উপর নির্মাণ কার্য করে জমির অবস্থার পরিবর্তন করা হয়েছে। এই নির্মাণ কার্য অথবা অবস্থার পরিবর্তন করায় যথেষ্ট অর্থ ব্যয় হয়েছে। যদি অনিষ্পন্ন কেসগুলি ১৯৯৪ সালের মার্চের পরে বাতিল হয়ে যায় তবে একদিকে যেমন যে প্রকল্পগুলির জন্য জমি অধিগৃহীত হয়েছিল সেগুলি বাতিল হয়ে যাবে। অন্যদিকে পশ্চিমবঙ্গ সরকারের আর্থিক ক্ষতি হবে এবং এমনকি জটিল মামলা মোকদ্দমায়ও জড়িয়ে পড়তে হবে। কারণ কোনওক্রমেই অর্জিত জমি পুরানো মালিককে পূর্বাবস্থায় আর ফেরত দেওয়া যাবে না। তাছাড়া পশ্চিমবঙ্গ ভূমি (অধিগ্রহণ ও অর্জন) ১৯৪৮ আইন থেকে অসম্পূর্ণ এল এ কেসগুলি ১৮৯৪-এর ভূমি অর্জন আইনের কোনও ধারায় নিয়ে যাওয়ার কোনও বিধান নেই। এ অবস্থায় রাজ্য সরকার মনে করেন যে এই আইনে শুরু করা অনিষ্পন্ন এল এ কেসগুলি নিষ্পন্ন করার জন্য এই আইন সংশোধিত আকারে রাখার অবশ্যই প্রয়োজন, তবে ভবিষ্যতে এই আইনে নতুন করে কোনও জমি অধিগ্রহণ হবে না। কাজেই আইনের তিন নং ধারা, যে ধারায় অধিগ্রহণের কাজ শুরু করা যায়, সেই ধারা বাতিল করে অনিষ্পন্ন কেসগুলি নিষ্পন্ন করার জন্য আইনের বাকি ধারাগুলি ১লা এপ্রিল ১৯৯৪ থেকে পাঁচ বৎসরের জন্য চালু রাখতে চেয়ে এই সংশোধনী প্রণয়ন করা হয়েছে।

[1-40 — 1-50 P.M.

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়, মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি মহাশয় পশ্চিমবঙ্গ জমি অধিগ্রহণ এবং অর্জন আইন-এর প্রয়োজনীয় সংশোধন চেয়ে যে বিল এখানে উত্থাপন করেছেন তা আমি সমর্থন করছি। স্যার, বাস্তবিকপক্ষে এই বিলের প্রয়োজন ছিল এই জন্য যে আমাদের এই রাজ্যে বিশেষত বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর উন্নয়নমূলক কাজ দ্রুতগতিতে বেড়েছে এবং ক্ষমতা বিকেন্দ্রীকৃত হবার ফলে যেমন পৌরসভা বেড়েছে পঞ্চায়েত হয়েছে তেমনি তাদের কাজও বেড়েছে। আজকাল ব্লকগুলি শহরায়নের দিকে ঝুঁকছে। এর ফলে উন্নয়নমূলক কাজের জন্য অনেক জমি অধিগ্রহণের জন্য স্থিরিকৃত হয়ে আছে এবং এর ক্ষতিপূরণের বিভিন্ন কেস ল্যান্ড অ্যাকুইজিশন দপ্তরে পেন্ডিং হয়ে পড়ে আছে। এই বিলে বলা আছে যে ১৫ হাজারের মতোন কেস ইতিমধ্যেই কমপেনসেশনের জন্য নির্দিষ্ট করা আছে। এটা শেষ, হচ্ছে ৩১শে মার্চ। মাননীয় মন্ত্রী মহাশয় এই বিল উত্থাপন করার সময় সঠিকভাবেই বলেছেন যে বিপুল পরিমাণে টাকা এবং লোকের দরকার আছে। এটা না হলে কাজ সব আটকে যাবে এবং মামলা মোকদ্দমা এমনভাবে উপস্থিত হবে যে সমস্ত উন্নয়নমূলক কাজ স্তব্ধ হয়ে যাবে। আমি এই বিলকে সমর্থন করছি এবং সমর্থন করে পাশাপাশি কয়েকটি কথা মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি। যেসব কেস ইতিমধ্যেই পেন্ডিং আছে এবং তাতে যাদের ৮০ পারসেন্ট কমপেনসেশন দেওয়ার কথা সেখানে কিন্তু এখনও পর্যন্ত সবাইকে সেই কমপেনসেশনের টাকা দেওয়া যাচ্ছে না। সেখানে এই ল্যান্ড অ্যাকুইজিশন

দপ্তরের যে সব কর্মচারী আছেন তারা নিশ্চয় আন্তরিকভাবে চেষ্টা করছেন কিন্তু এগুলি ঠিকমতোন করার জন্য যে পদ্ধতিগত ত্রুটি আছে সে সম্পর্কেই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এখানে অধিগ্রহণের জন্য যে সব জমিকে নির্দিষ্ট করা হয়েছে বিভিন্নভাবে সেগুলি তারা এক একটি লটে নির্ধারণ করেছেন। তাদের ভাষায় এক একটি লটে তারা এক একটি কেস ধরছেন এবং সেখানে একটি লটের কাজ শেষ না হলে পরের লটের কাজ তারা ধরছেন না। কয়েকটি উন্নয়নমূলক কাজের সঙ্গে আমি নিজে যুক্ত থাকার ফলে আমার অভিজ্ঞতা থেকে বলছি, এ ক্ষেত্রে কিছুটা সরলীকরণ করা কিন্তু সম্ভব। একটা লটের কাজ শেষ না হলে পরের লটের কাজ ধরা যাবে না। এরকম কিন্তু আইনগত কোনও বাধা নেই, সেখানে তারা পদ্ধতিগতভাবে এই ধরনের নিয়ম অনুসারে কাজ করে থাকেন। এর ফলে হচ্ছে কি যে উন্নয়নমূলক কাজের জন্য যারা জমি হারাচ্ছেন তাদের সহযোগিতা থেকে আমরা কিন্তু অনেক সময় বঞ্চিত হচ্ছি এবং সরকারের বিরুদ্ধে সেইসব মানুষ চলে যাচ্ছেন। সেখানে অহেতুক বিলম্ব হবার কারণে সময়মতো তারা ৮০ পারসেন্ট টাকা পাচ্ছেন না। বাকি ২০ পারসেন্ট পেমেন্টের ব্যাপারটা নিশ্চয় অনেক বেশি অর্থাৎ সেই কেস অনেক বেশি কিন্তু এই ৮০ পারসেন্ট টাকা তারা কবে পাবেন সেটা তার বুঝতে পারছেন না ফলে সেখানে একটা বিক্ষোভের সৃষ্টি হচ্ছে এবং এই বিক্ষোভটা সরকারের বিরুদ্ধে চলে যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় এই বিলে যে প্রস্তাব করেছেন নিশ্চয় সেটা সমর্থন করছি এবং এর প্রয়োজন রয়েছে বলেই আমি মনে করি তবে আমি যে সমস্যার কথাটা বললাম যে ব্যাপারটায় একটু উদ্যোগী হওয়ার প্রয়োজন আছে বলে আমি মনে করি। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে নতুন যেগুলি হবে সেগুলি এই আইনের আওতায় আসবে না, শুধু যেগুলি পেন্ডিং কেস আছে তারজন্যই এই সংশোধনী। এটা ঠিকই কিন্তু এটাও দেখতে হবে যে নতুন আইনে যে বিপুল পরিমাণে টাকার দরকার হবে সেটা কিন্তু সরকারের উপর নতুনভাবে চাপ তৈরি করবে। সরকার যখন পরিকল্পনা করে এগুতে চাইবেন এবং তার জন্য জমি নেবেন সেক্ষেত্রে কিন্তু সরাসরি সমস্ত টাকাটা জমা দিতে হবে এবং তা দিয়ে জমি নিতে হবে। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকার 'ভালো' সাজতে চেয়েছেন। তারা সকলের কাছে দেখাতে চেয়েছেন যে তারা আন্তরিক, প্রগতিশীল। আমি মনে করি যে যাদের জমি যাচ্ছে তাদের সাথে সাথে পয়সা পাওয়া উচিত কিন্তু এ সম্পর্কে রাজ্য সরকারকে তারা উপযুক্ত পরিমাণে পরিকাঠামো দিচ্ছেন না। কেন্দ্র যদি রাজ্য সরকারকে উপযুক্ত পরিমাণে পরিকাঠামো না দেন, উন্নয়নমূলক কাজের জন্য তারা যদি রাজ্য সরকারকে উপযুক্ত পরিমাণে অর্থের যোগানের ব্যাপারে সহযোগিতা না করেন তাহলে কিন্তু ভুল হবে। স্যার, উন্নয়নমূলক কাজগুলি যাতে স্তব্ধ হয়ে না যায়, মামলা মোকদ্দমায় যাতে অযথা জড়িয়ে না পড়তে হয় এবং কেসগুলি যাতে সরলীকরণ করা যায়, আটকে না থাকে তারজন্যই এই বিল আনা হয়েছে। এই বিলের যথেষ্ট প্রয়োজন ছিল, সময় উপযোগী এই বিল মাননীয় মন্ত্রী মহাশয় আজ সভায় পেশ করেছেন, আমি তাই এই বিলকে পুনরায় সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আজকে ভুমি ও ভুমি সদ্ব্যবহার মন্ত্রী শ্রী বিনয় চৌধুরি মহাশয় যে বিল, দি ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড (রিকুইজিশন অ্যান্ড অ্যাকুইজিশন) অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯৪ যা উত্থাপন করেছেন, তাকে আমি সমর্থন করে এই বিল সম্পর্কে

দু চারটি কথা বলতে চাই। এই বিলে বলা হয়েছে ৯৪ সালের ৩১শে মার্চ পর্যন্ত যে সব জমি অধিগ্রহণ করা হয়েছে সেই সব কেসগুলো নিষ্পত্তি করা। কিন্তু বাস্তবে সেইগুলো নিষ্পত্তি হবে না। না হবার ফলে পশ্চিমবাংলার যেসব উন্নয়নমূলক কাজ করার দিকে নজর দিয়েছেন, সেইগুলো আটকে যাবে। পশ্চিমবাংলায় বহু কেস আছে, ১৫ হাজার কেস আটকে আছে, এখনও নিষ্পত্তি হয়নি। যাদের জমি অধিগ্রহণ করা হয়েছে, তার ক্ষতিপূরণ এখনও তারা পায়নি। ৯৪ সালের ৩১শে মার্চের মধ্যে নিষ্পত্তি করে টাকা পয়সা যদি না দিতে পারি তাহলে ভবিষ্যতে উন্নয়নের কাজ আটকে যাবে। পশ্চিমবাংলার বিভিন্ন যে সব প্রোজেক্ট গ্রহণ করা হয়, সেই প্রোজেক্ট রূপায়িত করার জন্য যে জমি দখল করা হয়, সেই জমি, জমির মালিক দিতে চায় না। যার জন্য এই বিলটা যা আনা হয়েছে, এটা যুক্তি যুক্ত। ৯৪ সালের ৩১শে মার্চ পর্যন্ত নিষ্পত্তি করে তাদের ক্ষতিপূরণ দেবার জন্য যে বিল এখানে আনা হয়েছে, তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় চেয়ারম্যান, মাননীয় মন্ত্রী যে বিল এনেছেন তাকে আমি সমর্থন করছি, আমি অত্যন্ত আতঙ্কিত, অ্যাক্ট ওয়ানটা থাকছে কিন্তু অ্যাক্ট টুটা উঠিয়ে দেওয়া হচ্ছে। অ্যাক্ট টুতে জমিগুলো অধিগ্রহণ করতে যা দেরি হত, অ্যাক্ট ওয়ানে কি হবে জানি না। ভারত সরকার এটা বোঝাবার চেষ্টা করলে ভাল হত। একটা কথা বলতে চাই অ্যাক্ট টুতে থাকা সত্ত্বেও যখন সরকারের টাকা নেই, অন্য ডিপার্টমেন্ট টাকা দিচ্ছে কিংবা অন্য কোনও একটা অথরিটি টাকা দিচ্ছে, সেই টাকা দেওয়া সত্ত্বেও সেই কেসগুলো নিষ্পত্তি হচ্ছে না। আমি মন্ত্রী মহাশয়ের কাছে একটা কেস পাঠিয়ে ছিলাম, ১৫ বছর হয়ে গেল, তারা জমি দিয়েছে কিন্তু টাকা ক্ষতিপূরণ পেল না। রাস্তা হয়ে গেছে দশ বছর কিন্তু কেউ ক্ষতিপূরণ পাচ্ছে না। এই সম্পর্কে দেখার কেউ নেই। অন্য ডিপার্টমেন্ট টাকা দিয়েছে ল্যান্ড অ্যাকুইজিশন ডিপার্টমেন্টকে, কিন্তু কেউ টাকা পাচ্ছে না। এখানে কমপেনসেশন দেবার ব্যাপারে যদি টাইম বাউন্ড না করা যায়, এই টাইমের মধ্যে টাকা দিতে হবে, তাহলে কিছু হবে না। এমনও দেখা গেছে ৮০ পারসেন্ট টাকা দেবার পর ২০ পারসেন্ট টাকা দেবার ব্যাপারে কেউ কোনও উচ্চবাচ্য করছে না। যেখানে উন্নয়নশীল দেশে জমি অ্যাকয়্যার করতে হবে, জমি অ্যাকয়্যার করতে হলে সেই ডিপার্টমেন্টকে রাখতে হবে। অ্যাক্ট টু চলে গেলে অ্যাক্ট ওয়ানে যেকাজ করা দরকার সেই পরিকাঠামো নেই। কিন্তু আমাদের উন্নয়ন করতে হবে। আমি একটা রেগুলেটেড মার্কেটিং কমিটিতে আছি, সেখানে আমরা একটা ক্ষেত্রে টাকা দেওয়া সত্ত্বেও তিন বছর ধরে কাজ করাতে পারছি না। আমরা গাড়ি পাঠানো সত্ত্বেও অফিসারের আসার সময় হচ্ছে না। সে জন্য আমি বলছি অ্যাক্ট-২ উঠে যাবার পরে যে অবস্থা হবে তা যাতে ভালভাবে ট্যাকেল করা যায় তার জন্য ডিপার্টমেন্টকে স্ট্রেনদেন করা প্রয়োজন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, এবিষয়ে একটা টাইম লিমিট করে দিন, কোনও একজন অফিসারকে—এ ডি এম কিম্বা ডি এমকে দায়িত্ব নির্দিষ্ট করে দিন। বর্তমানে কারও কাছে অ্যাপিল করে কোনও উত্তর পাওয়া যায় না। ল্যান্ড অ্যাকুইজিশন ক্যালেকটরের খোঁজ পাওয়া যায় না। আমি ভেবে আতঙ্কিত হচ্ছি যে, অ্যাক্ট-২ না থাকলে অ্যাক্ট-১ অনুযায়ী জমি অধিগ্রহণ করা যাবে কিনা! ক্ষতিপূরণ ঠিকমতো দেওয়া যাবে কিনা! এর ফলে

উন্নয়ন কাজ বিলম্বিত হবে কিনা! এই সমস্ত বিষয়গুলি বিবেচনা করতে আমি অনুরোধ করছি। পরিশেষে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্যদের কয়েকটা ভুল ধারনা আছে, সেগুলো আমি প্রথমেই দূর করবার চেষ্টা করছি। প্রথমেই একটা জিনিস জানা দরকার যে, অ্যাক্ট-২টা পশ্চিমবঙ্গ ছাড়া ভারতবর্ষের আর কোথাও নেই, কিন্তু সর্বত্রই কাজ হচ্ছে। এটা প্রথমেই জানা দরকার। অ্যাক্ট-২টা হয়েছিল ১৯৪৮ সালে ভারত বিভাগের পর। যখন প্রচুর পরিমাণ রিফিউজি আসে তখন পূর্বের আইন অনুযায়ী সব কিছু করা সম্ভব হচ্ছিল না। তখন অ্যাক্ট-২টা হয়েছিল এবং সেটা কন্টেমপ্লেট ছিল তিন বছরের জন্য—৮৪ সাল থেকে ৫১ সাল পর্যন্ত। সেই মেয়াদ শেষ হয়ে যাবার পর থেকে অ্যাক্ট-২এর সুযোগ তিন বছর, তিন বছর করে বাড়িয়ে এ পর্যন্ত চালান হয়েছে। কিন্তু তাতে নানা দিক থেকে নানা রকম অসুবিধা হয়েছে। শেষকালে লাস্ট যখন সময় বাড়ানো হয় তখন কেন্দ্রীয় সরকার সহজে দিতে চায় নি, তথাপি দেবার পরে তারা বললেন, আমরা রিভিউ করব। আল্টিমেটলি সুপ্রিম কোর্ট থেকে আমরা ফাইনাল সময় পাই। এটা মনে রাখতে হবে যে, দুটির তফাত হচ্ছে—অ্যাক্ট-২'এ পরিপূর্ণ পেমেন্ট করবার পরে জমি দখল করা যাবে। আর অ্যাক্ট-২ তে দ্রুত খাস করার জন্য ৮০%-এর মতো পেমেন্ট করেই খাস করা হত, বাকিটা পড়ে থাকত, কিন্তু রিকুইজিশন ফলোড বাই আকুইজিশন হত। সেজন্য রিকুইজিশন করে কাজ হলে আর অ্যাকুইজিশনের নোটিশ ইত্যাদি যেত না। অথচ সেগুলি দেওয়া উচিত, কিন্তু ইচ্ছে করেই দেওয়া হত না এবং এতে অনেক রকমের দুর্নীতি হত। আমি সেসব ঘটনায় যাচ্ছি না। কিন্তু এটা আপনাদের অবগতির জন্য বলছি, তাড়াতাড়ি কাজ করবার জন্য বা এমার্জেন্সি কাজ তোলবার জন্য অ্যাক্ট-১, সেকশন—১৭(১)-এ প্রভিসন আছে। সুতরাং অসুবিধা কিছুই হবে না যদি ইচ্ছে থাকে। কাজ করার ইচ্ছেটাই হচ্ছে এখানে বড় প্রশ্ন। প্রতিটি ক্ষেত্রেই সুপারভিসনের দরকার। আমরা দেখেছি অনেক জরুরি কাজ খুবই তাড়াতাড়ি হয়েছে। যেমন মেজিয়া থার্মাল প্ল্যান্টের জন্য বহু পরিমাণ জমি খুবই রেকর্ড টাইমে অধিগ্রহণ করে দেওয়া হয়েছে। তারপর তিস্তা কিম্বা হলদিয়ায় যখন জমি অধিগ্রহণ করা হয় তখন স্পেশ্যাল লোক অ্যাপয়েন্ট করে তাড়াতাড়ি করে দেওয়া হয়। সেজন্য এটা হচ্ছে মনিটারিং-এর ব্যাপার, কাজ তুলে নেওয়ার ব্যাপার। এখন যা হচ্ছে তাতে অ্যাক্ট-২ আর আমাদের হাতে নেই। সুপ্রীম কোর্টের নির্দেশ যে এটা ফারদার বাড়াবেন না। যে বিষয়টা নিয়ে বলা হচ্ছে সেটা হচ্ছে, ইতিমধ্যে প্রাকটিক্যালি দেখেছি, সব ডিপার্টমেন্ট এসে ধরতেন অ্যাক্ট-২ কর, অ্যাক্ট-২ কর, অ্যাক্ট-২ কর। ১৫ হাজার এই রকম আছে। কি হবে? এখন এই আইনের উদ্দেশ্য হচ্ছে, যেগুলি পেন্ডিং কেস আছে- নুতন কোনও জিনিস অ্যাক্ট-২তে হবে না, অ্যাক্ট-১ তে হবে—দরকার হলে এমারজেন্সি প্রভিসন যেটা সেটা অ্যাপ্লাই করে তাড়াতাড়ি করে দেবার চেষ্টা হবে, নতুন করে হবে না। যে কেসগুলি ল্যাপ্স করে যাচ্ছে ১৯৯৪ সালের ৩১শে মার্চ, সমস্ত কেস ল্যাম্প করে যাবে তখন অসুবিধা হবে। অনেক জায়গায় অলরেডি কনস্ট্রাকশন হয়ে গেছে, সব কিছু হয়ে গেছে, এগুলির ক্ষেত্রে তো মুশকিল হবে ফেরত হবেনা। সেইজন্য এই পেন্ডিং কেসগুলি যাতে শেষ করা যায় তারজন্য সময় চাওয়া হয়েছে। আর অন্য যে কথাগুলি বললেন টাইমলি করা, সেগুলি মনিটারিং করে নেওয়া দরকার। বেশির ভাগ ক্ষেত্রে এগুলি নিষ্পত্তি করার জন্য

স্থানীয় অফিসারদের ডাকা হবে। অনেক জিনিস আমরা এনকোয়ারি করেছি। অনেক জায়গায় দেখেছি, টাকা প্লেস হয়নি, আবার অনেক জায়গায় টাকা প্লেস হয়েছে কিন্তু দ্রুত দেবার ব্যবস্থা করা হয়নি। এগুলি এনকোয়ারি করে ঠিক করে দিতে হবে। এসব ক্ষেত্রে আমাদের সজাগ থাকতে হবে। যে কোনও কাজ সমস্ত কাজের ক্ষেত্রে দেখেছি কনস্টান্ট মনিটারিং করে না করলে কিছুতেই হবে না। এটা প্রথম নয়, সেইজন্য বলা হচ্ছে। আপনি যেটা বললেন ওটা আলাদা। সেটা হচেছ, অ্যাডমিনিস্ট্রেটিভ এবং নানাদিক থেকে মনিটারিং করে কাজগুলি ঠিকঠাক তুলে দেবার ব্যবস্থা করা। কারণ অ্যাক্ট-২ এমন হয়েছে যেখানে ১০-১২ বছর সময়ে লেগেছে। সুতরাং অ্যাক্ট-২ ব্রহ্মাস্ত্র নয়। এটা না হলে মুশকিল হয়ে যাবে, সেইজন্য এটা আনা হয়েছে।

The motion of Shri Benoy Krishna Choudhury that the West Bengal (Requisition and Acquisition Bill, 1994, be taken into consideration was then put and agreed to.

### Clause 1

The question that Clause 1 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 2

**Mr. Deputy Speaker :** There is amendment to Clause 2 given by Shri Lakshmi Kanta Dey. The amendment is in order and I now request Shri Dey to move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clause 2 in the line 5 ''of the figures 1999'' the figure 1997 be substituted.

**Shri Benoy Krishna Chowdhury :** I accept the amendment.

The Motion of Shri Lakshmi Kanta Dey was then put and agreed to.

The question that Clause 2, as amendment, do stand part of the Bill was then put and agreed to.

[2-00 — 2-10 P.M.]

### Clause 3

The question that Clause 3 do stand part of the Bill was then put and agreed to.

### ENACTING FORMULA

**Mr. Deputy Speaker :** There is one amendment to Enacting Formula of Shri Lakshmi Kanta Dey. The amendment is in order. I now request Shri Dey to move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that Enacting

Formula in line 1 for the word 40, the word 'forty-three be substituted.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I accept the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey was then put and agreed to.

The qeustion that the Enacting Formula, as amend, do stand part of the Bill was then put and agreed to.

## Preamble

The question that the preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the West Bengal (Requisition and Acquisition) Bill, 1994 as settled in the Assembly, be passed.

The motion that the West Bengal (requisition and Acquisition) Bill, 1994 as settled in the Assembly, be passed was then put and agreed to.

**শ্রী নির্মল দাস ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, অন এ পয়েন্ট অফ ইনফর্মেশন—রানী রাসমনি ছাত্রীনিবাসে গত সতের মাস ধরে যে পৈশাচিক ঘটনা ঘটে চলেছে এবং যার পরিণতিতে গত ১৮ই ফেব্রুয়ারি প্রচন্ডভাবে প্রহৃত হয়ে মৌসুমী সাহা রায়ের মৃত্যু ঘটে গত ২১শে ফেব্রুয়ারি তারিখে। এটা একটা বীভৎস মৃত্যু। ঐ ছাত্রীনিবাসটি পশ্চিমবঙ্গ সরকারের আদিবাসী দপ্তরের পরিচালিত। ওখানে কোনও সুপারিনন্টেডেন্ট নেই। শুনেছি কিছু কিছু মেডিক্যাল এবং টেকনিক্যাল ইনস্টিটিউটের হোস্টেলে র‍্যাগিং হয়, নতুন ছাত্রদের উপর অত্যাচার হয়। আজকে ঐ ঘটনায় মৌসুমীর সঙ্গে সঙ্গে দিপালী মৃধাও প্রচন্ডভাবে আহত হয়ে পি জি হসপিটালে ডাঃ কুন্ডুর চিকিৎসাধীনে রয়েছে। কিন্তু খবর পেলাম, তাকে পাগলটাগল ইত্যাদি প্রতিপন্ন করবার জন্য নানাভাবে ষড়যন্ত্র করা হচ্ছে, মাথা খারাপ বলে চালাবার চেষ্টা করা হচ্ছে। মৌসুমীর বাবার নাম ফণিভূষণ সাহা রায় এবং মায়ের নাম মধুমিতা। ওর বাবা আমার বন্ধু। আমার মনে হয় রাজ্য সরকারে এক্ষেত্রে দায়িত্ব রয়েছে। পরিবারটি হতদরিদ্র। কাজেই রাজ্য সরকারের কাছে আবেদন জানাব, আজকের সমাজের কুফলের কারণে তাদের সম্ভাবনাপূর্ণ কন্যার মৃত্যু হল। এরজন্য তার বাবা-মাকে আর্থিক সাহায্য করা হোক। আজকে আমরা টাকাপয়সা তুলে মৌসুমীর বাবা-মাকে কাঞ্চনজঙ্ঘা এক্সপ্রেসে কুচবিহার ফেরত পাঠিয়েছি। ঐদিন ঐ হোস্টেলে আরও অনেক ছাত্রী আহত হয়েছে। তাদের মধ্যে মনীষা মন্ডল, পান্না বৈদ্য, রেখা মিস্ত্রী, মিঠু সরকার, মহুয়া বিশ্বাস, রিতা মন্ডল, পূর্ণিমা হালদার, অনামিকা নস্কর—এরাও রয়েছে। আমাদের বিধায়ক সালিব টোপ্পো, আজকে তিনি ও আতঙ্কিত, কারণ তার কন্যাও ঐ হোস্টেলে রয়েছে। আজকে সকল ছাত্রীর পিতাই আতঙ্কিত। আজকে দিপালী মৃধার চিকিৎসা পি জি হাসপাতালে যাতে সঠিকভাবে হয় সেটাও দেখা দরকার। এটাও দেখা

দরকার যে পি জি হসপিটাল সঠিক কাজ করছেন কিনা, চিকিৎসা ব্যবস্থা করছেন কিনা তার প্রটেকশনের ব্যবস্থা করা দরকার। এই ব্যাপারে আসামী যারা তারা হচ্ছে, শ্রাবণী ঘোড়ই, অঞ্জলী সিকদার, আরতী বারুই, চৈতালী বারুই, দীপালী সরকার, মিঠু মন্ডল, অনিতা মন্ডল, জয়া দাস, কাকলী বিশ্বাস এবং কৃষ্ণা বিশ্বাস। এদের মধ্যে ৫ জনকে অ্যারেস্ট করা হয়েছে। এদের অবিলম্বে দৃষ্টান্তমূলক শাস্তির ব্যবস্থা করা হোক এবং অসহায় পরিবারকে রাজ্য সরকার সহায়তা করুন, এটা হচ্ছে আমার আবেদন।

## The West Bengal Municipal Corporation Laws (Amendment) Bill, 1994

**Shri Ashoke Bhattacharya :** Sir, I beg to introduce the West Bengal Municipal Corporation Laws (Amendment) Bill, 1994.

(Secretary then read the Title of the Bill)

**Mr. Deputy Speaker :** I have received a notice of Statutory Resolution for Shri Saugata Roy under Article 213(2)(a) of the Constitution of India disapproving the West Bengal Municipal Corporation Laws (Amendment) Ordinance, 1994, and I call Shri Saugata Roy to move his resolution.

(At this stage, Shri Saugata Roy was not found present in the House.)

As Shri Saugata Roy is not present and has not moved his motion, the motion is rejected.

**Shri Ashoke Bhattacharya :** Sir, I beg to move that the West Bengal Municipal Corporation Laws (Amendment) Bill, 1994, be taken into consideration.

[2-10 — 2-23 P.M.]

**শ্রী নির্মল দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, The West Bengal Municipal Corporation Laws (Amendment) Bill 1994, যেটা মাননীয় মন্ত্রী মহাশয় এখানে উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন জানাচ্ছি। আমরা জানি যে পশ্চিমবঙ্গ সরকার প্রকৃত পক্ষে পৌর এলাকায় নাগরিক জীবনের সুস্থিতি, নাগরিক জীবনের স্বাচ্ছন্দ বিধানের জন্য নানা রকমু উন্নয়নমূলক পরিকল্পনা গ্রহণ করেছেন। আমরা এটাও জানি যে আজকে স্বায়ত্তশাসন মূলক যে সমস্ত অর্গানাইজেশন আছে, যে সমস্ত প্রতিষ্টান আছে পঞ্চায়েত এলাকায়, যেমন পঞ্চায়েত, অঞ্চল সমিতি, জেলাপরিষদ, তেমনি মিউনিসিপ্যালিটি, কর্পোরেশন শহর এবং নগর এলাকায় নাগরিকদের স্বাচ্ছন্দ বিধানের জন্য নানা রকম কর্মকান্ড আমাদের রাজ্যে নেওয়া হয়েছে। এই জিনিস আমরা অতীতে দেখিনি। তখন বহু জায়গায় নির্বাচনও করা হত না। আজকে ধীরে ধীরে একটা স্বাচ্ছন্দের জায়গায় এসে দাঁড়িয়েছে। যারা প্রকৃত পক্ষে সাধারণ মানুষের আশা অকাঙ্খাকে রূপ দিতে পারবেন, এই রকম সমস্ত ব্যক্তিরা নির্বাচিত

হয়ে এসেছেন। এটা খুবই আনন্দের কথা যে দীর্ঘদিন আগে যে সমস্ত আইন এখানে পাস হয়েছে, বিল পাস হয়েছে, যেগুলি কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করা হয়েছে রাষ্ট্রপতির অনুমোদনের জন্য সেগুলি দেরি হলেও আমাদের এখানকার গৃহীত সিদ্ধান্ত অনুমোদন করা হয়েছে। সেই আইন বিলের আকারে এসেছে, সেটা যাতে মিউনিসিপ্যালিটিতে, পৌর এলাকায় কার্যকর করা যায় সেই ব্যবস্থা করা হয়েছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই উপলক্ষ্যে আমি যে কথা বলতে চাই তা হল সম্প্রতি আমরা লক্ষ্য করছি রাজ্য সরকার মেগাসিটি পরিকল্পনা গ্রহণ করেছেন। মেগাসিটির যে পরিকল্পনা নিয়েছে সেই পরিকল্পনা অনুযায়ী কলকাতা এবং সংলগ্ন এলাকা উন্নয়ন পরিকল্পনার মধ্যে আসছে। সাথে সাথে আমি এই কথা বলব শিলিগুড়ি মিউনিসিপ্যাল কর্পোরেশন, আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশন, চন্দননগর মিউনিসিপ্যাল কর্পোরেশন এবং বিলে আরও যে কর্পোরেশনের কথা বলা হয়েছে তারা যেন মেগাসিটির সুফল পেতে পারে। আমি আরও এই সরকারের কাছে নিবেদন করব মেগাসিটি প্রকল্পের সঙ্গে যুক্ত নয় এমন যে মিউনিসিপ্যালটি গুলি রয়েছে সেই সম্পর্কে যথেষ্ট দৃষ্টি দেওয়া দরকার। পশ্চিমবাংলার নাগরিক যেন এই রকম চিন্তা ভাবনা না নেন যে কলকাতা কেন্দ্রীক উন্নয়ন হচ্ছে, এটা নিয়ে যেন মতভেদ সৃষ্টি না হয়। যেভাবে প্রচার চলছে তাতে দেখতে পাচ্ছি বলা হচ্ছে এখানেই সমস্ত রকম ইনভেস্টমেন্ট হচ্ছে। পশ্চিমবাংলায় বিশেষ করে গঙ্গা, পদ্মা, ভাগীরথী, তিস্তা, তোর্সা, কালজানি এবং আত্রেয়ী নদীর ধারগুলিতে শহর গড়ে উঠেছে। পশ্চিমদিনাজপুর এবং মালদা জেলায় মিউনিসিপ্যালিটিগুলিতে নানা রকম সমস্যা রয়েছে, ড্রেনেজের সমস্যা রয়েছে, এমব্যাঙ্কমেন্ট-এর সমস্যা রয়েছে। পশ্চিমবাংলার বেশির ভাগ মিউনিসিপ্যালিটি দেখছি কোনও না কোনও নদীর ধারে অবস্থিত। সেখানে প্রকৃত পক্ষে ড্রেনেজ ব্যবস্থাটা কিন্তু এখনও পর্যন্ত যাকে বলা যায় পৌরসভার নাগরিকদের যে আশা আকাঙ্খা সেই পর্যায়ে যায় নি। এই বিল উত্থাপিত হয়েছে, নিশ্চয়ই পাস হবে। এই বিলের উদ্দেশ্য হল, উন্নয়নমূলক কাজ সঠিকভাবে করার ক্ষেত্রে আইনের যে সীমাবদ্ধতা আছে সেটা যাতে দূর করা যায়, যাতে নিশ্চিতভাবে কাজ করা যায়। মেগাসিটির যে পরিকল্পনা সেটা সঠিক পরিকল্পনা। এটা আনন্দের কথা যে কেন্দ্রীয় সরকারও এই ব্যাপারে শেয়ার করবেন। আমি আশা করব রাজ্য সরকার মেগাসিটি পরিকল্পনা কলকাতার মধ্যে কেন্দ্রীভূত না করেন, মেগাসিটি পরিকল্পনার সুফল যাতে পশ্চিমবাংলায় যত মিউনিসিপ্যালিটি আছে যত পৌর এলাকা আছে তারা পায় সেই দিকে যেন দৃষ্টি দেন। অনেক পৌর এলাকা আছে যেগুলি পঞ্চায়েত এলাকার চেয়েও অনগ্রসর। আলিপুরদুয়ার বন্যায় বিপর্যস্ত। এখানে রাষ্ট্রমন্ত্রী আছেন, তিনি বলেছিলেন সেখানে কিছু ব্যবস্থা নেবেন। কিন্তু প্রকৃতপক্ষে কিছু হয় নি। আলিপুদুয়ারের নিকটবর্তী সমস্ত এলাকা বিপন্ন। এখানকার ড্রেনেজ ব্যবস্থা, আলোর ব্যবস্থা অত্যন্ত খারাপ হয়ে গিয়েছে, রাস্তাঘাটের অবস্থা অত্যন্ত খারাপ হয়ে গিয়েছে। এখানকার নাগরিকদের অস্তিত্ব বিপন্ন। আমি আশা করব মেগাসিটি পরিকল্পনা রূপায়ণের সময় গোটা রাজ্যের মিউনিসিপ্যালিটির কথা যেন চিন্তা করা হয়। কলকাতা বাদ দিয়ে পশ্চিমবাংলায় অন্যান্য যে মিউনিসিপ্যালিটি আছে সেখানে লক্ষ লক্ষ মানুষ বাস করে, তাদের ব্যাপারে চিন্তা করা দরকার। আমরা আনন্দিত যে শিলিগুড়িতে জলের ব্যবস্থা হচ্ছে, এখানকার জলের ব্যবস্থা করার জন্য ৩০ কোটি টাকার প্রকল্প হাতে নেওয়া হয়েছে। আলিপুরদুয়ারে জলের

ব্যবস্থা করা হচ্ছে না। আমি আশা করব সেখানে জলের ব্যবস্থা করা হবে। আমি আশা করি এই বিল সর্বসম্মতিক্রমে পাস হলে সমস্ত পৌরসভা এলাকার নাগরিকদের স্বাচ্ছন্দ নিশ্চিত করার ব্যবস্থা হবে। এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল মুখার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী যে অ্যামেন্ডমেন্ট বিল প্রস্তাব আকারে রেখেছেন, আমি তাকে সমর্থন জানাচ্ছি এবং এই যে অ্যামেন্ডমেন্ট, এই অ্যামেন্ডমেন্ট মাননীয় মন্ত্রীর নয়। মাননীয় রাষ্ট্রপতির অনুমোদনের জন্য পাঠানো হয়েছিল, সেখানে থেকে এটি সাজেসটেড হয়ে এসেছে এবং তারই ভিত্তিতে এই অ্যামেন্ডমেন্ট উত্থাপিত হয়েছে। এটি অনেক আগে হলে ভাল হত। অনেক দেরিতে হলেও এসেছে, এটি ভাল কথা। এই বিলকে আমি সমর্থন করছি।

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে বিল উত্থাপন করেছেন, আমি প্রথমে তাকে সমর্থন করছি এবং সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার নানা নতুন নতুন আইন প্রণয়ন করে পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চল এবং শহরাঞ্চলের মানুষের নানা উন্নয়ন সাধন করছেন। ঠিক তেমনি ভাবে পৌর অঞ্চল এবং নতুন নতুন পৌরসভা সৃষ্টি করে, কিছু পৌরসভাকে কর্পোরেশনে রূপান্তরিত করে, এবং একই সাথে মেগাসিটি পরিকল্পনার মধ্যে দিয়ে নাগরিক জীবনের নানা উন্নয়ন এবং নানা সমস্যা সমাধানের চেষ্টা করা হচ্ছে। সাধারণ ভাবে আমি এই বিলের মধ্যে দিয়ে আশা করব, সরকারের যে সমস্ত কর্মসূচি আছে সেই সমস্ত কর্মসূচিগুলো সঠিকভাবে রূপায়িত হবে এবং সেগুলো রূপায়ণের পথে যে বাধা মানুষের কাছে সামগ্রিকভাবে—পৌরসভা সামগ্রিক উন্নয়নের ক্ষেত্রে এটা সাহায্য করবে। সঠিকভাবে এগুলো যাতে প্রতিফলিত হয়, এটাকে সঠিকভাবে যেমন দেখা হয়। আমরা জানি যে নানা কিছু আইন থাকলেও তা সঠিক ভাবে প্রয়োগ হয়না আমরা তা চাই না এবং তারজন্য অনেক উন্নয়নমূলক কাজ হতে পারে না। উন্নয়নের কাজে যাতে সুবিধা হয় তারজন্যই এই বিল আনা হয়েছে। আমি সেই কারণে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে পৌর নিগম আইন (সংশোধন) বিল যা এখানে উত্থাপন করা হয়েছে, মাননীয় সদস্যরা তাকে সমর্থন করেছেন। আমি সেজন্য তাদের ধন্যবাদ জানাই। এই সংশোধনী সম্পর্কে মাননীয় সদস্য শ্রী নির্মল মুখার্জি উল্লেখ করেছেন যে এর বেশির ভাগটা কেন্দ্রীয় সরকারের নির্দেশে করতে হয়েছে। ১৯৯০ সালের ১২ই মে 'শিলিগুড়ি, আসানসোল এবং চন্দননগর পৌর কর্পোরেশন বিল' এখানে পাস হয়েছিল। ১৯৯১ সালে রাষ্ট্রপতির কাছে তার সম্মতির জন্য এটিকে পাঠানো হয়েছিল। কিন্তু দীর্ঘ দুতিন বছর রাষ্ট্রপতির অনুমোদনের অপেক্ষায় থাকার পর ১৯৯৩ সালের জুলাই মাসে তার সম্মতি আমরা পেয়েছি কিছু শর্ত সাপেক্ষে, কিছু সংশোধন সাপেক্ষে। সেই সমস্ত সংশোধনীগুলো আমরা এখানে এই বিলে উত্থাপন করেছি। আসানসোল এবং চন্দননগর, তাদের যে শহর এবং শহরের আরও কিছু অতিরিক্ত এলাকাকে সংযুক্ত করবার প্রস্তাব এই বিলের মধ্যে আমরা রেখেছি। এই বিলে যে বিষয়গুলো রাখা হয়েছে

তার ভিতরে মূল বিষয় হচ্ছে কর্পোরেশনের তিনটি আইন ভারতীয় সংবিধানে আছে। ভারতীয় সংবিধানে কিছু বিষয় আছে, কিছু কন্‌কারেন্ট লিস্ট আছে, যৌথ তালিকাভুক্ত আছে। যৌথ তালিকাভুক্ত যেগুলো আছে, সেখানে বিশেষ করে কেন্দ্রীয় সরকারের এই যে আইনগুলো আছে, কেন্দ্রীয় সরকারের আইনগুলোর সাথে সঙ্গতি রেখে চলছে কিনা, এটি ভারত সরকরের দেখবার বিষয় ছিল। এটি দেখে তারা জানিয়েছেন। ড্রাগস অ্যান্ড কসমেটিক্স অ্যাক্ট ১৯৪০, প্রিভেনশন অব ফুড অ্যাডালটারেশন রুলস ১৯৫৫ এবং ফ্যাক্টরিস অ্যাক্ট, ১৯৪৮ এই তিনটি আইনের সাথে কিছু সঙ্গতি আনা হয়েছে। সেই নির্দেশ তারা আমাদের জানিয়েছেন। আমরা সেইমতো সংশোধন করে নিয়েছি।

পরিবেশ দপ্তর এবং স্বরাষ্ট্র মন্ত্রক থেকে একই রকমভাবে আমাদের কিছু জানিয়েছেন এবং পরিবেশ দপ্তর থেকে স্যুয়ার চার্জ যাতে বসানো হয় তার কথা বলেছেন, যাতে এটা আরও আত্মনির্ভরশীল হতে পারে সেই কথা বলেছেন এবং সেইভাবে আমরা এখানে সংস্থান রেখেছি। স্বরাষ্ট্রমন্ত্রক থেকে বলা হয়েছিল যে এই আইনের মধ্যে কোনও কারাবাসের উল্লেখ ছিলনা। সেইকারণে তাদের নির্দেশমতো আমরা ৩ মাসের কারাবাসের উল্লেখ এখানে রেখেছি। যে বিলটি পাস হল সেটি কিন্তু ৩টি কর্পোরেশনকস কেন্দ্র করে, সেখানে আইনের মধ্যে লিপিবদ্ধ যা ছিল তাতে কিন্তু কলকাতা কর্পোরেশন আইনের সঙ্গে সঙ্গতি রেখেই এটা করেছিলাম। কলকাতা কর্পোরেশনের ক্ষেত্রে রাষ্ট্রপতির সম্মতি পেয়েছিলাম, কলকাতা কর্পোরেশনের ক্ষেত্রে রাষ্ট্রপতির সম্মতি দিলে এইক্ষেত্রেও স্বাভাবিকভাবে সম্মত্তি পাওয়া যাবে আশা করেছিলাম কিন্তু দুঃখের বিষয় এক্ষেত্রে সম্মতি মেলেনি। এরজন্য আমাদের ৩ বছর অপেক্ষা করতে হল। এই কর্পোরেশনকে বাস্তাবায়িত, কার্যকর করতে ৩ বছর আমাদের অপেক্ষা করতে হল। এরফলে ওই এলাকার নাগরিকদের বিশেষ ক্ষতি হয়েছে। অন্যান্য যে বিষয় এই বিলের মধ্যে এসেছে সেই সংক্রান্ত আমি কিছু বলতে চাইছি না। শুধুমাত্র কলকাতা কেন্দ্রিক উন্নয়ন নয়, কলকাতার বাইরে পৌরসভাগুলির ক্ষেত্রেও উন্নয়ন কাজ করছে এবং তারজন্য অতিরিক্ত অর্থও আমরা প্রদান করছি। আলিপুর দুয়ারে যে বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছে তারজন্য আমরা ইতিমধ্যেই সব মিলিয়ে ৭৫ লক্ষ টাকা দিয়েছি। আমরা সীমাবদ্ধতার মধ্যেও টাকা দিয়েছি। কলকাতার বাইরে আই ডি এস এম টি প্রকল্পের আওতায় ৩৬টি পৌরসভার জন্য আমরা ৩৬ কোটি টাকা দিয়েছি। ইতিমধ্যেই আমরা তারজন্য ২৩ কোটি টাকা দিয়ে দিয়েছি এবং ওই টাকা শেষও হয়ে গেছে। শুধুমাত্র কলকাতা কেন্দ্রীক নয়, অন্যান্য পৌরসভাগুলোকেও সমানভাবে গুরুত্ব দেওয়া হয়েছে। বড় শহরগুলোর বাঁচার কথা মনে রাখার সাথে সাথে ছোট শহরগুলো উন্নতির দিকেও আমরা নজর দিয়েছি। তাদেরও যে বাঁচার একান্ত প্রয়োজন সেকথা আমরা উপলব্ধি করেই তার উন্নতির দিকে লক্ষ্য রেখেছি। এই কথা বলে এখানে যে সংশোধনী বিলটি এনেছি তাতে সবাই সম্মতি দিয়েছেন তারজন্য সবাইকে ধন্যবাদ জানিয়ে এবং আশা করি সবাই এই সংশোধনী প্রস্তাব গ্রহণ করবেন এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Ashoke Bhattacharya that the West Bengal Municipal Corporation Laws (Amendment) Bill, be taken into consideration—was then put and agreed to.

### Clauses 1 to 5 and Preamble

The question that Clauses 1 to 5 and Preamble do stand part of the Bill were then put and agreed to.

**Shri Ashoke Bhattacharya :** Sir, I beg to move the West Bengal Municipal Corporation Law (Amendmen) Bill, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 2.23 p.m. till 11.00 a.m. on Thursday the 24th February 1994 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 24th February 1994 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 7 Ministers of State and 90 Members.

[11-00 — 11-10 A.M.]

### Starred Questions
### (to which oral answers were given)

#### জেলাপরিষদ সভাধিপতির পদমর্যাদা

*১৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮) শ্রী তপন হোড় ঃ পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের জেলাপরিষদগুলির সভাধিপতিদের মন্ত্রীর পদমর্যাদা প্রদান করার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, এ ব্যাপারে রাজ্য সরকারের বৎসরে আনুমানিক ব্যয়ের পরিমাণ কত?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ**

(ক) হ্যাঁ, জেলা পরিষদগুলির সভাধিপতিগণকে রাষ্ট্রমন্ত্রীর পদমর্যাদা প্রদান করার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে।

(খ) যেহেতু সভাধিপতিগণ পদমর্যাদাবলে রাষ্ট্রমন্ত্রী হওয়ার দরুন কি কি অতিরিক্ত সুযোগ-সুবিধা পাবেন, সে ব্যাপারে কোনও চূড়ান্ত সিদ্ধান্ত এখনও গ্রহণ করা হয়নি, তাই এই কারণে বাৎসরিক আনুমানিক ব্যয়ের পরিমাণ কত হবে তা এখনই বলা সম্ভব নয়।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে জেলা পরিষদের সভাধিপতিদের মন্ত্রীর পদমর্যাদা দেবার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে, এটা কবে থেকে সরকারি করা হবে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মন্ত্রী পদমর্যাদা কার্যকর হয়ে গেছে, আদেশনামাও বেরিয়ে গেছে। তবে আর্থিক সুযোগ-সুবিধা ইত্যাদি কি হবে, না হবে সেটা এখনও চূড়ান্ত হয়নি। আগে যেটা তারা ষান্মাসিক পেতেন, তার জায়গায় এখন রেমুনারেশন করা হয়েছে। এটা গত বছরের

আগস্ট মাস থেকে কার্যকর করা হয়েছে। রেমুনারেশন ১,৫০০ টাকা, টি এ, ডি এ, ৩০০ টাকা, বাড়িভাড়া ভাতা ইত্যাদি তারা সব পাবেন।

**শ্রী তপন হোড় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, তারা কি পাইলট কারের সুযোগ সুবিধাও পাবেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** পাইলট কারের সুযোগ-সুবিধা পাওয়ার ব্যাপারটা কোনও আদেশনামার অন্তর্ভুক্ত নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন যে জেলা পরিষদের সভাধিপতিদের আপনি মন্ত্রী পদমর্যাদা দিয়েছেন। আগে এদের মন্ত্রী পদমর্যদা না দেওয়ার ফলে কি অসুবিধা হচ্ছিল জেলা পরিষদের কাজকর্ম করার ক্ষেত্রে, উন্নয়নের ক্ষেত্রে এবং সাধারণ গ্রামীণ মানুষের স্বার্থে এবং সেই অসুবিধাগুলি কী? আবার মন্ত্রীর পদমর্যাদা পাওয়ার ফলে তাদের কী সুবিধা হবে, কী উন্নতি হবে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** এটা মূলত প্রশাসনিক বিকেন্দ্রীকরণের দৃষ্টিভঙ্গিতে করা হয়েছে। জেলা পরিষদ স্তরে যে ক্ষমতা আমরা কেন্দ্রীভূত করেছি এবং সেখানে জেলা পরিষদের অফিসার ইত্যাদি রয়েছে, সেখানে প্রশাসনিক উন্নয়নটাকে সুচিন্তিত করার জন্য আমরা এটা করেছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বললেন যে প্রশাসনিক বিকেন্দ্রীকরণের জন্য সভাধিপতিদের মন্ত্রী পদমর্যাদা দেওয়া হয়েছে। শুধু কি সভাধিপতিদের মন্ত্রী করলেই ক্ষমতার বিকেন্দ্রীকরণ হবে, না এর জন্য কোনও নির্দিষ্ট আইন প্রণয়ন করা হবে। যে আইনের মাধ্যমে জেলা প্রশাসন বিকেন্দ্রীকরণ হবে।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** হ্যাঁ, এটা ঠিক যে খালি মন্ত্রীর পদমর্যদা দিলেই ক্ষমতার বিকেন্দ্রীকরণ হয় না। কিন্তু আইন ইত্যাদির প্রশ্ন যেটা, পঞ্চায়েত আইন যা সংশোধন গত বছর করা হয়েছে, সেখানে আমরা বিকেন্দ্রীকরণের লক্ষ্যে কতকগুলো সুনির্দিষ্ট ধারা সংযোজিত করেছি, গণতান্ত্রিক পদ্ধতিতে যাতে কাজ হয়। বিভিন্ন দপ্তরের উন্নয়নমূলক কাজ যাতে পঞ্চায়েতের মাধ্যমে হয়, ইত্যাদি ব্যাপারে কিছু সংশোধন করেছি। আমরা ভবিষ্যতে আরও করব।

**শ্রী শীশ মহম্মদ :** মন্ত্রী মহাশয় বললেন যে জেলার সভাধিপতিকে রাষ্ট্রমন্ত্রীর পদ মর্যাদা দেওয়া হয়েছে। সহসভাপতির ক্ষেত্রেও কি এটা প্রযোজ্য?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** না, সাধারণ ভাবে নয়। তবে সভাধিপতি অনুপস্থিত থাকলে সহ সভাধিপতি যখন সভাধিপতির কার্য পরিচালনা করবেন, তখন তার ক্ষেত্রে প্রযোজ্য হবে।

**শ্রী রবীন মন্ডল :** মন্ত্রী মহাশয়, পঞ্চায়েত দপ্তর আপনার। জেলা পরিষদ এবং জেলা পরিষদের সম্পত্তি রক্ষার দায়িত্ব আপনার। উত্তর ২৪ পরগনায় গত পরশুদিন শ্রীমতী মমতা বিলাসিনী জেলা পরিষদ ভবনে যেভাবে ভাঙচুর করেছে, জেলা পরিষদ ভবন থেকে যেভাবে প্রয়োজনীয় ফাইল চুরি করেছে, সভাধিপতির গাড়ি ভাঙচুর করেছে, আপনার দপ্তরের পক্ষ

থেকে এই সম্পর্কে কোনও প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করা হবে কি? শুধু তাই নয় যেসব জিনিস চুরি করে নিয়ে গেছে, সেই সম্পর্কে আপনার দপ্তরের ভাবনা কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** যখন ঘটনা ঘটেছে তারপরই আমি সভাধিপতিকে টেলিফোন করে সব জেনেছি। প্রশাসনিক যা সাধারণ ব্যবস্থা আছে, জেলা প্রশাসন যা করার করছে, কেস, কাছারি ইত্যাদি সেটা যা হচ্ছে না হচ্ছে, সেটা আমাদের দপ্তরের সঙ্গে যুক্ত নয়। তবে রিপোর্ট ইত্যাদি পেলে যা করার করব।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বামফ্রন্ট সরকার আসার পর পঞ্চায়েতের উপর গুরুত্ব বাড়ানো হয়েছে এবং জেলা পরিষদের সভাধিপতিকে রাষ্ট্রমন্ত্রীর মার্যদা দেওয়া হয়েছে। ভবিষ্যতে তাঁরা আরও অধিক ক্ষমতা দেবার কথা ভাবছেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি তো বললাম, আমরা ক্ষমতা বিকেন্দ্রীকরণের লক্ষ্যে প্রশাসনিক দৃষ্টিভঙ্গি থেকে পদমর্যাদা বিচার করেছি। কাজেই এটা খুব স্বাভাবিক, আমরা ক্ষমতার বিকেন্দ্রীকরণ করব এই লক্ষ্যে এগোচ্ছি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কিছুক্ষণ আগে বললেন জেলা প্রশাসনকে কন্ট্রোল করার জন্য সভাধিপতিকে রাষ্ট্রমন্ত্রীর পদ মর্যাদা দিয়েছেন। এর পরে জেলা পরিষদের কাজকর্মের ডি এম-এর সঙ্গে কোনও রকম বিরোধ দেখা যাবে না তো—

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** সাধারণ প্রশাসন ডি এম, দেখবেন যেমন পুলিশ ইত্যাদি, আইন শৃঙ্খলা, আর উন্নয়নের বিষয়গুলো সভাধিপতি দেখবেন। সাধারণ প্রশাসনের যে সমস্ত কাজ যেমন পুলিশ প্রশাসন ইত্যাদি সেইগুলো জেলা পরিষদের এক্তিয়ারভুক্ত নয়। কাজেই এই রকম কোনও বিরোধ এর কোনও সম্ভাবনার প্রশ্ন ওঠে না।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানেন, আমাদের জেলাতে জেলা পরিষদ নেই, একদিকে মহকুমা পরিষদ আর এক দিকে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ আছে। সেখানে জেলা পরিষদ না থাকার জন্য জেলা পরিষদের ফাংশন কোন সংস্থা করবে, পঞ্চায়েতের সঙ্গে ফাংশনিং কিভাবে হবে সেটা জানাবেন কি?

[11-10 — 11-20 A.M.]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** যেহেতু দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল রয়েছে এবং সেটা আমাদের এখানে পাস হওয়া বিশেষ আইন-বলে তৈরি হয়েছে সেহেতু ওখানে আর জেলাপরিষদের প্রয়োজন নেই। জেলা পরিষদকে আমরা যে ক্ষমতা দিয়েছি দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলকে তার চেয়ে বেশি ক্ষমতা দিয়েছি এবং আইন-বলে ঐ ক্ষমতা হস্তান্তর করা হয়েছে। কাজেই ওখানে জেলা পরিষদের ভূমিকা দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলই পালন করবে। এবং নিচের স্তরে গ্রাম পঞ্চায়েত ও পঞ্চায়েত সমিতিগুলির বিভিন্ন জেলা পরিষদের সঙ্গে যে সম্পর্ক সেই সম্পর্ক ওখানে দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের সঙ্গে হবে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বর্তমানে আমাদের রাজ্যে পঞ্চায়েত পরিচালনার

ক্ষেত্রে বিধায়কদের ভূমিকা অত্যন্ত নগণ্য হয়ে গেছে। কেবলমাত্র স্থায়ী কমিটিগুলির যখন কালেভদ্রে মিটিং হয় তখনই শুধু সেখানে এম এল এ-রা নিমন্ত্রিত হন। পঞ্চায়েত পরিচালনার ক্ষেত্রে বিধায়করা যাতে সরাসরি গুরুত্ব পান, তাদের বক্তব্য গুরুত্ব দিয়ে দেখা হয় তার জন্য কোনও প্রশাসনিক ব্যবস্থা বা কোনও নির্দেশ আপনার পঞ্চায়েত দপ্তরের পক্ষ থেকে দেবার ব্যবস্থা করবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** মাননীয় সদস্য জানেন যে, আমরা এখানে গত ১৬/১৭ বছর ধরে খালি বিধায়কদেরই নয় সাংসদদের নিয়েও ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থায় একটা সমন্বয় গড়ে তুলেছিলাম। দুর্ভাগ্যবশত আমরা যে দিকে এগতে চেয়েছি কেন্দ্রীয় সরকার তার ঠিক উল্টো দিকে এগোতে চেয়েছেন। তারা সংবিধান সংশোধন করে আমরা বিধায়কদের এক্ষেত্রে যে মর্যাদা দিয়েছিলাম তা থেকে তাদের বঞ্চিত করেছেন। অন্যান্য যোগসুত্রের কথা ছেড়ে দিন, জেলা পরিষদের সভাধিপতি নির্বাচনের ভোটাধিকারটুকুও কেড়ে নেওয়া হচ্ছে। ডি আর সি সি ইত্যাদির মাননীয় বিধায়ক সদস্য ছিলেন, কিন্তু সংশোধিত সংবিধানে তা থাকার কোনও ব্যবস্থা নেই। ওরা আজকে এখানে উপস্থিত নেই, ওরা উপস্থিত থাকলে আমি এটা ওদের জিজ্ঞাসা করতাম যে, এ সম্পর্কে ওদের কী বক্তব্য?

## বেলডাঙ্গা চিনিকল

*১৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯২) **শ্রী দেবপ্রসাদ সরকার :** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা চিনিকলটি রাজ্য সরকার কর্তৃক একটি বেসরকারি সংস্থাকে বিক্রি করে দেওয়া হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, (১) কোন সংস্থাকে এবং (২) কত টাকার বিনিময়ে?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি :**

(ক) বেলডাঙ্গা চিনিকল-এর সম্পত্তির একটি অংশ বিক্রয় কর হয়েছে।

(খ) (১) মেসারস্ দি চাঁপদানি ইন্ডাস্ট্রি লিমিটেড, (২) ৬৫,০৫,১১০ (পয়ষট্টি লক্ষ পাঁচ হাজার একশত দশ) টাকার বিনিময়ে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় স্পিকার মহাশয়, আপনি দেখুন রিপ্লাইগুলো মন্ত্রী মহাশয়রা অনেকাংশেই ভেগ রেখে দিচ্ছেন। যে প্রশ্নের যতটা উত্তর হওয়া উচিত ততটা যাতে হয় তা একটু আপনি দেখবেন। এখানে মন্ত্রী বেলডাঙ্গা চিনিকল বিক্রির কথা বলেছেন এবং বলেছেন চিনিকলটি আংশিক বিক্রি হয়েছে। আমি স্পেসিফিকভাবে মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, কি কি বিক্রি হয়েছে এবং কি শর্তে বিক্রি হয়েছে? আমার আরও জিজ্ঞাসা—এই চিনিকলটি যৌথ উদ্যোগে চালাবার চেষ্টা না করে একটা চটকলের মালিককে বিক্রি করে দিলেন কেন? আমি নির্দিষ্ট উত্তর চাইছি, কোনও ভেগ উত্তর চাইছি না।

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি ঃ** আমার মনে হয় না কোনও ভেগ উত্তর দেওয়া হয়েছে। আপনি যরকম প্রশ্ন করেছেন ঠিক সেইরকম যথাযথ উত্তর দেবার চেষ্টা করেছি। এখন আপনি ভঙে জানতে চাইছেন, সেটা আমি আপনাকে বলে দিচ্ছি। এই বেলডাঙা চিনিকলের মোট সম্পত্তি হচ্ছে ১৬.৭ একর জমি। মোট ৪৩ লক্ষ ৪ হাজার ৫৮৭ টাকায় বার্ষিক ১৮ টাকার লিজের ভিত্তিতে ৯৯ বছরের লিজ দেওয়া হয়েছে। আর উক্ত জমিতে অবস্থিত স্ট্রাকচার ও যন্ত্রপাতিগুলি মোট ২২ লক্ষ ৫২৩ টাকার ভিত্তিতে বিক্রি করা হয়েছে। আপনি আর একটা কথা বলেছেন—এটাকে যৌথ উদ্যোগে চালিয়ে ফুটবল এই জাতীয় কারখানা করা হল কেন? এ বিষয়ে রাজ্য সরকার সমস্ত ধরনের সমীক্ষা করে এবং বিশেষজ্ঞদের মতামত নিয়ে চিনিকল হিসাবে চলতে পারে না এই সিদ্ধান্তে আসার পরে এটাকে পাট জাতীয় দ্রব্য তৈরি করার জন্য অনুমতি দিয়েছে এবং এইভাবে বিক্রি করেছে। এটা নিশ্চয়ই সম্পত্তির একটা অংশ, পুরোটা নয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন বিশেষজ্ঞ কমিটির রিপোর্টের ভিত্তিতে এই সিদ্ধান্ত নেওয়া হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, কোন বিশেষজ্ঞ কমিটি বা কোনও বিশেষজ্ঞের পরামর্শ নিয়েছেন সেটা জানাবেন কি? আমার বিষয় যেটা সেটা হচ্ছে সর্বত্র অভিযোগ উঠেছে। আপনি ডিটেলস রিপোর্ট দিলেন। আমি জমির কথা ছেড়ে দিলাম, শুধু ওখানে যে যন্ত্রপাতি আছে সেটা যদি স্ক্রাপ ভ্যালুতে বিক্রি করে দেওয়া হয় তার দাম দেড় কোটি, ২ কোটি টাকার মতোন। এই চিনিকলটি বসাবার জন্য সরকারের এ পর্যন্ত খরচ হয়েছে দেড় কোটি টাকার মতোন প্রায় সব রকমের খরচা ধরে—কর্মচারিদের মাহিনা এবং মেইনটেনান্স নিয়ে। লন্ডনের জন স্টুয়ার্ড—ডাংকান স্টুয়ার্ড যে কোম্পানি আছে তার চিমনি একেবারে নতুন বসানো হয়েছে। ফলে যন্ত্রপাতির স্ক্রাপ ভ্যালুর দাম যেখানে দেড় কোটি টাকার সেখানে আপনি ডিটেলস বললেন ২২ লক্ষ টাকায় স্ট্রাকচার এবং অন্যান্য যন্ত্রপাতি বিক্রি করে দিয়েছেন। এটা কিসের ভিত্তিতে ঠিক করলেন? প্রপারলি বাজার দর কত—এইসব জিনিসগুলি অ্যাসেস করেছেন কিনা? জলের দরে সরকারি সম্পত্তি বিক্রি হয়ে গেল কিনা? অ্যাকচুয়ালি পাবলিক মানির ক্ষতি হচ্ছে কিনা সে সম্বন্ধে অ্যাসেস করেছেন কি—এই অভিযোগ উঠেছে?

[11-20 — 11-30 A.M.]

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি ঃ** অভিযোগ উঠতে পারে। তবে এটা ঠিকমতো মূল্যায়ন করে বিক্রি করা হয়েছে। অনেক অভিযোগ সংবাদপত্রে বেরিয়েছে সেগুলি আজগুবি, অসত্য। এ বিষয়ে যে সংবাদ বেরিয়েছে সেটা সম্পূর্ণ অসত্য, চিনিকল হিসাবে চালাতে গেলে ন্যাশনাল সুগার ইনস্টিটিউটের যে রিপোর্ট দেখলাম তাতে ওরা বলছে আড়াই হাজার ক্রাসিং টন এই ক্যাপাসিটি নিয়ে সুগার মিল যদি না হয় তাহলে কখন লাভজনক হতে পারে না। আর একটা বলেছেন স্ট্রাকচারের দাম ইত্যাদির ব্যাপারে। এটা আমরা কিনেছিলাম ৪৮ লক্ষ টাকা দিয়ে হাইকোর্ট থেকে। ১৯৪৭ থেকে ১৯৮৯ সাল পর্যন্ত এটা বন্ধ ছিল, লক-আউট। বামফ্রন্ট সরকার আসার পর হাইকোর্ট থেকে ৪৮ লক্ষ টাকা দিয়ে কিনেছে। এতদিন বন্ধ থাকার ফলে সেই মেশিনপত্রের অবস্থা কি হতে পারে সেটা আপনি বুঝে নিন। অনেক জিনিস বাদ দিয়ে

মাত্র ১৭ একর জমি আমরা বিক্রি করেছি ২২০ একরের মধ্যে এই স্ট্রাকচার নিয়ে। তাতে ঐ প্রথম প্রশ্নের উত্তরে যা বলেছি ৬৫ লক্ষ টাকা বেশি পেয়েছি। আমরা মনে করি, যথাযথভাবেই করা হয়েছে। আর কর্মচারিদের মাইনে ইত্যাদি বিষয়গুলি এরমধ্যে ধরা উচিত নয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** বিক্রির আগে টেন্ডার কল করা হয়েছিল কিনা?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি ঃ** কাগজে বিজ্ঞাপন দিয়েই করা হয়েছে।

**শ্রী আবুল হাসনাত খান ঃ** বেলডাঙ্গা চিনিকল আমাদের জেলার অন্যতম শিল্প হিসাবে ছিল, কিন্তু সেটা দীর্ঘদিন ধরে বন্ধ রয়েছে। জেলার সমস্ত মানুষের দাবি ছিল মিলটি পুনরায় চালু করার। আপনি বললেন যে, ন্যাশনাল সুগার ইনস্টিটিউট তাদের সমীক্ষায় বলেছেন যে, মিলটি চালাবার জন্য প্রয়োজনীয় সুগারকেন জেলায় পাওয়া যাবে না। এটাই যদি তাদের অভিমত হয় তাহলে ঠিক আছে। আমার প্রশ্ন হল, মিল এরিয়ার ২২০ একর জমির মধ্যে ১৭ একর জমি দিয়ে দেবার পর বাকি জমিতে কোনও ইন্ডাস্ট্রি গড়ে তোলার পরিকল্পনা আছে কিনা? এছাড়া যে জমি বিক্রি করা হয়েছে সেটাও যথাযথ হয়েছে কিনা তা নিয়ে প্রশ্ন উঠেছে পেপারে পড়েছি এবং সেটা আপনি ক্লিয়ারও করলেন, কিন্তু ঐ সুগার মিলটি কেন জুট ইন্ডাস্ট্রির হাতে দিলেন জানাবেন কি?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি ঃ** এ সম্বন্ধে কিন্তু একটা সংবাদপত্রে বরাবর অসত্য সংবাদ বেরিয়েছে—এটা আপনি ঠিকই বললেন। আমাদের ঐ সম্পত্তিটির মধ্যে ১৯১.২১ একর জমি বিক্রি করা হয়নি, সেটা এখনও রয়েছে এবং সেই জমিটা শিল্পায়নের স্বার্থে কিভাবে ব্যবহার করা হবে সেটা নিয়ে বিচার-বিবেচনা করা হচ্ছে। তবে এই ব্যাপারে কোনও চূড়ান্ত সিদ্ধান্ত হয়নি। বেলডাঙ্গার মিল বিক্রির ব্যাপারটা জুট ডাইভারসিফিকেশন প্রোগ্রামের মধ্যে দিয়ে হয়েছে। ওরা যেভাবে বলেছেন রাজ্য সরকারও সেইভাবে রাজি হয়েছেন। কিন্তু জমিটা ওদের দেওয়া হয়নি। বাকি জমিটা কিভাবে ব্যবহৃত হবে সেটা নিয়ে পরবর্তীকালে সিদ্ধান্ত গৃহীত হবে।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** ঐ মিলটি জাতীয়করণ করার সময় প্রচুর সম্পত্তি ছিল। কিন্তু জাতীয়করণের পর বলা হল, জেলায় আখ যা উৎপন্ন হয় তাতে লাভ হবে না। পরবর্তীকালে শুনলাম, যেহেতু জেলায় প্রচুর বিট চাষ হয় তাই বিট থেকে চিনি উৎপাদন করা হবে। কিন্তু পরবর্তীকালে বলা হল, সেটাও হবে না। তখন বলা হল, জেলায় যেহেতু প্রচুর পাট চাষ হয় তাই ওখানে পাটজাত প্রোডাক্ট তৈরি করা হবে। আমার প্রশ্ন, সরকার যখন বেসরকারিকরণ করবার বিপক্ষে তখন এসব না করে মিলটি কেন বেসরকারি উদ্যোগের হাতে বিক্রি করা হল?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি ঃ** এর আগেই বলেছি, মিলটি ১৯৪৮ থেকে ১৯৮৯ সাল পর্যন্ত বন্ধ ছিল। আমরা এটা জাতীয়করণ মানে—কেসটা হাইকোর্টে লিকুইডেশনে গিয়েছিল, সেখান থেকে মিলটি রাজ্য সরকার ৪৮ লক্ষ টাকায় কিনেছেন। কিন্তু কেনার পর সমস্ত দিক বিচার করে দেখা গেছে যে, চিনিকল হিসাবে সেটা লাভবান হতে পারেনা। তখন আমরা কাগজে

ই পাটজাত দ্রব্য করবার জন্য। কিন্তু তারজন্য যে বিনিয়োগ দরকার সেটা রাজ্য সরকার রতে পারেন নি। তবে রাষ্ট্রীয় উদ্যোগকে ঢালাওভাবে বেসরকারিকরণ এবং সেটাই একমাত্র াচার রাস্তা বলে কেন্দ্রীয় সরকার যেকথা বলছেন তার আমরা বিরোধী, কিন্তু কোনও কটি নির্দিষ্ট ক্ষেত্রে, যেখানে অনেক টাকা বিনিয়োগের প্রশ্ন আছে যার সংস্থান করা রাজ্য রকারের পক্ষে সম্ভব নয়, সেগুলি সরকারি উদ্যোগের হাতে তুলে দিলে লাভ হতে পারে, মিক-কর্মচারিদের স্বার্থও সুরক্ষিত হতে পারে। এইরকম ক্ষেত্রে এটা করা যেতে পাবে। লাওভাবে বেসরকারিকরণ করার মধ্যে দিয়ে সব কিছু ঠিক হবে—এই ধারণার আমরা রোধী।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে উত্তর দিলেন তাতে কখনই ইকনমিক্যালি য়েবল ছিল না। সে ক্ষেত্রে প্রসঙ্গত যে প্রশ্ন আসে সেটা হচ্ছে, প্রথমত এটা অধিগ্রহণের ময়ে কোনও কনসিডারেশন আপনাদের ছিল কিনা এবং দ্বিতীয় হচ্ছে, পশ্চিমবঙ্গে এই হূর্তে আমাদের রাজ্য সরকার যে শিল্পগুলি অধিগ্রহণ করছেন তার কোনও জেনারেল য়েবিলিটি স্টাডি করা হয়েছে কিনা এবং তার কতগুলি ভায়েবল হবে, আর কতকগুলি য়েবল হবে না, এই সম্পর্কে আপনাদের অবজার্ভেশন কি এবং এই অধিগ্রহণের আগে ই অবজার্ভেশন করেছিলেন কিনা?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি ঃ** আমি আগেই বলেছি যে এটা ঠিক অধিগ্রহণ নয়। হাইকোর্টে লকুইডিশনে গিয়েছিল, সেখানে থেকে সরাসরি রাজ্য সরকার কিনে নিয়েছে। যদি না কিনতো াহলে হাই কোর্টের জয়েন্ট রিসিভার এগুলি স্ক্র্যাপ হিসাবে আলাদা আলাদা ভাবে বিক্রয় রে দিত এবং ওটা শূন্য হয়ে যেত। তাই, রাজ্য সরকার একটা অন্তবর্তীকালীন ব্যবস্থা িসাবে কিনেছে যাতে এটা চালু করা যায় কোনও রকম ভাবে। সেই প্রচেষ্টা অব্যাহত আছে। াজ্য সরকারের যে সমস্ত অধিগ্রহণ সংস্থা আছে, যেটা মাননীয় সদস্য মানব মুখার্জি বলেছেন, সটা সম্পর্কে খতিয়ে দেখা হচ্ছে। এই সম্পর্কে জানাতে গেলে আলাদা নোটিশ দিতে হবে াছাড়া বলা মুশকিল।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ভায়েবল হবে না জেনেই কি কিনেছেন?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি ঃ** এটা ইন্ডাস্ট্রি ইউনিট হিসাবে যাতে বেঁচে থাকে সেই হিসাবে কেনা য়েছে।

**শ্রী ইউনিস সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বেলডাঙ্গা মিলের একটা অংশ চাঁপদানির কাম্পানিকে বিক্রয় করা হয়েছে এবং পাটজাত শিল্পের ওখানে উৎপাদন যাতে ব্যবস্থা করা য় সেই আশায় এটা বিক্রয় করা হয়েছে। এই ব্যাপারে তাদের সঙ্গে সরকারের কথা হয়েছে কিনা যে তারা শিল্পটাকে কতদিনের মধ্যে চালু করতে পারে বা চালু করার জন্য এখনও পর্যন্ত কোনও উদ্যোগ নেওয়া হয়েছে কিনা?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি ঃ** কথা হয়েছে মানে জমি এবং মেশিনারি বিক্রয় করার জন্য লীজ ডিড হয়েছে—একটা লীজ ডিড হয়েছে, একটা সেলস ডিড হয়েছে এবং সেটা হয়েছে অক্টোবর, ১৯৯৩ সালে। যদিও বিষয়টা কয়েক বছর ধরে চলছে। লীজ ডিড কমপ্লিট হয়েছে

অক্টোবর ১৯৯৩ সালে। এখন সেটা ওরা করবে সেই প্রতিশ্রুতি রাজ্য সরকারকে দিয়েছে ডিডের মধ্যে তা লেখা আছে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে ১৯৪৮ সাল থেকে বেলডাঙ্গা চিনিকল সমস্যা। সেখানে প্রায় ৪৭ বছর পরে এটার একটা সুরাহা করার চেষ্টা হচ্ছে। আমরা জানি শিল্পায়নের মানে হচ্ছে কিছু লোকের এমপ্লয়মেন্ট। কাজেই যাদের কাছে এটা বিক্রয় করা হয়েছে, তারা রাজ্য সরকারের সঙ্গে আলাপ-আলোচনা করে কত লোকের কর্মসংস্থান হবে, এই ধরনের কোনও চুক্তি বা এই ধরনের কোনও ইঙ্গিত বা এই ধরনের কোনও প্রতিশ্রুতি নতুন যারা পরিচালনায় আসছেন তারা দিয়েছেন কি?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি ঃ** এতে বর্তমানে যে শ্রমিক কর্মচারিরা আছেন, ওয়েস্ট বেঙ্গল সুগার ইন্ডাস্ট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশনের মধ্যে আছে। এর সমস্ত প্রোজেক্ট রিপোর্ট ওরা দেননি এখনও। মাত্র অক্টোবর, ১৯৯৩ সালে এই ডিড হয়েছে, হস্তান্তরিত হয়েছে। এখন প্রোজেক্ট রিপোর্ট দিলে বোঝা যাবে যে কি ধরনের কাজ হবে, কত লোকের কর্মসংস্থান হতে পারে, এগুলি সম্পর্কে এখনও আলোচনা অসমাপ্ত আছে।

### রঘুনাথপুর জলসরবরাহ প্রকল্প

***১৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৭) শ্রী নটবর বাগদী ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

> জার্মান সরকারের সহযোগিতায় পুরুলিয়া জেলার রঘুনাথপুর এলাকায় পানীয় জলসরবরাহ প্রকল্প নির্মাণের বিষয়টি বর্তমানে কোন পর্যায় আছে?

**শ্রী গৌতম দেব ঃ**

> ফেডারেল রিপাবলিক অফ জার্মানি প্রকল্পটি রূপায়ণের জন্য আর্থিক সাহায্য দিতে নীতিগত ভাবে সম্মতি জানিয়েছেন। এই প্রকল্পের সম্ভাবতা পরীক্ষার জন্য নিযুক্ত পরামর্শদাতা। তাদের অন্তর্বর্তীকালীন (Consultants) প্রতিবেদন পেশ করেছেন উক্ত প্রতিবেদনের উপরে আমাদের মতামত ফেডারেল রি-পাবলিক অব্ জার্মানির আর্থিক সহায়তা সংস্থায় (K.F.W.)-এর নিকট পাঠানো হয়েছে। উক্ত সংস্থার প্রতিক্রিয়ার জন্য অপেক্ষা করা হচ্ছে।

[11-30 — 11-40 A.M.]

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে অনুমতির অপেক্ষায় আছে মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই প্রকল্পটিতে আনুমানিক কত টাকা ব্যয় হবে বলে আশা করেছেন?

**শ্রী গৌতম দেব ঃ** ৪২ কোটি ৪৬ লক্ষ টাকা।

**শ্রীমতী মিনতী ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জবাব দেবেন কি, এই ধরনের যৌথ

উদ্যোগে অন্য কোনও জেলায় পানীয় জল সরবরাহের প্রকল্প আপনি শুরু করছেন কিনা? দক্ষিণ পশ্চিমদিনাজপুরের বালুরঘাট এক নম্বর একটি পুরানো পৌরসভা, এখানে পানীয় জল সরবরাহের ক্ষেত্রে কোনও পরিকল্পনা আপনি গ্রহণ করছেন কিনা?

**শ্রী গৌতম দেব ঃ** জার্মানির সঙ্গে দুটি প্রোজেক্ট হাতে নেওয়া হয়েছে। একটা হচ্ছে রঘুনাথপুর এবং আর একটি হল বোলপুর। এর মধ্যে বালুরঘাট নেই।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, জার্মানির সঙ্গে এই যে যৌথ উদ্যোগে কাজ করা হচ্ছে এতে কি কনডিশন আছে? এটা টাকা ফেরত যোগ্য কিনা এবং ফেরত যোগ্য হলে আমাদের স্টেট গভর্নমেন্টকে কি রেট অফ ইনটারেস্ট দিতে হবে এবং কেন্দ্রীয় সরকারের মাধ্যমে যে টাকা পাওয়া গেছে সেখানে কেন্দ্রীয় সরকারকে তাদের কি রেট অফ ইনটারেস্ট দিতে হবে?

**শ্রী গৌতম দেব ঃ** এটা এখন পর্যন্ত গ্রান্ট হিসাবে আছে। সারা ভারতবর্ষে তারা ৫-৭টা স্কীম নিয়েছে, তার মধ্যে আমরা দুটি স্কীম দিয়েছি। এটাতে ধার বলে কিছু নেই।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, আমার একটা অতিরিক্ত প্রশ্ন। সি এম ডি এ এবং পি এইচ ই সারা রাজ্যে পানীয় জল সরবরাহ করে। সারা রাজ্য জুড়ে আপনার দপ্তর ভালই কাজ করছে। সি এম ডি-এর বাইরে বিভিন্ন এলাকায় সি এম ডি-এর সঙ্গে যৌথ উদ্যোগে—সি এম ডি এ বাইরে থেকে অনেক টাকা পয়সা পাচ্ছে—সি এম ডি এ-র সহযোগিতা নিয়ে পানীয় জল সরবরাহ করার ক্ষেত্রে বিকেন্দ্রীকরণ কোনও পরিকল্পনা আপনার দপ্তরে আছে কিনা জানাবেন কি?

**শ্রী গৌতম দেব ঃ** জল সরবরাহের ব্যাপারে যে ব্যবস্থা সেটা হচ্ছে সি এম ডি-এ যে এলাকায় আছে সেই এলাকায় পি এইচ ই কাজ করে না। নন-সি এম ডি এলাকা অর্থাৎ ৭০-৭২টি যে মিউনিসিপ্যালিটি আছে সেইগুলি প্লাস রেস্ট অফ ওয়েস্ট বেঙ্গল, রুর‍্যাল এরিয়া আছে সেটা হচ্ছে পি এইচ ই তার কাজ করার জায়গা। কোনও বিশেষ অসুবিধা হলে সি এম ডি এ-এর যদি কোনও বিশেষ দরকার হয় তখন সেখানে আমাদের করতে হয়। কলকাতা শহরের উপর কতকগুলি সুয়ারেজ আছে, ডিপ টিউবওয়েল আছে যেগুলি অনেক আগে পি এইচ ই করে সেই এখনও পি এইচ ই করে। সাধারণ ভাবে সি এম ডি এ এলাকাতে পি এইচ ই কাজ করে না।

**শ্রী আবুল হাসনাৎ খান ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় রঘুনাথপুর-এর স্কীম সম্পর্কে বলেছেন। এই ধরনের রিবাট স্কীম পশ্চিমবাংলায় হয়েছে এবং আপনি তৎপরতার সঙ্গে তা করেছেন, তারজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আমার প্রশ্ন হচ্ছে, এই যে বিরাট পরিকল্পনা হতে চলেছে, এর সোর্সটা কি? আন্ডারগ্রাউন্ড, সার্ফেস ওয়াটার, না রেইন ওয়াটার, সোর্সটা কি?

**শ্রী গৌতম দেব ঃ** পাঞ্চেত ড্যাম।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে আমার প্রশ্ন হচ্ছে জার্মান কারিগরি সহায়তায়

পুরুলিয়াতে যে ভাবে হচ্ছে, অনুরূপভাবে এই রাজ্যের যে সমস্ত এলাকাতে জলের অভাব আছে, সেই সমস্ত জায়গায় জল সরবরাহের ব্যবস্থা করা হবে কিনা? যেমন, জয়ন্তীতে এই রকম কোনও পরিকল্পনা নেওয়া হচ্ছে কিনা?

**মিঃ ডেপুটি স্পিকার :** এই প্রশ্ন হবে না।

**শ্রী তপন হোড় :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন যে, বোলপুরে এই জার্মান প্রকল্পের কাজটি হচ্ছে এবং তারজন্য ওরা সার্ভেও করেছে। বোলপুরের মানুষের আশা ছিল যে এটি হবে। আপনি জানেন যে এটি রাঢ় এলাকা, একটি অনুন্নত এলাকা, সেজন্য জার্মানের এই প্রকল্পটি নিয়ে ঐ অঞ্চলের মানুষের একটা বিরাট আশা ছিল। কিন্তু এখন শোনা যাচ্ছে যে ঐ প্রকল্পটি বাতিল হয়ে যাচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে, ঐ প্রকল্পটি বর্তমানে কী অবস্থায় আছে তা বলবেন কি?

**শ্রী গৌতম দেব :** আমি আগেও বলেছি যে দুটি প্রোজেক্ট আমরা ভারত সরকারের মাধ্যমে ওদের কাছে দিয়েছি। এর একটি হচ্ছে রঘুনাথপুর, এবং আর একটি হচ্ছে বোলপুর। বোলপুরের স্ট্যাটাস্টা কি তাও আমরা জানিয়ে দিয়েছি তিন চার মাসে আগে, ১৭-১১-৯৩ তারিখে। ওদের লাস্ট যে কুইরি ছিল তার উত্তর পাঠিয়ে দিয়েছি। জার্মানরা ভারতবর্ষকে সিলেক্ট করার পর ওদের কনসাল্ট্যান্টকে পাঠিয়েছিল। তারা থরো সার্ভে করেছে এবং ৩০-৩৫ লক্ষ টাকা খরচ হয়েছে। আমরা পি এইচ ই থেকে সেই টাকাটা দিয়ে দিয়েছি। যেহেতু প্রোজেক্টটি ৮০-৯০ কোটি টাকার, সেজন্য যে দুটি জায়গা অ্যাফেকটেড সেই দুটি জায়গায় যাতে কাজটি হয় তারজন্য আমরা একটি রিপোর্টও সাবমিট করেছি ঐ ১৭-১১-৯৩ তারিখে। ওরা এটি যখন শুরু করেছিল তখন দুটো জার্মান আলাদা ছিল। এখন দুটি জার্মান এক হয়েছে। আমরা কেন্দ্রীয় মন্ত্রী প্রণব মুখার্জিকে বলেছি। এখন ওরা যে অবস্থায় আছে—কারণ ৫-৭ বছর আগে এটি স্টার্ট হয়েছিল এবং তখন অবস্থাটা অন্য রকম ছিল—তাতে প্রোজেক্ট দুটি যাতে কাট না হয় তারজন্য আমরা দিল্লিতে কাগজপত্র পাঠিয়ে দিয়েছি। জার্মানরা সত্যিই কাট করতে পারে কিনা সেই ব্যাপারেও খোঁজ নিয়েছি। তবে বোলপুরে এবং রঘুনাথপুরের বিষয়টি উপরের দিকেই আছে। এছাড়া আমরা দিল্লিকেও বলেছি।

[11-40 — 11-50 A.M.]

**শ্রী অঙ্গদ বাউড়ি :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, আপনার বাঁকুড়ার খরা প্রবণ এলাকাতে জার্মান সহযোগিতায় কোনও পরিকল্পনা হবে কিনা?

**শ্রী গৌতম দেব :** আমি তো বলেছি দুটি স্কীম নেওয়া হয়েছে, রঘুনাথপুর এবং বোলপুরে।

**শ্রী ঈদ মহম্মদ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, রঘুনাথপুরে জার্মান সহযোগিতায় স্কীম নেওয়া হয়েছে, কিন্তু ভূগর্ভস্থ জলের যে সঙ্কট দেখা দিয়েছে তাতে অদূর ভবিষ্যতে জল পাওয়ার একটা বিরাট অনিশ্চয়তা থেকে যাচ্ছে। ভুগর্ভস্থের উপরে প্রচুর জল আছে, সেই জলকে পানীয় জল হিসাবে ব্যবহার করার জন্য এই সরকার জার্মান সংস্থার সহযোগিতায়

বা সরকারি অন্য কোনও প্রকল্পের কথা ভেবেছেন কিনা?

**শ্রী গৌতম দেব ঃ** ভূগর্ভস্থ জল নিয়ে সারা বিশ্বে আজকে সঙ্কট দেখা দিয়েছে। মাটির তলার থেকে সারা বছর ধরে যে জল তোলা হয় তাতে ৫ ভাগ পানীয়জল আর বাকি ইরিগেশনের জন্য এবং ইন্ডাস্ট্রির জন্য জল তোলা হয়। ৫ ভাগ মাত্র পানীয় জল তোলা হয়। তাসত্ত্বেও আমরা মাটির তলার থেকে কম জল তোলার পক্ষপাতি। এর যে অলটারনেটিভ ব্যবস্থা আছে সেটা হচ্ছে সারফেস ওয়াটার, এক্ষেত্রে মাটির তলার থেকে জল তুলতে যে খরচ তার ৫-৭-১০ গুণ বেশি খরচ এইভাবে জল তুলতে। এটা করতে গেলে ট্রিটমেন্ট করতে হয় এবং নানারকম আনুষঙ্গিক খরচ হয়। তাসত্ত্বেও আমরা সারফেস ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান করছি শিলিগুড়িতে এই প্ল্যানের উদ্বোধন করতে এবং এরজন্য ৫০ কোটি টাকা ধরা হয়েছে। খড়গপুরে ২৮ কোটি টাকার এবং গেঁয়োখালিতে ৪৫ কোটির প্রকল্প হাতে নেওয়া হয়েছে। এইগুলো সব বড় প্রকল্প, বড় বড় শহরে বড় বড় কারণে করতে হয়েছে, সবক্ষেত্রে গভর্নমেন্টের এত টাকা নেই যে খরচ করবে। তবে আমরা এরমধ্যেও এই জলকে ন্যাশনালাইজ করার চেষ্টা করছি।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, রঘুনাথপুর এলাকায় পানীয় জল সরবরাহ করবেন বলেছেন কিন্তু এতে কোন কোন ব্লক, কোন কোন গ্রাম পঞ্চায়েত এলাকায় জল সরবরাহ করা হবে?

**শ্রী গৌতম দেব ঃ** এটা সবটাই রঘুনাথপুর মিউনিসিপ্যালিটির এরসঙ্গে ৮৯টি ভিলেজ যুক্ত হবে। আর ডিটেলস যেটা সেটা দেখে নেবেন। পাঞ্চেত থেকে যে জল পাইপ দিয়ে আনা হবে তারমধ্যে যেসব গ্রাম পড়বে সেগুলোকে যুক্ত হবে। এরফলে প্রায় ১০০টি গ্রাম যুক্ত হবে এবং আমার মনে হয় এতে আপনার গ্রাম বাকি থাকবে না।

## শিল্প স্থাপনে বিদেশী সংস্থা

*১৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৬) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) জানুয়ারি ১৯৯১ থেকে ডিসেম্বর ১৯৯৩ পর্যন্ত রাজ্যে কোনও বিদেশি সংস্থা শিল্পস্থাপন বিনিয়োগ করেছেন কিনা ;

(খ) "ক" প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, উক্ত বিদেশি সংস্থা/সংস্থাগুলির নাম কি ; এবং

(গ) ঐ সময়ে উক্ত সংস্থা/সংস্থাগুলির বিনিয়োগের পরিমাণ কত?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ঐ বিদেশি সংস্থাগুলির নাম যথাক্রমে—১। কেরো জি এম বি এইচ (জার্মান), ২। হিন্দুস্থান লিভার লিমিটেড (ইউ এন আই লিভার), ৩। ওয়েবেল টেলিমেটিক্স

লিঃ (সিমেন্স এ জি), ৪। আই সি আই ইন্ডিয়া মিঃ (ইউ কে), ৫। ভিসুভিয়াস ইন্ডিয়া লিঃ (ইউ কে), ৬। ক্যালিয়েন্ট সিস্টেম প্রাইভেট লিমিটেড (ইউ এস এ), ৭। সাইমেন্স লিমিটেড।

(গ) সংস্থাগুলির মোট বিনিয়োগের পরিমাণ ঐ সময়ের মধ্যে ১৫৭.৪০ কোটি টাকা।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ** : ভারতবর্ষে ছয় হাজার কোটি টাকা বিদেশি বিনিয়োগ হয়েছে বলে আমরা শুনলাম। আমি আপনার কাছে জানতে চাই, কেন্দ্রীয় সরকার নতুন যে শিল্পনীতি নিয়েছে তার পরিপ্রেক্ষিত কোনও নতুন বিদেশি সংস্থা পশ্চিমবাংলায় ঐ সময়কালের মধ্যে বিনিয়োগ করেছে কি?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি** : মাননীয় বিধায়ক যে সময় সীমা বলেছেন, অর্থাৎ জানুয়ারি ৯১ থেকে, ডিসেম্বর ১৯৯৩, সালের মধ্যে যেগুলো আমি বললাম সেগুলো ছাড়া আরও কিছু প্রকল্পে আর্থিক কোলাবোরেশনে হচ্ছে এবং এই ব্যাপারে ভারত সরকার অনুমোদন দিয়েছে এছাড়া এখানকার সাথে বিদেশি সংস্থাকে যুক্তভাবে আরও প্রায় ১২২টি কোম্পানি আছে তাছাড়া অনেকগুলি বিদেশি সংস্থা সাথে আলাপ-আলোচনা চলছে। এছাড়া সরাসরি বিদেশি বিনিয়োগেরও কতগুলি প্রস্তাব আছে, এখনও কিছু চূড়ান্ত হয়নি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ** : মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এই সময়কালের মধ্যে মাত্র ১৫৭ কোটি টাকার বিদেশি বিনিয়োগ এই রাজ্যে হয়েছে। কিন্তু আমরা বিভিন্ন সংবাদপত্রে দেখেছি এই সময়কালের মধ্যে ভারতবর্ষে প্রায় ৬,০০০ কোটি টাকা বিদেশি বিনিয়োগ হয়েছে পশ্চিমবাংলায় এত কম বিদেশি বিনিয়োগ হবার কারণ কি আর দ্বিতীয় প্রশ্ন বিদেশি বিনিয়োগের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের কোনও নির্দিষ্ট নির্দেশ থাকে কি যাতে পশ্চিমবাংলায় বিদেশি বিনিয়োগ কম হয়েছে?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি** : ছয় হাজার কোটি টাকার বিদেশি বিনিয়োগের যে প্রস্তাব এসেছে বলে শুনেছি, তার কতগুলি জিনিস সরকার অনুমোদন দিয়েছে। তার মধ্যে কটা কার্যকর হবে, কটা কার্যকর হবে না, এটা বলা যাবে না। আমাদের এখানে এই অনাবাসীদের ব্যাপারে কেন্দ্রীয় সরকার যতরকমভাবে বাধা দেওয়া যায়, সব রকম ভাবেই বাধা দিচ্ছে। নিরানব্বই শতাংশ জিনিস কেন্দ্রীয় সরকারের হাতে। ইদানিংকালে বিদেশি বিনিয়োগের ব্যাপারে আমাদের রাজ্যের সম্ভাবনা অনুকূল এটা বুঝে ভারত সরকার কিছু কিছু অনুমোদন দিয়েছে। তবে ভারত সরকারের বাঁধার জন্যই গতিটা শ্লথ এই বিষয়ে কোনও সন্দেহ নেই।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ** : মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি হলদিয়া পেট্রোকেমিক্যাল কোনও বিদেশি সংস্থা অংশগ্রহণ করছে কিনা?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি** : এখন কথাবার্তা চলছে, চূড়ান্ত পর্যায় এলে জানানো যাবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার** : মাননীয় মন্ত্রী মহাশয় যে বিদেশি বিনিয়োগের অ্যামাউন্ট আপনি এখানে উল্লেখ করলেন, এটা সত্যিই খুব ইনসিগনিফিকেন্ট। মাননীয় মুখ্যমন্ত্রী বার

বার এন আর আইদের উৎসাহিত করেছেন এবং তাতে আমরা আশা করেছিলাম যে পরিমাণটা অনেক বেশি হবে। এই সময়কালের মধ্যে যে বিদেশি বিনিয়োগ হয়েছে এতে কত সংখ্যক শ্রমিক-কর্মচারী কাজ পেয়েছে এবং আমার স্পেসিফিক জিজ্ঞাস্য এখানে এই যে বিদেশি বিনিয়োগ কম হয়েছে এটার পিছনে আমাদের এই রাজ্যের যে পরিকাঠামো, অর্থাৎ বিদ্যুত্‍ রাস্তাঘাট, যোগাযোগ, এই সমস্ত ইনফ্রাস্ট্রাকচার যথাযথ না থাকার ফলে বিনিয়োগ কম হয়েছে, এটা কি একটা অন্যতম কারণ এবং এর জন্য সরকার কী ব্যবস্থা নিয়েছে?

[11-50 —12-00 Noon]

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি ঃ** এই কটি বিদেশি বিনিয়োগ হয়েছে তা নয়। মাননীয় লক্ষ্মণ শেঠ মহাশয় যা প্রশ্ন করেছেন, একটা সুনির্দিষ্ট সময় ১৯৯১ সাল থেকে ৯৩ সাল পর্যন্ত,তার উত্তর আমি দিয়েছি। তা ছাড়া বিদেশি বিনিয়োগকারি আছে, অনেকগুলো কোম্পানি আছে, মার্কিন যুক্ত রাষ্ট্র এবং ব্রিটেন আছে, অনেক কোম্পানি নিজস্ব এবং অনেক যৌথ উদ্যোগে চলছে। আর শ্রমিক কর্মচারির সংখ্যা সেটা এখন বলতে পারছি না, সেটা আমার কাছে নেই। আর একটা বিষয় বলা হয়েছে যে পরিকাঠামোর জন্য কি না। পরিকাঠামোর জন্য বিনিয়োগ কম হচ্ছে এটা মানতে রাজি নই। যদিও এটা ঠিক যে আমাদের পরিকাঠামো আরও বৃদ্ধি করা দরকার, উন্নতি করা উচিত। এই পরিকাঠামোর বলতে জল, জমি এবং বিদ্যুতকেই সাধারণত বোঝায়। বিদ্যুতে আমরা যথেষ্ট উন্নতি করেছি, জল, জমির ব্যাপারে রাজ্য সরকার সহযোগিতা করে এবং সাধারণভাবে যে অসুবিধাগুলো আছে, তা দূর করার জন্য রাজ্য সরকার সচেষ্ট। কিন্তু এটা মনে রাখতে হয়, যদি কেন্দ্রীয় সরকার ঢালাও ভাবে বৈষম্যমূলক আচরণ করে এবং কোনও রাজ্যের প্রতি বেআইনিভাবে অতিরিক্ত ব্যয় বছরের পর বছর করে, ২০-২৫ হাজার কোটি টাকা কেন্দ্রীয় সরকার খরচ করে পরিকাঠামো তৈরির জন্য তাহলে সেখানে স্বাভাবিকভাবেই শিল্প গড়ে উঠবে। কিন্তু পশ্চিমবাংলা তা থেকে বঞ্চিত। তবে পরিকাঠামোর অভাবের জন্য বিনিয়োগকারীরা পশ্চিমবাংলায় আসছে না, এটা ঠিক নয়। যা হচ্ছে কেন্দ্রীয় সরকারের বৈষ্যমের জন্যই এটা হচ্ছে।

**শ্রী রবীন মন্ডল ঃ** আমার প্রশ্ন হল ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত আরও কি পরিমাণ টাকা আমাদের রাজ্যের শিল্পের প্রশ্নে বিভিন্ন জায়গা থেকে বিনিয়োগ করা হয়েছে, তার কোনও তথ্য আছে কি না?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি ঃ** এই সম্পর্কে এখন কিছু তথ্য দিতে পারছি না, যদি আলাদা ভাবে প্রশ্ন করে তাহলে উত্তর দিতে পারি ১৯৭৭ সাল থেকেই দিতে পারি।

**শ্রী নির্মল দাস ঃ** গতকাল মুখ্যমন্ত্রী বললেন এখানে বিদেশি বিনিয়োগকারীরা আগ্রহ প্রকাশ করছেন শিল্প গড়ার জন্য। যদিও ছিন্নমস্তা কালীর নেতৃত্বে তা প্রতিবন্ধকতা সৃষ্টি করছে, যেখানে এই ধরনের একটা সম্ভাবনার সৃষ্টি হয়েছে, তখন আমার প্রশ্ন হচ্ছে যে সমস্ত বিনিয়োগকারীরা আসছে তাদের উত্তরবাংলায় যেখানে শিল্পে অনুন্নত অবস্থায় রয়েছে, সেই সমস্ত জায়গায় কোনও শিল্পোদ্যোগীকে বসানোর চেষ্টা হচ্ছে কি না, সেখানে সমস্ত সুযোগ আছে ডলোমাইট ভিত্তিক যে শিল্প, বনজ ভিত্তিক যে শিল্প বা অন্যান্য শিল্প সেখানে গড়ে

উঠতে পারে, সেই ধরনের কোনও শিল্পোদ্যোগীকে উত্তরবঙ্গে শিল্প স্থাপনের জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে শিল্প স্থাপনের ব্যাপারে আগ্রহ প্রকাশ করানোর চেষ্টা করা হচ্ছে কি না এবং তাদের আমন্ত্রণ জানানো হচ্ছে কি না?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি ঃ** উত্তরবঙ্গে শিল্প স্থাপনের সম্ভাবনা রয়েছে, সেখানে রাজ্য সরকার যথেষ্ট পরিমাণ সচেষ্ট। ইতিমধ্যে কিছু অগ্রগতিও হয়েছে, আরও কিছু অগ্রগতি হবে এবং ওখানে আমাদের যে শিল্পকেন্দ্রগুলি আছে, ডাবগ্রাম, রানীনগর, মালদহ এবং কুচবিহারের, সেখানে যাতে শিল্পোদ্যোগীরা শিল্প করতে আসে তার জন্য প্রচেষ্টা চলছে। সেখানে যাতে শিল্প আসে তার জন্য প্রচেষ্টা চালানো হচ্ছে। ডাবগ্রামে কিছু সাফল্য এসেছে। রানীনগর, মালদা এবং কুচবিহারে অন্য রকমভাবে প্রকল্প আনতে চেষ্টা করছি। আপনি জানেন হিন্দুস্থান লিভার ওখানে একটা বড় কারখানা করেছে, সেটা সম্প্রসারিত হচ্ছে এবং নতুন সম্প্রসারিত কারখানাটি মার্চ মাসে উদ্বোধন করা হবে। উত্তরবঙ্গে কৃষিজ, বনজ এবং অন্যান্য শিল্পকে অগ্রাধিকার দেওয়ার জন্য রাজ্য সরকার একটা কমিটি গঠন করেছে—শিল্পায়নের সম্ভাবনা এবং সমস্যা সংক্রান্ত—তারা সমস্ত কিছু স্ট্যাডি করেছে। সে অনুযায়ী কাজ চলছে। তবে কেন্দ্রীয় সরকারের যা যা করণীয় ছিল—বিমান যোগাযোগ, রেল যোগাযোগ আরও উন্নত করার জন্য—সে সমস্ত পদক্ষেপ তারা গ্রহণ করেন নি। তবে আমরা চা শিল্পের গবেষণার জন্য একটি কেন্দ্র গড়ে তুলতে বেসরকারি উদ্যোগের সঙ্গে যৌথভাবে উদ্যোগ নিয়েছি। রাজ্য সরকার বিভিন্নভাবে উত্তরবাংলার শিল্প সম্ভাবনাকে বাস্তবায়িত করার জন্য সুদৃঢ় পদক্ষেপ নিচ্ছে।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, হলদিয়া পেট্রো কেমিক্যাল-এর বিষয়ে একটি বিদেশি সংস্থার সঙ্গে কথাবার্তা চলছে। কোন বিদেশি সংস্থার সঙ্গে কথাবার্তা চলছে, কি রূপ কথা হয়েছে এবং কবে নাগাদ কাজ শুরু হতে পারে তা কি মন্ত্রী মহাশয় জানাবেন?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি ঃ** কিছুটা আলোচনা না এগনো পর্যন্ত এটা আমার পক্ষে বলা সম্ভব নয়।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, হলদিয়া পেট্রো-কেমিক্যাল প্রকল্পের ব্যাপারে বিদেশি সংস্থার সঙ্গে কথাবার্তা চলছে। মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে ঐ বিদেশি সংস্থার নামটা বলবেন কি?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি ঃ** এটা চূড়ান্ত না হওয়া পর্যন্ত বলতে পারছি না।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার প্রশ্নের কয়েকটা পার্ট আছে। এক নং পার্ট যে বিদেশি বিনিয়োগগুলো সরাসরি হচ্ছে সেগুলো কোন ধরনের ইন্ডাস্ট্রিতে আসছে? মূলত কি অ্যাগ্রো-বেসড ইন্ডাস্ট্রিতে আসছে? না কেমিক্যাল, ইঞ্জিনিয়ারিং, সমস্ত ক্ষেত্রেই আসছে? দু নং পার্ট হচ্ছে, আপনি যে বিদেশি বিনিয়োগের হিসাব দিলেন তারই পরিপ্রেক্ষিতে আমি আপনাকে বলছি যে, আমাদের কেন্দ্রীয় সরকার বিদেশি কোম্পানিকে মোর দ্যান ৫১% ইক্যুইটি শেয়ার হোল্ড করার রাইট দিয়েছে। ফলে ইতিমধ্যেই কতগুলো কোম্পানি তাদের ইক্যুইটি শেয়ার বাড়িয়েছে—বাটা, ক্যাডবেরি, ব্রিটানিয়াতে বিদেশি শেয়ার বেড়েছে এবং মালিকানা

বিদেশিদের হাতে চলে গেছে। সুতরাং এটাও আপনার ঐ হিসাবের মধ্যে ইনক্লুডেড কি? থার্ড পার্টটা হচ্ছে, বিদেশিরা সরাসরি শেয়ার বাজার থেকে শেয়ার কিনতে পারবে, এই অধিকার তাদের দেওয়া হয়েছে। অতএব পশ্চিমবাংলার শিল্পগুলি শেয়ার বাজারের মাধ্যমে বিদেশি পুঁজি অ্যাট্রাক্ট করতে পারছে কি? এই হিসাবগুলি কি আপনার কাছে আছে?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি :** ভারত সরকারের নতুন নিয়মের জন্য শতকরা ৫১ ভাগ বা তার বেশি শেয়ার বিদেশি সংস্থাগুলি সরাসরি রাখতে পারবে। ফেরা আইন পরিবর্তনের ফলে এই নিয়ম চালু হয়েছে। আমি এখানে যে হিসাব দিয়েছি তা ১৯৯১ সাল থেকে ১৯৯৩ সালের। বাটা ইত্যাদি কোম্পানিগুলো এই সময়ের নয়, এরা অনেক পুরানো কোম্পানি। আমি শুধু এই সময়ের নতুন প্রকল্পের কথা বলেছি। মানববাবু যেটা বিস্তারিতভাবে জানতে চাইছেন সেটার জন্য তিনি অনুগ্রহ করে আলাদা প্রশ্ন যদি করেন তাহলে আমি বিস্তারিত জবাব তাকে দিতে পারব। এই মুহূর্তে এত বড় প্রশ্নের জবাব রেডিলি আমি দিতে পারছিনা।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### বোট-লাইসেন্স

*১৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭) **শ্রী আব্দুল মান্নান :** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৩ সালে সুন্দরবন এলাকায় কত জনকে বোট-লাইসেন্স ইস্যু করা হয়েছে ;

(খ) ঐ লাইসেন্স প্রাপকদের মধ্যে কত জন নতুনভাবে লাইসেন্স পেয়েছেন ;

(গ) ঐ লাইসেন্স অন্য মৎস্যজীবীদের মধ্যে হস্তান্তর করার কোনও ঘটনা সম্পর্কে সরকারের কাছে কোনও তথ্য আছে কিনা ; এবং

(ঘ) থাকলে, তা কী এবং ঐ বে-আইনি হস্তান্তর প্রতিরোধে সরকার কী ধরনের ব্যবস্থা গ্রহণ করেছেন?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১লা জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত মোট ৩৩৮৬ জনকে বোট লাইসেন্স দেওয়া হয়েছে।

(খ) ৩৩৮ (তিনশত আটত্রিশ) জন।

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

### সবং ব্লকে জওহর রোজগার যোজনা

*১৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৯) **ডাঃ মানস ভুঁইয়া :** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯২-৯৩ এবং ১৯৯৩-৯৪ (ডিসেম্বর পর্যন্ত) আর্থিক বছরে মেদিনীপুর জেলার সবং ব্লকে জওহর রোজগার যোজনা খাতে বরাদ্দকৃত অর্থ ও গমের পরিমাণ কত ;

(খ) তার মধ্যে, কত পরিমাণ অর্থ ও গম খরচ করা গিয়েছে ; এবং

(গ) ঐ সময়ে কত শ্রমদিবস সৃষ্টি হয়েছে?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯২-৯৩ সালে বরাদ্দকৃত মোট অর্থ হল ৭০,৯৯,৬৭৯ টাতা। ১৯৯৩-৯৪ সালের ডিসেম্বর মাস পর্যন্ত বরাদ্দকৃত অর্থের পরিমাণ হল ৮৫,৪১,৮৪৯ টাকা ঐ বছর সবং ব্লকে গম বরাদ্দ করা হয়নি।

(খ) ১৯৯২-৯৩ সালে মোট খরচ হল ৬৩,৮৫,২৪৫.৫০ টাকা। ১৯৯৩-৯৪ সালের ডিসেম্বর পর্যন্ত মোট খরচ হল ৫৩,৬৬,১০৪.১২ টাকা। গম খরচের প্রশ্ন ওঠে না।

(গ) ১৯৯২-৯৩ সালে মোট শ্রম দিবস তৈরি হয়েছে ১,৩৮,৪৭০টি। ১৯৯৩-৯৪ সালের ডিসেম্বর পর্যন্ত শ্রম দিবস তৈরি হয়েছে ৮৪,৭৫৪টি।

### চিড়িয়াখানার ব্যবহৃত টিকিট পুনর্বিক্রয়

*১৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬০) **শ্রী সৌগত রায় ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ কথা কি সত্যি যে, কলকাতা চিড়িয়াখানায় ব্যবহৃত টিকিট পুনর্বিক্রয় করার একটি ঘটনা ধরা পড়েছে ; এবং

(খ) সত্যি হলে, ঐ ঘটনার সঙ্গে জড়িত ব্যক্তিদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জনৈক দর্শক এই ধরনের একটি অভিযোগ করেছিলেন।

(খ) ঐ অভিযোগের ভিত্তিতে এবং তদন্ত সাপেক্ষে একজন টিকিট ক্লার্ক ও দুইজন দরোয়ানকে সাময়িকভাবে তাদের কাজ থেকে সরিয়ে দেওয়া হয়েছিল। পরিবর্তীকালে পরিচালন কমিটির কিছু সদস্যের অনুসন্ধানে ঐ অভিযোগের সত্যতা প্রমাণিত হয়নি। তাই পরিচালন কমিটির সিদ্ধান্ত অনুযায়ী ঐ টিকিট ক্লার্ক ও দারোয়ানদের পুনরায় তাদের কাজে যোগদানের অনুমতি দেওয়া হয়।

### গ্রামীণ শ্রমজীবী-কর্মসংস্থান প্রকল্প

*২০০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৪) **শ্রী অমিয় পাত্র ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জওহর রোগজার যোজনা ছাড়া গ্রামীণ শ্রমজীবীদের কর্মসংস্থানের জন্য সরকারের অন্য কোনও প্রকল্প আছে কিনা ;

(খ) থাকলে, কি কি প্রকল্প ; এবং

(গ) জওহর রোজগার যোজনা বাবদ বাৎসরিক বরাদ্দ অর্থের পরিমাণ কত?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) জওহর রোজগার যোজনা ব্যতীত গ্রামীণ শ্রমজীবীদের কর্মসংস্থানের জন্য সরকারের অন্য প্রকল্প হল "এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীম"

(গ) ১৯৯২-৯৩ সালে জওহর রোজগার যোজনা খাতে কেন্দ্র ও রাজ্য সরকারের টাকা মিলে মোট ২০,৫৪২.১৭ লক্ষ টাক বরাদ্দ করা হয়েছিল।

**ময়না ব্লকে পেপার মিল**

*২০১। (অনুমোদিত প্রশ্ন নং *৯০৩) **শ্রী মানিক ভৌমিক ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না ব্লকে সরকারি উদ্যোগে কোনও 'পেপার মিল' তৈরির পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উহা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**বর্ধমান জেলায় গ্রাম পঞ্চায়েত বিভাজন**

*২০২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৪) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বর্ধমান জেলার মন্তেশ্বর ব্লকের অন্তর্গত শুশুনিয়া, বাঘাসন, কুসুমগ্রাম ও জামনা গ্রাম পঞ্চায়েতগুলি বিভাজনের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ঐ বিভাজনের কাজ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। এইরকম কোনও পরিকল্পনা বর্তমানে সরকারের নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## সোনারপুরে চিড়িয়াখানা

*২০৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮৭) **ডাঃ তরুন অধিকারী এবং শ্রী সৌগত রায় ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সোনারপুরে নতুন চিড়িয়াখানা তৈরি করার বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১। সোনারপুরের নতুন চিড়িয়াখানা তৈরি করার জন্য দক্ষিণ ২৪ পরগনা জেলার সোনারপুর থানার ভগবানপুর মৌজায় ২৫১ একর পরিমিত জমি চিহ্নিত করা হয়েছে।

## শিল্পসংস্থায় অর্থলগ্নি সংস্থার ঋণ

*২০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭২) **শ্রী দিলীপ মজুমদার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কতকগুলি শিল্পসংস্থা রাজ্যের বিভিন্ন অর্থলগ্নি সংস্থার ঋণ পরিশোধ করেন কি ;

(খ) সত্যি হলে উক্ত ঋণের পরিমাণ কত ; এবং

(গ) ঋণ পরিশোধ না করার জন্য ঐসব সংস্থার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) পশ্চিমবঙ্গ সরকার পরিচালনাধীন পশ্চিমবঙ্গ অর্থ নিগম ও পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগম কর্তৃক প্রদত্ত ঋণের ৩১-৩-৯৩ তারিখের হিসাব অনুসারে কিছু শিল্প সংস্থায় দেয় ঋণ অনাদায়ী আছে।

(খ) পঃবঃ অর্থ নিগম—তথা ২০৮১.৪৯ লক্ষ টাকা।

পঃবঃ শিল্প উন্ননয় নিগম—৩৯১৭.০০ টাকা।

(গ) ঋণ পরিশোধ না করার জন্য ঐসব সংস্থার বিরুদ্ধে আইন অনুযায়ী ব্যবস্থা নেওয়া হচ্ছে।

## কান্দী ব্লকে পানীয় জল সরবরাহ প্রকল্প

*২০৫। (অনুমোদিত প্রশ্ন নং *১০২০) **শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কান্দী ব্লকে মহালন্দী ও গাঁৎলা গ্রামে পানীয় জল সরবরাহের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে,

(১) প্রকল্পগুলি বর্তমানে কী অবস্থায় আছে ; এবং

(২) কবে নাগাদ উহাদের কাজ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, মহালন্দী এবং তৎসংলগ্ন গাঁৎলা গ্রাম সহ আরও নটি গ্রামে একটি নলবাহী জল সরবরাহ প্রকল্প রূপায়ণের কাজ চলছে।

(খ) (১) কাজের সুবিধার জন্য প্রকল্পটিকে দুটি অঞ্চলে ভাগ করা হয়েছে। প্রথম অঞ্চলে একটি নলকূপের জন্য সম্প্রতি জমি পাওয়া গেছে তবে দ্বিতীয় নলকূপ বসাবার জমি এখনও পাওয়া যায় নাই। দ্বিতীয় অঞ্চলে নলকূপ এবং পাম্প হাউসের কাজ শেষ হয়েছে—অন্যান্য কাজের অগ্রগতির গড় ৫০ শতাংশ।

(২) প্রয়োজনীয় অর্থ সংস্থান এবং বিদ্যুৎ সংযোগ সাপেক্ষে আশা করা যায় এই প্রকল্পের কাজ আগামী ডিসেম্বর ৯৫ এর মধ্যে শেঁষ করা যাবে।

### পুরুলিয়া জেলায় বনভূমি

*২০৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৮) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে পুরুলিয়া জেলায় মোট বনভূমির পরিমাণ কত ; এবং

(খ) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে (ডিসেম্বর পর্যন্ত) পুরুলিয়া জেলায় নতুন সামাজিক বন-সৃজনের জন্য খরচ করা টাকা ও ঐ ধরনের বনভূমির পরিমাণ কত?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৮৭৬ বর্গ কিলোমিটার।

(খ) ১। টাকা খরচের পরিমাণ ৭১.১৫ লক্ষ, ২। বনভূমির পরিমাণ— ৩৪৮৫ হেক্টর।

### রাজ্যে নতুন কারখানা

*২০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৯) **শ্রী শক্তি বল ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে রাজ্যে কতগুলি নতুন কারখানা খোলা হয়েছে ;

(খ) ঐ কারখানাগুলিতে

(১) বিনিয়োজিত মূলধনের পরিমাণ কত ; এবং

(২) কত জনের কর্মসংস্থানের সুযোগ ঘটেছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বৃহৎ ও মাঝারি ক্ষেত্রে ৩১টি প্রকল্প রূপায়িত হয়েছে।

(খ) (১) ৪০৫.৬২ কোটি টাকা, (২) ৫১৭৪ জনের।

## CALLING ATTENTION

**Mr. Deputy Speaker :** Today, I have received five notices of Calling Attention namely :-

| | |
|---|---|
| 1. Reported murder of three activists of the major ruling party at Debra, Midnapore on 23.2.1994. | : Shri Dipak Mukherjee |
| 2. Reported closure of the unit of International Paddy Research Centre at Polba in Hooghly district. | : Shri Tapan Hore |
| 3. Arsenic pilot project | : Shri Lakshman Chandra Seth |
| 4. Reported out-break of anthrax at Jaldapara Reserve Forest and surrouning areas causing death of cattle & wild animals. | : Shri Nirmal Das |
| 5. Reported killing of an Asst Secretary of Krisak Seva Khetmajoor Organization of Block II, Karimpur at Lakshmipore village on 15-12-1993. | : Shri Chittaranjan Biswas |

I have selected the notice of Shri Dipak Mukherjee on the subject of 'Reported murder of three activists of the major ruling party at Debra, Midnapore on 23.2.94.

The Minister-in-Charge may please make a statement today, if psossible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 10th March, 1994.

## MENTION CASES

[12-00 — 12-10 P.M.]

**শ্রী নির্মল দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং মাননীয় বনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বনমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, তিনি নিশ্চয়ই তার প্রতিক্রিয়া ব্যক্ত করবেন। চেলাপাতা যে রেঞ্জ, নীলপাড়া, রেঞ্জের একটা হাসপাতাল বনবাসীদের চিকিৎসার জন্য তৈরি হয় ১৯৮৯ সালে। কিন্তু আজ পর্যন্ত সেই হাসপাতালের উদ্বোধন হলনা। বনবিভাগের একটা দপ্তর সেই হাসপাতালের ঘর অধিকার করে আছে। তারপর ভাটিবাড়িতে আলিপুর ২ নম্বর ব্লকে স্টেট জেনারেল হাসপাতাল আজ থেকে ৮ বছর আগে শেষ হয়েছে যখন শ্রদ্ধেয় প্রয়াত ননী ভট্টাচার্য মহাশয় স্বাস্থ্যমন্ত্রী ছিলেন। বন্যা হওয়ার অব্যবহিত পরে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় ওখানে গিয়েছিলেন এবং প্রতিশ্রুতি দিয়েছিলেন এই দুটি হাসপাতাল যাতে অবিলম্ব চালু হয় তা তিনি দেখবেন। ইতিমধ্যে আলিপুর মহকুমার হাসপাতালে প্রচন্ড রোগীর ভীড় হচ্ছে। এই অবস্থায় স্টেট জেনারেল হাসপাতালটি যাতে অবিলম্বে চালু হয় দেখবেন, কারণ ৮ বছর আগে তার নির্মাণ কাজ শেষ হয়েছে। ওখানে মেশিনপত্র গেছে, কিন্তু ডাক্তার নেই ওযুধপত্র নেই, চিকিৎসার জন্য অন্যান্য যে সমস্ত স্টাফ দরকার সেগুলি নেই। এর পাশাপাশি মাননীয় রাষ্ট্রমন্ত্রী বনমালী রায় মহাশয়কে অনুরোধ করছি, নীলপাড়া হাসপাতালের নির্মাণ কাজ শেষ হয়েছে ৩-৪ বছর আগে। এটা যাতে চালু হয় তারজন্য তিনি যেন উদ্যোগ নেন। কারণ ওখানে ম্যালেরিয়াতে অসংখ্য রোগী মারা যায় এবং আন্ত্রিকেও মারা যায়। নীলপাড়া ফরেস্ট হাসপাতালের ব্যপারে উনি যদি কিছু বলেন তাহলে ভাল হয়।

**শ্রী ঈদ মহম্মদ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বামফ্রন্ট সরকার আইন করে সাবসিডিয়ারি হেলথসেন্টারগুলিকে প্রাইমারি হেলথ সেন্টারে রূপান্তরিত করেছেন, কিন্তু দীর্ঘদিন ধরে এইসব হেলথ সেন্টারগুলিতে ডাক্তার নেই। আমার বিধানসভা এলকার সিমুলিয়া গ্রামে, আমলাই গ্রামে এবং তালিতপুর গ্রামের হেলথ সেন্টারগুলিতে দীর্ঘদিন ধরে ডাক্তার নেই। আমাদের জেলায় ৫২টি হেলথ সেন্টারে ডাক্তার নেই। গোটা পশ্চিমবাংলায় প্রায় ৩০০ মতোন ডাক্তার নেই, ফাঁকা হয়ে পড়ে আছে। হেলথ ডিপার্টমেন্ট থেকে এই সমস্ত হেলথ সেন্টারগুলিতে ডাক্তারের পদ পূরণ করার জন্য ডাক্তারদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়, কিন্তু সেইসব ডাক্তাররা জয়েন করেনি, অধিকাংশ ডাক্তার জয়েন করেনি। তারজন্য হেলথ সেন্টারগুলি ফাঁকা অবস্থায় পড়ে আছে, ট্রিটমেন্টের কোনও ব্যবস্থা হচ্ছে না। এরফলে সাধারণ মানুষ বঞ্চিত হচ্ছে। সাধারণ মানুষ এরফলে বঞ্চিত হচ্ছেন, কিন্তু হেলথ সেন্টারগুলিতে অনেক স্টাফ বসে বসে বেতন পাচ্ছেন এবং তারফলে সরকারের অনেক অর্থ ব্যয় হচ্ছে। তাই হেলথ সেন্টারগুলিতে যাতে ডাক্তাররা জয়েন করেন তারজন্য পদ্ধতিগত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি বিশেষ বিষয়ে আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে আমাদের এই রাজ্যে স্কুল থেকে শুরু করে বিশ্ববিদ্যালয় পর্যন্ত যে হারে ফি বৃদ্ধি করা হয়েছে তারফলে সাধারণ

এবং দুর্বল অংশের মানুষদের ছেলেমেয়েদের পড়াশুনা বন্ধ হয়ে যাবার অবস্থা দাঁড়িয়েছে, শিক্ষা তাদের কাছে দুর্মূল্য হয়ে যাচ্ছে। আমি নির্দিষ্টভাবে বলছি, ইতিমধ্যে কলকাতা বিশ্ববিদ্যালয়ে ফি বাড়ানো হয়েছে এবং সম্প্রতি মেদিনীপুরের বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে ফি বৃদ্ধি করা হয়েছে। এখানে কোথায়ও একশ, কোথায়ও দুইশ, আবার কোথায়ও তিনশ পারসেন্ট পর্যন্ত ফি বৃদ্ধি করা হয়েছে। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে রেজিস্ট্রেশন যেখানে ছিল ১৫ টাকা, সেটা ৫০ টাকা করা হয়েছে। মাইগ্রেশন ফি ১৫ টাকার জায়গায় ৫০ টাকা, রেজিস্ট্রেশন ফি ৩০ টাকার জায়গায় ৭৫ টাকা, বি এ, বি এস সি পাশ কোর্সের ক্ষেত্রে ৭৫ টাকা থেকে ১০০ টাকা—এইভাবে ফি বৃদ্ধি করা হয়েছে। এই সরকারের নীতি ছিল সর্বোচ্চ স্তর পর্যন্ত ছাত্র-ছাত্রীরা শিক্ষার সুযোগ পাবে, কিন্তু এইভাবে যদি শিক্ষাকে দুর্মূল্য করে ফেলা হয় তাহলে সাধারণ ঘরের মানুষের ছেলেমেয়েরা কিভাবে শিক্ষা পাবে। তাই এই যে ৩০০ পারসেন্ট পর্যন্ত ফি বৃদ্ধি করা হয়েছে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে এটা যাতে কমানো হয় তারজন্য আমি মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ রাখছি, দাবি জানাচ্ছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দিন দিন সভ্যতার শিখরের দিকে এগিয়ে যাচ্ছি এটা সব জায়গায় শুনতে পাই, কিন্তু আজকাল রেলওয়ে স্টল বা বিভিন্ন জায়গায় যেসব মাসিক এবং সাপ্তাহিক পত্র-পত্রিকা দেখতে পাই, যেমন—ইন্ডিয়া টুডে, সানন্দা ইত্যাদি তাতে নানারকম গল্প বা অন্যান্য জিনিস থাকে, কিন্তু সেখানে এমন কতকগুলো বই পাওয়া যায়, যেমন দেবনিয়া, দি ফ্যান্টাসি, দি ফান ইত্যাদি ঐসব পত্রিকা ভবিষ্যত যুবসমাজকে কোথায় নিয়ে যাবে জানি না। এখানে জনসংযোগ মন্ত্রী থাকলে ভাল হত। এই ধরনের পত্র-পত্রিকা সেনসর হওয়া দরকার এবং দেখা দরকার কোনটা বাজারে চালু হতে পারে, কোনটা নয়। তাই আমি আপনার মাধ্যমে তথ্য এবং সংস্কৃতি মন্ত্রীকে অনুরোধ করব, এই বিষয়ে নজর দিন। কারণ যেভাবে এই ধরনের সব বই বাজার ছেয়ে ফেলছে তাতে তো ভবিষ্যত যুব সমাজ অন্ধকারে ডুবে যাবে। তাই আমার এই সেনসর করার অনুরোধ।

[12-10 — 12-20 P.M.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে কংগ্রেস (আই)-এর পক্ষ থেকে আইন-শৃঙ্খলা নষ্ট করা, সরকারি সম্পত্তি নষ্ট করা এই রাজ্যে একটা রেওয়াজ দাঁড়িয়েছে। আজকে সকালে কলকাতার বিভিন্ন প্রান্তে বাসের উপরে হামলা, রাস্তার মধ্যে ইট পাথর নিক্ষেপ, বোমা নিক্ষেপ, এই সমস্ত ঘটনা ঘটেছে। বেলেঘাটা সেলস ট্যাক্স অফিসের সামনে ভোর ৬টার সময়ে বোমা ফাটাতে গিয়ে কংগ্রেসের একজন সমাজবিরোধী ধরা পড়েছে। কংগ্রেস নেত্রী তার নেতৃত্বে হাজরায় সরকারি বাসের উপরে হামলা করা হয়েছে। হাই রোডে এল ২১ বাসের উপরে হামলা চালানো হয়েছে। এইভাবে নানা জায়গায় বিভিন্ন ক্ষেত্রে আইনকে হাতে নেবার যে প্রচেষ্টা চলেছে সেই সম্পর্কে কঠোর ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি সরকারের কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সূচনা ও সংস্কৃতি মন্ত্রী এবং পর্যটন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের দার্জিলিং মহকুমার অন্তর্গত মংপুতে কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুরের একটা বাড়ি আছে। তিনি অনেক সময়ে সেই বাড়িতে থাকতেন।

সেই বাড়িটি মংপুতে অবস্থিত। এই বাড়িটি দেখাশুনা করছেন পশ্চিমবঙ্গে শ্রমিক কল্যাণ পরিষদ। কবিগুরুর ব্যবহৃত জিনিসপত্র অত্যন্ত খারাপ অবস্থার মধ্যে আছে। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রী দৃষ্টি আকর্ষণ করার জন্য একটা পর্যটন আবাস করার জন্য আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার চুঁচুড়া, চন্দননগরের লাগয়া পোলবা থানার রাজহাট, সুগন্ধা গ্রাম পঞ্চায়েতে কৃষিজমি থেকে বেআইনি ভাবে মাটি কেটে নিয়ে যায় শহর এলাকায়। প্রোমাটার যারা বাড়ি তৈরি করছে তারা সেখান থেকে মাটি কেটে নিয়ে গিয়ে সেই মাটি দিয়ে ভরাট করছে। এর ফলে গ্রামের কৃষি জমি নষ্ট হয়ে যাচ্ছে। তারা টাকার লোভ দেখিয়ে সব পুকুর করে ফেলছে। এই ব্যাপারে বি এল আর ও এবং থানার অফিসররা নীরব। আমার ধারণা যে এই ব্যাপারে এদের একটা প্রশ্রয় আছে। কাজেই আমি ভূমিরাজস্ব মন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই সব প্রোমোটার যারা গ্রাম এলাকায়, মফস্বল শহরে বেআইনি কাজ করছে তাদের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী রঞ্জিত পাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেদিনীপুর জেলার দাঁতন এবং নম্বর এবং মোহনপুর ব্লক এক নম্বর উড়িষ্যা রাজ্যের সীমান্তবর্তী এলাকায় হওয়ায় উন্নয়নের দিক থেকে বিশেষ করে পরিবহন ব্যবস্থার দিক থেকে সব থেকে পিছিয়ে পড়েছে এই দুটি ব্লকের শোনাকেনিয়া থেকে বেলদা এবং শোলপাট্টা থেকে এগরা, এই দুটি রাস্তা অত্যন্ত বেহাল অবস্থায় আছে। এই রাস্তার মাঝখানে বিভিন্ন জায়গায় গর্তে পরিণত হয়েছে। তার ফলে এই রাস্তার অহরহ অ্যাক্সিডেন্ট হচ্ছে, গাড়ি চলতে পারছে না, গাড়ি আস্তে আস্তে উঠে যাচ্ছে। আমি বহুবার এই সভায় দৃষ্টি আকর্ষণ করেছি মাননীয় পূর্তমন্ত্রী এবং গ্রামোন্নয়ন মন্ত্রীর কাছে কিন্তু কিছুতেই কাজ হচ্ছে না। এই রাস্তা অবহেলিত অবস্থায় পড়ে রয়েছে। এই রাস্তা দুটি হচ্ছে উড়িষ্যা এবং বাংলার সঙ্গে সংযোগকারী একমাত্র রাস্তা। এই রাস্তা দুটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আজ পর্যন্ত এই রাস্তা দুটিকে সারানোর কোনও ব্যবস্থা করা হচ্ছে না যখন এই রাস্তা তৈরি হয়েছিল তখন ওয়ান ওয়ে হিসাবে তৈরি হয়েছিল। এতে তখন ভারী ভারী ট্রাক যেত না। কিন্তু উড়িষ্যার রাজঘাট ব্রিজ হওয়ার ফলে অন্ধ্রপ্রদেশ এবং উড়িষ্যা থেকে ভারী ভারী ট্রাক আসা যাওয়া বেড়ে গেছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই রাস্তা দুটি মেরামত করা হয় এবং সম্প্রসারণ করা হয় তারজন্য তিনি ব্যবস্থা করেন।

**শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত বর্ষায় অতিবৃষ্টির ফলে আমার বিধানসভা এলাকায় গোয়ালতোড় থানা অঞ্চলে চন্দ্রকোনা রোড থেকে সারেঙ্গা এবং গোয়ালতোড় থেকে রামগড় এই দুটি রাস্তার উপর দুটি পুল সম্পূর্ণ ভাবে ভেঙ্গে গিয়েছে। চন্দ্রকোনা রোড থেকে সারেঙ্গা যে রাস্তা যে এলাকার মূল যোগাযোগ রাস্তা সেই রাস্তার পোলটি সম্পূর্ণ ভাবে ভেঙ্গে গেছে। এখানে ডাইভারশন করে একটা পুল তৈরি করা হয়েছিল, কয়েকদিন আগে বৃষ্টির ফলে সেই

ডাইভারশনটা ড্যামেজ হয়েছে। গোয়ালতোড় থেকে রামগড় রাস্তার উপর তমাল নদীর উপর যে পুল ছিল সেটা সম্পূর্ণ বন্যার জলে ধুয়ে গেছে। এখনও পর্যন্ত এই রাস্তার উপর পুল দুটি সারানো হয় নি। এই রাস্তা দুটি দিয়ে এলাকার মানুষ কৃষি পণ্য নিয়ে যাতায়াত করে এবং বাইরের থেকে এলাকায় জিনিসপত্র আসে। এই পুল দুটি অবিলম্বে সারানো না হলে সামনে বর্ষা হলে এলাকার মানুষ আবার বিপদে পড়বে। এলাকার মানুষের কৃষি পণ্য বাইরে নিয়ে যাওয়া এবং বাইরের থেকে বিভিন্ন ধরনের নিত্য প্রয়োজনীয় দ্রব্য সামগ্রী এলাকায় পৌছানোর ক্ষেত্রে আবার সমস্যার সম্মুখীন হবে। আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এই পুল দুটি সারানোর ব্যবস্থা তিনি করেন এবং এলাকার মানুষ যাতে আবার সমস্যায় না পড়ে তার জন্য তিনি যেন প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রীমতী নন্দরানী দল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল আমাদের মেদিনীপুর জেলার ডেবরা থানাতে ঝাড়খণ্ড এবং কংগ্রেসের মিলিত আক্রমণে আমাদের পার্টির ৩ জন সমর্থক নিহত হয়েছে এবং ৪২ জন আহত হয়েছে। এই আহতদের মধ্যে ৭ জনের অবস্থা আশঙ্কা জনক। এই কাজের সঙ্গে যুক্ত মাননীয় বিধায়ক নরেন হাঁসদা। তার নেতৃত্বে এবং তাদের দলের নেতা অজিত সাহার নেতৃত্বে এই ধরনের ঘটনা ঘটেছে। অবিলম্বে এই অজিত সাহা এবং নরেন হাঁসদাকে গ্রেপ্তার করে ডেবরায় যাতে শান্তি ফিরে আসে তার ব্যবস্থা করা হোক। স্যার, আপনি কংগ্রেসকে জানেন। স্যার, পঞ্চায়েত নির্বাচনের সময় এই নরেন হাঁসদার নেতৃত্বে আমাদের ৭ জন সমর্থককে নৃশংসভাবে খুন করা হয়েছে। আজও সেই নরেন হাঁসদা ডেবরা থানায় গিয়ে এই ধরনের কাজ সংগঠিত করেছে। নরেন হাঁসদা যাতে অবিলম্বে গ্রেপ্তার করা হয় তারজন্য আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। এবং আহত অবস্থায় যারা হাসপাতালে ভর্তি আছে তাদের চিকিৎসার সমস্ত রকম ব্যবস্থা করা হোক।

[11-20 — 11-30 P.M.]

**শ্রী রবীন মন্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকাল ইকোনমিক টাইমসে কতকগুলি বিষয় উল্লিখিত হয়েছে। আজকে কেন্দ্রীয় সরকারের রেলবাজেট ভারতবর্ষের মানুষের সামনে আসছে। গতকাল ইকনমিক টাইমসে একটা স্টাটিসটিক্স দিয়ে বলা আছে কিভাবে কত টাকা রেলের ভাড়া বাড়ছে, তাতে মানুষের জীবনে আরও কত কষ্ট নেমে আসছে সেই বিষয়গুলি দেওয়া আছে। আমরা আশঙ্কা প্রকাশ করছি কেন্দ্রের কংগ্রেস সরকারের জনবিরোধী নীতি, অর্থ নীতি, বাণিজ্য নীতির ফলে মুল্য বৃদ্ধি এমনভাবে ঘটছে তাতে দিনের পর দিন সমস্যা ভারতবর্ষের মানুষকে আষ্টেপিষ্টে বেঁধে ফেলছে। তার থেকে কেন্দ্রের কংগ্রেস সরকার ইতিবাচক কোনও পদক্ষেপ গ্রহণ করছে না দেশের মানুষকে স্বস্তি দেওয়ার জন্য। সেজন্য শান্ত পশ্চিমবাংলাকে তারা আরও অশান্ত ও বিশৃঙ্খল জায়গায় নিয়ে যাওয়ার জন্য চেষ্টা করছে। কেন্দ্রীয় সরকারের মদতে কংগ্রেসিরা এখানে নানা ধরনের বিশৃঙ্খলা করার চেষ্টা করছে। স্যার, আপনি গতকাল দেখেছেন, গত পরশুদিন বারাসতের ঘটনাও দেখেছেন। কংগ্রেসিরা আমাদের এই শান্ত রাজ্যকে অশান্ত ও বিশৃঙ্খলতার মধ্যে দিয়ে গিয়ে মানুষের দৃষ্টিকে বিপথে

নিয়ে যাওয়ার চেষ্টা করছেন। আমরা বামফ্রন্টের পক্ষ থেকে খাদ্যের জন্য, মানুষের রুটি রুজির জন্য লড়াই আন্দোলন ও সংগ্রাম করেছি। কিন্তু এইভাবে সরকারের সম্পত্তি ধ্বংস করে, পুলিশকে আক্রমণ করে শান্ত জায়গাকে অশান্ত করে মানুষের দৃষ্টিকে অন্য জায়গায় নিয়ে যাওয়ার চেষ্টা করিনি। ওরা এখানে যা করছে তাতে আমরা মনে করি যে, কেন্দ্রীয় সরকারের প্রতিক্রিয়াশীল চক্রান্ত এবং সাম্রাজ্যবাদী চক্রান্ত মিলিতভাবে এই জিনিস ঘটাচ্ছে। কংগ্রেসের অন্তর্দ্বন্দ্বের ফলে আজকে পশ্চিমবাংলায় যা ঘটছে, এটা সরকারের পক্ষ থেকে নির্দিষ্টভাবে দেখা উচিত এবং দৃষ্টান্তযোগ্য শাস্তির, আইন মোতাবেক ব্যবস্থা গ্রহণ করা উচিত। আইনের উর্ধ্বে কেউ নয়, তা তিনি এম এল এ, এম পি বা মন্ত্রী যিনিই হোন না কেন, তার বিরুদ্ধে আইনগত ব্যবস্থা গ্রহণ করতে হবে। ওরা আন্দোলনের নামে যেভাবে পশ্চিমবাংলায় বিশৃঙ্খলা সৃষ্টি করে মানুষের দৃষ্টিকে অন্যদিকে ঘুরিয়ে দেবার চেষ্টা করছে, তারজন্য মানুষ সজাগ আছে। আমরা ওদের এই চক্রান্তকে ধিক্কার জানাচ্ছি। আমরা মানুষকে জাগ্রত করে আগামীদিনে আন্দোলনকে এগিয়ে নিয়ে যাব এবং ওদের সমস্ত চক্রান্তকে ব্যর্থ করে আগামীদিনে এগিয়ে নিয়ে যাব। এই কথা আমি আপনার মাধ্যমে এখানে নিবেদন করছি।

**শ্রী অতুলচন্দ্র দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুত বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা গোপীবল্লভপুরে সাঁকরাইল থানাতে গত সাত-আট বছর আগে বিদ্যুতের লাইন গেছে। সাঁকরাইল থানায় ২৮৬টি মৌজার মধ্যে মাত্র সাত-আটটি মৌজাতে বিদ্যুতায়ন সম্ভব হয়েছে। বহু লেখালেখির পর সেখানে যে ব্লক পি এইচ সি আছে সেখানে বিদ্যুতায়ন সম্ভব হয়েছে। সেখানে আরও দুটি স্বাস্থ্যকেন্দ্র আছে, যেখানে এখনও বিদ্যুতায়ন সম্ভব হয়নি। ব্লকের হেড কোয়ার্টার রোহিনী গ্রামে, সেখানেও বিদ্যুতায়ন হয়নি। সুতরাং ২৮৬টি মৌজার মধ্যে সাত-আটটি বাদ দিয়ে বাকি মৌজাগুলোতে যাতে অবিলম্বে বিদ্যুতায়ন সম্ভব হয়, তারজন্য আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয়া সদস্যা নন্দরানী দল বিষয়টি উত্থাপন করেছেন, বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ। গতকাল ঝাড়খন্ডীদের একটা সভা ছিল। সেই সভা থেকে ফিরে আসার সময় আমাদের পার্টির লোকদের উপরে তারা আক্রমণ করে, তাতে তিনজন নিহত হয়েছে এবং চল্লিশ জন আহত হয়েছে। আহত সাতজন আশঙ্কাজনক অবস্থায় হাসপাতালে ভর্তি আছে। ঝাড়খন্ডীরা কংগ্রেসের সমাজবিরোধীদের সঙ্গে আঁতাত করে এইসব কাজ করেছে। গত নির্বাচনে কংগ্রেস ঝাড়খন্ডীদের সঙ্গে যুক্ত ছিল, তারজন্য নরেন হাঁসদা এখানে এসেছেন গত নির্বাচনের পর ঝাড়খন্ডীরা আমাদের পার্টির পাঁচজনকে গভীর রাতে ধরে নিয়ে গিয়ে খুন করেছিল। যারফলে নরেন হাঁসদা অভিযুক্ত হয়েছিল এবং তাকে গ্রেপ্তার করা হয়েছিল। গতকালের ঘটনায় নরেন হাঁসদা এবং অজিত সাহা যুক্ত ছিল। আমি সরকারের কাছে দাবি করছি এদের গ্রেপ্তার করা হোক। আমাদের মেদিনীপুর জেলায় বারে বারে এই ধরনের ঘটনা ঘটছে, এটা যাতে বন্ধ হয় তার ব্যবস্থা নেওয়া হোক। যারা নিহত হয়েছে তাদের পরিবারকে যাতে সাহায্য করা হয় এবং যারা আহত হয়েছে তাদের চিকিৎসার জন্য আমি সরকারের কাছে দাবি জানাচ্ছি। এই সাথে সাথে ভবিষ্যতে আইন-শৃঙ্খলা ব্যহত না হয় তারজন্য আমি সরকারের কাছে দাবি জানাচ্ছি। এই যে আজকে বাংলা বনধ হচ্ছে

এতে কংগ্রেসিরা বিভিন্ন জায়গায় হামলা করার চেষ্টা করছেন। যেখানে আজকে সমস্ত জিনিসের দাম বেড়ে গেছে, কারখানা বন্ধ হয়ে গেছে তার বিরুদ্ধে সারা দেশের মানুষ ক্ষেপে উঠেছে এবং আন্দোলন ফেটে পড়েছে সেখানে পশ্চিমবঙ্গ হচ্ছে গণআন্দোলনের পীঠস্থান, সেই পশ্চিমবঙ্গের আন্দোলনকে স্তব্ধ করার জন্য কংগ্রেসিরা ষড়যন্ত্র করছে। জেলা শাসকের উপরে হামলা করছে। জেলাশাসককে নাকি তাদের মিটিংয়ে বক্তৃতা দিতে হবে। আসলে কংগ্রেস এই রাজ্যে বিচ্ছিন্নতাবাদী শক্তি, সাম্প্রদায়িক শক্তির সঙ্গে হাত মিলিয়ে এই ধরনের গোলমাল করার চেষ্টা করছেন। তাই আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই বন্ধের বিরুদ্ধে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রীমতী মিনতি ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বাস্থ্যের একটি গুরত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নবগঠিত দক্ষিশ দিনাজপুরের ১০নং শহীদপুর গ্রামপঞ্চায়েতের বালিহারি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটি এখনও উত্তর দিনাজপুরের সি এম ও এইচের আন্ডারে আছে। এটা অবিলম্বে দক্ষিশ দিনাজপুরের আন্ডারে আসা উচিত। এই প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটির ভয়াবহ অবস্থা। এখানে একজন ডি এম ও এইচ থাকেন, তিনি আসেন না হাসপাতালে, রায়গঞ্জে বাড়ি ভাড়া করে থাকেন। এখানে ৬টি সিটের স্যাংশন আছে, কিন্তু সিটগুলো পূরণ হচ্ছে না। নার্সদের এ এন এমরা কোনও কাজ করে না ৩ জন জি ডি এ আছে—তার একজন জিডিএ আবার যাত্রা দলের মালিক এবং নায়ক। সে প্রত্যন্ত গ্রামগুলোতে যাত্রা এবং নাটক করে বেড়ায়। এই হচ্ছে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটির অবস্থা, অবিলম্বে এই স্বাস্থ্যকেন্দটির উন্নতি সাধন করা হোক, এই দাবি আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর কাছে রাখছি এবং গ্রামের মানুষ যাতে এই স্বাস্থ্যকেন্দ্রটির থেকে চিকিৎসা পায় তার ব্যবস্থা করুন।

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এসপ্ল্যানেডে থেকে যেসব লং রুটের স্টেট বাস ছাড়ে সেখানে পুলিশ বুথের কোনও ব্যবস্থা নেই। ওই লং রুট স্টেটবাস ছাড়বার জায়গাতে কোনও পুলিশ চোখে পড়ে না। আমরা বম্বে, দিল্লি মাদ্রাজে গিয়ে দেখেছি এইরকম গুরুত্বপূর্ণ জায়গায় পুলিশ বুথ থাকে কিন্তু আমাদের এসপ্ল্যানেডে সেই রকম লংরুট বাস ছাড়বার জাগয়াতে কোনও পুলিশ বুথ নেই। সেই কারণে আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন করছি যাতে অবিলম্বে ওখানে পুলিশ বুথ বসানো হয়।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কলকাতার এবং মফস্বলে বন্ধের ব্যাপারে খবর এসেছে। মানুষ এই বন্ধ প্রত্যাখ্যান করেছে। কিন্তু সেখানে উদ্দেশ্য প্রণোদিত ভাবে এমন সব আচরণ করা হচ্ছে এবং হিংসাত্মক কাজ যথা বোমাবাজি করা হচ্ছে যার থেকে মানুষের আতঙ্ক হচ্ছে। আমরা বিভিন্ন মফস্বল থেকে যে খবর পাচ্ছি তাতে পশ্চিমবঙ্গের গণতান্ত্রিক মানুষ কেন্দ্রীয় সরকারের নীতিগুলোর বিরুদ্ধে গণ আন্দোলনে নেমে পড়েছে। আজকে বন্ধ ও রুগ্ন শিল্প বন্ধ হয়ে যাচ্ছে, বেকারি বাড়ছে এবং সংসদকে এড়িয়ে গ্যাস ও পেট্রোল জাত দ্রব্যের দাম বাড়ানোর বিরুদ্ধে জনগণ ক্ষেপে উঠেছে এবং আন্দোলনে নেমেছে সেখানে একজন নেত্রীর নেতৃত্বে গ্রুপ অফ পিপল গন্ডগোল চালাবার চেষ্টা করছেন। ক্ষমতার

থাকার ফলে একটা অন্ধ মোহে পড়ে পশ্চিমবঙ্গে তারা এই ধরনের বিভীষিকার রাজত্ব কায়েম করতে চাইছেন। তাই আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি যে পুলিশকে খুব ভালোভাবে ট্যাকেল করে এইসব সমাজ বিরোধীদের কঠোর শাস্তির ব্যবস্থা করতে হবে। মানুষ চাইছে গণতান্ত্রিক আন্দোলনের সাথে যুক্ত থাকতে সেখানে পশ্চিমবঙ্গের মানুষের কাছে এইভাবে বিভীষিকা সৃষ্টি যাতে ওরা করতে না পারে তারজন্য কঠোর ব্যবস্থা নেওয়া দরকার।

**Mrs. Gillian Rosemary Hart :** Mr. Speaker, Sir, I want to say a few words. Today is supposed to be a bandh day. All the Anglo-Indian schools are open today and teachers have come, students have come and it has been a peaceful day. So I congratulate our Government for maintaining law and order and for allowing us to continue our normal business throughout the day.

[12-30 — 12-40 P.M.]

**শ্রী শচীন হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বার্থে একটু গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী কেন্দ্র খানাকুল, বন্যাপীড়িত এলাকা এবং রাস্তাঘাট খুব খারাপ। এই খানাকুলের মধ্যে দিয়ে যে তিনটে রাস্তা গেছে, একটা হল ধরমপোতা থেকে গড়েরঘাট, বলরামপুর থেকে ছত্রসার এবং গৌরহাটি মোড় থেকে বন্দর। এই রাস্তাগুলির অবস্থা অত্যন্ত শোচনীয়। রাস্তাগুলি ভেঙ্গে গেছে বললে ভুল হবে, রাস্তাগুলির মাঝে মাঝেই ডোবার সৃষ্টি হয়েছে। যখন তখন সেখানে গাড়ি উল্টে যায়। এর ফলে এলাকার সাধারণ মানুষ যারা সেখানে দিয়ে যাতায়াত করেন, তারা যে কোনও মুহূর্তে যে কোনও সময় বিপদে পড়ার সম্ভাবনা থেকে যায়। ঐ এলাকায় প্রায় সাড়ে তিন লক্ষ মানুষ বসবাস করেন। আমি পূর্তমন্ত্রীর কাছে অনুরোধ করব যাতে অতি দ্রুত ঐ রাস্তাগুলি মেরামত করা যায়, এই অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবুল বাসার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বজবজ ট্রাঙ্ক রোডের অবস্থা খুবই খারাপ। বিশেষ করে মহেশতলা, জিঞ্জিরাবাজার, ও বাটার মোড়। এই রাস্তাগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা। হাজার হাজার ট্রাক, লরি, বাস, মিনিবাস, সরকারি বাস সেখানে দিয়ে যাতায়াত করে। রাস্তা খারাপ থাকার জন্য সব সময়ই রাস্তা জ্যাম থাকে। এটা খুবই গুরুত্বপূর্ণ সড়ক এবং এই রাস্তাটি রিপেয়ারিং-এর জন্য বার বার নানাভাবে বলা হয়েছে এবং মন্ত্রী মহাশয়কেও জানানো এবং চিফ সেক্রেটারি মহাশয়কেও বলা হয়েছে। কিন্তু আজ পর্যন্ত সেই রাস্তাটি মেরামত হয়নি। আমি আশা করছি এই দৃষ্টি আকর্ষণ করে দাবি রাখছি অল্প সময়ের মধ্যে এই রাস্তাটি রিপেয়ারিং করা হোক। কয়েকদিন আগেই সেখানে ঘটেছে। ব্যবসা বাণিজ্য স্থাপন করবার জন্য যে সমস্ত লোক বিদেশ থেকে এখানে আসছে, তারা সেখান দিয়ে যেতে পারছে না। রাস্তাটি এখন ছোটখাট মেরামত করলেই চলতে পারে, পরে ভালো করে মেরামত করা দরকার। এই রাস্তা বন্ধ হয়ে যাবার জন্য দৈনিক অনেক টাকার ক্ষতি হচ্ছে। সেইজন্য আমার অনুরোধ এই রাস্তা যত তাড়াতাড়ি সম্ভব রিপেয়ার করার ব্যবস্থা করা হোক। পূর্তমন্ত্রী সভায় উপস্থিত আছেন, আমরা শুনতে পাচ্ছি এই সপ্তাহে করা হবে, আগামী সপ্তাহে করা হবে

ইত্যাদি কিন্তু কিছুই লিখিত হবে জানতে পারছি না। কিছু করাও হচ্ছে না। মাননীয় বিধায়ক দীপক মুখার্জি, যিনি বজবজের এম এল এ তিনি ব্যাপারটা আগেও বলেছেন, মহেশতলা বিরাট এলাকা, এই খারাপ রাস্তার জন্য ওখানকার রোটারি ক্লাব, ব্যবসায়ীরা বার বার আমাদের বলছেন, ওখানকার দর্জি শিল্প ধ্বংস হওয়ার মুখে এবং অন্যান্য ব্যবসা বাণিজ্য বন্ধ হবার উপক্রম। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর এই ব্যাপারে বিশেষ ভাবে দৃষ্টি গোচর করছি।

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বজবজের রাস্তার সম্পর্কে যা বলা হল, আমি এটাকে সমর্থন করছি, মাননীয় পুর্তমন্ত্রী উপস্থিত আছেন, আশা করি উনি কিছু বলবেন। আমি এবার আমার নিজের মেনশনে আসছি। প্রথমে আমি বনধ ব্যর্থ করে স্বাভাবিক জীবন যাত্রা অক্ষুন্ন রাখার জন্য পশ্চিমবাংলার সাধারণ মানুষকে অভিনন্দন জানাচ্ছি। যারা আজকে শিল্প কারখানা চালু করেছেন, তাদের অভিনন্দন জানাচ্ছি। বিধানসভার সমস্ত কর্মচারিদের আমি অভিনন্দন জানাচ্ছি যারা এই বন্ধ উপেক্ষা করে বিধানসভা চালু রেখেছেন। স্যার, আমরা লক্ষ্য করছি কংগ্রেস আই এর অন্তর্দ্বন্দ যত বাড়ছে, তার সঙ্গে পাল্লা দিয়ে পদযাত্রা তত বাড়ছে। মমতা ব্যানার্জি হেরে যাচ্ছিলেন বালিগঞ্জের রক্তক্ষয়ী ঘটনার পর, যার জন্য গোবিন্দ ব্যানার্জির খুন দরকার ছিল। উনার আবার সংবাদ পত্রের শিরোনামে আসার জন্য। স্যার, আনন্দবাজার পত্রিকা যারা মমতা ব্যানার্জির প্রতিটি কর্মসূচি দুহাতে তুলে সমর্থন করে তারাও বলেছেন এই ভাবে বিনা প্ররোচনায় পুলিশকে আক্রমণ করার কোনও যুক্তি নেই। এরফলে রাজ্যের আইন শৃঙ্খলা এবং শিল্পায়নের কাজ ব্যহত হচ্ছে, অর্থনীতির হাল আরও বেহাল হচ্ছে। তাই আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাব যে তিনি ব্যাপারটা প্রধান মন্ত্রীর নজরে আনুন। কংগ্রেস আই এর অন্তর্দ্বন্দের জন্য পশ্চিমবাংলার মানুষ সাফার করবে কেন, এখানকার উন্নয়ন ব্যহত হবে?

**শ্রী সাত্বিক রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বনমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা যখন বিভিন্ন রাস্তা দিয়ে যাই তখন বেশ কিছু ছবি আঁকা পোস্টারে লেখা দেখি—'একটা গাছ একটা প্রাণ।' আমরা লক্ষ্য করছি আমাদের পরিবেশ দপ্তর খুবই সজাগ। কিন্তু এর পাশাপাশি একটা অদ্ভুত ব্যাপার লক্ষ্য করছি যে, আমাদের বীরভূম জেলায় আমার কেন্দ্র নলহাটিতে গাছ কাটার প্রতিযোগিতা শুরু হয়ে গেছে। চুরি করে গাছ কাটা হচ্ছে এবং প্রতি মঙ্গলবার ৩০০/৪০০ গরুর গাড়ি কাঠ পাচার করা হচ্ছে। এটা রোধ করার কোনও ব্যবস্থা নেই, কিছু নেই। এক শ্রেণীর অসাধু বন দপ্তরের কর্মচারিরি সহযোগিতায় বিনা লাইসেন্স, বিনা পারমিটে গাছ কাটা হচ্ছে এবং কাঠ চুরি হচ্ছে। এবিষয়ে এর আগেও আমি এই হাউসে উল্লেখ করেছিলাম। আজকে আবার আমি আপনার মাধ্যমে বন মন্ত্রীর বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং দাবি করছি এবিষয়ে অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হোক। হাজার হাজার গাছ চুরি করে যারা কেটে নিচ্ছে তাদের বিরুদ্ধে তিনি উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন, এই অনুরোধ আমি করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত জরুরি বিষয়ের প্রতি মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মালদা

জেলায় বাকুরিয়া-রসিদপুর নামে একটা এলাকা আছে। সেটা সবচেয়ে দুর্গত এলাকা হিসাবে চিহ্নিত। এলাকাটি দুটি বাঁধের মাঝে পড়েছে। ফলে প্রতি বছরই ওখানে বন্যা হয়। ওখানকার গরিব মানুষদের বিশেষ কোনও রোজগার নেই, একটা মাত্র ফসল পায়। ওখানকার বেশিরভাগ পুরুষ মানুষ পাঞ্জাব, হরিয়ানায় চাকরি করে, সেখান থেকে টাকা পাঠায়, বাড়ির জন্য লোকেরা বাঁচে। বর্তমানে ঐ এলাকায় একটা খাল কাটা হচ্ছে বাঁধ বাঁচাবার জন্য। ফলে এলাকার ঐ সমস্ত গরিব মানুষদের জমি চলে যেতে বসেছে। সেচ দপ্তরের ইঞ্জিনিয়াররা বাঁধ বাঁচাবার শর্ট-কাট রাস্তা হিসাবে খাল কাটার পরিকল্পনা নিয়েছে। এবং সেটা ঐ গরিব মানুষ গুলোর জমির ওপর দিয়ে কাটার চেষ্টা করছে। এটা যদি হয় তাহলে ঐ সমস্ত গরিব মানুষ গুলোর আর কোনও উপায় থাকবে না, ওরা ভিক্ষা করতে রাস্তায় বেরবে। অতএব আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এই খাল কাটা বন্ধ রেখে বিষয়টা পুনর্বিবেচনা করা হোক এবং সরেজমিনে তদন্ত করে, মানুষের মতামত নিয়ে খাল কাটা হোক। এই বিশেষ অনুরোধ আমি জানাচ্ছি।

[12-40 — 12-50 P.M.]

**শ্রীমতী মহারানী কোঙর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা লক্ষ্য করছি আমাদের পশ্চিমবাংলার বুকে সমাজের শোষকরা তাদের শোষণকে ভালভাবে জিইয়ে রাখার জন্য সাধারণ মানুষের জীবন-জীবিকাকে জাহান্নামে পাঠাবার চেষ্টা করছে। এক দিকে ইতিমধ্যেই সমস্ত জিনিসের দাম বাড়িয়েছে, অপর দিকে আজই আবার রেলের টিকিটের দাম বাড়াতে চলেছে। শোষক শ্রেণীরই একজন মহিলা—তাকে আমি নেত্রী বলব না—গুন্ডা, মস্তান, খুনীদের নিয়ে পশ্চিমবাংলার বুকে মানুষকে সন্ত্রাস করার জন্য উঠে পড়ে লেগেছে। কিন্তু আজ আর মানুষ সন্ত্রাস চাইছে না। ফলে আজও মানুষ বাড়ি থেকে বেরিয়ে পড়েছে। তারা নিজেরাই নিজেদের সন্ত্রাস মুক্ত করতে বেরিয়েছে। স্যার, আপনি বিশ্বাস করবেন কিনা জানি না, আজকে স্বাভাবিকভাবেই রাস্তায় বাস বেরিয়েছে, ট্রাম বেরিয়েছে। এমন কি ট্রেন পর্যন্ত ছেড়েছে। ওরা ট্রেনের সামনে মানুষকে হাত ধরে, নোড়া ধরে টেনে আটকাচ্ছে। তা সত্ত্বেও আজকে হাওড়া স্টেশনে ট্রেন এসেছে। গ্রামে গঞ্জে মানুষ আজকে বাইরে বেরিয়ে তাদের স্বাভাবিক কাজকর্ম করছে। ওরা মানুষকে ভয় দেখাতে চেষ্টা করছে। এর সাথে সাথে আমরা দেখছি, আমাদের দেশটা বিদেশিদের হাতে, আমেরিকানদের হাতে বিক্রি করে দেওয়া হচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি—আজকে ওরা এই যে কৌশল গ্রহণ করেছে, বিভিন্ন ভাবে মানুষের রক্ত শোষণের চেষ্টা করছে, মানুষের ওপর নির্যাতন চালাচ্ছে, নিরপরাধ মানুষ খুন হয়ে যাচ্ছে এর বিরুদ্ধে তিনি ব্যবস্থা গ্রহণ করুন। ঐ রক্ত পিপাসু মহিলা মানুষকে উত্তেজিত করছে, উত্যক্ত করছে, ওকে শাস্তি দেবার ব্যবস্থা গ্রহণ করুন। আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি, পশ্চিমবংলার বুকে নতুন করে যাতে আর কোনও রকম আগুন না লাগাতে পারে তারজন্য তিনি উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**ডাঃ গৌরীপদ দত্ত :** মাননীয় উপধ্যাক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, আমাদের এখানে যে মেডিক্যাল শিক্ষা ব্যবস্থা আছে তাকে যেমন সরকার

নিয়ন্ত্রণ করেন তেমনি ইউনিভার্সিটি নিয়ন্ত্রণ করেন। মেডিক্যাল কাউন্সিল থেকে তারা এখানে প্রত্যেকটি বিষয়ে ইন্সপেকশন করে এবং তারা সেটা রেকগনিশন দেন। এত দিন পর্যন্ত এই রেকগনিশন দেবার ক্ষেত্রে যারা ইন্সপেকশনে আসতেন তাদের কোনও ফি ধার্য করতেন না। কয়েক বছরধরে আন্ডার গ্রাজুয়েটদের জন্য ৫ হাজার টাকা ফি ধার্য করেছেন পোস্ট গ্র্যাজুয়েট ডিগ্রি বা ডিপ্লোমা যা আছে। আপনি জানেন, আমাদের এখানে শুধু আই পি জি এম ই আর, ইউ সি এম ছাড়া অন্যান্য মেডিক্যাল কলেজে পোস্ট গ্রাজুয়েট ডিগ্রি পড়ানো হয়। এখন প্রত্যেকটি বিষয়ে ইন্সপেকশন করবার জন্য যারা ইন্সপেকশনে আসবেন তারা ২৫ হাজার টাকা করে চাইছেন। আমার কাছে খবর আছে, এটা আরও পরে বৃদ্ধি হয়ে যেতে পারে। যেহেতু বিশ্ববিদ্যালয়ের আর্থিক অবস্থা ভাল নয় যদি এরা ২০-৩০ বিষয়ে পরীক্ষার ইন্সপেকশনের জন্য টাকা দিতে বলেন তাহলে সরকারের পক্ষে বা বিশ্ববিদ্যালয়ের পক্ষে এই এত টাকা দেওয়া অসুবিধাজনক। সেইজন্য আমি মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব, তারা এই বিষয়ে কেন্দ্রীয় সরকার এবং মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়ার সঙ্গে একটা আলোচনা করুন। একবার হয়তো দেওয়া যেতে পারে কিন্তু বারবার পরীক্ষা করতে হবে এই অজুহাত দেখিয়ে যদি আর্থিক চাপ আসে তাহলে সরকারের পক্ষে কষ্টকর হয়ে দাঁড়াবে। আবার এদের রেকগনিশন না পেলে যারা স্নাতকোত্তর ডিগ্রি প্রাপ্ত চিকিৎসক হবেন তারা ভারতবর্ষের অনান্য জায়গায় চাকরি করতে পারবে না কিম্বা কোনও সরকারি পদে নিয়োগও হবে না।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি এখানে উপস্থিত আছেন। আরামবাগের দ্বারকেশ্বর নদীর উপর রামকৃষ্ণ সেতু এবং হরিণখোলাতে মুন্ডেশ্বরী নদীর উপর রামমোহন সেতুর অবস্থা শোচনীয় হয়ে পড়েছে। দীর্ঘদিন ধরে এই সেতু ২টির সংস্কারের কাজ হয়নি। যারফলে বিভিন্ন জায়গায় ভাঙন দেখা গিয়েছে। এই সেতু ২টির সংস্কারের কাজ যাতে শীঘ্র শুরু করা হয় তারজন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সভাকে জানাতে চাইছি, বাগদা বিধানসভার তিন দিক বাংলাদেশ দিয়ে ঘেরা। এখানে স্মাগলিং দিনের বেলা এবং রাত্রে বেলা প্রতিনিয়িত হত। অনেক কষ্ট করে স্মাগলিং বন্ধ করা হয়েছে। কিন্তু এতে বি এস এফ ক্ষিপ্ত। বি এস এফ ক্ষিপ্ত হয়ে যেখানে সেখানে সাধারণ মানুষের উপর অত্যাচার করছে। যারা সাধারণ মানুষ ২ কেটি চাল, ১ কেজি আটা, এবং ৫ কেজি ডিজেল নিয়ে যাচ্ছে তাদের পর্যন্ত আটকে দিচ্ছে। নিত্য প্রয়োজনীয় জিনিসের সরবরাহ যাতে ঠিক থাকে তারজন্য আমি হাউসের কাছে অনুরোধ করছি।

## PRESENTATION OF REPORT

### Presentation of the Sixth Report of the Subject Commitee on Public Works 1993-94

**Shri Barindra Nath Koley :** Sir, I beg to present the Sixth Report of the Subject Committee on Public Works, 1993-94.

## LAYING OF REPORTS

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the 18th Annual Report of the West Bengal Dairy and Poultry Development Corporation Limited for the year 1986-87

**The 16th Annual Report and Accounts of the West Bengal Sugar Industries Development Corporation Limited for the year 1988-89**

**Shri Bidyut Ganguly :** Sir, I beg to lay to the 16th Annual Report and Accounts of the West Bengal Sugar Industries Development Corporation Limited for the year 1988-89.

## STATEMENT UNDER RULE 346

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** তফসিলি জাতি ও আদিবাসী মেয়েদের জন্য রাসমণি ছাত্রী নিবাসে মোট ৬৯ জন ছাত্রী আবাসিক হিসাবে ছিলেন দক্ষিণ ২৪ পরগনা জেলার তফসিলি জাতিও আদিবাসী কল্যাণ আধিকারিক শ্রী স্বপনকুমার চক্রবর্তী এই ছাত্রীনিবাসের সুপারের অতিরিক্ত দায়িত্বে আছেন।

১৮-২-৯৪ তারিখে উক্ত ছাত্রী নিবাসের ছাত্রীদের মধ্যে গোলমালের সংবাদ পাইয়া বিভাগীয় উপ-অধিকর্তা শ্রী সুভাষরঞ্জন চক্রবর্তী ও শ্রী শৈলজা হালদার সহ শ্রী স্বপনকুমার চক্রবর্তী উক্ত ছাত্রীনিবাসে যান এবং তাহাদের সঙ্গে কথা বলিয়া বিবাদের মিটমাট করিয়া দেন। সকলেই অতঃপর শান্তিপূর্ণভাবে বসবাস করিবেন এই বিষয়ে নিশ্চিত হইয়া তাহারা চলিয়া আসেন।

অতঃপর ২০-২-৯৪ তারিখে সন্ধ্যায় শ্রীমতী মৌসুমী সাহা রায়কে ক্যালকাটা মেডিক্যাল রিসার্চ ইন্সটিটিউটে ভর্তি করা হয় এবং ২১-২-৯৪ তারিখে ভোরবেলায় শ্রীমতী সাহার মৃত্যু হয়। উক্ত ইনস্টিটিউটে ভর্তি হবার সময় কয়েকজন ছাত্রীর দ্বারা শ্রীমতী সাহাকে আঘাতের কথা জানানো হয়। শ্রীমতী সাহার মৃত্যুর পর উক্ত ইন্সটিটিউট হইতে পুলিশকে সংবাদ দেওয়া হয়। পুলিশ সেই সূত্রে ভাঃদঃবিঃ ৩০৪/৩০ ধারা মতে একটি মোকদ্দমা দায়ের করিয়াছে। পুলিশ পাঁচজন আবাসিককে গ্রেপ্তার করিয়াছে। তদন্ত চলিতেছে।

পুলিশ তদন্ত ছাড়াও বিভাগীয় বিশেষ সচিবকে দিয়া ঘটনার আনুষ্ঠানিক তদন্তের আদেশ দেওয়া হইয়াছে।

বর্তমানে উক্ত ছাত্রীনিবাসে একজন আবাসিক মেট্রন নিযুক্ত করা হইয়াছে।

[11-50 — 1-00 P.M.]

**শ্রী নির্মল দাস ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, অন এ পয়েন্ট অফ ইনফর্মেশন উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের অশিক্ষক কর্মচারিগণ বেশ কয়েকদিন যাবৎ অবস্থান ধর্মঘট করছেন তাদের

নানান দাবি নিয়ে। আপনি জানেন যে, ঐ বিশ্ববিদ্যালয়টি প্রত্যন্ত এলাকায় অবস্থিত। সেখানে যদি কর্মচারিরা কর্মবিরতি চালিয়ে যান তাহলে বিশ্ববিদ্যালয়ের সমস্ত পরীক্ষা বন্ধ হয়ে যাবে এখানে শ্রদ্ধেয় উচ্চশিক্ষা মন্ত্রী রয়েছেন, যাতে তারা তাদের কর্মবিরতি প্রত্যাহার করে নেন তারজন্য হস্তক্ষেপ করুন তারজন্য অনুরোধ রাখছি।

## ZERO HOUR

**শ্রী তপন হোড় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বর্তমানে বীরভুম জেলায় রান্নার গ্যাস সাপ্লাই অত্যন্ত অনিয়মিত। একটি সিলিন্ডার পেতে দেড় মাস সময় লাগছে সেখানে। এরফলে গৃহস্থদের খুবই অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে। আপনার মাধ্যমে আমি সরবরাহ মন্ত্রীর কাছে আবেদন করছি, এই বিষয় নিয়ে তিনি যেন কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলেন যাতে তারা এইভাবে গ্যাস থেকে বঞ্চিত না হন।

**শ্রী পান্নালাল মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মানুষকে কুকুরে কামড়ালে তার প্রতিষেধক যে ইনজেকশন সেটা সরকারের স্বাস্থ্য দপ্তর থেকে হাসপাতালে দেওয়া হত এবং সেই সূত্রে গ্রামীণ হাসপাতালেও দেওয়া হত। কিন্তু কিছুদিন যাবৎ সেই ইনজেকশন দেওয়া বন্ধ হয়ে গেছে, কারণ গভর্নমেন্টের থেকে সাপ্লাই বন্ধ হয়ে গেছে। বাজারে কোনও কোনও কোম্পনির এই ধরনের কুকুরে কামড়ানোর প্রতিষেধক ইনজেকশন কিনতে পাওয়া যাচ্ছে। কিন্তু তার এত দাম যে পাঁচ, ছয় হাজার টাকা লাগে। গ্রামের মানুষের পক্ষে এত দাম দিয়ে ঐ ইনজেকশন কেনা সম্ভবপর নয়। কাজেই গ্রামের মানুষকে কুকুরে কামড়ালে যাতে ঐ প্রতিষেধক ঔষধ বিনা পয়সায় দেওয়া হয় তার জন্য ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী তুলসী ভট্টরাই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের কর্মীদের প্রাপ্য পে রিভিসনের বর্ধিত বেতনক্রম-এর বকেয়া পাওনা রয়েছে। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের পাওনার পরিমাণ প্রায় ২০ লক্ষ টাকা যা ১৯৮৮ সাল থেকে বকেয়া হয়ে রয়েছে। এটা ঠিক যে কেন্দ্রীয় সরকার বিশ্ববিদ্যালয়ের প্রাপ্য অর্থ নিয়মিত ভাবে দিচ্ছে না। ফলে বিশ্ববিদ্যালয়ের কর্মীরা আর্থিক দিক থেকে দারুণ ভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। উত্তরবঙ্গে দীর্ঘদিন ধরে আন্দোলন চলছে। কাজেই এই বিষয়ে কি পদক্ষেপ নেওয়া হয়েছে সরকার থেকে সেটা যদি উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয় বলেন তাহলে আমরা জানতে পারি।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় দুই জন সদস্য বিশেষ করে উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় সম্পর্কে জানতে চেয়েছেন। এটা ঠিক যে উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের কর্মচারিরা তাদের যে বকেয়া পাওনা সেটার ব্যাপারে তারা আন্দোলন করছেন। মাননীয় দুইজন সদস্য এই ব্যাপারে বলেছেন। আমরা চাই যে উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের কাজকর্ম সঠিকভাবে চলুক এবং সেখানে নিয়মিত ভাবে লেখাপড়া হোক এবং বিশ্ববিদ্যালয়ের পঠন-পাঠন কোনও ভাবেই যাতে ক্ষতিগ্রস্ত না হয়। আমরা সময়ে সময়ে তাদের বিভিন্ন যে দাবিগুলি আছে তা পুরণ করার চেষ্টা করছি এবং তাদের যে মূল দাবি বকেয়া টাকা, আমরা

আগামী আর্থিক বছর থেকে সেই টাকা পরিশোধ করার উদ্যোগ গ্রহণ করব। আমি আশা করব যে আমাদের কর্মচারী বন্ধুরা, তাদের এই যে আন্দোলন, সেটা থেকে তারা বিরত থাকবেন, করবেন না এবং অন্যান্য তাদের যে সমস্ত দাবি-দাওয়া আছে সেগুলি আমরা আলোচনার মাধ্যমে মিটিয়ে নেবার চেষ্টা করব।

**শ্রী নির্মল দাস** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে অ্যাসিওরেন্স দিলেন, সেটা যদি একটা টেলেক্স-এর মাধ্যমে তাদের জানিয়ে দেন তাহলে যারা আন্দোলন করছেন তারা আন্দোলন থেকে বিরত থাকবেন।

**মিঃ ডেপুটি স্পিকার** ঃ মিঃ দাস, এটা হয়না। এই রকম করবেন না।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গাজোলে কিছুদিন আগে যে মর্মান্তিক দুর্ঘটনা ঘটেছে, সেটা নিয়ে কংগ্রেসের লোকেরা রাজনীতি করছে। ঐ দুর্ঘটনায় একমাত্র জীবিত ব্যক্তি চাঁদ মহম্মদ, তিনি মালদার হাসপাতালে বেঁচে আছেন। তাকে অবিলম্বে কলকাতায় আনার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে টেলিগ্রাম করেছি। কিন্তু কংগ্রেসের বড় এক নেতা সেখানে গিয়ে বললেন যে তাকে মালদাতেই রাখতে হবে। কিন্তু তাকে মালদায় রাখলে সেখানে কোনও চিকিৎসা হবে না, কারণ সেখানে চিকিৎসা ব্যবস্থা নেই। আজকে আমাকে ফোন করে জানিয়েছে যে তার হাতে টান ধরেছে। তাকে এস এস কে এম হাসপাতালে আনা দরকার। কংগ্রেস থেকে বলা হয়েছে যে তার চিকিৎসার জন্য ১২ হাজার টাকা স্যাংশন হয়েছে। আমরা দেখছি যে ওখানকার রেড-ক্রস তিন শত টাকার ঔষধ দিয়েছে কাজেই আমি স্বাস্থ্য মন্ত্রীর কাছে অনুরোধ করছি যে তাকে অবিলম্বে কলকাতায় হাসপাতালে এনে চিকিৎসার ব্যবস্থা করা হোক।

[1-00 — 1-10 P.M.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা বিষয় আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের ওয়েস্ট বেঙ্গল লেজিসলেটিভ অ্যাসেম্বলির যে হুজ হু আছে তাতে এমন কিছু তথ্য আছে যা বাস্তবের সঙ্গে মিল পাওয়া যাচ্ছে না। গত পরশু বারাসাতে আমাদের যে সমস্ত বিধায়ক গিয়েছিলেন তাদের বয়স ভুল করে দেখানো হয়েছে। যুব কংগ্রেসের নেতা সৌগত রায়, তার বয়স দেখানো হয়েছে ৪৬ বৎসর। তিনি যুব কংগ্রেসের সমাবেশে গিয়েছিলেন। সাধন পান্ডে, যার বয়স ৫০ বৎসর দেখানো হয়েছে, তিনি যুব কংগ্রেসের সমাবেশে গিয়েছিলেন। আর সত্যরঞ্জন বাপুলি যার জন্ম নিয়ে সমস্যা আছে, কোনও ডেট এখানে জানানো হয় নি, সেটা এখানে লেখা নেই। যারা যুব কংগ্রেসের সমাবেশে গিয়েছিলেন তারা প্রকৃতপক্ষে যুব না আপনার এখানে ভুল দিচ্ছে? কোনটা ঠিক সেটা আপনি জানিয়ে দিন। নাকি ওরা সিং ভেঙে বাছুরের দলে ঢুকে বাচ্চার মতো ইঁট ছুঁড়ছেন? কোনটা ঠিক এটা আপনি কারেক্ট করে দেবেন।

**শ্রী দীপক মুখার্জি** ঃ স্যার, আপনি জানেন আমাদের এই দেশে এখন কমিটিরাজ চলছে। এক-একটা কমিটি হচ্ছে আর জনগণের দুর্ভোগ বাড়ছে। নরসিংহম কমিটি বলছে ব্যাঙ্ক তুলে দাও, মালহোত্রা কমিটি বলছে এল আই সি তুলে দাও। রেলের ভাড়ার ব্যাপারে

নাগদুয়াজ কমিটি হয়েছে, সেই কমিটি বলছে এমনভাবে রেলের ভাড়া বাড়াতে যাতে মানুষ দিতে না পারে। এই রকম একটা রেকর্ড ভাড়া বাড়াতে চলেছে কেন্দ্রের কংগ্রেস সরকার। কেন্দ্রের কংগ্রেস সরকারের কোনও দায়-দায়িত্ব নেই। ৪-৫ মাস আগে কালুচরণ লেঙ্কা এখানে এসে বললেন যে রেলের ভাড়া বাড়ছে না। আজকে জানা গেল রেলের ভাড়া এমনভাবে বাড়ছে যা মানুষের নাগালের বাইরে চলে যাচ্ছে। জিনিসের দাম বাড়ছে, মানুষের ক্ষোভ বাড়ছে, যন্ত্রণা বাড়ছে, দুঃখ বাড়ছে। মানুষ ক্ষোভ প্রকাশ করতে যাচ্ছে। কেন্দ্রের কংগ্রেস সরকার এক দিকে আমেরিকার পায়ে ধরছে অন্য দিকে তাদের কেডাররা রাস্তায় এসে পুলিশ মারছে এবং এই ভাবে মানুষের দৃষ্টিটা অন্য দিকে ফিরিয়ে দিতে চাইছে। এর বিরুদ্ধে আমি ধিক্কার জানাচ্ছি, নিন্দা করছি।

**শ্রী নির্মল দাস :** আমি রেলের ব্যাপারে বলব। রেলের ভাড়া বাড়ছে। আমি এর প্রতিবাদ করছি। আমাদের রাজ্যের বিধানসভা থেকে এই রেল ভাড়া বৃদ্ধির প্রতিবাদ করেছে। এটা হল আমার প্রথম কথা। দ্বিতীয় কথা হল রেল কর্তৃপক্ষ বিশেষ করে এই উত্তর সীমান্তের ৭টি রাজ্যের সাথে বেইমানি করছে, আমাদের উত্তরবঙ্গের সাথে বেইমানি করছে। কামরূপ এক্সপ্রেস প্রতিদিন ৭-৮ ঘণ্টা ধরে দেরিতে আসা যাওয়া করে। ইস্টার্ন রেল এখান থেকে রিসিভ করে না।

(গোলমাল)

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সুন্দরবন উন্নয়ন মন্ত্রী এখানে আছেন তার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার যে সুন্দরবন অঞ্চলে ১৯টি ব্লক আছে এবং ৩২ লক্ষ দারিদ্রক্লিষ্ট মানুষ বাস করে। এই সুন্দরবন অঞ্চল অত্যন্ত উপেক্ষিত। সুন্দরবন অঞ্চলের মানুষের দুরবস্থা দেখে, সেখানকার মানুষের শিক্ষা, স্বাস্থ্য, কৃষি, সেচ যোগাযোগ ব্যবস্থা বিদ্যুত্‌ শিল্পোন্নয়ন এবং কর্মসংস্থানের কথা ভেবে, সেখানকার দারিদ্রক্লিষ্ট মানুষের দিকে তাকিয়ে সুন্দরবন উন্নয়ন পর্ষদ তৈরি হয়েছিল। সেই সুন্দরবন উন্নয়ন পর্ষদ আছে। কিন্তু অর্থাভাবে সুন্দরবন উন্নয়ন পর্ষদ সুন্দরবন অঞ্চলের দারিদ্রক্লিষ্ট মানুষের জীবনের উন্নতি করতে পারছে না। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, উনি কিছু বলুন এই ব্যাপারে।

**শ্রী ঈদ মহম্মদ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের মন্ত্রীর নিকট আমার আবেদন জানাই যে, আমার বিধানসভা কেন্দ্র ভরতপুরের টেঁয়া গ্রামে প্রখ্যাত সাহিত্যিক রামেন্দ্রসুন্দর ত্রিবেদির জন্মস্থান। অন্যান্য সাহিত্যিকেরা যেভাবে সম্মান পেয়েছেন রামেন্দ্রসুন্দর ত্রিবেদি সেইভাবে সম্মান পান নি। তাই তার স্মৃতি রক্ষার্থে আমি সরকারের নিকট আবেদন জানাচ্ছি।

**শ্রীমতী মিনতী ঘোষ :** আজকে কেন্দ্রীয় সরকারের সি কে জাফর শরিফ রেলবাজেট ঘোষণা করেছেন। ভারবর্ষের গোটা মানুষের উপরে এই বাজেটের মধ্যে দিয়ে একদফা ভাড়া বাড়িয়েছেন। কেন্দ্রীয় সরকার প্রতিবারই বাজেটের আগে সংসদকে উপেক্ষা করে প্রশাসনিক নির্দেশে সমস্ত জিনিসপত্রের দর বাড়ান। এবারে তারা পেট্রোল, ডিজেল, রেশনের চাল, গম

চিনি ইত্যাদির দর বাড়িয়েছেন। এইভাবে নিত্য প্রয়োজনীয় জিনিসের দর বাড়িয়ে জনজীবনকে আক্রান্ত করে কেন্দ্রীয় স্বৈরাচারী সরকার মানুষের জীবনের উপরে আক্রমণ নামিয়ে আনছেন মানুষের জনমুখী আন্দোলনকে বিপথগামী করার জন্য। অপরদিকে দলছুট নেত্রীর মাধ্যমে পশ্চিমবাংলায় বিশৃঙ্খলা তৈরি করার চেষ্টা করছেন। আন্দোলনের নামে পশ্চিমবাংলার শান্তি-শৃঙ্খলাকে ধ্বংস করবার চক্রান্ত করছেন। আমরা সেই চক্রান্তের বিরুদ্ধে ধিক্কার জানাই। কেন্দ্রীয় সরকার প্রতিনিয়ত জিনিসপত্রের দাম লাগামছাড়া ভাবে বাড়াচ্ছে, তার বিরুদ্ধে ধিক্কার জানাচ্ছি।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, কেন্দ্রীয় সরকারের রেলমন্ত্রক নরসীমা রাওয়ের নেতৃত্বে যে জিনিসটা করছে তাতে দেশের সর্বনাশ ডেকে আনছে। তারা দেশটাকে বিক্রি করে দেবার চক্রান্ত করছে। এর প্রতিবাদে আমরা ১লা এপ্রিল, যে দিন থেকে এই নতুন ভাড়া কার্যকর হবে, সেদিন পশ্চিমবাংলাকে স্তব্ধ করে দেব। তারজন্য ছাত্র-যুবকেরা আন্দোলন করবে। আলিপুরদুয়ারের আমরা একটা কনভেনশন করছি। লক্ষ লক্ষ মানুষ সেই কনভেনশন করছে রেলের এই অব্যবস্থার বিরুদ্ধে। উত্তরবঙ্গের তারা সর্বনাশ করেছে—তারজন্য এবং রেলের ভাড়া বৃদ্ধির বিরুদ্ধে বিক্ষোভ গড়ে তোলা ছাড়া আর কোনও উপায় আমরা দেখছি না।

[1-10 — 1-40 P.M. (including adjournment)]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অব ইনফর্মেশন আছে। এইমাত্র কেন্দ্রের রেল বাজেট ঘোষিত হয়েছে। আপনি শুনে আতঙ্কিত হবেন, এই বছরে ৯৯৭ কোটি টাকা ফ্রেট ও রেলেরে ভাড়া বাড়ানো হয়েছে। এমনিতে জনগণের দুঃসহ অবস্থা, তার উপরে প্রায় এক হাজার কোটি টাকার বাড়তি চাপ রেল বাজেটে চাপানো হয়েছে। পশ্চিমবাংলা বিধানসভায় আমি জানাতে চাই যে, পশ্চিমবাংলা কেন্দ্রীয় বাজেটে শুধু যে উপেক্ষিত হয়েছে তাই নয়, মানুষের দীর্ঘদিন যাবৎ যে দাবিগুলো ছিল তার ন্যূনতম মর্যাদা পায় নি। বালুরঘাট একলাখি রেলমন্ত্রীর বক্তৃতায় নেই। একমাত্র চন্দনপুর-শক্তিগড় থার্ড লাইন এবং খড়গপুর থেকে ভুবনেশ্বর পর্যন্ত ইলেকট্রিফিকেশন ছাড়া পশ্চিমবাংলা রেলবাজেট থেকে শূন্য হাতে ফিরে এসেছে। তিস্তা-তোরসা হাওড়া থেকে আর জয়পুর থেকে হাওড়া একটা ট্রেন যাবে। রেলমন্ত্রীর ঘোষণায় মান্থলি ভাড়া সাধারণ মানুষের উপরে একটাকা থেকে চল্লিশ টাকা পর্যন্ত বাড়ছে। একশো কিলোমিটারের উপরে সেকেন্ড ক্লাশের সব টিকিটের উপরে ভাড়া বাড়ানো হয়েছে এবং ৯৯৭ কোটি টাকার বোঝা মানুষের উপরে চাপানো হয়েছে। রেলবাজেটে পশ্চিমবাংলার কোনও প্রোজেক্ট নেই, ন্যূনতম মর্যাদা রেলমন্ত্রী দেন নি। তারজন্য এই বিধানসভায় পশ্চিমবাংলার মানুষের পক্ষ থেকে আজকে বহিঃপ্রকাশ জানাচ্ছি যে, আগামী ২৬ তারিখে সকাল ৬টা থেকে সন্ধ্যা ৬টা পর্যন্ত পশ্চিমবাংলায় একটাও রেলের চাকা চলতে দেব না। পশ্চিমবঙ্গে একটি রেলের চাকাও ২৬শে ফেব্রুয়ারি চলতে দেব না। এবং ১লা এপ্রিল আমরা ফেয়ারলি প্লেস অবরোধ করব। আমাদের উপর থেকে ট্যাক্স আদায় করবে আর পশ্চিমবঙ্গে মিনিমাম প্রোজেক্টগুলোও হবে না এ হতে পারে না পশ্চিমবঙ্গ বঞ্চিত হবে সাধারণ মানুষ মুখ বুজে এই জিনিস বরদাস্ত করবে না। এই কথা আমি আপনার মাধ্যমে জানিয়ে দিতে চাই।

**শ্রী আব্দুল রেজ্জাক মোল্লা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ বাবু সুন্দরবন উন্নয়ন পর্ষদের আর্থিক উন্নতির কথা বলেছেন। তিনি বোর্ডের সদস্য তা আমরা সবাই জানি। সম্প্রতি মুখ্যমন্ত্রীর কাছে এই বিষয়টি নিয়ে গেছি এবং তার নজরে এনেছি। তার নির্দেশেই সুন্দরবন এলাকার মধ্যে বিভিন্ন যে দপ্তর আছে সেই দপ্তরগুলোকে কো-অর্ডিনেশন করা হবে। মন্ত্রী পরিষদের একটি কমিটি এবং চিফ সেক্রেটারির নেতৃত্বে একটি সেক্রেটারিয়াল আরেকটি কমিটি হবে এবং বিষয়টি খতিয়ে দেখা হচ্ছে এবং যথাযথভাবে গুরুত্ব দিয়ে উদ্যোগ গ্রহণ করা হচ্ছে।

(At this stage the House was adjournment till 1.40 p.m.)

(After recess)

[1-40 — 1-50 P.M.]

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রেলবাজেট সংসদে পাশ হয়েছে এবং প্রায় এক হাজার কোটি টাকার নতুন করে আদায়ের সিদ্ধান্ত হয়েছে। পশ্চিমবাংলা থেকেও কয়েক শত কোটি টাকা আদায় হবে, কিন্তু পশ্চিমবাংলার জন্য নতুন কোনও প্রকল্প নেওয়া হয়নি। তমলুক থেকে দিঘা পর্যন্ত যে রেল লাইন সেটা আমাদের দীর্ঘদিনের দাবি এবং এর জন্য রাজ্য সরকার জমি অধিগ্রহণও করেছে। কিন্তু এই প্রকল্পকে ত্বরান্বিত করার ব্যাপারে এই বাজেটে কিছু বলা হয়নি। এক কোটি বা দু'কোটি টাকা দেওয়া হবে এবং দু'হাজার সালের মধ্যেও এই রেলপ্রকল্প নির্মাণের কাজ শেষ হবে না। এটা আমাদের পশ্চিমবাংলার প্রতি নতুন আরেকটি বঞ্চনা। এর আগে প্রশাসনিক ক্ষমতা জারি করে কেন্দ্রীয় সরকার পেট্রোল, ডিজেল, গ্যাস,চাল, গম চিনির দাম বাড়িয়েছে। এইভাবে ভারতবর্ষের জনগণের উপর তিনি বোঝা চাপিয়ে দিচ্ছেন এবং রাজ্যগুলিকে শুকিয়ে মারা হচ্ছে। আপনি জানেন স্যার, প্রশাসনিক ক্ষমতা জারি করে জিনিসের দাম বাড়ালে রাজ্য বঞ্চিত হয়। এইভাবে কেন্দ্রীয় সরকার একের পর এক কাজ করছে। আমাদের দেশের যে বাজেট হচ্ছে, তা আন্তর্জাতিক অর্থ ভান্ডারের নির্দেশেই করা হচ্ছে। দেশকে বিদেশের কাছে বন্ধক দেওয়া হচ্ছে। আমরা এই জিনিসের প্রতিবাদ করছি এবং রেলবাজেট নিয়ে হাউসে আলোচনা করা হোক এই দাবি করছি এবং সর্বসম্মতভাবে একটা প্রতিবাদ পত্র কেন্দ্রের কাছে পাঠানো হোক।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন স্যার, যে আজকে রেলমন্ত্রী রেল বাজেট সংসদে পেশ করেছেন এবং ৯৯৭ কোটি টাকার বোঝা সাধারণ মানুষের উপর চাপিয়ে দিয়েছেন! এইভাবে দিনের পর দিন জনসাধারণের উপর বোঝা চাপাচ্ছেন। এই যে বছর বছর ভাড়া বৃদ্ধির রেওয়াজ এটা অসহ্য। তাছাড়া, প্রশাসনিক আদেশ বলে সরকার পেট্রোল, ডিজেল, চাল, চনি, গম সমস্ত কিছুর দাম বাড়িয়ে দিয়েছে, এর বিরুদ্ধে আমরা তীব্র প্রতিবাদ করছি। এর উপর আমরা যাতে আলোচনার সুযোগ পায়ই এবং সরকার যাতে রেলের ভাড়া এর মাসুল বৃদ্ধি থেকে বিরত থাকে এর জন্য আমরা প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, রেল বাজেট আজকে সংসদে পাস হচ্ছে। আজকে বিধানসভা উত্তাল, তার সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গবাসী শঙ্কিত। পশ্চিমবাংলা থেকে সমস্ত প্রকল্প তুলে নিয়ে

দক্ষিণে নিয়ে যাওয়া হচ্ছে। যেটা বলেছিলাম, খানা, সাঁইথিয়া মেইন গত বছর সংসদে অনুমোদন পেয়েছিল, দু'কোটি টাকা অনুমোদিত হয়েছে। আজকে সেই প্রকল্পকে পর্যন্ত নস্যাৎ করে দেওয়া হয়েছে। আজকে বিধানসভায় এই বিষয়ে আলোচনার সুযোগ থাকা দরকার। সর্বদলীয় একটা প্রতিবাদ বিধানসভায় আসা দরকার এবং কেন্দ্রীয় সরকারের কাছে ধিক্কার জানানো দরকার। আজকে কেন্দ্র পশ্চিমবাংলা থেকে কোটি কোটি টাকার সম্পদ নিয়ে পশ্চিমবঙ্গকে তারা বঞ্চিত করবে, এই জিনিস চলতে পারে না, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একলাখী বালুরঘাট এই প্রকল্পের জন্য কোনও টাকা ধার্য করা হয়নি, এই সম্পর্কে মাননীয় সদস্য বলেছেন। আমি বলছি উত্তরবঙ্গের দার্জিলিং হিমালয়ান রেলওয়ে, তার মডার্নাইজেশনের জন্য কোনও টাকা ধার্য করা হয়নি। শিলিগুড়ি জংশনে দার্জিলিং মেল নিয়ে যাওয়ার কথা, ভায়া আলুয়াড়ি, তার জন্য কোনও টাকা ধার্য করা হয়নি এবং শিলিগুড়ি জংশন এবং আলিপুর দুয়ার জংশন মডার্নাইজেশনের জন্য কোনও টাকা ধার্য করা হয়নি। নতুন কোনও রেলওয়ে চালু করা হয়নি। সুতরাং এই সমস্ত বিষয়গুলো সম্পর্কে দাবি জানিয়ে কেন্দ্রের কাছে পাঠানো হোক।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১৭ তারিখে শিয়ালদহ চত্বরে আমাদের যাত্রী সাধারণের সুবার্বন রেলওয়ে প্যাসেঞ্জার্স কনফেডারেশন, হাওড়া এবং শিয়ালদহের, তাদের একটা অ্যাক্স বডি আছে, মাননীয় সংসদ অমল দত্তের উপস্থিতিতে সেখানে একটা কনভেনশন করা হয়েছিল যে যেদিন রেল বাজেট পেশ হবে এবং রেল ভাড়া মাসুল যা বৃদ্ধি ঘটবে তার প্রতিবাদ তারপরের দিন হবে। তার মানে আগামীকাল সমস্ত স্টেশনে সকাল থেকে বিক্ষোভ প্রদর্শিত হবে এবং তারপর ইতিমধ্যে মানব বাবু ঘোষণা করেছেন যে ২৬ তারিখ সকাল থেকে রেল অবরোধ হবে। ২৫শে ফেব্রুয়ারি সুবার্বন রেলওয়ে প্যাসেঞ্জার্স অ্যাশোসিয়েশনের তরফ থেকে সারা স্টেশনে যাত্রী বিক্ষোভ এর আহ্বান জানানো হয়েছে।

**শ্রী ননী কর ঃ** মিঃ ডেপুটি স্পিকার, যে বিষয়টা উঠল, সেটা হচ্ছে রেলবাজেট। আমি প্রত্যক্ষ ভাবে টি ভিতে দেখেছি, সংসদে যখন রেলবাজেট পেশ করা হয় তখন বিরোধী পক্ষ থেকে কথা তুলেছে এবং খুবই হট্টগোল হয়েছে। আমরা বলছি নতুন করে ৯৯৭ কোটি টাকার যে মাসুল বৃদ্ধি হয়ে, রেল ভাড়া বৃদ্ধি করা হয়েছে তাতে মান্থলির দামও বাড়ছে। শিয়ালদহ এবং হাওড়াকে বেসরকারি সংস্থার হাতে তুলে দেওয়া হচ্ছে। যখন রেল বাজেট পেশ করা হয়েছিল পার্লামেন্টে তখন বিরোধী পক্ষ থেকে হৈ হট্টগোল হচ্ছিল যে রেলমন্ত্রীর কথা শোনা যাচ্ছিল না। এবং সেখানে স্পিকারকে হস্তক্ষেপ করতে হয়েছে। এটাশুধু পার্লামেন্টের প্রতিবাদের বিষয় নয়। এটা আমাদের সকলেরই প্রতিবাদের বিষয়। স্যার, আপনি দেখেছেন বিরতির আগে এখানে সকল পক্ষ থেকেই প্রতিবাদ করা হয়েছে। অবশ্য কংগ্রেসের লোকেরা আজকে এখানে উপস্থিত নেই, ওরা প্রতিবাদ করবেন, কি করবেন না, আমি জানি না। হয়ত করবেন না। আমি শুধু আপনাকে অনুরোধ করছি আমাদের সকলের এই প্রতিবাদ ধ্বনি আপনি দিল্লিতে পৌছে দেবার ব্যবস্থা করুন।

## LEGISLATION

### The West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1994.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1994.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg to made a statement under Rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. The West Bengal Taxation Tribunal was set up by the State Government with effect from 27.2.89 under the West Bengal Taxation Tribunal Act, 1987 for adjudication or trial of any disputes, complaints or offences with respect to levy, assessment collection and enforcement of any tax under any Act specified in the Schedule to the aforesaid Act. In terms of Section 8(7) of the said Act, seven days' Prior notice together with the copy of any application and the annexures thereto was required to be served on the State Government or any authority where any interim Order was sought against the State Goverment or the authority. The Tribunal established under the aforesaid Act was not empowered to relax or to dispense with the above requirement of law. It was, therefore, felt necessary to confer on the Tribunal the power to relax or to dispense with the requirement of seven days' prior notice as aforesaid on the lines of the Calcutta High Court Rules in this regard. To achieve the aforesaid purpose, the West Bengal Taxation Tribunal (Amendment) Ordinance, 1993 was promulgated on 3.9.93 with the immediate effect to make necessary amendments in the West Bengal Taxation Tribunal Act, 1987.

The promulgation of the aforesaid Ordinance was necessary as the West Bengal Legislative Assembly was not in session at that time.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1994 be taken into consideration.

[1-50 — 2-00 P.M.]

**শ্রীমতী নন্দরানী দল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় 'দি ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সশেন ট্রাইব্যুনাল (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৪ আজকে এখানে উত্থাপন করেছেন, আমি এই বিলটিকে সম্পূর্ণ সমর্থন করছি। ১৯৮৭ সালে ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সশেন ট্রাইব্যুনাল অ্যাক্ট অনুযায়ী আমাদের রাজ্যে ট্যাক্সশেন ট্রাইব্যুনাল গঠিত হয়েছে এবং সেখানে করদাতাদের বক্তব্য রাখার সুযোগ আছে করদাতা নির্দিষ্ট সময়-সীমার মধ্যে, ৭ দিনের নোটিশে অ্যাপিল

রতে পারছিলেন এর ফলে আমরা দেখেছি অনেক ক্ষেত্রেই হাইকোর্টে যাওয়ার সুযোগ নিয়ে রদাতারা কর দেওয়া এড়িয়ে যেতেন। আইনের মধ্যে এই যে ফাঁকটুকু ছিল মাননীয় অর্থমন্ত্রী ই সংশোধনীর মাধ্যমে এটা বন্ধ করতে চাইছেন। ট্রাইব্যুনালের হাতেই সমস্ত ক্ষমতা দিতে াইছেন। যেখানে করদাতাদের রাজ্য সরকারকে ৭ দিনের নোটিশ দেওয়ার কথা ছিল সেখানে া ট্রাইব্যুনাল বসেছে মীমাংসা করার ব্যবস্থা করছেন। এই অ্যামেন্ডমেন্ট বিলের মাধ্যমে াননীয় অর্থমন্ত্রী ট্রাইব্যুনালের হাতেই নোটিশ দেবার ব্যাপারটা নাকচ করার অধিকার দিচ্ছেন। এটাকে গণতন্ত্রীকরণ করার হয়েছে করদাতা এবং করগ্রহীতা উভয়ই এক জায়গায় বসে বক্তব্য রাখতে পারেন এবং সিদ্ধান্তটা এক জায়গায় গিয়ে পৌছালে আদায় এড়িয়ে যাওয়া বন্ধ হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এই অর্থনৈতিক সঙ্কটের মধ্য দিয়েও গ্রাম-উন্নয়নের যে কাজ যেটা বিগত দিনে করতে পেরেছিল সেই কাজগুলি থমকে গিয়েছিল। এখন এই রাজস্ব আদায়ের ব্যাপারে যে ফাঁক ফোঁকরগুলি আছে সেগুলি যদি আমরা বন্ধ করতে পারি তাহলে অনাদায়ী রাজ্যস্বগুলি আমরা আদায় করতে পারব এবং জনগণের স্বার্থে গ্রাম-উন্নয়নের যে কাজ সেই কাজগুলি করতে পারব। আইনের যে ফাঁক-ফোকরগুলি আছে সেগুলি বন্ধ করে এই আইনগুলিকে জনমুখী করে করদাতা এবং করগ্রহীতা তারা একটা জায়গায় বসে যাতে তাদের বক্তব্য রাখতে পারে তারজন্য ট্রাইব্যুনাল করা হয়েছে এবং সেই বক্তব্যের ভিত্তিতে সমাধানের পর্যায়ে গিয়ে যাতে ফয়সালা করতে পারে তারজন্য এটা করা হয়েছে এবং এর দ্বারা হাইকোর্টে যাবার সুযোগ বন্ধ হবে এবং এড়িয়ে যাবার চেষ্টা বন্ধ হবে আমি এই কথা বলতে চাই, বর্তমান অবস্থার পরিপ্রেক্ষিতে এই ট্যাক্সেশন অ্যামেন্ডমেন্ট বিল সময়পোযোগী হয়েছে বলে আমি সমর্থন করছি। আমার একথা বলতে অসুবিধা নেই ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার পর গ্রামাঞ্চলে যে উন্নয়নমূলক কাজের গতি আমরা শুরু করেছিলাম, কেন্দ্রের বৈষম্যের ফলে সেইকাজের গতি বিগত বছরে বন্ধ হয়ে গিয়েছিল। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় জোরের সঙ্গে বললেন, যেখানে যেখানে কর বাকি আছে তা আদায় করতে হবে এই কর আদায়ের ফলে পশ্চিমবাংলাকে আমরা একটা জায়গায় আনতে পেরেছি। এই সঙ্কটের মধ্যেও বকেয়া কর জেলায় জেলায় আদায় করতে আমরা সক্ষম হয়েছি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছিলেন, যে জেলা অতিরিক্ত রাজস্ব আদায় করবে সেই জেলাকে রাজস্বের একটা অংশ দেওয়া হবে উন্নয়নমূলক খাতে খরচ করার জন্য। সরকারের রাজস্ব আদায়ের ক্ষেত্রে যে অসুবিধাগুলি ছিল তা এই অ্যামেন্ডমেন্টে মধ্য কাটিয়ে উঠে আমরা একটা জায়গা যেতে পারব। আরও যে সমস্ত আইনের ফাঁক ফোকর আছে সেগুলির দিকে মাননীয় অর্থ মন্ত্রী মহাশয় নজর দেবেন এই কথা বলে এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী কর্তৃক আনীত যে অ্যামেন্ডমেন্ট বিল তাকে আন্তরিকভাবে সমর্থন করছি। আমাদের অর্থমন্ত্রী অত্যন্ত খুঁটিয়ে প্রত্যেকটি বিষয়ে ডিটেলে যান এবং দেখেন। আমাদের দেশে যারা সেলস ট্যাক্স দেন বিশেষ করে বড় বড় যারা আছেন তারা স্বাভাবিকভাবেই আইনের প্রভিসনের সুযোগ নিয়ে হাইকোর্টে চলে যান। এইভাবে হাইকোর্টে কয়েক লক্ষ মামলা ঝুলে থাকে একবার হাইকোর্টে যেতে

পারলে কয়েক বছর ঝুলিয়ে দেওয়া যায়। সেইজন্য তারা চেষ্টা করে কোনওরকমভাবে হাইকোর্টে মামলাটাকে তুলে দেওয়া যায় কিনা। সেইজন্য এখানে প্রভিসনে যে অসুবিধাগুলি ছিল সেটা দেখিয়ে সরাসরি যাবার তারা চেষ্টা করতেন। কিন্তু ট্রাইব্যুনাল থাকলে মামলাগুলি ডিসপোজ অফ হতে পারে এতে সরকারের পক্ষে টাকা আদায় করা সহজ হবে। বড় বড় সেলস ট্যাক্স দাতারা আইনের একটা ফাঁক ফোকর বের করে সরাসরি হাইকোর্টে যাবার যে সুযোগ নিতেন সেটা মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বন্ধ করার চেষ্টা করেছেন—এটা অত্যন্ত আনন্দের কথা। আইনের আরও কিছু কিছু লুপহোলস সেগুলি একসঙ্গে করতে পারলে ভাল হত। যারা ছোটছোট সেলস ট্যাক্স দাতা তারা বলেন আমরা যেহেতু কোর্টে যেতে পারি না পয়সার জন্য, সেইজন্য আমাদের উপর অত্যাচার হয়। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, অনেক বেশি সেলস ট্যাক্স যাবে কিছু অফিসার ব্যবহার করে তারা কিছু লাভবান হয়। তবে মাননীয় অর্থমন্ত্রী এই অভাবের সংসার যেভাবে চালিয়ে নেবার চেষ্টা করছেন তারজন্য তাকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। সর্বশেষে আর একটি অনুরোধ করছি, যদিও এটা প্রাসঙ্গিক নয়, ভারতবর্ষের অন্যান্য প্রদেশে যেসব সোলার সিস্টেম প্রোজেক্ট হয়েছে তাতে কোনও ট্যাক্স লাগছে না, খালি পশ্চিমবঙ্গে লাগছে ৯ পারসেন্ট ট্যাক্স। কাজেই এই বিষয়টা তিনি একটু বিবেচনা করবেন। এই বলে এই প্রচেষ্টাকে আন্তরিকভাবে সমর্থন জানিয়ে এবং রাজ্যের অর্থনীতিকে যেভাবে চালু রেখেছেন তারজন্য ধন্যবাদ জানিয়ে শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি অবগত আছেন এই সভাতে ১৯৮৭ সালে বিল এনে পরে সেটা আইনে পরিণত হয় এবং তারফলে পশ্চিমবঙ্গেই প্রথম ভারতবর্ষের মধ্যে ট্যাক্স, ট্রাইব্যুনাল স্থাপন করতে সক্ষম হয়। এই ট্রাইব্যুনালের কাজ শুরু করা হয় ২৭.২.৮৯ থেকে। সংবিধানের ৩২১(খ) ধারা অনুযায়ী যেহেতু এই ট্রাইব্যুনাল স্থাপন করা হয়, তাই রাজ্যের সংশ্লিষ্ট কার্যকালের ক্ষেত্রে হাইকোর্টের বিকল্প এই ট্রাইব্যুনাল হয়। এই ট্রাইব্যুনাল স্থাপিত হবার পরে আমরা দেখলাম যে, কেসগুলি নিষ্পত্তি হবার হার ব্যাপকভাবে বৃদ্ধি পায়। বস্তুত এক একটি বছরে যেসব নতুন কেসগুলি আসছে, এই ট্রাইব্যুনাল তার চেয়ে বেশি নিষ্পত্তি করা সম্ভব হচ্ছে। ফলে কর সংক্রান্ত বকেয়া মামলার সংখ্যা কমতে কমতে সর্বশেষ তথ্য অনুযায়ী ১লা জানুয়ারি পর্যন্ত ২১৫তে নামানো গেছে। একটা বিশাল পাহাড় ছিল বকেয়া মামলার। যখন ট্রাইব্যুনাল এইভাবে কাজ করেছে তখন একটা প্রতিবন্ধকতা আসে এই পথ দিয়ে—মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি অবগত আছেন, সাধারণভাবে হাইকোর্টে যদি কেউ রিট আবেদন করেন রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকার বা কোনও সংস্থার বিরুদ্ধে তাহলে, সেক্ষেত্রে ৪৮ ঘণ্টা সময় না দিলে হাইকোর্ট ইনটেরিম অর্ডার দিতে পারেন। কিন্তু ট্রাইব্যুনালের ক্ষেত্রে এতদিন যা ছিল যদি করের ক্ষেত্রে কেউ রাজ্য সরকারের বিরুদ্ধে বা রাজ্যের কোনও সংস্থার বিরুদ্ধে রিট আবেদন করতেন তাহলে টাইব্যুনালকে অন্তত সাত দিনের নোটিশ সরকারকে বা সেই সংস্থাকে দিতে হত, এই ইনটেরিম অর্ডার যোগ করবার আগে। এই যে তফাৎটা ট্রাইব্যুনালের ক্ষেত্রে সাত দিন এবং হাইকোর্টের ক্ষেত্রে ৪৮ ঘণ্টা বা সেটাও রিল্যাক্স করবার ক্ষমতা—এরফলে তারা ট্রাইব্যুনালের পাশ কাটিয়ে হাইকোর্টে যাবার চেষ্টা করেন। এটা নিয়ে যখন আমরা মহামান্য সুপ্রিম কোর্টে গেছি তখন আমাদের মনে হয়েছে এখানেও একটা সমতা হাইকোর্টের সঙ্গে আনা উচিত যেহেতু এটা

সংবিধানের ধারা অনুযায়ী হাইকোর্টের বিকল্প। সেজন্যই আমরা এখানে মনে করেছি, ৪৮ ঘণ্টা নোটিশ বা সেটাকেও রিল্যাক্স করবার ক্ষমতা ট্রাইব্যুনালকে দেওয়া হোক। এই বিষয়টা এনেই এই বিলটা এনেছি যাতে করের মামলাগুলির সুষ্ঠু নিষ্পত্তি হয়, সাধারণ কর দাতাদের যাতে স্বার্থ সিদ্ধ হয় এবং কর আদায় বৃদ্ধি পায়। আমি আশা করি, এই ব্যাপারে সভা আমার সঙ্গে একমত হবেন।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Taxation Tribunal (Amendment) Bill 1994, be taken into consideration was then put and agreed to.

### Clauses 1-3

The question that Clauses 1-3 do stand part of the Bill was then put and agreed to.

### Enacting Formula

**Mr. Deputy Speaker :** There is amendment to Enacting Formula No. 1. The amendment is in order. Now Shri Lakshmi Kanta Dey to move.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in the Enacting Formula for the word "Forty-fourth" the word "Forty-fifth" be substituted.

The motion of Shri Lakshmi Kanta Dey that in the Enacting Formula for the word "Forty-fourth" the word "Forty-fifth" be substituted was then put and agreed to.

The question that the Enacting Formula, as amended, do stand part of the Bill was then put and agreed to.

### Preamble

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1994, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1994

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1994 and to place a statement as required under Rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

In the interest of better collection of revenue and certain other purposes, it was found necessary to make amendments to the Bengal Finance (Sales Tax Act, 1941 and the West Bengal Sales Tax Act. 1954 in the manner as detailed.

(i) The Bengal Finance (Sales Tax) Act, 1941—

(a) to make provisions relating to deduction of tax at source payable by contractors so as to enable the contractees, who deduct money on account of tax payable by contractors on works contracts from the bills of such contractors, to deposit into a Government Treasury or the Resrve Bank of India the total amount of money so deducted from the bills of contractors during a month within such time as may be prescribed by rules, and to make provisions so as to regard the deposit of such money on account of each contractor as payment of tax by each contractor against a certificate of deduction issued by the contractees :

(b) to provided for Limitation for determination of interest for default in payment of tax as per returns in respect of a period for which assessment is deemed to have been made;

(c) to make provisions relating to deemed assessment of tax as a clarificatory measure and to empower the Commissioner of Commercial Taxes to re-open any assessment which is deemed to have been made as per returns where an assessee-dealer brings to the notice of the Commissioner that he has paid tax in excess of that payable by him due to his mistake in fact or in law ;

(ii) the West Bengal Sales Tax Act, 1954—

(a) to provided for Limitation for determination of interest for default in payment of tax as per returns in respect of a period for which assessment is deemed to have been made·

(b) to make provisions relating to deemed assessment of tax and re-opening of such assessment by the Commissioner of Commercial Taxes in the same manner and for the same purposes as those for the Bengal Finance (Sales Tax) Act, 1941 as aforesaid.

2. Accordingly, the Bengal Finance (Sales Tax) Act, 1941 and the West Bengal Sales Tax Act, 1954 were amended by promulgation of the West Bengal Taxation Laws (Second Amendment) Ordinance. 1993 on 3.9.93.

3. The promulgation of the aforesaid Ordinance was necessary as the State Assembly was not in session at that time.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1994 be taken into consideration.

**Mr. Deputy Speaker :** I have received notice of Statutory Resolution from Shri Saugata Roy that this House disapproves the West Bengal Taxation Laws (Second Amendment) Ordinance, 1993 (West Bengal Ordinance No.II of 1993).

Now I call upon Shri Saugata Roy to move his resolution.

As he is not present to move his resolution, I reject the statutory resolution.

[2-10 — 2-20 P.M.]

**श्री लगन देव सिंह :** मिस्टर डिप्टी स्पिकार सर, अभी हमारे वित्त मंत्री ने आपके सामने जो दि वेस्ट बंगाल टेक्सेशन ला एमेण्डमेण्ड विल, १९९४ पेश किए है, मै इस बिल का समर्थन करता हू। विपक्षी सदस्य बोल रहे है इस विल को पेश करने की जरुरत नही थी। वे यह नही जानते कि किन परिस्थितियों मे, किन हालात मे मंत्री महोदय को इस विल को एमेण्ड करना पढ़ा है। कुछ छोटे मोटे क्षेत्रो मे टेक्स कलेकसन मे जो परभियु हो रही थी, इस का रगर करने के लिए तथा गलत करने वाले लोगो पर अंकुश लगाने के लिए और नियमो को कारगर ढंग से लागु करने के लिए यह विल पेश किया गया है। चुकि १९९३ मे ओरडिनेन्स के तहत भी वेस्ट बंगाल टेक्सेशन ला (सकेण्ड) पेश किया गया था और वेस्ट बंगाल ओरडिनेन्स न०II, १९९३ को विल का रूप दिया गया है। इस विल के माध्यम से पेमेन्ट का जो सिस्टम है, उस सिस्टम को ठीक करना ही है। जैसा कि आपलोग जानते है सेल्स टेक्स डिपार्टमेन्ट को टेक्स कलेकसन मे काफी परेशानियो का सामना करना पढ़ता है लाइसेन्स निकालने के लिए नियम पेचीदा होने के कारण रिटर्न को सही ढंग नही था। इसलिए कान्ट्रेक्टर को भी काफी परेशानी होती थी। इसलिए कन्ट्रेक्टर के उपर भी कास्ट आप मेटेरियल ४ परसेन्ट जो कन्ट्रेक्ट इसे कन्ट्रकटर को २ परसेन्ट देने की भी व्यवस्था की गई है। तथा कागजातो एवं टेक्स जमा करने के लिए ट्रेजरी मे जाना पढ़ता था और काफी कम्पलीकेशन करना पढ़ता था। इस विल भी पास

होने से आसानी के साथ किया जा सकेगा। जो इसके पहले नही था। आज तक पेयमेन्ट मे जो विसंगतियां थी उसे दुर किया गया है जिससे कन्ट्रेकटर की परेशानियो को कम किया जा सकेगा। लोगों के हरासमेन्ट को कम किया जा सकेगा। और इसके वाद सेकसन सी० के तहत जमा कर दे दिया जाएगा। ऐसा वावधान पहले नही था। और जो पैसा जमा करते है उसका केशमेमो देने का प्रावधान नही था। अब जो भी पैसा काउन्टर पर जमा किया जाएगा उसका केश मेमो दिया जाएगा। तथा नियमानुसार राहत भी दिया जाएगा। इससे पूरी तरह से इसके अन्दर जो भ्रष्टाचार था उसके दुर किया जा सकेगा।

यदि कोई व्यवसायी कमिशनर के नजरों मे लिखित रूप एक वर्ष के भीतर यह वास्तविक्ता लाता है कि उसने देय कर से अधिक राशि का भुगतान जो उस वर्ष के रिर्टन अवधि के भीतर था, भुलवश या नियम के कारण कर दिया है तो कमिशनर यदि वह प्रारंभिक रूप से संतुष्ट हो तो खाण्ड दो के उपधारा एक के अन्तर्गत फिर से नया एसेसमेन्ट करने का आदेश लिखित रूप से दे सकते हैं। हमारे विरोधी वन्धु भले जितना चिल्लाए अगर वो अच्छी तरह से इस विल को पढ़ते तो उन्हे खुद बोलने का साहस नही होता। इस विल के पास होने से कर अदायगी भी अधिक होगा और व्यापारी भी राहत महसुस करेगें। व्यापारियो की काफी सुविधाए दी गई है। व्यापारी के किसी कार्य के वदले देय राशि से काट लिया गया हो और इस राशि की उस भाग के उपखण्ड २ के अनुसार जमा किया गया है तो इसे कटी हुई राशि का व्यावसायी द्रारा कर का भुगतान उसी तिथि से माना जाएगा जिस तिथी को वह राशि काटी गई है तथा उसे इसका रिर्टन मुहैयया कराया जाएगा यदि वह उपखण्ड २ के अनुसार कर के भुगतान का प्रमाण पत्र के रूप पेश करे। कितना स्पष्ट किया गया है इस वार। विल मे स्टष्ट कहा गया है जव कोई व्यवसायी उपधारा ३ के अन्तर्गत काटी गई रकम का प्रमाण पत्र रिर्टन जमा करने की अवधि के लिए अनुमोदित तिथि के भीतर नही पाता है तो पदेन अधिकारी के निकट रिर्टन जमा करते समय लिखित रूप से वास्तविक्ता का उल्लेख करे एवं काटी गई रकम का प्रामाण पत्र अधिकारी के पास प्रमाण पत्र जारी करने के १५ दिनों के भीतर जमा करे।

हमारे कंग्रेसी बन्धु को तो खाराव लगा ही। क्योकि इनकी तो छोटे-मोटे व्यापारियो के लिए कोई नीति है ही नही। टाटा, विढ़ला जैसे व्यापारियो को छोढ़कर भी देश मे कोई है, उन लोगो के लिए जो-छोटे-मोटे कलकारखाने से अपना गुजारा कर रहे है ऐसे लोगो के लिए इनकी कोई चिन्ता धारा नही है। विल के पास हो जाने से

अधिक-से अधिक टेक्स कलेकसन बढाया जा सकता है। इससे सरकार का राजस्व मे वृद्धि होगी साथ ही कर देने बालों को भी राहत मिलेगी। इसके साथ ही इस बिल का समर्थन करते हुए अपनी बात समाप्त करता हूँ।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন ল (অ্যামেন্ডমেন্ট) বিল ১৯৯৪, যেটা ডঃ দাশগুপ্ত, আমদের রাজ্যের অর্থমন্ত্রী এখানে রেখেছেন তাকে আমি সমর্থন করছি। আমরা সবাই জানি যে একটি ওয়েলফেয়ার স্টেটে বা ডেভেলপিং স্টেটে রাজকোষ বা তার ট্রেজারি যদি সমৃদ্ধ না থাকে তাহলে উন্নয়নের গতি সেখানে থেমে যায়। এখানে যে বিলটি আনা হয়েছে আমরা জানি তাতে যত বেশি করে উন্নয়নকামীদের ইনভলভ করতে পারব এবং রাষ্ট্রীয় উন্নয়ন কর্মকান্ডে যতবেশি মানুষ ইনভলভ করা যায় তাহলে দেশের উন্নতি হবে। সেক্ষেত্রে আর্থিক দেয় যেটা, সেটা আরও বেশি বেশি করে ইনভলভ করার দরকার। আমাদের রাজস্ব সংগ্রহের যেসব বিবিধ ব্যবস্থা আছে সেগুলিও বিশেষ ভাবে দেখা দরকার। এইজন্য কর বা রাজস্ব আদায়ের ক্ষেত্রে নিশ্চিতভাবে টারগেট অ্যাচিভ করতে পারে সেটা দেখতে হবে। আমাদের পশ্চিমবাংলায় যে কর্মকান্ড চলছে, তা কর্মসূচি উন্নয়নের ক্ষেত্রে মাঝেমধ্যে ব্যহত হচ্ছে আর্থিক কারণে। সেইজন্য সঙ্গত কারণেই রাজ্য সরকার বিধানসভার অধিবেশন শেষ হয়ে যাবার পরে অর্ডিন্যান্স জারি করে এবং আজকেই তাকে বিল আকারে নিয়ে এসেছেন। আমি মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করব সেলস ট্যাক্সের উপরে বিশেষ ব্যবস্থা নেওয়ার জন্য, এক্ষেত্রে আরও বেশ কিছু জটিলতা আছে সেগুলো পরিহার করার দরকার। আরও বেশি বেশি ট্যাক্স সংগ্রহ করা যায় তারজন্য তাকে ঠিকমতো ব্যবহার করতে হবে এবং সেইদিকে নজর দেওয়ার দরকার। এখানে একটা আনহোলি অ্যালায়েন্স কাজ করছে। সেলস ট্যাক্সের ক্ষেত্রে যে আনহোলি অ্যালায়েন্স করেছে সেটা দূর করতে হবে তবে আমার মনে হয় কনট্রাক্টারদের সম্পর্কে যে কথা বলা হয়েছে সেটা ঠিক নয়, এক্ষেত্রে কিছুটা সরলীকরণ করা হোক। এখানে সময় যেটা বাধা আছে সেটা দেখতে হবে এবং পাশাপাশি রাজস্ব আদায়ের ক্ষেত্রে বিভিন্ন ডিপার্টমেন্টে যে কাজ হয়, যে কন্ট্রাক্ট হয় তাতে যাতে তারা ঠিকমতো পেমেন্ট পায় সেটাও দেখতে হবে। তারা যদি ঠিকমতো পেমেন্ট পায় তাহলে তো ট্যাক্স দেবে, তা না হলে দেবে কি করে? আমার মনে হয় এই ব্যাপারে একটা আইন আনার দরকার। আমাদের অর্থ মন্ত্রী এই ব্যাপারে কতটা চিন্তা ভাবনা করেছেন সেটা একটু দেখার দরকার। রাজস্ব আদায়ের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের যে চরিত্র তা ফেডারেল স্টেটের ঠিক চরিত্র নয়। একটা ফেডারেল স্টেটের কারেকটার যে হওয়ার দরকার তা হচ্ছে জন কল্যাণমূলক কাজে যে কালেকশন হবে তার ৭৫ পারসেন্ট রাজ্যগুলো পাবে এবং ২৫ পারসেন্ট কেন্দ্রীয় সরকার নেবে। কিন্তু সেখানে আমাদের দেশে স্বাধীনতার ৪৭ বছর পরেও ৭৫ পারসেন্ট কালেকশন যা হয় তা কেন্দ্রীয় সরকার নিয়ে নেয়। এ যেন গা থেকে অর্থের জায়গায় ব্লাড নিয়ে যাচ্ছে আর আমরা কিছুই পাচ্ছি না। সঙ্গত কারণেই রেল মাসূল এই রেল বাজেটে যেভাবে বেড়েছে তাতে সর্বনাশ হয়ে যাবে। এই রাজ্যে প্রচুর রিসোর্স রয়েছে, সেই রিসোর্স জোগাড় করে ঠিক পথে পরিচালিত করলে এর থেকে প্রচুর

রাজস্ব আদায় করা যাবে। এক্ষেত্রে সরকারের ইনভলভমেন্ট সবচেয়ে বেশি জরুরি এবং সেখানে যে ওয়েজ অ্যান্ড মিনস কালেকশন আছে সেগুলো সরলীকরণ করার দরকার আছে। এক্ষেত্রে সম্পদ সংগ্রহ করা ছাড়া আর কোনও দ্বিতীয় রাস্তা নেই। আমরা সাধারণ মানুষের কাছ থেকে যে সেলস ট্যাক্স নিচ্ছি সেটা যাতে রাজ্য কোষাগারের বাইরে না যেতে পারে সেইদিকে দৃষ্টি দেওয়া দরকার এবং নজরদারি সাংঘাতিকভাবে নিশ্চিত করা দরকার। আমি বলছি তাদের নজরদারি করা দরকার আছে, তাদের মোটিভেট করা দরকার আছে। রাজস্ব সংগ্রহের লক্ষ্যের থেকেও আমাদের আরও বেশি করে এগিয়ে যেতে হবে এবং আমাদের কর্মচারী বন্ধু যারা আছে তাদের এই ব্যাপারে সাহায্য দরকার। কেন্দ্রীয় সরকার চান না উন্নয়ন হোক, কারণ ওরা জানে উন্নয়নের পরশ যদি সর্বত্র পৌঁছে দেওয়া যায় তাহলে অসুবিধা হবে। এই জন্যই রাজ্য সরকারকে ট্যাক্স কালেকশন এবং রেভিনিউ কালেকশনের উপর অত্যন্ত গুরুত্ব দিতে হবে। আমরা সম্পদ পরিপূর্ণভাবে রাজ্যবাসীর কল্যাণে ব্যবহার করতে চাই। কেন্দ্রের সাহায্য ছাড়া উন্নয়ন করার ব্যাপারে আমাদের কোনও ক্ষমতা নেই, কারণ আমাদের আয় খুব সীমিত। সেইজন্য উন্নয়ন করার জন্য আমাদের অভ্যন্তরীণ সংগ্রহটাকে নিশ্চিত করতে হবে এবং এই অভ্যন্তরীণ সম্পদ সংগ্রহের ক্ষেত্রে আমাদের যে ধরনের ইনফ্রাস্ট্রাকচার দরকার সেই ধরনের শক্তিশালী ইনফ্রাস্ট্রাকচার আমাদের নেই। আমাদের অনেক ফাঁক-ফোকর আছে এবং আপনার কাছে আমি অনুরোধ করব আপনি এগুলোকে চিহ্নিত করুন, আরও বেশি করে তাদের মোটিভেট করুন এবং সর্বত্র নজরদারির ব্যবস্থা করুন। এছাড়া গ্রামোন্নয়নের যে পরিকল্পনার কথা আমরা মানুষের কাছে প্রতিশ্রুতি দিয়েছি, সেই প্রতিশ্রুতি কিন্তু আমাদের রক্ষা করতে হবে। আজকে সামগ্রিক উন্নয়নের স্বার্থে আজকে এই জিনিসটাকে আমাদের সবচেয়ে বেশি করে দেখা দরকার। তাই উন্নয়ন করতে হলে আমাদের সম্পদ সংগ্রহ এবং রেভিনিউ কালেকশনের ব্যবস্থা নিশ্চিত করা দরকার। আমাদের স্বার্থে এবং রাজ্যবাসীর স্বার্থে এটা আমাদের করতে হবে। রাজ্য সরকারের পক্ষ থেকে বলা হয়, উন্নয়নকে আমরা ধরে রাখব, উন্নয়নের গতিটাকে আমরা আরও বাড়াব। কারণ, কেন্দ্রীয় সরকার কোনও দিক থেকেই আমাদের সহযোগিতা করবেন না। আমাদের রাজ্যের মানুষকে আমাদের ভালোভাবে রাখতে হবে, এই যে প্রতিশ্রুতি আমরা দিয়েছি সেটাকে সামনে রেখে আজকে যে বিল এখানে আনা হয়েছে সেটাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-38 P.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মূলত তিনটি উদ্দেশ্যে এবং প্রত্যেকটি কর আদায়ের ক্ষেত্রে পৃথক উন্নতি সাধনের উদ্দেশ্যে নিয়ে ১৯৪১ এবং ১৯৫৪ সালে যে বিক্রয়কর আইন হয়েছিল তাকে কিছু সংশোধন করে এই অর্ডিনান্স আনা হয়েছে এবং এখানে তা বিল আকারে এই বিধানসভায় আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কাছে উপস্থিত করেছি। প্রথম উদ্দেশ্য হচ্ছে, যে ঠিকাদাররা কাজ করেন, তাদের ম্যাটিরিয়াল মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অবগত আছেন আমরা নিয়মটা গত বছর বাজেটের সময় পরিবর্তন করে উৎস মুখে কর কেটে নেবার প্রথা শুরু করি। অর্থাৎ যদি কোনও কন্ট্রাকটার রাজ্য সরকারের বা কোনও সংস্থার হয়ে কাজ করেন, সরকারের সেখানে যিনি ড্র অ্যান্ড ডিসবার্সমেন্ট

অফিসার আছেন তিনি বিল পেমেন্ট করার আগে এই বিক্রয় করটি কেটে নেবেন। কাজটা করতে গিয়ে তৃণমূল স্তরে একটু জটিলতার সৃষ্টি হয়, কারণ এত ছোট খাট কাজ তারজন্য এতবেশি সংখ্যক ওয়ার্ক কন্ট্রাক্ট, প্রত্যেকটির জন্য আলাদা করে কর নিয়ে সেই চালান জেলা ট্রেজারিতে বা রিজার্ভ ব্যাঙ্কে আনা এটা একটা সমস্যা হয়ে যায়। কর আদায় বৃদ্ধি পেলেও আমরা মনে করি আরও বৃদ্ধির সুযোগ এই জটিলতার জন্য হয়ে যাচ্ছে। তাই আমরা একটা সংশোধনী আনি যে প্রত্যেকটি আলাদা আলাদা করে জমা দেবার প্রয়োজন নেই। এক মাসে যতগুলো কাজ হবে সেটা একত্রিত করে সেটা জমা দিলেই চলবে চালান আকারে ট্রেজারিতে বা রিজার্ভ ব্যাঙ্কে এবং তার একটা প্রতিলিপি তাতে প্রত্যেকটি বিলের সংখ্যা ইত্যাদি দিয়ে তাকে সার্টিফাই করে স্ক্রল যে ভাবে পাঠানো হয় সেইভাবে কমিশনার কমার্সশিয়াল ট্যাক্সকে পাঠাতে হবে, এটা প্রথম উদ্দেশ্য ছিল। এটা দেখবেন ক্লজ টু তে মূলত এই অংশটা আছে, শেষের দিকটা বাদ দিলে। ক্লজ টুয়ের শেষের দিকে আমরা প্রথাগত উন্নতি বা কর আদায় ভাল করার জন্য আর একটা সংশোধন করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অবগত আছেন যে কর ব্যবস্থা সরলীকরণ করার জন্য মাননীয় বিধায়ক শ্রী নির্মল দাস বললেন বিশেষ করে ছোট করদাতা যারা তাদের সুবিধা করার জন্য আমরা গত বছর থেকেই সামারি অ্যাসেসমেন্ট, সংক্ষিপ্ত কর নির্ধারণ এই প্রক্রিয়া চালু করেছি। রিটার্নের সঙ্গে সঙ্গে ট্যাক্সটা জমা দেবেন, কিন্তু এখানে দেখা যায় একাংশ ডিলারস, ব্যবসায়ী তারা করটা জমা দিচ্ছে না। জমা না দিলে প্রতি মাসেই কিন্তু পেনাল রেট অফ ইনটারেস্ট লাগে, প্রতি মাসে দুই শতাংশ হারে। সেখানে একটা ছোট ছিদ্র পথ ছিল। এই ডিফল্ট ইন্টারেস্ট এটা নির্ধারণ করে সময় সীমাটা বেঁধে দেওয়া ছিল না সেটা দু বছরের সীমারেখাটা এই সংশোধনীর মধ্যে আনলাম যাতে কোর্টের মাধ্যমে কোনও ছিদ্র পথ না থাকে। এটা ক্লজ টুতে শেষের দিকে সাব ক্লজগুলিতে আছে। আর তৃতীয় উদ্দেশ্য এই সামারি অ্যাসেসমেন্ট চালু করার পরে যদি দেখা যায় যে কেউ এমন কর দিয়ে ফেলেছে যার দেয় করের চেয়ে বেশি, তাহলে আমরা তার বাকি করটা ফেরত দিয়ে দেব। কিন্তু ফেরত দিতে চাওয়াটার মধ্যে একটা লাইন শুদ্ধির প্রয়োজন ছিল। তাই অর্ডিনেন্স করে এখানে ওটা আনলাম কমিশনার অফ কমার্সশিয়াল ট্যাক্স এই সব ক্ষেত্রে আবেদন পেলে কেসগুলো রি-ওপেন করে নির্ধারণ করে যদি কারোর ফেরত পাবার থাকে, ফেরত পেতে পারেন। সাধারণ কর দাতার স্বার্থে এবং গোটা করের ব্যবস্থা সরলীকরণ এবং স্বচ্ছতা আনার জন্য এটা আমরা করেছি। এটা ৪১-এর আইনের ক্ষেত্রে এবং ৯৪-এর ক্ষেত্রেও ঠিক পরে ক্লজগুলোতে তাই করা হয়েছে। ৩টে প্রথাগত উন্নতি সাধনের জন্য প্রথমে অর্ডিনেন্স যা ছিল তাই বিল আকারে আমরা এনেছি রাজস্ব আদায়ের স্বার্থে এবং সাধারণ কর দাতার স্বার্থে। আমি আশা করছি মাননীয় সদস্যরা সহমত পোষণ করবেন এই বিলের সঙ্গে।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1994, be taken into consideration was then put and agreed to.

### Clauses 1 to 4

The question that Clauses 1 to 4 do stand part of the Bill was

then put and agreed to.

## Enacting Formula

There is an amendment to the Enacting Formula given by Shr Lakshmi Kanta Dey being amendment No. 1. The amendment is in order and I now request Shri Dey to move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in the Enacting Formula, for the word "Forty-fourth" the word "forty-fifth" be substituted.

**Dr. Asim Kumar Das Gupta :** Sir, I accept the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey that in the Enacting Formula for the word "Forty-fourth", the word "Forty-fifth" be substituted was then put and agreed to.

The question that the Enacting Formula, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

## Preamble

**Mr. Speaker :** There is no amendment to the Preamble.

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1994 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## PRESENTATION OF B.A. COMMITTEE REPORT

### 51st Report of the Business Advisory Committee :

**Mr. Speaker :** I beg to present the 51st Report of the Business Advisory Committee, The committee met in my chamber today and recommended the following programme of business for 25-2-94 and 7-3-94

Friday, 25-3-94 : (i) Motion under rule 185 regarding deterioration of Law and Order situation in West Bengal—Notice given by Dr. Manas Bhunia, Shri Abdul Mannan, Shri

Subrata Mukherjee, Shri Ambica Banerjee, Shri Manik Bhowmick, Shri Sudip Bandyopadhyay, Shri Saugata Ray and Dr. Tarun Adhikari— 1 hour

(ii) Motion under rule 185 regarding non-implementation decision of the Central Government to closed and de-nationalisation some important major factories of the Central Government in West Bengal—Notice given by Shri Lakshman Seth— 1 hour.

(iii) Motion under rule 185 regarding steps taken by State Government for acceptance of recommendation of Mondal Commission about reservation of jobs for other backward clasess as per decision of the Supreme Court—Notice given by Shri Abdul Mannan, Shri Manik Bhowmick, Shri Sudip Bandyopadhyay, Shri Mukul Bikas Maity and Shri Saugata Ray—1 hour.

(iv) Motion under rule 185 regarding withdrawal of administrative price rise of essential commodities by the Central Government—Notice given by Shri Manabendra Mukherjee, Shri Sakti Bal, Shri Kripa Sindhu Saha, Shri Deba Prasad Sarkar, Shri Nirmal Das and Shri Lakshmi Kanta Dey—1 hour.

(v) Motion under rule 185 regarding implementation of right of works during the year of Kheth Majoors in West Bengal— Notice given by Shri Deba Prasad Sarkar—1 hour

Monday, 7-3-94 : The West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1994 (Introduction, Consideration and Passing)—2 hours.

There will be no question for oral answer and Mention Cases on

the 25th February 1994.

I would now request the Minister-in-charge of the Parliamentary Affairs Department to move the motion for acceptance of the House

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 51s Report of the Buisness Advisory Committee, as presented to the House be agreed to by the House.

The motion was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 2-38 p.m. till 11-00 a.m. o Friday, the 25th February 1994 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 25th February 1994 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 3 Ministers of State and 120 Members.

[11-00 — 11-10 A.M.]

**Mr. Speaker :** Hon'ble Members, I would like to announce that today a distinguished guest is present amongst us—Mr. Giovanni Spadoline, Vice-President, Italian Senate.

### Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion from Shri Saugata Roy on the subject of running of buses and trams on the 24th February, 1994 in the State and from Shri Ambica Banerjee on the subject of Non-enlistment of Balmiki and Routh communities as Scheduled Castes.

The subject matters of the motions do not warrant Adjournment of the business of the House. The member may call the attention of the Minister concerned on the subjects through Questions, Calling Attention, Mention, etc.

I, therefore, withhold my consent to the motions.

One member may, however, read out the text of his motion as amended.

**Shri Saugata Roy :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely,—

The State Government which normally fails to run enough transport to meet the needs of citizens of Calcutta, tried to run a large number of buses and trams yesterday, 24th February, to foil the Bangla Bandh called by the Yough Congress against police firing in Barasat on 22nd.

The buses and trams ran virtually empty and had to be withdrawn later in the day. But the fact that not a single case of arson on the buses was reported shows the restraint which the youth congress workers observed.

## Calling Attention

**Mr. Speaker :** To-day, I have received two notices of Calling Attention, namely :-

| | |
|---|---|
| 1. Reported lorry accident at Dankuni in Hooghly district on 23.2.94 causing death of some persons. | : Shri Anjan Chatterjee, Shri Abdul Mannan, Shri Ambica Banerjee and Shri Manohar Tirkey |
| 2. Reported clashed at Basa Para, P.S. Nanur, district Birbhum causing death of a ruling party worker and injuries to some others in the district by clashes | : Shri Nirmal Das |

I have selected the notice of Shri Anjan Chatterjee, Shri Abdul Mannan, Shri Ambica Banerjee and Shri Manohar Tirkey on the Subject of "Reported lorry accident at Dankuni in Hooghly district on 23.2.94 causing death of some persons.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** The statement will be made on 10th March.

## MOTION UNDER RULE—185

**Mr. Speaker :** Now I call upon Dr. Manas Bhunia to move his Motions under rule 185.

**ডাঃ মানস ভুঁইয়াঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমরা আন্ডার ১৮৫ যে মোশন আজকে এনেছি সেখানে কতগুলি বানান ভুল এবং ছাপার ভুল হয়েছে। এগুলিকে কারেক্ট করে নেওয়ার জন্য অনুরোধ করছি। দ্বিতীয় লাইনে যেখানে হোয়ার অ্যাজ রিচ্‌ড আছে ওখানে হ্যাজ রিচ্‌ড হবে। "ডি"তে যেখানে দি পুলিশ হ্যাজ বিন রেনডার্ড অ্যাবসোলিউট্‌লি ইনঅ্যাকটিভ টু সেভ দি, এখানে সার্ভ হবে নট্‌ সেভ।

(ই)-তে আছে গ্যাটলিং, হবে গ্যাটিং। এখানে আমি আমার মোশন মুভ করছি।

Whereas law and order situation in West Bengal have been deteriorating continuously :

Whereas it has reached the abnormal death as the police has fired indiscriminately over the peaceful demonstration organised by the organisation of students, youths and the common people, resulting in :

(a) death of one student ;

(b) death of one Congress worker at Barasat by police on the peaceful demonstration of Youth Congress ;

(c) Whereas molestation of one lady occurred at North Calcutta under Burtolla P.S. in the close proximity of the Police Station and she was forcefully paraded on the streets of Calcutta in full view of the people ;

Whereas one lady student of SC/ST Government's Students Hostel at Alipur, Calcutta was killed recently by her colleagues inhumanly ;

(d) the police has been rendered absolutely inactive to serve the major ruling party and their activists and anti-social, who committed gravesome killing of 3 (three) minors and one pregnant mother at Gajol, Malda ;

(e) Arson and gutting to ashes of more than 250 houses of villagers of Mangalcot P.S. dist. Burdwan ;

(f) Whereas massive looting in more than 50 houses and 60 shops in Jalchak Market under Pingla P.S. in the district of Midnapore ;

(g) Whereas the Left Front Govt. has failed to provide protection of lives and properties to the peace loving people of West Bengal ;

This House demands that remedial measures be immediately taken by the Left Front Govt. to justify its continuence in power.

প্রথমে বলছি, পশ্চিমবঙ্গে যে পরিস্থিতি সৃষ্টি হয়েছে তা এক কথায় বিপজ্জনক এবং এই সরকার সম্পূর্ণভাবে সংবিধান বিরোধী একটি প্রতিষ্ঠানে পরিণত হয়েছে। নাগরিক জীবনের নিরাপত্তা, মানুষের সম্ভ্রম, নারীর সম্মান, ছাত্রদের জীবন, যুবকদের অস্তিত্ব রক্ষা—এসব জলাঞ্জলি চলে গেছে এই সরকারের নেতৃত্বে। এখন আলোচনা শুরু হোক, পরিশেষে আমি আমার উত্তর দেব।

**শ্রী সাত্ত্বিককুমার রায়ঃ** মাননীয় অধ্যক্ষ, আজকে মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া যেভাবে মোশনটা এনেছেন, আমি আশ্চর্য হচ্ছি যে, তিনি কিভাবে এই মোশনটা আনলেন। নারীর নিরাপত্তা, ছাত্রের নিরাপত্তা ইত্যাদি যে সমস্ত কথা তিনি বলে গেলেন এরজন্য মূলত দায়ী কে? এরজন্য দায়ী মুখ্যত আপনারাই। আপনারাই ইচ্ছাকৃতভাবে পুলিশকে উস্কানী দিয়ে, অন্যায়ভাবে তাদের প্ররোচিত করে এইসব ঘটনা তৈরি করছেন যাতে পশ্চিমবঙ্গের ল অ্যান্ড অর্ডার বিঘ্নিত হয়।

আজকে ল অ্যান্ড অর্ডারের পরিসংখ্যান যদি দেখা যায় তাহলে ভারতবর্ষের কেন্দ্রস্থল দিল্লির দিকে তাকালে দেখা যাবে সেখানে বিকেল পাঁচটার পর কোনও মহিলা রাস্তায় বের হতে পারেন না, দিনের বেলা সেখানে রাহাজানি হয়, গুলি চলে, কিন্তু পশ্চিমবঙ্গে রাত ১২টার সময়েও মহিলারা অনায়াসে নিজের মান-সম্মান নিয়ে বাড়ি ফিরতে পারেন। তাই আপনার আনীত এই প্রস্তাব সম্পূর্ণভাবে উদ্দেশ্য প্রণোদিত। ইউ.পির দিকে তাকান, বিহারের দিকে তাকান, সেখানে চলছে পুলিশের অত্যাচার, কৃষকদের উপর অন্যায় অত্যাচার, গ্রামের পর গ্রামে সেখানে কৃষকদের গুলি করে হত্যা করা হচ্ছে, তাদের বাড়িঘর জ্বালিয়ে দেওয়া হচ্ছে। কিন্তু পশ্চিমবঙ্গে এইরকম ঘটনা কোনওদিন ঘটেনি। এখানে বেশ কিছুদিন ধরে লক্ষ্য করছি আপনাদের চক্রান্ত। আপনাদের যুব কংগ্রেস নেত্রী ইচ্ছাকৃতভাবে গুলি চালাতে বাধ্য করে নিজের নাম খবরের কাগজের প্রথম পাতায় রাখার জন্য অন্যায়ভাবে আন্দোলন করছেন, পুলিশকে গুলি চালাতে প্ররোচিত করছেন। কিন্তু পুলিশকে তো ল অ্যান্ড অর্ডার রাখতে হবে। বামফ্রন্ট সরকার বলে দিয়েছেন—এখানে কারও অসামাজিক কাজকর্ম বরদাস্ত করা চলবে না। সেক্ষেত্রে পুলিশকে তো আইন-শৃঙ্খলা বজায় রাখতেই হবে। কিন্তু এখানে আপনারা থানায় ঢুকে পুলিশের কান মূলে দিচ্ছেন, তাদের ধরে চাবকাচ্ছেন যাতে গুলি চালানো হয়। এই তো আপনাদের আন্দোলন এবং তার কর্মসূচি! এখানে গণতান্ত্রিক আন্দোলন করবার অধিকার বামফ্রন্ট সরকার প্রত্যেককে দিয়েছেন, কিন্তু সে পথে আপনারা যাচ্ছেন না। সেদিন আশ্চর্য হলাম মাননীয় মুখ্যমন্ত্রীর বক্তব্য শুনে। বারাসতে ডি. এম. এস. পিকে নাকি এক লক্ষ কংগ্রেস কর্মীকে গ্রেপ্তার করা হয়েছে বলে মিথ্যা সংবাদ দিতে হবে বলে বলা হয়েছিল। এটা দুঃখের কথা, লজ্জার কথা, আপনারা লোক না নিয়ে গিয়ে বলছেন যে এক লাখ লোক এসেছে। এটা কি গণতান্ত্রিক আন্দোলনের পদ্ধতি? আপনারা পশ্চিমবঙ্গের দিকে দেখুন, আজকে পশ্চিমবঙ্গ কি অবস্থায় আছে। আমি আপনাদের বলি, যখন সিদ্ধার্থশঙ্কর রায় ওখানে বসেছিলেন তখন আপনাদের একছত্র আধিপত্য ছিল। ১৯৭২ সালের পরে আপনাদেরই দলের সদস্য পঙ্কজবাবু বলেছিলেন যে এটা জঙ্গলের রাজত্ব চলছে। সিদ্ধার্থশঙ্কর রায়ের রাজত্বকে তিনি জঙ্গলের রাজত্ব বলে আখ্যা দিয়েছিলেন। আপনারা যদি সেই সময়ের প্রসিডিংস দেখেন তাহলে এটা দেখতে পাবেন। আমি ১৯৭২ সালের কথা বলছি। আপনারা সেদিনের কথা ভুলে গেছেন। তাজা তাজা প্রাণগুলিকে আপনারা গুলি করে মেরেছিলেন। আমাদের বীরভুম জেলার অজয় নদীতে ট্রাকের পর ট্রাক গুলি করে সমস্ত নকশালদের গুলি করে মেরে ফেলে দিয়েছেন। আপনাদের নিজেদের মধ্যে গন্ডগোল রুখতে গিয়ে একদিকে মমতা, আর একদিকে সোমেন, অন্য দিকে সুব্রত, এই করে নিজেদের মধ্যে খেয়োখেয়ি করে এই শান্ত পশ্চিমবঙ্গকে অশান্ত করতে চাচ্ছেন। কিন্তু মনে রাখবেন, এই বামপন্থী সরকার কোনওদিন

আপনাদের এসব জিনিস বরদাস্ত করবে না। তাই, আমি আপনাদের বলব যে আপনারা শান্ত হোন, নাগরিকদের সুস্থ ভাবে বাঁচতে দিন। আপনাদের এই অন্যায়, অসভ্যতা বন্ধ করুন। এই কথা বলে তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[11-10 – 11-20 A.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য রবীন মন্ডল কিন্তু ওদের প্রথম সদস্য। কিন্তু উনি বলতে চাচ্ছেন না পরিস্থিতি এমন আয়ত্বের বাইরে চলে গেছে। আমরা শুনলাম যে ওকে তলব করে ডেকে আনা হচ্ছে পরবর্তী বক্তা হিসাবে দাঁড় করানোর জন্য।

**মিঃ স্পিকার :** সুদীপবাবু, বীরেনবাবু চলে গেলেন। এমন একটা মোশন দিয়েছেন যাতে বলার প্রয়োজন লাগে না।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, আজকে এই প্রস্তাবে উনি মৌনতার মাধ্যমে সম্মতি জানিয়েছেন। আপনাদের চাপে পড়ে হয়ত পরে আবার বলবেন। যাইহোক, আজকে আমাদের মাননীয় সদস্য মানস ভুঁইয়া ১৮৫-তে যে প্রস্তাব উত্থাপন করেছেন, তার সমর্থনে এটা বলার অপেক্ষা রাখেনা যে পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলাজনিত পরিস্থিতি মূলত যাদের উপরে নির্ভরশীল অর্থাৎ রাজ্যের প্রশাসন এবং পুলিশ বাহিনী, তারা পলিটিসাইজ ফোর্সে পরিণত হয়েছে। একটা শৃঙ্খলা পরায়ণ পুলিশ বাহিনী, একটা ডিসিপ্লিন পুলিশ বিভাগ যেভাবে ইনডিসিপ্লিন হয়ে পড়েছে, যাদের হাতে আইন-শৃঙ্খলা রক্ষার দায়িত্ব তারা এমনভাবে সরকারি শাসকদলের তাঁবেদারে পরিণত হয়েছে তাতে পশ্চিমবঙ্গের মানুষের আর তাদের কাছে কিছু প্রত্যাশা করার থাকছে না। রাজ্যের পুলিশ বাহিনীর প্রতি অন্য রাজ্যের পুলিশ বাহিনীর বিশ্বাসযোগ্যতা এমনভাবে কমে গেছে যে কলকাতায় কিছু উগ্রপন্থী ধরবার জন্য আমরা দেখছি যে বাইরের থেকে পুলিশ আসছে। কলকাতায় উগ্রপন্থী যারা পাঞ্জাব থেকে এসে এখানে আশ্রয় নিয়েছে তাদের ধরতে পাঞ্জাব থেকে পুলিশ আসছে। কলকাতার পুলিশ বাহিনীর একটা সুনাম ছিল। ডিটেকটিভ ডিপার্টমেন্টের একটা সুনাম ছিল যে স্কটল্যান্ড ইয়ার্ডের পরে এর নাম আছে। কিন্তু আজকে এমন অবস্থা এসেছে যে কলকাতায় ১২টা থেকে ১৫টা মানুষের স্টোনম্যানের আঘাতে মৃত্যু হল। কলকাতার পুলিশ বাহিনীকে ছুটে যেতে হল বোম্বাইয়ে এবং তাদের কাছ থেকে ট্রেনিং নিতে হবে যে কি ভাবে স্টোনম্যান ধরা যায়। অর্থাৎ সামগ্রিকভাবে এই পুলিশকে শিখিয়ে দেওয়া হচ্ছে যে কোন আন্দোলন কি ভাবে প্রতিহত করতে হয়, মানুষের ক্ষোভ প্রশমিত করতে গেলে কি পদ্ধতি গ্রহণ করতে হয়, একটা বন্দুকবাজ পুলিশে পরিণত করা হয়েছে। এই সমস্ত জিনিস আজকে তাদের কাছে আমরা আশা করিনি। আন্দোলন প্রতিহত করতে গিয়ে মাথা লক্ষ্য করে গুলি চালিয়ে কলকাতা শহরের বুক থেকে শুরু করে রাজ্যের বিভিন্ন প্রান্তে আজকে মানুষ-এর প্রাণ কেড়ে নেওয়া হচ্ছে। আমরা দেখেছি যে মরিচঝাপীর উদ্বাস্তদের হত্যা দিয়ে শুরু হয়েছিল। তারপরে গার্ডেনরীচে শ্রমিক হত্যা হয়েছে। ব্যান্ডেলের ছাই গাদার শ্রমিক হত্যা হয়েছে। শান্তিপুরে বিদ্যুত এবং জলের দাবিতে কৃষকদের যে আন্দোলন হয়েছিল সেখানে কৃষকদের হত্যা করা হয়েছে। পুরুলিয়ার কুমারগঞ্জে ছাত্রদের

হত্যা করা হল। হাওড়া স্টেশনে ট্রাম-বাসের ভাড়া বৃদ্ধির প্রতিবাদে আন্দোলন করতে গিয়ে বিমলা দে পুলিশের গুলিতে প্রাণ হারালেন। সন্ন্যাসিনী মাকে পুলিশের গুলিতে প্রাণ দিতে হল। কুচবিহার থেকে শুরু করে বারাসাত পর্যন্ত অবলিলাক্রমে যুবকদের হত্যা করা হয়েছে এইভাবে গোটা রাজ্যের পুলিশ বাহিনী যে কাজ করছে সেই পুলিশ বাহিনী সম্পর্কে কোনও অভিযোগ মুখ্যমন্ত্রীর কর্ণগোচর হয়না, একটা ঘটনারও বিচার বিভাগীয় তদন্ত হয়না ২১শে জুলাইয়ের ঘটনার যে পরিপ্রেক্ষিত, যা নিয়ে বারবার করে এই রাজ্যের যুব কংগ্রেসকে অঙ্গুলী নির্দেশ করে বলা হয় যে হিংসাত্মক হয়ে উঠেছিল। ২১শে জুলাইয়ে পুলিশের গুলি চালনার পরিপ্রেক্ষিতে এস. বি চ্যবনকে দিল্লি থেকে যখন কলকাতায় ছুটে আসতে হয়েছিল তখন সেই আহ্বানে মুখ্যমন্ত্রী কোনও সাড়া দেননি। সেই প্রশ্ন আজকে মনের মধ্যে আসতে পারে। তখন সেই আবেদনে মুখ্যমন্ত্রী কেন সাড়া দেননি এই প্রশ্ন আমাদের মনের মধ্যে আসতে পারে। পুলিশকে প্রশ্রয় দিতে হবে। আইন-শৃঙ্খলা রক্ষার দায়িত্ব যাদের হাতে তাদের প্রশ্রয় দিতে হবে, তাদের কোনও সমালোচনা করলে চলবে না। তার কারণ ৫ বছর পরে নির্বাচনের যে দিনটা আসবে সেই দিন পুলিশের সাহায্য এবং সহযোগিতা নিয়ে নির্বাচনী বৈতরনী পার হতে হবে। এই রাজ্যে ডি. জি পদে অধিষ্ঠিত ছিলেন রমেন ভট্টাচার্য্য, তিনি অবসর গ্রহণের পর ভারতীয় জনতা পার্টিতে যোগদান করলেন। তিনি এই রাজ্যের ডি. জি পদে অধিষ্ঠিত ছিলেন, তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া যাবে না। সেই কারণে আমরা বলছি সারা পশ্চিমবাংলায় একটা অরাজক অবস্থার সৃষ্টি হয়েছে। গাজলের মতো জায়গায় জনকে পুড়িয়ে মারা হল, সেখানে সি. পি. এম-এর লুৎফুর রহমানকে গ্রেপ্তার করা হল না কুমারগঞ্জে ছাত্র এবং শিক্ষককে হত্যা করা হল। বারাসাতের ব্যাপারে আপনারা একটু পরিষ্কার করে বলুন, এখানে সাত্ত্বিক রায় বলেছেন, মুখ্যমন্ত্রী বলেছেন, ১ লক্ষ লোক হয়েছে বলতে হবে। এই আলোচনায় আপনাদের বলতে হবে, একটা আইন অমান্যের ঘোষিত কর্মসূচি আছে, পোস্টার ছাপানো হয়েছে, মানুষ জানে, সেখানে হাজার হাজার যুবক জমায়েত হবে। এই যে আইন অমান্য কর্মসূচি ছিল সেখানে যারা আইন অমান্য করছেন তাদের নিয়ে যাওয়ার কোনও বাসের ব্যবস্থা ছিল না, তাদের কোনও ট্রান্সপোর্টের মাধ্যমে নিয়ে যাওয়া হবে তার কোনও ব্যবস্থা ছিল না। কলকাতায় আমরা দেখেছি শত শত বাস দাঁড়িয়ে থাকে যারা আইন অমান্য করেছে তাদের নিয়ে যাওয়ার জন্য এখানে কেন ট্রান্সপোর্টের ব্যবস্থা থাকবে না? এর আগে আমরা দেখেছি বালুরঘাটের কুমারগঞ্জে আইন অমান্য হল, পুলিশ ঘোষণা করল আপনাদের গ্রেপ্তার করা হয়েছে এবং পরে আপনাদের রিলিজ করা হয়েছে। কিছু দিন আগে আই. এন. টি. ইউ. সি-র মিটিং হল এসপ্লানেড ইস্টে, সেখানে পুলিশ ঘোষণা করল এত একজনকে গ্রেপ্তার করা হয়েছে, এবং ছেড়ে দেওয়া হয়েছে। হাওড়া জেলা কংগ্রেসের প্রেসিডেন্ট অম্বিকা ব্যানার্জি এখানে বসে আছেন, সেখানে একমাস আগে তাঁরা এই রকম একটা কর্মসূচি গ্রহণ করেছিলেন, পুলিশ সেখানে ঘোষণা করল আপনাদের সকলকে গ্রেপ্তার করা হল এবং ছেড়ে দেওয়া হল। কিন্তু বারাসাতের ক্ষেত্রে এই কাজ করা হল না কেন? তার কারণ সেখানকার জেলা শাসক এবং এস. পি-র মধ্যে একটা বিরাট প্রশাসনিক দ্বন্দ্ব রয়েছে সঞ্জয় মুখার্জিকে কেন্দ্র করে। জেলা শাসক কোনও কিছু অভিযোগ করতে পারবে না করলে বল্য হবে উনি কংগ্রেসের দালাল হয়ে গেছেন। আর এস. পি কিছু বলতে চায় না জেলা শাসক যদি কিছু অভিযোগ করে। প্রশাসনের কর্তাব্যক্তিদের মধ্যে এইভাবে বিরোধের

অঙ্গ হিসাবে গুলিতে সেখানে একজনের প্রাণ গেল। ৭ জন যুবক এখনও হাসপাতালে শুয়ে আছে। এখানে আপনারা চিৎকার করছেন? সেইজন্য আমরা অভিযোগ করছি পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা নেই, থানাগুলিতে এখন পার্টি অফিস হিসাবে ব্যবহার করা হচ্ছে, সমস্ত পুলিশ ফাঁড়িগুলিকে পার্টি অফিস হিসাবে ব্যবহার করা হচ্ছে। এখানে পুলিশকে সঙ্গে নিয়ে একদলীয় শাসন ব্যবস্থা কায়েম করা হয়েছে। এই সংবিধান বিরোধী কাজ আমরা এখানে হতে দেব না।

**শ্রী রবীন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার গলাটা একটু চাপা আছে, এত চাপা কণ্ঠে কংগ্রেসের বিরুদ্ধে বলতে হবে। প্রথমত এই যে মোশন আনা হয়েছে এই মোশন আনার কংগ্রেসের কোনও নৈতিক অধিকার নেই। একটা কথা আছে না, 'চোরের মায়ের বড় গলা', আপনাদের অবস্থা হচ্ছে তাই। এখানে যাঁরা যাঁরা বসে আছেন আমি প্রত্যেকের নাম ধরে ধরে বলতে পারি আপনাদের মানসিকতা কোন জায়গাতে গিয়ে পৌঁছেছে। এই যে সুব্রতবাবু বসে আছেন, ৮ই অগস্ট মহারাষ্ট্র নিবাসে অল বেঙ্গল অ্যান্টিসোশ্যালদের যে অর্গানাইজেশন তাদের সম্মেলন হয়েছে আন্ডার দি লিডারশিপ অফ আওয়ার রেসপেক্টেড মমতা ব্যানার্জি।

[11-20 – 11-30 A.M.]

সেখানে সৌগতবাবু ওঁকে সেভ করেছিলেন, তা নাহলে কি অবস্থা হত তা উনি জানতেন। ২১শে জুলাই, '৯২তে মহাকরণ অবরোধের নামে যে তান্ডব চলেছিল, তারপর কেন্দ্রীয় মন্ত্রী, পরবর্তীকালে আমেদ প্যাটেল, প্রণব মুখার্জি তাঁরা যখন গিয়েছিলেন, তাঁদের উপরে আক্রমণটা কারা করেছিল? এটা আপনাদের বুকে হাত দিয়ে বলুন তো? আপনাদের নিজেদের মধ্যে ত্রাসে হাওড়াতে দেবু এবং উৎপল ভৌমিক খুন হল কাদের হাতে? শ্রীমতী মমতা ব্যানার্জির হাতে। আর এখন আপনারা মানুষের সামনে আপাত ভাল একটা ধারণা হাজির করবার চেষ্টা করছেন। আমার বক্তব্য হচ্ছে, আপনাদের মধ্যে যে গন্ডগোল চলছে সেটা যুগোস্লোভাকিয়ার বসনিয়াকেও হার মানিয়ে দিয়েছে। আমি গত এক বৎসরে কি ঘটেছে, আপনাদের কয়েকটা নজির এখানে তুলে ধরতে চাই। পশ্চিমবাংলার মানুষ তা জানে, আমাদের সরকারও জানে। আমাদের সরকার সভ্য সরকার, গণতান্ত্রিক সরকার, তাই এইসব মেনে নিয়েছে। কিন্তু বলুন তো, একটা সভ্য দেশে কেন্দ্রীয় মন্ত্রী হিসাবে তিনি যদি পুলিশ অফিসারের গালে আলকাতরা লাগান তাহলে তিনি কোন ভদ্রলোক? সেটা করা হয়েছিল পুলিশ অফিসার দেবেন বিশ্বাসের ক্ষেত্রে। ৩রা আগস্ট, '৯০তে বিক্ষোভ দেখানোর নাম করে বেহালা থানায় হামলা চলে। ও.সি.কে বার করে দিয়ে চেয়ার দখল করে বসেছিলেন—সেটা কোন গণতান্ত্রিক আন্দোলন? ২৮শে সেপ্টেম্বর, '৯১তে দু'জন আয়কর অফিসার আহত হয়েছিলেন। তাঁদের আহত করেছিলেন কেন্দ্রীয় মন্ত্রী এবং এটা করেছিলেন শ্রীমতী মমতা ব্যানার্জির নেতৃত্বে যুব কংগ্রেস। ৯ই জুন,, '৯২তে বালিগঞ্জে, যেদিন বিধানসভার নির্বাচন হয়েছিল, ঐদিন স্বপন খুন হয়েছিল। সেটা কে করেছিল? যাঁরা খুন হলেন ৭ই সেপ্টেম্বর, '৯২তে আপনারা শাসন, দেগঙ্গা সম্বন্ধে এত কথা বলছেন, সেখানে শ্রীমতী ব্যানার্জি গিয়ে কী বলেছিলেন? তিনি সেখানে গিয়ে হুমকি দিয়ে বলেছিলেন যে, 'আমি আবার আসব।' সেটা বলেছিলেন ৭ই সেপ্টেম্বর, '৯২তে। শাসনে সিদ্ধার্থশঙ্কর রায় এবং ডাঃ জয়নাল আবেদিন গিয়েছিলেন, কিন্তু

পৌঁছুতে পারেননি। তাঁরা ফেরৎ আসার পর শ্রীমতী ব্যানার্জি ঐ কথা বলেছিলেন। তাঁরা ফিরে আসার পর আমি বলেছিলাম, আজকে আলাউদ্দীন, সালাউদ্দীন, আলি আমেদ, সুকুমার ইত্যাদি সমাজবিরোধীরা, যাদের বিরুদ্ধে ১১-১২টি করে কেস রয়েছে, যারা আসামি, খুন করে, তাদের সমাজবিরোধীদের নিয়ে সেখানে যেতে চাইছিলেন কেন? আপনি সেখানে পৌঁছুতে পারবেন? এখন মমতা ব্যানার্জির একটা কাজ হয়েছে সমাজবিরোধীদের নিয়ে সব জায়গায় হুমকি দেওয়া। তিনি পরশুদিন বারাসতে গেলেন। শাসন থেকে আপনাদের জমায়েতে চারজন লোক এসেছিল। আর যে খুন হয়েছে তার নাম দিব্যেন্দু ব্যানার্জি। তার নামে বেহালাতে বাড়ি আছে। তিনমাস আগে তিনি বারাসতে এসেছেন, একজন দাগী আসামি, যার পেটে ছুরির দাগ আছে। বারাসতের মিছিলে স্লোগান কী ছিল? স্লোগান ছিল—শেয়াল মারা মানছি না, মানবো না। তাহলে বারাসতে যে মারা গেল, সে কি শেয়াল? আপনারা যেগুলো করেন সেগুলো আত্মপ্রবঞ্চনা ছাড়া আর কিছু নয়। আজকে মানসবাবু একটা মোশন এনেছেন। কিন্তু গোয়াবাগানে কী ঘটনা ঘটেছে? গোয়াবাগানে যে মহিলার ঘরবাড়ি ছিল—এখানে সাধন পান্ডে নেই। উনি আমাদের বন্ধুলোক, খারাপ জায়গায় খারাপ মহিলাদের সঙ্গে সম্পর্ক আছে এবং সেখানে যাতায়াত আছে। তিনি একজন মহিলাকে পাঠিয়ে ল্যাংটো করিয়ে তাকে হাঁটালেন এবং এইসব জিনিস করে একটা বিশৃঙ্খলার সৃষ্টি করতে চাইছেন। এর পরবর্তী সময়ে কয়েকদিনের আগের একটি কেস গাজল সম্পর্কে—গাজলের ক্ষেত্রে দেখলাম যে, আসামি যে রয়েছে সে কংগ্রেসরই, ইজরাইল নামে একজন কংগ্রেসের প্রার্থী। এইভাবে প্রত্যেক ক্ষেত্রে কংগ্রেসিরা আইন শৃঙ্খলা বিঘ্নিত করছেন। এই তো আপনাদের অবস্থা, আপনাদের দলের অবস্থা, আপনারা আবার আইনশৃঙ্খলার কথা বলেন। তারপরে আমরা দেখলাম বারাসাত হাসপাতালে একজন মহিলা ওখান থেকে বলে দিলেন যে কালকে বাংলা বন্‌ধ, অমনি বন্‌ধ ঘোষণা করা হল। একটি সংসদীয় দল এবং সংগঠন হিসাবে কংগ্রেস কোনও মিটিং করল না, আলোচনা না করেই বন্‌ধ একজন মহিলার কথায় ঘোষণা করলেন। আসলে আপনারা হচ্ছেন সব শেয়ালের এক রা। অন্যায়ভাবে এই একজন কেন্দ্রীয় মন্ত্রী আইন না মেনে এমন ভূমিকা পালন করলেন যে ভাবতেও লজ্জা করে। আমরা এসেছি এখানে মানুষের সাহায্য এবং সহয়োগিতা নিয়ে এবং তাদের সমর্থনেই এসেছি। গ্রামেগঞ্জের মানুষ আমাদের সমর্থন করে। আপনারা যে অগণতান্ত্রিক পথে চলছেন সেটা ঠিক পথ নয়, এর মোকাবিলা হবেই। আপনারা এইসব কাজ করবেন না, এতে ভাল হবে না। এইকথা বলে এই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে আমি ২১শে সেপ্টেম্বর ১৯৫৯ সালে তৎকালীন বিরোধীদল নেতা জ্যোতি বসু যে বক্তৃতা দিয়েছিলেন তার থেকে একটি উদ্ধৃতি আমি পড়ে শোনাচ্ছি। জ্যোতি বসু বলেছিলেন, সরকার যে সমস্ত কান্ড সেদিন ঘটিয়েছিল এবং আমার মনে আছে আজকের আনন্দবাজারের কথা আমি বলছি না—সেদিন আনন্দবাজারের কথা বলছি। তার যিনি এডিটর, সেই সত্যেন মজুমদার এডিটোরিয়ালে ওই কালীপদবাবুকে ওই কেলোর কীর্তি বলে নাকি লিখিয়াছিলেন এবং ওই প্রফুল্লবাবুকে তিনি লিখিয়াছিলেন এরা হচ্ছে সাম্রাজ্যবাদের জারজ সন্তান, মাতৃগর্ভের লজ্জা। এই মুখ্যমন্ত্রী ১৯৫৯ সালে বিরোধী দল নেতা হিসাবে ডাঃ বিধানচন্দ্র রায়ের মতো মুখ্যমন্ত্রীকে সাম্রাজ্যবাদের জারজ

সন্তান এবং মাতৃগর্ভের লজ্জা বলেছিলেন। এই ট্রিগার হ্যাপি মুখ্যমন্ত্রী সেদিন বিরোধী দলে থেকে যে শব্দ ব্যবহার করেছিলেন আমরা কিন্তু ওই স্তরে এখনো যাইনি। জ্যোতিবাবুর সেদিনের কথা স্মরণ করে যেভাবে আচরণ সেই সময়ে করেছিলেন। আমরা কিন্তু সেই ব্যবহার করিনি সেইসময়ে ১৯৯৫ সালে আনন্দগোপাল মুখোপাধ্যায় ডেপুটি স্পিকারকে উদ্দেশ্য করে যা বলেছিলেন সেটাও আমি পড়ে শোনাচ্ছি। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, বিরোধী পক্ষের নেতা খানিকক্ষণ আগে যে আচরণ দেখালেন আমরা কংগ্রেস পক্ষের লোক তা দেখে আশ্চর্য হয়ে গিয়েছি। যদিও তাদের কাছ-থেকে আমরা এর চেয়ে শোভন আচরণ আশা করি না। তাঁকে দেখলাম জুতো তুলে ট্রেজারি বেঞ্চের দিকে ফেললেন এবং তার সঙ্গে সঙ্গে অন্যান্যরাও জুতো ছুঁড়তে আরম্ভ করেছেন। আমরা কিন্তু এই বিরোধী দলে কংগ্রেস থেকে এখনও পর্যন্ত ট্রেজারি বেঞ্চের দিকে জুতো ছুঁড়ে দিই নি। বাংলার মানুষ আপনাদের কিভাবে দেখছেন তা আমরা জানি। এই মাননীয় মুখ্যমন্ত্রী বারে বারে হাউসে মিথ্যা কথা বলেন এবং এই হাউসকে মিসলিড করছেন। এই হাউসে তিনি দাঁড়িয়ে বললেন যে রাইটার্স বিল্ডিংস দখল করতে এসেছিল। সেদিন ওই ২১শে জুলাই ১৯৯৩ সালে পুলিশের গুলিতে ১৩জন ছেলেকে প্রাণ দিতে হল। যুব কংগ্রেসের থেকে রাইটার্স দখল করতে যারা এসেছিল তাদের সম্বন্ধে বলা হয়েছিল যে তারা নাকি পুলিশকে আহত করেছিল। আমার কাছে পুলিশের হসপিটালের রিপোর্ট আছে, তাতে কিন্তু একটিতেও নেই যে বোমার আঘাতে কেউ মারা গেছে বা আহত হয়েছে। রঞ্জিত কুমার trauma over whole body. He was injured in brick bat. যদি মুখ্যমন্ত্রী দাঁড়িয়ে বলতে পারেন যে একজনও বোমার আঘাতে, ফায়ার আর্মস্ একজনও আহত হয়েছে তাহলে আমি আমার সদস্য পদ থেকে রিজাইন দেব। রাইটার্স বিল্ডিংস দখল করার নামে ইট নিয়ে এসে কেউ রাইটার্স বিল্ডিংস দখল করতে পারে এই জিনিস আপনারা বুঝতে পারছেন না? সেদিন পুলিশ হাসপাতালে গিয়ে রিপোর্ট নেওয়া আছে যে একটি পুলিশও গুলির শিকার হয়নি। অথচ এই ট্রিগ্যার হ্যাপি সরকার জুডিশিয়াল এনকোয়ারী করতে সাহস পান না, ওদের সৎ সাহস নেই জুডিশিয়াল এনকোয়ারী করবার। তাই আমি বলছি যে ২১শে জুলাই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী যে বলেছেন যুব কংগ্রেস রাইটার্স বিল্ডিং দখল করতে গিয়েছিল এটা সম্পূর্ণ অসত্য কথা। আমার কাছে পুলিশ হাসপাতালের রেকর্ড আছে সেটা আমি হাউসে প্লেসও করতে পারি। সেদিন ২১শে জুলাই কোনও পুলিশের ইঁট ছাড়া কিছু লাগেনি।

[11-30 – 11-40 A.M.]

আবার দেখুন এই মুখ্যমন্ত্রী বারাসাতের ঘটনা সম্পর্কে হাউসে এসে বললেন, সেখানে নাকি ডি. এম. কে বলা হয়েছিল, এক লক্ষ লোক অ্যারেস্ট হয়েছে সেটা ঘোষণা করতে। সেই ডি. এম. যদি বাপের বেটা হন তাহলে এই হাউসে এসে বলুন, তাকে এই কথা বলা হয়েছিল কিনা। আমরা নিজে ডি. এমের সাথে গিয়ে কথা বলেছি, ডি. এম.কে আমরা কখনই বলিনি এক লক্ষ লোক গ্রেপ্তার হয়েছে, এই ঘোষণা করতে। আমরা দেখেছি, বিভিন্ন জায়গায় আইন অমান্যের সময় পুলিশ অফিসাররা নিজেরা গিয়েই মাইকে ঘোষণা করেন, এত লোককে গ্রেপ্তার করা হল। তারপর মুখ্যমন্ত্রী সেদিন পুলিশের কাজের জন্য তাদের অভিনন্দন জানিয়েছেন। অভিনন্দন জানাবেই তো, কারণ ওনাদের পার্টির জেনারেল সেক্রেটারি

সুরজিৎ সিং-এর আত্মীয় হচ্ছে, এই রচপাল সিং। রচপাল সিং আহত হবার পর তাকে দেখবার জন্য মুখ্যমন্ত্রী আপ্ত-সহায়ক জয়কৃষ্ণ ঘোষকে পাঠানো হল। সেদিনের সেই ঘটনার জন্য রচপাল সিংকে ফোন করে বলা হল 'ওয়েল ডান মাই বয়েজ'। রচপাল সিং সল্টলেকে ৭০ লক্ষ টাকা দিয়ে একটা বিশাল বাড়ি করেছেন। তার মেয়েকে মুখ্যমন্ত্রীর কোটায় মেডিক্যাল কলেজে ভর্তি করেছেন। আর ২১শে জুলাই ঘটনার নায়ক, যিনি গুলি চালনার নির্দেশ দিয়েছিলেন, সেই ডি. এন. বিশ্বাস, যিনি কলকাতা পুলিশের একজন ডি. সি, হেড কোয়ার্টার্স, তিনি তার ছেলেকে মুখ্যমন্ত্রীর কোটায় মেডিক্যাল কলেজে ভর্তি করেছেন। আজকে এই সমস্ত করাপ্ট পুলিশ অফিসাররা আপনাদের সঙ্গে আছে, আর আপনারা নিজেদের বামপন্থী বলেন। কিন্তু আপনারা বামপন্থী নন। তাই জ্যোতিবাবুর ভাষা উদ্ধৃত করেই বলতে হয়,—আজকে আপনারা মাতৃগর্ভের লজ্জা হয়ে দাঁড়িয়েছেন। সেদিন বারাসাতে আইন-অমান্যকারীদের অ্যারেস্ট করার কোনও ব্যবস্থা করা হয়নি। পুলিশ নির্বিচারে সেখানে গুলি চালিয়েছে। পুলিশ কোন জায়গায় গুলি চালায়নি? স্টেশনে, হাসপাতালে ঢুকে, সব জায়গায় পুলিশ গুলি চালিয়েছে। আমি হোম সেক্রেটারিকে ফোন করলাম পুলিশ হাসপাতালে কেন গুলি চালাচ্ছে। সেদিন যারা গুলি খেয়ে আহত হয়েছে তাদের সকলের নাম আমার কাছে আছে সেদিন আটজন গুলি খেয়েছে। কিন্তু মুখ্যমন্ত্রী বললেন দু'জন মাত্র গুলি খেয়েছে। হাসপাতালের এস. এস. কে চাপ দেওয়া হচ্ছে, দু'জন মাত্র গুলি খেয়েছে বলুন। এই মুখ্যমন্ত্রী হাউসকে মিসলিড করেছে। আমরা ওর বিরুদ্ধে প্রিভিলেজ আনব। এই রাজ্যে ট্রিগার হ্যাপি পুলিশ কোন পর্যায়ে গেছে সেটা আজকে এইসব ঘটনার থেকেই বোঝা যায়। সেইজন্য অবিলম্বে পশ্চিমবঙ্গে রাষ্ট্রপতি শাসন জারি করে এদের বরখাস্ত করতে হবে, এই দাবি আমরা জানাচ্ছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডাক্তার মানস ভুঁইয়া এবং অন্যান্য সদস্যরা যে রেজলিউশন এনেছেন পশ্চিমবঙ্গের ল অ্যান্ড অর্ডার নিয়ে আমি তার বিরোধিতা করছি। সৌগতবাবু বললেন যে আমাদের পশ্চিমবঙ্গে, আমাদের বামপন্থীদের আর ক্ষমতায় থাকার অধিকার নেই। আমি বলব, ওরা আগে মুখ্যমন্ত্রী কে হবে সেটা ঠিক করে নিক, তারপর এই কথা বলবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় ওদের নিজেদের মধ্যে দল-উপদল। আমাদের রাজ্যে ল অ্যান্ড অর্ডারকে বিঘ্ন করার জন্য ওদের দলে ফুলনদেবীর আবির্ভাব ঘটেছে। সেদিন কালিয়াচকে মমতা ব্যানার্জি যে ঘটনা ঘটিয়েছে, তারপর ওদের আরেকপক্ষ বলছে, উনি যে গোলমাল বাধিয়ে দিয়ে গেলেন, সেই গোলমালকে আমাদের রিপেয়ার করতে হবে।

বারাসতে করলেন। সব জায়গায় দেখছি ঘটনা ঘটাচ্ছেন। এইভাবে তারা পশ্চিমবাংলায় একটা বিশৃঙ্খলা সৃষ্টি করার চেষ্টা করছেন এবং তা করতে চাইছেন। পুলিশ কী করবে? গত বছরে যে ১২জন লোক মরার কথা ওরা বললেন, স্যার, সেদিন যখন এই বিধানসভা থেকে যখন এম. এল. এ. হোস্টেলে যাই তখন আমি দেখেছি রাস্তায় কি হারে ইঁট পড়ে আছে। পুলিশকে ওরা ইঁট দিয়ে মেরেছে। স্যার, শান্তশিষ্ট হয়ে যারা মিছিল করেন তাদের কি কখনও পুলিশকে গুলি করতে দেখেছেন? আমিও তো অনেক মিছিল করেছি, আইন অমান্য করেছি কই, পুলিশ তো আমাকে গুলি করেনি। কিন্তু আমরা জানি, ওরা শান্ত হয়ে মিছিল করে না বরং মিছিল থেকে ইচ্ছাকৃতভাবে প্ররোচনার সৃষ্টি করেন যাতে পুলিশ গুলি চালাতে বাধ্য হয়। এই তো রচপাল সিং আহত হয়ে পড়ে আছেন সেটা আমরা দেখেছি। কাজেই পুলিশকে

ওরা মারবেন, প্ররোচনা সৃষ্টি করবেন আর পুলিশ কি ওদের দু গালে চুমু খাবেন? স্যার, সমাজবিরোধীদের নিয়ে ওদের দল গঠিত, সেইজন্য এইসব কান্ড ওরা করছেন। আমাদের ওখানে একজন আছে তার নাম হচ্ছে আন্ডা। সে মমতার দলের, না সোমেনের দলের আমি জানি না। সম্ভবত মমতার দলের, ফুলনদেবীর দলের। আর একজনের নাম ফান্ডা, একজনের নাম ফেলনা। স্যার, এই দল করার জন্য এদের বাবা, মা-রা কি অ্যাপ্রোপ্রিয়েট নামই না দিয়েছিলেন। আমরা জানি যে পুলিশের একটা অংশ যারা ওদের অ্যাশোসিয়েশন করেন তারা কিছু কিছু জায়গায় বিশৃঙ্খলা সৃষ্টি করে বামফ্রন্ট সরকারকে উৎখাত করার চেষ্টা করছেন। তারজন্য বামফ্রন্ট সজাগ আছেন সে বিষয়ে কোনও সন্দেহ নেই। ওরা আজকে এখানে আইনশৃঙ্খলার কথা বলছেন, কিন্তু ১৯৭২ থেকে ৭৭ সাল পর্যন্ত ওরা কি করেছিলেন সেটা কি ওরা জানেন না? সেসব কথা আমরা কিন্তু ভুলিনি। সেদিন রিগিং করে ওরা ক্ষমতায় এসেছিলেন এবং ক্ষমতায় এসে আমাদের ওপর অত্যাচার চালিয়েছিলেন। সেদিন আমরা দেখেছিলাম, কালনার মহাদেব ব্যানার্জিকে কুচি কুচি করে কেটে কুকুর দিয়ে খাওয়ানো হয়েছে। বামপন্থী একটি দলের ১৩ শো লোককে আপনারা খুন করেননি? সেসব কথা কি আজকে ভুলে যাচ্ছেন? আজ কিন্তু পশ্চিমবাংলায় সেই অবস্থাটা নেই। এ ফুলনদেবী আজ যা করছেন অতীতে আপনারা কি তা দেখেছেন? পশ্চিমবঙ্গের কোনও মন্ত্রী আজ পার্লামেন্টে গিয়ে কি মিছিল করছেন? অথচ আমরা দেখলাম একজন কেন্দ্রীয় মন্ত্রী গিয়ে রাইটার্স বিল্ডিং-এ ঢুকে স্লোগান দিলেন। তিনি ডিসিপ্লিন সম্বন্ধে জানেন না এবং তাই তিনি মুখ্যমন্ত্রীর দরজার কাছে গিয়ে স্লোগান দিলেন। স্যার, আজকে ওরা নিজেরাই ল অ্যান্ড অর্ডার ভাঙ্গছেন, বিশৃঙ্খলার সৃষ্টি করছেন কাজেই ওদের মুখে এই রেজলিউশন শোভা পায় না। আমি তাই এর বিরোধিতা করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে রেজলিউশন আমাদের পক্ষ থেকে এখানে আনা হয়েছে সেটা আপনারা সমর্থন করছেন, কি বিরোধিতা করছেন সেটা বড় কথা নয়। বাংলার কয়েক কোটি মানুষ এ সম্পর্কে আজ সচেতন হয়ে গিয়েছেন। আজকে আমি বিচ্ছিন্ন কয়েকটি ঘটনা উল্লেখ করার আগে একটা চ্যালেঞ্জ করতে চাই। এখানে ঘরে বসে বিতর্ক না করে এখানে মন্ত্রী শ্রী শ্যামল চক্রবর্তী মহাশয় উপস্থিত আছেন—পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলার অবনতি হয়েছে কিনা আসুন এই প্রশ্ন কংগ্রেসের সাথে চ্যালেঞ্জ করে আপনারা পদত্যাগ করে আবার নতুন করে ইলেকশন করুন। দ্বিতীয়বার যদি আপনারা ফিরে আসেন তাহলে আমরা মানব যে এখানে আইনশৃঙ্খলা আছে। আর যদি হেরে যান তাহলে সরকার পদত্যাগ করে চলে যাবেন। ইচ্ছা থাকলে এই চ্যালেঞ্জ অ্যাকসেপ্ট করুন। যদি আমাদের কথা বলেন তাহলে আমি বলব, এই প্রশ্নে পদত্যাগ করতে আমি রাজি আছি। এই স্লোগানের ভিত্তিতে পদত্যাগ করে আসুন, নির্বাচন হোক এবং দেখুন আপনাদের অবস্থাটা কি হয়।

[11-40 – 11-50 A.M.]

আজকে বারাসতের ঘটনা একটা বিচ্ছিন্ন ঘটনা নয়। গাজোল থেকে আরম্ভ করে মেদিনীপুর থেকে আরম্ভ করে, শিশু থেকে আরম্ভ করে গর্ভবতী মহিলা পর্যন্ত সর্বত্র আপনার

খুন করেছেন—মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি আর বামফ্রন্টের অন্যান্য শরিকরা। আজকে ভাবতে লজ্জা লাগে যে এই আর. এস. পি.'র একজন খুন হল, চারজন মারা যাবে, সেই আর. এস. পি. আজকে শুধু মাত্র ক্ষমতার মোহে তাদের হয়ে বলছেন পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা আছে। এই ফরওয়ার্ড ব্লকের কয়েক মাস আগে কয়েকজন খুন হল, মঙ্গলকোর্টে কয়েকশো বাড়ি জ্বালিয়ে দেওয়া হল। গাজোলে ভয়াবহ ঘটনা ওরা ঘটাল, মেদিনীপুরে আমি নিজে গেছি, সবং-এ আমি নিজে গিয়ে দেখে এসেছি, একজন কৃষক মহিলাকে আট জন সি. পি. এম. এর গুন্ডা ধর্ষণ করল, এরপরও এরা মহিলাদের সম্ভ্রম রক্ষার কথা বলেন। আমি মেদিনীপুরে গিয়ে দেখেছি আমাদের প্রাক্তন এম. এল. এ. রবীন বেরা, তার কয়েক বিঘা জমি আছে, তার জমিকে বলা হচ্ছে বেআইনি জমি, আমি তাকে মুখ্যমন্ত্রীর কাছে নিয়ে গিয়ে আবেদন করলাম, বললাম যদি এ দোষী হয় তাহলে একে সাজা দিন। তারপর এই বলার অপরাধে তার সেই সামান্য জমিতে তাকে তিন বছর চাষ করতে দেওয়া হয়নি। আমি নিজে গিয়ে দেখে এসেছি তার দুই ভাই বলদ সেজে লাঙল টানছে, তাদের রক্তে ভূমি রক্তাক্ত হয়েছে। আমরা শুধু অধীর আগ্রহে অপেক্ষা করছি একটা অবাধ স্বাধীন নির্বাচনের জন্য, সেদিন আপনারা বুঝতে পারবেন যে বিষ বৃক্ষ আপনারা পুঁতেছেন, সেটা একদিন কিন্তু কালা পাহাড় হয়ে দেখা দেবে। আর এ তুষার তালুকদার এর মতো লোক যারা রাজনৈতিক বক্তব্য রাখছেন, তারাও কিন্তু সেদিন পার পাবেন না। কখনও রশিদকে মাথায় তুলছেন, রশিদ নিজে স্বীকার করেছে এবং আপনারা নিজেরাও নিজেদের পার্টির 'নেতাদের শাস্তি দিয়েছেন রশিদের ব্যাপারে জড়িত থাকার ব্যাপারে। এই সেদিন আমাদের পার্টির নেতা সুশোভন বসুকে থানার মধ্যে বেপরোয়া ভাবে মারধোর করেছে আপনাদের পুলিশ। তার জন্য আমি ও. সি.'র বিরুদ্ধে মামলা করলাম, সেই ও. সি.কে কাঠগোড়ায় তুলে ছেড়েছি। আজকে সর্বত্র ছাত্রদের উপর অত্যাচার হচ্ছে, ছাত্রদের উপর বেআইনিভাবে মারধোর করা হচ্ছে। কয়েকদিন আগে আমার এলাকায় নিমতলা শ্মশান ঘাটের একজন ডোমকে পিটিয়ে মেরে ফেলা হল। আমি বলছি আগামী ২৪ ঘন্টার মধ্যে যদি যার বিরুদ্ধে এফ. আই. আর. হয়েছে তাকে যদি গ্রেপ্তার না করা হয় তাহলে আমরা অনির্দিষ্ট কালের জন্য শ্মশান ঘাট বন্ধ করে দেব। সর্বত্র আজকে এই ঘটনা ঘটছে। অম্বিকাবাবু এখানে আছেন, আমতার একজনের হাত কেটে নেওয়া হয়েছিল, অম্বিকাবাবু তাকে নিজে রাজস্থানে নিয়ে গিয়ে কাঠের হাত তৈরি করে দিয়েছেন। আপনারা আজকে মা বোনের ইজ্জতের কথা বলেন, একজন নারীকে উলঙ্গ করে কলকাতার বুকের উপর রাস্তায় ঘুরিয়েছেন। ছয় বছরের থেকে ষাট বছরের মহিলা পর্যন্ত কেউই পুলিশ বা সি. পি. এম. এর গুন্ডাদের হাত থেকে রেহাই পাচ্ছেন না। এম. এল. এ. জগদীশ দাস আপনাদের এম. এল. এ. এখানে বসে আছেন, তাঁর এলাকায় কী ঘটেছিল, পুলিশের কাজে হস্তক্ষেপ করার জন্য, রাজনৈতিকভাবে এদের ব্যবহার করার জন্য পুলিশ প্রশাসনের মধ্যে একটা শৈথিল্য এসে গেছে। পুলিশ বলে দিয়েছে একদিন নির্বাচনের সময় আমরা আপনাদের সাহায্য করব, তারপর ৩৬৪ দিন যা ইচ্ছা আমরা তাই করব। এখানে দীপকবাবু নেই. দীপকবাবু এবং আগেকার এম. এল. এ. দুজন মিলে বজবজ এলাকায় তছনছ করে দিচ্ছেন আর আমাদের ছেলেগুলোকে ধরিয়ে দিচ্ছেন, তাদের বিরুদ্ধে ৩০৭ ধারা, ৩০২ ধারা করে দিচ্ছেন। শ্রমিক আজকে বাঁচতে পারছে না। গণতান্ত্রিক আন্দোলনের উপর পুলিশি হস্তক্ষেপ হবে না বলছেন, অথচ কোনও শ্রমিক এই হস্তক্ষেপ থেকে রেহাই পাচ্ছেন না। আমহার্স

স্ট্রিটের বঙ্গবাসী কলেজে, সুরেন্দ্রনাথ কলেজে পুলিশ ঢুকে নির্বাচন করে দিয়ে এসেছে। এসব ঘটনা কি চিন্তা করা যায়! কলকাতা বিশ্ববিদ্যালয়ে পুলিশ ঢুকে আমাদের ছাত্রদের নমিনেশন পেপার কেড়ে নিয়ে এসেছে। এ কোন জঙ্গলের রাজত্বে আমরা বাস করছি! শৃঙ্খলা তো দূরের কথা, আইন আজ সবাই নিজের হাতে তুলে নিচ্ছেন। এর জন্যই সর্বনাশ হয়ে যাচ্ছে। বারাসাতের ঘটনা ঘটত না—যে কথা সৌগতবাবু বলেছেন, ঢিল পড়েছে, কিন্তু ঢিলের বিকল্প কি গুলি? ঢিলের পাল্টা গুলি হয় না। কিন্তু এই জিনিস হয়েছে। ঢিল পড়লে লাঠি চার্জ হতে পারে, টিয়ার গ্যাস ছোঁড়া যেতে পারে। অথচ কি হ'ল ওখানে? ঢিল পড়ল, গুলি চলল। কোনও গণতান্ত্রিক রাজত্বে কি এ জিনিস চলতে পারে? আপনাদের আমি ব্রহ্মসঙ্গীতের সেইকথাটা স্মরণ করতে বলছি—'মনে রেখ শেষের সেদিন বড় ভয়ঙ্কর' আপনাদেরও দিন শেষ হয়ে আসছে, সেই ভয়ঙ্কর দিনের জন্য তৈরি থাকুন। অপেক্ষা করুন, আপনাদের পিটের চামড়া থাকবে না। আজ যে পুলিশ আমাদের আক্রমন করছে, আমাদের রক্ত ঝরাচ্ছে—আপনারা হাসছেন, সেই পুলিশই একদিন আপনাদের রক্তাক্ত করবে। আজ দৈনিক একের পর এক ঘটনা ঘটছে—মেদিনীপুর থেকে শুরু করে, গাজল, কুচবিহার থেকে বারাসাত পর্যন্ত যে ঘটনা ঘটেছে সেই একই ঘটনা কলকাতার প্রতিটি গলিতে গলিতে ঘটে চলেছে। শ্মশানঘাটে পর্যন্ত এই জিনিস শুরু হয়ে গেছে। সেজন্য আমি বলব আইন-শৃঙ্খলার ওপর আধ-ঘন্টা আলোচনা নয়, তিন, চার দিন ধরে নিরবিচ্ছিন্ন আলোচনা হোক। জ্যোতিবাবুকে আমি বলি, আজকে চারিদিকে আর কান পাতার উপায় নেই, শেয়াল, কুকুর, বেড়াল নিয়ে হাসাহাসি হচ্ছে, ট্রামে বাসে মারামারি হচ্ছে। বাসের মধ্যে হয়ত কেউ 'হুক্কা-হুয়া' ডেকে উঠল অমনি বাসের মধ্যেই সিপিএম-এর লোকেরা তাকে পেটাতে শুরু করে দিল। আজকে উনি হাসির ব্যাপার হয়ে গেছেন। এরপর কোনও দিন শুনব উনি বলছেন,—কোকিলের ডাক শুনে ওঁর ঘুম ভেঙে যাচ্ছে। আমার মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে প্রশ্ন, এ বন্য জন্তুকে কে মেরেছে? কে ওখানে আইন ভঙ্গ করেছে? যেই করে থাকুক তাকে শাস্তি দিতে হবে। কে মেরেছে, জয়কেষ্ট অথবা পুলিশ? মাননীয় মুখ্যমন্ত্রীও উর্ধ্বে নন এবং তাঁর আপ্ত-সহায়কও নয়। যে আইন সর্বত্র একইভাবে চলে শৃঙ্খলা বজায় রাখে তাকেই বলে আইন-শৃঙ্খলা। অতএব আমরা দেখছি পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে, সুতরাং এই রিজলিউশনটা ঠিক, এটা মেনে নেওয়া হোক।

**শ্রীমতী সাবিত্রী মিত্র :** মাননীয় স্পিকার স্যার, পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা ঠিক আছে, এই কথা আজকে হাউসে বসে যাঁরা বলছেন তাঁরা কিন্তু বাইরে এটা স্বীকার করতে পারবেন না। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু বলেছিলেন, 'গণতান্ত্রিক দেশে গণতান্ত্রিক আন্দোলনের ওপর তিনি গুলি চালাবেন না।' অথচ আমরা দেখছি মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুর রাজত্বে যখনই বিরোধীদের কোনও শান্তিপূর্ণ আন্দোলন হচ্ছে তখনই সেখানে গুলি চলছে! আজকে এখানে বলা হচ্ছে, 'বিভিন্ন জায়গায় শান্তিতে বিরোধীরা আন্দোলন করল, সব আন্দোলনই শান্তিপূর্ণ হ'ল, কিন্তু বারাসাতের আন্দোলন শান্তিপূর্ণ হ'ল না।' ওঁরা আরও বলছেন, 'যুব কংগ্রেস উত্তেজনামূলক ঘটনা ঘটাবার ফলেই পুলিশ গুলি চালাতে বাধ্য হয়েছে।' আমি ওঁদের জিজ্ঞাসা করছি, পুলিশ বিয়ে বাড়িতে কেন ঢুকেছিল? আমরা দেখেছি পুলিশ বারাসাতে বিয়ে বাড়িতে ঢুকে নব-বিবাহিতা বধূর শালীনতাহানি ঘটিয়েছে। অথচ এ ব্যাপারে ওঁদের কিছু বলার নেই!

বাড়িতে ঢুকে ছাত্রকে ঘর থেকে তুলে নিয়ে এসে পুলিশ পেটাল, পাবলিকের সামনে পেটাল এতেও ওঁদের কিছু বলার নেই। যারা আন্দোলন করতে যায়নি তাদেরও পুলিশ ছেড়ে দেয়নি। আজকে ওঁরা নিজেদের লজ্জা ঢাকতে আমাদের মধ্যে এবং মানুষের মধ্যে বিভেদ সৃষ্টি করার চেষ্টা করছেন। কিন্তু তা আর সম্ভব নয়। গাজলে আমরা কি দেখলাম—চাঁদ মহম্মদকে স্ত্রী এবং ২/৩টি বাচ্চা সহ—যাতের একজনের বয়স মাত্র ৯ মাস—পুড়িয়ে মারা হ'ল। সিপিএম-এর গ্রাম-পঞ্চায়েতের এক্স প্রধান এবং লোকাল কমিটির নেতা লুতফুর রহমান দাঁড়িয়ে থেকে ঘরে পেট্রোল ঢেলে তাদের পুড়িয়ে মেরেছে। অথচ ওঁদের জন্য আমরা কোনও লজ্জা দেখছি না। আজকে পুলিশ এ রাজ্যে হয়ে পড়েছে সিপিএম পার্টির চামচা। এ সমস্ত ঘটনার পরিপ্রেক্ষিতে আমরা দেখছি আজকে মালদার এস. পি. বদলি হবার ভয় পাচ্ছেন। এ ঘটনার কথা যখন থানায় গিয়ে বলা হ'ল, তখন থানা অফিসার বললেন, আমার এত ফোর্স নেই, আমি অ্যারেস্ট করতে পারব না।' থানা ঘেরাও করার পরে বললেন, নির্লজ্জের মতো বললেন, '৭২ ঘন্টার মধ্যে অ্যারেস্ট করতে পারব না।

[11-50 – 12-00 Noon]

আজকে সি . পি. এম যদি বলে অ্যারেস্ট করো, তখন অ্যারেস্ট করবে। লুৎফর রহমান, সি. পি. এম পার্টির লোক্যাল কমিটির মেম্বার, কেরোসিন তেল ঢেলে ঘর পুড়িয়ে দিল। গাজলে তাকে অ্যারেস্ট করা হল না, লজ্জা করে না? বাঁদরের দল। আজকে মমতা ব্যানার্জিকে যদি আপনারা ফুলনদেবী বলেন—হ্যাঁ, নিশ্চয়ই ফুলনদেবী, তাকে আমরা স্বাগত জানাব। বড়তলার আলপনা ব্যানার্জিকে অর্দ্ধ উলঙ্গ অবস্থায় হেনস্তা করা হল। এরজন্য কাউকে গ্রেপ্তার করা হল না। আলিপুরের শিডিউল কাস্ট অ্যান্ড শিডিউল ট্রাইব মেয়েদের হোস্টেলে সেখানে একজন ছাত্রীকে খুন করা হল, আজ অবধি কাউকে অ্যারেস্ট করা হল না। পশ্চিমবাংলায় একটার পর একটা এইরকম ঘটনা ঘটছে। আমি মনে করি, জ্যোতিবাবুর মুখ্যমন্ত্রীর পদে থাকার আর কোনও অধিকার নেই। আজও উনি মুখ্যমন্ত্রী হয়ে বসে আছেন। পশ্চিমবাংলার মায়েদের গর্ভের লজ্জা এইরকম একজন মুখ্যমন্ত্রী জন্মেছেন। উনি পাগল হয়ে গেছেন। মুখ্যমন্ত্রীর পদ চালাবার তার আর অধিকার নেই, উনি রিজাইন করুন। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মিঃ স্পিকার স্যার, ওরা যে মোশন দিয়েছেন সেই মোশনে আমি দেখলাম অনেকগুলি বিষয় এখানে উত্থাপন করা হয়েছে। আমি এর সমস্তগুলিকে বিরোধিতা করছি। আর আমি দেখলাম যারা কংগ্রেস পক্ষ থেকে আলোচনা করেছেন তাদের কেউই ১/২ জন ছাড়া—বিষয়বস্তুর মধ্যে অর্থাৎ ঠিক বিষয়ে আলোচনা না করে ভুল ব্যাখ্যা করে ধান ভান্তে শিবের গীত গেয়েছেন। ওনাদের কেউ কেউ ১৯৫৯ সাল পর্যন্ত চলে গেছেন। সৌগতবাবুর যদি সময় থাকত তাহলে উনি বৃটিশ আমলে চলে যেতেন। যখন বিধানসভা ছিল না সেই সময় পর্যন্ত চলে যেতেন। আমার সময় অল্প, কাজেই দু-চারটি বিষয়ে আমি শুধু যে তথ্য, যে ঘটনা তা উপস্থিত করছি। সুব্রতবাবু প্রথম প্রশ্ন তুলেছেন 'যদি সাহস থাকে আইনশৃঙ্খলার প্রশ্নে নির্বাচনে অবতীর্ণ হতে। আমি বলছি, এটা হচ্ছে ওদের কৌশল। যখন মানুষ ব্যতিব্যস্ত মূল্যবৃদ্ধির প্রশ্নে, যখন মানুষ ব্যতিব্যস্ত কংগ্রেস পার্টিকে ঘৃণা করতে,

যখন দেশের স্বার্থকে বিপন্ন করে তুলেছে, আমাদের দেশকে বিকিয়ে দিচ্ছে—এরজন্য যখন মানুষ ক্ষিপ্ত—কালকেই রেল বাজেট হয়ে গেল—এর কয়েকদিন আগে ডিজেল, পেট্রোলের দাম বৃদ্ধি হয়ে গেল—তখন মানুষের দৃষ্টিভঙ্গিটাকে অন্যদিকে ঘুরিয়ে দেওয়ার জন্য এই সরকারের বিরুদ্ধে আইন-শৃঙ্খলার অবনতির অভিযোগ এনে বাজার গরম করা এটাই হচ্ছে মূল বিষয়। করুন না—যদি সৎসাহস থাকে আপনাদের ৪২ জন পদত্যাগ করুন, আসুন উপ-নির্বাচনে, আমরা সমস্ত ইস্যু নিয়ে নির্বাচনে নামব। আমি বলব, গাজলের ঘটনা নিয়ে যে বাজার গরম করা হচ্ছে চারিদিকে—এটা নিশ্চয়ই দুঃখজনক ঘটনা, কে অস্বীকার করবে? এইরকম একটা ঘটনা ভাবা যায় না, কল্পনা করা যায় না—একজন মহিলা মারা গেলেন, ৩জন খুন হয়ে গেলেন, কিন্তু পুলিশ কি বসে আছে? সরকার কি বসে আছে? কিন্তু এটা করল কারা? ৩টি স্টেটমেন্ট দিয়েছেন। চাঁদমহম্মদ পুড়ে মারা গেছেন। ৩টি স্টেটমেন্ট দিয়েছেন—তারমধ্যে গাজোলের হাসপাতালের ডাক্তারের কাছে একটা, গাজল থানার ও.সির কাছে একটা, আর একটা একজিকিউটিভ ম্যাজিস্ট্রেটের কাছে। এই যে ৩টি স্টেটমেন্ট দিলেন তাতে কোথাও লুৎফর রহমানের নাম নেই। কার নাম আছে? উনি ১জনকে চিনতে পেরেছেন যিনি জমির মালিক, তার ছেলের কাছে কেরোসিন তেলের টিন ছিল যার নাম বলছেন ইস্রাইল শেখ, জমির মালিকের ছেলে। হ্যাঁ, তিনি একজন রাজনৈতিক কর্মী, আমি স্বীকার করছি তিনি ৭ নম্বর গ্রাম পঞ্চায়েতের প্রার্থী হয়েছিলেন। কিন্তু কোন রাজনৈতিক দলের কর্মী? কংগ্রেস-আই। কিন্তু ওদের সুবিধা হচ্ছে, সংবাদপত্রগুলি ওদের হাতে আছে কিছু সংবাদপত্র—সুতরাং তার দ্বারাই বাজার গরম করে চলেছে। কুমারগঞ্জে যে ঘটনা ঘটেছে তাতে ১জন শিক্ষক নিহত হয়েছে, খুন হয়েছে গোলমালে। শিক্ষক খুন হয়েছে এটা খুব অন্যায়। কিন্তু এর আগেও অনেক শিক্ষক খুন হয়েছে। বিমল দাস, বেলুড়ের সত্যেন চক্রবর্তীকে খুন করা হয়েছে। এসব আর নতুন করে তুলতে চাই না, কিন্তু হাতে এখনও রক্তের দাগ ওদের। এবারে ছাত্ররা বিক্ষোভ করল। ছাত্ররা বিক্ষোভ করতেই পারে—ছোট ছোট বাচ্চা ছেলে, কিন্তু তাদের হাতে ঢিল তুলে দিয়ে বি. ডি. ও. অফিস, পঞ্চায়েত অফিস, থানা—এসব আক্রমণ করল কে? এর নেতৃত্ব সেখানে কে দিলেন? বিজন সাহা, বিজেপি এবং আর একজন অজিত সাহা, কংগ্রেস (আই)-এরা, বাইরের প্রচুর লোক, ছাত্র নয়, এসব নিয়ে গিয়ে থানার উপর আক্রমণ করলেন এবং তারফলে ১৮জন পুলিশ কর্মী আহত হলেন। ইতিহাস সত্য কথা বলে এবং সেটা অত্যন্ত কঠিন। বারাসতে ওদের কী দাবি ছিল? জেলা যুব কংগ্রেস সভাপতি, তিনি অগ্রভাগেই জানিয়েছিলেন, ভোটারদের ছবিসহ পরিচয়পত্র দিতে হবে এবং শাসনে যারা ঘরছাড়া তাদের ফিরিয়ে দিতে হবে। কিন্তু দুজনই মাত্র ঘরছাড়া, একজন আলাউদ্দীন এবং আর একজন সালাউদ্দীন এবং দুজনই সমাজবিরোধী খুনী, তাদের নামে অনেক কেস আছে। তাদের শাসনে ঢোকাবে কেন? তাদের তো জেল হাজতে ঢোকাতে হবে! সেখানে মমতা ব্যানার্জি এবং সৌগত রায় কী স্লোগান দিয়েছিলেন? তারা বলেছিলেন—প্রাণ দাও। কিছু লোকের প্রাণ দেবার মধ্যে দিয়ে তাদের নিজেদের ভবিষ্যতের ভীত তৈরি করতে হবে, তারজন্য সেখানে মানুষকে প্রাণ দিতে হয়েছে। রচপাল সিংকে খারাপ কে বলে? কিন্তু সেখানে পুলিশ প্রথমে সাইলেন্টই ছিলেন, সৌগতবাবু সামনেই দাঁড়িয়ে ছিলেন। কিন্তু ওর নাম শান্তিপূর্ণ আন্দোলন? রাইটার্স বিল্ডিং থেকে আরম্ভ করে সর্বত্র একই ব্যাপার দেখেছি। ওখানে ১১৮জন পুলিশ কর্মী আহত হয়েছেন, তারপরও বলছেন শান্তিপূর্ণ আন্দোলন! শকুন

যেমন মৃতদেহের খোঁজে আকাশে ঘুরে বেড়ায় ওরাও সেইভাবে ঘুরে বেড়াচ্ছেন এবং যেখানে আমাদের লোকদের ঠুকরে ঠুকরে খেতে চাইছেন। আলপনা ব্যানার্জিকে হেকল্ করল কে? ঐ যে ওখানে বসে থাকেন—সাধন পান্ডে, তাঁর ড্রাইভারের স্ত্রী সেখানে ছিলেন। সুতরাং নিজের সমস্ত কাজ করে আজকে আইন-শৃঙ্খলার অভিযোগ করছেন। এটা জঙ্গলের রাজত্ব যদি হয় তাহলে আপনাদের ভাগ্য ভাল, সেখানে আপনাদের অভয়ারণ্যের পশুর মতো সেখানে রেখে দেওয়া হয়েছে, তা নাহলে সবাই শেষ হয়ে যাবেন।

**মিঃ স্পিকার ঃ** মোশনটির জন্য নির্ধারিত সময় ১২টা ২ মিনিটে শেষ হয়ে যাবে। কিন্তু যেহেতু দেখা যাচ্ছে তাতে হবে না তারজন্য ১৫ মিনিট সময় বাড়াবার প্রস্তাব সভায় রাখছি।

(ধ্বনিভোটে এই সময় ১৫ মিনিট সময় বৃদ্ধি ঘটে)

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুবই আশা নিয়ে শ্যামলবাবু বক্তব্য শুনবার জন্য বলেছিলাম, কিন্তু তাঁর বক্তব্যের মধ্যে সরাসরি কোনও কথা শুনতে পেলাম না।

[12-00 – 1-00 P.M.] (including adjournment)

এক সময়ের ছাত্র-যুব আন্দোলনের বামপন্থী নেতা শ্যামল চক্রবর্তীর মাথার চুলে পাক ধরেছে। ১৭ বছর ধরে ক্ষমতায় থাকায় তাদের কাছে মানুষের জীবনের মূল্য কমে গেছে আর সমস্ত জিনিসের মূল্য বেড়েছে। নারীর মর্যাদা, ছাত্রের জীবন, গর্ভবতী মায়ের জীবন কৃষকের জীবনের মূল্য কমে গেছে। যুবকদের উপরে অত্যাচার করা আর পুলিশের দালালি করা প্রতিনিধি শ্যামলবাবুরা ১৭ বছর ধরে একটা জিনিসের সার্টিফিকেট পেয়েছেন সেটা হচ্ছে, মানুষকে কিভাবে মারতে হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি লাইন বাই লাইন আমার বক্তব্যের প্রসঙ্গে বলছি। আমি ঘটনার বাইরে যাইনি। আমি ঘটনার সীমাবদ্ধতার মধ্যে থেকে সমস্ত বক্তব্য শুনতে চেয়েছিলাম। আমি শুনতে চেয়েছিলাম যে কেন পার্থ সিংহ রায়, ক্লাশ নাইনের ছাত্র গুলি খেল? সংবিধানের ২২৬ ধারায় যে রাইট আছে, এটাতে কি তার সংবিধানগত রাইট ছিল না? একটা ক্লাশ নাইনের ছাত্র তার বুকে, পেটে কেন গুলি করা হল? আমি শুনতে চেয়েছিলাম কেন গাজোলে একজন গর্ভবতী মাকে পুড়িয়ে মারা হল। তার পেটের মধ্যে যে বাচ্চা ছিল সেই বাচ্চা পেট ফেটে উঁকি দিচ্ছিল। আমি জানতে চেয়েছিলাম কেন কলকাতা বটতলা থানার সামনে আলপনা ব্যানার্জিকে প্রকাশ্যে দিবালোকে মার্ক্সবাদী গুন্ডারা উলঙ্গ। করে, বিবস্ত্র করে, নগ্ন করে তার উপরে অত্যাচার করেছে? আমি জানতে চেয়েছিলাম যে বর্ধমান জেলার মঙ্গলকোট থানার উত্তর নিগর গ্রাম, শ্রদ্ধেয় বিনয়বাবুর জেলা, সেখানে ২৭০টি বাড়ি আগুন দিয়ে জ্বালিয়ে ভষ্মিভূত করা হল। তাদের গোয়ালের গরুগুলিকে পর্যন্ত পুড়িয়ে মারা হয়েছে প্রাক্তন বিধায়ক নিখিলানন্দ শরের নেতৃত্বে। আমি জানতে চেয়েছিলাম আদিবাসী ছাত্রী নিবাসে কি নির্মমভাবে একটা ছাত্রীকে মার হয়েছে এবং এই সরকার যারা আদিবাসী তফসিলদের প্রতিনিধি হিসাবে দাবি করেন, সেখানে এক বছর কোনও সুপারিনটেনডেন্ট নেই, কোনও নিরাপত্তা নেই, আইন নেই, কোনও বিচার নেই। আমি এই উত্তরগুলি জানতে চেয়েছিলাম। আমি আরও জানতে চেয়েছিলাম যে কি ভাবে বারাসাতে একটা শান্তিপূর্ণ আন্দোলনের উপরে পুলিশ নির্মমভাবে গুলি চালিয়েছে। সেই গণ-আন্দোলনে, শান্তিপূর্ণ আন্দোলনে

সরকার বিপথগামী পুলিশকে কি নক্কারজনকভাবে ব্যবহার করেছে। আমি এগুলির উত্তর শুনতে চেয়েছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শ্যামলবাবুর বক্তব্যের মধ্যে এই সব জিনিসের উত্তর পাইনি। আমি দৃঢ়তার সঙ্গে বলতে পারি যে আজকে শুধু গ্রাম নয়, খোদ মহানগর কলকাতায় মানুষের জীবনের কোনও নিরাপত্তা নেই, নারীর সম্ভ্রম নেই। সাধারণ সস্তা মূল্যবোধকে এই সরকার জলাঞ্জলি দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি দেখেন তাহলে দেখবেন যে আমাদের বাঁদিকের আসনে বসে আছেন আর. এস. পি'র তপনবাবু। শ্যামলবাবু, আপনি চশমাটা খুলে খালি চোখে একটু তাকিয়ে দেখুন যে তপনবাবুর মাথাটা কিভাবে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির গুন্ডারা ফাটিয়ে দিয়েছে। আজকে আপনাদের সহযোগী দলের এম. এল. এ.দের যদি এই রকম অবস্থা হয় তাহলে সাধারণ নাগরিকরা কিভাবে জীবন কাটাচ্ছে সেটা সহজেই অনুমান করা যায়। তারপরে বোলপুরে আর. এস. পি'র একজনকে খুন করা হয়েছে। এই হচ্ছে আজকে দিনের কাহিনী, এই হচ্ছে প্রশাসনের জীবনের আলেখ্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই, আজকে একথা পরিষ্কারভাবে বলতে চাই যে রাজ্য সরকার সংবিধানের এই কাঠামোর মধ্যে সংবিধানের রীতিনীতিকে বিসর্জন দিয়ে নাগরিক জীবনের নিরাপত্তাকে আজকে খুন করেছে, নাগরিক জীবনের বেঁচে থাকার অধিকারকে কেড়ে নিয়েছে, ছাত্র হত্যা করা হচ্ছে, গর্ভবতী মাকে পুড়িয়ে মারা হচ্ছে, নারীর ইজ্জত লুঠ করছে, কৃষকের ফসল লুট করছে, নাগরিক জীবনের নিরাপত্তাকে বিসর্জন দেওয়া হয়েছে। এই সরকারের আর এক মুহূর্ত টিকে থাকার অধিকার নেই, সাংবিধানিক অধিকারকে কেড়ে নিয়ে সংবিধানকে খুন করেছে। আমরা প্রস্তাবের মধ্যে দিয়ে তাই বলেছি দিস গভর্নমেন্ট has no right to continue for a moment. আজকে তাই আমি দাবি করছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সরকার পুলিশ রাজের সরকার, যে সরকার গুন্ডারাজের সরকার, যে সরকার নারী নির্যাতনের সরকার, যে সরকার ছাত্র হত্যা করার সরকার, যে সরকার শ্রমিক হত্যা করার সরকার, যে সরকার কৃষক মেহনতি মানুষ হত্যা করার সরকার সেই সরকারকে অবিলম্বে বরখাস্ত করা হোক ৩৫৬ ধারা প্রয়োগ করে এবং এখানে নির্বাচন করা হোক। নাগরিক জীবনের নিরাপত্তা ডেকে আনার জন্য এই সরকারের বরখাস্ত দাবি করে এই প্রস্তাবকে সমর্থন করার দাবি জানাচ্ছি।

The motion of Dr. Manas Bhunia that.

Whereas law and order situation in West Bengal have been deteriorating continuously :

Whereas it has reached the abnormal depth as the police has fired indiscriminately over the peaceful demonstration organised by the organisation of students, youths and the common people, resulting in :

(a) death of one student ;

(b) death of one Congress worker at Barasat by police on the peaceful demonstration of Youth Congress ;

(c) Whereas molestation of one lady occurred at North Calcutta

under Burtolla P.S. in the close proximity of the Police Station and she was forcefully paraded on the streets of Calcutta in full view of the people ;

Whereas one lady student of SC/ST Government's Students Hostel at Alipur, Calcutta was killed recently by the colleagues inhumanly ;

(d) the police has been rendered absolutely inactive to serve the major ruling party and their activists and anti-social, who committed gravesome killing of 3 (three) minors and one pregnant mother at Gajol Malda ;

(e) Arson and gutting to ashes of more than 250 houses of villagers of Mangalcot P.S. dist. Burdwan ;

(f) Whereas massive looting of more than 50 houses and 60 shops in Jalchak Market under Pingla P.S. in the district of Midnapore ;

(g) Whereas the Left Front Govt. has failed to provide protection of lives and properties to the peace loving people of West Bengal ;

The House demands that remedial measures be immediately taken by the Left Front Govt. to justify its continuence in power.

was then put and a division taken with the following results :

**Noes :**

Abu Ayes Mondal, Shri

Abul Basar, Shri

Bagdi, Shri Bijoy

Barman, Shri Jogesh Chandra

Biswas, Shri Chittaranjan

Chakrabarty, Shri Shyamal

Chatterjee, Shri Anjan

Chattopadhyay, Shrimati Sandhya

Chattopadhyay, Shri Santasri

Choudhury, Shri Bansa Gopal

Das, Shri Nirmal

Deb Sarma, Shri Ramani Kanta

Dey, Shri Lakshmi Kanta

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishnaprasad

Ghatak, Shri Santi Ranjan

Ghosh, Shri Kamakhya Charan

Ghosh, Shri Susanta

Goswami, Shri Kshiti

Hore, Shri Tapan

Kar, Shri Nani

Kisku, Shri Lakshi Ram

Koley, Shri Barindra Nath

Mahato, Shri Satya Ranjan

Mahboob Zahedi, Shri

Majhi, Shri Bhandu

Maji Shri Surendra Nath

Mallick, Shri Shiba Prasad

Mondal, Shri Rabindra Nath

Mondal, Shri Manik Chandra

Mondal, Sailendranath

Manna, Shri Janmenjoy

Md. Nizamuddin, Shri

Mitra, Shrimati Jayashree

Mostafa Bin Quasem, Shri

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Manabendra

Munda, Shri Chaitan

Nazmul Haque, Shri

Neogy, Shri Brajo Gopal

Patra, Shri Ranjit

Roy, Shri Banamali

Ray, Shri Matish

Roy, Shri Mrinal Kanti

Saha, Shri Kripa Sindhu

Saren, Shri Subhas Chandra

Seth, Shri Lakshman Chandra

Shish Mohammad, Shri

Sinha, Shri Prabodh Chandra

Sinha, Shri Nirmal

Tirkey, Shri Monohar

**Ayes :**

Abdul Mannan, Shri

Banerjee, Shri Prabir

Bandyopadhyay, Shri Sudip

Das, Shri Sailaja Kumar

Gyan Singh Sohanpal, Shri

Khaitan, Shri Rajesh

Lahiri, Shri Jatu

Maity, Shri Mukul Bikash

Mitra, Shri Somendra Nath

Mukherjee, Shri Subrata

Paul, Shrimati Maya Rani

Rubi Nur, Shrimati

Sinha, Shri Atish Chandra

Zainal Abedin, Dr.

The Ayes being 14, and the Noes 52 ; the motion was lost.

(At this stage the house was adjourned till 1 p.m.)

[1-00 – 1-10 P.M.](After recess)

## POINT OF ORDER

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনাকে চিঠি দিয়েছিলাম। এখানে ৩১৯ ধারায় language 'a motion that the policy or situation or a statement or any other matter' এটাতে wide scope আছে be taken into consideration shall not be put to the vote of the House but the House shall proceed to discuss such matter immediately after the mover has concluded his speech and no further question shall be put on the conclusion of the debate at the appointed hour unless a member moves substantial motion in appropriate terms to be approved by the Speaker and the vote of the House shall be taken on such motion.'

এটা আমাদের ইনোমিরেট করে দিন। আমরা বারে বারে নানারকমভাবে চেষ্টা করেছি অন দি স্টেটমেন্ট অফ মিনিস্টার, অন সার্টেন সিচুয়েশন আমাদের বলতে দেওয়া হোক। এটা রুলসেও সুযোগ দেওয়া আছে কিন্তু আজ পর্যন্ত আমার জ্ঞানত কোনও স্পিকার ইনক্লুডিং ইয়োরসেলফ এটা অ্যালাউ করেছেন বলে আমার চোখে পড়েনি। আমাদের বুঝতে দিন যে দি সিচুয়েশন একজিস্ট। মাননীয় মন্ত্রীরা যে স্টেটমেন্ট দেন সেগুলো ইনকমপ্লিট in accurate and at times I should say incomplete and contradictory.

আমরা ৩১৯ ধারা অনুযায়ী বলবার সুযোগ পাই কিন্তু সেই সুযোগ আপনি দেন না। আমার ধারণা এটাতে একটা কারেকশন দরকার দ্যাট দি ম্যাটার বি টেকেন ইনটু কনসিডারেশন। এখানে আমাদের বলার সুযোগ আছে কনসিডারেশন for vote. House shall not proceed to discuss the matter after the mover has concluded his speech but no further question shall be put. আপনার কনসিডারেশনের উপরে কোনও মোশন এলে একটা ভোটের ওপিনিয়নের সুযোগ আসে। এখানে বলা হয়েছে ভোট হবে না আনলেস এ সাবস্ট্যানসিভ মোশন। কিন্তু রুলসে বলছে ভোটের অধিকার আছে। সিচুয়েশন এখানে যে মাননীয় মন্ত্রী তৈরি করলেন তাতে আজকে যে ঘটনা ঘটে গেল এবং যেখানে ল অ্যান্ড অর্ডার বলে কিছু নেই, সেখানে নো কনফিডেন্স মোশন আমরা আনতে পারি। একজন দায়িত্বশীল মন্ত্রী হিসাবে যে জবাব দিলেন তাতে আই অ্যাম নট সাটিসফায়েড এবং পসিবলি you are not satisfied.

কিন্তু সেখানে আমরা দেখলাম যে আপনি গভর্নমেন্ট সাইডের হয়ে অগমেন্ট করে চন্ডী মিত্রের মৃত্যুর ঘটনাটা তুললেন। এইভাবে সাপলিমেন্ট করে টু অগমেন্ট করা ঠিক নয়। আপনি সাহায্য করতে পারেন, কিন্তু ওখানে বসে নয়, ওখানে বসে আপনি এ কাজ করতে

পারেন না, নিচে বসে আপনি সি পি এমের নেতা হাসিম আবদুল হালিম সাহায্য করতে পারেন। আমরা জানি সি পি এমের নেতা হাসিম আবদুল হালিম ছাড়া সিপিএম চলতে পারে না। সেখানে আপনার উচিত ছিল নিচে নেমে বলার, ওখানে বসে বলা চলে না। স্যার, আমি আপনার কাছে নিবেদন করছি, আপনি নিজে দেখেছেন যে এই সরকার দিগ্‌বিদিগ্ জ্ঞানশূন্য হয়ে পড়েছে কিভাবে চলছে তারা নিজেরাই জানে না। এখানে তো অনেক রিসোর্স ক্রাশ্চ আছে, প্ল্যান তো নেই যার জন্য কিছু করতে পারছেন না। আপনারা এরপরে একেবারে ১৭ তারিখে মিটিং ডেকে দিলেন, মাঝখানে কোনও সেশন দিলেন না। আমি বলেছিলাম মাননীয় মুখ্যমন্ত্রীকে এটা ঠিক নয়, আপনি সেশন ডাকুন, রুলস বাই অর্ডিন্যান্স এটা ঠিক হচ্ছে না, সমর্থনযোগ্য নয়। তাতে উনি বলেছিলেন যখন ডিসকাশ হবে তখন দেখা যাবে।

ডিসকাশ আমরা করছি অনেক দেরিতে এবং মাঝে মাঝে আপনি হাউস বন্ধ করে দিচ্ছেন। শুনছি গভর্নমেন্টের সামনে কোনও বিজনেস নেই, তাই সামনে কয়েকদিন হাউস আবার বন্ধ থাকবে। তাহলে আমরা সময়টা কখন পাব। এই সরকারকে উৎখাত করার জন্য আমাদের গ্রামে গ্রামে ঘোরার দরকার আছে। আপনি নিশ্চয় মনে করবেন এই সরকারের থাকার নৈতিক কোনও অধিকার নেই। আপনি আমাদের এই ব্যাপারে সুযোগ দিন। ৩১৯ ধারায় স্টেটমেন্ট না দিয়ে আমাদের বঞ্চিত করছেন। এই সিচুয়েশনের সুযোগ যাতে আমরা নিতে পারি সেটা আপনি দেখবেন, ইট ইজ a weapon in the hands of the members. আপনি যদি এটার ব্যাপারে আমাদের গাইড করেন তাহলে ভালো হয়। আর উইল সীক ইওর পারমিশন, আমাদের জ্ঞানপাল সোহন সিং আছেন, তাকে আপনি এই ব্যাপারে বলার সুযোগ দেবেন, তাছাড়া সিনিয়ার মেম্বার যারা আছেন তারাও তাদের মতামত জানাতে পারেন। একটা ধারা আছে, কিন্তু তা ব্যবহার করা হয় না। তাহলে এই রুল রাখার কোনও প্রয়োজন নেই। আরও কয়েকজন সদস্য যদি এই ব্যাপারে বলেন তাহলে ভাল হয়। আপনি সি. পি. এমের নেতা হিসাবে যথেষ্ট, কিন্তু আপনি তো স্পিকারের চেয়ারে বসে সি. পি. এম-র নেতার দায়িত্ব পালন করতে পারবেন না!

**মিঃ স্পিকার ঃ** আমি একমাত্র আপনার দায়িত্বই পালন করতে পারি, আর কারোর দায়িত্ব পালন করতে পারি না।

Mr. Gyan Singh Sohanpal, would you like to contribute on this point? I think we have discussed this matter earlier. I have given a ruling also on this point.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, the Leader of the Opposition if I have understood him correctly has tried to sort a clarification from you as to the utility and scope of Rule 319. Sir, there is a similar

provision in the Rules of the Lok Sabha i.e., Rule 342. It is almost a same reproduction. We have observed in the Lok Sabha, Sir, That motions have been discussed under this specific provision. Motions relating to a statement made by a Minister, motion relating to the situation arising out of any important or serious matter and some other matters also have been discussed under this provision of the Lok Sabha. Sir, we in the State Assembly have tried to use the provision of this particular rule. Unfortunately, it has not been accepted by you. The reasons have also not been known to us. The motion we have submitted is out of order or has not been admitted has not been given scope for discussion for some other reasons. I think the Leader of the Opposition rightly thought of knowing the utility of this provision so that the rule can be used on occasions. Since it is not clear to us, I would also join the Leader of the Opposition, When motions on statements, motions on situations, motion on other matters can be discussed in the Lok Sabha under the same provision, how it is not possible in this House? It is true that this House is not sub-servent to Lok Sabha. But in many causes, we have followed the same system. In matters of crisis, in matters of controversies, in matters of disputes, we have referred to the Rules of Lok Sabha and decisions of the Lok Sabha. Accordingly, I feel a clearcute decision should be announced by you so that we may taken advantage of the provision of this particular ruling in times of necessity. Thank you, Sir.

[1-10 – 1-20 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিষয়ের উপর আমাদের লিডার বললেন এবং আমাদের মাননীয় সদস্য শ্রী জ্ঞানসিং সোহনপাল বললেন আমি সে ব্যাপারে একটু সংযোজন করে বিষয়টির প্রতি আপনার দৃষ্টি আকর্ষন করছি। স্যার, আপনি এই হাউসকে মিনিংফুল অ্যান্ড পারাপাসফুল করার চেষ্টা করছেন। এটাও সত্যি কথা যে সারা ভারতবর্ষের মধ্যে কতকগুলি জিনিস করে,—যেমন সাবজেক্ট কমিটি ইত্যাদি করে আপনি আরও বেশি সকলের দৃষ্টি আকর্ষণ করতে পেরেছেন। যদি আপনি এটাকে আরও মিনিংফুল অ্যান্ড পারপাসফুল করতে চান, যেটা করা উচিত, তাহলে আমি কয়েকটি কথা বলব। স্যার, আপনি জানেন, এখন হাউসের কাজ ছাড়া এম.এল.এ.দের প্রকৃতপক্ষে আরও কোনও কাজ নেই। এখন ডিস্ট্রিবিউশন অব রেসপনসিবিলিটি এত হয়ে গিয়েছে—পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ, মিউনিসিপ্যালিটিগুলির উপর এত দায়িত্ব চলে গিয়েছে যে এম.এল.এ. হিসাবে আমাদের এই কাজ ছাড়া প্রকৃতপক্ষে সাধারণভাবে আর কোনও কাজ নেই। কাজেই সময়োচিতভাবেই আপনি এটাকে মিনিংফুল অ্যান্ড পারাপাসফুল করতে চেয়েছেন। এখানে

নতুন কোনও আইন আপনাকে করতে হচ্ছে না। আমি দীর্ঘদিন ধরে যেটা অন্যভাবে বলার চেষ্টা করছি সেটা হচ্ছে যে, যেসব স্টেটমেন্ট সরকারের মন্ত্রীরা দেন এখানে এম.এল.এ. যার রয়েছেন তারা অনেকেই জানেন এরমধ্যে ব্যুরোক্রাটিক জাগলারি থাকে। আপনি নিজে ওখানে বসে বুঝতে পারেন কিনা জানিনা কিন্তু আমরা নিয়মিতভাবে দেখছি যে তারমধ্যে বুরোক্রাটিক জাগলারি থাকছে কিন্তু আমাদের বলার স্কোপ থাকছে না। এমন কি মুখ্যমন্ত্রী কিছুদিন আগে স্টেটমেন্ট করলেন বারাসতের ঘটনায় যে দুজন মাত্র উনডেড হয়েছে—It is not a fact

অথচ সেটা নিয়ে ডিসকাশনের উপায় নেই। ঠিক তেমনি মন্ত্রীরা যেসব স্টেটমেন্ট দেন সেগুলি আমলাতন্ত্র লিখে দেয় ইংরাজি বা বাংলায় এবং তারা সেগুলি এখানে এসে পাঠ করেন। আমি তাই স্যার, পার্টিকুলারলি স্টেটমেন্টের ব্যাপারে যেটা সংযোজন করতে চাই সেটা হল হয় কলিং অ্যাটেনশন-এর উপর স্টেটমেন্ট তুলে দিন আর না হলে যদি তা রাখেন তাহলে তার উপর ডিসকাশনের সুযোগ দিন। সেই ওয়াইড ডিসকাশনের সুযোগ এই ৩১৯ ধারার মধ্যে রয়েছে। আমি তাই আপনাকে অনুরোধ করব, এ ব্যাপারে সর্বদলীয় মিটিং ডেকে এটা ইনট্রোডিউস করুন। এতে এমন কিছু যাবে আসবে না। এটা না হলে কিন্তু অনেকেই ডিপ্রাইভড হন। এই দেখুন না, এখানে আর.এস.পি'র এম.এল.এ মার খেল, সেখানে যে স্টেটমেন্ট হল তিনি বুকে হাত দিয়ে বলুন সেই স্টেটমেন্টের সঙ্গে তিনি একমত কিনা? আসল ঘটনার সঙ্গে তার মিল আছে কিনা? গতকালও আর.এস.পি'র একজন মার্ডার হয়েছে, বলুন স্টেটমেন্টের সঙ্গে তার মিল আছে কিনা? স্বভাবতই যে অবস্থা চলছে তার একটা বিহিত হওয়া দরকার এবং হাউসে যথার্থ ব্যাপারটা আসা দরকার। আমি তাই আপনাকে অনুরোধ করব যে সর্বদলীয় মিটিং ডেকে আপনি এই ব্যাপারটা ইনট্রোডিউস করুন।

**শ্রী লক্ষ্মণ শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের নেতা একটা বিষয় এখানে উত্থাপন করেছেন, হাউস পরিচালনার ব্যাপারে যে বিধি আছে সেই বিধি পরিবর্তনের ব্যাপারে। এর সঙ্গে আরও অনেক জিনিস আছে, যেমন যখন আমরা উল্লেখ করি, তার উত্তরে কোনও প্রতিক্রিয়া দপ্তর থেকে আমরা পাই না। পরিষদীয় আমাদের যে মিটিং হয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে, সেখানে তিনি অনেকবার এফেকটিভ বা কার্যকর ব্যবস্থা নেওয়া উচিত, বলে তিনি মন্তব্য করেছেন। সুতরাং এই ব্যাপারটাও দেখা উচিত। সেইজন্য এই সব সম্পর্কে বিস্তারিতভাবে আলোচনার দরকার আছে। প্রশাসনিক ব্যাপারে বিস্তারিতভাবে আলোচনা হওয়া উচিত। যা সংবিধানে আছে তার উপর দাঁড়িয়ে করতে হবে। এই বিষয়টা যখন এসেছে তখন পিসমিল ডিসকাশন না করে সমস্ত বিষয়ে আলোচনা করার সুযোগ দিন, তারপর আপনার মতামত আপনি দিন তাতে ফল ভাল হবে, এই বিষয়েই আমি আলোকপাত করলাম।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বিরোধী দলের মাননীয় নেতা জয়নাল সাহেব যে বিষয়টা উত্থাপন করলেন, এটা সত্য কথা যে মন্ত্রী মহাশয় যে বিবৃতি

দেন সেই বিবৃতি কখনও আনচ্যালেঞ্জড হতে পারে না। বিধানসভা হচ্ছে সকলের উপরে। সেই অর্থে যা স্টেটমেন্ট তাঁরা দেন তার উপর সদস্যদেরও যদি কোনও বক্তব্য থাকে তাহলে তাকে ভ্যালিড গ্রাউন্ডে এটার উপর আলোচনা করা গণতান্ত্রিক অধিকারের স্বার্থে সুযোগ দেবেন।

## RULING FROM CHAIR

**মিঃ স্পিকার ঃ** এই ব্যাপারে বোধ হয় আগে আলোচনা হয়েছে। আমার যতদূর স্মরণ হচ্ছে এই সম্পর্কে আলোচনা হয়েছে। তার উপর আমার একটা রুলিংও আছে। তবুও আমি আবার বলি, এখানে যে সাবমিশন হল,—

Let us take up the matter now. I would like to draw your attention to Calling Attention etc. Rule 198 says : "A member may with the previous permission of the Speaker, call the attention of a Minister to any matter of urgent public importance and the Minister may make a brief statement or ask for time to make a statement at a later hour or date.

(A member wishing to call such attention shall give a notice in writing to the Secretary at least one hour before the commencement of the sitting on the day)

There shall be no debate on such statement at the time it is made.

Now the practice has been in this House that the member calls attention and the Minister makes a statement. At that point of time no debate can take place. Now at the most, if you interpret here 198, then you can argue in this form that a notice in the form of a motion can be given that a discussion on the statement be taken up at a later date and time and not attempting but taking the argument to be in that form. If we read 319 very carefully—"A motion that the policy or situation or statement or any other matter be taken into consideration shall not be put to the vote of the House, but the House shall proceed to discuss such matter immediately after the mover has concluded his speech and no further question shall be put at the conclusion of the debate at the appointed hour unless a member moves a substantive motion in appropriate terms to be approved by the Speaker and the vote of the House shall be taken on such motion.

[1-20 - 1-30 P.M.]

This contemplates two motions, not one. One is for the debate an one is for the votes if the vote is intended. Now in our House sucl a practice has never evolved. Now by custom or by convention or b practice it did not evolve when your friends were on that side and yo on this side. It has evolved when your friends have come to this sid and you have gone to that side, and this practice has been continuing In the Rules Committee we have been meeting from time to time an we have brought about a lost of certain changes to make the functio of this house more meningful, more effective, more purposeful in th interest of parliamentary democracy and the people of this state.

You have raised the question again. I do not desire to take an decision immediately. I will convene a meeting of the Rules Committe where your party is represented and we will take the issue threadbare We are today discussing motion of general public interest relating t law and order problem in Barasat where reference to Chief Ministe has also been made. Now the opportunity is made available. Not th it is not made available. There is one limitation in this. If the practic is not developed because once a matter is discussed, then a separat motion can come later on the same subject again. That is why th practice has not evolved because if the motion goes without discussio or statement, then the fulfledged motion cannot come for discussio because it has already been discussed. There are limitations. Why th convention has not developed there are reasons for it, because th whole subject is discussed in motion in one session. So convention i grown because of necessity. It is because of this limitation that mem bers thought it wise to go directly to fulfledged discussion rather the discussing a statement relating to one incident. In that way a practic is evolved over the years where a notice is given in the form of motion on non-official days and they take the benefit to full debate o motion covering various aspects of issues of state's policies and inc dents. So we will discuss the thing threadbare at the Rules Committe meeting but I have given insider's view what might have been th reason leading to non-development of this practice. It has been in th rule for a long time. It is likely an incoherent rule. It contradicts itse in parts. We will discuss it in the Rules Committee. We will discus and see what has to be done.

**Dr. Zainal Abedin :** While you take it to the Rules Committee, please also allow some safeguards for the safeguard of the members. Suppose on Calling Attention Notice a minister makes a statement without any relation to the reality. That is our complaint. In Lok Sabha there is a provision for one or two questions. Here we proposed this in the Rules Committee and possibly Government did not consider. So please provide a safeguard for the member's interest. The minister makes a statement without any relation with the reality of the situation—there should be some provision. You please consider this.

**Mr. Speaker :** We follow a rule of concensus. The rule are framed on the basis of concensus. We won't go into any contradictions. I think you will appreciate it.

**Dr. Zainal Abedin :** Sir, we cannot go to the rest of the country. West Bengal is not isolated from the rest of the country.

**Mr. Speaker :** This Rule Book here—is a product of a concensus. We try to follow the principles of the concensus. Before the rules were framed, we had a threadbare discussion. We have taken the opinion of all the political parties, and also of the government. Where a concensus could be arrived at, we had amended it and where a concensus could not be arrived at, we did not amend it.

**Dr. Zainal Abedin :** But certain safeguards should be provided, Sir.

**Mr. Speaker :** Very well.

## ZERO HOUR

**শ্রী সুব্রত মুখার্জি :** আমাদের যুব কংগ্রেসের পক্ষ থেকে গতকাল স্ট্রাইক ডাকা হয়েছিল, সেইজন্য আমরা এখানে আসিনি এবং এই স্ট্রাইক সি.পি.এমের বিরুদ্ধে ডাকা হয়েছিল। আর সি.পি.এম দেখছি আজকে স্ট্রাইক করেছে, সেইজন্য আসেনি।

**মিঃ স্পিকার :** গতকাল স্ট্রাইক ব্যর্থ করতে গিয়ে ক্লান্ত হয়ে পড়েছে, সেইজন্য আসতে পারেনি।

**শ্রী ননী কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুব্রতবাবু সঠিকভাবেই বলেছেন—গতকাল ওরা স্ট্রাইক করেছিল। গতকাল এখানে অ্যাসেম্বলি হয়েছে, ছেলেরা পরীক্ষা দিয়েছে, অফিস চলেছে, রাস্তায় বাস, ট্রাম এবং ট্যাক্সি চলেছে—একথা ঠিক। তেমনি রেল কর্তৃপক্ষের নির্দেশে

রেল বন্ধ হয়েছিল একথা ঠিক। বোমাবাজির ভয়ে দোকান-পাট বন্ধ হয়ে গিয়েছিল—একথ ঠিক। কিন্তু ব্যর্থতার মধ্যেও সাফল্য আসে—একথা ঠিক। গতকাল ওদের ডাকা ধর্মঘট ব্য হয়েছে, কিন্তু তার মধ্যেও সাফল্য এসেছে। চিত্রসাংবাদিকদের ডেকে সাংবাদিক সম্মেলনে স একসঙ্গে ছবি তুলেছেন, কাগজে ছবি বেরিয়েছে এই ব্যর্থতার মধ্যেও, ঐক্যটা সাময়িক অর্থা একদিনের জন্য হলেও। এটা ওদের সাফল্য। সবদিক থেকে আপনার সুবিধা হয়েছে। এ বিধানসভায় বিরোধীদলের নেতাকে তাদের দলের সদস্যরা মারধোর করতে গিয়েছিলেন। আপনাকে চিন্তা করতে হয়েছিল কিভাবে তাঁকে রক্ষা করবেন। সাময়িক হলেও—নতুন কোনও ব্যাপা উদ্ভাবনের জন্য আপনাকে আর ব্যস্ত থাকতে হবে না। কারণ তারা সাময়িকভাবে ঐক্যব হয়েছে, গতকালের ব্যর্থতার মধ্যেও এটা ওদের সাফল্য। আজকে দেখেছেন, কিভাবে এক কথা একসঙ্গে বলছে? সেইজন্য ওদের ধন্যবাদ জানাচ্ছি এইরকম মাঝেমাঝে ঐক্য করার জন যদি আমাদের খুন করার দরকার হয়, আমাদের আক্রমণ করার দরকার হয়, দোকান পা বন্ধ ওদের ভয়ে করতে হয়, তবুও ওদের নিজেদের মধ্যে ঐক্য থাকলে জনসাধারণ হয়তে ওদের ক্ষমা করে দেবেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি একটি কথা উত্থাপন করার পর মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় গতকাল বন্ধের পরিপ্রেক্ষিতে অনেক কিছু কথা বললেন। কিন্তু বাস্তবে যেটা ঘটেছে সেটা হচ্ছে, কালকে রেলের কর্মীর না আসার জন্য, কেবিনম্যান না আসার জন্য বহু জায়গায় রেল চলেনি। তারা ধর্মঘটে সামি হয়েছিল। কিন্তু এদের পুলিশ কেবিনম্যানদের বাড়িতে গিয়ে তাদের মারধোর করে টেনে নি এসেছিলেন রেল চালাবার জন্য আপ্রাণ চেষ্টা করেছিলেন, কিন্তু ইস্টার্ন এবং সাউথ ইস্টা রেলওয়েতে তারা ট্রেন চালাতে পারেনি। আপনি এটা যদি বলেন তাহলে ভাল হয়—আগামীকা রেল চালাবার জন্য আপনাদের পুলিশ প্রশাসন কি চেষ্টা করছেন? যদিও গতকাল আপ্রা চেস্টা করেও আপনারা ব্যর্থ হয়েছেন, তবুও বলছি, আগামীকাল সারা দেশে আপনারা রে ধর্মঘট ডাকার জন্য পুলিশ প্রশাসন কী ব্যবস্থা নিচ্ছেন? আগামীকালের চিন্তা রাজ্য সরকা করুন—রেল ধর্মঘট রুখতে পারবেন কিনা তখনই বোঝা যাবে। এখানে মন্ত্রী মহাশয়র আছেন, প্রতিশ্রুতি দিন—যে আগামীকাল রেল ধর্মঘট ডাকার জন্য পুলিশ প্রশাসন স রকমের ব্যবস্থা নেবেন। তখনই বোঝা যাবে এদের দৌড় কতদুর।

[1-30 – 1-40 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বারাসতে পুলিশের নির্মম গুলি চালনায় এক ব্যক্তির মৃত্যুর প্রতিবাদে, গাজোলে এক মহিলাসহ তিনটি বাচ্চাকে পুড়িয়ে মারার প্রতিবাদে, কুমারগঞ্জে একজন লোকের মৃত্যুর প্রতিবাদে ১০ ঘন্টার যে বাংলা বন্ধ ডাক হয়েছিল যুব কংগ্রেস-এর পক্ষ থেকে, প্রদেশ কংগ্রেস যাকে সমর্থন করেছেন, সেই ব সম্পূর্ণরূপে সফল। এরজন্য আমরা পশ্চিমবঙ্গের মানুষদের আন্তরিক অভিনন্দন জানাচ্ছি

ামাদের এই বন্ধে কোনও জোরাজুরির ব্যাপার ছিল না, মানুষের স্বতঃস্ফূর্ত সমর্থনে সম্ভব য়েছে এই বন্ধ। সরকারপক্ষ যেখানে নিয়মিতভাবে কলকাতায় বাস চালাতে পারছে না খানে এই বন্ধে কিছু বাস চালানো হয়েছে, কিন্তু বাসগুলি সব খালি ছিল। সারাদিনে সি. স. টি. সি. মাত্র ১০০০ টাকার টিকিট বিক্রি করেছে। কাগজে দেখেছি, ডালহৌসিতে ানও লোকজন আসেননি, রাইটার্স বিল্ডিংও খালি পড়ে ছিল। আমরা একটি ব্যাপারে ামাদের কর্মীদের অভিনন্দন জানাতে চাই কোনও জায়গায় সি. পি. এম. কর্মীদের উপর াক্রমণ করেননি বলে। আমরা যখন এক হাজার লোক নিয়ে মিছিল করে যাচ্ছিলাম সেই ময় রাস্তায় দশ-বারোজন সি. পি. এমের ক্যাডার দাঁড়িয়ে ছিলেন। আমরা তাদের বলেছি—ওদের িছু বোলনা, বাস ভাঙ্গচুর কোরো না, ফাঁকা বাস চলুক, জনগণ ওদের সঙ্গে নেই। সেজন্য াবার কংগ্রেস কর্মীদের এবং জনগণকে অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২০ তারিখ থেকে ২৫ তারিখ র্যন্ত ছয়দিন ধরে শিল্পাঞ্চলের ৫১টি জাঠা আড়াই হাজার গ্রাম কভার করেছে। তাদের াবি—কেন্দ্রীয় সরকারকে তাদের জনস্বার্থবিরোধী নীতি প্রত্যাহার করতে হবে এবং ডাঙ্কেল স্তাব প্রত্যাখ্যান করতে হবে। আজকে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে যাকে ভারতের রুঢ় ঞ্চল বলে সেই আসানসোল দুর্গাপুর অঞ্চল শ্মশান হয়ে যাচ্ছে, একটার পর একটা ারখানা বন্ধ হয়ে যাচ্ছে সেখানে। সেন র‍্যালে থেকে আরম্ভ করে অন্ডাল পর্যন্ত কারখানাগুলি ন্ধ হয়ে যাচ্ছে। ঐ ৫১টি জাঠায় হাজার হাজার মানুষ উদ্বুদ্ধ হয়েছেন এবং আগামী কাল র্ধমানে লক্ষ লক্ষ মানুষের জমায়েতের মধ্যে দিয়ে তারা কেন্দ্রীয় সরকারের নীতির প্রতিবাদ ানাবেন এবং আগামী দিনে যে ডাঙ্কেল প্রস্তাব গ্রহণ করতে যাচ্ছেন তার বিরুদ্ধেও তারা প্রতিবাদ ধ্বনি তুলবেন।

**শ্রী অম্বিকা ব্যানার্জিঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনার মাধ্যমে রাজ্যে পুলিশি ন্ত্রাস কোথায় গিয়ে পৌঁছেছে আর একটি উদাহরণ দিচ্ছি। গত পরশু দিন বারাসত কোর্টে খন যাই সেখানে ১১জন মহিলা, ২০০ জন পুরষ এবং ৪টি মাইনর যাদের মধ্যে দুটি শিশু ুরুষ এবং দুটি শিশু মেয়ে—এদের মধ্যে ১৯০ জনকে প্রেজেন্ট করতে পারবেন, তাও ২৪ ন্টা পর। তারপরে আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি যে ১০০ জনের জায়গায় ৯০ জনের প্রাডাকশনের পর ১১জন মহিলার মধ্যে মাত্র ১ জনের নাম ছিল, বাকি ১০ জনের নাম ছল না। আমরা দেখছি যে বিনা দোষে ২৪ ঘন্টা তাদের ফটকে আটকে রাখা হয়েছে। ারাদিন তাদের খেতে দেওয়া হয়নি, জল দেওয়া হয়নি। এর ফলে বহু লোক অসুস্থ হয়ে পড়েছে। আমি আপনার মাধ্যমে এই অন্যায়ের বিচার চাই। এই সংবিধান বিরোধী কাজের জন্য আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী আবুল বাসারঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা বিষয়ে আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। (এই সময়ে গোলমাল হয়) সুব্রতবাবু, আপনি এই ভাবে

আমাকে ডিসটার্ব করবেন না। আপনারাই তো ভারতবর্ষের এই অবস্থা করেছেন। আপনারা দেশকে বিকিয়ে দিয়েছেন। আপনারা সাম্রাজ্যবাদীদের দালালি করছেন, সংবিধানকে বিঘ্নিত করছেন, সার্বভৌমত্বকে খুন্ন করেছেন, যেখানে সেখানে গন্ডগোল করছেন, আর এখানে এসে বলছেন যে আইন-শৃঙ্খলা নেই। আপনারা যে জাতীয় কংগ্রেস সেটা ভুলে গেছেন। জাতীয় কথাটা বাদ দিয়ে এখন আপনারা আঞ্চলিক দলে পরিণত হয়েছেন। আপনারা যা খুশি তাই করছেন। কালকে কেন্দ্রীয় সরকার রেলের ভাড়া বাড়িয়েছেন, সেখানে আপনারা কিছু বলতে পারছেন না। আজকে আপনারা রেলের ভাড়া বাড়াচ্ছেন, জিনিসপত্রের মূল্য বাড়িয়ে দরিদ্র মানুষকে নিঃস্ব করে দিচ্ছেন। ৯ শত কোটি টাকা রেলের ভাড়া বাড়িয়েছেন। আর এখানে মানুষকে উস্কানী দিচ্ছেন, গরিব মানুষগুলিকে মারছেন, এইসব আপনারা করছেন। আমি একটা বিবৃতিতে দেখেছি, সোমেনবাবু বলেছেন যে আমাদের দাগীওয়ালা গুন্ডা নেই। দাগীওয়ালা সমাজবিরোধী নেই। এইসব দিয়ে কি বোঝাচ্ছেন? দাগীওয়ালা সমাজবিরোধী নেই—এসব কি কথা? এসব কথা ঠিক নয়। আমি আপনাদের মধ্যে যারা ভাল মানুষ আছেন, যারা দেশের জন্য চিন্তা করেন, তাদের বলব যে আপনারা কংগ্রেস থেকে আলাদা হয়ে যান, দেশের জন্য চিন্তা করেন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি, আপনি বক্তৃতা করার সময়ে উনি যদি এই রকম করেন তাহলে আপনার ভাল লাগবে? কাজেই এসব করবেন না, এটা ঠিক নয়।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। যারা কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে অপপ্রচার করেন, এই রাজ্যের বামফ্রন্ট সরকার কেন্দ্রের দেওয়া সারের ভরতুকির টাকা ব্লকে ব্লকে সঠিকভাবে বিলি করছেন না। এখানে সমবায় মন্ত্রী বসে আছেন, উনি জানেন, আমার সবং বিধানসভা কেন্দ্রে গত ৪ মাস আগে ৭ লক্ষ টাকা সারের ভরতুকি বাবদ দেওয়া সত্ত্বেও সি. পি. এম-এর দ্বারা পরিচালিত জেলা পরিষদ এবং সবং পঞ্চায়েত সমিতি প্রায় ৭ লক্ষ টাকা দরিদ্র কৃষকদের জন্য কেন্দ্রের দেওয়া ভরতুকির টাকা তাদের দেয়নি।

[1-40 – 1-50 P.M.]

মাত্র দুটি অঞ্চল প্রধান কে এই ভর্তুকির টাকা দিয়েছে। সি. পি. এম পরিচালিত জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতি এই টাকা চেপে রেখে ডিলারদের সঙ্গে গোপন চুক্তি করে কালোবাজারি করছে। পাশাপাশি ইউরিয়ার দাম ১৪০ টাকা হওয়া সত্ত্বেও এখানকার পুলিশ এবং সি. পি. এম নেতাদের সহযোগিতায় ১৯০ টাকা বস্তা হিসাবে বিক্রি করা হচ্ছে।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উত্থাপন করছি। স্যার, এই বন্যার পর সিলটেশন হয়েছে। সেখানে বোল্ডার, বালি, পাথর নদীতে জমা হয়ে গিয়েছে, অথচ কেন্দ্রীয় সরকারের পরিবেশ দপ্তর এবং রাজ্য সরকারের বন দপ্তর

কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার উভয়েই এই বোল্ডার কালেকশন করতে দিচ্ছে না। স্যার, আপনি জানেন জওহর রোজগার যোজনায় সেখানে পারমানেন্ট রেসটোরেশনের কাজ শুরু হচ্ছে। কিন্তু সেই কাজের বড় অন্তরায় হচ্ছে এই বোল্ডার কালেকশন করতে না দেওয়া। ডুয়ার্স অঞ্চলে পানা নদী আছে, সেই নদীতে যে সিলটেশন হয়েছে তাতে নদীর বেড ৩০ ফুট উঁচুতে ওঠে গেছে। আমরা আশা করছি এবারে যে বর্ষা হয়েছে আগামী বারে তার যদি অর্দ্ধেক বর্ষা হয় তাহলে সর্বনাশ হয়ে যাবে, আলিপুরদুয়ারের একটা মহকুমা একেবারে ভেসে যাবে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে পরিবেশ দপ্তরকে বলা হোক যাতে বোল্ডার কালেকশন করা যায়। কিছু দিন আগে পর্যন্ত বোল্ডার কালেকশন করতে দিয়েছে। এখানকার বালি পাথর এবং বোল্ডার সরানোর ব্যবস্থা করা হোক এবং রাস্তা-ঘাট সারানোর ব্যবস্থা করা হোক।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বারাসাতের ঘটনা নিয়ে অনেকে অনেক কথা বলেছেন। আমি প্রত্যক্ষদর্শী। বন্‌ধ সেখানে সফল হয়েছে। স্যার, একটা ঘটনার কথা বলি। আমি বারাসতে ঘুরছিলাম, সেখানে মাননীয় মন্ত্রী সরল দেব মহাশয়ও ঘুরছিলেন এবং সকলের কাছে গিয়ে সান্ত্বনা দিতে দেখলাম। উনি যখন যেখানে যাচ্ছে সি. পি. এম-এর লোকেরা আমাদের সামনে ওনাকে বলছেন উনি কংগ্রেসের দালালী করছেন। বারাসতে আমরা যখন মিটিং করতে যাই তখন আমাদের মিটিং-এ সি. পি. এম-এর গুন্ডারা লাঠি নিয়ে এসে মিটিং ভেস্তে দিয়েছে। এর প্রতিবাদ জানানোর জন্য এবং সকলকে শান্ত থাকার জন্য মন্ত্রী মহাশয় গিয়েছিলেন। কিন্তু মন্ত্রী মহাশয়কে ওরা গালাগালি দিয়েছে। ওরা মিলিতভাবে অ্যাটাক করে আমাদের সভা করতে দেয়নি। সেইজন্য আমি আবেদন করছি পশ্চিমবাংলায় গুন্ডামি বন্ধ হোক।

**শ্রী ননী কর ঃ** বারাসতে যা ঘটনা ঘটেছে সেই নিয়ে আলোচনা হয়েছে। তারপর এই যে জিনিস ঘটছে এটা ঠিক নয়। সুব্রতবাবু আমাদের প্রবীণ নেতা আবুল বাসার সম্পর্কে যে ভাবে মন্তব্য করছিলেন এটা ঠিক নয়। ১৯৩৭ সালে ১১ বছর বয়সে বাসার সাহেব—পশ্চিমবাংলা তখন হয়নি, যুক্ত বাংলা ছিল—কলকাতায় এসেছিলেন। যুদ্ধ বিরোধী আন্দোলন করেছিলেন বলে পুলিশ তাঁকে গ্রেপ্তার করেছিল। যুদ্ধ বিরোধী আন্দোলন থেকে শুরু করে দেশের স্বার্থে যত আন্দোলন সেই সময় হয়েছিল, বাসার সাহেব তাতে অংশগ্রহণ করেছিলেন। বাসার সাহেব যে বয়সে ট্রেড ইউনিয়নের নেতা হয়েছিলেন সেই সময় সুব্রতবাবুর জন্ম হয় নি। এই রকম একজন প্রবীণ নেতা সম্পর্কে এই রকম মন্তব্য করা যায় কিনা সেটা আপনি দেখবেন। সুব্রতবাবু যাদের কাছ থেকে ট্রেড ইউনিয়ন শিখেছেন বাসার সাবেহ তাদের ট্রেড ইউনিয়ন শিখিয়েছেন। সুতরাং তাঁর সম্পর্কে এই ধরনের মন্তব্য করা ঠিক নয়। আমি আবেদন করব এই ধরনের মন্তব্য তিনি যেন আর না করেন। কোনও বিশিষ্ট লোক সম্পর্কে কোনও মন্তব্য করা ঠিক নয়। ওনাদের নেতাদের কলঙ্ক, মারামারি আমরা জানি, কিন্তু সেই কিছু বলতে আমাদের রুচিতে বাধে বলে বলি না। কালকে যে স্ট্রাইক হয়নি। সেটা ওদের

কথা। কালকের স্ট্রাইক ব্যর্থ হয়েছে, বাস ট্রাম সব চলেছে। রেল চলেনি, কারণ রেলমন্ত্রী রেল চালাতে দেয়নি।

কোনও জুলুম হয়নি। জনগণ আছে কি নেই তা বারেবারে প্রমাণিত হয়েছে, কালকেও প্রমাণ হয়েছে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, একটু আগে ননীবাবু আমাদের বারাসতের ঘটনাকে কেন্দ্র করে তার পটভূমিকায় কিছু মন্তব্য এখানে করেছেন।

**মিঃ স্পিকার ঃ** উনি ভাল ছবি ছাপা হয়েছে বলেছেন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** ভাল ছবি ছেপেছে বলেছেন। সেই ছবি এমন জায়গায় যাবে যে তা সি. পি. এম.'এর পক্ষে মারাত্মক হবে। ওরা তারজন্য মরিয়া হয়ে উঠেছে, পাগল হয়ে যাচ্ছে। আমরা এই ব্যাপারে বিশ্বাস করি যে কংগ্রেসের এই ঐক্যবদ্ধ শক্তি এবং তার সাথে সচিত্র ভোটের অধিকার ও ৩৫৬ ধারা প্রয়োগ করে যদি নির্বাচন হয়, তাহলে এই রাজ্য সি. পি. এম-এর সন্ত্রাসের শাসন থেকে মুক্ত হবে। সুতরাং আমাদের ঐক্য, আমাদের মতপার্থক্য, আমাদের দলের মধ্যে যাই থাকুক, সি. পি. এম-এর অপশাসনকে রুখতে সি পি. এম-এর বিরুদ্ধে জাতীয়তাবাদী দেশপ্রেমিক প্রতিটি মানুষ আমরা এই অপশাসনের হাত থেকে বাংলাকে মুক্ত করতে চাই। এর গ্যারান্টি আমরা দিতে চাই। গতকাল অনেকে ছিলেন, অনেকে থাকতে পারেননি। আগামীদিনে প্রমাণ হবে আমরা ঐক্যবদ্ধ লড়াইয়ের মাধ্যমে মানুষকে অপশাসনের হাত থেকে মুক্ত করব।

## MOTION UNDER RULE—185

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার যে মোশন সেটা আমি মুভ করছি, আমি সেটা পড়ে দিচ্ছি—

"যেহেতু পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় সরকারের মালিকানাধীন হলদিয়া সার কারখানা, দুর্গাপুর সার কারখানা, সাইকেল কর্পোরেশন অফ ইন্ডিয়া, ভারত প্রসেসড অ্যান্ড মেকানিক্যাল ইঞ্জিনিয়ারিং লিমিটেড, টায়ার কর্পোরেশন, ভারত ব্রেকস অ্যান্ড ভাল্‌ভস ব্রেথওয়েট, ভারত অপথালমিক গ্লাস, ওয়েবার্ড ইন্ডিয়া, এম.এ.এম.সি. ও ন্যাশনাল ইনস্ট্রুমেন্ট লিমিটেড—এই ১১টি কারখানা বন্ধ করার তোড়জোড় চলছে ;

যেহেতু এই কারখানাগুলি বন্ধ হলে প্রায় ৫০ হাজার শ্রমিক বেকার হয়ে পড়বে ; যেহেতু হলদিয়া ও দুর্গাপুর সার কারখানা বন্ধ করার ও সারের উপর ভর্তুকি প্রত্যাহারের সিদ্ধান্তের ফলে এ রাজ্যের কৃষকরা চরম ক্ষতিগ্রস্ত হবে এবং রাজ্যের কৃষি ব্যবস্থা কঠিন সংকটের সম্মুখীন হবে ; যেহেতু উপরোক্ত কারখানাগুলি লাভজনক করা যায় ; যেহেতু উক্ত কারখানাগুলি বাঁচানোর উদ্দেশ্যে, মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের কাছে সুনির্দিষ্ট প্রস্তাব দিয়েছিলেন

যেহেতু প্রধানমন্ত্রী মুখ্যমন্ত্রীকে প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও ত্রিপাক্ষিক কমিটির মাধ্যমে কোনও পর্যালোচনা করা হচ্ছে না; যেহেতু কেন্দ্রীয় সরকার বিভিন্ন সরকারি প্রতিষ্ঠান এমনকি লাভজনক প্রতিষ্ঠানগুলিও বেসরকারিকরণের পথে এগোচ্ছেন ; যেহেতু হাওড়া শিয়ালদহ সব বড় বড় রেল স্টেশনগুলির দায়িত্ব বেসরকারি মালিকানায় দেওয়া পরিকল্পনা গ্রহণ করেছেন; যেহেতু কেন্দ্রীয় সরকারের বেসরকারিকরণ পরিকল্পনার ফলে সাধারণ শ্রমিক-কর্মচারিদের উপর ছাঁটাইসহ দুর্বিসহ আক্রমণ নেমে আসবে ; এবং যেহেতু উপরোক্ত কারখানাগুলি বন্ধ হলে এবং বেসরকারিকরণ পরিকল্পনা কার্যকর হলে রাজ্যের কৃষি ও শিল্পোন্নয়ন ক্ষতিগ্রস্ত হবে;

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে যে—

(১) উপরোল্লিখিত কারখানাগুলি বন্ধ না করে লাভজনক সংস্থা হিসাবে চালু রাখার বিষয়ে অবিলম্বে প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হোক ; এবং

(২) বিভিন্ন সরকারি সংস্থা বেসরকারিকরণের পরিকল্পনা পরিত্যাগ করা হোক।"

মাননীয় চেয়ারম্যান, আমার বক্তব্য আমি অন্যান্য বক্তারা বলার পর পরবর্তীকালে বলব।

**শ্রী অম্বিকা ব্যানার্জিঃ** মাননীয় লক্ষ্মণ শেঠ, বিধায়ক মহাশয় যে মোশন নিয়ে এসেছেন যে, পশ্চিমবঙ্গে শিল্পের যে চিত্র তিনি ফুটিয়ে তুলবার চেষ্টা করেছেন, গত কয়েকযুগ ধরে আমরা এই কথাই বারবার করে বলবার চেষ্টা করছি। পশ্চিমবঙ্গে শিল্প এমন জায়গায় গেছে যে, আজকে প্রায় এক তৃতীয়াংশ শিল্প পশ্চিমবঙ্গে বন্ধ হয়ে গেছে।

[1-50 – 2-00 P.M.]

যে কটা কারখানা আছে সেগুলোও ধুক ধুক করছে। এছাড়া বার্ন স্ট্যানডার্ড, জেশপ এবং ইস্কো ও আরও অন্যান্য কারখানা যেগুলো আছে, বেসরকারি সংস্থার সবগুলোরই অবস্থা ভালো নয়। এগুলো সময়কালে নামকরা ছিল, এখন নেমে গেছে। এইকথা বারবার বলবার চেষ্টা করেছি যে এই হল পশ্চিমবঙ্গের শিল্পের চিত্র। একটার পর একটা শিল্প বন্ধ হতে চলেছে তার কোনও ব্যবস্থা নেই। আমাদের শ্রমমন্ত্রী একটারও সমস্যার সমাধান করেননি। কোন কোন শিল্পের শিল্প মালিকদের সঙ্গে শ্রমিকদের যে বিরাট বাধা হয়ে রয়েছে সেই বাধা মেটাবার কোনও পরিকল্পনা হয়নি। এছাড়া পশ্চিমবঙ্গ সরকারের অধীনে শিল্প যেগুলো আছে সেগুলো বন্ধ হয়ে গেছে। এইসব শিল্পগুলো এককালে লাভজনক জায়গায় ছিল কিন্তু এখন তা এক ভয়াবহ রূপ নিয়েছে। বেকারি আশ্চর্যজনকভাবে বেড়ে চলেছে, এর সমাধানের চেষ্টা করতে হবে। আপনাদের বারেবারে সার্বিক ব্যর্থতা এবং কেন্দ্রীয় সরকারের উপরে কতদিন চাপ দিয়ে যাবেন? আপনারা তো দীর্ঘদিন ধরে কেন্দ্রীয় সরকারের উপর দোষারোপ করে আসছেন কিন্তু আপনাদের যে ত্রুটি আছে তার কথা তো একবারও বলেননি। আসলে

আপনাদের ওয়ার্ক কালচার একেবারে নষ্ট হয়ে গেছে। মাননীয় লক্ষ্মণবাবু আপনি একজন শ্রমিক নেতা, কি করতে পেরেছেন শ্রমিকদের? এবং এইরকমই হচ্ছে আপনাদের মতো শ্রমিক নেতাদের চরিত্র। এইসব শ্রমিক নেতা আজকে মাসরুমের মতো ছড়িয়ে পড়েছে এবং যত রকম আনক্রাপলাস কাজ করে যাচ্ছে। সুতরাং সমস্ত শিল্পের ক্ষেত্রে ওয়ার্ক কালচার আপনারা আজকে নষ্ট করে দিচ্ছেন। লক্ষ্মণবাবুদের রাজত্বে এমন অবস্থা যে হলদিয়াতে শিল্প আর থাকবে না। মাননীয় লক্ষ্মণবাবু নিজে হলদিয়াতে সমস্ত শিল্পে এমন সন্ত্রাস সৃষ্টি করেছেন যে শিল্প বন্ধ হবার মুখে। আপনি লেবারদের খেপিয়ে দিয়েছেন এবং তারা অফিসারদের এই কথাও বলেছে যে প্রয়োজন হলে তারা অফিসারদের অ্যাসিড ট্যাঙ্কে ফেলে দেবেন। সুতরাং এইরকমই আপনারা ট্রেড ইউনিয়ন নেতা। এইরকম যদি সন্ত্রাস সৃষ্টি করেন তাহলে ওয়ার্ক কালচার থাকবে কি করে মালিকদের যদি অ্যাসিড ট্যাঙ্কে শ্রমিকরা ফেলে দেবেন বলে তাহলে কোন মালিক এখানে শিল্প গড়তে আসবে? এখন মডার্ন থিয়োরীতে শ্রমিকদের সাথে মালিকদের সম্পর্কটা খুব ভালো কিন্তু এখানে সেই পদ্ধতি মানা হচ্ছে না। মানা না হওয়ার কারণ হচ্ছে শ্রমিক নেতারা শ্রমিকদের ঠিক পথে চালনা করছে না। এখানকার ওয়ার্ক কালচার একেবারে নষ্ট হয়ে গেছে। যেসব সিক ইন্ডাস্ট্রি হয়ে যাচ্ছে তাদের মালিকরা অন্য লোকের কাছে বা মালিকের কাছে তাদের প্রপার্টি বিক্রি করে চলে যাচ্ছে। এইভাবে সিক ইন্ড্রাষ্ট্রির জমিগুলো এইভাবে রিয়েল এস্টেট প্রপার্টি হয়ে যাচ্ছে এবং বড় বড় বাড়ি সেখানে হয়ে যাচ্ছে। জুট মিলগুলো প্রায় বন্ধ হতে চলেছে। এতে হাজার হাজার মানুষ যারা রয়েছে, তারা বেকার হয়ে পড়ছে। পরশু দিন শিল্প মন্ত্রী বললেন যে পশ্চিমবঙ্গে নাকি শিল্পের বন্যা বয়ে যাবে কারণ ১৫৭ কোটি টাকা বাইরের থেকে এসেছে। মাননীয় মুখ্যমন্ত্রী তো প্রায় আমেরিকা, ইংল্যান্ড যাচ্ছেন এবং বাইরের থেকে শিল্পপতিদের নিয়ে আসার অনেক চেষ্টা করেছেন। তবে এইবার শিল্পপতিরা কিছু কিছু এসেছে, তারা এসেছে জ্যোতিবাবুর জন্য নয়, কেন্দ্রীয় সরকারের নয়া শিল্পনীতির জন্য এসেছে। কেন্দ্রীয় সরকার যে অর্থনীতি নিয়েছে তার সুযোগ নেবার জন্য আরও অনেক মানুষ এতে আসতে চাইছে। আমরা জানি ওয়েবেলকে সিমেন্স ২০০ কোটি টাকা লগ্নি করতে চাইছে। আমরা জানি যে আগে ওয়েবেল প্রায় কয়েক শো কোটি টাকা লোকসানে চলছিল এখন এসিসি সিমেন্স ৬০০ কোটি টাকা লগ্নি করতে চেয়েছে এবং তারা আবার এটা চালু করতে চাইছে। এইসব সংস্থাগুলো যে আসছে, তারা মাননীয় মুখ্যমন্ত্রীর জন্য আসছে না, তারা আসছে পশ্চিমবঙ্গের মানুষের জন্য। তবে এখানকার ইনফ্রাস্ট্রাকচারের অবস্থা এমন যে কোনও শিল্পই বেশিদিন চলতে পারছে না। তার ওপরে বহু কারখানা বন্ধ এবং বেশ কিছু কারখানা বি আই এফ আর-এ পাঠানো হয়েছে।

এই সমস্ত ফাইনান্সিয়াল ইন্সটিটিউশনগুলি সিক ইন্ডাস্ট্রিগুলিকে বাঁচানোর জন্য এগিয়ে আসতে হবে। এরা কি কাবুলিওয়ালা নাকি? ব্যাঙ্কাররা আজকে কি রোল প্লে করছে সেটাও দেখতে হবে। কম সুদে এদের যদি ফাইনান্স না দেওয়া হয়, যদি ভ্যায়াবল করার সুযোগ না দেওয়া হয়, ওয়ার্ক কালচার যদি ঠিকমতোন গড়ে না ওঠে তাহলে কিন্তু সকলেই আমরা

ভীত হয়ে পড়বো। সঙ্গে সঙ্গে দেখতে হবে এগুলিতে যেন মডার্নাইজেশন করার কাজটাও ঠিক মতোন হয়। কাজেই আমি বলব, কনফনট্রেশনের মধ্যে দিয়ে গেলে হবে না, একসঙ্গে ফাইনান্সিয়াল ইন্সটিটিউশনগুলির সঙ্গে কথা বলতে হবে। শুধু ক্রিটিসিজম করে গেলে আর ভরতুকি দিয়ে গেলেই চলবে না। আপনারা তো সোশালিস্ট কানট্রিগুলির অবস্থা দেখেছেন। ভরতুকি দিতে দিতে তো রাজ্য সরকার সিক হয়ে যাচ্ছে, এইভাবে চললে একদিন তো কেন্দ্রীয় সরকারও সিক হয়ে যাবে। কাজেই আমি আবার বলব, সকলে একসঙ্গে মিলে এগিয়ে যেতে হবে এবং রাজ্য ও কেন্দ্রীয় সরকারের ফাইনান্সিয়াল ইন্সটিটিউশনগুলির সঙ্গে কথা বলতে হবে যাতে তারা ঠিকমতোন রোল প্লে করে। কাজেই ধীরস্থির মস্তিষ্কে ব্যাপারটা চিন্তা করতে হবে এবং দেখতে হবে সকলকে যাতে ভয়াবহ রূপ না পায়। কারুকে অ্যাসিডে ফেলে দিলেই সব সমস্যার সমাধান হয়না সেটা ট্রেড ইউনিয়ন লিডার হিসাবে আপনাদের বোঝা উচিত। সুতরাং পরিশেষে আমি আবার তাই বলব, ইউথ অল স্ক্রুপল সংশ্লিষ্ট সকলকে এগিয়ে আসতে হবে এবং মানুষকে বোঝাতে হবে। তা না হলে কিন্তু সমস্যার সমাধানের দিকে আমরা এগিয়ে যেতে পারব না।

[2-00 – 2-10 P.M.]

**শ্রী সরল দেব ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমি আশা করেছিলাম যে আমার বন্ধু অম্বিকাবাবু শ্রী লক্ষ্মণ শেঠ কর্তৃক আনা প্রস্তাবে পশ্চিমবাংলার স্বার্থে একমত হতে পারবেন। আপনারা সকলেই জানেন যে এটা একটা ফেডারেল স্ট্রাকচার। ভারত সরকারের যে শিল্পনীতি তার দ্বারা রাজ্যগুলির পরিচালিত হয়। ৮-এর দশকে আমাদের শিল্পের গ্রোথ ছিল ৮.৯ শতাংশ। আজকে ভারতবর্ষের প্রধানমন্ত্রী এবং তার নয়া শিল্পনীতির জন্য সেই গ্রোথ এসে দাঁড়িয়েছে ২ পারসেন্টে। এই হচ্ছে সারা ভারতবর্ষের ফিচার। এই সার কারখানাটি কিন্তু রাজ্য সরকারের নীতির দ্বারা পরিচালিত হয়না। পশ্চিমবাংলায় আমাদের প্রয়োজনীয় সার সরবরাহ করেন কারা? IPCO, FRIPO, PARADIP, PHOSPHATE আমাদের রাজ্যের চাহিদার একটা মেজর পার্ট, এক কথায় বলতে পারি ৮০ ভাগের উপর এরা সরবরাহ করছেন। উনি ওয়ার্ক কালচারের কথা বললেন। কিছুদিন আগে সুব্রতবাবু জানেন—আমরা ট্রেড ইউনিয়নের নেতৃবৃন্দ মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলাম। ভারত সরকারের যে নয়া শিল্প নীতি অর্থাৎ প্রাইভেটাইজেশনে যেতে হবে—আপনারা ঋণ নিয়েছেন আই. এম. এফ, ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে শর্তাধীনে। এর প্রথম এবং প্রাথমিক শর্ত হচ্ছে শিল্পে ভরতুকি তুলে দাও। এবং লোক কমাও। আমাদের এই ভারতবর্ষ ৯৯০ কোটি মানুষের দেশ। আমাদের মাননীয় সদস্য বন্ধু অম্বিকাবাবুর নিশ্চয় স্মরণ আছে আমাদের প্রধানমন্ত্রী নির্বাচনের আগে বলেছিলেন, আমি যদি প্রধানমন্ত্রী হতে পারি তাহলে প্রতি বছর আমরা এক লক্ষ লোককে চাকরি দেব। মাননীয় সদস্যরা লক্ষ্য করবেন, ভারতবর্ষের নয়া অর্থনীতির ফলে ও শিল্পনীতির ফলে এবং গোল্ডেন হ্যান্ড শেকের ফলে যাদের চাকরি ছিল তাদের আর চাকরি নেই। ইসকো একটা লাভজনক সংস্থা, কেন ইসকোকে বে-সরকারিকরণ করা হচ্ছে? সুব্রতবাবুও

তো এর বিরোধিতা করেছেন। সুতরাং কেন্দ্র এবং রাজ্য মিলে এমনভাবে পরিকল্পনা করা দরকার, যে শিল্প কেন্দ্র পরিচালিত বা যে শিল্প রাজ্য পরিচালিত সেটার মধ্যে একটা সমন্বয়সাধন করা দরকার। এই এন. টি. সি-র মিলগুলি কেন বন্ধ হয়ে যাচ্ছে। শুধুই কি শ্রমিকদের দোষে? রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়া তার রিপোর্টে বলছে শ্রমিকদের দোষে দু'পারসেন্ট কারখানা বন্ধ হয়, আর গভর্নমেন্টের যে নীতি তার জন্য বাদ-বাকি কারখানা বন্ধ হয়ে যায়। কেন্দ্রীয় সরকারের এই নীতির ফলে আজকে শুধু পশ্চিমবাংলা নয়, গোটা ভারতবর্ষের প্রায় তিন লক্ষ কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে। অম্বিকাবাবু বলছেন পশ্চিমবাংলায় ওয়ার্ক কালচার নেই। তাহলে ভারতবর্ষের অপর অপর রাজ্যের চেহারা এই রকম কেন? ভারত সরকার শিল্প সম্পর্কে ম্যানেজমেন্ট টেকওভার করেছে, কিন্তু সেগুলোতে পরিকল্পনার অভাব আছে, পরিচালন ব্যবস্থার অভাব আছে। এই সমস্ত শ্রমিকদের ঘাড়ে চাপালে চলবে না। এর আগে আমরা সবাই মিলে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে গিয়েছিলাম, তিনি বললেন, আপনারা সমস্ত কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন সহমত পোষণ করুন, আপনারা একটা পরিকল্পনা তৈরি করুন, যেটা নিয়ে প্রধানমন্ত্রীর সঙ্গে সরাসরি আমরা কথা বলতে চাই। কারণ পশ্চিমবাংলার প্রতি কেন্দ্রীয় সরকারের একটা বিশেষ দায়িত্ব আছে। যেমন দেশ ভাগের আগে কেন্দ্রীয় সরকার কথা দিয়েছিলেন ওপার থেকে যারা ছিন্নমূল মানুষ এপারে আসবে তাদের এখানে শিল্পের মধ্যে দিয়ে, শ্রমিক নিয়োগের মধ্যে দিয়ে বাঁচাতে হবে। এখানে মালিকরা একের পর এক পি. এফ, ই.এস.আইয়ের টাকা আত্মসাৎ করছে। যদি আমরা সবাই সুষ্ঠভাবে কমিশন করে পরিচালন ব্যবস্থাকে আমরা গতিশীল করতে পারি এবং মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে একটা স্মারকলিপি নিয়ে ভারতবর্ষের প্রধানমন্ত্রীর কাছে আমরা একটা আবেদন জানাতে পারি। সমস্যাসঙ্কুল এই পশ্চিমবাংলাকে বাঁচাতে হলে সবাই আমাদের ঐক্যবদ্ধভাবে প্রচেষ্টা নিতে হবে। যে সঙ্কটের মুখে পশ্চিমবাংলা দাঁড়িয়েছে এবং আই.এম.এফের কাছে শর্তাধীনে ঋণ নেওয়া হচ্ছে এবং ডাঙ্কেলের যে অশুভ ফল, তা আজকে ফলতে শুরু করেছে।

এই শর্তধীনে ঋণ নেবার ফলে আমাদের বিশ্বের বাজার খুলে যাচ্ছে এবং একটা প্রতিযোগিতায় যুক্ত হচ্ছি জি. সেভেন ভুক্ত কান্ট্রিগুলোর সঙ্গে। ভারতবর্ষ হচ্ছে তৃতীয় বিশ্বের দেশ, তাদের সঙ্গে অসম প্রতিযোগিতায় কী করে পারবে। সেইজন্য আর কথা না বাড়িয়ে লক্ষ্মণবাবু যে প্রস্তাব এনেছেন, সকলে মিলে এই প্রস্তাবকে সমর্থন করে একটা সর্বদলীয় প্রস্তাব নিয়ে প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করা অত্যন্ত প্রয়োজন। এই বলে বক্তব্য শেষ করছি।

[2-10 – 2-20 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জিঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, লক্ষ্মণ শেঠ মহাশয় যে প্রস্তাব আজকে এনেছেন, এর সবটা যে বিরোধিতা করার আছে তা নয়। কিন্তু একটুখানি যদি উদারতা তিনি দেখাতেন, আর একটু পলিটিক্সের উর্ধ্বে যদি যেতেন তাহলে একটা সর্বদলীয় প্রস্তাব করা যেত এবং খুব সহজভাবে আনা যেত। এখানে দুটো জায়গায় মুখ্যমন্ত্রীকে তুলে ধরার চেষ্টা

করা হয়েছে। তিনি বলেছেন রাজ্য সরকারের করার কিছু নেই। আমরা যেমন অন্যান্য বিষয়ে একমত, রাজ্য সরকারের করার কিছু নেই, এটার সঙ্গে আমরা একমত নই। লক্ষ্মণবাবু লিখেছেন ত্রিপাক্ষিক মিটিং ডাকা হচ্ছে না। উনি হয়তো জানেন না, এই বছর দিল্লিতে মিটিং হয়েছিল সাতটা ইন্ডাস্ট্রিয়াল ট্রেড ইউনিয়নকে নিয়ে, কেন্দ্রীয় সরকার মিটিং করেছিলেন। শান্তিবাবু বিষয়টা জানেন। কিন্তু টি. ইউ. সি. সি., ইউ. টি. ইউ. সি., লেনিন সরণী, এ. আই. টি. ইউ. সি. তারা উপস্থিত ছিল, সি. আই. টি. ইউ. উপস্থিত ছিল না। আমরা চেয়েছিলাম, বিশেষ করে পশ্চিমবাংলার ক্ষেত্রে যদি আপনারা সেইভাবে সাবমিট করতে পারতেন, প্রতিবাদ করতে পারতেন তাহলে কিছুটা অন্যভাবে চলা যেত। আপনারা এখানে একটা সত্যের অপলাপ করেছেন। অন্য শরীক দলের অনেক ছিল। বিশেষ করে জুট সম্পর্কে আলোচনা হতে পারত। আজকে আপনারা ত্রিপাক্ষিক আলোচনার কথা বলেছেন। আর একটা বিষয় বলছি, এই ১১টা ইন্ডাস্ট্রির কথা যা বলা হয়েছে, আমি গুরুত্ব আরও বেশি করে দিতে চাই, আমাদের নতুন শিল্পনীতি এবং অর্থনীতির পরে—আমি এই সব বিষয়গুলো দলের উর্ধ্বে দেখি, আমি এই সব যখন দেখি তখন রাজনৈতিক দল, ভোট, এই সব দেখি না। আমি প্রথমে দেখি সংগঠিত শ্রমিক কর্মচারিরা যে ভয়ানক অবস্থায় এসে দাঁড়িয়েছে, কারখানা সব বন্ধ হয়ে যাচ্ছে, একটা অগ্নিগর্ভ অবস্থার সামনে সংগঠিত শ্রমিকরা দাঁড়িয়ে আছে। সেই সম্পর্কে সকলে মিলে ভাবতে হবে। উনি ১১টা বলছেন, বি. আই. এফ. আর. তার হাতে ৫২টা বড় বড় ইন্ডাস্ট্রিজ গেছে, তার মধ্যে ২৭টা ইন্ডাস্ট্রিজ পশ্চিমবাংলার। শিল্প শ্রমিক ৫০ হাজার নয়, কয়েক লক্ষ মানুষ আজকে বেকার হতে চলেছে। বি. আই. এফ. আর মানে জহ্লাদ। আমাদের এখানে ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিজ যেগুলো আছে, সেইগুলো সব ট্রাডিশনাল ইউনিট। ট্রাডিশনাল ইউনিট যেসমস্ত স্টেটে বেশি—বিশেষ করে মহারাষ্ট্র এবং পশ্চিমবাংলা—তাদের বিপদ সব চেয়ে বেশি। অধুনা আরও একটা বড় বিপদ আমাদের ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিতে এসেছে, বিশেষ করে আমাদের যারা কোচ, ওয়াগন তৈরি করে। যদি ২৫,০০০ কোচের অর্ডার দিল্লি না দেয় তাহলে বার্ণ, ব্রেথওয়েট, জেশপ, টেক্সম্যাকো'র মতো বড় বড় কারখানা মৃত্যুর মুখে পতিত হবে। বর্তমানে দিল্লি ১০,০০০ কোচের অর্ডার কমিয়ে দিয়েছে। ফলে এই ইন্ডাস্ট্রিগুলো একদিকে যেমন সমস্যার সম্মুখীন হয়েছে তেমন অপর দিকে অ্যালেন বেরি জাতীয় এই শিল্পের অ্যানসিলারি শিল্পগুলোও ধুঁকছে। খুবই স্বাভাবিকভাবে এটা আমাদের বোঝা উচিত যে, কোচের অর্ডার কোনও রাজ্য সরকার দেবে না, জ্যোতি বসু দেবে না, রাজ্যের কাছে এটা আমরা কেউ দাবিও করি না, এবিষয়ে আমাদের দিল্লির কাছে বলতে হবে, দিল্লিকেই দিতে হবে। এর সাথে সাথে ডিফেন্সের অর্ডারের ওপর নির্ভরশীল আমাদের যে ইন্ডাস্ট্রিয়াল সেক্টর আছে তাদেরও ভয়ঙ্করভাবে অর্ডার কমিয়ে দিয়েছে। এই সমস্ত ক্ষেত্রে যদি দিল্লির কাছ থেকে অর্ডার না পাওয়া যায় তাহলে ১১টা বা ২৭ নয়, আরও ভয়ঙ্কর অবস্থা হবে। শেষে এই প্রস্তাবে বেসরকারিকরণের কথা বলা হয়েছে। হ্যাঁ, ওটাও ঠিক। তবে একটা জায়গায় আমি আপনার সাথে এক-মত হতে পারছি না। একটা ছোট হোটেল দিনের পর দিন লোকসানে চলবে আর সরকার দিনের পর দিন ভরতুকি দিয়ে যাবে, তা হতে পারে

না। ওটা বেসরকারিকরণ করা হলে আমার আপত্তি নেই। কিন্তু কোর সেক্টর ইন্ডাস্ট্রিসের ক্ষেত্রে ওটা মানা যায় না। 'ইস্কোর' মতো ইন্ডাস্ট্রি, খনি, প্ল্যানেটেশন, ব্যাঙ্ক ইত্যাদির মতো জায়গায় যদি বেসরকারিকরণ করা হয় তাহলে ভীষণ বিপদ হবে। 'ইস্কোর' অবস্থাটা কি? 'ইস্কোর' প্রায় ৫৫ হাজার কোটি টাকার সম্পত্তি মাত্র সাড়ে ছ-হাজার কোটি টাকায় সরকার দিয়ে দিতে চাইছে 'মুকুন্দ'কে। আমি প্রশ্ন করছি, এটা এখানে রাখেননি কেন? সি. আই. টি. ইউ. এবিষয়ে আমাদের সঙ্গে আলোচনা করছে, আন্দোলন করছে, অথচ জ্যোতি বসু কেন বলছেন 'মুকুন্দ'কে দিয়ে দেওয়া হোক? আমি এই প্রশ্ন বার বার তুলছি—এটা আমি বুঝতে পারছি না! জ্যোতিবাবু ক্যাটেগোরিক্যালি বলেছেন, সংবাদপত্রে বেরিয়েছে, 'মুকুন্দ'কে দিয়ে দেওয়া হোক। সি. আই. টি. ইউ.-র বক্তব্যের সঙ্গে জ্যোতিবাবুর বক্তব্যের পার্থক্য কেন? সেদিন জ্যোতিবাবু এখানে আমাদের লীডারকে বললেন, 'আপনি কোন পার্টি করেন?' আমিও জ্যোতিবাবুকে জিজ্ঞাসা করছি,—আপনি কোন পার্টি করেন। ওঁর পার্টি বলছে,—'ইস্কো'-কে বেসরকারিকরণ করা হলে আগুন জ্বলবে। অথচ জ্যোতিবাবু বলছেন, 'মুকুন্দকে দিয়ে দেওয়া হোক।' এবিষয়ে আমরা কি বলছি? আমরা সব সময় এবিষয়ে ইতিবাচক বক্তব্য রাখছি—আমাদের যে পাবলিক সেক্টরস আছে তাদের জন্য প্রাইভেটাইজেশন ইজ নট দি সলিউশন। এফিসিয়েন্সী ইজ দি ইলিউশন। ম্যানেজমেন্ট এফিসিয়েন্ট হোক, মার্কেটিং এফিসিয়েন্টলি হোক, তাহলেই এই সংস্থাগুলি বাঁচবে, তাদের বাঁচতে কোনও অসুবিধা হবে না। কিন্তু আমরা দেখছি ইনএফিসিয়েন্ট ম্যানেজমেন্ট নিয়ে এই সংস্থাগুলি বিপদে পড়েছে। এবিষয়ে দিল্লির একজন মন্ত্রীকে আমি প্রশ্ন করেছিলাম,—মুকুন্দ কি চাঁদ থেকে লোকজন নিয়ে আসবে, না অন্য কোনও গ্রহ থেকে টাকা নিয়ে আসবে? মন্ত্রীর হাতে, সরকারের হাতে সমস্ত ক্ষমতা থাকা সত্ত্বেও একটা কারখানা যদি চলতে না পারে তাহলে কি একজন ব্যক্তি পারবে? এ প্রশ্নের আমি কোনও সদুত্তর পাইনি। তাছাড়া আরও জানা দরকার যে, ঐ একটি সংস্থা যে সংস্থার নিজস্ব কোল মাইন আছে, আয়রন ওর মাইন আছে এবং তার কোল এবং আয়রন ওরও উচ্চমানের। সাধারণত পৃথিবীতে যেখানে যেখানে আয়রন ওর পাওয়া যায় তাতে আয়রনের পারসেন্টেজ থাকে ৩০ থেকে ৩৫ পারসেন্ট, কিন্তু ইস্কোর মাইনের আয়রন ওরে ৭৫ পারসেন্ট আয়রন আছে। এই ধরনের একটা সংস্থাকে বেনামে ব্যাকডোর দিয়ে মুকুন্দকে দিয়ে দেবার চেষ্টা হচ্ছে। সেখানে বারবার বলা হয়েছে যে ছাঁটাই হবে না, কিন্তু নানা কৌশলে সেখানে লোক কমিয়ে দেওয়া হচ্ছে। ইস্কোর পাশেই রয়েছে দুর্গাপুর স্টীল যেখানে গত ১০ বছরে ১০ হাজার লোক কমে গেছে, রিটায়ার করার পর সেই পদে আর লোক নেওয়া হচ্ছে না। এরফলে দেশে এমপ্লয়মেন্ট চেক্ট হয়ে যাচ্ছে যার ফলে হতাশা আসবে, অ্যানারকিজম আসবে। আজকে রাজ্য সরকারের সংস্থাগুলি আস্তে আস্তে সিক হয়ে যাবার কারণ কি? রিজার্ভ ব্যাঙ্ক বলেছে যে, সিক হয়ে যাবার যতগুলো কারণ আছে তারমধ্যে ২ পারসেন্ট দায়ী হচ্ছে ট্রেড ইউনিয়ন অ্যাকটিভিটিজ, বাকি ৯৮ পারসেন্ট হচ্ছে আদার ফ্যাক্টরস। এগুলো দূর করুন! আজকে একটা পরিকল্পনামাফিক ডিফেম করবার চেষ্টা করা হচ্ছে। আমি মনে করি, বেসরকারিকরণ এক্ষেত্রে একমাত্র সল্যুশন নয় এবং কোর সেক্টরে শ্রমিক কর্মচারিরাও

দায়ী নয়। একটি জায়গায় আত্মসমালোচনা করার প্রয়োজন আছে দুটি দিকে বিশেষ করে যেসব কারখানা রাজ্য সরকারের মন্ত্রীরা দেখাশুনা করেন, জিনিস দুটি হচ্ছে প্রভিডেন্ট ফান্ড এবং গ্র্যাচুইটি—শ্রমিকদের সোস্যাল বেনিফিট। উনি বলবেন যে, মালিকপক্ষ আদালতে চলে যাচ্ছে এবং বেরিয়ে যাচ্ছে। হয়ত কোনও কোনও জায়গায় প্রটেকশনটা তুলে দিয়েছেন। কিন্তু যে পাট অনেকের অন্ন সংস্থান করতে পারে সেই পাটের ক্ষেত্রে সরকারের শ্রম দপ্তর ঠিকমতো দৃষ্টি দিচ্ছেন না, ঐ শিল্পের শ্রমিকদের ই. এস. আই., প্রভিডেন্ট ফান্ড এবং গ্র্যাচুইটির দিকে ঠিকমতো লক্ষ্য রাখা হচ্ছে না। ই. এস. আই এবং গ্র্যাচ্যুইটির ক্ষেত্রে যথেষ্ট আইন আছে, কিন্তু সেটা যথেষ্টভাবে কার্যকর করা হচ্ছে না। সম্প্রতি একটি কথা চালু হয়েছে—যে আইন তৈরি হয়েছে তার বিরোধিতা করো এবং এক বছর যদি কারখানায় লোকসান হয় সেটা বি. আই. এফ. আরে পাঠাও। কোনও একটি কারখানা তৈরি হবার পর প্রথম দুই-এক বছর লোকসান হতেই পারে, কিন্তু সেটা বি. আই. এফ. আরে পাঠাবার পরিণতিটা কি হবে? আর একটি হচ্ছে 'হায়ার অ্যান্ড ফায়ার' বিজনেস—কর্মচারিদের ডাকব, কাজ করব এবং প্রয়োজন হলেই বাতিল করব। এই দুটি জিনিস বহু জায়গায় চালু হয়ে গেছে। অপর দিকে কানোরিয়া জুটমিলের মতো কিছু জায়গায় একটা নতুন কালচার চালু হয়েছে—শ্রমিকরা বলছেন যে, ল অ্যান্ড অর্ডার মেনে কারখানা চালু করতে হবে। কানোরিয়া বা অ্যাঙ্গাসে ওরা একথা বলছেন, কিন্তু বজবজের মতো জুটমিলকে কেন কিছু বলছেন না? ওটা পাঁচ-ছয় বছর বন্ধ হয়ে রয়েছে বিকজ দেয়ার ইজ ন্যারো পোল, আমি অনুরোধ করব যে বিষয়টাকে ওয়াইড স্কেলে দেখতে হবে।

[2-20 – 2-30 P.M.]

সর্বোপরি আমি শেষ কথা বলি, ঢালাও মেশিন মডার্নাইজেশনের আমি বিরোধিতা করি। হ্যাঁ, মডার্নাইজেশন আমরা চাই, কিন্তু ঢালাও মেশিন মডার্নাইজেশন নয়, ইট ইজ টোটাল কনসেপ্ট। মালিকদের ফিউডাল অ্যাটিচিউড পরিবর্তন করতে হবে। প্রত্যেকটি জায়গায় সেফ্টি—নিরাপত্তার ব্যবস্থা করতে হবে। কেন বলছি, আমরা ঢালাও মেশিন মডার্নাইজেশনের কথা বলছি, আর ল্যাট্রিনের ছাদ ভেঙে ৭।৮ লোক মারা যাচ্ছে, আর একটু যদি এদিক ওদিক হত তাহলে কয়েক শো লোক মারা যেত। শেষ কথা, যতক্ষণ পর্যন্ত কেন্দ্রীয় সরকার কোম্পানি অ্যাক্ট পরিবর্তন করে প্রফিট টিল শেয়ার চালু করতে না পারে ততক্ষণ পর্যন্ত প্রডাকটিভিটি এবং কোয়ালিটি মাইক্রোলেভেলে তুলতে পারি না, আন্তর্জাতিক বাজারে পৌঁছে দিতে পারব না। এক্সপোর্ট ওরিয়েন্টেডের কথা বলেছেন। ওয়ার্কিং ক্লাশকে মোটিভেটেড করছেন না। জাপানও ওয়ার্কিং ক্লাশকে মোটিভেটেড করতে পারেনি। তাই আমি মনে করি এগুলি লক্ষ্মণবাবু তুলে নিন, তুলে নিয়ে একটু এদিক-ওদিক করতে পারলে একটা সর্বদলীয় প্রস্তাব হতে পারে, কোনও অসুবিধা নেই। মুখ্যমন্ত্রীকে তোয়াজ করলে আপনি মন্ত্রী হচ্ছেন না। লাস্ট ১২ বছর ধরে তো আপনাকে লাস্ট বেঞ্চে দেখছি, সামনের সারিতে তো আসতে পারেননি। রাজ্য সরকার প্রভিডেন্ট ফান্ড এবং গ্র্যাচ্যুইটির কথা তুললে একটা সর্বদলীয় প্রস্তাব হতে

পারে। আগে আমাদের দেশের লোকেরা বাঁচুক, তবে তো কংগ্রেস, কমিউনিস্ট করব। আমরা টেনথ্ ফিনান্স কমিশনের কাছে আপনাদের কথা বলে এসেছি। স্বভাবতই একটু পরিবর্তন করলে আমরা সমর্থন করব, নতুবা সমর্থন করতে পারব না।

**শ্রী মতীশ রায় :** মাননীয় চেয়ারম্যান, আমাদের বন্ধু মাননীয় সদস্য শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবে কয়েকটি মূল কথা তিনি উল্লেখ করেছেন। মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি কয়েকটি ভাল কথা বলেছেন, কিন্তু তিনি যে দলে আছেন, যে সংগঠনের সাথে যুক্ত সেই সংগঠনের দায়িত্বের কথা কিছু উল্লেখ করছি। আজকে আমাদের দেশে কেন সমস্যার উদ্ভব হল সুব্রতবাবু সেকথা বললেন না। আমরা যারা এখানে সরকার পক্ষে আছি, আমরা জানি প্রয়াত রাজীব গান্ধী তিনি যখন ভারতবর্ষের ক্ষমতায় ছিলেন তখন ভারতবর্ষের অর্থনৈতিক পরিকাঠামোর গতিপথ তিনি পাল্টে দিলেন এক সময় এসে। আমাদের জাতীয় পর্যায়ে পাবলিক সেক্টর ইনভেস্টমেন্ট-এর পরিমাণ ছিল বেশি, শতকরা ৫১ থেকে ৫২ ভাগ। রাজীব গান্ধী সেটা কমিয়ে ৪৭ থেকে ৪৮ ভাগে নামিয়ে আনলেন। সেখান থেকে কিন্তু প্রথম বীজ রোপন করা হল। আমাদের দেশের যে অর্থনৈতিক সংকট, আমাদের দেশের শিল্পের যে সঙ্কট সেই সঙ্কট সেদিন থেকে শুরু হল। আজকে প্রযুক্তিবিদ্যার কথা বলা হচ্ছে। অতীতে আমাদের দেশ বরাবর উন্নয়নশীল দেশের প্রযুক্তিবিদ্যা থেকে পিছিয়ে ছিল একথা ঠিক, কিন্তু অতীতের সরকারের তাদের মূল চিন্তাধারা ছিল আমাদের দেশ শিল্পজাত দ্রব্য তৈরি করার ক্ষেত্রে স্বয়ংম্ভর হোক এটাই ছিল তাদের মূল চিন্তাধারা। আজকে কেন্দ্রীয় সরকার যে নীতি গ্রহণ করেছেন সেই নীতি আমাদের স্বয়ংম্ভরের কথা চিন্তা করছে না। আমরা ব্যাপারীর মতোন প্রতিযোগিতা করব। আজকে ডাঙ্কেলের যে প্রস্তাব, বিশ্বব্যাঙ্কের যে চাপ, আই. এম. এফ-এর যে চাপ, সেই চাপের কাছে নতীস্বীকার করে আমাদের দেশের আমদানি-রপ্তানি, শিল্পনীতিকে, আমাদের দেশের অর্থনীতিকে তারা এমন একটা জায়গায় নিয়ে যেতে চাচ্ছেন, যার ফলে আমাদের দেশের সাধারণ মানুষের জীবনের ব্যয়ভার বেড়ে যাচ্ছে। আমাদের দেশের কর্মোদ্যোগী শ্রমিকের চাকুরির যে নিরাপত্তা ছিল সেই নিরাপত্তা আজকে বিঘ্নিত হচ্ছে, হাজার হাজার শ্রমিক কর্মচারী আজকে ছাঁটাই হয়ে যাচ্ছে। কেন্দ্রীয় সরকার বারেবারে লোকসভায় বলেছেন যে সমস্ত কারখানা লোকসানে চলছে সেগুলির দায়িত্বভার তারা নেবেন না। আমি সুব্রতবাবুকে একটি কথা বলে খেয়াল করে দিতে চাই যে মনমোহন সিং লোকসভায় বলেছেন যে ভারতবর্ষের শিল্পপতিরা আমাদের দেশের আর্থিক সংস্থাগুলি থেকে, ব্যাঙ্ক থেকে যে ৭ হাজার কোটি টাকা ঋণ নিয়েছেন, সেই ঋণ তারা ফেরত দেননি। আজকে সরকারের বক্তব্য হচ্ছে, সেই ঋণ ফেরত পাবার কোনও সম্ভাবনা নেই এবং যার জন্য সেই বাড়তি বোঝা শ্রমিকদের উপরে চাপিয়ে দিয়ে তারা আত্মরক্ষা করতে চাইছেন। আমরা যারা শ্রমিকদের প্রতিনিধিত্ব করি, আমরা পরিষ্কারভাবে বলতে চাই, কেন্দ্রীয় সরকারের এই যে নীতি, এই নীতিকে আমরা কোনও অবস্থাতেই মেনে নিতে পারি না। সুব্রতবাবু বি. আই. এফ. আর.-এর কথা বলেছেন। আমি তাকে একথা বলতে চাই যে বি. আই. এফ. আরকে স্ক্রাপড করা

থাক। বি. আই. এফ. আর শ্রমিকদের জীবনের কোনও মঙ্গল সাধন করতে পারবে না। বি. আই. এফ. আর.-তে কোনও কারখানাকে পাঠালে সেই কারখানার শ্রমিকরা কোনও রকম সুযোগ-সুবিধা পান না। সেজন্য কেন্দ্রীয় সরকার যে কথা বলেছেন যে বি. আই. এফ-আর পাঠিয়ে সেই কারখানার ভবিষ্যৎ আছে কিনা সেটা যাচাই করা যাবে—আমরা মনে করি যে এর ঠিক উল্টোটা হবে। দ্বিতীয় কথা হচ্ছে, কেন্দ্রীয় সরকার যদি আজকে সত্যিই আমাদের দেশের শিল্পকে অক্ষুন্ন রেখে, আমাদের দেশের শিল্পের আর্থিক অবস্থার পরিবর্তন চান, আমাদের দেশের শ্রমিক কর্মচারিদের কল্যাণ চান, তাহলে আজকে কেন্দ্রীয় সরকারের সবচেয়ে বড় দায়িত্ব হচ্ছে সর্বভারতীয় স্তরে একটা কমিটি করা। সেই কমিটির রিপোর্টের ভিত্তিতে যে সমস্ত রুগ্ন শিল্প আছে, সেগুলি সম্পর্কে ঐ ত্রি-দলীয় কমিটির সিদ্ধান্তকে কার্যকর করার সিদ্ধান্ত সরকারকে নিতে হবে। আমরা জানি আর. আই. সি-কে বি. আই. এফ-আরে পাঠিয়ে দেবার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। আমরা প্রোজেক্ট রিপোর্ট পাঠিয়েছি। আমরা বলেছি যে ২৫ কোটি টাকা এককালীন যদি দেন তাহলে ৫ বছর পরে আর কোনও দায়িত্ব থাকবে না, আর. আই. সি নিজেরাই নিজেদের পায়ে দাঁড়াতে পারবে। কিন্তু কেন্দ্রীয় সরকার সেটা দিলেন না। বিগত দুই বছর ধরে এক পয়সার প্রোডাকশন না করে আর. আই. সি'র শ্রমিক যারা আছেন তাদের বসিয়ে বসিয়ে প্রতি মাসে ৬০ লক্ষ টাকা বেতন দেওয়া হচ্ছে। ইতিমধ্যে ভি. আর স্কীমে এক হাজার শ্রমিককে সরিয়ে দেওয়া হয়েছে। আমরা আবার মনমোহন সিংকে চিঠি লিখেছি, প্রধানমন্ত্রীর সঙ্গে কথা বলেছি, কিন্তু তাসত্ত্বেও তারা বলছেন যে আর. আই. সিকে চালানো যাবে না। আর. আই. সি সম্পর্কে যে প্রতিশ্রুতি তারা দিয়েছেন, আপনারা লোকসভায় দাঁড়িয়ে বলুন না যে সেই প্রতিশ্রুতি আমরা মানতে পারছিনা, কিন্তু সেটাও তারা বলছেন না। সেজন্য কেন্দ্রীয় সরকারের যে নীতি গ্রহণ করেছেন, সেই নীতির আমূল পরিবর্তন যদি তারা করতে না পারেন, আমরা যদি না পারি তাহলে দেশকে বাঁচানো যাবে না। সুব্রতবাবু অনেকগুলি কথা বলেছেন।

[2-30 – 2-40 P.M.]

আমি সুব্রতবাবুকে বলছি, আপনি আই. এন. টি. ইউ. সি-র দায়িত্বে আছেন, কেন্দ্রীয় সরকারের কাছে আপনি আই.এন.টি.ইউ.সি-র দায়িত্বে আছেন, কেন্দ্রীয় সরকারের কাছে আপনি যথাযথভাবে দেশের স্বার্থকে সামনে রেখে আই.এন.টি.ইউ.সি-র দায়িত্ব যাতে পালন করতে পারেন সেটা দেখুন। তাতে আমাদের সহযোগিতার হাত নিশ্চয়ই থাকবে। শ্রমিক কর্মচারিদের স্বার্থে, মালিকের শোসনের বিরুদ্ধে, সরকারের বৈষম্যমূলক আচরণের বিরুদ্ধে আপনি যদি এগিয়ে আসতে চান নিশ্চয়ই আপনার সাথে আমরা সহযোগিতা করব। আজকে যে প্রস্তাব মাননীয় সদস্য লক্ষ্মণ শেঠ মহাশয় এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করছি। আমি আশা করব এই হাউসে এই প্রস্তাব সর্বান্তকরণে গৃহীত হবে। এই কথা বলে সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় সদস্য লক্ষ্মণ শেঠ মহাশয় যে প্রস্তাব এনেছেন, কেন্দ্রীয় সরকারের কতকগুলি সংস্থা বন্ধ হয়ে যেতে পারে এই আশঙ্কা করে যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের উপর বিতর্কে অংশগ্রহণ করতে গিয়ে আমাদের সুব্রত মুখার্জি মহাশয়, কিছু বক্তব্য রেখেছেন। রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে বাস্তব অবস্থার উপর দাঁড়িয়ে কিছু আলোচনা করেছেন। আমি আশা করেছিলাম সরকার পক্ষ থেকে যে দুজন মন্ত্রী মাননীয় সরল দেব মহাশয় এবং মাননীয় মতীশ রায় মহাশয়—আলোচনায় অংশগ্রহণ করলেন তাঁরা বাইরে যে কথাটা বলেন হাউসের মধ্যে তার প্রতিফলন ঘটবে। মতীশবাবু কিছুদিন আগে মেদিনীপুর গিয়ে বলেছিলেন যে বামফ্রন্ট সরকারের বন্ধ্যাত্ব এসে গিয়েছে, বন্ধ্যাত্বের অবস্থা চলছে। কিন্তু এখানে তাঁর বক্তব্য শুনে মনে হচ্ছে বাইরে তিনি যে কথা বলেছেন এখানে তার উল্টো কথা বলেছেন। নিশ্চয়ই কোনও কারখানা বন্ধ হয়ে যাক সেটা আমরা চাই না। কেন্দ্রীয় সরকারের কোনও আন্ডার টেকিং সংস্থা বন্ধ হয়ে যাক সেটা আমরা চাই না। বিশেষ করে এই রাজ্যের স্বার্থে সেই কারখানা চলবে। সেই কারখানা যদি বন্ধ হয়ে যায়, দরকার পড়লে কেন্দ্রের বিরুদ্ধে যদি কিছু বক্তব্য রাখতে হয় তাতে আমাদের আপত্তি নেই। কিন্তু আমরা দেখতে পাচ্ছি মাননীয় লক্ষ্মণ শেঠ মহাশয় প্রস্তাব আনতে গিয়ে যে বক্তব্য রেখেছেন তাঁর বক্তব্যটা মূলত বেসরকারিকরণের বিরুদ্ধে। এর জন্য তিনি কেন্দ্রীয় সরকারকে দোষারোপ করেছেন। এখনও তো বেসরকারিকরণ হয়নি। বেসরকারিকরণ হতে পারে এই আশঙ্কা করে কেন্দ্রের বিরুদ্ধে প্রস্তাব আনার চেষ্টা করেছেন। কই তিনি তো একবারও মাননীয় মুখ্যমন্ত্রীর দিকে আঙ্গুল নির্দেশ করে কোনও কিছু বলছেন না? তিনি তো বাইরে থেকে বিদেশি বিনিয়োগকারীদের, বিদেশি শিল্পপতিদের বারে বারে ডাকছেন। কয়েকদিন আগে বৃটিশ শিল্পপতিদের সঙ্গে বসে বিভিন্ন সংস্থাকে বেসরকারিকরণের প্রস্তাব রাখা হচ্ছে। আমরা দেখতে পাচ্ছি আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী বৃটিশ শিল্পপতিদের নিয়ে আলোচনা করছেন, সেখানে বৃটিশ শিল্পপতিদের বিদেশি পুঁজি এখানে বিনিয়োগ করতে বলেছেন। একদিকে প্রস্তাব আনছেন কেন্দ্রে বিদেশি বিনিয়োগের বিরুদ্ধে আবার অন্য দিকে এই রাজ্যের মুখ্যমন্ত্রী বিদেশি শিল্পপতিদের আহ্বান করছেন এই রাজ্যে বিদেশি পুঁজি বিনিয়োগ করার জন্য। এই হিপোক্রাটিক অ্যাটিচুড নিয়ে কেন্দ্রীয় সরকারের সংস্থাগুলিকে বাঁচিয়ে রাখা যায় না। কিছুদিন আগে শিল্পমন্ত্রী প্রশ্ন উত্তরপর্বে বলেছেন কেন্দ্রে নূতন শিল্পনীতির ফলে এই রাজ্যে ১৫৭ কোটি টাকা বিদেশি মূলধন বিনিয়োগ হয়েছে। এর জন্য এক দিকে বাহবা কুড়াচ্ছেন আবার অন্য দিকে কেন্দ্র যে বিদেশি পুঁজি বিনিয়োগ করার চেষ্টা করছেন তার নিন্দা করছেন। এই হিপোক্রাটিক অ্যাটিচুড ছেড়ে দিয়ে আমাদের সাথে কাজ করতে চান তো বলুন। টুরিজিম মিনিস্টার সুভাষবাবু তিনি নিজে এই হাউসে দাঁড়িয়ে বলেছেন লস এড়াবার জন্য কয়েকটি ট্যুরিস্ট লজ বেসরকারি হাতে তুলে দিতে চান। এইভাবে চিন্তা-ভাবনা হচ্ছে। যেখানে রাজ্য সরকারের মন্ত্রী তাঁর পরিচালিত ট্যুরিস্ট লজকে বেসরকারি উদ্যোগের যে সমস্ত শিল্পপতি আছেন, তাঁদের হাতে তুলে দিতে চাইছেন, সেই সময়ে সরকারি দলের একজন সদস্য বেসরকারিকরণের বিরুদ্ধে কি করে এই প্রস্তাব আনেন তা বুঝতে পারছি না। গ্রেট ইস্টার্ন হোটেলকে কি করে লাভজনক

করা যায় তারজন্য কোয়ালিটি-ইন'এর সঙ্গে আলোচনা করছেন। এই ব্যাপারে তাদের আলোচনাও হয়েছে। ঠিক সেই সময়ে আপনারা কি করে বেসরকারিকরণের বিরুদ্ধে বলছেন তা বুঝতে পারছি না। আপনাদের এই সমস্ত কার্যকলাপ দেখে মনে হচ্ছে যে, আপনারা হওয়ার সঙ্গে যুদ্ধ করে গায়ে ব্যাথা করছেন। ছায়ার সঙ্গে লড়াই করলে না হয় বোঝা যেত, কারণ ছায়ার সামনে মানুষ থাকে, বাতাসে তা থাকে না। অথচ এখানে বলা হয়েছে কি? হলদিয়া সার কারখানা বন্ধ করার ব্যাপারে আমরা এখানে আগে আলোচনা করেছি। এখান থেকে আমরা অল পার্টি ডেলিগেশনও গিয়েছিলাম। সারের ব্যাপারে গত বছরে সাড়ে চার হাজার কোটি টাকা ভর্তুকি দেওয়া হয়েছে। গত পরশুদিন প্রধানমন্ত্রী লোকসভায় বলেছেন যে সারের ভর্তুকি তুলে দেওয়া হবে না। কৃষিমন্ত্রী বলরাম জাখরও বলেছেন যে সারের ভর্তুকি তোলা হবে না। আপনারা এখানে শুধু কেন্দ্রের বিরুদ্ধে বিষোদগার করছেন শুধু মাত্র রাজনৈতিক একটা উদ্দেশ্য সিদ্ধির জন্য। আর সেই উদ্দেশ্য সিদ্ধির জন্য এখানে এই প্রস্তাব আনা হয়েছে। কেন্দ্রীয় সরকারের অধীনস্থ শিল্পগুলোতে কিছু প্রবলেম আছে। ঠিকমতো অর্ডার না দেওয়ার জন্য অনেকগুলো কারখানা রুগ্ন হয়ে যাচ্ছে আমাদের নিশ্চয়ই তার বিরুদ্ধে কথা বলতে হবে। আপনারা এখানে এই প্রস্তাব আনতে গিয়ে রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধির চেষ্টা করেছেন এবং সেই উদ্দেশ্যে কেন্দ্রের বিরুদ্ধে লড়াই করতে চান। আপনাদের অ্যাটিচিউডটা তাই। কয়েকদিন আগে ব্রেয়ারলি'র জুটমিলের বিরুদ্ধে যখন একসঙ্গে পদযাত্রা করছিলাম, তাতে আই.এন.টি.ইউ.সি.র লোক ছিল, সি.আই.টি.ইউ.র লোকও ছিল। মিছিল করে যখন আমরা একসঙ্গে যাচ্ছি, তখন হঠাৎ প্রধানমন্ত্রীর বিরুদ্ধে স্লোগান দেওয়া হয়েছে। একসঙ্গে আন্দোলন করব, আবার একই সঙ্গে প্রণব মুখার্জির বিরুদ্ধে, ডাঙ্কেল প্রস্তাবের বিরুদ্ধে স্লোগান দেওয়া হচ্ছে কেন? মুখে আপনারা একসঙ্গে লড়াই করব বলছেন, আসলে কিন্তু আপনারা তাতে বিশ্বাসী নন, আপনারা আসলে বিশ্বাস করেন দলের স্বার্থে কি করে কেন্দ্রের বিরুদ্ধে কথা বলা যায়। আপনাদের মন্ত্রী ডাঙ্কেল নিয়ে এখানে কথা বলে গেলেন। আমি কৃষিমন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম ডাঙ্কেল প্রস্তাব সম্বন্ধে। উত্তরে তিনি বলেন যে, তিনি ডাঙ্কেল প্রস্তাবটা পড়েননি। অথচ দেখলাম, তিনি এখানে ডাঙ্কেল নিয়ে কথা বলছেন। সেজন্য লক্ষ্মণবাবুকে বলি, এই প্রস্তাবটা আজকে আপনি তুলে নিন। তারপর একসঙ্গে আলোচনা করে, যে সমস্ত শিল্প রুগ্ন হয়ে গেছে, পঞ্চাশ হাজারের উপরে শ্রমিক এর সঙ্গে জড়িত আছে, এদের রুটি রুজি যাতে বন্ধ না হয়, সেজন্য আজকে এই প্রস্তাবটা তুলে নিন। পরে একসঙ্গে আলোচনা করে মডিফায়েড রেজোলিউশন আমরা নিয়ে আসি এবং তারপর আমরা আলোচনা করে সেটাকে অ্যাকসেপ্ট করি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় সভাপাল মহাশয়, সুব্রতবাবু এখানে নেই। আমি সুব্রতবাবুর খবরে দু'একটা যে ভুল আছে সেটা একটু বলে দিই। রাষ্ট্রীয় চটকলগুলোর ইন্ডাস্ট্রি কমিটির যে মিটিং হয়েছিল তাতে সি-আই-টি-ইউ. বা বি-সি-এম-ইউ. যায়নি কেন? বি-সি-এম-ইউ.এর প্রতিনিধিরা দিল্লিতে ঠিক করেছিলেন ইউ-টি-ইউ-সি. (লেলিন সরণী) থেকে

নাম, ইউ-টি-ইউ-সি. (লেলিন সরণী) গ্রামের বহু লোকের নাম তাদের মেম্বার হিসাবে দেখিয়ে প্রতিনিধি বেশি পান। তিনি বলেছিলেন আই-এন-টি-সি.কে যে প্রতিনিধি দিয়েছে, পশ্চিমবাংলার বি-সি-এম-ইউ-কে সেই সংখ্যক প্রতিনিধি দিন। সেই সংখ্যক কেন্দ্রীয় সরকার দেন নি। আমি আশাকরি, সুব্রতবাবু এই কথা অস্বীকার করবেন না। ইস্কোর ব্যাপারে মুখ্যমন্ত্রীর বক্তব্যের একটা কথা সুব্রতবাবু বলেছেন।

[2-40 – 2-50 P.M.]

কথাটা সবটা ঠিক নয়, মুখ্যমন্ত্রী তার বক্তৃতায় পরিষ্কার করে এখানে বলেছিলেন, সুতরাং এই কথার কোনও মূল্য হয়নি। আমি ট্রেড ইউনিয়ন করি সেটা মান্নান সাহেব জানেন। গত পরশুদিন টায়ার কর্পোরেশনের গেছিলাম, এটাও ডেথ লিস্টে চলে গেছে। আমাদের যা কনভেনশন তাতে সব ট্রেড ইউনিয়নগুলোই যথা আই এন টি ইউ সি, এবং আরও যেসব ট্রেড ইউনিয়ন আছে তারাও আন্দোলন করছে। সবাই বাঁচার জন্য লড়াই করছে। আমি মিটিং করে যখন চলে আসছি তখন নিচে কয়েকজন কর্মী এসে বললেন যে আমাদের অবস্থা আবার বেঙ্গল পটারিজের মতো যাতে না হয় সেটা দেখবেন। আমাদের যদি না রাখে তাহলে আমাদের কি হবে, কি অবস্থা হবে বলুন—আমি তার কোনও জবাব দিতে পারেনি। আজকে ইস্কোর যে অবস্থা সেখানে যদি গভর্নমেন্ট অফ ইন্ডিয়া না দায়িত্ব নেয়, তাহলে কি হবে? সেক্ষেত্রে পশ্চিমবঙ্গের তো একটা দায়িত্ব আছে, আমরা তো আর ফেলে দিতে পারব না। সেখানে কোনও একটা উপায় বার করতেই হবে। সেইজন্য জ্যোতিবাবু বলেছিলেন ওই ৩৫ হাজার কর্মীকে তো আর ফেলে দেওয়া সম্ভব নয়। আমাদের কোনও দায়িত্ব নেই, আমরা কিছু করতে পারব না এইরকম রিয়েলিটি নিয়ে আমরা চলি না সেটা মান্নান সাহেবরা জানেন। তারপরে আঙ্গাস এবং ব্রেলি যে বন্ধ হয়ে আছে, তার তো একটা ব্যবস্থা নিতে হবে। তারপর ভিকটোরিয়া জুট মিল যে বন্ধ হয়ে রয়েছে সেটা তো খোলার দিকটা দেখতে হবে। সেখানে মালিকরা যাতে বিক্রি করে পালিয়ে না যায় সেইদিকটা আমাদের দেখতে হবে। আমি অন্যান্য নীতি যেসব কেন্দ্রীয় সরকার নিয়েছে তারমধ্যে যাচ্ছি না। তবে একটা জিনিস ভাল হয়েছে সেটা হচ্ছে যে রাষ্ট্রয়াত্ত শিল্পগুলো যে বন্ধ করে দিয়েছে এর বিরুদ্ধে একটা মুক্ত আন্দোলন শুরু হয়েছে। ভারতবর্ষের অনেক জায়গার থেকে অনেক বেশি জোরদার ট্রেড ইউনিয়ন আন্দোলন ছাড়া এখানে শুরু হয়েছে। বি. এম. এস. ছাড়া সেখানে আই এন টি ইউ সি, সিটু এবং অন্যান্য ট্রেড ইউনিয়ন আছে, তারা আন্দোলন করছে। এই আন্দোলন যাতে আরও শক্তিশালী করা যায় তারজন্য হুগলি থেকে পদযাত্রা করে সমস্ত ট্রেড ইউনিয়নগুলো এসেছিল। রাজ্যস্তরে আন্দোলন শুরু হয়েছে। পশ্চিমবঙ্গের কয়েকটি কারখানা এবং শুধু পশ্চিমবঙ্গের কারখানাই নয়, কেন্দ্রীয় সরকারের যে সব রাষ্ট্রয়ত্ত শিল্পগুলো আছে সেগুলো কিছু বন্ধ করে দিয়েছেন। বেসরকারিকরণ করার ব্যবস্থা নিয়েছেন। সেখানে ব্যাঙ্ক থেকে শুরু করে শেয়ার প্রাইভেটাইজেশন করে দেওয়া পর্যন্ত হচ্ছে এবং সেখানে পাবলিক সেক্টর চালানো হচ্ছে স্টক এক্সচেঞ্জের মারফৎ। স্টক এক্সচেঞ্জের মারফৎ অনেক শেয়ার

কিনতে পারে এবং তার একটা লিস্টও করা হয়েছে। শেয়ারটা এখন প্রাইভেটের আওতায় চলে গেছে, ১ টাকার শেয়ার কিনলে ১০টা ভোট পাওয়া যেতে পারে এবং তারাই নির্বাচন কন্ট্রোল করে আছে। সুতরাং এই হচ্ছে কেন্দ্রের অবস্থা আস্তে আস্তে ওদের জোর বেড়ে যাচ্ছে এবং আজকে সারা ভারতবর্ষে এই বিপদ দেখা দিয়েছে। পশ্চিমবঙ্গ বিশেষ করে এরজন্য উদ্বিগ্ন। যে ২৭টা লিস্ট ওরা করেছে তারমধ্যে ১১টা আমাদের এখানকার এবং সেটাই হচ্ছে আমাদের পক্ষে খুবই বিপদের ব্যাপার। এরমধ্যে বহু কারখানা কিউতে রয়েছে, যেগুলো বন্ধ হবার মুখে। তারমধ্যে আবার প্রথম স্তরের কিউতে রয়েছে ৩টি ইউনিট। এটা তাদের শো-কজ করতে হবে। বি. আই. এফ. আর. আইন অনুয়ায়ী হাইকোর্টে পাঠাবে। বি. আই. এফ. আরের কাজকে ত্বরান্বিত করার জন্য এটাকে সংশোধন করা হচ্ছে। আগে ছিল দু'বছর পর পর লোকসান হলে বি. আই. এফ. আরে যাবে। এখন এক বছর লোকসান হলে বি. আই. এফ. আরে পাঠানো যাবে। বি. আই. এফ. আরের প্যাকেজ করতে হলে কনসেপ্ট দরকার। বি. আই. এফ. আর ইচ্ছা করলেই সেই সিদ্ধান্ত করতে পারেন, এই সিদ্ধান্ত চাপিয়ে দিতে পারেন। বি. আই. এফ. আরের প্রসেস যাতে দেরি না হয়, কারখানাগুলো যাতে তাড়াতাড়ি উইন্ড আপ করা যায়, সেই ক্ষমতা তাদের দেওয়া হয়েছে, কতগুলো স্পেশ্যাল ট্রাইব্যুনাল করা হয়েছে। যেমন গোস্বামী কমিটি। তাদের পরামর্শ অনুযায়ী মেট্রোপলিটান সিটিতে কতগুলো স্পেশ্যাল ট্রাইব্যুনাল করা হয়েছে। সেখানে কিছু এই ধরনের সিক ইন্ডাস্ট্রির লিস্ট দেওয়া হবে এবং তারা কেসগুলো ডিসপোজ করবে। এই হচ্ছে অবস্থা। এখন গ্র্যাচুইটি, পি. এফ এইসব ব্যাপারে আমি বিস্তারিত কিছু যেতে চাইছি না। পি. এফ এবং ই. এস. আইয়ের টাকা যারা কাটেন, তারা হচ্ছে ওরা, ঐ কেন্দ্রীয় সরকার। আজকে একটা পি. এফ কমিটি হচ্ছে দিঘায়।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সকলের অনুমতি নিয়ে হাউসের সময় আরও ১৫ মিনিট বাড়ানো হল।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** সেখানেও আমি ওদের বলে দিয়েছি, আপনারা সেখানে বসেও পি. এফের ফাইলগুলো লিস্ট করুন, ট্যাবুলেট করুন, তারপর আমাকে কেসগুলো দেবেন। ই. এস. আইয়ের ব্যাপারেও আইন আছে, গ্র্যাচুইটির ব্যাপারেও আইন আছে এবং আমাদের ইন্সট্রাকশন দেওয়াও আছে। এই ব্যাপারে কেউ যদি দরখাস্ত করে আমাদের কাছে নির্দিষ্ট ফর্মে তাহলে পাবলিক রিকভারি অ্যাক্ট অনুযায়ী মামলা হবে, সেই আইন অনুযায়ী মামলা হবে। অন্য বিষয় যেটা হচ্ছে, এই কারখানাগুলোর অবস্থা সম্বন্ধে আমি সভা করেছিলাম ম্যানেজমেন্ট এবং সমস্ত ট্রেড ইউনিয়নের ডাকে, সেখানে পতিতবাবুও ছিলেন, তাতে একটা জিনিস দেখা গেল, সেই ইন্ডাস্ট্রি স্পেশ্যাল কমিটির দীর্ঘদিন ধরে কোনও মিটিং হয়নি। হঠাৎ তড়িঘড়ি করে মিটিঙ শুরু হয়ে গেল, দ্রুত সেই মিটিংগুলোর আলোচনা শেষ হয়ে গেল। সেটা হচ্ছে স্ট্যাম্পিং করার জন্য, যে হ্যাঁ আলোচনা হয়ে গেছে, এখন গভর্নমেন্ট যা কিছু সিদ্ধান্ত নেবার নেবে। সেখানে কতগুলো ইউনিট্স, ২৫ তারিখের মধ্যে, তোমাদের রিপোর্ট কি আছে, বক্তব্য কি আছে, ইউনিটওয়াইজ পাঠাও। আবার কতগুলো ইউনিটস ৩১শে মার্চের মধ্যে পাঠাও।

আর কোনও শুনানি হবে না। এমন কি স্টেট গভর্নমেন্টের প্রতিনিধিদেরও সেখানে যাবার দরকার নেই। এটা শুধু আমাদের স্টেটে নয়, অন্যান্য স্টেটেও আছে, তবে বেশি আমাদের রাজ্যে। আমরা যেটা আলোচনা করেছিলাম যেটা রিভিউ হল, কিন্তু আমরা একটা অদ্ভুত ব্যাপার দেখলাম, বেশিরভাগ ইউনিয়নস মানে সব ইউনিয়নও ম্যানেজমেন্ট জয়েন্টলি কিছু স্কীম দিচ্ছে। বেশ কিছুদিন আগে দু-একটা জায়গায় ম্যানেজমেন্টের সঙ্গে ইউনিয়নের কিছু ডিফারেন্স আছে, তবে সব ইউনিয়নই এক স্কীম দিয়েছে এবং তাতে তাদের কাজ বাড়ানোর কথা এইসব বলেছেন, কালচারের কথা বলেছে। আবার ম্যানেজমেন্টও কালচারের কথা বলেছে এক একটা ম্যানেজমেন্টে হাতি পোষার খরচ হয়। একজন ম্যানেজমেন্টের টপ তিনি চলে গেছেন, কিন্তু তিনি বাংলোটা দখল করে আছেন। কিন্তু এখন নতুন যিনি এসেছেন, তারজন্য আবার একটা নতুন বাংলো ভাড়া করতে হয়েছে। এইসব ঘটনাগুলো ঘটছে। এইসব নতুন স্কীম তারা দিয়েছেন এবং সেইসব স্কীমগুলো আলোচনার ব্যাপার, কিন্তু তারা সেই সময় দিচ্ছেন না। এও দেখা গেল ন্যাশনাল ইন্সট্রুমেন্টে, সেখানে তারা দু'পক্ষ মিলে চালাচ্ছে সেখানে গভর্নমেন্ট ওয়ার্কিং ক্যাপিটাল দেওয়া বন্ধ করে দিয়েছেন। কিন্তু ন্যাশনাল ইন্সট্রুমেন্টে দু'পক্ষ মিলে কাজ করে, ক্যাপিটাল জেনারেট করে, কোনও মতে এখনো টিকে আছে। অত্যন্ত গুরুত্বপূর্ণ কাজ তারা করে এবং দুপক্ষই বললেন ফরেনস্ কিছু কোম্পানি তাদের কথা শুনে তাদের কাছে আসছে।

[2-50 – 3-00 P.M.]

তাদের কাছে এসে তারা বলছে যে তোমাদের কিছু জিনিসপত্র তৈরি করার অর্ডার দিচ্ছি, রিক্যুইজিটও বাড়বে এবং ধারে। এখানে নাকি টাকা চাই না। কিন্তু সেই কোম্পানির উপরও শো-কজ হয়েছে। তবে দয়া করে যেটুকু করেছেন কেন্দ্রীয় সরকারের দপ্তর সেটা হচ্ছে, শো-কজের খবরটা কাগজে পাবলিশ করার কথা ছিল কিন্তু ইউনিয়ন এবং ম্যানেজমেন্ট বলেছেন যে দয়া করে এটা কাগজে পাবলিশ করবেন না, পাবলিশ করলে কাজ হবে না সেইজন্য খাতায় লিখে রেখেছেন। তারা বলেছেন, এখন পাবলিশ করবেন না। তারপর ভারত অপথালমিক, এরা শুধু আমাদের এখানে নয়, এই এনটায়ার বেল্টটাতে এরাই একমাত্র অপথালমিক গ্লাস তৈরি করে। আর এটা শুধু চশমার কাঁচের জন্য নয়, অ্যাটমিক রিসার্চ কমিশন, তাদের এটা লাগে ডিফেন্সের লাগে। সেই ভারত অপথালমিক, সেটা বন্ধ করে দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং এই ধরনের গ্লাস বাইরে থেকে এসে ড্যাম্পিং করা হচ্ছে। তাদের ওয়ার্কিং ক্যাপিটাল আসতে আসতে বন্ধ করে দিচ্ছে। এ সত্ত্বেও উভয়ে মিলে তারা প্রোডাকটিভিটি বাড়াচ্ছে, রিসোর্সেস বাড়াচ্ছে। এখন যা আয় হচ্ছে তাতে কেন্দ্রীয় সরকারের ইন্ডাস্ট্রিয়াল ডিপার্টমেন্টের সাহায্য ছাড়াই তারা মোটামুটি মাহিনাপত্র দিয়ে যাচ্ছে। কিন্তু এটাও নোটিশের মধ্যে আছে। এই যদি হয় তাহলে কিন্তু বাঁচানো যাবে না। এইরকম বিভিন্ন কারখানায় হচ্ছে। টায়ার কর্পোরেশনের কথা আপনারা জানেন। ইনচেক মডার্নাইজেশন হয়েছিল কয়েক কোটি টাকা খরচ করে। সেটাও স্থগিত রাখা হল। স্থগিত রাখায় সেটাও

লোকসান, টায়ার কর্পোরেশন, সেটাতেও লোকসান। এরকম আরও আছে কিন্তু আমার সময় নেই বলে সব বলতে পারছি না। তারপর যে সিদ্ধান্ত হয়েছে—কনসেনসাস ম্যানেজমেন্ট এবং অল ট্রেড ইউনিয়ন মিলে, আমরাও ছিলাম, তার এক নং হচ্ছে, কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করা যে তড়িঘড়ি এগুলি করোনা, ইউনিট ওয়াইজ আলোচনা করো। সেই আলোচনাতে ভায়াবিলিটির স্কীম যেটা আছে সেটা নিয়ে আলোচনা কর। ওরা যা দিয়েছে সেটা না হলে আদারওয়াইজ রিভাইজ করা যাবে। তবে এটা বন্ধ করো না—এই আবেদন করা হয়েছে। আমাদের পক্ষ থেকে যেটা করার চেষ্টা করছি সেটা হ'ল, আমাদের আই. আর. ডিপার্টমেন্টের সেক্রেটারি এবং লেবার কমিশনারকে বলে দিয়েছি যে এই যে কতকগুলি লিস্ট আছে যাদের ডেব্ট স্ট্যাম্প পড়েছে, বা কিউ-এ আছে দাঁড়িয়ে এগুলি নিয়ে যত দ্রুত পারেন প্রায়রিটি দিয়ে কি ধরনের স্কীম করা যায় যে সম্পর্কে আলোচনা করুন এবং রিপোর্ট পাঠান। সেটা আমরা ওখানে পাঠাব, ওরাও পাঠাবেন। চিফ মিনিস্টারও অনেক চিঠিপত্র লিখেছেন। আমি পরিশেষে বলব, মাইনর কিছু অ্যাডজাস্টমেন্ট ভাষার ব্যাপারে যদি দরকার থাকে সেটা লক্ষ্মণবাবু দেখুন কিন্তু মূল যে স্পিরিটটা সেটা যাতে সকলে মিলে গ্রহণ করতে পারি সেটা দেখুন। এই বলে সকলে মিলে যাতে এই প্রস্তাবটি গ্রহণ করা যায় সেই আবেদন রেখে আমি শেষ করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে প্রস্তাব এখানে পেশ করেছি কংগ্রেসের কিছু কিছু সদস্য তার গভীরে প্রবেশ করতে পারেননি। অম্বিকাবাবু ভাসা ভাসা ভাবে কিছু কথা বললেন এবং আমাদের বিরুদ্ধে কিছু বক্তব্য রাখলেন। তিনি বললেন, পশ্চিমবাংলায় ওয়ার্ক কালচার খারাপ এবং এই কারণেই পশ্চিমবাংলায় কারখানা বন্ধ হচ্ছে, শিল্পায়ন হচ্ছে না। আমি একমত যে ওয়ার্ক কালচারের উন্নতি হওয়া দরকার কিন্তু সেই সঙ্গে সঙ্গে তাকে জানাই যে ভারত সরকারের রিজার্ভ ব্যাঙ্কের সমীক্ষাতে বলা হয়েছে যে, যত কারখানা সারা দেশে বন্ধ হচ্ছে তার মাত্র শতকরা দুভাগের জন্য শ্রমিকরা দায়ী এবং বাকি ৯৮ ভাগের জন্য দায়ী মালিকদের দুর্নীতি, অপদার্থতা, বাজারে মাল বিক্রি করতে না পারা একথাগুলি তার জানা দরকার। মানসবাবু ভরতুকির ব্যাপারে বললেন। তিনি বললেন, সার থেকে ভরতুকি তুলে নেওয়া হয়নি। সম্পূর্ণ তুলে নেওয়া হয়নি কিন্তু আংশিক তুলে নেওয়া হয়েছে। ডি. এ. পি. সারে ভর্তুকি তুলে নেওয়া হয়েছে, ইউরিয়া সারে ভর্তুকি এখনও আছে এবং এই ডি. এ. পি. সারে এই ভর্তুকি তুলে নেবার ফলে হলদিয়ার হিন্দুস্থান লিভারের ডি. এ. পি. কারখানা এক বছর ধরে বন্ধ আছে। এই হল ঘটনা। এবং কেন্দ্রীয় সরকার তো ঘোষণাই করেছেন যে তারা সমস্ত রকমের ভর্তুকি তুলে নেবেন। সুতরাং ভর্তুকি কমানো হচ্ছে এবং ভর্তুকি তুলে দেবার চেষ্টা চলছে এবং আরও একটা কথা আমাদের সুব্রতবাবু বলেছেন ইস্কোর ব্যাপারে। আমি শুধু উনার কাছে একটা প্রশ্ন করতে চাই, যদি উত্তর এখানে নাও দেন তাহলে উনি যেন সংবাদপত্রে বিবৃতি দিয়ে এই উত্তরটা তিনি যেন দেন। সাম্প্রতিক কালে কেন্দ্রীয় সরকার মুখ্যমন্ত্রীকে বলেছেন এবং লিখিতভাবে সেই প্রস্তাব

আসবে যে হয় ইস্কোকে বেসরকারিকরণ মেনে নেওয়া হোক আর না হলে এটা বি. আই এফ. আর.'এ পাঠানো হবে। এই প্রস্তাব যদি রাজ্য সরকারের কাছে আসে তাহলে রাজ সরকার কী করবে, আমি আর উত্তর দিতে চাই না। আমি সুব্রতবাবুকে বলব উনি সংবাদপত্রে বিবৃতি দিয়ে উত্তরটা দেবেন। এই হলো কেন্দ্রীয় সরকারের স্ট্যান্ড। আমরা সকলে একমত আই. এন. টি. ইউ. সি., সিটু একমত, যে টিস্কোকে আমাদের স্টিল অথারিটি অব ইন্ডিয়া নেতৃত্বে তাদের পরিচালনায় একে বাঁচানো যায়। কিন্তু আসল কথা হল এই যে কেন্দ্রী সরকার বাঁধা আছে ওয়াশিংটনের কাছে। আন্তর্জাতিক অর্থ ভান্ডার, বিশ্ব ব্যাঙ্ক, তাদের চা বেসরকারিকরণের ঢেউ তুলছেন। ঠিকই, কংগ্রেস একদিক থেকে কিন্তু খুব দেশ প্রেমিব আমরা বামফ্রন্ট দাবি করছি কারখানা জাতীয়করণ করুন আর ওরা ভারতবর্ষের অর্থনীতি আন্তর্জাতিক অর্থনীতির অঙ্গ হিসাবে গড়ে তোলার জন্য আন্তর্জাতিকরণ করছেন। মা আমরা যখন বলছি কারখানা জাতীয়করণ করুন, তারা বলেছে ভারতবর্ষের অর্থনীতি আন্তর্জাতিকরণ করুন। আন্তর্জাতিকরণের পরিপ্রেক্ষিতে ঢালাও বেসরকারিকরণের পদক্ষেপ শু হয়েছে। এতে আমাদের দেশে স্বনির্ভরতার বুনিয়াদ নষ্ট হয়ে যাবে। আমরা কখনই এইভা গোঁড়ামি সংকীর্ণতা দ্বারা পরিচালিত নই। যে কারখানাগুলো পর্যালোচনা করার পর আ চালানো যাবে না, তাও সরকারকে চালাতে হবে, এই কথা আমরা কখনও বলছি না। আম বারে বারে বলছি, দাবি করছি যে সরকারি সংস্থাগুলো রুগ্ন বলে চিহ্নিত বা লোকসান চল সরকার ইউনিয়ন, ম্যানেজমেন্ট এর ত্রিপাক্ষিক কমিটির মাধ্যমে প্রতিটি কারখানায় খুঁটি পর্যালোচনা করা হোক। পর্যালোচনা করে তাকে বাঁচানোর চেষ্টা করা হোক। পর্যালোচ পরও যদি দেখা যায় যে কোনওভাবেই একে বাঁচানো যাবে না, নিশ্চয়ই তার কোনও বি পথ থাকবে না সুতরাং আমাদের মধ্যে কোনও রাজনৈতিক গোঁড়ামি নেই সংকীর্ণতা ন প্রধানমন্ত্রী লিখিতভাবেই '৯২ সালের জুন মাসে মুখ্যমন্ত্রীকে জানিয়েছিলেন যে পশ্চিমবাং কেন্দ্রীয় সরকারের যে সংস্থাগুলো আছে, সেইগুলো বন্ধ করার আগে প্রতিটি কারখানা ত্রিপাক্ষিক কমিটির মাধ্যমে পর্যালোচনা করা হবে। কিন্তু সেই পর্যালোচনা করা হয়নি। এখ ঠিকই, আমি ১১টা কারখানার কথা বলেছি, আরও আছে, ১২টা রাষ্ট্রায়ত্ত সংস্থা, তার ৪ শাখা বন্ধ হয়ে যাবে। কিন্তু কেন এর ১১টার কথা বলেছি, এই ১১টা এখনই বন্ধের মৃত্যু ঘন্টা বাজছে। সেই কারণে এটা জোর দেবার চেষ্টা করছি। এটা যদি সুব্রতবাবুরা অ কিছু কারখানার নাম এখানে ঢোকান, আমার কোনও আপত্তি নেই বা যদি এটাকে সর্বসম্মতি এই প্রস্তাবটা গ্রহণ করার ব্যাপারে কোনও সংশোধনী নিয়ে আসেন, তাতে আমাদের আ নেই। আমাদের মাননীয় শ্রমমন্ত্রী বলেছেন যেবিষয়ে আমরা এই বিষয়ে কোনও সংকীর্ণ দ্বারা পরিচালিত নই। আমরা চাইছি রাজ্যের অর্থনীতিকে বাঁচাতে, রাজ্যের শিল্পায়নকে করতে। যদি এইভাবে শুধু ৫০ হাজার নয়, এই ১২টা রাষ্ট্রায়ত্ত শিল্প বন্ধ হয়ে গেলে লক্ষ ৩০ হাজার শ্রমিক কর্মহীন হবে, বেকার হয়ে যাবে, নতুন কোনও শিল্প কারখানা না। সুতরাং সেটাও হলো আমাদের লক্ষ্য। আর এই যে আমরা বেসরকারিকরণের বি বলছি, তার কারণ কেন্দ্রীয় সরকার, তারা দেনার দায়ে ঋণগ্রস্থ হয়ে অর্থনীতিকে আন্তর্জাতিক

নামে, দেশের অর্থনৈতিক সার্বভৌমত্বকে খর্ব করছে, তার প্রতিবাদ হিসাবে এই প্রস্তাব আনা হয়েছে। আমি আশা করি যে আমাদের বিরোধী দলের মাননীয় সদস্যরা একে সমর্থন করে অন্তত পশ্চিমবাংলার জনগণের স্বার্থে, পশ্চিমবাংলার অর্থনীতির প্রয়োজনে তারা একটা দৃষ্টান্ত স্থাপন করবেন।

The motion under Rule 185 moved by Shri Laksman Seth that যেহেতু পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় সরকারের মালিকানাধীন হলদিয়া সার কারখানা, দুর্গাপুর সার কারখানা, সাইকেল কর্পোরেশন অফ ইন্ডিয়া, ভারত প্রসেসড অ্যান্ড মেকানিক্যাল ইঞ্জিনিয়ারিং লিমিটেড, টায়ার কর্পোরেশন, ভারত ব্রেকস অ্যান্ড ভাল্বস, ব্রেথওয়েট, ভারত অপথালমিক গ্লাস, ওয়েবার্ড ইন্ডিয়া, এম.এ.এম.সি. ও ন্যাশনাল ইনস্ট্রুমেন্ট লিমিটেড—এই ১১টি কারখানা বন্ধ করার তোড়জোড় চলছে ;

যেহেতু এই কারখানাগুলি বন্ধ হলে প্রায় ৫০ হাজার শ্রমিক বেকার হয়ে পড়বে ;

যেহেতু হলদিয়া ও দুর্গাপুর সার কারখানা বন্ধ করার ও সারের উপর ভর্তুকি প্রত্যাহারের সিদ্ধান্তের ফলে এ রাজ্যের কৃষকরা চরম ক্ষতিগ্রস্থ হবে এবং রাজ্যের কৃষি ব্যবস্থা কঠিন সঙ্কটের সম্মুখীন হবে ;

যেহেতু উপরোক্ত কারখানাগুলি লাভজনক করা যায় ;

যেহেতু উক্ত কারখানাগুলি বাঁচানোর উদ্দেশ্যে, মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের কাছে সুনির্দিষ্ট প্রস্তাব দিয়েছিলেন ;

যেহেতু প্রধানমন্ত্রীকে প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও ত্রিপাক্ষিক কমিটির মাধ্যমে কোনও পর্যালোচনা করা হচ্ছে না ;

যেহেতু কেন্দ্রীয় সরকার বিভিন্ন সরকারি প্রতিষ্ঠান এমনকি লাভজনক প্রতিষ্ঠানগুলিও বেসরকারিকরণের পথে এগোচ্ছেন ;

যেহেতু হাওড়া, শিয়ালদহ সহ বড় বড় রেল স্টেশনগুলির দায়িত্ব বেসরকারি মালিকানায় দেওয়ার পরিকল্পনা গ্রহণ করেছেন ;

যেহেতু কেন্দ্রীয় সরকারের বেসরকারিকরণ পরিকল্পনার ফলে সাধারণ শ্রমিক-কর্মচারিদের উপর ছাঁটাইসহ দুর্বিসহ আক্রমণ নেমে আসবে ; এবং

যেহেতু উপরোক্ত কারখানাগুলি বন্ধ হলে এবং বেসরকারিকরণ পরিকল্পনা কার্যকর হলে রাজ্যের কৃষি ও শিল্পোনয়ন ক্ষতিগ্রস্থ হবে ;

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে যে—

(১) উপরোল্লিখিত কারখানাগুলি বন্ধ না করে লাভজনক সংস্থা হিসাবে চালু রাখার বিষয়ে অবিলম্বে প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হোক ; এবং

(২) বিভিন্ন সরকারি সংস্থা বেসরকারিকরণের পরিকল্পনা পরিত্যাগ করা হোক।

was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** Now discussion under Rule 185 regarding steps taken by State Government for acceptance of recommendation of Mondal Commission about reservation of jobs for other backward classes as per decision of the Supreme Court.

[3-00 – 3-10 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবঙ্গে 'মন্ডল কমিশন'-এর রেকমেনডেশন অনুযায়ী আদার ব্যাকোয়ার্ড ক্লাশদের অর্থনৈতিক এবং প্রশাসনিক সুযোগ-সুবিধাগুলি পাওয়ার সম্পর্কে একটা প্রস্তাব এখানে নিয়ে এসেছি এবং প্রস্তাবটি আমি সভায় উত্থাপন করছি। তবে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই—আমরা দেখলাম একটা অ্যামেন্ডমেন্ট এখানে সার্কুলেটেড হয়েছে, কিন্তু অ্যামেন্ডমেন্ট'টি আপনি গ্রহণ করছেন কিনা আমরা জানি না। যে অ্যামেন্ডমেন্ট'টি নট্ অ্যাকসেপ্টেড বাই দি স্পিকার সেটার এখানে কি অবস্থান আমি জানি না। আমি আপনার কাছে জানতে চাইছি অ্যামেন্ডমেন্টেটির এই সভায় অবস্থানটা কী? এই হাউসে মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাদের বারবার একটা কথা বলেছেন,—কোনও প্রস্তাবের পরিপ্রেক্ষিতে কোনও অ্যামেন্ডমেন্টে কোনও নেগেটিভ অ্যাপ্রোচ আনা চলবে না। অথচ আমরা দেখছি ননীবাবু এখানে যে সমস্ত কথাবার্তা নিয়ে এসেছেন তাতে এটা টোটালি মোশনের বিরুদ্ধে চলে যাচ্ছে, মোশনটা নেগেটিভ হয়ে যাচ্ছে। কারণ এখানে স্যার, রুল ৩২১-এ আছে, "An amendment shall be relevant to, and within the scope of the motion to which it is proposed."

"(2) An amendment shall not be moved which has merely the effect of a negative vote."

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ঠিক আছে। আপনি মুভ করেছেন, এখন বসুন, আমি অ্যামেন্ডমেন্ট'টি দেখছি। অ্যামেন্ডমেন্ট ইজ ইন অর্ডার।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** হাউ ?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি দেখেছি, কোনও নেগেটিভ ব্যাপার নেই।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আমি মোশনটা পড়ছি এবং অ্যামেন্ডমেন্টটাও পড়ছি, আমার ধারণা

আপনি কিছু কিছু ইংরাজি জানেন। এখন যদি ইংরাজি না জানার ভান করে এ'ভাবে বাংলা করেন তাহলে কিছু বলার নেই! আমাদের মোশনে ননীবাবু যে অ্যামেন্ডমেন্ট এনেছেন সেটা ইন অর্ডার কি করে হবে? আমাদের মোশনের ননীবাবু যেসব কথা তার অ্যামেন্ডমেন্ট বলেছেন তাতে করে টোটাল মোশনটা নেগেটিভ ফেজে চলে যাচ্ছে। আপনার যদি দ্বিধা, দ্বন্দ্ব থাকে তাহলে মাননীয় স্পিকার মহাশয়কে ডাকা হোক, তিনি আমাদের রুলিং দিন। কয়েকদিন আগে এই হাউসে পরিষ্কারভাবে বলা হয়েছে। আমি কোট্ করছি, রুল ৩২১এ "An amendment shall be relevant to, and within the scope of the motion to which it is proposed.

"(2) An amendment shall not be moved which has merely the effect of a negative vote."

এটা ননীবাবুর এই বক্তব্য মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি পড়ছি, উনি বলছেন, whereas the Government of India has already declared ইন ফাস্ট প্যারাগ্রাফ ইন লাইন (১) ভয়ানক মারাত্মক কথা বলছেন, after the word "India", the following words be inserted, namely, "After long unfortunate delay and absolute unwillingness".

কোথা থেকে পেলেন? নেগেটিভ ফেজে চলে যাচ্ছে। দি ফাস্ট প্যারাগ্রাফ ইন লাইন (১) দি ওয়ার্ড অলরেডি বি ওমিটেড—টোটাল ইংরাজি মানেটা বদলে যাচ্ছে। তারপর সি'তে দিচ্ছে In 2nd paragraph, in line 1, after the word "appointment", the following words be inserted, namely, পুরো নেগেটিভ ফেজে চলে যাচ্ছে। থার্ড প্যারাগ্রাফ ইন লাইন (১) আরও মারাত্মক কথা বলছেন, "after a lapse of such a long period of time".....after the word, "states", the following words be inserted, namely, "who prepared the list long before"

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি মুভ করেছেন তো, এবার আপনি বসুন, মান্নান সাহেবকে বলতে দিন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** এই হাউসে রুলিং দিয়েছেন। তারপর আজকে আর একটা কথা বলছেন—এটা কি করে হয়? একটা অ্যামেন্ডমেন্ট যদি এমন হয় যেখানে টোটাল মোশনটা নেগেটিভ ফেজে চলে যায় তাহলে কি করে হবে? এটা হতে পারে না, আপনি রুলিং দিন।

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, এর আগেরদিনে নন-অফিসিয়াল ডেতে আপনি চেয়ারে বসে ছিলেন। তখন অ্যামেন্ডমেন্ট মুভ করেছিলেন দেবপ্রসাদ সরকার মহাশয় হেল্থের ব্যাপারে, যে স্বাস্থ্য ব্যবস্থা সম্পূর্ণ ভেঙে পড়েছে। সেই অ্যামেন্ডমেন্ট দেবপ্রসাদ সরকার মহাশয় এনেছিলেন। আপনি মুভ করতে দিলেন। মুভার হিসাবে উনি বক্তব্য রাখলেন। তার অ্যামেন্ডমেন্ট আমরা অ্যাকসেপ্ট করতে চেয়েছিলাম। যখন স্পিকার এলেন, তিনি বললেন, Even it is the

fault of the chair অ্যামেন্ডমেন্ট অ্যাকসেপ্ট করা যেতে পারে না।

**মিঃ ডেপুটি স্পিকার :** It is distorting the fact. উনি যেটা বলেছেন আপনি বোধহয় সেই সময় মন দিয়ে শোনেননি।

I am on my legs পার্লামেন্টারি ডেকোরাম শিখুন। আমাকে বলতে দিন। যেটা মুভ করতে চেয়েছিলেন সেটা মুভ করা হয়েছিল, কিন্তু আমি তখন বলিনি এই অ্যামেন্ডমেন্ট ইজ ইন অর্ডার অর নট। প্রসিডিংস খুলে কোথাও দেখাতে পারবেন না। তারপর মিঃ স্পিকার এলেন। তিনি অ্যামেন্ডমেন্ট এগজামিন করলেন এবং দেখলেন Negative sense was there, Naturally. You know, you cannot amend any resolution of anything which completely contradicts or negative the main petition of the main resolution or main motion. Naturally it does not negate the main motion. I have gone through that and certain words were changed. The main point was not changed. Keeping that in view I give the rulling that the amendment is in order.

**Dr. Manas Bhunia :** Sir, I beg to move that—

[3-10 – 3-20 P.M.]

মিঃ ডেপুটি স্পিকার স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার। এই পরিপ্রেক্ষিতে একটি পয়েন্টের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আপনি যে কথা বললেন সেক্ষেত্রে মাননীয় ননী কর মহাশয় তো পরিষ্কার করে বলেছেন In 3rd paragraph in line 1, after word, 'states', the following words be inserted, namely, 'who prepared the list long before,'.. আর এটাই তো আমাদের বক্তব্য। রাজ্য সরকার কোনও লিস্ট তৈরি করেননি। রাজ্য সরকার বিনয়বাবুর নেতৃত্বে যে কমিটি করেছিলেন তাঁরা বলেছিলেন—আমাদের এখানে ব্যাকওয়ার্ড ক্লাশ নেই এবং তারজন্য লিস্ট তৈরি করেনি। কাজেই ননীবাবুর কথাটা যদি ধরি তাহলে তো গোটা মোশনটাই নেগেটিভ সেন্সে চলে যাচ্ছে!

**মিঃ ডেপুটি স্পিকার :** আমি ডাক্তারী শাস্ত্র পড়িনি, কিন্তু আইনটা পড়েছি। ৩০ বছর হাইকোর্টে প্র্যাকটিসও করেছি। আমি এখানে বলছি যে, যেখানে অ্যামেন্ডমেন্ট রিগার্ডিং দি অ্যাডমিসিবিলিটি—I am on my legs, I am on my legs. Please take your seats. Please take your seat, Mr. Subrata Mukherjee. Dr. Bhunia, please take your seat. I have given my ruling. You have completed your submission. Now I call upon Shri Abdul Mannan.

**শ্রী আবদুল মান্নান :** এটা জিদের কথা নয়। এর আগের দিন একটি অ্যামেন্ডমেন্ট গ্রহণ করবার জন্য আপনি ডেপুটি স্পিকার হিসাবে মুভ করতে দিয়েছিলেন, কিন্তু পরে স্পিকার মহাশয় এসে বলেছিলেন যে, ওটা ইন অর্ডার নয়। তিনি যুক্তি দিয়ে বলেছিলেন যে, শুধু

গেটিভ সেন্সের জন্যই নয়, এই হাউস নজির তৈরি করেছেন যে, একটি রেজলিউশন সবার পর তার উপর কোনও অ্যামেন্ডমেন্ট এসে তার দ্বারা যদি পুরো রেজলিউশনটার ন্স নেগেটিভ হয়ে যায় সেক্ষেত্রে সেটা ধরা যাবে না। এই হাউসের ডিগনিটি রক্ষা করবার ন্য মিঃ স্পিকার যে রুলিং সেদিন দিয়েছিলেন আমরা সেটা মেনে নিয়েছিলাম। কাজেই দিনের তাঁর রুলিং এর পাল্টা রুলিং যদি আজকে আপনি দেন তাহলে হাউসের মর্যাদা ক্ষুন্ন হবে না। কাজেই সেদিনের তাঁর রুলিং-এর কপি এনে বিষয়টা বুঝবার চেষ্টা করুন। উসে স্পিকার হিসাবে আপনার সঙ্গে আমার মতো বিরোধ থাকতেই পারে, কিন্তু হাউসের গনিটিটা আগে। আজকে ননীবাবুর অ্যামেন্ডমেন্টটা গ্রহণ করলে টোটাল মোশনটাই নেগেটিভ ন্সে চলে যাবে। আমরা সেদিন তাঁর কথায় রাজি হইনি, কিন্তু চেয়ারের সম্মান রক্ষার্থে তাঁর লিং মেনে নিয়েছিলাম। কাজেই আজকে ননীবাবুকে অ্যামেন্ডমেন্ট আনতে দেবেন না, এই প কাজ করবেন না। সেদিন মিঃ স্পিকার যে রুলিং দিয়েছেন সেটা মেনে চলুন, অন্যরকম লিং দেবেন না।

**শ্রী সুব্রত মুখার্জি :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, দুজন মাননীয় সদস্য আপনাকে ব্যাপারটা নিয়েছেন। আমি তার সঙ্গে কিছু সংযোজন করতে চাই। আইনটা আমরা নিজেরা তৈরি রতে পারি না, এক্ষেত্রে হাউসের কনভেনশন এবং আমাদের এই যে বই-এর দুটোকে মরা মেনে চলি। কাজেই যদি প্রয়োজন মনে করেন তাহলে হাউস ১৫ মিনিটের জন্য াডজোর্ন করে দিয়ে পূর্বের চার-পাঁচটি রুলিং এনে দেখুন যে, এই সম্পর্কে সেখানে কি লা হয়েছে। ক্যাটেগোরিক্যালি এই কনভেনশন এই হাউসে মেনটেন হয়। আমার মনে আছে, মি একটা অ্যামেন্ডমেন্ট দিয়েছিলাম অসীমবাবুর একটা ডিপার্টমেন্টের ক্ষেত্রে ঐ একই রণে। স্পিকার তখন রুলিং দিয়েছিলেন যে হোল কনটেক্সটা নেগেটিভ হয়ে যাচ্ছে, সেজন্য টা রিজেক্টেড করে দেওয়া হয়েছিল। স্পিকার যে রুলিং দেন সেই রুলিংকে ওভার রুল রার অধিকার এই বইয়ে কোথায় আছে সেটা আপনি দেখান। You cannot overrule he ruling of the Speaker and the convention of the House. আগে এই শ্নটা ক্লিয়ার হোক হোয়েদার ইউ ক্যান ওভার রুল দি রুলিং অব দি স্পিকার? সুতরাং রিপোর্টের পার্ট ওয়ানে যেখানে ক্যাটেগোরিক্যালি বলছে, এখানে কান্তিবাবু আছেন, কালকে ইটা দেখিয়েছিলেন, তারপরে পার্ট ২টা দেখিয়েছি সৌগত রায়ের একটা প্রশ্নকে কেন্দ্র করে য় আপনারা কাস্ট ভিত্তিক লিস্ট করেননি। একটা সুয়োমটো লিস্ট তৈরি করেছিলেন এবং সখানে আরও দেখানো হয়েছে যে আপনারা অন দি বেসিস অব সোসিও ইকনমিক কনডিশনে তাদের আনতে চান। কোনও রিজার্ভেশন কাস্ট ভিত্তি করতে চান না। স্পিকার আন-অফিসিয়ালি আমাকে বলেছিলেন যে আপনারা সর্বনাশ করছেন, ব্রাহ্মণ হলেও দরিদ্র হতে পারে ইত্যাদি ইত্যাদি অনেক দার্শনিক কথা বলেছিলেন। মন্ত্রী মহাশয় আছেন বলে বলছি যে এই সমস্ত কথাবার্তা আমার সঙ্গে ওনার হয়েছিল, সৌগত রায়ের সঙ্গেও হয়েছিল। অন দি বেসিস অব দ্যাট এই নজিরবিহিন ঘটনা করবেন না। ননী করের এই যে অ্যামেন্ডমেন্ট,

এটাকে রিজেক্ট করে দিন এবং তারপরে আলোচনা শুরু করুন। এছাড়া আমরা চলে যাব, অন্য কিছু মেনে নেব না। একটা ছাপানো জিনিস, যা নিয়ে রিপিটেডলি বলেছি, সৌগত রায়ের একটা প্রশ্নের উত্তরকে কেন্দ্র করে কান্তিবাবু অসত্যে প্রমাণিত হয়েছেন। তারপরেও উনি অ্যামেন্ডমেন্ট আনছেন সরকারকে বাঁচাতে এবং ভোটের রাজনীতি করার জন্য। আমি মনে করি, এখানে সেক্রেটারি আছেন, উনি এমন কোনও খারাপ বুদ্ধি দেবেন না, যে বুদ্ধিতে আপনি বিপথে পরিচালিত হতে পারেন। আমি মনে করি ইউ ক্যান নট ওভার রুল দি রুলিং অব দি স্পিকার। দ্বিতীয় কথা হচ্ছে, আপনি এটা বে-আইনি হতে দেবেন না। যদি করেন তাহলে আপনাকে সহযোগিতা করার কোনও উপায় আমাদের থাকবে না।

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বিষয়টা নিয়ে এখানে আপত্তি উঠেছে, In third Paragraph in line 1 after word "States" the following words be inserted, namely, "to prepared the list before." এখানে যে বিষয়টা বলা আছে, হয়্যারঅ্যাজ আদার স্টেটস হ্যাভ অলরেডি এনফোর্সড এ রিজার্ভেশন, সেই হ্যাভ অলরেডি এনফোর্সড রিজার্ভেশন কথার আগে মাননীয় সদস্য ননীবাবু বলতে চাচ্ছেন, হু হ্যাভ প্রিপেয়ার্ড দি লিস্ট লং বিফোর। এখানে কোনও কনট্রাডিকশন নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে রাজ্যগুলি এটা ইমপ্লিমেন্ট করেছেন house prepared the list long before এই বাস্তব কথাটা ননীবাবু বাস্তবাকারে তার অ্যামেন্ডমেন্ট এনেছেন। কাজেই দেয়ার ইজ নাথিং কন্ট্রাডিক্টরী। এটা সহজভাবে মেনে নেওয়া যায়। এই হচ্ছে হাউসের কাছে আমার সাবমিশন।

**মিঃ ডেপুটি স্পিকার :** কান্তিবাবু, আপনি কি বলছেন? (গোলমাল)

[3-20 – 3-30 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া :** স্যার, ইংরাজিটা ভালকরে শুনুন, এটা উত্তেজিত হবার ব্যাপার নয়। Whereas the West Bengal is one of the few states and it leads to deprivation of those who may eventually be indentified as the list of other Backward classes has not yet been prepared.

আর উনি কি বললেন? স্যার, কান্তিবাবু পড়ে বুঝিয়ে দিলেন, প্রাক্তন শিক্ষা মন্ত্রী। স্যার, (ই)-তে কি বলা আছে? In 3rd Paragraph in line I, after words 'states' তার মানে হোয়ারঅ্যাজ the West Bengal is one of the few states 'who prepared the list long before.' তার আগে কি বলে বলছেন উনি? দি ফলোইং words be inserted, namely, "who prepared the list long before". তাহলে ওয়েস্ট বেঙ্গল is one of t' e few states who prepared the list long before

(এই সময় মাননীয় সদস্য ননী কর মহাশয় কিছু বলতে ওঠেন)

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনারা বসুন, আই অ্যাম অন মাই লেগস, আপনারা বসুন। ননী কর, আপনি বসুন, আমার কথা শুনবেন তো আপনারা। আশ্চর্য ব্যাপার,আপনারা এই রকম করলে হাউস চলবে কি করে? মানসবাবু থার্ড প্যারাগ্রাফটা দেখুন। থার্ড প্যারাগ্রাফটা থেকে মনস্থির করে লিগাল ল্যাংগোয়েজটা দেখুন। আমি থার্ড প্যারাগ্রাফটা পড়ছি Whereas most states have already enforced reservation for other backward classes ভাল করে দেখুন থার্ড প্যারাগ্রাফটা দেখুন কি বলা আছে Whereas most states have already enforced reservation for other backward classes..... আপনারা ফোর্থ প্যারাগ্রাফটা পড়ছেন, একটা প্যারা বাদ দিয়ে পড়লে তো হবে না। আপনি এই থার্ড প্যারাগ্রাফটা পড়ুন এবং পড়ে বুঝুন অ্যামেন্ডমেন্ট ওঁরা যা রেখেছেন এটা তারপর পড়ুন, তারপর এটা কারেক্ট হয়েছে কিনা দেখুন।

**শ্রী ননী কর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, এই প্রস্তাবের উপর আলোচনায় আমার যা বলার আছে পরে বলব। এখন প্রশ্ন উঠেছে যে, অ্যামেন্ডমেন্ট যেটা আপনি অনুগ্রহ করে ইন অর্ডার ঘোষণা করেছেন সেই অ্যামেন্ডমেন্ট ইন অর্ডার কিনা। এখানে ওঁরা যেটা প্রধান পয়েন্ট বলছেন যে, রেজলিউশনের যে মূল ধারা তা যদি নেগেটেড হয়ে যায় তাহলে অ্যামেন্ডমেন্ট হবে না। ওনাদের বক্তব্য হচ্ছে নেগেটেড হচ্ছে। এটা হল প্রথম পয়েন্ট। দ্বিতীয় হল—উচ্চারণ করতে খারাপ লাগছে—ইংরাজি চেয়ার বুঝছে না। স্যার, আমি বলছি যে ওনারা আমার থেকে ইংরাজি ভাল বোঝেন সন্দেহ নেই। বিদেশি ভাষা আমি ভাল জানি না। বিদেশের কাছে ওঁরা দেশ বিক্রি করে দিচ্ছে, বিদেশের ভাষা ওঁরা ভাল বুঝবে এটা বড় কথা কি আছে। আমি এই বিষয়ে তাঁদের চ্যালেঞ্জ করতে চাই না। স্যার, আমি শুধু ওঁদের একটু মনোযোগী হতে বলছি।

স্যার, আপনি ঠিক জায়গায় ধরেছেন, ওরা বারেবারে বলেছেন। কারণ ওরাই একটা জায়গায় লিখেছেন, সেখানে ওরা 'স্টেটস্' কথাটা ব্যবহার করেছেন। দু'টো জায়গায় ব্যবহার করেছেন, থার্ড প্যারাগ্রাফে ব্যবহার করেছেন, ফোর্থ প্যারাগ্রাফে ব্যবহার করেছেন। আর ওরা আবার বলছেন। 'উত্তেজিত হয়ে যাচ্ছেন কেন?' ফোর্থ প্যারাগ্রাফে পরিষ্কার করে বলা হয়েছে, থার্ড প্যারাগ্রাফে যা বলা হয়েছে তাকে পরিষ্কার করে বলা হয়েছে। স্যার, বাংলায় যদি এক, দুই, তিন, চার করে বলেন তাহলে তিন নম্বর, আর উনি বলছেন ফোর্থ। আমি তিন নম্বর বলিনি, আমি চার নম্বর বলেছি। অ্যামেন্ডমেন্টের মধ্যে দিয়ে আমি বলেছি যে স্টেট গভর্নমেন্ট কাজটা করে ফেলেছে। একটা জিনিস, যা লেখা নেই তা নিয়ে বিতর্ক হচ্ছে। আমি আপনার কাছে অনুরোধ করব যে ডিসকাশন হোক। ডিসকাশন ওরা কেন তুলছেন সেটা আমি জানি। ওরা এক ফাঁকে বলেছেন, এটা যদি হয় তাহলে ওরা বেরিয়ে যাবেন। আসলে ওদের উদ্দেশ্য হচ্ছে এই প্রস্তাব পাস করা নয়, ওদের উদ্দেশ্য হচ্ছে রাজনীতি করা। ওরা ওবিসি'র জন্য

কিছু করতে চান না, এস. সি., এস. টি.র জন্য কিছু করতে চান না। স্যার, সেই কারণে একটা ইস্যু, যেটা নন-টেকনিক্যাল ইস্যু, সেই নন ইস্যুকে ইস্যু করতে চাইছেন। স্যার, আপনি ডিসকাশনটা অ্যালাউ করে দিন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এর আগেরদিন যেটা হয়েছে, আর আজকে যেটা হচ্ছে, এটা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। এখানে একটা কন্ট্রাডিকশন আমরা দেখতে পাচ্ছি। এটা আপনার কাছ থেকে স্পষ্ট করে জানতে চাইছি, এর আগেরদিন যে ঘটনায় আপনি জড়িত ছিলেন, অ্যামেন্ডমেন্ট যদি অর্ডার অনুযায়ী হয়, তাহলে হোয়াই ওয়াজ নট অ্যালাউট টু মুভ? দ্বিতীয়ত অ্যামেন্ডমেন্ট যদি আউট অব অর্ডার হয়, ইট ইজ নেভার অ্যালাউড টু মুভ। এর আগেরদিন দেখেছিলাম যে অ্যামেন্ডমেন্ট মুভড হয়ে গেছে, দি প্রোপোজার হ্যাজ অ্যাকসেপ্টেড, তারপর দেখলাম বলা হল, এটা চলবে না। এই ঘটনা আগে দেখেছি। আমি আপনাকে এটা বলতে চাইছি যে, আপনি চেয়ারে আছেন, আপনার রুলিং শেষ কথা। কিন্তু কতকগুলো অপ্রাসঙ্গিক কথা এসে যাচ্ছে, এটা বাঞ্ছনীয় নয়। আপনি যদি মনে করেন ইট ইজ ইন অর্ডার, আপনি তার কারণ দেখিয়ে বলে দেবেন, উই উইল অ্যাকসেপ্ট ইট। আর তা যদি না হয়, নেগেটেড হয়ে যায়, আমরা ৩২১ জানিয়ে দিয়েছি। অ্যামেন্ডমেন্ট আপনি দেখেছেন। দি অ্যামেন্ডমেন্ট শ্যাল বি রেলিভেন্ট অ্যান্ড উইদিন দি স্কোপ অব দি মোশন টু হুইচ ইট ইজ প্রোপোজড্ এবং দ্বিতীয়ত, অ্যান অ্যামেন্ডমেন্ট শ্যাল নট বি মুভড্ হুইচ হ্যাজ মেয়ারলি দি এফেক্ট অব এ নেগেটিভ ভোট, এই দুটো আপনি দেখবেন। অ্যামেন্ডমেন্টের বিশেষত্ব এমন হওয়া উচিত নয় যার অর্থ মূল প্রস্তাবকে নাকচ করে দেয়। এদের তো বেশি মেজরিটি আছে, মেজরিটির জোরে এরা প্রস্তাবটা নাকচ করে দেবেন। কিন্তু প্রসিডিওরে হাত দেবেন না, আপনি প্রসিডিওরের উপরে এই প্রস্তাবটা ছেড়ে দিন। মেজরিটি আছে বলে আপনি প্রসিডিওর ভায়োলেট করবেন না। একদিন আপনাদের এই দায়িত্ব নিতে হবে, যখন মেজরিটিতে নাকচ করে দেবে। আর যদি মনে করেন, আপনাদের সুযোগ আছে, প্রসিডিওরটা সংশোধন করুন। আজকে ওরা এটা তুলেছেন, আমার মনে হয় অ্যামেন্ডমেন্টের স্কোপটা, ইফ দি স্পিরিট ইজ জাস্ট টু ব্রিং অ্যাবাউট এ নেগেটিভ ইনফারেন্স, এটা আপনি প্রত্যাহার করবেন। আর অ্যামেন্ডমেন্ট হলে সেটা ইন-কনসিস্টেন্ট উইথ দি প্রভিসন হয়ে যাবে। ডিসকাশন অব দি সেম কোয়েশ্চেন, আমাদের এই হাউসে থার্ড প্রভিসন, ৩২১, থার্ড ক্লজে আমাদের এখানে কি কোনও আলোচনা এর আগে হয়েছে যে আলোচনায় একটা বিষয় সাব্যস্ত হয়েছে, আর আজকে ননীবাবুর অ্যামেন্ডমেন্টে সেটা নাকচ হয়ে যাচ্ছে? এই জিনিস যদি হয় তাহলে হবে না। এটা উইদাউট এনি কনটেকস্ট। আজকে যে মোশন দিয়েছি, এর সঙ্গে ঐ অ্যামেন্ডমেন্টের কোনও সম্পর্ক নেই। এই হাউসে যদি কোনও সিদ্ধান্ত হয়ে থাকে, সেই সিদ্ধান্তটা নাকচ হয়ে যাবে, এই রকম আপনি দেখাতে পারবেন না।

[3-30 – 3-40 P.M.]

৩টে ক্লজেই বলা আছে যে ইউ আর দি ফাইনাল অথরিটি টু ডিক্লেয়ার ইয়োর রুলিং

ন দিজ পয়েন্ট। এখন সাড়ে ৩টে বেজে গেছে সেকেন্ড মোশন নিয়ে এখনো চলছে, এটা অ্যাবসোলিউটলি মিস ইউজ অফ দি টাইম অফ দি হাউস। এটা প্রিসিয়াস টাইম।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অ্যামেন্ডমেন্ট যে দেওয়া হয়েছে তার ফার্স্ট প্যারাগ্রাফে Whereas the Government of India has already declared its acceptance of the Mandal Commission recommendations on reservations of jubs for other Backward Classes in the light of the Supreme Court decision.....এই কথাটির পরে যে ওয়ার্ড আছে তাতে কি মানে হচ্ছে বলুন—after long unfortunate delay and absolute unwillingness. এরসঙ্গে যে কথাটা জোড়া হয়েছে ইট ইজ দি কমপ্লিট অ্যান্ড অ্যাবসুলিউট ডিলে এতে মনে হচ্ছে ননীবাবু যেটা পড়ছেন সেটা যেন ঠিক হনুমানের লেজ জোড়ার মতো।

**Mr. Deputy Speaker :** I have heard both parties. They have misled the paragraph. In paragraph 4 they are stating that in one line the word 'few' be omitted and I have seen in paragraph 3 Whereas most States have already enforced reservation for other Backward Classes and instead of 'most', many has been added. I think that this has not yet been negated the idea and hence the amendment is in order.

(Noise).

**শ্রী ননী কর :** স্যার, আমি অ্যামেন্ডমেন্টটা মুভ করছি। এখানে যে কথাটা উঠেছে এবং যা নিয়ে এতক্ষণ ধরে বিতর্ক হল আমি তার মধ্যে যাচ্ছি না। আমি এই প্রসঙ্গে দু-একটি কথা বলতে চাই।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের পক্ষ থেকে যে ১৮৫ মোশনটা নিয়ে আসা হয়েছে আমি তা পেশ করছি। "Whereas the Government of India has already declared its acceptance of the Mandal Commission recommendations on reservations of jobs for other Backward Classes in the light of the Supreme Court decision ;

Whereas the first appointment under this recommendation has already been made by the Central Government ;

Whereas most States have already enforced reservation for Other Backward Classes ; and

Whereas the West Bengal is one of the few States where the list of Other Backward Classes has not yet been prepared and it leads to deprivation of those who may enentually be identified as the members

of Other Backward Classes ;

This House calls upon the State Government to ensure expeditious completion of the work of the Commission on Other Backward Classes set up by it, so that Other Backward Classes in the State are able to get the benefit of the reservation in Government Jobs due to them.' আমি আমার বক্তব্যে একটা কথা আপনার মাধ্যমে এই সভাকে বলতে চাই, এই সরকারের দ্বিধাগ্রস্ত মানসিকতা এবং পিছিয়ে পড়া মানুষজনের প্রতি এই সরকারের চূড়ান্ত অবহেলা এবং এই রাজ্যে যে সমস্ত মানুষগুলো আজও অর্থনৈতিক মান উন্নয়নের সামান্যতম ছায়া পাইনি, সেই রাজ্যে আজকে ১৭ বছর ধরে বামফ্রন্ট সরকার তাদের প্রতি কথার ফুলঝুরি অনেক বলেছেন, কিন্তু তাদের কাছ থেকে কোনও কাজ পাইনি। সেই পরিপ্রেক্ষিতে আজকে এই প্রস্তাব আনা হয়েছে। এই সভায় আমি পরিষ্কার করে বলছি, এই সরকার যে কমিটি তৈরি করেছিল বিনয়বাবুর নেতৃত্বে, তিনি পরিষ্কার করে বললেন, এই রাজ্যে কোনও ব্যাকওয়ার্ড ক্লাশ নেই এবং তার পরিপ্রেক্ষিতে তিনি কোনও তালিকা তৈরি করেননি এবং তালিকা তৈরি না করে সার্বিকভাবে সারা ভারতবর্ষের প্রতিটি রাজ্যে যেখানে পিছিয়ে পড়া মানুষগুলো ভারত সরকারের গৃহীত সিদ্ধান্ত মোতাবেক চাকরির ক্ষেত্রে, পড়াশোনার ক্ষেত্রে উন্নয়নের ক্ষেত্রে, সামাজিক ক্ষেত্রে প্রতিষ্ঠা পাচ্ছে, সেখানে আমাদের রাজ্যের মানুষগুলোকে সরকার বঞ্চিত করেছে। এই জায়গাতেই আমাদের আপত্তি আছে। মাননীয় ননীবাবু অ্যামেন্ডমেন্ট মুভ করে বলেছেন, গভর্নমেন্ট অফ ইন্ডিয়াই দেরি করে উদ্যোগ নিয়েছেন এবং এখানেই আমাদের আপত্তি। ভারত সরকার মন্ডল কমিশনের সুপারিশকে গ্রহণ করেছেন এবং পশ্চিমবঙ্গ হচ্ছে একটি অঙ্গ রাজ্য যেখানে পিছিয়ে পড়া মানুষের কোনও তালিকা পর্যন্ত তৈরি হয়নি। আমাদের এই হাউসে মন্ত্রী মহাশয়ের সাথে সৌগতবাবু এবং আমার একবার এই ব্যাপারটি নিয়ে বিতর্ক হয়েছিল। আমাদের বক্তব্য এই রাজ্যে পিছিয়ে পড়া মানুষ পিছিয়ে রয়েছে, কিন্তু ওরা বলছে এটা নাকি ভুল। আমরা বলেছিলাম মন্ডল কমিশনের সুপারিশ গ্রহণ করে এখানে ব্যাকওয়ার্ড ক্লাশের কোনও তালিকা আপনারা তৈরি করেননি।

[3-40 – 3-50 P.M.]

সুপ্রিম কোর্টের নির্দেশক্রমে অনেক দেরিতে, অনেকটা চাপের মুখে বাধ্য হয়ে জাস্টিস এ. কে. সেনের নেতৃত্বে কমিটি তৈরি করে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ডাঃ ভুঁইয়া, আপনি কি পুরো বক্তব্য এখনই বলে নিচ্ছেন?

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আমি রিপ্লাই দেব স্যার। স্যার, এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। এই রাজ্যের হতভাগ্য পিছিয়ে পড়া মানুষ, যারা এই সরকারের দিকে তাকিয়ে আছে তাদের কথা এই সরকারের কানে ঢোকে না। ওরা নিজেদের পিছিয়ে পড়া মানুষদের প্রতিনিধি বলে দাবি করেন কিন্তু আমরা দেখছি এ পিছিয়ে পড়া মানুষগুলি এখানে বঞ্চিত হচ্ছেন

এই জায়গাতেই আমাদের আপত্তি। প্যারা ওয়ান থেকেএখানে এ দিক্‌কার মাননীয় সদস্য যেভাবে অ্যামেন্ডমেন্ট এনেছেন চালাকি করে চূড়ান্তভাবে নিজেদের ব্যর্থতা ঢাকার জন্য তাতে আমাদের আপত্তি আছে। টোটাল মোশনটাই এতে নেগেটিভ ভিউ হয়ে যাচ্ছে। আমার মনে হয় এতে একটু বোঝার ভুল হচ্ছে এবং মাননীয় স্পিকার মহাশয়ের রুলিং-এর উল্টো হয়ে যাচ্ছে। আমি পরে উত্তর দেব।

**Mr. Deputy Speaker :** Now I call upon Shri Nani to move his amendment.

**Sri Nani Kar :** Sir, I beg to move that—

(a) In 1st paragraph, in line 1, after the word "India", the following words be inserted, namely, "afteralong unfortunate delay and absolute unwillingness" ;

(b) In 1st paragraph,in line 1, the word "already" be omitted ;

(c) In 2nd paragraph, in line 1, after the word "appointment", the following words be inserted, namely, "after a lapse of such a long period of time" ;

(d) In 3rd paragraph in line 1, for the word, "most", the word "many" be substituted ;

(e) In 3rd paragraph in line 1, after word, "states", the following words be inserted, namely, "who prepared the list long before" ; and

(f) In 4th paragraph, in line 1, the word, "few" be omitted.

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনি আগেই বললেন যে আপনি ডাক্তারীর ছাত্র নন, আইনের ছাত্র। আমারও এটা সেকেন্ড টার্ম হয়ে গেল, আমি মোশনের উপর এইভাবে অ্যামেন্ডমেন্ট আনতে দেখি নি। আপনি বড় পার্টির লাল চোখের ভয়ে বাইরেও যেমন পান এখানে দেখছি সেই একই অবস্থা। যাইহোক, মানসবাবুর প্রস্তাবকে সমর্থন করে কান্তিবাবুকে বলছি কারণ তিনি উত্তর দেবেন বলে মনে হচ্ছে যে রিপোর্ট অন দি ব্যাকওয়ার্ড ক্লাশেস কমিশন ফার্স্ট পার্ট ভলিউম ওয়ান অ্যান্ড টু, ১৯৮০, এর ১১ পাতার ২.৬৭ নং প্যারাতে বলা হয়েছে, 'দি রিপোর্ট অব দি কমিটি হ্যাজ বিন অ্যাকসেপটেড বাই দি গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল ইন টোটো। সেখানে সেটা দাড়ি, কমা সহ অ্যাকসেপ্ট করা হয়েছে। ২.৬'এ বলা হয়েছে Government of West Bengal set up a committee on August 1st, 1980 to study whether it was necessary to invoke the

powers vested in the State Govt. under Art. 15(4), 16(4) and 29(2) read with Article 15(4) of the Constitution. The committee was against reservation of quota. The report of the committee has been accepted by the Government of West Bengal in toto.

আপনি যদি গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গলের বিনয়বাবুর কমিটির রিপোর্ট অ্যাকসেপ্ট করে নেন, তাহলে আদার ব্যাক ওয়ার্ড ক্লাশ সুযোগ পাবে না। এই রকম ১৭৭টা কমিউনিটির মধ্যে মাহাতো সম্প্রদায়, মুসলমানদের মধ্যে আনসারী সম্প্রদায় এবং আদার্স, তারা ফেসিলিটিজ থেকে বঞ্চিত হবে। বারুই সম্প্রদায়, তারা পাবে না। ভড়, মাহাতো, নেপালী সম্প্রদায়ের মধ্যে তামাং তারা সুযোগ পাবে না। মালিরা সুযোগ পাবে না। এই রকম ১৭৭টা শ্রেণীর লোক তারা এই ফেসিলিটিজ পাবে না। যদি এই রিপোর্ট অ্যাকসেপ্ট করেন। আজকে মাননীয় সদস্যরা আছেন, আমাদের মন্ত্রী আছেন, সত্যসাধন চক্রবর্তী মহাশয়, তাঁরা এই মিটিং অ্যাটেন্ড করেছেন, সেখানে ৮০ সালের মিটিং-এ অ্যাটেন্ড করেছিলেন। '৭৯ সালের মার্চ টু মে, কৃষ্ণচন্দ্র হালদার মিটিং করেছেন, আপনাদের দলের লোক ঐ মিটিং অ্যাটেন্ড করেছেন এই মন্ডল কমিশনের সাংসদ সদস্য হিসাবে। মন্ডল কমিশনের রিপোর্টের ১১ পাতায় ২.৬৫এ, ১১ পাতায় ২.৫ এ বলা হয়েছে The States and Union Territories which have never prepared a list of OBC or taken any separate action for their upliftment are : Andaman & Nicobar Island, Arunachal Pradesh, Chandigarh, Dadra, Nagar & Havely, Goa, Daman & Diu, Lakshadweep, Madhya Pradesh, Manipur, Mizoram, Nagaland, Sikkim, Tripura and West Bengal. আজকে যে প্রস্তাব আমরা আনতে বাধ্য হয়েছি, এই প্রস্তাব রাজ্যের বিরুদ্ধে বলার জন্য নয়, রাজ্য সরকার যা পাপ করেছে, সেই সম্পর্কে বলতে চাইছি আনসারী, মাহাতো, তামাং থাপা, এই রকম বিভিন্ন সম্প্রদায়ের লোকের সঙ্গে আপনারা বিশ্বাসঘাতকতা করেছেন। তাদের যে সুযোগ সুবিধা, তা থেকে বঞ্চিত করেছেন, তার বিরুদ্ধে আমরা প্রস্তাব এনেছি। আমাদের অরিজিনাল প্রস্তাবকে অ্যাকসেপ্ট করে এই শ্রেণীর মানুষরা যাতে বঞ্চিত না হয়, তার দিক থেকে নজর রেখে এই প্রস্তাবকে গ্রহণ করুন।

[3-50 – 4-00 P.M.]

**শ্রী ননী কর :** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, কংগ্রেস দলের মাননীয় সদস্যগণ যে প্রস্তাব এনেছেন আন্ডার রুল ১৮৫, আমি তার ওপর একটা অ্যামেন্ডমেন্ট এনেছি এবং হাউস সেটা গ্রহণ করে নিয়েছে। স্যার, আমার প্রথম কথা হচ্ছে 'মন্ডল কমিশন' সম্পর্কে ওঁরা এই প্রস্তাবটা এখানে আনলেন কেন? স্যার, আপনি জানেন 'মন্ডল কমিশন' তৈরি হয়েছিল ১৯৭৯ সালে। তখন ভারতবর্ষের প্রধানমন্ত্রী মাননীয় মুরারজী দেশাই। আজ থেকে ১৫ বছর আগে। ১৫ বছর বাদে ওঁদের কাছ থেকে প্রস্তাব এল। স্যার, আপনাকে আরও বলি, এ রেকমেন্ডেশনটি ১৯৮০ সালের ডিসেম্বর মাসে কমিশন সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে পেশ

করেছিলেন। তখন ভারতবর্ষের প্রধানমন্ত্রী ছিলেন শ্রীমতি ইন্দিরা গান্ধী। সেটাও ১৪ বছর আগের কথা। তারপর রেকমেন্ডেশনটি অ্যাকসেপ্টেড হ'ল ১৯৯০ সালে, তখন ভারতবর্ষের প্রধানমন্ত্রী শ্রী ভি. পি. সিং। স্যার, স্বাভাবিকভাবেই এ প্রশ্ন আজকে ওঁদের সামনে রাখতে পারি যে, ১৯৮০ সাল থেকে শুরু করে ১৯৯০ সাল পর্যন্ত দীর্ঘ ১০ বছর ধরে ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধী ইত্যাদি ওঁদের সব নেতা, নেত্রীরা ভারতবর্ষের প্রধানমন্ত্রী ছিলেন এবং ওঁরা ক্ষমতায় ছিলেন, সে সময়ে ওঁরা কেন ঐ রেকমেন্ডশনটি অ্যাকসেপ্ট করেননি? আজকে এই প্রশ্নের জবাব ওদের দিতে হবে। এবং ওঁরা ১০ বছর ধরে যে পাপ করেছিলেন তার জন্য ওদের ক্ষমা প্রার্থনা করতে হবে এই প্রস্তাব তোলার পরেও। স্যার, ১৯৮০ সাল থেকে ১৯৯০ সাল পর্যন্ত মন্ডল কমিশনের রেকমেন্ডেশনটাকে কার্যকর না করেই ওঁরা শুধু অপরাধ করেননি, তারপরেও ওঁরা অনেক অপরাধ সংঘটিত করেছেন। ভি. পি. সিং যখন ঐ প্রস্তাব গ্রহণ করলেন তখন ১৯৯০ সালে গোটা ভারতবর্ষে, বিশেষতঃ উত্তর ভারতে ঐ রেকমেন্ডেশনের বিরোধিতায় গায়ে আগুন লাগানো শুরু হয়েছিল। সে সময়ে প্রথম যিনি আত্মহুতি দিতে গিয়েছিলেন তাঁর নাম রাজীব গোস্বামী। তিনি নিজের গায়ে আগুন লাগিয়ে ছিলেন। আমি এই ঘটনাটা এখানে আজকে বিশেষভাবে উল্লেখ করছি এই কারণে যে, তিনি গায়ে আগুন লাগিয়ে যখন হাসপাতালে ছিলেন তখন তাঁর চিকিৎসার সমস্ত দায়িত্ব নিয়েছিলেন কংগ্রেস দল। কংগ্রেসের পক্ষ থেকে কংগ্রেসের তৎকালীন মুখপাত্র বক্তৃতা করে প্রেসের সামনে বলেছিলেন, 'হ্যাঁ, এর চিকিৎসার দায়িত্ব আমরা নিয়েছি।' স্যার, ওঁরা শুধু তাই করেননি—এখানে আরও বলা দরকার, আপনি জানেন শ্রীমতি ইন্দিরা গান্ধী নিহত হয়েছিলেন, সেটা খুবই দুর্ভাগ্যজনক, আমাদের দেশের পক্ষে খুবই কলঙ্কজনক ঘটনা, কিন্তু তিনি নিহত হবার পরে দিল্লিতে শত শত মানুষকে খুন করা হয়েছিল। সেই খুনের ঘটনার যারা আসামী ছিল—যাদের বিরুদ্ধে অভিযোগ করা হয়েছিল '৮৪ সালে তাদের আবার দেখা গিয়েছিল ১৯৯০ সালে তারা আবার মন্ডল কমিশনের সুপারিশের বিরুদ্ধে লড়াই করছে এবং তাদের সঙ্গে বাড়তি হিসাবে যোগ হয়েছে বিজেপি। স্যার, আরও অদ্ভুত ব্যাপার শুনুন, সেই সময়ে, ১৯৯০ সালে দিল্লিতে আমাদের সি. পি. আই. (এম)-দলের সেন্ট্রাল কমিটির মিটিং হচ্ছিল আমাদের পার্টি অফিসে। সেখানে সেই মিটিং-এ সেন্ট্রাল কমিটির সদস্য হিসাবে আমাদের নেতা, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু উপস্থিত ছিলেন। মিটিং চলাকালীন সেই বাড়িটিকে ঘিরে—বাড়িটির চারিদিকে ঘুরে ঘুরে কংগ্রেস এবং বিজেপি ওয়ার্কাররা স্লোগান দিয়েছিল। অনেকক্ষণ ধরে তারা স্লোগান দিয়েছিল। দিল্লির কাগজগুলোতে সেই স্লোগান বেরিয়েছিল। তাতে কি বলা হয়েছিল জানেন—"ভি. পি. সিংকে *দালাল, জুতা মারো শালে কো।*" কংগ্রেস এবং বিজেপি যৌথভাবে এই স্লোগান দিয়েছিল। স্যার, এখন ওঁরা বলছে, ওঁরা মন্ডল কমিশনের পক্ষে! স্যার, ১৯৫০ সালে এস. সি. এবং এস. টি.-দের জন্য রিজার্ভেশন চালু হয়েছিল। আজকে হচ্ছে ১৯৯৪ সাল। ৪৪ বছর হয়ে গেছে। স্যার, ১৯৫০ সালে কথা ছিল ১০ বছর পরে আর রিজার্ভেশনের দরকার হবে না। কিন্তু ১০ বছর করে ৪০ বছরেও কিছুই হ'ল না। ৫০ বছর হতে চলল এস. সি. এবং এস. টি.-দের অবস্থা কি দাঁড়াল?

স্যার, এস. সি., এস. টি.-রা যেখানে ছিল সেখানে দাঁড়িয়ে আছে। প্রয়াত নেতা রাজীব গান্ধী তিনি শুরু করেছিলেন কথাটা, পরে নরসিমা রাও বললেন আমরা বছরে ১ কোটি লোককে চাকরি দেব। এখন সেন্ট্রাল গভর্নমেন্ট সব তুলে দিয়েছেন, নির্দেশ দিয়েছেন চাকরি দেবে না। তাই বলছি, চাকরির পদ যদি শূন্য হয়—শূন্যকে ২৭ ভাগ করলে শূন্য হয়, শূন্যকে ৫০ ভাগ করলেও শূন্য হয়, শূন্যকে দ্বিগুন করলেও শূন্য হয়। ওরা কি করবেন, কি ওদের মতলব তা বোঝা যাচ্ছে না। কিন্তু প্রস্তাব এনেছেন একথা ঠিক। ১৯৮০ সালে শ্রদ্ধেয় বিনয়কৃষ্ণ চৌধুরির নেতৃত্বে একটি কমিশন এখানে তৈরি হয়েছিল মন্ডল কমিশনের উপর। সেখানে বলা হয়েছে, যেহেতু পশ্চিমবঙ্গে ও. বি. সির কোনও তালিকা আজ পর্যন্ত তৈরি হয়নি—তার আগে দীর্ঘদিন ওদের গভর্নমেন্ট ছিল—ওরা আগে কিন্তু তৈরি করেননি—এবং যেহেতু দীর্ঘদিনের সমাজ সংস্কার আন্দোলন এবং বামফ্রন্ট সরকারের জনমুখী নীতির ফলে এই রাজ্যের সামাজিক আর্থিক পরিস্থিতি দেশের অন্যান্য অংশের থেকে ভিন্নতর সেইজন্য দারিদ্রসীমার নিচে বসবাসকারী সকল মানুষের, আর্থিক সামাজিক এবং শিক্ষাগত উন্নতির জন্য বিশেষ উদ্যোগ নিতে হবে। আমরা তাই তো নিচ্ছি, পশ্চিমবঙ্গ সরকার সেই কাজ করছেন। এই সরকার নিপীড়িত মানুষ, পিছিয়ে পড়া মানুষের জন্য চেষ্টা করছেন। ওরা যে প্রস্তাব এনেছেন একটা নির্দিষ্ট মতলব থেকে এই প্রস্তাব এসেছিলেন, কিন্তু তার যে অপারেটিভ পার্ট সেই পার্টকে আমি সমর্থন করি। ঠিকই, লিস্টটা তাড়াতাড়ি করে দেওয়া ভাল। ওরা ভুলে যাচ্ছেন—নরসিমা রাও যে লিস্টের কথা বলেছেন—ওরা সেখানে লিখছে সুপ্রীম কোর্টের ডিসিসনের পরে Whereas the Government of India has already declared its acceptance of the Mandal Commission recommendations on reservations of jobs for other Backward Classes in the light of the Supreme Court decision. না, এটা যে শুধুমাত্র দেরি করেছেন তাই নয়, যতক্ষণ পর্যন্ত রায় দেয়নি, ততক্ষণ পর্যন্ত এরা ছিল মন্ডল কমিশনের বিরুদ্ধে, যারা গায়ে আগুন লাগিয়েছে তাদের পক্ষে, বি. জে. পি আর ওরা মিলে মন্ডল কমিশনের বিরুদ্ধে। সেই কারণে আমি কারেক্ট করতে চাই যে অপারেটিভ পার্টকে আমি সমর্থন করি। ওরা সঠিকভাবেই বলেছেন যে হ্যাঁ, লিস্ট করা দরকার। দেরি হয়েছে কেন? কেন্দ্রীয় সরকার যদি মন্ডল কমিশনের রিপোর্টকে অ্যাকসেপ্ট করে নিতেন তাহলে আনেক আগেই হয়ে যেতে পারত। ওদের মতলব হচ্ছে, ওপর তলার মানুষের জন্য করা, আর নিচের তলার মানুষের জন্য বলা। সেই কারণে ওরা যখন বলছেন সকলকে সমান করে তুলব—সমান করার সেই গল্পটা জানেন—ঘোড়ার সঙ্গে ছোট খরগোসের খাওয়ার গল্প—সবাইকে সমান করে খেতে দাও। জাপানে আমি শুনেছি—ওরা বিদেশে যান, ওরা জানতে পারবেন—ঘোড়ার মাংস গরিব মানুষের জন্য আর খরগোসের মাংস অবস্থাপন্ন লোকেদের জন্য ছিল। সবাইকে সমান করে দেবার জন্য একটা ঘোড়া আর একটা খরগোস দুটোকে কেটে মিশিয়ে সমান করে দিল। তারপর খরগোসের মাংস খুঁজে পাওয়া যাচ্ছে না। সেইজন্য বলছি, ওরা যা করছেন তা উপর তলার জন্য নিচের তলার মানুষের জন্য নয়। আর যা বলছেন সবটুকুই নিচের তলার জন্য। সেই কারণে

ামার এই অ্যামেন্ডমেন্ট। এই অ্যামেন্ডমেন্টসহ আমি এই প্রস্তাবটিকে সমর্থন করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের আনীত মোশনকে মর্থন জানাচ্ছি। আমাদের বক্তব্য খুবই স্পষ্ট এবং পরিষ্কার, বিতর্কের অবকাশ ওঠার কারণ নই, কারণ এই প্রস্তাবে বলতে চাইছি, This House calls upon the State Government to ensure expeditious completion of the work of the Commission on other Backward Classes, set up by it, so that Other Backward Classes in the State are able to get the benefit of the reservation in Government Jobs due to them.'

[4-00 – 4-10 P.M.]

কেন্দ্রীয় সরকার পার্লামেন্টে মন্ডল কমিশনের রিপোর্ট গ্রহণ করেছেন। মন্ডল কমিশন াদের ঐ রিপোর্টে সুয়ো-মোটো এই রাজ্যের জন্য ১৭৭টি জাতিকে তালিকাভুক্ত করেছেন যে ালিকা আমার কাছে আছে। কিন্তু আজকে সেই তালিকাভুক্ত রাজ্যের মানুষগুলো কেন্দ্রীয় রকারের চাকরি লাভে বঞ্চিত হচ্ছেন। আমরা দেখছি, গত তিনদিন আগে ঐ তালিকাভুক্ত কজন চাকরি পেয়েছেন এবং তাকে কেন্দ্রীয় মন্ত্রী সীতারাম কেশরী স্বাগত জানিয়েছেন। এই ্যাপারে আমি বিতর্কে যেতে চাই না। এই ব্যাকওয়ার্ড কমিশন দুবার হয়েছিল। প্রথমে ৯৫৩ সালে ফার্স্ট ব্যাকওয়ার্ড ক্লাশ কমিশন যেটা গঠিত হয়েছিল তার নেতৃত্বে ছিলেন াকা কার্লেকার। ১৯৫৬ সালে তিনি রিপোর্ট পেশ করেছিলেন। কেন্দ্রীয় সরকার তখন লেছিলেন—ঐ রিপোর্টটা রাজ্য সরকারগুলির কাছে পাঠিয়ে দেওয়া হোক তাদের সিদ্ধান্ত নবার জন্য। তখন এই কয়টি রাজ্য—অন্ধ্র, বিহার, গুজরাট, জম্মু ও কাশ্মীর, কর্নাটক, করালা, মহারাষ্ট্র, পাঞ্জাব, উত্তর প্রদেশ এবং তামিলনাড়ু, এই কয়েকটি রাজ্য ও. বি. সি. লস্ট তৈরি করে চাকরির সুযোগ-সুবিধা দিয়েছেন। তারপর সেকেন্ড ব্যাকওয়ার্ড ক্লাশ কমিশন য় ১৯৭৮ সালে, বিন্দেশ্বরীপ্রসাদ মন্ডল ছিলেন যার পুরোধা। তিনি তাঁর রিপোর্টে পশ্চিমবঙ্গে ১৭৭টি জাতিসহ সারা ভারতে ৩,৭৭৭টি জাতিকে চিহ্নিত করে বলেছিলেন যে, এরা হচ্ছেন ্যাকওয়ার্ড ক্লাশ। ঐ রিপোর্ট বেরোবার পর আদালতে চিহ্নিত করে বলেছিলেন যে, এরা হচ্ছেন ব্যাকওয়ার্ড ক্লাশ। ঐ রিপোর্ট বেরোবার পর আদালতে মামলা হয়, বিষয়টা সুপ্রিম কার্টে যায়। তার ফলে সেই সময় কেন্দ্রীয় সরকারের পক্ষে কোনও ব্যবস্থা অবলম্বন করা ম্ভব ছিল না। তারজন্য ৮.৯.১৯৯৩ তারিখে ওটা পার্লামেন্টে যে সুপারিশ যা নিয়ে আজকে আমাদের আলোচনা সেটা কেন্দ্রীয় সরকার মেনে নিয়েছেন। ঐ লিস্টে পশ্চিমবঙ্গে স্যুয়ো-মোটো য ১৭৭টি জাতিকে তালিকাভুক্ত করা হয়েছে তার কয়েকটি আমি পড়ে দিচ্ছি। এরমধ্যে আচার্য, অগ্রদানী ব্রাহ্মণ, মাহিষ্য, যাদব, সদগোপ, কাপালী, কর্মকার, সৎচাষী, কৈবর্ত চাষী, সাধুখাঁ, কুন্ডু, সাহা, গড়াই, কংশবনিক, স্বর্ণকার বারুজীবি, সূত্রধর, তন্তুবায়, নাথ, গোপী, নাপিত, মাহাতো প্রভৃতি রয়েছে। পশ্চিমবঙ্গে কায়স্থরা ব্যাকওয়ার্ড ক্লাশ নয়, কিন্তু আসামে তারা ব্যাকওয়ার্ড ক্লাশ তালিকাভুক্ত। সেখানে আনসারী মুসলমানরাও ঐ তালিকাভুক্ত। স্যুয়ো-

মোটো তাঁরা যাদের তালিকাভুক্ত করেছেন সেক্ষেত্রে এই সরকার কেন তাদের লিস্ট পাঠাচ্ছে না? নাকি মন্ডল কমিশনের রিপোর্টের প্রশ্নে এখানে নিজেরাই একটা ব্যাকওয়ার্ড ক্লাশ কমিশ গঠন করছেন? এটা পশ্চিমবঙ্গ সরকারের নিজস্ব। এদের দায়িত্ব হচ্ছে ঐ মন্ডল কমিশনে রিপোর্টগুলি অনুসন্ধান করে দেখবেন এবং দেখে তারা একটা তালিকা তৈরি করবেন। আ গতকাল শুনছিলাম যে এদের একটা কনফেডারেশন আছে, কনফেডারেশন অব ও. বি. ি অব শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইবস। তার প্রতিনিধিরা ৫.২.৯৩ সালে মন্ত্রী দীনে ডাকুয়ার সঙ্গে দেখা করেছেন, মেম্বার সেক্রেটারির সঙ্গে দেখা করেছেন। দেখা করার পরে লাস্ট একটা রিপ্রেজেনটেশন তারা দিয়েছেন, শ্রী অমরেন্দ্র সেন, চেয়ারম্যান, ব্যাকওয়ার্ড ক্লাশে কমিশন, সল্ট লেক সিটি, কলকাতা, এই অ্যাড্রেস করে যে আর বিলম্ব করলে মারাত্ম ক্ষতি হয়ে যাবে। আমার কাছে গত কয়েকদিন আগে একটা যুবক এসেছিল, তার নাম জয় ঘোষ। সে যাদব সম্প্রদায় ভুক্ত। সে আমাকে বলেছিল যে আমি আই. এ. এস পরীক্ষ বসতে চাই। সে অত্যন্ত ব্রিলিয়েন্ট ছাত্র। কিন্তু যেহেতু রাজ্য সরকারের কোনও স্বীকৃ তালিকা নেই, সেহেতু সে ব্যাকওয়ার্ড ক্লাশে অন্তর্ভুক্ত হচ্ছে না। সেন্ট জেভিয়ার্স থেকে অন নিয়ে পাশ করেছে, ব্রিলিয়েন্ট ছাত্র। কিন্তু সে আজকে সেই তালিকা ভুক্তির সুযোগ নি ২৭ পারসেন্ট রিজার্ভেশন কোটায় আই. এ. এস পরীক্ষা দিতে পারবে কি না তার কোন গ্যারান্টি নেই। এই কারণে আমি রাজ্য সরকারের কাছে স্পষ্টভাবে বলছি, অ্যামেন্ডমে আসছে, সেই চুলচেরা বিচার-বিশ্লেষণ না করে মন্ডল কমিশন যে রিপোর্ট করেছে, তালিকাভুক্ত করেছে ১৭২টি জাতের, আপনারা রাজ্য সরকারের পক্ষ থেকে আপনাদে মতামত দিয়ে সেই তালিকা অনুমোদন করে পাঠিয়ে দিন কেন্দ্রীয় সরকারের চাকুরিতে যা তারা সুযোগ নিতে পারে। কেন্দ্রীয় সরকারের চাকুরিতে ব্যাপক হারে নেওয়া শুরু হয়ে টেলিগ্রাফ কাগজে বড় বড় বিজ্ঞাপন বের হচ্ছে ও. বি. সি ভুক্ত যারা তাদের জন্য অ্যাপ্লা করা হয়েছে, তাদের এই কাজের জন্য স্পেশ্যাল কোটা দেওয়া হয়েছে। কিন্তু এই সম আবেদনের অধিকাংশ চাকুরিতে পশ্চিমবঙ্গের ও. বি. সি তালিকাভুক্ত ছেলেরা আজকে আবে করতে পারছে না। সুতরাং এটা তাদের প্রতি অবিচার করা হচ্ছে, অন্যায় করা হচ্ছে। এ অবিচারের হাত থেকে মুক্ত করতে রাজ্য সরকার এগিয়ে আসবেন, এই উদ্দেশ্য নি আজকে আমাদের এই প্রস্তাব রাখা হয়েছে। আমি আশা করব যে এই প্রস্তাব আপনারা মে নেবেন।

**শ্রী মানিক ভৌমিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ডঃ মানস ভুঁইয়া সহ আমাদের দলে যে সব মাননীয় সদস্য যে প্রস্তাব নিয়ে এসেছেন, সেই প্রস্তাবে বিতর্কে আলোচনা করে গিয়ে আমি খুব গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি যে শুধু রাজনীতি করার জন্য, ভো রাজনীতি করে ফায়দা তোলার জন্য অত্যন্ত সুপরিকল্পিতভাবে অত্যন্ত ঘৃণ্যভাবে হাজার হাজ পিছিয়ে পড়া মানুষ এবং তাদের পরিবারের ছেলেমেয়েদের এই সরকার রাজনৈতিকভাবে হ করতে চাচ্ছে। আমরা আরও লক্ষ্য করেছি যে এই প্রস্তাবকে অন্য খাতে বইয়ে দেবার চে

করা হচ্ছে। আমরা রাজনীতি করার জন্য এই প্রস্তাব আনিনি। কিন্তু এই প্রস্তাবকে অন্য দিকে ঘুরিয়ে দেবার জন্য মাননীয় সদস্য ননী কর কিছু অসত্য কথা বলে হাউসকে বিপথগামী করার চেষ্টা করেছেন। এরা কথায় কথায় বলছেন যে কেন্দ্রীয় সরকার অমুক করেছেন, কেন্দ্রীয় সরকার কিছু করেনি। কিন্তু আমি বিনয়ের সঙ্গে একথা বলি যে আপনারা ভুলে যাবেন না, দেশদ্রোহির আঁতুর ঘরে যাদের জন্ম, যারা নেতাজীকে দেশদ্রোহী বলেছিলেন, ৬০ দশকে যারা কলকাতার অলিতে-গলিতে পোস্টার দিয়ে বলেছিল যে চিন আমাদের আক্রমণ করেনি, আমরা চিনকে আক্রমণ করেছি, আমাদের দুর্ভাগ্য যে দেশদ্রোহীরা আজকে গণতন্ত্রকে হত্যা করে, নির্বাচনকে প্রহসন করে শকুনির মতো ক্ষমতার দখল করে বসে আছে। যারা আজকে শ্রেণীহীন, শোষণহীন সমাজ গড়ার প্রতিশ্রুতি দেন তারা এই পিছিয়ে পড়া মানুষের প্রতি দৃষ্টি দেবেন, এটা আমরা আশা করেছিলাম। আজকে আমাদের প্রস্তাবে যেটা বলা হয়েছে যে কেন্দ্রীয় সরকার বা মন্ডল কমিশন যেখানে সুয়োমটোভাবে ১৭২টি সম্প্রদায়ের মানুষকে ও. বি. সি'র অর্ন্তভুক্তি করেছে, সেখানে যারা সরকারে আসার আগে সাধারণ মানুষের জন্য, পিছিয়ে পড়া মানুষের জন্য চোখের জল ফেলেন, তাদের অর্থনৈতিক মুক্তির কথা বলেন, তাদের শোষণ মুক্তির কথা বলেন, তারা আজকে ক্ষমতায় বসে অত্যন্ত পরিকল্পিতভাবে মন্ডল কমিশনের সুপারিশ মেনে একটা সঠিক, সিদ্ধান্ত নেবেন, যে সমস্ত মানুষ পিছিয়ে পড়ে আছে তাদের বাঁচার জন্য, তাদের ছেলেমেয়েদের লেখাপড়ার জন্য তাদের সামাজিক অর্থনৈতিক মুক্তির জন্য একটা সঠিক পদক্ষেপ নেবেন বলে আশা করেছিলাম। কিন্তু সেটা আমরা দেখছি না। কাজেই সেই কাজকে তরান্বিত করার জন্য সঠিক সিদ্ধান্ত নেবার জন্য আমরা এই প্রস্তাব হাউসে এনেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমরা দেখছি যে অনেক সদস্য নানা রকম টিপ্পনি কাটছেন। মানুষকে এরা কত বোকা ভাবছেন। আজকে ১০ বছর বয়সের একটা স্কুলের ছেলেকে যদি জিজ্ঞাসা করা যায় যে নেতাজী কী রকম লোক ছিলেন তাহলে সে বলে দেবে যে তিনি একজন দেশপ্রেমিক, স্বাধীনতা সংগ্রামী ছিলেন। কিন্তু আমাদের মুখ্যমন্ত্রী ৮০ বছর পরে জানলেন যে নেতাজী ভাল লোক ছিলেন। যাদের ৮০ বছর না পেলে সাবালোক হয়না, সেই দলের নেতার যদি এই অবস্থা হয় তাহলে অন্যদের কি অবস্থা হবে সেটা সহজেই অনুমান করা যায়। এদের কোনও নৈতিক অধিকার আছে এসব কথা বলার। এরা যদি আয়নার সামনে নিজেদের মুখ দেখেন তাহলে দেখবেন যে সে মুখ কি কদর্য, বিভৎস, কত রক্ত লেগে আছে এবং মানুষকে কি ভাবে এরা বঞ্চনা করেছেন। আজকে আপনারা ক্ষমতার জোরে এসব কথা অস্বীকার করতে পারেন, কিন্তু ইতিহাস আপনাদের ক্ষমা করবেনা। পিছিয়ে পড়া মানুষ যাদের আপনারা বঞ্চনা করেছেন, যাদের পিছিয়ে রাখার সুপরিকল্পিতভাবে কাজ করে যাচ্ছেন, তারা আপনাদের কখনও ক্ষমা করবে না।

[4-10 – 4-20 P.M.]

নিজেদের দোষ এবং অপদার্থতা লুকিয়ে রাখতে গিয়ে আজকে পরিকল্পনা মাফিক,

মুসলিম সম্প্রদায়ের আনসারী, আদিবাসী, নাপিত এই সমস্ত এতোগুলি পরিবার আজকে পিছিয়ে পড়ে আছে। সেই সমস্ত পরিবারের উপর আমাদের একটা দায়বদ্ধতা আছে। আজকে মন্ডল কমিশনের সুপারিশের উপর ভিত্তি করে কেন্দ্রীয় সরকার সুপারিশ মেনে নিয়ে একজনকে চাকুরি দিয়ে একটা নজির সৃষ্টি করেছে।

(এই সময় লাল বাতি জ্বলে ওঠে)

আমাদের মাননীয় সদস্য মানস ভুঁইয়া মহাশয় হাউসে যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই ব্যাপারে বক্তব্য রাখতে গিয়ে সরকার পক্ষের সদস্যরা বেশ কিছু অসত্য তথ্য পরিবেশন করে হাউসকে প্রভাবিত করার চেষ্টা করেছেন। এই প্রস্তাবকে আমি সমর্থন করে দৃঢ়তার সঙ্গে বলতে চাই আপনারা মানুষকে বঞ্চিত করেছেন ঠিক সময় তালিকা না করে। এর ফলে পশ্চিমবাংলার লক্ষ লক্ষ মানুষকে অন্ধকারের মধ্যে ঠেলে ফেলে দিয়েছেন। তাদের স্বার্থে, তাদের অর্থনৈতিক মুক্তির স্বার্থে আপনারা অতি শীঘ্র তালিকা প্রকাশ করুন।

**শ্রী নির্মল দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে গতানুগতিকভাবে কংগ্রেস দলের পক্ষ থেকে একটা প্রস্তাব আনা হয়েছে। আজকে এই কংগ্রেস দল মন্ডল কমিশনের সুপারিশ কার্যকর করার কথা ভাবছে। কিন্তু এই মন্ডল কমিশন নিয়ে আন্দোলন শুরু করেছিল ভি. পি. সিং। এই মন্ডল কমিশনের উপর ভিত্তি করে দিল্লিতে বিশ্ববিদ্যালয়ের ছেলেদের প্রোভোক করে আগুন লাগিয়ে যাতে মারা যায় এবং এটা করতে করতে পিছিয়ে পড়া মানুষের সাথে বর্ণ হিন্দুদের একটা বিবাদ শুরু হয় সেই ব্যাপারে কারা কি করেছিল সেটা আমরা জানি। আজকে পশ্চিমবাংলায় বিশেষ করে এই মন্ডল কমিশনের সুপারিশ গ্রহণ করার আগে তফসিলি জাতি এবং উপজাতি মানুষদের এবং পিছিয়ে পড়া মানুষদের নিরাপত্তা দেওয়া, চাকরিতে সুযোগ করে দেওয়া এবং অর্থনৈতিক সাবলম্বী করার ক্ষেত্রে এই রাজ্য সরকার চেষ্টা করে আসছে। আজকে অনেকদিন পরে এই প্রস্তাব আনার মাধ্যমে রাজ্যের মন্ত্রী সভার কাছে, রাজ্যবাসীর কাছে কংগ্রেসের পাপের ফলে যে কালিমা লিপ্ত হয়েছেন তাঁরা তাকে উজ্জ্বল করার জন্য চেষ্টা করা হচ্ছে।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, যে কথাটা সবিনয়ে বলা দরকার যে রিজার্ভেশনের কথা আমরা কারা বলি? রিজার্ভেশন'এর শব্দটার লক্ষ্য যদি হয় যে একটা সংখ্যা থাকবে, তার মধ্যে দিয়ে যারা পিছিয়ে পড়া মানুষ, তাদের চাকুরির সুযোগ সুবিধা দেওয়া হবে, তাহলে জিজ্ঞাসা করি, তার জন্য চাকুরি কোথায়? রিজার্ভেশন কার জন্য হবে। রিজার্ভেশনের সুযোগটাই নেই। তার মানে, চাকুরি নেই, কাজের ব্যবস্থাকে যারা সঙ্কুচিত করছে, দেশটাকে বিক্রি করে দেবার ব্যবস্থা করছে বাইরের দেশের কাছে, আজকে তারা বলছে রিজার্ভেশন চাই। রিজার্ভেশনটা হবে কোথায়? রিজার্ভেশন করার আগে তারজন্য সুযোগটা সৃষ্টি করুন। দয়া করে কেন্দ্রীয় সরকারকে বলুন না, যারা কর্মী সংখ্যাকে সঙ্কুচিত করতে করতে দশ-বারো লক্ষে নামিয়ে আনার চেষ্টা করছেন? তাঁদের বলুন না, নতুন নতুন করে সুযোগ সৃষ্টি করুন। তাঁরা মাল্টি

ন্যাশনাল কোম্পানিগুলোকে ভারতবর্ষে নিয়ে আসার চেষ্টা করছেন। আজকে চাকুরি কোথায়, কাজ কোথায়? সেখানে তো তাঁরা সংঘাত সৃষ্টি করার চেষ্টা করছেন। কেন্দ্রীয় সরকার আজকে সম্পূর্ণ ব্যর্থ। সংবিধান যখন প্রথমে গৃহীত হয়েছিল, তখন বলা হয়েছিল যে পিছিয়ে পড়া, আদিবাসী সমাজের অন্যান্য অনুন্নত শ্রেণীর মানুষকে সমাজের অন্য মানুষের সঙ্গে সমান করে আনবেন। কি করেছেন এতদিনে? আজকে কংগ্রেস দলের সম্পূর্ণ ব্যর্থতার জন্য ভারতবর্ষের মানুষকে বলতে হচ্ছে রিজার্ভেশন, রিজার্ভেশন আর রিজার্ভেশন। আমরা মনে করি অর্থনৈতিক অবস্থার উন্নতি ও স্বীকৃতির ভেতর দিয়েই মানুষের মুক্তি ঘটতে পারে। কিন্তু ওঁরা যে ধনতান্ত্রিক ব্যবস্থা দেশের মধ্যে সৃষ্টি করেছেন, তারজন্যই আজকে এই অবস্থা। তারজন্যই আজকে পিছিয়ে পড়া মানুষকে রিজার্ভেশনের সুযোগের মধ্যে আনা দরকার। পশ্চিমবঙ্গে সেই সুযোগ আগেই দেওয়া হয়েছে। সুতরাং আজকে ওঁদের এখানে যে কুম্ভীরাশ্রু বিসর্জনের যে চেষ্টা সেটা মানুষ, বিশেষ করে পশ্চিমবাংলার মানুষ বুঝতে পেরেছেন। পিছিয়ে পড়া মানুষদের প্রতিষ্ঠা করার জন্য যে উদ্যোগ গ্রহণ করা দরকার তা রাজ্য সরকার করেছেন। আমরা মনে করি, এরজন্য উদ্যোগ এখন কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। এই কথা বলে আমার বক্তব্য আমি শেষ করছি।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে যে প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে, মাননীয় সদস্য ননী কর মহাশয় যে সংশোধনী প্রস্তাব উত্থাপন করেছেন, আমি তাঁর সংশোধনীকে সমর্থন করছি এবং সংশোধনী সহ এই প্রস্তাবকে সমর্থন করছি। আমি কোনও তত্বগত বিষয়ে যাচ্ছি না। আজকে যে বিষয় এখানে উত্থাপন করা হয়েছে, এর গুরুত্ব অনেক বেশি। শুধু মানবিক দিক থেকে নয়, এর গুরুত্বকে স্বীকার করতে হবে। আমাদের দেশের সামাজিক ব্যবস্থাপনায় অনগ্রসর শ্রেণীর মানুষকে দেশের মূল স্রোতের সঙ্গে ঐক্যবদ্ধ করার প্রয়াস নিতে হবে। এই প্রসঙ্গে আমি বলি যে নামকরা সাংবিধানিক বিশেষজ্ঞ যে কথা বলেছেন, আইন থাকা বড় কথা নয়, কোনও মানুষের কল্যাণের জন্য আইনের প্রয়োজনীয়তা নিশ্চয়ই আছে। কিন্তু আইনকে যারা প্রয়োগ করে, তাদের প্রয়োগ করার সদিচ্ছা থাকা দরকার। ১৮৮৩ সালে প্রথমে ভারতবর্ষে অন্যান্য অনগ্রসর শ্রেণীর জন্য তামিলনাড়ুতে আইন হয়। ১০১ বছর আগে অন্যান্য অনগ্রসর শ্রেণীর জন্য আইন করা সত্ত্বেও তাদের ভাগ্যের কোনও পরিবর্তন হয়নি। সেজন্য আইনের কি উদ্দেশ্য সেটা বড় কথা নয়, সদিচ্ছাটাই বড় কথা। তামিলনাড়ুর ঘটনা তার জাজ্জ্বল্যপ্রমাণ। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে অন্যান্য অনগ্রসর শ্রেণীর মানুষের জন্য আইন আছে। কিন্তু তা কার্যকর হয়নি। যারা আজকে এই প্রস্তাব এখানে এনেছেন, এটাকে প্রয়োগ করার ব্যাপারে তাঁদের রাজনৈতিক সদিচ্ছা আছে কিনা সেটা দেখা দরকার।

[4-20 – 4-30 P.M.]

১৯৫৩ সালে স্বাধীন ভারতের সংবিধানের ৩৪০ ধারা অনুযায়ী অনগ্রসর শ্রেণীর আইন

অনুযায়ী কাকা কার্লেৎকারের নেতৃত্বে আদার ব্যাকওয়ার্ড ক্লাশের জন্য কমিশন তৈরি হয়, তখন কেন্দ্রে রয়েছে কংগ্রেসি সরকার। এই কমিশন বসে ১৯৫৩ সালে এবং এর রিপোর্ট দাখিল করে ১৯৫৫ সালে। ১৯৫৫ সালে রিপোর্ট দাখিল করা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার ১৯৬১ সালের পূর্বক্ষণ পর্যন্ত কাকা কার্লেৎকার কমিশনের রিপোর্টের উপরে কোনও সিদ্ধান্ত নেয়নি কেন? আপনাদের যদি হিম্মৎ থাকে তো এর জবাব দিন। ১৯৫৫ সাল থেকে ১৯৬১ সাল এই ৬ বছর আইনটা লাল ফিতায় বাঁধনের মধ্যে আটকে ছিল কেন? অনুন্নত শ্রেণী বা সম্প্রদায়ের প্রতি সহানুভূতি দেখানোর এই কি নমুনা? ১৯৬১ সালের আগস্ট মাসে কেন্দ্রীয় সরকার সমস্ত রাজ্যকে তাদের সিদ্ধান্ত জানিয়ে বলেন যে কেন্দ্রীয় সরকার কাকা কার্লেৎকার কমিশনের প্রতিবিধান তারা গ্রহণও করছে না বা বর্জনও করছে না। রাজ্য সরকার সেক্ষেত্রে নিজ নিজ ভাবে নিতে পারবেন। এইভাবে সিদ্ধান্ত নেবার ব্যাপারে আজকে পশ্চিমবঙ্গে যে প্রস্তাব উত্থাপন করছেন বিরোধীপক্ষ তখন তো কেন্দ্রে কংগ্রেস সরকার ছিল কাকা কার্লেৎকার কমিশনের রিপোর্টের উপরে এইরূপ গুরুত্ব দেওয়া হল না কেন? ১৯৬১ সালে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে রাজ্য সরকারকে তো দায়িত্ব দেওয়া হয়েছিল তা সত্ত্বেও তারা কেন দায়িত্ব পালন করেননি। অপরাধ কার,এর জবাব কে দেবেন, এর পাপের প্রায়শ্চিত্ত কে করবে? এর জবাব দিন, ওদের পক্ষ থেকেই এর জবাব দিতে হবে। ১৯৭৯ সালে কেন্দ্রে জনতা সরকার এসে মোরারজী দেশাইয়ের সরকার এসে মন্ডল কমিশন নিয়োগ করলেন। এই কমিশন ১৯৭৯ সালে অন্যান্য অনুন্নত অনগ্রসর শ্রেণী, ব্যাকওয়ার্ড ক্লাশ এদের প্রতিবিধানের জন্য বসানো হল। ওই কমিশন ১৯৮০ সালে মন্ডল কমিশন রিপোর্ট দাখিল করেন কিন্তু তা সত্ত্বেও কেন এই রিপোর্ট অনুযায়ী সিদ্ধান্ত গ্রহণ করা হল না। ১৯৭৯ সাল পর্যন্ত কংগ্রেস সরকার ছিল, ৯ বছর ধরে কেন এই রিপোর্টটা লাল ফিতায় বাধা ছিল? কেন তাকে কারাগারে আটকে রাখা হয়েছিল? কেন কোনও সিদ্ধান্ত নিতে পারেননি। কেন পাবলিশ করেননি? আজকে আপনারা দরদ দেখাচ্ছেন? আপনাদের কোনও নৈতিক অধিকার নেই এর সম্পর্কে বলার। আজকে আপনারা কুমিরের মায়া কান্না কাঁদছেন? বিনয় চৌধুরি কমিটির রিপোর্টটির শেষ পৃষ্ঠা দেখুন সেখানে ল্যান্ডলেস এগ্রিকালচার লেবারার, শেয়ার কপার মার্জিনাল ফারমার্স, কাউ হার্ডার, বার্ড ক্যাচার এবং দরিদ্র শ্রেণী সম্বন্ধে বলা হয়েছে যতখানি সম্ভব পদক্ষেপ নেবে, স্টেট গভর্নমেন্ট এই সমস্ত পদক্ষেপ নেবে। সুতরাং যদি আপনাদের কোনও সহানুভূতি থাকত তাহলে বিনয় চৌধুরি কমিটির রিপোর্টকে সমালোচনা করতেন না বরং এই কমিটির রিপোর্টকে অভিনন্দন জানাতেন এবং এটাই আপনাদের উচিত ছিল। সেখানে সমালোচনার কোনও অবকাশ নেই। সুতরাং এই কমিটির রিপোর্টকে অপব্যাখ্যা করার কোনও অবকাশ নেই আপনাদের। আপনাদের এর সমালোচনা করার অধিকার থাকতে পারে না। এই বিনয় চৌধুরি কমিটির রিপোর্টে তফসিলি জাতি এবং তারও নিচের শ্রেণীর জন্য যত রকমের সাহায্য দেওয়া যায় রাজ্য সরকার তা ব্যবস্থা করবেন বলা আছে। সেখানে প্রতিবিধানের পার্ট (১) চ্যাপটার ১১ পেজ ৫০তে বলা আছে যে মন্ডল কমিশন যে সমস্ত রাজ্যে আদার ব্যাকওয়ার্ড ক্লাশের তালিকা আছে সেই তালিকা মন্ডল কমিশন কখনোই বিচার

বিবেচনা করবে না। মন্ডল কমিশন তার নিজস্ব ধারা অনুযায়ী সমীক্ষা পরিচালনা করবে। তাদের সমীক্ষার মধ্যে সমস্ত রাজ্যের যে সমস্ত সম্প্রদায় অনুন্নত শ্রেণী হিসাবে বিবেচিত হবে মন্ডল কমিশন তাদেরকেই অনুন্নত শ্রেণী বলে হিসাবে চিহ্নিত করবে।

অতএব পশ্চিমবঙ্গের পক্ষে আছে কিনা সেটা বড় কথা নয়, আমি যদি এখন উল্টো ভাবে জিজ্ঞাসা করে বলি যে ১৯৪৭ সাল থেকে '৭৭ সাল পর্যন্ত যুক্তফ্রন্ট সরকারের ২ বছর বাদ দিয়ে আগাগোড়া তো কংগ্রেস সরকার ছিল, তারা কেন আদার ব্যাকওয়ার্ড ক্লাশের তালিকা করেননি? আজকে যারা বলছেন মন্ডল কমিশনের কাছে পশ্চিমবঙ্গ সরকার কেন আদার ব্যাকওয়ার্ড ক্লাশের তালিকা দাখিল করেননি। আমি তাদের বলি ২৮, ৩০ বছর ধরে তো কংগ্রেস সরকার ছিল, কেন তারা অন্যান্য শ্রেণীর তালিকা করেননি? এর জবাব কে দেবে? কে কৈফিয়ৎ দেবে? মন্ডল কমিশন তাদের প্রতিবিধানে বলেছে যে, যে সমস্ত রাজ্য তালিকা আছে সেই তালিকা আমরা মানতে বাধ্য নই। আমরা সমীক্ষার মধ্যে দিয়ে ঠিক করব কোন কোন রাজ্যে কোন কোন শ্রেণী অনুন্নত বলে বিবেচিত হবে, সেটা পুরো আমাদেরই দায়িত্ব। অর্থাৎ সুয়োমোটো তারাই করেছেন, এর কোনও তালিকা আমাদের কাছে পাঠাননি। সুতরাং এতোবড় অবান্তর কথা কেন বললেন আমি বুঝতে পারছি না। আমি বিনীতভাবে আবেদন জানাব যে গত দিনেও বলেছি আজও বলছি যে, এইকথা বলবেন না, এই কথার কোনও প্রাসঙ্গিক নেই। অসত্য কথা, ভিত্তিহীন কথা, আশা করি আপনারা এইগুলো প্রত্যাহার করে নেবেন। আমি তাদের কাছে একটা আবেদন করব সুপ্রীম কোর্টের জাজ এম. এ. ভেঙ্কট চেলাইয়ার নেতৃত্বে নয়জন সদস্য নিয়ে সুপ্রীম কোর্টের যে জাজমেন্ট হয়েছে তাতে মন্ডল কমিশনের সাথে ৫৬টি মোকদ্দমাকে একত্রিত করে সুপ্রীমকোর্ট জাজমেন্ট দিয়েছে। এখানে আমি সুদীপবাবুকে একটু দৃষ্টি আকর্ষণ করতে বলব। মন্ডল কমিশনের পর ৫৬টি মোকদ্দমাকে একত্রিত করে এম. এল. ভেঙ্কট চেলাইয়া ও নয়জন বিচারপতিকে নিয়ে যে ডিভিসন বেঞ্চ হয় তাতে তারা সিদ্ধান্ত নেয় এবং জাজমেন্ট দেয় এবং সেই জাজমেন্টটাতে ২৫৬ পৃষ্ঠায় বলা আছে In this sense the lists prepared by the Mondal have no real significance at present. মন্ডল কমিশন যে রিপোর্ট তৈরি করেছিল তার কোনও সিগনিফিকেন্ট নেই। মন্ডল কমিশন যে সুপারিশ করেছে তা সুপ্রীম কোর্ট মেনে নিয়েছে, কিন্তু তারা যে তালিকা তৈরি করেছে তাকে বাতিল করে দিয়েছে। আর এখন যেসব সম্প্রদায়ের নাম আপনারা বললেন, এখন আর তার কোনও রেলিভেন্স নেই। প্রাসঙ্গিকতা নেই। সুপ্রীম কোর্ট সেটা বাতিল করে দিয়েছেন। আপনাদের প্রস্তাবে আপনারা সুপ্রীম কোর্টের এই কথা একবারও উল্লেখ করেননি। আপনারা দরদ দেখাচ্ছেন সহৃদয়তার পরিচয় দিচ্ছেন। মন্ডল কমিশন তার রিপোর্টে ৩৯টি সুপারিশ করেছেন। এই ৩৯টি সুপারিশের মধ্যে ভূমিসংস্কারের কথা বলেছেন, শিক্ষার উন্নতির কথা বলেছেন, আর্থিক সাহায্য করবার কথা বলেছেন। শুধু একটা ছেলেকে চাকরি দিয়েছেন কেন্দ্রীয় সরকার, আর তা নিয়েই আপনারা হৈ হুল্লড় করছেন। তাদের আর্থিক সুযোগ দেওয়ার কি হল, শিক্ষার সুযোগ দেওয়ার কি হল, তাদের

সাংস্কৃতিক উন্নয়নের কি হল? এ সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কোনও কথা নেই। মন্ডল কমিশন ৩৯টি সুপারিশ করেছেন, তার মধ্যে শুধু একটা ছেলেকে চাকরি দিয়েছেন কেন্দ্রীয় সরকার। আপনারা দরদ দেখাচ্ছেন, সত্য কথা বলছেন, এই হচ্ছে কেন্দ্রীয় সরকার, এই হচ্ছে কেন্দ্রের কংগ্রেস সরকার, এই হচ্ছে কংগ্রেস দল-এর চরিত্র। এখানে আমাদের পশ্চিমবঙ্গ সরকার সম্পর্কে বলা হয়েছে, এখানে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী ১২ই সেপ্টেম্বর, ১৯৯০ সালে তৎকালীন প্রধানমন্ত্রী ভি. পি. সিংকে একটা চিঠি দিয়েছিলেন এবং বর্তমান প্রধানমন্ত্রী নরসিমা রাওকে একটা চিঠি দিয়েছিলেন, তাতে এই কথা বলা হয়েছে—আমাদের রাজ্যে আমরা কমিশন গঠন করেছি এবং তারা তা বিচার-বিবেচনা করছে। শিক্ষাবিদ, সমাজবিদ, তাদের সঙ্গে আলোচনা করে আমাদের রাজ্যে তালিকা তৈরি হবে এবং যতক্ষণ না এটা হচ্ছে, ততক্ষণ কেন্দ্রীয় সরকার আদায় ব্যাকওয়ার্ড ক্লাশের জন্য যদি চাকরি সংরক্ষণ করেন, আমাদের পশ্চিমবাংলায় সেই অংশটাকে আমরা পরে পূরণ করব। যখন আমাদের তালিকা পরিপূর্ণ হয়ে যাবে। আমাদের এখানে বিচারপতি এন. সেনকে নিয়ে যে কমিশন গঠন করা হয়েছে, তাতে আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে সর্বাধিক সহযোগিতা তাদের করা হচ্ছে। আমরা আশা করি সেই কমিশন তাদের প্রতিবেদন দাখিল করবে। আপনাদের প্রস্তাবে যে অপারেটিভ পার্ট-এর কথা বলেছেন তার সাথে আমরা শুধু একমত হয়েছি। আমার শেষ কথা আপনাদের কাছে, আপনারা জাতপাতের কথা অনেক বলেছেন, তাতে দেশের ক্ষতি হয়েছে। আমরা পশ্চাদপদ মানুষের মঙ্গল চাই, কিন্তু সস্তার রাজনীতি করে আমাদের দেশের সামনে বিপদ বাড়াবেন না, আমাদের এখানে বিচ্ছিন্নতাকামী শক্তিকে বাড়াবেন না, বাড়তে দেবেন না। শুধু রাজনীতি করার জন্য এই ব্যাকওয়ার্ড ক্লাশের কথা বলবেন না, মানবিক দৃষ্টিকোণ থেকে দেশাত্মবোধে উদ্বুদ্ধ হয়ে এই কাজ করবেন এই আশা আমি রাখি। আমি মাননীয় সদস্য ননী করের সংশোধনী প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

[4-30 – 4-40 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি খুব ধৈর্য ধরে মাননীয় মন্ত্রী কান্তিবাবুর বক্তব্য শুনলাম। তার বক্তব্যে এটা খুব পরিষ্কার হয়ে গিয়েছে যে আমাদের প্রস্তাবের শেষ পার্টটার তারা বিরোধী। আমাদের বক্তব্যের শেষ পার্টটা কি?

"This House calls upon the State Government to ensure expeditious completion of the work of the Commission on other Backward Classes, set up by it, so that other Backward Classes in the State are able to get the benefit of the reservation in Government jobs due to them."

আপনারা তাহলে এটার বিরোধী। শেষ পার্টের ইংরাজির বাংলা মানে হচ্ছে, যে জায়গাটাতে প্রস্তাবনার শেষে এসে দাবি করছি সরকারের কাছে এটা চাই সেটা। মাননীয় উপাধ্যক্ষ

মহাশয়, আমি যে কথা প্রথমে বলছিলাম যে এই ভন্ড তপস্বীর দল পিছিয়ে পড়া মানুষকে চটকদারি কথা বলে ১৭ বছর ধরে এখানে গণতন্ত্রকে হত্যা করে তাদের ভোটে জিতে এসে এখানে ক্ষমতা দখল করে তাদেরই গলা টিপে মারছে। আমরা বলেছি, 'expeditious decision of the Government সেই অপারেটিভ পার্টের এরা বিরোধিতা করছে। তার মানে কি? মানেটা হচ্ছে এরা আদার ব্যাকওয়ার্ড ক্লাশের উন্নয়ন বা অগ্রগতি চায় না। দিস ইজ ক্যাটাগরিক্যাল। এ ব্যাপারে এদের কোনও দ্বিধা নেই। আর এটাই মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্যে পরিষ্কার হয়ে গিয়েছে। আমাদের সেই জায়গাতেই আপত্তি আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি আবার আজকে একটা কথা বললেন। আমরা তো আগেও বলেছি—ইট ইজ কংগ্রেস হু ফট ফর দি কানট্রি। যে কংগ্রেসের নেতা, জাতির জনক মহাত্মা গান্ধী জাতপাতের বিরুদ্ধে লড়াই করতে গিয়ে নিজেকে আত্মাহুতি দিয়েছেন, যে কংগ্রেসের নেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী জাতপাতের বিরুদ্ধে লড়াই করতে গিয়ে নিজেকে আত্মাহুতি দিয়েছেন, যার নেতা রাজীব গান্ধী জাতপাতের বিরুদ্ধে লড়াই করতে গিয়ে আত্মবলিদান দিয়েছেন সেই কংগ্রেস চিরকালই জাতপাতের বিরুদ্ধে লড়াই চালিয়ে এসেছে এবং চালাচ্ছে। আর অপর দিকে একটা মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির নেতার নাম করুন যিনি জাতপাতের বিরুদ্ধে লড়াই করতে গিয়ে বা ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামের জন্য লড়াই করতে গিয়ে বা সাম্প্রদায়িক সম্প্রীতির জন্য লড়াই করতে গিয়ে প্রাণ দিয়েছেন? উল্টে আপনারা বরং যারা ধর্ম উন্মাদনায় মেতে ভারতবর্ষকে ভাঙ্গতে চায় সেই ভারতীয় জনতা পার্টির সঙ্গে—যারা সাম্প্রদায়িক রাজনীতি আমদানি করতে চায়—হাত মিলিয়ে কেন্দ্রে ১১ মাসের জন্য জারজ সরকার তৈরি করেছিলেন। কাজেই আপনাদের মুখে এসব কথা শোভা পায় না। ইট ইজ কংগ্রেস হু ফট ফর দি কানট্রি। কংগ্রেস সাম্প্রদায়িকতার বিরুদ্ধে সংগ্রাম করেছে, আত্মবলিদান দিয়েছে। আমরা তো কখনও বলিনি যে পিছিয়ে পড়া মানুষের জন্য আমরা লড়াই করব না। অর্থনৈতিক দিক থেকে যারা পিছিয়ে আছে, যারা অনগ্রসর, যারা পভার্টি লাইনের নিচে রয়েছে, যারা প্রান্তিক চাষী, যারা মেহনতি শ্রমিক, গ্রামীণ শ্রমজীবী মানুষ—কংগ্রেস তো বরাবর তাদের কথাই বলে এসেছে। আর বলেছে বলেই তো ১৯৮০ সালে তদানিন্তন প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর নেতৃত্বে সরকার ঘোষণা করেছিলেন ২০ দফা কর্মসূচির কথা।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, এই প্রস্তাবের উপর আলোচনার জন্য যে সময় নির্ধারিত ছিল তা শেষ হচ্ছে ৪টে বেজে ৩৫ মিনিটে। দেখা যাচ্ছে এরজন্য আরও কিছু সময়ের প্রয়োজন অতএব আমি মাননীয় সদস্যদের সম্মতি নিয়ে আরও ১০ মিনিট সময় বাড়াতে চাইছি। আশা করি মাননীয় সদস্যগণ এতে সম্মত হবেন।

(মাননীয় সদস্যগণ সম্মতি দেওয়ার পর)

এর উপর সময় আরও ১০ মিনিট বাড়লো।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্যার, আমরা পিছিয়ে পড়া মানুষের কথা ভাবি বলেই ২০ দফা

কর্মসূচির কথা ঘোষণা করেছিলাম। এই ২০ দফা কর্মসূচিতে পিছিয়ে পড়া মানুষদের জন্য ভূমি-সংস্কারের কাজ, আই. আর. ডি. পি'র কাজ অন্তর্ভুক্ত হয়েছে। এই ২০ দফা কর্মসূচিতে পিছিয়ে পড়া মানুষদের জন্য মিড-টার্ম লোনের ব্যবস্থা করা হয়েছে। এই ২০ দফা কর্মসূচিতে পিছিয়ে পড়া মানুষদের জন্য ইন্দিরা আবাস যোজনার কাজ, জওহর রোজগার যোজনার কাজ, বিভিন্ন অর্থনৈতিক উন্নয়নমূলক কাজ অন্তর্ভুক্ত হয়েছে। এসব কি অস্বীকার করতে পারেন মাননীয় কান্তিবাবু? না, পারেন না। পানীয় জল থেকে গৃহনির্মাণ, গৃহনির্মাণ থেকে অর্থনৈতিক উন্নয়নের কাজ এতে নেওয়া হয়েছে।

প্রতিটি পদক্ষেপ কংগ্রেস পরিচালিত কেন্দ্রীয় সরকারের ইন্দিরাজীর নেতৃত্বে, রাজীব গান্ধীর নেতৃত্বে, নরসিংহ রাও-এর নেতৃত্বে ২০ দফা কর্মসূচির সুফল আজকে রাজ্যস্তরের প্রতিটি গ্রামের মেহনতি খেটে খাওয়া পিছিয়ে পড়া দরিদ্র মানুষের কাছে পৌঁছে যাচ্ছে। আপনারা হচ্ছেন এজেন্ট, আপনারা পোস্ট অফিস রাজ্য সরকারগুলো, অস্বীকার করতে পারেন? আমি তো কখনও বলিনি যে বিনয়বাবু যা বলেছেন, তার বিরোধী। কিন্তু আমরা একটা জায়গায় বিরোধী কোন্টা? না, আপনাদের পলিটিক্যাল হিপোক্রাসি। এই যে ধান্দাবাজি, এই যে রাজনৈতিক ব্যাভিচার, এই যে প্রশাসনিক ভ্রষ্টাচার, এই যে গণতন্ত্রের সুযোগ নিয়ে গণতন্ত্রকে হত্যা করা এবং ভোটের সময় পিছিয়ে পড়া মানুষের কাছে যাব, আর আদার ব্যাকওয়ার্ড ক্লাশের লিস্ট তৈরি করার সময় তা করব না—এই যে দ্বৈত ভূমিকা, এই যে স্ববিরোধী চিন্তাধারা, এই যে স্ববিরোধী পদক্ষেপ-এর বিরুদ্ধে আমাদের বক্তব্য আছে বলেই অত্যন্ত দুঃখের সঙ্গে, অত্যন্ত লজ্জার সঙ্গে বলতে হচ্ছে যে, একটা প্রস্তাব এই হাউসে আনতে হয়েছে, যখন আমার বাংলার ৪০ হাজার গ্রামে বিভিন্ন পিছিয়ে পড়া যুবক, যুবতী, বিভিন্ন পিছিয়ে পড়া ছাত্র-ছাত্রী, বিভিন্ন পিছিয়ে পড়া চাকরিতে আবেদনকারী মানুষ আজকে কান্নাকাটি করে বলছে—পশ্চিমবঙ্গ এমন একটা রাজ্য, যারা তালিকা তৈরি করেনি, যারা সুপারিশ মেনে এখনও পর্যন্ত কার্যকর রূপায়ন দেয়নি। সর্বভারতীয় ক্ষেত্রে আমাদের ছেলেরা, আমাদের ছাত্র-ছাত্রীরা, আমাদের চাকরিজীবীরা পিছিয়ে পড়ছে। এই জায়গায় তো আপত্তিটা আমরা পর্যালোচনা করে কি দেখলাম? মাহাতো সম্প্রদায়ের মানুষ ১৯৬২ সাল পর্যন্ত তারা রিজার্ভেশন পেত। তারপর হঠাৎ কোনও এক অজ্ঞাত কারণে তা তুলে নেওয়া হয়। আবার মন্ডল কমিশনের সুপারিশ এল। বিভিন্ন রাজ্যে সেই সুপারিশ কার্যকর হয়ে গেছে। বিহারে হয়ে গেল, পাশের রাজ্য উড়িষাতে হয়ে গেল—তাহলে কেন আমাদের রাজ্যে হবে না? কেন কুর্মি সম্প্রদায়, কুইরি সম্প্রদায়, তামিল সম্প্রদায়, আনসারি সম্প্রদায় এবং আরও যে সম্প্রদায়গুলো রয়েছে—আমরা যখন বাস্তব জীবনে অস্বীকার করতে পারছি না, আমরা যখন ফেডারাল স্ট্রাকচারে একটা অঙ্গ রাজ্যের বাসিন্দা এবং সরকার—তাহলে কেন সেই সাংবিধানিক বিধিনিষেধকে না মেনে আমরা সাময়িকভাবে আমাদের কৌলিন্য রক্ষা করার জন্য সেই পিছিয়ে পড়া ছাত্রছাত্রীকে, যুব সম্প্রদায়কে আমরা বঞ্চিত করছি? এই জায়গাটায় আমাদের আপত্তি। তাই আমরা অনুরোধ করেছি যে, সরকার অত্যন্ত দ্রুততার সঙ্গে এটা গ্রহণ করুন।

ামরা তো অন্য কিছু বলিনি। তার মাঝখানে বিজ্ঞ পণ্ডিতের মতো আমাদের মাননীয় ননী র মহাশয় এমন এক অ্যামেন্ডমেন্ট নিয়ে এলেন যার সার্বিক দৃষ্টিভঙ্গিতে মূল্যায়ন করতে গলে প্যারা ১ থেকে যা প্রস্তাবনার বিরুদ্ধে যায়, নেগেটিভ অ্যাটিচিউড নিয়ে নিয়েছেন কটা। এই কথা আমি বালনি, আমরা সরকারকে আবেদীন করেছি, মাননীয় উপাধ্যক্ষ হাশয়, বলুন এই সরকারের প্রতিনিধিরা দাঁড়িয়ে বলুন, এই যে রিপোর্টটা, যেখানে বলা য়েছে। "This States andUnion Territories which have never prepared a ist of OBC or taken any separate action for their upliftment are : ndaman & Nicobar Island, Arunachal Pradesh, Chandigarh, Dadra, Nagar & Havely, Goa, Daman & Diu, Lakshadweep, Madhya Pradesh, Manipur, Mizoram, Nagaland, Sikkim, Tripura and West Bengal তাহলে ামাদের বক্তব্য তো এই জায়গায়। আমি তাই আবেদন করব এ হাউসের সমস্ত সদস্যদের গছে যে, পশ্চিমবাংলার পিছিয়ে পড়া যুবকদের জন্য পিছিয়ে পড়া মেহনতি মানুষের জন্য, াত্র-ছাত্রীদের জন্য আবেদনকারী চাকরির ক্ষেত্রে মানুষের জন্য, সার্বিক অর্থনৈতিক বনিয়াদকে ড়ে তুলতে আমরা জাত পাতের লড়াই-এ বিশ্বাস করি না, আমরা জাত-পাতের রাজনীতি রি না। আমরা কংগ্রেসের সৈনিক, আমরা সার্বিক জাতীয় প্রেক্ষাপটে মন্ডল কমিশনের পারিশক্রমে ভারত সরকারের গৃহীত সিদ্ধান্তের প্রেক্ষাপটে পশ্চিমবঙ্গ সরকারের কাছে আবেদন ানাচ্ছি, এই তালিকায় যাদের সুযোগ-সুবিধা পাওয়ার কথা তাদের সেই সুযোগ-সুবিধা থেকে ঞ্চিত করবেন না। আপনাদের প্রশাসনিক সিদ্ধান্ত দ্রুততার সঙ্গে ফলপ্রসু করুন। আমি াবেদন করছি আমার এই প্রস্তাবকে আপনারা গ্রহণ করুন এবং ননী কর মহাশয় আজকে য অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন তার আমি তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

The amendment motion moved by Shri Nani Kar was put and agreed to.

The motion moved by Dr. Manas Bhunia, as amended.

• [4-40 – 4-50 P.M.]

"Whereas the Government of India after long *unfortunate delay* and absolute unwillingness has declared its acceptance of the Mandal Commission recommendations on reservations of jobs for Other Backward Classes in the light of the Supreme Court decision ;

Whereas the first appointment after a lapse of such a long period of time under this recommendation has already been made by the Central Government ;

Whereas many States who prepared the list long before have already enforced reservation for Other Backward Classes ; and

Whereas the West Bengal is one of the States where the list of Other Backward Classes has not yet been prepared and it leads to deprivation of those who may enentually be identified as the members of Other Backward Classes;

This House calls upon the State Government to ensure expeditious completion of the work of the Commission on Other Backward Classes, set up by it, so that Other Backward Classes in the State are able to get the benefit of the reservation in Government jobs due to them."

was then put and carried.

## MOTION UNDER RULE—185

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** স্যার, মোশনটি আমি এখানে পড়ে দিচ্ছি।

'যেহেতু কেন্দ্রীয় সরকার অতিসম্প্রতি প্রশাসনিক আদেশবলে চাল, গম, চিনি, পেট্রোল, ডিজেল এবং রান্নার গ্যাসের দাম বাড়িয়েছেন ;

যেহেতু পেট্রোল, ডিজেলের দাম বাড়ার ফলে ভারতের বাজারে বহুজাতিক কর্পোরেশনগুলির প্রবেশের পথ সুগম হচ্ছে ;

যেহেতু আই. এম. এফ-এর নির্দেশে বিভিন্ন খাতে সরকারি ভর্তুকি প্রত্যাহারের সিদ্ধান্ত নেওয়া হচেছ ;

যেহেতু কেন্দ্রীয় বাজেটের প্রকৃত ঘাটতি প্রতিশ্রুতি ঘাটতির চেয়ে বেশি হওয়ায় জনগণের ঘাড়ে অধিক আর্থিক বোঝা চাপছে ; এবং

যেহেতু এর ফলে দ্রব্যমূল্যের উর্ধ্বগতি আরও ত্বরান্বিত হবে এবং জনজীবনে বিপর্যয় নেমে আসবে ;

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে এর বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছে এবং অবিলম্বে এই আদেশগুলি প্রত্যাহারের দাবি জানাচ্ছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় সদস্যগণের কাছে আমি আবেদন করছি, তাঁরা তাঁদের বক্তব্য অতিসংক্ষেপে রাখার চেষ্টা করবেন। আমাদের আজকে হাউস ৫টা ৩৬ মিনিটের মধ্যে শেষ করতে হবে। কারণ তারপর রোজা আছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় লক্ষ্মীকান্ত দে মহাশয়রা দ্রব্য মূল্য বৃদ্ধিতে উদ্বেগ প্রকাশ করে মোশন এনেছেন। মোশনটা আমি খুব ভালভাবে পড়ে দেখলাম। এখন আমার প্রথম প্রশ্ন হচ্ছে, এই মোশনটা আনার ওঁদের কি কোনও নৈতিক

অধিকার আছে? বামফ্রন্ট সরকার তার নিজের রাজ্যের আলুর দাম, পেঁয়াজের দাম এবং অন্যান্য এশেনসিয়াল কমোডিটিসের দাম কমাতে পারছে না। আজ পর্যন্ত কোথাও কোনও জিনিসের দাম তারা কমাতে পারেনি। সব ক্ষেত্রেই মূল্য বৃদ্ধি ঘটছে। রাজ্য সরকারের যে সমস্ত চালের গুদাম আছে সেখানে চুরি, দুর্নীতি এবং অপচয় চলছে। চারিদিক চুরি, দুর্নীতি এবং অপচয়ে ভরে গেছে। অথচ তাঁরাই আজকে চাল, গম, চিনি ইত্যাদির দাম বাড়ার বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে মোশন উত্থাপন করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওঁরা কি করেছেন সেটা আগে আপনাকে বলি, তারপর আমি আমাদের কথা বলব। কেন্দ্রীয় সরকার গমের দাম কে. জি.-তে ৭২ পয়সা বাড়িয়েছেন, আর রাজ্য সরকার তার ওপর আরও ১৩ পয়সা বাড়িয়ে এরাজ্যে গমের দাম মোট ৮৫ পয়সা বাড়িয়েছেন। সাধারণ চালের দাম কেন্দ্রীয় সরকার কে. জি-তে ১ টাকা বাড়িয়েছেন, এ রাজ্যে ১ টাকা ৪ পয়সা বাড়ানো হয়েছে। ফাইন রাইসের দাম যেখানে কেন্দ্রীয় সরকার ১ টাকা ২০ পয়সা বাড়িয়েছেন, কিলো প্রতি সেখানে এ রাজ্যে তা ১ টাকা ৩৫ পয়সা বৃদ্ধি করেছেন। সুপার ফাইন চালের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কে. জি. প্রতি ১ টাকা ৩০ পয়সা বৃদ্ধি করেছেন, এরাজ্যে তা করা হয়েছে ১ টাকা ৩৪ পয়সা। সুতরাং এই সমস্ত জিনিসের দাম একদিকে কেন্দ্রীয় সরকার যেমন বাড়িয়েছেন, তেমন রাজ্য সরকারও বাড়িয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তথাপি আজকে মাননীয় লক্ষ্মীকান্ত দে মহাশয়রা যে প্রস্তাব এনেছেন আমি তার সঙ্গে একমত। কয়েকটি বিষয়ে ওঁরা যা বলেছেন তার সঙ্গে আমি একমত। চাল, গম, চিনি, পেট্রোল, ডিজেল এবং রান্নার গ্যাস সম্বন্ধে যা বলা হয়েছে তা আমি বিরোধী দলের সদস্য হলেও পশ্চিম বাংলার সাধারণ মানুষদের স্বার্থে সমর্থন করছি। আমরাও বলছি কেন্দ্রীয় সরকার চালের দাম, গমের দাম, চিনির দাম, ডিজেলের দাম, পেট্রোলের দাম, রান্নার গ্যাসের দাম বাড়িয়ে ঠিক কাজ করেননি। এবং এটা অবিলম্বে হস্তক্ষেপ করে প্রত্যাহার করে নেওয়া উচিত। কিন্তু তার সঙ্গে আর কতকগুলি প্যারাগ্রাফে বলেছেন যে আই. এম. এফের নির্দ্দেশমতো করা হয়েছে—এটা আমি বলব শুধু রাজনৈতিক চাল ছাড়া আর কিছু নয়। কেন্দ্রীয় সরকার প্রকৃতই চান, বড়লোকদের জন্য রেশন তুলে দিয়ে গরিব লোকদের জন্য রেশন দেওয়া। রেশনে এই যে চালের দাম, গমের দাম এবং চিনির দাম বেড়েছে—এই সুনির্দিষ্ট বাড়তি দাম নিয়ে আসুন আমাদের দল আপনাদের সহযোগিতা করবে এবং কেন্দ্রকে বলবে যে গরিবদের জন্য রেশনে চালের দাম, গমের দাম এবং চিনির দাম কমান, কিন্তু আমি আপনাদের বলব, দ্বিতীয় এবং তৃতীয় প্যারাগ্রাফ তুলে নিন। আমরা সকলে একমত হয়ে একটা মোশন করে কেন্দ্রীয় সরকারের কাছে ডেপুটিশন দিই। সেখানে সর্বদলীয় কমিটি করে ডেপুটেশন দেব যে রেশনে চালের দাম, চিনির দাম এবং গমের দাম কমান এবং পেট্রোল ও ডিজেলের দাম কমাতে হবে। যদি ইচ্ছা থাকে তাহলে আসুন। এ ব্যাপারে আপনারা যেমন উদ্বিগ্ন আমারও উদ্বিগ্ন। আমি আপনাদের সঙ্গে একমত, কিন্তু আপনারা যদি বলেন আই. এম. এফের কাছে টিকি বাঁধা আছে, বহু জাতিক করর্পোরেশনের পথ সুগম হচ্ছে তাহলে কিন্তু সর্বনাশ হয়ে যাবে। এই রাজনৈতিক কথা যেমন আপনাদের কাছে, তেমনি আমরাও বহু কথা বলতে পারি।

আপনারা যে ১৮৫ মোশন এনেছেন তাতে আপনারা সিরিয়াস নন। যদি সিরিয়াস হন তাহলে আমি লক্ষ্মীবাবুকে বলব বাকিটা প্রত্যাহার করে নিন, একটার উপর ১৮৫ মোশন নিয়ে চলুন আমরা কেন্দ্রীয় সরকারের কাছে যাই। আশা করি, সমস্ত হাউস আমার মতের সঙ্গে একমত হবেন এবং এক্ষেত্রে একটা নজির সৃষ্টি হবে যা আজ পর্যন্ত কোনওদিন হয়নি সেটা হোক। আমি আপনাদের বলব, কেন্দ্রীয় সরকার যেমন বাড়িয়েছেন তেমনি আপনারাও বাড়িয়েছেন। আপনারা যেটা বাড়িয়েছেন সেটাও প্রত্যাহার করে নিন। নিয়ে চলুন, কেন্দ্রীয় সরকারের কাছে আমরা সকলে দরবার করি যে রেশনে চাল, গম, চিনি এবং পেট্রোল এবং ডিজেলের দাম বাড়ার জন্য আমরা উদ্বিগ্ন। একটা সর্বদলীয় কমিটি যাই। খাদ্যমন্ত্রীর নেতৃত্বে বা যে কোনও মন্ত্রীর নেতৃত্বে আমরা ডেপুটেশন দিতে প্রস্তুত আছি। আমি প্রথম পার্টটাকে সমর্থন করছি। কিন্তু বাকি যে পার্টটা মুভ করেছেন সেটা কেন্দ্রীয় সরকারকে হেয় করার জন্য এবং নিজেদের রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করার জন্য এবং রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে করেছেন। যদি বিবেক বুদ্ধি সম্পন্ন মানুষ হোন তাহলে ওটা উইথড্র করে নেবেন এবং উইথড্র করে নিয়ে চলুন দিল্লিতে যাই। আমি লক্ষ্মীবাবুকে অনুরোধ করছি, আসুন একমত হয়ে মোশনটা আজকে পাস করি।

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দ্রব্যমূল্য বৃদ্ধির জন্য মোটামুটি যদি আমরা অর্থনৈতিক কথা ভাবি তাহলে প্রায় ৮৫ পারসেন্ট এর জন্য দায়ী সেন্ট্রাল গভর্নমেন্ট আর ১৫ পারসেন্ট-এর কাছাকাছি স্টেট গভর্নমেন্ট আসে—সেটা হচ্ছে কতকগুলি প্রসিডিউরাল ব্যাপার। আমি এইজন্য বলছি একথা, যে জিনিসের দাম বাড়ে বা প্রাইস লেভেল হাই হয়, ইনফ্লেশন হয় তারজন্য সেন্ট্রাল গভর্নমেন্টের অপারেশন আছে—যেটাকে মার্কেটিং অপারেশন বলি—সেই মার্কেটিং অপারেশনের জন্য এটা হয়। আমরা জানি, তার মধ্যে সবচেয়ে বড় হচ্ছে নোট ছাপানো—এটা হচ্ছে ১ নম্বর। এই নোট ছাপানোর পরিবর্তে আজকাল ওয়ার্ল্ড ব্যাঙ্কের ঋণ আর আই. এম. এফ এসেছে। সেই সঙ্গে সঙ্গে যেটা দরকার কাউন্টার অ্যাক্ট করা সেটা হচ্ছে না, কাজেই ডেফিসিট ফিনান্স হচ্ছে—এটাই বড় কারণ।

[4-50 – 5-00 P.M.]

আমরা এগুলো যদি পালন করি, তানাহলে শুধু গালাগাল করলে দর কমবে না, দর বেড়েই যাবে। ধনতান্ত্রিক রাষ্ট্রকে চালাতে না পারলে এই অবস্থাটা অবশ্যম্ভাবী। সেন্ট্রাল গভর্নমেন্টকে এই বিষয়গুলি সম্বন্ধে বিশ্লেষণ করে নানারকম যুক্তি দিয়ে বোঝাবার চেষ্টা আমরা করেছি, কিন্তু তাতে সত্যিকারে কি দাম কিছুটা কমতে পারে? না, কমতে পারে না। তার কারণ হল, পার্চেজিং যে পাওয়ার সেটাও একটা শ্রেণীর হাতে চলে যাচ্ছে, গরিব শ্রেণীর হাতে পার্চেজিং পাওয়ার খুব একটা যাচ্ছে না। যে কোনও কারণেই হোক, ব্ল্যাক মানির জোরেই হোক, একটা শ্রেণীর হাতেই এটা অনেক বেশি যাচ্ছে। তার ফলে কনজিউমার গুডসই শুধু নয়, প্রতিটি জিনিসের দাম বাড়তে শুরু করেছে এবং আরও বাড়বে। এটাই আজকে আমাদের মতো ধনতান্ত্রিক দেশগুলির ফিচার। আর একটি কথা হল, ঠিকভাবে

চালাতে না পারলে ইকোনোমিক ডেভেলপমেন্ট খুব কঠিন কাজ। এমন কি, চিনেও আমরা সেটাই দেখলাম। অনেক সময় আমরা নিজেদের নীতিতে চলতে চাই, কিন্তু পরে প্রাইস লেভেল কন্ট্রোল করতে পারি না। এটা হচ্ছে একটা ফেলিওর। সোসালিস্ট ইকোনোমিতে মার্কেট ইকোনোমি আনতে গিয়ে তারা প্রাইস কন্ট্রোল করতে পারছেন না, কিন্তু ধনতান্ত্রিক রাষ্ট্র এটা একেবারেই করতে পারবে না সন্দেহ নেই। সুতরাং এটা একটা ফেলিওর অফ দি গভর্নমেন্ট। এটা আমরা পলিটিক্যালি যদি কমব্যাট না করি তাহলে যেসব জিনিসের দাম বেড়েছে তার দাম কখনই কমবে না। একটু গভর্নমেন্টের রাজনৈতিক ক্যারেক্টার যতক্ষণ পর্যন্ত চেঞ্জ না হবে, অর্থাৎ ওপেন মার্কেট এবং সেন্ট্রাল গভর্নমেন্টের রিসাইকেল অফ দি মানি—এই সমস্তগুলি পরিবর্তন না হবে ততক্ষণ অবস্থার পরিবর্তন হবে না। কাজেই আজকে ৩২টি স্টেটের মধ্যে দুটি—চারটিকে বাদ দিয়ে আমরা না পারলে সম্পূর্ণ রেসপনসিবিলিটি বর্তাবে সেন্ট্রাল গভর্নমেন্টের। কেবল আমরা একটা জিনিস করতে পারি, ম্যাল অ্যাডমিনিস্ট্রেশন অফ ডিমান্ড অ্যান্ড সাপ্লাই—সেখানটাতে কেবল বলতে পারি, কারণ এটা টোটাল ফেলিওর অফ দি সেন্ট্রাল গভর্নমেন্ট অ্যান্ড নট অফ দি স্টেট গভর্নমেন্ট। মানি মার্কেট সম্বন্ধে আরও অনেক ফ্যাক্টর আছে, কিন্তু সবগুলো বলার সময় নেই, তবে সারা বিশ্বকে এক্সপ্লয়েট করছে যে মানি মার্কেট তার মধ্যে ডলার ইমপিরিয়ালিজম সবচেয়ে বেশি দায়ী এবং তারজন্য দায়ী হচ্ছেন সেন্ট্রাল গভর্নমেন্ট, কারণ তারা ডলার ইমপিরিয়লিজমকে সাপোর্ট করছেন। কাজেই রাজনৈতিকভাবে তাদের ক্ষমতা অনেক বেশি। আর সময় নেই, এখানেই শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে মানব মুখার্জি ও অন্যান্য সদস্যরা মিলে দ্রব্য মূল্য বৃদ্ধির বিরুদ্ধে যে মোশন আনা হয়েছে, এটাতে সকলেই একমত যে মূল্য বৃদ্ধিতে সকলেই ক্ষতিগ্রস্ত হয়, ইট ইফেক্টস এভরি বডি। কিন্তু আমাদের জানতে হবে যে মুদ্রাস্ফিতি যতক্ষন নিয়ন্ত্রণ না হচ্ছে ততক্ষণ মূল্যমানকে স্থিতিশীল রাখা যায় না। কাজেই এর পাশাপাশি আমাদের যে স্লোগান রাখতে হবে সেটা হচ্ছে ইনক্রিজ দি প্রোডাকশন। উৎপাদন বৃদ্ধি যেমন জরুরি এবং এই উৎপাদন বৃদ্ধির জন্য মুদ্রাস্ফিতিও নিয়ন্ত্রণ করা সম্ভব। চাহিদা এবং যোগানের মধ্যে যদি সমতা আনা হয়, বাজেটের ঘাটতি যদি কমানো হয় তাহলে এগুলি ঠিক ভাবে চলে। কিন্তু আমাদের এটা জানতে হবে যে ভারত সরকারের ইচ্ছা থাকলেও কিছু কিছু কাজের ক্ষেত্রে বাজেটে অর্থ কমানো যায় না। যেমন ধরুন ডিফেন্স প্রতিরক্ষার ক্ষেত্রে অর্থের প্রয়োজন হয়। কারণ সীমান্তবর্তী অঞ্চল থেকে যে সমস্ত বিপদ আসে সেগুলি তাকে মোকাবিলা করতে হয়। কাজেই এই ডিফেন্স খাতে যে টাকা বরাদ্দ থাকে সেটা ইচ্ছা থাকলেও কমানো যায়না। তারপরে ঋণের ক্ষেত্রে দেখা যায় যে ঋণ নেওয়া হয় সেটা সম্পূর্ণ মকুব করা যায় না। সুতরাং বাজেটে ঘাটতি কমানো এক্ষেত্রে মূল্যমানকে নিয়ন্ত্রণ রাখার একটি পদক্ষেপ হতে পারে। এছাড়া আর যেটা করা যায় সেটা হচ্ছে নন-প্লান এক্সপেন্ডিচারে যদি কিছু কমানো যায়। নন-প্লান এক্সপেন্ডিচারে ৮০ থেকে ৯০ পারসেন্ট টাকা যেটা খরচ হয় সেখান থেকে সামান্য পরিমাণ টাকা কমানো যায়। কিন্তু তা

দিয়ে প্লান বাজেটের উন্নয়নমূলক কাজ কিছু হয় না। সুতরাং নন-প্লান বাজেট থেকেও খুব বেশি কমানো অসুবিধা আছে। তারপরে এখানে বলা হয়েছে যে আই. এম. এফ, ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে টাকা নেওয়া হচ্ছে এবং তার জন্য সারের ভরতুকি প্রত্যাহার করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে আমাদের রাজ্য সরকার কোন কোন খাতে টাকা নিয়ে থাকেন, আমি সেই ব্যাপারে এখানে কয়েকটি কথা বলছি। পশ্চিমবঙ্গ সরকারের মৎস্য দপ্তর, কলকাতা শহর উন্নয়ন দপ্তর আই. এম. এফ-এর কাছ থেকে ঋণ নিয়েছেন। কলকাতা শহরের উন্নয়নের জন্য ১৯৭৮ সালে ৮ কোটি ৭০ লক্ষ ডলার এবং ১৯৮০ সালে ১৪ কোটি ৭ লক্ষ ডলার লোন নিয়েছে। ট্রান্সপোর্টের জন্য লোন নিয়েছে ৫ কোটি ৬০ লক্ষ ডলার। আমি যদি বিস্তারিতভাবে বলি তাহলে অনেক সময় লাগবে। কাজেই আমি অল্প সময়ের মধ্যে কয়েকটি বিষয়ে বললাম। সুতরাং আই. এম. এফ-বা ওয়ার্ল্ড ব্যাঙ্ক-এর টাকায় কেন্দ্রীয় সরকার চলছে, এই অভিযোগ ঠিক নয়। রাজ্য সরকারের বিভিন্ন দপ্তর ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে বিপুল পরিমাণ অর্থ সাহায্য নিচ্ছে। কেন্দ্রীয় সরকারের পাশাপাশি রাজ্য সরকারের একটা দায়িত্ব থাকে। আজকে আমরা জানি, চাল যেটা উৎপাদন হচ্ছে, তার একটা বড় অংশ নেপাল হয়ে, বাংলাদেশ হয়ে বাইরে চলে যাচ্ছে।

[5-00 – 5-10 P.M.]

এখানে হোর্ডিং হচ্ছে ডিহোর্ডিং হচ্ছে না। এখানে ব্যবসাদাররা মজুত করছে। পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে এই রকম একটা রাজ্য যেখানে মজুত করার জন্য পানিশমেন্ট হয়েছে সেই রকম একটা ব্যবসায়ীকে দেখা যাবে না। এখানে ইমপ্রিজিনমেন্ট হওয়া দরকার, চোরাকারবারীদের স্মাগলিং বন্ধ করা দরকার, হোর্ডিং বন্ধ করা দরকার। কিন্তু সেই সব কোনও কিছু বন্ধ হচ্ছে না। আসলে এই সরকারের সেই রকম কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই। এবার দেখুন দ্রব্য মূল্য বৃদ্ধি নিয়ে আলোচনা হচ্ছে, খাদ্যমন্ত্রী এখানে উপস্থিত নেই। এই রকম একটা আলোচনায় রাজ্যের খাদ্যমন্ত্রী অনুপস্থিত! পশ্চিমবাংলায় দ্রব্য মূল্য বৃদ্ধি নিয়ে সরকার পক্ষ থেকে মোশন আনা হয়েছে, সেখানে খাদ্যমন্ত্রী সভায় অনুপস্থিত। সুব্রতবাবু, সিনিয়র মেম্বার, উনি এই ব্যাপারে মাননীয় স্পিকারের দৃষ্টি আকর্ষণ করবেন। ৫ মিনিটের জন্য অন্তত ওনাকে এখানে তলব করে আনা দরকার। একটু আগেও উনি ছিলেন। এখানে যে প্রস্তাব এসেছে তাতে রাজনৈতিক গন্ধ আছে, আই. এম. এফ-এর কাছে ভারত সরকার আত্মসমর্পণ করেছে এই সমস্ত কথা আছে, সকলে মিলে যৌথভাবে যদি একটা প্রস্তাব আনতে পারতেন তাহলে সেটা সব দিক থেকে গ্রহণ করা যেত। ঐক্যবদ্ধ হয়ে মূল্য বৃদ্ধি রোধের একটা উদ্যোগ এই বিধানসভা থেকে করতে পারতাম তাহলে মানুষ আশ্বস্ত হত।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব আনা হয়েছে, এটা সঠিকভাবেই আনা হয়েছে। কেন্দ্রীয় সরকারের অনুসৃত নয়া অর্থনীতির ফলে তার ভয়ঙ্কর পরিণতি হিসাবে জিনিসপত্রের দাম বাড়ছে এবং প্রতি বছর প্রশাসনিক আদেশ বলে

বাজেটের আগে কেন্দ্রীয় সরকার জিনিসপত্রে দাম বাড়িয়ে দিচ্ছে, এটা আমরা লক্ষ্য করছি। ১৯৯১ সালে এই অর্থ-সংস্কার নীতি গ্রহণ করার পর গমের দাম ৭৫ শতাংশ, চালের দাম ৯০ শতাংশ বাড়ানো হল। কয়লা, চিনি, ডিজেল, পেট্রোল, কেরোসিন তেলের দাম বাড়ানো হয়েছে, রেলের ভাড়া বাড়ানো হয়েছে, রেলের মাসুল বৃদ্ধি করা হয়েছে। এই সমস্ত কিছু করা হচ্ছে আই. এম. এফ এবং বিশ্বব্যাঙ্কের নির্দেশে করা হচ্ছে। আজকে গোটা দেশের জনগণ যখন মূল্য বৃদ্ধিতে জর্জরিত তখন আবার এই মূল্য বৃদ্ধি করার ফলে জনগণের মধ্যে একটা চরম বিপর্যয় ডেকে আনবে। তাই আমি এই বর্ধিত মূল্য প্রত্যাহার করার জন্য দাবি জানিয়ে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌতম দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ইতিমধ্যে কংগ্রেসের দু-জন বক্তা বক্তব্য রেখেছেন। প্রধানত এখানে মোশন যে ভাবে এসেছে, অর্থাৎ জিনিস পত্রের দাম বেড়েছে এবং ভীষণভাবে জিনিসপত্রের দাম বেড়েছে, তা প্রত্যাহার করে নিতে হবে, এই প্রস্তাবের উপর বক্তব্য রাখতে গিয়ে তাঁরা যা বলেছেন তাতে আমি যা বুঝেছি তাতে আমার মনে হয়েছে তাঁরা এই প্রস্তাবের সঙ্গে অনেকটা একমত। প্রস্তাব যিনি এনেছেন তিনি দেখবেন কি করতে পারেন না পারেন। আমার বক্তব্য হচ্ছে জিনিসপত্রের দাম বেড়ে গিয়িছে, ঠিক আছে বেড়ে গিয়েছে, এই রকম আপাতত আর বাড়বে না তাহলেও না হয় বুঝতাম। এই বোঝার উপর আজকে আর কোনও গ্যারান্টি নেই, কিন্তু তার উল্টো গ্যারান্টিটা আছে। আরও অন্যান্য জিনিসের দাম বাড়বে যা সব হচ্ছে। সেই জন্য আমার বক্তব্য হচ্ছে এখানে একমত হয়ে দ্রব্য মূল্য বৃদ্ধির বিরুদ্ধে প্রস্তাব নেওয়া নয়, বাইরেও এর জন্য লড়াই সংগ্রাম করতে হবে। আপনারা জানেন লড়াই সংগ্রাম আমাদের দেশব্যাপি করতে হচ্ছে। যাই হোক আমরা এটা বুঝি যে প্রধানমন্ত্রী সুইজারল্যান্ডে কি করতে গিয়েছিলেন। তিনি ব্যবসায়ীদের সঙ্গে ডাভাসে মিটিং করতে গিয়েছিলেন। সেটা একটা গুরুত্বপূর্ণ মিটিং। দিল্লির চেহারা অন্য হবে। ৩১ জানুয়ারি তাঁর যাবার আগের দিন চাল গমের দাম বাড়ানো হচ্ছে তিনি অবহিত হলেন। তিনি বিদেশে এরোপ্লেনে করে যাবার দিন পেট্রোল ডিজেলের দাম বাড়িয়ে গেলেন। এটা শুধু কোইনসিডেন্স নয়, এই ঘটনা আগে থেকেই ঘটছে। আমরা যদি একটার পর একটা জিনিস লক্ষ্য করি তাহলে দেখব তিনি বিদেশে মিটিং-এ যাবার আগে এই জিনিস করছেন। তাদের থেকে টাকা নিতে হবে, তারা টাকা ধার দেবে সেইজন্য তার আগে চাল গমের দাম বাড়িয়ে দিলেন। স্বাধীনতার পর থেকে ৫০ বছর পর্যন্ত চালের দাম ২ টাকা ৬৯ পয়সা ছিল, এই ভদ্রলোক ৯০০ দিনে সেই চালের দাম সাড়ে ৫ টাকা করে ফেলেছেন। ৫ টাকার চিনি ৯ টাকা করে ফেলেছেন ৯০০ দিনে। স্বাধীনতার ৫০ বছর পর পর্যন্ত যে পেট্রোলের দাম ছিল ১০ টাকা সেখানে এখন হয়েছে ১৭ টাকা ৯০০ দিনে। পেট্রোলের দাম সারা পৃথিবীতে কমে যাচ্ছে, ৩০ পারসেন্ট কমে গেছে পেট্রোলের দাম, সেখানে এখানে বাড়িয়ে দেওয়া হচ্ছে। পেট্রোলের দাম বাড়ানো কারণ হচ্ছে ফরেন কারেন্সীতে দিতে হবে, টাকায় দিলে হবে না। আপনারা তো বলেন এখন প্রচুর আপনাদের ফরেন কারেন্সী, ১০ বিলিয়ন ডলার এখন

ফরেন কারেন্সী আছে যা অতিতে কোনও দিন ছিল না। ভারত সরকারকে ফরেন কারেন্সীতে পেট্রোলের দাম দিতে হবে, তাই ৩০ পারসেন্ট সারা পৃথিবীতে দাম কমলেও এখানে বাড়িয়ে দেওয়া হচ্ছে। খুব ভাল কথা যে কংগ্রেস দলের প্রধানমন্ত্রী দাম বৃদ্ধি করে এই যে কাজ করছে এখানকার কংগ্রেস মনে করছে এই দাম বৃদ্ধি প্রত্যাহার করা উচিত।

আমি যে কথা বললাম এবং যে কথা বলেও শেষ করছি, বাইরে আমাদের আগামী দিনগুলোতে অনেক বিক্ষোভ আন্দোলন গড়ে তুলতে হবে। সেইসব আন্দোলন দেশব্যাপী চলবে। সেই ক্ষেত্রে আমরা দেশের মানুষের কাছে যাচ্ছি এবং এই প্রস্তাব সেই দিক দিয়ে আমাদের সাহায্য করবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** ডেপুটি স্পিকার স্যার, আমি প্রথমে বলে নি—উনি ফর্মালি দেননি, বলেছেন, 'কেন্দ্রীয় সরকারের দাম কমানোর প্রশ্নে'র যে বিষয়টা আছে সেটা আপনি বিচার করবেন। তাহলে এই প্রস্তাবটা গ্রহণ করতে ওঁদের অসুবিধা নেই। আমার প্রথম কথা হচ্ছে, যুক্তি-তর্ক ইত্যাদির অবতারণা হয়েছে। প্রশাসনিক নির্দেশের বলে না বাড়িয়ে বাজেটের মাধ্যমে যদি বাড়তো, অর্থাৎ ৬ হাজার ২ শত কোটি টাকার ট্যাক্স যেটা বসিয়ে দেওয়া হল, এর ফলে জিনিসের দাম যে ভাবে বাড়ল, এইট পারসেন্ট বাড়ল, এর ফলে আমাদের রাজ্য সরকারের ৩৫০ কোটি টাকা যেটা পাওনা হতো, সেটা আমরা পাব না। এতে আমাদের ক্ষতি হয়েছে। এছাড়া, ডি. এ. ইত্যাদির জন্য আমাদের অতিরিক্ত আরও একশো কোটি টাকা ট্যাক্স চাপাতে হবে। গতকাল যে রেল বাজেট রেলমন্ত্রী পেশ করেছেন, তাতে আমরা দেখছি যে, উনি বলেছেন ৯৯৭ কোটি টাকা তুলছেন। মনমোহন সিংয়ের বক্তৃতায় যা বলেছেন তা হচ্ছে ৬৬ পয়সা মাসুল বাবদ আদায় হবে। অর্থাৎ জিনিসের দাম আরও বাড়ছে ছেষট্টি ভাগ। প্রায় হাজার কোটি টাকা তোলার পর যে কথা বলেছেন তাতে লোহা, সিমেন্ট, এমনকি খাদ্য দ্রব্যের যেমন, চাল, গম, অন্যান্য জিনিসের দাম বাড়বে। চাল, গম অন্যান্য জিনিসের উপরে উনি এখন ছাড় দিয়েছেন, কিন্তু আগেই এগুলোর উপরে ধরে নিয়েছেন। গতকাল অর্থনৈতিক সমীক্ষা যেটা বেরিয়েছে, তাতে অর্থমন্ত্রী বলেছেন ব্যয় সংকোচের ক্ষেত্রে গুরুত্বপূর্ণ। এরজন্য ভর্তুকির উপরে নিয়ন্ত্রণ আনতে হবে। তারা আরও জিনিসের উপরে ভর্তুকি তুলে দেবেন। ভর্তুকির ফলে সাধারণ মানুষ কিছু সুযোগ-সুবিধা পান, স্বাধীনভাবে গরিব মানুষ যেটা পান, সেটা তিনি তুলে দেবেন। অর্থনৈতিক সমীক্ষায় তিনি এই কথা বলেছেন। যেখানে জিনিসের দাম বাড়তে বাড়তে এমন জায়গায় এসে গেছে, সেখানে তিনি এই কথা বলেছেন। একটা ব্যাপার, আপনি শুনলে আশ্চর্য্য হয়ে যাবেন, গতকাল পার্লামেন্টে একটা প্রশ্নের উত্তরে মন্ত্রী বলেছেন যে, তাঁর যে ঋণ বাবদ প্রাপ্ত টাকা থেকে কিছু টাকা ধার শোধ দিয়েছেন। তিনি বলেছেন ৮৮ হাজার লক্ষ ডলার শোধ দিয়েছেন। তারপর কোয়েশ্চেন করা হয়েছে, টাকা তিনি কোথা থেকে পেলেন? উত্তরে তিনি বলেন, যে ধার নিয়েছেন তা থেকে ধার শোধ দেওয়ার ফলে তাঁর ৩০ ভাগ টাকা চলে গেছে। মন্ত্রী মহাশয় এক প্রশ্নের উত্তরে এটা জানিয়েছেন। সেজন্য আমার বলার উদ্দেশ্য হচ্ছে ভারতবর্ষের সমস্ত জিনিসেরই দাম যা

ইতিমধ্যেই বাড়িয়েছেন, বিভিন্ন স্তরে ভর্তুকি কমিয়েছেন, চাল গমের দাম বেড়েছে—মাননীয় মন্ত্রী মহাশয় ইতিমধ্যে বলেছেন যে ৭৯ পারসেন্ট দাম বেড়েছে। গমের দাম বেড়েছে, সমস্ত নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্র যা সাধারণ মানুষের প্রয়োজনে লাগে তার উপরে দাম বাড়ানো হয়েছে। আমাদের আশঙ্কা, দিল্লিতে আই. এম. এফ.'এর যে অফিস হয়েছে সেখানে থেকে দাম বাড়াবার চেষ্টা করছেন। ভর্তুকি তুলে দিচ্ছেন, আরও কি হবে তা জানিনা। হয়ত শিক্ষাক্ষেত্রে ভর্তুকি তুলে দিতে হবে, অন্যান্য জায়গায় যে ভর্তুকি আছে সেটা তুলে দিতে হবে।

[5-10 – 5-20 P.M.]

ওঁনারা বললেন যে আমাদের যে মূলধনী তা উন্নয়ন খাতে বাদ দিয়ে কমিয়ে এনেছেন। যোজনা বর্হিভূত খাতে বেড়েছে ৭৬ হাজার ১৯৮ কোটি টাকার থেকে ৯০ হাজার ৭০০ কোটি টাকা। আর মূলধনী ব্যয় বাবদ কমেছে ৩১ হাজার ৮০০ কোটি টাকার থেকে ২৯ হাজার ৪৮৪ কোটি টাকা। এই কথা বলে আমি যে মোশনটি এনেছি তা সকলকে সমর্থন করতে আবেদন জানাচ্ছি এবং আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Laksmi Kanta Dey that—

যেহেতু কেন্দ্রীয় সরকার অতি সম্প্রতি প্রশাসনিক আদেশ বলে চাল, গম, চিনি, পেট্রোল, ডিজেল এবং রান্নার গ্যাসের দাম বাড়িয়েছেন ;

যেহেতু পেট্রোল, ডিজেলের দাম বাড়ার ফলে ভারতের বাজারে বহুজাতিক কর্পোরেশনগুলি প্রবেশের পথ সুগম হচ্ছে ;

যেহেতু আই. এম. এফ.-এর নির্দেশে বিভিন্ন খাতে সরকারি ভর্তুকি প্রত্যাহারের সিদ্ধান্ত নেওয়া হচ্ছে ;

যেহেতু কেন্দ্রীয় বাজেটের প্রকৃত ঘাটতি প্রতিশ্রুত ঘাটতির চেয়ে বেশি হওয়ায় জনগণের ঘাড়ে অধিক আর্থিক বোঝা চাপছে ; এবং

যেহেতু এর ফলে দ্রব্যমূল্যের উর্ধ্বগতি আরও ত্বরান্বিত হবে এবং *জনজীবনে বিপর্যয়* নেমে আসবে।

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে এর বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছে এবং অবিলম্বে এই আদেশগুলি প্রত্যাহারের দাবি জানাচ্ছে।—was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** Now, I call upon Shri Deba Prasad Sarkar to move his motion.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্যার, আই বেগ টু মুভ এই সভা অবগত আছে যে—

(১) এই রাজ্যে কৃষি উৎপাদন বৃদ্ধি পেলেও গ্রামের দুর্বলতর অংশের মানুষ, বিশেষ করে কৃষি মজুররা তার সুফল লাভ করতে পারিনি ;

(২) রাজ্যের ক্ষেতমজুররা অসহনীয় দারিদ্রের মধ্যে জীবন-যাপন করছে ;

(৩) তাদের জীবিকানির্বাহের জন্য সারা বছর কাজ পাওয়া এবং জীবনধারণের জন্য প্রয়োজনীয় ন্যূনতম মজুরি পাওয়া বিষয়টিকে আজ পর্যন্ত সুনিশ্চিত করা যায়নি ;

(৪) 'দি ন্যাশনাল লেবার কমিশন ফর রুর‍্যাল লেবার'-এর ৩১শে জুলাই ১৯৯১ তারিখের রিপোর্টে ক্ষেতমজুরদের সারা বছর কাজ পাওয়ার অধিকার সুনিশ্চিত করার জন্য প্রতি রাজ্যে 'এমপ্লয়মেন্ট গ্যারান্টি অ্যাক্ট' প্রণয়ন করার সুপারিশ করা হয়েছে ;

(৫) ইতিমধ্যে মহারাষ্ট্র সরকার ক্ষেতমজুরদের জন্য কাজের গ্যারাণ্টি আইন চালু করে ঐ রাজ্যের ক্ষেতমজুরদের আর্থ-সামাজিক অবস্থার উন্নতি ঘাটাতে উদ্যোগ নিয়েছে এবং অনুরূপ আইন প্রণয়নের ব্যাপারে অন্ধ্রপ্রদেশ ও তামিলনাড়ুসহ আরও কতকগুলি রাজ্য সরকার উদ্যোগী হয়েছে।

অতএব এই সভা রাজ্য সরকারের কাছে দাবী করছে যে ক্ষেতমজুরদের সারা বছর কাজ পাওয়ার অধিকার সুনিশ্চিত করার জন্য এই রাজ্যের ক্ষেতমজুরদের কাজের গ্যারাণ্টি আইন প্রণয়ন করার উদ্দেশ্যে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করা হোক।

আমি আমার মোশনটি মুভ করছি, মুভ করতে গিয়ে বলতে চাই যে, দারিদ্র সমাজের শেষ প্রান্তে অবস্থিত গ্রামীণ ক্ষেত মজুর, যাদের জীবন দুর্বিষহ এবং বেকারি করা ছাড়া যাতের কোনও ব্যবস্থা নেই, সারা বছর যাদের দু-তিন মাস কাজ থাকে, বাকি সময় বেকার থাকে তাদের এক চরম দুরবস্থার মধ্যে দিন যাপন করতে হয়। প্রত্যেক মানুষের যে নেসেসিটি অন্ন, বাসস্থান, চিকিৎসা, শিক্ষা প্রভৃতি এর থেকে মানুষ আজকে বঞ্চিত হচ্ছে। এমতাবস্থায় আর্থ সামাজিক অবস্থার মধ্যে উন্নয়নের একমাত্র পথ হচ্ছে কাজের গ্যারান্টি অর্থাৎ এমপ্লয়মেন্ট গ্যারান্টি অ্যাক্ট চালু করা। সেখানে কাজের গ্যারান্টির মধ্যে দিয়ে ক্রয় ক্ষমতা বৃদ্ধি করতে হবে। নিত্য প্রয়োজনীয় জিনিস কেনার ক্ষমতা বাড়বে। বর্তমানে শিল্পের হাজার খানিকটা প্রতিষ্ঠিত, এতদ্বারা দেশের একটা উন্নতি জড়িত সেক্ষেত্রে যদি কেন্দ্রীয় সরকার সহানুভূতির সাথে কৃষকদের গ্যারান্টির ব্যাপারটা দেখেন তাহলে ভাল হয়। অন্যান্য রাজ্যে এই আইন প্রণয়ন করেছে, যেমন মহারাষ্ট্র, ১৯৭৯ সালে এই এমপ্লয়মেন্ট গ্যারান্টি অ্যাক্ট চালু করেছেন। অন্ধ্রপ্রদেশের ৬টি জেলায় পাইলট স্কীম ফর এক্সপেরিমেন্ট করা হয়েছে। তামিলনাড়ুর ৪টি জেলায় চালু করা হয়েছে। আমাদের পশ্চিমবঙ্গেও গরিব ক্ষেত মজুর এবং মাঝারি ক্ষেত মজুরদের জন্য এই উদ্যোগ নেওয়া হোক। আমাদের গ্রামবাংলায় উন্নয়নমূলক অনেক প্রকল্প

আছে সেই প্রকল্পতে কাজ করে অর্থও সংগ্রহ করা যেতে পারে। বনসৃজন থেকে শুরু করে রাস্তা ঘাট নির্মাণ বা স্কুল নির্মাণ বা প্রাথমিক বিদ্যালয় নির্মাণ এই সমস্ত কাজ এমপ্লয়মেন্ট গ্যারান্টি অ্যাক্টের আওতায় আনা যায়। এই সমস্ত ক্ষেত্রে কৃষকদের কাজে লাগানো যেতে পারে। কৃষকদের দিয়ে এইসব কাজ করানো যেতে পারে। এছাড়া এগ্রিকালচারের উপরে ইনকাম ট্যাক্স বসানো যেতে পারে এবং সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীম ইন্ট্রিগ্রেটেড ওয়েতে ব্যবহার করা যায়। এরদ্বারা স্টেট রিসোর্সেও ব্যবস্থা করা যেতে পারে। এমপ্লয়মেন্ট গ্যারান্টি অ্যাক্ট চালু করলেই যে সব কিছু হয়ে যাবে তা আমি বলছি না, তবে এই এমপ্লয়মেন্ট গ্যারান্টি অ্যাক্ট চালু করলে কৃষকদের উপকার হবে। আশা করি এটা সবাই সমর্থন করবেন এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Dy. Speaker :** I now call upon Shri Abu Ayes Mondal to move his Amendment.

**Shri Abu Ayes Mondal :** Sir, I beg to move that—

(a) In paragraph 5, in line 2 for the words "ঘটাতে উদ্যোগ নিয়েছে" the word "ঘটানো সম্পূর্ণরূপে সম্ভব হয়নি" be substituted.

(b) In Paragraph 5, in line 4, for the word "হয়েছে" the words "হলেও তার দ্বারা ক্ষেত মজুরদের উন্নতি ঘটানো সম্ভব হবে না ;" be substituted.

(c) In Paragraph 6, in line 1 to 3, for the words "রাজ্য সরকারের কাছে দাবী করছে যে, ক্ষেত মজুরদের সারা বছর কাজ পাওয়ার অধিকার সুনিশ্চিত করার জন্য এই রাজ্যের ক্ষেত মজুরদের কাজের গ্যারান্টি আইন প্রণয়ন করার উদ্দেশ্যে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করা হোক" the words "রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করছে যে, ক্ষেত মজুরদের সারা বছর কাজ পাওয়ার অধিকার সুনিশ্চিত করার জন্য ক্ষেত মজুরদের কাজের গ্যারান্টি আইন প্রণয়ন করার উদ্দেশ্যে গুরুদাস দাসগুপ্ত কমিশনের সুপারিশ কার্যকরী করার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করা হোক এবং এই সভার একটি সর্বদলীয় প্রতিনিধি দল সংশ্লিষ্ট কেন্দ্রীয় মন্ত্রীর সাথে আলোচনার জন্য প্রেরণ করা হোক।" be substituted.

**শ্রী সুব্রত মুখার্জিঃ** স্যার। আমি আপনাকে আবার [illegible]ছি, এটা ঠিক নয়, দিজ ইজ দি প্রপার্টি অফ দি হাউস। যে প্রস্তাবটা এসেছে তার কি ইচ্ছা হল না হল, তাতে কিছু এসে যায় না। আমি আপনাকে বলছি, এটা একটা খুব খারাপ নজির হয়ে থাকবে আপনি এটা আইন-সম্মত কাজ করছেন না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সুব্রতবাবু আমি আইন সম্মত কাজই করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, প্রথম থেকে শেষ পর্যন্ত যদি দেখেন তাহলে দেখবেন লেখা আছে এই রাজ্যে কৃষি-উৎপাদন বৃদ্ধি পেলেও কৃষি মজুররা সুফল লাভ করতে পারেনি। রাজ্যের ক্ষেতমজুররা অসহনীয় দারিদ্রের মধ্যে জীবনযাপন করছে, দি ন্যাশনাল লেবার কমিশন ফর রুর‍্যাল লেবার-এর সারা বছরের কাজ পাওয়ার অধিকার সুনিশ্চিত করতে তিনি রাজ্য সরকারের কাছে এই দাবি করছে। এমপ্লয়মেন্ট গ্যারান্টি অ্যাক্ট অন্যান্য রাজ্যে প্রণয়ন করার সুপারিশ করা হয়েছে এবং দেখুন মোশনের এক থেকে পাঁচ পর্যন্ত সমস্ত জায়গায় রাজ্য সরকারের কাছে দাবি জানানো হয়েছে। কিন্তু অ্যামেন্ডমেন্টের সমস্ত জায়গায় ক থেকে ছ পর্যন্ত সমস্ত জায়গায় এই রাজ্য সরকার সংক্রান্ত জায়গাগুলো বাদ দেওয়া হয়েছে। সমস্ত জায়গায় রাজ্যকে বাদ দিয়ে কেন্দ্রকে ঢোকানো হয়েছে। তাহলে ইজ ইট নট এ নেগেটিভ ওয়ার্ড। ইজ ইট নট এ নেগেটিভ অ্যামেন্ডমেন্ট?

[5-20 – 5-30 P.M.]

আর এখানে 'ক' থেকে 'ছ' পর্যন্ত অ্যামেন্ডমেন্টে সব জায়গায় রাজ্য সরকার কথাটা বাদ দেওয়া হয়েছে। তাহলে এটা কি নেগেটিভ হয় না? আমি একটা লাইনের কথা বলছি না, প্রতিটি লাইনে এই অবস্থা। জয়নাল সাহেব আগেই বলেছেন, আমিও বলছি, আপনারা ভোটের জোরে এটাকে পুরোটাই খারিজ করে দিতে পারেন কিন্তু তা না করে এটা কেন করবেন? টোট্যাল নেগেটিভ হওয়া সত্ত্বেও এটা করবেন? কি করে করেন এটা? কোন আইনে করছেন সেটা আপনি আমাকে রুলিং দিয়ে বুঝিয়ে দিন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, এই হাউসে যাতে কোনও কনফিউশন সৃষ্টি না হয় সেইজন্য আমি ব্যাপারটি পরিষ্কার করে দিতে চাই। আমি পরিষ্কারভাবে বলছি, সময় কম ছিল। প্রস্তাবে আমি বলেছি, ক্ষেতমজুরদের স্বার্থ রক্ষায় কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার—উভয়কেই আলোচনা করতে হবে। আমি বলেছি, আইন প্রণয়নের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের মেজর ভূমিকা আছে কিন্তু এখানে রাজ্য সরকারকেও আইন প্রণয়ন করতে বলেছি। কিন্তু এখানে যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে সেই অ্যামেন্ডমেন্টের দ্বারা রাজ্য সরকারের দায়িত্ব সেটা সামান্য হলেও এই দায়িত্ব এবং ভূমিকাটাকে খানিকটা অস্বীকার করা হচ্ছে। আই লাইক টু ভেরি মাচ ক্লিয়ার যে ক্ষেতমজুরদের স্বার্থের দিকে তাকিয়ে গোটা জিনিসটা আমাকে ভাবতে হয়েছে। আমি যদি অ্যামেন্ডমেন্টটা অ্যাকসেপ্ট না করি তাহলে প্রস্তাবটাই রিজেক্টেড হয়ে যাচ্ছে। আমি বুঝি যে, যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে তাতে প্রস্তাবের যে মূল স্পিরিট সেই জায়গা থেকে সরে যাওয়া হচ্ছে। এখানে রাজ্য সরকার তার ভূমিকা যথাযথভাবে পালন করেছেন না, অস্বীকার করা হচ্ছে। তা সত্ত্বেও ক্ষেত মজুরদের স্বার্থে এখান থেকে একটা প্রস্তাব গৃহীত হোক এই কথা বিবেচনা করে এই অ্যামেন্ডমেন্ট সম্পর্কে বক্তব্য থাকলেও অনিচ্ছাসত্ত্বেও এটা আমি গ্রহণ করেছি। আমি চাই, ক্ষেতমজুরদের

স্বার্থে একটা প্রস্তাব গৃহীত হোক।

**শ্রী সুব্রত মুখার্জিঃ** স্যার, আমি একটা আইনের প্রশ্ন তুলেছি, বিধিগত প্রশ্ন তুলেছি। এখানে যখন এটা সার্কুলেট করা হয়েছে তখন আর এটা কারুর পৈত্রিক সম্পত্তি নয়। উনি ছেড়ে দিলেন কি দিলেন না সেটা কোনও কথা নয়। When it is distributed or it is printed, it is a subject matter of the House, We have an equal right. উনি কি বলছেন সেটা কথা নয়, আমাদের এখানে রুলস কি বলছে, আমাদের কনভেনশন কি বলছে সেটাই হচ্ছে ম্যাটার। স্যার, আপনার কাছে আমার প্রশ্ন, আপনি রুলস, কনভেনশন এটা রক্ষা করবেন, না, ব্রেক করবেন দ্যাট ইজ মাই পয়েন্ট। আপনি নিজে পড়ে দেখুন যে এটা নেগেটিভ, কি নেগেটিভ নয়। এর আগেও এ সম্পর্কে একটা পয়েন্ট উঠেছিল। আপনি তাহলে হাউস অ্যাডজর্ন করে দিন এবং ফ্রেশ অ্যামেন্ডমেন্ট ওরা নিয়ে আসুন যেটা নেগেটিভ হবে না। সেটা করা হলে আমাদের আপত্তি নেই। আপনি ৩০ বছর ধরে আইনজ্ঞ হিসাবে কাজ করছেন, আপনি নিজেই পড়ে দেখুন। এখানে 'ক' থেকে 'ছ' পর্যন্ত সব জায়গায় 'রাজ্য সরকার' কথাটা কেটে দেওয়া হয়েছে। একটা ডিসট্রিবিউটেড ম্যাটার once a paper is circulated, that is the property of the House. It is a negative amendment? Tell me whether it is a negative amendment or not? এটা নেগেটিভ অ্যামেন্ডমেন্ট, তাই আপনার রুলিং চাইছি, আপনি রুলিং দিন।

**শ্রী শান্তিরঞ্জন ঘটকঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্য যে প্রস্তাব রেখেছেন, সেই প্রস্তাবটা খুব কৌশলে রচিত হয়েছে। বুদ্ধি আছে।

**শ্রী সুব্রত মুখার্জিঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, উনি কি প্রস্তাবের উপর আলোচনা করছেন? তাহলে বিরোধী পক্ষকে আগে বলতে দিতে হবে।

**মিঃ ডেপুটি স্পিকারঃ** শান্তিবাবু অ্যামেন্ডমেন্টের উপর বলবেন।

**শ্রী শান্তিরঞ্জন ঘটকঃ** অ্যামেন্ডমেন্টটা আমি সমর্থন করছি এই কারণে যে মূল যে বিষয়টা, সেটা হচ্ছে সমস্ত কৃষি শ্রমিককে চাকরির গ্যারান্টি দিয়ে আইন প্রণয়ন করতে হবে, এই হচ্ছে মূল বিষয়।

গোলমাল

**মিঃ ডেপুটি স্পিকারঃ** উনাকে আগে বলতে দিন।

**শ্রী শান্তিরঞ্জন ঘটকঃ** ডেপুটি স্পিকার যা অ্যাকসেপ্ট করেছেন, আমি মনে করি সেটা সঠিকভাবে হয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এই বইটার ঊর্ধ্বে কেউ নই। আপনি রুলিং দিন, সংশোধনীটা সঠিক কী, সঠিক নয়।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি অলরেডি ইন অর্ডার বলে দিয়েছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এই ভাবে হয় না, আমরা চললাম।

(কংগ্রেসি সদস্যরা ওয়ার্ক আউট করেন)

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি অনুমতি নিয়ে একটা বিষয় চলতে চাই, দেবপ্রসাদবাবু যে প্রস্তাবটা এনেছেন, সেটা শুনতে খুব ভাল, চমৎকার প্রস্তাব। আমি বলছি না উনি আর একটু বাড়িয়ে বললেন না কেন, ভারতবর্ষের সমস্ত মানুষকে চাকরির গ্যারান্টি দিতে হবে, আইন করতে হবে এবং পশ্চিমবাংলার সমস্ত মানুষের চাকরির গ্যারান্টি করতে হবে। আরও এতে ভাল হত এবং উনারা প্রশংসা পেতেন। আমি বিনীতভাবে বলতে চাই, উনি যে কথা বলুন, এই প্রস্তাবের ফলে ক্ষেতমজুরদের কোনও উপকার হবে না, কৃষি মজুরদের কোনও উপকার হবে না। এটা হতে পারে, তাদের কাছে বলি এই ধরনের একটা ভাল প্রস্তাব আনলাম, বামফ্রন্ট সরকার করল না, কিছু ওদের সংগঠন বাড়ত, আমি জানি ওদের যে সংগঠন সেই সংগঠনকে তারা এই ভাবে উন্নতি করিয়েছেন। এইভাবে মেম্বারশিপ বাড়িয়েছেন। যাতে ওঁরা অনেক সংগঠিত সেন্ট্রাল ইউনিয়নের চেয়ে বেশি মেম্বারশিপ দেখান। যাই হোক ন্যাশনাল রুর‍্যাল কমিশন গঠিত হয়েছিল, এম. পি. মিঃ দোর্জী ছিলেন তার চেয়ারম্যান এবং অন্যান্য এম. পি.-রা ছিলেন তার সদস্য। ন্যাশনাল রুর‍্যাল কমিশন দু'তিন বছর বিভিন্ন রাজ্য ঘুরে এনকোয়ারি করে একটা রিপোর্ট দেয়, কতগুলো রেকমেন্ডেশন করে। তারা এনকোয়ারির সময়ে বিভিন্ন রাজ্যকে জিজ্ঞাসা করেছিলেন যে, এমপ্লয়মেন্ট গ্যারান্টি অ্যাক্ট যদি পাস হয় এবং স্ট্যাটিউটরি হয় তাহলে ক্ষেতমজুরদের উপকার হবে, কি হবে না? তারা কিছু রাজ্যের কিছু মতামত পেয়েছিল, আমরা আমাদের মত দিয়েছিলাম। আমাদের রাজ্যে বিভিন্ন যে স্কিম আছে তাতে কৃষি-মজুররা এবং ক্ষেতমজুররা ৯০% কাজ পাচ্ছে। এটা আমরা '৮৯ সালে বলেছি। আমার কাছে সমস্ত কাগজপত্র আছে। তারপর আরও বেশি লোকের কাজ হয়েছে। আমরা একথাও বলেছিলাম যে যাতে আরও বেশি লোকের কাজ দেওয়া যায় তার জন্য চেষ্টা করা উচিত। কিন্তু এই ধরনের যদি কোনও আইন আনা হয় তাহলে অন্য সমস্যা দেখা দেবে। সেই আইনের ফলে অন্য অসুবিধা দেখা দেবে। এটা আমরা বলেছিলাম এবং আমরা এখনো এটাতেই স্ট্যান্ড করছি। আমরা এটাও বলেছিলাম যে, আমাদের এখানে যে মজুরি তা অন্য রাজ্যের চেয়ে বেশি। আমি মহারাষ্ট্রের কথা বলছি, মহারাষ্ট্রে '৮৮ সালে দৈনিক মজুরি—কৃষি মজুরদের—ছিল ৬ টাকা। লেবার মিনিস্টার্স কনফারেন্সে আমরা অনেক চিৎকার করার পরে সাংমা বলেছিলেন, '১২ টাকা করে দিলাম।' আমরা এখানে একজন পূর্ণ বয়স্ক কৃষি মজুরকে ৩২ টাকা ৯২ পয়সা দৈনিক মজুরি ধার্য করেছি। শিশু শ্রমিকের ক্ষেত্রে (কৃষি) ২৪ টাকা ৫২ পয়সা দৈনিক মজুরি ধার্য করেছি। আর যাঁরা খাবার পান তাঁদের ক্ষেত্রে (পূর্ণ বয়স্ক) ২৯ টাকা ৫২ পয়সা দৈনিক মজুরি ধার্য করেছি। এবং শিশু কৃষি শ্রমিক, যাঁরা দৈনিক খাবার পান তাঁদের ক্ষেত্রে দৈনিক মজুরি ২১ টাকা ৮৬ পয়সা ধার্য করেছি।

আমরা এটাকে আরও রিভাইজ করার চেষ্টা করছি—কি ভাবে বাড়ানো যায়। আমি কয়েক দিন আগে মহারাষ্ট্র গিয়েছিলাম। ওখানে ওদের একটা এমপ্লয়মেন্ট গ্যারান্টি স্কিম আছে—আইনটা আমি দেখেছি। সেই স্কিমে কিছু চাকরি-বাকরি দেওয়া হয়, কিন্তু তাতে সমস্ত লোকের চাকরি হয় না, কাজ হয় না। যে কাজ হয় সেটা হচ্ছে, গ্রামে কিছু রাস্তা তৈরি করার কাজ, জঙ্গল পরিষ্কার করার কাজ—এই রকম। ন্যাশনাল লেবার কমিশনের রেকমেন্ডেশন নিয়ে '৯২ সালে ইন্ডিয়ান লেবার কমিশনারস' কনফারেন্স অ্যান্ড লেবার মিনিস্টার্স'-দের কনফারেন্স অনুষ্ঠিত হয়। তাতে গভর্নমেন্ট অফ ইন্ডিয়া যে অ্যাজেন্ডা পেশ করেছিলেন তাতে ছিল—সোসাল সিকিউরিটি বেনিফিট ইত্যাদির কথা ছিল, ন্যাশনাল লেবার কমিশনের সুপারিশ অনুযায়ী সমস্ত লোককে চাকরি দেওয়ার কথা ছিল না। এবং সেখানে ভারত সরকারের পক্ষ থেকে একটা কৌশল করা হয়েছিল, তাতে বলা হয়েছিল সোসাল সিকিউরিটি স্কিম-এর জন্য ২৭,০০ কোটি টাকা লাগবে, সেই টাকার কোনও দায়ভার ওঁরা নেবেন না। ওখানে আলোচনা হয়েছিল, আমরা বলেছিলাম, 'আমাদের রাজ্যে সোসাল সিকিউরিটি স্কিম যদি চালু করেন—আমাদের আর্থিক অবস্থা খারাপ, তা সত্ত্বেও ৫০% এক্সপেন্ডিচার বেয়ার করতে আমরা রাজি আছি, আপনারা বাকি ৫০% দিন।' যাই হোক এখানে প্রস্তাবের উপর যে অ্যামেন্ডমেন্ট এসেছে সেটা সঠিক, সুতরাং অন্য রকম কোনও কিছু করে কোনও লাভ নেই। দেবপ্রসাদবাবুর কাছে আমার আবেদন অ্যামেন্ডমেন্টটি তিনি গ্রহণ করুন। পরবর্তীকালে ন্যাশনাল লেবার কমিশনের রেকমেন্ডেশন ভারত সরকার যাতে গ্রহণ করেন তার জন্য আমরা সবাই চেষ্টা করব।

**শ্রী ননী কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পয়েন্ট অফ অর্ডারে যে বিতর্ক সুব্রতবাবু তুললেন তাতে উনি বলছেন নেগেটেড হয়ে গেছে, এটা ঠিক নয়, অ্যামেন্ডমেন্ট নেগেটিভ নয়। এটা মোর এক্সপ্লানেটরী অর্ডারে আছে। সুতরাং অ্যামেন্ডমেন্ট সঠিক আছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর বিতর্ক বাড়াতে চাই না। আমি আগেই বলেছি যে মূল প্রস্তাবের খানিকটা বিচ্যুতি হলেও ক্ষেত-মজুরদের স্বার্থের কথা চিন্তা করে আমার অনিচ্ছা সত্ত্বেও এই অ্যামেন্ডমেন্ট গ্রহণ করছি।

The Amendment motion moved by Shri Abu Ayes Mondal was then put and agreed to.

The motion of Shri Deba Prasad Sarkar, as amended,

(১) এই রাজ্যে কৃষি উৎপাদন বৃদ্ধি পেলেও গ্রামের দুর্বলতর অংশের মানুষ, বিশেষ করে কৃষি-মজুররা তার সম্পূর্ণ সুফল লাভ করতে পারে নি ;

(২) রাজ্যের ক্ষেতমজুররা এখনও দারিদ্রের মধ্যে জীবনযাপন করছে ;

(৩) তাদের জীবিকা নির্বাহের জন্য সারা বছর কাজ পাওয়া এবং জীবনধারনের জন্য প্রয়োজনীয় ন্যূনতম মজুরি পাওয়ার বিষয়টিকে আজ পর্যন্ত সুনিশ্চিত করা যায়নি ;

(৪) 'দি ন্যাশনাল লেবার কমিশন ফর রুর‍্যাল লেবার'এর ৩১শে জুলাই, ১৯৯১ তারিখের রিপোর্ট ক্ষেত-মজুরদের সারা বছর কাজ পাওয়ার অধিকার সুনিশ্চিত করার জন্য প্রতি রাজ্যে 'এমপ্লয়মেন্ট গ্যারান্টি অ্যাক্ট' প্রণয়ন করার সুপারিশ করা হয়েছে ;

(৫) ইতিমধ্যে মহারাষ্ট্র সরকার ক্ষেতমজুরদের জন্য কাজের গ্যারান্টি আইন চালু করে ঐ রাজ্যে ক্ষেতমজুরদের আর্থ-সামাজিক অবস্থার উন্নতি ঘটানো সম্পূর্ণরূপে সম্ভব হয়নি এবং অনুরূপ আইন প্রণয়নের ব্যাপারে অন্ধ্রপ্রদেশ ও তামিলনাড়ু সহ আরও কতকগুলি রাজ্য সরকার উদ্যোগী হলেও তার দ্বারা ক্ষেতমজুরদের উন্নতি ঘটানো সম্ভব হবে না ;

অতএব, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করছে যে, ক্ষেতমজুরদের সারা বছর কাজ পাওয়ার অধিকার সুনিশ্চিত করার জন্য ক্ষেতমজুরদের কাজের গ্যারান্টি আইন প্রণয়ন করার উদ্দেশ্যে গুরুদাস দাসগুপ্ত কমিশনের সুপারিশ কার্যকরী করার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করা হোক এবং এই সভার একটি সর্বদলীয় প্রতিনিধি দল সংশ্লিষ্ট কেন্দ্রীয় মন্ত্রীর সাথে আলোচনার জন্য প্রেরণ করা হোক ;

was that put and caried

## Adjournment

The House was then adjourned at 5.38 p.m. till 11 a.m. on Monday, the 7th March, 1994 at the Assembly House, Calcutta

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

Vol: 103 No-I (Hundred and third Session) (January to February, 1994)

(The 20th, 21st, 24th, 25th, 28th, 31st January and 8th, 9th, 10th, 11th, 21st, 22nd, 23rd, 24th & 25th February, 1994)

**1 West Bengal.**



**)iscussion under Rule 185—Regarding the implementation of the )unkel proposal under General agreement on Tariffs and Trade**



**)iscussion on motion under rule 185—Regarding deterioration of aw & or situation in West Bengal**

**Mention Cases**



**Motion for Felicitation to Kapil Deb**



**Motion of Thanks to Governor's Address**



**Obituary Reference**

**Presentation of Report**

**Ruling from Chair**



**Statement on Calling Attention**

## Statement Under Rule 346



## Statement on Barasat Incident



## Submission of Member and Minister



## Zero Hour



---